উঠছে। তাঁদের অর্থনৈতিক নীতি-নির্ধারণ ধনীকে আরও ধনী করছে, গরীবকে করছে আরও গরীব। জনগণ, বিশেষ ক'রে নিম্ন-আয়ের লোকেরা, মুদ্রাস্ফীতির পাকচক্রে প'ড়ে তাঁদের ন্যায্য মজুরি থেকে বঞ্চিত হয়েছেন।

[1-10—1-20 p.m.]

যুদ্ধকালীন ভিত্তিতে খাদ্য-সমস্যার সমাধানের সদিচ্ছার কথা আমরা এতাবৎকাল শুনে আসছি, কিন্তু একটা জাতীয় খাদ্যনীতির কোনো চিহ্নই কোথাও দেখতে পাওয়া যাচ্ছে না। খাদ্য-সমস্যার ব্যাপারে যদি যুদ্ধকালীন ভিত্তিতেই কাজ করতে হয়, তাহলে যুক্তিসংগত সিদ্ধান্ত হবে যে, সারা ভারতকেই সে-বিষয়ে একযোগে এগিয়ে আসতে হবে- কিন্তু খাদ্যসমস্যা-সমাধানের ক্ষেত্রে ভারতকে কোনদিনই অখণ্ড ও সামগ্রিকরূপে দেখা হয় নি। দোষটা সম্ভবত নীতি-নির্ধারণেরই, জনগণের নয়। সমগ্র খাদ্যনীতি—উৎপাদন, বণ্টন ও মূল্যনির্ধারণ— গত কয়েক বৎসর ধ'রে রাজ্যসমূহের আভ্যন্তরীণ রাজনীতির বিষয় হয়ে দাঁড়িয়েছে। এ যাবৎ খাদ্য-নীতি যেভাবে অনুসৃত হয়ে এসেছে তাতে ক'রে সংশ্লিষ্ট রাজ্যসমূহের জনগণের স্বার্থ রক্ষিত হয়নি, প্রত্যেকটি রাজ্যে শুধু একদল মুনাফাশিকারী ও রাজনীতিকই তাতে লাভবান হয়েছে। উদ্বৃত্ত রাজ্যে বর্তমান খাদ্যনীতি উৎপাদকদের স্বার্থ প্রায় অনিবার্য-ভাবেই বিঘ্নিত করছে, উৎপাদকরা স্বল্প মূল্যে শস্যাদি বিক্রী করতে বাধ্য হচ্ছেন, আর খাদ্য ব্যবসায়ে মুনাফার বেশির ভাগটাই যে উৎপাদকদের কাছে না গিয়ে একদল ব্যবসায়ীর কাছে গিয়ে পৌঁছচ্ছে, সে তো সকলেরই জানা। ঘাটতি রাজ্যেও ঘাটতির সুযোগ নিয়ে লাভবান হচ্ছে মজুতদারেরা। বেশ কিছুকাল আগে দেশ স্বাধীনতা লাভ করেছে। কিন্তু এই যে রাজনীতিক স্বাধীনতা, জনগণকে তা এতাবৎকাল দিনে দুবেলা ভরপেট খাওয়ার বিষয়েও নিশ্চিন্ত করতে পারেনি। জনগণের সেবা এবং জীবনের প্রতিটি ক্ষেত্রে তাঁদের যথাসাধ্য স্বাচ্ছন্দ্যবিধান করাই হবে আমাদের সর্বক্ষণের চেষ্টা। আমরা জানি কাজটা বিরাট, কারণ যথেষ্ট সীমাবদ্ধতার মধ্যে আমাদের কাজ করতে হবে, কিন্তু জাতিধর্মনির্বিশেষে সমাজের সর্বস্তরের জনগণ যদি সহযোগিতা করেন এবং আমাদের পক্ষে কাজটাকে সহজতর ক'রে তোলেন, তাহ'লে আমরা যে সফল হব সে-বিষয়ে আমাদের পুরো আশা আছে।

### আনুমানিক হিসাব

আমি এখন চলতি বছরের সংশোধিত আনুমানিক হিসাব এবং আগামী বছরের আনুমানিক ব্যয়বরাদ্দ নিয়ে আলোচনা করব।

### বৎসর: ১৯৬৬-৬৭

### প্রারম্ভিক তহবিল

চলতি বছরে বাজেটভুক্ত প্রারম্ভিক তহবিলের পরিমাণ ছিল ২২ লক্ষ টাকা। ১৯৬৫-৬৬ সালের সংশোধিত আনুমানিক হিসাব অনুসারে ঐ টাকাটাই ছিল ঐ বছরের সমাপ্তি তহবিল। ঐ বছরের হিসাবের শেষে প্রকৃতপক্ষে তহবিলে থাকে ১৫·০৭ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের ঋণ পরিশোধ বন্ধ রাখা, খাদ্যের বকেয়া দেনা এবং সীমান্ত নিরাপত্তা বাহিনীর জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্য বাবদ বকেয়া আদায়, এ-সবের জন্যই এই তারতম্য ঘটেছে।

### রাজস্ব খাতে আদায়

চলতি বছরে সংশোধিত আনুমানিক হিসাবে মোট রাজস্ব আদায়ের পরিমাণ দাঁড়ায় ১৮৮ কোটি ৯৮ লক্ষ টাকা,—বাজেট বরাদ্দে টাকার ঐ অংক ধরা হয়েছিল ১৮০ কোটি ৯৮ লক্ষ। আদায়ের পরিমাণ তাই ৮ কোটি টাকা বৃদ্ধি পেয়েছে।

ভারত সরকারের সর্বশেষ আনুমানিক হিসাবের ভিত্তিতে দেখা যায় যে, "করপোরেশন কর বাদে আয়ের উপরে কর" খাতে ৯৬ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

খরার কারণে কয়েকটি জেলায় খাজনা মকুব করার জন্য "ভূমি রাজস্ব" খাতে ২ কোটি ৪৫ লক্ষ টাকা ঘাটতি হয়েছে।

"রাজ্য আবগারী শুল্ক" খাতে যে ১ কোটি ২৬ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে, সেটা ঘটেছে প্রধানত বর্তমানের অধিকতর সম্ভাব্য আদায়ের জন্য।

প্রত্যাশিত আদায়ের তুলনায় "গাড়ির উপর কর" খাতে ৪৬ লক্ষ টাকা ঘাটতি হয়েছে।

"বিক্রয় কর" খাতে ৩ কোটি ২০ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে। চলতি বছরে নতুন কর ধার্যের ফলেই প্রধানত এই বৃদ্ধি ঘটেছে।

রাষ্ট্রীয় উদ্যোগ থেকে আশানুরূপ বেশি সুদ পাওয়ার জন্যই প্রধানতঃ "সুদ" খাতে ১ কোটি ৭৪ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

বেশি সার বিক্রী হয়েছে বলেই "কৃষি" খাতে ৬২ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"বিবিধ, সামাজিক ও উন্নয়ন সংস্থাসমূহ" খাতে বৃদ্ধির পরিমাণ ২ কোটি ৯৫ লক্ষ টাকা সংশ্লিষ্ট খাতে শ্রেণীবিন্যাসে পরিবর্তনের ফলে কর্মচারী রাজ্য-বীমা করপোরেশন থেকে প্রাপ্য টাকা ব্যয়-হ্রাস হিসাবে না দেখাবার জন্যই এমনটা হয়েছে।

"বিবিধ" খাতে বৃদ্ধির পরিমাণ ১ কোটি ৩৭ লক্ষ টাকা, এর প্রধান কারণ দাবীহীন জমা থেকে বেশি আদায় এবং উদ্বাস্তুদের যে-টাকা ঋণ হিসাবে দেওয়া হয়েছিল অনাদায়ের ফলে সেই ঋণের টাকা মকুব হওয়ায় ভারত সরকারের কাছ থেকে প্রত্যাশিত ধারের সামঞ্জস্য বিধান হেতু।

"ইউনিয়ন আবগারী শুল্কের রাজ্যসমূহের অংশ" খাতে বৃদ্ধি ঘটেছে ১ কোটি ৮৯ লক্ষ টাকা, এটা ঘটেছে ভারত সরকারের নির্দেশে সংশোধিত বরাদ্দীকরণের জন্য।

"কেন্দ্রীয় সরকার থেকে সহায়ক-অনুদান" খাতে হ্রাসের পরিমাণ ৩ কোটি ২৯ লক্ষ টাকা; এটা প্রধানত ঘটেছে সীমান্ত পুলিসের দরুন রাজ্যের আয়ের বরাদ্দ ধরা হয়নি, কারণ, সীমান্ত পুলিসের দরুন ব্যয়ের বরাদ্দটা এখন কেন্দ্রীয় বাজেটেই সরাসরি অন্তর্ভুক্ত হয়েছে।

অবশিষ্টাংশের জন্য দায়ী অন্যান্য খাতের পরিবর্তনসমূহ।

**রাজস্ব ব্যয়**

সংশোধিত আনুমানিক হিসাবে মোট রাজস্ব ব্যয়ের পরিমাণ দাঁড়িয়েছে ১৯৭ কোটি ৭৭ লক্ষ টাকা। আনুমানিক বাজেটে এই পরিমাণ ছিল ১৮৮ কোটি ৬০ লক্ষ টাকা। ব্যয় বৃদ্ধির পরিমাণ তাই ৯ কোটি ১৭ লক্ষ টাকা।

"ঋণের সুদ ও অন্যান্য দায়" খাতে ব্যয়-বৃদ্ধির পরিমাণ ২ কোটি ২৫ লক্ষ টাকা; এটা হয়েছে এই কারণে যে, ১৯৬৩-৬৪ সাল থেকে ডি. ভি. সি. কর্তৃক "রেভিনিউ অ্যাকাউন্ট" খোলার দরুন ডি. ভি. সি. ঋণ বাবদ বকেয়া সুদের টাকা দিতে হয়েছে ব'লে।

"পুলিস" খাতে ব্যয়-হ্রাসের পরিমাণ ৪২ লক্ষ টাকা; কেন্দ্রীয় সরকার সীমান্ত পুলিস সংস্থার ব্যয়ভার গ্রহণ করেছেন ব'লে এই ব্যয়-হ্রাস ঘটেছে।

"দমকল বাহিনী বাদে—বিভিন্ন বিভাগ" খাতে ব্যয়-হ্রাসের পরিমাণ ৪৮ লক্ষ টাকা; প্রধানত ফুড করপোরেশন অব ইন্ডিয়ার কর্মচারীদের বদলির ফলে স্বল্প পরিমাণ টাকা ব্যয় হওয়ায় এই ব্যয়-হ্রাস ঘটেছে।

পরিকল্পনা বাবদ ব্যয়ের জন্য হ্রাসপ্রাপ্ত বরাদ্দের দরুন "শিক্ষা" খাতে ব্যয়-হ্রাসের পরিমাণ ৫২ লক্ষ টাকা।

পরিকল্পনা স্কীমের জন্য অপেক্ষাকৃত কম বরাদ্দ হওয়ায় "জনস্বাস্থ্য" খাতে ব্যয়ের পরিমাণ হ্রাস পেয়ে দাঁড়িয়েছে ৪১ লক্ষ টাকা।

"শ্রম ও কর্মসংস্থান" খাতে ব্যয়-বৃদ্ধির পরিমাণ ২ কোটি ৮৫ লক্ষ টাকা; এর কারণ শ্রেণীবিন্যাসে একটা পরিবর্তন ঘটায় ব্যয়ের পরিমাণ হ্রাস পাওয়ায় কর্মচারী রাজ্য-বীমা করপোরেশন থেকে আদায়ের পরিমাণ অন্তর্ভুক্ত না করায়।

কতকগুলি নির্মাণকার্য স্থগিত থাকায় "পূর্ত" খাতে ব্যয়-হ্রাসের পরিমাণ দাঁড়িয়েছে ১ কোটি ২৬ লক্ষ টাকা।

বিস্তৃত অঞ্চলে বিদায়ী সরকার কর্তৃক খরার দরুন ব্যাপকভাবে ত্রাণকার্য শুরু হয়, প্রধানত সেই কারণেই "৬৪—দুর্ভিক্ষ ত্রাণ" খাতে ব্যয়-বৃদ্ধির পরিমাণ দাঁড়িয়েছে ৭ কোটি ৬০ লক্ষ টাকা। কিন্তু ব্যয়ের উদ্দেশ্য কতদূর সার্থকতা লাভ করেছে আমি এখনও তার হিসাবনিকাশ করে উঠতে পারিনি। যথাসময়ে বিষয়টি খতিয়ে দেখা যাবে।

অবশিষ্টাংশের জন্য দায়ী অন্যান্য খাতের পরিবর্তনসমূহ।

## ঋণ ও অন্যান্য খাত

চলতি বছরের বাজেটে ৮ কোটি টাকার বাজার-ঋণ গ্রহণ করা হয়। সরকার প্রকৃতপক্ষে ৬ কোটি টাকার বাজার-ঋণ গ্রহণ করতে চেয়েছিলেন এবং তার সবটাই পাওয়া যায়।

সংশোধিত আনুমানিক হিসাবে কেন্দ্রীয় সরকার, স্টেট ব্যাংক ও অন্যান্য স্বয়ংশাসিত সংস্থার কাছ থেকে পাওয়া ঋণের পরিমাণ দাঁড়ায় ৫২ কোটি ৩৩ লক্ষ টাকা। আনুমানিক বাজেটে তার পরিমাণ ছিল ৬৭ কোটি ৪ লক্ষ টাকা। ১৪ কোটি ৭১ লক্ষ টাকার এই যে ঘাটতি সেটা ঘটেছে স্টেট ব্যাংক থেকে ধারের পরিমাণটা অন্তর্ভুক্ত না করার জন্য। এই ধারটা পাওয়া যেত খাদ্যশস্য সংগ্রহের জন্য, কিন্তু খাদ্যশস্য সংগ্রহের কাজটা করেন ফুড করপোরেশন অব ইন্ডিয়া, রাজ্য সরকার নয়।

## মূলধনী ব্যয়

সংশোধিত আনুমানিক হিসাবে মূলধনী ব্যয় বাবদ ১০ কোটি ৪১ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে। আনুমানিক বাজেটে এর পরিমাণ ছিল ৩৫ কোটি ৪০ লক্ষ টাকা। এখানে প্রায় ২৫ কোটি টাকা হ্রাস পেয়েছে।

"৯২ জমিদারী প্রথা বিলোপের জন্য জোতদার প্রভৃতিকে ক্ষতিপূরণ" খাতে ক্ষতিপূরণ দানের স্বল্পতর ব্যবস্থার জন্য ১ কোটি ৬০ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

"৯৫ কৃষি উন্নয়ন ও গবেষণা সম্পর্কে পরিকল্পের উপর মূলধন বিনিয়োগ" খাতে পরিকল্পনা-স্কীমগুলির জন্য অধিকতর বরাদ্দের দরুন ৮৩ লক্ষ টাকা বৃদ্ধি হয়েছে।

"৯৮—বহুমুখী নদী পরিকল্পে মূলধন বিনিয়োগ-দামোদর উপত্যকা প্রকল্প" খাতে করপোরেশনের প্রয়োজন স্বল্পতর হওয়ায় ৮৭ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

"১০৩—পূর্ত বিভাগীয় কাজের জন্য মূলধন বিনিয়োগ" খাতে পরিকল্পনা-স্কীম ও পরিকল্পনা-বহির্ভূত স্কীমগুলির বরাদ্দ সংকোচনের জন্য ২ কোটি ১৪ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

"১০৬ক—বৃহত্তর কলিকাতা উন্নয়ন স্কীম বাবদ মূলধন বিনিয়োগ" খাতে বৃহত্তর কলিকাতা উন্নয়ন স্কীমগুলির সঙ্কুচিত বরাদ্দের জন্য ৮৫ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

"১০৯—অন্যান্য কার্যে মূলধন বিনিয়োগ" খাতে পরিকল্পনা-স্কীমগুলির বরাদ্দ সংকোচ করায় ৪০ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

"১২৪—সরকারী ব্যবসায়ের পরিকল্পে মূলধন বিনিয়োগ" খাতে ভারতীয় ফুড করপোরেশন সংগ্রহ ব্যবস্থার ভার গ্রহণ করায় খাদ্যশস্য বিক্রয় বাবদ বেশী আয় হওয়ার ফলে ১৯ কোটি ১৫ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

"১২৪—সরকারী ব্যবসায়ের পরিকল্পে মূলধন বিনিয়োগ—বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ স্কীম" খাতে বিক্রয় বৃদ্ধির জন্য ৪৪ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

[1-20—1-30 p.m.]

**নীট ফল**

১৫ কোটি ৭ লক্ষ টাকার প্রারম্ভিক তহবিল থেকে রাজস্ব খাতে ৮ কোটি ৭৯ লক্ষ টাকা এবং রাজস্ব বহির্ভূত খাতে ৫ কোটি ৩ লক্ষ টাকার ঘাটতি পূরণ হওয়ার পর উদ্বৃত্ত সমাপ্তি তহবিলরূপে থাকছে ১ কোটি ২৫ লক্ষ টাকা।

**বৎসর: ১৯৬৭-৬৮**

**রাজস্ব আদায়**

১৯৬৬-৬৭ সালের সংশোধিত আনুমানিক হিসাবের ১৮৮ কোটি ৯৮ লক্ষ টাকার জায়গায় ১৯৬৭-৬৮ সালের রাজস্ব আদায়ের দরুন বাজেটের আনুমানিক হিসাব দাঁড়ায় মোট ২০৬ কোটি ৩৪ লক্ষ টাকা। এইভাবে মোট বৃদ্ধির পরিমাণ ১৭ কোটি ৩৬ লক্ষ টাকা।

ভারত সরকার প্রদত্ত আনুমানিক হিসাবের পর "করপোরেশন কর ব্যতীত অন্যান্য আয়ের উপর কর" খাতে ৭২ লক্ষ টাকা হ্রাস পেয়েছে।

চলতি বছরে খাজনা মকুব না করায় "ভূমি রাজস্ব" খাতে ১ কোটি ৫৬ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"রাজ্য আবগারী শুল্ক" খাতে প্রত্যাশিত স্বাভাবিক আদায় বেড়েছে বলে ৯১ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"বিক্রয় কর" খাতে চলতি বছরে বাড়তি কর আদায় করার জন্য যে সব ব্যবস্থা অবলম্বন করা হয়েছিল প্রধানত সেই প্রত্যাশিত বৃদ্ধির জন্য এবং স্বাভাবিক বৃদ্ধির দরুন ৮ কোটি ১৬ লক্ষ টাকা বেড়েছে।

ইতিপূর্বেই বাড়তি কর আদায় করবার জন্য যে সব ব্যবস্থা অবলম্বন করা হয়েছে তার ফলে আয় বাড়ার জন্য "অন্যান্য কর ও শুল্ক" খাতে ১ কোটি ৩৭ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"সুদ" খাতে রাজ্য সরকারের উদ্যোগ থেকে প্রত্যাশিত বৃদ্ধির দরুন অধিকতর সুদ পাওয়ায় ৯২ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

প্রধানত অধিকতর পরিমাণে সার বিক্রয় ব্যবস্থার জন্য "কৃষি" খাতে আদায়ের পরিমাণ বেড়ে হয়েছে ১ কোটি ১৯ লক্ষ টাকা।

ভারত সরকার যে আনুমানিক হিসাব দিয়েছিলেন তারই ভিত্তিতে "ইউনিয়ন আবগারী শুল্কে রাজ্যের অংশ" খাতে ১ কোটি ২৩ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

বাজেটের আনুমানিক হিসাবে যা প্রত্যাশা করা হয়েছিল পরিকল্পনা-স্কীমগুলির জন্য তার চেয়ে বেশী সহায়ক অনুদান পাওয়ায় "কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সহায়ক অনুদান" খাতে বৃদ্ধি পেয়েছে ১ কোটি ২ লক্ষ টাকা।

## রাজস্ব ব্যয়

১৯৬৬-৬৭ সালের সংশোধিত আনুমানিক হিসাবের ১৯৭ কোটি ৭৭ লক্ষ টাকার জায়গায় ১৯৬৭-৬৮ সালের আনুমানিক বাজেটে ব্যয়ের পরিমাণ দাঁড়িয়েছে ২০৮ কোটি ৬৭ লক্ষ টাকা। এতে ১০ কোটি ৯০ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"ভূমি রাজস্ব" খাতে ৫০ লক্ষ এবং "সাধারণ প্রশাসন" খাতে ৪৫ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে প্রধানত মহার্ঘ ভাতা ও অন্যান্য ভাতার হার বৃদ্ধির ফলে।

"ঋণ এড়ানো বা কমাবার জন্য বরাদ্দ" খাতে উন্নয়ন পরিকল্পনাগুলির জন্য অধিকতর ঋণ সংগ্রহের কারণে ব্যাপকতর ব্যবস্থা অবলম্বনের জন্য ৫৯ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"পুলিস" খাতে বর্ধিত হারে মহার্ঘ ভাতা ও অন্যান্য ভাতা বৃদ্ধি, সুলভ হারে খাদ্যদ্রব্য সরবরাহ প্রভৃতি ব্যবস্থা ও কর্ডন ব্যবস্থার জন্য বর্ধিত বরাদ্দের জন্য ২ কোটি ৪৮ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"শিক্ষা" খাতে ৩ কোটি ৫ লক্ষ টাকা, "চিকিৎসা" খাতে ১ কোটি ২৪ লক্ষ টাকা, "জন স্বাস্থ্য" খাতে ১ কোটি ৫ লক্ষ টাকা, "পশুপালন" খাতে ৫২ লক্ষ টাকা, "শিল্প—শিল্প" খাতে ৫৪ লক্ষ টাকা, "শ্রম ও কর্মসংস্থান" খাতে ৫২ লক্ষ টাকা বৃদ্ধির কারণ হল মুখ্যত মহার্ঘ ভাতা ও অন্যান্য ভাতা বৃদ্ধির ব্যবস্থা করা।

মুখ্যত সার বিক্রয়ের জন্য অধিকতর বরাদ্দের ফলেই "কৃষি" খাতে ৭৬ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

সেচ ও বন্যা নিয়ন্ত্রণের জন্য নীট ঘাটতির ফলে ডি, ভি, সি-কে অধিকতর বরাদ্দের কারণে "বহুমুখী নদী প্রকল্প" খাতে ১ কোটি ১৮ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

"পূর্ত বিভাগীয় কর্ম" খাতে ৬০ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে। বর্ধিত হারে মহার্ঘ ভাতা ও অন্যান্য ভাতা বৃদ্ধি এবং উন্নয়ন প্রকল্পের জন্য প্রতিশ্রুত খরচার বৃহত্তর দায় বহনের ব্যবস্থাই এর কারণ।

ত্রাণ ব্যবস্থার জন্য অপেক্ষাকৃত কম বরাদ্দ করার ফলে ৪ কোটি ৮০ লক্ষ টাকা "দুর্ভিক্ষ ত্রাণ" খাতে হ্রাস পেয়েছে।

"জাতীয় জরুরী অবস্থা সম্পর্কিত ব্যয়" খাতে মুখ্যত অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থার জন্য বৃহত্তর বরাদ্দ ব্যবস্থার কারণে ৬৯ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে।

## ঋণ ও অন্যান্য খাত

কেন্দ্রীয় সরকারের নিকট থেকে ১৯৬৬-৬৭ সালের ঋণের সংশোধিত আনুমানিক পরিমাণ যেখানে ছিল ৪৬ কোটি ৩৫ লক্ষ টাকা, সেখানে ১৯৬৭-৬৮ সালের ঋণের আনুমানিক পরিমাণ ধরা হয়েছে ৪৩ কোটি ৯৩ লক্ষ টাকা।

আগামী বছরের বাজেটে কেন্দ্রীয় সাহায্য হিসাবে যে ২ কোটি টাকা চলতি বছরে পাওয়া গিয়েছে মুখ্যত সেটি বরাদ্দ থেকে বাদ দেওয়ার জন্যই ২ কোটি ৪২ লক্ষ টাকা হ্রাস পেয়েছে। পরিকল্পনার মধ্যে এবং পরিকল্পনার বাইরে দামোদর উপত্যকা করপোরেশনের জন্য কেন্দ্রীয় সহায়তা স্বরূপ ১ কোটি ২১ লক্ষ টাকার বরাদ্দ আদায়ের খাতে ধরা হয়েছে। ১৯৬৭-৬৮ সালে স্বল্প সঞ্চয়ের অংশ হিসাবে আনুমানিক ১৮ কোটি টাকা ধরা হয়েছে। কেন্দ্র প্রবর্তিত পরিকল্পনাগুলির জন্য কেন্দ্রীয় ঋণ ১ কোটি ৯৫ লক্ষ টাকা, এবং উদ্বাস্তুদের ত্রাণ ও পুনর্বাসন বাবদ ১ কোটি ২০ লক্ষ টাকা বরাদ্দ রয়েছে। পরিকল্পনা কমিশন ১৯৬৭-৬৮ সালে কেন্দ্রীয় সাহায্য হিসাবে যে ৩১ কোটি টাকা নির্দিষ্ট করে দিয়েছেন, সেই মোট সাহায্যের মধ্যে পরিকল্পনা-স্কীমে ঋণ-সহায়তা স্বরূপ ২১ কোটি টাকা আনুমানিক হিসাবের মধ্যে ধরা আছে।

১৯৬৭-৬৮ সালে আনুমানিক হিসাবে ৯ কোটি টাকা বাজার-ঋণ হিসাবে বরাদ্দ ক হয়েছে।

খরচার দিকে, অন্যান্য খরচার মধ্যে, যে-সব ব্যবস্থা করা হয়েছে তা হ'ল:—

(১) সার ক্রয় বাবদ কৃষিজীবীদের জন্য ৪০ লক্ষ টাকা।

(২) কৃষিজীবীদের জন্য ৬০ লক্ষ টাকা।

(৩) গবাদি পশু ক্রয় বাবদ ২৮ লক্ষ টাকা।

(৪) "শিল্প আইনে রাষ্ট্রীয় সাহায্য" খাতে ২৫ লক্ষ টাকা।

(৫) দুর্গাপুর কেমিকেল প্রোজেক্টস্ লিমিটেডের জন্য ১৫০ লক্ষ টাকা।

(৬) বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ পরিকল্পের জন্য ১০ লক্ষ টাকা।

(৭) রাজ্য বিদ্যুৎ পর্ষদের জন্য ৫ লক্ষ টাকা।

(৮) স্বল্প আয় বিশিষ্ট ব্যক্তিদের জন্য আবাসন পরিকল্প বাবদ ১৫ লক্ষ টাকা।

(৯) শিল্প শ্রমিকদের জন্য অল্প ভাড়ায় আবাসন পরিকল্পের জন্য ১৫ লক্ষ টাকা।

(১০) কলিকাতা রাজ্য-পরিবহণ সংস্থার জন্য ৪৭ লক্ষ টাকা।

(১১) উত্তরবঙ্গ রাজ্য-পরিবহণ সংস্থার জন্য ৩৫ লক্ষ টাকা।

(১২) স্বর্ণকারদের পুনর্বাসনের জন্য ২০ লক্ষ টাকা।

(১৩) ঋণ মারফত জাতীয় বৃত্তি পরিকল্পের জন্য ১৮ লক্ষ টাকা।

(১৪) কলিকাতা পৌর এলাকায় জল-নিকাশ ও পানীয়জল-সরবরাহ অগ্রগতি পরিকল্পের জন্য ৩০ লক্ষ টাকা।

(১৫) জি, টি, রোড বাইপাসের জন্য ২৫ লক্ষ টাকা।

(১৬) জরুরী জল-সরবরাহ পরিকল্পের জন্য ৩০ লক্ষ টাকা।

(১৭) ভোগ্যপণ্য সমবায়ের জন্য ১৬ লক্ষ টাকা।

(১৮) বিদ্যুৎ-চালিত তাঁত সংস্থাপনের জন্য ২৪ লক্ষ টাকা।

(১৯) সমষ্টি উন্নয়ন প্রকল্পের জন্য ৬৪ লক্ষ টাকা।

(২০) উদ্বাস্তুদের জন্য ৫০ লক্ষ টাকা।

(২১) দুর্গাপুর প্রজেক্ট লিমিটেডের জন্য ১৯১ লক্ষ টাকা।

**মূলধনী খাতে ব্যয়**

১৯৬৬-৬৭ সালের সংশোধিত আনুমানিক হিসাবের ১০ কোটি ৪১ লক্ষ টাকার জায়গায় ১৯৬৭-৬৮ সালের আনুমানিক বাজেটে মূলধনী খাতে ব্যয়ের জন্য সামগ্রিক বরাদ্দের পরিমাণ ২৯ কোটি ৮৬ লক্ষ টাকা।

১৯৬৭-৬৮ সালের বাজেটে মূলধনী ব্যয়ের উল্লেখযোগ্য বরাদ্দগুলি নিচে দেওয়া হ'ল:—

(১) "জমিদারী প্রথা বিলোপের ফলে ভূম্যধিকারী প্রভৃতিদের ক্ষতিপূরণ দান" খাতে ৩·৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

(২) "কৃষি উন্নয়ন ও গবেষণা সংক্রান্ত পরিকল্পের জন্য মূলধন বিনিয়োগ" খাতে প্রধানত গভীর নলকূপ ও উত্তোলন-প্রথায় সেচের জন্য ৩ কোটি ২৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(৩) "শিল্প ও অর্থনীতিক উন্নয়নের জন্য মূলধন বিনিয়োগ" খাতে প্রধানত একটি শিল্প উন্নয়ন করপোরেশন ও সমবায় প্রতিষ্ঠানগুলির শেয়ার কেনবার জন্য ১ কোটি ৭০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(৪) "বহুমুখী নদী-পরিকল্পে মূলধন বিনিয়োগ" খাতে ময়ূরাক্ষী ও কংসাবতী জলাধার প্রকল্পের জন্য ২ কোটি ৪৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(৫) "বহুমুখী নদী-পরিকল্পে মূলধন নিয়োগ—দামোদর উপত্যকা প্রকল্প" খাতে ১ কোটি ২১ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে। তার মধ্যে পরিকল্পনা বাবদ বরাদ্দ ৪১ লক্ষ টাকা।

(৬) "সেচ, নৌ-চলাচল, বাঁধ ও জলনিকাশী কার্যাবলীর (বাণিজ্যিক) জন্য মূলধন বিনিয়োগ" খাতে বিভিন্ন সেচ ও নিকাশী পরিকল্পগুলির জন্য ৬৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(৭) "পূর্ত কার্যে মূলধন বিনিয়োগ" খাতে বিভিন্ন পরিকল্পনা ও পরিকল্পের সঙ্গে সংশ্লিষ্ট নির্মাণকার্যের জন্য ৫ কোটি ৪৯ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(৮) "পূর্ত কার্যে মূলধন বিনিয়োগ" খাতে রাজ্যের সড়ক উন্নয়নের জন্য ৪ কোটি ২৫ লক্ষ টাকা নির্দিষ্ট ক'রে রাখা হয়েছে।

(৯) অল্প ভাড়ায় শিল্প শ্রমিকদের আবাসন পরিকল্পের জন্য ২৫ লক্ষ টাকা এবং নিম্ন আয়ের লোকজনের বাসগৃহ পরিকল্পের জন্য ২১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(১০) লবণ হ্রদ পুনরুদ্ধার পরিকল্পে ৩ কোটি ৫০ লক্ষ টাকা খরচ করা হবে।

(১১) বৃহত্তর কলিকাতা উন্নয়ন পরিকল্পে ১ কোটি ১৭ লক্ষ টাকা খরচ করা হবে।

(১২) কলিকাতায় কেন্দ্রীয় দুগ্ধ প্রতিষ্ঠানের উন্নয়নের জন্য খরচ করা হবে ১৮ লক্ষ টাকা।

(১৩) "অন্যান্য কর্মে মূলধন বিনিয়োগ—উদ্বাস্তুদের জন্য ব্যয়" খাতে উপনিবেশ স্থাপন পরিকল্পের জন্য ৭৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

[1-30—1-40 p.m.]

### নীট ফল

১৯৬৭-৬৮ সালে রাজস্ব ঘাটতির পরিমাণ ২ কোটি ৩৩ লক্ষ টাকা। রাজস্ব হিসাবের বাইরে ঘাটতির পরিমাণ ৫ কোটি ৩২ লক্ষ টাকা। মোট ঘাটতির পরিমাণ ৭ কোটি ৬৫ লক্ষ টাকা। প্রারম্ভিক তহবিলের ১ কোটি ২৫ লক্ষ টাকার সঙ্গে এই টাকা ধরলে সামগ্রিক ঘাটতির পরিমাণ দাঁড়ায় ৬ কোটি ৪০ লক্ষ টাকা।

### তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনা

প্রকৃত কর্ম সম্পাদনের পর তৃতীয় পরিকল্পনার যে রূপটি এখন পাওয়া যাচ্ছে 'পরিশিষ্ট-১'-এ তা সন্নিবেশিত হলো। (সেটা আমি আপাততঃ পড়ছি না, আপনারা দেখে নেবেন।)

পশ্চিমবঙ্গের তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য ভারত সরকার সাধারণ সাহায্য হিসাবে ১৫৬·৪ কোটি টাকা মঞ্জুরীর প্রতিশ্রুতি দিয়েছেন। অবশ্য মূল বরাদ্দ ছিল ১৬০·০০ কোটি টাকা। জরুরী অবস্থার পরিপ্রেক্ষিতে অর্থ-বরাদ্দ কিছু কাটছাঁট করা হয়েছে। কেন্দ্রীয় সাহায্য হিসাবে বিদায়ী সরকার ১৫৫·৯ কোটি টাকা পেয়েছিলেন—বকেয়া প্রাপ্য ছিল ৫০ লক্ষ টাকা। তৃতীয় পরিকল্পনাধীন আরব্ধ কাজের জন্য বকেয়া কেন্দ্রীয় সাহায্য পাওয়ার প্রশ্নটি ভারত সরকারের কাছে বিবেচনার জন্য উপস্থাপিত করা হয়েছে।

### পশ্চিমবঙ্গের চতুর্থ পরিকল্পনার বিনিয়োগ

ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের সিদ্ধান্ত ছিল যে, চতুর্থ পরিকল্পনার আকার যেন তৃতীয় পরিকল্পনার দ্বিগুণের বেশি না হয়। পশ্চিমবঙ্গের চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য মূল বিনিয়োগ লক্ষ্য ছিল ৬১৮ কোটির টাকার মত। প্রাথমিক বরাদ্দের সময় পরিকল্পনা কমিশন সমস্ত রাজ[illegible]র জন্য ৩,৫০০ কোটি টাকার মোট কেন্দ্রীয় সাহায্যের মধ্যে [illegible] জন্য

বরাদ্দ করেন ২০০ কোটি টাকা। চতুর্থ পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সাহায্যের [illegible] নীতি নির্ধারণ সম্পর্কে প্রধানমন্ত্রী ও পরিকল্পনা কমিশনের সঙ্গে বিদায়ী রাজ্য সরকারের কিছু পত্রালাপ হয়েছিল এবং মূল বক্তব্য ছিল যে, প্রধানত জনসংখ্যার উপর ভিত্তি করেই কেন্দ্রীয় সাহায্য বণ্টন করা উচিত। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের গত সভায় পরিকল্পনা কমিশন একটি ইস্তাহার বিলি করে বলেছিলেন যে, জনসংখ্যার ভিত্তিতে ২,৪৫০ কোটি টাকা (কেন্দ্রীয় সাহায্য মোট ৩,৫০০ কোটি টাকার শতকরা ৭০ ভাগ) বণ্টন করা উচিত এবং অবশিষ্ট ১,০৫০ কোটি টাকা (৩,৫০০ কোটি টাকার শতকরা ৩০ ভাগ) বিশেষ প্রয়োজনের ভিত্তিতে বণ্টন করা প্রয়োজন। যদি কেন্দ্রীয় সাহায্যের মোট বরাদ্দের (২,৪৫০ কোটি টাকা) শতকরা ৭০ ভাগ জনসংখ্যার ভিত্তিতে বণ্টন করা হয় তবে পশ্চিমবঙ্গের প্রাপ্য হবে ২০০ কোটি টাকা। মোট কেন্দ্রীয় সাহায্যে প্রাপ্তব্য অবশিষ্ট শতকরা ৩০ ভাগের মধ্যে (১,০৫০ কোটি টাকা) পশ্চিমবঙ্গে দেওয়া হয়েছে মাত্র ৩৫ কোটি টাকা। সুতরাং দেখা যাচ্ছে চতুর্থ পরিকল্পনায় অর্থবিনিয়োগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যতটা কেন্দ্রীয় সাহায্য পাবে তার পরিমাণ দাঁড়াবে ২৩৫ কোটি টাকা। এখানে উল্লেখ করা যেতে পারে যে, সর্বোচ্চ পরিমাণ এই ২৩৫ কোটি টাকার ব্যয় ছাড়াও কেন্দ্রীয় সরকার নিম্নোক্ত ব্যয়ের জন্যও টাকা দেবেন—

(ক) চতুর্থ পরিকল্পনাকালীন ডি, ভি, সি-র বিদ্যুৎশক্তি কর্মসূচীর জন্য পশ্চিমবঙ্গের অংশ ১০ কোটি টাকা।

(খ) চতুর্থ পরিকল্পনাকালে কলিকাতার দ্বিতীয় হুগলী সেতু নির্মাণ বাবদ যে ৮ কোটি টাকা খরচ হবার কথা তার পুরো টাকা।

(গ) রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত কলিকাতা মহানগরীর রাস্তাঘাট উন্নয়নের এক-তৃতীয়াংশ খরচ বাবদ ৫ কোটি টাকা।

'পরিশিষ্ট-২' দেখলেই বোঝা যাবে যে, অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দীকৃত কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ খুবই অপ্রচুর। দুঃখের বিষয় এই অবস্থা দূরীকরণের জন্য পত্রালাপ বা ব্যক্তিগত পর্যায়ে আলাপ-আলোচনার মাধ্যমে বিদায়ী সরকার কোন ব্যবস্থা গ্রহণ করতে সক্ষম হননি।

এ থেকে দেখা যাবে যে, জনসংখ্যার ভিত্তিতে পশ্চিমবঙ্গের যা প্রাপ্য তার অতিরিক্ত প্রাপ্য হিসাবে, বিশেষ প্রয়োজনের ক্ষেত্রে, পশ্চিমবঙ্গ পেয়েছে মাত্র ৩৫ কোটি টাকা। পক্ষান্তরে জনসংখ্যার ভিত্তিতে প্রাপ্য সাহায্যের অতিরিক্ত হিসাবে অন্ধ্র পেয়েছে ৭৭ কোটি টাকা, গুজরাট পেয়েছে ৪৭ কোটি টাকা, মধ্যপ্রদেশ পেয়েছে ১০২ কোটি টাকা, মাদ্রাজ পেয়েছে ৬০ কোটি টাকা, মহীশূর পেয়েছে ৮৭ কোটি টাকা, পাঞ্জাব পেয়েছে ৬৮ কোটি টাকা, রাজস্থান পেয়েছে ১০৫ কোটি টাকা, উত্তরপ্রদেশ পেয়েছে ৮৬ কোটি টাকা। যদিও দেখা যাচ্ছে জনসংখ্যার ভিত্তিতে প্রাপ্য অর্থের অতিরিক্ত হিসাবে মহারাষ্ট্র পেয়েছে মাত্র ৩৫ কোটি টাকা, তবু মহারাষ্ট্রের ব্যাপারটি অতি উদারতার সঙ্গে বিবেচনা করা হয়েছে। চতুর্থ ফিনান্স কমিশন মহারাষ্ট্রের ক্ষেত্রে ২১৬ কোটি টাকা (অনুদান হিসাবে প্রদত্ত) অতিরিক্ত দিয়েছিলেন এবং পরামর্শ দিয়েছিলেন যে, মহারাষ্ট্রের পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সাহায্য বরাদ্দকরণের সময় যেন এই হিসাবটি ধরা হয়। কিন্তু যতদূর দেখা যাচ্ছে, ঠিক তা করা হয় নি। স্বাভাবিকভাবেই সর্বাধিক সমৃদ্ধ রাজ্য মহারাষ্ট্র মাথাপিছু সর্বোচ্চ হারে কেন্দ্রীয় সাহায্য পাবে। অপরাপর রাজ্যের নিরূপিত প্রয়োজন অনুযায়ী কেন্দ্রীয় সাহায্যের বরাদ্দ সম্পর্কে প্রশ্ন উত্থাপন করবার কোন উদ্দেশ্যই আমাদের নেই। আমাদের শুধু এইটুকুই বক্তব্য যে, পশ্চিমবঙ্গের পরিকল্পনা রূপায়ণের ব্যাপারে কেন্দ্রীয় সাহায্য বণ্টনের সময় পশ্চিমবঙ্গের বিশেষ বিশেষ সমস্যার প্রতি কেন্দ্রীয় সরকার সম্যক জ্ঞানের পরিচয় দিতে পারেন নি। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সাহায্যের এই অসম বণ্টনের প্রশ্নটি কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সর্বশক্তি নিয়ে তুলে ধরতে-হবে।

পরিকল্পনা কমিশনের স্টাডি গ্রুপ পশ্চিমবঙ্গের জন্য ৫৪৪ কোটি টাকার মত পরিকল্পনার ইঙ্গিত দিয়েছিলেন। এর মধ্যে ডি ভি সি-র বিদ্যুৎশক্তি কর্মসূচির জন্য রাজ্যের অংশ ৯ কোটি টাকাও ধরা আছে। পরিকল্পনা কমিশন রচিত চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার খসড়া রূপরেখায়

৪৪ পৃষ্ঠা থেকে দেখানো যাবে যে, ডি ভি সি-র বিদ্যুৎশক্তির সমগ্র কর্মসূচিটি কেন্দ্রীয় পরিকল্পনাধীনেই রাখা ছিল। সুতরাং ডি ভি সি-র বিদ্যুৎশক্তির কর্মসূচির জন্য রাজ্যের অংশ বাদ দিয়ে ৫৩৫ কোটি টাকার মত রাজ্য পরিকল্পনা প্রস্তুত করা প্রয়োজন। বৃহত্তর কলিকাতা সম্পর্কিত পরিকল্পগুলিকে কেন্দ্রীয় উদ্যোগরূপে পরিকল্পনা কমিশন গণ্য করেননি। কিন্তু তৃতীয় পরিকল্পনায় এগুলিকে কেন্দ্রীয় উদ্যোগ হিসেবেই গণ্য করা হয়েছিল। পরিকল্পনা কমিশন জেদ ধরেছিলেন যে, কলিকাতা মেট্রোপলিটান অঞ্চলের সকল পরিকল্পগুলি রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত করতে হবে। যদি দ্বিতীয় হুগলী সেতু (৮ কোটি টাকা) এবং মেট্রোপলিটান সড়কসমূহের মোট ব্যয়ের এক তৃতীয়াংশ (৫ কোটি টাকা) বর্তমানে যা কেন্দ্রীয় আওতার মধ্যে গ্রহণ করার সিদ্ধান্ত হয়েছে, তা রাজ্য পরিকল্পনায় বিনিয়োগ থেকে বাদ দিতে হয় তাহলে মোট ব্যয় কমে গিয়ে দাঁড়াবে ৫২২ কোটি টাকায়। অবশ্য, তার মধ্যে কলিকাতার সমস্ত পরিকল্পগুলি এবং পার্বত্য অঞ্চল ও বিশেষ অঞ্চলের (সুন্দরবন) কর্মসূচিগুলি থাকবে।

পরিকল্পনা কমিশনের প্রোগ্রাম অ্যাডভাইসার নিরূপণ করেছেন যে, এই রাজ্য থেকে প্রাপ্তব্য আর্থিক সঙ্গতির পরিমাণ হবে ২৬০ কোটি টাকা। পরবর্তিকালে পরিকল্পনা কমিশন এই পরামর্শ দেন যে, চতুর্থ পরিকল্পনাকালে অতিরিক্ত কর ধার্যের মাধ্যমে অন্ততপক্ষে আরও ৮ কোটি টাকা সংগ্রহের জন্য রাজ্যসরকারের চেষ্টা করা উচিত। সুতরাং দেখা যাচ্ছে ১৯৬৭ সালের ১লা জানুয়ারির পূর্বে পরিকল্পনা কমিশন কর্তৃক নিরূপিত মোট আর্থিক সঙ্গতির পরিমাণ দাঁড়াবে ২৬৮ কোটি টাকা। বিদায়ী সরকার কর্তৃক নতুন কর ধার্য বাবদ ১২৮ কোটি টাকা এর মধ্যে ধরা হয়েছে। এই কর ধার্যের ব্যবস্থা থেকে যা পাওয়া যাবে তার আনুমানিক পরিমাণ হবে ৯৭ কোটি টাকা। এর মধ্যে আন্তঃরাজ্য বিক্রয় কর বাবদ ৩৫ কোটি টাকাও অন্তর্ভুক্ত। ১৯৬৭ সালের ১লা জানুয়ারি থেকে মহার্ঘ ভাতা বৃদ্ধি এবং আরও কয়েকটি বিশেষ সুযোগসুবিধা দেওয়ার জন্য, চতুর্থ পরিকল্পনাকালে এই রাজ্যের উপর যে অতিরিক্ত ব্যয়ভার চেপেছে তার পরিমাণ প্রায় ৪৩ কোটি টাকার মত। সুতরাং বর্তমানে যতদূর দেখা যাচ্ছে চতুর্থ পরিকল্পনার জন্য এই রাজ্য থেকে যে আর্থিক সম্পদ পাওয়া সম্ভবপর হবে তার পরিমাণ দাঁড়াবে ২২৫ কোটি টাকার মত। পরিকল্পনা কমিশনের কাছ থেকে শেষ যে চিঠি পাওয়া গেছে তদনুযায়ী ২৩৫ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য যদি ধরা হয়, তাহলে ৪৬০ কোটি টাকার পরিকল্পনা প্রস্তুত করা যেতে পারে। পরিকল্পনা কমিশনের কাছে বিদায়ী রাজ্যসরকার দাবী করেছিলেন যে, এই সরকারকে দেয় পূর্ব নির্ধারিত ২৩৫ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য এমন যথেষ্ট পরিমাণে বাড়ানো হোক, যাতে রাজ্যসরকার অন্তত ৫২২ কোটি টাকার পরিকল্পনা প্রস্তুত করতে পারেন। বিদায়ী সরকারের মতে পশ্চিমবঙ্গের মত রাজ্যের পক্ষে এইটাই হ'ল ন্যূনতম দাবী। এ থেকে আর কম করা যায় না। উক্ত সরকার ব্যাপারটিকে আলোচনার এই স্তরেই রেখে গেছেন। উপরি-উক্ত অবস্থা থেকে স্পষ্টই বোঝা যাবে যে, পশ্চিমবঙ্গের জন্য চতুর্থ পরিকল্পনার বিনিয়োগের রূপ ও আকৃতি এখনও নিশ্চিত হয় নি। পশ্চিমবঙ্গের চতুর্থ পরিকল্পনার জন্য যথোপযুক্ত কেন্দ্রীয় সাহায্যের প্রশ্নটি কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের নতুন করে উত্থাপন করতে হবে।

## ১৯৬৬-৬৭ সালের সংশোধিত পরিকল্পনা বিনিয়োগ

বাজেট বরাদ্দের মধ্যে পরিকল্পনা বিনিয়োগ বাবদ বিদায়ী সরকার ৬৭·৮৪ কোটি টাকার ব্যয়-বরাদ্দ নির্ধারণ করেছিলেন। যদিও পরিকল্পনার জন্য আর্থিক সম্পদের পরিমাণ ছিল অনেক কম। বিদায়ী সরকার রচিত পরিকল্পনা বিনিয়োগের জন্য আরও বেশি ব্যয়-বরাদ্দ ধরা হয়েছিল এই ধারণার বশবর্তী হয়ে যে, উক্ত সরকার হয় তো অতিরিক্ত আরও ১০ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য পাবেন। কেন্দ্রীয় সাহায্য হিসাবে পশ্চিমবঙ্গ প্রথম বছরে পেয়েছে ২৭:৫ কোটি টাকা। প্রত্যাশার তুলনায় এই সাহায্য অনেক কম। পশ্চিমবঙ্গকে অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্য দেওয়ার জন্য পরিকল্পনা কমিশনকে প্রভাবিত করা আর সম্ভব হয়ে ওঠেনি। এর ফলে বাজেটে প্রায় ১৮ কোটি টাকার মত একটা বিরাট ঘাটতি থেকে যায়। এই ঘাটতি পূরণের জন্য প্রাক্তন

সরকার ব্যয়ের ক্ষেত্রকে সঙ্কুচিত এবং নতুন নতুন কর ধার্যের ব্যবস্থা করেছেন। পরিকল্পনা বিনিয়োগের ক্ষেত্রে চলতি বছরের জন্য সংশোধিত ব্যয়-বরাদ্দ দাঁড়াচ্ছে ৬০·৯৪ কোটি টাকার মত।

## ১৯৬৭-৬৮ সালের পরিকল্পনা বিনিয়োগ

১৯৬৭-৬৮ সালের জন্য সাময়িক সাহায্যের ভিত্তিতে পরিকল্পনা বিনিয়োগের জন্য পরিকল্পনা কমিশন ৩১ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য প্রদানের ইঙ্গিত দিয়েছেন। পরে অবশ্য ছোট-খাটো রদবদল বা সামঞ্জস্য বিধান করা হবে। পরিকল্পনা কমিশন বলেছেন যে, নতুন সরকার গঠিত হবার পর রাজ্যসরকার ও পরিকল্পনা কমিশনের মধ্যে বার্ষিক পরিকল্পনার জন্য রাজ্যসরকারের প্রস্তাবগুলি এবং ১৯৬৭-৬৮ সালের জন্য রাজ্যের আর্থিক সঙ্গতির আনুমানিক হিসাব নির্ধারণ সম্পর্কিত বিষয়টি বিস্তৃতভাবে আলোচনা করে দেখা হবে। বিধানমণ্ডলীতে উপস্থাপিত বাজেট বরাদ্দ দেখা যাবে ১৯৬৭-৬৮ সালের পরিকল্পনা বিনিয়োগের ক্ষেত্রে ৫৯·৫০ কোটি টাকা ধরা হয়েছে। এর মধ্যে কেন্দ্রীয় সাহায্য হিসাবে পাওয়া যাবে ৩১ কোটি টাকা।

[1-40—1-45 p.m.]

বিধানমণ্ডলীতে উপস্থাপিত আনুমানিক বাজেটে ৬·৪০ কোটি টাকার সামগ্রিক ঘাটতি দেখা যাচ্ছে। ১৯৬৭-৬৮ সালের পরিকল্পনা-কর্মসূচির জন্য যে টাকা পাওয়া যাবে ব'লে মনে হয়েছিল সেই টাকায় ঘাটতি হওয়াই এর কারণ। কেন্দ্র থেকে যদি আরও সাহায্য পাওয়া যায় তা হলে এই ঘাটতি পূরণ করা যাবে।

একথা আমি পরিষ্কারভাবে জানাতে চাই যে, ১৯৬৭-৬৮ সালে পরিকল্পনা বাবদ বিনিয়োগ, সেই সঙ্গে ১৯৬৭-৬৮ সালে অন্যান্য খাতে ব্যয়ের উদ্দেশ্যে ধার্য টাকার যে অঙ্ক পেশ করেছি তা সাময়িক, কারণ বিদায়ী সরকার যা ক'রে গেছেন তা পরীক্ষা ক'রে দেখবার মতো সময় আমরা পাইনি। ১৯৬৭-৬৮ সালে চতুর্থ পরিকল্পনায় কী পরিমাণ অর্থ বিনিয়োগ করা হবে এবং কোন্ কোন্ সেক্টরে কত টাকা ধার্য হবে সেসব প্রশ্ন আমরা সতর্কতার সঙ্গে পরীক্ষা ক'রে দেখব এবং যত তাড়াতাড়ি সম্ভব চূড়ান্তভাবে স্থির ক'রে ফেলব।

কলিকাতা ও তার শিল্পাঞ্চলের বিশেষ বিশেষ সমস্যাগুলি সকলেরই জানা এবং অন্য শহরের সঙ্গে কলিকাতার কোনো তুলনাই করা চলে না। কলিকাতা ও মেট্রোপলিটান অঞ্চলে পৌর কার্যাবলীর যেসব সমস্যা রয়েছে সেগুলির দ্রুত সমাধান করা প্রয়োজন। এর জন্য যথেষ্ট পরিমাণ অর্থ বিনিয়োগ করতে হবে। ফোর্ড ফাউন্ডেশনের সহায়তায় গঠিত 'ক্যালকাটা মেট্রোপলিটান প্ল্যানিং অরগ্যানিজেশন' কর্তৃক কলিকাতা মেট্রোপলিটান অঞ্চলের উন্নতির জন্য রচিত পরিকল্পনাটি কিছুদিন হল তৈরি হয়ে আছে। দুর্ভাগ্যবশত, বৃহত্তর কলিকাতার অত্যাবশ্যক প্রয়োজনগুলির জন্য বিশেষ কোন বরাদ্দ করতে পরিকল্পনা কমিশন অস্বীকার করেছেন। বৃহত্তর কলিকাতার বিভিন্ন সমস্যাবলীর দ্রুত সমাধানের বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের আলোচনা করতে হবে। পশ্চিমবঙ্গবাসীকে আমরা এই আশ্বাস দিতে পারি যে, পশ্চিমবঙ্গের চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনা চূড়ান্তভাবে গ্রহণ করবার সময় বৃহত্তর কলিকাতার এবং অনুন্নত এলাকা সহ পল্লী অঞ্চলের অত্যাবশ্যক প্রয়োজনগুলি আমরা বিবেচনা করব।

## উপসংহার

পূর্বতন সরকার বেশ কয়েক বছর ধরে বহু জন-বিরোধী নীতি চালিয়ে এসেছিলেন অন্যান্য কারণ সহ তার ফলে যে অবস্থা দাঁড়িয়েছে তার গুরুত্ব সম্পর্কে আমরা সম্পূর্ণ অবহিত আছি। কিন্তু জনগণ আমাদের উপর ভরসা করে যে বিরাট আস্থা স্থাপন করেছেন তা সার্থক করার প্রয়াসে আমরা আন্তরিকভাবে চেষ্টা করবার জন্য সঙ্কল্পবদ্ধ। যাঁরা অগণিত জনসাধারণের অবস্থার উন্নতিবিধান করতে এবং আমাদের দেশের ভবিষ্যত সম্পর্কে আশা ও বিশ্বাস পুনরায় জাগিয়ে তুলতে ইচ্ছুক, সেই মহৎকার্যে আমরা পুনরায় তাঁদের সক্রিয় সহযোগিতা কামনা করছি।

# পশ্চিমবঙ্গ বাজেট, ১৯৬৭-৬৮

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত | বাজেট | সংশোধিত | বাজেট |
|---|---|---|---|---|
| আদায় | ১৯৬৫-৬৬ | ১৯৬৬-৬৭ | ১৯৬৬-৬৭ | ১৯৬৭-৬৮ |
| প্রারম্ভিক তহবিল .. .. | ১,৮৮,৮৭ | ২২,২৩ | ১৫,০৭,২২ | ১,২৪,৭৫ |
| রাজস্ব আদায় .. .. | ১,৬৯,৮১,৯৯ | ১,৮০,৯৭,৭৭ | ১,৮৮,৯৭,৭১ | ২,০৬,৩৪,১৩ |
| ঋণ খাতে আদায়-- | | | | |
| ঋণ .. .. | ৮১,১০,৯৩ | ৮২,২০,৬৮ | ৬৩,০৪,২২ | ৬০,৭২,৮২ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব হইতে আদায় | ৪,৫১,২১,৩৯ | ৪,১৩,৮৮,৫৫ | ৪,৭২,৬৯,৮১ | ৪,১৬,৪০,৪৪ |
| মোট .. | ৭,০৪,০৩,১৮ | ৬,৭৭,২৯,২৩ | ৭,৩৯,৭৮,৯৬ | ৬,৮৪,৭২,১৪ |
| ব্যয় | | | | |
| রাজস্ব খাতে ব্যয় .. . | ১,৬৭,৫৪,২০ | ১,৮৮,৫৯,৭৮ | ১,৯৭,৭৬,৮২ | ২,০৮,৬৭,২০ |
| মূলধন খাতে ব্যয় .. .. | ২২,৩৬,৪৮ | ৩৫,৪০,১৭ | ১০,৪১,০০ | ২৯,৮৬,২৫ |
| ঋণ খাতে ব্যয়-- | | | | |
| ঋণ .. .. | ৪১,২৭,৮৫ | ৬৬,০২,৪৭ | ৬৭,৫৯,৭০ | ৪৬,০০,৮৭ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব হইতে ব্যয় | ৪,৫৭,৭৭,৪৩ | ৪,০৫,১৬,১৬ | ৪,৬২,৭৬,৬৯ | ৪,০৬,৫৭,৫৩ |
| সমাপ্তি তহবিল .. .. | ১৫,০৭,২২ | —১৭,৮৯,৩৫ | ১,২৪,৭৫ | -৬,৩৯,৭১ |
| মোট .. | ৭,০৪,০৩,১৮ | ৬,৭৭,২৯,২৩ | ৭,৩৯,৭৮,৯৬ | ৬,৮৪,৭২,১৪ |
| নীট ফল | | | | |
| উদ্বৃত্ত (+) | | | | |
| ঘাটতি (—) | | | | |
| (ক) রাজস্ব খাতে .. .. | +২,২৭,৭৯ | -৭,৬২,০১ | -৮,৭৯,১১ | -২,৩৩,০৭ |
| (খ) রাজস্ব খাতের বাহিরে .. | +১০,৯০,৫৬ | -১০,৪৯,৫৭ | -৫,০৩,৩৬ | -৫,৩১,৩৯ |
| (গ) নীট (প্রারম্ভিক তহবিল বাদে) | +১৩,১৮,৩৫ | -১৮,১১,৫৮ | —১৩,৮২,৪৭ | -৭,৬৪,৪৬ |
| (ঘ) নীট (প্রারম্ভিক তহবিল সহ) | +১৫,০৭,২২ | -১৭,৮৯,৩৫ | +১,২৪,৭৫ | -৬,৩৯,৭১ |

## পরিশিষ্ট-১

### তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে কেন্দ্রীয় সাহায্য ও রাজ্য কর্তৃক বিনিয়োগ

(টাকার অঙ্ক কোটিতে)

| | ১৯৬১-৬২ | ১৯৬২-৬৩ | ১৯৬৩-৬৪ | ১৯৬৪-৬৫ | ১৯৬৫-৬৬ | মোট | শতকরা অংশ |
|---|---|---|---|---|---|---|---|
| রাজ্য কর্তৃক বিনিয়োগ | ১৮·২ | ২৮·৯ | ৩৭·২ | ৩৪·৩ | ৩১·৮ | ১৫০·৪<br>–১·৬<br>(গ)<br>১৪৮·৮ | ৪৮·৮ |
| *কেন্দ্রীয় সাহায্য | ২২·৬ | ২৩·০ | ২৯·৯ | ৩৭·৩ | ৪১·৫<br>(ক) | ১৫৪·৩<br>+১·৬<br>(গ)<br>১৫৫·৯ | ৫১·২ |
| মোট .. | ৪০·৮<br>(ঘ) | ৫১·৯<br>(ঘ) | ৬৭·১<br>(ঘ) | ৭১·৬<br>(ঘ)(খ) | ৭৩·৩<br>(খ) | ৩০৪·৭ | ১০০ |

*এর মধ্যে ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেণ্ট করপোরেশন কর্তৃক মঞ্জুরীকৃত সাহায্য ধরা আছে।

(ক) সাময়িক (ভারত সরকারের সঙ্গে এ নিয়ে এখনও হিসাব-নিকাশ হয়নি)।

(খ) প্রকৃত হিসাবের অভাবে দামোদর ভ্যালি করপোরেশনের সংশোধিত আনুমানিক বরাদ্দ এর মধ্যে ধরা আছে।

(গ) ১৯৬৬-৬৭ সালে অর্থ মন্ত্রক কর্তৃক মঞ্জুরীকৃত বকেয়া সাহায্য।

(ঘ) এর মধ্যে ওয়েষ্টবেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড কর্তৃক সংগৃহীত ঋণ ধরা আছে--

১৯৬১-৬২ সালে ২·০ কোটি টাকা

১৯৬২-৬৩ সালে ১·৬ কোটি টাকা

১৯৬৪-৬৫ সালে ১·৩ কোটি টাকা

## পরিশিষ্ট-২

## রাজ্যসমূহের পরিকল্পনায় বিনিয়োগ

(টাকার অঙ্ক কোটিতে)

| | রাজ্যসমূহ | চতুর্থ পরিকল্পনায় বিনিয়োগ বরাদ্দ | জনসংখ্যার ভিত্তিতে ২,৪৫০ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য (৩,৫০০ কোটি টাকার ৭০ শতাংশ) | বরাদ্দীকৃত কেন্দ্রীয় সাহায্য | উদ্বৃত্ত (+) অথবা ঘাটতি (—) |
|---|---|---|---|---|---|
| ১। | অন্ধ্র .. .. .. | ৫২২ | ২০৩ | ২৮০ | †৭৭ |
| ২। | আসাম .. .. .. | ১৯০ | ৭১ | ১৭৫ | †১০৪ |
| ৩। | বিহার .. .. .. | ৫৪৫ | ২৬২ | ২৯২ | ৩০ |
| ৪। | গুজরাট .. .. .. | ৪৪৬ | ১১৮ | ১৬৫ | †৪৭ |
| ৫। | মহারাষ্ট্র .. .. .. | ৯৫১ | ২২৬ | ২৬১ | †৩৫ |
| ৬। | জম্মু ও কাশ্মীর .. .. .. | ১২৬ | ১৭ | ১২৬ | †১০৯ |
| ৭। | কেরলা .. .. .. | ২৯৩ | ৯৮ | ১৮২ | †৮৪ |
| ৮। | মধ্যপ্রদেশ .. .. .. | ৪৫৮ | ১৮৬ | ২৮৮ | +১০২ |
| ৯। | মাদ্রাজ .. .. .. | ৫৬৪ | ১৯০ | ২৫০ | +৬০ |
| ১০। | মহীশূর .. .. .. | ৪২১ | ১৩৫ | ২২২ | +৮৭ |
| ১১। | নাগাল্যাণ্ড .. .. .. | ৩০ | ২ | ২৭ | —২৫ |
| ১২। | উড়িষ্যা .. .. .. | ৩০০ | ৯৮ | ১৫০ | +৫২ |
| ১৩। | পাঞ্জাব .. .. .. | ২৮০ | ১১৮ | ৯৫ | †৬৮ |
| ১৪। | হরিয়ানা .. .. .. | ১৬৮ | | ৯১ | |
| ১৫। | রাজস্থান .. .. .. | ৩১৩ | ১২২ | ২২৭ | †১০৫ |
| ১৬। | উত্তরপ্রদেশ .. .. .. | ৯২৬ | ৪০৯ | ৪৯৫ | †৮৬ |
| ১৭। | পশ্চিমবঙ্গ .. .. .. | (ক) | ২০০ | ২৩৫ | †৩৫ |
| | সমস্ত রাজ্য .. .. .. | .. | ২,৪৫৫ | ৩,৫৬১ | †১,১০৬ |

(ক) এখনও চূড়ান্তরূপে নির্ধারিত হয়নি।

[সংবাদপত্রের তথ্যানুসারে]

**English version of the statement made by Shri Jyoti Basu, Deputy Chief Minister and Minister-in-charge, Finance, in presenting the Budget for 1967-68.**

I rise to present the Budget Estimates of the State of West Bengal for the financial year 1967-68.

Since the General Election was going to be conducted in February and a new State Legislature constituted in March, it was considered desirable to present the Budget Estimates to the new House. As, however, the time at our disposal is not sufficient to obtain within the current financial year the vote of the Legislature on demands for all the individual grants for 1967-68, we propose to take a vote on account to enable the Government to carry on for a period of about four months. I would like to make it clear that the estimates that are being presented to the Legislature could not be examined by us due to paucity of time. We would like to have a close look at these estimates in due course. The House will get again the opportunity of meeting, discussing and passing the demands for grants for the whole year at a subsequent stage.

The election, admittedly, the biggest in the world is just over. The electorate have given their verdict in clear and unmistakable terms. The electorate have displayed political maturity in the last General Election. The mandate is clear—the people want a change of the Government and we have formed a new Government in compliance with that mandate. It is our aim to strive for better standards of living for our people and create conditions in which the people can have social security and justice. We, the Members of the Legislature, are all partners in the same enterprise of securing a better and happier life for the people of this State. In this task I trust I shall have the willing co-operation of all sections of the new House. I extend a hearty welcome to all the Members, old and new. The country has infused new blood into the House and I welcome these signs of freshness and vitality.

## ECONOMIC SITUATION

The All-India index of industrial production with 1956 as the base was 138 in 1961-62, 151 in 1962-63, 163 in 1963-64, 175 in 1964-65 and 187 in 1965-66. It has gone up to 190.6 in September 1966.

The All-India index of agricultural production with the crop year ending June 1950 as the base was 142 in 1960-61, 145 in 1961-62, 138 in 1962-63, 143 in 1963-64 and 158 in 1964-65. According to the figures available to us at present in West Bengal the index of agricultural production (1949-50=100) after rising from 135.78 in 1963-64 to 149.5 in 1964-65 came down to 127.8 (provisional) in 1965-66.

The index number of wholesale prices for all commodities (1952-53=100) was 124.9 in 1960-61, 135.3 in 1963-64, 152.7 in 1964-65 and 165.1 in 1965-66. It has risen to 193.3 in December 1966.

The value of imports in 1960-61 was 1,122 crores, in 1961-62 it was 1,092 crores, in 1962-63 it was 1,131 crores, in 1963-64 it was 1,223 crores, in 1964-65 it was 1,349 crores and in 1965-66 it was 1,392 crores. The value of exports in 1960-61 was Rs. 642 crores, in 1961-62 it was Rs. 661 crores, in 1962-63 it was Rs. 685 crores, in 1963-64 it was Rs. 793 crores, in 1964-65 it was Rs. 816 crores and in 1965-66 it was Rs. 810 crores.

An analysis of the economic situation has been given in the booklet "Economic Review" which is being circulated along with other Budget documents. Only some salient features have been referred to here. The economic analysis will bring into relief the imperative need of following a programme of development which will, on the one hand, step up agricultural production and, on the other hand, will reduce our dependence on foreign imports.

The price index makes it abundantly clear that the country is in the grip of fast accelerating inflation. Devaluation has solved nothing. The tall claims made by the prophets of devaluation relating to increase in industrial production and foreign trade and stability of prices have come to nothing. Capital formation and industrial expansion have not occurred to the extent necessary for creating adequate employment potential. As a matter of fact there are already signs of a recession in some industries which will add further to the large volume of unemployment already existing in this State. There cannot be two opinions that Government's monetary policy as well as their policy in the matter of economic development so far pursued have seriously gone astray. In the matter of developmental policy economic considerations have, on many occasions, been subjected to political pressure. The results of planning are writ large on the Indian economy today. There is the spectre of famine in several States after three successive Plans and the agricultural production this year many turn out to be less than what can be expected—thanks to the neglect of vital sectors of agricultural development. The authors of Planning in India have been loudly proclaiming the socialist pattern of society as their objective, but in effect they have been building up only a capitalist society. The outcome of their planning has led to vast concentrations of private wealth and economic power. Their economic policy-making has made the rich richer and the poor poorer. People, particularly of the low-income group, are robbed of their real wages through the mechanism of inflation.

We have been hearing so long of the pious wish of tackling food problem on a war footing, but a national food policy was nowhere in evidence. If food is to be tackled on a war basis the logical conclusion is that the whole of India should rise to the occasion, but India has never been treated as a single unit for the purpose of food. The blame clearly lies with the policy-making and not with the people. The entire food policy—production, distribution and pricing—over the last few years became a subject of internal politics in the States. The food policy so long pursued did not necessarily serve the interests of the people of the States concerned but only a group of politicians and profiteers in each of them. In a surplus State the present policy almost invariably harms the interests of the producers compelled to sell their produce at a low price and it is common knowledge that the bulk of the profits in food do not reach the producers but a group of traders. In a deficit State also the shortage is exploited by hoarders. The country got independence quite sometime ago. But this political independence has not assured the people so long of even two square meals a day. It will be our constant endeavour to serve the people and to give as much relief as possible to them in every sphere of life. We know that the task is stupendous, because we have to work under considerable limitations, but we have every hope that we will succeed if the people from all levels of the society, irrespective of caste and creed, lend their co-operation and make the task easier for us.

## Estimates

I shall now discuss the Revised Estimates for the current year and the Budget Estimates for the coming year.

## YEAR 1966-67

### Opening Balance

. The budgeted opening balance of the current year was Rs. 22 lakhs, being the estimated closing balance of the year 1965-66 according to the Revised Estimates for that year. The year 1965-66, however, actually closed with a balance of Rs. 15.07 crores. The variation in the opening balance is mainly due to postponement of repayment of Central loan, outstanding food debit and receipt of arrear Central assistance for Border Security Forces.

### Revenue Receipts

The Revised Estimates of total Revenue Receipts in the current year stand at Rs. 188 crores 98 lakhs as against the Budget Estimates of Rs. 180 crores 98 lakhs. There is an increase of Rs. 8 crores.

There is an increase of Rs. 96 lakhs under "Taxes on income other than Corporation Tax" on the basis of the latest estimate from the Government of India.

There is a decrease of Rs. 2 crores 45 lakhs under "Land Revenue" due to remissions given in certain districts on account of drought.

The increase of Rs. 1 crore 26 lakhs under "State Excise Duties" is mainly due to larger yield now anticipated.

There is decrease of Rs. 46 lakhs under "Taxes on vehicles" on the basis of anticipated yield.

There is an increase of Rs. 3 crores 20 lakhs under "Sales Tax" mainly due to new measures of taxation undertaken during the current year.

The increase of Rs. 1 crore 74 lakhs under "Interest" is mainly due to larger interest receipts anticipated from the State Enterprises.

The increase of Rs. 62 lakhs under "Agriculture" is due to larger receipts from the sale of fertilisers.

The increase of Rs. 2 crores 95 lakhs under "Miscellaneous, Social and Development Organisations" is due to adjustment of recoveries from the Employees' State Insurance Corporation as direct receipts instead of reduction of expenditure due to a change in classification.

The increase of Rs. 1 crore 37 lakhs under "Miscellaneous" is due mainly to larger receipts on account of unclaimed deposits and adjustment of anticipated credits from the Government of India on account of irrecoverable loans to displaced persons written-off.

The increase of Rs. 1 crore 84 lakhs under "State's share of Union Excise Duties" is due to the revised allocation indicated by the Government of India.

The decrease of Rs. 3 crores 29 lakhs under "Grants-in-aid from the Central Government" is mainly due to omission of provision of receipts on account of Border Police, as the expenditure is now booked directly in the Central Budget.

Variations under other Heads account for the balance.

## Revenue Expenditure

The Revised Estimates of total Revenue Expenditure stand at Rs. 197 crores 77 lakhs as against Rs. 188 crores 60 lakhs in the Budgent Estimates. The increase is of the order of Rs. 9 crores 17 lakhs.

There is an increase of Rs. 2 crores 25 lakhs under "Interest on Debt and other Obligations" which is mainly due to payment of arrear interest charges on the D.V.C. loans resulting from the opening of the Revenue Account by the D.V.C. with effect from 1963-64.

The decrease of Rs. 42 lakhs under "Police" is due to the expenditure on the Organisation of the Border Police being taken over by the Government of India.

The decrease of Rs. 48 lakhs under "Miscellaneous Departments--Excluding Fire Services" is mainly due to smaller expenditure caused by the transfer of the staff to the Food Corporation of India.

The decrease of Rs. 52 lakhs under "Education" is due to the reduced provision for the plan expenditure.

The decrease of Rs. 41 lakhs under "Public Health" is due to smaller provision for Plan schemes.

The increase of Rs. 2 crores 85 lakhs under "Labour and Employment" is due to omission of provision for recoveries from the Employees' State Insurance Corporation as reduction of expenditure due to a change in classification.

The decrease of Rs. 1 crore 26 lakhs under "Public Works" is due to postponement of some construction works.

The increase of Rs. 7 crores 60 lakhs under "Famine Relief" is mainly due to large-scale relief operation undertaken by the outgoing Government on the plea of widespread drought. But I have not yet been able to assess how far the expenditure has served the purpose. This will be looked into in due course.

Variations under other Heads account for the balance.

## Debt and Other Heads

In the current year's budget a credit was taken for a market loan of Rs. 8 crores. The Government actually went in for a market loan of Rs. 6 crores which was fully subscribed.

The Revised Estimates of total loan from the Central Government, State Bank and other autonomous Bodies stand at Rs. 52 crores 53 lakhs against the Budget Estimates of Rs. 67 crores 4 lakhs. The decrease of Rs. 14 crores 71 lakhs is due to omission of provision for accommodation from the State Bank, as procurement of foodgrains is now done by the Food Corporation of India and not by the State Government.

## Capital Expenditure

The total provision for Capital Expenditure stands at Rs. 10 crores 41 lakhs in the Revised Estimates as against the original Budget Estimates of Rs. 35 crores 40 lakhs. There is a decrease of about Rs. 25 crores.

**The decrease of Rs. 1 crore 60 lakhs under "92—Payment of compensation to Landholders, etc., on the abolition of the Zamindary System" is due to a reduced provision for payment of compensation.**

There is an increase of Rs. 83 lakhs under "95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Researsh" due to larger provisions for Plan schemes.

There is a decrease of Rs. 87 lakhs under "98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project" due to smaller provision required by the Corporation.

The decrease of Rs. 2 crores 14 lakhs under "103—Capital Outlay on Public Works" is due to reduction in provisions for Plan and non-Plan schemes.

The decrease of Rs. 85 lakhs under "106A—Capital Outlay on Greater Calcutta Development Scheme" is due to reduced provision for the Greater Calcutta Development Schemes.

The decrease of Rs. 80 lakhs under "109—Capital Outlay on Other Works" is due to reduced provision for Plan schemes.

The decrease of Rs. 19 crores 15 lakhs under "124—Capital Outlay on Schemes of Government Trading" is due to larger receipts from the sale of stocks owing to the procurement operations being taken over by the Food Corporation of India.

The decrease of Rs. 44 lakhs under "124—Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme" is due to larger sale-proceeds.

## Net Result

The opening balance of Rs. 15 crores 7 lakhs wipes out the deficit of Rs. 8 crores 79 lakhs under the Revenue Account and Rs. 5 crores 3 lakhs outside the Revenue Account and leaves a surplus closing balance of Rs. 1 crore 25 lakhs.

## YEAR 1967-68

### Revenue Receipts

The total Revenue Receipts in the Budget Estimates for 1967-68 stand at Rs. 206 crores 34 lakhs as against Rs. 188 crores 98 lakhs in the Revised Estimates for 1966-67. There is thus an overall increase of Rs. 17 crores 36 lakhs.

There is a decrease of Rs. 72 lakhs under "Taxes on income other than Corporation Tax" which follows the estimate given by the Government of India.

There is an increase of Rs. 1 crore 56 lakhs under "Land Revenue" due to exclusion of remissions given in the current year.

The increase of Rs. 91 lakhs under "State Excise Duties" is due to the anticipated normal growth.

The increase of Rs. 8 crores 16 lakhs under "Sales Tax" is mainly due to the anticipated larger yield from the measures of additional taxation undertaken in the current year and also due to the normal growth.

The increase of Rs. 1 crore 37 lakhs under "Other Taxes and Duties" is due to a provision for larger yield from the measures of additional taxation already undertaken.

There is an increase of Rs. 92 lakhs under "Interest" due to larger interest receipts anticipated from the State Enterprises.

The increase of Rs. 1 crore 19 lakhs under "Agriculture" is mainly due to a provision for larger sale of fertiliser.

The increase of Rs. 1 crore 23 lakhs under "State's Share of Union Excise Duties" is based on the estimates furnished by the Government of India.

The increase of Rs. 1 crore 2 lakhs under "Grants-in-aid from Central Government" is due to larger grant assistance for Plan schemes assumed in the Budget Estimates.

## Revenue Expenditure

The Budget Estimates of Revenue Expenditure for 1967-68 stand at Rs. 208 crores 67 lakhs as against Rs. 197 crores 77 lakhs in the Revised Estimates for 1966-67. There is thus an increase of Rs. 10 crores 90 lakhs.

The increases of Rs. 50 lakhs under "Land Revenue" and Rs. 45 lakhs under "General Administration" are mainly due to provisions for increased rates of dearness and other allowances.

The increase of Rs. 59 lakhs under "Appropriation for Reduction or Avoidance of Debt" is due to larger provision necessary for larger amounts of loans taken for developmental schemes.

The increase of Rs. 2 crores 48 lakhs under "Police" is mainly due to larger provisions for increased rates of dearness and other allowances, supply of foodstuff at concessional rates and also for increased provision for cordoning work.

The increases of Rs. 3 crores 5 lakhs under "Education", Rs. 1 crore 24 lakhs under "Medical", Rs. 1 crore 5 lakhs under "Public Health", Rs. 52 lakhs under "Animal Husbandry", Rs. 54 lakhs under "Industries —Industries" and Rs. 52 lakhs under "Labour and Employment" are mainly due to larger provisions for increased rates of dearness and other allowances.

The increase of Rs. 76 lakhs under "Agriculture" is mainly due to larger provision for sale of fertilisers.

The increase of Rs. 1 crore 18 lakhs under "Multipurpose River Schemes" is mainly due to larger payment to the D.V.C. on account of net deficits on irrigation and flood control.

The increase of Rs. 60 lakhs under "Public Works" is mainly due to larger provision for increased rates of dearness and other allowances and larger liabilities in respect of committed expenditure on development schemes.

The decrease of Rs. 4 crores 80 lakhs under "Famine Relief" is due to a smaller provision for relief operations.

The increase of Rs. 69 lakhs under "Expenditure connected with the National Emergency" is mainly due to larger provisions for Civil Defence measures.

## Debt and Other Heads

Loans from the Central Government for 1967-68 are estimated at Rs. 43 crores 93 lakhs as against the Revised Estimates of Rs. 46 crores 35 lakhs for 1966-67. The decrease of Rs. 2 crores 42 lakhs is mainly due to omission of provision of Rs. 2 crores received in the current year by way of Central assistance for relief operations in the next year's budget.

On the receipt side there is a provision for Central assistance of Rs. 1 crore 21 lakhs for expenditure on the D.V.C. both within the Plan and outside the Plan. The share of small Savings collections in 1967-68 has been estimated at Rs. 18 crores. There is a provision of Rs. 1 crore 95 lakhs of Central loan for Centrally-sponsored schemes and of Rs. 1 crore 23 lakhs for relief and rehabilitation of displaced persons. The estimates include a Central assistance of Rs. 21 crores in the shape of loan assistance for Plan schemes out of the total Central assistance of Rs. 51 crores indicated by the Planning Commission for the Plan Outlay for 1967-68.

There is a provision of Rs. 9 crores for a market loan in the Estimates for 1967-68.

On the disbursement side the following provisions, amongst others, have been made:—

(i) Rs. 40 lakhs to cultivators for purchase of fertilisers.

(ii) Rs. 60 lakhs to agriculturists.

(iii) Rs. 28 lakhs for cattle purchase.

(iv) Rs. 25 lakhs under "State Aid to Industries Act".

(v) Rs. 150 lakhs for the Durgapur Chemicals Ltd.

(vi) Rs. 10 lakhs for the Greater Calcutta Milk Supply Scheme.

(vii) Rs. 5 crores for the State Electricity Board.

(viii) Rs. 15 lakhs for Low Income Group Housing Scheme.

(ix) Rs. 15 lakhs for Subsidised Industrial Housing Schemes.

(x) Rs. 47 lakhs for the Calcutta State Transport Corporation.

(xi) Rs. 35 lakhs for the North Bengal State Transport Corporation.

(xii) Rs. 20 lakhs for rehabilitation of goldsmiths.

(xiii) Rs. 18 lakhs for National Loan Scholarship Scheme.

(xiv) Rs. 30 lakhs for the Calcutta Corporation Drainage and Water-Supply Augmentation Scheme.

(xv) Rs. 25 lakhs for G. T. Road bypass.

(xvi) Rs. 30 lakhs for Emergency Water Supply Scheme.

(xvii) Rs. 16 lakhs for Consumers' Co-operatives.

(xviii) Rs. 24 lakhs for installation of power-looms.

(xix) Rs. 64 lakhs for Community Development Projects.

(xx) Rs. 50 lakhs for displaced persons.

(xxi) Rs. 191 lakhs for the Durgapur Projects Ltd.

"And whereas the State Government is of the opinion that in the circumstances it is necessary to hold an inquiry into such allegations as it is a matter of definite public importance.

"Now, therefore, in exercise of the powers conferred by section 3 of the Commission of Inquiry Act, 1952 (Central Act LX of 1952), hereinafter referred to as the Act, the State Government hereby appoints a Commission of Inquiry consisting of the Hon'ble Mr. Justice", the name be given, "of the Supreme Court of India to inquire into and report by the 31st May 1967—or the date may be extended—on the following:—

"(a) Whether any of the persons named in Schedule 'B' hereto was guilty of any of the allegations as specified in Schedule 'A' hereto.

"(b) Did any of the persons specified in Schedule 'B' hereto acquire any assets or properties by adopting any dishonest means. If so, (i) what is the nature and extent of such acquisition (ii) what steps can be taken by the State for the recovery thereof.

"(c) If all or any of the allegations as specified in Schedule 'A' hereto and made against the persons specified in Schedule 'B' hereto are or is not found to be proved who were the persons responsible for the making of such allegations and what steps should be taken against them and by whom.

"The Commission shall have the powers of a Civil Court while trying suits under the Code of Civil Procedure, 1908 in respect of each and every of the matters mentioned in clauses 'a' to 'f' of section 4 of the Act.

"Having regard to the nature of the inquiry the State Government under section 5(1) of the Act is of the opinion that all the provisions of sub-sections (2), (3), (4) and (5)—powers of search, powers of summoning, all powers of the said Act—should also be made applicable to the Commission and accordingly they are so made applicable.".

Sir, I want to make this statement on behalf of the Congress Legislature Party that such an inquiry must be held. We are not dishonest. We have not taken any money from anybody. We want an inquiry and if, Sir, upon such inquiry any of us, however high or however low he may be, is found guilty, he shall give up public life altogether. But if anybody is found to have made a false allegation about bribery and corruption, if anybody is found to have maliciously made an allegation, I shall take it, as a standard of democratic behaviour that that person or persons will also forthwith quit public life in West Bengal. This is my submission. I am handing over the draft notification to the Chief Minister and to the members of the Press.

**Dr. Pratap Chandra Chunder:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, গণতন্ত্রের ধারাই হচ্ছে এই যে, একজন সরকারপক্ষে বলবে, আবার ব্যালট বক্সের রায় অনুসারে তাকে বিরোধীপক্ষে যেতে হবে। এর জন্য কমিউনিস্ট দেশের স্বৈরতন্ত্রের মত মানুষ খুন করবার প্রয়োজন হয় না। সেজন্যে আমরা অত্যন্ত গর্বের সঙ্গে এখানে আপনার সামনে বিরোধীপক্ষের তরফ থেকে আমাদের বক্তব্য নিবেদন করছি এই বাজেটের উপর যার দাবী এখানে উত্থাপন করা হয়েছে। আপনি জানেন মনস্তত্ত্বের একটা নীতি আছে যাদের প্রতি যত বেশী বিদ্বেষ থাকে অন্তরে অন্তরে তাদের প্রতি তাদের শ্রদ্ধা, ভক্তি এবং ভালোবাসা তত বেশী থাকে। এই কমিউনিস্ট নেতা জ্যোতি বসু মহাশয়ের অর্থমন্ত্রীরূপে বাজেট বক্তৃতায় এটা প্রকাশ পেয়েছে। যে বাজেট বক্তৃতা মাননীয় শৈল মুখার্জি মহাশয় দিতে পারতেন, কমিউনিস্ট নেতা কংগ্রেসের উপর প্রেম ভালোবাসার জন্য নিজেই সেই বক্তব্য এখানে উত্থাপিত করেছেন।

ভাবতেই এটা বেশ মজা লাগছে। শুধু বাজেট বক্তৃতায় নয়, তাঁরা বিভিন্ন জায়গায় জনসাধারণের কাছে যেসমস্ত বক্তৃতা দিচ্ছেন, মনে হচ্ছে শ্রী পি, সি, সেনের বক্তৃতা তাঁদের মুখ দিয়ে ধ্বনিত হচ্ছে। গতকাল আমার বাড়ির কাছে মাননীয় কমলকান্তি গুহ মহাশয় এক বক্তৃতায় স্মরণ করিয়ে দিয়েছেন যে, দুর্ভিক্ষ আসন্ন এবং যা মিলবে তা ধনী-দরিদ্র সকলকে ভাগ করে খেতে হবে। এই কথা শ্রী পি, সি, সেন বার বার বলেছেন, তাকে তাহলে কেন জীবিত পুড়িয়ে মেরে ফেলার দাবী কমল গুহ মহাশয় করেছেন? আজকে যখন তাঁর মুখ থেকে সেই কথা শুনছি, তখন মনে করতে হবে যে, কংগ্রেসের নীতির বাইরে যাবার অবস্থা তাদের নেই। বাজেট বক্তৃতা দেবার সময় মাননীয় জ্যোতি বসু মহাশয় বলেছেন—সময়ের অভাব.--এই হাস্যস্কর অজুহাতের তিনি উল্লেখ করেছেন। ঘণ্টার পর ঘণ্টা ময়দানে সভা-সমিতি করতে সময় পান, রাইটার্স বিল্ডিংসে টেবিলের উপর দাঁড়িয়ে সরকারী কর্মচারিদের সামনে দাঁড়িয়ে বক্তৃতা দেবার সময় পান, কিন্তু বাজেটে কলম চালবার সময় তিনি পান না। আমরা বার বার শুনেছি যে পুলিস খাতে ব্যয় কমাতে হবে, শিক্ষা খাতে ব্যয় বাড়াতে হবে। কিন্তু বাজেটের মধ্যে দেখছি যে পুলিসের খাতে দুই কোটি টাকার উপর ব্যয়বরাদ্দ বেড়ে যাচ্ছে। শৈলবাবু শিক্ষা খাতে যে তিন কোটি টাকা বাড়িয়েছিলেন তার থেকে দেখছি এক নয়া পয়সাও তিনি বাড়ান নি। এ থেকে স্পষ্ট বুঝা যাচ্ছে কংগ্রেসের নীতির বাইরে যাবার সাহস বা ক্ষমতা তাঁদের নেই। আমরা জানি তাঁদের বক্তৃতার মুখবন্ধে বলেছেন যে কংগ্রেস পুঁজিবাদ সমর্থন করেছে। আমি জিজ্ঞাসা করছি, কংগ্রেসের সেই বাজেট অন্ততঃ চার মাসের জন্য উত্থাপন করে জ্যোতিবাবু কি তথাকথিত পুঁজিবাদকে সমর্থন করছেন না। যদি না করে থাকেন, তাহলে ময়দানে সভা-সমিতি কমিয়ে দিয়ে অর্থ দপ্তরের কর্মচারিদের সংগে বসে এখানে নিজেদের নীতি অনুযায়ী বাজেট উপস্থাপন করুন। সকলেই আশা করে আছে, শিক্ষক সম্প্রদায়, সরকারী কর্মচারী সকলেই আশা করে আছেন। তাদের হয়ে তিনি কোন দাবী উপস্থিত করলেন না। স্পীকার মহোদয়, আজকে আপনার কাছে এই কথা উল্লেখ করতে চাই যে, অর্থমন্ত্রী অনেক আশা ভরসার কথা এখানে উল্লেখ করেছেন; কিন্তু আমি তাঁকে প্রশ্ন করছি তাঁর নিজের মনে কি আশা আছে? ওয়েলিংটন স্কোয়ার-এ যখন তিনি যে বক্তৃতা দিয়েছিলেন—সংযুক্ত ফ্রন্টের পক্ষ থেকে—দেশ হিতৈষী কাগজে তা বেরিয়েছে। সেই কাগজ থেকে কিছু অংশ এখানে উল্লেখ করতে চাই। আমরা জনসাধারণকে কোন ধোঁকা দিতে

[2-2-10 p.m.]

চাই না। বিকল্প সরকার গঠন করলে অবস্থার মৌলিক পরিবর্তন হবে না। এটা শ্রী বসু বলেছিলেন। সারা ভারতে বর্তমান সরকারের কাঠামো পরিবর্তন করা দরকার। সেই কাজ করা হচ্ছে এবারের নির্বাচনের মাধ্যমে। আপনি জানেন যে সারা ভারতে যে সরকার প্রতিষ্ঠিত [illegible] হোন কংগ্রেস সরকার এবং সেই সরকারের যদি পতন হয়ও তো তা জ্যোতি বসু মহাশয়ের দলের সাহায্যে হবে না। তাদের যারা গুরুতর শত্রু যাতে দক্ষিণ পন্থী বলে ঘৃণা [illegible] সেই জনসংঘ এবং স্বতন্ত্র দলের সাহায্যে তা হতে পারে। কাজেই সারা ভারতের কাঠামো পরিবর্তন [illegible] তা জ্যোতি বসু মহাশয়ের পক্ষে সম্ভবপর হবে না। তাঁর নিজের উক্তি তিনি [illegible] স্বীকার করেছেন প্রকাশ্য জনসভায় যে আমরা জনসাধারণকে কোন ধোঁকা দিতে চাই না বিকল্প সরকার গঠন করলে অবস্থার মৌলিক পরিবর্তন হবে না। তাহলে আমার প্রশ্ন হচ্ছে যে তাঁরা কেন এই মন্ত্রিসভায় যোগ দিয়েছেন আমি সে কথা উল্লেখ করছি। মাননীয় সিদ্ধার্থ শংকর রায় আপনার কাছে কিছুটা উল্লেখ করেছেন, কিন্তু আমি নজির দিয়ে উল্লেখ করছি এখানে যদিও মাননীয় অজয় মুখার্জির পাশে বসে তিনি ১৮ দফা কর্মসূচী পেশ করতে পারেন কিন্তু এই বইটি আমার কাছে রয়েছে নির্বাচনী ইস্তাহার, ভারতের কমিউনিস্ট পার্টি (মার্কস বাদী) তার মধ্যে যে ১৮ দফা দাবী উপস্থিত করেছেন তার চরম এবং শেষ দাবী হচ্ছে বৃহৎ বুর্জোয়া জমিদারী রাষ্ট্রের জায়গায় শ্রমিক শ্রেণীর নেতৃত্ব জনগণতান্ত্রিক রাষ্ট্র সংস্থাপিত করতে হবে এবং এরই ১৩ পাতাতে জনগণতান্ত্রিক রাষ্ট্রের উদাহরণ হচ্ছে চীনের রাষ্ট্র যে তিনি মাও-সে-তুং পরিচালনা করছেন। তাহলে যাঁরা আজকে এই গণতান্ত্রিক সংসদীয় নির্বাচনে অংশগ্রহণ করবার জন্য শপথ গ্রহণ করেছিলেন যে সংবিধানকে মাথায় করে রাখবেন, যাঁরা এই সভা বসবার পূর্বে আমাদের পূর্ববর্তী যে স্পীকার ছিলেন তাঁর কাছে শপথ গ্রহণ করেছিলেন এবং আপনার কাছে শপথ গ্রহণ করেছেন যে সংসদীয় গণতন্ত্রের মর্যাদা রাখবেন সংবিধানের মর্যাদা

রাখবেন—সেই সংবিধানকে নস্যাৎ করে দিয়ে চীনের ধাঁচে জনগণতান্ত্রিক রাষ্ট্র এখানে প্রতিষ্ঠিত করতে হবে আজকে সেই দাবী যদি থাকে তাহলে তাঁরা কি করে আশা করেন যে আমরা যারা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করি আমরা তাঁদের সঙ্গে সহযোগিতা করতে পারবো। আমরা নিশ্চয় তাঁদের সঙ্গে জনকল্যাণের জন্য সহযোগিতা করতে পারি—কিন্তু তাঁরা স্বীকার করেছেন যে, তাঁদের দ্বারা জনগণের মৌলিক কোন সুবিধা হবে না। আজকে যে ক্ষমতা তাঁরা হাতে নিয়েছেন সেই ক্ষমতাকে নিজেদের দলের স্বার্থে লাগিয়ে ঐ জনগণতান্ত্রিক রাষ্ট্র প্রতিষ্ঠা করবার জন্য আগ্রহী হবেন। সেইজন্য আজকে আমি পরিষ্কার করে জানিয়ে দিতে চাই যে, যদিও আমরা দেশের মঙ্গল চাই, কল্যাণ চাই, দেশের যেসমস্ত উন্নতিমূলক কার্য হবে সেই কার্যের জন্য আমরা নিশ্চয় সহযোগিতা করবো কিন্তু যেখানে আমাদের সংসদীয় গণতন্ত্রকে ধ্বংস করবার জন্য তাঁরা কার্যে অগ্রসর হবেন সেখানে তার বিরোধীতা করবার জন্য আমরা এগিয়ে যাবো। আপনি জানেন যে এই যে কোয়ালিসন সরকার হয়েছে, একটা নক্সাকাঁথা মন্ত্রীসভা—দেখতে খুব সুন্দর—১৪টি দল থেকে এক-একটা নামকরা লোক নিয়ে মন্ত্রীসভা গড়ে উঠেছে—সেই মন্ত্রীসভা দেখতে খুব ভাল হলেও আজকে দেশবাসীর মনে এই প্রশ্ন জেগে উঠেছে ট্রামে-বাসে, চায়ের দোকানে, রেল স্টেশন, আদালতে সর্বত্র যে এই নক্সাকাঁথা মন্ত্রীসভা ধোপে টিকবে তো। আপনি জানেন লর্ড জেনিংস্ যিনি কনস্টিটিউশনের একজন অথরিটি—তিনি যে উক্তি উদ্ধৃত করেছেন সেটা বলি—

The confidence in public men has been more shaken by coalitions than by all the acts of personal misconduct taken together.

আজকে সেই পরীক্ষা ও'দের সামনে এসেছে যে ধোপে টিকতে গেলে তাঁরা যে কৃতিত্ব দেখাবেন সেই কৃতিত্ব নিশ্চয় জনসাধারণের সামনে উপস্থিত করতে হবে এবং সেই কৃতিত্ব যদি না দেখাতে পারেন কনফিডেন্স

in public men has been more shaken by coalitions than by all the acts of personal misconduct taken together.

আর একজন বিশ্ব নেতা ছিলেন - সেই উইনস্টন চারচিল, যিনি যুদ্ধকালে ইংল্যান্ডের মন্ত্রিসভা পরিচালনা করেছেন তিনি বলছেন -

The progress of business therefore becomes cumbrous and laborious in the last degree, and though all these evils were corrected by earnest patriotism and loyalty, the general result was bound to be disappointing.

কাজেই আজকে এই অবস্থা রয়েছে—আমরা তার একটা উদাহরণ সেদিন লক্ষ্য করেছি। আমরা দেখেছি যে মাননীয় উপ-মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসু মহাশয় তাঁর বাজেট বক্তৃতা পড়তে গিয়ে দ্বিধাগ্রস্থ হয়েছিলেন প্রায় ভুলে যাচ্ছিলেন এবং তাঁকে প্রম্পট করছিলেন এই কংগ্রেস পক্ষের সদস্যরা তাঁর চোখের দীপ্তি হ্রাস হয়ে গেছে। তাঁর পাশে অজয়ের দীপ্তি রয়েছে বলে তিনি অন্ধকার দেখছেন এবং তাঁর মনে সব সময় এই ইচ্ছা রয়েছে যে তাঁর উপ-পদটি কবে ঘুচে যাবে। সেইজন্য ধনভান্ডারের চাবিকাঠিটি তিনি নিজের হাতে রেখেছেন যাতে সমস্ত মন্ত্রীর টিকি তাঁর কাছে বাঁধা থাকে। আমরা যারা বিরোধী দলে রয়েছি—আগেই আমি বলেছি যে জনকল্যাণ-মূলক সমস্ত ব্যাপারে আমরা সাহায্য করবো—কিন্তু যদি তাঁরা এই ধরনের জনগণতান্ত্রিক রাষ্ট্র প্রতিষ্ঠা করবার জন্য অগ্রসর হন, তাহলে আমরা নিশ্চয় তার বিরোধিতা করবো। আমরা আজকে এই বাজেটের বিষয়ে কোন কাটমোসন দিই নি—এই কারণে যে, এই বাজেট তৈরী হয়েছে কংগ্রেসী মন্ত্রীসভার মাধ্যমে, কিন্তু আজকে এর বিরোধীতা করছি এই জন্য যে, তাঁদের মন্ত্রী-সভার মধ্যে নিজেদের মতি স্থির পর্যন্ত নেই এখনও পর্যন্ত বিশদ বিশদ ব্যাপারে নিজেদের মতি স্থির পর্যন্ত করতে পারেননি এবং যে চরম উদ্দেশ্য নিয়ে এই বামপন্থী [illegible] বিশেষ করে জ্যোতিবাবু এই বাজেট উপস্থাপিত করেছেন তা দিয়ে দেশের কল্যাণ হতে পারে না। সেইজন্য এই বাজেটের বিরোধীতা করছি।

**মনোরঞ্জন হাজরাঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকে এই বাজেট সম্পর্কে আমাদের বিরোধীদলের পক্ষ থেকে যে বক্তব্য রাখা হোল আমি খুব মন দিয়ে তা শুনছিলাম। আজকে

আমাদের দায়িত্ব অনেক বেশী, সেইজন্য কংগ্রেস বেঞ্চে যেসমস্ত আমাদের পুরানো শ্রদ্ধেয় বন্ধুরা আছেন, তাঁদের কাছ থেকে আমরা অনেক কিছু শিখবো, তাঁদের কাছ থেকে আমরা নির্দেশ পাবো এবং সংসদীয় গণতন্ত্রের এটা হচ্ছে সবচেয়ে বড় জিনিস। আমরা যেদিন বিরোধী দলে ছিলাম তখন আমরা গঠনমূলক সমালোচনা করবার চেষ্টা করেছি এবং সরকারকে আমরা সুষ্ঠু পথে পরিচালনা করবার জন্য পরামর্শ দিয়েছি। আজকে ব্যালট বক্সের রায়ের পর যখন কংগ্রেস দলকে বিরোধী বেঞ্চে বসতে হয়েছে, তখন আশা করেছি যে তাঁদের কাছ থেকে সেই-রকম আমরা কিছু শুনতে পাবো। সব থেকে বড় জিনিস হচ্ছে এই যে এই বাজেটকে আক্রমণ করে যে কথা কংগ্রেস দলের পক্ষ থেকে এসেছে, সেটা হচ্ছে তাঁরা রাজনৈতিক আক্রমণ করার চেষ্টা করেছেন—যেহেতু এই বাজেট শৈলবাবুরা করে গিয়েছিলেন, সেই হেতু তাঁদের কিছু বক্তব্য নেই। ও'রা যেটা আক্রমণ করেছেন, সেটা রাজনৈতিকভাবে এবং এই রাজনৈতিক আক্রমণই এখন তাঁদের সবথেকে বড় অস্ত্র হবে বলে আমরা মনে করছি। একটু আগে বিরোধী দলের নেতা ঐ টেলিগ্রাম পড়লেন, আমি খুব আশংকিতভাবে চিন্তা করছিলাম যে এটা হচ্ছে একটা ষড়যন্ত্র। বাংলাদেশের সাধারণ মানুষের জীবনের নিরাপত্তা নেই—এইরকম ফুলিয়ে-ফাঁপিয়ে কেন্দ্রের কাছে তুলে ধরা হবে এবং এই মন্ত্রীসভাকে নাকচ করা যাবে—এইরকম একটা হাওয়ার সৃষ্টি করবার চেষ্টা এখান থেকে করা হচ্ছে।

[2-10—2-20 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আজকে একথা অমূলক নয় বা অসত্য নয় যে আমরা এদিকে যে সমস্ত রাজনৈতিক দলগুলি আছি, আমরা পরস্পর বিরোধী হানাহানি করেছি। কিন্তু বাংলা-দেশের জনসাধারণ আমাদের এক জায়গায় এনে এই গুরু দায়িত্ব দিয়েছে আর তা আমাদের পালন করতে হবে। একটু আগে আমাদের মাননীয় সদস্য শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় আমাদের যুক্তফ্রন্টের বিভিন্ন দলের কথা উল্লেখ করে কোথায় কার সঙ্গে কি গোলমাল আছে তা দেখাবার চেষ্টা করেছিলেন। তিনি আজকে ভুলে গেছেন যে তিনিই একদিন তিন ঘণ্টা বক্তৃতা দিয়ে ঐ প্রফুল্ল সেনের দুর্নীতির বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করে ডাঃ রায়ের মন্ত্রিসভা থেকে পদত্যাগ করেছিলেন। সবচেয়ে দুঃখের বিষয় আজকে তাঁর সেই প্রফুল্ল সেনের প্রশস্তি গাইছেন। গাইতে তাঁর আপত্তি হয় না। তার পেছনে যে ঘটনা ছিল, সবাই আমরা জানি তাঁর কোন আত্মীয় যখন এক নক্কারজনক কেসের যখন আসামী তখন তা থেকে বাঁচাবার জন্য তাঁর কেন্দ্রের ভোটারদের দিক দিয়ে তিনি কংগ্রেসে গিয়েছিলেন। তাঁর পক্ষেই এরকম সম্ভব এবং জীবনে তাঁর ধোঁকা-বাজি ছাড়া রাজনীতি নেই। একটু আগে মাননীয় প্রতাপবাবু বলছিলেন, 'এ মন্ত্রিসভা টিঁকবে না' একথা নাকি ট্রামে বাসে, হাটে বাজারে, অফিস আদালতে সব জায়গাতেই আলোচনা হচ্ছে। আলোচনা হতে পারে কিন্তু কেরলের অভিজ্ঞতা আমাদের আছে। আমি এই কথা বাংলাদেশের জনসাধারণের কাছে রেখে এসেছি এবং মাননীয় স্পীকার মহাশয় আপনার মাধ্যমে এই হাউসকে জানাতে চাই যে আমাদের ঐক্য অটুট থাকবে। বাংলাদেশে রাষ্ট্রপতির শাসন যদি কায়েম না হয় এবং কেন্দ্রের হস্তক্ষেপ না হয় তাহলে এই মন্ত্রিসভা ৫ বছর কাজ করে যাবে। আর আগামী নির্বাচনে এই কংগ্রেসকে নিশ্চিহ্ন করবে। স্যার, মাননীয় জ্যোতি বসু মহাশয় যে বাজেট এখানে স্থাপন করেছেন সেই বাজেট পড়তে পড়তে তার মধ্যে আমি একটি কথা দেখছিলাম যে নির্বাচনের আগে কয়েক কোটি টাকা রিলিফ ওয়ার্কস হয়েছে এবং সংবাদপত্রে দেখেছি তার জন্য কি তদন্তের আদেশ দেওয়া হয়েছে। যদি তদন্তের আদেশ দেওয়া হয়ে থাকে আমি বলব তা ঠিকই হয়েছে। এই টাকা কংগ্রেস দল নির্বাচনের কাজে লাগিয়েছেন এই রকম প্রমাণ আমাদের কাছে আছে। স্যার, রাষ্ট্রের টাকা, জনসাধারণের টাকা যাঁরা দলীয় স্বার্থে ব্যবহার করে এসেছেন তাঁরা তাঁরাই অভিযোগ করছেন যে আমরা দলীয় স্বার্থে এখানে চলেছি, এবং ধান ভাঙতে গিয়ে শুধু মাওকে টেনে এনেছেন। এখানে মাও আসামী হলেন কি করে জানি না। স্যার, নির্বাচনের পর ১৯৬২ সালে নভেম্বর জ্যোতিবাবুকে আমাকে এবং আমাদের এখানকার অনেক নেতাকে গ্রেপ্তার করে জেলে পোরা হয়েছিল। তারপর সেই চীনের ধোঁয়া তোলা হয়েছিল। আমরা বলেছিলাম চীনের সঙ্গে শান্তিপূর্ণ এবং সম্মানজনকভাবে মীমাংসা করা হোক। তারপর ১৯৬৫ সালে ২রা জুলাই রাষ্ট্রপতি বলেছিলেন—

It is essential for us to come to terms with our neighbours with honour and dignity.

*রাষ্ট্রপতির সেকথার পর ভারতবর্ষ এবং বাংলাদেশের মানুষ জেনেছে যে এ'রা কিরূপ সত্যি কথা বলেন। তাই নির্বাচনে কংগ্রেস দল যে ধোঁয়া তুলেছিলেন সেকথা লোকে শোনেনি। আমাদের বক্তব্য বলতে গিয়ে আমরা সেকথা বলি। এই বাজেটের মধ্যে বলা হয়েছে যে গরীবকে আরো গরীব করা হয়েছে, বিগত সরকার তাঁদের দলীয় স্বার্থের জন্য জনবিরোধী নীতি গ্রহণ করেছিলেন। আমি এই মন্তব্য সম্পূর্ণভাবে সমর্থন করে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।*

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** মিস্টার স্পীকার স্যার, পশ্চিম বাংলার বিধানসভার পরিবর্তিত পরিস্থিতিতে যে বাজেট উত্থাপিত হয়েছে, সেই সমালোচনায় আমরা এখানে বসেছি। খানিকক্ষণ আগে বিভিন্ন বক্তারা সে সম্বন্ধে তাঁদের মতামত রেখেছিলেন। মনোরঞ্জনবাবু দুঃখ করে বলেছিলেন যে শৈলবাবুর তৈরী বাজেট কিনা তাই আলোচনা করতে কংগ্রেস পক্ষের অসুবিধা হচ্ছে এবং সেজন্য কংগ্রেসের লোকেরা রাজনৈতিক বক্তৃতা দিয়েছেন। মনোরঞ্জনবাবুকে খানিকটা সমর্থন করি স্যার, বাজেট নিশ্চয়ই শৈলবাবুর তৈরী অস্বীকার করি না এবং বাজেট বক্তৃতা উত্থাপন করতে গিয়ে জ্যোতিবাবু হিমসিম খাচ্ছেন ঐ বাজেটের মধ্যে ঢুকতে। স্যার, আপনার কাছে বলা হয়েছে এবং তিনি নিজেও জানিয়েছেন সময়ের অভাবের জন্য, আপত্তি ও'দের সময় ছিল না, আপত্তি ছিল না নয় সাহস ছিল না এই বাজেটে ঢুকতে, সাহস ছিল না কোনরকম পরিবর্তন করতে এবং কংগ্রেসকে এতদিন গালাগাল দিয়ে এসেছেন। এ পক্ষ থেকে তাঁর বাজেট বক্তৃতা তিনি কয়েকটি মূলনীতি সমর্থন করে গেছেন এবং সেইখান ও'র নিজের বক্তৃতার চরম অপমৃত্যু ঘটেছে এবং সেই সঙ্গে অপমৃত্যু হয়েছে বিরোধী দলের নেতা জ্যোতি বোসের আসফালনের, তাঁর মৃত্যুতে আমাদের অত্যন্ত দুঃখ হয়েছে। দুঃখ হয়েছে এজন্য যে পশ্চিম বাংলার অলিতে গলিতে তিনি বিপ্লব ঘটাতেন। এতদিন স্যার বাংলার আকাশে বাতাসে দুর্ভিক্ষের পদছায়া তিনি দেখতেন। আজকে এই বাজেট উপস্থাপন করতে গিয়ে কয়েকটি রাজনৈতিক গালাগালি দিয়ে নিজের দায়িত্ব সেরেছেন মাত্র। তাঁর বক্তৃতার মধ্যে মূল কথা স্বীকার করেছেন যে কেন্দ্রের কাছে আমাদের যে টাকা পাওয়ার ভিত্তি প্রাক্তন অর্থমন্ত্রী শ্রীশৈলকুমার মুখার্জী জনসংখ্যার ভিত্তিতে দাবী করেছিলেন সেই দাবী অত্যন্ত সঠিক এবং ঠিক তাঁর নির্বাচনী বক্তৃতায় উনি তা স্বীকার করেছেন। স্বীকার করে কয়েকটি ছেদো কথা যা বারবার মাঠে বলে আসতেন ২০।২২ বছর ধরে জনসাধারণের কাছে হাত-পা কচলে বক্তৃতা করে বিধানসভায় ঢোকার এবং ক্ষমতা অর্জন করায় যেসব ভাষা ব্যবহার করতেন সেই কয়েকটি ভাষা তাঁর বক্তৃতায় রেখেছেন। আজকে আমি বলতে চাই তিনি যদি মনে করেন যে বাজেট তৈরী করা হয়েছে যে বাজেট উত্থাপন করেছেন, পশ্চিম বাংলার কল্যাণের জন্য যদি একমাত্র বাজেটে এই সম্ভব হয় তাহলে তাঁর সঙ্গে এই রাজনৈতিক কটুক্তি নাই বা করলেন নিজের ব্যর্থতার স্বীকার করতে দোষ কি? নূতন নূতন মন্ত্রিত্ব হাতে নিয়েছেন এখনও অনেক জিনিস শেখার বাকি আছে, অনেক কিছু শিখতে হবে, জানতে হবে। নিজের ত্রুটিবিচ্যুতির জন্য গণ-আদালতে বলতে পারেন যে অভিযোগ ছিল, কোনদিন করিনি, এবারে ১৪ জনে একত্রিত হয়েছি, একটা জোড়াতালি দিয়ে যুক্ত ফ্রন্ট করেছি। এই রকম করে নয়। ঐ মনোরঞ্জনবাবু আসফালন করেছিলেন যে অটুট থাকবে আমাদের ঐক্য। অটুট থাকবে আপনাদের সদিচ্ছার জন্য নয়, মনোরঞ্জনবাবুর সদিচ্ছার জন্যও নয় অটুট থাকবে পশ্চিম বাংলার বিক্ষুব্ধ জনগণ অতন্দ্র প্রহরীর মত লাঠি নিয়ে দাঁড়িয়ে আছে কে ভাঙ্গে এই জোটকে তাঁকে পিটিয়ে রাস্তায় শেষ করে দেবে। তাঁরা আপনাদের পিটিয়ে তক্তা করে দেবে এই ভয়ে। এই ভয়ে আজকে জ্যোতিবাবুকে স্বীকার করতে হয়েছে অজয় মুখোপাধ্যায়কে মুখ্যমন্ত্রী হিসাবে। যাঁর সঙ্গে তাঁর বক্তব্য ছিল হয় কংগ্রেস না হয় আমরা। জ্যোতিবাবু নিজে নির্বাচনী সভায় একাধিকবার বলেছেন হয় কংগ্রেস না হয় আমরা। কংগ্রেস ক্ষমতায় না আসে ও'রা আসবে। আজকে যে বাজেটের কথা বলছেন এই বাজেট তাঁর নিজস্ব একে মাও পন্থীরা নিজেদের ক্ষমতায় কুক্ষিগত করে নিয়ে বিভিন্ন রাজনৈতিক দলকে পিসে মারার চেষ্টা করছেন।

[2-20—2-30 p.m.]

এই সম্বন্ধে পশ্চিম বাংলার মানুষ সজাগ এবং অন্যান্য রাজনৈতিক দলরাও নিশ্চয়ই সে সম্বন্ধে সজাগ। জ্যোতিবাবু অত্যন্ত বুদ্ধিমান লোক, তিনি মূর্খ নন, তিনি জানেন—তিনি টাকা

যোগাবেন আর বাংলা কংগ্রেসের নেতা বাংলাদেশের রাজনীতিতে প্রতিষ্ঠিত হবেন? এ বোকামি তিনি করবেন না। এবং করবেন না বলেই তিনি চাল দিয়েছেন, অজয় মুখার্জির চার পাশে তার পার্টি ওয়ার্কারদের লাগিয়ে দিয়েছেন অজয় মুখার্জি জিন্দাবাদ অজয় মুখার্জি জিন্দাবাদ করবার জন্য। এ সম্বন্ধে কি অজয় মুখার্জি সজাগ নন? নিশ্চয়ই সজাগ। আমার বক্তব্য হচ্ছে পশ্চিম বাংলার মানুষের কাছে নির্বাচনের আগে অনেক আশ্বাস দিয়েছিলেন, অনেক কথা বলে এখানকার মানুষের মনে আশা আকাঙ্খা জাগিয়েছিলেন এবং তাদের বুঝাবার চেষ্টা করেছিলেন যে কংগ্রেসকে সরিয়ে দিলেই খাদ্য সঙ্কট আর থাকবে না। কিন্তু এখন সরকার পক্ষের চীফ হুইপ প্রকাশ্য জনসভায় দাঁড়িয়ে বলছেন দুর্ভিক্ষ আসতে পারে, তিনি তাঁদের বলেছেন সে অবস্থায় আমরা খাদ্য সম বণ্টন করব, পশ্চিম বাংলার মানুষের অনেক দুঃখ কষ্ট রয়েছে, সেই দুঃখ কষ্ট মাথা-পিছু ভাগ করে নিতে হবে। তাহলে যুক্ত ফ্রন্ট মানুষের কাছে কি আশার ছবি তুলে ধরছেন সেটা বিশ্লেষণ না করলে চলবে না। কমল গুহ সরকারী নীতি ব্যাখ্যা করতে গিয়ে বলেছেন--দুর্ভিক্ষ আসতে পারে। পশ্চিম বাংলার যুক্ত ফ্রন্ট সরকার মানুষের মনে বহু আশা আকাঙ্খা জাগিয়েছিলেন, নির্বাচনের আগে তারা অনেক কথা বলে কংগ্রেসের বিরুদ্ধে প্রচার করেছিলেন এবং নির্বাচনের পরে তাঁরা বহু স্থানে বিজয় উৎসব করেছিলেন, সেই বিজয় উৎসবের পরিণতি যদি কমল গুহের কণ্ঠে এইভাবে ফুটে উঠে তাহলে পশ্চিম বাংলার মানুষ তাঁদের জয়ধ্বনি দেবে না তাদের ধ্বংসের পথে নিয়ে যাবে। একমাত্র খাদ্য সমস্যা নিয়ে যদি গণ-আদালতে বিচার হয়, তাহলে পশ্চিম বাংলার বুভুক্ষু মানুষ তাদের কাছে জানতে চায়, যে ভাণ্ডার আগের সরকার রেখে দিয়ে গেছেন এবং আর যে ভাণ্ডার সৃষ্টি করছেন তার চেহারাটি কি? দিনের পর দিন বৈঠক হচ্ছে মন্ত্রিসভার, আর আশার দোলা দিচ্ছেন যে আমরা খাদ্যনীতি প্রতিষ্ঠা করছি, নূতন খাদ্যনীতি উদ্ভব করছি, কিন্তু এখন বলতে পাচ্ছেন না এখানকার মানুষকে খাদ্য কিভাবে দিচ্ছেন। খাদ্য কোথায়, কিভাবে খাদ্য দেবেন সেটা পরিষ্কার করে আজকে বলুন। অনেক ভাঁওতা দেওয়া হয়েছে, এর পরে আর ভাঁওতা দেবার স্কোপ নাই। পশ্চিম বাংলার সজাগ মানুষ পরিষ্কার উত্তর চায়, সেই উত্তর পশ্চিম বাংলার সাধারণ মানুষকে দিতে হবে এবং আমরা যারা বিরোধী পক্ষে আছি পরিষ্কারভাবে জিজ্ঞাসা করতে চাই আপনাদের নীতি কি? খাদ্য দেবেন কিভাবে, আমাদের বাঁচবার পথ কি? সেই উত্তর আপনারা এড়িয়ে যাচ্ছেন এবং এড়িয়ে যাবার একমাত্র কারণ চোদ্দটি দলের উপরে অটুট আছেন বলে আস্ফালন করছেন, এক এক জনের এক এক জোট, তাই খাদ্যনীতি নূতন করে উদ্ভব করতে পাচ্ছেন না, আজও পারছেন না আর কবে পারবেন? আমরা কংগ্রেসীরা নির্বাচনে দাঁড়িয়ে বলেছিলাম, নেই দেব কোথা থেকে, আমরা বলেছিলাম যে এই অবস্থা, অভাব অনটন আছে, আমাদের মানিয়ে নিতে হবে, আমাদের মৃত্যুর হাত থেকে বাঁচতে হবে। কংগ্রেসীদের উষ্মা দেখিয়ে বলেছিলেন সেদিন। কিন্তু আজকে কমল গুহ দুর্ভিক্ষের ভয় দেখাচ্ছেন, উনি কি মুনাফাখোরদের, মজুতদারদের আশ্বাস দিচ্ছেন সরকারপক্ষ থেকে যে দুর্ভিক্ষ যেহেতু আসতে পারে সুতরাং তোমাদের কাছে যদি মাল থাকে সেই মাল চেপে রেখে দাও, আটকে রাখ আজকে, এইরকম একটা প্রচ্ছন্ন আশ্বাস কি দিচ্ছেন না? শাউ উইনের টাকা নিয়ে আস্ফালন করে বিধানসভায় এসে এইরকম বলার খুব যুক্তি আছে বলে মনে করি না। যে সরকারপক্ষ দায়িত্ব নিয়েছেন তাঁরা এখন পশ্চিম বাংলা মানুষের কাছে বাজেটের সাধারণ বলুন, পরিষ্কার পরিচ্ছন্ন আশ্বাস রাখুন এবং যাঁরা নির্বাচনে কংগ্রেসের অপদার্থতার অপব্যাখ্যা করেছিলেন, তাঁরা এখন বলুন যে কংগ্রেস যা করেছিল তার চেয়ে বেশী কিছু করা সম্ভব হচ্ছে না। মাথা হেঁট করে নতজানু হয়ে গণ-আদালতে বলুন ওঁরা যা করছিল ঠিক করছিল, সেটাই পথ। হয় আপনারা বৈপ্লবিক খাদ্য নীতির দ্বারা সমাজকে পরিচালনা করবার জন্য যে আশ্বাস দিচ্ছেন যে ইঙ্গিত দিচ্ছেন সেটা করুন, আর না হয় গণ-আদালতে বলুন যে আমরা ব্যর্থতায় পর্যবসিত হচ্ছি—১৪টি পার্টি একটার সঙ্গে আর একটা মিলে পারছি না, কি করা যাবে। এবারে আমি আমার পিতৃব্যতুল্য হেমন্তবাবুকে একটা কথা বলব। আমি তাঁকে জিজ্ঞাসা করছি পশ্চিম বাংলার যিনি নূতন উপ-মুখ্যমন্ত্রী বা অর্থমন্ত্রী হয়েছেন সেই জ্যোতি বসুর সঙ্গে মিলিত হয়ে কাজ করতে তাঁর গা শিরশির করছে না, তাঁর মন ঘৃণায় ভরে উঠছে না? যে নেতাজীর প্রতিকৃতির নীচে দাঁড়িয়ে তিনি ময়দানে সভা করেছেন সেই নেতাজীকে যাঁরা একদিন কুকুর বলেছিল তাদের সঙ্গে এক হয়ে বিধানসভায় বসতে তাঁর কি লজ্জা হচ্ছে না? গদির কি এতই মোহ যে সমস্ত আদর্শ দুহাতে জলাঞ্জলি দিয়ে আপনি ওঁদের সঙ্গে

গলাগলি করে হাটছেন? ওই পক্ষকে সমর্থন করেও কি আপনি বাইরে থেকে দেশের কল্যাণ করতে পারতেন না বা নিজের আদর্শকে বজায় রাখতে পারতেন না? আমি বুঝতে পারছি না আপনি কি করে সমস্ত নীতি জলাঞ্জলি দিয়ে, নিজের আদর্শকে বিকিয়ে দিয়ে ওদের সংগে ঘর করছেন? আমার বক্তব্য হচ্ছে যদি পরিষ্কার মন নিয়ে অর্থমন্ত্রী মহাশয় এই বাজেট উপস্থিত করতেন তাহলে আমরাও পরিস্কার মন নিয়ে আলোচনা করতাম। কিন্তু জ্যোতিবাবু অত্যন্ত নোংরা মন নিয়ে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন। স্যার, আমাদের পক্ষ থেকে অত্যন্ত পরিস্কারভাবে জানাতে চাই এই বাজেট যাঁরা এখানে উপস্থিত করেছেন এই বাজেটের দায় দায়িত্ব তাঁদের। তাঁরা যদি বাংলাদেশকে নূতন পথে পরিচালিত করতে পারেন তাহলে বাংলাদেশের মানুষ তাঁদের আশীর্বাদ করবে, তাঁদের শুভ কামনা করবে। কিন্তু যদি তাঁরা ব্যর্থতায় পর্যবসিত হন তাহলে আজকের ওই লাল ঝান্ডা কালো ঝান্ডায় পরিণত হতে দেরী লাগবে না এবং ওই ফুলের মালা অন্য মালায় পর্যবসিত হবে। কারণ ক্ষুধায় ভরা জনগণ, দুর্ভিক্ষের মুখোমুখি দাঁড়িয়ে জনগণ তাঁদের ক্ষমা করবে না। যুক্ত ফ্রন্টের চিফ হুইপ কমল গুহ আতঙ্কিত হয়ে দুর্ভিক্ষের কথা বলেছেন। অনেক কথা হয়েছে, অনেক কথা দিয়েছেন, রাজনৈতিক কারচুপি অনেক হয়েছে—কাজেই বাংলাদেশের মানুষকে দুর্ভিক্ষের দিকে ঠেলে দিয়ে নিজেদের মসনদকে সুপ্রতিষ্ঠিত করবেন না।

**Dr. Nalinaksha Sanyal:** Mr. Speaker, Sir, I have re-entered this august Asembly after practically a quarter of a century and I was wondering whether I should take part in the discussion at all or not, and if so, on what lines, and at such a time my esteemed friend Siddhartha Ray has given me some inspiration and I have sought your permission to place my humble submissions before the House. (Voice: বাংলায় বলুন ) Sir, I am replying to Siddhartha Shankar in English because he spoke in English and I believe it will go home to other members if they have some patience. We have other members who can explain to them in our mother tongue if they lack the knowledge of English language.

Sir, Siddhartha Shankar Ray, my esteemed friend, started very well, He congratulated our new Finance Minister for having had nothing to do with the Saila Mukherjee budget. He again congratulated various parties and persons who have found themselves together to shoulder the heavy responsibilities of giving to the State of West Bengal an honest, efficient and serviceable ministry.

[2-30—2-40 p.m.]

Sir, the whole Budget had to be recast. But, as Mr. Jyoti Basu, our Finance Minister, has explained himself, it could not be done in a short time of less than a week. (A voice: He got enough time). Please look at the date of his actual appointment and division of portfolios and the date when the Budget was sent to the Press for printing and the date when he presented the Budget. In case I am not pleading for him. If he has to explain, he will have ample opportunity at a later stage. But surely even a talent like my friend Shri Siddhartha Shankar Ray or Dr. Pratap Chandra Chunder would not venture to rush where wise men fear to tread. Sir, I submit that there are indications in the speech and the analysis presented before us shows how the previous Budget had miserably failed to meet the demands and requirements of the State. It will be seen that most of the service heads, Education, Public Health, Public Works, had savings for the year 1966-67. Each year our esteemed friends on the opposite had ample opportunity to work on the social service units. There were large savings. That means the previous Ministry failed to utilize the sums allowed to them by this House for ameliorating the conditions of the people. Take for example Edcation. You will notice that in 1966-67, 62

*lakhs of rupees could not be spent and the fun of the whole thing is that it* was in the wake of teachers' movement and students' demands for ameliorating teachers' conditions and we were served by the previous Finance Minister with a very saucy statement: সাধ আছে কিন্তু সাধ্য নাই। Where these 62 lakhs of rupees have gone? If he had intended to do something, give some relief, it is estimated that the entire teachers' demands would not require more than a crore of rupees, at least 50 per cent. of the demands would have been met without encroaching upon a single farthing of other heads of expenditure. But there was no mind to give relief to the poor teachers of the State who actually build up the future generation. What we find next is that in Public Health 41 lakhs of rupees could not be spent. There is a decrease in that head of expenditure to the extent of 41 lakhs of rupees. And yet we found when we went through the villages that a large number of villages had derelict tubewells lying unattended to for six months, one year, two years and even more. If we made enquiries, we were told that these tubewells had to be maintained by the Gram Sevaks. The Gram Sevaks had no money and the previous Government merely took the responsibility for providing funds for sinking tubewells once and for all. But for the maintenance of those tubewells Government took no responsibility. And yet 41 lakhs of rupees had been spared. If Government helped the poor villagers with half this amount on the basis of Rs. 100 for each tubewell, at least 20,000 tubewells would have been attended to in this way. Sir, I submit the next item of public service was Public Works. There we find that postponement of construction works permitted the last Government to save 1 crore and 26 lakhs of rupees. I do not know how to describe this utter negligence to the demands of the people. It is well known that Bengal lacks roads, rural Bengal in particular is crying for some means of communication that would enable them to contact villages and other parts of the country. On the top of that we find that the money that was spent in public works was not all spent on priority projects. Buildings have been constructed, even for hospitals, for schools, for institutions, two or more years before, but they are not being equipped. Medical institutions like the new Berhampore Hospital, had its building completed nearly two years ago, but still no service has been arranged from the same as yet. I am only quoting a few instances to show how the service to the people has been definitely neglected in the previous Ministry for which the people of Bengal have now taken the responsibility to turn them out. While on the one hand we find such lapses, on the other hand we find just on the eve of the general election an increase, not on total, but increase of 7 crores and 60 lakhs of rupees in Relief. We have been through the rigours of the last election, and we all know how a good part of this money—I shall not credit Mr. Siddhartha Shankar Ray's party with having squandered the entire amount, but surely it has been our personal experience to see how just on the eve of election money was flowing galore and went through the constituencies where Ministers were concerned, and money was spent through selective channels, not through general popular committees or representative bodies. Gratuitous relief was given specifically with the condition that the recipients will help the Congress party. We propose to have an enquiry into the same and Shri Siddhartha Shankar Ray will have a good part of it if he wants it. In the new budget as also in the expenditure schedule for the last completed year, we find that the people of Bengal have been fleeced, fleeced to their bones, for instead of direct taxation the previous Government preferred to have indirect taxation and through these indirect taxes it will be seen how revenue, quite unexpected revenue, came into the coffers of the State of West Bengal. There was in the revised estimate 188.98, i.e., 199 crores of rupees, but the increase of

8 crores is quite unexpected windfall; and wherefrom did it come? Bulk of it came from the sales tax, from the State's share of Union excise duties, from the State's own excise duties, and mostly from indirect taxes. The *tax burden was borne by the people thereby forcing up prices, and this helped the Government, the previous Government, to close the year with a comfortable balance instead of a deficit.*

[2-40—2-50 p.m.]

Coming to the current year Mr. Jyoti Basu has already indicated the lines of our study and enquiry. Surely under democratic set up that we are working Mr. Siddhartha Ray or his friends cannot expect overnight a quick change in the structure of administration although that may be necessary in course of time and we propose to go whole-hog, if necessary. Mr. Ray's speech really had a sting at the tail because the observations of the public demand outside the House have stung them to the quick, as I have observed earlier that thief's mother shouting at the top of her voice. Mr. Siddhartha Ray has come out with a suggestion, honest and straightforward suggestion, of an enquiry by a Supreme Court appointed Judge for the purpose. I wonder if he or any of his friends know or had knowledge of person or persons who are in the Congress office throughout the State, district executives ond otherwise. Does he know that one control import means a few lakhs of rupees to powers that introduced controls for such permits. I have some personal experience for getting some cement in my own building construction. I got on the basis of Engineer's plan due permit or permission to obtain some cement on the basis of one Rupee per ton and I gave as regards the fee for the Stamp duty. When I was about to get order for release of cement some fellow came up and asked, "What about our Commission"? I asked what commission? He said, you don't know that ten rupees per ton has to be paid by everyone to obtain permits and I asked, to whom? It was Prafulla Sen's fund. I refused to take this cement and I approached the Director and was exempted from payment to this fund. Who does not know? Can you show one man in the District Congress Committees who has not got directly or indirectly either a permit for a bus service or some other privilege extended by those who were in power. Does Mr. Siddhartha Shankar Ray know that in the House of Parliament in Britain they have a law called the Misdemeanour Act? The Misdemeanour Act lays down that whoever, directly or indirectly, holding any public office, makes use of that office for helping any friends or himself or his relations to obtain any privilege, he is to be called indulging in misdemeanour. Is there any misdemeanour law in Bengal which could be put up to show these people? Who does not know how various Congress Committees have been financed and fed? I would not like this side reference to one business house because he knows that such men are approached only by Congressmen and those in power and they are amply rewarded for the same, and my friends opposite must realise that it is not decorum for me although I had left the jobs for a long time and I am no longer connected with any business house, still they must know that decorum will prevent me from revealing facts and if the facts are revealed, the cap will be squarely on the other side and not on this side, and therefore, I discreetly refrain from mentioning any business house. If enquiry is made, it will be proved how our esteemed friends have been regularly receiving funds from such business houses.

Sir, I would not take much of your time. I would like to tell my friend Siddhartha Shankar Ray that the enquiries that he has been

contemplating or beseeching for are coming but these enquiries will not be of the form of the Lahiri Commission of convenient stooges to be appointed by Government or to enable lawyers to sidetrack the real issues. *We shall have enquiries which will really allow people to come forward and give their evidence and the trial will be before the people's court.*

Sir, I would not like to take your time but I can tell my friends opposite including Dr. Pratap Chandra Chunder that when we made alliance, I had some hand in bringing about the unity of various parties and groups and individuals who are forming the Coalition or the United Front Government here. I can assure him that so long as the interests of the country and the integrity of the motherland remain sacred this will continue and we have got ample evidence that whomsoever you might call names and might have used strong language in the past, they are all determined on oath to serve the country and the cause, and let us not rake up old stories but let us start anew and afresh in the service of the people and in that I welcome the co-operation of all sections including the Congress. I thank you.

**শ্রীসামসনুদ্দিন আহামেদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন এবং তার সংগে তিনি তাঁর যে বক্তব্য রেখেছেন এটা থেকে একথা আমার মনে হচ্ছে যে গত বছর মাননীয় শ্রীজ্যোতি বসু বাজেটের বিপক্ষে যে বক্তৃতা করেছিলেন সেই বক্তৃতাটা এবং প্রাক্তন অর্থমন্ত্রী শ্রীশৈলকুমার মুখোপাধ্যায় যে বাজেট উত্থাপন করেছিলেন দুটো যোগ করলে তাঁর বাজেট বক্তৃতা এক হয়ে যায়। গত বছরে তিনি বিরোধী দলের নেতা ছিলেন, এবারে তিনি বর্তমান সরকারের অর্থমন্ত্রী এবং তাঁর যে দুটো দিকে দু'রকম দায়িত্ব সেই দায়িত্ববোধের সম্যক পরিচয় তাঁর বক্তব্যের মধ্যে আমরা পাই নি। তিনি সভার সামনে বলেছেন যে অল্প সময় পাওয়া গিয়েছে তাতে বাজেট সম্পর্কে বেশী কিছু ভেবে এর পরিবর্তন করা সম্ভব হয় নি, পরবর্তী সময়ে পরিবর্তন করবেন, তাঁর এই উক্তি নিশ্চয়ই সংগত উক্তি। কিন্তু আমাদের ভুলে গেলে চলবে না যে শ্রীজ্যোতি বসু এই সভায় ২০ বছর ধরে বিরোধী দলের নেতা ছিলেন এবং তিনি বার বার বলেছেন যে বাজেট কি ধরণের হওয়া উচিত, কি প্রক্রিয়ায় বাজেট করা উচিত, কার উপর কর ট্যাক্স হওয়া উচিত, কার মকুব পাওয়া উচিত, এই কথা তিনি বারবার বলেছেন। আজকে তিনি বললেন বাজেট সম্বন্ধে আমি কাঁচা, আনাড়ী, আমি কিছু জানি না আমাকে কিছু সময় বুঝতে না দিলে পারবো না। একথা আজকে এই সভায় গত বিধান সভার বিরোধী দলের নেতা মাননীয় জ্যোতি বসুর মুখে শোভা পায় না।

[2-50—3 p.m.]

এবং তার বক্তব্য থেকে আমরা এই ইঙ্গিত পাচ্ছি না যে বর্তমান নতুন সরকার কি নতুন পথ এবং নতুন পন্থা গ্রহণ করবার জন্য আগ্রহী তার কোন ইঙ্গিত তার বক্তৃতা থেকে আমরা দেখতে পাচ্ছি না। আমরা ধরে নিচ্ছি তিনি বিরোধী দলের নেতা হিসাবে দায়িত্বপূর্ণ পদে অধিষ্ঠিত ছিলেন এবং সে দায়িত্ব তিনি সম্মকরূপে পালন করেছেন একথা ধরে নিলে তাঁর নিশ্চয়ই জানা উচিত যে বাজেট কি ধরণের হয়—টাকা কোথা থেকে আসে, কার কাছ থেকে আসে, এবং কোনটা বাদ দিয়ে কোনটা নতুন করে আনতে হবে কি কি করতে হবে এ ধ্যান ধারণা তাঁর নিশ্চয়ই থাকা উচিত ছিল। এবং বর্তমান বাজেটের বক্তৃতায় তা প্রতিফলিত হওয়া উচিত ছিল। কিন্তু অত্যন্ত ক্ষোভ এবং দুঃখের বিষয় সেই ধরণের ইঙ্গিত আমরা পাচ্ছি না। এবং তার থেকে এই অনুমানে আমরা নিশ্চয়ই পৌছুতে পারি যে তিনি ঠিক যে জায়গায় আমরা ছিলাম ঠিক সেই জায়গায়ই দেশকে এবং সরকারকে দাঁড় করিয়ে রেখেছেন। এবং কংগ্রেস যে দেশ চালিয়েছেন বর্তমান নতুন সরকারও তার চাইতে এক ইঞ্চি নতুন কিছু করবার কোন ক্ষমতা রাখেন বা ইচ্ছা রাখেন বা করা সম্ভব এই রকম কোন ইঙ্গিত তারা দিতে পারেন নি এবং পারবেন না বা দেওয়া সম্ভব তাদের পক্ষে সম্ভাবনা নাই। আমরা স্পষ্ট করে তাদের কাছ থেকে জানতে চাই যে তারা ভাল ভাল ফ্রেজ বলেছেন, ভাল ভাল কথা বলেছেন, যে কথা সকল দলের লোকেরা বলে থাকে। সামাজিক ন্যায়-বিচার, সামাজিক সাম্য মানুষের জীবন উন্নত করব—এই ধরনের বাঁধা বুলি রাজনীতি ক্ষেত্রে

ঝাড়ওয়ান ছাড়া এমন কোন রাজনৈতিক দল নেই। এবং তিনি কি পন্থা আনতে চান আর কোন ইঙ্গিত নতুন সরকারের পক্ষ থেকে আমাদের সামনে রাখেন নি। যেমনটি ছিল ঠিক তেমনটি রয়ে গেছে। তিনি আমাদের বলতে পারতেন বারবার তিনি যে রকম এদিক থেকে দাঁড়িয়ে আগে বলেছেন যে দেশে পরোক্ষ করের চাপ বেড়ে গিয়েছে প্রত্যক্ষ কর নাই—তিনি এমন ইঙ্গিত রাখেন নি যে আমরা পরোক্ষ কর কমিয়ে দেব প্রত্যক্ষ কর বাড়াব—এই ধরনের সাধারণ স্টেটমেন্ট করার সাহস তাঁর হয় নি। তাঁরা বারবার বলেছেন যে বাংলাদেশের গ্রামাঞ্চলে [illegible] ছোট চাষীরা তারা ঋণগ্রস্ত, তারা দায়গ্রস্ত, তাদের কৃষির উন্নয়নের জন্য টাকা সংগ্রহ করবার সামর্থ তাঁদের নাই তার উপযুক্ত ব্যবস্থা করা হয় নি তার জন্য চীৎকার তারা করেছেন কিন্তু দায়িত্বে অধিষ্ঠিত হয়ে তাঁরা বলতে পারেন নি যে একে সহজলভ্য করবার জন্য বা যাতে এদের মূলধন জমতে পারে তার জন্য আমরা এই এই অর্থনিতিক ব্যবস্থা করছি বা ভাবছি। তাদের এই ধরনের কোন ইঙ্গিত বাজেটের মাধ্যমে দেখতে পাই নি। তিনি খুব গালভরা বুলি বলেছেন যে দেশে ক্যাপিটাল ফরমেশান করতে হবে তা না হলে দেশের উন্নয়ন হবে না, একথা তো যারা বি এ পড়েন, যারা অর্থনীতির ছাত্র তারা সকলেই জানেন যে ক্যাপিটাল ফরমেশান না করলে পরে দেশের উন্নতি হবে না, দেশের শিল্পায়ন হবে না, অর্থনৈতিক অগ্রসর হবে না। কিন্তু পশ্চিমবঙ্গের মত দুঃস্থ একটি রাজ্যে কি পন্থায় ক্যাপিটাল ফরমেশান হতে পারে তার জন্য কি পন্থা তারা অবলম্বন করবেন তার কোন ইঙ্গিত পাচ্ছি না। এবং কেন এতদিন হয় নি কোথায় এর মধ্যে ফাঁক ছিল কেন করা সম্ভব হয় নি তার বিশ্লেষণ তার বক্তৃতার মধ্যে খুঁজে পাচ্ছি না। কাজেই আমার এই কথা মনে হচ্ছে তারা দায়ে পড়ে দায়িত্ব নিয়েছেন, দায়িত্ব পালন করবার জন্য দায়িত্ব নেন নি। সেই ধরনের কোন কাজ বা বক্তব্যর মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। খাদ্য নিয়ে পশ্চিম বাংলার যে হাহাকার, পশ্চিমবাংলায় যে এত গোলযোগ সেই খাদ্য সম্পর্কে বিভিন্ন সংবাদপত্র মারফত নতুন সরকার যে যে ফিগার দিচ্ছেন তার থেকে এটা বুঝতে কোন অসুবিধা হয় না যে ভূতপূর্ব সরকারের যে খাদ্য নীতি ছিল বর্তমান সরকার সেই নীতিই অব্যাহত রাখবেন। অল্প সল্প পরিবর্তন তারা করবেন মূল পরিবর্তন তারা করতে পারবেন বলে মনে হয় না। সমস্ত অবস্থা দৃষ্টে এই কথাই আমার মনে হচ্ছে যে নতুন সরকার আজকে দায়িত্ব নিয়েছেন—এরা দায়িত্বভার গ্রহণ করবার জন্য কখনও প্রস্তুত ছিলেন না। দায়িত্ব পাবেন এই রকম দুঃস্বপ্ন তাঁরা কখনও দেখেন নি। গত নির্বাচনে পশ্চিমবাংলার জনসাধারণ কংগ্রেস-এর বিপক্ষে ভোট দিয়েছেন ঠিকই সে বিষয়ে কোন সন্দেহ নাই। কংগ্রেস সরকারের তারা পরিবর্তন চেয়েছে এবং সেই সিদ্ধান্ত আমরা মাথা নীচু করে মেনে নিয়েছি। কিন্তু গত নির্বাচনে পশ্চিমবঙ্গের জনসাধারণ এই রকম কোন সিদ্ধান্ত করে ভোট দেন নি কংগ্রেসের পর কে সরকার গঠন করবেন। এই জন্য এই কথাই বলছি বিভিন্ন রাজনৈতিক দলের লোকেরা তারা নির্বাচরে প্রতিদ্বন্দ্বিতা করেছে জীবন দিয়ে একদল আরেক দলের সঙ্গে লড়ে গেছেন। তারাই আবার সকলে মিলে এক সঙ্গে সরকার গঠন করেছেন। আমরা খারাপ কথায় বলতে পারি ক্ষমতার লোভেই তারা ক্ষমতায় বসে আছেন, ভালো করে বলতে পারি কোন উপায় না পেয়ে এই পন্থা গ্রহণ করেছেন। তারা জানেন না কি পন্থা গ্রহণ করতে হবে - আদৌ করতে চান না যাতে মানুষের মঙ্গল হবে। জনমঙ্গলের যে কোন কাজে আমরা তাদের সঙ্গে আছি, আমরা চাই গণতান্ত্রিক পদ্ধতিতে দেশ শাসিত হোক। সুষ্ঠু রাজনৈতিক প্রতিদ্বন্দ্বিতায় দেশের জনকল্যাণ অধিকতর সাধিত হোক তাতে আমাদের আপত্তির কারণ নেই; কিন্তু গণতান্ত্রিক পদ্ধতিতে বিশ্বাস করেন না, যারা বাধ্য হয়ে ঘাড়ে জোয়াল নিয়েছেন—তারা সেটা টানবেন কি না তাতে ঘোর সন্দেহ আছে। পশ্চিমবাংলার জনসাধারণের যে কাজের ভার তাঁরা নিয়েছেন তা সুষ্ঠুভাবে তাঁদের চালিয়ে নিতে হবে। কিন্তু আজকের বাজেট বক্তৃতার কোন ইঙ্গিত পাচ্ছি না এবং সেজন্যই যে বাজেট হয়েছে তার বিরোধিতা করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Ila Mitra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বিদায়ী কংগ্রেস সরকার যে চিরাচরিত বাজেট তৈরী করেছিলেন সময়াভাবে নতুন সবকারের নতুন অর্থমন্ত্রী বাধ্য হয়ে সেটা এখানে পেস করেছেন। আমাদেব নতুন অর্থমন্ত্রী মাত্র চার মাসের আয়ব্যয়ের বরাদ্দ চেয়েছেন কিছুদিনের জন্য কাজ চালাবার মত। ইতিমধ্যে এর সংস্কার হবে, তখন তার উপর পূর্ণাঙ্গ আলোচনা চলতে পারবে।

কংগ্রেসী সদস্যরা কোন ছাটাই প্রস্তাব এর উপর দেবেন না বলেছেন। অবশ্য এখানে কোন কথাই তাদের বলা সাজে না, কারণ, সেটা নিজেদেরই গায়ে লাগবে। বর্তমান পরিস্থিতিতে এটা খুব কৌতুকজনক অবস্থা। দুই দিক থেকে আলো এলে মাঝখানটা অন্ধকার হয়ে যায়, তেমনি কয়েক দিনের জন্য আমাদের অন্ধকারে হাতড়ে চলতে হবে। এই রকম একটা পরিস্থিতির মধ্যে নতুন মন্ত্রিসভা রয়েছেন। বাইরের মানুষ যে মন্ত্রিসভার মুখের দিকে চেয়ে আশায় দিন গুনছে তার সম্পর্কে এবার আমি দু'-একটা কথা বলব। আমি শিক্ষা জগতে আছি। পুরাতন কংগ্রেস সরকার শিক্ষা খাতে গত বছর যে ব্যয়বরাদ্দ পেশ করেছিলেন, প্রথম বাজেটে যে ব্যয়বরাদ্দ রেখেছিলেন, সংশোধনী বাজেটে সেই শিক্ষাখাতে বাহান্ন লক্ষ পঞ্চাশ হাজার টাকা কমিয়ে এনেছিলেন এবং একথা ঠিক যে অন্ধকারের দিকে দেশকে টেনে নামানর জন্য সেই কংগ্রেস সরকারের বিপুল আয়োজন ছিল। কেবলমাত্র শিক্ষা খাতে নয়—আরও বিভিন্ন খাতে—যেমন, মৎস্য চাষ, পশুপালন, সমবায়, কুটির-শিল্প, শিল্প—সমস্ত বিষয়ে যে ব্যয়বরাদ্দ তারা প্রথম বাজেটে করেছিনে সংশোধনী বাজেটে এনে সেই ব্যয়বরাদ্দ তা থেকে অনেক অনেক কমিয়ে দিয়েছিলেন—বিশেষ করে উদ্বাস্তু পুনর্বাসন খাতে প্রথম যে ১৩ কোটি ৭৩ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন পরবর্তী কালে সব চেয়ে বেশি টাকা এতে হয়েছে ১২ লক্ষ ৭৭ হাজার টাকা। আপনাদের এত কথা আমি এই কারণে বলছি যে নতুন মন্ত্রিসভাকে তার প্রথম কর্তব্য বুঝে নিতে হবে। দেশের মানুষ যখন নতুন সরকার গঠনের রায় দিয়েছেন তখন বিদায়ী সরকারের পুঞ্জীভূত পাপ, আবর্জনা যাতে তারা বুজিয়ে দিতে পারেন সেই আশা দেশের লোকে করছেন। মোট কথা আমার দাবি দেশের অর্থনীতির চাবিকাঠি কেন্দ্রের হাতে, কেন্দ্রের সাথে লড়াই করে রাজ্যসরকারকে বাঁচতে হবে, বাঁটতে হবে। একথা ঠিক যে মাঠে-ময়দানে যে লড়াই করে তারা আজ সরকার গঠন করতে পেরেছেন সেই লড়াই নানা সমস্যার বিরুদ্ধে করবার ক্ষমতার পরীক্ষা নতুন মন্ত্রিসভাকে দিতে হবে।

[3—3-25 p.m.]

মানুষকে ভালবাসলে সঙ্গে সঙ্গে তার যে প্রতিদান পাওয়া যায় এই কয়েকটি দিনে তার প্রমাণ দেখা গেছে। নিশ্চয় খবরের কাগজে সকলে লক্ষ্য করেছেন—স্টেট ট্রান্সপোর্ট কর্তৃপক্ষ বলেছেন যে করপোরেশনের আয় বেড়েছে—সরকারের আয় না বাড়লে ব্যয়বরাদ্দ বৃদ্ধি করা যায় না—এ তো জানা কথা, কিন্তু শাসন যন্ত্র কেবল ব্যয়বৃদ্ধির জন্য নয়, সরকারের আয় বৃদ্ধি যাতে হয় তার মধ্যে সেই সরকারের কর্মকুশলতার পরিচয় পাওয়া যায়—দেশে কালো টাকা এবং হিসাবের ডবল খাতার কথা আজকে দেশের মানুষের কারও কাছে অজানা নয়। আমাদের সরকারী দপ্তরগুলির উদ্যোগ ও সাধনার সৃষ্টি করতে পারলে তারাই সরকারের আয় বৃদ্ধির সবচেয়ে বড় সহায়ক হতে পারেন তাদের মনে আস্থা, নির্ভরতা নিশ্চয় ফিরিয়ে আনতে হবে। স্টেট ট্রান্সপোর্টের কর্মচ্যুত শ্রমিকদের পুনর্বহাল করা এবং সরকারী দপ্তরের যে সমস্ত কর্মচারী সাজা পেয়েছিলেন তাঁদের কার্যের পুনর্বিবেচনার আশ্বাস ইতিমধ্যে যে নতুন মন্ত্রিসভা দিয়েছেন তাতে এই নতুন আবহাওয়া সৃষ্টি হয়েছে এবং সাধারণ মানুষের মধ্যে আস্থা ফিরে এসেছে। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলতে চাই জিনিসপত্রের দর বৃদ্ধি অনুসারে ভাতা বৃদ্ধি এবং ইতিমধ্যে স্থিতি বাজারের ভিত্তিতে বেতন হার পুনর্নির্ধারণ প্রভৃতি বিষয়ে বিবেচনা এখন আমাদের করতে হবে—তা না হলে সাধারণ কর্মীদের মনে আমরা নিশ্চিত আশ্বাস ফিরিয়ে আনতে পারবো না। আমি আশা করি আমাদের নতুন সরকার এ বিষয়টির প্রতি নিশ্চয় সর্বপ্রথমে লক্ষ্য করবেন। একথা ঠিক কৃষির উন্নতির জন্য আমাদের মন্ত্রিসভা যা চেষ্টা করছেন সেটাই হচ্ছে মুখ্য কাজ। দেশের মানুষের জীবন থেকে দুর্ভিক্ষের ছায়াকে অপসারিত করতে হবে এবং একথা সকলেই জানে যে সেই ছায়ার সঙ্গে সঙ্গে আমেরিকার কালো হার স্পষ্ট হয়ে আছে। মার্কিনী গম খেয়ে খেয়ে আমাদের ভারতের মানুষের গলা আটকে গেছে। যে সমস্ত সর্তে আমরা সেই মার্কিনী খাদ্যকে আমদানি করছি সেই সর্তগুলি হচ্ছে আমাদের দেশের জাতীয় আন্দোলন এবং জাতীয় স্বার্থের পরিপন্থী। একথা ঠিক মার্কিন মুলুকে আমাদের সম্পর্কে বলা হয় যে ভিক্ষুকের আবার রাজনীতি কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থাকে পালটানো যাবে না জানি। কাজেই দেশের স্বয়ংসম্পূর্ণতা এবং সুসম্পূর্ণ ভাবে দেশকে গড়ে তোলার সাধনা আজকে প্রত্যেকটি ভারতবাসীকে গ্রহণ করতে হবে। এটা কোন কৌশলের কথা নয়, ভারত পাক সংঘর্ষের সময় আমাদের কংগ্রেস বন্ধুরা তারস্বরে চীৎকার করে মাঠে-ময়দানে বলেছিলেন পরদেশের উপর খাদ্যের জন্য আমরা নির্ভরশীল হবো না। আমরা

খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবো, আমরা দেশকে নিজেদের খাদ্যের ব্যাপারে গড়ে তুলবো—দেশকে আমরা পরের কাছে বিক্রি করতে দেবো না। একথা তাঁরা বলেছিলেন। কিন্তু যে মুহূর্তে যুদ্ধ থেমে গেল যে সময় গলার কাঁটা নেমে গেল অমনি সঙ্গে সঙ্গে তাঁদের মত বদলে ফেললেন এবং বললেন প্রাগমাটিজম। প্রাগমাটিজম-এর এই যদি মানে হয় তাহলে একদিনে দেশের স্বাধীনতা সভ্যতা সব কিছু উৎসন্ন যাবে। বাজেট মূলত অঙ্কের বই। এই অঙ্কের বইতে মানুষের জীবন প্রতিফলিত হয়। কংগ্রেসী শাসকরা শূন্য ভান্ডার এবং অনেক মোটা অঙ্ক গোল গোল অঙ্ক রেখে গেছেন সেকথা আমাদের অর্থমন্ত্রী বলেছিলেন। সেকথা আমাদের অন্যান্য মন্ত্রীরা অনেকেই তথ্য এবং অঙ্কের দ্বারা সেকথা প্রকাশ করেছেন। মানুষ নির্বোধ নয়, মানুষ একথা জানে। আজ সবচেয়ে বড় কথা আমাদের নতুন মন্ত্রিসভা দেশের সবচেয়ে যে বড় সম্পদ সেই সাধারণ মানুষকে তাঁরা সঙ্গে পেয়েছেন। সেই সাধারণ মানুষের হাত ধরাধরি করে আগামী দিনে দেশ গঠনের জন্য নতুন বাজেট আমরা নিশ্চয় পেশ করবো এই আশা রেখে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[At this stage the House was adjourned for 20 minutes.]

[After adjournment]

[3-25—3-35 p.m.]

**শ্রীনারায়ণচন্দ্র চৌধুরী:** অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী বিধানসভায় যে বাজেট উপস্থাপিত করেছেন এর আগে কংগ্রেস পক্ষের সদস্যদের বক্তৃতার মধ্যে এবং তাঁর নিজের স্বীকৃতির মধ্যে এটা প্রমাণ হয়ে গেছে যে তিনি সেই বাজেটে নূতন কিছু করতে পারেন নি। সময়াভাবের অজুহাত তিনি দেখিয়েছেন এবং সেই অজুহাত দেখিয়ে তিনি কংগ্রেসের প্রস্তুত যে বাজেট সেই বাজেট এই বিধানসভায় উপস্থাপিত করেছেন। কিন্তু সেই বাজেট উপস্থাপিত করলেও তিনি তাঁর যে প্রপাগান্ডা স্পীচ যে স্পীচ তিনি হাটে-মাঠে-বাটে কংগ্রেসের বিরুদ্ধে এতদিন ধরে বলে এসেছেন দায়িত্বশীল পদে অধিষ্ঠিত হয়েও তিনি ভুলে গেছেন মন্ত্রী হিসাবে তাঁর পক্ষে কত সংযত আচরণ করা উচিত ছিল এই বিধানসভা ভবনে। সেই কথা ভুলে গিয়ে তিনি তাঁর সেই চিরাচরিত অভ্যাস বসে কংগ্রেস পক্ষকে গালিগালাজ করেছেন। একটা জিনিস এতে স্পষ্ট প্রতীয়মান হয়েছে যে এই বাজেট প্রস্তুত করার ব্যাপারে তিনি তাঁর দক্ষতা যে দেখাতে পারেন নি তাই শুধু নয়, এমন কি এই বাজেট যখন তিনি এই বিধানসভা ভবনে উপস্থাপিত করেছেন তখন বারে বারে তিনি ভুল পড়েছেন বারে বারে তিনি হোঁচট খেয়েছেন। যে বাজেটে তাঁর একটু কলমের আঁচড়ও পড়ে নি যে বাজেট বহু কষ্টে কংগ্রেস পক্ষের মন্ত্রীগণ প্রস্তুত করেছিলেন সেই বাজেটটাকে বিধানসভা ভবনে ভালভাবে পড়বার যোগ্যতাও তিনি দেখাতে পারেন নি। সুতরাং তাঁর যদি কোনদিন সৌভাগ্য হয় নূতন বাজেট উপস্থাপিত করার, তাহলে তিনি যে কি বাজেট উপস্থাপিত করবেন তার প্রমাণ গোড়াতেই আমরা পেয়েছি। তিনি বলেছেন জনগণ রায় দিয়ে দিয়েছেন এবং সেই রায় সর্বস্বীকৃত। জনগণ কি রায় দিয়েছেন—জনগণ যে রায় দিয়েছেন সেটা হচ্ছে জনগণ কাউকে গ্রহণ করেন নি। কংগ্রেস ক্ষমতায় অধিষ্ঠিত ছিল, কংগ্রেসকে গ্রহণ করেন নি, তেমনি যাঁরা আজ মন্ত্রীসভা গঠন করেছেন তাঁদের কোন দলকেও জনগণ গ্রহণ করেন নি। কংগ্রেসের বিরুদ্ধে বিষোদ্গার করে তাঁরা একথা জানাতে চাচ্ছেন যে জনতা কংগ্রেসের বিপক্ষে রায় দিয়েছেন। কংগ্রেসের বিপক্ষে জনতা রায় দিলেও একথা সত্য কথা যে কংগ্রেস ফেল করেও ফাস্ট হয়েছেন। আর ও'রা ফেল করেছেন কংগ্রেসের থেকে বহু নম্বর কম পেয়ে ও'রা কেউ সেকেন্ড কেউ থার্ড হয়েছেন। কংগ্রেস যখন দেখলো যে আমরা ফেল করেছি তখন তারা মন দিয়ে লেখাপড়া করতে আরম্ভ করলো আর ও'রা করলো কি—ও'রা দেখলেন যে কোনদিনই পাশ করতে পারবো না, তাই ও'রা জোর করে গিয়ে ওপরের ক্লাসে বসলেন। বসে মন্ত্রীসভা গঠন করলেন এই হচ্ছে ও'দের কেরামতি। জনসাধারণ একথা তাঁদের রায়ে জানিয়ে দিয়েছেন যে বিপক্ষ দল বা কোন দলের প্রতিই তাঁদের আস্থা নেই। সেই রায়ের বিরুদ্ধে কংগ্রেস সাহসের সঙ্গে এই বিরোধিদলকে তাদের লোভ ও হাংলামীকে বরদাস্ত করে আজকে বিরোধীর ভূমিকা গ্রহণ করে এই বিধানসভা ভবনে তাঁদের একটা পরীক্ষা করার সুযোগ দিয়েছেন। এ'দের অপদার্থতা, অযোগ্যতা এবং এ'রা কিভাবে জনবিরোধী নীতি গ্রহণ করবেন একে একে তা প্রমান হবে। আজকে যেটা প্রমান হয়েছে সেটা হচ্ছে এ'রা বার বার কংগ্রেস জনবিরোধী নীতি গ্রহণ করেছেন একথা বলে এসেছেন, কিন্তু আজকে বাজেটে একটা ট্যাক্সও তাঁরা বাদ দেন

ন। এতদিন ধরে কংগ্রেস সরকার জনবিরোধী নীতি গ্রহণ করেছে বলে যাকে আসামীর কাঠগাড়ায় দাঁড় করিয়েছেন সেই কংগ্রেসের বাজেট—এতটুকু পরিবর্তন না করে তাঁরা গ্রহণ করেছেন। স্যার, আজকে তাঁদের বাজেট বক্তৃতার মধ্যে কোন আশার সুর ধ্বনিত হয় নি। বাংলাদেশের নগরে নগরে, গ্রামে গ্রামে যে কোটি কোটি মানুষ বাস করে, যারা এই পরিবর্তনের মধ্যে দিয়ে মনে করতে পারতো যে সত্যিই জনতার দরদের কথা ঘোষিত হতে পারতো বাংলাদেশের ...তন অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে সেকথা আমরা কোথাও দেখতে পাইনি। এর ...তি ছত্রে ছত্রে আমরা দেখছি কংগ্রেসকে নিন্দা করে নিজেদের অযোগ্যতা ঢাকবার কথা বলেছেন। ...তরাং আপনারা যে অযোগ্য সেটাই প্রমাণিত হয়েছে। এতদিন ধরে—অর্থাৎ ২০ বছর ধরে ...ংগ্রেস যে ধাপে ধাপে দেশকে এগিয়ে নিয়ে গেছে তাঁর বক্তৃতার মধ্যে সেটা তিনি অস্বীকার ...রলেন। যে ইকনমিক রিভিউ বই তাঁরা দিয়েছেন সেই ইকনমিক রিভিউ বই-এর প্রতি ছত্রে ...়ে একথা স্বীকার করতে হয়েছে অর্থমন্ত্রীকে যে কেমনভাবে কংগ্রেসের আমলে বাংলাদেশের ...গীণ অর্থনৈতিক অগ্রগতি বেড়ে গিয়েছে। সেই অগ্রগতির কথা আমি আপনার কাছে কিছু ...ছু তুলে ধরতে চাই। স্যার এখানে ও'রা কিছুই হয়নি একথা বলেছেন। কিন্তু তাই যদি ...য় তাহলে বাংলাদেশের পার ক্যাপিটা ন্যাশনাল ইনকাম যে বেড়েছে সেটা কি করে সম্ভব হল? ...ংলাদেশের অগ্রগতি যদি না হয়ে থাকে তাহলে পার ক্যাপিটা ন্যাশনাল ইনকাম, টোট্যাল ন্যাশনাল ইনকাম যে বেড়েছে সেটা কি করে সম্ভব হল? বাংলাদেশে অর্থনৈতিক অগ্রগতি যদি না ...য় থাকে তাহলে এখানে ইনডেক্স অফ এগ্রিকালচারাল প্রোডাকসান বাড়লো কি করে? অর্থ...ন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা বিধানসভার সামনে উপস্থিত করেছেন তাতে ইনডেক্স অফ এগ্রিকালচারাল প্রোডাকসানের মধ্যে দেখতে পাওয়া গিয়েছে যে কেমন করে বাংলাদেশের কৃষি ...উৎপাদন বেড়েছে। যদিও গত ২ বৎসর অভাবনীয় খরার জন্য সেই ইনডেক্স কিছু কমে এসেছে। ...বং গত ২০ বছরের মধ্যে একথা নিঃসন্দেহে প্রমান করতে পারা গিয়েছে যে বাংলাদেশের ...ষি উৎপাদনের সূচক অনেকখানি বেড়ে গিয়েছে। এটা ইকনমিক রিভিউ-এর প্রতি ছত্রে ছত্রে ...তিফলিত হয়েছে। তারপর আমরা দেখতে পাচ্ছি যে এখানে শিল্প এবং ভোগ্য পণ্যের সার্প...াইড হয়েছে। তার উৎপাদন অনেকখানি বেড়ে গিয়েছে।

[...—3-45 p.m.]

...খানে আমরা দেখছি কি? জুট এবং টি বাংলাদেশের যেটা একচেঞ্জ আরনার জুট এবং টি ...শিল্পে উৎপাদন বেড়েছে একথা তাঁরা স্বীকার করতে সঙ্কোচ বোধ করছিলেন। তাদের এই ...প্রচারিত ইকোনমিক রিভিউ সেই ইকোনোমিক রিভিউ পুস্তকের মধ্যে একথা তাঁরা স্বীকার ...রতে বাধ্য হয়েছে। আরো একটা কথা হচ্ছে এই যে বাংলাদেশের অর্থনৈতিক অগ্রগতি বাংলাদেশের প্রতিটি মানুষের আয় যে বেড়েছে তার একটা মাত্র প্রমান হচ্ছে বাংলাদেশের স্মল সেভিংস ...রতবর্ষের মধ্যে সর্বোচ্চ স্থান অধিকার করেছে। বাংলাদেশের এই যে ক্ষুদ্র সঞ্চয় পরিকল্পনায় ... লগ্নী করেছেন, যাতে বাংলাদেশের মানুষ লগ্নী করেছেন, সেই স্বল্প সঞ্চয়ের পরিকল্পনায় ...ংলাদেশ সর্বোচ্চ হয়েছে। ভারতবর্ষের মধ্যে কি করে এটা সম্ভব হল যদি বাংলাদেশের ...র্থনৈতিক সঙ্গতি, বাংলাদেশের মানুষের সঙ্গতি বৃদ্ধি না পেলে কেমন করে এই স্মল সেভিংস ...রিমাণ বৎসরের পর বৎসর বেড়ে গেল। আর একটি কথা আপনার সামনে তুলে ধরতে চাই, ...টা হচ্ছে ১৯৫৬ সালে যখন বীমা জাতীয়করণ করা হয়, তারপর কি দেখতে পাচ্ছি যে দুই ...তি কোটি টাকা থেকে আজকে ৮ কোটি টাকা বীমা হয়েছে, এতে কি ভারতবর্ষের এবং ...ংলাদেশের জাতীয় এবং অর্থনৈতিক সঙ্গতি বৃদ্ধির লক্ষণ বিরোধীদলের সদস্য দেখতে পারেন ...। অর্থমন্ত্রী মহাশয় তাঁর যে বাজেট বক্তৃতা দিয়েছেন তখন তিনি কি এগুলিকে বিশ্লেষণ ...রে তুলে ধরবার প্রয়োজন বোধ করছেন? আমি আর একটা কথা বলতে চাই, ডঃ প্রতাপচন্দ্র ...হাশয় বলেছেন ভেতরে ভেতরে যতই কংগ্রেসের বিরোধী করুন না তাঁরা মোটামুটি কংগ্রেসের ...দাংক অনুসরণ করে চলেছেন, সেটা জ্যোতিবাবু কংসরূপে, শৈলবাবু কৃষ্ণকে ভজনা করেছেন, ...কথা অস্বীকার করা যায় না এবং সেই জ্যোতিবাবুর আজকে শৈলবাবুর পদাংক অনুসরণ করা ...ড়া কোন গত্যন্তর নেই। এখানে তাঁরা বাজেট উত্থাপন করেছেন, আমি আজ আশ্চর্য হয়ে ...লাম, ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয়-এর কয়েকটি বিকৃত তথ্য পরিবেশন করা দেখে। ডঃ নলিনাক্ষ

সান্যাল-এর খ্যাতি আছে, অর্থনীতি বোঝেন বলে। অবশ্য তাঁর খ্যাতি আছে সব জিনিস বিকৃত করে বোঝাবার, সেজন্য তিনি বাজেটের কয়েকটি খাতের কথা বলেছেন যে এই সরকার নাকি টাকা খরচ করতে পারে নি। তিনি যদি একটু মনোযোগ দিয়ে দেখতেন তাহলে দেখতেন যে বাজেট ঘাটতি ছিল এবং টাকা যখন খরচ করতে হত তখন সেই টাকা পাওয়া যায় নি। সুতরাং সেজন্য বাজেট নূতন করে অ্যাডজাস্ট করতে হয় একথা ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয়-এর জানা সত্ত্বেও তিনি ইচ্ছা করে ঐ কংগ্রেস মন্ত্রীসভাকে এই দোষ দেবার জন্য একথা বলেছেন। আরো কয়েকটি কথা আমি আপনার সামনে বলছি সেটা হচ্ছে ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয় যখন এই বিধানসভায় অনেস্টির কথা বলেছিলেন..................(সময় না থাকার জন্য কথা অসমাপ্ত থেকে গেছে।)

**শ্রীঅজিতকুমার বিশ্বাস:** স্পীকার মহাশয়, আমি এই বাজেটের সপক্ষে কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমেই অকংগ্রেসী গণ-ফ্রন্টের পক্ষ থেকে, যুক্ত ফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে বাজেট পেশ করা হয়েছে এই বিধানসভায় তাকে সমর্থন জানাই। আমাদের অর্থমন্ত্রী জ্যোতি-বাবু ৯ই মার্চ আমাদের সামনে এই বাজেট পেশ করেছেন। তিনি পরিষ্কারভাবে এই কথা বলেছেন যে এই যে বাজেট তৈরী হয়েছে সেটা তৈরী হয়েছে কংগ্রেসী মন্ত্রীদের আমলে। এই বাজেট এখন তৈরী হয় নি। কিন্তু যেহেতু সময় অল্প এখন উপায় নাই নূতন বাজেট তৈরী করার, তাই এই বাজেট আপনাদের সামনে উপস্থাপিত করা হয়েছে। এক কংগ্রেসী বন্ধু আক্রমণ করতে গিয়ে বলেছেন যে যুক্ত ফ্রন্ট সরকারের ক্ষমতা হয় নি যে কংগ্রেসী পথ অনুসরণ না করে নূতন পথ গ্রহণ করার। আমি সেই সম্পর্কে বলি, যুক্ত ফ্রন্ট সরকার কোনমতেই কংগ্রেসী পথ অনুসরণ করতে পারে না, কারণ কংগ্রেসী পথ অত্যন্ত কণ্টকময় পথ। সেই পথে গেলে মানুষের মঙ্গল হতে পারে না। মানুষের অমঙ্গল হবে। তাই তিনি পরিষ্কারভাবে ঘোষণা করেছেন যে আগামী অধিবেশনে নূতন বাজেট তৈরী হবে। যুক্ত ফ্রন্ট সরকার নূতন বাজেট তৈরী করার চেষ্টা করবেন। আজকে সব থেকে বড় প্রশ্ন উঠেছে বাজেটে আয়-ব্যয় সম্বন্ধে। আপনি স্যার, জানেন বেশ কয়েকটি অধিবেশনে যখন কংগ্রেসী মন্ত্রীমণ্ডল বাজেট পেশ করেছেন, তাদের আয়-ব্যয়ের সামঞ্জস্য কোথাও নাই। কোনও সময় দেখান হয়েছে ঘাটতি বাজেট এবং যে অর্থ পাওয়া দরকার, সেই অর্থ কোথা থেকে আসবে। সাপ্লিমেন্টারী বাজেট তৈরী করে কেন্দ্রের কাছে ধর্না দিয়ে সেই অর্থ নিয়ে আসবার চেষ্টা করেছেন। এর দ্বারা এটাই প্রমানিত হয় পশ্চিমবাংলার মানুষের দাবীদাওয়াকে উপেক্ষা করার জন্যই এটা অজুহাত মাত্র। এই অর্থ নিয়ে তারা কি করে জনগণের দাবী মেনে নিতে পারব, তার ফলে সরকারী কর্মচারীরা বঞ্চিত হয়েছে, দেশের কৃষি উন্নয়ন সেদিক থেকে ঠিক আপ টু দি মার্ক হতে পারে নি। দেশের যে খাদ্যসংকট সেই সংকট সমাধান করার জন্য ও'রা এমন কোন অর্থনীতি গ্রহণ করতে পারেন নি। এর ফলে দেশের মানুষ তাদের অধিকার থেকে বঞ্চিত হয়েছে কংগ্রেসী আমলে। আজকে তাই আমাদের কাছে প্রশ্ন আমরা যা দেখছি তার পরিবর্তন করতে হলে, আমরা দায়িত্ব গ্রহণ করেছি, তা যথাযথ পালন করতে হবে এবং করব। সরকার সেজন্য খুব বেশী উদগ্রীব হয়ে রয়েছেন, সেই খাদ্যনীতি গ্রহণ করার জন্য। সেজন্য আমি একথা বলতে চাই যে, আজকে শুধু আক্রমণের কথা নয়, আজকে আমাদের কথা হচ্ছে আজকে দেশকে সমৃদ্ধশালী করতে হলে দেশে যে পারমানেন্ট খাদ্যসংকট রয়েছে, সেটা বিদূরিত করতে হলে একটু সময় দরকার এবং সেই সময়ের পরিপ্রেক্ষিতে এই সমস্যাকে ভাবা দরকার। আজকে আমাদের বন্ধু কমল গুহকে আক্রমণ করতে গিয়ে বলেছেন ওদিককার এক বন্ধু তিনি নাকি শ্রী গুহের কণ্ঠে শ্রীপ্রফুল্লচন্দ্র সেনের কণ্ঠস্বর শুনতে পেলেন। কিন্তু একথা ভুলে গেলে চলবে না যে শ্রী সেনের খাদ্যনীতি ছিল। এই যে তিনি খাদ্য সমবণ্টন করবেন, কিন্তু তিনি খাদ্য সমবণ্টন না করে এক শ্রেণীর কালো-বাজারীকে মুনাফা করার সুযোগ করে দিয়েছেন, সেটা আপনারা অস্বীকার করতে পারেন না। তাই আমার কথা হচ্ছে, আজকে শ্রী গুহ একথাই বলতে চাইছেন যে, দেশে যখন খাদ্য নেই, মুনাফাখোররা কোটি কোটি টাকা মুনাফা করছে, সেই অবস্থায় যে সংকট রয়েছে, সেই অবস্থায় খাদ্য সমস্যার সমাধান করতে গেলে আমাদের সমবণ্টন নীতি গ্রহণ করতে হবে। তার অর্থ এই নয় যে কংগ্রেসী মন্ত্রীমণ্ডল যে খাদ্যনীতি অনুসরণ করেছিলেন আমরাও সেই নীতি অনুসরণ করতে চলেছি।

[3-45—3-55 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, নূতন বাজেট তৈরী করবার কথা যা ভাবছেন সেই বাজেট সম্বন্ধে আমি কতগুলি কথা বলতে চাই। সেই যে বাজেট তৈরী হবে তাতে খাদ্যসংকট সমাধান করবার পথ স্থান লাভ করবে, তার একটা পরিপূর্ণ বাজেট তৈরী হবে। এই বাজেটে সেটা যে করা হয় নি, তার কারণ হচ্ছে পশ্চিমবাংলার ফসলের অ্যাসেসমেন্ট করতে হলে যে সময়ের দরকার সেটা আমাদের হাতে নেই। এই অ্যাসেসমেন্ট আমাদের করতে হবে। আমরা এর আগে দেখেছি ও'রা যা কিছু করতে গেছেন তা অবৈজ্ঞানিক পদ্ধতিতে করতে চেয়েছেন, বৈজ্ঞানিক পদ্ধতিতে সুরু করতে পারেন নি। কিন্তু এই সরকার বৈজ্ঞানিক পদ্ধতিতে সুরু করবে। মাননীয় স্পীকার মহাশয়, আমরা চাই যে, এই সরকার যে নূতন পদক্ষেপ সুরু করেছে তাতে তাঁরা পশ্চিমবাংলায় যে সংকট রয়েছে সেই সংকট থেকে পশ্চিমবাংলাকে রক্ষা করবার দায়িত্ব তাঁরা গ্রহণ করবেন। তবে সর্বত্র একটা চক্রান্ত চলেছে এবং সেই চক্রান্তের নাটের গুরু হচ্ছে ওই কংগ্রেসীরা। এই কংগ্রেসীরা হচ্ছে আজকে ডিকেয়িং ফোর্স, এরা ধ্বংসের পথে চলেছে। কাজেই এরা যতই আঘাত করুক না কেন আমরা বিচলিত না হয়ে ঠিক পথে অগ্রণী হব। পশ্চিমবাংলার সাধারণ মানুষের জন্য যাতে সুখী সমাজ গড়ে তোলা যায় তার জন্য সকল দিক থেকে আমরা চেষ্টা করব। স্যার, পশ্চিমবাংলার চিত্র আজ পালটে গেছে। এতদিন পর্যন্ত এ'রা যেসমস্ত কথাবার্তা বলেছেন তাতে দেখেছি এ'দের কথার সঙ্গে কাজের কোন সামঞ্জস্য নেই। সেই কথা এবং কাজের সঙ্গে সামঞ্জস্য যাতে থাকে সেটা করে একটা মূল নীতিতে আমরা উপস্থিত হব।

**শ্রীনিখিল দাস:** মাননীয় স্পীকার মহাশয়, যুক্ত ফ্রণ্টের সরকারের তরফ থেকে আমাদের অর্থমন্ত্রিমহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটের অংকগুলো শুধু যদি আমরা বিচার করি তাহলে নূতন সরকারের দৃষ্টিভংগী আমরা সেই অংকগুলো থেকে পাব না। এই বাজেটকে বুঝতে হলে বাজেট সম্পর্কে অর্থমন্ত্রিমহাশয় তাঁর নিজের যে ভাষণ রেখেছেন তা দিয়ে বাজেটকে বুঝতে হবে। এই ভাষণে পরিষ্কারভাবে ঘোষণা করা হয়েছে যে, কংগ্রেস সরকার পূঁজিবাদী নীতির উপর ভিত্তি করে এই দেশে সমাজতন্ত্র কায়েম করবার চেষ্টা করেছে, কংগ্রেস সরকার মুদ্রামূল্য হ্রাস করে দেশে অর্থসংকট এনেছে, কংগ্রেস সরকার ইচ্ছা করে পূঁজিপতিদের সাহায্য করতে গিয়ে দেশে খাদ্যসংকট এনেছে এবং কংগ্রেস সরকার পূঁজিপতিদের দালালী করে দেশে বেকার সমস্যা সৃষ্টি করেছে। কিন্তু যুক্তফ্রণ্ট সরকার এই ভাষণের মাধ্যমে দেশের লোকের কাছে এই প্রতিশ্রুতি রেখেছে যে, তাঁরা দেশের বেকার সমস্যার সমাধান করবার চেষ্টা করবেন, খাদ্যসংকট দূর করবার চেষ্টা করবেন এবং পূঁজিপতিদের দালাল হিসাবে এই কংগ্রেস সরকার যেভাবে চলেছিল এই যুক্ত ফ্রন্ট সরকার সেভাবে চলবে না। আমাদের অর্থমন্ত্রিমহাশয় এই ঘোষণাই এখানে রেখেছেন। প্রতাপবাবু জ্ঞানী, গুণী লোক এবং তাঁর খ্যাতিও আছে। কিন্তু তিনি একথা কি করে বললেন আমি বুঝতে পারছি না। তিনি বলেছেন এই সরকার কেন নূতন বাজেট করেনি? নূতন সরকার ২ তারিখে শপথ গ্রহণ করেছে, ৮ তারিখ এ্যাসেম্বলী খুলেছে এবং ৯ তারিখে বাজেট পেশ করা হয়েছে। আমি জানিনা প্রতাপবাবু ৭ দিনের ভেতর বাজেট তৈরী করে তাকে মুদ্রিত করে এ্যাসেম্বলীতে দিতে পারতেন কিনা। প্রতাপবাবু গতবার কংগ্রেসে ছিলেন, এবারেও কংগ্রেসে আছেন তাই অসত্য ভাষণ, বিকৃত ভাষণ তাঁর স্বভাবজাত জিনিষ। তা থেকে তিনি বললেন জ্যোতিবাবু নূতন বাজেট দিতে পারলেন না কেন? মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শুক্লা আমাদের তিনি বললেন জনগণ অতন্দ্র-প্রহরী! জনগণকে তো কংগ্রেস গত ২০ বছর ভুলে গিয়েছিলেন। হঠাৎ তাঁরা আজ এত জন-দরদী হয়ে পড়েছেন! আজ জনগণের উপর তাঁদের এত বিশ্বাস এসে পড়েছে!

মাননীয় স্পকার মহাশয়, আপনার কাছে যে কথা কয়টি রাখতে চাই, তা হচ্ছে এই মৌলিক কাঠামো বদলানো কোন একটা রাজ্যসরকারের পক্ষে হঠাৎ সম্ভব নয়, একথা পরিষ্কারভাবে যুক্তফ্রণ্ট সরকার স্বীকার করেছেন। কিন্তু তার সাথে সাথে আমাদের যুক্তফ্রণ্ট সরকার যে কথা বলতে চায় সে হচ্ছে দুর্নীতি, সেই দুর্নীতি দমন তাঁরা করবেনই। সিদ্ধার্থবাবু বললেন একটা

তদন্ত কমিশন করে দিন। কিন্তু কোন কমিশন করতে হবে না সেজন্য। জন-আদালত রয়েছে, সেই জন-আদালতে এর বিচার হয়ে যাবে, কোন সুপ্রীম কোর্টের জজ্ সেখানে লাগবে না। বিচার তো সুরু হয়েছে।

প্রতাপবাবু বললেন কর্মচারীদের সভায়, জনগণের সভায় বক্তৃতা না দিয়ে জ্যোতিবাবু নূতন বাজেট রচনার কাজ নিয়ে যদি লাগতেন, তাহলে এতদিন একটা নূতন বাজেট রচনা করা তাঁর পক্ষে সম্ভব হতো। কিন্তু প্রশ্ন হচ্ছে জনগণের সঙ্গে এই সরকারের অঙ্গাঙ্গিভাবে সম্পর্ক দেখে তাঁরা ভীত হয়ে পড়ছেন। এই নূতন সরকার জনগণের সরকার হিসেবে সেই জনগণের নির্দেশ নিয়ে চলছেন দেখে তাঁদের একটু আতঙ্কিত হবারই কথা। সরকারী কর্মচারীরা তাঁদের কাছে চিরকালই ভৃত্য হিসেবে ছিলেন। সরকারী কর্মচারীরা যে মানুষ, সেই মানুষ হিসাবে কোন সত্ত্বা তাঁদের এতদিন কংগ্রেস সরকারের কাছে ছিল না। তাঁরা যে মানুষ সেই বোধ সরকারের কাছে ছিল না। আর আমাদের যুক্তফ্রন্টের এই সরকার তাঁদের বুকে টেনে নিয়েছেন। তাই ওদের ভয় হচ্ছে। সরকার তাঁদের বলেছেন সরকারের সঙ্গে সহযোগিতা করতে এবং তাঁরাও সরকারের সঙ্গে সহযোগিতা করছেন। প্রতি স্তরে সরকারী কর্মচারীদের সাথে সরকারের সহযোগিতা থাকবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নারায়ণবাবুর কাছে শুনলাম, ডাঃ নলিনাক্ষবাবু কয়েকটি তথ্য দিয়ে দেখিয়েছেন যে শিক্ষা খাতে পাব্লিক হেল্থ খাতে ও পূর্ত খাতে বরাদ্দকৃত অর্থ বিদায়ী কংগ্রেস খরচ করতে পারেননি তাদের অযোগ্যতা ও অপদার্থতার জন্য; তাতে নারায়ণবাবু বলেছেন রিভাইস বাজেটে অনেক কিছু পাল্টে যায় শিক্ষা খাতে টাকা কমান হয়, স্বাস্থ্য খাতে টাকা কমান হয় এবং সেই টাকা নিয়ে ত্রাণ-খাতে ব্যয় করে ইলেকসন বৈতরণী পার হবার চেষ্টা করা হয়। সমস্ত জন-কল্যাণমূলক খাত থেকে টাকা কমে গেল! সব ধরে টান পড়লে যাতে পুরাতন ত্রাণমন্ত্রী পেছন দরজা দিয়ে পালিয়ে যেতে পারে, তার জন্য তিনি পেছনে গিয়ে বসেছেন।

স্যার, আপনি জানেন নারায়ণবাবু বলেছেন পার ক্যাপিটা ইনকম বেড়েছে। বর্তমানে টাকার দাম তো দু-আনাতে নেমে এসেছে। সেইভাবে টাকার দাম ধরে যদি পার ক্যাপিটা ইনকাম হিসেব করা যায়, তাহলে দেখা যায় পার ক্যাপিটা ইনকাম বেড়েছে। তারপর দ্বিতীয় কথা যে টাকাটা বেড়েছে সেই টাকাটা কার কাছে গিয়েছে? অর্থমন্ত্রী পরিষ্কার করে বলেছেন এ বাজেট তো কংগ্রেসের বাজেট যে বাজেটে বড়লোক আরো বড়লোক হয়েছে এবং গরীবলোক আরো গরীব হয়েছে। সেই যে পার ক্যাপিটা ইনকাম বেড়েছে সেই টাকা বড়লোকের ঘরে গিয়েছে। আমরা জানি একথা পরিষ্কারভাবে রাখা হয়েছে। তারা ঠাট্টা ও ব্যাঙ্গ করে এসব বলছেন। এখন কংগ্রেস বন্ধুরা বিরোধী পক্ষে বসছে বলে তাদের গা জ্বালা করছে, কারণ দপ্তরে দপ্তরে গিয়ে যে দুর্নীতির জাল রচনা করেছিলেন তাঁরা যা দিয়ে তাঁদের বাড়ী-গাড়ী ইত্যাদি হয়েছে, সেই রোজগারের জায়গা থেকে সেই দুর্নীতির জায়গা থেকে সরে যেতে বড্ড ব্যথা তাঁদের মনে লাগছে। আমরা জানি সেকথা এবং সেই ব্যথার জ্বালায় অনেকে এখন আবোলতাবোল বকতে সুরু করেছেন। প্রতাপবাবু থেকে সুরু করে আরো অনেকে বলেছেন কেন আমরা নূতন বাজেট দিতে পারলাম না। হ্যাঁ, আমরা তাঁদের বাজেট তাঁদের কাছে পেশ করেছি, কিন্তু সেই বাজেট যখন কার্যকরী করবে এই যুক্তফ্রন্ট সরকার, তখন বুঝবেন দৃষ্টিভঙ্গীর পার্থক্যটা কোথায় আছে! এই বাজেট আমরা কাজে লাগাব এবং এই বাজেট কাজে লাগাতে গিয়ে প্রতি ক্ষেত্রে যুক্তফ্রন্ট সরকার বুঝিয়ে দেবে দৃষ্টিভঙ্গীর পার্থক্য কোথায়!

[3-55—4-5 p.m.]

মাননীয় সদস্য শ্যামসুদ্দিন আমেদ এবং বিরোধী পক্ষের আরও অনেকে খাদ্য নীতির কথা বলেছেন। কুড়ি বছরের যে জঞ্জাল কংগ্রেসী বাবুরা জমিয়ে রেখেছেন শাসনযন্ত্রে ও সমাজ ব্যবস্থায়, সেই জঞ্জালকে ঝেঁটিয়ে বার করতে কিছুটা সময় লাগবে, তা আমরা জানি। কিন্তু সেটা আমরা সম্পূর্ণ ঝেঁটিয়ে বার করবোই। খাদ্যনীতি কোথায় তাঁরা রেখে গিয়েছেন? আজকে মার্চ মাস চলছে, মাঝামাঝি মার্চে যে খাদ্য সংগ্রহ করবার কথা ছিল, সেই সংগ্রহের সময় চলে

গিয়েছে। তাঁরা কয় ছটাক চাল সংগ্রহ করেছেন? লজ্জা করে না, এই খাদ্য নীতি নিয়ে ব্যাঙ্গ করতে? সরকারী গুদামে তাঁরা এক ছটাক চালও রেখে যেতে পারেননি। লজ্জা বলে তাঁদের কিছু নেই। (হাস্য।) তাঁরা সমস্ত জিনিষকে বানচাল করে দিয়ে গিয়েছেন। (নয়েজ এন্ড ইনটারাপশন ফ্রম দি কংগ্রেস বেঞ্চ।) মাননীয় স্পীকার মহাশয়, ও'দের একটু শান্ত হতে বলুন। কংগ্রেসীরা বর্তমান সরকারে আর আসতে পারবেন না, তা ও'রা জানতেন, তাই ও'রা সমস্ত জিনিষকে বানচাল করে দিয়ে গিয়েছেন। আমি কংগ্রেস পক্ষের লোকদের বলে দিচ্ছি যে, তাঁরা আমাদের খাদ্য নীতিকে বানচাল করবার জন্য যতই চেষ্টা করুন না কেন, আমাদের যুক্তফ্রন্ট সরকারের প্রচেষ্টাকে বানচাল করবার যতই চেষ্টা করুন না কেন, এই যুক্তফ্রন্ট সরকার জনসাধারণের সহযোগিতায় সফল খাদ্য নীতি বাংলাদেশে প্রতিষ্ঠিত করবেই করবে।

মাননীয় স্পীকার মহাশয়, আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। ও'রা বলেছেন যে যুক্তফ্রন্টের সরকার নাকি একটা নক্সা করা কাঁথা, তা ধোবে টিকবে না। আমি বলছি তা টিকবে নিশ্চয়ই। টিকবে এই জন্য যে, জনসাধারণের আদেশ, নির্দেশ নিয়ে এই সরকার গঠিত হয়েছে। তা ছাড়া আর একটা কারণে টিকবে। সিদ্ধার্থবাবু বলেছেন দুর্নীতির কথা। সেটা এখানে কখনই প্রবেশ করতে পারবে না। অজয়বাবু ভাল লোক, এই ধরণের কথা, আজ তিনি এখানে দাঁড়িয়ে বলছেন কি করে, তা বুঝতে পারলাম না। যেদিন তাঁকে আপনাদের কংগ্রেস থেকে তাড়িয়ে ছিলেন, সেদিন কি তিনি ভাল লোক ছিলেন না? তাঁকে ভোট দিয়ে তাড়িয়েছিলেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ আমি এখানে বিরোধী পক্ষের কংগ্রেসী সদস্যদের একথা পরিষ্কার করে জানিয়ে দিতে চাই যে আমাদের ঐক্য অটুট। চীনের বা রাশিয়ার কথা উল্লেখ করে আমাদের এই ঐক্যকে ভাঙ্গা যাবে না, যুক্তফ্রন্ট সরকার থাকবেই থাকবে এবং তা বহুদিন ধরে চলবে।

**Shri Gopika Ranjan Mitra:**

মাননীয় স্পীকার মহাশয়, এবার অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় অংশ গ্রহণ করতে গিয়ে, প্রথমে যে কয়টি বিশেষ বিশেষ কথা মনে হচ্ছে সেটা বলবো। গত বছর আমাদের বাজেট সমর্থন করতে হয়েছিল, আর আজ আমরা এখন বিরোধী পক্ষে এসে বসেছি। দুঃখের বিষয় এখন কোন কাট মোসানের বিরুদ্ধে কিছু বলতে পারছি না। বলতে পারছি না এই জন্য যে জ্যোতিবাবু স্বীকার করে নিয়েছেন যে এটা পূর্বতন সরকারের বাজেট, এবং পূর্বতন সরকারের এই যে বাজেট, এই বাজেট অনুসারে চলবো। যাইহোক, এই বাজেটের সাধারণ সমালোচনা হিসাবে কিছু কিছু রাজনৈতিক কথা এখানে উঠেছে। কারণ নিখিলবাবু শুনিয়ে গেলেন যে বাজেটের অঙ্কটা বিশেষ কিছু নয়, সরকারের দৃষ্টিভংগীই আসল কথা। বাজেটের অংক যেদিকেই যাক না কেন, দৃষ্টিভংগীটা ধরে নিয়ে যদি চলি, তাহলে ঠিকভাবে চলতে পারবো। যুক্তফ্রন্ট সরকার বেশীদিন হয়নি, এরই মধ্যে আমরা লক্ষ্য করছি যে তাঁরা মানুষকে জোর করে টেনে নিয়ে চলবার চেষ্টা করলেন এবং নক্সা করা সাবানের বাক্স দেখিয়ে, যে কোন শ্লোগান দিয়ে, যে কোন ফেজ, আকার ধারণ করে, যেমনভাবে আগে তাঁরা চলতেন, আজ বুঝি তাঁরা ঠিক সেইরকমভাবে এই সরকারের কর্মনীতি চালাবেন বলে ঠিক করেছেন। তাঁরা বৃথায় আশায় আছেন। কংগ্রেসের প্রতি বাংলার জনগণ তাকিয়ে থাকবে এইভেবে যে, কংগ্রেস তাদের জন্য এতদিন ধরে কত কি করেছেন বা করতে চেয়েছিলেন। যে যুক্তফ্রন্ট সরকার, আজকে ও'রা গ্রহণ করেছেন, তাদের কাছ থেকে জনসাধারণ অনেক কিছু আশা করে, তাদের ঐসব বুলিতে বা শ্লোগানে জনসাধারণ ভুলে থাকবে না, তারা কংক্রিট কিছু চাইবে। এবং শিক্ষক চাইবেন, প্রফেসাররা চাইবেন, প্রাইমারী শিক্ষকরা চাইবেন, সরকারী কর্মচারীরা চাইবেন এবং এর মধ্যে নানাদিকে নানা স্তরে মানুষের যে অভাব আছে, অভিযোগ আছে, যে কথা কংগ্রেস কোন দিন অস্বীকার করেনি, সেই অভাব-অভিযোগের কতটুকু তাঁরা সমাধান করতে পারলেন সে সম্বন্ধে কংক্রিট জিনিস দিয়ে নূতন করে প্রমাণ করতে হবে, শুধু বক্তৃতার দিন আজকে তাঁদের চলে গিয়েছে। আমরা আজকে এই কথা জোর করে বলতে চাই যে জ্যোতিবাবু আজকে বহু বড় বড় কথা বলেছেন, রাজনৈতিক কথা বলেছেন, জ্যোতিবাবুর সুবিধা আছে অনেক, কেননা পশ্চিমবঙ্গের অর্থনীতির ভার যেদিন এই

কংগ্রেস সরকার নিয়েছিলেন সেদিন পশ্চিমবঙ্গের নিজের যে অর্থনীতি ছিল সেটা আরম্ভ হয়েছিল শ্নোর কাছে, এমনকি শ্নোর থেকেও অনেক পিছনে। আজকে তিন তিনটি প্ল্যানের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের যত জমিকে ইরিগেশন দেওয়া হতো আজ তার চেয়েও বেশী ইরিগেশন পাচ্ছে। পশ্চিমবঙ্গে আগে যে সার ব্যবহার হতো আজ নিশ্চয়ই তার চেয়ে বেশী সার ব্যবহার হচ্ছে। অনেক হ্যান্ডিক্যাপ নিয়ে তাঁরা আরম্ভ করেছেন, এই হ্যান্ডিক্যাপের পর তাঁরা যদি প্রমাণ না করতে পারেন, তাঁরা যে কথা পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে বরাবর বলেছিলেন, এই একটা পর্যদুস্ত অর্থনীতিতে একটা সমাজতান্ত্রিক নীতিতে কংগ্রেস যতটা এগিয়ে নিয়ে গিয়েছিল আজকে সুযোগসুবিধা পাওয়া সত্ত্বেও সেই অর্থনীতিকে যদি আরো মজবুত না করতে পারেন, সরকারের নানা দিকে যে অভাব অভিযোগ আছে সেই অভাব অভিযোগের যদি কিছুমাত্র সান্তনা না দিতে পারেন তাহলে আমাদের যে কথা বলেছিলেন সেই ফ্রেজ মংগারিং স্লোগান দিয়ে পশ্চিমবঙ্গের জনসাধারণকে ভোলান যাবে না। আজকে নিখিলবাবু বড় বড় কথা বলেছেন, আমি নিখিলবাবুর বক্তৃতা শুনেছি, নিখিলবাবুর মূল কথা ছিল, তাঁরা যে জিনিস করেছেন, তাঁদের হাতে নাকি সময় কম ছিল তার জন্য। আমি নিখিলবাবুকে স্পষ্ট করে জিজ্ঞাসা করতে চাই তাঁরা যখন এই জনফ্রন্ট তৈরী করলেন, ময়দানের সভায় যে ১৮টা পয়েন্ট নিয়ে তাঁরা বাংলার জনসাধারণের কাছে বললেন যে আমরা এই ১৮টা পয়েন্টে ঐক্য গড়ে তুলেছি এবং এই ১৮টা পয়েণ্ট নিয়ে আমরা এই দেশের শাসন ক্ষমতা চালাবো, আজকে এই বিধান সভায় বাজেট বক্তৃতার মাধ্যমে সেই ১৮টা পয়েন্টের কথা নীতিগতভাবে স্বীকার করলেন না। জ্যোতিবাবু সময় সংক্ষেপের কথা বলেছেন, সময় সংক্ষেপ ভুল কথা, কারণ জনসাধারণের সমর্থনে তাঁদের এই নূতন দৃষ্টিভঙ্গী নিশ্চয়ই এই বাজেটের মধ্যে দিতে পারতেন কিন্তু তা পারেননি। পারেননি এই কারণে যে তাঁদের নিজেদের মধ্যে যে ইনার কন্ট্রাডিকশন আছে সেই কন্ট্রাডিকশনের ঊর্ধ্বে তাঁরা কখনও উঠতে পারেনি। আমি একথা বলতে চাই যে কিছুদিন আগে শ্রীত্রিদিব চৌধুরী ত্রিবান্দ্রমে বক্তৃতা প্রসঙ্গে বলেছেন যে খাদ্যনীতি সম্বন্ধে আমরা তো কমন প্রোগ্রাম মেনে নিয়েছিলাম, হোলসেল ষ্টেট ট্রেডিং ইন ফুড করবো, কিন্তু বাংলা কংগ্রেস এই ব্যাপারে রিজার্ভেশন আছে। যদি মেনে নিয়েছিলেন, যদি কমন প্রোগ্রাম হয়েছিল তাহলে কেন বলছেন বাংলা কংগ্রেস এই ব্যাপারে রিজার্ভেশন আছে? তাহলে তাঁরা কোন্ নীতিতে বিশ্বাস করেন? তাঁরা কি নতুন করে হোলসেল স্টেট ট্রেডিং ইন ফুড নীতিতে বিশ্বাস করেন না, যেভাবে মুনাফাখোরী ব্ল্যাক মার্কেটিয়াররা চলত সেইভাবে বিশ্বাস করেন? এই কথা আজকে এই সভায় নতুন করে বলতে হবে। আমরা জানি তাঁরা বাজেটের মধ্যে একটা নূতন কথাও সংযোজন করতে পারেননি। পারেননি এই কারণে যে তাঁদের মধ্যে যেসব ইনার কন্ট্রাডিকশানস আছে সেই ইনার কন্ট্রাডিকশানের ঊর্ধ্বে তাঁরা উঠতে পারেননি। আমি একজন অধ্যাপক বন্ধুকে জিজ্ঞাসা করেছিলাম আপনার এই মন্ত্রীসভা সম্বন্ধে কি মনে হয়? সেই বন্ধু বলেছিলেন—

It is a motley crowd with motley ideas.

আজকে সেই ক্রাউড নিয়েই বাংলার মন্ত্রীসভা গঠিত হয়েছে, তাঁদের নিজেদের কোন ফিক্সড আইডিয়া নেই।

[4-5—4-15 p.m.]

আজকে নানা দিকে নানা রকমে পুলস কাউন্টার পুলস চলবে এবং সেই পুলস কাউন্টার পুলসের মাধ্যমে কি নীতি বাংলাদেশ পাবে সে সম্বন্ধে আমরা কোন সঠিক নীতি পাইনি। সেই নীতি পাইনি বলে আমরা বরাবর বলেছি যে এই বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের অর্থনীতি কি সমাজতন্ত্রের দিকে যাবে, না পুনরায় ফ্রি মার্কেটের দিকে নূতন করে যাবে তার কোন ইঙ্গিত থাকা উচিত ছিল। তাঁরা বলেছেন ইউনাইটেড ফ্রন্ট ১৮ দফা কমন প্রোগ্রাম দিয়েছেন। তাহলে আজ মুখ্যমন্ত্রী এবং উপমুখ্যমন্ত্রী মহাশয় বিধান সভায় দাঁড়িয়ে বলছেন না কেন যে পশ্চিমবঙ্গের নীতি হচ্ছে এই ১৮ দফা কমন প্রোগ্রামের উপর ভিত্তি করে। কৈ সেকথা ত আমরা শুনতে পেলাম না। আজ পশ্চিমবঙ্গের জনসাধারণ তাকিয়ে আছে নূতন যে মন্ত্রীসভা হয়েছে সেই মন্ত্রীসভা কি ধরণের নীতি নেবে। আমি এখানে যে নানা রকম কথা উঠেছে সে সবের মধ্যে যেতে চাইনা, তবে যে কথা বলছিলাম যে তাঁরা আজ আরম্ভ করেছেন হ্যান্ডিক্যাপ

নিয়ে, পশ্চিমবঙ্গের অর্থনীতির একটা উন্নত অবস্থায় তাঁরা আজ আরম্ভ করেছেন। পশ্চিম-বাংলার অর্থনীতিতে এই কংগ্রেস সরকার যখন যা কিছু করতে গিয়েছেন তখন অপোজিশন তাকে বাধা দিয়েছে, নানাভাবে সেই নীতিকে নষ্ট করার চেষ্টা করেছে। আজ কংগ্রেস জনতার রায়ে অপোজিশনে এসেছেন, কংগ্রেস কর্মীদের তরফ থেকে একথা আমরা নিশ্চয়ই বলবো যে যদি এই সরকার সমাজতন্ত্রের দিকে দেশকে এগিয়ে নিতে চান তাহলে কংগ্রেস তাঁদের সমস্ত নীতিকে পরিপূর্ণভাবে সমর্থন করবে এবং তাঁদের নীতিকে সমর্থন করতে গিয়ে কংগ্রেস একথা বিশ্বাস করে যে অর্থমন্ত্রীর হাত থেকে বাজেট কেড়ে নেবার দরকার হবে না, কংগ্রেস বিশ্বাস করে যে বিরোধিতার জন্য ওখান থেকে মেজ তুলে নিয়ে যাবার দরকার হবে না, কংগ্রেস চায় গঠনমূলক বিরোধিতা করতে। এবং যদি তাঁরা সত্য সত্যই এই দেশে গণতন্ত্রকে বজায় রেখে সমাজতন্ত্র প্রতিষ্ঠিত করতে চায় এবং যত দিকে যত অভাব অভিযোগ আছে তা থেকে এই সরকার দেশকে এগিয়ে নিয়ে যেতে চায় তাহলে আমরা তাঁদের বিরোধিতা করবো না যার প্রমাণ আমরা আজকেই দিয়েছি এই বাজেটের বিরুদ্ধে কোন কাট মোশান না এনে। আমরা পরিপূর্ণ-ভাবে তাঁদের বাজেটকে সমর্থন করব এই কথা কংগ্রেস কর্মীরা জোর করে বলতে পারেন। আজকে জনতার রায়ে কি হয়েছে, না, জনতার রায়ে কংগ্রেস ১২৭টা সিট পেয়েছে। মেজরিটি পায়নি একথা সত্য কিন্তু তাঁরা যে দুটো ইউনিট তৈরি করেছিলেন ইউ, এল, এফ, তৈরি করে-ছিলেন ৭টি দল নিয়ে এবং পি, ইউ, এল, পি, তৈরি করেছিলেন ৪টি দল নিয়ে, তাঁরা যুক্তভাবে মোট সিট পেয়েছেন ১২৫টি, আমাদের চেয়ে ২টি কম। কংগ্রেস একথা বিশ্বাস করে আজকে বাংলাদেশে যে পরিস্থিতি তাতে বাংলাদেশে কংগ্রেস কর্মীদের কর্তব্য আছে গঠনমূলক অপোজিসান কেমন করে হয় তা দেখাবার জন্য। তাই রেজাল্ট যখন পরিপূর্ণ আসেনি আমাদের পশ্চিমবঙ্গের কংগ্রেস নেতৃবৃন্দ তখন রেজাল্ট পরিপূর্ণ না পেয়ে বলেছিলেন যে যদি আমরা নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা না পাই তাহলে আমরা সরকার গঠন করব না। আমরা কংগ্রেস কর্মীরা সেই নীতিতে বিশ্বাস করি। আমরা বিশ্বাস করি তাঁরা যদি সত্যসত্যই এই সরকার চালাতে পারেন তাহলে তাঁরা আমাদের কাছ থেকে পরিপূর্ণ সমর্থন পাবেন। কিন্তু তাঁদের এই স্লোগানের দ্বারা বক্তৃতার দ্বারা হবে না। কারণ, বাংলাদেশে গিল্টি সোনা চলবে না, সত্যিকারের সোনা দিয়ে তাঁরা যদি বাংলাদেশের হৃদয় জয় করতে পারেন তাহলে আমরা কংগ্রেসীরা এই প্রতিজ্ঞা নিয়েছি যে যতদিন দরকার হবে আমরা বিরোধী দলে থাকব। কিন্তু আপনাদের নীতি, যে নীতির কথা আপনারা সোচ্চারে এই এ্যাসেম্বলীতে বলেছেন, যে নীতির কথা আপনারা মাঠে ময়দানে বক্তৃতা দিয়ে বলেছেন সেই নীতিকে আপনারা এক আউন্স কার্যকরী করে দেখান। এক আউন্স যদি বেটারমেন্ট আসে তাহলে তা বহু টন ফ্রেজের চেয়ে স্লোগানের চেয়ে অনেক উপকারে আমাদের লাগবে। এই কথা বলে আমি এই বাজেট বক্তৃতা শেষ করছি।

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমার অনেক মহামান্য সদস্য বন্ধুরা যে বক্তৃতা দিলেন তাতে আমার মনে হল যে, বিরোধী পক্ষে যাঁরা নূতন এসেছেন তাঁরা তাঁদের এই পরিচয়টাকে বেশ হজম করতে পারছেন না এবং এই হজম করতে না পারার জন্য আমাদের ডাক্তারীতে একটা কথা আছে ইনডাইজেশন ব্রিংস সাম আনটুয়ার্ড সিমটম লাইক ডিলেরিয়াম। আমার মনে হয় আজকের যে গণতন্ত্র, যে গণতন্ত্র আজকে আমরা এখানে প্রতি-ষ্ঠিত করেছি এই গণতন্ত্র আমরা ইংলন্ড থেকে নিয়েছিলাম। আজকে এটুকু বিশ্বাস করা উচিত যে কোন রাজনৈতিক দল এককভাবে সংখ্যাগরিষ্ঠতা লাভ করতে পারে নি, আজকে যেহেতু পশ্চিমবঙ্গের জনসাধারণ এই কংগ্রেস সরকারকে চায় নি, সেই হেতু তাঁরা তাঁর বিপক্ষকে ভোট দিয়েছেন, সানন্দচিত্তে বিরোধীপক্ষরা সরকার পক্ষ হয়েছেন ইউনাইটেড ফ্রন্ট করে, আর বিরোধী পক্ষ হয়েছেন কংগ্রেস দল। আজকে বাজেট বক্তৃতার মধ্যে রাজনৈতিক ঝগড়া আমার নিজের কানে লাগছে। আমি বলতে চাই যে, আজকে যতক্ষণ পশ্চিমবাংলার জনতার রায় এই বাজেটের পিছনে রয়েছে ততক্ষণ কোন শক্তিই একে পরাভূত করতে পারবে না। আজকে আমার মনে পড়ে যাচ্ছে গতবার যখন আমরা এখানে নতুন এসেছিলাম তখন আমাদের সহকর্মী শ্রদ্ধেয় নেপাল রায় মহাশয় একটা দূরবীক্ষণ যন্ত্র নিয়ে এসেছিলেন এবং তিনি এখানে দাঁড়িয়ে বলে-ছিলেন যে কৈ বিরোধী পক্ষ তো বাঁদিকে বসেনি তারা তো ডান ধারে বসে আছে—আজকে তার কথা আমার স্মরণ হচ্ছে, এখানে অনেক নতুন মুখ এসেছে, পুরানো মুখ চলে গেছে—কিন্তু

তিনি আজকে থাকলে খুব ভাল হত। তিনি থাকলে দেখতে পেতেন যে কালের করাল গতি কিভাবে এগিয়ে যায় কেউ বুঝতে পারে না। তাই তার জন্য সেই বিগত সদস্যের জন্য আমার মন খুব চঞ্চল হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট সমর্থন করব এই জন্য যে, এই বাজেটের মধ্যে মাননীয় অর্থমন্ত্রী যে জিনিস রেখেছেন তাতে সাধারণ মানুষ মর্যাদা নিয়ে সমাজে বাস করতে পারবে। আমি আরেকটি কথা বলতে চাই, বাংলাদেশের যেখানে শতকরা ৩০ ভাগ চাষী এবং শ্রমিক তাদের আজকে উন্নতি করতে হবে, যারা মধ্যবিত্ত তাদের অবস্থার আজ উন্নতি করতে হবে, যারা সমাজে এতদিন অন্ধকারে ছিল তাদের আজকে আলোয় টেনে নিয়ে আসতে হবে। আমি আমার নব-গঠিত সরকারকে বলতে চাই যে, তারা যে আজকে অভিনন্দিত হয়েছেন তার উপযুক্ত হতে হবে। স্যার, আপনারা সকলেই জানেন যে আমি কোন কথা বাড়িয়ে বলি না, আমি পিছনের দিকে বসে থাকি এবং আমার কোন রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নাই। কিন্তু সদস্যদের কথা যদি না বলতে দেওয়া হয় বা শুনতে না চাওয়া হয়, তাহলে তাদের গতিও এই হবে। আপনারা সকলেই জানেন যে, মনুমেন্টের পাশে লক্ষ লক্ষ লোক পুলিশ ছাড়া কোন বেস্টনী ছাড়া তারা নীরবে এই সরকারকে সমর্থন জানিয়েছে। দেশ বিভাগের পর এইরকম জনসমর্থন কোন মন্ত্রিসভা কখন পেয়েছে কিনা আপনারা বুকে হাত দিয়ে বলুন? আমি বলব এই জনসমর্থনে আপনারা বিচলিত হবেন না, জনসাধারণের যেটা ন্যায্য প্রাপ্য সেটা তাদের দেবার চেষ্টা করবেন। আমি এই বাজেট সম্বন্ধে আর দুই-একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। এর আগেও আমি বলেছি কি এপক্ষ কি ওপক্ষ যে কৃষির উন্নতি সর্বপ্রথমে করতে হবে। এই কৃষির শুধু কনভেনশানাল—বহু কনভেনশান আমি দেখেছি এবং বহু পড়েছি এবং শুনেছি, কিন্তু আমি বলতে চাই যে সেটা কার্যকরী করতে হবে। আজকে ইরিগেশান যেটা আমাদের দেশে সব চেয়ে বড় দরকার। আমি আমাদের অর্থমন্ত্রীকে আরেকটি কথা বলতে চাই তা হচ্ছে এই যে, আমাদের ১১ লক্ষ একরে পাট চাষ হচ্ছে তা তুলে দিয়ে ধানের চাষ করুন। আজকে ফরেন এক্সচেঞ্জ আনার কোন মানে হয় না। আজকে আমাদের বিদেশ থেকে যে খাদ্য আনতে হচ্ছে তা আর টাকায় আনা যায় না। কারণ আমেরিকা বলেছে যে ডলারে পেমেন্ট করতে হবে। আমরা আগে টাকায় পেমেন্ট করতাম। এখন আমেরিকা তাদের আগেকার সিদ্ধান্ত পরিবর্তন করেছে। যে ফরেন এক্সচেঞ্জ আমরা পাট বিক্রি করে পেতাম তা খাদ্য আনতে দিয়ে দিতে হচ্ছে। সেজন্য বলছি যে ১১ লক্ষ একর জমিতে আমরা পাট চাষ করতাম সেইসমস্ত জমিকে এখন কনভার্ট করে ধান চাষ করুন। এই প্রস্তাব আমি আমার অর্থমন্ত্রীকে ভেবে দেখতে অনুরোধ করি। আর একটি কথা আমি বলতে চাই, ডিপ টিউবওয়েল সম্বন্ধে বিগত মন্ত্রীসভা, এই ডিপ টিউবওয়েল সম্বন্ধে সাকসেসফুল খুব কমই হয়েছে। এই বিষয়ে বর্তমান মন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। ডিপ টিউবওয়েল সম্বন্ধে এই নীতি যেন গ্রহণ করেন যে, উই ওয়ান্ট ওয়াটার, নট দি ডেফ্থ। কিন্তু আগের মন্ত্রিসভা ৬০০ ফুট, ৫০০ ফুট, ৮০০ ফুট খুঁড়েছেন, তাতে জল বেরিয়েছে কি জল বেরোয় নি, সেদিকে কোন লক্ষ্য ছিল না, সেইজন্য বহু লক্ষ টাকা স্টেট এক্সচেকার থেকে এই ডিপ টিউবওয়েল বসাতে ও তুলতে লেগেছে, কিন্তু কোন কাজ হয় নি। আপনারা যেন এটা লক্ষ্য রাখেন যে, ডিপ টিউবওয়েল যখন করবেন, তখন জল চাই, এই নীতিই যেন গ্রহণ করেন। তাতে ১০ হাজার ফিট পরেই জল পাই, তাহলে জল শেষ করবো। চাষীকে স্বয়ং সম্পূর্ণ করতে আপনারা সাহায্য করুন। প্রথমে যদি কৃষি উৎপাদনে স্বয়ংসম্পূর্ণ হতে না পারেন, তাহলে আপনারা দেশকে আর গঠন করতে পারবেন না এবং এটা আমার নিজের বিশ্বাস।

[4-15—4-25 p.m.]

**Shri Arun Kumar Moitra:**

মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবাংলার যুক্তফ্রন্ট সরকার চৌদ্দটি দল নিয়ে নির্দলীয় সদস্য-দের নিয়ে গঠিত যে সরকার তার পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী জ্যোতি বসু মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন দীর্ঘ আলোচনায় দেখা গিয়েছে সেটা তার পূর্ববর্তী বিদায়ী অর্থমন্ত্রী রচিত এবং সেজন্য নাকি বর্তমান সরকারের বিবিধ কার্যক্রম এতে রূপায়িত করা সম্ভব হয় নি। এটা যদি সত্য বলে মেনে নেওয়া যায়, অন্তত আমরা আশা করেছিলাম যে এই বাজেট বক্তৃতার মধ্য দিয়ে অর্থমন্ত্রী তাদের ভবিষ্যত কার্যক্রম সম্বন্ধে একটা সুস্পষ্ট ছবি আমাদের সামনে রাখবেন।

সেদিক থেকে আমরা হতাশ হয়েছি। দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলার বিভিন্ন দল যারা সরকার গঠন করেছেন তাদের মিলনের যে একটা যোগসূত্র ছিল পশ্চিমবাংলার কংগ্রেস বা কংগ্রেস সরকারের বিরোধীতা করা মাত্র সেটুকু থাকার ফলে সুনির্দিষ্ট কোন কার্যক্রম ভবিষ্যতে অনুসরণ করা হবে তা পরিষ্কার হয়ে উঠে নি। তার বক্তৃতায় এমন কোন বিশেষ কার্যক্রম দেখলুম না যাতে ভবিষ্যত সম্পর্কে আশান্বিত হয়ে উঠতে পারি। বর্তমান বছরে পশ্চিমবাংলার খাদ্য হ্রাসের কথা তিনি উল্লেখ করেছেন, শিল্পে ঘাটতির কথা উল্লেখ করেছেন, কিন্তু তিনি কোথাও বলতে পারেন নি, কোন কার্যক্রম অনুসরণ করলে আমাদের সামনে যে খাদ্য ঘাটতি আছে সেটা অতিক্রম করা যাবে। এটা যদি স্বীকার করতেন যে পূর্ববর্তী কংগ্রেসী সরকার ছিল যার মূলে ঋণ, ছিল পশ্চিমবঙ্গে যারা খাদ্যোৎপাদন করেন তাদের বাড়তি উৎপাদন যারা উৎপাদন করেন না তাদের মধ্যে সমভাবে বণ্টন করে দেব, এই নীতির ভিত্তিতে তারা চলবেন নিশ্চয়ই তাহলে আমাদের কাছ থেকে সহযোগিতার দাবী করতে পারতেন। যদি অর্থমন্ত্রী পশ্চিমবাংলার শিল্পে কংগ্রেসরাজের কথা উল্লেখ করার সঙ্গে সঙ্গে একথা বলতেন যে এখানে বিদ্যুৎ উৎপাদন বেড়েছে, দুর্গাপুর ইস্পাত, কোকচুল্লির কারখানা গড়ে উঠেছে এবং সেটা কংগ্রেস সরকারের সাফল্য এবং তার উপরে ভিত্তি করে ক্ষুদ্র ও কুটির শিল্পের প্রসারের চেষ্টা করব নিশ্চয়ই তিনি দেশের মানুষের মনে আশার সঞ্চার করতে পারতেন। গ্রাম বাংলা যেখানে এখনও দেশের চার ভাগের তিন ভাগ লোক বাস তার সমস্যার কথা যদি উল্লেখ করতেন—গ্রাম বাংলার সামাজিক, অর্থনৈতিক জীবনের পুনর্জাগরণের জন্য যে পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠিত হয়েছে যার ভিত্তিতে গ্রামবাসীরা নিজেদের সামাজিক, অর্থনৈতিক জীবনের বিভিন্ন ক্ষেত্রে ভোটাধিকারের মাধ্যমে নিজেদের ক্ষমতা প্রয়োগ করতে পারছেন, তাকে এগিয়ে নিয়ে যাবেন একথা বললে আশার সৃষ্টি হত। দুঃখের বিষয় সেগুলি কোনটিই আমরা তাঁর এই বাজেট বক্তৃতার মধ্যে দেখতে পেলাম না। দেখলাম দীর্ঘদিন ধরে তাঁরা যা করে এসেছেন অর্থাৎ কংগ্রেস বা কংগ্রেস সরকারের গালাগালি বা সমালোচনা কতকগুলি বিরূপ মন্তব্য সেটাই আমরা দেখতে পেয়েছি। অবশ্য আমরা আশা করি না, সহসা এ আশাও করা যায় না যে ১৪টি বিভিন্নমুখী দল যাদের কংগ্রেসের বিরোধীতা করা ছাড়া যে দৃষ্টিভঙ্গীর কথা নিখিলবাবু বলেছেন সেই দৃষ্টিভঙ্গীর ব্যাপারে যাঁদের পরস্পরের মধ্যে মিল নেই, তাঁরা হঠাৎ সকলে মিলিতভাবে পশ্চিমবাংলার জন্য সামাজিক উন্নয়ন, অর্থনৈতিক উন্নয়ন, শিক্ষার উন্নয়ন, সামগ্রিক উন্নয়নের একটা কর্মসূচী আমাদের সামনে উপস্থিত করবেন। আজকে পশ্চিমবাংলার মানুষ হয়ত একটা পরিবর্তন চেয়েছিল, সরকারের পরিবর্তন ঘটেছে গণতান্ত্রিক শাসন কাঠামোর মধ্যে সেই সরকার কাজ করবে তাতে দায়িত্বশীল বিরোধীপক্ষ হিসাবে তাঁদের সেই কর্মসূচীর ব্যাপারে জনকল্যাণমূলক কাজে আমরা সমস্ত সহযোগিতা দিতে প্রস্তুত আছি এবং সেই সহযোগিতা দেবার আশ্বাসের সঙ্গে সঙ্গে একথা বলতে পারি যে সেই সহযোগিতার মাধ্যমে সরকারের কর্মসূচী রূপায়ণের সময় পশ্চিমবাংলায় আগামী দিনে ট্রাম, বাস, রেল, স্টেশন, পোস্টঅফিস পুড়বে না, প্রেসিডেন্সি কলেজের ল্যাবরেটোরী ধ্বংস হবে না। আমরা গণতন্ত্রসম্মত দায়িত্বশীল বিরোধীপক্ষ হিসাবে তাঁদের সহযোগিতা দিতে এবং তাঁদের ভুলভ্রান্তি সংশোধনের জন্য আমরা সবসময় সহায়তা করতে প্রস্তুত থাকবো—এই কয়টি কথা বলে অর্থমন্ত্রী এই বাজেট বক্তৃতার মূলে যে সুর তার বিরোধিতা করে আমার বক্তৃতা শেষ করছি।

[4-25—4-35 p.m.]

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জি:** স্পীকার মহাশয়, প্রথমে এই হাউসে এসে একজন বড় ডেমোক্র্যাট এবং আইন বিশারদ এবং ভূতপূর্ব মন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়ের ডেমোক্র্যাটিক এক্রোব্যাটিজম দেখলাম। তাঁর এক্রোব্যাটিজম আগেই আমরা দেখতে অভ্যস্ত ছিলাম—বারে বারে তাঁর দল পরিবর্তনের ভিতর দিয়ে। এইবার নূতন করে তাঁর ডেমোক্র্যাটিক অ্যাক্রোব্যাটিজম দেখলুম—এই হাউসের স্পীকারকেও তিনি মানতে রাজী নন। তিনি স্পীকারের উর্ধ্বে উঠে গেলেন। তারপরে উঠলেন কংগ্রেসের একজন ডাক্তারবাবু, শ্রীপ্রতাপচন্দ্র মহাশয়। এখন তাঁর মুস্কিল হোল কি তিনি ডায়গোনেসিস ভুল করে ফেললেন—রোগী দেখতে গিয়ে ডায়গোনেসিস ভুল করলে যা হয় তাই হোল। তিনি হাটে-মাঠে-বাটে, ট্রামে-বাসে সব জায়গায় শুনেছেন এই যুক্তফ্রন্ট সরকার নাকি আর টিকলো না। আর এক বন্ধু বললেন যে আমরা ১৮ দফা কর্মসূচী

গ্রহণ করেছি—এই ম্যানিফেস্টোর ভিতরে কেন আমরা সেকথা বলি নি। আমরা লক্ষ লক্ষ লোকের সামনে সে কথা বলেছি যে এই ১৮ দফা কর্মসূচীর ভিত্তিতে আমরা সরকার চালাবো এবং এখানে ব্যক্তির কোন স্থান নেই যে কারও আলোতে কারও চোখ ধাঁধাবে। সেটা কংগ্রেসের চোখ ধাঁধাতে পারে। কিন্তু সেই আলোতে চোখ ধাঁধানির ব্যাপার নেই। এতে একথা মনে পড়ে যে হিটলার গোয়েরিংস তাস খেলতে বসেছেন। গোয়েরিংস বললেন ফাইভ স্পেডস, হিটলার বললেন টু ক্লাবস—সবাই বললেন পাশ পাশ পাশ। কংগ্রেসেরও সেই অবস্থা—এক দাদা বললেন এটা করতে হবে—হ্যাঁ ঠিক আছে, জো-হুজুর। ঐজন্য ওখানে চোখ ধাঁধায়—কিন্তু এখানে চোখ ধাঁধায় না। আমার ধারণা ছিল ও'রা একটু পড়াশুনা করে আসবেন—কিন্তু তা করেন নি। অর্থমন্ত্রী যে বক্তৃতা করেছেন সেটা তাঁরা পড়েন নি। লাল বইগুলি দেখেই সব মনে করেছেন বাজে। এটা হচ্ছে অন অ্যাকাউন্ট বাজেট ৪ মাসের জন্য কিছু টাকা নিচ্ছেন। চার মাস পরে আরও সময় থাকবে তখন অর্থমন্ত্রী মহাশয় তো বলবেন—সে কথা তিনি বলেছেন, তিনি বলেছেন তাকে এগুলির দিকে বিশেষভাবে নজর দিতে হবে—"আমাকে আরও পড়ে দেখতে হবে"—কিন্তু সেগুলি ও'রা না দেখেশুনেই বক্তৃতা করতে হবে তাই যা-তা বলে দিলেন। আর একজন বলছেন জনসাধারণের রায়—জনসাধারণ কি রায় দিয়েছে ৪০ পার্সেন্ট ভোট কংগ্রেস পেয়েছে, আর ৬০ পার্সেন্ট কংগ্রেসের বিরুদ্ধে গেছে। এই ৬০ পার্সেন্ট-এর প্রতিনিধিরা এখানে বসে আছেন এবং তাঁরাই আজ সরকার গঠন করেছেন এবং ৫ বছর তাঁরা চালিয়ে যাবেন এবং এই ১৮ দফা কর্মসূচীই হল তাঁদের মূল কথা। আর একটা জিনিস দেখলাম, এর ভিতর বিশেষ করে দু-তিন জন যুক্তফ্রন্ট সরকারের অ্যাডভাইসার হয়ে গেছেন—সিদ্ধার্থবাবু, প্রতাপবাবু, ইত্যাদি যুক্ত ফ্রন্ট সরকারের আপনাদের কাছে অ্যাডভাইস নেবার দরকার হবে না। তাঁরা জনসাধারণের কাছে অ্যাডভাইস নেবেন এবং সেইভাবেই সরকার চলবে। সিদ্ধার্থবাবু কি একটা ফিরিস্তি পড়লেন তিনি হয়তো মনে করলেন যে ওটা পড়ে দিলেই হয়তো অ্যাডভোকেট জেনারেল হওয়া যাবে। উনি যখন রিজাইন করেছিলেন তখন উনি একথা বলেছিলেন যে খাদ্যমন্ত্রীর ঘরে গিয়ে তিনি তাঁকে খুব বিচলিত দেখেছিলেন, কেন না বাঁকুড়ার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট নাকি টেলিগ্রাম করেছিলেন যে তিনি চোরাকারবারীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা অবলম্বন করতে চান। তখন খাদ্যমন্ত্রী বললেন এটা করা চলবে না এবং সিদ্ধার্থবাবু উপদেশ দিলেন ঠিকই বলছেন এটা করা ঠিক হবে না। খাদ্যমন্ত্রী বললেন এটা যদি কমিউনিস্টদের হাতে পড়ে তাহলে নাকি গোলমাল হবে। আমি আশ্চর্য হয়ে গেলাম আমাদের দেশের খাদ্যমন্ত্রী এবং আগামী দিনে উনি নাকি মুখ্যমন্ত্রী হবেন, তিনি এই কথা বলেন। একজন বললেন দেশের সম্পত্তি নাকি বেড়েছে। কংগ্রেসের একজন প্রতিনিধি যিনি হেরে গেছেন তাঁর কথা আমার মনে পড়ছে। তিনি এক জায়গায় বলেছিলেন যে দেখুন আমি যখন বামপন্থী দলে ছিলাম তখন আমার ইলেকসানের খরচ জুটত না, আমার কিছু ছিল না—এখন আমার গাড়ি হয়েছে দুখানা, রেফ্রিজারেটার হয়েছে, এয়ারকুলার হয়েছে, পাখা হয়েছে এবং এখন নাকি তাঁর ঝি-ও গাড়ি চায় বাজারে যাবার জন্য। তাহলে দেশের উন্নতি হল না কি করে? তখন একজন বললেন আপনি তো খুব ভাল জিনিস বললেন, কিন্তু কি করে এগুলি হল সেটা একটু যদি বলেন তাহলে আপনাকে ভোট দেব—এইরকম উন্নতি ও'রা করেছেন। ও'দের রাজত্বে কেবল কয়েকজন লোকেরই উন্নতি হয়েছে। যাই হোক, চার মাস পরে আবার ও'রা বাজেট পাবেন তখন যা বলবার সব বলবেন, তবে একটু পড়ে বলবেন, না পড়ে বলবেন না।

**Shri Bhabani Mukhopadhyay:**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে বিধানসভার অধিবেশনে যখন চার মাসের খরচের ব্যাপার নিয়ে আলোচনা হচ্ছে, তখন যাঁরা জনতার রায়ে ঘড়ির কাঁটার মত ওপাশে সরে যেতে বাধ্য হয়েছেন, তাঁরা আবার এপাশে সরে আসবার কথা চিন্তা করছেন। কিন্তু তাঁদের হাজার চিন্তা বা কল্পনা থাকলেও ইতিহাসের গতিকে তাঁরা পরিবর্তন করতে পারবেন না। মাননীয় স্পীকার মহাশয়, আজকে যে বাজেটের কাঠামো আমাদের সামনে এসেছে সেই কাঠামো সম্পর্কে বলতে গিয়ে আমাদের অর্থমন্ত্রীমহাশয় আগেই বলেছেন যে খাতায়পত্রে যে হিসাব তৈরী ছিল এবং যাঁরা সরকার পক্ষের হয়ে আগে গদিতে বসতেন তাঁদের তৈরী করা খসড়া নিয়ে আমাদের এগোতে হচ্ছে। ও'রা হয়ত চেয়েছিলেন আমরা দায়িত্বহীন হব, কিন্তু আমি জানি সেই দায়িত্বহীনবোধ এ

পক্ষের নেই। রাজনীতি নিয়ে ও'রা অনেক বিরোধ বাধাবার কৌশল অবলম্বন করেছিলেন এটা আমরা জানি। আমরা জানি ২০ বছর এই কৌশলে চলবার তাঁরা চেষ্টা করেছেন। এর আগে যখন আমরা বিরোধীপক্ষে ছিলাম তখন আমাদের মধ্যে ভাঙন ধরাবাব কৌশল যেমন ছিল, আজকে নতুনভাবে নতুন চিন্তাধারায় নতুন দৃষ্টিভঙ্গী না নিয়ে সেই পুরানো কৌশলেই চলবার কথা ও'রা ভাবছেন। সস্তায় কমিউনিস্ট বিরোধী আওয়াজ তুলে ভাঙন ধরানো যাবে এই আশা ও'রা পোষণ করেছিলেন, কিন্তু জনতা ও'দের ঐ আশা আর স্বপ্নকে পূরণ হতে দেয় নি। কালক্রমে এই আশা যে মিলিয়ে যাবে এটা আমরা জানি। কারণ, আজকে বাংলাদেশেব জনসাধারণ নূতন ইতিহাস রচনা করবার জন্য দাঁড়িয়েছেন, আর তা করতে গিয়েই এই সভাকক্ষে ও'দের ওপাশে ঠেলে দিয়েছেন। কাজ সুরু করবার আগে আমরা দেখতে পাচ্ছি যে ও'দের কৃত কর্মের ফলে আমাদের অনেকদিন ভুগতে হবে। এই বাজেটে আমাদেব অর্থমন্ত্রী বলেছেন যে যেভাবে কাঠামো পেলে আমরা নূতন উদ্যোগে, নূতন উৎসাহ নিয়ে জনসাধারণের কাজগুলি সুহজভাবে করতে পারতাম সেভাবে কাঠামো না পাওয়ার জন্য আমাদের অনেক বাধা অতিক্রম করে চলার পথ ঠিক করে নিতে হচ্ছে। আমরা দেখেছি শেষ হয়ে যবার পূর্ব মুহূর্ত পর্যন্ত যা ক্ষতি ওরা করে গিয়েছেন, তাতে আমাদের ইচ্ছা থাকলেও এখনই কাজ করতে পারছি না। আমি একটা ছোট্ট উদাহরণ দিচ্ছি, যার মধ্য দিয়ে আমি আমার কথার সত্যতা প্রমাণ করবো। এর আগে বারম্বার এই বিধানসভাতে বলা হয়েছিল যে সরকারের নীতি নাকি বিদ্যুৎ জাতীয়করণ করা। সেই বিদ্যুৎ জাতীয়করণ নীতি প্রযুক্ত হবার একটা ক্ষেত্র ছিল। আমি যে এলাকা থেকে বিধানসভায় নির্বাচিত হয়েছি সেই এলাকায় এ বৎসরের শেষে বিদ্যুৎ জাতীয়করণ নীতি প্রয়োগ হবার একটা সুযোগ ছিল। কারণ, এর আগে আমাদের স্বর্গত মুখ্যমন্ত্রী ডাঃ রায় ওখানকার কোম্পানীকে যেটুকু সময়ের জন্য লাইসেন্স দিয়েছিলেন তাতে এই বছরের শেষে ঐ কোম্পানীকে আমরা রাষ্ট্রীয়করণ করবার ব্যবস্থা করতে পারতাম। কিন্তু যাবার আগে ও'দের নীতি, অর্থাৎ ব্যক্তিগত মালিকানা বাঁচিয়ে রাখা এবং ব্যক্তিগত মুনাফা বাড়ানোর ব্যবস্থা এর পথ রচনার কাজ ওরা করে গিয়েছেন, যার ফলে এই মন্ত্রীসভাকে বিদ্যুৎ জাতীয়করণের নীতি কার্যে প্রয়োগ করার জন্য অন্তত দেড় বৎসর অপেক্ষা করতে হবে। তাই বলছিলাম আমরা এগুবো নিশ্চয়ই। আজকে যেটুকু ব্যয়বরাদ্দ মঞ্জুর করছি আমি জানি সেটুকু সাধারণ কর্মচারীর মাহিনা প্রভৃতি বাদ দিয়ে যা থাকবে তা দুর্নীতির পংকে নিমজ্জিত হবে না, সেই অর্থ সাধারণ মানুষের মঙ্গলের জনাই ব্যয়িত হবে। এই বিশ্বাস আমার আছে এবং সেই বিশ্বাস নিয়েই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন করছি।

[4-35—4-45 p.m.]

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় স্পীকার মহোদয়, আজকে আমাদের সরকারের বাজেট নিয়ে আলোচনায় বিরোধী মাননীয় সদস্যদের আলোচনা এবং তাঁদের উষ্মাপ্রকাশ প্রমাণ করছে যে, আমাদের সরকার, যুক্ত ফ্রন্টের সরকার ঠিক লাইন ধরেছেন। তাঁরা যদিও বলছেন যে আমরা কোন নতুন দৃষ্টিভঙ্গী পাইনি বা কিছু নতুনত্ব দেখিনি। কিন্তু উষ্মা যা দেখতে পাচ্ছি তাতে নতুনত্ব যে একটু বুঝেছেন সেটা বলতে পারি। এই নতুনত্বটা হচ্ছে গত ১৯-২০ বছর ধরে কংগ্রেস যে কায়দায় শাসন চালিয়েছে এবারে যুক্ত ফ্রন্ট সরকার সেই কায়দায় চালাবে না এটুকু তাঁরা ভালভাবে বুঝেছেন। আর একটা জিনিস বুঝেছেন যে, এতদিন জনসাধারণকে বাদ দিয়ে আমলাতান্ত্রিক উপায়ে পুলিশের উপর নির্ভর করে তাঁরা যেসব কাজ চালিয়েছেন এবারে যুক্ত ফ্রন্টের সরকার অন্তত সেই জিনিস করবে না। জনসাধারণের সহযোগিতায় চলবে এটা তাঁরা বুঝেছেন। তাঁরা মনে করেছিলেন নির্বাচনের মধ্য দিয়ে, বিভেদের মধ্য দিয়ে তাঁরা আবার গদিতে ফিরে আসবেন এবং বিরোধ বজায় থাকলে মন্ত্রীসভা করতে পারবে না। আবার এখন ভাবছেন মন্ত্রীসভা চালাতে পারবে না। এইসব কথা এরা ভেবেছেন একটার পর একটা ক্যালকুলেশন সবই বানচাল হয়ে গেছে। অতুল্যবাবু, প্রফুল্লবাবুর ক্যালকুলেশন ছিল ২০০ সিট পাবেন, কিন্তু হয়ে গেল ১২৭টি। মনে করেছিলেন সরকারই বসবেন, হয়ে গেলেন বিরোধী পক্ষ। ভেবেছিলেন ইউনিটি করতে পারবেন না, হয়ে গেল যুক্ত ফ্রন্ট, হয়ে গেল সর্বসম্মতিক্রমে লিডার নির্বাচন। মনে করেছিলেন এরা চালাতে পারবে না, কিন্তু দেখছেন যে ভালভাবে চালিয়ে

যাচ্ছেন। কাজেই এরা এত হতাশ হয়ে পড়েছিলেন, এত উষ্মা যে বুঝেছিলেন এরা ভাল স্টার্ট দিয়েছে এবং ধীরে ধীরে এদের ১২৭টি শেষ পর্যন্ত ২৭এ পরিণত হবে এটা এরা বুঝতে পেরেছেন। এবং সেটা বুঝতে পেরেছেন বলে এরা খুব বিচলিত। এঁরা আরোও বুঝতে পেরেছেন আমাদের যুক্ত ফ্রন্টের সরকার অনেক বেশী সাবধান, অনেক বেশী সচেতনভাবে অনেক জঞ্জাল পরিষ্কার করে আমাদের এগুতে হবে। আমরা জানি দুর্নীতি এই সমাজের রন্ধ্রে রন্ধ্রে এরা প্রবেশ করিয়ে দিয়েছে। আমরা জানি প্রত্যেকটি ডিপার্টমেন্টে এরা দুর্নীতি ঢুকিয়ে দিয়েছে। আমরা জানি এরা নানা কায়দায় বাড়ি-গাড়ি প্রমোদ, ভ্রমণ-টমনের ইত্যাদি নানারকম করেছেন। অনেক জিনিস আমাদের বার করতে হবে, তদন্ত করতে হবে। আমরা জানি রিলিফের ব্যাপারে মেদিনীপুরে পৌনে দুই কোটি টাকা খরচ করেছেন এবং কিভাবে লুট ও চুরি হয়েছে এবং ইলেকশনের ব্যাপারে খরচ করা হয়েছে। আমাদের জেলাতেও দেখেছি এবং এগুলি তদন্ত হলে সমস্ত বড় বড় রাঘববোয়াল ধরা পড়বে এবং অনেকের শ্রীঘরবাস করতে হবে। তাও তাঁরা এখন থেকে বুঝতে আরম্ভ করেছে। কাজেই এইসমস্ত বিষয় নিয়ে আমাদের যুক্ত ফ্রন্টের সরকারের অনেক বেশী সচেতনভাবে চলতে হবে, অনেক বেশী দায়িত্ব নিয়ে চলতে হবে এবং অর্থমন্ত্রী তাঁর বক্তৃতায় যেটার উপর জোর দিয়েছেন সেটা মাননীয় স্পীকার মহাশয় আপনার মাধ্যমে সদস্যদের কাছে বলতে চাই যে, এইটুকু দেখুন, আমি এক্সিকিউশনের উপর জোর দেব ঐ বক্তৃতায় তার উষ্মা প্রকাশ নেই। টাকাগুলি যাতে ঠিকভাবে খরচ হয়, জনসাধারণের সহযোগিতায় খরচ হয়, চুরি দুর্নীতি না হয়, জনসাধারণের উপকার হয়। কারণ, আমরা জানি টাকাগুলি যদি ঠিকভাবে খরচ হয়, জনসাধারণের সহযোগিতায় খরচ হয় এবং কঠিন দৃষ্টিভঙ্গি নিয়ে যদি কাজ করতে পারি তাহলে দেশের অনেক মঙ্গল হতে পারবে, দুর্নীতি দূর করা যেতে পারবে। ফুডের ব্যাপারে আপনারা দু-একদিনের মধ্যেই আমাদের পলিসির কথা জানতে পারবেন এবং সেটা থেকে বুঝতে পারবেন যে গত বছর যে ফুড পলিসি ছিল তার থেকে এটা সম্পূর্ণ নতুন আকারের একটি ফুড পলিশি আসছে। আপনারা যে চোরাকারবারীদের বেশ সুখে স্বচ্ছন্দে থাকবার ব্যবস্থা করেছিলেন, আপনারা যে ধানচাল কলের মালিকদের শতকরা ৫০ পার্সেন্ট লেভি দেবার ব্যবস্থা করেছিলেন, নানারকম কারসাজী করেছিলেন এবং কাঁচকলা খেতে বলেছিলেন। সব হবে একটু ধীরস্থীর, ধৈর্য ধরে থাকুন, ১৯ বছর ধরে দেশকে জালিয়েছেন, এখন একটু দেশকে শান্ত হতে দিন, সুস্থভাবে কাজ করতে দিন। যেটা ভাল কাজ সেটা করতে একটু সহযোগিতা দিন, মুখে নয়, সত্যিকারের দেশের মঙ্গল করুন। শেষে একটি কথা বলি, অনেকে মাওবাদ বলতে আরম্ভ করেছেন, আমি আপনাদের বলি আপনারা একটু অতুল্যবাদ ভাল করে পড়ুন, গবেষণা করুন এবং অতুল্যবাদের ফলে কি যে কুপোকাৎ হলেন সেটা গবেষণা করুন, তাহলে আপনাদের উপকার হবে, জ্ঞানধ্যান হবে, দেশ বাঁচবে, এইটুকু আপনাদের বলতে পারি। আপনারা মাওবাদ চর্চা করুন আমরা ঐ বাদ নিয়ে এগিয়ে যেতে থাকি এটা আমরা চেষ্টা করি।

**Shri Sambhu Charan Ghosh:**

স্পীকার মহোদয়, সুরু থেকে ধৈর্য ধরে আমি বিরোধী পক্ষের বক্তব্য শুনলাম। আমি আশা করেছিলাম যে তাঁরা অন্ততঃ বিশেষ করে গণতন্ত্রে বিরোধী দলের ভূমিকা সম্পর্ক সচেতন হয়ে তাঁদের বক্তব্য রাখবার চেষ্টা করবেন। কিন্তু আমি হতাশ হয়েছি। তাঁদের বক্তব্যের মধ্য দিয়ে তাঁরা নির্বাচনী বক্তৃতারই পুনরাবৃত্তি করেছেন মাত্র। আজকের এই সভায় আমি ব্যক্তিগতভাবে আশা করেছিলাম বিরোধী দলের নেতা হিসাবে আমরা দেখতে পাব প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্ল চন্দ্র সেনকে। কিন্তু আমি নিরাশ হয়েছি। বাংলাদেশের জনগণ সেই মুখ্যমন্ত্রীর বৈপ্লবিক খাদ্যনীতির উপযুক্ত জবাব দিয়েছে। আজকে এই সভায় বার বার এই কথা বলার চেষ্টা করা হয়েছে যে শৈলবাবু যে বাজেট রচনা করেছেন, সেই বাজেটই নাকি আমরা এখানে উপস্থাপিত করেছি, অর্থাৎ শৈলবাবুর পদাঙ্ক অনুসরণ করবার চেষ্টা করেছি। যুক্ত ফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে বাজেট পেশ করা হয়েছে, পেশ করার সময় অর্থমন্ত্রী একথা ঘোষণা করেছেন যে আমরা অল্প সময়ের জন্য একটা বাজেট পেশ করছি এবং আমরা বর্তমান সীমাবদ্ধতার কথা স্মরণ করে কাজ সুরু করছি। যুক্ত ফ্রন্ট সরকারের অন্তর্ভুক্ত বামপন্থী দলগুলি গোড়ায় যেকথা ঘোষণা করেছিলেন, আজকে অন্ততঃ তাঁরা গর্ব অনুভব করছেন যে প্রথম পর্যায়ে তাঁরা সাফল্যলাভ

করেছেন। আমরা ঘোষণা করেছিলাম যে কংগ্রেস দীর্ঘ ২০ বছর ধরে শাসন কাঠামোয় বসে আছে একচেটিয়া ক্ষমতার অধিকারী হয়ে আছেন, আমরা সেই একচেটিয়া ক্ষমতার অবসান চাই। একটা বুর্জোয়া পরিবেশের মধ্যে যদি একটা রাজনৈতিক দল এক টানা ২০ বছর ক্ষমতায় অধিষ্ঠিত থাকে, তাহলে তাদের মধ্যে ফ্যাসীবাদী ঝোঁক হয়, তার মধ্যে দুর্নীতি আসে। সেজন্য আমরা নির্বাচনের সময় ঘোষণা করেছিলাম—আমাদের প্রথম রাজনৈতিক কর্তব্য হচ্ছে কংগ্রেসের মনোপলি পাওয়ারের অবসান চাই। আমরা গর্বিত যে আমরা সেই কর্তব্যে উত্তীর্ণ হয়েছি, আমরা কংগ্রেসের মনোপলি পাওয়ারকে ভাঙ্গতে পেরেছি। কংগ্রেসের রাজনৈতিক ক্ষমতাকে ভাঙ্গতে পেরেছি। এবং এর পরবর্তী যে কাজ সেই কাজ আমি অন্ততঃ জানি দুরূহ কাজ। একটা বুর্জোয়া অর্থনৈতিক কাঠামোর মধ্য দিয়ে সমাজবাদ প্রতিষ্ঠা করা যায় না। এই সম্পর্কে আমরা সচেতন। আমরা জানি যে আমাদের দেশের বামপন্থী দলগুলির উপর বিরাট দায়িত্ব রয়েছে। আজকে বুর্জোয়া মিশ্র অর্থনৈতিক কাঠামোর মধ্য দিয়ে পরীক্ষা নিরিক্ষায় ব্যস্ত আছি, আমরা দেখাতে চাই সীমাবদ্ধতার মধ্য দিয়ে সাধারণ মানুষের হিতকর কল্যাণ করতে পারি কিনা। মিশ্র অর্থনীতির পরিচয় দীর্ঘ ২০ বছর দেখেছি। শৈলবাবু অর্থ দপ্তরের মন্ত্রী ছিলেন, কিন্তু দেশকে সমাজতন্ত্রের দিকে এগিয়ে নিয়ে যাননি, দেশের বুকে মিশ্র অর্থনীতির কুফল-গুলি প্রতিষ্ঠা করেছেন মাত্র। এই মিশ্র অর্থনীতির ফলে আমরা দেখেছি দেশের অভ্যন্তরে এক শ্রেণীর মানুষের হাতে মিশ্র অর্থনীতির কবলে পড়ে আমরা দেখেছি শ্রমিক কর্মচারীরা শোষিত হয়েছে, এই মিশ্র অথনীতির কবলে শিক্ষক অধ্যাপকদের দাবীকে অস্বীকার করা হয়েছে। কাজে কাজেই আমরা এমন অর্থনৈতিক কাঠামো করবো যাতে ব্যক্তিগত কয়েকটি শ্রেণীর হাতে সম্পদ কিছুতেই সঞ্চিত না হতে পারে। মিশ্র অর্থনৈতিক কাঠামো দিয়ে আমরা শ্রমিক শ্রেণীকে শোষিত হতে দেব না, মিশ্র অর্থনৈতিক কাঠামোর মধ্য থেকে অন্ততঃ আমরা শিক্ষক এবং নিপীড়িত মানুষের দাবীকে অস্বীকার করব না, তাদের দাবী-দাওয়াকে গুলি বর্ষণ করে নস্যাৎ করব না। সেজন্য আমরা দেখেছি যুক্তফ্রন্ট সরকার এই ঘোষণা করেছে পুলিশের সাহায্যে গণতান্ত্রিক আন্দোলনকে দমন করার চেষ্টা করব না।

[4-45- 4-55 p.m.]

কিন্তু আমি জানি গণতান্ত্রিক আন্দোলনের কায়দা ওরা জানে না, সেই গণতান্ত্রিক আন্দোলন করতে ওরা অভ্যস্ত নয়। এই যুক্ত ফ্রন্ট সরকার অত্যন্ত সুস্পষ্টভাবে বলেছে যে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ। আমরা জানি বুর্জোয়া পরিবেশের মধ্য দিয়ে আমরা সমাজতন্ত্র কায়েম করতে পারব না। তবে এটাও জানি যে, এই পরিবেশের মধ্য দিয়ে, এই মিশ্র অর্থনীতির মধ্য দিয়েই আমরা ধীরে ধীরে এই কাঠামো ভাঙ্গাতে পাবব। আজকে আপনারা যদি কেরালার দিকে তাকান তাহলে দেখতে পাবেন কেরালায় কংগ্রেস কোথায় গিয়ে দাঁড়িয়েছে। কেরালায় কংগ্রেস ভাঙ্গতে ভাঙ্গতে ৯টি আসনে গিয়ে দাঁড়িয়েছে। এখানকার কংগ্রেসকেও আসন্ন নির্বাচনে ৯টি আসনে সীমাবদ্ধ রাখবার জন্য বাংলাদেশের মানুষ সচেষ্ট থাকবে। যে কংগ্রেস একচেটিয়াদের প্রতিভূ সেই কংগ্রেসকে আমরা নিশ্চিহ্ন করতে পারব, মিশ্র অর্থনীতি ভাঙ্গাতে পারব এবং ধীরে ধীরে সমাজতান্ত্রিক অর্থনীতি প্রতিষ্ঠা করতে পারব। স্যার, আমরা মূর্খের রাজ্যে বাস করি না, আমরা একথা ঘোষণা করি না বা যুক্ত ফ্রন্ট সরকার একথা ঘোষণা করে না যে ক্ষমতায় অধিষ্ঠিত হয়েই আমরা সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা করব। আমরা ঘোষণা করেছি মিশ্র অর্থনীতি ধীরে ধীরে ভেঙ্গে পুঁজিপতিদের দালাল ওই কংগ্রেসকে আমরা ধীরে ধীরে নিশ্চিহ্ন করব। আজকে যুক্ত ফ্রন্টের সরকারের তরফ থেকে যে কার্যসূচী ঘোষণা করা হয়েছে তার প্রতি আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় স্পীকার মহাশয়, আমরা জানি যুক্ত ফ্রন্ট সরকার আজকে নূতন একটা পরীক্ষা-নিরীক্ষায় রত রয়েছে। কিন্তু অপর পক্ষীয় দলের সদস্যেরা যারা দেশের মধ্যে একটা প্রতিক্রিয়াশীল শক্তি, যারা পুঁজিপতিদের দালাল হিসেবে দেশের অভ্যন্তরে কাজ করছে তারা একটা চক্রান্ত করছে। কিন্তু স্পীকার মহাশয়, আমরা জানি এই যুক্তফ্রন্ট সরকারের পেছনে বাংলাদেশের কোটি কোটি মানুষের আশীর্বাদ আছে। আমরা জানি ও'দের হাতে যে সমস্ত পৌরসভা আছে, জেলা পরিষদ আছে তার মধ্য দিয়ে যুক্ত ফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কাজে ও'রা প্রতিবন্ধকতা সৃষ্টি করবে। আমরা খবর পেয়েছি বিভিন্ন গ্রামাঞ্চলে, বিভিন্ন মহল্লায় ঐরকম চক্রান্ত সৃষ্টি করছে। আমি আপনার মাধ্যমে তাঁদের হুঁসিয়ার করে দিচ্ছি বাংলাদেশের মানুষ এই প্রতিবন্ধকতা ভেঙ্গে দেবে, এই [illegible] দুর্গ ভেঙ্গে দেবে যেমন করে আরামবাগে

তারা ভেঙেছে। আরামবাগে তিনি সাধের সৌধ রচনা করেছিলেন, কিন্তু সেখানকার নির্বাচনের ফলাফল কংগ্রেস পক্ষীর সদস্যদের চোখ খুলে দিয়েছে। স্যার, দুর্নীতি দেশের মানুষ সমর্থন করেনি। যুক্ত ফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে বাজেট পেশ করা হয়েছে তার মধ্যে ভবিষ্যতের আশার ইঙ্গিত দেওয়া হয়েছে, মানুষের কল্যাণ করবার ইঙ্গিত দেওয়া হয়েছে এবং সাধারণ মানুষের রাজ প্রতিষ্ঠা করবার ইঙ্গিত দেওয়া হয়েছে। আমরা সর্বশক্তি নিয়োগ করে সাধারণ মানুষের মূল দাবী প্রতিষ্ঠা করব, মৌলিক সমস্যাগুলির সমাধান করব একথা বলে যুক্ত ফ্রন্টের পক্ষ থেকে যে বাজেট পেশ করা হয়েছে তার প্রতি সমর্থন জ্ঞাপন করছি।

**Shri Amalesh Chandra Majumdar:**

মাননীয় স্পীকার মহোদয়, আমি একজন নূতন সদস্য। আমি আশা করেছিলাম যাঁদের নাম শুনেছি বক্তা বলে, নাম আছে পণ্ডিত বলে, তাঁরা একটা সুচিন্তিত ও সুভাষিত বাজেট ভাষণ দেবেন, আমরা শুনবো। প্রথমতঃ তাঁরা কোন বাজেট ভাষণ দিলেন না, তাঁরা রাজনৈতিক কতকগুলি কথা বললেন, যে কথা ঐ মাঠে ময়দানে তাঁরা গত তিন মাস ধরে বলে এসেছেন এবং আমরা তার মোকাবিলাও যথাসময়ে করেছি। আর বক্তৃতাবাজী নয়, আমি পরিষ্কারভাবে জানাচ্ছি ও'দের মনে যে অনেকরকম আশঙ্কা দেখা দিয়েছে, তার বহিঃপ্রকাশ ও'দের কথা বলার মধ্য দিয়ে প্রকাশ পাচ্ছে। তাই ও'রা বলছেন যুক্ত ফ্রন্ট সরকার হচ্ছে নক্সী কাঁথা, ধোপে টিকবে না। তাঁরা ভেবেই অস্থির—বারো ঘরের তের হাঁড়ি টিকবে কি করে! এর সাথে সাথে আমি তাঁদের একটি কথা ভাববার জন্য বলছি—আগাগোড়া আমরা বলেছি—বারো ঘরের তের হাঁড়ি—ইতিহাসের অমোঘ নির্দেশে এক হয়েছে। এই বারো দল দশ মিনিটের মধ্যে এক হাঁড়ি সৃষ্টি করে বর্তমান সরকার গঠন করলেন, অথচ কোন আভ্যন্তরীণ দ্বন্দ্ব প্রকাশিত হল না। ইনর ডিরেকসনের কথা বলছেন তাঁরা। ঐ একটি হাঁড়ি ভারতবর্ষের মানুষের কাছে প্রতিদিন কাগজ কলমে দেখা যাচ্ছে. একটা হাঁড়ি কেন্দ্রীয় কংগ্রেসী দলের তৈরী করবার জন্য নির্বাচনের ব্যাপার নিয়ে কত কি জিনিস চলছে। আবার রাজনীতির কথা তাঁরা বলছেন। ও'রা বলে দিয়েছেন বাজেট নিয়ে আলোচনা করবো না, তাই কোন কাট-মোশান দেইনি। আমাদের কথা হচ্ছে বাজেট তো দিয়ে দিয়েছেন, সাধারণ মানুষের পক্ষ থেকে তা সমর্থন করতে এখানে উঠেছেন। আর একটা জিনিস এ'দের চোখের সামনে কোনরকম পরিষ্কার ছবি নাই, ও'রা আলোচনা করতে পারছেন না। এ'রা কোন খাদ্যনীতি ঘোষণা করতে পারছেন না। পরিষ্কার বাজেট ভাষণে বলেছেন। আর একটি কথা মনে রাখা দরকার যে সংগঠনের বিভিন্ন দিক আছে। একটি হলো—বুদ্ধং শরণং গচ্ছামি। প্রথমে আসে ব্যক্তি, এখানেও তাই এবং মস্তিষ্ক পরে। গাঁয়ে যখন ছিলাম তখন দেখেছি তাঁদের লেভি নীতি হলো, বৈপ্লবিক খাদ্যনীতি হলো, একজনের নির্দেশে ও জিদে সব কিছু হলো। মাঠে-ময়দানে কর্মীরা বললেন এই ধরনের বৈপ্লবিক দৃষ্টিভঙ্গী, ঐ খাদ্যনীতি গ্রামের লোকের সর্বনাশ করে দিল। এই ধরনের নীতি তাঁরা করেছেন। সাধারণ মানুষের সঙ্গে তাদের কোন যোগাযোগ রাখেন নি। ২০ বছর ধরে কংগ্রেসের মত ও পথের সঙ্গে সঙ্গে আমরা সংগ্রাম করেছি। সাধারণ মানুষের সঙ্গে এই সরকারের যোগাযোগ আছে বলেই তাঁরা দু মিনিটে পাঁচ মিনিটে বা পাঁচ দিনে কোন সুষ্ঠু নীতি নির্ধারণ করতে পারছেন না। আমি পরিষ্কার তাদের জানিয়ে দিতে চাই যে আমরা বিভিন্ন দল যারা আছি ক্ষেত-খামারে মেহনতী মানুষের সাথে যাদের যোগাযোগ আছে তাঁরা আমরা মনে করি না কোন পণ্ডিত ব্যক্তি সেটা একা একা করতে পারেন। আমরা সমস্ত স্তরের মানুষের অভিজ্ঞতা নিয়ে একটা সুষ্ঠু খাদ্যনীতি আমাদের দলের মারফত দিচ্ছি এবং তা ঠিক হচ্ছে। একথা সত্য যে এতদিন ধরে যে ঐতিহ্য সৃষ্টি হয়নি—বিভিন্ন স্তরের মানুষের সঙ্গে আলোচনা করে কোন খাদ্যনীতি নির্ধারণ হয়নি, সেই আলোচনার জন্য আজকে আমাদের একটি নীতি নির্ধারণে একটু দেরী হচ্ছে।

আর একটা কথা বলবো এখানে দু-রকম আলোচনা হয়েছে—একটা হচ্ছে বিরোধী দলের চেষ্টা আমাদের মধ্যে ভাঙ্গন ধরান যায় কিনা? আর একটা আলোচনা হচ্ছে গত ২০ বছর ধরে যে সরকার অধিষ্ঠিত ছিলেন তাঁরা কি করেছেন সেটা আগাগোড়া নারায়ণবাবু বলেছেন। সেই বক্তার মধ্য দিয়ে আজকে তিনি দেশের মানুষের উন্নতির কথা বলেছেন। আমি সেই পরিপূর্ণ আলোচনার মধ্যে যেতে চাই না।

আর একটা কথা বলছি—আমি জালিকুল হুগলির কথা বলছি। সেটা একটা আলুপ্রধান স্থান। প্রতি কাঠায় সেখানে পাঁচ মণ ফলন হত। কিন্তু এই বছর ইলেকশনের আগে সেই আলুর ফলন দেড় মণ থেকে দু' মণের বেশি হয় নাই কাঠা প্রতি। আমি পরিষ্কার বলতে চাই—এটা হল সারের ব্যাপার, বীজের ব্যাপার। সার এবং বার্মা আলুর বীজের অভাব। সেই বীজ এবং সার কেলেঙ্কারির তদন্ত আমি দাবি করছি। সিদ্ধার্থবাবু যা বললেন, সেই সুপ্রীম কোর্টের ব্যাপার নয়। শুধু প্রাক্তন মুখ্যমন্ত্রী নয়, তাঁর চেলারা যাঁরা যেখানে আছেন, প্রতিটি দুর্নীতির বাসা যেখানে আছে, প্রতি গ্রামে, সেখানে তাদের সেই দুর্নীতির বাসা ভেঙ্গে দিতে হবে। এই দাবি আমি এই যুক্তফ্রন্ট সরকারের কাছে করছি।

[4.55—5.5 p.m.]

**Shri Dasarathi Tah:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এবারে দেখছি আমাদের পক্ষে উল্টা পুরাণ গাহনের পালা। এখানে এলে সকলেই সমান, কি সরকারপক্ষ, কি বিরোধীপক্ষ। বারবার বলে এসেছি, তবুও কারও জ্ঞান হল না। তাই দেখলাম, এবারে, এককালে যাঁরা রাজত্বে ছিলেন, অর্থাৎ কংগ্রেস দল, তাঁরা মনে করেছিলেন যে, এই সরকারী সিঁদুরে চিরকাল তাঁরা এওস্ত্রী থাকবেন; আজ হঠাৎ তাঁরা বিধবা হয়ে গেলেন। (হাস্যরোল) মনে করেছিলাম এঁদের ভয়ানক দুঃখ, এবং এ সম্বন্ধে খবরের কাগজেও দেখেছিলাম। আমরা লজ্জিত হয়েছিলাম, আমাদের আগেকার সেইসমস্ত কথা চিন্তা করে এবং মনে করেছিলাম যে, বোধহয় বাচালতাই করেছি বিরোধী দলে থেকে এবং এঁরা বোধহয় এবার আমাদের মিঠে মিঠে বুলি বলবেন এবং সে জায়গায় আমাদের যুক্তি দেবেন, কনস্ট্রাকটিভ সাজেশন কিছু দেবেন, এইটাই মনে করেছিলাম এবং কাগজেই এইরকম বিবৃতি দেখেছিলাম। কিন্তু এখানে এসেই দেখলাম ওঁরা সপ্তম সুরে পাড়িতে লাগিলেন গালি। সিদ্ধার্থবাবু যে এমন চড়া গলায় বলবেন বা এত উত্তেজিত হবেন তা ভাবতে পারি নি এবং তিনি এত আইনজ্ঞ হয়েও যেখানে স্পীকার দাঁড়ালে সদস্যদের চট করে বসে পড়তে হয় এবং স্পীকার বসলে তবে সদস্য উঠতে পারবেন এই সাধারণ নীতিটুকুও তিনি ভুলে গিয়েছেন। (হাস্য) রাজত্ব চলে গেলে এই রকম হয়। এতো যারা রাজা তাদেরও হবেই, সাধারণ চাষীরও হয়। স্যার চাষীর যদি গরু হারিয়ে যায়, তার মাথা ঠিক থাকে না। তার গরু খুঁজতে গিয়ে এমন অবস্থা হয়, সে যখন ঘরে ফিরে এসে গামছা খুলে হাওয়া করতে বসে এবং তার ছেলে যখন জিজ্ঞাসা করে যে, বাবা, গরু পেলি গা? তখন সে হতাশ হয়ে বলে, আর, ভাই কোথাও পেলাম না। (হাস্য) সে তার ছেলেকে ভাই বলে ফেলে। তখন তার স্ত্রী কোমর বেঁধে বলে, মিনসে তুই বললি কি? তোর ছেলেকে বললি ভাই? তখন সে বলে, মা, মাথার কি আর স্থির আছে গো! (হাস্যরোল)। তাই সে, যে একবার হেরেছেন, এতদিনের রাজত্ব চলে গিয়েছে, অতএব মস্তিষ্ক ঠিক করতে গেলে কিছুদিন বেশি সময় লাগবে। সেইজন্য আমাদের সরকারপক্ষ থেকেও যাঁরা চড়াং চড়াং কথা বললেন, আমি তাঁদেরও নিন্দা করছি যে এখন অন্ততঃপক্ষে আপনাদের একটু দয়ামায়া থাকা উচিত, এখন আপনাদের হাতে গভর্নমেন্ট এসেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সরকারপক্ষের কিছু লোকের যে মাথা ঠান্ডা থাকবে না, এ আমি আশা করি না। আমি ডাক্তার প্রতাপ চন্দ্রের বক্তৃতা শুনি নি, ওঁর গুণপণা শুনেছি, এবং আরও যেসব বিখ্যাত বক্তা রয়েছেন এই অ্যাসেম্বলিতে, তার মধ্যে এখনও অনেক বেশ ভাল ভাল লোক আছেন, কিন্তু তাঁরা বড্ড বেশি পচে গিয়েছেন তার ফলতো আমরা দেখতে পাচ্ছি। তা দেখলাম—আমার বন্ধুরা কি বৃদ্ধ, কি জোয়ান, সকলেই বলছেন ও বাজেট কি? ঐটা তো আমাদের শৈলদার বাজেট। এই কথাই কেবল তাঁরা বলতে চেয়েছেন যে, শৈলবাবু যে সন্তান প্রসব করেছেন, জ্যোতিবাবু তার মাতৃত্বের অধিকার চাইছেন। এইটাই তাঁদের বক্তৃতার বিষয়বস্তু হয়ে ফুটে উঠেছে। (হাস্যরোল) কিন্তু এ কি কথা? আপনাদের বক্তব্য এবং যুক্তি কি সীমাবদ্ধ নয়? "শৈলদার সেইটা ধরে তৈল মাখাই বসে"? (হাস্যরোল) এ আবার কোন্ দেশী, এটা তো বুঝতে পারলাম না। তবুও আমি বন্ধুদের বলি, রাগের মাথায় অনেক কথা বলা হয়। তাঁরা সকলেই একবাক্যে বলে দিয়েছেন যে, এ লোকগুলি মুখেতে কেবল তাঁদের ঐক্যের কথা বলেন, দেশেতে সকলের ঐক্য চাই, দেশকে বাঁচাতে হবে।

*আর বিরোধী দলগুলি যেমনি ঐক্যের মধ্যে এসেছে, অমনি তাঁদের বাক্য অন্য রকম দেখা পাচ্ছি, এবং উপাখ্যানে পরিণত হচ্ছে তাঁদের আচরণ। আমরা তাই বলে, ওঁরা কি বলছেন। ওঁরা বলছেন, আপনারা এতগুলি দল মিলে কি আবার রাজত্ব চালাতে পারবেন?*

তাঁদের আমরা খুব হীন চক্ষে দেখি, তারা বিরোধী হয়। পল্লীগ্রামে বলে—আরে, ও ছেলে বোকা, চাষার ছেলে কি আর লেখাপড়া করতে পারবে? তারা বললে ও লেখাপড়া শিখছে। তা শিখছে বটে, কিন্তু পাশ করতে পারবে না। কিন্তু সে পাশ যখন করল, বলে তার চাকরি হবে না। তার চাকরি যখন হল, বলে ও মায়না, পায় না তোরা কেউ বুঝিস না। তা আমাদের বিরোধীপক্ষ বন্ধুরা একেবারে এত অধৈর্য হলে চলবে কেন? ১৯ বছরের আস্তাবল সাফ করতে হবে আমাদের। সেই কাজ একদিনে বা দুদিনে করা সম্ভব নয়। এ করতে একটু সময় লাগবেই। সুতরাং বিরোধী পক্ষের এই ধরনের উক্তি করা মোটেই উচিত বা যুক্তিসংগত হয় নি। তা আজ এই অবস্থা দাঁড়িয়েছে। শুক্লাভাই যে কথা বলেছেন জনগণের চাপে পড়ে এই অবস্থা সৃষ্টি হয়েছে। তা হয়েছে বটে। কিন্তু জনগণের চাপে পড়েই তাঁদের গদি বা মন্ত্রিত্ব গিয়েছে। আমরা মনে করেছিলাম, কোথায় তাঁরা লজ্জিত হবেন, তা দেখছি না। তাঁরা কোমর বেঁধেই ঝগড়া করছেন। তাঁদের কনস্ট্রাকটিভ সাজেশন কিছুই নেই।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই কথাই বার বার বলে আসছি এবং এখনও বন্ধুদের বলি, ভুল ধারণা ভুলে যান, আমরা ১৪টি দল মিলে এক হয়েছি, ঠিক কথা। এ আমরা ক্রমে ক্রমে শতদলে পরিণত হয়ে পদ্মরূপে প্রস্ফুটিত হব বিধানসভায়। আজকে বাংলাদেশের চিত্র একদম পাল্টে গিয়েছে। অতএব এখানে এত শীঘ্র ভাঙ্গন তাঁরা যেন আশা না করেন। আমরা বলব শত্রুর মুখে ছাই দিয়ে আমরা পাঁচ বছর ভালভাবে এই দেশ শাসন করব, দেশের ভাল করব এবং বিরোধীরূপে তাঁরা কনস্ট্রাকটিভ সাজেশনস যা কিছু দেবার আমাদের দেবেন। তাঁরা আমাদের সহযোগী, আমরা সব সাধারণ সদস্য, আমাদের আড়াই শত টাকা বেতন, তাঁদেরও আড়াই শত টাকা বেতন, এখানে এলে, স্যার, সকলেই সমান। সেই হিসাবে বলি যে, ধৈর্য ধরে চলতে হবে। আজকে সমালোচনা করুন, অনুসন্ধান করুন, যে কার পাপে রাজ্য গেল। এই যে আমরা বিরোধী দল সরকারী দল হয়েছি তাহলে কি উল্টো কাজ করব? আমরা ডান হাতে ভাত খেলেই কি তাঁরা বাঁ হাতে ভাত খাবেন? এ আবার কোন্ দেশী যুক্তি? অতএব বাজেটে কিছু যা আছে সে একরকমে হবে এবং তার দৃষ্টিভঙ্গি কখন কি রকম হবে এটা চলতে চলতেই বোঝা যাবে। কি রকম নীতিতে আজকে দেশ চলবে সেটা চলতে চলতেই বোঝা যাবে। যাই হোক তবুও তাঁদের সান্ত্বনা যে, এটা আমাদের শৈলবাবুর বাজেট, সেইজন্য তাঁরা কাট মোশন দেন নি। তাঁদের যখন পদে পদে হার স্বীকার করতে হবে এবং যুক্ত সরকার যখন ভাল ভাল কাজ করবেন তখন আবার তাঁরা আর একটা যুক্তি দেখাবেন অজয়দা তো আমাদেরই ছিল, তাঁরই তো মন্ত্রিত্ব। আজ আমি দেখলাম, যত ঝাল সব জ্যোতিবাবুর উপর। যে লোকটার নাম করতে নেই, কারোর মুখ দিয়ে বেরুল না—আমার বঁধুয়া আন বাড়ি যায় পরের আঙ্গিনা দিয়া, আজকে অজয়বাবু তাঁদের কাছ থেকেই চলে এলেন। কি ছিলেন তিনি? না, কংগ্রেসের সভাপতি। আমি স্যার, আর একটা কথা বলছিলাম, হচ্ছে কি, এটা কি কংগ্রেসের মন্ত্রিমণ্ডলী, না মন্ত্রিমণ্ডলী হচ্ছে কংগ্রেস? স্যার, কুকুরেই লেজ নাড়ে, কিন্তু স্যার, এঁদের লেজ কুকুরে নেড়েছিল তাই এঁদের দুর্দশা। আজকে যদি অজয়বাবুর পরামর্শ মত কংগ্রেস মন্ত্রিমণ্ডলী চলত তাহলে আমাদের সুজলা-সুফলা মাছ দুধের দেশে কাঁচকলা আর আলুর পরিকল্পনা হত না। সেজন্য আজকে সেকথা ভাল করে চিন্তা করতে হবে। আজকে, স্যার, এমন খাদ্য-নীতি যেটা মাইলো খাদ্যনীতিতে পরিণত হয়েছে। আজকে তাই কি করে দেশকে গঠন করা যায়, বাংলাদেশকে কি করে সুজলা-সুফলা করা যায়, সেই প্রচেষ্টা এখন বিশেষভাবে দরকার। এই সেসনে তাঁদের বিশেষ করে এই সরকারকে অভিনন্দিত করা উচিত ছিল এবং শুভকামনা করা উচিত ছিল। কিন্তু তার জন্ম থেকেই যদি কামনা করা হয় যে, যমের বাড়ি যা যমের বাড়ি যা তাহলে এই মনোভাব অত্যন্ত মারাত্মক এবং জাতির পক্ষে এটা কল্যাণের কথা নয়। মহাত্মা গান্ধীর কথা নিয়ে যদি চলতে হয়, তাঁর নীতি যদি মানতে হয় তাহলে এই রকম ভাষা তাঁদের কাছ থেকে আমরা কখনও আশা করি নি। আমাদের ডাঃ চন্দ বলেছেন

যে যেখানে যাচ্ছি সেখানে ঐ কথাই শ্নুনছি ট্রামে-বাসে সব জায়গায়। আমার মনে হয় ডাঃ চন্দ্র ট্রামে-বাসে চড়েন টড়েন না, যদি চড়তেন তাহলে অন্য রকম ধারা হত। আমরা বিশেষ করে চড়ি, গায়ে আমার এক ধরণের ব্যথা আমি সম্প্রতি অস্নুখ থেকে উঠেছি আমি বাসে চড়ি আমি জানি পয়সা-কড়ি সামলে যদি ঠিকভাবে যাই তাহলে লোকে ধাক্কা দিয়ে গা টিপে দেবে। সেই হিসাবে বাস এবং ট্রামের লোক আমরা। চায়ের দোকানে যেখানে চার পয়সায় এক ভাঁড় চা সেখানে দেখি উল্টো রকম আবহাওয়া। তিনি যে কোথায় শ্নুনলেন এবং নির্বাচিত কোন্ কোন্ চায়ের দোকান আছে তা আমাদের জানালে আমরাও মাঝে মাঝে সেখানে আসতে পারি। কিন্তু এটা ঠিক বলা হয় নি এবং তিনি ভাল করে চিন্তা করে বলবেন। কোন্ পাপে রাজ্য গেল এখন ভাল করে সেটা চিন্তা করা উচিত। মশায়, রসগোল্লা পর্যন্ত যেতে বসেছিল, কি সাংঘাতিক ব্যাপার। আমাদের পরলোকগত ম্নুখ্যমন্ত্রী তিনি একটা বক্তৃতায় বলেছিলেন, তোমাদের ল্যাংচা শিল্প কোনদিন বন্ধ হয়ে যেতে পারে। মশায়, এই পাপে রাজ্য গেল। আমি চিরকাল রসগোল্লার ভক্ত, রসগোল্লার প্রতি আমার কবিতাও আছে—

আহারে দৈবের বশে
এ উদর যদি খসে,
সাধিতে জিহ্বার তৃপ্তি
নেই ক্ষোভ তাহে,
খাইতে এসেছি ভবে
খাইয়াই মরিতে হবে
তবে কারে করি ভয়
তোমারে ধরিয়া এবে।

...র সেই রসগোল্লাকে যারা একেবারে নির্বাসন দিচ্ছিল তাদের পাপে রাজ্য যাবে না? নিশ্চয়ই যাবে। আজ স্বর্ণশিল্পী, মেয়েরা তো একেবারে এমনভাবে গাল দিতেন যে, তার আর তুলনা নেই। তাঁদের এই কংগ্রেসী নীতিতে স্বর্ণ থাকতে পারবে না। আমরা কথায় ...য় বলি এটা একটা স্নুবর্ণ স্নুযোগ, সেই স্নুবর্ণ পর্যন্ত উঠে যাবার উপক্রম হয়েছে। ক্রমে ক্রমে সেই মল খসালে তোমরা, তবে লোক হাসাবার তো আর দরকার ছিল না। লেভির ব্যাপারে ...লেছি আমরা চাষী অঞ্চলে থাকি, সেই সব জায়গায় চাষ করি, আমার কাছ থেকে অল্প দরে ...ন নিয়ে গেল লেভি করে, আর তার জায়গায় তারা চাল কিনল তাদের কাছ থেকে চড়া দামে। ...তে এত অত্যধিক লাভ করল যে, তার সীমা নেই। আমরা যদিও তখন বিরোধী দলে ছিলাম ...খন সরকারের সর্বনাশ হোক, সরকারের আয় কমে যাক এটা আমরা চাই নি। দ্নুর্নীতির ...থা বাদ দিলে আমি বলব যে, গত সরকার অপদার্থ ছিল বলেই এইভাবে তাদের হাত থেকে ...জ্য চলে গেল। একথা আজ অধিকাংশ কংগ্রেসকর্মী স্বীকার করছে। আমি দেখেছি ...মাদের জেলায় সেচের স্নুবিধা আছে, জানি কিন্তু গভর্নমেণ্টের পক্ষ থেকে যেগ্নুলি আয় ...ও আদায় করা হয় নাই। দক্ষিণ ডি, ভি, সি-তে যে ক্যানেল আছে, আজকে নয় বছর পরে ...নোটিস এসেছে যে, তোমাদের ক্যানেল কর দেওয়া দরকার। নয় বছর সেখানে কর বাকি ...ড়ে রয়েছে। চাষের জন্য ডিপ টিউবওয়েলের কথা এক বন্ধ্নু তুলেছিলেন। সেখানে দেখলাম ...ব জায়গায়, এই গভর্নমেণ্টের সমস্ত বিভাগের সঙ্গে এত গলাগলি ভাব যেন সব মেথর-ম্নুদ্দো-...রাসের ব্যাপার। কি ব্যাপার, না মেথরের কর্তব্য জীবিত মান্নুষের মল পরিষ্কার করা, কিন্তু ...ত মান্নুষের নয়। আর ম্নুদ্দোফরাসের কর্তব্য হচ্ছে মরা মান্নুষকে সরিয়ে নিয়ে যাওয়া ...ন্তু মলসমেত নয়। কিন্তু কাপড়ে-চোপড়ে অসামাল হয়ে যিনি পরলোকগমন করেছেন তাঁকে ...থর ছোঁবে না, আবার ম্নুদ্দাফরাসেও ছোঁবে না, সেই জায়গায় বাম্নুন, কায়েত আর ম্নুসল-...নদের পরিষ্কার করতে হবে। আমরা ডিপ টিউবওয়েল দেখেছি—ডিপ টিউবওয়েল প্নুঁতল ...ষিবিভাগ আর সেই ডিপ টিউবওয়েল চলবে উন্নয়নবিভাগ ইলেকট্রিক কানেকশন দিলে। ...ষিবিভাগ ডিপ টিউবওয়েল তিন বছর প্নুঁতে ফেলে রেখে দিয়েছে, আমাদের বর্ধমানের ...ম-এল-এ শ্রীনারায়ণ চৌধ্নুরী পাঁজি-প্নুঁথি দেখে বড় বড় কথা বললেন যে, তাঁর ডাইরেক্টরীতে

*২৬ হাজার জলের কথা আছে, কিন্তু নিংড়ালে এক ফোঁটাও পড়ে না। তাই বলছি, সেই* জায়গায় তিন বছর ধরে ১৬০টি ডিপ টিউবওয়েল, এক একটার দাম ১ লক্ষ টাকা হলে এক কোটি ষাট লক্ষ টাকা বর্ধমানের মাটিতে পোঁতা অবস্থায় মাটি হয়ে যাচ্ছে। এই অপদার্থতা প্রতি স্তরে। তাই বলছি একটু সমঝে চলা উচিত। এই যে বাজেট, এটা অতি সহজ জিনিস, আমাদের কাজ করবার জন্য তো মামুলি বাজেটের দরকার হবে, কিন্তু পরে সেটা কি দৃষ্টি-ভঙ্গিতে খরচ হবে না হবে তার একটা সূচনা দেখা যাচ্ছে। ইতিমধ্যে মন্ত্রীরা তো মাইনে কমাতে শুরু করেছে। যিনি সিগারেট খেতেন তাঁকে বিড়ি ধরতে হবে। এবারে বোধ হয় ভটকা খেলে সাওতালি চোটা না ধরতে হয় সেটা আমি দেখছি। এই যে দৃষ্টিভঙ্গি এখন থেকে শুরু হচ্ছে, এতে দেখা যাচ্ছে দৃষ্টিভঙ্গি শীঘ্রই পাল্টাবে এইজন্য আমি তাঁদের সান্ত্বনা দিচ্ছি এবং সূচনাও শুভ দেখছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-5—5-15 p.m.]

**শ্রীজ্যোতি বসুঃ** মাননীয় স্পীকার মহাশয়, বিরোধী কংগ্রেস দল সম্বন্ধে আমার কোন মোহ থাকবার কথা নয়, সেজন্য ওঁদের যে অবাস্তব এবং অবান্তর বক্তব্য সেগুলি শুনে আমি খুব আশ্চর্য হই নি, তবুও ওঁদের একটা কথা শুনে, কাগজে যা দেখেছিলাম, সংবাদপত্রে যখন ওঁরা বিরোধী দলে পরিণত হলেন তখন আমি ভেবেছিলাম যে, হয়ত লজ্জায় বিধানসভায় অন্য কোন কারণে না হোক ওঁরা এখানে এসে আজকের দিনে এই বাজেট আলোচনা যখন হবে তখন এটা ভোট অন অ্যাকাউন্ট বাজেট জেনে একটু নম্র হয়ে, আত্মসমালোচনা করে কথা বলবেন। কিন্তু আমি দেখলাম তার বিন্দুমাত্র কোন লক্ষণ ওঁদের কারও মধ্যে নেই যতজন এখানে বক্তৃতা দিয়েছেন। এর থেকে আমি বুঝতে পারছি, আগেও আমরা ভেবেছিলাম যে, ওঁরা যা মুখে বলেন, সব সময় তার বিপরীত কাজ ওঁরা করেন। কাজেই ওঁরা আগে বলেছিলেন যে, আমরা গঠনমূলক কোন কাজ যদি হয়, জনকল্যাণের জন্য তাহলে সেগুলি আমরা সমর্থন করব, আমরা দেখব। কিন্তু দেখবার অবকাশ আর তাঁদের নেই। সেই কারণে বোধহয় আমি বুঝতে পারছি তাঁরা যেভাবে বিরোধীপক্ষের হয়ে কথা বলছেন যে, আগামী দিনে জন-কল্যাণের জন্য আমরা কাজ করব, তাতে দেখবেন যে, তাঁরা পদে পদে সেই কাজে বাধা দেবেন। এবং আমরা জানি সেই বাধা কি করে দূর করতে হয়। প্রথমে আমি বলব এখানে বক্তৃতা দিতে গিয়ে যে বিষয়টা আমরা আলোচনা করছি সেই বাজেট আলোচনার আগে আমি দেখছি শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় আলোচনার সময় প্রথমে উঠে দাঁড়িয়ে বললেন, আমি জানি না কেন বললেন, একটা তদন্ত হওয়া দরকার সুপ্রীম কোর্টের কোন জজকে দিয়ে। কিসের তদন্ত? ওঁদের বিরুদ্ধে নাকি সমস্ত জায়গায় জনগণ অভিযোগ করেছে, এই কথা বললেন। অন্তত এইটুকু যে সিদ্ধার্থবাবু বুঝেছেন সেজন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আজকে ওঁদের মানুষ কিভাবে ঘৃণা করছে, কিভাবে মানুষের মুখে মুখে শহরে ও গ্রামে ওঁদের দুর্নীতির কথা শোনা যাচ্ছে এইটুকু বোধ যে ওঁদের দু-একজনের আছে সেজন্য ওঁদের আমি ধন্যবাদ না দিয়ে পারি না। আমি একথা বলব, উনি কি একটা লিখে দিয়েছেন সেটা এখনও আমি দেখি নি, কিন্তু এত তাড়াহুড়া কেন? শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়কে আমি বলি যে, ১৯৫৮ সালের কথা একটু চিন্তা করুন। তিনি আজকে কি সেই আমাদের প্রধান উইটনেসের জায়গায় এসে দাঁড়াবেন? এই ভদ্রলোক সেদিন তাঁর বক্তৃতায় যা বলেছিলেন, সেই দীর্ঘ বক্তৃতার সবটা আমি পড়ে শোনাব না, দু-এক জায়গায় আমি পড়ে শোনাচ্ছি

"In any case you must have realised by now that as far as I am concerned, I am fundamentally and totally opposed to numerous aspects of our governmental policy as well as the stand taken by the Bengal Congress hierarchy on various matters vitally affecting the life of the community. Indeed, the gulf of our differences has become so wide that the prospect of ever bridging it has to be unhesitating by and unequivocally ruled out as an impossibility."

কিন্তু যেটা ছিল ইমপসিবিলিটি, তিনি বোধ করি নিজে দুর্নীতিগ্রস্ত হয়ে সেই ইম্পসি-বিলিটিকে পসিবিলিটিতে পরিণত করে ঐখানে গিয়ে বসেছেন। তারপর তিনি আরও বলেছেন

"*During the period of my membership of the Congress and of the administration I clearly saw that on the contrary we were helping in building up a* morraly corrupt and a physically weak nation—a nation helplessly looking forward to an uncertain and bleak future and silently bearing every possible hardship and distress that a miserable and drab life could inflict. The irrefutable conclusion to which I came was, that far from in any way helping Bengal and the Bengalees to prosper and advance the administration and the party were fast leading Bengal to destruction and the Bengalee to ruination."

"I come now, Sir, to the most diabolical policy that has been pursued by the Democratic Government in recent years."

তিনি বলেছেন আরেক জায়গায় খাদ্যনীতি সম্বন্ধে

"I refer to the food policy of the Hon'ble Food Minister. I do not think that after the Bengal famine any Minister-in-charge of the Food portfalio of the State has laid down such an irresponsible, such a dangerous and such a devastating policy."

এরকম অনেক পড়তে পারতাম, তার আর প্রয়োজন নাই। শুধু এই কথা বলতে চাই যে, উনি বক্তৃতা আজকে তিনি দাঁড়াবেন কিনা? এই কথাগুলি কোথায় গেল সেইসব মন্ত্রীরা এখানে বসে আছেন। আর যাঁরা এখানে আসতে পারেন নি, আমি আজকে বলতে চাই, তাঁরা আজকে পরাজিত। মাননীয় স্পীকার মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই শ্রীসিদ্ধার্থ রায়ের উপলব্ধির জন্য, যদি তিনি এখনও না বুঝে থাকেন যে, সাধারণভাবে বাংলাদেশের মানুষ যারা সুপ্রীম কোর্টের ঊর্ধ্বে বসে আছেন, সেই মানুষ যারা তাঁরা তাঁদের রায় দিয়ে দিয়েছেন ওঁদের সম্বন্ধে সম্পর্কে তাই ওঁরা পরাজিত, আজকে বিরোধী দলে পরিণত হয়েছেন। এই কথাটা যেন ওঁরা মনে রাখেন। তবুও আমি একটা কথা শ্রীপ্রতাপচন্দ্র চন্দ্রকে বলব যে, তবু আমরা ... ইন ডিটেলস জেনারেল রায়ে আমরা সন্তুষ্ট নই, ইন ডিটেলস আমরা ... খুঁজে বের করবার চেষ্টা করব। এই বিষয়ে আপনারা নিঃসন্দেহে থাকতে পারেন। কি পদ্ধতিতে করব সেটা আমাদের হাতে ছেড়ে দিন। আজ আমি শ্রীসিদ্ধার্থ রায় এবং ঐসব ...দের কাছ থেকে কোর্টের প্রতি দরদ, সুপ্রীম কোর্টের প্রতি দরদের কথা শুনতে চাই না। যখন আমাদের এবং আমাকে আড়াই বছর ধরে বিনা বিচারে আটক করে-লীডার অফ দি হাউস এবং আমাদের দলের কত লোককে বিনা বিচারে গ্রেপ্তার করে রেখেছিলেন তখন তো এইসব ...দের মুখে জজদের কথা শুনি নি, সুপ্রীম কোর্টের কথা শুনি নি, হাইকোর্টের কথা শুনি নি আইন-শৃঙ্খলার কথা শুনি নি। কিন্তু আমরা অতটা অবিচার করব না যারা বিরোধী দল তাদের প্রতি। আমরা আইনকে মানব, তবে ব্যবস্থা আমরা করব। একথা আমরা ঘোষণা করছি। বিনা বিচারে গ্রেপ্তার করে রাখব না—যা করা উচিত বলে অনেকে আমাদের বলছেন।

[5-5-25 p.m.]

এখানে বাজেট বক্তৃতায় ও'রা মাও সে তুংকে নিয়ে আলোচনা করেছেন। ..

**Shri Siddhartha Roy:**
আমার তিনটি প্রশ্নের জবাব দিন।

**Shri Jyoti Basu:**
জবাব কে দেবে, আপনি না আমি?

**Shri Siddhartha Roy:**
আপনি মাওকে ফলো করেন কিনা?]

**Shri Jyoti Basu:**
প্রথম কথা হচ্ছে ও'রা বলেছেন আমরা কেন এতগুলি দল ঐক্যবদ্ধ হয়েছি। এ'রা এতে শঙ্কিত। এটা এ'দের গায়ে লেগেছে তার জন্য মাও সে তুংএর কোটেশন দিয়েছেন, কত কথার অবতারণা করেছেন। কি করব, আমাদের কোন উপায় নেই। জনসাধারণ আমাদের উপর বিশ্বাস রেখে আজ্ঞা করেছেন সেই অনুসারে আমরা ঐক্যবদ্ধ হয়েছি। যখন খবর বেরল কংগ্রেস সংখ্যালঘুতে

পরিণত হয়েছে আমরা এতটুকু সময় নষ্ট করিনি, দেশের মানুষের আজ্ঞা শিরোধার্য করে ঐক্যবদ্ধ হয়েছি। ওঁরা যদি তাতে আতঙ্কিত হন আমাদের কিছু করবার নেই। *যতই উদ্ধৃতি দিন মাও সে-তুং-এর ততই আপনারা মরণের পথে গিয়েছেন। (নয়েজেস এ্যান্ড ডিস্টারবানসেস ফ্রম দি অপোজিশন বেঞ্চেস) জনতা তাদের দূরে নিক্ষেপ করেছে তাদের আর কোন উপায় নেই এটা* যেন মনে রাখেন। আমি এখানে আর একটি কথা না বলে পারছিনে এবং আশা করি ওঁরা সেটা চিন্তা করে দেখবেন। আমরা জনসাধারণকে শুধু নেতৃত্ব দিতে চাইনে, শেখাতে চাইনে, জনসাধারণের কাছ থেকে শেখবার চেষ্টা করি এবং সেজন্য এত দ্রুতগতিতে আমরা সরকার গঠন করতে পেরেছি। আমি এখন এখানে বাজেট সম্বন্ধে যা দু'চারটে কথা বলা হয়েছে সে সম্পর্কে কিছু বলব। আশ্চর্য হলাম—নতুন কেউ বলেন সে আলাদা কথা—কিন্তু এদের মধ্যে পুরনো দু'একজন আছেন। যেমন প্রতাপবাবু, তিনিও বলেছেন—আপনারা মাঠে ময়দানে বক্তৃতা না দিয়ে যদি একেবারে নতুন বাজেট তৈরী করে আনতেন আপনাদের দৃষ্টিভঙ্গী অনুসারে এবং সেটা নাকি করা যেত। উনি হয়ত অনেক বিম্বান মানুষ, আমাদের হিউমিলিটি বোধ আছে—আমরা দুই তারিখে শপথ গ্রহণ করেছি—আট তারিখে এ্যাসেম্বলি খুলল। দুই তারিখ থেকে আট তারিখের মধ্যে আমি জানি না কোথাও কোন জায়গায় কংগ্রেস সরকার এটা করেছেন কিনা। অন এ্যাকাউন্ট তৈরী হ'ত না যদি এমন হ'ত। ও'রা হয়ত করতে পারেন কারণ ও'রা গণতন্ত্রে বিশ্বাস করেন না। আমরা তখন ছিলাম ছ'জন। আমরা কি ছ'জন মন্ত্রী মিলে বাজেট ঠিকঠাক করে ফেলব—আমরা ওসব ডিকটেটেরশিপে বিশ্বাস করি না। সেজন্য দুই তারিখ থেকে আট তারিখের মধ্যে বাজেটের সমস্ত পর্যালোচনা করে নতুন দৃষ্টিভঙ্গীতে সেই সব ছাপিয়ে আপনাদের কাছে এনে দিতে হবে এটা সম্ভব হতে পারে না। কাজেই ওসব অবান্তর কথা কেন বললেন জানি না এবং এটাও বলেছি বাজেট বক্তৃতায় যে চার মাসের জন্য আমরা টাকা নিয়েছি—চার মাসের মধ্যে আমাদের তো করতেই হবে—তখন আপনারা সুযোগ পাবেন—আলোচনার করার সমালোচনার করার। এবং আমরা যে নূতন দৃষ্টিভঙ্গী নিয়েছি সেটা প্রতিফলিত করতে পেরেছি কিনা এটা নিশ্চয় আপনারা দেখবেন আমরা দেখবো এবং সবচেয়ে বড় কথা জনসাধারণ তাকিয়ে আছেন তা দেখবার জন্য এটা সব সময় আমাদের মনে থাকে এবং আছে। এখানে শ্রীপ্রতাপ চন্দ্র মহাশয় বললেন যে জ্যোতিবাবু বলেছেন আমরা কোন বেসিক চেঞ্জেস করতে পারবো না। আমি বলেছি—কারণ আমি আগেই বলেছি যে জনসাধারণের থেকে আমাদের লুকিয়ে রাখবার কিছু নেই। কংগ্রেস যেমন ১৯ বছর ধরে জনগণকে ভাঁওতা দিয়েছে বলেছে এক আর করেছে আর এক জিনিস—আমরা তো তা করতে পারবো না কারণ জনসাধারণের আমাদের উপর আস্থা আছে—আমাদেরও জনসাধারণের উপর বিশ্বাস আছে। সেইজন্য আমি বলি আমাদের যে সংবিধান সেটা নিশ্চয় জানা আছে প্রতাপবাবুর। আমাদের যে অবস্থা আমাদের সেণ্টার ষ্টেট রিলেসনশিপ সমস্তটা কিভাবে কেন্দ্রীভূত আছে—আমাদের টাকা যেগুলি উঠে তা কত কোথায় যায় না যায় কোন আইন আমরা রচনা করতে পারি না পারি এগুলি নিশ্চয় প্রতাপবাবুর জানা আছে—তাকে আর বুঝিয়ে বলতে হবে না—সেইজন্য একটা দুটো রাজ্যে যদি আমরা কেন্দ্রের ঐভাবে ক্ষমতা না পায় তাহলে আমূল পরিবর্তন এনে আমাদের দেশের মানুষের জীবনের যে ধরনের সমাজবাদের কথা আমরা বলি বা যে কোন লক্ষ্য আমাদের থাকুক সেদিকে যেতে পারবো সেকথা আমরা মনে করি না। সঙ্গে সঙ্গে আমরা যে ১৮ দফা দাবী নিয়েছি একতাবদ্ধ হয়ে এতুগুলি দল আমরা মিলিত হয়েছি একটা নীতির উপর ভিত্তি করে—কর্মসূচীর উপর ভিত্তি করে আমরা মনে করি যদি ঐ কাজগুলি আমরা করতে পারি তাহলে আমূল পরিবর্তন করে তাতে বেসিক চেঞ্জেস যদি নাও আসে তাহলেও আমরা যদি কিছু সংস্কার করতে পারি দিকে দিকে মানুষের জীবনে তাহলে একটা সাধারণ মানুষেরও আশীর্বাদ আমাদের উপর বর্ষিত হবে। এমন অবস্থা মানুষের হয়ে আছে ১৯ বছর ধরে—সাধারণ মানুষ এখন মনে করছে যে জগদ্দল পাথর আমাদের বুকের উপর ছিল তা থেকে তারা মুক্তির আশ্বাস পেয়েছে। গত ১৯ বছর ধরে কংগ্রেস সরকার মানুষের জন্য কোনই কাজ করেন নি। মানুষের বিরোধীতা করেছেন এবং একচেটিয়া পুঁজিবাদীদের সাহায্য করেছেন। এই কারণেই আমি বলি যে মস্তবড় কাজ আমাদের সামনে রয়েছে যদি আমরা এই ১৮ দফা দাবী এবং আরও কর্মসূচী যা রেখেছি তাকে আমরা কার্যে রূপায়িত করতে পারি তাহলে জনগণ আমাদের আশীর্বাদ করবে। স্পীকার মহাশয়, এখানে আমি একথা বলতে চাই যে প্রতাপবাবু হয়তো ভাল করে বোঝেন নি—কিন্তু শ্রী শুকলা বুঝেছেন। প্রতাপবাবু

বলেছেন যে আপনারা চিরস্থায়ী থাকবেন কিনা সে বিষয়ে সবাই নাকি আশঙ্কিত যে কবে না ভেঙে যায়—এতগুলি লোক আপনারা এক সঙ্গে আছেন—কিন্তু তার জবাব শ্রী শুকলা দিয়ে দিয়েছেন যে জনগণ অতন্দ্র প্রহরী—এইজন্যই তো আমরা চিরস্থায়ী হবো। এখানে বিরোধী পক্ষ থেকে বলা হয়েছে যে খাদ্য সম্বন্ধে কিছু বললেন না কেন—অর্থাৎ বাজেট বক্তৃতায় আমাদের খাদ্য সম্বন্ধে বলে দিতে হবে—আমরা ঐরকম ছেবলামো কোন কাজ করতে পারি না; আমাদের আলোচনা করতে হবে—আমরা জানি যে এক কঠিন সমস্যার মধ্যে আমাদের রেখে গেছে পুরানো সরকার। আমরা কিছু তথ্য যোগাড় করছি—আমরা আলোচনা করছি—আপনাদের সামনে এসেম্বলীর সামনে—আমরা নিশ্চয় সেই নীতি ঘোষণা করবো—তখন আপনারা তাই নিয়ে আলোচনা সমালোচনা করতে পারবেন। আমি একথা বলে দিতে চাই আমাদের বিরোধী পক্ষের যাঁরা বন্ধু আছেন তাঁদের যে জনগণ আজ খাদ্যের কথা জানতে চাচ্ছেন যে কি নীতি আমরা গ্রহণ করবো—তারা সমস্ত কিছু জানবেন এবং তার সাথে সাথে আগের যে সরকার ছিল তারা যে কতবড় অপরাধী সেকথাও তাঁরা জানবেন—সমস্ত জিনিসটাই তাঁরা জানবেন এ বিষয়ে নিঃসন্দেহ তাঁরা থাকতে পারেন।

[5-25—5-30 p.m.]

আমি সেইজন্য এই কথা বলবো অবশেষে যে আমরা এটা বিশ্বাস করি সমস্ত অংশের মানুষ শুধু আমাদের কথায় সন্তুষ্ট হবেন না—কারণ ১৯ বছর ধরে তো তাঁরা এই সমস্ত কথা শুনেছেন। কাজেই তাঁরা আমাদের কাজ দেখবেন, সে বিষয়ে বিরোধী পক্ষকে বক্তৃতা দিয়ে আমাদের কিছু বোঝাতে হবে না। এ জিনিস আমরা জানি—কারণ জনগণের সঙ্গে যে সম্পর্ক আমাদের আছে তাতে করে সেই প্রচেষ্টা আমরা করবো এবং জনগণের কল্যাণার্থে যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি সেইভাবেই আমরা চলবো—আর তার মধ্যে নূতন দৃষ্টিভঙ্গী যেটা হবে আগেকার ১৯ বছর ধরে আমরা দেখেছি যে পাপ রাজত্ব তৈরী হয়েছে তাতে মুষ্টিমেয় ধনিক গোষ্ঠী লাভবান হয়েছে। কাজেই জনগণের বিরোধিতা করে যে কার্যকলাপ চলেছে যে অর্থনীতি গঠিত হয়েছে আমরা মনে করি উল্টো দৃষ্টিভঙ্গী নিয়ে যদি আমরা চলতে পারি তাহলে বেশীরভাগ মানুষের কল্যাণ করা সেটাই হবে একটা মস্তবড় বৈপ্লবিক পরিবর্তন এবং সেই সমস্ত দৃষ্টিভঙ্গীকে যদি আমরা কার্যে পরিণত করতে পারি তাহলে মানুষকে আমরা নিশ্চয় সন্তুষ্ট করতে পারবো এবং তাঁদের আশীর্বাদ এবং সহযোগিতা পাবো। আমরা একথা জানি যে ১৯ বছরের পাপ রাজত্ব একদিনে আমরা খতম করতে পারবো না—সে শক্তি আমাদের নেই—কিন্তু এও আমরা জানি যে এই ১৯ বছরের পাপ রাজত্বের বিরুদ্ধে দাঁড়িয়ে জনগণের যে সমর্থন সহযোগিতা আমরা পেয়েছি তার উপর নির্ভর করে আমরা মনে করি যেরকম ষড়যন্ত্রই আমাদের বিরুদ্ধে হবে সেই ষড়যন্ত্রকে রোখবার তাকে খতম করবার মত শক্তি আমাদের সরকার রাখবে। আমি আজকে বিরোধী পক্ষের সদস্যদের বলবো যে এখনও সময় আছে—আপনারা তো অনেক অভিজ্ঞ, আপনারা তো ১৯ বছর রাজত্ব করলেন—এইরকম জিনিস শুধু পশ্চিম বাংলায় হয়নি ভারতবর্ষের দিকে দিকে আপনারা পরাজিত হলেন, কাজেই এখনও বোঝবার শিখবার সময় আছে—এখনও রাইটিং অন দি ওয়াল যদি না দেখে থাকেন তাহলে সেটা আর একবার দেখুন। কারণ আমরা এও জানি যে আপনারা যদি সাধারণ মানুষের কল্যাণে সহযোগিতা না করেন তাহলে আরও দ্রুতগতিতে আপনারা শেষ হবেন—আপনাদের কেউ রক্ষা করতে পারবেন না। সেইজন্য আমি একথা বলবো যে আমরা শুধু খালি বড় বড় কথা বলতে চাই না, হিউম্যানিটির সঙ্গে মানুষকে একথা বলেছি যে আমাদের যে কর্মসূচী সেই কর্মসূচীকে আমরা রূপায়িত করতে চাই। আপনাদের সাহায্য এবং সহযোগিতা নিয়ে এবং আগামী দিনে আমরা মনে করি যে সেই সহযোগিতা আমরা পাবো এবং সেইভাবে আজকে ১৯ বছরের পর মানুষ দেখবে যে কোন্ দিকে কংগ্রেস সরকার তাঁদের নিয়ে গিয়েছিল আর আমরা কোন্ পথে মানুষকে নিয়ে যাচ্ছি। সিদ্ধার্থবাবু যা বলেছিলেন যে একেবারে দুর্নীতিতে সব ভরে গেছে—উনি এ্যাডমিনিস্ট্রেসনের ভিতরে থেকে সব দেখেছেন, এইবার মানুষ দেখতে সুরু করবে সেই দুর্নীতির বাসাগুলি একে একে কি করে আমরা চূর্ণ-বিচূর্ণ করি। আমাদের পক্ষ থেকে দু-চার জন সদস্য এই বাজেটের উপর বলতে গিয়ে যে গঠনমূলক কথা বলেছেন এবং কিছু সুপারিশ করেছেন সেগুলি আমরা আলোচনা করে নিশ্চয় দেখবো এবং কতটা কি কার্যকরী করা যায়

আগামী দু-তিন মাসের মধ্যে সমস্ত কিছুই আপনারা টের পাবেন বুঝতে পারবেন। এই কথা বলে আমি আশা করি এই যে বাজেট এটা যাতে অনুমোদিত হয় সেই ব্যবস্থা আপনারা করে দেবেন।

The motion of Shri Jyoti Basu that a sum not exceeding Rs. 93,64,90,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the part of the year ending on the 31st day of March, 1968, namely:—

| Grant No. | Services and purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | **A Collection of Taxes, Duties and other Principal Revenues** | |
| 1. | 4 Taxes on Income other than Corporation Tax .. | 2,90,000 |
| 2 | 9 Land Revenue . . . | 1,71,73,000 |
| | **J Contribution and Miscellaneous Adjustments** – | |
| | 76 - Other Miscellaneous Compensations and Assignments . | 9,34,000 |
| | **AA Capital Account of Compensation on the abolition of Zamindary System outside the Revenue Account**— | |
| | 92 Payment of compensation to Land-holders, etc., on the abolition of the Zamindary System. | 1,16,67,000 |
| | Total Grant No 2 | 3,00,74,000 |
| 3. | 10-- State Excise Duties . . | 25,75,000 |
| 4. | 11 Taxes on Vehicles .. . | 4,65,000 |
| 5. | 12 Sales Tax .. .. .. .. . | 17,83 000 |
| 6. | 13– Other Taxes and Duties .. .. .. | 6,90 000 |
| 7. | 14 - Stamps . .. .. . . .. | 7,86,000 |
| 8. | 15 Registration Fees .. .. .. .. | 16,23,000 |
| | **B Debt Services** | |
| 9. | 16- Interest on Debt and other obligations .. .. .. | 20,00,000 |
| | **C - Administrative Services** | |
| 11. | 18—Parliament, State Union Territory Legislature .. .. | 20,69,000 |
| 12. | 19 - General Administration .. .. .. .. | 1,91,16,000 |
| 13. | 21 —Administration of Justice .. .. .. .. | 52,96,000 |
| 14. | 22—Jails .. .. .. .. .. .. | 63,29,000 |
| 15. | 23—Police .. .. .. .. .. .. | 5,87,59,000 |
| 16. | 26-- Miscellaneous Departments—Fire Services .. .. | 24,94,000 |
| 17. | 26—Miscellaneous Departments—Excluding Fire Services .. .. | 1,25,21,000 |

| Grant No. | Services and purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | **D—Social and Developmental Services** | |
| 18. | 27—Scientific Departments . .. .. .. | 26,000 |
| 19. | 28—Education .. .. .. | 13,43,80,000 |
| 20. | 29—Medical .. .. .. .. .. | 5,25,51,000 |
| 21 | 30—Public Health .. . .. . . | 2,90,99,000 |
| 22 | 31—Agriculture—Agriculture . . | 5,06,53,000 |
| | **DD—Capital Account of Social and Developmental Services outside the Revenue Account** | |
| | 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research. | 1,08,45,000 |
| | Total : Grant No. 22 | 6,14,98,000 |
| | **D—Social and Developmental Services** | |
| | 31—Agriculture—Fisheries . .. | 29,67,000 |
| | 33—Animal Husbandry | 65,91,000 |
| | **II—Miscellaneous Capital Account outside the Revenue Account** | |
| | 124—Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme. | 2,56,33,000 |
| | Total : Grant No. 24 | 3,22,27,000 |
| | **D—Social and Developmental Services** | |
| | 34—Co-operation .. .. . . | 37,02,000 |
| | **D—Social and Developmental Services** | |
| | 35—Industries—Industries .. .. .. .. | 1,19,35,000 |
| | **DD—Capital Account of Social and Developmental Services outside the Revenue Account** | |
| | 96—Capital Outlay on Industrial and Economic Development . | 56,66,000 |
| | Total : Grant No. 26 . | 1,76,01,000 |

| Grant No. | Services and purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | **D—Social and Developmental Services** | |
| 27. | 35—Industries—Cottage Industries .. .. .. | 71,76,000 |
| | **DD—Capital Account of Social and Developmental Services outside the Revenue Account—** | |
| | 96—Capital Outlay on Industrial and Economic Development—Cottage Industries. | 5,16,000 |
| | Total: Grant No. 27 .. | 76,92,000 |
| | **D—Social and Developmental Services** | |
| 28. | 35—Industries—Cinchona .. .. .. .. | 13,94,000 |
| | **D—Social and Developmental Services** | |
| 29. | 37—Community Development Projects, National Extension Service and Local Development Works. | 1,26,24,000 |
| | **FF—Capital Account of Public Works (including Roads) and Schemes of Miscellaneous Public Improvement outside the Revenue Account—** | |
| | 109—Capital Outlay on Other Works—Community Development Projects, National Extension Service and Local Development Works. | 8,68,000 |
| | **Loans and Advances by State/Union Territory Governments—** | |
| | Loans and Advances under Community Development Projects, National Extension Service and Local Development Works. | 21,33,000 |
| | Total: Grant No. 29 .. | 1,56,25,000 |
| | **D—Social and Developmental Services** | |
| 30. | 38—Labour and Employment .. .. .. .. | 1,47,00,000 |
| 31. | 39—Miscellaneous Social and Developmental Organisations—Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes. | 64,51,000 |
| 32. | 39—Miscellaneous Social and Developmental Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes. | 42,04,000 |

| Grant No. | Services and purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | **E—Multipurpose River Schemes, Irrigation and Electricity Schemes** | |
| 33. | 42—Multipurpose River Schemes .. .. .. .. | 2,31,80,000 |
| | 43—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial). | 25,79,000 |
| | 44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial). | 93,79,000 |
| | **EE—Capital Account of Multipurpose River Schemes, Irrigation and Electricity Schemes outside the Revenue Account—** | |
| | 98—Capital Outlay on Multipurpose River Schemes .. .. | 81,52,000 |
| | 99—Capital Outlay on Irrigation, Navigation Embankment and Drainage Works (Commercial). | 22,09,000 |
| | 100—Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial). | 10,67,000 |
| | Total : Grant No. 33 . | 4,65,66,000 |
| | **F—Public Works (including Roads) and Schemes of Miscellaneous Public Improvements—** | |
| 34 | 50—Public Works .. .. .. .. .. | 5,97,26,000 |
| 35. | 51A—Greater Calcutta Development Scheme .. .. . | 33,37,000 |
| | **FF—Capital Account of Public Works (including Roads) and Schemes of Miscellaneous Public Improvements outside the Revenue Account—** | |
| | 106A—Capital Outlay on Greater Calcutta Development Scheme . | 65,55,000 |
| | Total : Grant No. 35 | 98,92,000 |
| | **G—Transport and Communications (Other than Roads)** | |
| 36 | 53—Ports and Pilotage .. .. .. .. .. | 7,06,000 |
| 37. | 57—Road and Water Transport Schemes .. .. .. | 19,03,000 |
| | **GG—Capital Account of Transport and Communications (Other than Roads) Outside the Revenue Account—** | |
| | 114—Capital Outlay on Road and Water Transport Schemes .. | 7,80,000 |
| | **Total : Grant No. 37** .. | **26,83,000** |

| Grant No. | Services and purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | **I- Miscellaneous** | |
| 38. | 64--Famine Relief .. . .. .. .. | 1,80,82,000 |
| 39 | 65--Pensions and Other Retirement Benefits .. .. .. | 68,89,000 |
| | **II--Miscellaneous Capital Account outside the Revenue Account--** | |
| | 120--Payments of commuted value of pensions . .. | 1,83,000 |
| | Total . Grant No. 39 . | 70,72,000 |
| 40. | 67 Privy Purses and Allowances of Indian Rulers . .. | 50,000 |
| 41. | 68 Stationery and Printing . . . | 36,85,000 |
| 42. | 70 Forest . .. | 87,59,000 |
| 43. | 71 Miscellaneous Contribution .. | 83,23,000 |
| 44 | 71 Miscellaneous Other Miscellaneous Expenditure .. | 2,02,82,000 |
| | **FF Capital Account of Public Works (including Roads) and Schemes of Miscellaneous Public Improvements outside the Revenue Account--** | |
| | 109 Capital Outlay on Other Works . .. | 2,17,23,000 |
| | Total : Grant No 44 .. | 4,20,05,000 |
| | **I Miscellaneous** | |
| 45. | 71 Miscellaneous Irrecoverable Loans to displaced persons written off | 33,33,000 |
| | 71 Miscellaneous Expenditure on displaced persons .. .. | 1,16,24,000 |
| | **FF Capital Account of Public Works (including Roads) and Schemes of Miscellaneous Public Improvements outside the Revenue Account--** | |
| | 109--Capital Outlay on Other Works--Expenditure on displaced persons. | 25,00,000 |
| | **Loans and Advanced by State Union Territory Governments--** | |
| | Loans and Advances to displaced persons .. .. .. | 16,66,000 |
| | Total : Grant No. 45 .. | 1,91,23,000 |

| Grant No. | Services and purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs |
| | **K—Extraordinary Items** | |
| 46. | 78—Pre-partition Payments .. .. .. .. | 1,000 |
| 47. | 78A—Expenditure connected with the National Emergency .. | 1,63,81,000 |
| 48 | **EE—Capital Account of Multipurpose River Schemes, Irrigation and Electricity Schemes outside the Revenue Account** | |
| | 98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project. | 1,58,28,000 |
| | **FF—Capital Account of Public Works (including Roads) and Schemes of Miscellaneous Public Improvement outsides the Revenue Account** | |
| 49 | 103—Capital Outlay on Public Works . | 3,30,56,000 |
| | **II—Miscellaneous Capital Account outside the Revenue Account** | |
| 50 | 124—Capital Outlay on Schemes of Government Trading | 6,36,72[illegible] |
| | **Loans and Advances by State Union Territory Governments** | |
| 52 | Loans and Advances by State Union Territory Governments . | — |
| | Grand Total . | 93,61,91,000 |

was then put and agreed to

## Adjournment

The House was then adjourned at 5-29 p.m. till 1 p.m. on Tuesday, the 14th March, 1967, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 14th March, 1967, at 1 p.m.

## Present

Mr. Speaker (SHRI BEJOY KUMAR BANERJEE) in the Chair, 16 Ministers and 238 Members.

[1—1-10 p.m.]

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** I have received four notices of calling attention on the following subjects; viz., (1) Enquiry about assets of the ex-Ministers belonging to the Congress Party—by Shri Sambhu Charan Ghosh and Shri Apurba Lal Majumdar; (2) Allegation against some members of the Indian National Congress, West Bengal Branch—by Shri Md. Abdul Bari; (3) Raid by armed Pakistanis in South Berubari on the 9th March, 1967—by Shri Arun Kumar Moitra; and (4) Dacoity with arson and murder in village Uday, police-station Gangarampur in the district of West Dinajpur—by Shri Maharaja Bose.

I have selected the notice of Shri Md. Abdul Bari on the subject of raid by armed Pakistanis in South Berubari on the 9th March, 1967.

Honourable Minister-in-charge will please make a statement on the subject or give me a suitable date.

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Reply will be given on Friday next.

**Shri Maharaja Bose:**
মাননীয় স্পীকার মহাশয়, ইতিপূর্বে আমার নামে একটা কলিং এ্যাটেনশন আপনি পড়েছেন, সেটার দিনটা যদি অনুগ্রহপূর্বক জানিয়ে দেন তাহলে খুশী হবো। দ্বিতীয়তঃ সেটা arson, dacoity and murder by armed Pakistanis in collaboration with anti-social people of our district.

সেটাও জানিয়ে দিলে খুশী হবো। বিহার বর্ডারে রায়গঞ্জ মহকুমার ৭নং শিতলগা অঞ্চলে আমাদের সেখানকার কর্মীরা—বিশেষতঃ মুসলমান কর্মীরা স্মাগলিং বাধা দিতে গিয়েছিল এবং যে গরুর গাড়ীতে করে স্মাগলিং করছিল সেগুলি আটকেছিল। কিন্তু বড়ই পরিতাপের বিষয় গত ৬ই মার্চ তারিখে সেই সমস্ত যারা আটকাতে গিয়েছিল তাদের পুলিশ এবং স্মাগলাররা কমবাইন্ডভাবে তাদের উপর অত্যাচার করেছে। সেখানকার প্রায় ২৫ জন দুস্থ মহিলা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে দরখাস্ত করেছেন। তা ছাড়া আমাদের সেখানকার কংগ্রেসের সম্পাদক নিজে গিয়ে সেটা এনকোয়ারী করে পাঠিয়েছেন, আমার কাছেও তার একটা কপি পাঠিয়েছেন। আমি চাই মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় এবিষয়ে অবিলম্বে বিশেষভাবে তদন্ত করে যাতে করে এই সমস্ত লোকেরা শাস্তি পায় এবং ভবিষ্যতে যাতে না হয় তার ব্যবস্থা করবেন। কারণ এতে শুধু ধান বা চাল নয় গরু মোষও চলে যাচ্ছে, আর কৃষকরা অত্যন্ত হতাশায় জীবন যাপন করছে। এই কথা বলে আমি শেষ করছি।

**Mr. Speaker:** Honourable Minister-in-charge of Finance may now please introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1967.

## GOVERNMENT BILL

### The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1967.

**Shri Jyoti Basu:** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1967.

(Secretary read the title of the Bill)

**Shri Jyoti Basu:** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1967, be taken into consideration.

Sir, under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for purposes and in the manner provided in the Constitution.

During the present session, the Assembly voted a Consolidated Grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1967-68 under the provision of Article 206 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under Article 204 of the Constitution of India, read with Article 206 thereof, to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal the monies required to meet the expenditure charged on the Consolidated Fund and the grant made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 1967-68. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering destination of the grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State. The total amount proposed to be appropriated by this Bill for expenditure during a part of the financial year 1967-68 is 109 crores 2 lakhs and 43 thousand. The amount includes 15 crores 37 lakhs and 53 thousand on account of the charged expenditure. The details of the proposed Appropriation Bill will appear from the schedule to the Bill.

With these words, Sir, I commend my motion to the acceptance of the House.

**Shri Mrityunjoy Banerjee:** Mr. Speaker, Sir, Shri Jyoti Basu, our Finance Minister, while replying to yesterday's discussion charged us that we were going back from our offer of co-operation with the Government in all matters beneficial to the people. Sir, I assure you that we have no intention of going back. Our participation in the debate yesterday did not in any way mean that. Sir, co-operation does not mean blind acquiescence or silent inactivity. I am sure, all of our party members who spoke yesterday did not propose to snatch away the budget speech from our Finace Minister or we did not propose to indulge in any violent agitation like burning of trams, uprooting of lines or destruction of laboratories. But, Sir, we shall never spare any pains to voice our protest in the most legal, constitutional and peaceful manner if we find that there are taking place any mistake, any miscalculation, any misrepresentation and any manipulation by our friends opposite. But I take this opportunity to once more reiterate that we shall extend our most unstinted support and active co-operation to our friends opposite and to the Government at large whenever they will introduce any measure or undertake any activity which is intended meaningfully to bring happiness to the common man, to give more food, more cloths, more shelter, more education and more medical service.

Sir, Shri Jyoti Basu, our Finance Minister, also charged us that we have indulged in certain political slogans in our yesterday's debate. I am sorry to say, Sir, that the responsibility for that lies with Shri Basu himself.

Sir, we have noticed that he did not have any time to look into the budget prepared by the previous Finance Minister Shri Saila Kumar Mukherjee. He did not have either time or even the necessary interest to recast some of the statistical data which are provided in the Economic Review circulated with the budget.

[1-10—1-20 p.m.]

If one goes into them one is surprised to find that most of the statistics are back-dated giving information up to March, 1966, whether they relate to the price situation, index of agricultural production or that of industrial production. Unfortunately, instead of doing this very vital [illegible] the Finance Minister has himself indulged in a number of political [illegible]. The budget is a financial document. It is no doubt an economic document based on estimates about the future. Unfortunately economic [illegible] are being dominated by political considerations here as well as [illegible]. But I want to state that notions of political considerations [illegible] served to damage economic philosophies, economic thinking and [illegible] realities. I know that the recent political change brought about [illegible] general election has encouraged Shri Jyoti Basu and other friends [illegible] to indulge in such political shibboleths. If one looks into and [illegible] the results of the election in a calm atmosphere, then one will [illegible] that there has been more swing to the right than to the left. [illegible] quote a few figures, I will point out I am speaking of the [illegible] position of the country—that whereas Jana Sangha increased [illegible] from 116 in 1962 to 257 in 1967 and the Swatantra Party increased its seats from 160 in 1962 to 256 in 1967, our friend who belongs [illegible] party on the other side of which the leader is our Finance Minister, the Communist Party increased its seats from 153 in 1962 to [illegible] 33 in 1967 and that too split up into two wings, the right claiming [illegible] and the left 125. We do admit that the political change has also affected our State and the Government has changed every perceptibly. I do admit that there has been political flood in our State during the last General Election. The flood has been caused by the river "Ajoy" which [illegible] famous for its flooding capacity. It did flood during the British regime too. But if in course of the flood there has sprung into prominence one or two Jyotiskas or luminaries in the political horizon, we do not mistake it as the result of pre-determination because it is only a strange sequence and one would not be too "Prafulla", or overjoyous over this development and one would not incline to believe that this State will overflow with "Nandulal" or milk and honey. Unfortunately political upheavals or changes, however big and pitcturesque they may be, have hardly brought any happiness or economic relief to the common man. This is the lesson of history and this is the verdict of expert opinion. Even the so called 'isms' which are so much talked about have not brought the necessary increase in the standard of living or increase in the availability of consumer goods over so many decades in those countries where these 'isms' are scrupulously practised.

Therefore it is my submission, Sir, that our new Government including our Finance Minister will try to see things in their proper perspective and instead of being swayed by political slogans, which might have served their purposes in election, while taking up their responsibilities they will adopt certain economic forms, norms, ways and techniques which

have been approved to be accepted and effective in all civilised countries of the world. Sir, if one wears neck-tie on punjabi, it looks ludicrous but Sir, if one administers bitter pills in a plate of sweets, it is not merely ludicrous but it is positively injurious. I consider that introduction of a new political slogan into the budget statement is nothing better than the introduction of bitter pills into a thing which is otherwise very sweet. The result has been a bundle of inconsistencies which I am inclined to describe the budget proposed by our Finance Minister. Sir, to quote from his own budget statement, on page 3 near the middle, he says that the authors of planning in India have been building up only a capitalist society. Very good Sir. But a few lines before the end of page 2, he has written that capital formation and industrial expansion have not occurred to the extent necessary for creating adequate employment potential. I am sorry for this development and I am sure that Shri Basu will agree with me that it is the violent activities of his own party which have to a great extent hindered or rather retarded the formation of capital in this State. One or two friends on the other side yesterday—if I remember correctly, it was Shri Sambhu Charan Ghosh who—suggested that we have come to power to destroy mixed enterprise. Very good Sir. Let him do that but he will have to face the consequences which are given by the facts of history. Already all of us would realise that the growth of industries in this State has slowed down. There has already taken place a flight of industry from this State to other States. With the developments that have taken place during the last General Elections, it will not be wrong to apprehend that if our friends opposite persist in putting into effect, even in a partial way, the slogans that they have been preaching, it will only serve to reduce the rate of industrialisation in this State further which only mean more unemployment, less income, misery and all sorts of unhappiness for the common people, whose fate it is the duty of all of us to improve.

[1-20—1-30 p.m.]

Sir, I was referring to the inconsistencies in the budget. I have to point out one more inconsistency which is very vivid. Although it appears in the Economic Review which was prepared by the previous Finance Minister, we think that the present Finance Minister, while circulating the Economic Review, should have had at least the time or the care to suggest some change in this thing which is very, very ridiculous. I may refer to pages 10 and 11 of the Economic Review, 1966-67, circulated with the budget. In one place it is said that there has been sharp rise in wholesale prices in West Bengal compared to the country as a whole in 1965-66 over 1964-65. But to quote a few statistics, Sir, the wholesale price index moved from 140 to 159.2 for Calcutta, that is, an increase of 19.2. Against it, the wholesale price index for India moved from 152.7 to 165.1, that is, by 12.4. That is correct that it increased more in Calcutta. But on the same page it is stated also that so far as the cost of living index is concerned—you know, Sir, it is the cost of living index which is more important than the index of wholesale prices, it is the cost of living which affects the common people—that increased from 134.9 to 145.4, i.e., plus 10.5 in Calcutta, against 145.4 to 169.0, i.e., plus 23.6 for India. That means that this statement is inconsistent because whereas the general conclusion says that the increase in index number of wholesale prices and the cost of living is more in Calcutta, the figures of the cost of living say otherwise. I hope the Finance Minister will have some time to look into it later on. After all that he has said and done, Sir, I appreciate some of the words used by the Finance Minister in his budget statement. I for myself appreciate the very important fact that he has admitted that "the

country has infused new blood into the House" and I welcome these signs of freshness and vitality, and I myself belong to that group. He has also said that 'we, the members of the Legislature, are all partners in the same enterprise of securing a better and happier life for the people of this State. In this task I trust I shall have the willing co-operation of all sections of the new House'.

Before I sit down, Sir, I, once more on behalf of myself, on behalf of the party I represent and on behalf of the very large number of voters who have sent us here, assure you, Sir, and, through you, our Finance Minister and the new Government of all our co-operation in any measure that they will be undertaking to improve the lot of the common people. But, Sir, if instead of doing that seriously, they want to pursue certain political philosophies and want to realise them, then I am sure, neither we nor the common man will forgive them and what we will ultimately find is that we have given the people fad not food, licence and not liberty, proverty and not prosperity. Thank you, Sir,

**Shri W. H. Noney:** Sir, on a point of information arising out of the previous speaker's speech. Are we to understand that the previous Finance Minister in preparing his budget statement and the Economic Review deliberately sought to mislead this House? If Mr. Jyoti Basu can be expected to bring the Economic Review figures up to date, surely it is reasonable for us to expect that the pervious Finance Minister could have done so. Or, are we to understand that the Congress Party were so sure of defeat and not being able to form the new ministry that they prepared the Economic Review and the figures as a trap for the new ministry?

**Mr. Speaker:** Shri Basu will give you the reply.

**Dr. Narayan Chandra Roy:**

মিঃ স্পীকার, স্যার, আজকের বিরোধীপক্ষের প্রথম বক্তার ভাষণ এবং তাঁর সুর শুনে আমার ... হল এবং আমি আশা করি এটাই সত্যিকারের কংগ্রেসের সুর, এটাই আশা করতে ... প্রথম দিনের সুরটা মোটেই ভাল লাগে নাই। সেখানে মুখে বলা হলেও তাদের ... কথাবার্তার মধ্যে যে ফোঁসফোঁসানি ছিল, তাতে আনন্দ ছিল না; তার মধ্যে ... ছিল, তা ভাল লাগে নাই। আজকে এই বক্তৃতার মধ্যে কতকগুলি গঠনমূলক কথা ... সঙ্গে সত্যিকারের পাশাপাশি দাঁড়িয়ে কাজ করা যেতে পারে। একথা ঠিক ইকনমিক রিভিউ এবং পলিটিক্যাল তথ্য এর মধ্যে অনেকগুলি তথ্য মিলবে না। কেন দুটো মিলিয়ে ... হয়? এতদিন কেন মিলিয়ে বলা হয়েছে বা হয় নাই তা ইতিহাস পড়ে বিবেচনা করবে। ... এতদিন ধরে যে বাজেট আমরা পড়ে এসেছি যা শুনে এসেছি আমাদের এমনই অভ্যাস হয়ে গেছে—যাঁরা শাসন করে আসছেন এর মধ্য দিয়ে যে, তাঁরা পলিটিক্যাল ইডিওলজি প্রচার করে গেছেন তা তাঁরা বুঝতে পারেন নি। আমরা যখন বিরোধীপক্ষে ছিলাম তখন আমরা ... বিরোধীপক্ষের পাশাপাশি বাজেটের মধ্য দিয়ে বাজেটের ঢাকাকাড় বিতরণের মধ্য দিয়ে বিরাট এক রাজনৈতিক প্রোপাগান্ডা দেখতে পেতাম। এই ইলেকশনের আগের দিন পর্যন্ত তা আমরা দেখতে পেয়েছি।

আজকে যদি অন্যো মিনিস্ট্রিতে যাবার পর, বাজেট বক্তৃতা দেবার পর, অন্যরকম রং এসে ..., তাতে আশ্চর্য হবার কিছু নেই; সেটা আনন্দের বিষয়। প্রত্যেক দলই তাদের কাজের মধ্য দিয়ে তাদের রূপ প্রকাশ করবে। একটা ছোট্ট কথা, তা অপ্রাসঙ্গিক হলেও, আমি এখানে বলে নেব। এইমাত্র যা শুনলাম, এটা রাজনৈতিক না হলেও কিছু বলব। সাধারণ মানুষ যারা ওল্ড এজ পেনসম পেত, তা কি রাজনৈতিক কিছু? হ্যাঁ, রাজনৈতিক। আগের গভর্নমেন্টের কাছে এটা পূর্বে রাজনৈতিক ছিল না। ইলেকশনের এক সাল আগে পর্যন্ত তাঁরা ওল্ড এজ পেনসন পেয়েছেন। ইলেকশনে যাদের ছেলেরা তখনকার বিরোধীপক্ষের হয়ে কাজ করেছে, তাদের হঠাৎ কেন পেনশন বন্ধ হয়ে গেল? যতক্ষণ পর্যন্ত না ফাইন্যান্স মিনিস্ট্রি

সেটা ফেরৎ দিয়ে যান। এর মধ্যে রাজনীতির কিছু নেই। এর জন্য দরখাস্ত করা হয়েছে। যাঁরা দু' মাস তিন মাস ধরে ইলেকশনে কাজ করেছেন তাঁরা পান নি। যাঁদের ছেলেরা আগেকার বিরোধীপক্ষের হয়ে কাজ করেছেন, তাঁদের চাকরি গিয়েছে কিসের জন্য? ও'দের পক্ষের লোক যাঁরা তখন গদিতে বসেছিলেন, তাঁদের কাজের মধ্যে যথেষ্ট রাজনীতির গন্ধ ছিল। শুনেছি বাঘে, বাঘের গায়ের গন্ধ পায় না। বাঘ যারা শিকার করে, তারা বাঘের গায়ের গন্ধ পায়। সেইরকম ও'দের গায়েতেও গন্ধ ছিল। আজকে তাই গদি বদল হলেও, আজকে তাদের মধ্যে এই গন্ধ নিশ্চয়ই কিছু কিছু থাকবে। আমরা তাই এই নীতিটা রাখতে চেষ্টা করব। আমাদের সঙ্গে বা কংগ্রেসের সঙ্গে এ প্রশ্ন নয়। আজকে যে বিভিন্ন দল কংগ্রেসের বিরুদ্ধে লড়ে এখানে এসেছে, তাদের কর্তব্য হবে জনসাধারণের প্রতি লক্ষ্য রেখে কাজ করা। পূর্বে দেখেছি সাধারণ মানুষ সমস্ত ক্ষেত্রে, ঐ বিশেষ চাকরিই বলুন, চিকিৎসাই বলুন হাসপাতালে, সর্বক্ষেত্রে তারা যতদূর অবহেলিত হতে পারে, তাই হয়েছে। তারা কোনদিন ভাল ব্যবহার পায় নি। মানুষ মানুষের মত ব্যবহার পায় নি। রাস্তায় গেলে, যেমন একটা ইটকে সুট মেরে সরিয়ে দেওয়া হয়, ঠিক সেইভাবে এ'দের প্রতি ব্যবহার করা হয়। হাসপাতালে পেসেন্টকে রাস্তার আবর্জনার মত ফেলে রেখে চিকিৎসা করা হয়। অফিসে গেলে, দুটো টাকা হাতে না দিলে কর্মচারীরা দয়া দেখায় না। এ অবস্থা কেন? সূর্যের উপর থেকে লাল আলো, সবুজ আলো ইত্যাদি হয়। এর মধ্যে সত্যিকার একটা বিরাট কাজ আছে, স্বীকার করি। আগের বক্তা বলেছেন এটা একটা পিসমিল, এটাকে বদলাতে হবে। একটা মলিকিউলার ট্রান্সফরমেশন করতে হবে। এটা একটা মলিকিউলার ডিজেনারেশন হয়ে গিয়েছে, তা বদলাতে হবে। শুধু এটা এখানকারই প্রশ্ন নয়, ভারতবর্ষের এক কোণ থেকে আর এক কোণ পর্যন্ত, সমস্ত জায়গায় কংগ্রেসকে সাধারণ মানুষ, জনতা ফেলে দিয়েছে। এখানে রাইট জিতেছে, কি লেফট জিতেছে, বড় প্রশ্ন নয়। আজ কংগ্রেসকে সাধারণ মানুষ ঠেলে সরিয়ে দিয়েছে। কেন তারা কংগ্রেসকে চায় নি? কিসের জন্য কংগ্রেসের প্রতি জনতার এত আক্রোশ, এত অশ্রদ্ধা? অতীতের গান্ধীজীর কংগ্রেস, কেন সমস্ত মানুষের শ্রদ্ধা হারিয়ে এই পজিশনএ এল? কোথায় রাইট গেল বা কোথায় লেফট গেল সেটা বড় প্রশ্ন নয়। আজকে প্রশ্ন হচ্ছে, সেই হৃতমান সম্মানকে উদ্ধার করতে গেলে, মানুষকে মনুষ্যত্ব দান এই সরকারকে করে যেতে হবে। এর মধ্যে কয়েকটি কাজ আমাদের এই মন্ত্রিত্বের মধ্য দিয়ে সরকারকে করে যেতে হবে। তার মধ্যের কয়েকটি কাজ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ মন্ত্রিসভাকে জানিয়ে দিতে চাই। এখানে আমাদের বিধানসভার মধ্যে বিরোধীপক্ষ বা আমাদের দ্বারা, কেবল বড় বড় বিতর্কের কথা দিয়ে মানুষকে বোঝানো যাবে না। মানুষ কাল যখন হাসপাতালে যাবে, সেখানে গিয়ে নার্স, ডাক্তার বা কর্মচারীদের কাছ থেকে ভদ্র ব্যবহার তারা পেল কি পেল না, ঔষধের জন্য চার-পাঁচ দিন ধরে ঘোরাফেরা করতে হল, টি-বি রোগীর ভর্তির জন্য দরখাস্ত করে মাসের পর মাস বসে থাকতে হল, এইসবগুলি ভাল করে কষ্টিপাথরে বিচার করতে হবে। উপরতলার মানুষকে অনুসন্ধান করবে, কে বিচার করবে যে নিচের তলাটাও কাজ করছে ভয়ঙ্কর তীক্ষ্ণ দৃষ্টি দিয়ে। মানুষের সঙ্গে মানুষের অঙ্গে, গায়ে গায়ে যখন ঠেসাঠেসি হয়, তখন সে অনুভব করতে পারে তার গা গরম না ঠাণ্ডা। যেমন মা অনুভব করে শিশুর গা স্পর্শ করে যে, তার গা ঠাণ্ডা না গরম, তেমনি এই কাজের মধ্য দিয়েও অনুভব করা যায়। বড় বড় নীতি

[1-30—1-40 p.m.]

দিয়ে নয়। বড় বড় নীতির এই বিধানসভায় আলোচনা হবে, কাগজপত্রে লেখা হবে। মানুষ চাল কিনতে পায় কি পায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও ঠিক আমাদের মত বিরোধী সদস্য হয়ে ঘুরেছেন, ইলেকশনের মধ্যে কাজও করেছেন, প্রত্যেক এলাকাতে আপনি দেখেছেন যে, চালের অভাব আছে, [illegible] কথা ভুলে গিয়ে রেশনের দোকানে চুরি হত সেই চোরা রেশন কার্ডের নাম করে বিভিন্ন এলাকাতে গরিব মানুষ যারা সত্যিকারের খেটে খায়, ঐ ঠেলাওয়ালা, রিক্সাওয়ালা, তাদের এক এক জায়গায় চার-পাঁচ শত মানুষের রেশন কার্ড কেটে দিয়ে তাদের কন্ট্রোল প্রাইসের বদলে ব্ল্যাকমার্কেট থেকে বেশি দামে চাল কিনতে বাধ্য করা হয়েছে। কে করেছিল? না, আগেকার সরকার। আপনাকে দেখিয়ে দিতে হবে যে মানুষ বাস্তবে সত্যিকারে বেঁচে আছে, অলিতে গলিতে এই সব রিক্সাওয়ালা, ঠেলাওয়ালা যাদের

অত্যন্ত কম মাইনে, রোজকার তারা যে মাইনেমা পায় তাতেই তারা দু-টাকা আড়াই টাকা দামে চাল কিনে খায় তাদের এক্ষণি রেশন কার্ড পাইয়ে দিতে হবে। এটা একটা আশু কর্তব্য। আজকে বিধানসভার বিচার, আলোচনা দিয়ে তারা বিচার করবে না। যারা রেশন কার্ড পেত না, সাত আনা, আট আনা, দশ আনার চালটাকে দু টাকায় কিনে খেত, বস্তিতে বসে তারা ঠিক দামে পাচ্ছে কিনা, বস্তিতে যে সুযোগসুবিধা তারা এতদিন পেত না, সেগুলি পাচ্ছে কিনা, পাওয়ার কথা উঠেছে কিনা, পাওয়ার বন্দোবস্ত হচ্ছে কিনা এই দিয়ে তারা বিচার করবে। এই বিধানসভায় বসে আমরা অনেক আলোচনা করব, আলোচনা কখনও গরম হবে, কখনও নরম হবে, এইরকম হেলদি আলোচনা হওয়া দরকার, কিন্তু আমাদের দাবি থাকবে, আমাদের সকলের মুখে আলোচনা থাকবে যে, আমাদের সরকার কেমন করে এই সমস্ত জিনিসগুলি দিয়ে মানুষের হৃদয় জয় করতে পারে। আমাদের বক্তব্যের মধ্যে আমি পলিটিক্যাল কন্সিডারেশনের কথা পেলাম। আমার আগে কালকে শম্ভুবাবু যে কথা বলেছিলেন, যেটা ইলা মিত্র বলেছিলেন, আমাদের প্রত্যেকের কথার মধ্যে ধ্বনিত হয়েছে যে, এই সরকারকে কাজের মধ্যে দিয়ে জানিয়ে দিতে হবে, কাগজের বৈপ্লবিক নীতির কথা দিয়ে নয়। তাঁদের দৈনন্দিন কাজের মধ্যে দিয়ে জনসাধারণ যেন অনুভব করতে পারে যে, এই সরকার বুটের ডগা দিয়ে ছোঁয় না, আমাদের সত্যিকারের আদর করে, স্পর্শ করে, আমার জীবনের সুখদুঃখের কিছু না কিছু সে পায়। এ ভাবলে কারোর সাধ্য নেই এই সরকারকে হটাতে পারে, এমন কি আমেরিকা এলেও পারবে না। আর প্রশ্নটা আমার আগের বক্তা তুলেছেন সেটাও খুব বড় প্রশ্ন। এখানে জ্যোতিবাবুর প্রশ্নে একটুখানি বলতে গিয়ে তিনি স্পষ্ট করে বলেন নি। ক্যাপিটালিস্ট সোসাইটি গড়ে তোলার জন্য এবং তার মধ্যে ক্যাপিটাল ফরমেশনের জন্য এই দুটি কথা উঠেছিল। অনেকটা ক্যাপিটালিস্ট সোসাইটিতে মজদুর আন্দোলন হওয়ার জন্য ক্যাপিটাল ফরমেশনে বাধা হচ্ছে। মজদুর আন্দোলনের কথা পরে মানে দাঁড়ায় এই ক্যাপিটাল ফরমেশনে হাত দেওয়া। এমন কোন দেশ আছে, যে দেশের মধ্যে ক্যাপিটালিস্টদের অবাধ শোষণ করতে দেবে? আজকে যারা মানুষকে শুষে হাড়মাংস কালি করে দিয়েছে তাদের অবাধে ছেড়ে দেওয়ার পর তারা দয়া করে বসে রাজত্ব করবেন আর আমাদের হাড়মাংস শুষে খাবেন, আর আমাদের দেশ উত্তর উত্তর উন্নতিলাভ করছে বলে আমরা আত্মপ্রসাদ লাভ করব এটা কি কোন সরকারের বক্তব্য হতে পারে? আজকে যদি আমাদের সেটাই প্রশ্ন হয়, আজকে যদি দরিদ্র মানুষ শ্রমজীবী মানুষ সংগ্রামী মানুষ তাদের অন্নবস্ত্রের বন্দোবস্ত করে দেওয়ার জন্য সরকারকে তাদের নিজেদের ইউনিয়ন সংগঠন করার পথে সংগ্রাম করার পথে, তাদের নিজেদের জীবনে উন্নতি করার পথে কিছু না কিছু বন্দোবস্ত করে নেয় এবং তার ভয়ে যদি এখান থেকে পরের পর ইণ্ডাস্ট্রি চলে যেতে থাকে তাহলে সরকার নিশ্চয়ই বসে থাকতে পারে না তাদের নিশ্চয়ই কিছু ভাবতে হবে। সাধারণ মানুষকে অবাধ লুণ্ঠন, অবাধ শোষণ করে তাদের হাড়মাস চিবিয়ে খেয়ে দেবে একথা কোন সরকার কল্পনা করতে পারেন না। আমাদের এই সরকার যদি তা কল্পনা করে কিম্বা এই কল্পনা করত তাহলে গত যুগের সরকারের মত আমরা জানি বাংলাদেশের মানুষ এই সরকারকেও ছুঁড়ে ফেলে দেবে। আমার বক্তব্য খুব দীর্ঘ করার প্রয়োজন নেই, আমি এই বাজেট অ্যাপ্রোপ্রিয়েশনকে সমর্থন করছি। আমরা এই হেলদি ক্রিটিসিজম করে সরকারের যাতে সহযোগিতা করতে পারি, করে একটা নূতন দেশে একটা নূতন সংগঠন করে তুলতে পারি, এতে লাভ কারও নেই, এখানে মানুষ খেতে পায় না, না খেয়ে মানুষ সুখী হয় নি, এই কথা আজ সবার মুখেই প্রতিধ্বনিত হচ্ছে। এই যে আজকে এত বড় একটা সরকারকে উলটে ছুঁড়ে ফেলে দিয়েছে, এটা কি কেউ মনে করেছিল? সরকারপক্ষও কি মনে করেছিলেন আমাদের কেউ হটাতে পারবে? কিন্তু তাঁদের একেবারে তুলে ছুঁড়ে ফেলে দিয়েছে। আপনারা ৩০-৪০ জন এই হিসাব দেখাচ্ছেন কিন্তু আপনাদের তুলে মাটিতে আছড়ে দিয়েছে একথা তো সত্য। আজকে এই সত্যকে আপনাদের রিয়ালাইজ করতে হবে যে, কেন ফেলে দিয়েছে। আমরা যে ভুল করেছি তা নিশ্চয়ই এর পরে সংশোধন করব। আপনারা আর যাতে উঠতে না পারেন তার ব্যবস্থা করব। কিন্তু প্রশ্ন হচ্ছে আমাদের আজকে একথা ভাবতে হবে কি করে নূতন সুখী বাংলা করা যায়। লড়াইটা আসল উদ্দেশ্য নয়, এই লড়াই হচ্ছে কোন্ পথে দেশ গঠন করলে মানুষ সুখী হতে পারবে, কোন্ পথে দেশ গঠন করলে মানুষ নিজের সুখস্বাচ্ছন্দ্য বজায় রেখে সংসারে ছেলেপিলেদের মুখে অন্ন

দিতে পারবে, কোন্ পথে দেশ গঠন করলে নিজের জীবনে নিরাপত্তা, চাকরির নিরাপত্তা আনা যেতে পারবে। নিশ্চয়ই একথা শুধু আমাদের কথা নয়, একথা আপনাদেরও ভাবতে হবে। আজকে আমার বক্তব্য শেষ করার সময়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পুনরায় এই অ্যাপ্রো-প্রিয়েশন বিলকে সমর্থন করছি এবং আমাদের সহযোগী বিরোপক্ষের তরফ থেকে যে সহযোগিতার আহ্বান এবং আশ্বাস আমি পেলাম তাকে প্রতিধ্বনিত করে, অভিনন্দন দিয়ে আমার বক্তব্য শেষ করছি এবং আশা করছি এই কথাটা যেন সত্য হয় এবং আমরা পদে পদে যেন এই কথা প্রতিফলিত হতে দেখি যে, হ্যাঁ, সত্যই আপনারা পাশে দাঁড়িয়ে কাজ করছেন। ঝগড়া বলে শুধু ঝগড়া নয়, তাতে দেশ সুখী হতে পারে না এবং দেশ সুখী হবেও না। আমার বক্তব্য শেষ করার সময় সকলকে ধন্যবাদ দিয়ে এবং অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdus Sattar:**
শ্রদ্ধেয় স্পীকার মহাশয়, আজকে এই ব্যয় মঞ্জুরী বিলের আলোচনায় অংশগ্রহণ করে আমি সর্ব-প্রথমে অকংগ্রেসী সরকারকে অভিনন্দন জানাচ্ছি। কিছুক্ষণ আগে নারায়ণবাবু উপদেশমূলক কিছু কথা বলেছেন, তার সঙ্গে খোঁচাও কিছু দিয়েছেন। তিনি আমাদের এই কংগ্রেস পক্ষের মৃত্যুঞ্জয়বাবু আগে যে বক্তৃতা করেছেন তা যে অ্যাপ্রিসিয়েট করেছেন সেজন্য আমরা তাঁকে ধন্যবাদ দিচ্ছি। আজকে তাঁদের বক্তব্যের মধ্যে একটা জিনিস বারে বারে উঁকি মারে। [illegible] অর্থমন্ত্রীর বক্তৃতায় এবং বিভিন্ন বক্তার বক্তৃতায় দেখেছি যে বর্তমানে যাঁরা সরকারপক্ষ গঠন করেছেন তাঁরা কোরাপশনের কথাটা খুব জোর গলায় বলেছেন। কালকে নলীনাক্ষবাবু [illegible] সিদ্ধার্থ[illegible] বলেছেন, যখন তিনি বক্তৃতা রাখছিলেন [illegible] কিন্তু আমি [illegible] যদি অ্যা[illegible] মনে [illegible] সেটা ঐ নলীনাক্ষ[illegible] বেলাই বেশী অ্যাপ্লিকেবল হবে। আজকে এই [illegible] সং[illegible] ভোটা [illegible] করেছেন। আজকে জ্যোতিবাবু এবং [illegible] ওখানে যে বসেছেন তাতে এই কংগ্রেস এই ভোটের ব্যবস্থা না করলে ওখানে বসতে পারতেন না। [illegible] এই কংগ্রেস সরকার যে সংবিধান তৈরী করেছিলেন সেই সংবিধান অনুসারে [illegible] [illegible] কমিউনিস্ট পার্টি [illegible] একটা দল এর [illegible] ২০ [illegible] [illegible] সাধারণ [illegible] দিয়েছে সেটা ভুল কথা। [illegible] দলগত হিসাবে বিচার করুন, [illegible] এখনও [illegible] কোন [illegible] তা পায় নি। মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমি বলবো যে কংগ্রেস সর্বভারতীয় [illegible] [illegible] বলছেন যে জনসাধারণ আমাদের ছুঁড়ে ফেলে দিয়েছে। পার্সেন্টেজ অফ ভোট [illegible] আপনারা যেখানে ১২টি দল এক হয়েছেন সেখানে আপনাদের অবস্থা কি [illegible] দলের [illegible] এসেছেন, কোন দলের ৬ জন এসেছেন এবং বাম কমিউনিস্ট দলের মাত্র ৪৩ জন এসেছে। কারণ লোকে আপনাদের গ্রহণ করতে পারে নি, আপনাদের চায়নি। আর যিনি কংগ্রেসের আদর্শ বহন করছেন, মুখ্যমন্ত্রী শ্রীঅজয়বাবু, তাঁকে আপনারা সামনে রেখে সরকার গঠন করতে বাধ্য হয়েছেন; আপনারা নিজেরা পারেন নি। আজকে আমি বলবো যে তিনি কংগ্রেসের নীতি এবং আদর্শ বহন করছেন।

(তুমুল হট্টগোল)

আপনারা চিৎকার করতে পারেন, কিন্তু আমি বলবো যে আপনাদের সাহস হয় নি, দেশের লোকের সামনে দাঁড়াবার।

[1-40—1-50 p.m.]

অ্যাপ্রোপ্রিয়েশান বিলে পলিসি নিয়ে আলোচনা হয়, আজকে আমি দুর্নীতির কথাটাই বলব। আজকের খবরের কাগজে, স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে তাতে লেখা আছে কেস ড্রপড ইন প্রেসিডেন্সি কলেজ। আমি এখানে ইনসাফিসিয়েণ্ট লাইটের জন্য পড়তে পারছি না। স্যার, আপনার মনে আছে নিশ্চয়ই প্রেসিডেন্সি কলেজের যে মূল্যবান

ল্যাবরোটারী ছিল আমার মনে হয় এশিয়ার মধ্যে এইরকম ল্যাবরেটরি ছিল না, সেই ল্যাবরো-টরিটি কিছু মিসক্রিয়েন্ট নষ্ট করে দিয়েছে। এতে আমি বলব যারা সত্যিকারের ছাত্র তাদের এতে অনুমোদন ছিল না, যারা সত্যিকারের দুস্কৃতকারী তারা এই জিনিস নষ্ট করেছিল। স্যার, আজকে যারা দুর্নীতির বড় বড় কথা বলেন—আজকে এই যে ল্যাবরেটরি ধ্বংস করেছিল যারা তাদের বিরুদ্ধে এই সরকার আজকে কেস উইথড্র করে নিচ্ছেন। স্যার, বলতে পারেন যে আজকে এমন একটা মূল্যবান জিনিস যারা নষ্ট করে দিল তাদের বিরুদ্ধে যদি কেস উঠিয়ে লওয়া হয় তাহলে কি এটা দুর্নীতি নয়? এর চেয়ে বড় দুর্নীতি আর কি হতে পারে? আমি কোন ছাত্র পরিষদ কি ছাত্র ফেডারেশান কাউকে বলছি না। আজকে তদন্ত হচ্ছে, যাদের বিরুদ্ধে কেস আছে তারা যদি নির্দোশ প্রমানিত হয়, নিশ্চয়ই তারা ছাড়া পাবে—আজকে কোর্ট আছে, কাছারি আছে সেখানে বিচার হবে। যাদের বিরুদ্ধে কেস অছে, বিচারে তারা যদি নির্দোশ প্রমানিত হয় তাহলে তারা নিশ্চয়ই ছাড়া পাবে। কিন্তু তাদের বিরুদ্ধে আগেই কেন কেস উইথড্র করা হচ্ছে। যারা আজকে জাতীয় সম্পত্তি নষ্ট করেছে তাদের বিরুদ্ধে কেস উইথড্র করে সস্তায় বাহবা কেনার কি যুক্তি থাকতে পারে এই সরকারের তা আমি বুঝতে পারছি না। আজকে অর্থমন্ত্রী তাঁর বক্তৃতার মধ্যে অনেক বক্তব্য রেখেছেন এবং আজকে যে তিনি যে বাজেট এখানে পেশ করেছেন তিনি কি বুকে হাত দিয়ে বলতে পারেন যে এই বাজেট যদি শৈলবাবু বা কংগ্রেস পক্ষ থেকে পেশ করা হত, তাহলে তিনি সমর্থন করতেন। তিনি উইথ অল হিস ফোর্স বাধা দিতেন। তিনি কখনই সমর্থন করতেন না। অথচ সেই শৈলবাবুর বাজেট তিনি সমর্থন করলেন। তার কথায় এবং কাজে ঠিক নাই। আমি বলব এও স্যার, একরকম দুর্নীতি। কেন না যেটা তার অন্তর চায় না, সেটা আজ তিনি সমর্থন করছেন। যে বাজেট প্রিপেয়ার্ড বাই শৈলবাবু এবং কংগ্রেস সরকারের প্রিপেয়ার্ড বাজেট আজ তিনি সমর্থন করছেন। তারপরে স্যার, আমি আরও বলব যে কালকে ঐ পক্ষ থেকে সিকিউরিটি অর্ডিন্যান্স লে ডাউন করা হয়েছে। এর আগে স্যার, তারা সিকিউরিটি অ্যাক্ট সর্বপ্রকারে বাধা দিয়াছিলেন। কারণ সিকিউরিটি অ্যাক্ট ইজ এ রিপ্রেসিভ মেজার। তারা যখন সরকার গঠন করেন তখন বলেছিলেন জোর গলায় যে, সিকিউরিটি অ্যাক্টের কোন দরকার নাই এবং সিকিউরিটি অ্যাক্ট আমরা আনব না। কিন্তু আজকে কোন দুঃখে ঐ সিকিউরিটি অ্যাক্ট তারা নিজেরা গতকাল পেশ করলেন। তিনি যদি আজ নিজে অপোজিশানে থাকতেন তাহলে তিনি নিশ্চয়ই বাধা দিতেন। আজকে নিজে সরকার পক্ষ থেকে সেই সিকিউরিটি মেজার অ্যাক্ট লে ডাউন করেছেন। এর থেকে এটাই প্রমানিত হয় যে, তারা নিজেরা যেসব বড় বড় কথা বলেন এবং দুর্নীতির কথা বলেন সেটা তাদের মনের কথা নয়, এবং তারা মুখে একরকম কথা বলেন আর কাজে অন্য রকম করেন।

আজকে যে বাজেট তিনি প্লেস করেছেন সেই বাজেটের বিরোধীতা আমরা করি নি। কিন্তু তিনি বাজেট বক্তৃতায় কতকগুলি উক্তি করেছেন সেই উক্তিগুলি না করলেই পারতেন। সেই উক্তির মধ্যে রাজনৈতিক স্বভাবসুলভ মনোবৃত্তির পরিচয় পাওয়া যায়। সেই উক্তির প্রতিবাদ আমরা করছি। আমার মনে হয় তিনি অ্যাপ্রিহেন্ড করেছেন, আমরা তাকে সাহায্য করব না। আমার মনে হয় গঠনমূলক প্রত্যেক কাজে কংগ্রেস পক্ষ তাকে সহযোগিতা দেবে। পরিশেষে আমি নিবেদন করছি যে, বায় মঞ্জুরীর ব্যাপারে তাঁকে আমরা বাধা দিতে চাই নে, কিন্তু যে উক্তিগুলি তিনি রেখেছেন তা আজকে সকল প্রকার গঠনমূলক কাজে, জনকল্যাণমূলক কাজে বাধাস্বরূপ হবে।

**Shrimati Gita Mukherjee:**

মাননীয় স্পীকার মহোদয়, আপনার মারফত আমি বিরোধীপক্ষের যেসমস্ত বন্ধুরা এই সমালোচনা এখানে উপস্থিত করেছেন যে শৈলবাবুর যে বাজেট জ্যোতিবাবু তাই পেশ করেছেন তাদের সান্ত্বনা দেওয়ার জন্য একটা কথা আগে বলে নিই। তা হল এই যে—যে লোহা কারও হাতে অন্যের পায়ে শিকল পরানর কাজে ব্যবহৃত হয়, সেই লোহাই আবার অন্য কারও হাতে তরবারি হয়ে শৃঙ্খলিতকে শৃঙ্খলমুক্ত করতে পারে। ওদের বাজেট জ্যোতিবাবুর হাতে গিয়ে শিকলের বদলে যাতে তরবারি হতে পারে সরকার সর্বপ্রকারে সেই প্রচেষ্টা চালাবেন বলে আমি বিশ্বাস করি। সেই সঙ্গে বলতে পারি যে প্রতি বছর জমিদারী কমপেনসেসন দেবার যে টাকার অঙ্ক বাড়তে বাড়তে বেড়েই চলেছে—'৬৩—'৬৪ থেকে এবার পর্যন্ত ১৪০ ভাগ বেড়ে গিয়েছে—

এর ব্যবহার কি হত ওদের সরকারের আমলে আর আমাদের আমলে কি হতে পারে সেটা সকলে দেখবেন। আমি শুনেছি মাননীয় মহাশয় মহিষাদলের রাজা কংগ্রেসের ক্যান্ডিডেট হয়ে নির্বাচনে দাঁড়াতে উৎসুক্য, প্রকাশ করেন নি, তাকে কংগ্রেসের ক্যান্ডিডেট করার জন্য এককালীন বিরাট কমপেনসেশান—শুনা যায় সাত লক্ষ টাকা দেবার প্রতিশ্রুতি দেবার পর তিনি কংগ্রেসের ক্যান্ডিডেট হন। স্যার, এখন আমাদের হাতে যে অ্যালোকেশন আছে টাকার অংকে সেটা বেশি কি-না জানি না, তবে বলতে পারি সেটা যখন খরচ হবে তখন সেটা মহিষাদলের মহারাজা পাবেন না, দেশের দুঃস্থ মানুষ, মধ্যবিত্ত লোক যারা তারাই পাবেন। আমি দুঃখিত, বাজেট সংশোধন করার সুযোগ আমাদের হয় নি। আমরা দেখছি যে অ্যালোকেশন আমাদের অর্থমন্ত্রী বরাদ্দ করেছেন, তার কতকগুলিতে পুরান ট্রেন্ড টাকার অংকে আছে। কিন্তু আমি একথা বলতে পারি, বিশেষ করে ইতিপূর্বে যেসমস্ত আশ্বাসের কথা শুনেছি, আমাদের বিরোধীপক্ষ যারা তাদের মুখ থেকে যে তারা ট্রাম-বাস পুড়িয়ে আমাদের বিরোধীতা করবেন না, আমি সেখানে বলতে পারি পোড়ানোর দরকার হবে না, তেমনি গুলীর জন্য যে বিরাট খরচ পুলিশ খাতে কংগ্রেস সরকারের করতে হয়েছে আমাদের তা দরকার হবে না এবং সেইভাবে এই বাজেট রিভাইজড হবে। টাকার ইউটিলিজেসন-এর ধারা বদলে যাবে, শ্রেণী কম্পোজিশন পালটে যাবে, পরে সমস্ত চরিত্র বদলেও যাবে, এমন কি রি-অ্যালোকেসন-এ কত ফল হয় তাও দু-একটা বিষয় নিয়ে যেমন—ফিসারিজ, কো-অপারেশন, কটেজ ইন্ডাস্ট্রিজ দেখান যেতে পারে। এগুলি

[1-50—2 p.m.]

খুব দরকারী জিনিস। এবং যদি ১৯৬৩-৬৪ সাল থেকে এ পর্যন্ত তাহলে দেখা যাবে প্রত্যেকটিতে টাকার পার্সেন্টেজ অনেক বেড়েছে, ফিসারীতে ৩০০ ভাগ বেড়েছে, কো-অপারেশনের ১৭০, কটেজ ইন্ডাস্ট্রিতে ১৫০ ভাগ বেড়েছে। কিন্তু উদাহরণস্বরূপ দেখুন কটেজ ইন্ডাস্ট্রিতে টাকার অ্যালোকেশন বেড়েছে অথচ কারেন্ট প্রাইস যদি ধরেন এই টাকা বৎসরে বৎসরে বাড়া সত্ত্বেও কটেজ ইন্ডাস্ট্রির উৎপাদন এতটুকুও বৃদ্ধি পায়নি, পুরানো সরকারের আমলে। সঙ্গে সঙ্গে আমি বিশ্বাস করি আমাদের গভর্নমেন্ট কটেজ ইন্ডাস্ট্রির যেসমস্ত দুঃস্থ মানুষ তাদের ডেকে আলোচনা করে বলবেন কেন ভাই এটা বাড়ানো যায় নি—সরকারের বাইরের যে অসংখ্য এক্সপার্ট আছে, সমগ্র দেশব্যাপী যাঁরা পার্টির উর্ধে পার্টির বাইরে প্রগতিশীল মানুষ সেইসব এক্সপার্টদের ওপিনিয়ন নেবেন। টাকার অঙ্ক বাড়ানোর সঙ্গে সঙ্গে কটেজ ইন্ডাস্ট্রির প্রডাকসন বাড়ানোর জন্য আমাদের গভর্নমেন্ট কিছু করতে পারবেন একথা আমি সর্বোতভাবে বিশ্বাস করি। অনেক অঙ্ক আছে, প্রকৃত প্রয়োজনে কোনটাকে প্রায়রিটি দিতে হবে না হবে সেইসব আলোচনা করার মত সুযোগ হয় নি—অথচ তার অ্যালোকেশন করা হয়েছে। আমাদের গভর্নমেন্ট জনসাধারণের কো-অপারেশনে কাজ করতে চান। তাদের সহযোগিতায় যদি আমরা চলি নিশ্চয়ই অনেক পরিবর্তন আমরা করতে পারবো। ক্যালকাটা মেট্রোপলিটন বোর্ডের যে স্কীম সেই স্কীমে এমন অনেক জিনিস আছে যার প্রায়োরিটির পরিবর্তন করা সম্ভব যেমন দ্বিতীয় হাওড়া ব্রীজ করবার যে কথা হয়েছে ১৯ কোটি টাকা খরচ করে—গ্লোবাল টেন্ডার আহ্বান করে দেওয়া হবে, বিদেশীদের—এটাই হচ্ছে তার বড় কনসিডারেশন। আমি শুনেছি এ বিষয়ে অনেক মতবিরোধ আছে মেট্রোপলিটন বোর্ডেও। এক্সপার্টদেরও ওপিনিয়ন এই যে এখানে ছোট একটা ব্রীজ করা যেতে পারে যাতে ইন্ডাস্ট্রিয়াল এরিয়ায় দেশী ইন্ডাস্ট্রি নূতন নূতন কলকারখানা খোলার প্রেরণা পায় এবং এতে বিদেশী গ্লোবাল টেন্ডার দেবার কোন দরকার হয় না। আমাদের সরকার নিশ্চয়ই এই কথাটা বিবেচনা করে দেখবেন এবং দেখার মত যে প্রধান যুক্তি সেটা হচ্ছে কাদের তাঁরা প্রতিনিধি সাধারণ মানুষের যদি প্রতিনিধি হয়, তাহলে বিদেশীরা একটা গ্লোবাল টেন্ডার পাবে তার দিকে তাকিয়ে পলিসি নির্ধারণ করবার দরকার হবে না। কাজেই ওপক্ষের বন্ধুদের আমি বলতে চাই যে যুক্তফ্রন্ট সরকার নূতন চেতনার পরিচয় দেবেন এবং তার জন্য আমাদের দেশের মানুষ এই সরকারকে পাঠিয়েছে কংগ্রেসকে রিজেক্ট করে দিয়ে—যেহেতু এই চিন্তা তাদের মনে ছিল না। আমি একথা বলতে চাই, আমার বিরোধীপক্ষের জনৈক সদস্য আমার বলবার আগে যে কথা বলেছেন স্পীকার মহাশয় আমি আপনার মারফত তাঁর কাছে এবং তিনি যে বন্ধুদের হয়ে বলেছেন তাঁদের সকলের কাছে এই কথা উপস্থিত করবো—তিনি বলেছেন যে ইতিমধ্যে নাকি আমাদের রাজ্য থেকে ফ্লাইট অফ ক্যাপিটাল হচ্ছে, যারা ব্যবসায়ী এবং

শিল্পপতি, তাঁরা ইতিমধ্যেই নাকি তাদের মূলধন সরিয়ে নিয়ে যেতে চাচ্ছে। আমি জিজ্ঞাসা করি আমাদের গভর্নমেন্ট কি এমন কোন কথা বলেছেন যাতে করে তাদের ক্যাপিটাল সরিয়ে নিয়ে যাবার ইতিমধ্যে প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। তারা কি চায় যে তাদের অবাধ লুণ্ঠন করতে দিতে হবে। এই কথা যদি বলি গলবস্ত্র হয়ে যে আমরা আপনাদের ভৃত্য হয়ে থাকবো তবে কি ইন্ডাস্ট্রিয়ালিস্টরা থাকবেন? এই যদি সর্ত হয়, তাহলে সেই সর্ত আমাদের দেশের জনসাধারণ মানবে না—তাই আমি আপনার মারফত এই ইন্ডাস্ট্রিয়ালিস্টদের জানাতে চাই যে, আমরা তাদের উপর অন্যায় কোন অত্যাচার করতে চাই না। কিন্তু তাই বলে তাঁরা যদি অবাধ লুণ্ঠন করার সিদ্ধান্ত করেন তাহলে নিশ্চয় আমাদের সাধারণ মানুষের ও সরকারের একটা কর্তব্য আছে তাদের সেই কাজ করতে না দেওয়া। আমরা একথা জানি যে ইতিমধ্যে রাজনৈতিক উদ্দেশ্যে প্রণোদিত হয়ে এই ধরনের চেষ্টা চলছে। আমাদের সরকার যেদিন হোল তার দু-একদিনের মধ্যে খড়্গপুর থেকে খবর পেলাম যে বড় বড় ব্যবসায়ী যারা তারা তাদের সারা ভারতের গদিগুলিতে টেলিগ্রাম পাঠাচ্ছে যে যেসমস্ত অর্ডার তাঁরা বুক করেছিলেন খাদ্য এবং অন্যান্য ব্যাপারে—সেইসমস্ত অর্ডার যেন ক্যান্সেল করে দেওয়া হয়—তখন পর্যন্ত আমাদের গভর্নমেন্ট কোন কথা বলেন নি। এখনও পর্যন্ত কিছু বলেন নি—তাহলে এর পিছনে কিছু রাজনৈতিক উদ্দেশ্য আছে কি? যদি থেকে থাকে তাহলে সে বিষয়ে বিরোধী পক্ষের লোকেরা যেন বিশেষভাবে সচেতন হন—বিসৃঙ্খলা সৃষ্টি করার যদি তাঁদের ইচ্ছা থেকে থাকে তাহলে আমি বলবো সেই বিশৃঙ্খলা সৃষ্টি করার সুযোগ জনসাধারণ দেবে না এবং আমাদের সরকার যদি বলেন সৎভাবে চলতে চাইলে সকল সহযোগিতা দেবো, অন্যায় অসৎভাবে যদি চলতে চান তাহলে সহযোগিতা দেবো না, তাহলে জনসাধারণ তাঁদের হাতে নিজেদের ব্যবস্থা নেবেন--স্পীকার মহাশয়, আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**Shri Probhakar Pal:**

মাননীয় স্পীকার মহোদয়, আজকে সরকার পক্ষের মাননীয় শ্রীনারায়ণ রায় মহাশয় এবং দ্বিতীয় বক্তা মাননীয়া শ্রীমতী গীতা মুখার্জির বক্তৃতা শুনলাম। ডাঃ নারায়ণ রায় মহাশয় বহুদিনকার প্রবীণ বিধানসভার সদস্য, আমি তো পর পর তিনবার আসছি, তিনবারই তাঁকে দেখছি—মাননীয়া গীতা মুখার্জি মহাশয়া নবাগতা, তাঁর সম্পর্কে আমি কোন উক্তি করতে চাই না। তিনি তাঁর উক্তির মধ্যে বলেছেন যে কংগ্রেসকে জনসাধারণ রিজেক্ট করেছে এই নির্বাচনে। ডাঃ নারায়ণ রায় একজন প্রবীণ সদস্য হয়ে একটা অসত্য ভাষণ কি করে রাখলেন তা আমি বুঝতে পারলাম না। মাননীয় স্পীকার মহাশয়, এই নির্বাচনে আমাদের পশ্চিম বাংলার বিধানসভায় ২৮০টি আসন ছিল -তার মধ্যে আমরা ২৮০টি আসনে প্রতিদ্বন্দ্বিতা করে ১২৭টি আসনে জয়লাভ করেছি। আর ডাঃ নারায়ণ রায় মহাশয় যে দলের মনোনয়ন নিয়ে এই বিধানসভায় এসেছেন, সেই মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির কথা বলছি, তাঁরা ১৩৩টি আসনে প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন পেয়েছেন ৪৩টি আসন। শ্রীমতী গীতা মুখার্জি বললেন যে কংগ্রেসকে পশ্চিম বাংলার মানুষ রিজেক্ট করে দিয়েছে -তাঁর যে দল রাইট কমিউনিস্ট তাঁরা প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন ৫৮টি আসনে পেয়েছেন ১৬টি। মাননীয় স্পীকার মহাশয়, আমরা কতখানি রিজেকটেড হয়েছি কতখানি পশ্চিম বাংলার মানুষ আমাদের আচড়ে ছুড়ে দিয়েছে তার কয়েকটি কথা এখানে রাখবো। মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিম বাংলার মানুষ আমাদের সমর্থন জানিয়েছেন......

(সরকারী বেঞ্চ হইতে তুমুল হট্টগোল)

মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিম বাংলার মানুষ আমাদের এই কংগ্রেসকে ভোট দিয়েছেন ৪১·২০ শতাংশ আর ডাঃ নারায়ণ রায় মহাশয় যে দলের প্রতিনিধিত্ব করছেন তাঁরা পেয়েছেন মাত্র ১৮ শতাংশ ভোট আর শ্রীমতী গীতা মুখার্জি মহাশয়া যিনি বললেন আমাদের রিজেকট করে দিয়েছে তাঁর দল পেয়েছেন ৬ শতাংশ ভোট। মাননীয় স্পীকার মহাশয়, মাননীয়া শ্রীমতী গীতা মুখার্জি এবং মাননীয় ডাঃ নারায়ণ রায় রাইট কমিউনিস্ট পার্টি এবং লেফ্‌ট কমিউনিস্ট পার্টি তাঁদের শোচনীয় কেসের কথা আমি বলছি।

[2—2-10 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন সমস্ত ভারতবর্ষে বিধানসভায় যতগুলি আসন আছে তার মধ্যে ১,৯৬০টি আসনে কংগ্রেস জয়লাভ করে। কংগ্রেস ভোট পেয়েছে শতকরা ৪০·১০ ভাগ। আর ঐ নারানবাবু যে দলের লোক সেই কমিউনিস্ট পার্টি সমস্ত ভারতবর্ষে ৪৯৫টি আসনে প্রতিদ্বন্দ্বিতা করে আসন পেয়েছেন মাত্র ১২৭টি। রাইট কমিউনিস্টদের অবস্থা আরো শোচনীয়। তাঁরা সমস্ত ভারতবর্ষে ৬৬২টি আসনে প্রতিদ্বন্দ্বিতা করে পেয়েছেন মাত্র ১২১টি। মাননীয় স্পীকার মহাশয়, সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে বৈধ ভোট কংগ্রেস শতকরা ৪০-এর বেশী পেয়েছে সেখানে এই লেফ্‌ট আর রাইট কমিউনিস্ট পেয়েছে শতকরা ৪ ভাগ। সুতরাং যাঁরা শতকরা ৪টি ভোটের অধিকারী তাঁরা কি করে গণ-আন্দোলনের কথা বলেন বুঝতে পারি না। এ'রাই আবার বলেন কংগ্রেসকে পশ্চিম বাংলার মানুষ আছড়ে ফেলে দিয়েছে, রিজেকট করে দিয়েছে। কাজেই এ'দের কথায় গুরুত্ব আমি দিতে চাই না। ডাঃ নারায়ণ রায় মহাশয় বলছিলেন যে গতকালের ভাষণে ফোঁস-ফোঁসানি ছিল। স্যার, আপনার বোধ হয় স্মরণ আছে যে আমাদের দলের শ্রীসিদ্ধার্থ রায় মহাশয়, আজকে যিনি এই সভার উপদলনেতা এবং পশ্চিমবঙ্গ সরকারের উপমুখ্যমন্ত্রী তাঁর কাছে কয়েকটা প্রশ্ন রেখেছিলেন। তিনি বলেছিলেন চীন দেশ অ্যাগ্রেশর কিনা? তারপর প্রশ্ন ছিল কাশ্মীর সম্পর্কে কমিউনিস্ট পার্টির কি বলবার আছে আর লাদাক ও নেফা সম্পর্কে বর্তমান উপমুখ্যমন্ত্রীর কি বলবার আছে? অত্যন্ত বিনীত প্রশ্ন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এ প্রশ্ন কংগ্রেস পার্টির প্রশ্ন নয়, এই বিধানসভার বাহিরে যে কোটি কোটি দেশপ্রেমিক মানুষ আছে এ তাঁদের প্রশ্ন। স্যার, আপনি জানেন ১৯৬২ সালে যখন চীন আমাদের দেশ আক্রমণ করেছিল তখন আজকে যিনি উপমুখ্যমন্ত্রী তিনি কি আচরণ করে কি ভাষণ দিয়েছিলেন। তাঁর সেই আচরণ এবং ভাষণের কথা পশ্চিম বাংলার মানুষ ভুলে যান নি। আজকে পশ্চিম বাংলার মানুষ কংগ্রেসের বিরুদ্ধে ভোট দিতে পারে কিন্তু তাঁরা এটা চান নি যে জ্যোতি বসু মহাশয়- যাঁকে তাঁরা আসামীর কাঠগড়ায় সোপর্দ করেছিলেন, তিনি উপমুখ্যমন্ত্রী হবেন। আজকে যিনি মুখ্যমন্ত্রী শ্রীঅজয় মুখার্জী মহাশয়, তিনি যদি নির্বাচনের আগে এই কথা ঘোষণা করতেন যে মন্ত্রিসভায় আমরা জ্যোতি বসু মহাশয়কে উপমুখ্যমন্ত্রী এবং অর্থ দপ্তরের মন্ত্রী হিসাবে মনোনয়ন করবো তাহলে দেখতেন শ্রীনারায়ণ রায় মহাশয়ের ভাষায় বলতে গেলে পশ্চিম বাংলার মানুষ তাঁদের আঁস্তাকুঁড়ে ছুঁড়ে ফেলে দিত। আজকে যিনি মুখ্যমন্ত্রী শ্রীঅজয় মুখার্জী মহাশয়, স্যার, আপনি জানেন তিনি কংগ্রেসের নামে কংগ্রেসের আদর্শের নামে কংগ্রেসের কথা বলে জয়লাভ করেছেন। তিনি কমিউনিস্ট পার্টি ফরোয়ার্ড ব্লক বা অন্য কোন দলের কথা বলে জয়লাভ করেন নি। আজকে যদি সাধারণ নির্বাচন হয়—আমি মনে করি এই নির্বাচন আসন্ন, অজয়বাবুর যদি সাহস থাকে তাহলে জ্যোতিবাবুকে সামনে রেখে তিনি নির্বাচনে আসুন, আমরা দেখতে চাই পশ্চিম বাংলার কতজন মানুষ তাঁদের সমর্থন করেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন ও'রা বলছেন ঝেঁটিয়ে বিদেয় করেছে- আমি বিদায়ের কথা বলব না, আমি বলব কমিউনিস্ট পার্টির নেতাদের সামনে রেখে অজয়বাবু যদি এগিয়ে আসেন তাহলে পশ্চিম বাংলার মানুষ তাঁদের ঝাঁটা দিয়ে সম্বর্ধনা জানাবে।

জয়হিন্দ।

**Shri Clifford Hicks:** Mr. Speaker, Sir, I am amongst you as one of the new boys as it were in your school. I want to tell you that we are a small group who are extremely grateful for all the kindness and friendship that we have received. Yesterday, when for the first time we followed seriously the debates in the House, we were rather amused perhaps a little amazed at some of the things that we heard. You remember, Sir, there was a time when this legislature was the legislature of undivided Bengal, and here we heard speeches of men who made all the difference in our freedom struggle against the British. I was shocked and amazed to hear a Congressman of repute quoting in this House Winston Churchill, above all people, as a political guru. Winston Churchill's statement about a coalition Government must be placed in the perspective of his own history.

History will recall that the greatest chapter in the story of his own life is related to his leadership of his own country during the Second World War when he received the full benefit of a coalition Government. A Government in which all the home work was done by two members of the Labour Party, Clement Attlee and Ernest Bevin, which left Mr. Churchill free for the actual military conduct of the war. This was a coalition Government. During his life time, specially towards the end of his career, he was particularly friendly with Robert Menzies, the Prime Minister of Australia till very recently. Robert Menzies just before his retirement brought Australia to a very high standard of prosperity as a result of coalition Government. I don't think there is any record anywhere that coalition Governments are necessarily bad or necessarily weak. I believe that Mr. Churchill himself reserved some of his severest attacks for his own Government led by Neville Chamberlain, a single party Government and a Government consisting mainly of men from two public schools in England. Again, as I listened to the first speaker on behalf of the Opposition, I did not think I would have to come here and join my friends in the Government and make a recital of my political creed. I did not think we have to come here together to make any confession of political creeds. We have come together not with a common political creed, we have come with a common purpose. I believe the United Front is united about the desperate needs of West Bengal. We feel that West Bengal is sick and we have to try our level best to heal her. This, I believe, is a common purpose, not a common political creed but a common motive or common desire to serve the common purpose which unites, I believe, the Government.

Again, Sir, questions were asked about NEFA, about Ladakh and about Kashmir. We have taken over only the West Bengal State. We have not been called upon to take over the whole of India. NEFA and Kashmir are hardly our direct responsibility. We have not taken over either the control of the Indian Army.

[2-10—2-20 p.m.]

We do not pretend to aim at any such position or any such posture. Again, reference has been made to a fleeing of apprehension over here. I do not wish to be misunderstood. I represent a microscopic community. We are extremely grateful for what has been done for us. We all remember with gratitude the treatment given to us, Anglo-Indians in 1947, 1948 and 1949 by the leaders of the Congress. We remember with gratitude all that has been done for Anglo-Indian schools and Anglo-Indian education. But when a question is raised or a statement is made about apprehensive feelings in the country, I would like to share with you my own personal experience. Far grater than the feeling of apprehension is, I believe, the feeling of despondency which is so prevalent in India today, particularly among young people. We in the schools again and again have the problem of trying to persuade the boys not to leave India, not to leave the country. We try to persuade them to come back and again and again we are faced with the question to which it is very difficult to find an answer, "What future is there? Why should we stay?" Not only the members of my community, but the members of all communities have raised such questions. We have read again and again the appeal made to Indian students to come back, the appeal made to save India from a great brain drain. We have to ask ourselves the reason of this despondency. Why they feel that there is no future. I feel that a Party which has ruled India for the past 20 years must take some responsibility for the feeling of despondency amongst the youth of India. Thank you very much, Sir.

**Shri Mihir Upadhyay:**

মাননীয় স্পীকার মহোদয়, আমার স্বদলীয় এবং সম্মুখবর্তী সদস্যবৃন্দ, আমি প্রথমেই আপনাদে সামনে ভারতীয় জাতীয় কংগ্রেসকে অভিনন্দন জানাচ্ছি। নির্বাচনের ফলাফল ঘোষিত হবা অব্যবহিত পরেই আমাদের দল বিরোধী পক্ষের ভূমিকা গ্রহণ করেছে। আমি যুক্ত ফ্রন্টকে অভিনন্দন জানাই এজন্য যে তাঁরা অশেষ ক্ষিপ্রতার সংগে তাঁদের দলের নেতা ঠিক করে সরকা গঠন করেছেন। আমি আরও অভিনন্দন জানাতাম যদি যে বাজেট আমাদের সামনে উপস্থাপিত করেছেন সেই কংগ্রেস সরকারের তৈরী করা বাজেটের মধ্যে প্রয়োজনীয় সংযোজন বা পরিবর্ত করতেন। কাল সুদীর্ঘ বক্তৃতা ও আলোচনার মাধ্যমে যে সমস্ত কথাবার্তা হয়েছে তাতে সেই দলে যাঁরা বলেছেন এবং অর্থমন্ত্রী যে উত্তর দিয়েছেন তা থেকে এই প্রতীয়মান হয় জনসাধারণের প্রতি তাঁদের যে কর্তব্য আছে সেই কর্তব্যের আহ্বানে তাঁরা গড়ের মাঠে গিয়ে বক্তৃতা দেবার যথেষ্ট সময় পেয়েছেন। কিন্তু রাজ্যের বিরাট জনসাধারণের প্রতি তাঁদের যে বিরাট কর্তব্য আছে নির্বাচিত প্রতিনিধি হিসাবে শুধু নয়, মন্ত্রী হিসাবে এবং শাসক হিসাবে যে দায়িত্ব গ্রহণ করেছেন, সে দায়িত্ব কম পালন করেছেন। আমি চরম লজ্জাবোধ করছি যে দেশের লোকের যে বিরাট প্রয়োজন রয়েছে তাদের ক্ষুধা তৃষ্ণার যে বড় বড় সমস্যা রয়েছে, নির্বাচনের তিন মাস আগে থেকে তাঁদের তাঁরা যে উত্তপ্ত স্তোকবাক্য পরিবেশন করে এসেছেন সে সব ভুলে গিয়ে শাসন ক্ষমতা পাবার পর তাঁরা খেলার মাঠে, গড়ের মাঠে মনুমেন্টের তলায় গিয়ে শুধু দলের কথা পরিবেশন করতে গিয়েছে। আজকে দেশের মানুষের যে প্রয়োজন তা অনেক বেশী জরুরী, অনেক বেশী প্রয়োজনীয়। আমি অর্থমন্ত্রী এবং তাঁর দলের অন্যান্য সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই-- জনসাধারণের সেই সমস্ত সমস্যার সমাধানের জন্য, তাদের প্রতি কর্তব্য পালনের জন্য আমাদেরও দায়িত্ব আছে। আমরা শাসকগোষ্ঠীর অন্তর্ভুক্ত না হলেও, নির্বাচন কেন্দ্রে গিয়েছি, জনসাধারণের সংগে দেখা করেছি এবং স্তোকবাক্য নয় উত্তপ্ত বাক্য নয়, তাদের কাছ থেকে ফুলের মালা নয়, তাদের আশু যে সমস্ত প্রয়োজন আছে, সেই সমস্ত প্রয়োজনের কথা বিরোধী দলে এসেও চিন্তা করছি এবং ব্যক্তিগতভাবে সেই সমস্ত কাজে হাতও দিয়েছি। আমি মনে করি সরকার পক্ষ শুধু নয়; বিরোধী পক্ষের প্রত্যেকটি সদস্যের দায়িত্ব রয়েছে এবং সেই দায়িত্বশীল ভূমিকা গ্রহণ করতে আমরা শুরু করেছি।

আমি অর্থমন্ত্রীকে সুস্পষ্টভাবে জিজ্ঞাসা করছি দেশের বিশেষ করে এই খরাক্লিষ্ট বছরে পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাছে নানা রকম যে সমস্ত সমস্যা রয়েছে সেই সমস্ত সমস্যার সমাধানের জন্য এই যে চার মাসের বরাদ্দ চেয়েছেন সেখানে খাদ্য এবং পানীয় জলের ক্ষেত্রে অগ্রাধিকার বা প্রাওরিটি দেন নি কেন? আমি মন্ত্রিসভাকে জিজ্ঞাসা করছি দেশের জনসাধারণের দুঃখদুর্দশা দূর করবার জন্য কি ধরনের কাজ তাঁরা ইতিমধ্যে হাতে নিয়েছেন? আমি জনসাধারণের প্রতিনিধি হিসেবে সাধারণ মানুষের সংগে মিশি, গরুর গাড়ীতে ঘুরি, কোলকাতা শহরে ট্রামে বাসে ঘুরি, রেস্টুরেন্টে জনসাধারণের সংগে হাত মিলিয়ে কথা বলি। আমি আপনার কাছে বলতে পারি পশ্চিমবাংলার প্রতিটি মানুষ সরকারের দিকে তাকিয়ে আছে, তারা একটি দিনও অপেক্ষা করতে চায় না। তারা জানতে চায় তাদের ক্ষুধার অন্ন দেবার জন্য কতখানি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? তারা জানতে চায় দেশের চতুর্দিকে জলের এই যে অভাব, বিশেষ করে বর্ধমান জেলার গ্রামাঞ্চলে যে অবস্থা দেখেছি তার জন্য কি ব্যবস্থা করা হয়েছে? আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, পশ্চিমবাংলার রাজধানী কোলকাতা শহরে অপরাহ্ণ বেলায় মনুমেন্টের তলায় দাঁড়িয়ে থাকা মানুষের কাছে বক্তৃতা দেওয়া শুধু তাঁদের কাজ নয়, পশ্চিমবাংলার সাধারণ মানুষের দায়িত্ব পালন করা আশু প্রয়োজন এবং সে সম্বন্ধে তাঁদের আমি অবহিত করতে চাই। এটা অবশ্য ঠিক যে তাঁরা অভিনন্দন পাবার যোগ্য এবং তার কারণ হচ্ছে অত্যন্ত দ্রুতগতিতে তাঁরা সরকার গঠন করেছেন। আমার পূর্ববর্তী বক্তা বলেছেন যে, আপনাদের সামনে একটি মাত্র পথ হচ্ছে দেশ পরিচালনা করা। দেশকে আপনারা যদি সুন্দরভাবে পরিচালিত করতে পারেন তাহলে সর্বাগ্রে আপনাদের আমি অভিনন্দন জানাব। তবে আমি এখানকার সদস্য এবং পশ্চিমবাংলার সাধারণ মানুষকে সাবধান হতে, সচেতন হতে বলি এবং এই গণফ্রন্ট সরকার গঠিত হবার আগে এখানকার অবস্থাটা স্মরণ করিয়ে দিতে চাই। স্যার, এখানকার সাধারণ মানুষ হিসেবে, একজন ভোটার হিসেবে আমি

নির্বাচনের প্রাক্কালে আশা করেছিলাম দেশে যদি শক্তিশালী একটা বিরোধী দল গঠন করতে হয় তাহলে তাঁরা সাধারণ মানুষের আকাঙ্খা অনুসারে শক্তিশালী হবেন, তাঁরা একতাবদ্ধ হবেন এবং তাতে দেশ শক্তিশালী হবে। কংগ্রেসের বিরুদ্ধে যে সমস্ত বিষোদ্গার করছেন সেই সমস্ত বিষোদ্গারের বিরুদ্ধে বলিষ্ঠ হবেন। তাঁদের সেই বলিষ্ঠ হবার বিরাট ভূমিকা যেটা ২৫।৩০ বছর ধরে দেখছি তাতে দেখলাম লজ্জাকরভাবে তাঁদের অক্ষমতা প্রমাণিত হয়েছে নির্বাচনের অব্যবহিত পূর্বে। নির্বাচনের অব্যবহিত পূর্বে তাঁরা যখন সেই জিনিস দেখাতে পারেন নি তখন আজকে তাঁদের আশার, সান্তনার উপর পশ্চিমবাংলার আপামর জনসাধারণ নির্ভর করতে পারে না। এবারে আমি আমার পূর্ববর্তী বক্তাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই। কালকে উইনস্টন চার্চিল সম্বন্ধে যে সমস্ত কথা বলা হয়েছে, কোয়ালিসন সরকারের স্বপক্ষে, কোয়ালিসন সরকারের অসম্ভবতা সম্পর্কে যে কোটেসন করা হয়েছে তাতে আমার বক্তব্য হচ্ছে ক্যামব্রিজ ইউনিভার্সিটির স্বনামধন্য পলিটিক্যাল থিওরিস্ট আইভর জেনিংস উইনস্টন চার্চিল সম্বন্ধে সেই ধরনের কোটেসন করেন নি।

[2-20—2-30 p.m.]

আমি আবার পশ্চিমবাংলার জনসাধারণের পক্ষ থেকে এখানকার সরকারকে এই কথা বলি ভূতপূর্ব বিরোধী দলগুলি আজকে এক জায়গায় একত্রিত হয়েছে, আপনাদের পক্ষে একটা গৌরবের পথ হয় আজকে যদি দেশের শান্তি-শৃংখলা রক্ষা করা হয়, কল্যাণসাধন করা হয়, সুষ্ঠু শাসন ব্যবস্থা পরিচালনা করা হয়, দেশের উন্নয়ন করা হয়--যাতে করে দেশের লোকের দৈনন্দিন দুঃখকষ্ট দূর হতে পারে, তাহলে আমরাও নিশ্চয়ই আনন্দিত হব। আর এটা যদি আপনাদের একমাত্র পথ হয়, চেষ্টা হয় কংগ্রেসকে অপসারণ করা, দেশের জনগণের ভোট গ্রহণ করে, তাহলে এটা আপনারা মনে রাখবেন নির্বাচন আজ হোক বা কাল হোক বা দু' মাস পরে হোক কিংবা পাঁচ বছর পরে যখন নির্বাচন হবে, সেই নির্বাচনের মাধ্যমে আপনাদের যোগ্যতা প্রমাণিত হবে· জনসাধারণকে যদি আপনারা প্রতারণা করে থাকেন, তাহলে সেই সময় তার শাস্তিও আপনাদের গ্রহণ করতে হবে। আমি সরকার পক্ষকে এই কথা স্মরণ করিয়ে দিতে চাই, তাদের সামনে অনেক বড় বড় সমস্যা এখন রয়েছে, আর সেই সঙ্গে সঙ্গে গত কুড়ি বছরের যে সুন্দর সুশৃংখল শাসন-ব্যবস্থার ঐতিহ্য তাঁদের সামনে রয়েছে, সেই ঐতিহ্য তাঁরা গ্রহণ করেছেন। কেবলমাত্র আস্তে আস্তে করবো—যে কথা অর্থমন্ত্রী জ্যোতিবাবু বলেছেন ঐ ধরনের এভলিউশন-এর কথা আমরা তাঁর কাছে থেকে শুনতে চাই না। তিনি তো বিপ্লবে বিশ্বাস করেন। সেইভাবে অতি দ্রুত তাঁদের সামনের সমস্যাগুলি তিনি সমাধান করুন—এটাই আমরা তাঁদের কাছ থেকে আশা করি।

**Shri Sasabindu Bera:**

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের অর্থমন্ত্রী আজকে ১০৯ কোটি ২ লক্ষ ৪৩ হাজার টাকার অ্যাপ্রোপ্রিয়েসন-এর জন্য যে বিল এনেছেন, তাকে আমি পরিপূর্ণ সমর্থন জানাই। বিলটি অত্যন্ত মামুলী ধরণের। গত কাল এর মধ্যে ৯৩ কোটি ৬৪ লক্ষ ৯০ হাজার টাকা ভোটে পাশ করা হয়েছে। আর বাকিটা যে চার্জড অ্যামাউন্ট, অ্যাপ্রোপ্রিয়েসন বিলে মোটা টাকা পাশ করান দরকার সংবিধানের নিয়মানুসারে। সেই জন্য এই বিল উপস্থাপিত করা হয়েছে। এই বিলের আলোচনা প্রসঙ্গে অনেক বক্তৃতাই শুনলাম। আজকের আলোচ্য বিষয় হচ্ছে

The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1967.

এর আলোচনা প্রসঙ্গে বিগত নির্বাচনে পশ্চিমবাংলায় শুধু নয়, সারা ভারতবর্ষের ভোটের হিসেব শুনলাম। বিরোধী পক্ষের একজন সদস্য দাবী করছেন যে পর পর তিনি তিনবার এই বিধানসভায় নির্বাচিত হয়ে এসেছেন। তা হোক, এই বিলটি মামুলী ধরনের বলেই এর বিস্তৃত আলোচনার প্রয়োজন খুব কমই আছে। তবে কেন বিলটি পাস করবার জন্য আলোচনার সুযোগ দেওয়া হয়? এই যে টাকাটা পাস করান হবে সেই টাকা কি নীতিতে ব্যয় করা হবে, সেই নীতি সম্বন্ধে এখানে আলোচনার সুযোগ রয়েছে। এটা স্পষ্ট করে রাখা হয়েছে। আমরা নতুন চিন্তাধারা নিয়ে জনসাধারণের কল্যাণ সাধনের দিকে দৃষ্টি রেখে আমরা এই বরাদ্দকৃত টাকা ব্যয় করবো। যদিও সেই নীতিগুলি আজকে স্পষ্ট করে রাখা সম্ভব হয় নি। বাজেটের মধ্যে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে বিভিন্ন খাতে যে টাকার উল্লেখ করা হয়েছে, সেগুলির সঙ্গে

সামঞ্জস্য রেখেই সেই টাকা জনসাধারণের কল্যাণার্থে বয় করা হবে। কংগ্রেস এতদিন শাসন চালিয়ে দুর্নীতির মধ্য দিয়ে তারা দেশের জনজীবনে যে দুঃখ-দুর্দশা এনে দিয়েছে, তার অবসান ঘটাবার জনাই জনসাধারণ আমাদের বেছে নিয়েছেন এবং কংগ্রেসকে তাঁরা রিজেক্ট করেছেন। বার বার তার উল্লেখ করা হয়েছে। তাদের উক্তির দ্বারা সেটা স্পষ্ট হয়ে গেছে। তারা শুধু একথা বলে সান্ত্বনা লাভের চেষ্টা করছেন যে কংগ্রেসের আদর্শ ও ঐতিহ্য বহন করছেন আমাদের মুখ্যমন্ত্রী শ্রীঅজয়কুমার মুখার্জী। সঙ্গে সঙ্গে এটাও লক্ষ্য করবার বিষয় যে কংগ্রেস আজকে আদর্শ থেকে বিচ্যুত হয়ে দুর্নীতির পাঁকে ডুবে গিয়ে তলিয়ে গিয়েছে। এটা স্পষ্ট হয়ে উঠেছে। তাঁরা বলছেন ভোটের হিসেব দেখিয়ে যে জনসাধারণ তাদের রিজেক্ট করে দেন নাই। ভোটের সময়ে সারা বাংলাদেশের যে চিত্র দেখেছি, সেই চিত্রের দিকে দৃষ্টি প্রদান করতে বলি তাদের আর একবার। তাঁরা যখন দেখছেন কোয়ালিশন মন্ত্রিসভা গঠিত হয়েছে, সেখানে বিভিন্ন দলের সদস্যরা এসেছেন, এই দলের একটা সংগঠন হয়েছে, তখন তাঁরা আতঙ্কিত হয়ে পড়েছেন। এই সংখ্যাগরিষ্ঠ হবার মূলে কারণ তাঁরা নিশ্চয়ই লক্ষ্য করবেন। পশ্চিমবাংলার মানুষ শুধু এই কথা বলেছেন গত কুড়ি বছরের কংগ্রেস শাসনে আমাদের জীবনে যে দুঃখদুর্দশা এনেছে, এবার আর আমরা কংগ্রেসকে ভোট দেব না, অন্য কাউকে ভোট দিয়ে আমরা একটি পরীক্ষা করে দেখবো যে আগামী পাঁচ বছরে তাঁরা আমাদের জীবনে কোন পরিবর্তন আনতে পারেন কি না, তার ফলে জনসাধারণ আমাদের বেছে নিয়েছেন এবং এই বিধানসভার মধ্য দিয়ে তা রূপায়িত হয়েছে, আজ পশ্চিমবাংলার মানুষ কংগ্রেসকে রিজেক্ট করেছেন। শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষের মানুষ আজ কংগ্রেসকে রিজেক্ট করবার জন্য প্রস্তুত। ঘুরিয়ে ফিরিয়ে সেই কথা তাঁরা স্বীকার করেছেন। আজকে বিস্তৃত আলোচনা না করে বলি আমাদের পক্ষ থেকে বরাদ্দকৃত টাকা যে নীতিতে ব্যয় করবার কথা হয়েছে, সেই নীতিই তাদের মূল লক্ষ্য হবে এবং সেই নীতিতে ঐ টাকা ব্যয় করা হবে।

(এ ভয়েসঃ নীতিটা কী?)

প্রাক্তন অর্থমন্ত্রী দ্বারা প্রস্তুত যে বাজেট, তার অঙ্কটাই বড় কথা নয়। বিভিন্ন খাতে বরাদ্দ টাকাকে যেভাবে কংগ্রেসী আমলে অপচয় করা হয়েছে, যেভাবে এই টাকা অসদুদ্দেশ্যে প্রযুক্ত করা হয়েছে, অনেক সময় প্রয়োজনের ক্ষেত্রে সেই সমস্ত টাকা ব্যয় না করে কংগ্রেস সরকার যে বার্থতা দেখিয়েছেন, আমরা সে সম্বন্ধে সচেতন থেকে প্রতিটা টাকাকে সাধারণ মানুষের কল্যাণের জন্য ব্যয় করবো। সেই উদ্দেশ্য সম্বন্ধে আমরা সচেতন থাকবো।

কংগ্রেস থেকে বলা হয়েছে বাংলার জনসাধারণ অতন্দ্র প্রহরী হয়ে রয়েছে আমাদের পেছনে। বাস্তবিক এটা গর্বের কথা। এতদিন পরে পশ্চিমবাংলার জনসাধারণ তাদের মনোমত সরকার পেয়েছেন, তাকে তাঁরা আগলে রেখে দেবেন। আজকে বরাদ্দকৃত টাকা অ্যাপ্রোপ্রিয়েসন-এর জন্য যে বিল আনা হয়েছে, সেই টাকাটা তারা নিশ্চয়ই সদ্ভাবে ব্যয় করবেন। নতুন সরকারের লক্ষ্য হলো যে সম্পদ তারা হাতে পেয়েছেন সেই সম্পদকে তাঁরা জনসাধারণের কল্যাণে পরিপূর্ণরূপে ব্যয় করবার প্রতিশ্রুতি দিয়েছেন। এই বলে আমি এই বিলের সমর্থন করছি।

**Dr. Ranjit Ghosh Choudhury:**

মিঃ স্পীকার, স্যার, আজ পরিবর্তিত পরিবেশে আমাদের এই বাজেট আলোচনা শুরু করা হয়েছে, এই কথা এই সভায় বহুবার আলোচিত হয়েছে। আমরা দেখেছি এর আগে যাঁরা ছিলেন সরকার পক্ষে, তাঁরা ছিলেন ইউনাইটেড, আর যাঁরা ছিলেন বিরোধী পক্ষে তাঁরা ছিলেন ডিভাইডেড। আমরা এবারে দেখছি যাঁরা সরকার পক্ষে আছেন, তাঁরা হচ্ছেন ডিভাইডেড; আর যাঁরা বিরোধী পক্ষে আছেন তাঁরা হচ্ছেন ইউনাইটেড। এখানে অনেক নতুন মাননীয় সদস্যরা এসেছেন, তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, নিশ্চয়ই আপনাদের যদি কোন কথা শুনতে ভাল না লাগে, আপনারা তার প্রতিবাদ করতে পারবেন যখন আপনারা বলবার সময় পাবেন তখন। আলোচনাকালে যদি কোন বিশেষ ঘটনার কথা উল্লেখ করা হয়, তাঁকে সম্মান দেবেন। তা হচ্ছে,
facts are such that if you do not look at facts, facts will look at you.
সুতরাং আমরা যদি কোন ঘটনার কথা বিবৃতি করি, সেই সম্পর্কে সরকার পক্ষের উত্তেজিত হবার কোন কারণ নেই। অসত্য বলে উড়িয়ে দেবারও কোন প্রশ্ন নয়। গতকাল আমাদের এই সভায়

মাননীয় সদস্য খগেন দাশগুপ্ত মহাশয়, একটা টেলিগ্রাম এখানে পাঠ করে যখন শুনিয়েছিলেন, তাতে তাঁরা এই কথা বলেছিলেন যে এটা না কি প্রি প্ল্যান্ড, ষড়যন্ত্র প্রসূত।

[2-30—2-40 p.m.]

মিস্টার স্পীকার, স্যার, আজকে যুগান্তরে একটা খবর বেরিয়েছে তার কথা আমি বলছি কংগ্রেস কর্মী ছুরিকাহত। রিপোর্ট দিচ্ছেন স্টাফ রিপোর্টার। সময় অল্প তাই সবটা পড়ে শুনাবার সময় নেই। স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সরকার পক্ষের কাছে এই প্রশ্নটা রাখছি এই যে খবর যুগান্তরে বেরিয়েছে, আজকের দিনে বলতে পারবেন না যে যুগান্তর কংগ্রেসের দালাল, অনেক দিন একথা শুনেছি তাই প্রশ্ন করছি এটা কি কংগ্রেস সরকারের দালাল পত্র যাঁরা এই সংবাদ এখানে পরিবেশন করেছেন? স্যার, আপনি জানেন কিছুদিন আগে নির্বাচনের ঠিক অব্যবহিত পরে দীপক সরকারের মৃত্যু ঘটেছে। সংবাদপত্রে দেখেছি ডাঃ নারায়ণ রায় প্রতিবাদ করেছেন, সংবাদপত্রে দেখেছি যে নিখিলবাবু বলেছেন এই গুন্ডামী বন্ধ করা উচিত, সংবাদপত্রে দেখেছি মাননীয় জ্যোতিবাবু বলেছেন, তাঁর দলের লোকদের অনুরোধ করেছেন যে, ওহে দেখ ২০ বছর যদিও আমি এই বিধানসভার সদস্য তবুও সভ্যতা কাকে বলে আমি শিখিনি, আমি সরকার পক্ষে এসে সভ্য হওয়ার চেষ্টা করছি, তাই আমার দলের বন্ধুরা সব সভ্য আচরণ কর। দীপক সরকারের মৃত্যুর ঘটনা কি অসত্য? দীপক সরকারের মৃত্যুকে কেন্দ্র করে আমি আশা করেছিলাম যে, স্যার, এই যে নূতন সরকার এঁরা এই বিশৃঙ্খলাকে প্রশ্রয় দেবেন না, আশা করেছিলাম যে এই নূতন [illegible] বিধানসভায় দীপক সরকারের মৃত্যুর জন্য দুঃখ প্রকাশ করবেন। স্যার, আমার মনে আছে এ[illegible] নুরুল ইসলামের মৃত্যুর জন্য জ্যোতিবাবু নিরবতা পালন করেছিলেন। তাঁরা [illegible] আমরা বিরোধী পক্ষ হিসাবে যে প্রতিশ্রুতি দিয়েছি, বিরোধী পক্ষ হিসাবে আমরা যে [illegible] আজকে সেই প্রতিশ্রুতি, সেই কথা তাঁরা মানবেন। যেদিন বিরোধী পক্ষে ছিলেন [illegible]ল ইসলামের মৃত্যুর জন্য যদি নিরবতা পালন করে থাকেন তাহলে দীপক সরকারের [illegible] নিরবতা পালন করা হবে না কেন? স্যার, আমি বলতে চাই আমাদের নূতন মন্ত্রীসভা [illegible] যাওয়ার আগে শহীদ বেদীতে মালা দিয়ে গিয়েছেন। স্যার, আমরা এতদিন [illegible] দেশকে স্বাধীন করবার জন্য যাঁরা প্রাণ দিয়েছেন তাঁরাই হলেন শহীদ, দেশের স্বাধীনতা [illegible] যাঁরা প্রাণ দিয়েছেন তাঁরা শহীদ কিন্তু খাদ্য আন্দোলনের সময় যাঁরা পিছনে থেকে [illegible] ছোট ছোট ছেলেদের সামনে গুলির মুখে এগিয়ে দিয়ে যাঁরা খাদ্য আন্দোলন করেছে, [illegible] বিশৃঙ্খলার নামে কলকাতার ট্রাম রাস্তা তুলে, জানি না [illegible] না, বাস [illegible] সেই বাসের ছাই দিয়ে গ্রামাঞ্চলের চাষবাসের উন্নতি করবেন কি না, [illegible] অফিসের [illegible] চাল রেজিস্ট্রি করে পাঠাবেন কি না, এই রকম খাদ্য আন্দোলন করে নিরপরাধ [illegible] যাঁরা গুলির সামনে এগিয়ে দিয়ে নিজেরা পেছনে সরে পড়েন, আর সরকারের দেশের [illegible] বজায় রাখবার জন্য যে সমস্ত স্টেপ নেওয়া দরকার ছিল সেই স্টেপ নেওয়ার ফলে যে সমস্ত দুঃখজনক মৃত্যুর ঘটনা ঘটেছে তাঁরা যদি শহীদ হয়ে থাকেন, এই সরকার [illegible] বলে মনে করে থাকেন তাহলে আমার বলবার কিছু নেই, আমাকে শহীদের নূতন করে [illegible] হবে। আজকে তাঁরা যদি শহীদ হন তাহলে আমরা কি মনে করবো যে যদি [illegible] কোন আন্দোলন হয় সেই আন্দোলনের পিছনে সরকারের সক্রিয় সমর্থন থাকবে। [illegible] নাম্বুদ্রিপাদ সরকার হয়েছিল এবং সেখানেও গুলি চলেছিল। ওনারা এতদিন [illegible] যে আমাদের অহিংস গুলি, আমি জানি না ও'দেরটা লাল গুলি কি না। ও'রা দুর্নীতির কথা বলেছেন, দুর্নীতির কথা হচ্ছে আপেক্ষিক কথা, রিলেটিভ টার্মস। ডাঃ নারায়ণ রায় অভিজ্ঞ চিকিৎসক, তাঁকে সম্মান করি, শ্রদ্ধা করি, উনি যে কথা বলেছেন সেই কথা আবার তুলে ধরে বলছি যে উপর যদি ভাল হয় তাহলে মেনে নিচ্ছি নিচের পর্যন্ত ভাল হওয়া উচিত। আজকে অর্থমন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন আমি একটা উদাহরণ দিচ্ছি, আমি বুঝে নিতে চাই বলে বলছি, সরকার পক্ষ থেকে আমার বুদ্ধি কিছু কম, আমি জানতে চাই যেখানে আমরা গণতন্ত্র, সমাজবাদে বিশ্বাস করি, সেখানে কার গুরুত্ব বেশী, জন্মের আভিজাত্যের গুরুত্ব বেশী, না কর্মের আভিজাত্যের গুরুত্ব বেশী? যাঁর বাবা বড়লোক কিম্বা যাঁর শ্বশুর বড়লোক তিনি কি তাঁদের সুকৃতির ফল ভোগ করেন? কিন্তু জ্যোতিবাবু যিনি মাঝে মাঝে চীনের ব্রীফ নিয়ে ঘুরে বেড়ান, ব্যক্তিগত জীবনে যিনি ব্রিফলেস ব্যারিস্টার, আমি জিজ্ঞাসা করি তিনি তাঁর

দৈনন্দিন জীবন চালান কি করে, কোথা থেকে তাঁর পেট চলে? আমি জানি না তিনি হয়ত কমলাকান্তের মত জবাব দেবেন। কমলাকান্তকে যখন জিজ্ঞাসা করা হয়েছিল যে তুমি কি করে খাও, তখন তার উত্তরে কমলাকান্ত বলেছিল যে কেন, ডাল ভাত দাঁত দিয়ে চিবিয়ে চিবিয়ে খাই এবং তারপর জল দিয়ে গিলে ফেলি, তিনিও হয়ত সেই রকম বলবেন।

(তুমুল হট্টগোল।)

স্যার, আপনার মাধ্যমে আমি সরকার পক্ষকে জানিয়ে দিতে চাই যে এক মাঘে শীত যায় না। যদি আপনারা এই রকম গণ্ডগোল করেন, এই রকম আচরণ করেন তাহলে যে সহযোগিতা আপনারা দেখাচ্ছেন সেই রকম সহযোগিতা আমাদের তরফ থেকেও আপনারা পাবেন। আজকে সরকার পক্ষকে ভদ্র হওয়া উচিত, শান্ত হয়ে কথা বলা উচিত। আমাদের আলোচনা নিশ্চয়ই আপনাদের শোনা উচিত। স্যার, আপনার মাধ্যমে আজকে এই প্রশ্নের অবতারণা করবো যে গতকাল জ্যোতিবাবু বলেছেন যে কংগ্রেসকে আজ মানুষ ঘৃণা করে। একথা শুনলেও আমার হাসি পায়। ১৯৬২ সালে সংবাদপত্রে পড়েছিলাম জ্যোতিবাবু নাকি বলেছিলেন তাঁদের বিচার করা হয় নি। বিচার কে করবে? উনি বলেছেন জনতার রায়ের কথা, জনকোর্টের কথা, আমি জ্যোতিবাবুকে প্রশ্ন করি সেদিন কি কলকাতার ময়দানে সভা করবার জন্য সেদিনকার মুখ্যমন্ত্রী মাননীয় প্রফুল্লচন্দ্র সেনের কাছে গিয়ে কি বলেন নি যে আমাদের পুলিশ প্রটেকশন দিন? ১৯৬২ সালে যেদিন এই সমস্ত জ্যোতিবাবুর দলের লোকদের জেলে পাঠিয়ে দেওয়া হয়েছিল সেদিন যারা জেলে চোর ডাকাত ছিল তারা সেদিন বলেছিল যে আমরা ও'দের এ'টো থালা ধোব না। তার কারণ আমরা যারা চুরি ডাকাতি করেছি তা ব্যক্তির প্রতি করেছি, জাতির প্রতি করি নি। আজকে যাঁরা এসেছেন তাঁরা জাতির প্রতি ক্ষতি করেছেন, আমরা ও'দের এ'টো থালা ধোব না। এর চেয়ে ঘৃণার কথা আর কি হতে পারে? আজকে সকলে বলছেন জনসাধারণের রায়ের কথা। আমি বলতে চাই এতদিন যে কংগ্রেস সরকার চালিয়েছিল তা কার রায়ে চালিয়েছিল? জনসাধারণের রায়ে চালিয়েছিল। ডাঃ নারায়ণ রায় একজন অভিজ্ঞ চিকিৎসক, তিনি ২০ বছর পরে বুঝেছেন...

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জী:** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ, স্যার, আমার পয়েন্ট অফ প্রিভিলেজ হল এখানে একজন সভ্য আর একজন সভ্যের প্রতি এই উক্তি করেছেন যে তাঁর সংসার খরচ চলে কি করে। এই সম্বন্ধে আমার বক্তব্য হল এই যে এতে আমাদের সদস্যদের প্রিভিলেজ ভঙ্গ হয় কি না?

**Mr. Speaker:** It is not a question of privilege. It is for the Hon'ble Finance Minister to reply.

[2-40—2-50 p.m.]

**ডাঃ রঞ্জিত ঘোষ চৌধুরী:** স্যার, আমি যে কথা বলছিলাম যে ডাঃ নারায়ণ রায়কে সমর্থন করে আমরা আমাদের নীতির কথা জানিয়ে দিয়েছি—

We will oppose, but not obstruct.

এই কথাটি বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরবীন মুখার্জী:** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি পয়েন্ট অব ইনফরমেশান এবং পয়েন্ট অব প্রিভিলেজ তুলছি যে কিছুদিন আগে বেহালা পশ্চিম কেন্দ্রে রামদাস হাজরী অঞ্চলে কংগ্রেস সদস্যরা খুন করেছে তাদেরই পার্টির লোককে। তারা স্যার নিজেদের লোককে নিজেরাই হত্যা করেছেন—এ খবর কি আপনি রাখেন? স্যার, ইলেকশানের পরের দিন কংগ্রেস সদস্য দুঃখীরাম নস্করকে ছুরিকাঘাত করে কংগ্রেসের লোকেরা তাকে হত্যা করেছে। এবং তিনি স্পট ডেথ হয়েছেন। এর বয়স স্যার মাত্র ২২ বছর। তার জন্য কংগ্রেস-এর তরফ থেকে কোন মৌন মিছিল বা দুঃখ প্রকাশ করতে দেখিনি।

**Mr. Speaker:** It is not a question of privilege.

মাননীয় সদস্য খগেন দাশগুপ্ত মহাশয়, একটা টেলিগ্রাম এখানে পাঠ করে যখন শুনিয়েছিলেন, তাতে তাঁরা এই কথা বলেছিলেন যে এটা না কি প্রি প্ল্যান্ড, ষড়যন্ত্র প্রসূত।

[2-30—2-40 p.m.]

মিস্টার স্পীকার, স্যার, আজকে যুগান্তরে একটা খবর বেরিয়েছে তার কথা আমি বলছি কংগ্রেস কর্মী ছুরিকাহত। রিপোর্ট দিচ্ছেন স্টাফ রিপোর্টার। সময় অল্প তাই সবটা পড়ে শুনাবার সময় নেই। স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সরকার পক্ষের কাছে এই প্রশ্নটা রাখছি এই যে খবর যুগান্তরে বেরিয়েছে, আজকের দিনে বলতে পারবেন না যে যুগান্তর কংগ্রেসের দালাল, অনেক দিন একথা শুনেছি তাই প্রশ্ন করছি এটা কি কংগ্রেস সরকারের দালাল পত্র যাঁরা এই সংবাদ এখানে পরিবেশন করেছেন? স্যার, আপনি জানেন কিছুদিন আগে নির্বাচনের ঠিক অব্যবহিত পরে দীপক সরকারের মৃত্যু ঘটেছে। সংবাদপত্রে দেখেছি ডাঃ নারায়ণ রায় প্রতিবাদ করেছেন, সংবাদপত্রে দেখেছি যে নিখিলবাবু বলেছেন এই গুন্ডামী বন্ধ করা উচিত, সংবাদপত্রে দেখেছি মাননীয় জ্যোতিবাবু বলেছেন, তাঁর দলের লোকদের অনুরোধ করেছেন যে, ওহে দেখ ২০ বছর যদিও আমি এই বিধানসভার সদস্য তবুও সভ্যতা কাকে বলে আমি শিখিনি, আমি সরকার পক্ষে এসে সভ্য হওয়ার চেষ্টা করছি, তাই আমার দলের বন্ধুরা সব সভ্য আচরণ কর। দীপক সরকারের মৃত্যুর ঘটনা কি অসত্য? দীপক সরকারের মৃত্যুকে কেন্দ্র করে আমি আশা করেছিলাম যে, স্যার, এই যে নূতন সরকার এঁরা এই বিশৃঙ্খলাকে প্রশ্রয় দেবেন না, আশা করেছিলাম যে এই নূতন সরকার বিধানসভায় দীপক সরকারের মৃত্যুর জন্য দুঃখ প্রকাশ করবেন। স্যার, আমার মনে আছে এই সভাতে নূরুল ইসলামের মৃত্যুর জন্য জ্যোতিবাবু নিরবতা পালন করেছিলেন। তাঁরা [illegible] আমরা বিরোধী পক্ষ হিসাবে যে প্রতিশ্রুতি দিয়েছি, বিরোধী পক্ষ হিসাবে আমরা যে [illegible] আজকে সেই প্রতিশ্রুতি, সেই কথা তাঁরা মানবেন। যেদিন বিরোধী পক্ষে ছিলেন [illegible] নূরুল ইসলামের মৃত্যুর জন্য যদি নিরবতা পালন করে থাকেন তাহলে দীপক সরকারের [illegible] নিরবতা পালন করা হবে না কেন? স্যার, আমি বলতে চাই আমাদের নূতন মন্ত্রীসভা [illegible] যাওয়ার আগে শহীদ বেদীতে মালা দিয়ে গিয়েছেন। স্যার, আমরা এতদিন [illegible] দেশকে স্বাধীন করবার জন্য যাঁরা প্রাণ দিয়েছেন তাঁরাই হলেন শহীদ, দেশের স্বাধীনতা [illegible] যাঁরা প্রাণ দিয়েছেন তাঁরা শহীদ কিন্তু খাদ্য আন্দোলনের সময় যাঁরা পিছনে থেকে [illegible] ছোট ছোট ছেলেদের সামনে গুলির মুখে এগিয়ে দিয়ে যাঁরা খাদ্য আন্দোলন করেছি, [illegible] বিশৃঙ্খলার নামে কলকাতার ট্রাম রাস্তা তুলে, জানি না [illegible] না, বাসে [illegible] সেই বাসের ছাই দিয়ে গ্রামাঞ্চলের চাষবাসের উন্নতি করবেন কি না, [illegible] অফিসের [illegible] চাল রেজিস্ট্রি করে পাঠাবেন কি না, এই রকম খাদ্য আন্দোলন করে নিরপরাধ [illegible] যাঁরা গুলির সামনে এগিয়ে দিয়ে নিজেরা পেছনে সরে পড়েন, আর সরকারের দেশের [illegible] বজায় রাখবার জন্য যে সমস্ত স্টেপ নেওয়া দরকার ছিল সেই স্টেপ নেওয়ার ফলে যে সমস্ত দুঃখজনক মৃত্যুর ঘটনা ঘটেছে তাঁরা যদি শহীদ হয়ে থাকেন, এই সরকার যদি [illegible] বলে মনে করে থাকেন তাহলে আমার বলবার কিছু নেই, আমাদের শহীদের নূতন করে [illegible] হবে। আজকে তাঁরা যদি শহীদ হন তাহলে আমরা কি মনে করবো যে যদি ভবিষ্যতে কোন আন্দোলন হয় সেই আন্দোলনের পিছনে সরকারের সক্রিয় সমর্থন থাকবে। [illegible] নাম্বুদ্রিপাদ সরকার হয়েছিল এবং সেখানেও গুলি চলেছিল। ওনারা এতদিন [illegible] যে আমাদের অহিংস গুলি, আমি জানি না ওঁদেরটা লাল গুলি কি না। ওঁরা দুর্নীতির কথা বলেছেন, দুর্নীতির কথা হচ্ছে আপেক্ষিক কথা, রিলেটিভ টার্মস। ডাঃ নারায়ণ রায় অভিজ্ঞ চিকিৎসক, তাঁকে সম্মান করি, শ্রদ্ধা করি, উনি যে কথা বলেছেন সেই কথা আবার তুলে ধরে বলছি যে উপর যদি ভাল হয় তাহলে মেনে নিচ্ছি নিচের পর্যন্ত ভাল হওয়া উচিত। আজকে অর্থমন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন আমি একটা উদাহরণ দিচ্ছি, আমি বুঝে নিতে চাই বলে বলছি, সরকার পক্ষ থেকে আমার বুদ্ধি কিছু কম, আমি জানতে চাই যেখানে আমরা গণতন্ত্র, সমাজবাদে বিশ্বাস করি, সেখানে কার গুরুত্ব বেশী, জন্মের আভিজাত্যের গুরুত্ব বেশী, না কর্মের আভিজাত্যের গুরুত্ব বেশী? যাঁর বাবা বড়লোক কিম্বা যাঁর শ্বশুর বড়লোক তিনি কি তাঁদের সুকৃতির ফল ভোগ করেন? কিন্তু জ্যোতিবাবু যিনি মাঝে মাঝে চীনের ব্রীফ নিয়ে ঘুরে বেড়ান, ব্যক্তিগত জীবনে যিনি ব্রিফলেস ব্যারিস্টার, আমি জিজ্ঞাসা করি তিনি তাঁর

সম্বন্ধে গঠনমূলক কথা শুনতে পাবো। কিন্তু মজা হচ্ছে এই যে আমরা দেখছি তাঁরা যেমন চিরকাল করেছেন, সেই কংগ্রেসের নিন্দা যা তাঁদের একমাত্র সম্বল কংগ্রেস কি করে নাই—কংগ্রেসের কোথায় ত্রুটি ছিল সেই পুঁজি আগলে ধরে তাঁদের বক্তব্যের মধ্যে তাঁদের যা কিছু করণীয় তা করতে চাচ্ছেন। শুধু এখন কেন স্বাধীনতার আগে যেমন তাঁরা বিরোধীতা করেছেন তেমন স্বাধীনতার পরে সমস্ত কাজেই তাঁরা কংগ্রেসের বিরোধিতা করেছেন—সমস্ত সংগঠনমূলক কাজে তাঁরা বিরোধিতা করেছেন এবং আজকেও সেই পুঁজি নিয়ে কংগ্রেস কি করে নি তাই নিয়ে তাঁদের যা কিছু করনীয় তাই করে ইতি করতে চাচ্ছেন। একটা কথা এই যে কংগ্রেসের ত্রুটি ধরা এবং কংগ্রেসের নিন্দা করা তাঁদের একমাত্র কাজ—কারণ তাঁদের নিজেদের সংগঠনমূলক কোন কাজ নেই। যেমন মাছি ঘায়ে বসে নোঙরা জায়গায় গিয়ে বসে তাদের সেই প্রবৃত্তি। তাঁরা কেবল কংগ্রেসের ত্রুটি খুঁজে নিজেদের দায়িত্ব এড়াবার চেষ্টা করেন। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলছি তাঁরা সহযোগিতার হাত বাড়াতে বলেছেন। আমরা সহযোগিতার হাত বাড়িয়ে বসে আছি। তাঁরা কোন দিন সহযোগিতার হাত বাড়াননি--বাড়াতে পারেন না। কারণ সহযোগিতার হাত বাড়াতে গেলে নিজেদের সংগঠনমূলক কাজ করতে হবে। তাই তাঁরা সব সময় অসন্তোষ সৃষ্টি করেছেন- জনসাধারণকে বিক্ষুব্ধ করেছেন, শিক্ষককে শ্রমিককে সরকারী কর্মচারীকে সর্বস্তরের মানুষকে তাঁরা খেপিয়ে তুলেছেন। ২০০ বছরেরও ইংরাজ শাসন অবসানের পর যখন দেশ থেকে দারিদ্র অশিক্ষা প্রভৃতি দূর করবার জন্য চেষ্টা করা হয়েছে তখন তাঁরা সেগুলি ভণ্ডুল করে দেবার চেষ্টা করেছেন। এই রকম তাঁদের প্রবৃত্তি এবং আজকে সরকারের গদিতে বসেও তাঁরা সেই সমস্ত জিনিস ভোলেননি। আমরা আশা করেছিলাম সংগঠনমূলক কাজের মাধ্যমে তাঁরা আমাদের কাছে সহযোগিতা চাইবেন আমরা সহযোগিতার হাত প্রসারিত করবো কিন্তু আমরা আশ্বস্ত হতে পারিনি আমরা হতাশ হয়েছি। আমি আজ জানিয়ে দিতে চাই আপনার মাধ্যমে যে যদি তাঁদের এই প্রবৃত্তি হয় যদি তাঁরা কেবল খুঁত বের করবার চেষ্টা করেন যদি অতীত ইতিহাসের পুনরাবৃত্তি হয় তাহলে দেশের জনসাধারণের কাছে তাঁরা যে প্রতিশ্রুতি দিয়ে এসেছেন তা তাঁরা রক্ষা করতে পারবেন না। আমরা আশা করেছিলাম বিরোধী সরকার আজ গঠিত হয়েছে কাজেই আমরা যা করতে পারিনি অনেক অভাব আমাদের পক্ষে দূর করা সম্ভব হয়নি, আমরা জানি যে পরিমাণ খাদ্যশস্য ফলানো উচিত ছিল আমরা তা পারিনি এগুলি তাঁরা পূরণ করতে পারবেন। যাদের জমি নেই তাদের প্রত্যেককে পাঁচ বিঘা করে জমি দেওয়া হবে মাস্টার মহাশয়দের ১০০ টাকার জায়গায় ১৮০ টাকা বেতন দেওয়া হবে সেকেণ্ডারী টিচারদের বেতন বাড়িয়ে দেওয়া হবে- এই সবগুলি আমরা ভেবেছিলাম। কিন্তু তার কিছুই আভাস দেখতে পাচ্ছি না। উল্টে আমরা দেখেছি বিদ্যালয় বন্ধ করে দেওয়া হোল মাসের পর মাস ছাত্ররা পড়াশুনা করতে পারলো না বিদ্যালয়ে তালা ঝুললো এবং সেই তালার উপর মাকড়সার জাল বুনলো। আমরা ভেবেছিলাম এই নূতন সরকার সেদিকে চিন্তা করবেন এবং সেইজন্যই আমরা বিরোধী পক্ষের ভূমিকা নিতে দ্বিধাবোধ করিনি, আমাদের কোন কষ্ট হয়নি। দেশের জনসাধারণের কল্যাণের জন্য হাজার হাজার মানুষ যে প্রাণ দিয়েছেন রক্ত দিয়েছেন অবশ্য তাঁরা বলেছেন এ আজাদী ঝুটা হ্যায় আমরা দেখেছি দেশের খুদিরাম, বাঘাযতীন প্রভৃতি লোকদের নিয়ে তাঁরা ব্যাঙ্গ করেছেন বিদ্রূপ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি বলতে চাই যে দায়িত্বশীল পদে অধিষ্ঠিত হয়ে আমরা ঐ রকম ব্যাঙ্গ বিদ্রূপ করতে পারি নি। মাননীয় অর্থমন্ত্রী তিনি শুধু দলের নেতা নন তিনি সারা পশ্চিমবাংলার অর্থমন্ত্রী। তাঁর কাছে আমার এই বক্তব্য মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে যে তিনি আমাদের কাছে সহযোগিতা চেয়েছেন আমরা সহযোগিতা দিতে প্রস্তুত--কিন্তু তাঁর বক্তৃতার ভিতর সেই সহযোগিতার আহ্বান ধ্বনি ধ্বনিত হয়ে উঠে নাই। তাঁর বক্তৃতার ভিতর এমন ইঙ্গিত রয়েছে যে তিনি কেন্দ্রীয় সরকারেরও সহযোগিতা চান না—কেন্দ্রীয় সরকারকে ব্যঙ্গ করেছেন কটাক্ষ করেছেন—কিন্তু কেন্দ্রীয় সরকারের মাধ্যমে অনেক কিছু সুবিধা পাওয়া যেতে পারে এবং তার দ্বারা আমাদের সমস্ত দুঃখদুর্দশা ঘুচানোর রাস্তা বের করা যেতে পারে। অথচ তাঁর বক্তৃতার মধ্যে সে সব কোন আভাস নাই। শুধু তাই নয়, পার্শ্ববর্তী যে সমস্ত ষ্টেট—সিস্টার স্টেট তাদের প্রতি তাঁর যে অশালীন মন্তব্য কটূক্তি রয়েছে আমার মনে হয় কোন ষ্টেট সম্বন্ধে এই রকম কোন উক্তি করা উচিত নয়।

3—3-25 p.m.]

আমি তাই বলছিলাম যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমাদের কাছে সহযোগিতার আশ্বাস রে থাক তিনি তাঁর স্বভাবসুলভ ভঙ্গীতেই কথা বলেছেন। তাঁদের একমাত্র উদ্দেশ্য এবং চেষ্টা হচ্ছে এই অসন্তোষ ধূমায়িত করা এবং তার মধ্য দিয়ে নিজেদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করা। কিন্তু আমাদের অনেক নেতৃস্থানীয় ব্যক্তি, আমাদের পার্টির অনেক লোক তাঁরা লেছেন আমরা সহযোগিতা দিতে প্রস্তুত। আমিও বলছি আমরা সহযোগিতা দিতে প্রস্তুত। তার কারণ, দেশের সামনে ঘোর সমস্যা ও অভাব রয়েছে। সেই সব সমস্যা ও অভাব যাতে দূর য় সেটা আমরা সকলেই চাই। কিন্তু যাঁরা দলবদ্ধ হয়েছেন তাঁদের অনেকেরই এই মত যে শুধু মাত্র অসন্তোষ ধূমায়িত করতে হবে এবং তার মাধ্যমে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করতে বে। কিন্তু তাঁরা ভুলে যাচ্ছেন কেন যে আজকে যে সরকার তাঁরা গঠন করেছেন তাঁদের একটি-াত্র উদ্দেশ্যই থাকবে। দলভুক্ত বিভিন্ন পার্টির লোক যাঁরা আছেন তাঁদের স্বকীয় দলের মত বকীয় প্রতিষ্ঠা আলাদা আলাদা ভাবে কায়েম করে দলীয় উদ্দেশ্য সিদ্ধ করবার যদি চেষ্টা করেন তাহলে অসুবিধা হবে। আমরা এটা চাই না যে পাঁচ বছরের আগে এই সরকার ভেঙ্গে যাক। আমরা চাই পাঁচ বছর এই সরকার কাজ চালাক। তার কারণ,—শুধুমাত্র আমাদের কথা নয় া শুধুমাত্র রাজনীতির কথা নয়, আজকে দেশের জনসাধারণ বহু সমস্যায় জর্জরিত হয়ে য়েছে। তাদের সেই সমস্ত সমস্যার সমাধান করতে গেলে স্থায়ী এবং সুস্থ সরকারের দরকার আছে। মাঝে মাঝে যদি বিভ্রান্ত হয় বা বিভক্ত হয় তাহলে জাতীয় ক্ষতি হবে। তাই বিভিন্ন রাজ-নৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করবার জন্য একটা জোড়াতালি দেওয়া বিভিন্ন রাজনৈতিক নেতৃবৃন্দকে নিয়ে একটা জগা খিচুড়ি করবার যে অপপ্রচেষ্টা তার জন্য আমাদের আশঙ্কা হচ্ছে। এই সরকার যদি নিজ নিজ দলীয় স্বার্থকে প্রাধান্য দেবার চেষ্টা করেন তাহলে হয়ত পাঁচ বছর আমাদের পশ্চিমবাংলার জনসাধারণ নিশ্চিন্ত হয়ে তাদের সমস্যার সমাধানের জন্য এগিয়ে যেতে পারবে না। তাই বলছি শুধুমাত্র বিরোধিতা বা কংগ্রেসের অতীত বা বর্তমান যে কাজ তা নিয়ে নিন্দা করলেই চলবে না তার মধ্যে যা ভালো রয়েছে সেটাকেও স্বীকার করতে হবে। তাঁর মধ্যে যে ত্রুটি আছে তা জনসাধারণ জানেন আমরাও জানি, এটা জলের মত পরিষ্কার যে কি করতে পেরেছি, কি করতে পারিনি। তাই বলছি দেশের মানুষের সামনে আজকে এটা পরিষ্কার যে কংগ্রেস ২০০ বছরের ইংরাজ শাসনের পর কিভাবে দেশকে এগিয়ে নিয়ে গেছে। বহু কল্যাণকর কাজও তার মধ্যে রয়েছে, বহুভাবে বহু সমস্যার মোকাবিলা করার জন্য কংগ্রেস রুখে দাঁড়িয়েছে। জনসাধারণের সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে তাদের সমস্যার সমাধান করার কাজে ব্রতী হয়েছে। দুটি বিদেশী আক্রমণকে সে বুক দিয়ে রক্ষা করেছে, এসব কথা জনসাধারণ ভোলেনি, আর কোনদিন ভুলবেও না। মানুষ হয়ত বিভ্রান্ত হতে পারে বা তাদের অভাব থাকতে পারে, কিন্তু সে অভাবকে কেন্দ্র করে বা পুঁজি করে যাঁরা নিজেদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করে তাঁরা আর যাই হোক সাময়িক উদ্দেশ্য সিদ্ধ করলেও স্থায়ী কোন কল্যাণকর কাজ তাঁদের দ্বারা সাধিত হতে পারে না। সেই জন্য বলছি বাজেট বক্তৃতার মধ্যে শুধুমাত্র টিপ্পনী, নিন্দা, রাজনৈতিক আলোচনা ছাড়া আর কোন রকম গঠনমূলক বা কল্যাণমূলক ইঙ্গিত আমরা পাই নাই। ইংরাজীতে একটা কথা আছে "মর্নিং সোজ দি ডে" এই মর্নিং সোজ দি ডের মত যদি উদ্বোধনী ভাষণ এরকম হয় তাহলে বাংলাদেশের নানান সমস্যায় জর্জরিত মানুষ এই নতুন সরকারের কাছে কি আশা করতে পারে? আমার মনে হয় আমার বদলে আজকে তাঁরা আশঙ্কাই করছেন।

**Mr. Speaker:** The House stands adjourned for 20 minutes.

*(At this stage the House was adjourned for 20 minutes)*

*[After Adjournment]*

[3-25—3-35 p.m.]

**Shrimati Biva Mitra:**
ট্রেজারি বেঞ্চে কেউ নেই স্যার আপনি ডেকে পাঠান।

**মিঃ স্পীকারঃ** আপনি আরম্ভ করুন এসে পড়বে।

**শ্রীমতী বিভা মিত্রঃ** ট্রেজারি বেঞ্চে কেউ না থাকলে কি করে আরম্ভ করি।

**মিঃ স্পীকারঃ** আপনি খুব ভাল কথা বলেছেন নিশ্চয়ই তাঁদের আসা উচিৎ। ওই যে এসে পড়েছেন এবারে আপনি বলুন।

**শ্রীমতী বিভা মিত্রঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজ এই বিধানসভায় এসে আমি একজন সামান্য কংগ্রেস কর্মি একথাই ভেবেছি যে গণতন্ত্রের উপর যে বিশ্বাস সেই বিশ্বাস আরো দৃঢ়তর হয়ে যাচ্ছে। তার কারণ আপনি জানেন যে আজকে কংগ্রেস দল ঐদিকে ছিল ট্রেজারি বেঞ্চে। যেকোন কারণেই হোক কংগ্রেস আজকে বিরোধী দলে পরিণত হয়েছে এবং এদিকে বসেছে। আমাদের নেতারা এর আগে অনেক ক্ষেত্রে অনেক জায়গায় এবং এই ইলেকশনে প্রতিটি জায়গায় বলেছেন যে গণতন্ত্র প্রতিষ্ঠা হতে পারে না যতক্ষণ না একটা গণতন্ত্রে বিশ্বাসী বিরোধী দল গড়ে ওঠে। তা যাই হোক স্যার, আপনি জানেন যে আজকে আমরা সবচেয়ে খুসী কংগ্রেস কর্মীরা যে এই গণতন্ত্র প্রতিষ্ঠা করতে পেরেছি মানুষের মনের মধ্যে গণতন্ত্রকে প্রবেশ করাতে পেরেছি এবং মানুষ এই শিক্ষা দিয়েছে যে তোমাদের কোন বিষয়ে ব্যক্তিগত বা সমাজগত এবং রাজনৈতিক মতামতের জন্য তোমরা রাজী এই আর অন্য কেউ নয়। তাই আজকে এখানে এসে আমরা যখন এই বিরোধী দলের পক্ষ থেকে অনেক বক্তৃতা দিয়েছি আমাদের পক্ষ থেকে অনেক বক্তৃতা দেওয়া হয়েছে তাতে রাজনৈতিক বক্তৃতা হয়েছে এটা ঠিক। কিন্তু আজকে বাজেট স্পীচ-এর মধ্যে যদি রাজনৈতিক আভাস না থাকত তাহলে রাজনৈতিক বক্তৃতার কোন সুযোগ থাকত না কারণ আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে বাজেটটি এখানে দিয়েছেন সেই বাজেটটি তিনি দেখে-শুনে দিয়েছেন আমি বলব সেই বাজেট নিশ্চয়ই তাঁর মনমত হয়েছে কিন্তু রাজনৈতিক ইঙ্গিত তাতে ছিল। সে জন্য আজকে হাউসে সব বক্তৃতা রাজনৈতিক দিকে চলছে। স্পীকার, স্যার, একথা আজকে বলতে বাধ্য হচ্ছি যে অপোজিশন-এর যাঁরা মেম্বার এদিকে এসেছেন তার জন্য এখন বিরোধী দলের যা গলার আওয়াজ, গলার স্বর বিরোধী বক্তৃতার এটা তাঁরা এখনও ছাড়তে পারেনি। কারণ তাঁরা যে দায়িত্বশীল পদে এখন গেছেন এবং তাদের কথা অনেক সংযত হওয়া দরকার একথা তাঁরা ভুলে গেছেন হয়ত পরে অভ্যাসবশত এটা এসে যাবে কিন্তু আজকে আমি একথা বলতে চাই যে নারায়ণবাবুর মতন একজন অভিজ্ঞ পার্লামেণ্টারিয়ান তিনি বল্লেন যে একটা ছেলে সে নাকি এই ইলেকশনে কাজ করছে তার জন্য তাঁর কি ওল্ড এজ পেনসন না পলিটিক্যাল পেনসন কেটেছে।

একথাটা হয়ত ঠিকই বলেছেন। কিন্তু ঠিক বলেছেন কি ভুল বলেছেন এর প্রমাণ দরকার। কারণ ইলেকশন-এর ফলাফল মাত্র ২৩এ তারিখে বের হয়েছে। তারপর মন্ত্রিসভা তাড়াতাড়ি গঠিত হয়েছে। কেন কোন্ পেনশন পাননি তার সম্বন্ধে সব জানা দরকার। এসব কথা বলা হয়ত অনেক মুখরোচক হতে পারে, শুনতেও ভাল লাগতে পারে।

আমি আর একটা বলব। শ্রীরবীন মুখার্জি বেহালার একটি কেস নিয়ে বললেন। কিন্তু তিনি কি নিয়ে বললেন, পয়েণ্ট অব প্রিভিলেজ নাকি পয়েণ্ট অব অর্ডার, কোন্ বিষয়ে বললেন এটা জানা দরকার। হাউসের মধ্যে অর্থমন্ত্রী বসে আছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই যে বিষয়ে বলা হল, এর কি কোন ইন্‌কুইয়ারী হয়েছে। কে লোক কোথা থেকে মারল, কিছুই বলা হল না। দায়িত্বশীল পদে গেলে দায়িত্ববোধও থাকা উচিত।

আর একটা বলব, আজকে বড় ভাল লাগছে। বাজেটের সময় সারা কলকাতায় শহরের জন-সাধারণের জীবন বিপন্ন হয়ে যেত। বাজেট যখন পাশ হত সাধারণতঃ শহরে সন্ধ্যাবেলা রাস্তা দিয়ে চলা যেত না সাধারণ লোক অফিস থেকে ফিরে আসার সময় ট্রাম বাস আটকে যাবার জন্য বিব্রত হয়ে পড়ত, সাধারণ লোকের জীবন বিপন্ন হয়ে যেত। ছেলেমেয়েদের স্কুলে পাঠিয়ে সারাদিন চিন্তা করতে হত। হয়ত কোন প্রসেসন বেরোবে, কোন ডিমোনস্ট্রেশন বেরোবে তাদের তুলে নিয়ে গিয়ে কোন নেতা তাদের গুলি খাইয়ে নেতৃত্ব করবে। একথা আজকে কলকাতার মানুষকে ভাবতে হচ্ছে না। একথাও বলব যে আজকে কর্মচারীদের মাইনে বাড়াবার জন্য দলে দলে তাদের নিয়ে এসে রাইটার্স বিল্ডিংস ঘেরাও করে পুলিশের লাঠি খাইয়ে ফিরে

**যেতে হচ্ছে না। সুন্দরভাবে বাজেট পরিবেশন চলছে। সারা শহরের লোক এটা আজকে বোধ করছে।** আজকে তাঁরা যে আন্দোলন করেছিলেন কিসের জন্য? নীতির জন্য কি? (**শ্রীনিখিল দাস:** হ্যাঁ নীতির জন্য) না নীতির জন্য করেননি। গদীর জন্য করেছেন বুঝতে পেরেছি। গদী সবাই মিলে পেয়ে গেছেন তাই এখন আর কোন নীতির বালাই নাই। রাস্তায় নাই ঘাটে নাই হাটে নাই ট্রামে নাই বাসে নাই। নীতির জন্য যদি করতেন তাহলে আন্দোলন চলত। নীতির জন্য করেননি। সরকার পক্ষের যাঁরা তাঁরা ময়দানে যে বক্তৃতা করেছেন সে বক্তৃতা শুনেছি, তার মধ্যে নেতারা এবং মন্ত্রীরাও ছিলেন, তাঁরা বলেছেন খাদ্য সমস্যার সমাধান করবেন, বেকার সমস্যার সমাধান করবেন, দেশে বেকারী থাকবে না, দুর্নীতি দূর করবেন। এই সব কথা শুনে আমার ভীষণ ভাল লাগছে। যদি কোন সরকার এই সব সমস্যার সমাধান করতে পারেন ত আমি তাদের অভিনন্দন জানাব। (নয়েজ) আমার স্যার সময় যাচ্ছে, আমাকে কিন্তু সময় দিতে হবে।

**মিঃ স্পীকার:** যা লেখা আছে, কাটায় কাটায় দিচ্ছি।

**শ্রীমতী বিভা মিত্র:** আজকে যদি কোন সরকার দুর্নীতি দূর করে, নিশ্চয়ই তাকে অভিনন্দন জানাব। সেই সাহস কংগ্রেস কর্মী হিসাবে আমাদের নিশ্চয়ই আছে। যদি কোন সরকার মুখে বুলি বলে দেশের মানুষকে ধাপ্পা দেয় ভুল বুঝিয়ে শুধু গদী দখল করার জন্য বড় বড় বুলি আওড়ায় তাহলে তার বিরুদ্ধে কংগ্রেস দল আছে। আজকে হয়ত অনেক রকম কথা আমাদের শুনতে হচ্ছে কিন্তু গঠনমূলক কাজ আমরা আজও করে যাব। সেদিনও আমরা করেছিলাম, সরকার হাতে নিয়ে আমরা ভুলে যাইনি গঠনমূলক কাজ করার কথা। কিন্তু মানুষের একটা সহ্যের সীমা আছে, আইনের পর আইন দিয়ে নীচু তলার মানুষকে উপরে তোলা হয়েছে, উঁচু থেকে মানুষকে নাবাতে হয়েছে, সমস্ত স্তরের মানুষকে নিয়ে আসতে হয়েছে। কিন্তু আইনের পর আইন-এর ফলে মানুষের মনে ফ্রাস্ট্রেশন এসেছে এবং সেজন্যই কংগ্রেস বিরোধীরা ভোট পায় এবং পেয়ে—জোট বেঁধে সরকার গঠন করেছে। আজকে এঁরা যে জোট বেঁধেছে আমি বিশ্বাস করছি এই জোট থাকবে। একটু আগে সদস্যা গীতা মুখার্জি বললেন লোহা কারও হাতে শেকল হয়, কারও হাতে হয় তরবারি। আমি তাঁকে একথা স্মরণ করিয়ে দিতে চাই এই তরবারি একদিন বিপক্ষে গিয়ে না তাঁর গলায় বসে, জ্যোতিবাবুর তরবারি না গীতা মুখার্জির দিকে নিক্ষিপ্ত হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-35—3-45 p.m.]

**Shri Tinkari Mondal:**

শ্রদ্ধেয় স্পীকার মহাশয়, আজকে বিরোধীপক্ষ সবচেয়ে বড় অভিযোগ এনেছে যে আমাদের অর্থমন্ত্রিমহাশয় যে বাজেট এই সভায় পেশ করেছেন সেটা প্রাক্তন অর্থমন্ত্রী অর্থাৎ কংগ্রেসী অর্থমন্ত্রীর সৃষ্টি। আমি এর উত্তরে বলতে চাই অস্ত্রের ব্যবহার যিনি করবেন তাঁর উপর নির্ভর করে তিনি সেই অস্ত্র দিয়ে আত্মরক্ষা করবেন, না একজনের প্রাণান্ত করবেন? স্যার, বাংলাদেশের রাজ ভান্ডার আজ ১৯ বছর যাবত দিনের পর দিন যেভাবে অপচয়ের পথে গিয়ে বাংলাদেশের সর্বনাশ করেছে আজকে যদি সেই রাজ ভান্ডার সেই পথে না গিয়ে, সেই অর্থ-ভান্ডার সেই পথে না গিয়ে সহৃদয়তার সঙ্গে, আন্তরিকভাবে দেশের গঠনমূলক কাজে ব্যয় হয় তাহলে আমি মনে করি এই বাজেট সার্থক হবে। মিঃ স্পীকার স্যার, আমাদের বিরুদ্ধে একটা কথা বলা হয়েছে যে, আমাদের পুঁজি শুধু কংগ্রেসের নিন্দা করা, আমাদের পুঁজি শুধু বিক্ষোভ সৃষ্টি করা। কিন্তু স্যার, আমরা জানি আমাদের পুঁজি হচ্ছে জনগণের সমর্থন। আমাদের বিরোধী পক্ষের একজন সদস্য বললেন পুংখানুপুংখ হিসেব দিয়ে যে, কংগ্রেস যদিও বিরোধী আসনে বসেছেন কিন্তু তাঁরা জয়লাভ করেছে। আমি বাংলাদেশের খুটিনাটি হিসেব না দেখিয়ে শুধু একটা কথা বলব যে, দেশের জনসাধারণ বিশ্বাস করে ২০ বছর পর্যন্ত যাদের রাজার গদীতে বসিয়েছিল, গভর্নমেন্টের আসনে বসিয়েছিল তাঁরা সেই বিশ্বাসের মর্যাদা রক্ষা করতে পারেননি বলে জনগণ আজ তাঁদের বিরোধী দলে নিক্ষেপ করেছে। মাননীয় স্পীকার মহাশয়, তাঁরা একটি কথা বলেছেন যে, গঠনমূলক কাজে তাঁরা সরকারের সঙ্গে সহযোগিতা করবেন। তাঁদের এই উক্তিকে আমি অভিনন্দিত করছি। আমি মনে করি আজকে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে খাদ্য সমস্যা এবং বেকার সমস্যা। এই দুটি সমস্যার সমাধানে বিরোধী পক্ষ যদি

আমাদের সঙ্গে সহযোগিতা করেন তাহলে আমি তাঁদের অভিনন্দন জানাব। আমি আসানসোল মহকুমার লোক, আমি দেখেছি ১৯ বছর যাবত কংগ্রেস শাসনে আসানসোলের পরিত্যক্ত খনি অঞ্চলগুলি অবহেলিত, উপেক্ষিত এবং দিনের পর দিন শ্মশানে পরিণত হয়েছে। সেখানকার খনি অভ্যন্তরে যে প্রচুর জল আছে সেই জল যদি সেখানে সেচন করা হয় তাহলে আসানসোল ফলে, ফুলে ফসলে সমৃদ্ধ হয়ে উঠবে। আসানসোল ঘাটতি অঞ্চল বলে পরিচিত, কিন্তু আমি মনে করি এই গভর্নমেণ্ট যদি এইভাবে সার্থক রূপায়ণ করেন তাহলে আসানসোলের সমস্ত খাদ্য আসানসোলই সৃষ্টি করতে পারবে। মিঃ স্পীকার, স্যার, স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত আমরা দেখছি আমাদের দেশে এক বাস্তুহারা সমাজ, ঠিক তেমনি ১৯ বছর কংগ্রেস শাসনের পরও আমরা দেখছি আসানসোলে এক ভূমিহারা সমাজ। যে জমি যোগাত গ্রামের লোকের ক্ষুধায় অন্ন, যে পুকুর যোগাত পানের, স্নানের এবং সেচনের জল কলিয়ারীর মালিকরা তা জোর করে কেড়ে নিয়ে গ্রাস করেছে। ফলে উচিত প্রাপ্য ক্ষতিপূরণ বা মূল্য অধিকাংশ ক্ষেত্রে কেহ পায় নাই। আজও সেখানে চলেছে ডালমিয়া-বিড়লা-মুখার্জী কোম্পানীর অবাধ রাজত্ব। তাই উপেক্ষিত লাঞ্ছিত অত্যাচারিত জনগণ তাদের পুঞ্জিভূত বিক্ষোভে ফেটে পড়ছে। আমি আপনার মাধ্যমে আজকে সরকারের কাছে এই আবেদন রাখছি এবং আশা করি যে আমাদের গভর্নমেন্ট সত্ত্বর আসানসোলের জনসাধারণের উপর সুদীর্ঘকাল যাবত অবিচার অত্যাচার অন্যায় চলে আসছে তার প্রতিকার করবেন।

মিঃ স্পীকার, স্যার, আজ কংগ্রেসের এই যে পতন তার অন্যান্য কারণের মধ্যে দুটো অন্যতম কারণ আমি উল্লেখ করি। তার একটা হলো পাপ কর্ডনিং ব্যবস্থার প্রবর্তন, আর একটি হলো চাষীদের উপর লেভীর অত্যাচার।

আমি স্যার, আপনার মাধ্যমে সদাশয় সরকারের কাছে আবেদন করবো তাঁরা যেন এই পাপ কর্ডনিং প্রথা তুলে দেন এবং বর্ডার এলাকায় কর্ডনিং প্রথা আরো জোরদার করেন, আর লেভীর হাত থেকে যেন চাষীদের রক্ষা করা হয়, তাদের মুক্তি দেওয়া হয়।

**Shri Nitya Nanda Bhuniya:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, সরকার পক্ষীয় অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েসন বিল এনেছেন আমি তার বিরোধিতা করে কিছু বলতে চাই।

(**এ ভয়েস:** কেন?)

(**এ্যানাদার ভয়েস ফ্রম দি কংগ্রেস:** মিস্ এ্যাপ্রোপ্রিয়েসন হবে বলে।)

আজকে এ্যাপ্রোপ্রিয়েসন বিল যেটা অর্থমন্ত্রী এনেছেন, সেই বিলের মধ্য দিয়ে আজকে কংগ্রেস পক্ষীয়কে যে কটূক্তি এবং যে বিচারের দিকে তাঁরা ঠেলে দিয়েছেন, তার আমি তীব্র বিরোধিতা করছি, আজকে বিভিন্ন দিকে সেই সুর তুলে এই গণফ্রণ্ট সরকার কংগ্রেস পক্ষীয়কে হেনস্তা করবার চেষ্টা করছেন। আজকে এই বিধানসভায় দাঁড়িয়ে আমি তার তীব্র প্রতিবাদ জ্ঞাপন করছি। কালকে বিভিন্ন বক্তৃতার উত্তরে অর্থমন্ত্রী জ্যোতিবাবু মহাশয়ের কণ্ঠে একটা সুর ধ্বনিত হতে দেখেছি; তিনি বলেছেন আমি কোন ছ্যাবলামির মধ্য দিয়ে অগ্রগামী হব না। এ কথা শুনে সত্যিই আমার খুব ভাল লেগেছে। এই জন্য যে তিনি আবার অনেকদিন পরে নতুন করে বলছেন ছ্যাবলামী করবো না। কংগ্রেসের গত বিশ বছরের শাসনকালে তাঁকে আমরা দেখেছি তিনি বিধানসভার কাজ ছ্যাবলামির মধ্য দিয়ে চালিয়ে এসেছেন। তারা বিধানসভার মধ্যে কংগ্রেসী অর্থমন্ত্রীর হাত থেকে বাজেট বক্তৃতার কাগজপত্র ছিনিয়ে নিয়েছেন এবং স্পীকারের মেস্ কেড়ে নেওয়ার জন্য ইন্ধন জুগিয়েছেন। এইভাবে তিনি ছ্যাবলামী করেছেন। কলকাতার বুকের উপর দেখেছি, ফুটপাথে দেখেছি তাঁরা ছ্যাবলামির মধ্য দিয়ে জনগণের কল্যাণমূলক কাজকে ব্যাহত করবার চেষ্টা করেছেন; গ্রামের নিরীহ মানুষের কাছে তাঁদের পার্টির লোকদের লেলিয়ে দিয়ে অগ্রগতির কাজকে ব্যাহত করবার চেষ্টা করেছেন। আজকে যদি জ্যোতিবাবুর মুখ থেকে শুনি আর ছ্যাবলামি হবে না, তাহলে সত্যিই আমি এটা ভেবে নিশ্চিন্ত হতে পারি যে আমাদের এই [illegible] রাষ্ট্রে তাঁরা আর ছ্যাবলামি করবেন না, সেটা তিনি বন্ধ করবেন।

কিন্তু আজ এই বিধানসভায় যে ছ্যাবলামির ইঙ্গিত দেখছি, সেটা যদি জ্যোতিবাবু বন্ধ করবার চেষ্টা করেন, তাহলে আমরা অত্যন্ত বাধিত হবো। অতএব তাঁর এই ছ্যাবলামী বন্ধ করব বলার জন্য আমি জ্যোতিবাবুকে ধন্যবাদ জানাই।

আর একটি কথা বলবো। গতকালের বক্তৃতায় মাননীয় দাশরথী তা মহাশয় বলেছেন যে বিরোধী পক্ষের কপালে নাকি ভোটের সিঁদুর দিয়ে তাঁরা এই সরকারকে গঠন করেছেন এবং কংগ্রেসকে নাকি বিরোধীর আসনে বসতে হয়েছে। আমি আজ তা মহাশয়কে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যদি আজকে জনগণ বিরোধীদের কপালে নূতন করে ভোটের সিঁদুর পরিয়ে বিধবা বিবাহ প্রথার প্রচলন করেন আপনাদের এ'য়োস্ত্রী বানিয়ে থাকে, তাহলে দুঃখটা কোথায়? আজকে এতদিন পরে বিধবা থেকে তাঁরা সধবায় এসে মুক্তি পেয়েছেন। এই যে তাঁদের কপালে নূতন করে সিঁদুর দেওয়ার যে কীর্তি সেটা কি কংগ্রেস পক্ষের নয়? কংগ্রেস কি তাঁদের সধবা করার ইঙ্গিত দেন নাই? আজকে জনগণ তেরটি স্বামী দিয়ে তাঁদের বরণ করেছেন। এই তেরটি স্বামী নিয়ে তাঁরা কতদিন ঘর চালিয়ে যাবেন সেটাই আজকের বিচার্য বিষয়। আজকে এখানে তেরটি স্বামী নিয়ে ঘর করবার জন্য তাঁদের নূতন করে অভিনন্দন জানাই। আমরা দেখেছি দ্বাপরে পঞ্চালীর পঞ্চ স্বামী ছিল; কিন্তু আজকে বিধবার আসনে এই তেরটি স্বামীর ঘর কতদিন চলবে তা জানিনা। তবে আমি ভগবানের কাছে প্রার্থনা জানাই, এই তেরটি স্বামী নিয়ে যেন তাঁরা চালিয়ে যেতে পারেন। (হাস্য)

আর একটু আগে বিরোধী পক্ষ থেকে বলেছেন যে আজকে পশ্চিমবঙ্গ সরকারের জমিদারী দখল আইনের মধ্য দিয়ে অনেকে নাকি বিড়ালের নামেও জমি রেখেছেন। আমি সদস্য মহোদয়কে বলছি যদি সরকার পক্ষ থেকে একটিও বিড়ালের নামে জমি রাখা হয়েছে দেখাতে পারেন, তাহলে অন্ততঃ সেই বিড়ালের নামের জমিটা তার নামে লিখে দেওয়ার ব্যবস্থা করা যাবে, একথা আমি হলপ করে বলতে পারি।

(গোলমাল...)

**Mr. Speaker:**

আপনি ওদিকে দেখবেন না, স্পীকারের দিকে চেয়ে বলুন।

**Shri Nityananda Bhuniya:**

হ্যাঁ, স্যার আমি স্পীকারকে এ্যাড্রেস করে বলছি।

মাননীয় স্পীকার মহোদয়, আজকে পশ্চিমবাংলার দিকে দিকে যে ছবির মধ্য দিয়ে কংগ্রেস পক্ষকে হেয় প্রতিপন্ন করবার চেষ্টা করছেন, সেটা আসল ছবি নয়। আজকে জনগণ ওদের কাছ থেকে যে আশা করেছিলেন যে বিশ্বাস ও আস্থা স্থাপন করেছিলেন এবং তাঁরা যে আশ্বাস সেই জনগণকে দিয়েছিলেন, এই বজেটের মধ্য দিয়ে অন্ততঃ সেই নূতন দৃষ্টিভঙ্গীর কোন আভাষ দেখতে পাচ্ছি না। তাঁরা জনগণের জন্য কী করছেন? তাঁরা শিক্ষকদের আশ্বাস দিয়েছিলেন তাঁদের মাইনে পূরণ করবেন; সরকারী কর্মচারীদের সম্বন্ধে আশ্বাস দিয়েছিলেন যে তাদের সম্বন্ধেও সঠিক ব্যবস্থা অবলম্বন করবেন। কিন্তু তিনি যে বিল এনেছেন, সেই বিলের মধ্য দিয়ে কোন নির্দিষ্ট শুভ ইঙ্গিত কিছু আমরা দেখতে পাচ্ছি না। আজকে সরকার পক্ষের জনকল্যাণমূলক নীতির কোন আদর্শ এর মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। কংগ্রেস পক্ষ যে নীতি রেখে গিয়েছিলেন, বর্তমান সরকার পক্ষও আজকে সেই নীতির মধ্য দিয়ে প্রসারতা ও সফলতা লাভ করবার চেষ্টা করছেন। আজকে কংগ্রেসের রচিত বিলই জ্যোতিবাবু এখানে রেখেছেন। কিন্তু তার মধ্যে তিনি যে কটূক্তি করা হয়েছে, তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-45—3-55 p.m.]

**Shri Phakir Chandra Roy:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপিত করেছেন আমি এই বিল সর্বান্তঃকরণে সমর্থন করছি। এখানে নানাভাবে অনেক রাজনৈতিক বিতর্কের অবতারণা

করা হয়েছে। এই বিতর্কের মধ্যে আমি না গিয়ে আগামী বছরের বাজেটের মধ্যে কয়েকটি সাজেশন, মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। প্রথমে বলতে চাই আগে আগে দেখা গিয়েছে যে এসটিমেট এবং এ্যাকচুয়ালের মধ্যে একটা ব্যবধান বিরাট আছে। আগামী বাজেটে এই ব্যবধান আমরা দেখতে না পাই। এই নূতন বাজেট হবার পর পরবর্তী যখন বাজেট আসবে তখন তাতে এই ব্যবধান সম্বন্ধে বিরোধী পক্ষের কাছ থেকে আমাদের যেন শুনতে না হয়। আর একটা কথা যে সমস্ত ব্যবসায় প্রতিষ্ঠান রয়েছে পশ্চিমবঙ্গ সরকারের এই ব্যবসায় প্রতিষ্ঠান থেকে লাভের অঙ্ক নেই, লোকসানের অঙ্ক পাওয়া যায়। ব্যবসায় প্রতিষ্ঠান থেকে লাভ যদি না হয়, লোকসান যদি বেড়ে যেতে থাকে তাহলে এই নামকোয়াস্তে এইরকম ব্যবসায় প্রতিষ্ঠান রাখার সার্থকতা আছে কিনা সেটাও যেন বিবেচনা করা হয়। বাজেট আলোচনা করতে দেখা গিয়েছে পশ্চিমবঙ্গ সরকারের যেটুকু আয় বৃদ্ধি হয়েছে সেই আয় বৃদ্ধি হয়েছে একসাইস থেকে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করবো টেকচাঁদের ভূত এবং মনোপলির ভূত যেন পশ্চিমবঙ্গে না থাকে। প্রাইভেট মনোপলির ভূত না থাকলে পশ্চিমবঙ্গের আয়ের রাস্তা বাড়বে। প্রহিবিশন যদি না থাকে তাহলে পশ্চিমবঙ্গে আয়ের রাস্তা বাড়বে, প্রহিবিশন না থাকলে পশ্চিমবঙ্গের যে মরাল টোন সেটাও ভাল হবে, এটাও বিবেচনা করতে বলবো। অনেক জায়গা আছে যেখানে একটু চেষ্টা করলে খরচ কমান যেতে পারে। উদাহরণস্বরূপ আমি বলতে পারি আজকে সরকারের বিভিন্ন বিভাগে জিপ প্রচলন খুব বেশী হয়েছে। ব্যক্তিগত কাজে বহু সময়ে এই সমস্ত গাড়ীর অপব্যবহার করা হয়। যদি এই অপব্যবহার বন্ধ করার ব্যবস্থা করতে পারেন তাহলে দেখবেন এই খাতে অনেক টাকা সরকারের কাছে আসবে। আরো সহজ কথায় বলি বর্ধমান সদরঘাটে ফেরী আছে, সেখানে একটা টেম্পোরারি ব্রীজও হয়, সেই ফেরী এবং ব্রীজ থেকে বেশ লাভও হয়। এইরকম বিভিন্ন জায়গায় যেসমস্ত টেম্পোরারি ব্রীজ এবং ফেরী আছে সেগুলি যদি প্রাইভেট লোককে বিলি না করে সরকার নিজের আয়ত্তাধীনে রাখেন তাহলে আমার মনে হয় তা থেকে সরকারের আয় বৃদ্ধি হবে। কতকগুলি পিট ফল আছে সেই পিট ফল এ্যাভয়েড করবার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। পানাগড়ে যেখানে রিজার্ভ বেস আছে সেই রিজার্ভ বেসের মধ্যে দিয়ে একটা ইরিগেশন ক্যানেল হয়েছে। সেই ইরিগেশন ক্যানেলের জন্য জমি এ্যাকুইজেশন হয়েছে, এ্যাকুইজেশন বাবদ টাকাও পেমেন্ট হয়ে গিয়েছে কিন্তু এ্যাকচুয়ালি ইরিগেশন ক্যানেল কাটা হয়নি। কারণ মিলিটারি আপত্তি করেছে এবং মিলিটারির আপত্তি দূরীভূত করবার জন্য কোন ব্যবস্থা আগেকার সরকার নিয়েছেন বলে আমাদের জানা নেই। আর একটা জায়গাতে একটা ক্যানেল হয়েছে, ক্যানেল কাটা হয়ে গিয়েছে, টাকা লগ্নী হয়ে গিয়েছে, মাঝখানে জি টি রোড আছে, জি টি রোডের নিচের দিকে নিয়ে যাওয়ার অনুমতি সি পি ডবলিউ ডি'র কাছ থেকে পাওয়া যায়নি। জানি না কি ব্যবস্থা হয়েছে। বর্ধমান সদর সাবডিভিশনে দুটো ইরিগেশন স্কীম থার্ড প্ল্যানে এ্যাকসেপটেড হয়। ওল্ড দামোদর চ্যানেল তার ডিসট্রিবিউটারি ওয়ান, ডিসট্রিবিউটারি টু এই দুইটি এক্সটেনশন। সেখানে পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে ডি ভি সি-র কলহ চলছিল যে এই কাজ করবে কে। বছর দুই পূর্বে এই কলহের নিষ্পত্তি হয়েছে, ঠিক হয়েছে যে এই কাজ করবে পশ্চিমবঙ্গ সরকার ইরিগেশন ডিপার্টমেন্টের মাধ্যমে। দু'বছর হয়ে গেল এখনও পর্যন্ত কিন্তু সেই কাজ হল না। শুনছি নাকি নকশা তৈরী হচ্ছে। এই জাতীয় গাফিলতি যদি থাকে এইভাবে টাকা লগ্নী করে যদি তার ফয়দা না হয় তাহলে কখনও আমাদের ষ্টেট সেলফ সাফিসিয়েন্ট হতে পারবে না। আমি এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি এবং আমি এই এ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করছি।

[3-55—4-5 p.m.]

**Shri Khalil Sayed:**

মিঃ স্পীকার, স্যার, আজ ১৪ দলের সরকার ১৪ পদের খিচুড়ি সরকার হয়েছে। খিচুড়ি, স্যার, আপাততঃ মুখরোচক বটে কিন্তু অত্যন্ত স্বাস্থ্যহানিকর। তবে ও'রা একটা আশ্বাস দিয়েছেন যে ১৪ পদের নাকি কোন দিন গরমিল হবে না। এতে আমরা আশ্বস্ত হচ্ছি যে যদি গরমিল না হয় তাহলে এ'রা সম্বন্ধ হবেন বটে কিন্তু একক সংখ্যাগরিষ্ঠতা কোন দিন লাভ করতে পারবেন না এবং এই কথা ভেবে বাংলাদেশের মানুষও আশ্বস্ত লাভ করবে। অর্থের এ'রা

সদ্ব্যবহার করবেন কি অসদ্ব্যবহার করবেন সেটা, মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি। বিশেষ করে এই সরকারের যিনি শিক্ষামন্ত্রী হয়েছেন তিনি নাকি তাঁর কলেজ থেকে ছয় মাসের ছুটি নিয়েছেন। এই ছুটি নিয়ে তিনি চাকরী বজায় রাখবেন আবার এখানে মন্ত্রীত্বও করবেন। স্যার, তাঁরা কিভাবে অর্থের সদ্ব্যবহার করবেন এথেকেই বুঝতে পারা যাচ্ছে। তিনি চাকরীও করবেন এবং একই সঙ্গে মন্ত্রীত্বও করবেন। তিনি ছুটিটা একেবারে নেননি, কেন নেননি জানি না।

**মিঃ স্পীকারঃ** অনারেবল মেম্বার, আপনি যেরকম নিয়ম আছে সেইভাবে ওকথা জিজ্ঞাসা করবেন। আপনি শুধু আপনার বক্তব্য রাখুন।

**শ্রীখলিল সৈয়দঃ** আপনার মাধ্যমে তাঁকে জিজ্ঞাসা করছি এটা ঠিক কথা কিনা। যে এ্যাপ্রো-প্রিয়েশন বিল এবং বাজেট বক্তৃতা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দিয়েছেন তার মধ্যে মুদ্রাস্ফীতি এবং দ্রব্যমূল্যের কথা বলেছেন। কিন্তু একথা নিশ্চয়ই তিনি যখন অর্থমন্ত্রী, অর্থনীতিতে তাঁর জ্ঞান আছে, তখন বোঝেন যে এতে বিদায়ী সরকারের দোষ হতে পারে না, এটা সংশ্লিষ্ট ভারত সরকার এবং তার সঙ্গে সঙ্গে পৃথিবীর যে সমস্ত দেশ থেকে আমাদের আদান প্রদান করতে হয়, লেনদেন করতে হয়, ইমপোর্ট এক্সপোর্ট করতে হয় তাদের মুদ্রা মানের সঙ্গে আমাদের মুদ্রা মানের কিছু সামঞ্জস্য রাখতে হয়, তাদের দেশের দ্রব্যমূল্যের সঙ্গে আমাদের দেশের দ্রব্যমূল্যের কিছু সামঞ্জস্য রাখতে হয়। কেবলমাত্র ইচ্ছা করলে কৃত্রিমভাবে দ্রব্যমূল্য হ্রাস বৃদ্ধি করা যায় না। তিনি কি নজীর দেখাতে পারেন বর্তমান পৃথিবীতে এমন একটা দেশ রয়েছে যে দেশে মুদ্রাস্ফীতি ঘটেনি, দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটেনি? শিল্প উন্নতির যে সূচক তিনি দেখিয়েছেন তাতে তিনি নিজেই প্রমাণ করেছেন যে ভারতবর্ষ উত্তর উত্তরভাবে শিল্পে উন্নতি করেছে, অবনতি করেনি। কাজেই তাঁরা বলেছেন কংগ্রেস সরকারের ২০ বছরের আবর্জনা সাফ করবেন সেই আবর্জনা কোথায় দেখেছেন আমি জানি না, তাঁরা আবর্জনা থেকে এসেছেন বলে জঞ্জাল আবর্জনা দেখছেন। তাঁরা প্রগতির মধ্যে একটা দেশ হাতে পেয়েছেন যে দেশ ২০ বছর ধরে শিক্ষা, স্বাস্থ্য, সমস্ত কিছুতে উন্নতি করেছে। সেই উন্নতিমূলক দেশের মাঝখানে এসে তাঁরা সরকার গঠন করেছেন একথা তাঁরা অস্বীকার করতে পারবেন না। বেকার সমস্যার সমাধান করবার জন্য তাঁরা যে ভাষণ দিয়েছেন তাতে বলেছেন এবছরে বেকার সংখ্যা কিছু বাড়বে। এটা তাঁদের অক্ষমতার ইংগিত যে বেকার সমস্যার সমাধান করতে পারবেন না। আমি জানি বেকার সমস্যার সমাধান তাঁরা করতে পারবেন না এই পয়েন্টে আমি তাঁদের চ্যালেঞ্জ করতে পারি। তাঁরা এইজন্য পারবেন না যে যতদিন পর্যন্ত উৎপাদন যন্ত্রগুলি ব্যক্তিগত মালিকানাধীন থাকবে ততদিন পর্যন্ত বেকার সমস্যার সমাধান হওয়া সম্ভব নয়। খাদ্যনীতি সম্বন্ধে এ'রা বলেছেন যে বিদায়ী সরকার লোককে ভরা পেট খাওয়াতে পারেনি। যদিও কালকে শ্রীমতী মিত্র বলেছেন আমেরিকার কাছ থেকে যে খাদ্য নেওয়া হয়েছে সেটা অন্যায় হয়েছে এবং সেটা ভিক্ষার সামিল।" আমি বলছি মানুষের ক্ষুধা কখনও আত্মসম্মানের বাধা মানে না। আমি ঐ সরকারকে অভিনন্দন জানাবো যদি বিদেশের যে কোন দেশ থেকে খাদ্য আনা বর্জন করে শুধুমাত্র বাংলাদেশের উপর খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়ে বাংলাদেশের মানুষকে ভরা পেট খাওয়াতে পারেন। কিন্তু সেটা তাঁরা পারবেন না। কৃষি উৎপাদন কম হবে বলে তাঁরা একটা ইঙ্গিত দিয়েছেন। এই ইঙ্গিত দিয়ে তাঁরা বোঝাচ্ছেন যে এই দেশে দুর্ভিক্ষ হতে পারে এবং দুর্ভিক্ষ তাঁরা টেনে আনবেন! স্যার, অত্যাবশ্যকীয় প্রয়োজনীয় দ্রব্যের অভাব তাঁরা মিটাবেন এই প্রতিশ্রুতি দিয়েছেন। অত্যাবশ্যকীয় প্রয়োজন মিটাবার কথা যে-কোন সরকারই দেন কিন্তু বাস্তব কর্মসূচী যদি না থাকে, বাংলাদেশের মানুষের ঘাড়ে যে করভার আছে তা যদি তাঁরা লাঘব না করতে পারেন, যদি তাঁদের ভরা পেট খাওয়াতে না পারেন তাহলে আজকে যত বড় বড় কথাই বলুন না কেন, ঐ অ্যাসেম্বলীর দরজা খুলে দিয়ে নিজের দলের লোকদের ডেকে এনে আমি কি হয়েছি সেটা দেখান না কেন, তাঁরা ধ্বংস হয়ে যাবেন। তাঁদেরই সৃষ্টি ঐ শিল নোড়া তাঁদেরই ভাঙ্গবে দাঁতের গোড়া এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Golam Yazdani:**
মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উপস্থিত করেছেন তা আমি সমর্থন করে দুই একটি কথা বলতে চাই। আজকে মাননীয় সদস্য রঞ্জিত

ঘোষ চৌধুরী মহাশয় বলেছেন যে লুক ইনটু দি ফ্যাক্ট আমার মনে হয় যদি তিনি তার দলের লোকদের যদি বলতেন যে লুক ইনটু দি ফ্যাক্ট তাহলেই ভাল হত। কেননা এটা তো ফ্যাক্ট যে কংগ্রেস হেরে গেছে বাংলাদেশে অথচ তাদের কতিপয় সদস্য এটা মেনে নিতে পারছেন না যে কংগ্রেস হেরে গেছে। তারপর এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা এ্যাপ্রোপ্রিয়েশন বিলের সমালোচনা করতে গিয়ে বলেছেন যে পাবলিক হেলথ এ্যাকাউন্টে বেশী টাকা ধরা হয়নি যেমন পানীয় জল সমস্যা ইত্যাদি ইত্যাদি আছে। আমি সেই মাননীয় সদস্যকে বলতে চাই যে এ্যাপ্রোপ্রিয়েশন বিলটা যদি ভাল করে দেখতেন তাহলে দেখতে পেতেন যে বাজেটে পুরো টাকা রয়েছে ৮ কোটি ৭২ লক্ষ ৫২ হাজার টাকা। পাবলিক হেলথের এ্যাকাউন্টে সেখানে মাত্র চার মাসের জন্য এ্যাপ্রোপ্রিয়েশন বিলে ধরা হয়েছে ২ কোটি ৯০ লক্ষ ৯১ হাজার টাকা। আমি এখানে বলতে চাই ঐ চার মাসের যতটা টাকা ধরা হয়েছে পুরো বাজেটের তাতে এই চার মাসের টাকা দিয়ে যদি ভাগ করা হত তাহলে অনেক কম হত। কিন্তু এখানে এ্যাপ্রোপ্রিয়েশন বিলে ৬৭ হাজার টাকা বেশী ধরা হয়েছে। অর্থাৎ আমাদের সরকার এটা উপলব্ধি করেছেন যে পাবলিক হেলথের এ্যাকাউন্টে বেশী করে টাকা ধরা উচিত। এটাও একটা ফ্যাক্ট। মাননীয় সদস্য এই ফ্যাক্টটা না দেখেই বলে দিলেন যে আজকে পাবলিক হেলথ এ্যাকাউন্টে বেশী টাকা ধরা হয়নি। অনেক মাননীয় সদস্য আবার বলেছেন যে সম্পূর্ণ বাজেট কেন তাড়াতাড়ি পেশ করা হয়নি। আমি একটা হিসাব কাল রাত্রিতে করছিলাম এতে অনেক ঘণ্টা লেগেছে তাতে আমি দেখছিলাম যে কংগ্রেস সরকার যে বাজেট করেছিলেন তাতে আমি দেখতে পাচ্ছি যে মেন যেসমস্ত আইটেম যেমন মনে করুন মেডিক্যাল, পাবলিক হেলথ, এগ্রিকালচার, ইন্ডাস্ট্রি, সিভিল ওয়ার্কস ইত্যাদি—আমি ১৯৫৮ সাল থেকে হিসাবটা করেছি তাতে আমি দেখেছি মেডিক্যাল, পাবলিক হেলথ, এগ্রিকালচার, ইন্ডাস্ট্রি, সিভিল ওয়ার্কস, পাবলিক ওয়ার্কস ইত্যাদিতে তাতে দেখেছি প্রত্যেক বছর তারা উদ্বৃত্ত টাকাগুলি খরচ করতে পারেননি। বাজেটে যে টাকা তারা মঞ্জুরী করে নিয়েছিলেন সেই টাকা তারা খরচ করতে পারেননি। আমি একটা মোট টাকার হিসাব দেব, যেমন পাবলিক হেলথে ২২ লক্ষ থেকে ৯০ লক্ষ টাকা তারা খরচ করতে পারেননি। তারপর এগ্রিকালচারাল খাতে ৩১ লক্ষ থেকে পৌণে তিন কোটি টাকা তারা খরচ করতে পারেন নি। যদিও এক এক বছরের এক একটা হিসাব আছে আমি এটা মূল হিসাব দিচ্ছি। ইন্ডাস্ট্রিতে ১৩ লক্ষ টাকা থেকে ৭৫ লক্ষ টাকা তারা খরচ করতে পারেননি। সিভিল ওয়ার্কসে যেটা রাস্তাঘাট ইত্যাদি আছে সেখানে ২৬ লক্ষ টাকা থেকে ২ কোটি টাকা তারা খরচ করতে পারেননি বিভিন্ন বছরে। যেমন গত বছর ১৯৬৫-৬৬ সালে পাবলিক ওয়ার্কসে ২ কোটি ৯১ হাজার টাকা তারা খরচ করতে পারেননি। অর্থাৎ আমি এখানে দেখাতে চাই যে বাজেটে যে সমস্ত টাকা ধরেছিলেন এখানে আমাদের কাছ থেকে পাশ করিয়ে নিয়েছিলেন তারা তা খরচ করতে পারেননি। আমাদের যুক্ত ফ্রন্ট সরকার এই সব বিষয়ে ওয়াকিবহাল রয়েছেন। তারা সব হিসাব নিকাশ করে ভেবে চিন্তে চার মাস পরে সামগ্রিক বাজেট তারা পেশ করবেন। এবং মাননীয় অর্থমন্ত্রী তার বক্তৃতায় বলেছেন যে এই বাজেট আমাদের সম্পূর্ণ বাজেট নয়। এটা ৪ মাসের বাজেট শুধু কাজ চালাবার জন্য। আমরা আমাদের সামগ্রিক বাজেট শীঘ্র পেশ করব এবং বাজেটের মধ্যে দিয়ে আমাদের যে ঘোষিত নীতি তা আমরা কার্যকরী করব। মাননীয় স্পীকার মহাশয়, আমি আরেকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই যে গতবার ত্রাণ খাতে ৭ কোটি ৭০ লক্ষ টাকা খরচ হয়েছিল—আমরা দেখেছি মফঃস্বলে ইলেকশানের ব্যাপারে এই টাকা কাজে লাগান হয়েছে, জি আর দেওয়া হয়েছে, নানাভাবে সরকারী টাকা অপব্যয় করা হয়েছে। এই সমস্ত বিষয়ে আমাদের সরকার নিশ্চয়ই তদন্ত করে দেখবেন। এবং আমাদের যে আগামী বাজেট আসবে সেই সমস্ত বিষয়ে বিবেচনা করে বাজেট আসবে বলে আমি বিশ্বাস করি। এই বলে আমি এই এ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-5—4-15 p.m.]

**Dr. Zainal Abedin:**

মিঃ স্পীকার, স্যার, মাননীয় উপমুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী আজকে এই হাউসে যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন সেই বিলের উপাদানে আমাদের বিরোধিতা করার কারণ খুব অল্প—নেই বললেই চলে। কিন্তু তেমনি তাঁর বাজেট বিবৃতিতে আমাদের কংগ্রেস পক্ষের প্রতি এবং

তৎকালীন কংগ্রেসী মন্ত্রিসভার প্রতি যে কটাক্ষ করেছেন তার জবাব দেওয়া আমি প্রয়োজন মনে করি, প্রয়োজন মনে করি এজন্য যে সাধারণভাবে এই হাউসে দেখে এসেছি যে বাজেট বিবৃতির পর জেনারেল ডিসকাসন অব দি বাজেট-এর জন্য একটা নির্দিষ্ট সময় থাকে--অজ্ঞাত কারণে সেই সুযোগ এই হাউসের সদস্যদের এবার দেওয়া হচ্ছে না। সেজন্য আজ এ্যাপ্রোপ্রিয়েশন বিল-এর উপর ভোটিং অন এ্যাকাউন্টস-এর পরে মাননীয় সদস্যরা তাদের বক্তব্য রাখতে পারছেন না। আমি মাননীয় অর্থমন্ত্রীকে একটা কথা জিজ্ঞাসা করতে চাই যে আজকে যে অধিকারে তিনি এই হাউসে এ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন সেই অধিকার তাকে দিয়েছে ভারতীয় গণতন্ত্র, চীনের মাওবাদ নয়। জনতার ইচ্ছায় সরকারপক্ষ বিরোধীপক্ষে পরিণত হতে পারে আবার বিরোধীপক্ষ সরকার পক্ষে পরিণত হতে পারে। গণতন্ত্রকে স্বীকার করে নিয়ে আমরা সেই ব্যবস্থা করেছি। বহুদিন ধরে বর্তমান অর্থমন্ত্রী জ্যোতিবাবু এই এ্যাপ্রোপ্রিয়েশন বিল-এর উপর বিতর্ক রাখতে গিয়ে যে ভাষায় আক্রমণ করেছিলেন তা থেকে মনে হত যে ভারতীয় গণতন্ত্র একটা প্রহসন মাত্র। আজকে আমরা উল্লাস বোধ করছি সেই গণতন্ত্রে শক্তিমান হয়ে ওই জ্যোতিবাবু আজকে ওই অধিকার পেয়েছেন-- মাওবাদ তাকে ওই অধিকার দেয়নি--অতএব আশা করব পশ্চিমবঙ্গের মাটিতে মাওবাদের রক্তাক্ত বিপ্লবের স্বপ্ন তিনি দেখবেন না, হিংস্র আন্দোলনের পথ তিনি পরিত্যাগ করবেন। এই আশ্বাস আমরা তার কাছ থেকে সঙ্গতভাবে পেতে পারি। তিনি তার বাজেট বিবৃতিতে এক জায়গায় কটাক্ষ করেছেন—পূর্বতন সরকার জনবিরোধী নীতি চালিয়ে এসেছেন এবং তার গুরুত্ব সম্পর্কে সচেতন আছেন। একটা প্রশ্ন তাকে জিজ্ঞাসা করি আজকে মন্ত্রিসভার সদস্য মাননীয় অজয় মুখার্জি যিনি মুখ্যমন্ত্রী এবং যার অধীনে তিনি অর্থমন্ত্রীর দায়িত্ব পেয়েছেন তিনি কি তৎকালীন মন্ত্রিসভায় ক্রমাগত ১১½ বছর মন্ত্রী ছিলেন? এই হাউস-এ বা বাইরে তিনি কি এমন কথা বক্তব্য রেখেছেন যে বাংলার কংগ্রেসী মন্ত্রিসভা এমন নীতি গ্রহণ করেছে যাতে বাংলাদেশের জনজীবনে দুঃখ নেমে আসল। সেজন্য বলি যে কটাক্ষ তিনি করেছেন তা থেকে শ্রীঅজয় মুখার্জীও বাদ পড়েন না। আজ আশ্চর্যের কথা যে আক্রমণ তিনি করেছেন তিনি যার অধীনে মন্ত্রিত্ব করছেন তাকেও তা থেকে বাদ দেওয়া হয়নি একথা তাঁর বুঝা উচিত। স্পীকার, স্যার, শ্রীমতী গীতা মুখার্জী কমপেনসেশন-এর ব্যাপারে মহিষাদলের রাজাকে নিয়ে প্রশ্ন তুলেছেন। আমি জ্যোতিবাবুকে জিজ্ঞাসা করছি যে ভারতের গণতন্ত্রে যে স্বীকৃত হয়েছে এবং ভারতের সংবিধানে যে স্বীকৃত হয়েছে কমপেনসেসন দেবার বিধান সেটা সংবিধানে স্বীকৃত হয়েছে। আজকে সেই গণতন্ত্রে বলিয়ান হয়ে শাসনকার্য পরিচালনা শাসন ক্ষমতার পরিচালনার যদি অধিকার নিতে হয় তাহলে সংবিধানে যে বিধান রয়েছে সেই বিধান মানতে হবে এবং সেই সেই বিধান যদি মানতে হয় তাহলে যাদের সম্পত্তি আপনারা নিয়েছেন তাদের উপযুক্ত ক্ষতিপূরণ দিতে হবে। ভারতের গণতন্ত্রের সুযোগ নেবো আর ভারতের সংবিধানকে লঙ্ঘন করে এই ব্যবস্থা চলতে পারে না। মিঃ স্পীকার, স্যার, ওপক্ষের নমিনেটেড মেম্বার মিঃ ভিকস আমাদের মাননীয় সদস্য সিদ্ধার্থশঙ্কর রায় যেই চার্চিলের কথা উল্লেখ করেছিলেন তাতে তিনি উষ্মা প্রকাশ করেছেন। আমি তাঁকে জানিয়ে দিতে চাই যে চার্চিলের মত লব্ধপ্রতিষ্ঠ রাজনীতিবিদের যে অভিজ্ঞতা হয়েছিল তিনি সেই অভিজ্ঞতার কথা তুলেছিলেন - তিনি হয়তো রবীন্দ্রনাথ ঠাকুরের নাম হয়তো শুনে থাকবেন আমরা একথা বলেছি চার্চিল যে অভিজ্ঞতা লাভ করেছিলেন কোয়ালিশন মন্ত্রিসভা সম্বন্ধে তাঁরই উক্তি উদ্ধৃত করা হয়েছে। আমি তাঁকে রবীন্দ্রনাথের একটি কবিতা শুনিয়ে দিতে চাই

"পশ্চিম আজ খুলিয়াছে দ্বার সেথা হতে সবে আনে উপহার দিবে আর নিবে

মিলাবে মিলিবে......"

আমি তাঁকে সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গীর উর্ধ্বে উঠতে অনুরোধ করবো। আমি তাঁকে আরও একটা কথা জানিয়ে দিতে চাই—মাননীয় সদস্য একটা উদ্ধৃতি করেছেন যুব সমাজের জুভেনাইল ডেলিংকোয়েন্সি এবং ডেসপনডেন্সির কথা। আমি জানিয়ে দিতে চাই যে আজকে যারা সরকার পক্ষের সদস্য হিসাবে ক্ষমতার আসনে আসীন আছেন তাঁদের এই রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য তাঁরা এই যুব সমাজকে এতদিন আন্দোলনের পথে প্রান্তে যে নামিয়েছেন তারই পুঞ্জীভূত কুফল আজকে এই জুভেনাইল ডেলিংকোয়েন্সি এবং ডেসপনডেন্সি। এ দায়িত্ব কংগ্রেসের নয়,

এ দায়িত্ব ও পক্ষে যাঁরা বসে আছেন তাঁদের। এমন কি গত বছর আমরা দেখেছি শিশু সমাজকে তাঁরা যেভাবে তাঁদের কাজে লাগিয়েছেন রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য তারই পুঞ্জিভূত কুফল আজ দেখা দিয়েছে বোধ করি সরকার আজকে বেসামাল হয়েছেন এবং তারই জন্য নমিনেটেড মেম্বার আজকে ওকালতি আরম্ভ করেছেন ছাত্র সমাজের, যুব সমাজের ডেসপনডেন্সি সম্বন্ধে। আমি আর একটা কথা বলতে চাই মাননীয়া গীতা মুখার্জি বলেছেন যে কংগ্রেসকে জনসাধারণ রিজেক্ট করেছেন। আমাদের এ পক্ষের সদস্য শ্রীপ্রভাকর পাল তথ্য দিয়ে দেখিয়েছেন যে জনসাধারণ কংগ্রেসকে রিজেক্ট করেনি বরং তাঁদেরকে কতখানি জনসাধারণ রিজেক্ট করেছেন সে তথ্য তিনি দিয়েছেন। আজকে অর্থমন্ত্রী ভূমিরাজস্ব মন্ত্রী তাঁরা ২০।৩০ হাজার ভোটে জিততেন—আজকে কত ভোটে তাঁরা জিতেছেন সেটা তাঁকে জিজ্ঞাসা করি। কত লোক তাঁদের আগে চেয়েছিলেন আর আজকে চাইছেন কত লোক এর কি উত্তর দেবেন। এই এ্যাপ্রোপ্রিয়েশন বিলের বাজেট বরাদ্দের উপর দফাওয়ারী আলোচনার কোন সুযোগ আমাদের দেওয়া হয়নি এবং দেওয়া হয়নি বলে স্বাস্থ্য খাতে, শিক্ষা খাতে, সেচ খাতে, বিদ্যুৎ খাতে প্রভৃতি খাতে আমরা যে বক্তব্য রাখতে পারতাম সেই বক্তব্য রাখতে পারছি না বলে অর্থমন্ত্রীকে আমি জিজ্ঞাসা করবো আজ যে ব্যয়-বরাদ্দের অধিকার তিনি চেয়েছেন ব্যয়-বরাদ্দের যে টাকার খরচ করার অধিকার তিনি পাবেন তা গ্রামবাংলার কৃষি, খাদ্য, সেচ, শিল্প, বিদ্যুৎ ইত্যাদির জন্য যেন ন্যায্যভাবে ব্যয় করা হয়। এই অনুরোধ তাঁকে আমি করবো। আমি আরও অনুরোধ করবো যে যেসমস্ত কাজ আরম্ভ করা হয়েছে রাস্তাঘাট, স্কুল, হাসপাতাল প্রভৃতির কাজ সেগুলির কোনটা সমাপ্ত হয়েছে, কোনটা অর্ধ সমাপ্ত হয়েছে কোনটা শুধু সুরু হয়ে আছে এগুলি যেন সম্পন্ন করেন—এগুলি যেন অর্ধ পথে পরিত্যক্ত না হয়, এই অনুরোধ করবো। আজকে জনকল্যাণমূলক পরিকল্পনাসমূহের যেন সার্থক রূপায়ণ হয় এবং পল্লীবাংলার জনসাধারণ যেন উপকৃত হন এদিকে যেন একটু তাঁরা দৃষ্টি দেন। আমি আর একটা কথা বলতে চাই রাজ্যপালের ভাষণে এই কথার উল্লেখ আছে যে পশ্চিম বাংলায় পর পর দু বছর খরা হয়েছে এবং তার জন্য রিলিফ এবং ফেমিন রিলিফে যা ব্যয় হয়েছে তা ন্যায্য হয়েছে। আমি দাবী করি এই খরা থেকে পল্লী বাংলার মানুষকে কর্মসংস্থান দেবার জন্য বাঁচানোর জন্য যে ব্যবস্থা করা উচিত যে খয়রাতি সাহায্য বরাদ্দ করা উচিত যে টেস্ট রিলিফের ব্যবস্থা করা উচিত, সেই ব্যবস্থা যেন পূর্ণোদ্যমে করা হয় এবং ত্রাণ কার্য যেন অব্যাহত রাখা হয়—ত্রাণ কার্যের বরাদ্দ যেন কোন অংশে কমানো না হয় তার জন্য আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করবো। আমি আর একটা কথা বলতে চাই—তিনি বার বার বলেছেন বেকারী দূর করবেন অন্তত চেষ্টা করবেন। আমি একটা কথা তাঁকে সুনির্দিষ্টভাবে জিজ্ঞাসা করতে চাই তিনি কিভাবে আশা করেন অন্তত এক বছরে কতখানি অলস এবং বেকার যুবকের কিংবা শিক্ষিত বেকারের চাকুরীর সংস্থান এই নূতন সরকারের বাজেট দৃষ্টিকোণের জন্য সম্ভব হবে তার মোটামুটি আভাষ যদি দেন তাহলে কৃতার্থ বোধ করবো। বহু সমস্যা আমাদের আছে সেগুলি ধীর স্থিরভাবে আমাদের সমাধান করতে হবে। আজকে অর্থমন্ত্রী জ্যোতিবাবুকে একটা কথা জিজ্ঞাসা করছি যে বিরোধী পক্ষের নেতা হিসাবে তিনি যে আচরণই করে থাকুন আজকে সরকারের দায়িত্বশীল অর্থমন্ত্রী এবং উপমুখ্যমন্ত্রী হিসাবে তিনি যেন সংযত আচরণ করে সমস্ত উষ্মা বর্জন করে। এবং আমরা যে সমস্ত প্রশ্ন রেখেছি সেই সমস্ত প্রশ্নেব জবাব দেবার জন্য তাঁকে নিবেদন করছি। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** আমি আপনাকে এইটুকু বলছি যে বিজনেস এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট কালকে পেশ করা হয়েছে তাতে বাজেট ডিসকাসনের কথা তো বলা হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন:** এই সেসনে তো হচ্ছে না।

**মিঃ স্পীকার:** পরের সেসনে হবে—

(সরকারী বেঞ্চ হতে—উনি এখানে থাকেন না তো জানবেন কি করে?)

[4-15—4-25 p.m.]

**Shri Sudhir Chandra Das:**

মাননীয় স্পীকার মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে যে সব বক্তব্য রাখা হয়েছে সেগুলি ধীরভাবে আমি কাল থেকে শুনেছি—তাতে এইটুকু মনে হয়েছে যে আজ কংগ্রেস দলের যে পরাজয় তার গ্লানিভরা মনের আত্মপ্রকাশ মাঝে মাঝে প্রকাশ পেয়েছে। আমরা আশা করেছিলাম জনসমর্থনে যাঁরা সরকার গঠন করেছেন সেই সরকারের বক্তব্য প্রথম বারে অন্তত তাঁরা ধীরভাবে শুনবেন। আমি প্রথমে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল যেটা উত্থাপন করা হয়েছে সেই অ্যাপ্রোপ্রিয়েশন বিলটি সমর্থন করতে গিয়ে কয়েকটি সতর্কতামূলক ব্যবস্থা অবলম্বনের জন্য ক্যাবিনেটের দৃষ্টি আকর্ষণ করছি। যে দল আজ গদিচ্যুত হয়েছে সেই দল কথা দিয়েছিলেন যে নিরপেক্ষভাবে তাঁরা নির্বাচন করবেন, সরকারী টাকা ব্যবহার করবেন না, সরকারী গাড়ী ব্যবহার করবেন না—সরকারী প্রভাবকে ব্যবহার করবেন না—যে প্রতিষ্ঠানের মাধ্যমে ও'রা খরচ করেছেন সেই প্রতিষ্ঠান হচ্ছে মেদিনীপুর জেলা পরিষদ। তাদের হাতে রিলিফের, টেস্ট রিলিফের যে প্রচুর টাকা গিয়েছিল, জল সরবরাহের জন্য যে টাকা গিয়েছে, সে সমস্ত টাকা এক বছর খরচ করেন নি, পুরো রেখেছিলেন এবং পুরো টাকাটা একত্রিত করে এ বছর ভোটের পূর্বে কিভাবে খরচ করতে পারেন তার চক্রান্তের ইতিহাস আমার জানা আছে।

এ'রা যদি তদন্ত করেন তাহলে প্রকাশ করে দেবো যে কিভাবে আমাদের গ্রামের লোকেরা নলকূপ আটক রেখেছে। সেই গ্রামের নাম এবং কারা আটক করে রেখেছে তাও আমি বলতে পারি। মাননীয় সভাপাল মহাশয়, যেমন নলকূপের সমস্ত টাকা অপচয় বা অপব্যয় করেছেন দলীয় স্বার্থে ব্যবহার করে তেমনি রিলিফ বা টেস্ট রিলিফের টাকারও অপব্যয় হয়েছে। ত্রাণ বিভাগ থেকে টাকা নিয়ে ত্রাণ মন্ত্রী আভা মাইতি নিজের এলাকায় বেশী খরচ করেছেন এবং বহু টাকা অপচয় বা নষ্ট করেছেন, যার হিসাব পাবার কোন উপায় নেই। আমি কাল খবর পেয়েছে যে মেদিনীপুর কংগ্রেস ভবনে বসে এই তদন্ত কমিশন হবার পর কংগ্রেস কর্মীরা রাত জেগে সমস্ত ফল্‌স নাম দিয়ে তালিকা তৈরী করে দাখিল করবার চেষ্টা করছেন। আমি পরশুদিন কাঁথী শহরে গিয়েছিলাম, সেখানে দেখলাম মুসলমান এবং হিন্দু পল্লীতে গিয়ে সাদা কাগজে টিপ সই করিয়ে নিয়ে আসা হচ্ছে, অথচ তাদের কাপড় বা কম্বল দেওয়া হয় নি। এ প্রমাণ আমার কাছে আছে। সেই কারণেই বলছি, যদি ঐ জেলা পরিষদকে আবার রিলিফ এবং টেস্ট রিলিফের টাকা দেন তাহলে তাঁরা আবার সেইভাবে কাজ করবেন। এই জেলা পরিষদকে যদি আবশ্যক হয় সুপারসিড করে তার কাগজপত্রকে সিজ করে নিন। তা যদি না করতে পারেন চুরি ও গণ্ডগোল কিছুতেই ধরতে পারবেন না। তারপর যেটা বলতে চাই সেটা হচ্ছে, রাসবিহারী পাল, মেদিনীপুর জেলা পরিষদের সভাপতি, স্যার, আপনি জানেন যিনি চক্রান্ত করে কোন রকম কারণ না দেখিয়ে চক্রবর্তীকে সরিয়েছিলেন, তাঁর কথা বলতে চাই। ৮।১০ মাস আগে এই যে রিলিফ এবং টেস্ট রিলিফের টাকা গেল তা খরচ করার জন্য আমাদের কোন মিটিং ডাকেন নি। এটা জেলা পরিষদের এক্স অফিসিও মেম্বাররা জানেন। আমরা কোন নোটিশ পাই নি। ১০ মাস বহাল তবিয়তে জেলা পরিষদের সভাপতি গোপনে টেস্ট রিলিফ এবং রিলিফের টাকা তছনছ করেছেন। শুধু তাই নয়, এই যে কম্বল গিয়েছিল ত্রাণ বিভাগ থেকে, সেই কম্বল কার মাধ্যমে বিলি করা হয়েছে সেটা একটু শুনুন। এস ডি ও বা বি ডি ও-কে দেওয়া হয় নি। কংগ্রেস প্রার্থীকে কম্বলের কোটা দেওয়া হয়েছে। এই কম্বল এবং কাপড় কংগ্রেস কর্মীদের দিয়ে বিলি হয়েছে। আর এই বাম পন্থী সরকার হবার পর যখন আর চুরি করার উপায় নেই তখন চার দিন আগে সাদা কাগজে টিপ-সই করিয়ে নেওয়া হচ্ছে। আমি মাননীয় ডেপুটি চীফ মিনিস্টারকে বলছি তিনি চলুন, আমি প্রমাণ করে দিচ্ছি। আমার পার্শ্ববর্তী এলাকায় যেখানে কম্বল দেওয়া হয় নি সেখানে তিন দিন আগে সই করানো হচ্ছে এ কথা আমি প্রমাণ করে দেবো।

তাঁরা একথা ভেবেছিলেন যে তাঁরা জিতবেন এবং বেশীর ভাগ ভোট পাবেন। কিন্তু অদৃষ্টের পরিহাস, রাজনৈতিক অবস্থার এমনই চাপ, এমনই অবস্থার সৃষ্টি করেছিলেন যাতে তাঁদের সবই গেছে। এখন শুধু ভাবছেন যে তিন মাসও বোধ হয় গদিতে থাকতে পারবেন না, একথা ভাবা ছাড়া তাঁদের আর কোন গত্যন্তর নেই। কিন্তু আজ পশ্চিমবঙ্গের জনসাধারণ চায় যে বামপন্থী সরকার বেঁচে থাক, দীর্ঘস্থায়ী হোক এবং তাঁরা সৎভাবে শাসন পরিচালনা করুক এবং আমরাও

এর দীর্ঘজীবন কামনা করছি। আজ শুধু একথা বলে আমি ক্ষান্ত হব না। যেমন মেদিনীপুরে জেলা পরিষদকে সুপারসীড করবার কথা বলছি, কাগজপত্র সীজ করার কথাও বলছি তেমনি ব্যয় সংকোচের কথাও বলছি। যে কথা আমার বন্ধু তুলেছেন যে জীপগাড়ীগুলি প্রায় দেড় হাজার আছে, এই গাড়িগুলিকে যদৃচ্ছা ব্যবহার করেছেন, অনেক সরকারী কর্মচারী এবং কংগ্রেসের নেতৃস্থানীয় লোকেরা। এমন কি স্কুল বোর্ডের জীপগাড়ীগুলিকে তাঁরা নিজেদের কাজে ব্যবহার করেছেন। আজ যদি খরচ কমাতে চান তাহলে এই জীপগাড়ী ব্যবহার সংকুচিত করতে হবে। বি ডি ও-র অফিস এবং জেলা পরিষদের আর একটি খরচ কমানর কথা বলতে পারি সেটা হচ্ছে বি ডি ও অফিস বসে আছে লক্ষ লক্ষ টাকা খরচ করে, অথচ জেলা পরিষদ, অঞ্চল পরিষদ রয়েছে তাতে লক্ষ লক্ষ টাকা ব্যয় হচ্ছে সেদিকে দৃষ্টি দিতে হবে। তা ছাড়া নূতন মন্ত্রিসভার কাছে আমি আরেকটি অনুরোধ করব, পশ্চিমবাংলায় খরা অঞ্চল যেটা হয়েছে এ বছর তার জন্য মানুষের দুর্দশার শেষ নেই। আমি অনেক গ্রাম ঘুরে দেখেছি যে ফসল নেই। পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় খরা অঞ্চল চলছে সেই খরা অঞ্চলের প্রতি ডিসট্রিক্ট-এ তাঁদের এই মেসিনারিকে দিয়ে টেস্ট রিলিফ করুন, সেজন্য একথা তুলেছিলাম। এই রকম চিন্তা করে টেস্ট রিলিফ-এর রিলিফকে ভাল করে চালাবার চেষ্টা করুন। একথা জানাচ্ছি এ জন্য যে বামপন্থী যে যুক্তফ্রন্ট সরকার গঠন করেছেন তা স্থায়ী হোক এবং দীর্ঘজীবন লাভ করুক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-25—4-35 p.m.]

**Shri Prasanta Kumar Gayen:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি নবাগত হিসাবে আপনাকে প্রথমেই অভিনন্দন জানাচ্ছি। ছোটবেলা থেকে একটা কথা শুধু পড়েই এসেছিলাম কিন্তু আজকে এবং কালকের অধিবেশনে অংশ গ্রহণ করে সেটার অর্থ এই প্রথম বুঝতে পারলাম, কথাটা হচ্ছে
Sometimes the devil quotes scriptures
অর্থাৎ আমি শুনলাম ভূতের মুখে রামনাম, দুর্নীতির অভিযোগ সম্পর্কে একটা সরকারি তদন্তের কথা বিরোধী পক্ষ থেকে তোলা হয়েছে। কিন্তু আমি আশ্চর্য হয়ে গেলাম এই দেখে যে এখানে যাঁরা বিরোধী পক্ষে আছেন, তাঁদের মধ্যে ২।৪ জন ভূতপূর্ব মন্ত্রীও আছেন, বিশেষ করে তাঁদের ২।১ জনের সম্বন্ধে আমি একটা ঘটনার কথা বলতে চাই। ঠিক নির্বাচনের পূর্বে নরঘাটের উপর একটা ব্রিজ তৈরির পরিকল্পনা হয়েছিল এবং সেজন্য শিলান্যাসের নাম করে ১০ হাজার টাকার সরকারী তহবিল নষ্ট করা হয়েছে। সেখানে একজন নয়, তিনজন মন্ত্রী উপস্থিত ছিলেন, এবং তিনজন মন্ত্রীই সদম্ভে ঘোষণা করেছিলেন যে তাঁরা নাকি ৭ দিনের মধ্যে ব্রীজের কাজ সুরু করবেন এবং এক বছরের মধ্যে কাজ শেষ করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি শুনলে বিস্মিত হয়ে যাবেন যে জনসাধারণের কাছে এই বলে তাঁরা ধোঁকা দিয়ে, জনসাধারণকে ধাপ্পা দিয়ে তাঁরা নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করেছিলেন। আমি জানি, আজকে বিভিন্ন বক্তা বিরোধী পক্ষ থেকে একথাও বলেছেন যে তাঁরা নাকি অনেক বেশী আসন পেয়েছেন। আমি এই প্রসঙ্গে যে কথাটা রাখতে চাই, সেটা হচ্ছে এই যে বেশী আসন পেয়েছেন ও'রা বলছেন তার পেছুতে রয়েছে ত্রাণের খাতে অতিরিক্ত টাকা এবং সরকারী কম্বল বিতরণ, যদি প্রয়োজন হয়, সভার সামনে এর সত্যতা প্রমাণ করে দেব। আমার এলাকার কোন অঞ্চল প্রধান সাত হাজার টাকার রিলিফের কম্বল সমেত ধরা পড়েছিলেন নির্বাচনের আগের দিন রাত্রে।

যদি প্রয়োজন হয় স্পীকার মহাশয় আমি এটা প্রমাণ করে দেব। আমি এখানে আর একটি ঘটনা রাখতে চাই। আমাদের এলাকায় যিনি ভূতপূর্ব ত্রাণমন্ত্রী ছিলেন কিন্তু বর্তমানে গত হয়েছেন, তিনি মন্ত্রী থাকার সময় গিয়েছিলেন। তিনি সরবেরিয়ার বাঁধ জোর করে তৈরী করার প্ররোচনা দিলেন এবং সেই বাঁধ তৈরী করার ফলে ১৫ হাজার বিঘা জমি জলের তলায় চলে গিয়েছে। আপনি শুনলে অবাক হবেন চোখের সামনে যেখানে বাংলাদেশে এই রকম দারুণ খাদ্য সংকট, বাংলাদেশের মানুষ দিনের পর দিন খাদ্যাভাবে নির্যাতিত হচ্ছে সেই সময় সরকারী ব্যবস্থার ফলে কেমন করে মানুষের মুখের গ্রাস কেড়ে নেওয়া হয়েছে। আমরাএদের কাছে শুনেছিলাম বড় বড় আদর্শের অনেক কথা, কিন্তু আজকে আমি আপনার মাধ্যমে একথা জানাতে চাই যে সমাজতন্ত্রের পাউডার আর গণতন্ত্রের ক্রীম মাখিলে বিকলাঙ্গ দেহের সৌষ্ঠব আনা যাবে না। এ'রা গত ২০ বছর ধরে এখানে এমন একটা সমাজ গড়ে তুলেছেন, যার মাথাটা হচ্ছে হাঁড়ির

মত, মাথা সমস্ত দেশের অস্থি-মজ্জা শোষণ করে নিয়েছে। আর মাঝখানে আমরা দেখতে পাচ্ছি কৃকলাশের মত দুটো শ্রেণী—একটি কৃষক আর একটা শ্রমিক, এইভাবে এ'রা একটা বিকলাঙ্গ সমাজ তৈরী করেছেন গত ২০, বছর ধরে। আমি বিশেষ করে যুক্ত ফ্রন্টের তরফ থেকে একথা বলতে চাই বাংলাদেশের মানুষ যে রায় দিয়েছে সে রায় আমরা মাথা পেতে নিয়েছি। আজকে সকল দিকে লক্ষ্য করলে দেখতে পাবেন ও'রা অর্থাৎ বিরোধীপক্ষ আমাদের মধ্যে বিভেদ সৃষ্টি করতে চেষ্টা করছেন। শ্রীসিদ্ধার্থশংকর রায়, প্রতাপবাবু থেকে আরম্ভ করে ওদিককার যাঁরা বক্তৃতা আজ করলেন তাঁরা সকলেই এই বিভেদ সৃষ্টির প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। মাননীয় স্পীকার মহাশয়, আমি ও'দের একথা জানাতে চাই ও'দের নিজেদের মধ্যে বিভেদ সৃষ্টি হয়েছে। কেন না তাদের আসন ছিল ১২৭ কিন্তু আমরা স্পীকার ইলেকশনের সময় দেখতে পাচ্ছি তাদের পক্ষে ১২১ ভোট পড়েছে। অর্থাৎ তাদের দল ভাংতে সুরু করেছে। এবং ভেঙ্গে টুকরো টুকরো হয়ে যাচ্ছে। আজকে অতুল্যবাদ শেষ হয়ে এসেছে। আপনি মাননীয় স্পীকার মহাশয়, নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সেই সিন্ডিকেট খতম হয়ে গেছে এবং ভারতবর্ষের মানুষ মুক্তির নিঃশ্বাস ফেলতে চাইছে। আপনি এটা লক্ষ্য করেছেন যে কংগ্রেস তরফের লোকেরা নিজেদের ভুল আস্তে আস্তে বুঝতে শিখছে। তাঁরা যতই চীৎকার করুন না কেন ডঃ ত্রিগুণা সেনকে এবং শ্রীমতী ফুলরেণু গুহকে মন্ত্রিসভায় নেওয়ায় এটাই প্রমাণিত হচ্ছে যে তারা আত্ম সমীক্ষার দিকে ফিরে আসছে। আজকে তাঁরা যতই চীৎকার করুন না কেন বিরোধী দলে বসে, জনসাধারণ তাদের রায় দিয়ে দিয়েছে। আজকে আমরা যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করছি সে সম্বন্ধে এটাই বলতে চাই এটা হচ্ছে ইংরেজীতে যে একটা কথা আছে ওল্ড ওয়াইন ইন নিউ বটল্, এটা ঠিক সেই রকম। আমাদের হাতে সময় ছিল না, সেই সময় না থাকার জনাই আজকে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করতে হচ্ছে। কিন্তু আগামী দিনে মানুষ দেখতে পাবে যুক্তফ্রন্টের প্রতিনিধিত্বে কেমন করে দেশের মানুষের মঙ্গল করা হচ্ছে। এ'রা মানুষের কাছ থেকে দূরে ছিলেন, তাই এ'রা দেখেছেন জনসাধারণ কিভাবে এ'দেরও দূরে সরিয়ে দিচ্ছে। জনসাধারণ দেখেছে যে সেই সরকারের দ্বারা বাংলাদেশের মানুষের কল্যাণ হতে পারে না তাই জনতা রায় দিয়েছে। আগামী দিনে মানুষ দেখতে পাবে এই বর্তমান সরকার কিভাবে কাজ করেন। আমাদের সরকার পক্ষের সদস্যা শ্রীমতী গীতা মুখাজী বলেছেন শুধু সাড়ে সাত লক্ষ টাকা কম্পেনসেশন দিয়েছেন মহিশাদলের রাজাকে। উল্টো পক্ষের একজন সদস্য এই সম্বন্ধে বললেন কম্পেনসেশন পাওয়া নাকি নৈতিক অধিকার। কিন্তু তাঁর এটা জানা দরকার যে কম্পেনসেশন আগে পাওয়া দরকার নিম্ন মধ্যবিত্ত সমাজের মানুষদের, চাষীদের। কিন্তু একজন রাজাকে সাড়ে সাত লক্ষ টাকা দিয়ে লোভ দেখিয়ে কংগ্রেস নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করেছিলেন।

(নয়েজ)

মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমি একথাই জানাতে চাই পুরানো দিনের অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমরা মাথা পেতে নিতে বাধ্য হচ্ছি, কিন্তু একথা জানি এর মাধ্যমে জনসাধারণের কোন ক্ষতি হবে না, সরকারী তহবিল তছরুপ হবে না, সরকারী তহবিলের প্রতিটি টাকা জনসাধারণের স্বার্থে ব্যয় করা হবে। আমি বিশ্বাস করি জনসাধারণের মধ্যে যে নৈতিক মূল্যবোধ সৃষ্টি হয়েছে তাতে নতুন গণতন্ত্রের সূচনা হতে চলেছে। আমি শেষ করার আগে আপনার মাধ্যমে একথা জানাতে চাই ভারতীয় দর্শনের মূল কথা বিরোধী পক্ষ ভুলে গেছেন। নির্বাচনের আগে ও'রা প্রচার করেছিলেন ১২ ঘরের ১৩ হাঁড়ি। তাঁদের এটা জানা দরকার, ভারতবর্ষের অন্তরাত্মার কথা স্মরণ রাখা দরকার ইউনিটি অ্যামিডস্ট ডাইভার্সিটির কথা। যদি এটা মনে রাখেন তাহলে দেখবেন গণতন্ত্র সত্যিকারের প্রতিষ্ঠিত হয়েছে। এই বলে আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমলেশ মজুমদার:** স্যার, আমি একটা জিজ্ঞাসা করি। আমি এই কক্ষে নূতন এসেছি বিধানসভার মেম্বার হিসাবে। এই যে সদস্যরা এদিক-ওদিক থেকে এখান-ওখান থেকে বলছেন, এটা বলতে পারেন কি?

**মিঃ স্পীকার:** এখানে অনেক জিনিস দেখবেন, একটু মানিয়ে টানিয়ে নেবেন।
Honourable members, please maintain order.

আমি বলতে চাই আদর্শগত এবং দলগত ঐক্য আমাদের মধ্যে নেই কিন্তু আমাদের ঐক্য আছে এক জায়গায়, সেটা হচ্ছে চোরাকারবারীদের দমন করার ব্যাপারে। চোরাকারবারীদের দমন করার ব্যাপারে আমরা সমস্ত দল একমত।

**মিঃ স্পীকারঃ** অনারেবল মেম্বার, আমি আপনাকে একটু ইন্টারাপ্ট করছি। আমাদের এই বাতিটা বিকল হয়ে গিয়েছে, জ্বলছে না, তাই আপনি একটু সংক্ষেপ করুন, এক মিনিটের মধ্যে দয়া করে শেষ করুন।

**শ্রীতরুণ সেনগুপ্তঃ** আমার বক্তব্য হচ্ছে এই জায়গায় যে জমিদারের বিরুদ্ধে যদি কৃষকরা সংগ্রাম করে, আপনারা সদাসর্বদা পক্ষ নিয়েছেন জমিদারের, আমরা পক্ষ নেবো কৃষকদের এবং একথা এখানে জোর করে বলতে পারি। আমরা কখনই জমিদারের পক্ষ নেবো না, কৃষকের পক্ষ নেবো। চোরাকারবারীদের বিরুদ্ধে সংগ্রামের জন্য আমরা সাধারণ মানুষের পক্ষে থাকবো, চোরাকারবারীদের পক্ষে থাকবো না। শ্রমিক মালিকের লড়াইতে আমরা শ্রমিকের পক্ষ নেবো, মালিকের পক্ষে থাকবো না এবং তার প্রমাণ আমাদের এই সরকার যেদিন প্রথম ভূমিষ্ঠ হয়েছে তার পরদিন আপনারা যে কুকীর্তি করেছিলেন রাইটার্স বিল্ডিংএ কর্মচারীদের ছাঁটাই করে এবং স্টেট বাসের কর্মীদের ছাঁটাই করে, গুন্ডা দিয়ে তাদের দমন করে, তাদের ইউনিয়নকে সঙ্গে সঙ্গে আমাদের মন্ত্রিসভা হবার পর তাদের কাজে পুনরায় নিয়োগ করেছি ও সমর্থন জানিয়েছি। আমাদের কাজ সুরু হয়েছে, আমরা জানি এতে আপনারা ভীত সন্ত্রস্ত হয়ে পড়েছেন। আপনাদের নিশ্চিহ্ন করবার জন্যই এই সরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-30—1-40 p.m.]

**শ্রীব্যোমকেশ মজুমদারঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই যে সাপ্লিমেন্টারি বাজেট উপস্থাপিত করা হয়েছে তার বিরোধিতা করছি না, করছি তার সংগঠনমূলক মন্তব্য এবং আলোচনা। এখানে এই বাজেটের সমর্থনে এতক্ষণ যেসব বক্তৃতা হল সে প্রসঙ্গে আমি একটা কথা উল্লেখ না করে পারছি না এইজন্য যে, যে সভ্যমহোদয় এইমাত্র বললেন জমিদারী প্রথার ব্যাপারে, তিনি বোধহয় ঠিক অবগত নন যে, এই কংগ্রেসপক্ষীয়রাই জমিদারী প্রথা বিলোপ করেছে। এখানে যদিও ধান ভানতে শিবের গীতের কোন প্রয়োজন নেই, এই অ্যাসেম্বলি বসার দিন থেকে আজ পর্যন্ত যত রকম বক্তৃতা সরকারপক্ষ থেকে হয়েছে তাতে দেখা যাচ্ছে জনগণকে ভাঁওতা দেওয়াই হচ্ছে একমাত্র লক্ষ্য এবং ময়দানে আজ পর্যন্ত যত বক্তৃতা হয়েছে এ তারই প্রতিধ্বনি ছাড়া আর কিছু নয়। একটা কথা হচ্ছে যে, সরকারপক্ষ যতই চেঁচান ৩১এ মার্চ এবং যে তারিখ পর্যন্ত এই সাপ্লিমেন্টারি বাজেট সেই ৩১এ মার্চ কিন্তু অপেক্ষা করবে না, ৩১এ মার্চ পার হয়ে যাবে। এঁরা ২ তারিখে শপথ গ্রহণ করেছেন, সেইজন্য বলেছেন যে, সময় পান নি দেখবার। কিন্তু সাপ্লিমেন্টারি বাজেট যেদিন নেওয়া হল এই সরকারের বছরের ১৫ দিনের খরচ কিছু কমানো যেতে পারত। সেজন্য মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে সরকারপক্ষের কাছে রাখছি যে, যেদিন ভূমিষ্ঠ হল এই সরকারপক্ষ সেদিন থেকে জনসাধারণকে বলা হল যে, ২ কেজি ৪০০ গ্রাম রেশন দেওয়া হবে। আজও কিন্তু সেই ভাঁওতার আওয়াজ এই ঘরে প্রতিধ্বনিত হচ্ছে, কাজে কিছু হয় নি। আজও রেশনের দোকানে গিয়ে মেহনতী জনতা একখানা রেশন কার্ডের জন্য ধর্না দিচ্ছে। সারাদিন নিজের মজুরী নষ্ট করে তারা দপ্তরে হাজিরা দিচ্ছে, সারাদিন তাদের পেটে কিছু নেই, বাড়ি গিয়ে রোজগারের পয়সা দিয়ে পরিবারবর্গকে প্রতিপালন করতে পারত কিন্তু একটা রেশন কার্ডও তারা সংগ্রহ করতে পারল না। এর পরিবর্তন করবেন বলেছিলেন কিন্তু ১৫ দিন কেটে গেল আজও তার কোন পরিবর্তন হল না। মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন যে, আমাদের উদ্বাস্তু পরিবারবর্গের যেখানে সেখানে পুনর্বাসনের ব্যবস্থা করতে হয়েছে। স্ট্যাটুটরি রেশনিং এলাকার লাগোয়া যেসমস্ত এলাকা আছে, যেগুলিকে নন-রেশনিং এলাকা বলে সেখানে সরকার গত ইলেকশনের সময় চাল ছিল না, গম ছিল না বলে তার কোন সুরাহা করতে পারে নি। জনসাধারণ খুব আশা করেছিল যে, পরিবর্তিত পরিবেশে নূতন সরকার তাদের অন্তত কিছু দেবেন। কিন্তু আজও সেইসমস্ত জায়গাতে যাদের এক ছটাক চাষের জমি নেই, যাদের কোনরকম খাদ্যশস্য সংগ্রহ করবার সামর্থ্য নেই তাদের মুখে আজকে তাঁরা কি তুলে দেবেন?

এ'দের শুধু ভাঁওতাবাজি বুলি। এটা ঠিক কথা যে, এ'রা ১৫ দিনের খরচ বাঁচিয়ে, মাননীয় স্পীকার মহাশয়, আমি ভেবেছিলাম, অন্তত দু-চারটি টিউবওয়েল সংস্কার করে দেবেন। কিন্তু এটাও তো আমরা সাপ্লিমেন্টারি বাজেটে লক্ষ্য করলাম না। স্যার, আমি আপনার মাধ্যমে সরকারপক্ষকে জানাতে চাই যে, আমাদের দেশে খরার জন্য আজকে কুয়ার জল শুকিয়ে যাচ্ছে, পুকুরের জল শুকিয়ে যাচ্ছে, মানুষের খাওয়ার জলের কোন ব্যবস্থা নেই, দু'-একটা টিউবওয়েল যা ছিল তাও আজ মেরামতের অভাবে খারাপ হয়ে আছে। আমার প্রশ্ন তাদের কাছে আপনার মাধ্যমে স্পীকার মহাশয়, এই ১৫ দিনের মধ্যে তারা কোন হেডে কিছু টাকা কমিয়ে কিছু টাকা তাঁরা দিতে পারতেন না? (ডিস্টারবেন্স ফ্রম গভর্নমেন্ট বেঞ্চেস), স্যার, আমার এইভাবে সময় নষ্ট করলে আমায় সময় দিতে হবে। (সরকারপক্ষ থেকে—কো-অপারেটিভ থেকে কত টাকা আত্মসাৎ করেছেন সেটাই আগে বলুন।)

মাননীয় স্পীকার মহাশয়, আজকে বিরোধীপক্ষ হিসাবে যদি আমরা গঠনমূলক কিছু বলতে চাই, তাহলে সরকারপক্ষের গায়ে এত জ্বালা ধরে কেন তা বুঝতে পারছি না। তারপর স্যার, আমি আরেকটা কথা বলতে চাই যে, জনসাধারণ অধীর আগ্রহে অপেক্ষা করেছিল যে, নতুন সরকার আমাদের দৈনন্দিন দুঃখ-দুর্দশা লাঘব করবার যে কাজ সেই কাজ আরও জোরদার করবেন এবং আমাদের দুঃখ-দুর্দশা দূর করবেন। আজকে কি এই সাপ্লিমেন্টারি বাজেট থেকে কিছু টাকা বাঁচানো যেত না যাতে সরকারী কর্মচারীদের কিছু টাকা দিয়ে অন্তত কাজ শুরু করতে পারতেন এই ১৫ দিনের মধ্যে। এই কথা কি সত্য নয় যে, জনতার কথা এবং গণদেবতার কথা ও'রা বারবার বলেন—যেদিন এ'রা আসন নিলেন সেই গণদেবতারা আশা করেছিল এবং তাদের মনে এই বাসনা ছিল যে, এ'রা কিছু করবেন। কিন্তু আমার বক্তব্য হচ্ছে আজ বাহিরে গিয়ে দেখুন জনসাধারণের মন আজ হতাশায় ভরে গিয়েছে। তাদের মনে বিন্দুমাত্র এ'রা আশার উদ্রেক করতে পারেন নি। এ'রা শুধু ভাঁওতা ছাড়া আর কিছুই জনসাধারণকে দিতে পারেন নি। স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি কথা বলতে চাই যে, কংগ্রেস সরকার অনেকদিন ধরেই দেশের শাসনভার গ্রহণ করেছিলেন এবং দেশের জন্য অনেক কিছুই উন্নতি করেছেন এবং কিছু করেছে বলেই আজ যেখানে রাস্তা ছিল না সেখানে রাস্তা হয়েছে, যেখানে রাস্তা হয়েছে সেখানে তারা এখন আলো চায়, যেখানে আলো হয়েছে সেখানে তারা এখন টেলিফোন চায়। যেখানে হাইস্কুল হয়েছে সেখানে তারা হায়ার সেকেন্ডারি স্কুল চায়, যেখানে হায়ার সেকেন্ডারি স্কুল হয়েছে সেখানে তারা কলেজ চায়। সেইজন্য বলছি এই সব মূঢ় মূকদের মুখে ভাষা কংগ্রেসই দিয়েছে এবং এই কংগ্রেসই ভারতের জনতার কাছে এই চেতনা যাগিয়েছে এবং সেইজনাই তারা আজ বলছে আমরা আরও চাই। কিন্তু সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কংগ্রেস এই কয় বছরে যা দিয়েছে যা কিছু করেছে সর্বসমক্ষে তা আছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে স্যার, আজকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী প্রায় ২০ বছর ধরে এখানে আছেন এবং তিনি খাতাপত্র এবং হিসাবপত্র সবই দেখেছেন কিন্তু এখন পর্যন্ত তিনি এই বাজেট দেখবার সময় পেলেন না বা তাঁর মগজে ঢুকল না কেন তা বুঝতে পারলাম না।

[1-40—1-50 p.m.]

আমাদের এই সভাতে যখন কোন কথা হয়, তখন ধরে নিই, এখানে যাঁরা আছেন বিশেষ করে সরকারপক্ষের লোক যেভাবে কথা বলবেন আমার ধারণা, জনসাধারণ সেইভাবে চলবেন; কিন্তু দুঃখের সঙ্গে এখানে লক্ষ্য করছি যে, জ্যোতিবাবু দম্ভভরে একদিন বললেন, আমাদের নাকি জেলে বিনাবিচারে পুরে ফেলতে পারেন, কিন্তু দয়া করে তা করবেন না। তা যদি করেন তাহলে সাপ্লিমেন্টারি বাজেটএ যে টাকার প্রয়োজন তা থেকে এই পনের দিনের টাকা বেঁচে যায়—সেই টাকা দিয়ে কি চ'রটে টিউবওয়েল করা যায় না—এই প্রশ্নের জবাব কি আপনার মাধ্যমে এখানে দেবেন?

আজকে খরা সম্বন্ধে, কিছুক্ষণ আগে আমাদের এখানে দুর্ভিক্ষে রিলিফএর জন্য যে টাকা খরচ হয়েছে সে সম্বন্ধে মন্তব্য করা হয়েছে, কিন্তু স্পীকার মহাশয় আমাদের এই সভার অধিবেশনের প্রথমে আমাদের পক্ষ থেকে মাননীয় সদস্য শ্রীসিদ্ধার্থ রায় আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করেছেন যে, ১৯৪৭ সাল থেকে আজ পর্যন্ত কোন মন্ত্রী, কোন সভ্য যদি

কোন টাকা আত্মসাৎ করে থাকেন তাহলে একজন সুপ্রীম কোর্টএর বিচারক এনে তদন্ত করা হোক এবং তাঁর রায় আমরা প্রত্যেকে মাথা পেতে নেব। কিন্তু এঁরা সভ্যতার ধার কাছ দিয়ে যাবেন না, আইনকানুনের ধার কাছ দিয়ে যাবেন না, এঁরা দম্ভভরে বলেন, জনতা এর বিচার করবে, অর্থাৎ রুল অফ জঙ্গল এঁরা চালাতে চান। এটা হয়ত লেফ্‌ট সি-পি আই চান, অন্য কোন মন্ত্রী বা সদস্য একথা বলেন নি। যদি লেফ্‌ট সি-পি-আই মনে করে থাকেন যে, জনসাধারণ তাদের সঙ্গে আছে তাহলে তাদের বলব ভোটসংখ্যা দেখুন—পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষে তাদের কতগুলি লোককে জনসাধারণ নির্বাচিত করেছে। আমি বিশ্বাস করি, এই ক'দিনে তাঁরা একটু ধাতস্থ হবেন এবং মাঠ থেকে চরে এসে বেশি বিদ্যা এখানে আওড়াবেন না।

**Dr. Abu Asad Mohammad Obaidul Ghani:** Mr. Speaker, Sir, it sounds strange but I do have to rise to support these supplementary demands placed by the Hon'ble Ministers because I know that these demands like the Votes on Account and the Appropriation Bill were also prepared by the outgoing Ministry. The Opposition members have made a lot of fun about this Their jeering has only highlighted our sincerity of purpose in running the administration as best as we can and without the slightest breach of time and at any cost. The debate of the Opposition has been thoroughly irrelevant. I can only pity those who are today lamenting for the last few days that have passed since this Government have come into power, forgetting two decades of misrule which they have hoarded on their own heads for the last twenty years. Failing to criticise our action they arose to indulge in political jibes, dragging in China, NEFA and Maoism and what not in order to stir up a thrilling split among the parties forming the United Front Government. That they would fail miserably was quite obvious long before they started on their fool-hardy attempt. It was quite natural of them for they have always placed their party above the country and the nation and they have always used the State apparatus and State power in the service of their party and against the people of the country. ...m has been so rampant among them that they are quite incapable of comprehending how thirteen or fourteen parties and groups of independent individuals become and remain a united front. I congratulate Shri Saila Mukherjee for at least raising the standard of debate in the Opposition benches, but with all his good intentions even he bogged himself into the jugglery of figures. If the Congress Government through the last two decades and through the three Five-Year Plans spent huge sums of money without improving the lot of the huge majority of people, without increasing the extent and standard of education, without making discoveries of medical science available to the mass of the people and without increasing food production, it is clear that the money was either unused, misused or misappropriated. It is not figures but results that count and that is why in spite of the fascinating figures the mass of the people have rejected the Congress Government and replaced it by a Government of their own choice on which they can place their trust—the Government of their making. There is nothing to gloat over the percentage of votes of the different political parties. It does not become the Congress party to talk about it. They had been ruling India with huge majority for the last twenty years but they never secured the majority of polled votes. Here in Bengal even a frustrating split of the Left Front failed to return them to the Treasury Benches. The mass of the people have thrown them to a place which they deserve. It was not only a devastating defeat of the Congress Government but also of the Congress party as well. Their satraps and many luminaries fell like rotten, putrifying bananas from the tree and many more are awaiting the same fate. Our only regret we failed after sitting in the Opposition benches for the last twenty years we failed to teach our friends on the other side how to behave as a decent and responsible Opposition. They have made statements about co-operation

but they started a tempest in a teapot with a stunt about investigation displayed by that veteran Bohurupee Mr. Siddhartha Shankar Ray of somersault fame. It was quite natural for him for he is yet to exonerate himself and his people from many a Chinese puzzle. Even the Press was forced to remark that the Opposition acted just contrary to their assertion. They have turned so wild that some of them even wanted us to honour criminals after their death just as we honour the sacred memories of martyrs who fell victims to the mad fury of the non-violent Congress police bullets. Today they are threatening that if we implement our plans, the industrialists will be flying out of the State. The reality is that they are hatching this conspiracy with some of their pet friends of the industrial world. Industries are not like flowerpots which can be removed from one balcony and placed on another balcony. But we know that industrialists are not fools or their tools. They know their interests and the interests of the country and of the people whom they are expected to serve.

[1-50—2 p.m.]

They will have all facilities if they do their duty. They know this a little more than their erstwhile beneficiaries—the corrupt and degenerated Congress Party. People have pushed them on towards a land of no return. That is why they are so panicky. In their panick they have criticised us of not being able to effect a change in the budget. Sir, let us reassure them that we have refused to rush in haste towards vital tasks. We are determined to study minutely before presenting really people's budget after mature thinking to this House. In the meantime, we shall try to implement our programme within the scope of the present budgetary provisions to the best of our ability. This is what our Ministers are bent on fulfilling and we are sure that they will come out with flying colours with the hearty co-operation of the mass of the people, the common man, which is already in evidence in the factories, in the fields and in the offices, by their changed behaviour and changed attitude.

With these few words, Sir, I support these demands.

**শ্রীবঙ্কিম শাসমল:** স্পীকার, স্যার, আমি নবাগত হিসাবে আপনাকে প্রথমে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আপনি এই কয়দিন যে দৃঢ়চিত্ততা এবং অপক্ষপাত বিচার দেখিয়েছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আশা করি আপনি বিধানসভার একটা ঐতিহ্য সৃষ্টি করার পথে সাহায্য করবেন। সাময়িকভাবে নির্বাচনের পর এই বিধানসভায় অনেক কথা উঠেছে এ পক্ষ থেকে এবং ও পক্ষ থেকেও কম আসেনি—আমরা আশা করেছিলাম সরকার পক্ষ এইরকম পরস্পর কর্দম নিক্ষেপের কাজে নেমে যাবেন না। তাঁরা বিরোধী পক্ষে থেকে ১৫ বছর সাধনা করেছেন, বেশ সুন্দর তাঁরা বিতর্ক করেছেন—আমরা বাইরে থেকে সেই বিতর্কগুলি উপভোগ করেছি। তাঁরা দেশের দুঃখ দুর্দশার কথা তুলতে পেরেছিলেন, সেই জন্য দেশের লোক আজকে তাঁদের জয়মাল্য দিয়েছেন—সেইজন্য উৎসাহ নিয়ে এবং উৎফুল্ল হয়ে আজ সকলকে কোলে তুলে নেওয়া উচিত। আজ আমরা যারা কংগ্রেসে এসেছি—আমরা জনসাধারণের ভোটে এসেছি—আমাদের তো কোন দোষ নেই। আমরা আশা করবো জনসাধারণের প্রতিনিধি হিসাবে আমরা উপযুক্ত মর্যাদা পাবো ট্রেজারী বেঞ্চ থেকে। ডাঃ প্রফুল্ল ঘোষ, অজয় মুখার্জির মত লোক আছেন—তারপর জনদরদী সোমনাথ লাহিড়ী, জ্যোতি বসু জীবনে সুপ্রতিষ্ঠিত সুবক্তা অধ্যাপক আছেন তাঁদের কাছ থেকে আমরা অনেক কিছু আশা করি। আমরা আশা করবো তাঁরা যে স্বর্গে উঠেছেন সেই স্বর্গ থেকে যেন তাঁদের পতন না হয়। রাজার পাপে যেন রাজ্য নষ্ট না হয়। একটা প্রতিহিংসামূলক প্রবৃত্তি চরিতার্থ করবারি জন্য তাঁরা চেষ্টা করবেন না—এই আশা আমরা করি। স্পীকার মহাশয়, গীতায় বলেছে......

যদ্ যদ্ আচরতি শ্রেষ্ঠস্তস্তদেবেতরো জনাঃ।
স যৎ প্রমাণং কুরুতে লোকস্তদনুবর্ত্ততে।।

বিধানসভার সদস্যরা নিশ্চয় সম্মানিত এবং গণ্যমান্য ব্যক্তি এবং তাঁরা দেশ এবং দশের নেতা। তাঁরা যেভাবে আচরণ করবেন যেভাবে কথা বলবেন যেভাবে সমাজে আমাদের পথ দেখাবেন নিশ্চয় সাধারণ মানুষ সেই পথ আজ অনুসরণ করে চলবে। যদি কংগ্রেস দোষ করে থাকে তার নিন্দা নিশ্চয় করবেন. দেশবাসী যাঁরা তাঁরা তা করেছেন তাঁদের ভোট দেননি। কিন্তু আজ যাঁরা আসনে বসেছেন তাঁরা একটা স্ট্যান্ডার্ড বজায় রাখবেন এটা আমরা আশা করি। এবং তাঁদের যে আদর্শ সেই আদর্শ দেখে আমরা নিশ্চয় এগিয়ে চলতে পারবো। সমাজের দুর্নীতির কথা অনেকে বলেছেন সরকার পক্ষ থেকে। স্পীকার মহাশয়, আমি আপনাকে বলছি দুর্নীতি দমন করবার জন্য আমরা সকলেই ব্যস্ত আছি—আমরা নির্বাচনের সময় গ্রামে গ্রামে গেছি—দুর্নীতির কথা সবাই বলেছেন। সমাজের প্রত্যেকটি জায়গায় যদি দুর্নীতি হয় তাহলে তার জন্য কংগ্রেস বা কোন সরকার দায়ী নয়। আপনারা যাঁরা সরকার পক্ষে আছেন আপনারা নিশ্চয় বসার সঙ্গে সঙ্গে দুর্নীতি চলে যায়নি। প্রত্যেকদিন সরকারী অফিসে যে ঘুষ নেওয়া হয় সে ঘুষ নেওয়া বন্ধ হয়নি—কোন মিনিষ্টার এই সব ঘুষ আদায় করার জন্য বলেন না। এটা চলবে এবং এটা দূর করার জন্য উপযুক্ত শিক্ষার প্রয়োজন। কাজেই আজ সেইরকম নৈতিক শিক্ষা এবং ধর্মীয় শিক্ষা যদি না দিতে পারেন তাহলে কিছুই হবে না। আমি শিক্ষামন্ত্রীকে আপনার মাধ্যমে বলবো তিনি যেন একটা সর্বাত্মক নৈতিক এবং আধ্যাত্মিক শিক্ষার ভিতর দিয়ে আজকে দেশের জনগণকে প্রকৃত দেশ গঠনের পথে নিয়ে যান। আজকে আত্মীয় তোষণের কথা বলা হয়েছে।

গণ কমিটির কথা আমরা শুনেছি। গণ কমিটি যদি সরকারী দলে যাঁরা আছেন তাঁদের নিয়ে হয় এবং বিরোধীদলকে দমন করার জন্যই যদি হয় তাহলে নিশ্চয় তার দ্বারা দেশ উপকৃত হবে না। আর তার দ্বারা স্বজনপোষণ আরো বেশী করে চলবে। তারপর সাপ্লাই অফিসে যদি ঘুষ নেওয়া বা পীড়ন করা বন্ধ হয় তাহলে নিশ্চয় জনসাধারণ আনন্দিত হবেন। আর একটা বিষয়ে আমি বলব যে ৩১শে মার্চ যখন তাড়াতাড়ি টাকা ট্রেজারী থেকে আনা হয় তখন জনসাধারণকে নানাভাবে পীড়ন করা হয়। এটা যদি নতুন সরকার বন্ধ করতে পারেন তাহলে জনসাধারণের সঙ্গে আমরাও তাঁদের ধন্যবাদ দেব। স্যার, আজকে যাঁরা ট্রেজারী বেঞ্চে আছেন সরকারী কর্মচারীরা বেতন বৃদ্ধির দাবীতে তাঁদের সঙ্গে যুক্ত হয়েছিলেন এবং পরস্পরে বিক্ষোভে ইন্ধন যুগিয়েছিলেন। আজকে তাঁদের সেই সব সরকারী কর্মচারীদের নিয়েই কাজ করতে হবে। তাঁদের ইচিং প্লাম কি আজকে গায়ে তাঁদের হাত বুলিয়ে, কি ভালোবাসা দিয়ে বন্ধ করতে পারবেন? যদি পারেন তাহলে বলব সেটা খুব ভালো হবে। তারপর স্যার, কয়েকজন মাননীয় সদস্য মেদিনীপুরের জেলা পরিষদের কথা বলেছেন। আমি জেলা পরিষদের একজন সদস্য হিসাবে কয়েকটা কথা বলতে চাই। মেদিনীপুর জেলায় ৪০ লক্ষ লোকের বাস। এর মধ্যে ৭ লক্ষ ৮১ হাজার ৮২৩ জন লোক কৃষক শ্রেণীর। আর ১১ লক্ষ ৮৯ হাজার ৯৭৪ জন ভূমিহীন কৃষক। এতগুলি লোকের জন্য যদি টেষ্ট রিলিফের ব্যবস্থা না হয় তাহলে তাদের পক্ষে অসুবিধা হবে। যে টাকা টেষ্ট রিলিফ বা রিলিফ বাবদ খরচ করা হয়েছে সেটা যদি হিসাব করে দেখা হয় তাহলে দেখা যাবে প্রত্যেক ভূমিহীন বা বেকার কৃষককে মাথাপিছু ৪ টাকা করে দেওয়া হয়েছে। এর জন্য কিছু সদস্য উষ্মা প্রকাশ করেছেন এবং বলেছেন নির্বাচনে এই সব টাকা খরচ করা হয়েছে। আমি মাননীয় সদস্যদের এই সব জিনিসগুলি ধৈর্যের সঙ্গে বিচার করে দেখতে বলব। অবশ্য একথা ঠিক যে আমরা হাটে মাঠে অনেক কথা নির্বাচনের সময় শুনতে চাই। এই যে জনসাধারণের প্রতিনিধিদের মধ্যে দিয়ে টেষ্ট রিলিফের কাজ করানো হয়েছে তার জন্য অনেক খাল, বিল, জলভেড়ী, বাঁধ হয়েছে এবং তাতে অতিরিক্ত উৎপাদন হয়েছে। স্যার, আমি শেষ করবার আগে শিক্ষক হিসাবে তাঁদের কথা বলেই শেষ করবো। আমার অনুরোধ শিক্ষকদের বেতন ৩১শে মার্চের আগে যেন পাঠিয়ে দেওয়া হয়, কারণ আমি দেখেছি অনেক হেড মাস্টার স্কুল কামাই করে এডুকেশান ডিপার্টমেন্টের দরজায় ধর্ণা দিয়ে পড়ে আছেন টাকার জন্য। কাজেই এটা যাতে তাড়াতাড়ি হয় সেই অনুরোধ আবার জানিয়ে আমি শেষ করছি।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকে অতিরিক্ত বাজেট বরাদ্দ সম্পর্কে আমাকে বলতে বলা হয়েছে বলে আপনাকে প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি। এই অতিরিক্ত বাজেট বরাদ্দ সমর্থন করতে গিয়ে প্রথমে আমি আপনার মাধ্যমে বলতে চাই যে প্রত্যেক বছরেই দেখা যায় যে মূল বাজেট বরাদ্দ পেশ করার পর এটা দেওয়া হয়। আমার মনে হয়, এই ডিপার্টমেন্টের

যাঁরা প্রধান তাঁরা যদি মূলে বাজেট পেশ করার সময় ভালোভাবে বিচার করে দেখেন তাহলে বোধহয় আর অতিরিক্ত বাজেট পেশ করার প্রয়োজন হয় না। অবশ্য একথা ঠিক যে এমার্জেন্সী কেসে এইরূপ প্রয়োজন হয়। তবে আমি আমার সরকারের মন্ত্রিমহাশয়দের অনুরোধ করবো, ভবিষ্যতে তাঁরা যখন মেন বাজেট তৈরি করবেন তখন ভালো করে অনুসন্ধান করে বিশেষ দৃষ্টি রেখে দিয়ে তাঁর প্রধানদের বলবেন যেন তারা মনোনিবেশ সহকারে বাজেট তৈরি করে পেশ করেন, যাতে ভবিষ্যতে অতিরিক্ত বাজেট পেশ করতে না হয়।

[2—2-10 p.m.]

আমি ডিমান্ড ফর গ্র্যান্ট নাম্বার টুয়েন্টিটুর এগ্রিকালচারাল হেডএ যে টাকাটা চাওয়া হয়েছে সে সম্পর্কে এগ্রিকালচার মিনিষ্টার-এর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি যে এই এগ্রিকাল-চারাল ইমপ্রুভমেন্ট-এর জন্য নানা জায়গায় নানা অঞ্চলে তাঁরা জমি দখল করেছেন এবং দখল করে সেখানে চাষবাস করছেন। আমি দেখেছি হাড়োয়া থানার মিনাখা অঞ্চলে তাঁরা যে জমি চাষ করেছেন তাঁদের তত্ত্বাবধানে সেই চাষ তাঁরা নিশ্চয়ই ভাল সার দিয়ে এবং বেশ যত্ন করে করবার চেষ্টা করেছেন। আমার আরেকটা কথা হচ্ছে সাধারণ চাষী যে ধান তাঁর জমিতে উৎপন্ন করেছে তার অর্ধেক পরিমাণ ধান হয়েছে, এই সমস্ত জায়গায় সেখানে এই সরকারী কর্মচারীরা অতি যত্ন সহকারে চাষ করেছেন। এর কারণ কি? এটা আমি সংশিলষ্ট মন্ত্রিমহোদয়কে অনুরোধ করবো তিনি পুঙখানুপুঙখরূপে অনুসন্ধান করুন এবং তার বিচার করে কি করলেন তা জানাবেন এবং আপনি জানেন তাইচুন ধান এটা যখন এখানে ইনট্রোডাকসান হয় কংগ্রেস সরকারের আমলে সেই সময় কাগজে ফলাও করে বলেছিলেন এই ধান নাকি বিঘা প্রতি ২০ মণ করে হবে। আমি জানি কাটোয়া ব্লক নং ২তে যে ধান হয়েছে তাতে প্রতি বিঘাতে ৪ মণ ৪৷৷ মণ করে ধান হয়েছে। আর আমাদের সরকারী দপ্তরের টাইপরা এগ্রিকালচারিস্ট তাঁদের নির্দেশে সেই ধান পাকবার আগে বলা হয়েছে কাটতে এবং তারা কেটেছে, সেই ধানের অবস্থা হয়েছে যে সেই ধান আর শুকোয় না এবং খড়ও নষ্ট হয়ে গেল। এখানে এইরকমভাবে যদি এই ডিপার্টমেন্ট-এর যে সমস্ত অফিসারের উপর এই সমস্ত দায়িত্ব দেওয়া আছে তাঁরা এইরকমভাবে আমাদের চাষীদের ভুল পথে চালিত করে আর অপচয় যদি হয় তাহলে আমাদের খাদ্য সংগ্রহ হবে কোথা থেকে। এইজন্য আমি আমাদের সংশিলষ্ট মন্ত্রিমহোদয়ের এই সম্পর্কে বিশেষভাবে অনুসন্ধান করার জন্য অনুরোধ করছি। তারপর এই ডিপ টিউবওয়েল করার স্কীম এই গ্র্যান্ট-এর ভিতরে আছে এবং আজকে খাদ্য পরিস্থিতির যে অবস্থা তাতে আমি কৃষি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব আপনার মাধ্যমে যে এই জুন মাসের ভিতরে যাতে চাষীরা আমাদের এই সরকারের কাছ থেকে সর্বরকম সাহায্য পান সেদিকে তাঁরা বিশেষ দৃষ্টি রাখবেন। [illegible] আছে, সেখানে জলের অভাব আছে সেখানে এই টিউবওয়েল অতি সত্বর, দরকার হলে এক্ষুনি সরকারের পরিচালনার মাধ্যমে, সরকারী ব্যবস্থার মাধ্যমে এই টিউবওয়েল এখন বসান দরকার এবং যা দেখা যায় প্রত্যেকবারে যে সময় কৃষকদের টাকা, বীজ ধানের প্রয়োজন হয় সে সময়ে তাঁরা কোন সাহায্য পায় না এবং কৃষি-মন্ত্রিকে অনুরোধ করবো যাতে এই জুন-জুলাই মাসের মধ্যে কৃষকদের এই সমস্ত সাহায্য দেওয়া হয়। তারপর আমি আরেকটি হেড-এর কথা বলতে চাই ডিমান্ড ফর গ্র্যান্ট নাম্বার ১১ এতে আমি দেখেছি আমাদের পূর্বকর্তা যিনি স্পীকার ছিলেন তিনি অটোয়ায় গিয়েছিলেন এবং তাঁর সেই খরচটা এখানে দেওয়া হয়েছে এবং এখানে সেটা পেশ করা হবে। আমার কথা হচ্ছে তিনি এই অটোয়া যাবার আগে আমার যতদূর মনে পড়ে তিনি কাগজে লিখেছিলেন তিনি আর ইলেকশান-এ দাঁড়াবেন না যদি তিনি ইলেকশান-এতে না দাঁড়ান তাহলে তাঁকে অটোয়াতে আমাদের পার্লিয়ামেন্টারী পদ্ধতির রিফরমেশান-এর জন্য তাঁর শিক্ষা বা তাঁর বোঝার জন্য যাবার কি প্রয়োজন ছিল এবং সরকার কেন তাকে পাঠালেন।

আমি ফাইনান্স মিনিষ্টারকে আপনার মাধ্যমে অনুরোধ জানাব যে তিনি যেন এই সম্বন্ধে বিশেষ তথ্য গ্রহণ করেন এবং দেখেন কেন এইরূপে টাকা অপচয় হল।

**মিঃ স্পীকারঃ** আমি জানি না এর কতদূর কি হয়, স্পীকারের সম্বন্ধে কিছু মন্তব্য করার ক্ষমতা আমাদের আইনে আছে কিনা সেটা আমাদের ভেবে দেখতে হবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** আমি এই অনুরোধ করব ভবিষ্যতে কোন মন্ত্রী বা কোন সরকারী অফিসার যদি আমাদের দেশকে নূতন কিছু দিতে না পারার সুযোগ থাকে তাহলে এইভাবে যেন বৈদেশিক মুদ্রা ব্যয় না করেন। ভালভাবে জেনে শুনে যেন এই সমস্ত টাকা বরাদ্দ করা হয়, কারণ আমি দেখেছি আগের সরকার অন্যায়ভাবে বৈদেশিক মুদ্রা খরচ করেছেন, অথচ খুব দরকারী জিনিস, যেমন ঔষধপত্র-এর জন্য ফরেন এক্সচেঞ্জ পাই না আর এইরূপভাবে প্রমোদ ভ্রমণের জন্য টাকা খরচ হয় যদি এই সমস্ত দায়িত্বশীল লোক বাইরে যান, দেশকে নূতন কিছু দিতে না পারেন তাহলে বড়ই দুঃখের বিষয়। টাকা যেন এইভাবে খরচ না হয় তার জন্য ফাইনান্স মিনিষ্টারকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমাখনলাল দাস:** মাননীয় স্পীকার মহাশয়, আমি নবাগত সদস্য, আমি প্রথমেই আপনার নিরপেক্ষতার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। এখানে যারা সমবেত হয়েছি তারা জনসাধারণের প্রতিনিধি। আমার মনে হয়, জনসাধারণের প্রতিনিধি আমরা যারা যাতায়াতে এবং বেতন বাবদ টাকা খরচ করি, এখানে এসে যেন অযথা তর্ক বা কুৎসিৎ আচরণ না করি, যাতে ভালভাবে এখানকার এসেম্বলীর সম্মান রক্ষা করতে পারি এবং আমাদের যে কাজ তা ঠিকভাবে কাজ করে যেতে পারি সেটা দেখা একান্ত প্রয়োজন। আমি দেখছি কয়েকদিন ধরে এখানকার আবহাওয়া অত্যন্ত উত্তপ্ত হয়ে উঠেছে। এখানে আমাদের কথা বলবার অধিকার আছে এবং যেসব কথা বলা হচ্ছে তার জন্য আইনের আশ্রয় নেওয়া যায় না, সেজন্য প্রত্যেক সদস্যের দায়িত্ববোধ থাকা উচিত। তাঁরা এমন কথা বলবেন যার সম্বন্ধে তথ্য আছে। এমন অনেক কথা শুনেছি যা প্রমাণ করা যায় না, প্রমাণ করবেন বলবেন হয়ত, কিন্তু সে বলে কুৎসা রটনা করছেন। এটা খুব ভাল কথা নয়। এখানে গতবারে যাঁরা ছিলেন তাঁরা জানেন, এমন একটা অবস্থা হয়েছিল যার জন্য কয়েকদিন হাউস এ্যাডজোর্ন করতে হয়েছিল। তাত জনমতের পক্ষে যায়নি। জনমত বলছে they were treating like Street urchins.
রাস্তার ছেলেরা যেমন বাজে কথা বলে তেমনি কথা বলছেন। এইরকম কর্দম নিক্ষেপ এবং অশোভন আচরণ যেন না হয়। কিন্তু আমি একথাও বলব, সত্য কথা ফ্যাক্টস নিশ্চয়ই বলবেন তিনি যত বড় লোকই হউন না কেন, তথ্য নিয়ে সত্য কথা বলবার অধিকার আমাদের আছে। আমার পূর্ববর্তী বক্তা বাজেট উত্থাপন করতে গিয়ে আলোচনা করতে গিয়ে বলেছেন এর ভিতর অনেক জিনিস আছে যেগুলির প্রতি আমাদের মন দেওয়া দরকার। বিশেষত স্মল পাম্পিং সেটস-এর ব্যাপারে আমরা দেখছি গত বছর খরার সময় খরা এমন প্রকট হয়েছে যে পাম্পিং সেটস প্রচুর না থাকায় ভাল চাষ হতে পারেনি, পাম্পিং সেটস যদি প্রচুর থাকত তাহলে ভাল চাষ হতে পারত। সেজন্য বলি প্রতিটি অঞ্চলে যাতে প্রচুর পাম্পিং সেট পাঠান হয় তার ব্যবস্থা করুন। আর টেষ্ট রিলিফে যে টাকা ব্যয় হয় সেগুলি কৃষি উৎপাদনে ব্যয় করা উচিত।

তারপর যেসব কথা এখানে কয়েকদিন ধরে শুনছি, তাতে কংগ্রেস পক্ষকে টার্গেট করে অনেক কথা বলা হচ্ছে। এখানে এসে কংগ্রেসের বিরুদ্ধে কথা বলার জন্য জমায়েত হওয়ার এই কি ক্ষেত্র নাকি? একজন বললেন কংগ্রেস নাকি চোর। তিনি জানেন না। কংগ্রেস মানে স্বাধীনতা, কংগ্রেস মানে গণতন্ত্র, কংগ্রেস মানে দেশের উন্নতি। তিনি যা বললেন কদর্থ করলেন।

[2-10—2-20 p.m.]

তাঁরা এটা অন্যায় কথা বলেছেন। এই কংগ্রেস পৃথিবীর ইতিহাসে যে গৌরবের অধ্যায় স্থাপন করেছে সেটা স্বাধীনতার ইতিহাসে আরও উজ্জ্বলতর। যাঁরা একে খাটো করছেন তাঁরা জাতীয় ইতিহাসের ইতিবৃত্তকে মসী লেপন করছেন। মাননীয় স্পীকার মহাশয়, আমি তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি তাঁরা যেন নিরস্ত হন। আর একটা কথা বলা হয়েছে যে, ত্রাণ খাতে টাকা ব্যয় হয়েছে। গত বছর যে খরা গেছে তাতে ভারতবর্ষের প্রায় ১৬টি প্রদেশে কোন খাদ্য ছিল না। এখানে তখন যে মন্ত্রীমণ্ডলী ছিলেন তাঁরা দেশের ঘাটতি মেটাবার জন্য এবং দরিদ্র জনসাধারণ যারা চাকুরীজীবী, যাদের ভূমি নেই তাদের খাদ্য দেবার জন্য লেভি প্রথা নিয়েছিলেন এবং তার দ্বারা বাংলাদেশে দুর্ভিক্ষ রোধ করা হয়েছিল। এই কারণে আমি সেন মন্ত্রিসভার কাছে আমার কৃতজ্ঞতা প্রকাশ করছি এবং তাঁরা যে বহু কাজ করেছেন ইতিহাস তার সাক্ষ্য দেবে। যখন ধানের দর ৪০।৪৫ টাকা হয়েছিল তখন জনসাধারণের হাতে তৎকালীন সরকার যদি ওই টাকা না দিতেন তাহলে দেশের বহু লোক মৃত্যুবরণ করত। সেইজন্য আমি তাঁদের কাছে কৃতজ্ঞতা

জ্ঞাপন করছি। কাঁথি অঞ্চলে ধান বেশী থাকে, কিন্তু কর্ডন তুলে দেবার জন্য সেখান থেকে ধান বেরিয়ে গেল এবং ৪০ টাকা ধানের দর হোল। এই কারণে তখন অধিকাংশ লোক না খেতে পেয়ে সর্বস্বান্ত হোল। সরকার তখন তাদের ওই টাকা দিয়ে জীবন বাঁচিয়েছে। আমাদের পার্টি থেকে রায় মহাশয় বলেছেন যে, যারা চুরি করেছে তাদের বিচার হওয়া উচিত। আমার বক্তব্য হচ্ছে এই যে টাকা ব্যয় হয়েছে এ নিয়ে কখনও সন্দেহ পোষণ করা উচিত নয়, এটা সমস্ত পশ্চিম বাংলায় ব্যয় হয়েছে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় যে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করা হয়েছে তাকে আমি একথায় ক্ষমতাচ্যুত কংগ্রেস সরকারের পসথ্যুমাস চাইল্ড বলে অভিহিত করতে পারি এবং ঘটনার পরিপ্রেক্ষিতে আমাদের প্রিয় অর্থমন্ত্রী মহাশয় জ্যোতিবাবু যে অভিভাবকত্ব গ্রহণ করেছেন এর জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাই। তিনি যখন অভিভাবকত্ব গ্রহণ করেছেন তখন সন্তানের বৈধতা সম্পর্কে কোন প্রশ্ন থাক বা না থাক সেটা বিশদভাবে আলোচনা না করে তার প্রতি সহানুভূতি এবং সমর্থন আমাদের জানাতেই হচ্ছে। বিধানসভায় আমি নূতন সদস্য হিসেবে প্রবেশ করেছি এবং একথা বলতে আমার লজ্জা নেই যে বাংলাদেশের বুকের উপর গত ২০ বছর ধরে যে কংগ্রেসী দুঃশাসন চলেছে তার বিরোধিতা করবার জনাই আমি নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেছিলাম। এখানে এসে দেখলাম বাংলাদেশের জনসাধারণের হাতে বাংলাদেশের ইতিহাস সম্পূর্ণ পরিবর্তিত হয়েছে এবং যারা গত ২০ বছর ধরে সরকারী ক্ষমতা দখল করেছিল তারা হঠাৎ রাতারাতি বেসরকারী দলে পরিণত হয়েছে।

কিন্তু তাঁরা বেসরকারী দলে পরিণত হয়েও এবং কুড়ি বছর ধরে তারা সরকারী ক্ষমতা পরিচালনা করেও বাজেট সম্বন্ধে দীর্ঘ দুদিন ধরে তাঁরা যে বাজে আলোচনা করে গেলেন সেটা আমাদের মত নূতন সদস্যদের কাছে যথেষ্ট বিস্ময় ও কৌতুকের উদ্রেক করেছে। যেমন ধরুন কংগ্রেস দলের প্রথম হিরো—শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় একজন প্রখ্যাত ব্যারিষ্টাররূপে এবং রাজনৈতিক জগতের বহুরূপী হিসেবে যিনি সুপরিচিত তিনি প্রথমে উঠে যেকথা আলোচনা করলেন তা বাজেটের মধ্যে একেবারে কোথাও নাই। সেটা বাংলাদেশের জনগণের স্বারা নির্বাচিত যুক্তফ্রন্ট সরকারের মধ্যে একটা ভাঙ্গন লাগাবার জন্য উৎকট বিষোদ্গার ছাড়া আর কিছুই বলতে পারছি না। তিনি ইয়াগোর ভূমিকায় খুব ভাল প্লে করেছেন, কিন্তু আমি তাঁকে জানাতে চাই আমাদের ঐ ওথেলো ও ডেসডেমোনার মধ্যে বিভেদ ঘটান অত সহজ নয়।

(হর্ষধ্বনি)

তারপরে কংগ্রেস সরকারের আর একজন নামকরা সদস্য বিশিষ্ট শিক্ষাবিদ হিসেবে কলকাতা ও বাংলাদেশে যাঁর বিশেষ খ্যাতি আছে, সেই মাননীয় ডাঃ প্রতাপচন্দ্র চন্দ্র উঠে যে আলোচনা আরম্ভ করলেন তা শুনে সেদিন সত্যিই আমি আশ্চর্য হয়ে গেলাম। তাঁর মত একজন শিক্ষাবিদ শিক্ষক এবং বাংলাদেশের শিক্ষা ব্যবস্থার উপর তিনি যেন গদগদ স্বরে তাঁর সহানুভূতি জানিয়ে গেলেন। তিনি একজন বিশিষ্ট শিক্ষাবিদ্ একথা আমি স্বীকার করি এবং এও জানি যে কলকাতার একটি বিশিষ্ট কলেজের তিনি গভর্নিং বডির একজন সদস্য। কিন্তু দৈবক্রমে সেই কলেজের অধ্যাপকমণ্ডলীর আমিও একজন। আমি তাঁকে জিজ্ঞাসা করি ঐ কলেজের অধ্যাপক মণ্ডলী যাঁরা গত পাঁচ বছর ধরে তাঁদের একটা দাবির প্রতি ঐ গভর্নিং বডির কাছে পুনর্বিবেচনার আবেদন জানিয়ে এসেছেন, সে সম্বন্ধে ডাঃ চন্দ্র কতখানি সহানুভূতির সঙ্গে বিবেচনা করছেন? এই কথা তাঁকে আমি জিজ্ঞাসা করছি। গত বছর সেই কলেজের নন-টিচিং স্টাফ যখন পূজা বোনাসের জন্য গভর্নিং বডির রুমের সামনে অনশন করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন, তখন তিনি কোথায় ছিলেন? তখন তাঁর দলপতি তাঁদের উপর মাড়িয়ে যাবার কথা বলেছিলেন। এটা কি তাঁর মনে আছে? তখন তিনি কোথায় ছিলেন?

**Mr. Speaker:**

আপনি বাজেটের উপর বলুন।

**Shri Abdus Sattar:** Sir, on a point of order. Sir, I refer to rule 216 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. It says—the debate on the supplementary grants

shall be confined to the items constituting the same and no discussion may be raised on the original grants nor policy underlying them save in so far as it may be necessary to explain or illustrate the particular items under discussion.

**Mr. Speaker:**

আমি বলছি না উনি ইরেলিভেন্ট বলছেন। তবে আগে যেসব স্পীচ হয়ে গেছে, আমি বোথ সাইডস শুনেছি, উনিও সেই লাইনে বলছেন। সেইজন্য আমি তাঁকে এলাউ করেছি। তা সত্ত্বেও আমি তাঁকে পয়েন্ট আউট করছি। কিন্তু এখানে যে রুল চলছে আমি সেইভাবে তাঁকে অ্যালাউ করেছি। তবে আমি যদি স্ট্রিক্টলি একর্ডিং টু রুলস চলি বা ফলো করি তাহলে তো অর্ধেক সময় হয়ে যায়। আপনি বললে আমি সে রুলটা আপনাকে দেখিয়ে দিতে পারি। রুলসের কথা আর বলবেন না।

(Noise and interruption)

আপনি বলুন, সময় চলে যাচ্ছে।

**Shri Biswanath Das Ghose:**

স্যার, কংগ্রেস তরফের অযথা বাধাদানের ফলে যে সময় আমার নষ্ট হয়েছে, সেই সময় আপনার কাছে প্রার্থনা করছি।

**Shri Sambhu Charan Ghosh:**

স্যার, আপনার কাছে নিবেদন করবো এই হাউসের নূতন সদস্যরা যাঁরা বলবেন সেটা তাঁদের মেইডেন স্পীচ, সেই সময় আপনার কাছে প্রোটেকশন তাঁরা চাইতে পারেন। আপনি তাঁদের প্রোটেকশন দেবেন যাতে করে বিরোধী দলের সদস্যরা তাঁদের অযথা বিভ্রান্ত না করতে পারেন। যিনি এখন বলছেন, তিনি একজন নবাগত সদস্য এবং এটা তাঁর মেডেন স্পীচ। আমি অনুরোধ করবো স্যার, নতুন সদস্য যাঁরা মেডেন স্পীচ দেবেন, আপনি দয়া করে তাঁদের প্রোটেকশন দেবেন। তারা যদি ও'রা শান্ত না হন, তাহলে আপনি ঐ বিরোধীদলের সদস্যদের বের করে দেবেন।

[2-20—2-30 p.m.]

**Shri Biswanath Das Ghose:**

স্যার, তারপরে প্রথম দিন কংগ্রেস পক্ষের সদস্য মাননীয় নারায়ণবাবু জ্যোতিবাবুকে কংস এবং শৈলবাবুকে কৃষ্ণ বলে উল্লেখ করেছেন। আমরা তা শুনে খুব আনন্দ উপভোগ করেছি। শৈল কৃষ্ণ, প্রফুল্ল কৃষ্ণ ও কানা কৃষ্ণ—তাঁরা যেভাবে বাংলাদেশে কৃষ্ণলীলা চালিয়েছিলেন, বাংলাদেশের জনসাধারণ গত নির্বাচনে তার যথাযোগ্য জবাব দিয়েছেন। তবে নির্বাচন যুদ্ধে পরাজিত হতবীর্য বৃদ্ধ এইসব কৃষ্ণদের প্রতি গোপিনীদের প্রেম আর কতদিন অটুট থাকবে তা আমাদের লক্ষ্য করবার বিষয়। অবশ্য কংগ্রেস তরফের এইসমস্ত হৈ-চৈ শান্ত করতে গিয়ে আমাদের তরফের সদস্যরা তাঁদের উপদেশ দিয়েছেন যে এখন তাঁদের আত্মসমালোচনা করা দরকার, তাঁদের বিশেষ হৈ-চৈ করা উচিত নয়। কিন্তু আমি মনে করছি আত্মসমালোচনা তারা যথেষ্ট করছেন। বিধানসভার মধ্যে তাদের এই হৈ-চৈ বাহ্য আড়ম্বড় হলেও পরাজয়ের গ্লানিকে দূর করার ব্যর্থ প্রয়াস ছাড়া আর কিছুই নয়। কিন্তু তাঁরা ওদিকে ভেতরে ভেতরে মিটিং করছেন এবং বঙ্গেশ্বর যিনি লঙ্কেশ্বরের আধুনিক সংস্করণ, তাঁকে উদ্দেশ্য করে ও'রা বলছেন—হায় তাত! উচিত কি তব এ কাজ? আর তিনি দিল্লীতে বসে বসে এ'দেরই একজন বিশিষ্টা সদস্যাকে লক্ষ্য করে বলছেন—

"হায় সূর্পনখা?
কি কুক্ষণে দেখেছিলি তুই রে অভাগী
কাল পঞ্চবটী বনে কালকূটে ভরা
এ ভুজগে।.......................
কি কারণে
মজালি এ রক্ষোবংশ খ্যাত ত্রি-সংসারে।"

এই হচ্ছে কংগ্রেসের ইতিহাস! যা হোক্, আজকে আমাদের বিজয়োল্লাসে মত্ত হয়ে ওদের সমালোচনা করে বৃথা কাল কাটাবার সময় নাই। আজকে আমাদের সামনে অনেক কিছু জরুরী কাজ করবার রয়েছে, ফেব্রুয়ারি-মার্চ মাসে বাংলাদেশের বুকের উপর দিয়ে ব্যালট বাক্সের মধ্যে যে ব্লাডলেস রিভলিউশান ঘটে গেল, তাকে আমরা একমাত্র ফ্রেঞ্চ রেভলিউশান-এর সংগে তুলনা করতে পারি। ফ্রান্সের জনসাধারণ যখন ক্ষুধায় কাতর হয়ে রুটি ভিক্ষা করছিল, তখন চতুর্দশ লুইয়ের পত্নী মেরী আন্টোয়েনেট তাদের কেক খেতে উপদেশ দিয়েছিলেন। ঠিক তেমনি বাংলাদেশের জনসাধারণ যখন প্রফুল্ল সেনের দরবারে গিয়ে খাবারের কথা বলেছিলেন তখন প্রফুল্ল সেন ও মায়া ব্যানার্জি—তাঁরা ক্ষুধার্ত্ত মানুষদের কাচকলা খাবার জন্য উপদেশ দিয়েছিলেন। তার ফলেই না বাংলাদেশের আজকে এই পট পরিবর্তন হয়েছে। আজকে বাংলাদেশের ঘাটে-মাঠে-পথে-প্রান্তরে গৃহে-অংগনে যে আশার আলো দেখা দিয়েছে, যে প্রাণস্পন্দন সৃষ্টি হয়েছে, তাকে বাংলাদেশের নবজাগরণ বা রেনেসাঁস আখ্যা দেওয়া যেতে পারে। আমাদের যে নূতন যুক্ত ফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে, তাঁদের কাছে আবেদন তাঁরা যেন বাংলাদেশের এই নব-জাগরণকে যথাযথভাবে পরিচালনা করেন এবং কাজে রূপদান করেন। বিদায়ী কংগ্রেস সরকার যে পোড়ামাটি নীতি অনুসরণ করে যা রেখে গিয়েছেন, তাতে এ'রা প্রাণসঞ্চার করুন এবং সুজলা-সুফলা শস্য শ্যামলা সোনার বাংলাকে আবার পুনর্জীবিত করুন। এইটুকু করবার জন্য আপনাদের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শ্রীপতি সিংহ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাপ্লিমেন্টারি এস্টিমেট অনুমোদন করবার দিন, কিন্তু এই অনুমোদন করতে গিয়ে সরকার পক্ষের জনৈক সদস্য প্রথমেই একটু অবাক হয়ে গেলেন যে এত টাকা ত্রাণ খাতে খরচ হয় কি করে, নিশ্চয়ই এর কোন অপব্যবহার বা আত্মসাৎ বা চুরি কিছু একটা হয়েছে। আমরা যাঁরা গ্রামে থাকি আমরা জানি যে কতকগুলি জায়গায় খরা অঞ্চলে যেটা মহামান্য রাজ্যপালিকার ভাষণে দেখা যায় এবং এটা স্বীকৃত ব্যাপার যে আমাদের এই পশ্চিমবংগের খরাঞ্চলে ত্রাণ খাতে কত টাকা ব্যয় হয়েছে। তিনি অবাক হয়েছেন যে, '৬৯ সালে দেশ যখন বন্যাপ্লাবিত হয় তখন এত টাকা খরচ হয় নি, কিন্তু আজ এই ত্রাণ খাতে এত টাকা খরচ হল কেন বা এত টাকার দরকার কেন। আমার মনে হয় তিনি আমাদের মন্ত্রীমণ্ডলীর দ্বারা তৈরী এই বাজেটের সমস্ত হিসাব-নিকাশ দেখতে পারেন নি। তাঁদেরই স্বীকৃত ব্যাপার এটা, তাই তাঁরা এই সাপ্লিমেন্টারি এস্টিমেট করেছেন এইটুকু সম্পূর্ণ বিশ্বাস রেখে যে এই টাকা দরকার এবং এই টাকা আমাদের মঞ্জুর করতে হবে। কিন্তু হঠাৎ এই মাঠের বক্তৃতা এবং জনগণকে বিভ্রান্ত করবার বক্তৃতা শুনে আমি একটু বিস্মিত হলাম যে যেহেতু এত টাকা খরচ হয়েছে সেহেতু তার অপব্যবহার হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলছি যে যাঁরা বন্যা অঞ্চলের সংগে জড়িত থাকেন, আঞ্চলিক পরিষদের সংগে জড়িত থাকেন, পৌরসভার সংগে জড়িত থাকেন তাঁরাই স্পষ্ট করে বলতে পারেন যে আমাদের এই দরিদ্র দেশকে দুর্ভিক্ষের হাত থেকে বাঁচাবার জন্য খাদ্যে আমাদের দেশ অসম্পূর্ণ থাকার জন্য আমাদের কি করতে হয়েছে। যিনি এই দপ্তরের মন্ত্রী ছিলেন এবং যাঁরা সেইসব সংগঠনের সংগে কাজ করেছেন তাঁরা তা ভাল করেই জানেন। আমরা যাঁরা কংগ্রেসী ছিলাম আমাদের দুঃখ কিছু নেই সরকার গঠন করতে পারিনি বলে। কারণ, গণতন্ত্রের মাধ্যমে এই সরকার গঠিত হয়েছে, যাঁরা গণতন্ত্রকে শ্রদ্ধা করে গণতন্ত্রের মর্যাদা অক্ষুণ্ণ রাখতে পারে তাঁরা এটা জানেন। আমাদের সব-চেয়ে বড় দুঃখের বিষয় এই যে, আমরা এইরকম বিরোধী দল পাইনি। আজ যাঁরা সরকার গঠন করেছেন, যাঁরা মন্ত্রীমণ্ডলী হয়েছেন এবং সরকারী সদস্যারা, তাঁরা আজ একটি বিরোধী দল পেয়েছেন। বরাবর আমাদের একটা দুঃখ ছিল যে যেসমস্ত বিরোধী দল ছিলেন তাঁরা কোন-দিন এক হতে পারেন নি এবং বিশ্বের কোন জায়গায় একটি বিরোধী দল ছিল না। আজ তাই যাঁরা সরকার গঠন করেছেন এবং মন্ত্রীমণ্ডলী হয়েছেন তাঁরা একটা বড় আশংকায় এবং আতংকের ভিতর পড়েছেন যে তাঁদের এই সংযুক্ত ফ্রন্ট সরকার কতদিন চলবে, তাঁরা কাজ করতে পারবেন কিনা এবং এইজন্যই তাঁরা বিশৃঙ্খলার সৃষ্টি করছেন। মাননীয় স্পীকার মহাশয়কে আমি নিবেদন করছি যে সরকার পক্ষে যাঁরা আছেন তাঁরা নির্বাচিত হয়েছেন, ভাল কথা, নির্বাচিত হওয়ার জন্যে জনগণকে বিভ্রান্ত করার জন্য নিশ্চয়ই নির্বাচনের স্লোগান দেবেন, কিন্তু এই অ্যাসেম্বলীতে এই স্লোগানের সারাংশ দিয়ে দিলে জনগণ মুগ্ধ হবে না, তাতে আজ

দারিদ্র দেশের দুর্দশা দূর হবে না, বেকার সমস্যা যাবে না। সেজন্য তাঁদের সক্রিয় কর্মসূচী নিতে হবে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় আজ এই মন্ত্রীমণ্ডলী প্রায় ১৫ দিন হয়ে গেল গঠিত হয়েছে এখনও পর্যন্ত তাঁদের সেই কর্মসূচী আমাদের গোচরীভূত হয় নি, আমাদের জানান নি। অত্যন্ত পরিতাপের বিষয় এই যে, দুঃখ দারিদ্র্যের প্রপীড়িত জনগণকে বিভ্রান্ত করে যে মন্ত্রী-মণ্ডলী গঠিত হয়েছে সেই মন্ত্রীমণ্ডলী জনগণের জীবন নিয়ে ছিনিমিনি খেলছেন, মাঠে-ময়দানে বক্তৃতা দিয়ে তাঁদের ভাওতা দিচ্ছেন, কিন্তু জনগণ এত অশিক্ষিত নন, তাঁরা বোঝেন, আপশোষ করেন যে এই যুক্ত ফ্রন্ট মন্ত্রিমণ্ডলী আমাদের কতদূর সাহায্য করতে পারবে। আমাদের দুঃখ হয়েছে যে অর্থমন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছেন যে বিদায়ী কংগ্রেস সরকার সমাজবিরোধী। যদি তাঁরা সমাজবিরোধী হতেন তাহলে তাঁরা নীতিভ্রষ্ট হতেন। আজ এই যে সাপ্লিমেন্টারী এস্টিমেট দিয়েছেন তাতে তাঁরা দেখেছেন কোন্ খাতে কত খরচ হয়েছে, দারিদ্র্য দূরীকরণের জন্য কত খরচ হয়েছে, নিরক্ষরতা দূরীকরণের জন্য কত খরচ হয়েছে এবং লোকের শান্তিময়, কল্যাণময় জীবনযাপন করবার জন্য সুপথ বন্টন করতে কত খরচ হয়েছে। মানুষের জীবন কল্যাণময় করবার জন্য দেশের দারিদ্র্য দুঃখ দূর করার জন্য সাপ্লিমেন্টারী বাজেট পাশ হয়। আমার এক বন্ধু বললেন যে বাজেটেত টাকা ধরা হয়েছে আবার সাপ্লিমেন্টারী বাজেটের সেটা আরো ধরতে হয় কেন। প্রত্যেক জায়গায় প্রত্যেক প্রতিষ্ঠানে আইনসভাতেও এই জিনিস ঘটে, গভর্নমেন্টের কাজেত হবেই, কিন্তু সমাজবিরোধী কাজ কি একে বলে? প্রত্যেক গ্রামে গ্রামে দুটো স্কুল করা এটা কি সমাজ বিরোধী কাজ? যেখানে নলকূপ ছিল না সেখানে প্রতি গ্রামে প্রতি পল্লীতে পাঁচ দশটা নলকূপ করাটা কি সমাজবিরোধী কাজ? প্রত্যেক অঞ্চলে স্বাস্থ্যকেন্দ্র করাটা কি সমাজবিরোধী কাজ? এখনও অনেকের টাকা জমা আছে স্বাস্থ্য কেন্দ্র করবার জন্য। এইগুলি করা কি সমাজবিরোধী কাজ? এইসব কথা নির্বাচনের সময় বলা ভাল, কিন্তু এখানে এই কথা বলাটা বড়ই অনুতাপের বিষয়। এই বর্তমান মন্ত্রীমণ্ডলীর মনে ভয় হয়েছে তাই এঁরা এইসব কথা বলছেন। আমি মন্ত্রীসভার সদস্যদের কাছে স্পীকার মহাশয়ের মাধ্যমে নিবেদন করছি যে তাঁরা এতবড় একটা সুদৃঢ় বিরোধী দল পেয়েছেন, যে যে কর্মসূচীর কথা তাঁরা গ্রহণ করেছেন দেশের দুঃখ দারিদ্র্য দূর করার জন্য, দুঃস্থ দেশকে উন্নত করার জন্য তা যদি তাঁরা না করতে পারেন তাহলে এই এত বড় বিরোধী দলের হাতে তাঁদের মৃত্যু অনিবার্য।

[2-30—2-40 p.m.]

**শ্রীনাথানিয়েল মুরমুঃ** মিঃ স্পীকার, স্যার, আমি এই সাপ্লিমেন্টারি বাজেটকে নীতিগত কারণে সমর্থন জানাচ্ছি। এই বাজেটকে সাংবিধানিক অসুবিধার জন্য আমাদের সমর্থন করতে হচ্ছে, এটা আমার আগে অনেক বক্তা বলেছেন। আমি যদিও সমর্থন করছি তবুও এই সাপ্লি-মেন্টারি বাজেটের কয়েকটা দফা সম্পর্কে নির্দিষ্ট কয়েকটি অভিযোগ আকারে কয়েকটি কথা অর্থমন্ত্রীর সামনে তুলে ধরতে চাই। কয়েকটি দফাতে আমি দেখেছি যে এগুলি অকারণে খরচা করা হয়েছে কারণ এই খরচ করার পরে তার কি রেজাল্ট হয়েছে সেটা আপনারা সকলেই জানেন। আমার এক নম্বর কথা হচ্ছে গ্রান্ট নং ৪৩, এতে সংযুক্ত সদাচার সমিতি যেটা কংগ্রেস সরকার করেছিলেন, মূল বাজেটে যার জন্য ১০ হাজার টাকা বরাদ্দ ছিল, অতিরিক্ত বাজেটে তার জন্য আবার ১০ হাজার টাকা ধরা হয়েছে। এই সংযুক্ত সদাচার সমিতি যার কথা ঢাক-ঢোল পিটিয়ে প্রচার করা হয়েছিল দুর্নীতি দূর করবার জন্য সেই সংযুক্ত সদাচার সমিতি কি করেছেন না করেছেন এগুলি আমাদের কোন সময়ে জানতে দেওয়া হয়নি গত ৫ বছর ধরে। এই যে তারপরে অতিরিক্ত ব্যয় বরাদ্দের মধ্যে অতিরিক্ত ১০ হাজার টাকা চাওয়া হয়েছে আমি অর্থ-মন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন এ সম্বন্ধে অনুসন্ধান করেন এবং অকারণে যদি এই টাকা ব্যয় হয়ে থাকে বা অপচয় হয়ে থাকে তাহলে নিশ্চয়ই তিনি তার বিধিব্যবস্থা করবেন। দ্বিতীয় বক্তব্য হচ্ছে আমার আগে আমার শ্রদ্ধেয় অধ্যাপক বন্ধু যাঁকে সূর্পণখা বলে অভিহিত করলেন তাঁর সম্পর্কে আসছি সেটা হচ্ছে ঐ ত্রাণ খাতে, ফেমিন রিলিফ খাতে, যেটা হচ্ছে গ্রান্ট নং ৩৮, তাতে খরার নাম করে, অনাবৃষ্টির নাম করে বাংলাদেশের বিভিন্ন এলাকার লোকজনকে সাহায্য করার জন্য ৮ কোটি ৩৬ লক্ষ ২০ হাজার টাকা অতিরিক্ত ব্যয়বরাদ্দ ধরা হয়েছে এবং তাই অর্থ-মন্ত্রী সাপ্লিমেন্টারি বাজেট উপস্থিত করার ক্ষেত্রে তিনি পিল কথাটা ব্যবহার করেছেন। এই যে ৮ কোটি ৩৬ লক্ষ ২০ হাজার টাকা সেটা খরা অঞ্চলে কিভাবে খরচ হয়েছে আমি তার একটা

মাত্র হিসাব দিচ্ছি। খরাই বলুন আর দুর্ভিক্ষই বলুন আর অনাবৃষ্টিই বলুন সব পড়েছিল ঐ ত্রাণমন্ত্রী যিনি আগে ছিলেন তাঁর একমাত্র জায়গা মেদিনীপুরের ভগবানপুর কনস্টিটিউ-য়েন্সীতে। তিনি মেদিনীপুরে ভগবানপুর এলাকায় ঐ ৮ কোটি ৩৬ লক্ষ ২০ হাজার টাকার মধ্যে ১ কোটি ২০ লক্ষ টাকা খরচ করেছেন।

আমি এটা আপনার কাছে বলছি যে, এই ৮ কোটি ৩৬ লক্ষ টাকার মধ্যে ১ কোটি ২০ লক্ষ টাকা—আমি যেটা অভিযোগের আকারে আনছি এটা যদি ভগবানপুরে খরচ করা হয়ে থাকে তাহলে নিশ্চয়ই এটা নির্বাচনের কাজ হাসিল করবার জন্য খরচ করা হয়েছিল। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমাদের মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানাব যে এটা পুঙ্খানুপুঙ্খরূপে অনুসন্ধান করা হউক এবং খরার নাম করে যেখানে খরা এবং অনাবৃষ্টির জন্য বহু চাষী অভুক্ত অবস্থায় রয়েছে তাদের মুখের গ্রাস কেড়ে নিয়ে একজন মন্ত্রীনী তিনি ভোটে জেতবার জন্য চেষ্টা করছেন এবং তিনি ১ কোটি ২০ লক্ষ টাকা খরচ করবেন এটা নিশ্চয়ই তদন্ত হওয়া উচিত। এবং যদি এটা সত্যি সাব্যস্ত হয়—আমি মনে করি তার শাস্তির জন্য ব্যবস্থা করা উচিত। আমাদের এই ত্রাণমন্ত্রী বা মন্ত্রীনী ইনি আরেকটি কাজ করেছেন যেটা আমরা শুনতে পেয়েছি সেটা হচ্ছে এই খরা এবং দুর্ভিক্ষ এলাকার লোকদের জন্য কাপড় দেবার জন্য কেবিনেট থেকে ঠিক করা হয়েছিল যে এক লক্ষ টাকার কাপড় ধুতী এবং শাড়ী কেনা হবে। এবং এর মধ্যে কম্বলও ছিল। এবং মন্ত্রীমণ্ডলী ঠিক করেছিলেন এটা সমস্ত মন্ত্রীর এলাকায় ভোটের আগে ভাগ বাটোয়ারা করে দেওয়া হবে। কিন্তু ভগবানপুরের সেই মন্ত্রী মহোদয়া তিনি অন্যকে ভাগ দেন নি। খুব দুঃখের সঙ্গে স্মরজিতবাবু যিনি রাষ্ট্রমন্ত্রী ছিলেন ভোটে হেরে গিয়ে নাকি বলেছিলেন যে আমি মাত্র ১০ জোড়া কাপড় পেয়েছিলাম—সব কাপড় নাকি সেই ভগবানপুরে চলে গেছে। সেই রিলিফের কাপড় এবং খরা ত্রাণের সমস্ত টাকা ফ্যামিন রিলিফের নাম করে যদি সেখানে চলে গিয়ে থাকে, তাহলে আমার মনে হয় অনেক মন্ত্রী হেরে গিয়েছেন ঠিক এই জন্যেই। আমার মনে হয় যদি কাপড় কম্বল ঠিক মতন ভাগ বাটোয়ারা পেতেন তাহলে এতগুলি মন্ত্রী বোধ হয় হারতেন না। কাজেই কংগ্রেসী যে অনুসন্ধান কমিটি করেছেন নির্বাচনী পরাজয়ের কারণ—সামসুদ্দীন সাহেব এবং আরও অন্যান্যরা আছেন তাদেরকে আমি একটা আইটেম দিচ্ছি যে এই খরা মন্ত্রীর ভাগ বাটোয়ারাটা ঠিকমত হয়নি বলেই তারা হেরে গেছেন। এটাও একটা অন্যতম কারণ। এবং এটা যেন তারা নোট করে নেন। এবং সেটা অল ইণ্ডিয়া কমিটিতে যেন রিপোর্ট করেন। মাননীয় স্পীকার মহাশয়, এইভাবে যে কংগ্রেস দুর্নীতি চালিয়েছিল তার নমুনা আপনি আরও দেখতে পাবেন। তবে আমার বেশী সময় নাই, আমি কেবল একটি দুর্নীতির কথা আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বেঙ্গল নার্সিং কাউন্সিল খাতে অতিরিক্ত ব্যয় বরাদ্দ আছে। এই নার্সিং কাউন্সিল-এর যিনি সর্বময়ী কর্ত্রী শ্রীমতী উমা, তার পদবী বলা মুস্কিল, কারণ তিনি পাঁচ-ছয়বার পদবী বদল করেছেন, অর্থাৎ পরিবর্তন করেছেন। এবং এই কংগ্রেসী শাসকগোষ্ঠীর এটা একটা অন্যতম আবিস্কার এই শ্রীমতী উমা যাকে বেঙ্গল নার্সিং কাউন্সিলে বসান হয়েছে। আজকে তার যে পদবী আছে কাল তা নাও থাকতে পারে বলে আমি তার পদবীটা বলছি না। তার পিছনে যে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ দেওয়া হয়েছে কি কারণে মাননীয় অর্থমন্ত্রীকে আমি অনুরোধ করব যে এটাও যেন তিনি একটু অনুসন্ধান করেন। আজকে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ অনুমোদন হবে কিন্তু এই যে অপচয় যারা করেছেন আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব যে অভি-যুক্ত ব্যক্তির শাস্তি দেওয়া হউক। আমার শেষ কথা হচ্ছে আমাদের মনে একটা ক্ষোভ আছে যেটা আমাদের সহযোগী বন্ধু অধ্যাপক শ্রীশম্ভু ঘোষ কাল বলেছিলেন যে আমরা আশা করে-ছিলাম যে বিগত মুখ্যমন্ত্রীকে আমরা বিরোধী আসনে দেখব কারণ এটা দেখবার আমাদের বড় সাধ ছিল। যদি ওপক্ষের কংগ্রেসী বন্ধুরা একটু ব্যবস্থা করেন এবং আমাদের মুখ্যমন্ত্রী অজয়বাবু একটু দয়া করেন। আমি বলি তিনি তো দুই জায়গায় থেকে জিতেছেন, আমি তাঁকে অনুরোধ করব যে প্রফুল্লবাবুর অনেক সাধের আরামবাগ তার অনেক সাধের আরামবাগান যদি অজয়বাবু ছেড়ে দেন, তাহলে প্রফুল্লবাবু নির্বাচিত হয়ে আসতে পারেন। তাহলে আমরা সত্যি সত্যি খুব সুখী হব। প্রফুল্লবাবু তাহলে আমাদের সমালোচনা করবার সুযোগ পেতেন। আমি অজয়বাবুকে অনুরোধ করব তিনি যেন প্রফুল্লবাবুর উপর একটু দয়া করেন। এই কয়টি কথা বলে আমি আমাদের মাননীয় অর্থমন্ত্রীর বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 p.m.]

**Shri Maharaja Bose:**

শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, আমি এই আইনসভায় নতুন এবং আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি যেভাবে আইনসভা পরিচালিত করছেন সেটা ন্যায়সঙ্গতভাবে করছেন। এতক্ষণ পর্যন্ত এখানে অনেক কথা শুনেছি, কিন্তু একটা জিনিস দেখতে পাচ্ছি খরা অঞ্চলের জন্য এবং দুর্ভিক্ষ অঞ্চলের জন্য যে আট কোটি ষাট লক্ষ টাকা খরচ হয়েছে এতে সরকারপক্ষের খুব জ্বালা হয়েছে। সে সঙ্গে সঙ্গে একথা বলেন নি যে খরা হয়েছিল বলে পূর্বতন সরকার দুই কোটি পঞ্চাশ লক্ষ টাকা খাজনা মকুব করেছিলেন। তারপর আবগারী খাতে তাদের এক কোটি চল্লিশ লাখ টাকা আয় বৃদ্ধির কথা বলেছেন, তিন কোটি কুড়ি লক্ষ টাকার সেলস ট্যাক্স থেকে আয়ের কথা বললেন। একথা তো জ্যোতিবাবু বলেছেন, এটা তো আমার কথা নয়। রাষ্ট্রোদ্যোগ থেকে আঠার গুন বেশি সুদ পাওয়া গিয়েছে, এক কোটি ছিয়াত্তর লক্ষ টাকা বেশি সার বিক্রি হয়েছে। কৃষকের উন্নতি হয়েছে অধিক উৎপাদন হয়েছে, তাতে ৬২ লক্ষ টাকা আয় হয়েছে। বিবিধ খাতে এই আয়ের পরিমান এক কোটি ছেষট্টি লক্ষ টাকা। এটা তিনি বললেন না এই এই কাজের জন্য এই খরচ হয়েছে। আরও অনেক পরিকল্পনা—শ্রম, কর্মসংস্থান খাতে ব্যয় বৃদ্ধির পরিমান দুই কোটি পঁচিশ লক্ষ টাকা। পরিকল্পনা বাবদ ব্যয়ের হ্রাসপ্রাপ্তির জন্য শিক্ষা খাতে যে বাহান্ন লক্ষ টাকা খরচ কম দেখান হয়েছে সে সম্বন্ধে শৈলবাবু বলেছেন। পুলিশ খাতে বিয়াল্লিশ লক্ষ টাকা কম খরচ হয়েছে। আট কোটি ষাট লক্ষ টাকা ত্রাণ খাতে খরচ হয়েছে। ইতিপূর্বে আমার বন্ধু ও স্নেহাস্পদ শ্রীন্যাথানিয়েল মুর্মু পশ্চিম দিনাজপুরের খরা সম্বন্ধে কিছু বলেন নি, তিনি কি জানেন না কিরকম খরা সেখানে হয়েছিল? নিশ্চয়ই জানেন, হয়ত রাজনৈতিক কারণে তা আজ বলবেন না। আমি জানিয়ে দিচ্ছি পশ্চিম দিনাজপুরে ১৬ লক্ষ টাকা খয়রাতি সাহায্য দেওয়া হয়েছে। মালঞ্চ প্রভৃতি এলাকায় যেভাবে দুর্ভিক্ষ দেখা দিয়েছিল, তাতে সেখানে শুধু চার লক্ষ টাকা দেওয়া হয়েছে। ন্যাথানিয়েল ভাই তো এটা জানেন। আমি এখানে রাজনীতি করতে চাই নে, সেবার মনোভাব নিয়েই কাজ করতে চাই। পাকিস্তানের সঙ্গে ভারতবর্ষের যুদ্ধের সময় রাস্তার যে বাঁধ কেটে দিয়েছিলেন, সেই খাল কেটে দিতে প্রচুর জল ঢুকে রাস্তাঘাট ভেঙে যায়, সেখানে প্রায় ১৫ হাজার একর জমি জলে ডুবে গিয়েছিল। সেখানে মানুষকে সাহায্য করার জন্য বহু খাল কাটা হয়, পুষ্করিণী কাটা হয়, এইভাবে সেখানে এগার লক্ষ টাকা খয়রাতি সাহায্য করা হয়েছে। আজকে যারা সরকার পক্ষে আছেন তারা সেদিন জেলা ম্যাজিস্ট্রেটের বা অঞ্চল প্রধানের বাড়ি ঘেরাও করতেন এবং দুই টাকা পঁচিশ পয়সা মজুরী না হলে লোকে কাজ করবে না বলে দাবী করতেন এবং অনেক জায়গায় কাজ বাতিলও করেছেন—তারাও কি সেদিন এই খয়রাতির টাকা নিয়ে গরীবদুঃখীর মধ্যে বিতরণ করেন নি?

সামান্য আট কোটি টাকা যদি খরচ হয়ে থাকে আজকে দেশের লোক অনাহারে মারা যায় নি। হয়তো তারা অর্ধেক খেয়ে থেকেছে। কিন্তু এটাই কি বড় জিনিস। যারা আজ বেঁচে থাকলো তারা বহু কাপড় কম্বল পেয়েছেন। আমার স্নেহাস্পদ ভাই যে বললেন আমি তাঁকে বলছি আমাদের সরকার কি কোনদিন ডিসক্রিপেন্সি করেছেন যে উনি আর এস পি-র লোক উনি ফরওয়ার্ড ব্লকের লোক ইত্যাদি ও'রা কাপড় পাবে না, তাদের লোক খয়রাতি সাহায্য পাবে না। বরং আমি জানি আমরা অনেক জায়গায় দেখেছি যে তাঁরা সবচেয়ে বেশী আদায় করেছেন। অঞ্চল প্রধান যিনি আছেন তিনি যে পার্টিরই লোক হউন না কেন, আমাদের সরকার কংগ্রেস সরকার তাতে কোন বাধা দেয় নি। সকলের সহায়তায় তাঁরা সমানভাবে টাকা বিলি করে দিয়েছেন। তাহলে এই খরচ ন্যায়সঙ্গতভাবেই হয়েছে। কাজেই তাঁরা যদি এইরকম দৃষ্টিভঙ্গী নিয়ে চলেন তাহলে যতই ১৪ রকম আদর্শবাদ তাঁদের থাকুক না কেন, তারা কিছুই করতে পারবেন না। আমরা জনগণের দ্বারা নির্বাচিত হয়েছি—ভিক্ষার ঝুলি নিয়ে আমরা আসি নি। আমরা ভাল মনোবৃত্তি নিয়েই এখানে এসেছি এবং সেই মনোবৃত্তি নিয়ে চলে যাবো। আজ বড়ই দুঃখের কথা জ্যোতিবাবুর মত লোক শেষদিকে কেন এই কথা বললেন যার উপর বাকবিতণ্ডা হচ্ছে যে, পূর্বতন সরকার বেশ কয়েক বছর বহু জনবিরোধী নীতি চালিয়ে এসেছেন—তার ফলে যে অবস্থা দাঁড়িয়েছে তার গুরুত্ব সম্পর্কে আমরা সম্পূর্ণ অবহিত আছি। তিনি এই

কথা তো না বললেই পারতেন। তাঁর উচিত ছিল এইসমস্ত কথা না বলে আরও ভালভাবে সাহায্য সহানুভূতি এবং সহযোগিতার কথা বলা। আমার বহুদিনের একটা কথা মনে পড়েছে, আমাদের ভূতপূর্ব অর্থমন্ত্রী শ্রীনলিনীরঞ্জন সরকার, তিনি আজ যিনি অর্থমন্ত্রী আছেন তাঁকে বলেছিলেন দু-আর দুয়ে চার মানেই বাজেট নয়। আড়াই আর দেড়েও চার হয়—সেইভাবে বাজেট তৈরী করা দরকার। শৈলবাবু ঠিকই বলেছেন ঐ বইটা ও'রা প্রকাশ করেন নি, গত ১৫ বছর ধরে কংগ্রেস কিছু ভুলভ্রান্তি করতে পারে কিন্তু কংগ্রেস দেশের সেবার জন্য মহান কাজ করে গিয়েছেন, যার দ্বারা আজ দেশের লোক উপকৃত হয়েছেন। আমি জানি সরকারী কর্মচারীরা কিভাবে আপনাদের উৎপীড়ন করেছেন—ইলেকশনের দিন আমি বলতে পারি লেভি নোটিশ দেওয়া হয়েছে। আজ বড়ই পরিতাপের বিষয় যে হাইকোর্টে যখন বড় বড় জোতদারদের কেস হচ্ছে, তখন এই সরকার সেইসমস্ত কেস উঠিয়ে নিচ্ছেন। অথচ ও'রাই আবার বলেন যে, বিপ্লবী সরকার, ও'রা বলেন ও'রা বড়লোকের ধার ধারেন না, কিন্তু আজকে গরীব লোকদের বঞ্চিত করে সেইসমস্ত বড় বড় জোতদারদের কেস উঠিয়ে নেওয়া হচ্ছে—এই বলেই আমি শেষ করছি।

**শ্রীধনঞ্জয় কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন করতে উঠে আমি আপনার মাধ্যমে কয়েকটি বিষয়ের প্রতি আমাদের যুক্ত ফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বাজেটের বিভিন্ন খাতে যে অতিরিক্ত ব্যয়বরাদ্দ ধরা হয়েছে তাতে আমি দেখেছি যে বহু খাতে বিভিন্ন অ্যালাউন্সের জন্যই বেশী টাকা ধরা হয়েছে। অ্যালাউন্স দেওয়াতে আমার কোন আপত্তি নেই—যেখানে প্রয়োজনবোধ হয়েছে সেখানে তাঁরা দিয়েছেন। কিন্তু আমি খুশী হতাম যদি নির্ধারিত ব্যয়ের অতিরিক্ত ব্যয় হোত—কোন উন্নয়নমূলক কাজের জন্য। আমাদের দেশে খাদ্যসঙ্কট অত্যন্ত বেশী। আজ খাদ্য সমস্যার সমাধান করতে হলে এগ্রিকালচারের উন্নতির উপর বিশেষ জোর দেওয়া প্রয়োজন। এগ্রিকালচারের উন্নতি করতে হলে সেচকে বাদ দিয়ে তার উন্নতি করা যায় না। সেইজন্য বিভিন্ন উন্নয়নমূলক কাজে যেমন বাঁধ লিফট ইরিগেশন, ডিপ টিউবওয়েল ইত্যাদি বিভিন্ন খাতে যে ব্যয় ধরা হয়েছে সেইসমস্ত ব্যয়ের জন্য যদি অতিরিক্ত ব্যয় করা হত, তাহলে বিশেষ কিছু বলার ছিল না। কিন্তু অধ্যক্ষ মহোদয়, আজকে আমি দেখছি যে দেশের উন্নয়নমূলক বিভিন্ন খাতে ব্যয় না হয়ে শুধু কয়েকজন কর্মচারীর বিভিন্ন প্রকার অ্যালাউন্সের জন্য এই অতিরিক্ত টাকা ধরা হয়েছে। আমি পূর্বেই বলেছি যে, তাতে আমার কোন আপত্তি নেই। কিন্তু আমি আপনার মাধ্যমে আমাদের সরকারকে অনুরোধ করবো যে তারা গ্রামের উন্নয়নমূলক বিভিন্ন খাতে যাতে বেশী করে টাকা ব্যয় করতে পারেন তার জন্য চেষ্টা করুন। গ্রামের উন্নয়ন না হলে দেশের সর্বাঙ্গীন উন্নয়ন হতে পারে না। গ্রামকে বাদ দিয়ে দেশ নয়। সুতরাং আজকে যে অর্থ আমাদের ব্যয় হবে তার বেশীটা অংশ গ্রামের বিভিন্ন উন্নয়নমূলক কাজে ব্যয় হবে এটা আমি আশা করবো। গ্রামের আজ উন্নতি করতে হলে কৃষকের উন্নতির প্রয়োজন এবং কৃষকের উন্নতি করতে হলে আগে সেচের প্রয়োজন তারপর বীজ এবং সার। তাছাড়া আমি মনে করি গ্রামের উন্নয়নের জন্য যোগাযোগ ব্যবস্থার অত্যন্ত প্রয়োজন। গ্রামে যাঁরা বৃষ্টির দিন গেছেন তাঁরা জানেন আজকে গ্রামের কি শোচনীয় অবস্থা। যদি গ্রামকে শহরের সুখসুবিধার কিছু অংশীদার করতে হয় তাহলে গ্রামের যোগাযোগ ব্যবস্থার উন্নতি করতে হবে এবং তার জন্য বিশেষভাবে ব্যয় করতে হবে। তার পর আমি আমাদের যুক্ত ফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই গ্রামের কুটিরশিল্পের দিকে। আজ কুটিরশিল্প গ্রামে ধ্বংস হতে বসেছে। এই কুটিরশিল্পের যদি উন্নতি না করা যায় তাহলে কুটিরশিল্পের উপর যারা জীবিকা নির্বাহ করতো তাদের দিন মজুরে পরিণত হতে হবে এবং তাদের জীবিকা নির্বাহের ব্যবস্থা সম্পূর্ণভাবে ধ্বংস হয়ে যাবে। সেইজন্য আমি আমাদের ক্ষুদ্র শিল্প মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করবো যে গ্রামে যেসমস্ত কুটিরশিল্প আছে যেমন তাঁতি কুম্ভকার কর্মকার কাঁসারী ইত্যাদি তাঁদের যেসমস্ত জিনিসের প্রয়োজন সেই সমস্ত জিনিসের অভাব অভিযোগ মেটানোর জন্য যাতে অধিক ব্যয়বরাদ্দের ব্যবস্থা হয় তৎপ্রতি বিশেষ দৃষ্টি রাখেন। সুতরাং আজকে এই বাজেট যেটা আমাদের এই সরকারের বাজেট বলে মনে করি না, যেটা আমাদের পূর্বতন সরকার করে গিয়েছিলেন সেই বাজেটকে আমাদের এই অর্থ-মন্ত্রী আজ এই হাউসে পেশ করতে বাধ্য হচ্ছেন সংবিধান অনুসারে। সুতরাং আজকে অধ্যক্ষ মহোদয়, আমি আমাদের অর্থমন্ত্রীকে বলবো যে আগামী দিনে যে বাজেট তৈরী হবে সেই

বাজেটের মাধ্যমে যেন গ্রামের উন্নয়নমূলক বিভিন্ন কাজের জন্য যেমন যোগাযোগ ব্যবস্থা, কুটির-শিল্প, স্বাস্থ্য, শিক্ষা, এগুলির জন্য বিশেষ বরাদ্দ রাখেন। আমি পূর্বেই বলেছি যে গ্রামের উন্নতি না হলে শহরের উন্নতি হতে পারে না, গ্রামকে না বাঁচালে শহর বাঁচবে না। আমি একথা বলছি না যে, শহরের দিকে নজর দিতে হবে না। শহরের যাঁরা অভাবগ্রস্ত লোক বিভিন্ন অভাব অভিযোগের মধ্যে দিন কাটাচ্ছেন তাঁদের জন্য যেমন তাঁরা ব্যবস্থা করবেন, তেমন গ্রামকে উপেক্ষা করলেও চলবে না। গ্রামের অভাব-অভিযোগ যা আছে তার প্রতি লক্ষ্য রেখে যদি সেইরকম ব্যয়-বরাদ্দ করেন তাহলে আমি সুখী হবো—এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

[2-50—3 p.m.]

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সরকার পক্ষের প্রথম বক্তা রিলিফকে কেন্দ্র করে কতকগুলি আজগুবি কাল্পনিক ভাষণ দিয়েছেন। ইতিপূর্বে বিরোধী পক্ষের শ্রীমহারাজ বোস মহাশয় দেশের বর্তমান অবস্থা সম্বন্ধে হাউসে তুলে ধরেছেন। অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের গভর্নর যে অ্যাড্রেস এই হাউসে রেখেছেন তা থেকে দেখা যায় যে আমাদের দেশে গত বৎসর কি অবস্থা ছিল। আমাদের দেশে খরা হওয়ার কারণে এবং অতিবৃষ্টি এবং অনাবৃষ্টির কারণে একটা ভয়ানক অবস্থা ছিল। আমি মুর্শিদাবাদ জেলা থেকে আসছি এবং সেখানকার জেলা পরিষদের চেয়ারম্যান হিসাবে আমি জানি যে এই রিলিফের টাকা কিভাবে দেওয়া হয়। আপনারা যাঁরা জানেন না তাঁরা অনেক রকম উক্তি করতে পারেন। দেশের মোটামুটি অবস্থা অফিসার লেভেল থেকে এই রাইটার্স বিল্ডিংএ আসে। ডি এম তাঁর অধস্তন কর্মচারী এস ডি ও, বি ডি ও এ'দের মাধ্যমে দেশের অবস্থা জানেন এবং এখান থেকে রিলিফের প্রশ্ন ওঠে। আমি জানি এই রিলিফের টাকা অর্থাৎ জি আর যেটা দেওয়া হয় সেটার জন্য প্রধানতঃ গ্রামের রিলিফ কমিটি লিস্ট করেন। দুস্থ লোক যাদের সত্যিকারের খাওয়ার সংস্থান নেই, অন্ধ, পঙ্গু যারা আছে তাদের লিস্ট করে সেটা এস ডি ও-র কাছে থ্রু আঞ্চলিক পাঠানো হয়; এস ডি ও সেটা অ্যাপ্রুভ করেন। তারপর সেই অ্যাপ্রুভ লিস্ট আঞ্চলিক পরিষদের থ্রু দিয়ে সেটা জেলা পরিষদে আসে। জেলা পরিষদ তারপর ডি এমকে এই অ্যাপ্রুভড লিস্ট অনুসারে টাকা অ্যালটমেন্ট-এর জন্য বলেন। টাকা যখন আসে তখন সেটা আঞ্চলিককে পাঠানো হয়। আঞ্চলিক প্রধানকে দেন, তারপর বিলি হয়। আমার মনে হয় যাঁরা জানেন না, যাঁরা বলছেন রিলিফের টাকা দিয়ে ইলেকসন করা হয়েছে তাঁদের কথা ভাঁওতা ছাড়া আর কিছু নয়। যাঁদের সত্যিকারের রিলিফের সঙ্গে সম্পর্ক আছে, যারা এর সঙ্গে জড়িত তাঁরা এটা ঠিক বলতে পারেন। জেলা পরিষদের চেয়ারম্যান হিসাবে আমাদের কিছুই করণীয় নেই। আমরা শুধু মাত্র পোস্ট অফিসের কাজ করে থাকি। টাকা যায় রাইটার্স বিল্ডিং থেকে ডি এম-এর কাছে, তারপর আমাদের কাছে পাঠানো হয়, আমরা আঞ্চলিককে দিই, আঞ্চলিক প্রধানকে দেন। তারপর প্রধান রিলিফ কমিটির মাধ্যমে বিতরণ করেন। আমরা এটা জানি সত্যিকারের যারা দুস্থ লোক, যারা না খেয়ে মরছিল তাদেরই এই টাকা দেওয়া হয়েছে। আমার এলাকায় আমি বিশেষ করে জানি যারা রিফিউজি, যারা খেতে পাচ্ছিল না তাদেরই দেওয়া হয়েছে। অথচ দেখা যাবে তারা কংগ্রেসকে ভোট দেয় নি। এ প্রমাণ আমার কাছে আছে। তারপর, কাশিমবাজার মিলের শ্রমিকদের আজকে খাওয়ার সংস্থান নেই।

**শ্রীফজলে আহম্মদ:** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, উনি বললেন যাদের টাকা সহায্য করা হয়েছে তারা কংগ্রেসকে ভোট দেয় নি। এটা তিনি কেমন করে জানলেন? নিশ্চয় কিছু কারচুপি আছে।

**মিঃ স্পীকার:** আপনার পয়েন্ট অব অর্ডার এতে ঠিক হচ্ছে না। আপনি যখন বলবেন তখন আপনি এ সম্বন্ধে বলতে পারেন।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার, শ্রমিকদের কাজ নেই, আমরা রিলিফ দিয়েছি। গত জানুয়ারী মাসে ইলেকসন থাকা সত্ত্বেও রিলিফের জন্য টাকা ছিল না বলে আমরা রিলিফ দিতে পারি নি। ডিসেম্বরের এক ফর্টনাইটের টাকা অ্যাপ্রুভড লিস্ট অনুযায়ী সকলকে আমরা দিতে পারি নি।

অথচ শ্রমিকদের যারা আমাদের ভোট দেয় নি তাদের আমরা দিয়েছি। স্যার, আপনি যদি এর ইতিহাস শোনেন তাহলে দেখবেন যারা সত্যিকারের না খেয়ে মরছিল বা যারা সত্যিকারের দুস্থ লোক তাদেরই এই টাকা দেওয়া হয়েছে। অথচ আজকে বলা হচ্ছে কংগ্রেস সরকার সেই টাকা দিয়ে ভোট কিনেছে। স্যার, আজকে যাঁরা বড় বড় কথা বললেন, তাঁদের কথা শুনে মনে হচ্ছে তাঁরাই দুর্নীতি দমনের একমাত্র অভিভাবক অর্থাৎ সৎ, তাঁরা ছাড়া আর সবাই দুর্নীতিগ্রস্ত। আজকে যাঁরা ১৪টা পার্টির ১৪ মতের লোক নিয়ে সরকার গঠন করেছেন আমি তাঁদের শুভেচ্ছা কামনা করে বলছি যে তাঁদের দ্বারা যদি সত্যিকারের দেশের কল্যাণ হয় তাহলে আমরা তাঁকে নিশ্চয় ওয়েলকাম জানাবো, নিশ্চয় বলব এই সরকারের থাকা উচিত। কারণ আমরা মনে করি দেশ আগে. তারপর অন্য কথা। এই বিধানসভায় আজকে একটি মাত্র বিরোধী দল রয়েছে আর ওদিকে ১৪ পার্টির লোকরা সরকার গঠন করেছেন। যাঁরা সরকার গঠন করেছেন তাঁরা বলছেন তাঁদের মধ্যে নাকি ভাঙ্গন ধরাবার চেষ্টা করা হচ্ছে। কিন্তু আমি বলব তার কোন কারণ নেই। এঁরা যদি আজকে এক মত হয়ে, দেশের দিকে তাকিয়ে চীন দেশ বা অন্য কোন দেশের দিকে না তাকিয়ে দেশকে অগ্রগতির পথে নিয়ে যান তাহলে আমরা নিশ্চয় সাহায্য করবো। কারণ পার্টি কখন দেশের চেয়ে বড় হতে পারে না।

[3—3-30 p.m.]

তিনি আমাদের সঙ্গে বড় বড় জোতদারদের যোগাযোগের কথা বললেন। স্যার, আমি একথা বলতে চাই যে বাঁকুড়ায় যে সম্মেলন হয়েছিল কে তার পৌরোহিত্য করেছিলেন? আজকে বর্তমানের চীফ মিনিস্টার সেখানে গিয়েছিলেন। আজকে ব্যবসায়ীদের কথা যখন তুলেছেন তখন বলব এই সমস্ত ব্যবসায়ী এসে কাদের সঙ্গে হাত মিলিয়েছে, আমাদের সঙ্গে না ওঁদের সঙ্গে? স্যার আজকে একথাও বলব যে বড় বড় ব্যবসায়ী এবং শাহু জৈনদের পক্ষ থেকে যাঁরা এ সভায় এসেছেন তাঁরা আমাদের সঙ্গে না ওঁদের সঙ্গে হাত মিলিয়েছেন। আমরা বড় বড় জোতদারদের বিরুদ্ধে লেভীর নোটিশ দিয়েছিলাম ইলেকশন-এর আগে, সেই বড় বড় জোতদারদের বিরুদ্ধে লেভী কেস কে তুলে নিয়েছেন? স্যার......

**মিঃ স্পীকারঃ** আপনার সময় হয়ে গেছে। আপনি বসুন।

**শ্রীবজলে আহম্মদঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকে সাপ্লিমেন্টারী বিল-এর বিতর্কে আমাকে যে অংশ গ্রহণ করার সুযোগ দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকের বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি ২।১টি বিষয় সম্পর্কে মাত্র বলব। তার মধ্যে প্রথমেই বলব যে এগ্রিকালচার-এর ২২নং ডিম্যান্ডএ এগ্রিকালচার-এর মধ্যে যে টাকা দাবী করা হয়েছে এবং আমাদের অর্থমন্ত্রী যে দাবীটা করেছেন কেবল সেটাই নয় সাপ্লিমেন্টারী বিলের বিভিন্ন খাতে সমগ্র বাজেটের, সমগ্র টাকা মঞ্জুরীর যে দাবী তিনি দিয়েছেন সেটা আমি সমর্থন করছি। তা সত্ত্বেও আমি একথা বলতে বাধ্য হব যে এটা ঠিক যাকে বলে মনে প্রাণে সমর্থন করা তা আমি করছি না। এই বিল আমি সমর্থন করছি তবে একান্ত বাধ্য হয়েই সমর্থন করছি। মাননীয় স্পীকার মহাশয়, আপনার জ্ঞাতার্থে আমি একথা জানাই যে এগ্রিকালচার বিল বা কৃষি বলতে বিদায়ী সরকার যা মনে করেছিলেন আমি সেটা সেভাবে মনে করি না। কারণ হচ্ছে তাঁরা বিভিন্ন কৃষি সংক্রান্ত কাজে যে টাকা ব্যয় করেছেন সেটা যেভাবেই হোক না কেন, আমি সব সময়েই লক্ষ করেছি যে এটা অপচয় ছাড়া আর কিছুই নয়। উদাহরণ স্বরূপ আপনাকে বলতে পারি যে, জমিতে সার দেবার ব্যাপার নিয়ে তাঁরা যে দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়েছেন সেটা সমলোচনার অপেক্ষা রাখে। সারের একটা ক্লাসিফিকেশন আছে। ১ নম্বর, ২ নম্বর, ৩ নম্বর ইত্যাদি গ্রেড আছে। আমাদের বিদায়ী সরকারের সভ্যবৃন্দ বা তাঁদের এক্সপার্ট যদি কেহ ছিলেন তাঁরা কেহই এটা চিন্তা করে দেখেন নি যে জমির মাটিরও ক্লাসিফিকেশন আছে। সব রকম মাটিতে একই রকম সার দেওয়া চলে না। মাটির শ্রেণী অনুসারে সারের শ্রেণী নির্দিষ্ট ভাগ করতে হয়। এ চিন্তা না করেই তাঁরা একই প্রকার সার সব রকম মাটিতে প্রয়োগ করে জমির উর্বরাশক্তি নষ্ট করেছেন এবং তাতে ফসলের উৎপাদন ব্যাহত হয়েছে। এর ফলে আমি মনে করি সমগ্র দেশের ফসল উৎপাদন কম হয়েছে। ফলে আমরা খাদ্যের যে সমস্যায় ভুগছি সেটা আরো ভয়াবহ হয়ে উঠেছে।

মাননীয় স্পীকার মহাশয়, আমি অপর আর একটি কথা বলছি, সেটা হল ত্রাণ বিভাগের কথা। ত্রাণ বিভাগে যে টাকা দেবার প্রস্তাব করা হয়েছিল এবং দেওয়াও হয়েছিল তাঁর ভিতরে জঘন্য কারচুপি আছে। আমি বীরভূম জেলার ময়ুরারই কনস্টিটিউয়েন্সি-এর লোক। আমি জানি আমার কনস্টিটিউয়েন্সিতে আমি লক্ষ্য করেছি যে টেস্ট রিলিফ করবার নামে যে টাকা খরচ হয়েছে, সেই টাকায় টেস্ট রিলিফের ১০টি মজুর খাটিয়ে একশোটি মজুরের মাস্টার রোল তৈরী করে সেখানে টাকা চুরি করা হয়েছে এবং চুরি করার পর ধরা পড়েছে। এখন সেটা বিচারের অপেক্ষায় রয়েছে।

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার কাছে অপর একটি বক্তব্য রাখব। সেটা হল মেডিক্যাল। দুটি খাতে টাকা চাওয়া হয়েছে। আমি অবশ্য এটাও মঞ্জুরির সমর্থন করছি। কিন্তু মেডিক্যাল খাত বলতে যা বুঝায় গ্রামের লোক তা জানে না। গ্রামে যেসব হাসপাতাল করা হয়েছে তাদের হাসপাতাল না বলে গরুর খোঁয়াড় বা পশুপালন কেন্দ্র বললে কিছু ভুল বলা হবে না। সেখানে ডাক্তার বলে যাঁরা আছেন তাঁদের কাছে ঔষধপত্র থাকার মধ্যে আছে রং গোলা জল যা স্বাদমিশ্রিত। এইপ্রকার অব্যবস্থার জন্যও টাকা মঞ্জুর করতে হচ্ছে, তা সত্ত্বেও সমর্থন না জানিয়ে পারি না। পরিশেষে আমি আপনাকে অশেষ ধন্যবাদ দিচ্ছি।

[At this stage the House was adjourned for 20 minutes.]

**(After adjournment)**

[3-30—3-40 p.m.]

A letter from Shri Amiya Chatterjee about his injury.

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্তঃ** স্যার, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি একটা চিঠি পেয়েছি, সেই চিঠিটা এখানে পড়ে শোনাচ্ছি।

"মহাশয়, আমি শ্রীঅমিয়কুমার চ্যাটার্জি, দক্ষিণপাড়া, বারাসত, থেকে লিখছি। গত ১৩ই তারিখে বিকাল চারটা সাড়ে চারটার সময় কল্যাণী রোড দিয়ে মামাবাড়ি প্রসাদপুর কলোনীতে যাইতেছিলাম এমন সময়ে দীপক চ্যাটার্জি (চাঁদের বিল), বিশ্বেশ্বর, প্রদীপ ও আলোক বামপন্থী যুবক চতুষ্টয় হঠাৎ আমাকে আক্রমণ করে ও গাল দিতে থাকে, কারণ আমি কেন কংগ্রেসকে গত নির্বাচনে সমর্থন করিয়াছি ও কংগ্রেস প্রার্থীর হইয়া খাটিয়াছি। গালাগাল দিতে দিতে পরে আমাকে মারতে থাকে, ঘুষি ও লাথি মারে এবং পরে ছুরিকা দিয়ে আমার মুখে ও বুকে আঘাত করে। আমি পড়িয়া যাই ও প্রায় অজ্ঞান হই। এমন সময়ে ঐ রাস্তা দিয়ে পুলিশের ডেপুটি কমিশনার শ্রীরনি মুর একটি জীপে করিয়া যাইতেছিলেন, তিনি আমাকে আহত অবস্থায় ভূপতিত দেখিতে পাইয়া গাড়ি থামাইয়া আমাকে উদ্ধার করেন। পুলিশ অফিসারকে দেখিয়া আততায়ীগণ পলাইয়া যায়। শ্রী মুর আমাকে হাসপাতালে লইয়া যান এবং ঘটনাটি থানায় ডায়েরী করেন। আমি আপনার মাধ্যমে এই ধরনের জঘন্য আক্রমণের প্রতিকার প্রার্থনা করিতেছি।

স্বাঃ—শ্রীঅমিয়কুমার চট্টোপাধ্যায়।
বারাসত দক্ষিণপাড়া"

**Mr. Speaker:** Please hand over the letter to the Secretary.

**শ্রীঅ[illegible] বাগচীঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি এখানে নবাগত। আমি এই হাউসে আপনার নিরপেক্ষতায় মুগ্ধ হয়েছি, আপনার নিরপেক্ষতায় আমরা কথা বলতে পারছি সেজন্য আমি আপনাকে অভিনন্দন জানাই। আমি প্রথমে মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাবো, কারণ তিনি অত্যন্ত বাস্তববাদী লোক। তিনি এটা বুঝেছেন যে রাজ্য চালাতে গেলে মাঠে

ময়দানে শুধু বক্তৃতা নয়, বাস্তববাদিতা প্রয়োজন। সেই প্রয়োজনীয়তার দিকে লক্ষ্য করে আমাদের পূর্বতন সরকার যে বাজেট, সাপ্লিমেন্টারী বাজেট তৈরী করে গেছেন তাই আজকে এখানে উত্থাপন করেছেন। কিন্তু সেটা সমর্থন করতে তিনি যে ভাষা এর ভিতর প্রয়োগ করেছেন সেটা যেন কুইনাইনের উপর সুগারকোটেড করা। তাতে আমাদের আপত্তি আছে। আমি আপনাকে এখানে এই কথা বলতে চাই যে তিনি বাস্তববাদী হওয়া সত্ত্বেও তাঁর অনুগামীদের তাঁর পার্টির লোকদের সন্তুষ্ট করবার জন্য মুগ্ধ করার জন্যই তিনি এইসব কথা আলোচনা করেছেন। তবু যেটা কঠোর সত্য সেটা তিনি এখানে প্রকাশ করেছেন। রাজ্য চালাতে গেলে মাঠে ময়দানে লেকচার দিয়ে রাজ্য চালান যায় না, তাই পূর্বতন সরকার যেটা প্রস্তুত করে গেছেন সেটা সর্বোৎকৃষ্ট বিবেচনা করেই এখানে সেটা উপস্থিত করেছেন। এখানে বহু বক্তা বলে গেছেন যে পূর্বতন সরকার রিলিফে যে অর্থ ব্যয় করে গেছেন সেটা উদ্দেশ্য প্রণোদিত। কিন্তু আমি একথা বলব তখনকার সরকার বাংলাদেশের দুর্ভিক্ষপীড়িত অন্নাক্লিষ্ট ব্যক্তিদের ক্ষুধার হাত থেকে রক্ষা করেছেন এবং অনাহারে মৃত্যুর হাত থেকে রক্ষা করে বাংলাদেশের জনগণকে রক্ষা করেছেন, তার জন্য তাঁরা ধন্যবাদের যোগ্য। এতে কোন কু-অভিসন্ধি থাকতে পারে না, প্রত্যেকটি অর্থই ঠিকই ব্যয় হয়েছে এবং এটা মাননীয় রাজ্যপালের বক্তৃতায়ও পরিষ্কার দেখতে পেয়েছি যে পশ্চিমবাংলায় খরা এবং দুর্ভিক্ষ পীড়িত অবস্থা দেখা দিলে ঐ সরকার যদি ত্রাণ খাতে এত কোটি টাকা খরচ না করতেন তাহলে ১৯৪২ সালের মত অবস্থা দেখা দিত। রাস্তাঘাটে, পথে পশ্চিমবাংলার লোক অনাহারে মৃত্যুমুখে পতিত হত, কিন্তু তা থেকে আমাদের কংগ্রেসী সরকার দেশকে রক্ষা করেছেন, তার জন্য তাঁদের ধন্যবাদ জানাই। আমি একথাই বলতে চাই মাননীয় মন্ত্রী যদি বাস্তববাদী হন, তাহলে আমাদের সকলেই হস্ত প্রসারিত রাখব এবং বাংলা যাতে সুমহান হতে পারে তার জন্য আমরা সব সময় সমর্থন করব। একথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী নন্দরাণী দল:** মাননীয় স্পীকার মহাশয়, আমি হাউসে নবাগত এবং এই প্রথম বলার সুযোগ পেয়েছি। আমাদের অর্থমন্ত্রী মহাশয় এই সভায় যে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করেছেন তাকে সমর্থন না করে উপায় নেই বলেই আমি এটা সমর্থন করছি। অর্থাৎ বিদায়ী কংগ্রেস সরকার যে সাপ্লিমেন্টারী বাজেট করেছেন তাকে আমাদের সংবিধান অনুযায়ী সাপোর্ট করতেই হবে। স্যার, ১৯ কোটি টাকা অতিরিক্ত খরচ এখানে দেখান হয়েছে। অর্থাৎ ১৯৬৬-৬৭ সালে যেটা আসল বাজেটে ছিল তার চেয়ে ১৯ কোটি টাকা অতিরিক্ত খরচ দেখান হয়েছে। এই টাকা কিভাবে খরচ হয়েছে দেশের মানুষ তা জানে। টাকার অঙ্কে দেখছি শিক্ষা খাতে ১৯৬৬-৬৭ সালে সাড়ে সাইত্রিশ কোটি টাকা এবং অতিরিক্ত ৩৬ হাজার টাকা। কিন্তু বাস্তবকে যদি দেখি তাহলে দেখবো সমস্যার সমাধান হয় নি। শিক্ষা ক্ষেত্রে দেখছি শিক্ষকদের দাবী, প্রফেসরদের দাবী স্বীকার করেন নি, শিক্ষকদের জেলে পাঠিয়েছে এবং স্কুলের অবস্থা যে কি সেটা আমরা জানি। আমি ঘাটাল রবীন্দ্র শতবার্ষিকী মহাবিদ্যালয়ের একজন ছাত্রী এবং এই কলেজ ১৯৬১ সালে স্থাপিত হয়েছে। বিদায়ী সরকার এই কলেজের জন্য কি করেছে সেটা আমি আপনাদের জানাতে চাই। বার বার দরখাস্ত করা হয়েছে এবং ১৯৬৪ সালে আমাদের বিদায়ী মুখ্যমন্ত্রী সেই কলেজে যখন গিয়েছিলেন তখন তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, ৫০ হাজার টাকা ঘাটাল কলেজকে দেওয়া হবে। কিন্তু গত ইলেকশন পর্যন্ত সেটা মঞ্জুর করেন নি, উপরন্তু ঘাটাল কলেজ সম্বন্ধে বলা হয়েছে কমিউনিস্ট পার্টিকে ভোট দেওয়া হয়েছে কাজেই টাকা দেওয়া হবে না। আমি জিজ্ঞাসা করছি ঘাটালের মানুষ যদি কমিউনিস্ট পার্টিকে ভোট দিয়ে থাকে তাহলে সেটা কি তারা অন্যায় করেছে? আমি জানি গণতন্ত্রে মানুষের ব্যক্তিগত মতামত প্রকাশের সুযোগ আছে। কিন্তু সেই মতামত ব্যক্ত করবার জন্য যদি কেউ রাষ্ট্রের সাহায্য থেকে বঞ্চিত হয় তাহলে সেটা কোন্ ধরনের গণতন্ত্র? আজকে যে নূতন যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে তাঁদের দৃষ্টি মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে আকর্ষণ করে আশা করছি এই নূতন সরকার এদিকে দৃষ্টি দেবেন। আজকে অর্থমন্ত্রীমহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং আশা করছি আগামী দিনে যে বাজেট হবে তাতে মাঠে, ময়দানে জনসাধারণকে আমরা যে আশ্বাস দেই তার প্রতি দৃষ্টি দিয়ে আগামী বাজেট তৈরী হবে। একথা বলে মাননীয় স্পীকার মহাশয়ের প্রতি শ্রদ্ধা জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

শ্রীবিমল পাইকঃ মাননীয় স্পীকার মহাশয়, আমি একজন নবাগত হিসেবে প্রথমেই আপনাকে অসংখ্য ধন্যবাদ দিচ্ছি। বিগত কয়েকদিন ধরে আমি এই সভায় যে আলাপ আলোচনা শুনেছি সেই আলাপ আলোচনার সুর আমাকে সম্পূর্ণ হতাশ করেছে এবং তার কারণ হচ্ছে আক্রমণের ধারা অন্য ধরনের। আজকে আমি শুনলাম এবং গতকালও শুনেছি পূর্বতন ত্রাণমন্ত্রী নাকি অর্থের অপচয় করেছেন, অনেক অর্থ চুরি করেছেন। কিন্তু এ পর্যন্ত কোন লোকের মুখে একথা শুনলাম না যে, কোথায় কোন জায়গায় এবং কবে তিনি চুরি করেছেন।

গতকাল আমি শুনেছিলাম কাঁথির একজন মাননীয় সদস্য শ্রদ্ধেয় সুধীরচন্দ্র দাস মহাশয় বলেছিলেন যে মাননীয় ত্রাণমন্ত্রী ওখানে কিছু কম্বল পাঠিয়েছিলেন, সেগুলি [illegible] নাম করে এখন বিতরণ করা হচ্ছে এবং কারো কারো কাছ থেকে সাদা কাগজে টিপসই করে নেওয়া হচ্ছে। মাননীয় ত্রাণমন্ত্রী কম্বল পাঠিয়েছিলেন সে কথা ঠিক, মাননীয় সুধীরবাবু কি সেকথা অস্বীকার করবেন। আপনি স্যার তাঁকে সেটা জিজ্ঞাসা করবেন। কাঁথির যে মিউনিসিপ্যালিটি সেটা তদানীন্তনকালে অর্থাৎ যখন কংগ্রেস সরকার ক্ষমতায় অধিষ্ঠিত ছিলেন, তখন সেটা পি-এস-পি'র হাতে ছিল। সেই কাঁথির লোক যখন খেতে পায়নি, কাঁথির লোকের অভাব অভিযোগ হয়েছে, তখন মাননীয় ত্রাণমন্ত্রী সেই মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান বা রিলিফ কমিটির কাছে যদি তাদের দেবার জন্য কোন কম্বল পাঠিয়ে থাকেন, তাহলে তা কি খুব অপরাধজনক কাজ হয়েছে? আমি মনে করি তা অন্ততঃ হয় নাই। আর যদি সেই কম্বল তখন সেই অভাবগ্রস্থ লোকেদের মধ্যে বিতরণ করা না হয়ে থাকে, তাহলে তার জন্য দায়ী কে? যাঁরা তখন সেই মিউনিসিপ্যালিটির প্রধান দলে ছিলেন, তাঁরা কি সেই জন্য দায়ী নয়? তখনকার মিউনিসিপ্যাল কমিশনাররা কি তার জন্য দায়ী না?

আর সাদা কাগজে টিপসই করে নেওয়া হচ্ছে বলে যে কথা সুধীরবাবু বললেন সেদিকে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সাদা কাগজে টিপসহি করে নেওয়া কাজটা চিরকাল আপত্তিজনক ও অপরাধজনক কাজ। এই রকমটি যদি হয়ে থাকে তাহলে নিশ্চয়ই তিনি সে সম্পর্কে ডেফিনিট চার্জ বা কেস আনতে পারেন। আমি কাঁথির একজন লোক হয়ে আমি তাঁর ঐ চ্যালেঞ্জ একসেপট করবো এবং ত্রাণমন্ত্রী যদি এই রকম কাজ করে থাকেন, তাঁর বিরুদ্ধে আপনি কেস চালাবেন, আপনি বলুন। এই সব কথা মাঠে-ময়দানের বক্তৃতায় খাটে। কিন্তু এই [illegible] এই রকম মেঠো বক্তৃতা চলতে পারে না—যার মধ্যে কোন যৌক্তিকতা নাই।

**Shri Bibhuti Pahari:**

মাননীয় অধ্যক্ষ মহাশয় অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ। উনি স্যার অসত্য কথা বলছেন। ঐ কাঁথির মিউনিসিপ্যালিটিকে কোন কম্বল দেওয়া হয় নাই। সেই কম্বল দেওয়া হয়েছে, কংগ্রেস কমিশনার ফাদৌসী নামে এক ব্যক্তিকে। ত্রাণমন্ত্রী তাকে সেই কম্বল দিয়েছিলেন। উনি অসত্য কথা বলছেন।

**Mr. Speaker:**

আমি মাননীয় সদস্যকে বলছি, যিনি বক্তৃতা করছেন তাঁকে বলতে দিন, আপনার বলবার সময় আপনি ওসব কথা বলবেন। এ রকম করলে অযথা সময় নষ্ট হয়।

**Shri Bimal Paik:**

আমি স্যার, তাঁকে সে সম্বন্ধে প্রমাণ দিতে বলছি। সেই প্রমাণ দিতে পারলে তাকে যে কোন শাস্তি দেওয়া হবে। আর যদি মিথ্যা প্রমাণিত হয়, তিনিও যে-কোন শাস্তি নেবেন সেই চ্যালেঞ্জ তিনি একসেপ্ট করে বলুন। আমি জানি সে ক্ষমতা তাঁর নাই।

আরো কতকগুলি অবান্তর উক্তি শুনলাম অর্থমন্ত্রী [illegible] মুখ থেকে যে এই কংগ্রেস রাজত্বকালে ধনী আরো ধনী হয়েছে এবং গরীব আরো গরীব হয়েছে। এই কথার যৌক্তিকতা কোথায় আমি বুঝতে পারি না বরং এতদিন যাঁরা এত কষ্টে যে সব ভূ-সম্পত্তি করেছিলেন, বিগত সরকারের এক কলমের আঁচড়ে ল্যান্ড রিফর্ম আইনে তা তাদের হাত ছাড়া হয়ে গেল, তাঁরা ছেড়ে দিয়েছিলেন এবং লেভী আইনের ফলে তাদের অধিক ধান দিতে হয়েছে।

আরো শুনেছি যে জমিদারী দখল আইনের ফলে অনেক জমির মালিক নাকি বে-নামীতে অনেক সম্পত্তি রেখেছেন। আমি জিজ্ঞাসা করছি এই সব কোথায় কাঁরা রেখেছেন? কোন বে-নামী সম্পত্তি ধরতে গেলে যে সিভিল প্রসিডিওর কোড এবং এভিডেন্স অ্যাক্ট আছে, তার এমেন্ডমেন্ট করতে হবে। তা না করে কোন বে-নামী সম্পত্তি ধরা যেতে পারে না। কারণ বে-নামী ধরতে গেলে ওরেল এভিডেন্স-এর দরকার হয়। এই ওরেল এভিডেন্স দিতে কারা যায়, সাক্ষীর কাঠগড়ায় যারা গরীব, দুঃখী খেতে পায় না, তারা গিয়ে সাক্ষীর কাঠগড়ায় দাঁড়ায় এবং মিথ্যা এভিডেন্স দিয়ে বলে এই সম্পত্তি অমুকের। কাজেই বেনামী সম্পত্তি ধরতে হলে পরে ডকুমেণ্টারী এভিডেন্স-এর সাথে সাথে ওরেল এভিডেন্স-এরও প্রয়োজন এবং সেই জন্যই এই সিভিল প্রসিডিওর কোড এবং এভিডেন্স এ্যাক্ট-এর এমেণ্ডমেণ্ট করা ছাড়া অন্য কোন উপায় নাই। ওরেল এভিডেন্স এবং ডকুমেণ্টারী এভিডেন্স এখানে মুখ্য। যারা মিথ্যা সাক্ষ্য দিয়ে থাকে, তাদের জন্যই সেই সম্পত্তি থাকে। সুতরাং যিনি বেনামী ধরবার কথা বলেছেন, তিনি ঐ ল্যাণ্ড রিফর্মস অ্যাক্ট-এর বিষয়বস্তু সঠিক বুঝতে পেরেছেন কিনা সন্দেহ আছে।

এই ওরেল এভিডেন্স ইংরেজ আমলে বিভিন্নভাবে আদায় করা হতো। আরো বলা হয়েছে সাড়ে সাত একরের বেশী সম্পত্তি থাকলে নাকি দিয়ে দিতে হবে। উনি যে এই কথা কিভাবে বললেন তা কিছুতে বুঝতে পারছি না। ল্যাণ্ড রিফর্ম অ্যাক্ট-এর মধ্যে এ কথা কোথাও নাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়কে আমার শ্রদ্ধা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Personal Explanation**

[3-40—3-50 p.m.]

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে এই যে সুযোগ আপনি দিলেন আমার ব্যক্তিগত কৈফিয়ৎ উপস্থাপিত করবার, তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

গতকাল মাননীয় সদস্য শ্রীখলিল সৈয়দ মহাশয় তাঁর বক্তৃতা প্রসঙ্গে এই কথাগুলি বলেন "অর্থের ওরা সদ্ব্যয় করবেন, কি অসদ্ব্যয় করবেন সেটা মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি। বিশেষ করে এই সরকারের যিনি শিক্ষামন্ত্রী হয়েছেন, তিনি নাকি তাঁর কলেজ থেকে ছয় মাসের ছুটি নিয়েছেন। তিনি এইভাবে ছুটি নিয়ে তাঁর চাকরী বজায় রাখবেন আবার এখানে মন্ত্রীত্ব করবেন। তাঁরা কিভাবে যে অর্থের সদব্যবহার করবেন তা এ থেকে বুঝতে পারা যাচ্ছে। তিনি চাকুরীও করবেন এবং একই সংগে মন্ত্রীত্বও করবেন।"

আমি আপনার মাধ্যমে এই সভার অবগতির জন্য নিবেদন করছি যে, পেশ করছি যে কলেজ থেকে এই ছুটি আমি নিয়েছি সম্পূর্ণ বিনা বেতনে। এই কথাটি না উল্লেখ করার ফলে আমার মনে হয়, এই সভাকে তিনি বিভ্রান্ত করার চেষ্টা করেছেন।

আমি এখানে একজন নবাগত, আমি আপনার কাছ থেকে জানতে চাইব এখানকার আচরণ-বিধি কি রকম। আমার মনে হয় এই কথা উল্লেখ না করার ফলে, সভাকে ভুল বোঝাবার জন্য একটা প্রচেষ্টা করা হয়েছিল।

আপনাকে ধন্যবাদ।

**Shri Subodh Choudhury:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দুদিন ধরে অনেক দুর্নীতি ও অন্যান্য বিষয় নিয়ে এখানে আলোচনা হল। কংগ্রেস সদস্যরা অর্থাৎ বিরোধী পক্ষের সদস্যরা, তাঁদের পরাজয়ের গ্লানি ঢাকবার জন্য নানা যুক্তিগুলি ও অসত্য ভাষণ তাঁরা দিয়ে গেলেন। এখানে আজ একজন মাননীয় সদস্য তাঁর বক্তৃতা দেবার সময় বলে গিয়েছেন যে জি, আর, যারা পায়, তাঁরা তাঁদের নাকি ভোট দেননি। জি, আর যাঁরা পান, তাঁদের বাদ-বিচার করেননি, দুর্নীতির প্রশ্রয় দেননি। আমি আপনার মারফৎ হাউসের কাছে একটা বিষয়ের অবতারণা করতে চাই। তাঁদের একজন-

নেতৃস্থানীয় ব্যক্তি এবং যে সে ব্যক্তি নন, তিনি উচ্চপদে অধিষ্ঠিত। সরকার যখন স্টেট রেশনিং চাল্ করলেন, এবং তাঁরা অনেক কেরামতি করেছিলেন, সেই সময়, ফল্স রেশন কার্ড যাতে উদ্ধার করা যায় তার জন্য বিভিন্ন প্রতিক্রিয়া করেছিলেন। কিন্তু ঐ একই ব্যক্তি, যিনি উচ্চপদে অধিষ্ঠিত, (এ ভয়েস—কে তিনি?) তাঁর নাম যদি জানতে চান, তাঁর বিস্তৃত বিবরণ যদি জানতে চান, তাহলে তা বলতে পারি। (এ ভয়েস—বল্ন।) তিনি হলেন লেজিসলেটিভ কাউন্সিলের চেয়ারম্যান, শ্রীপ্রতাপচন্দ্র গ্হরায়। তিনি ফল্স রেশন কার্ড করেছেন। (এ ভয়েস—তিনি এই হাউসে নেই, তাঁর নাম করা উচিত নয়।) আমি ত বলতে চাচ্ছিলাম না, আপনারাই ত খোঁচা দিলেন। তিনি উত্তর কামারখালি অঞ্চল থেকে রেশন কার্ড নিয়েছেন ২৫ জনের নাম দিয়ে। তাঁর ফ্যামিলি মেম্বারদের নাম দিয়ে ঐ ফর্মে, প্রতিজ্ঞাপত্রে যে সই করতে হয় তাও তিনি করেছেন, অর্থাৎ অন্য কোথাও আমি কোন রেশন কার্ড করি নি।

**শ্রীমহারাজা বোস:** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। যিনি এই সভার সদস্য নন, তাঁর সম্বন্ধে নাম করে কোন বক্তব্য বলা যায় না। তিনি কাউন্সিলের একজন স্যোগ্য সভাপতি। তাঁর সম্বন্ধে এখানে এইসমস্ত কথা বলা উচিত নয় এটা আমাদের র্লসে আছে। আমি এই সম্বন্ধে আপনার দ্ষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার:**

I am not aware of the rules very much but I shall look into them. At the same time, I may inform you that in the course of general discussion matters especially about dishonesty or anything like that may be mentioned in the House where everybody has got the right to speak.

আর আপনাকেও বলছি যে আপনি অন্গ্রহ করে পার্সোন্যাল কোন কিছ্ বেশী না বলে একট্ জেনারেল ডিসকাশান করবেন।

**শ্রীস্বোধ চৌধ্রী:** স্যার, ওদিকে যিনি চিংকার করছেন তিনি আমাকে নাম বলবার জন্য প্রোভোক করেছেন। তিনি হয়ত ভেবেছিলেন যে আমি হয়ত ঠিক কথা জানি না, নাম বলতে পারব না। কিন্তু হাইকোর্টের র্লিং আছে। তিনি উত্তর কামারখালি থেকে ২৫ জনের নামে রেশন কার্ড করেছিলেন এবং প্রতিজ্ঞাপত্রে সই করেছিলেন যে অন্য কোথাও তিনি রেশন কার্ড করেন নি। অথচ ৫১ নং কালীঘাটে তিনি এবং তাঁর প্ত্র রেশনভুক্ত আছেন তাঁদের ২৫ জনের নাম দিয়ে। স্তরাং এই তথ্য উদ্ঘাটিত হয়েছে, হাইকোর্ট থেকে র্ল জারী করা হয়েছে। সত্য তথ্য উদ্ঘাটিত হওয়ায় তাঁদের গায়ে লাগা খ্ব স্বাভাবিক। ও'রা ২০ বছর ধরে দ্নীতিকে নানাভাবে ঢাকবার প্রচেষ্টা করেছেন, এখনও চেষ্টা করছেন। এই দ্নীতি ঢাকবার চেষ্টা না করে অন্তত এখানে তাঁকে নিন্দা করা উচিত ছিল। যাই হোক, আমি অন্য কথা বলতে চাই না।

**মিঃ স্পীকার:** আপনি এখানে যে মন্তব্য করলেন সেই মন্তব্য প্রমাণ করবেন, তার দায়িত্ব আপনি নেবেন?

**শ্রীস্বোধ চৌধ্রী:** আমি ডকুমেন্ট প্লেস করছি।

**মিঃ স্পীকার:**

Charges that you have made must be substantiated by proper facts.

**শ্রীস্বোধ চৌধ্রী:** হ্যাঁ, স্যার, প্রপার ফ্যাক্টস। দ্বিতীয়তঃ, যে সাপ্লিমেন্টারী বাজেট উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করার সাথে সাথে আমি দ্-একটা কথা এই মন্ত্রীমণ্ডলীর কাছে রাখতে চাই।

**মিঃ স্পীকার:** আর একটা কথা, আপনার এই ম্যাটার সাব-জ্ডিস কিনা, কোর্টের বিবেচ্য কিনা?

**শ্রীসুবোধ চৌধুরীঃ** না। আমি ওটা প্লেস করছি আপনার কাছে। এরপর আমাদের যেসমস্ত গ্র্যান্ট বিভিন্ন খাতে তাঁরা বাড়িয়েছেন সে সম্বন্ধে আমি বলতে চাই না, কারণ, এই গ্র্যান্ট যুক্ত ফ্রন্ট মন্ত্রীদের ছিল না, আজ বাধ্য হয়ে তাঁরা যেসমস্ত টাকা তছনছ করেছেন, অপচয় করেছেন তাকে আমাদের সমর্থন করতে হচ্ছে। কারণ, কনস্টিটিউসন্যাল গ্যাঁড়াকলের জন্য তাকে আমাদের সমর্থন করতে হচ্ছে। স্যার, আমি পাবলিক হেলথ সম্বন্ধে দু-একটা কথা আপনার মারফত আমাদের যুক্ত ফ্রন্ট পাবলিক হেলথ মিনিস্টারের অবগতির জন্য জানাতে চাই, যাতে অবিলম্বে এই ব্যবস্থা অবলম্বিত হয়। স্যার, আমরা গত বছর বাজেটের সময় পাবলিক হেলথ দেখবার জন্য ৫৯ লক্ষ ৪৫ হাজার টাকা দিয়েছিলাম এবং তাতে আমরা আশাও করেছিলাম যে অন্তত একটা জরুরী কাজ যেটা গ্রামের মানুষকে জল সরবরাহের কাজ সেই দায়িত্বটা এই সরকার পালন করবেন। গত ২০ বছর ধরে তাঁরা গ্রাম দেখিয়ে কৃতিত্ব নিচ্ছেন যে গ্রামাঞ্চলে কিছু কিছু টিউবওয়েল, পানীয় জলের জন্য বসিয়ে ছিলেন। কিন্তু আজ গ্রামাঞ্চলের অবস্থা হয়েছে এই যে, শতকরা ৯৯টি টিউবওয়েল অকেজো হয়ে পড়ে রয়েছে, সারাবার উপায় নেই। গ্রামবাসীরা বার বার অধস্তন কর্মচারীদের কাছে নিবেদন করেছে কিন্তু ঐ একই অজুহাত যে টাকা শেষ হয়ে গিয়েছে, টাকা নেই। অত্যন্ত লজ্জার কথা এই যে, লক্ষ লক্ষ, কোটি কোটি গ্রামবাসীর পানীয় জলের জন্য সরকার নাকি গত বছর প্রত্যেক ব্লককে ১ হাজার টাকা পাম্প কিনবার জন্য দিয়েছেন। হয়ত ধরে নিয়েছেন রাইটার্স বিল্ডিং-এর উপর তলায় বসে যে গ্রামের মানুষের দুঃখ দূর হয়েছে। গ্রামের মানুষের দুঃখ বুঝবার মত তাঁদের ক্ষমতা নেই, সেইজন্য তাঁরা এই ব্যবস্থা করেছেন। অথচ এই সরকার দিনের পর দিন তাঁদের মাইনে গুনেছেন।

**মিঃ স্পীকারঃ** আপনার সময় হয়ে গিয়েছে।

**শ্রীসুবোধ চৌধুরীঃ** আচ্ছা স্যার, তাহলে আমি বসে পড়ছি।

[3-40—4 p.m.]

**শ্রীহারাধন রায়ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন জানাচ্ছি এবং সাথে সাথে কয়েকটি কথাও বলছি যে আমরা বিরোধীপক্ষের উষ্মার কারণ বুঝি। কারণ তাঁরা এতদিন যাদের সেবা করে এসেছিলেন সেই কায়েমী স্বার্থ, জোতদার, জমিদার, দেশী, বিদেশী, পুঁজিপতি, চোরাকারবারী আড়তদার, ভেজালদারী, তারা আজ বুঝতে পারছে যে কংগ্রেস সরকারের শাসনযন্ত্রের সুযোগ নিয়ে তাঁরা যেভাবে জনসাধারণকে শোষণ, শাসন এবং লুণ্ঠন করতো তার দিন শেষ হয়েছে তাই তাঁরা উষ্মা প্রকাশ করছেন। আমি এর সাথে সাথে দু-একটা উদাহরণ দিয়ে বুঝাতে চাই যে যেমন বার্নপুর ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টীল কোম্পানী সেখানে শ্রমিকদের সংখ্যাগরিষ্ঠ ইউনিয়ন ইউনাইটেড ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টীল ওয়ার্কার্স ইউনিয়ন থাকা সত্ত্বেও সেখানকার মালিক এই কংগ্রেসী ব্যক্তিদের নেতৃত্বে পরিচালিত আই, এন, টি, ইউ, সি-র ইউনিয়ন, যদিও তারা সংখ্যালঘিষ্ঠ এবং তাতে কোন জনসমর্থন নেই, তথাপি তাকে স্বীকার করে নিয়েছেন। তাঁরা কথায় কথায় বার্নপুর কুলটিতে দিনের পর দিন হাজার হাজার শ্রমিককে লে অফ, ছাটাই করছে এবং আজো সেখানে পূজা বোনাসের কোন সমাধান হয় নি। কোটি কোটি টাকা যে কোম্পানী মুনাফা করে সেই কোম্পানী মাত্র ৪ পার্সেন্ট পূজা বোনাস মজুরদের দিতে চায়, যার ফলে সেখানকার মজুররা প্রতিবাদস্বরূপ পূজা বোনাস গ্রহণ করেন নি। তারপরে প্রডাকশন বোনাস এবং বিভিন্ন বোনাসের যে দাবী শ্রমিকরা করেছে এবং সেই ন্যায়সঙ্গত দাবী আদায় করতে গিয়ে মজুররা যখন আন্দোলন করতে গিয়েছে তখন ঐ কংগ্রেস সরকারের পুলিশ বাহিনী মালিকের পক্ষ নিয়ে শ্রমিকদের উপর ঝাঁপিয়ে পড়েছে। তারা পুলিশ বাহিনী দেখে পিছু হটেছে বটে, কিন্তু তারা বুঝেছে মালিকের অবাধ শোষণের দিন একদিন খতম হবে। আজ সেইদিন এসেছে, তাদের প্রতিনিধি ঐ কংগ্রেস দল অ্যাসেম্বলীর ভিতর উপস্থিত থাকলেও তাদের আর শক্তি নেই, সেটা তাঁরা বুঝতে পেরেছেন। ঢাকেশ্বরী কটন মিলস-এর ক্ষেত্রেও দেখা গিয়েছে যে সেখানকার মালিক লক্ষ লক্ষ টাকা সরকারের কাছ থেকে লোন হিসাবে পেয়েছেন এই অজুহাতে যে রিফিউজিদের সেখানে চাকরী দেওয়া হবে, কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে সেই ঢাকেশ্বরী কটন মিল বন্ধ আছে, খোলা নেই, উদাহরণস্বরূপ বলতে পারি সরকার যেমন ইন্ডিয়া ফ্যান-এর ম্যানেজমেন্ট টেক আপ করেছেন তেমনি ঢাকেশ্বরী কটন মিলের

পরিচালন ভার এই নূতন সরকার গ্রহণ করবেন এই অনুরোধ করছি তার মালিক যে লক্ষ লক্ষ টাকা মজুরদের প্রভিডেন্টের টাকার ফাঁকি দিয়েছে বিগত কংগ্রেস সরকার তার পিছনে কেস চালু করে তাকে আসামীর কাঠগড়ায় দাঁড় করাতে পারেনি। আমি বলবো এই সরকার তার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন। বিভিন্ন ইঞ্জিনীয়ারিং শিল্পে, মাইনর ইঞ্জিনীয়ারিং মিডিয়াম ইঞ্জিনীয়ারিং শিল্পে ট্রাইব্যুনাল হয়েছে, অ্যাওয়ার্ড হয়েছে, এগুলি ইমপ্লিমেন্ট করবার জন্য লেবার ডিপার্টমেন্ট আছে ওয়েজ বোর্ড আছে অথচ সেই অ্যাওয়ার্ড কার্যকরী করা হয় নি। যেসমস্ত অধিকার শ্রমিকরা বহু আন্দোলন করে, রক্ত দানের ভিতর দিয়ে অর্জন করেছিল সেগুলি তারা পায় নি। নতুন সরকারের প্রথম কর্তব্য হবে যে আজ তাদের সেইসমস্ত শ্রমিকদের পাশে এসে দাঁড়ান এবং তাদের ন্যায়সঙ্গত অধিকারগুলিকে সুরক্ষিত করা এবং তাদের গ্যারান্টি দেওয়া। আজকে আমি এই প্রসঙ্গে আরও কয়েকটি কথা বলতে চাচ্ছি যে, আজকে এরা বড় বড় কথা বলছেন। আজকে শুনলাম যে গ্রামে জল নাই বলে বিরোধী পক্ষ খুব চীৎকার করলেন। কিন্তু যে আমাদের আসানসোল এলাকায় যেসমস্ত কোলিয়ারী এলাকা আছে, সেখানে জালান কেওড়া কার্নানী প্রভৃতির স্বর্গ রাজ্যে পরিণত হয়েছে এবং সেখানে সমস্ত ভিলেজারদের এবং আশেপাশের গ্রামের চাষীদের উৎখাত করবার জন্য তাদের পুকুরের জল কেটে দেওয়া হয়। সেখানে পানীয় জলের খুব অভাব এবং সেখানকার কোলিয়ারির জল তারা ড্রেনেজ করে অন্য জায়গায় ফেলে দেন, কিন্তু সেখানে যে গ্রামের পুকুরগুলি আছে তাতে যদি জলগুলি দেওয়া হত তাহলে সাধারণ মানুষের জলকষ্ট হত না। সেদিক থেকে আমি অনুরোধ করব আমাদের নতুন সরকারকে যে, সেইসমস্ত গ্রামের লোকেরা যাতে জল পেতে পারে এবং কোলিয়ারির জল যাতে অপচয় না হতে পারে, জল যাতে গ্রামের পুকুরগুলিতে বোঝাই হতে পারে তারজন্য দৃষ্টি দেন। এইভাবে গ্রামের লোকেদের পানীয়জলের ব্যবস্থা হতে পারে এবং সাথে সাথে তাদের জমিতে সেচের ব্যবস্থা হতে পারে। কৃষকদের সম্বন্ধে আমি বলতে চাই যে এরা খেসারতের কথা বলেছেন। সিভিল এয়ারোড্রোমের জন্য নিংগাতে যেসমস্ত গরীব চাষীর জমি দখল করা হয়েছে তারা আজও পর্যন্ত কমপেনসেশান পায় নি। তারা বড় বড় জোতদার, জমিদারদের কমপেনসেশান দিতে পারেন, কিন্তু যেসমস্ত ছোট ছোট চাষী বা ভূমিহীন তাদের খেসারত বিকল্প চাকরী বা বিকল্প পুনর্বাসন কি করে করা যায় তার কোন ব্যবস্থা এরা এতদিন করেন নি। আমি এই সরকারকে অনুরোধ করব সেইসমস্ত চাষীরা যাতে ঐ জমি ফেরত পায় এবং তার সাথে সাথে ন্যায্য খেসারত পায় তার জন্য যেন এরা বিশেষ নজর দেন। এই প্রসঙ্গে আরেকটি কথা বলতে চাই যে, যেসমস্ত গ্রামে হাসপাতাল নাই, রাস্তা নাই, স্কুল নাই, তারা ২০ বছর ধরে ভাঁওতা দিয়ে আসছেন যে কংগ্রেসকে ভোট দিলে রাস্তাঘাট হবে, স্কুল হবে, হাসপাতাল হবে—এই ভাঁওতা গ্রামবাসীরা ধরে ফেলেছেন, তাই এরা এখানে এতটা বিচলিত হয়ে পড়েছেন। এবং তারা, অর্থাৎ কংগ্রেসীরা, যাদের এতদিন সেবা করে আসছিলেন তাদের আর সেবা করতে পারবেন না, সেইজনাই তাদের এত উষ্মা এত ক্ষোভ তারা এখানে প্রকাশ করছেন।

[4—4-10 p.m.]

**শ্রীমতী আভা মাইতি:** মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবাংলা সরকারের পক্ষ থেকে আমাদের রচিত যে সাপ্লিমেন্টারী এস্টিমেট এখানে দেওয়া হয়েছে আমরা নিশ্চিতভাবে তাকে সমর্থন করব। তবে এই আলোচনাতে আমার আগেতে অংশগ্রহণ করার খুব ইচ্ছা ছিল না, কিন্তু এই হাউসে সরকার পক্ষের কিছু কিছু সদস্য কিছু কিছু এমন মন্তব্য করেছেন তাতে আমি প্রভোকড হয়েছি কিছু বলার জন্য। আমি যখন সাপ্লিমেন্টারি এস্টিমেট এ ত্রাণখাতের দিকে তাকাচ্ছিলাম তাতে দেখছিলাম যে তারা এক্সপ্লানেটারি মেমোরেন্ডামে-এ বলেছেন

Additional provisions are necessary mainly for meeting the cost of relief operations undertaken by the outgoing Government on the plea of wide spread drought.

অধ্যক্ষ মহাশয়, তারা ধরে নিয়েছেন যে, ত্রাণ খাতের খরচ একটা অজুহাত দেখান হয়েছে—অজুহাতটা কি না দেশে খুব ব্যাপকভাবে খরা হয়েছে কি না। নিশ্চয়ই খরার ব্যাপারে তাদের মনে একটা সন্দেহ আছে, তা না হলে অজুহাত কথাটা ব্যবহার করতেন না। স্পীকার মহোদয়, আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, কয়েকদিন আগে মাননীয় অর্থমন্ত্রী মহোদয় যখন ভোট অন

অ্যাকাউন্ট এখানে এনেছিলেন তখন যে বক্তৃতা করেছিলেন তার মধ্যে বলেছিলেন যে গত বছর বাংলাদেশে ব্যাপকভাবে খরা হয়েছিল এবং লোকজনের কষ্ট হয়েছিল। আমাদের আগামীকাল থেকে এখানে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপর আলোচনা শুরু হবে, যারা ইতিমধ্যে তার ভাষণ পড়েছেন মনোযোগ দিয়ে তারা দেখেছেন তার মধ্যে তিনি বলেছেন—"পরের পর দ্বিতীয় বছরে রাজ্যের বিশাল অঞ্চল তীব্র খরায় ক্লিষ্ট হয়েছিল। অধিকাংশ জায়গায় বৃষ্টিপাতের পরিমাণ একদিকে ছিল যেমন অপ্রচুর, অপরদিকে ছিল তেমনি অনিয়মিত, ফলে চাষের কাজ বিশেষ ক্ষতিগ্রস্ত হয়েছে," ইত্যাদি, ইত্যাদি। তিনি বলেছেন এবং এতে তিনি স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গ সরকারের অনুমোদন নিয়ে যে ব্যাপকভাবে পশ্চিমবাংলায় খরা হয়েছিল। এখানে অনেক সংবাদপত্র রিপোর্টাররা রয়েছেন তাদের সংবাদপত্রে বিগত কয়েক মাস আগে সংবাদপত্রে বেরিয়েছিল যে এবার ভারতবর্ষে এবং পশ্চিমবাংলায় যে খরা হয়েছে গত সত্তর বছর এরকম খরা কখনও হয়নি এবং স্পীকার মহোদয়, আমাদের এই তরফ এবং ওই তরফে যারা বসেছেন তারা অনেকে খাদ্য আন্দোলনের কথা বলেছেন। আমি তাদের কাছে জিজ্ঞাসা করছি যে, খাদ্য আন্দোলন কেন করেছিলেন, দেশে যে খাদ্য ছিল বলে করেছিলেন না ছিল না বলে করেছিলেন? পূর্বতন সরকারকে আপনারা খাদ্যের পরিমাণ বাড়িয়ে দিতে বলেছিলেন—সেটা সম্ভব কিনা তার প্রমাণ দিতে পারবেন আগামী কয়েক মাসের মধ্যে, তার জন্য চিন্তার কারণ নেই। আমি জিজ্ঞাসা করব খাদ্য আন্দোলন তারা কাদের জন্য করেছিলেন, এদেশের বড়লোকদের জন্য করেছিলেন, যাদের বাড়িতে ধান আছে তাদের জন্য করেছিলেন না, এদেশের গরীব লোকদের জন্য করেছিলেন। যদি গরীব লোকদের জন্য করে থাকেন তাহলে সেই গরীবদের সাহায্য করার জন্য পশ্চিমবঙ্গ সরকার যদি যথাসময়ে ব্যবস্থা করে থাকেন তাহলে তারা সেটা সঙ্গত কাজ করেছেন। স্পীকার মহোদয়, আপনি এই হাউস-এ ১৯৬২ সালে ছিলেন, নির্বাচনের পরে আমরা যখন ওখানে বসেছিলাম তখন আপনি শুনেছিলেন, বিরোধী দলে তখন যারা ছিলেন তারা লম্বা লম্বা তালিকা পেশ করেছিলেন অনাহারে মৃত্যুর। কত লোক '৬২ সালে অনাহারে মারা গিয়েছে তার তালিকা তারা পেশ করেছিলেন—'৬৩ সালে কিছু কিছু তালিকা পেশ করেছিলেন এবং অন্যান্য অনেক সময়ও পেশ করেছেন। আমি জিজ্ঞাসা করি আজকে এই বিধানসভাতে কোন সদস্য সরকারপক্ষের কেউ একথা বলেন নি কেন? ১৯৬২ সালে পুরুলিয়ার বন্ধুরা যখন এসেছিলেন তারা বলেছিলেন আজকে তাদের মুখে তো আজ একথা শুনছি না; তাহলে ধরে নিতে পারি আমাদের পূর্বতন মন্ত্রীসভার যে ত্রাণ নীতি রচনা করেছিলেন তার জন্য পশ্চিমবাংলায় একটি মানুষও অনাহারে মারা যায় নি। আমি এটা জিজ্ঞাসা করব, তা যদি না হয়, তাহলে কি আজকে আমি একথা বলতে পারি, আজকে যারা ওদিকে বসেছেন তারা পুরান অভ্যাস ছাড়তে পারেন নি? কুড়ি বছর এদিকে বসেছিলেন, এর পরে কুড়ি বছর ওদিকে বসলে পরে সেই অভ্যাস আয়ত্ব করতে পারবেন। ১৯৬২ সালে যারা এই সভাতে বিরোধীদল হয়ে এসেছিলেন, আমার মনে পড়ছে সেদিন শ্রীখগেন রায়চৌধুরী কমিউনিস্ট পার্টির একজন সদস্য এদিকে বসেছিলেন। তিনি সেদিন আমাদের লক্ষ্য করে বলেছিলেন, "যা হোক ও'রা খুব গণতন্ত্রপ্রিয়। গণতান্ত্রিক পদ্ধতিতে ও'রা চলেন। কিরকম গণতান্ত্রিক পদ্ধতি আমি একটু মনে করিয়ে দিচ্ছি যে কিভাবে ও'দের দলের লোক নিজেদের কাজকর্ম করছেন। দুর্ভিক্ষ খাতে ও'রা অধিক টাকা ব্যয় করেন এবং গ্রামের দিকে যেসমস্ত সাধারণ লোক আছে তাঁদের কাছে একথা বলেন যে, তোমরা যদি কংগ্রেসের মেম্বার হও তাহলে রিলিফ পাবে। মানুষের দারিদ্র্য, ক্ষুধা, অনাহার নিয়ে ও'রা রাজনীতি করেন।" মাননীয় স্পীকার মহাশয়, ১৯৬২ সালে একথা তাঁরা যেমন এখানে বলেছিলেন ওপক্ষে গিয়ে আজকে সাধারণ নির্বাচনের পর পুরাতন অভ্যাসবশত সেই একই কথা তাঁরা বলছেন। অভ্যাসের পরিবর্তন তাঁদের হয় নি। সেদিন আমি যে উত্তর দিয়েছিলাম এবং আজকে তাঁরা অভিযোগ করেছেন যে, নির্বাচনের খাতিরে সমস্ত জায়গায় ত্রাণ কার্য হয়—তা যদি হত তাহলে ৮ কোটি টাকা খরচ করে কংগ্রেস ওদিকেই বসতে পারতো। আপনারা ১৪টা দল ওদিকে বসতে পারতেন না। সেদিন আমি যে উত্তর দিয়েছিলাম ত্রাণমন্ত্রী হিসাবে যে বক্তৃতা দিয়েছিলাম তার পরেতে আমাদের তৎকালীন মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়ও বক্তৃতা দিয়েছিলেন, খাদ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেনও বক্তৃতা দিয়েছিলেন। তিনি সেদিন বলেছিলেন, "একজন মাননীয় সদস্য শ্রীখগেন রায়চৌধুরী তাঁর বক্তৃতায় একথা বলেছেন যে আমরা কংগ্রেস পক্ষের লোকরা রিলিফ দিয়ে ভোট আদায় করেছি। এরচেয়ে বড় অসত্য কথা আর হতে পারে না। মাননীয় স্পীকার মহাশয় আমার কাছে এমন

তথ্য আছে, যা শুনলে বিরোধী দলের সদস্যারা যতই চীৎকার করুন না কেন, যতই তাঁদের গায়ের জ্বালা হোক না কেন, যতই তাঁদের মনে ক্রোধ থাকুক না কেন তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন যে রিলিফ দিয়ে আমরা ভোট নিই নি। ১৯৬২-৬৩ সালে তিনি বলেছেন এ বছর দেখা যাবে মালদহ জেলাতে রিলিফে সবচেয়ে বেশী টাকা খরচ হয়েছে। মাননীয় স্পীকার মহোদয়, আপনি জানেন যে, মালদহ জেলার লোকসংখ্যা অন্যান্য জেলার তুলনায় কত কম সেই মালদহ জেলাতে টেস্ট রিলিফে ১০ লক্ষ ৩৭ হাজার টাকা খরচ করা হয়েছে, অথচ সেখানে নির্বাচনে ৯টি আসনের মধ্যে কংগ্রেস মোট ৫টি পেয়েছে। তারপরে তিনি বলেছিলেন মেদিনীপুর জেলার লোকসংখ্যা ৪৩ লক্ষ, আর সেই জেলাতে টেস্ট রিলিফের জন্য আমরা খরচ করেছি মাত্র ৩ লক্ষ ৬১ হাজার-কিন্তু ৩২টি আসনের মধ্যে আমরা পেয়েছিলাম ২৭টি আসন।" তিনি সমস্ত সংখ্যা যে তুলে ধরেছিলেন যে রাজনীতি কংগ্রেস রিলিফ নিয়ে করে না—কংগ্রেসের একটা আদর্শ আছে, একটা নীতি আছে, সেই নীতি অনুসারে তারা সেই কাজ করেন। কংগ্রেস যখন সরকার পরিচালনা করেছেন, তখন তাঁদের যে ত্রাণ নীতি আছে—আমি সেদিন এই কথা বলেছিলাম ১৯৬২ সালে আপনার অবগতির জন্য জানাতে চাই আমরা পশ্চিমবাংলায় সেই সময় বেশী রিলিফ দিই এই নীতিতে যে, যে সময় আমাদের দেশের মানুষ কাজ পায় না, যে সময় চাষ শেষ হয়, কৃষিকার্য শেষ হয়ে যায়, বাংলাদেশের মানুষের হাতে কাজ থাকে না, সেই সময় আমাদের ত্রাণকার্য দিতে হয় এবং সেই সময় রিলিফের সংখ্যা বাড়ে। মাননীয় স্পীকার মহাশয়, সেই মন্ত্রীসভায় দীর্ঘদিন যাবৎ বর্তমান মুখ্যমন্ত্রী শ্রীঅজয় মুখার্জি ছিলেন এবং তিনি এই নীতির অংশীদার ছিলেন। আমি একথা বলতে চাই যে, আজকে ঐ পক্ষ থেকে একটা অভিযোগও আনতে পারেন নি যে, অনাহারে কোথায়ও মৃত্যু হয়েছে। এর দ্বারা প্রমাণিত হয়েছে যে ত্রাণ বিভাগের যে নীতি সেই নীতি সাফল্যমণ্ডিত হয়েছে পশ্চিমবাংলায়। তাঁরা নিশ্চয়ই সুখী হতেন যদি বিহারের মত হাজার হাজার মানুষ বাংলাদেশে খাদ্যের জন্য, জলের জন্য ছুটে আসতো, যদি হাজার মানুষ মরতো নিশ্চয়ই তাঁরা আরও খুশী হতেন। কিন্তু পশ্চিমবংলার পূর্বতন সরকার এইরকম অবস্থার সৃষ্টি যাতে না হয় তার ব্যবস্থা করেছেন এবং আমি বিশ্বাস করি বর্তমানে যাঁরা সরকার গঠিত করেছেন পশ্চিমবাংলাতে যাতে এইরকম অবস্থার সৃষ্টি না হয় সেই বিষয়ে নিশ্চয় তাঁরা দেখবেন এবং যদি এইরকম ধরনের অবস্থা হয় তাহলে জনসাধারণকে সাহায্য করতে হলে- আমি আশা করবো যে তাঁরা নিশ্চয় সেই সাহায্য অকৃপণ হস্তে তাঁদের কাছে পৌঁছে দেবেন এবং মানুষকে অনাহারের হাত থেকে তাঁরা বাঁচাবেন। তারপর এখানে অনেক বক্তা ব্যক্তিগত সমালোচনা করেছেন। একজন উর্বর মস্তিষ্কের বন্ধু সরকারপক্ষের তিনি বলেছেন এক কোটি টাকা আমার নির্বাচনকেন্দ্রে ভগবানপুর থানাতে খরচ হয়েছে। এক কোটি টাকা খরচ হলে ভয়ঙ্কর কথা। বর্তমানে ত্রাণবিভাগে যিনি দায়িত্বে আছেন আমি নিশ্চয় তাঁকে বলবো তদন্ত করতে-কিভাবে ব্যয় হয়েছে সেটা দেখতে। আমি একথা বলবো যে বিধানসভাটা সে জায়গা নয় যে জায়গায় অসত্য কথা বলা চলে, যেখানে অলীক কথা বলে জনসাধারণের মনকে পঙ্গু করে দেবার চেষ্টা হয়, জনসাধারণের মনকে নীচু স্তরে নামিয়ে নিয়ে যাওয়া হয়। এখানে সুধীর দাস মহাশয় রয়েছেন, তিনি অনেক বড় বড় কথা বলেছেন, কোথায় কি চুরি জোচ্চুরি হয় তার ধরবার কথা বলেছেন। এটা অত্যন্ত আনন্দের কথা—আমি জিজ্ঞাসা করি আজকে যাঁরা ঐ তরফ থেকে বলছেন কংগ্রেস জোতদারদের বড় লোকদের ব্যবসায়ীদের ইত্যাদি ইত্যাদি গতবারে যখন নূতন খাদ্যনীতি এখানে হয় তখন কেন সুধীরবাবু গিয়েছিলেন কমিটি তৈরী করে কাঁথি মহকুমায় জোতদারদের কাছে চাঁদা আদায় করতে—কেন সুধীরবাবু গিয়েছিলেন কাঁথি মহকুমায় যাঁদের ঘরে ধান আছে তাঁদের রিলিফ দেবার জন্য। সরকারকে প্রতিরোধ করতে হবে—তাদের খাদ্যনীতিকে প্রতিরোধ করতে হবে। কেন সুধীরবাবু বলেছিলেন যে কর্ডন তুলে দিয়ে সুন্দরবনে চাল পাচার করতে হবে। আজকে আমি জিজ্ঞাসা করি ওপাশে যাঁরা এসেছেন তাঁরা নিজের বুকে হাত দিয়ে বলুন যে কয়টা জোতদারদের প্রতিনিধি ওখানে এসেছেন। কটা জোতদার জমিদার যারা লেভির বিপক্ষে সেইসব লোকের সাহায্য নিয়ে এখানে এসেছেন। শ্রীপ্রশান্ত গায়েন এখানে অনেক বড় কথা বলেছেন—আমি জিজ্ঞাসা করি তিনি কত বেনামী সম্পত্তি তাঁর পরিবারের নামে রেখেছেন, কল্পিত লোকদের নামে রেখেছেন এবং কল্পিত লোকদের নামে রেখে সেগুলিকে বিক্রয় করেছেন। আমি জিজ্ঞাসা করি কয় মুঠো ধান তিনি গরীব চাষীদের দিয়েছেন গত বছর। আজকে আমি জানি এই ধরনের যাঁরা বড় লোক, যারা কল্পিত নামে জমি রেখে, কল্পিত নামে বিক্রি করেন ও তারা

গরীব চাষীকে শোষণ করেন। আমি জানি অনেক পরিচিত মুখ এখানে আছেন যাঁরা এক মুঠো ধান গরীব চাষীকে ন্যায্য দামে বিক্রি করে নি, এখানে এসে বড় বড় কথা বলেন। আজ আমি আপনার কাছে এইটুকু বলবো যেসমস্ত জমিদার, জোতদার, মিল মালিক, কালোবাজারীর অভি-যোগে গ্রেপ্তার হয়েছিল তাদের সাহায্যে যাঁরা নির্বাচনে জিতে এসেছেন তাঁরা গণতন্ত্রের পূজারী নন। তাঁরা নির্বাচনে হেরে গেলে রক্ত বন্যা বইয়ে দিতে পারেন একথা তাঁরা বলতে পারেন—কিন্তু তাঁদের মুখে গণতন্ত্রের কথা শোভা পায় না। আমি জানি যে ৫০ হাজার টাকা ইলেকশনের আগে মাননীয় মুখ্যমন্ত্রী এক বিশেষ কোম্পানীর কাছ থেকে নিয়ে পাঠিয়েছিলেন তাঁর প্রার্থীকে জেতাবার জন্য এবং সেই টাকা প্রতিটি বাড়িতে বিলি করা হয়েছে।

(ভীষণ গোলমাল)

এই কথা বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রীসুধীর দাস:** অন এ পয়েন্ট অব পারসোনাল এক্সপ্লানেসান স্যার, ভূতপূর্ব ত্রাণমন্ত্রী মহাশয়া এখানে আমার বিরুদ্ধে অভিযোগ করছিলেন আমি নাকি লেভির সময় জোতদারদের কাছ থেকে টাকা আদায় করেছি। স্যার, এটা সম্পূর্ণ মিথ্যা। এই ত্রাণমন্ত্রীই জোতদারদের কাছ থেকে টাকা আদায় করেছেন।

**মিঃ স্পীকার:** সুধীরবাবু পারসোন্যাল এক্সপ্লানেসান দিচ্ছেন। এখানে যা নিয়ম আছে তাতে তিনি তা দিতে পারেন। কাজেই আমার অনুরোধ আপনারা ওঁকে বলতে দিন।

**শ্রীসুধীর দাস:** স্যার, এর সঙ্গে আমি আরো একটা কথা বলতে চাই যে ভূতপূর্ব ত্রাণমন্ত্রী মহাশয়া চীন আক্রমণের সময় হাজার হাজার টাকার সোনার গহনা নিয়েছিলেন কিন্তু তার কোন রসিদ দেননি। আজ এই সরকারের উচিত তাঁকে গ্রেপ্তার করা।

**শ্রীমনি সান্যাল:** মাননীয় সভাপাল মহাশয়, আমি এই সভায় একজন নূতন সভ্য। আজকে এই সভায় প্রথম ভাষণ দিতে উঠে আপনার মাধ্যমে সভাস্থ সকলকে আমি শ্রদ্ধা জানাচ্ছি। এই বিধানসভায় গত কয়েকদিন ধরে বাজেটের উপর আলোচনা হচ্ছে। আজকের আলোচনার বিষয়বস্তু হচ্ছে গত সরকার যে টাকা অলরেডি খরচ করে ফেলেছেন সেই খরচকে সাংবিধানিক নীতি অনুযায়ী পাশ করিয়ে নেওয়া। যে টাকা বর্তমান সরকার খরচ করেননি সেই টাকা পাশ করিয়ে নেবার দায়িত্ব বর্তমান সরকারের উপর এসেছে। সেই টাকা কিভাবে খরচ হয়েছে তা আমরা বাইরে যেভাবে খরচ করতে দেখেছি এখন সেইভাবেই বলতে বাধ্য হচ্ছি। কাজেই আজকে হাউসের মধ্যে বিরোধীপক্ষ থেকে যতই এক্সপ্লানেসান দেওয়া হোক না কেন বিভিন্ন ব্যয়-বরাদ্দ তাঁরা নীতিগতভাবে করেছেন। এই সমস্ত কথা যতই বলা হোক না কেন আমরা যেভাবে খরচ করতে দেখেছি সেইভাবেই বলব।

একটু আগে ভূতপূর্ব ত্রাণমন্ত্রী তিনি বলেছেন খরা যখন হয়েছিল সেই খরার হাত থেকে বাংলাদেশের মানুষকে রক্ষা করবার জন্য সরকারী তহবিল থেকে ৮ কোটি টাকার বেশী খরচ করেছেন। কিভাবে খরচ করা হয়েছিল তার নমুনা কিছু কিছু আপনার মাধ্যমে এই সভায় রাখব। কলকাতা শহরে নিশ্চয়ই খরা নেই এবং কলকাতায় নিশ্চয়ই অনাবৃষ্টি নেই। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই আলিপুর কেন্দ্রের এই সভার ভূতপূর্ব ডেপুটি স্পীকার যিনি ছিলেন শ্রীনরেন সেনকে আমি দেখেছি সেই দুর্গত তহবিলের টাকায় কম্বল ও কাপড় তাঁর নির্বাচনী কেন্দ্রের বিভিন্ন নির্বাচনী সভার মাধ্যমে বিলি করেছেন। আমি জানি, আমি বলতে পারি তাঁরা কিভাবে খরচ করেছেন এবং আমাকে বলতে হবে। ভূতপূর্ব ত্রাণমন্ত্রী তিনি বলেছেন যে তার নির্বাচনী কেন্দ্র ভগবানপুরে অন্যান্য জায়গার তুলনায় বেশী খরচ করা হয়নি। আমি অঙ্ক দিচ্ছি ভগবানপুরে একটিমাত্র নির্বাচনী কেন্দ্রে ২ লক্ষ ৬৮ হাজার টাকা খরচ করেছেন। এই ২ লক্ষ ৬৮ হাজার টাকা ক্যাশ ডোল দিয়েছেন। এই ক্যাশ ডোল কিভাবে দেওয়া হয়েছে শুনলে আপনি আশ্চর্য হয়ে যাবেন। অথচ তমলুক সাবডিভিসান যেখানে ৮টি নির্বাচনী কেন্দ্র

নিশ্চয়ই একটি নির্বাচনী কেন্দ্রের চেয়ে ৮টি নির্বাচনী কেন্দ্রের সমন্বয়ে এই তমলুক সাব-ডিভিসান অনেক বড় এলাকা, সেখানে খরা ছিল, অনাবৃষ্টি ছিল এবং মানুষের দুর্গতিও সেখানে ছিল, সেখানে মোট খরচ হয়েছে ১ লক্ষ টাকা। কাজেই কিভাবে তাঁরা খরচ করেছেন একথা নিশ্চয়ই তাঁদের শুনতে হবে। নির্বাচনী স্বার্থে, নিজেদের ব্যক্তিগত স্বার্থে, দলীয় স্বার্থে সরকারী তহবিলের যে অপচয় করেছেন এই অপচয়ের কথা তাঁদের শুনতে হবে। একথাও নির্বাচনের আগে বিগত চীফ মিনিস্টার, ভূতপূর্ব চীফ মিনিস্টার তাঁর প্রাইভেট সেক্রেটারীর কাছে ঐ ত্রাণমন্ত্রীর সুপারিশ পাঠিয়েছিলেন এবং সেই সুপারিশের ফলে প্রাইভেট সেক্রেটারী মহাশয় মানি অর্ডার যোগে টাকা পাঠিয়েছে ২৫।৩০ টাকা করে যেটা সম্পূর্ণ বেআইনী, এটা তদন্ত হওয়া দরকার। এখানে দাঁড়িয়ে শুধু অসত্য ভাষণ করা চলবে না। তাঁদের শুনতে হবে এসব কথা। জনসাধারণের রোষের সামনে নির্বাচনে পরাজিত হয়ে এসেছেন। কাজেই জনসাধারণের সেই রোষের তাঁদের জবাবদিহি করতে হবে। আজকে এসব বললে লোকে শুনবে না। আমি দেখেছি বাংলাদেশের লোক কিভাবে এই সমস্ত জিনিসের জবাব দিয়েছেন। যে দাম্ভিক মুখ্যমন্ত্রী একজন বাংলাদেশের লোক সকলকে কাঁচকলা খাবার উপদেশ দিয়েছেন বাংলাদেশের সাধারণ মানুষ ভোটের বাক্সের মাধ্যমে তাঁর জবাব দিয়েছেন। আরো দেখেছি বাংলাদেশের দাম্ভিক মানুষ যাকে বঙ্গেশ্বর বলা হয়েছে তিনি একজন ছাঁটাই কর্মচারীর হাতে একেবারে ছাঁটাই হয়ে গেছেন কাজেই এসব জিনিস করলে চলবে না। বাংলাদেশের সাধারণ মানুষ আজ জেগে উঠেছেন ২০ বছর নিষ্পেষণের ফলে তাঁরা নিষ্পেষিত জ্বালা যন্ত্রণায় ভোটের বাক্সের মাধ্যমে মুখর হয়ে উঠেছিল, তাঁদের কথা আজ শুনতে হবে, জানতে হবে। আমি এই প্রসঙ্গ ছেড়ে এবারে বাজেটের দু'একটি ব্যাপার বলতে চাই। বাজেট পেশ করবার সময় আমাদের মাননীয় অর্থমন্ত্রী তিনি বলেছেন তাঁর ভাষণে যে শিল্পোৎপাদনের সূচকের মান আমরা দেখেছি গত ২০ বছর আমরা দেখেছি ধীরে ধীরে বেড়েছে। কৃষি উৎপাদন সূচক মান যা ১৯৬০-৬১ সালে ১৪২ ছিল তা ১৯৬৫-৬৬ সালে ১২৭এ কমেছে।

[4-20 - 4-30 p.m.]

আমরা দেখেছি পণ্যের বিক্রী দর ১৯৬০-৬১ সালে ১২৪ ছিল, ১৯৬৬-৬৭ সালে হল ১৯৩, ডিসেম্বর মাসে। এর ভিতর দিয়ে আমরা যা পাই সেটা হল—শিল্পোৎপাদন যেখানে ছিল ১৩৮, সেটা হল ১৯০। অর্থাৎ সাধারণ শ্রমিক কর্মচারীরা তাদের সমস্ত অসুবিধা সত্ত্বেও আপ্রাণ চেষ্টা করেছে আপ্রাণ পরিশ্রম করে তারা শিল্পোৎপাদন বাড়িয়েছে। পরিবর্তে তারা ছাঁটাই হয়েছে, বেকারী পেয়েছে, তাদের দাবী দাওয়া পূর্ণ হয়নি, তাহলেও তারা উৎপাদন অব্যাহত রেখেছে। অপর দিকে পাইকারী দর বেড়েছে, জিনিসের মূল্য বেড়েছে, টাকার মূল্য কমেছে, জিনিসের মূল্য বেড়েছে। এই হল তাদের কৃতিত্ব। আর এখানে তাঁরা গলাবাজী করছেন, এ আমাদের শুনতে হবে? আর একটা গ্রান্ট মিসেলেনীয়াস

Irrecoverable loans to displaced persons written off.

যে সমস্ত লোন তারা দিয়েছেন পূর্ববঙ্গ উদ্বাস্তুদের, সেই লোন আদায় করতে পারছেন না, ক্রেডিট নোট করা হয়েছে। আমি জানি কিভাবে লোন দেওয়া হয়, যারা কংগ্রেসীদের আশেপাশে ঘুরে বেড়ায় তারাই লোন পায়, লক্ষ লক্ষ উদ্বাস্তু পথে পথে ঘুরে বেড়াচ্ছে, তাদের কোন সুরাহা হয়নি। অথচ এখানে দাঁড়িয়ে গলাবাজী করছেন। আর একটা গ্রান্ট নং ১৪ রিলিফ গ্রান্ট, জেলের ব্যয় বেড়েছে ৩৪ লক্ষ ৪৩ হাজার টাকা। উনি বলেছেন—খাদ্য আন্দোলন আমরা নাকি করেছি, নিশ্চয়ই করেছি। খাদ্য তাঁরা যেহেতু দিতে পারেননি সেজন্য খাদ্য আন্দোলন করতে হয়েছে। মহারাজা বোস মশায় একটু আগে বলে গেলেন রিলিফ গ্রান্টে আমরা সব চাইতে আদায় বেশী করেছি, আন্দোলনের জোরে আদায় করেছি, সরকার টাকা দিচ্ছেন লোককে নীতিগতভাবে আন্দোলন করে আদায় করেছে, কিন্তু তারা সরকারী টাকা গোপন পথে নির্বাচনের জন্য খরচ করেছেন। জেলের খরচ তাঁরা বাড়িয়েছেন। দেশের লোক খেতে পায় না, আপনারা হাজার হাজার লোককে আটকে রেখেছেন, তারই জন্য জেলের খরচ বেড়েছে, এই তো তাঁদের কৃতিত্ব। আর এই কৃতিত্ব নিয়েই তাঁরা গলাবাজী করছেন।

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ও'দের একটু উপদেশ দিতে চাই। সেই উপদেশটা হচ্ছে এই যে, চোরা যদি ধর্মের কাহিনী না শুনে তাহলে জোর করে তাকে সেই ধর্মের কাহিনী শোনাতে হবে। ২০ বছর ধরে আপনারা অনেক কৃতিত্ব দেখিয়েছেন, আবার একটু চোখ খুলে দেখুন, ঠিকভাবে ব্যয়-বরাদ্দ হলে কিভাবে দেশের উন্নতি হয় চোখ খুলে দেখুন, তাহলেই বুঝতে পারবেন।

**Mr. Speaker:** Hon'ble Ministers who moved the Grants may kindly reply.

**শ্রীজ্যোতি বসু:** স্পীকার মহাশয়, আমার খুব বেশী কিছু বলবার নাই। কারণ এটা আপনারা জানেন যে, যে সমস্ত ব্যয় হয়ে গেছে সেগুলি সংবিধান অনুযায়ী অনুমোদন করবার জন্য আমরা এখানে পেশ করেছি। কাজেই এখানে যেসব অবান্তর কথা হয়েছে তার জবাব আর আমি কি দেব? একজন কংগ্রেস সদস্য বললেন যে টাকা ব্যয় হয়েছে তার পরিমাণ আরও কিছু কমালেন না কেন যেটা এই সাপ্লিমেন্টারী দিয়েছেন? এই যে খরচ আরও কমিয়ে দিলেন না কেন? ভদ্রলোক বোধ হয় ব্যাপারটাই বুঝেননি, সুতরাং তাঁর কথার জবাব দেবার কিছু নাই। একটা কথা ভাল লেগেছে শুনে, এতদিনে কংগ্রেস বন্ধুদের ঐ পক্ষের মনে পড়েছে টিউবওয়েলের কথা, আমরা কেন ১৫ দিনে মেরামত করলাম না, ও'রা ১৯ বছরে করেননি আমরা কেন ১৫ দিনে করলাম না। এতদিনে ও'দের সেকথা মনে পড়েছে। একজন সদস্য একটা চিঠি লিখেছেন, পৌঁচেছে আমার কাছে, শতে শতে লোক রেশন কার্ড পাচ্ছে না গত দু-তিন বছর ধরে, শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় লিখেছেন, ও'র এলাকার কথা। আমি জিজ্ঞাসা করছি এত তাড়াতাড়ি কি দিতে পারব, তবে ও'রা যদি সাহায্য করেন বাধা না দেন, এই সব কাজগুলি আমরা করতে পারব।

এখানে যে সমস্ত অন্য অবান্তর কথা হয়েছে আমি তার জবাব দিতে চাই না। এখানে আলোচনা করতে গিয়ে হয়ত এটা স্বাভাবিক। তবে অনেকে এই সুযোগ নিয়ে আমাদের কিছু কিছু সুপারিশ করেছেন যে, কি করে আমরা কৃষির উন্নতি করতে পারি, কি করে সময়মত জল, বীজ দেওয়া যায়। এগুলি আমরা বিচার করে আগামী দিনে যত তাড়াতাড়ি পারা যায় দ্রুত-গতিতে বাংলাদেশের জনসাধারণকে দেব। তারপর, আমি বুঝতে পারছি না শ্রীমতী আভা মাইতি এত চটে গেলেন কেন? এত চটবার তো কিছুই ছিল না। হয়ত এদিকে বসতে চেয়েছিলেন, কিন্তু মানুষ ওদিকে পাঠিয়ে দিয়েছে, এদিকে বসতে দেয়নি সেইজন্য চটে গেছেন। কিন্তু সেইজন্য আমরা কি করতে পারি? আমরা তো কোন সাহায্য করতে পারব না এবং আগামীদিনে আবার এদিকে ফিরে আসতে পারবেন কিনা তাও জানি না। তারপর, এখানে এমনও বলা হয়েছে যে, অজয়বাবুও তো দায়ী এই সবের জন্য। অর্থাৎ কংগ্রেস পক্ষ থেকে যে পাপকার্য করা হয়েছে তার জন্য অজয়বাবু দায়ী। তাহলে অজয়বাবু এদিকে চলে এলেন কেন? কেন তিনি দুর্নীতির কথা বলছেন? আমরা জেলে বসে দেখলাম অজয়বাবু কংগ্রেস মিটিং-এ গিয়েছিলেন কিন্তু তিনি সংখ্যাগরিষ্ঠতা অর্জন করতে পারলেন না, তাঁকে গেট থেকে দূর করে দেওয়া হোল। তারপর তিনি এদিক ওদিক ঘুরলেন, তাঁর অভিজ্ঞতার কথা বললেন। তাহলে ভেতরে একটা কিছু নিশ্চয়ই হয়েছিল এবং নীতির ব্যাপারে তাঁর সঙ্গে তফাত হয়েছিল। অবশ্য পরে আমরা সেগুলি বেশী করে জেনেছি, সংবাদপত্রে দেখেছি। কাজেই এটা বলা উচিত ছিল। ও'দের সমস্ত পাপের ভাগীদার তাঁকে হতে হবে এটা সম্ভব নয় বলেই তিনি ওখান থেকে চলে এসেছেন। কিন্তু সেটা না হয়ে এখন দেখছি লজিকটা অন্যভাবে চলে এল।

[4-30—4-40 p.m.]

**শ্রীমতী আভা মাইতি:** আমি একথা বলেছি যে, পশ্চিমবঙ্গ সরকারের যে ত্রাণ নীতি সেই ত্রাণ নীতি তৈরী করবার ব্যাপারে অজয়বাবু অংশীদার ছিলেন।

**মিঃ স্পীকার:** আপনি চট করে বলতে উঠলেন কেন? আপনারাই তো এখানে আইন করেছেন যেটা আমি ২০ বছর ধরে দেখছি।

**শ্রীজ্যোতি বসু:** তারপর, একটা ভুল ধারণা অনেকের যা হচ্ছে সেটা আমি একটু শুধরে দিতে চাই। ওই যে ৮ কোটি ৩৬ লক্ষ ২০ হাজার টাকা যেটা ত্রাণ খাতে, দুর্ভিক্ষ খতে খরচ হয়েছে সেটা শুধু নয়, এটা অতিরিক্ত এবং মনে রাখবেন সাধারণভাবে আগে যেটা ধরা ছিল সেটা ৩ কোটির উপর খরচ হয়েছে। অর্থাৎ ১১ কোটির উপর খরচ হয়েছে দুর্ভিক্ষ এবং ত্রাণ খাতে এটা মনে রাখবেন। তারপর আমার বক্তৃতার সময় আমি যেকথা বলেছিলাম সেকথা আভা মাইতি আপনাদের শুনিয়েছেন। কথাটা হচ্ছে "অজুহাত"। অজুহাতটা কি? কেন আমি ওকথা বলেছি? আমাদের পক্ষে কি মেনে নেওয়া সম্ভব যে যা কিছু খরচ হয়েছে সেটা ঠিক হয়েছে, প্রয়োজনের খাতিরে খরচ হয়েছে বা যেখানে প্রয়োজন ছিল সেখানে দেওয়া হয়েছে? সেটা আমরা একেবারে বিশ্বাস করি না যতক্ষণ পর্যন্ত না পুরো তদন্ত হচ্ছে।

তার কারণটা কী? আমাদের যে ১৯ বছরের অভিজ্ঞতা। আমরা দেখেছি কংগ্রেস পক্ষ থেকে ওঁরা যখন সরকারে ছিলেন, সেখানে কিভাবে অপব্যয় হয়েছে, কিভাবে সেখানে বিভিন্ন উপায়ে চুরি হয়েছে। যার কাছে টাকা পৌঁছানোর কথা, তার কাছে সে টাকা পৌঁছে নাই। এইভাবে দুর্নীতিতে দেশ ভরে গিয়েছে। কি করে কেউ আমাদের বলতে পারেন, কেউ বলতে পারেন না—এটা আমাদের মেনে নিতে হবে। অতি সৎ লোকেরা অতি সৎভাবে সেই টাকা খরচ করেছে সেটা তো আমরা মানতে পারি না। সেটা নিয়েই তো ওঁদের সঙ্গে আমাদের ঝগড়া, ওঁদের সঙ্গে আমাদের বিবাদ। দুর্নীতিতে ওঁরা দেশকে উপর থেকে নীচ পর্যন্ত ভরে দেবার চেষ্টা করেছেন, জাতির মেরুদণ্ড ভেঙ্গে দেবার চেষ্টা করেছেন। এইভাবে তাঁরা কার্যকলাপ চালিয়েছেন। সেইজন্য তো ওঁদের সঙ্গে আমাদের বিবাদ। আমি বলতে চাই—সব চুরিই ধরা যাবে কিনা? সব দুর্নীতি খুঁজে বের করতে পারবো কিনা, বা কিভাবে পারবো তা আমি জানি না! তবু প্রচেষ্টা তো আমাদের করতে হবে! সেই প্রচেষ্টা আমরা সুরু করেছি। আমাদের দেখতে হবে বাংলাদেশের সমস্ত জায়গায় কি খরা হয়েছে? একইভাবে সেসব আমাদের হিসেব করে দেখতে হবে কোথায় কি রকম খরা হয়েছে, কোন্ জেলায় কিভাবে টাকা খরচ হয়েছে ইত্যাদি। যে জেলাতে খরা ছিল না, সেখানে কিভাবে কত টাকা খরচ হয়েছে তা খতিয়ে দেখতে হবে। জেলা ম্যাজিস্ট্রেট কোথায় কিভাবে সেই টাকা দিয়েছে, কিভাবে সে টাকা কোথায় কার কাছে গিয়ে পৌঁছেচে আমরা জানিনা সেটা আমাদের দেখতে হবে। আমাদের চেষ্টা করতে হবে, আগামী দিনে সেই সব দুর্নীতি বন্ধ করতে চাই। কিভাবে তা করবো, করতে হবে তা আমি জানি না। তবে এটা তো ঠিক কংগ্রেস সদস্যরা দুর্নীতিগ্রস্ত। এটা সবাই জানে। সেই রায় হয়ে গিয়েছে। কাজেই তার জন্য মাথা ব্যথা নাই। তবে যে মেসিনারী দিয়ে যাদের মারফতে টাকা খরচ হয়, যে টাকা খরচ করি তিন কোটি, পাঁচ কোটি টাকা যে মানুষের জন্য খরচ করছি, যে কারণে খরচ করছি, তা যেন ঠিকভাবে হয়, এটা দেশের মানুষ দেখতে চায়। আমি শুধু একটি কথা বলতে চাই আমাদের অনেক জিনিস সম্বন্ধে তদন্ত করতে হবে। ইতিমধ্যে আমাদের একটা জিনিস নজরে এসেছে। এখানে একজন সদস্য বলেছেন, আমরাও দেখেছি মুখ্যমন্ত্রীর ফান্ড বলে একটি ফান্ড আছে, তিনি বিভিন্ন জায়গা থেকে যে টাকা পান, সেই টাকা ঐ ফান্ডে জমা হয়। সেই ফান্ড থেকে প্রায় দু লক্ষ টাকা দেওয়া হলো খরা অঞ্চলে দুর্গত মানুষকে সাহায্য করবার জন্য। সেই টাকা কার কাছে দেওয়া হলো? না, নির্মলেন্দু দে, কংগ্রেস সেক্রেটারী—যিনি বদুবাবু বলে পরিচিত, তাঁর কাছে। আশ্চর্য ব্যাপার হচ্ছে শ্রীমতী আভা মাইতির কাছে এত কথা শুনলাম। দুর্গত লোক আন্দোলন করেছে গত ৭০ বছরের মধ্যে এইরকম খরা হয় নাই। ঠিক কথা, খরা হয়েছে সত্য কথা। কিন্তু যখন এটা ধরা পড়ে গেল, তখন সেই চেক ফেরত এলো ২২ হাজার টাকা কম করে। আর বাকি টাকা নাকি খরচ হয়ে গেছে। আর নাকি দুর্গত লোক সেই অঞ্চলে ছিল না। তাই সেই টাকা খরচ হল না। আমার জিজ্ঞাস্য কেন এই টাকা কংগ্রেস সেক্রেটারীর কাছে যাবে? এটা প্রফুল্লচন্দ্র সেনের ফান্ড নয়, এটা চীফ মিনিস্টারস ফান্ড। কংগ্রেসেরও ফান্ড নয়! আমাদের এজেন্সি আছে কতকগুলি যার মারফৎ এই টাকা খরচ হয়, তাদের কাছে কেন সেই টাকা গেল না? এইজনাই সন্দেহ হয় যে এই যে ১১ কোটি টাকার উপর খরচ হলো এটা ঠিকভাবে খরচ হয় নাই। এইজন্যই এইসবের তদন্ত করে দেখতে হবে। সেই কারণে আমি অজুহাত কথাটা ব্যবহার করেছিলাম। তাতে উনি চটে গেলেন।

আমি আর বেশী সময় নষ্ট করতে চাই না। আমি শুধু এই কথা বলবো সংবিধান অনুযায়ী যদি সেটা না করে পারতাম নিশ্চয়ই আমাদের বিরোধীদলে যাঁরা আছেন, তাঁরা বুঝতে পারছেন, না করে যদি করবার সম্ভাবনা থাকতো তাহলে আমরা এইসব এইভাবে মেনে নিতাম না। এইভাবে এটা আনতাম না। কিন্তু দুর্ভাগ্যবশতঃ আমাদের নিয়মকানুন এমনই যে ও'দের কৃত-পাপ আমাদের বহন করতে হচ্ছে। এইজন্য এটা এনেছি এইসব অনুমোদন করে নেবার জন্য। আমি বলছি না যে প্রতিটা খাতে এইরকম হয়েছে। কিছু অনিবার্য ছিল, কিছু খরচ করতে হবে। আমি দেখেছি এগুলি নিয়ে বিবাদ নাই। যেগুলি বড় বড় বিষয় সেটা আমাদের বিচার বিবেচনা করে দেখতে হবে।

আমি আশা করি এই দৃষ্টিভঙ্গী নিয়ে আজকে এখানে এটা আপনারা অনুমোদন করবেন।

[4-40—4-49 p.m.]

**Mr. Speaker:** Now, I put the Demands to vote.

### DEMAND FOR GRANT NO. 1

#### Major Head: 4-Taxes on Income other than Corporation Tax

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 4,000 be granted for expenditure under Grant No. 1, Major Head: "4-Taxes on Income other than Corporation Tax" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT NO. 3

#### Major Head: 10-State Excise Duties

The motion of Shri Amar Prasad Chakravarty that a sum of Rs. 2,67,000 be granted for expenditure under Grant No. 3, Major Head "10-State Excise Duties" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT NO. 4

#### Major Head: 11-Taxes on Vehicles

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 70,000 be granted for expenditure under Grant No. 4, Major Head "11-Taxes on Vehicles" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT NO. 7

#### Major Head: 14-Stamps

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 90,000 be granted for expenditure under Grant No. 7, Major Head "14-Stamps" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT NO. 8

#### Major Head: 15-Registration Fees

The motion of Shri Amar Prasad Chakravarty that a sum of Rs. 5,52,000 be granted for expenditure under Grant No. 8, Major Head "15-Registration Fees" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 11

### Major Head: 18-Parliament, State/Union Territory Legislature

The motion of Shri Somnath Lahiri that a sum of Rs. 15,52,000 be granted for expenditure under Grant No. 11, Major Head "18-Parliament, State/Union Territory Legislature" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 12

### Major Head: 19-General Administration

The motion of Shri Ajoy Kumar Mukherji that a sum of Rs. 27,50,000 be granted for expenditure under Grant No. 12, Major Head "19-General Administration" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 13

### Major Head: 21-Administration of Justice

The motion of Shri Amar Prasad Chakravarty that a sum of Rs. 3,48,000 be granted for expenditure under Grant No. 13, Major Head "21-Administration of Justice" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 14

### Major Head: 22-Jails

The motion of Shri Niranjan Sen Gupta that a sum of Rs. 34,43,000 be granted for expenditure under grant No. 14, Major Head "22-Jails" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 16

### Major Head: 26-Miscellaneous Departments—Fire Services

The motion of Shri Somnath Lahiri that a sum of Rs. 1,26,000 be granted for expenditure under Grant No. 16, Major Head "26-Miscellaneous Departments—Fire Services" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 20

### Major Head: 29-Medical

The motion of Shri Nani Bhattacharya that a sum of Rs. 76,56,000 be granted for expenditure under Grant No. 20, Major Head "29-Medical" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 21

### Major Head: 30-Public Health

The motion of Shri Nani Bhattacharya that a sum of Rs. 59,45,000 be granted for expenditure under Grant No. 21, Major Head "30-Puhlie Health" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 22

### Major Heads: 31-Agriculture—Agriculture and 95-Capital Outlay on Schemes of Agricultural improvement and Research

The motion of Dr. Prafulla Chandra Ghosh that a sum of Rs. 1,25,39,000 be granted for expenditure under Grant No. 22, Major Heads "31-Agriculture—Agriculture and 95-Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 24

### Major Head: 124-Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme

The motion of Shri Kashi Kanta Maitra that a sum of Rs. 1,18,68,000 be granted for expenditure under Grant No. 24, Major Head "124-Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 26

### Major Head: 96-Capital Outlay on Industrial and Economic Development

The motion of Shri Sushil Kumar Dhara that a sum of Re. 1 be granted for expenditure under Grant No. 26, Major Head: "96-Capital Outlay on Industrial and Economic Development" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 28

### Majod Head: 35-Industries—Cinchona

The motion of Shri Sushil Kumar Dhara that a sum of Rs. 4,50,000 be granted for expenditure under Grant No. 28, Major Head "35-Industries—Cinchona" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 36

### Major Head: 53-Ports ad Pilotage

The motion of Shri Jyoti Basu to move that a sum of Rs. 5,82,000 be granted for expenditure under Grant No. 36, Major Head "53-Ports and Pilotage" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 38

### Major Head: 64-Famine Relief

The motion of Shri Ajoy Kumar Mukherji that a sum of Rs. 8,36,20,000 be granted for expenditure under Grant No. 38, Major Head "64-Famine Relief" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 41

### Major Head: 68-Stationery and Printing

The motion of Shri Sushil Kumar Dhara that a sum of Rs. 2,97,000 be granted for expenditure under Grant No. 41, Major Head "68-Stationery and Printing" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 43

### Major Head: 71-Miscellaneous—Contributions

The motion of Shri Somnath Lahiri that a sum of Rs. 7,20,000 be granted for expenditure under Grant No. 43, Major Head "71-Miscellaneous—Contributions" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 45

### Major Head: 71-Miscellaneous—Irrecoverable loans to Displaced Persons written off

The motion of Shri Niranjan Sen Gupta that a sum of Rs. 21,15,000 be granted for expenditure under Grant No. 45, Major Head "71-Miscellaneous—Irrecoverable loans to Displaced Persons written off" during the current year, was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 46

### Major Head: 78-Pre-partition payments

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 8,000 be granted for expenditure under Grant No. 46, Major Head "78-Pre-partition payments" during the current year, was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 4-49 p.m. till 1 p.m. on Thursday, the 16th March, 1967, at the "Assembly House", Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 6th March, 1967, at 1 p.m.

**Present:**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 15 Ministers and 234 Members.

## Calling Attention to Matters of Urgent Public Importance

[1—1-10 p.m.]

**Mr. Speaker:** I have received 4 notices of Calling Attention on the following subjects, viz.:

(1) Missing of files containing police reports fabricated against non-congress workers during the former ministry—by Shri Md. Abdul Bari;

(2) Withdrawal of levy cases pending before the High Court by Shri Pramathanath Dhibar;

(3) Non-supply of electricity by the State Electricity Board in a fair at Kamarpukur in Hooghly district—by Shri Ajit Kumar Biswas; and

(4) Alleged misappropriation of provident fund money by the management of Ambika Jute Mills, Belur by Shri Narayan Choubey.

I have selected the notice of Shri Narayan Choubey on the subject of alleged misappropriation of provident fund money by the management of Ambika Jute Mills.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a suitable date for the same.

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Statement will be made on Monday next.

## Point of Privilege

**Shri Khagendra Nath Das Gupta:**

মাননীয় স্পীকার মহাশয়, অত্যন্ত দুঃখের সাথে অনেকদিন ধরে আমরা দেখছি যে, এই অ্যাসেমব্লী প্রেমিসেসে এক গুরুতর পরিস্থিতি চলেছে তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দুই দিন আমরা দেখছি কোন কোন রাজনৈতিক দল যাদের প্রতিনিধিরা আজকে ট্রেজারী বেঞ্চে শোভা বর্ধন করছেন তাঁরা তাঁদের নিজেদের লোকজনদের দিয়ে অ্যাসেমব্লীর সদস্যদের সাধারণভাবে চলাফেরা করা তাদের বক্তব্য এখানে রাখার বিষয়ে নানাভাবে বাধা সৃষ্টি করবার প্রচেষ্টা করছেন। অ্যাসেমব্লীর সদস্যদের আসা এবং যাওয়ার পথে সুপরিকল্পিত চক্রান্ত করে নানাভাবে তাদের অপমান করার ব্যবস্থা করা হচ্ছে। এবং এখানে অনেক বিশিষ্ট সদস্য আমার সামনেই অপমানিত হয়েছেন। এই সমস্ত লোকজন হচ্ছে বিভিন্ন রাজনৈতিক দলের সমর্থক যাঁরা আজকে সরকার গঠন করেছেন।

আমি গত তিরিশ বছর ধরে অ্যাসেমব্লীতে আছি। অ্যাসেমব্লী প্রেমিসেস কোন রাজনৈতিক পরিবেশের সভাক্ষেত্রে এরূপে পরিণত হতে দেখিনি: যে চিত্র গত কয়েকদিন ধরে এখানে দেখছি এমন চিত্র চোখে পড়েনি। এই অবস্থার প্রতি প্রথম দিন আপনার কক্ষে গিয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তখন ভেবেছিলাম এক দু' দিনের ব্যাপার এটা, তারপর থেমে যাবে। এখন দেখছি দিনের পর দিন চলছে এবং এটা চক্রান্ত করেই করা হচ্ছে। ডালহৌসী স্কোয়ার, রাইটার্স

*বিল্ডিংসে প্রভৃতি অঞ্চল থেকে ১৪৪ ধারা তোলা হয় নি, কিন্তু অ্যাসেমব্লীর চারধার থেকে ১৪৪ ধারা তুলে নেওয়া হ'ল কেন? এজন্য বোধ হয় যাতে এখানে গণতন্ত্রের সমাধি রচনা করা যায়।* মুখে গণতন্ত্রের বড়বড় কথা জ্যোতিবাবু প্রভৃতি যতই বলুন না কেন তলে তলে সংসদীয় গণতন্ত্রের সমাধি রচনার ব্যবস্থা হচ্ছে। গতকাল সদস্যবৃন্দ যখন বাইরে যাবার চেষ্টা করেন তখন তাঁদের অপমান করা হয়েছে এবং আমার সামনে অপমান করা হয়েছে। এর আমি তীব্র প্রতিবাদ করছি এবং যতক্ষণ পর্যন্ত এর প্রতিকার ব্যবস্থা না করছেন তত সময় আমাদের পক্ষে এখানে কাজ চালান অসম্ভব। আমরা এই সভাকক্ষ ত্যাগ করে যাচ্ছি।

**Mr. Speaker:**

আপনি জেনারেল কথা বলে গেলেন, কোন স্পেসিফিক চার্জ বলুন, আমি ব্যবস্থা করব। কোন একজনের নাম বলুন আমি এখুনি এনকোয়ারী করব।

**Shri Khagendra Nath Das Gupta:**

বিশেষ মন্ত্রিসভার অনেক সদস্যদের সম্পর্কে এটা হয়েছে এর কোন ব্যবস্থা না হওয়া পর্যন্ত আমাদের আসার পক্ষে, সভাকক্ষে থাকা সম্ভব নয়।

**Shri Jyoti Basu:**

স্পীকার মহোদয়, এখানে সাধারণভাবে একটা অভিযোগ করে কংগ্রেস সদস্যরা এখান থেকে চলে গেলেন। আমাদের বক্তব্য শুনবার তাদের কোন প্রয়োজন হল না; স্পীকার কি করবেন না করবেন তাও জানবার প্রয়োজন হল না। এটা বোধ হয় একটা প্রোপাগান্ডার জন্য করা হচ্ছে। আমি একথাটা বলব আমাদের কোন সমর্থক কোন সদস্যকে অপমান করেছেন এ বিশ্বাস করতে পারি না। অনেকেই এখানে কার্ড নিয়ে আসেন, যাঁরা এখানে সভা দেখতে আসেন। যদি কংক্রিট কোন কেস এখানে থাকত তাহলে সমস্তভাবে চেষ্টা করতাম যাতে এরকম না হয়। প্রথম দিন দু'-একটা এরকম অভিযোগ শুনেছিলাম, এবং আমাদের সেই সৎসাহস আছে কারণ, যখন সেদিন এখানে বিরাট মিছিলের সামনে বক্তৃতা দেই তাদের তখন পরিষ্কার বলেছিলাম এরকম অভিযোগ হয়েছে কার বিরুদ্ধে, কি ব্যাপার জানি না, কিন্তু এরকম অভিযোগ যাতে না আসে আমাদের সেদিকে দৃষ্টি রাখতে হবে এবং একথা বলার সঙ্গে সঙ্গে সেই বিশাল জনতা আমাদের হর্ষধ্বনি দ্বারা সমর্থন জানিয়েছিলেন। তাই বলছি এখানে যদি একটা কংক্রিট কেস বলে দিতেন কোন সময় কোথায়, কার কাছে কি করেছে তাহলে বুঝতাম। এখানে যাঁরা আসেন তাঁরা কার্ড হোল্ডার বা আমাদের সঙ্গে দেখা করতে এলে চিঠি নিয়ে আসেন, তাছাড়া স্পীকার কাউকে অনুমতি দেন না।

[1-10—1-37 p.m.]

আমি যতদূর জানি ঐ রকম লোক আসতে পারে না। প্রথম দিন এসেছিলেন অন্য একটা অবস্থা ছিল কিন্তু পরবর্তীকালে সেটা বন্ধ হয়ে গেছে। কিন্তু কোন কার্ড হোল্ডার এসে যদি অপমান করেন তাহলে তার প্রতিকারের সমস্ত ব্যবস্থা স্পীকার মহাশয় আপনি নিজে করতে পারেন। আর আমাদের সমর্থকরা যদি করেন তাহলে আমরা সেখানে ব্যবস্থা অবলম্বন করতে পারি যে এই রকম লোক যাতে না ঢোকে। কিন্তু আমি আশ্চর্য হচ্ছি যে কংগ্রেসের বন্ধুরা একটা অভিযোগ করে এখান থেকে বেরিয়ে চলে গেলেন সাধারণভাবে যে প্রতিকার করুন। কি প্রতিকার করবেন আপনি জানি না। যা নিয়ম আছে তাই হবে, এখানে কার্ড হোল্ডাররা আসবেন, তাঁরা ছাড়া আর কেউ আসতে পারবেন না। এইটুকুই তো আমরা বুঝতে পারি। তার পরে যদি ভিতরে এসে কাউকে অপমান করেন তাহলে নিশ্চয় আপনার হাতে ক্ষমতা আছে। আপনি কিছু করতে পারেন। কিন্তু আপনার কাছে সুনির্দিষ্ট অভিযোগ না গেলে আপনি কি করবেন এটা কংগ্রেসী বন্ধুরা বললেন না। কাজেই আমরা যে আশ্বাস দিচ্ছি এবং আপনি যে আশ্বাস দিয়েছেন এর চেয়ে বেশী আর কেউ কাউকে দিতে পারে না। যাহোক আপনি যদি আমাদের বলেন আমাদের কি করণীয় আছে তাহলে সেটা আমরা মেনে চলবো—আপনি যা বলবেন তা আমরা করবো।

**Mr. Speaker:**

অনারেবল মেম্বারস, কাল পর্যন্ত বেশ শান্তিপূর্ণ পরিবেশে এই সভার কাজ হয়েছে। এর আগেও আমরা দেখেছি এই রকম শান্তিপূর্ণভাবে খুব কমই কাজ হোত।

माननीय खगेनबाबु आमार काछे एই मात्र टेलिफोने करे एकटा स्वाधीकारेर प्रश्न तुलबेन

মাননীয় খগেনবাবু আমার কাছে এই মাত্র টেলিফোন করে একটা স্বাধীকারের প্রশ্ন তুলবেন বললেন—আমি প্রশ্নটা কি জানতে চাইলাম। উনি বললেন যে সব ঘটনা হয়েছে আমি হাউসের ভিতর তা বলবো। আমি ভেবেছিলাম যে এখানে উনি সেই সব বক্তব্য পেশ করবেন। আমি বার বার ও'কে জিজ্ঞাসা করেছি কাকে কে অপমান করেছে বা কার বিরুদ্ধে কি অভিযোগ আছে আপনি আমাকে বলুন। আমি স্পীকার হিসাবে প্রত্যেক মেম্বারের দল নিরপেক্ষভাবে তাঁদের যে অধিকার তা সংরক্ষণ করবার প্রচেষ্টা আপ্রাণ করবো একথা নিঃসন্দেহে আমি বলছি। আমি ভাবতেও পারি নি বার বার বলা সত্ত্বেও নির্দিষ্ট কোন ব্যক্তি কাকে কখন কোথায় কে কিভাবে অপমান করেছেন—যদি করে থাকেন—সেটা বললেন না। সেটা যদি তিনি বলতেন তাহলে আমি এখনই সে সম্বন্ধে তদন্ত করতাম। এ বিষয়ে শুধু অভিযোগ করলেই তো হবে না একটু সাহায্যও করতে হবে-- তদন্ত করবার সময় দু' পক্ষের সকলকেই আমি আহ্বান জানাতাম যে তাঁরা যেন সাহায্য করেন যাতে প্রত্যেক মেম্বার এখানে ভালভাবে এসে কাজকর্ম করতে পারেন। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় যে সেই সুযোগ না দিয়ে তাঁরা সভাকক্ষ ত্যাগ করলেন। যাহোক, আমি ১০ মিনিট হাউস এখন অ্যাড্জর্ন করছি এবং খগেনবাবুকে ডেকে পাঠাচ্ছি এবং বলছি যে এ সম্বন্ধে আপনার যদি কোন বক্তব্য থাকে আপনি বলুন আমি এখনই তার প্রতিকার করবার চেষ্টা করবো এই কথা বলে আমি হাউসকে ১০ মিনিট অ্যাডজর্ন করছি।

[At this stage the House was adjourned upto 1-37 p.m.]

[After adjournment]

[1-37—1-40 p.m.]

**Mr. Speaker:**

অনারেবল মেম্বারস, বিরোধী পক্ষের নেতা আমাদের সদস্যদের স্বাধিকারের সম্বন্ধে, তাঁদের চলাফেরা ও এখানকার কাজকর্মের অসুবিধার কথা বলেছেন। বিরোধী পক্ষ এবং সরকার পক্ষ সকলে মিলিত হয়েছিলেন আমার কক্ষে, আমরা সে বিষয়ে আলাপ-আলোচনা করেছি যাতে সকল মেম্বার এখানকার যে দলেরই হোন তাঁদের স্বাধীকার বজায় থাকে আমি সে বিষয়ে প্রচেষ্টা করবো ও করছি। তিনি যেভাবে বলেছেন বা আলোচনায় যা স্থির হয়েছে আমি সকল রকমে চেষ্টা করবো যাতে শান্তিপূর্ণ পরিবেশের মধ্যে তাঁদের চলাফেরা করা, কাজকর্ম করা চলে এবং এই সভার অধিবেশন চলে।

**Shri Hara Prasad Chatterjee:**

স্পীকার মহাশয়, আমার একটা স্বাধিকারের প্রশ্ন আছে, গতকাল আমাদের অর্থমন্ত্রী এখানে যে বক্তৃতা করেছিলেন সেই বক্তৃতার রিপোর্ট অমৃতবাজার পত্রিকায় যা বেরিয়েছে তাতে দেখা যাচ্ছে যে ইচ্ছাকৃতভাবে সেটাকে বিকৃত করা হয়েছে। এখানে যা রিপোর্ট আছে সেটা একটু পড়ে শুনাই।

The Government, he said, would scrutinise each and every item of expenditure in this Department not in the spirit of fixing guilt on any one for misappropriation of fund in consideration of the general corruption in the administration.

**Mr. Speaker:**

আপনি দয়া করে কাগজখানা দিয়ে একটা প্রপার নোটিশ দিন। কারণ আপনি তো নোটিশ দেন নি—দয়া করে আর বলবেন না। এখন অন্য কাজ হবে।

**Shri Hara Prasad Chatterjee:**

আমি এই কাগজখানা আপনাকে দিচ্ছি এবং আপনি প্রসিডিংস থেকে দেখবেন কংগ্রেসের ভিতর দুর্নীতি আছে যেটা সবাই জানে তিনি এই কথা বলেছিলেন—। উনি কখনও একথা বলেন নি .....

**Mr. Speaker:**

আপনি নোটিশ দেবেন তার পর হবে।

**Shri Kanai Pal:**

মাননীয় স্পীকার মহাশয়, একটি বিষয়ের প্রতি আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করে আপনার মাধ্যমে বলতে চাই যে যখন হাউস চলছে তখন আঞ্চলিক পরিষদ এবং

জেলা পরিষদের মত সংগঠনগুলির মিটিং ডাকা হচ্ছে। বিধানসভায় যখন সাপ্লিমেন্টারি এস্টিমেটের মত গুরুত্বপূর্ণ আলোচনা হচ্ছে তখন এই সব মিটিং হলে আমরা যেতে পারি না, আমাদের উভয় পক্ষের অসুবিধা হয়। ভবিষ্যতে যাতে এরকমভাবে মিটিং আর না ডাকা হয় সেদিকে দৃষ্টি আকর্ষণ করে আমি শেষ করছি।

**Mr. Speaker:**

আমরা এটা দেখবো।

## GOVERNMENT BILLS

### The West Bengal Appropriation Bill, 1967

[1-40—1-50 p.m.]

**Shri Jyoti Basu:** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1967.

(Secretary then read the title of the Bill).

**Shri Jyoti Basu:** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1967, be taken into consideration.

Under article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with the law and for the purposes and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation Act, 1966, authorised the payment and appropriation of certain sums from and out of the Consolidated Fund of West Bengal towards defraying the charges which came and will come in the course of payment during the current year.

During the present session, the Assembly voted certain further grants for the purposes of the year 1966-67 under the provisions of article 203 read with article 205 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under the provisions of article 204 read with article 205 of the Constitution to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of all the moneys required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Constitution.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount, or altering the destination of any grant so made, or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

With these words, Sir, I commend my motion for acceptance by the House.

**Shri Amiya Bhusan Bandyopadhyay:**

মাননীয় স্পীকার মহোদয়, আমি একজন নবাগত সদস্য, আমাকে ওয়েস্ট বেঙ্গল এপ্রোপ্রিয়েশন বিলের উপর বলতে সুযোগ দিয়েছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। গত কয়েকদিন ধরে এই সভায় নতুন এবং পুরাতন সদস্যদের বহু আলোচনা আমার শুনবার সুযোগ হয়েছে, বিশেষ করে এখানে যাঁরা বিরোধীপক্ষ তাঁদের আলাপ-আলোচনা আমি খুব মনোযোগ দিয়েই শুনেছি,

এ থেকে আমার প্রথমে এটাই মনে হয়েছে যে এতদিন ধরে তাঁরা যখন সরকার পক্ষে ছিলেন তখন "কনস্ট্রাকটিভ অপোজিশন," "রেসপনসিবল অপোজিশন" ইত্যাদি নানা ধরনের গালভরা সুন্দর সুন্দর কথা আমরা শুনেছিলাম, ভেবেছিলাম যে হয়ত তাঁরা যখন বিরোধী পক্ষ হওয়ার সুযোগ পেয়েছেন, বাংলাদেশের মানুষ যখন সেই সুযোগ করে দিয়েছেন তখন তাঁরা কার্যে দেখাবেন যে কাকে বলে "কনস্ট্রাকটিভ অপোজিশন" আর কাকে বলে "রেসপনসিবল অপোজিশন।" কিন্তু তাঁদের অনেক বক্তৃতার ভাবভঙ্গী বিশেষ করে ভূতপূর্ব ত্রাণমন্ত্রী শ্রীমতি আভা মাইতি প্রায় হিস্টিরিয়াগ্রস্ত রোগিনীদের মত হাত-পা ছোড়ায় কনস্ট্রাকটিভ অপোজিশন-এর কোন লক্ষণ আমি দেখিনি, অবশ্য উষ্মা প্রকাশের কারণ আছে। দুর্নীতি সম্পর্কে বললে ও'দের রাগ হয়, জনসাধারণ ও'দের দক্ষিণ থেকে বামে নিক্ষেপ করেছে এ জন্যও ও'দের রাগ হয়, এখন এসব রাগের আমরা তো কিছু করতে পারবো না, যেখানে যেদিকে তাকান যায়, যেখানে আমাদের বর্তমান সরকার ভাল কাজ করবার চেষ্টা করবেন সেখানে এই ধরনের ঘুঘুর বাসাকে প্রথমেই ভাঙ্গতে হবে। তার একটা উদাহরণ আপনার সামনে উপস্থিত করছি। ২৮এ ফেব্রুয়ারি যুগান্তরে এই হেডিং বেরিয়েছিল, "বাস পারমিট মঞ্জুরীর কেলেঙ্কারী", তার ২-১টি লাইন আমি এই হাউসে আপনার মাধ্যমে পড়ে শুনাচ্ছিঃ

অল্প কিছুদিন আগে পশ্চিমবঙ্গ সরকার পাঁচ শত বাসের পারমিট মঞ্জুরীর ব্যাপারে এক বৃহৎ কেলেঙ্কারীর কথা জানা গেছে। বিভিন্ন রুটে প্রাইভেট বাস চালাবার জন্য পারমিট মঞ্জুরীর ব্যাপারে কমপক্ষে ২০ লক্ষ টাকা লেনদেন করা হয়েছে বলে অনুমান করা হয়েছে এবং কিভাবে কি করা হয়েছে সে সম্পর্কে তাতে বলা হয়েছে

যেসমস্ত সরকারী সদস্য আছেন, তাছাড়া সেখানে একজন সদস্য আছেন চব্বিশপরগনা জেলা পর্ষদের, চেয়ারম্যান শ্রীবীজেশ সেন, আর তা ছাড়া কথা হচ্ছে সমস্ত নিয়মকানুন ভঙ্গ করে কোন উচ্চ পর্যায় থেকে নির্দেশ আসে এবং তার ফলে বাস পারমিট বিতরণ করা হয়।

এই ধরনের খবর নির্বাচন যখন চলছিল তখন শুনেছিলাম এবং এমনকি এসব পারমিট কখন, কারা কিভাবে পেয়েছেন তা পরে বলা যেতে পারে। আমি সরকারের এবং আমাদের মন্ত্রীসভার কাছে জানতে চাইব যে যুগান্তরে এই খবর প্রকাশিত হবার পর সারা বাংলাদেশের লোক এবং বসিরহাটের লোক বিশেষ করে জানতে চায় যে এই বাস পারমিট কেলেঙ্কারীর ব্যাপার তদন্ত করা হয়েছে কিনা? যদি না করা হয়ে থাকে তাহলে এই মুহূর্তে তা করা দরকার। কারণ জনসাধারণের প্রচুর অর্থের লেনদেন এর মধ্যে হয়েছে এবং সেটা সম্পূর্ণভাবে বেআইনী এবং বিশেষ করে দুর্নীতিপূর্ণ পথে। নির্বাচনী প্রচারে রিলিফ-এর টাকা খরচ হয় কি হয় না তা নিয়ে অনেক আলাপ-আলোচনা হয়েছে। অবশ্য শ্রীমতী মাইতি চ্যালেঞ্জ করেছেন সরকার তদন্ত করবেন বলে বলেছেন, এই আর একটি উপহার আমি হাউসে আপনার মাধ্যমে রাখলাম এবং সরকার তদন্ত করবেন বলে স্থির করেছেন, আমরা আশা করছি এই তদন্ত হবে, এ আমার দাবী। এই প্রসঙ্গে আর একটি ডকুমেন্ট আপনার সামনে উপস্থিত করতে চাই, আমাদের অ্যাপ্রোপ্রিয়েশন বিলে পাবলিক হেলথ-এর জন্য টাকা চাওয়া হয়েছে, তার উদ্দেশ্য জনসাধারণের স্বাস্থ্যের উন্নতির জন্য খরচপত্তর ইত্যাদি করা, স্বভাবত আমি এই সম্পর্কে স্পষ্ট বলতে চাই, এর আগে অন্যান্য সদস্যারা এখানে এই হাউসে বলেছেন গ্রামাঞ্চলে জলকষ্টের সমস্যা ইত্যাদির কথা। আমার শহর, বসিরহাট শহরের অন্যান্য সকলেই জানেন যে সেখানে জলকষ্ট খুবই সাংঘাতিক এবং সেখানে একটি ওয়াটার ওয়ার্কস তৈরী হবে বলে কথা হয়েছে। গত ১৯৬২ সালে পাইপগুলি সেখানে নিয়ে উপস্থিত করা হয়, নির্বাচনের পূর্বে আর ১৯৬৭ সালের নির্বাচনের ঠিক পূর্বে পাইপগুলিকে রাস্তা খুঁড়ে বসান হয়। স্বভাবতঃই যেখানে ওয়াটার ওয়ার্কস হবে ট্যাঙ্ক হবে তার জমি নেওয়া হয় নি পড়ে আছে। কেউ জানে না যে কি ব্যাপার বা কি হচ্ছে। কাজেই এই প্রসঙ্গে নানা গবেষণা করতে গিয়ে স্পীকার মহাশয়, আমি এই হাউসে আপনার মাধ্যমে একটা ডকুমেন্ট থেকে কয়েকটি লাইন পড়ে শুনাচ্ছি। চব্বিশপরগনা অ্যাডিসনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট মিউনিসিপ্যালিটির কার্যকলাপ ইন্সপেকশন করেন, ইন্সপেকশন করে ২৮এ এপ্রিল ১৯৬৬ তারিখে একটা রিপোর্ট সাবমিট করেন। সেই রিপোর্টটি ডিভিসনাল কমিশনার-এর লোকাল সেলফ গভর্নমেন্ট-এর জয়েন্ট সেক্রেটারির কাছে পাঠিয়েছেন। রিপোর্ট-এ বসিরহাট মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং তাঁর

সাঙ্গোপাঙ্গদের জন্য আন-অথোরাইজ টাকা খরচের এবং অন্যান্য বহুরকম কেলেঙ্কারীর দিকে দৃষ্টি আকর্ষণ করেছেন। সবটা পড়বার আমার সময় নেই শুধু কনক্লুশন-এ ২-১টি লাইন আপনার মাধ্যমে এই হাউসের সামনে পড়ছি।

The Chairman of the municipality did not appear to have taken any interest in the municipal affairs even though he was interested in passing orders on unauthorised expenditures and passing direction on the overseers in looking after unauthorised works this way or that way. Politics seems to have taken firm hold on the present administration of the municipality and every issue was being decided by political consideration.

তারপর তিনি বলেছেন

Under the circumstances, I consider the State Government should arrange to appoint an independent Executive Officer to the Municipality under section 67A of the Bengal Municipal Act, 1932.

তারপর তিনি বলেছেন

I would request the Commissioner, Presidency Division, to move the State Government accordingly. I had a private discussion with the Chairman, Bashirhat Municipality, in this matter. The Chairman also had no objection to such an appointment.

[1-50—2 p.m.]

রিপোর্টটি এপ্রিল-মে মাসে পাঠান হয়েছিল, এক বছর পার হয়ে গেছে অথচ কোন বিধিব্যবস্থা হয় নাই। বসিরহাট মিউনিসিপ্যালিটি কংগ্রেস পার্টির অধীনে, তারা বহাল তবিয়তে আছেন এবং আগামী দিনে কোনটা সারা যায়, কোনটা ঢাকা যায়, তারই বিধিব্যবস্থা করতে বোধ হয় ব্যস্ত আছেন। আমি এই সরকারের কাছে দাবী করছি যে রিপোর্টটি এ ডি এম করেছিলেন, সেটা কিভাবে চাপা দেওয়া হয় সেটা অনুসন্ধান করা হোক এবং বিধিব্যবস্থা করা হোক। তা না হলে পাবলিক হেলথ ইমপ্রুভমেন্টের কোন কাজ এই মিউনিসিপ্যালিটি দ্বারা হতে পারেনা।

যাই হোক, আমার সময় হয়ে গেছে। আমি একটা কথা আপনার মাধ্যমে বিরোধী পক্ষকে জানাব। তাঁরা যতই রাগ করুন। গত বছর এইসময় কত রক্ত, কত অশ্রুজলে বাংলাদেশের মাটি ভিজেছিল, তার উত্তরে স্পীকার মহাশয়, বাংলাদেশের মানুষ তাদের স্পীকারের দক্ষিণ দিক থেকে বাম দিকে নিক্ষেপ করেছে, যদি আগামী দিনেও জনকল্যাণমূলক কাজে পদে পদে তারা বাধা সৃষ্টি করেন, আজকে চন্দন দূর্বা ও শাঁখের মাধ্যমে যে শিশু জন্মলাভ করেছে, তার যাত্রাপথে যদি কোন বাধা পড়ে তাহলে বাংলাদেশের মানুষ তাদের রুদ্রমূর্তিতে দেখা দেবে, তাদের শুধু ডান দিক থেকে বাম দিকেই নিক্ষেপ করবে না, চূর্ণবিচূর্ণ করে দেবে। একথা মনে রাখবেন।

**ডাঃ গোপালদাস নাগ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভায় নবাগত সদস্য, এখানে সদস্যদের আচরণবিধি এবং নিয়মকানুনের সঙ্গে আমার আজও সম্যক পরিচয় হয় নি। যদি আমার ভাষণে আচরণবিধির বিরুদ্ধে কোন কথা বলে ফেলি এই ভেবে আমি তার জন্য পূর্বাহ্নেই মার্জনা চেয়ে নিচ্ছি। মাননীয় নবাগত সদস্যদের মত আমিও এই পবিত্র বিধানসভাকক্ষে অনেক উচ্চ ধারণা এবং বড় আশা নিয়ে প্রবেশ করেছিলাম। আমার আশা ছিল এখানে দেশের বিভিন্ন অঞ্চলের চিন্তাশীল প্রতিনিধিদের মুখ থেকে শুনব আজকে আমরা যে পরিবর্তিত রাজনৈতিক পরিস্থিতির মধ্যে উপনীত হয়েছি তার একটা সুষ্ঠু বিশ্লেষণ। আমার আশা ছিল যে, আমি এখানে এসে শুনব যে আমাদের দেশে বর্তমান এবং পুরাতন যেসমস্ত সমস্যা আছে তার একটা সুষ্ঠু মূল্যায়ণ এবং তাতেই মাননীয় সদস্যরা তাদের সমস্ত ক্ষমতা নিয়োজিত করবেন। আশা করেছিলাম, তাঁরা ভাববেন কেমন করে আমাদের সীমাবদ্ধ রিসোর্সের মধ্যে দরিদ্র জনসাধারণের জীবনের মান উন্নয়ন করা যায়। এই আশা নিয়ে আমি দীর্ঘ তিনদিন ধরে অত্যন্ত মনোযোগ সহকারে বিভিন্ন সদস্যের ভাষণ শুনেছি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার স্বীকার করতে কোন সংকোচ নেই যে, আমি অত্যন্ত হতাশ হয়েছি। আমি দেখেছি যে দীর্ঘ তিনটি মূল্যবান দিন নষ্ট হয়েছে কেবলমাত্র এটাই অনুসন্ধান করতে যে, নির্বাচনে কোন পক্ষ জয়ী হয়েছে এবং কোন পক্ষ পরাজিত

হয়েছে। আমি দেখেছি মাননীয় সদস্যরা এই দীর্ঘ তিন দিন নষ্ট করেছেন একে অপরের বিরুদ্ধে বিষোদ্গার করে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার ক্ষুদ্র বুদ্ধিতে বুঝতে পারি না এখানে আমাদের দীর্ঘ তিন দিন কেন ব্যয় হল এটা নির্ধারণ করতে যে কে পরাজিত হয়েছি আর কে জয়ী হয়েছি। আমার তো ধারণা আমরা এখানে উপস্থিত হয়েছি জনসমর্থন লাভ করেই, ব্যক্তিগতভাবে কোন পরাজিত প্রার্থী এখানে নেই। যদি দলগতভাবে আমরা বিবেচনা করি তাহলে আমার তো মনে হয় পশ্চিমবাংলার মানুষ কোন দলকেই পুরো সমর্থন জানান নি এবং কোন দলই চূড়ান্তভাবে জয়ী হয়ে এখানে আসেনি। একথা ঠিক যে কংগ্রেস পক্ষ যে সংখ্যাগরিষ্ঠতা অর্জন করতে পারলে সরকার গঠন করতেন, সেই সংখ্যাগরিষ্ঠতা কংগ্রেস অর্জন করতে পারে নি।

কিন্তু একথা ততোধিক সত্য যে, বিধানসভায় যতগুলো দল আছে তার মধ্যে কংগ্রেস একক সংখ্যাগরিষ্ঠ দল, তারা ১২৭টি আসন পেয়েছে এবং তাদের নিকটতম প্রতিদ্বন্দ্বী যে দল তারা পেয়েছে ৪৩টি আসন। আমার মনে হয় নীতিগতভাবে গত সাধারণ নির্বাচনে পশ্চিম বাংলার মানুষ একটি আদর্শ ছাড়া কোন রাজনৈতিক আদর্শকে সমর্থন করে নি। এই বিধানসভার কক্ষে এসে আমার একটা কথা মনে হচ্ছে যে, একটি রাজনৈতিক আদর্শেরই জয় হয়েছে, যার পেছনে জনসমর্থন আছে এবং সেই রাজনৈতিক আদর্শ হচ্ছে গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদ। অনেকের মনে যে কৌতূহল আছে আমি তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি যে, বর্তমান মুখ্যমন্ত্রী এবং হাউসের যিনি দলের নেতা সেই শ্রীঅজয় মুখার্জী নির্বাচনের পূর্বে এবং পরে দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করেছেন যে তাঁর আস্থা, প্রীতি এবং অনুরাগ রয়েছে এই গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদের প্রতি। কাজেই পশ্চিমবাংলার মানুষ যখন এই মানুষটিকে আগামী পাঁচ বছরের জন্য দায়িত্ব দিতে চাচ্ছে তখন একথা স্বীকার করতে হবে যে, একটি আদর্শকেই মানুষ চাচ্ছে এবং সেটা হচ্ছে গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদ। কাজেই গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদী মানুষ যারা আছে তাদের চিন্তা বা ভীতির কোন কারণ নেই। কিন্তু সেই সমস্ত মাননীয় সদস্যদের আমি সাবধান করে দিচ্ছি যাঁরা সেই গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদে বিশ্বাস করেন না। আজকে যদি কেউ গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদের পথে অন্তরায় ঘটান তাহলে আগামী দিনে পশ্চিম বাংলার মানুষ তাঁদের ক্ষমা করবে না। মাননীয় স্পীকার মহাশয়, আর একটা জিনিস আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি সেটা আমি আপনাকে জানাতে চাই। আমরা জানি পার্লামেন্টারী ডেমোক্রেসীতে সরকার পক্ষকে বিরোধীপক্ষের প্রতি টলারেন্স দেখাতে হয়। সরকার পক্ষের তরফ থেকে একমাত্র অর্থমন্ত্রী ছাড়া আর কোন মন্ত্রীর ভাষণ শোনার সুযোগ এপর্যন্ত আমাদের হয় নি। কিন্তু অর্থমন্ত্রী যে ভাষণ দিয়েছেন তার মধ্যে এই টলারেন্স আমরা দেখি নি। তাঁর বাণীর মধ্যে হুমকী আমরা লক্ষ্য করেছি। তিনি বলেছেন পশ্চিম বাংলার মানুষ চাচ্ছে বিনা বিচারে কংগ্রেসীদের আটক করে রাখতে, কিন্তু সরকার অনুগ্রহ করে সেটা করছেন না। আমি জানি না এই ধরনের চিন্তাধারা যদি মন্ত্রীর হয়, বিপক্ষ সম্বন্ধে, তাহলে কিভাবে আমরা পার্লামেন্টারী ডেমোক্রেসীতে কাজ করতে পারব? আমি আর একটা কথা যা বলতে চাই সেটা হচ্ছে পশ্চিম বাংলার মানুষের ন্যূনতম দাবী হচ্ছে তাদের একটা ন্যূনতম জীবনযাত্রার মান অর্জন করতে সাহায্য করা এবং তাতে খাদ্য, বস্ত্র শিক্ষা, স্বাস্থ্য প্রভৃতি সমস্ত সমস্যার কথাই আছে। আমরা সকলেই সেটা চাই এবং এ বিষয়ে কোন বিরোধ নেই যে, পশ্চিম বাংলায় একটা সুস্থ সামাজিক পরিবেশ গড়ে উঠুক, যে পরিবেশে সাধারণ মানুষ স্বেচ্ছাকৃতভাবে পশ্চিম বাংলার উন্নয়নমূলক কাজে সহায়তা করতে পারবে। এই বিষয়ে বিরোধীপক্ষের বা সরকারপক্ষের কোন সদস্যের মধ্যে কোন বিরোধ আছে বলে মনে হয় না। একথা যদি সত্য হয় যে, পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী তাঁর জীবনের শ্রেষ্ঠ কয়েকদিন নিয়োজিত করবেন পশ্চিম বাংলায় গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠার জন্য তাহলে আমি বলব যে, হয়ত তাঁর সঙ্গে আমাদের পথের অমিল আছে, অ্যাপ্রোচ সম্বন্ধে হয়ত মতভেদ আছে, কিন্তু মূল লক্ষ্য সম্বন্ধে কোন মতভেদ নেই। সেইজন্য শ্রদ্ধেয় বিরোধীপক্ষের নেতা ঘোষণা করেছেন যে আমরা সবসময় সহযোগিতার মনোভাব নিয়ে বিধানসভার কাজ পরিচালনা করব।

[2—2-10 p.m.]

সুতরাং আজকে যদি মুখ্যমন্ত্রী মহাশয় একটা বাস্তবধরনের কোন কর্মসূচি নিয়ে লক্ষ্যে পৌঁছবার চেষ্টা করেন, তাহলে আমার মনে হয় বিরোধীদলের কোন সদস্য যাঁরা কংগ্রেস আদর্শে

বিশ্বাস করেন, তাঁদের কাছ থেকে কোনরকম অন্তরায় সৃষ্টি করা হবে না। আমার পূর্ববর্তী বক্তা বলে গেছেন আমরা নাকি বিরুদ্ধতা বা প্রতি পদে প্রতিবন্ধকতা সৃষ্টি করবার জন্য চেষ্টা করছি। আমি তাঁকে আশ্বাস দিয়ে বলতে পারি—তাঁর আশঙ্কা সম্পূর্ণ অমূলক।

আর একটা কথা বলছি—করাপ্ট প্র্যাকটিস সম্বন্ধে নানা কথা এখানে বলা হয়েছে। আমি বলবো এই করাপ্ট প্র্যাকটিস বিভিন্নভাবে করা হয়ে থাকে। এই বিধানসভায় গত কয়দিন ধরে এই করাপ্ট প্র্যাকটিস-এর কথা শুনছি। আমি একটা কথা সরকারপক্ষের সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই যে, গণতন্ত্রে আত্মসমালোচনা ও আত্মবিশ্লেষণের দরকার আছে। সেটার প্রয়োজন যেমন বিরোধীপক্ষের আছে, তেমনি সরকারপক্ষেরও আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সরকারপক্ষের মাননীয় সদস্যদের কাছে একটা প্রশ্ন রাখছি। সেটা হচ্ছে এই: গত নির্বাচনের সময় কতকগুলি পুস্তিকা বের করা হয়েছিল এবং তাতে কংগ্রেস নেতৃবৃন্দের বিরুদ্ধে কুৎসা ও নিন্দা প্রচার করা হয়েছে ও বিভিন্ন নির্বাচনীকেন্দ্রে সেগুলি বিতরণ করা হয়েছে। সেই পুস্তিকাগুলিতে কারো কোন নাম নাই—প্রকাশকেরও নাম নাই বা কোন্ প্রেসে ছাপা হয়েছে সে প্রেসেরও কোন নাম নাই। স্পীকার মহাশয়, আপনার নজরেও বোধহয় তার দু-একটা এসেছে। আমি সরকারপক্ষের সদস্যদের জিজ্ঞাসা করছি—এটা কি করাপ্ট প্র্যাকটিস নয়? দেশের প্রচলিত আইনেও অনুরূপ আচরণ দণ্ডনীয় অপরাধ, আমরা এ সম্বন্ধে সোচ্চারে ও সদম্ভে কিছু ঘোষণা করছি না। আমার মনে হয় এই যে বিরোধীপক্ষের কয়েকজন নেতৃস্থানীয় ব্যক্তির উপর এইরকম আক্রমণ করা হয়েছে—এটা অত্যন্ত ঘৃণ্য ব্যাপার। কিন্তু সরকারী ক্ষমতার সুযোগ নিয়ে এই নির্বাচনে এইরকম করাপ্ট প্র্যাকটিস কংগ্রেসপক্ষ কোথাও করেন নাই। আজকে খবরের কাগজে দেখলাম বিধান পরিষদের কক্ষে সরকারপক্ষ থেকে এইরকম একটা চোথা কাগজ উপস্থিত করে এক শ্রদ্ধেয় কংগ্রেস নেতার বিরুদ্ধে বিচার ও তদন্ত দাবী করেছেন। আমি সরকারপক্ষের কাছে আশা করবো এইরকম বেআইনী অসত্য করাপ্ট প্র্যাকটিস-এর তাঁরা নিন্দা করবেন।

আমি সর্বশেষে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা নিবেদন করতে চাই, তাঁর ইনহেরেন্ট সিমপ্লিসিটি ও অনেস্টির প্রতি আমরা ও আমার দলের সমস্ত সদস্যের আস্থা আছে। তাঁর দলের রাজনৈতিক আদর্শে আমাদের থেকে ভিন্ন নয়। তবে তাঁর চিন্তাধারার সঙ্গে আমাদের কংগ্রেস দলের বা আমাদের সকলের সঙ্গতি আছে। সুতরাং আমাদের সবচেয়ে ভীতির প্রশ্ন যেটা সেটা এই যুক্তফ্রন্ট সরকারের ভবিষ্যৎ সম্বন্ধে নয়, আমাদের মনে সবচেয়ে ভীতির সঞ্চার করেছে—মুখ্যমন্ত্রিমহাশয়ের সচেষ্ট নীরবতা। এইজন্য আমরা অত্যন্ত ব্যথিত ও ভীত। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলবো গত কালকে তাঁর বক্তৃতা দেবার সুযোগ ছিল, কিছু বলতে পারতেন। কারণ, কাল তিনি যে গ্র্যান্ট মুভ করেছিলেন, তাতে বলবার সুযোগ ছিল। আমরা আশা করেছিলাম মুখ্যমন্ত্রিমহাশয় সরকারপক্ষ থেকে বিরোধীপক্ষের সমস্ত সমালোচনার উত্তর দেবেন। কিন্তু ট্রেজারী বেঞ্চের পক্ষ থেকে তিনি বিধানসভাকক্ষে উপস্থিত থাকা সত্ত্বেও কোন উত্তর দিলেন না। তারজন্যই আমাদের এই ভীতি। মনে হচ্ছে তিনি স্বেচ্ছাকৃত মৌনতা অবলম্বন করেছেন। তার জন্যই আজকে বিনীত অনুরোধ তাঁকে করবো এই যে, সভায় একটা উত্তপ্ত আবহাওয়ার সৃষ্টি হয়েছে, সেটা দূর করে একটা স্পিরিট অফ কো-অপারেশন অ্যান্ড আন্ডারস্ট্যান্ডিং তিনি সৃষ্টি করুন এবং অনুগ্রহ করে বিরোধীপক্ষের সম্পর্কে তাঁর একটা বক্তব্য ও অভিমত এখানে প্লেস করুন। তাহলে আমাদের নেতা শ্রদ্ধেয় খগেন্দ্রনাথ দাসগুপ্ত মহাশয়কেও অনুরোধ করবো মুখ্যমন্ত্রিমহাশয় ভাষণ দিলে আমাদের পক্ষের যে স্ট্যান্ড তাও যেন উত্তরে তিনি জানিয়ে দেন। এই কয়টি কথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল যেটা লিগ্যাসি অফ দি পাস্ট গভর্নমেন্ট বলে মাননীয় অর্থমন্ত্রী মেনে নিয়েছেন, আমরাও সেটা নিশ্চয় মেনে নেব।

**Shri Md. Abdul Bari:**

মিঃ স্পীকার স্যার, আমি একজন নবাগত সদস্য, আজকের এই সাপ্লিমেন্টারী এ্যাপ্রোপ্রিয়েসন বিলকে সমর্থন করতে উঠেছি। গত দুদিন ধরে আমি একজন নবাগত সদস্য হিসাবে এখানকার বিভিন্ন দিকের মাননীয় সদস্যদের বক্তৃতা অত্যন্ত মনোযোগের সহিত শুনলাম, এবং তা থেকে যে অভিজ্ঞতা লাভ করলাম সে সম্পর্কে দু-একটা কথা বলে আমার বক্তৃতা আরম্ভ করবো।

মুর্শিদাবাদ জেলার মাননীয় সদস্য আবদুস সত্তার সাহেবের মুখ থেকে শুনলাম, উনি বললেন, যে ১৪টি পার্টি মিলে যে সরকার আমরা গঠন করেছি সেটা কেবলমাত্র ভাঁওতায় ভরা এবং তার সমর্থনে কতকগুলি বুলি আওড়ে যাচ্ছি আমরা। আমি বলতে চাচ্ছি মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে যে গত কুড়ি বছর ধরে ও'রাত এই সরকারেই আসীন ছিলেন, আমি যে এলাকার লোক, সেটা হল ডোমকল এলাকা, সেই এলাকায় কি এমন কাজের নজীর দেখাতে পারেন, যাতে তাঁরা বলতে পারেন যে, তাঁরা জনসাধারণের জন্য অনেক কিছু কাজ করেছেন। আমি প্রমাণ করতে পারি যে বৎসরের পর বৎসর ধরে ও'রা নির্বাচনের সময় জনসাধারণের সামনে কেবলই মিথ্যা ভাঁওতা তুলে ধরেছেন। মিঃ স্পীকার, স্যার, ডোমকলের যে সমস্যা, সে সমস্যা হচ্ছে বিল, খাল ও চাষাবাদের। বাগড়ী অঞ্চলের মানুষ আমরা, সেখানে ঠিকমত সারা বছর ধরে মানুষ দুটো ভাত খেয়ে বাঁচতে পারে না। সেখানে ভাল ধান উৎপন্ন হয় না। সেইজন্য অন্য এলাকা থেকে ধান সংগ্রহ করে সেখানে আনা হয়ে থাকে। সেটাও বর্তমানে বন্ধ হয়ে গিয়েছে। কিন্তু আমরা দেখেছি ডোমকলে যথেষ্ট সম্ভাবনা আছে ভাল ধান উৎপন্ন করার। কিন্তু সেই সম্ভাবনাকে বিদায়ী কংগ্রেস সরকার কাজে লাগাতে পারেন নি। আমরা দেখেছি সেখানে বহু বিল মজে পড়ে আছে। আমরা কৃষক, সেই সমস্ত বিলের জল-নিকাশের চেষ্টা করেছি, কিন্তু কোন সুরাহা হয়নি। কংগ্রেস সরকার সেই সকল বিল সংস্কারের জন্য কোন পন্থা অবলম্বন করেন নি। সিয়ালমারী বলে সেখানে একটি নদী আছে। সে অনেক কালের ঐতিহ্য বহনকারী নদী। সেই নদীটি আজ মজে গিয়েছে। সেই নদী দিয়ে ঐ সমস্ত বিলের জল নিকাশের যদি ব্যবস্থা করা যায় এতে সেখানে প্রচুর ধান উৎপন্ন হতে পারে। কিন্তু সেদিকে বিদায়ী কংগ্রেস সরকার দৃষ্টি দেননি। এই সংস্কারের কাজটুকু তাঁরা যদি করতেন তাহলে সেখানকার মানুষকে আজ অন্য এলাকার ধানের জন্য অপেক্ষা করে বসে থাকতে হত না। অবশ্য সেখানে কিছু খাল কাটা হয়েছে। কিন্তু তার দ্বারা এই সমস্যা সমাধান করা সম্ভব হয়নি। বিগত কংগ্রেস সরকারের এমনই সব অব্যবস্থা ছিল, যে ঐ অঞ্চলের যে নদী, অর্থাৎ যে নদী দিয়ে সেখানকার খাল, বিল প্রভৃতির জল নিকাশের সুবন্দোবস্ত করা যেতে পারত, তা তাঁরা করেননি। নদীটি যে মজে গিয়েছে, সেদিকে তাঁরা লক্ষ্য দেননি। সেখানকার বিলগুলি মজে গিয়ে যে অবস্থায় পরিণত হয়েছিল, ঠিক সেই অবস্থায় এখনও পড়ে আছে। তাই আমি আমাদের সেচ বিভাগের মন্ত্রিমহাশয়ের এই মৃত সিয়ালমারী নদীটির সংস্কার ও খননকার্য যাতে তাড়াতাড়ি সম্পন্ন করা সম্ভব হয়, তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

মিঃ স্পীকার, স্যার, আরও একটি কথা মাননীয় সাত্তার সাহেবের মুখ থেকে শুনে আশ্চর্য হয়ে গেলাম। এই ১৪টি দল মিলে আমরা যে সরকার গঠন করেছি, তা বেশী দিন রাখতে বা টিকাতে পারবে কি পারবে না। এই ধরনের সমস্ত কথা সত্তার সাহেব বলেছেন। আমি জানি মুর্শিদাবাদ জেলায় যে সমস্ত লোক রাজনীতি করেন, তার মধ্যে সত্তার সাহেব ও সৈয়দ কাজীম আলি মির্জা অন্যতম প্রধান নেতা। সত্তার সাহেবের ছাত্র জীবন আরম্ভ হয়েছিল মুসলিম লীগের পাকিস্তান দাবীর মাধ্যমে। তারপর আমরা দেখেছি ১৯৫৭ সালে বিরোধীপক্ষের রাজনীতি করে তিনি রাজনীতিতে প্রতিষ্ঠালাভ করার চেষ্টা করেন নবাব কাজেম আলি মির্জা সাহেবকে প্রায় ধরাশায়ী করে। তারপর আমরা দেখেছি তিনি ১৯৬২ সালে কংগ্রেসের নমিনেসন নিয়ে এম পি-র জন্য লড়েছিলেন, কিন্তু সফল হয়নি। বর্তমানে তিনি সেখানকার জেলা স্কুল বোর্ডের চেয়ারম্যান হয়ে, নিজের আখের গুছিয়ে নিয়ে বিধানসভায় এসেছেন।

[2-10—2-20 p.m.]

মিঃ স্পীকার, স্যার, তিনি এসেছিলেন বড় আশা নিয়ে যে তিনি মন্ত্রী হবেন কিন্তু মন্ত্রী তিনি হতে পারেননি, তাইত তাঁর এত গাত্রদাহ, তাইত তিনি গায়ের ঝাল মিটাতে গিয়ে বলছেন এই সরকার টিকবে না। এই সরকার টিকবে কি টিকবে না সেটা আমরা জানি। বাংলাদেশের জাগ্রত জনসাধারণ যাদের এখানে পাঠিয়েছেন তাঁরা জানেন কি করে এই সরকারকে ঠেকাতে হয়। আজকে আমরা এখানে যে ১৪টি বিরোধী দল সরকার গঠন করেছি তা করেছি জনতার রায় মাথায় নিয়ে এসে, জনতার রায়ই আমাদের এগিয়ে নিয়ে যাবে। আমরা জানি যে জনসাধারণ আমাদের আরো আলোকের পথে এগিয়ে নিয়ে যাবে। তাই

এই সরকার টিকবে কি না টিকবে তাতে কংগ্রেসী বন্ধুদের মাথা ব্যথা করবার কিছু নেই, সে চিন্তা জনসাধারণ করছে। জনসাধারণ আজকে যে গণতান্ত্রিক অধিকার পেয়েছে, যে অধিকার বলে তারা এ্যাসেম্বলীতে এসেছে, তারা সেই এ্যাসেম্বলীতে ২০ বছর পূর্বে কি হয় তা দেখবার সৌভাগ্য পায়নি। অথচ সেই সৌভাগ্য তারা পেয়েছে বলেই আজকে কংগ্রেসী বন্ধুরা তাদের এই সৌভাগ্য থেকে বঞ্চিত করবার জন্য দেখা যাচ্ছে নানারকম অজুহাত তৈরী করছেন। তাঁরা বলছেন যে আমাদের ঘরে ঢুকতে বাধা দিচ্ছে, আমাদের অপমান করছে, ইত্যাদি। কিন্তু বাংলা-দেশের জনসাধারণ যাদের সঙ্গে আমরা দিনের পর দিন মিশে থাকবো, আর জনসাধারণই আমাদের বর্ম হয়ে থাকবে, সেই জনতার মতামত নিয়ে আমরা এগিয়ে যাবো আগামী দিনের আলোকময় পথে। সাধারণ মানুষ নিশ্চয়ই আমাদের পিছনে থেকে আরো উৎসাহ দেবে এবং কংগ্রেসী বন্ধুদের যেসব অভিযোগ সেই অভিযোগ নস্যাৎ করে দেবে। মিঃ স্পীকার, স্যার, আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আসন গ্রহণ করছি।

**Shri Rajani Kanta Dolai:**

মিঃ স্পীকার, স্যার, আমি এখানে নবাগত সদস্য। স্যার, নিরপেক্ষ নীতি এবং স্ট্রং পার্সোনালিটির জন্য আমি আমার তরফ থেকে আপনাকে প্রথমে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। স্যার, বর্তমান সরকার নিজেকে জনগণের সরকার বলেন। শুধু চতুর্থ নির্বাচন গণতান্ত্রিক নির্বাচন নয়, এর আগে যে তিনটি নির্বাচন হয়ে গিয়েছে তাতেও যাঁরা এখানে প্রতিনিধিত্ব করেছেন তাঁরাও ছিলেন জনগণের প্রতিনিধি এবং তাঁরা যে সরকার গঠন করেছিলেন তাও ছিল জনগণের সরকার। তাই আজকে আমি বলবো নবগঠিত জনগণের সরকার সেই কথাই যেন উপলব্ধি করেন। প্রাক নির্বাচনের সময় পরস্পরের প্রতি পরস্পর কুৎসা, কাদা ছোড়াছুড়ি করে নির্বাচনের পরে সেই দলগুলি মিলে তথাকথিত যে জনগণের সরকার গঠন করেছেন তার আগে পরপর তিনটি নির্বাচনে যাঁরা সরকার গঠন করেছিলেন সেটাও ছিল জনগণের সরকার একথা যেন তাঁরা উপলব্ধি করেন। স্যার, মাননীয় অর্থ মন্ত্রিমহাশয় বলেছেন যে, পূর্ববর্তী সরকার চতুর্থ পরিকল্পনার আকার আয়তনগুলি করে যাননি। কিন্তু এখনও যেখানে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিল চতুর্থ পরিকল্পনার খসড়া করেছেন মাত্র, ফাইনাল কিছু করেননি, সেখানে তাঁর বক্তব্য থেকে আমরা কি করে বুঝবো যে পূর্বতন সরকারের কার্যকলে তাঁদের এটা করে যাওয়া উচিত ছিল। আমি বলবো এটা জনগণকে ধাপ্পা দেওয়া ছাড়া আর কিছু নয়। মিঃ স্পীকার, স্যার, মাননীয় অর্থ-মন্ত্রীর বক্তব্যের কিছু অংশ পাঠ করে আমি দেখাবো যে তাঁর কথার মধ্যে সেলফ কন্ট্রাডিকশন আছে। তাঁর বাজেট বক্তৃতার ১০ পৃষ্ঠায় পশ্চিমবঙ্গের চতুর্থ পরিকল্পনায় বিনিয়োগ এই অংশে তিনি বলেছেন যে চতুর্থ পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সাহায্যের বরাদ্দীকরণের নীতি নির্ধারণ সম্পর্কে প্রধানমন্ত্রী ও পরিকল্পনা কমিশনের সঙ্গে বিদায়ী রাজ্যসরকারের কিছু পত্রালাপ হয়েছিল এবং মূল বক্তব্য ছিল যে প্রধানতঃ জনসংখ্যার উপর ভিত্তি করেই কেন্দ্রীয় সাহায্য বন্টন করা উচিত। তিনি বলেছেন প্রধানতঃ জনসংখ্যার উপর ভিত্তি করে কেন্দ্রীয় সাহায্য বন্টন করা উচিত। এটা পূর্বতন সরকারের বক্তব্য বলেছেন, এই সরকারের নূতন কিছু বক্তব্য নেই। তারপরে ১১ পৃষ্ঠায় আমরা দেখছি সেখানে মাননীয় অর্থ মন্ত্রিমহাশয় বলেছেন, পরিশিষ্ট ২ দেখলেই বোঝা যাবে যে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দীকৃত কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ খুবই অপ্রচুর। দুঃখের বিষয় এই অবস্থা দূরীকরণের জন্য পত্রালাপ বা ব্যক্তিগত পর্যায়ে আলাপ আলোচনার মাধ্যমে বিদায়ী সরকার কোন ব্যবস্থা গ্রহণ করতে সক্ষম হননি। একথা ঠিকই যে চতুর্থ পরিকল্পনার আকার আয়তন এখনও ঠিক হয়নি। সুতরাং এই মন্তব্য করেই জনগণের কাছ থেকে সস্তায় বাহবা নেবার তাঁদের চেষ্টা ছাড়া আর কিছু নয়। মিঃ স্পীকার, স্যার, মাননীয় অর্থমন্ত্রীর বক্তৃতার আর কিছু অংশ পাঠ করে শুনাচ্ছি এবং আমি মনে করি তাঁর বক্তৃতার মধ্যে সেলফ কন্ট্রাডিকশন আছে। ১২ পৃষ্ঠাতে তিনি বলেছেন, পরিকল্পনা কমিশনের কাছে বিদায়ী রাজ্যসরকার দাবী করেছিলেন যে এই সরকারকে দেয় পূর্ব নির্ধারিত ২৩৫ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য এখন যথেষ্ট পরিমাণে বাড়ান হোক যাতে রাজ্যসরকার অন্ততঃ ৫২২ কোটি টাকার পরিকল্পনা প্রস্তুত করতে পারেন। বিদায়ী সরকারের মতে পশ্চিমবঙ্গের মত রাজ্যের পক্ষে এটাই হল ন্যূনতম দাবী। এ থেকে আর কম করা যায় না। উক্ত সরকার ব্যাপারটিকে আলোচনার এই স্তরেই রেখে গিয়েছেন। উপরি-উক্ত অবস্থা থেকে

স্পষ্টই বোঝা যাবে যে পশ্চিমবঙ্গের জন্য চতুর্থ পরিকল্পনার বিনিয়োগের রূপ ও আকৃতি এখনও নিশ্চিত হয়নি। পশ্চিমবঙ্গের চতুর্থ পরিকল্পনার জন্য যথোপযুক্ত কেন্দ্রীয় সাহায্যের প্রশ্নটি কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের নূতন করে উত্থাপন করতে হবে। মাননীয় অর্থমন্ত্রী পূর্বতন সরকারের অসমাপ্ত আলোচনা এই সরকার স্বীকার করেছেন এই কথাই উনি বলে গেলেন। আবার তিনি বলেছেন যে দুঃখের বিষয় এই অবস্থা দূরীকরণের জন্য পত্রালাপ বা ব্যক্তিগত পর্যায়ে আলাপ আলোচনার মাধ্যমে বিদায়ী সরকার কোন ব্যবস্থা গ্রহণ করতে সক্ষম হননি। কিন্তু এখানে বলা হচ্ছে চতুর্থ পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সাহায্যের বরাদ্দীকরণের নীতি নির্ধারণ সম্পর্কে প্রধানমন্ত্রী ও পরিকল্পনা কমিশনের সঙ্গে বিদায়ী রাজ্যসরকারের কিছু পত্রালাপ হয়েছিল, এটা বলছেন ১০ পৃষ্ঠায়, আবার ১১ পৃষ্ঠায় বলছেন যে পত্রালাপ করতে সক্ষম হননি। এতে আমার মনে হয় অর্থমন্ত্রীর বক্তব্যের মধ্যে সেলফ কন্ট্রাডিকশন আছে। পরিশেষে, মিঃ স্পীকার, স্যার, আমি বলব মাননীয় অর্থমন্ত্রিমহাশয় সমাজতন্ত্রের ছাপ মেরে সংক্ষেপে যে বস্তু পরিবেশন করেছেন তা পুরান জিনিস, তার মধ্যে কোন নতুন জিনিস নেই। প্যাকিং বাক্স শুধু বদলালে ভিতরের বস্তুর গুণগত পার্থক্য হয় না। তাই মাননীয় অর্থ মন্ত্রি-মহাশয় সরকারের জনসাধারণের বাজেট সময়াভাবের অজুহাতে জনসাধারণকে যা পরিবেশন করতে পারেননি তা শুধু আশ্বাস অঙ্গীকারের ভিত্তিতে পরিবেশন করেছেন মাত্র। তাঁদের নূতন কোন বস্তু নেই, পূর্বতন সরকারের অসমাপ্ত কাজকে সমাপ্ত করবার চেষ্টা করে যাবেন এই আশ্বাস মাত্র তিনি দিয়ে গিয়েছেন।

**Shri Siddheswar Mandal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করতে উঠে আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে দু'চারটি কথা রাখতে চাই। গতকাল এবং আরো দু'দিন আমি খুব ধৈর্য্য সহকারে এখানে উপস্থিত মাননীয় সদস্যদের বক্তব্য শুনেছি এবং বক্তব্য শুনে আমার যা ধারণা হয়েছে তা আমি সংক্ষেপে আপনার কাছে রাখছি।

সাজান বাগান শুকিয়ে গেল,
শ্রীমতি আভার উক্তি
শুনিলোনা কেউ, বুঝিলোনা কেউ
মানিলোনা কেউ যুক্তি।
কত রিলিফ মাইলো দিয়ে
বাঁচিয়েছে এই দেশ,
তবু জনগণ কি নিমখারাম
ভুলিয়াছে কংগ্রেস।

কাল আমি ভূতপূর্ব রিলিফ এবং ত্রাণমন্ত্রী শ্রীমতি আভা মাইতি যে বলেছিলেন ভাদ্র-আশ্বিন মাসে রিলিফ দিয়েছিলেন সেটা আমি ভাল করে শুনেছি কিন্তু তাঁর এই উক্তি যে কত ভুল তা আমি আপনার মাধ্যমে দু'চারটি উদাহরণ দিয়ে মাননীয় সদস্যদের কাছে রাখছি। উনি এই ইলেকশনের দু'তিন মাস আগে অর্থাৎ নভেম্বর, ডিসেম্বর, জানুয়ারি মাসে টেস্ট রিলিফ এবং জি আর-এর ব্যবস্থা করেছিলেন এবং উনি যেসব অঞ্চলে ব্যবস্থা করেছিলেন তা হচ্ছে কোচবিহার, জলপাইগুড়ি, বীরভূম, মুর্শিদাবাদ, মেদিনীপুর প্রভৃতি জায়গায়।

[2-20—2-30 p.m.]

মূলতঃ সমস্ত জেলার যে জি আর, টি আর এইগুলি যে চালু ছিল ঠিক ইলেকশান-এর এক সপ্তাহে আগে পর্যন্ত। অতএব গতকাল তিনি যে খুব দম্ভ করে এবং গলাবাজী করে বলে গিয়েছেন যে আমি এই দেশে দরিদ্র জনসাধারণ যারা খেতে পায় না যারা খরা এলাকার লোক তাদের সাহায্যের জন্য আমি টাকা দিয়েছি। কিন্তু আমি বলতে চাই স্যার, দরিদ্র জনসাধারণের জন্য তাঁর হৃদয় মোটেই কেঁপে উঠেনি। আসল কথা যেটা আমি আপনাকে জানাতে চাই তা হচ্ছে যে আমাদের দেশের লোকের দুঃখ দারিদ্র্যের সুযোগ নিয়ে তাদের কাছ থেকে

ভোট আদায় করবার জন্যই তিনি এই জি আর এবং টি আর-এর ব্যবস্থা করেছিলেন। কি করে মন্ত্রীত্বের গদীতে বহাল থাকা যায় তার জন্যই এই রিলিফের ব্যবস্থা করেছিলেন। তাই উনি যে কাল দম্ভ করে বলেছিলেন তার হৃদয় কেঁপে উঠেছিল দেশের জনসাধারণের জন্য তা সম্পূর্ণ মিথ্যা কথা এবং ভণ্ডামী। দ্বিতীয় কথা যেটা আমি বলতে চাই স্যার, এদের দুর্নীতির কথা যা বলতে গেলে একটা রামায়ণ মহাভারত হয়ে যাবে তা বলাও আমার পক্ষে সম্ভব নয়। আমার মাত্র ১০ মিনিট সময় তার মধ্যে আমি দুই-একটি দুর্নীতি কথা আমি সংক্ষেপে আপনার মাধ্যমে বলতে চাই। স্যার, উনারা বলেছিলেন ইলেকশানের আগে যে দেখুন আমরা আপনাদের কত কাজ করে দিয়েছি - রাস্তাঘাট, হাসপাতাল, স্কুল করে দিয়েছি। আমি সোজা কথা বলতে চাই স্যার, আমি গ্রাম বাংলার লোক, আমার আগে পেশা ছিল শিক্ষকতা, আমি গত বারেও এখানে এসেছিলাম - অন্তত আমি স্যার এইটুকু আপনাকে বলতে পারি যে আমি সব সময় এই হাউসে উপস্থিত থাকি এবং সকলের স্পীচ খুব মনযোগ দিয়ে শুনি তাই আমি বলতে পারি যে এরা ইলেকশানের আগে এরা জনসাধারণকে ধাপ্পা দিয়েছিলেন। আমি স্যার, একটা সোজা কথা বলতে পারি যে এরা এখনও সেই আইন তৈরী করতে পারেন নি যে সরাসরি ট্রেজারি থেকে টাকা চুরি করতে পারেন সেইজন্য রাস্তাঘাট, স্কুল, হাসপাতাল এদের তৈরী করতে হয় এবং এর মধ্যে দিয়ে এরা স্যার, কনট্রাকটারদের মাধ্যমে পারসেন্টেজের ব্যবস্থা করেন। এইসব কাজের মধ্যে দিয়ে তারা নিজের স্বার্থের জন্য ইলেকশানের ফান্ডে মোটা টাকা তুলে নেন। আমি বলি যারা সরকারে থাকে তাদের তো রাস্তাঘাট, হাসপাতাল, স্কুল করতেই হবে কারণ টাকা তো পাবলিকের, টাকা তো তাদের নিজের নয়। স্যার, একজন পরম বৈষ্ণব আমাকে বলেছিলেন একটা কথা সেটা আপনার মাধ্যমে আমি বলতে চাই। তিনি বলেছিলেন, "আমার হরিনামে রুচি পরিণামে লুচি আমি ভোজনের লাগি করি ভোজন।" তাই আমি বলতে চাই স্যার, এদের যে হরিনামে রুচি অর্থাৎ এদের দেশসেবা করার যে ইচ্ছা সেটা হচ্ছে এদের পকেটবাজি এবং নিজেদের ভুঁড়ি মোটা করা ছাড়া আর কোন উদ্দেশ্য নাই। তাই আমি বলছি এই ভণ্ডদের উপযুক্ত জবাব বাংলা দেশের জাগ্রত জনমত দিয়েছে। এবং সেজন্য আজকে তারা উলটো দিকে বসেছে। আমি ছিলাম গতবারে ঐদিকে এবারে এদিকে বসেছি। আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব যে এইসব দুর্নীতি-পরায়ণ চোরাকারবারীদের শয়তানদের যারা এই দেশের প্রত্যেকটি কৃষকদের ঘাম ফেলা টাকা অন্যায়ভাবে অপব্যয় করেছেন তাদের বিষয় পুঙ্খানুপুঙ্খরূপে তদন্ত করুন এবং যদি তারা দোষী প্রমাণিত হন তাহলে তাদের শাস্তির ব্যবস্থা করুন। অনেকে এখানে বলেছেন যে আপনারা কি করবেন আমি তাদের একটি কথাই শুধু বলতে পারি যে আমরা চুরি করব না ডাকাতি করব না এইটুকু বলতে পারি। আর দেশের লোক যাতে খেতে পায় তার ব্যবস্থা করব।

আমি আর একটা কথা বলতে চাই। ওঁরা বার বার প্রশ্ন তুলেছেন আপনারা কি করবেন। আমি সংক্ষেপে বলতে পারি আমরা অন্ততপক্ষে চুরি করব না, ডাকাতি করব না, দেশের লোক যাতে খেতে পরতে পায়, শিক্ষার সুব্যবস্থা পায় তার জন্য এই সরকার আপ্রাণ চেষ্টা করবেন। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Kalipada Bhowmick:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবং মাননীয় সদস্যবৃন্দ, আমাকে এখানে কিছু বলার জন্য অধ্যক্ষ মহোদয় যে আহ্বান জানিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি এই বিধানসভায় নবাগত—আজ দেখছি নবাগতের দল বক্তৃতা করতে আমন্ত্রিত। অনেক আলোচনা এখানে শুনেছি, শুধু দেখছি পরস্পর কাদা ছোঁড়াছুঁড়ি ছাড়া তাৎপর্যপূর্ণ বক্তৃতা শুনতে পাই না। একথা সত্য বহু সমস্যা-জর্জর আমাদের পশ্চিমবঙ্গ এবং সমস্ত সমস্যা সমাধানের জন্য পশ্চিমবঙ্গের জনগণ ভোটের মাধ্যমে আমাদের এখানে পাঠিয়েছেন এবং আমাদের উপর জনপ্রতিনিধি হিসাবে গুরু দায়িত্ব অর্পিত হয়েছে। এই সমস্ত সমস্যা সমাধান যদি আমাদের করতে হয় তাহলে এখানে শান্ত পরিবেশ সৃষ্টি করে সহজভাবে যদি কাজ করতে পারি তাহলে সমস্যা সমাধানে সফল হব। তাই সবাইকে অনুরোধ করব দেশের পরিস্থিতি বিবেচনা করে সকলে যেন সহযোগিতার মনোভাব নিয়ে এগিয়ে আসেন। বনগ্রাম সীমানার একজন প্রতিনিধি হিসাবে আমি এই কথা বলতে চাই যে সীমান্তের সমস্যা অনেক—তার মধ্যে কয়েকটি কথা এখানে বলছি। ঐ সীমান্তে একটা

ডাক্তারখানা আছে—সেখানে ওষুধপত্র ডাক্তারের অভাব অনেক দিন ধরে শুনে আসছি—এদিকে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তাছাড়া, আজকের কাগজে হয়ত অনেকে লক্ষ্য করেছেন যে বনগ্রাম থানার ধর্মপুরিয়া গ্রামে একটি পরিবারের সমস্ত লোক অভাবের তাড়নায় জীবন বিসর্জন দিয়েছে। সেখানে রিলিফ কর্তৃপক্ষ কতদূর কি খেয়াল রাখেন সেই পরিবারের সকলে মরবার আগে তাদের অভাব-অভিযোগের সম্বন্ধে কেউ কোন অনুসন্ধান করেছেন কি না ত্রাণমন্ত্রী যেন এবিষয়ে তদন্ত করেন। সর্বশেষে স্পীকারের নিরপেক্ষভাবে সভা পরিচালনা করবার ক্ষমতা দেখে আমি অত্যন্ত আনন্দ প্রকাশ করছি এবং তাঁকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 p.m.]

**Shri Abdul Haque:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও এই বিধানসভাকক্ষের নবাগত সদস্য। আমি এখানে কয়েকদিন ধরে যা দেখছি যা শুনছি তাতে আমিও অনেকখানি হতাশা অনুভব করছি। এখানে বাজেট সমালোচনা বিরোধীরা করবেন এটা স্বাভাবিক। কিন্তু বাজেটের ব বাদ দিয়ে বাজেট সমালোচনা অনেক ক্ষেত্রে শুনলাম। সেই জন্য আমি অনেকখানি হতাশা অনুভব করছি। কেন না বিধানসভায় আমরা এসেছি। আমরা যাতে বিধানসভার একটা সুষ্ঠু শান্ত পরিবেশ গড়ে যাতে ভবিষ্যৎ সম্বন্ধে জাতির উন্নতিকল্পে সংগঠনমূলক আলোচনা হয় সে বিষয়ে আমাদের প্রত্যেকটি সদস্যের সজাগ থাকা উচিত। কিন্তু তা না হয়ে অনেক সময় যেগুলি আলোচনা করার কোন প্রয়োজন ছিল না সেগুলি এখানে আলোচনা হতে দেখছি। সেজন্য বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুরের একটা কথা আমার মনে পড়ে যায়

"তৃষ্ণার্ত হইয়া চাহিলাম এক ঘটি জল,
তারা আনি দিল আধ খানি বেল"।

আমরা এখানে বাজেটে যে বিষয়ে যেটুকু আলোচনা করা দরকার তার বহির্ভূত আলোচনা করছি। সেইজন্য প্রত্যেক সদস্যের কাছে আমার অনুরোধ যে যথাযথভাবে যে আমরা প্রত্যেক জিনিস আলোচনা করি। আমি সাপ্লিমেন্টারী বাজেটের অ্যাপ্রোপ্রিয়েশনকে আমি সমর্থন ক'রছি এবং সেই বাজেটের একটা অন্যতম শ্রেষ্ঠ অঙ্গ শিক্ষা সম্বন্ধে আপনার সামনে স্পীকার মহাশয় তুলে ধরতে চাচ্ছি। সত্য একথা অনস্বীকার্য যে শিক্ষা জাতির মেরুদণ্ড। শিক্ষার অভাবে কোন জাতির কোন দিক থেকে উন্নতি হতে পারে না। জাতিকে যদি জ্ঞানের দিক থেকে, বিজ্ঞানের দিক থেকে, রাজনীতির দিক থেকে, সমাজনীতির দিক থেকে, অর্থনীতির দিক থেকে সমস্ত দিক থেকে উচ্চ শিখরে উন্নীত হতে হয় তাহলে পরে শিক্ষা একান্ত প্রয়োজন। এবং সেই শিক্ষা হওয়া চাই আদর্শ শিক্ষা—কিন্তু শিক্ষা ব্যবস্থার রন্ধ্রে রন্ধ্রে বিদায়ী কংগ্রেস সরকারের যে দুর্নীতি দেখেছি তার জ্বলন্ত এবং প্রত্যক্ষ দৃষ্টান্ত আমি নিজে। কংগ্রেস সরকার কতখানি অত্যাচার উৎপীড়ন করেন এবং কংগ্রেস এম এল এ-রা কিভাবে তাকে প্রশ্রয় দিয়েছেন তার জ্বলন্ত প্রমাণ আমি নিজের চোখে দেখেছি এবং বাস্তব জীবনে আমি সেটা উপলব্ধি করেছি। আমি একটা স্কুলের হেডমাস্টার ছিলাম—এর পূর্বে আমি ইলেকশনে দাঁড়িয়েছিলাম ভূতপূর্ব ডেপুটি মিনিস্টার মুক্তিপদ চ্যাটার্জির বিরুদ্ধে- সেই অপরাধে আমাকে হেডমাস্টার থেকে ডিগ্রেড করা হয়, তার পরে অ্যাসিস্ট্যান্ট হেডমাস্টারের পদ থেকে আমাকে অপসারিত করা হয়। কিন্তু আমার বিরুদ্ধে কোন চার্জ একটিও আনতে পারেন নি। উইদাউট সোইং এনি চার্জ আমাকে যে ডিসচার্জ টারমিনেট করে দেওয়া হয়েছে এটা কোন শক্তির বলে? এই রকম ভাবে কংগ্রেসী সদস্যরা নিম্নতম কর্মচারী থেকে আরম্ভ করে ঊর্ধতন কর্মচারী পর্যন্ত সকলেই ক্ষমতার অপব্যবহার করে অন্যায় অত্যাচার করেছেন এ আমি নিজে দেখেছি। কংগ্রেসী এম এল এ লুৎফুল হক এবং মুক্তিপদ চ্যাটার্জি তাঁরাও করেছেন। বৈদ্যনাথ দাসের উপর এইরকমভাবে অত্যাচার হয়েছে। এই রকম অত্যাচার যে শুধু আমাদের উপর হয়েছে তা নয় অন্যের উপরেও হয়েছে। আজ আপনার সামনে একটা জিনিস তুলে ধরতে চাই যে অতুল্য ঘোষকে যেমন বলা হয় ভারতেশ্বর, তেমন মুর্শিদাবাদে

আর একজন আছে যাঁকে বলা হয় মুর্শিদাবাদেশ্বর। তাঁর নাম হচ্ছে শ্রীদুর্গাপদ সিংহ—তিনি মুর্শিদাবাদ স্কুল বোর্ডের চেয়ারম্যান এবং আমি জানি যে আমাদের মুর্শিদাবাদ জেলার শতকরা ৬০টি স্কুলের অবস্থা অতি জীর্ণ......

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁর আসন গ্রহণ করেন)

**Shri Baneswar Maity:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একজন নবাগত সদস্য—আমাকে আজকে এখানে বলার সুযোগ দেওয়ায় আমি আপনাকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। গত ১৯ বছর কংগ্রেসের দুঃশাসন বাংলাদেশের সমাজ জীবনে এনেছে একটা বিপর্যয়, বিশেষ করে বাংলাদেশের শিক্ষা জগতে সৃষ্টি করেছে একটা চরম অব্যবস্থা ও নৈরাশ্য। বাংলাদেশের শিক্ষক সমাজ বিদায়ী কংগ্রেস সরকারের কাছে পেয়েছে শুধু অবজ্ঞা, অবমাননা, লাঞ্ছনা এবং বঞ্চনা। শিক্ষক সমাজ হয়েছে অনাদৃত, অবহেলিত ও উপেক্ষিত। মানুষের মর্যাদা দেওয়া হয় নি তাঁদের। মানুষের মত বাঁচবার দাবী নিয়ে তাঁরা এগিয়ে গিয়েছিলেন কিন্তু প্রতিদানে পেয়েছেন শুধু কারাবরণ এবং লাঠিচার্জ। কিন্তু আমরা যুক্তফ্রন্ট সরকার, আমরা আজ ঘোষণা করছি যে আমাদের শিক্ষক-সমাজের প্রতি আমরা সুবিচার করবো, আমরা অতন্দ্র প্রহরীর মত শিক্ষকসমাজের স্বার্থ এবং কল্যাণের দিকে লক্ষ্য রাখবো, শিক্ষকসমাজের প্রতি ন্যায় বিচার করা হবে, শিক্ষকসমাজের আর্থিক উন্নতি, সামাজিক মর্যাদা এবং চাকুরীর নিরাপত্তার দিকে আমরা সতর্ক দৃষ্টি রাখবো। আর একটা কথা বলবো, স্পীকার মহোদয়, আমরা লক্ষ্য করে দেখেছি এর আগে কয়েকজন বক্তা বিরোধী পক্ষ থেকে দু' দিন ধরে বলেছেন যে ছাত্রসমাজ আজকে উচ্ছৃঙ্খল হয়েছে। এবং তার কারণ দেখিয়েছেন যে বিরোধী দলের ইন্ধনের ফলে। আমি বলবো তা নয়, কংগ্রেসী সরকারের অর্থ-নৈতিক অব্যবস্থা এবং কংগ্রেসী সরকারের স্বৈরাচারিতার জন্য দেশের ছাত্রসমাজ আজ পথভ্রষ্ট, আদর্শচ্যুত এবং দিশাহারা হয়েছে। কংগ্রেসী শাসন ছাত্রদের সামনে কোন একটা নৈতিক মূল্যবোধ সেন্স অফ ভ্যালু এবং কোন আদর্শ তুলে ধরতে পারে নি। তাই তারা আজ আদর্শভ্রষ্ট ও পথ-ভ্রষ্ট হয়েছে। আমরা ছাত্রসমাজের সামনে তুলে ধরবো একটা নৈতিক মূল্যবোধ এবং নৈতিক আদর্শ। তা ছাড়া যারা দরিদ্র এবং মেধাবী ছাত্র তাদের উচ্চ শিক্ষা লাভের সুযোগ যদি করে দেওয়া যায় তাহলে আমাদের বিশ্বাস তারা আর উচ্ছৃঙ্খল ও বিপথগামী হবে না। শুধু ছাত্রসমাজই নয়, তরুণ সমাজও আজ পথভ্রষ্ট হয়েছেন। তার কারণ কংগ্রেসী সরকার তাঁদের চাকুরীর ব্যবস্থা করতে পারেন নি, তাঁদের গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করতে পারেন নি। যুক্তফ্রন্ট সরকার আজ ঘোষণা করছেন যে তাঁদের জন্য চাকুরীর ব্যবস্থা করে দেওয়া হবে। এই প্রসঙ্গে আমি বলবো বাংলাদেশের নিম্নমধ্যবিত্ত সমাজের কথা। এটা সকলেই জানেন যে বাংলা দেশের নিম্নমধ্যবিত্ত সমাজ স্বাধীনতা সংগ্রামে যে স্বার্থত্যাগ করেছে তার তুলনা নাই।

[2-40 – 2-50 p.m.]

তাছাড়া এই নিম্নমধ্যবিত্ত সমাজের দানেই স্কুল, কলেজ ও হাসপাতালের মত জনহিতকর প্রতিষ্ঠানগুলি প্রতিষ্ঠিত হয়েছে। এই নিম্নমধ্যবিত্ত সমাজই বাংলাদেশের সংস্কৃতি, কৃষ্টি এবং ঐতিহ্যের ধারক এবং বাহক। কিন্তু বিদায়ী কংগ্রেস সরকারের কুশাসনের ফলে আজকে বাংলা দেশে নিম্নমধ্যবিত্ত সমাজের অস্তিত্ব বিলুপ্তি এবং অবক্ষয়ের পথে। কিন্তু, মাননীয় স্পীকার মহাশয়, কমপেনসেশনের টাকা আমাদের বিগত সরকার বড় বড় জমিদার, রাজা, মহারাজা যাঁরা কংগ্রেসকে সমর্থন করেছিলেন শুধু তাঁদেরই দিয়েছেন। কিন্তু ছোট ছোট জমিদার বা দুস্থ ও নিম্নমধ্যবিত্তদের এখনও পর্যন্ত কমপেনসেশনের টাকা দেওয়া হয় নি। আমরা যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে ঘোষণা করেছি, এই প্রাক্তন রাজা মহারাজাদের পরিবর্তে ছোট ছোট জমিদার এবং দুঃস্থ মধ্যবিত্তদের জমিদারী উচ্ছেদের কমপেনসেশনের টাকা আগে দেবো। আরার পূর্বে বিরোধী দলের একজন মাননীয় সদস্য বললেন যে তাঁরা গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা করছেন আমরা জানি এই ১৯ বছরে বাংলা দেশে তাঁরা গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা করতে পারেন নি তার পরিবর্তে তাঁরা একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থা সৃষ্টি করেছেন। স্যার, আমি একথা বললাম তার কারণ, আজকে আমরা দেখছি একদিকে অভাব, অনটন, দারিদ্র্য আর একদিকে দেখছি বিলাস, বৈভব এবং ঐশ্বর্যের প্রাচুর্য। একদিকে দেখছি মুষ্টিমেয় পুঁজিবাদী দুগ্ধফেনানিভ

শয্যার উপর শয়ন করে সুখে নিদ্রা যাচ্ছে, আর একদিকে দেখছি লক্ষ লক্ষ মেহনতি মানুষ জঠরের ক্ষুধার জ্বালায় ছটফট করে মরছে। যেখানে এই অবস্থা ও দুই শ্রেণীর মধ্যে বিরাট ব্যবধান সেখানে গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা হয়েছে একথা বলা চলে না। তাকে বলতে হবে পুঁজি-বাদী সমাজ ব্যবস্থা। আজকে মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একথা বলতে চাই যে আমাদের যুক্তফ্রন্ট সরকার এমন এক সমাজ ব্যবস্থার সৃষ্টি করবেন যেখানে কোন অন্যায় বা শোষণ থাকবে না, যেখানে কোন অবিচার থাকবে না, যেখানে সবাই আত্ম উন্নতির এবং আত্ম বিকাশের সমান সুযোগ পাবে। আমাদের যুক্তফ্রন্ট সরকার সত্যিকারের গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা করবেন। স্যার, আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি তার পাশেই ভগবানপুর কেন্দ্র, যেখান থেকে প্রাক্তন ত্রাণমন্ত্রী শ্রীমতী আভা মাইতি নির্বাচিত হয়েছেন, তিনি গতকাল আপনাদের সামনে অনেক অসত্য ভাষণ দিয়ে গেছেন। আমি প্রাক্তন মন্ত্রিমহাশয়ের সঙ্গে একমত যে সারা বাংলা দেশে গত বৎসর খরা হয়েছিল। কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় আভা মাইতির কাছে জানতে চাই, ভগবানপুর থানায় কি বেশী খরা হয়েছিল? আর সেজন্য কি সেখানে ত্রাণবিভাগ থেকে বেশী অর্থ খরচ করা হয়েছে? যদিও ধরা যায় যে ভগবান-পুরে বেশী খরা হয়েছিল তবুও এটা দেখা গেছে যে ভগবানপুরের থানার সমস্ত অঞ্চলে সমান রিলিফ দেওয়া হয় নি। ভগবানপুরে যে ১১টি অঞ্চল শ্রীমতী মাইতির কেন্দ্রে পড়েছে সেখানেই বেশী রিলিফ দেওয়া হয়েছে। কিন্তু তার পাশে আমার কেন্দ্রের ৬টি অঞ্চলে তার তুলনায় অনেক কম রিলিফ দেওয়া হয়েছে। আজকে সরকার পক্ষ থেকে যদি ভূতপূর্ব ত্রাণমন্ত্রী শ্রীমতী আভা মাইতির বিরুদ্ধে এই অভিযোগ আনা হয় যে তিনি ভোটে দাঁড়াবার জন্য অপর কেন্দ্রকে বঞ্চিত করে নিজের কেন্দ্রে বেশী অর্থ খরচ করেছেন তাহলে আমার মনে হয় সেটা খুবই যুক্তিযুক্ত হবে। এর সঙ্গে আর একটা ঘটনার কথা বলতে চাই, সেটা হচ্ছে, তিনি শুধু তাঁর নিজের ত্রাণ খাত থেকেই ভোটে দাঁড়াবার জন্য অর্থের অপচয় করেছেন তা নয়, তাঁর ক্ষমতার অপব্যবহার করে, শিক্ষা বিভাগকেও প্রভাবিত করে তিনি তাঁর নিজের কেন্দ্রে একটা কলেজ স্থাপন করেছেন। আর সেই কলেজটি প্রথম থেকেই হয়েছে স্পনসর্ড কলেজ, যা কোনদিন হয় না। এই কলেজের নাম বাজকুল কলেজ। অথচ তার পাশে নন্দীগ্রাম কলেজ, কন্টাই কলেজ, তমলুক কলেজ, যারা স্পনসর্ড হবার দাবীদার থাকলেও তাদের অগ্রাধিকার না দিয়ে তিনি ভোট কেনবার জন্য এবং নিজে দাঁড়াবার জন্য শিক্ষা বিভাগের টাকা এইভাবে অপব্যবহার করেছেন এবং ক্ষমতার অপব্যবহার করেছেন। আমার পূর্ববর্তী একজন বক্তা সর্ব প্রথমে তাঁর বক্তব্যে বলেছিলেন যে আভা মাইতি বা অন্য যাঁদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আনা হয়েছে তার প্রমাণ নেই। স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে উপস্থাপিত করছি যে শিক্ষা বিভাগের সমস্ত আইনকানুনকে লঙ্ঘন করে তিনি ভোটে দাঁড়াবেন বলে নিজের কেন্দ্রে বাজকুলে একটি স্পনসর্ড কলেজ স্থাপন করেছেন এবং দরকার হলে আপনি এটা খোঁজ নিয়ে জানতে পারেন। তা ছাড়াও গতকাল আমাদের পক্ষের একজন বক্তা, মনি সান্যাল মহাশয় বলেছিলেন মাননীয়া আভা মাইতি তাঁর কেন্দ্রে অনেক টাকা পাঠিয়েছেন মনি অর্ডার যোগে। আজকের কংগ্রেসের একজন বক্তা বললেন তার বিশেষ কোন প্রমাণ নেই। আমার কাছে প্রমাণ আছে, স্যার, যদি দেখতে চান আমার কাছে ৫০।৬০টি মনি অর্ডার-এর রসিদ এখন পর্যন্ত রয়েছে। আমি যতটা জানি আমার কেন্দ্রে রিলিফ বিভাগ থেকে মনি অর্ডার যোগে কোন টাকা পাঠান হয় নি। জানি না আপনার কেন্দ্রে গেছে কি না কিন্তু আভা মাইতির কেন্দ্রে রিলিফ-এর টাকা মনি অর্ডার যোগে পাঠান হয়েছে, এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Shri Krishnadas Roy:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই গৃহে আমিও একজন নবাগত সদস্য। ৩।৪ দিন এখানকার সব কথাবার্তা শুনে আমার মনে হয়েছে, এই যেভাবে আলোচনা চলছে তাতে সংসদীয় গণতন্ত্রের রীতি এবং নীতি ঠিকমত বজায় থাকছে না এবং যে সব কথা আলোচনা করার জন্য বাংলা দেশের লোকেরা তাঁদের সেরা সেরা কর্মীদের এখানে পাঠিয়েছেন ঠিক সেই ধরনের কথা আমি এখানে শুনতে পাচ্ছি না। মাননীয় স্পীকার মহোদয়, আমার ধারণা ছিল যে এখানে যাঁরা পুরোনো পার্লামেন্টারিয়ান আছেন, তাঁদের কাছ থেকে অনেক ভাল কথা শুনবো, অনেক জ্ঞান আমাদের হবে। কিন্তু আমরা যাঁরা নতুন এসেছি তাঁরাও যেমন করছি আর যাঁরা পুরাতন তাঁরাও ঐ একই রকম কর্দম নিক্ষেপ করছেন। এটা স্যার আমাদের কারো পক্ষে শুভ নয়। তাঁদের কাছ থেকে

আমরা ভাল কিছু আশা করি, অনেক ভাল ভাল কথা জানার ইচ্ছা করি, সেগুলি যাতে পরে পরে ধীরে ধীরে হয় সেজন্য আপনার মাধ্যমে তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। নানা ধরনের তর্ক-বিতর্কের মধ্যে কেবল দেখেছি যে গত নির্বাচনের বিষয় নিয়ে এখানে সব রকম আলোচনা চলছে কিন্তু আরো যে কিছু কিছু থেকে যাচ্ছে সেসব কথা এখানে একটুও আলোচনার মাধ্যমে প্রকাশ পাচ্ছে না। সেসব কথার মধ্যে দু'-একটি কথা আপনার মাধ্যমে বলতে চাই যে এখন বর্তমান বাংলা দেশের বিভিন্ন জায়গায় বিশেষ করে মেদিনীপুর জেলা এবং বিভিন্ন জেলায় খরা হয়েছে সেসব সম্পর্কে সরকারের বিশেষ দৃষ্টি দেওয়া দরকার। রিলিফ-এ অন্য বছর থেকে যদি গতবার কিছু খারাপ কাজ হয়ে থাকে সেগুলি তো বিচার হবে, কিন্তু তাই বলে যদি এদিকটা লক্ষ না করা যায় এবং এমন অনেক জায়গা আছে যেমন ধরুন নারায়ণগড়, দাঁতন এসব কেন্দ্রে যে সব এলাকার অনেক জায়গায় একেবারে চাষ হয় নি সেই সব জায়গায় যাতে সেখানে চাষীরা খাজনা ছাড় পায় তার জন্য রিলিফ ব্যবস্থা হয়ে গেছে, মজুরী আসার ব্যবস্থা করা উচিত। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহোদয়ের কাছে সেগুলি পেশ করছি। ঐ ধারণা সবাই মনে করেছেন যে আমরা যাঁরা আজকে কংগ্রেসের প্রতিনিধিত্ব করতে এসেছি তাঁরা সবাই চোর, বদমায়েস, লুটেরা, ডাকাত যত রকম বদগুণ সবই আমাদের আছে, এটাই ও'দের ধারণা হয়েছে, স্পীকার মহাশয়, এই যে ধারণা, এই ধারণাটা ও'দের ভুল ধারণা। কারণ যদি খ'ুজে দেখেন সেখানে এই সব জিনিস পাবেন। এই জিনিস সমগ্র সমাজে চলছে, তা থেকে কেউই বাইরে যেতে পারে না এবং আমরা যদি এইরকমভাবে পরস্পরের মধ্যে গাল দিয়ে ভাবি এর সমাধান করব তাহলে স্পীকার মহাশয়, আমি মনে করি এই সমস্যার সমাধান হবে না। আমরা সবাই যদি এটা মনে করি--হ্যাঁ জিনিস যেটা খারাপ সেটা বাতিল করব, যা খারাপ তার বিরুদ্ধাচারণ করব, নীতিগতভাবে সে সব সমস্যার সমাধান করব তাহলে নিশ্চয়ই এ সব জিনিসের একটা সুরাহা হবে বলে আমার ধারণা আছে।

[2-50—3 p.m.]

বিরোধী পক্ষের সদস্যদের কথা শুনে আমার এই ধারণা হয়েছে যে পারস্পরিক আক্রমণ করতে পারলেই আমাদের কথা বলা শেষ হল, আমাদের দায়িত্ব পালন করা হল। এটা কিন্তু ঠিক নয়। নিশ্চয়ই আমাদের মধ্যে তর্ক-বিতর্ক করব, পরস্পরের ভুল ধরব, একথা ঠিক, কিন্তু সেই ভুলের মাধ্যমে যে সমস্ত কাজ করার আছে, সে বিষয়ে মনোযোগ দেব যাতে পারস্পরিক সহযোগিতা নিয়ে কাজ করতে পারি। আমি আপনার মাধ্যমে ঐ ধারের বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই ঝগড়া ও রাগারাগির মাধ্যমে নিশ্চয়ই দেশের কল্যাণ হয় না। আমাদের প্রত্যেকের ভুল হবে তা জানি কিন্তু তা সংশোধন করতে প্রবৃত্ত হব। দেশের কল্যাণ যদি আমরা চাই, তাহলে আলাপ-আলোচনার মাধ্যমে আমাদের কাজ করে যেতে হবে। এটাই আমার ধারণা এবং একথা আমি আপনার মাধ্যমে নিবেদন করতে চাই।

আমি আর একটা কথা নিবেদন করতে চাই। আমি যে এলাকা থেকে এসেছি সেই অঞ্চলের যে সব জায়গায় এ বছর ভাল চাষ হয় নি, কি একেবারেই চাষ হয় নি, সেই সব জায়গায় যাতে উন্নত ধরনের বীজ, চাযের জল এবং অন্যান্য সমস্যার সমাধান হয় সে বিষয়ে যেন আশু দৃষ্টি দেওয়া হয়, তাহলে অনেক ভাল কাজ করা হবে এবং সেখানকার লোকেদের অনেক উপকার হবে। আমি একথাই বলতে চাই যে যাতে তাড়াতাড়ি কিছু করা যায় সেজন্য সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। আজকে যে বিল এখানে উপস্থিত করা হয়েছে, সে সম্বন্ধে বিশেষ কিছু বক্তব্য নাই, কেন না অ্যাপ্রোপ্রিয়েশন বিল অটোমেটিক্যালি পাশ হবে, তা না হলে কোন কাজ করা যাচ্ছে না। অতএব যে সব জিনিস হলে দেশের কল্যাণ হবে সেই সব জিনিসের প্রতি বিরোধী পক্ষের সদস্য বন্ধুদের এবং আমাদের উভয়ের মধ্যে সহযোগিতা করে সংসদীয় গণতন্ত্র যাতে বজায় থাকে সে বিষয়ে দৃষ্টি দেবার জন্য আমি আপনার মাধ্যমে সকলের কাছে অনুরোধ রাখছি।

**Shri Kumud Ranjan Mandal:**

মাননীয় স্পীকার মহাশয়, আমিও নবাগত সদস্য এবং তরুণও বটে। আমাদের অর্থমন্ত্রিমহাশয় সাপ্লিমেন্টারী বাজেটের উপর যে অ্যাপ্রোপ্রিয়েশান বিল সাবমিট করেছেন আমি সেটা পড়েছি এবং যতদূর মনে হচ্ছে এ ছাড়া বোধ হয় বেশী কিছু করার ছিল না। অতএব আমি তাঁকে অনুরোধ করব যাতে করে শিক্ষা এবং চিকিৎসার ব্যাপারে পরে চিন্তা করেন। এই বলে আমি

অ্যাপ্রোপ্রিয়েশান বিলের সমর্থন আপাতত জানাচ্ছি। অত্যন্ত দুঃখের বিষয় যে কি সরকারীপক্ষ এবং কি বেসরকারীপক্ষ, আমাদের বিলের উপর যেরকম আলোচনা সমালোচনা করছেন সেগুলি ইরিলিভ্যান্ট হচ্ছে তো বটেই, কনস্ট্রাকটিভতো নয়ই। বিশেষ করে আমার আরও দুঃখ হচ্ছে এই জন্য যে, আমাদের বাংলাদেশে যেসব নেতাদের ভাল পার্লামেন্টারিয়ান বলে নাম আছে যেমন শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় এবং শ্রীপ্রতাপচন্দ্র চন্দ্র এবং শ্রীমতী আভা মাইতি, তাদের আলোচনায় অত্যন্ত দুঃখিত হয়েছি। আমি আশা করেছিলাম যে আমি নূতন কিছু শিখব, কেন না আমি নূতন। কিন্তু আমি প্রথম দিনেই যা শিখেছি তাতে দেখলাম যে সেই শিক্ষায় আমার কিছু শিখলে খারাপ হবে। সিদ্ধার্থবাবু একজন ব্যারিস্টার মানুষ তিনি কিনা বলে গেলেন লেনিন কি বলেছে, কমিউনিস্ট পার্টি কি বলছে, অতএব ভাল হবে না, খারাপ হবে। এত কি দরকার ছিল? তারপর স্পীকার মহাশয় উঠে দাঁড়িয়ে বললেন তাঁকে বসতে হবে। লাল বাতি জ্বলালে যে বসতে হয় এ শিক্ষাও তাঁদের কাছ থেকে পাই নি। তবে সরকারপক্ষের সদস্যদের অবশ্য বলি, বিরোধীপক্ষের সদস্যরা যতটা গলা চড়া করবেন, তার চেয়ে আমাদের গলা এক ধাপ কম হওয়া উচিত, কারণ তাঁদের গলা আমাদের কাজের মাধ্যমে নামিয়ে দেব ৬ মাসের মধ্যে।

আমাদের পার্টির নেতা রামমনোহর লোহিয়া বলছেন ছয় মাসের মধ্যে আমরা কাজে দেখিয়ে দেবো মুখে নয় এবং তাঁদের গলা আরও কমিয়ে দেব ওই কাজের দ্বারা। একজন কংগ্রেসী সদস্য বলেছেন সাধারণের আয় বাড়ে নি, ওয়েলথ বাড়ে নি। কে বলেছে বাড়ে নি? আমরা আগেও বলেছি, এখনও বলছি বেড়েছে। কিন্তু প্রশ্ন হল কাদের বেড়েছে? সাধারণ মানুষের আয় কমেছে এবং কয়েকজন বিশিষ্ট মানুষের আয় বেড়েছে। আমাদের এস এস পি-র নেতা রামমনোহর লোহিয়া দেখিয়ে দিয়েছেন যে, সাধারণ মানুষের আয় ১৯ পয়সার বেশী নয় এবং নেহরুকে প্রশ্ন করা হয়েছিল যে, এক টাকার বেশী যদি হয় তাহলে তিনি সদস্যপদ ত্যাগ করবেন। তিন নম্বর কথা হচ্ছে, নেত্রী আভা মাইতি যে কথা বলেছেন আমি গলা চড়িয়ে তার উত্তর দিতে চাই না গলা ছোট করেই তার উত্তর দেব। তিনি যদি আমার কনস্টিটুয়েন্সী চন্দ্রকোণায় যান, তাহলে আমি দেখিয়ে দেব নির্বাচনের ঠিক তিনদিন আগে সেখানে টিউবওয়েল বসান হয়েছে এবং টিউবওয়েলের চকচকে মাথাগুলো দেখলেই বেশ বোঝা যায় যে, দিনকয়েক আগে এগুলো বসান হয়েছে। যাহোক, আমি প্রত্যেককেই বলব যে, প্রতিটি বিলের উপর আমাদের আলোচনা যেন কনস্ট্রাকটিভ হয়। একথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশান বিল সমর্থন করে, মাননীয় স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

**Dr. Radha Krishna Sinha:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই এপ্রোপ্রিয়েশান বিলের আলোচনায় দাঁড়িয়ে ২-১টি সাজেসন রাখতে চাই। আমি ডাক্তার, কাজেই পাবলিক হেলথ সম্বন্ধে ২-১টি কথা রাখব। স্যার, আপনি জানেন এবং মাননীয় সদস্য সকলেই জানেন যে, পশ্চিম বাংলায় আমাদের জনস্বাস্থ্য অত্যন্ত নীচের মানে চলেছে। বাংলাদেশের শতকরা ৮০ জন লোক পল্লীগ্রামে বাস করে, কাজেই আমি সেই পল্লীগ্রামের কথা বেশী করে বলব। আমি অনেকদিন ধরে এই সভায় আছি, আমি বহুবার অনুরোধ করেছি যে পল্লীগ্রামের হাসপাতালগুলো একটা উচ্চ স্তরে নিয়ে যাওয়া হোক। আমাদের স্বর্গত মুখ্যমন্ত্রী ডাঃ রায়ের পরিকল্পনামত যেসমস্ত থানা হেলথ সেণ্টার, সাবসিডিয়ারী হেলথ সেন্টার তৈরী হয়েছে সেখানে দেখছি ডাক্তারদের এ্যালাউন্স, ডিয়ারনেস আলাউন্স নিয়ে শুধু বাজেটের এস্টিমেট বাড়ছে। আমি ফ্যাক্টফুল জিনিস আপনার কাছে রাখছি। কোন লোকের যদি একটা অ্যাক্সিডেন্ট হয়ে আঙ্গুল কেটে হাসপাতালে যায় তাহলে সেখান থেকে বলা হয় যে দোকান থেকে টিটেনাস ইঞ্জেকশন নিয়ে যাও। লোকের যন্ত্রণা নিবারণের জন্য একটা ট্যাবলেট পর্যন্ত থাকে না। স্যার, জনসাধারণের যেগুলো অত্যন্ত প্রয়োজনীয় জিনিস সেগুলিই আমি পেশ করতে চাই। আই ডু নট হোলড ব্রিফ ফর এনি পার্টি, আই ওনলী হোলড ব্রিফ ফর সাফারিং হিউম্যানিটি।

[3—3-25 p.m].

আমি আপনাকে সেইজন্য বলছি এই যে অ্যাপ্রোপ্রিয়েশান বিল, যদি অ্যাপ্রোপ্রিয়েশান বিলের টাকা মিস-অ্যাপ্রোপ্রিয়েশন হয়, মিস-অ্যাপ্রোপ্রিয়েশন মানে চুরি করা হয়, যেই টাকা এখানে

প্রয়োগ করছেন, সেই টাকা যদি জনগণের কাছে গিয়ে না পেঁছায়, তাহলে এই ঠাণ্ডা ঘরে বসে আলোচনা করে লাভ নাই। আপনি জানেন স্যার, পলিটিক্যাল ফরচুন ইজ নট এ স্টেডি ফ্যাক্টর। আমি বলছি প্রত্যেকটা অর্থ যেন জনগণের কাছে গিয়ে পেঁছায়। কালকে আমাদের মাননীয়া অরা মাইতি উঠে চীৎকার করে বলছিলেন দেশে অত্যন্ত খরা, গত ৭০ বছরেও এমন খরা হয় নাই। আমি এই স্টেটসম্যান পত্রিকা থেকে একটু আপনাকে পড়ে শোনাচ্ছি, একটু শুনুন সামান্য কথা,—

Normal production in this State varies from 4.8 million tons to 5 million tons.

আর এই বছর আমাদের হয়েছে ৪·৭ মিলিয়ন টন। আমি বলছি ৭০ বছরের মধ্যে নাকি এইরকম খরা হয় নাই এবং সেইজন্য ১১ কোটি টাকা রিলিফ দেওয়া হলো। আমি চাই রিলিফ দেওয়া হোক দুর্গতদের। ব্রিটিশ গভর্নমেন্ট যে টেস্ট রিলিফ করে গেছেন, গ্র্যাচুয়িটাস রিলিফ করে গেছেন, আপনারা তার এক কণাও পরিবর্তন করতে পারেন নি। তাদের যে এজেন্সি অঞ্চল পঞ্চায়েত—যা গ্রামবাসীদের পক্ষে অভিশাপ, তাদের মাধ্যমে যে দেশপ্রেমের জন্য তাঁরা টাকা খরচ করেছেন, তা নয়, তাঁরা কোন জায়গায় তা করেন নাই। আমি বলছি সেইসমস্ত জিনিস যদি পরিবর্তন না করেন, এইসমস্ত স্টেট রিলিফের কাজ গভর্নমেন্ট মেসিনারীর থ্রু দিয়ে না করা হয়, তাহলে রিলিফের কাজের সেই টাকা দুর্গত জনগণের কাছে পেঁছাবে না, যাবে না—আমি মেডিক্যাল এবং পাবলিক হেলথের কথা বলছি, সেই টাকা এক্সচেকার-এ থাকবে, তার প্রত্যেকটা টাকা যাতে দরিদ্র জনসাধারণের কাছে গিয়ে পেঁছায়, তার ব্যবস্থা করবার জন্য আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর কাছে রাখছি। অবশ্য স্বাস্থ্যমন্ত্রী এখন নাই, থাকলে তাঁকেও এই কথা বলতাম। আমি বলছি এই রিলিফ মেজারের টাকা দেবার জন্য যেসমস্ত নমিনেটেড বডিস আছে, সেই নমিনেটেড বডিকে এই টাকাটা না দিয়ে গভর্নমেন্ট বডির মাধ্যমে যাতে খরচ হয়, তার জন্য আমি ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্টকে অনুরোধ করছি।

আর একটা কথা বলছি, যেসমস্ত হাসপাতাল আমাদের আছে- শহরে এবং মফঃস্বলে সমস্ত হাসপাতালে ডাক্তারবাবুরা যেন সমাগত দরিদ্র রোগীদের সংগে সদ্ব্যবহার করে, ভদ্র ব্যবহার করেন। আমি বিলাতের কথা জানি বিলাতের হাসপাতালে যদি কোন রোগী আউটডোরে দেখাতে আসেন, তাহলে রোগীদের জিজ্ঞাসা করা হয় মে আই বি পারমিটেড টু একজামিন ইউ, স্যার? আর আমাদের দেশে আউটডোরে রোগী গেলে তাদের সংগে কুকুর বিড়ালের মত ব্যবহার করেন ডাক্তারবাবুরা। এখন আমাদের স্বাধীন দেশ, কোন্‌টা ভাল কোন্‌টা মন্দ সেটা বোঝা উচিত। রোগীদের ভালবাসতে চেষ্টা করুন তাঁরা। সাফারিং হিউম্যানিটি হাসপাতালে তাঁদের কাছে যাচ্ছেন, তাঁদের ম্যানারস এবং বিহেবিয়ার যথাসম্ভব ভদ্র এবং বিনীত হবে। এটা যেন মন্ত্রিমহাশয় ব্যবস্থা করেন। তাঁর কাছে নিবেদন রোগীরা যেন বুঝতে পারে আমরা স্বাধীন দেশের লোক, আমরা স্বাধীন দেশের হাসপাতালে এসেছি, আমাদের অর্থ জনসাধারণের অর্থ। সেই জনসাধারণের অর্থ তাদের কাজে লাগাচ্ছেন। এই কাজের জন্য ডাক্তারবাবুরা বেতন ও অ্যালাউএন্স পাচ্ছেন এবং আরো অন্যান্য সুযোগসুবিধা পাচ্ছেন। তাঁদের ম্যানারস এবং তাঁদের ফিলিংস যেন এমন হয় যে, ২০ বছর স্বাধীনতার পরে তাঁরা বুঝতে পারেন আমরা ভদ্র ও স্বাধীন হয়েছি। এই মনোবৃত্তি সৃষ্টি হবে বলে আশা করি।

[At this stage the House was adjourned for 20 minutes]

[After Adjournment]

[3-25—3-30 p.m.]

**Shri Ram Chatterjee:**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নূতন, মিনিস্ট্রি নূতন, নূতনের জয়যাত্রা সুরু হয়ে গিয়েছে। তাই নূতন হলেও কিছু পুরান কথা দিয়ে নূতন করে সুরু করছি। এই নূতনের জয়যাত্রা কি করে সুরু হল, আপনার মাধ্যমে সেটা বলবো। আমরা দেখছি যারা রাইট নিয়ে রাইটে বসতে চেয়েছিল, জনসাধারণ তাদের উপর বাম হওয়ায়, তাঁরা বামের দিকে চলে গেলো। তাই তাঁরা

আজকে ঐ বাঁয়ে বসে আছেন। কেন এমনটা হল? দেখেছি কি? অনেকে বলছেন কি? যে কালোবাজারীর শ্যাম, তুমি জনতার শত্রু। তোমার ভিটায় চরুক ঘুঘু, তুমি দেখো চোখে সরষের ফুল। এই অবস্থায় তাঁরা এসেছেন। তাঁরা চোখে সরষের ফুল দেখছেন। নানা রকমের পার্টি, নানা রকমের কথা বলছেন। তাঁরা বলছেন এতগুলো পার্টি। তাইত—এতগুলো পার্টি। আজকে যখন দেখি যে দেশে বিপদ আসে, নানা মতের লোক তখন এক হয়। তেমনি আজ দেশে বিপদ এসেছে, তাইত আমরা প্রত্যেকটি পার্টি এক হয়েছি। যারা দেশে বিপদ সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে আমরা এক হয়ে দাঁড়িয়েছি। আপনারা ফুটবল খেলা দেখেছেন কি? কেউ ব্যাকে খেলে, কেউ গোলে খেলে, কেউ রাইট ইন-এ খেলে, কেউ লেফট আউটে খেলে, তাদের আলটিমেট গোল হচ্ছে গোল করা। তেমনি আমরা নানা পার্টি, আমাদের আলটিমেট গোল হচ্ছে কংগ্রেসের দুঃশাসনকে ভেঙ্গে চুরমার করে দেওয়া। এইত একই লক্ষ্য আমাদের। তাই আজকে যাঁরা ভাবছেন ছয়টা মাসও থাকবে না। আহা তারা ভাবছেন! ভাবনা কিসের? ছয়টা মাস নয়, ছয়শো বছরেও যাবে না। কেরালার দিকে চেয়ে দেখুন। সেখানে যে সরকার ছিল, তাকে কংগ্রেস ভাঙ্গলো। আবার সেখানে ও'দের চিহ্ন পর্যন্ত নেই। আজকে সেখানে কংগ্রেসের অস্তিত্ব বিলুপ্ত। কারণটা কি? ছয় মাসের জন্য ভাববার কোন প্রয়োজন নেই। তারইজন্য ত বলছি কালোবাজারের টাকা, খেলো নাকো চাকা। জনতা নয়কো এত বোকা, খেলো নাকো ধোঁকা। এইত অবস্থা। জনতা ধোঁকা খায় নি। তারা ধোঁকা খাবে না। জনতা কোনদিন ধোঁকা খায় নি। কাশীরাম দাসত অনেকদিন আগেই বলে গিয়েছেন যে জনসাধারণ কারও নয়। টিপ্পনী কাটা আগে চলতো। জনতা ও'দের কারও কথায় ভুললো না। সাধারণ লোক, সাধারণ মানুষ কখনও টিপ্পনীতে ভোলে না। এখনত ও'দের একমাত্র সম্বল হচ্ছে টিকটিকি টিপ্পনী কাটা। কিছু আর নেই, এইটাই হল তার একমাত্র সম্বল। সেইজন্য ও'দের ঐ সাপের নিয়ে আমরা আর মাথা ঘামাতে চাই নাই। আমরা দেখছি কি? আজ আমরা এখানে আসার পর আমরা এ কথা ভুলিনি যে, কারা এ'দের উৎখাত করতে চেয়েছিল। জনসাধারণ বারে বারে ও'দের কাছে আবেদন করেছিল, অনেক বিষয় তারা প্রতিকার চেয়েছিল কিন্তু প্রতিবারই তাদের প্রত্যাখ্যাত হয়ে ফিরে আসতে হয়েছে ঐসব পাপীদের কাছ থেকে, ঐসব দুঃশাসনদের কাছ থেকে, যাঁরা আজ বসতে বাধ্য হয়েছেন বাঁ ধারে। (হাস্য।) এই যে অ্যাসেম্বলী হাউস, এখানে মন্ত্রীর কাছে জনসাধারণ এসেছিল তাদের দাবী দাওয়া জানাতে। কিন্তু তাঁরা কেউ দেখা করেন নি। তারা অ্যাসেম্বলী হাউসের দরজা পর্যন্ত এসে ফিরে গিয়েছিল, কারও দেখা পান নি। তারা শুধু হাতে ফিরে গিয়েছিল। তাই দেখছি ও'রা পুণ্য অর্জন করেছেন আমাদের মারফৎ। ও'রা কোনদিন যেতে পারে নি জনতার সামনে এবং জনতাও কোনদিন আসতে পারে নি এখানে। তাই আজ তাঁরা হাজার হাজার জনতার পদধূলি মাথায় নিয়ে পুণ্য অর্জন করেছেন, আমাদের কল্যাণে, জনতার কল্যাণে। তাই দেখছি এতদিন ধরে জনতাকে যাঁরা ধোঁকা দিয়ে এসেছেন, আজ আর তাঁদের সে ক্ষমতা নেই। আজ এই অ্যাসেম্বলী হাউসে বসে এই কথাই মনে পড়ছে যে এঁদের সেই ফাঁকা হাসি, দেঁতো হাসি দিয়ে তাদের ভোলাতে চেয়েছিলেন, কিন্তু কিছু করতে পারেন নি। এর কারণ দেখছি কি? আমি যেখানে থাকি, সেখানকার গরীব চাষীভাইরা একমুঠো ভাতের জন্য এখানে এসেছিল। তারা বলেছিল সস্তায় দুটো চাল দাও। চাল দাও, চাল দাও বলে তারা চেঁচিয়েছিল, চালের বদলে তাঁরা খেলেন লাঠি। তারা ভেবেছিল যাঁদের আমরা ভোট দিয়ে পাঠিয়েছি, মন্ত্রী করেছি, তাঁরা তাদের খাওয়াবেন। নির্বাচনে ভোট নেবার সময় এ'রা অনেক কিছু আশ্বাস জনসাধারণকে দিয়েছিলেন। তারা ভেবেছিল অন্তত সস্তায় দুটো চাল পাবো। তারা রিলিফ চেয়েছিল। তা এমনিত চায় নি। চাষীত ভিখারী নয়, এমনি চায় নি

[3-30—3-40 p.m.]

রিলিফ, তারা চেয়েছিল সস্তায়, কিন্তু বদলে কি পেয়েছিল? পেয়েছিল গুলী, লাঠি। ঐ যে গভর্নার হাউস, ওল্ড কোর্ট হাউস স্ট্রীটে আছে, সেখানে তারা চাল চেয়ে গুলি পেলো। ছটফট ছটফট করছে চাষী, লালে লাল হয়ে গেল কলকাতার রাস্তা। চাষী দুটো [illegible] খাওয়ার

এলো না, বোবা কান্নায় বলে গেল, ভাইরে তোরা রইলি, তোরা এর প্রতিকার করিস, প্রতিশোধ নিস। আমরা সেই প্রতিজ্ঞার কথা ভুলিনিঃ

চাষীদের তপ্ত রক্ত ধারায়
রাজপথ যারা করে গেছে লাল,
তাদের করবো না কভু ক্ষমা,
তাদের করবো না কভু ক্ষমা,
বুকের পাঁজরে রেখেছি লুকায়ে
রেখেছি সকলই জমা।

সব জমা আছে, কিছুই ভুলিনি, সুদে-আসলে উসুল করে নেবো যেদিন দিন আসবে। দিন বদলের পালা শুরু হয়ে গিয়েছে, এমন দিন আসবে যেদিন মুখ ফ্যাকাসে হয়ে যাবে। বলা হচ্ছে কি, না, জ্যোতিবাবু বলছেন, জনতা বলছে আমাদের নাকি পি ডি অ্যাক্টে ঢোকাবে। তাইত লুকোলুকি নেইত, টুক টুক করে চারটে সই করে দে ঢুকিয়ে এ কারবার আমাদের নেই। আমাদের খোলাখুলি কথা, জনতার কথা জনতার সামনে বলি, জনতার কথা অ্যাসেম্বলীতে বলি। সত্যইত জনতা বলছেন এতদিন যারা অন্যায় করেছে, এতদিন যারা দেশের লোককে ফাঁকি দিয়েছে, যারা মানুষকে মানুষ ভাবে নি আজকে মেট্রো সিনেমার আগে গেলে কি দেখা যায়, রাত্রি আটটার পর দেখা যায় আমার মা, আমার বোন, আমার স্ত্রী, যায় ওখানে, টাকাওয়ালা ভুড়িওয়ালা মানুষের মোটরের আলো পড়ে, দেখা যায় শাড়ী চকচকে, আমার মায়ের, আমার বোনের, আমার স্ত্রীর শাড়ী, বাপ পেটের জ্বালায় মেয়ে বিক্রি করে কোথায়, না এই দেশে। কার রাজত্বে, না ঐ কংগ্রেসের রাজত্বে। আমার দেশে ভাই-ভগ্নী বিক্রি করেছে পেটের জ্বালায়, কোন দেশে, না এই কলকাতা শহরে। কার রাজত্বে করেছে, না এই কংগ্রেসের রাজত্বে। এই দেশে স্বামী স্ত্রী বিক্রি করেছে পেটের জ্বালায়, বুক ফেটে গিয়েছে তবুও বিক্রি করেছে। আমরা ভুলি নি সেইসব কথা, ওদের পাপের রাজত্বের অবসান শুরু হয়েছে, শেষ অনেক দূরে। মিঃ স্পীকার, স্যার, জ্বালা আসে তাই বলবো বইকি, নিশ্চয়ই বলবো। তাঁরা বলেছেন মধুর কথা বলুন, ঝগড়া ঝগড়ির ব্যাপার নয়, মধু আসবে কোথা থেকে? চারিদিকে তেতো, তেতোয় তেতো উৎপন্ন হয়, মধু হয় না। নিমেতে মধু দিলে সে নিম কখনও মধু হয় না, একটু ফ্যাকাসে হয়। তাই মধুর কথা বললে সেটা একটু ফ্যাকাসে হবে, ভ্যাসকা হবে, মধু বের হবে না। স্যার, ওরা বীণার তার ছিড়ে দিয়েছে তাই—

আমাদের এই ভাঙ্গা বীণার ছিন্ন তারে
কেমনে তুলিবো মধুর তান?

তান ত তুলতে পারবো না। তাই আমরা চেষ্টা করছি সেই তারকে জুড়ে বীণাতে জুড়ে মধুর তান উঠাবার। আমরা চাচ্ছি শান্তি আসুক, দেশের প্রতিটি মানুষ খেয়ে পরে বাঁচুক। সাধারণ ছেলে, বেকার যুবক, যারা রাস্তায় ঘুরে বেড়ায়, পেটের জ্বালায় হয়ত কিছু করে ফেলে কি না করে ফেলে, ঐ সরকার তাদের কাছে করেছে কি? টাকা দিয়ে কিনেছে, আবার জেলে ঢুকিয়েছে, আবার দরকার হলে বের করেছে। তাদের দিয়ে তারা করেছে কি, ব্রড ডেলাইটে তাদের বলেছে ভাঙ্গ অমুকের মিটিং। বেলঘরিয়ার দিকে চেয়ে দেখুন সেই ছেলেদের দিয়ে, গরীবকে দিয়ে গরীবকে হত্যা করিয়েছে, গরীবকে দিয়ে গরীবের সম্মান নষ্ট করিয়েছে, বেকার যুবকদের রাস্তা পালটে দিয়ে তাদের গুণ্ডা তৈরী করেছে ঐ সরকার। তাই আজ আমাদের এবং আমাদের সরকারের একই কথা যে যারা অবহেলিত, যারা বঞ্চিত, ঐ যে বেকারের দল যারা রাস্তা খুঁজে পাচ্ছে না, দিশেহারা হয়ে পড়েছে, তাদের আমরা রাস্তা দেখবো, রাস্তা দেখাবে আমাদের এই সরকার। আমরা তো তাদের বলবো না যে তোমরা আমাদের হাতে এসো নয়ত তোমাদের জেলে ঢুকিয়ে দেবো। আমরা তাদের মিটিং ভাঙ্গাতে বলবো না। আমরা তাদের শিক্ষা দেবো, মিটিং ভাঙ্গতে বলবো না, অত্যাচার করতে বলবো না। কারণ আমরা জানি তাদের মধ্যে যে উচ্ছ্বাস আছে সেই উচ্ছ্বাসকে দেশের কাজে লাগিয়ে কি করে দেশের সম্পদ বৃদ্ধি করতে হয়। ঐ ছেলেরাইত দেশের মিলিটারি হবে। সেইজন্য আমরা তাদের জন্য বলবো। আর একটা কথা আমি বলবো

সেটা হচ্ছে আমি যে কনস্টিটিউয়েন্সি হতে এসেছি সেটা হচ্ছে তারকেশ্বর, তীর্থক্ষেত্র, সেখানে ও'রা সবাই জানে, সেখানে একটা মিউনিসিপ্যালিটিও হয় নি ও'দের আমলে। আমি মনে করি আমাদের সরকার সেটা করবেন। সেখানের যে রাস্তা আছে হাসপাতালে যাওয়ার সেটা একটা ড্যান্সিং রোড, এতখানি করে গর্ত। সেইজন্য সেই রাস্তার কথা আমি সরকারের কাছে জানিয়ে দিচ্ছি। আর ধনেখালি, পড়ুসড়া, সেখানে একটা যাতে কারিগরী শিক্ষার কলেজ স্থাপিত হয় তার ব্যবস্থা যেন সরকার করেন কারণ এটার সেখানে খুব দরকার আছে। তাই বলছি কি, অতীতের যত তিক্ততা মধুর করবো আজকে মোরা এক সঙ্গে। সেইজন্য আপনারাও ঠিক থাকেন, আমরাও ঠিক থাকবে।

**Shri Prabodh Purkait:**

মাননীয় স্পীকার মহাশয়, আজ আপনার কাছ থেকে আমি নবাগত সদস্য হিসাবে এখানে বলার যে সুযোগ পেয়েছি, সেজন্য আপনাকে আমার অভিনন্দন জানাচ্ছি। আমাদের যুক্ত ফ্রন্ট সরকার যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল এই হাউসে উত্থাপন করেছেন, সেই বিলকে সমর্থন করে আমি আমার দু'চারটি কথা এখানে রাখছি। নূতন সদস্য হিসাবে আমি এটা আশা করেছিলাম, যাঁরা দীর্ঘদিন ধরে এই হাউসে পরিষদীয় গণতন্ত্রের জয়গান করে এসেছেন, সেই বিগত কংগ্রেস সরকারের তথাকথিত বহু নামজাদা পার্লামেন্টেরিয়ান এখানে উপস্থিত আছেন, তাঁদের মুখ থেকে আজ যা সমস্ত কথা শুনলাম, সেই কথাগুলি শুনে আমার মনে হয়, তাঁরা এতদিন যে পরিষদীয় গণতন্ত্রের জয়গান করে এসেছেন সেটা নিছক মুখের কথা। তাই আমি এ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমি পরস্পরকে নানাভাবে বিভ্রান্ত করে কিছু বলতে চাই না। আমি যে নির্বাচন কেন্দ্র থেকে এখানে নির্বাচিত হয়ে এসেছি, কেবলমাত্র সেই অবহেলিত সুন্দরবন এলাকার কুলতলী নির্বাচন কেন্দ্র, তার কথা এবং তথা সমগ্র সুন্দরবনের কথা আপনার মাধ্যমে নবগঠিত যুক্ত ফ্রন্ট মন্ত্রিসভাকে জানাতে চাই। চব্বিশপরগনা জেলার এবং পশ্চিমবঙ্গের শস্যভাণ্ডার হচ্ছে এই সুন্দরবন। দীর্ঘদিন ধরে বিগত সরকারের বহু ঘোষিত নীতির মধ্যে সুন্দরবনের সামগ্রিক উন্নতির কোন সম্ভাবনা আমরা দেখি নি। মাঝে মাঝে সুন্দরবনের কথা শুনেছি বটে, কিন্তু বাস্তবে সুন্দরবনকে সুসংগঠিতভাবে গড়ে তোলার কোন পরিকল্পনা নেওয়া হয় নি। সেজন্য আমাদের পশ্চিমবঙ্গে বর্তমানে যে খাদ্যসংকট, সেই খাদ্যসংকটকে এড়াতে গেলে, সুন্দরবন যে শস্যভাণ্ডার তাকে প্রকৃত শস্যভাণ্ডারের রূপ দিতে হবে। এই সুন্দরবন এলাকায় আমরা বিভিন্ন সময়ে নোনা জলের প্রকোপ দেখেছি। বিশেষ করে বর্ষাকালে নদীর জল উপচে বহু জায়গা ক্ষতিগ্রস্ত করে এবং কোন কোন বছর অধিক প্লাবনের ফলে ভেড়ী উপচে এসে বহু জায়গার ধান-চাল নষ্ট করে দেয়। তাই আমি মনে করি এই যুক্ত ফ্রন্ট সরকারের এমন নীতি নেওয়া দরকার, যে নীতির মধ্য দিয়ে একদিকে সুন্দরবনকে গড়ে তোলা যায়, অপর দিকে যে খাদ্য ঘাটতি আছে সেই ঘাটতি পূরণের জন্য সুন্দরবনকে আরো পরিকল্পনার মাধ্যমে এমনভাবে রূপায়িত করতে হবে, যার ফলে সুন্দরবনের চেহারা পালটে যায়। আমরা দেখেছি, সুন্দরবনে চলাচলের কোন রাস্তাঘাট নেই। দীর্ঘদিন ধরে আমরা বিভিন্ন সংস্থার মধ্য দিয়ে চেষ্টা করে এসেছি যাতে এই সুন্দরবন এলাকার যাতায়াতের ব্যবস্থাকে ভালভাবে গড়ে তোলা যায়। কিন্তু তাও হয় নি। দু'একটা পরিকল্পনার মাধ্যমে যাও বা আমরা চেষ্টা করেছি; সেখানে আমরা অর্থ সংস্থার কাছ থেকে প্রত্যাখ্যাত হয়েছি। কোন সুযোগ পাই নি সুন্দরবনের রাস্তাঘাটকে গড়ে তোলার।

[3-40—3-50 p.m.]

তাই আমি যুক্ত ফ্রন্ট সরকারের কাছে দাবী করি এবং এটা ন্যায়সঙ্গত দাবী বলে আমি মনে করি। সুন্দরবন এলাকায় যাতে যাতায়াতের জন্য বিভিন্ন ব্যবস্থা করা যেতে পারে, সেজন্য সেইসব জায়গায় পাকা সড়কের ব্যবস্থা করা হউক। সেই সাথে সাথে আরেকটি গুরুত্বপূর্ণ দিক হচ্ছে স্বাস্থ্যের ব্যাপার—সুন্দরবন এলাকায় কোন চিকিৎসালয় নেই, কোন হাসপাতাল নেই, ভাল ডাক্তার নেই। তাই আমি মনে করি সুন্দরবন এলাকায় প্রতিটি অঞ্চল ভিত্তিতে বা দুই-তিনটি অঞ্চল ভিত্তিতে একটি করে হাসপাতাল গঠন করা দরকার। এইভাবে হাসপাতাল গঠন করলে, একদিকে যেমন, সুন্দরবন এলাকার মানুষের জনস্বাস্থ্যের দিকে তাদের নজর পড়বে এবং সাথে

সাথে সুন্দরবন এলাকায় জনস্বাস্থ্যের উন্নতি হবে। অপরদিকে এখন কলকাতায় যে সমস্ত হাসপাতালগুলি রয়েছে এবং তাতে যে রোগীর ভিড় জমে তার খানিকটা লাঘব হবে। শুধু হাসপাতাল তৈরী করলেই হবে না, এমনভাবে এই স্বাস্থ্যকেন্দ্রগুলি গড়ে তুলতে হবে যার মধ্য দিয়ে প্রকৃত জনস্বাস্থ্যের কিছুটা কাজ আমরা করতে পারব। আমি মনে করি সেজন্য সুষ্ঠুভাবে এই পরিকল্পনাগুলি রচনা করা দরকার। সুন্দরবন এলাকায় এমন স্থানে এই স্বাস্থ্যকেন্দ্রগুলি করতে হবে, যে স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বিভিন্ন অঞ্চল থেকে সাধারণ মানুষ এসে তাদের চিকিৎসা করাতে পারে, তার ব্যবস্থা করা দরকার। এইজন্য আমি মনে করি যুক্তফ্রন্ট সরকার সর্বদিক বিবেচনা করে, সুন্দরবন এলাকার জনস্বাস্থ্য, রাস্তাঘাট এবং কৃষির উন্নতি ইত্যাদি সর্বদিক দিয়ে এমন সুষ্ঠু এবং সুন্দর পরিকল্পনা গ্রহণ করবেন, যে পরিকল্পনার মধ্য দিয়ে সুন্দরবনের চেহারা আরও সুন্দর হয়ে গড়ে উঠবে। এবং এই সুন্দরবন এলাকার মানুষের উন্নতি ঘটাবে। সঙ্গে সঙ্গে আমি এই কথা বলি, বিগত কংগ্রেস সরকার যে পঞ্চায়েত রাজ কায়েম করেছেন এবং পঞ্চায়েত রাজের যে নীতি তারা ঘোষণা করেছিলেন—তাতে পঞ্চায়েতরাজের মধ্য দিয়ে দেশের সাধারণ মানুষ তাদের সব কিছু সমস্যা নিজেদের মধ্য দিয়ে সমাধান করবেন। পঞ্চায়েতরাজের এই নীতি তারা তারস্বরে ঘোষণা করেছিলেন। সেই পঞ্চায়েতের মধ্যে আমরাও ছিলাম। কিন্তু আমরা দেখেছি অঞ্চল পঞ্চায়েত, আঞ্চলিক পরিষদ এবং জেলা পরিষদের মধ্যে দুর্নীতি বাসা বেঁধে আছে। আমি মনে করি, যে যুক্ত ফ্রন্ট সরকার গঠন করা হয়েছে—এই যুক্ত ফ্রন্ট সরকার পঞ্চায়েত আইনের এবং নীতির আমূল পরিবর্তন করবেন। তাহলে একদিক দিয়ে দেশ থেকে দুর্নীতি এবং পাপাচার দূর করা যাবে এবং অপরদিকে দেশের মানুষের নৈতিক মানেরও উন্নতি ঘটবে। আমি মনে করি এই নীতিগুলি আনা দরকার। সাথে সাথে এই হাউসের শান্তিপূর্ণ আবহাওয়ার মধ্যে পারস্পরিক বোঝাপড়ার দ্বারা গঠনমূলক আলাপ-আলোচনার মধ্য দিয়ে আমরা দেশের উন্নতি ঘটাতে পারব এবং দেশের সাধারণ মানুষের অবস্থা ও ফিরিয়ে আনতে পারব বলে আশা করি। আজকে এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kanai Pal:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী জ্যোতিবাবু আজ যে সাপ্লিমেন্টারি বাজেটের মাধ্যমে যে এপ্রোপ্রিয়েশান বিল এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করতে গিয়ে আমি একটি গুরুত্বপূর্ণ সমস্যার দিকে আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

ইতিপূর্বে আমি একাধিকবার এই কংগ্রেসী রাজত্বে পুরাতন হাউসের দৃষ্টি আকর্ষণ করেছি কুটিরশিল্পের দিকে। ভারতবর্ষের শ্রেষ্ঠ এবং মুখ্য কুটিরশিল্প হ'ল তাঁতশিল্প। ভারতবর্ষে এ সম্বন্ধে খুব একটা তথ্য সরকারের হাতে নেই যা আছে তাতে দেখা যায় যে ভারতবর্ষে প্রায় দুই কোটি পরিবার এই শিল্পের উপর নির্ভরশীল হয়ে জীবিকার্জন করে। আমি জানি শান্তিপুর থানায় প্রায় পনের হাজার তাঁত চলছে এবং সেই তাঁতের উপরে নির্ভর করে এক লক্ষের উপর মানুষ রুজিরোজগার করে খাচ্ছে। আমরা জানি বৃটিশ আমলে বিদেশের স্বার্থে ঐ তাঁতিদের বুড়ো আঙ্গুল কেটে নেওয়া হয়েছিল। আমাদের কংগ্রেসী আমলে দেখেছি এদের সাহায্যের নামে উদ্ভট পরিকল্পনা সব গৃহীত হয়েছে যে সমস্ত কো-অপারেটিভ সৃষ্ট হয়েছে তার পিছনে কিছু টাকা খরচ হয়েছে কিন্তু তাতে তাঁতশিল্পের কোন উন্নতি হয় নি; মুষ্টিমেয় লোক তাতে বেশ কয়েক হাজার টাকার মালিক হয়েছে। কিন্তু এই শিল্প আজ ধ্বংসের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। এর কারণ হচ্ছে এই যে সুতোর অত্যধিক মূল্যবৃদ্ধি। আমাদের কংগ্রেস সরকারের পক্ষ থেকে সুতার সমস্যা সমাধানের জন্য 'কল্যাণী মিল' স্থাপিত হয়েছে এবং এটা চালু করার জন্য বাইরের সুতার উপর উচ্চ ডিউটি বসাতে হয়েছে। তার পরে দেখা গেল এখানকার সুতার দাম দুই মাস অন্তর, তারপরে এক মাস অন্তর, তারপরে শেষ নির্বাচনের সময়ের এক সপ্তাহ আগে বেড়ে গেল যার ফলে অধিকাংশ তাঁত বন্ধ হয়ে গিয়েছে। আজ তাঁতীরা তাঁত ছেড়ে অন্যখানে যাবার চেষ্টা করছে রুজিরোজগারের জন্য। চারদিকে আজ বেকার সংখ্যা বেড়ে চলেছে সরকারী তথ্যেই এটা প্রমাণিত হয়েছে। আজ এই মুখ্যশিল্পকে যদি রক্ষার ব্যবস্থা না করা হয় বাংলাদেশে একটা বিপর্যয় ঘটবে। একে রক্ষা করতে গেলে সস্তায় কাঁচামাল সরবরাহ স্বল্প দামে সুতা সরবরাহ করবার দায়িত্ব সরকারের নিতে হবে এবং এই তাঁতীদের তৈরী কাপড়

বেচবার দায়িত্বও সরকারকে নিতে হবে। সস্তায় সুতা সাপ্লাই করা দূরে থাক, কংগ্রেসী সরকার এই কাপড় বেচাকেনার দায়িত্ব নিতে পারেন নি। যেটুকু দায়িত্ব প্রথমে নিয়েছিলেন তাও পরে পরিত্যাগ করেছিলেন। তারা দায়িত্ব বহন না করে একটা রিবেট সিস্টেম করেছিলেন। টাকা প্রতি পাঁচ পয়সা রিবেট দিয়েছেন যাতে জনসাধারণ এই কাপড় কেনে তারজন্য তাদের উৎসাহিত করতে তাতে দেখেছি রিবেট দেওয়া সত্ত্বেও বিক্রী কম হচ্ছে। কারণ মিলের সঙ্গে অসম প্রতিযোগিতায় এই ব্যবস্থা পেরে উঠছে না, তার ফলে ব্যবসা নষ্ট হতে বসেছে।

[3-50—4 p.m.]

সেই সঙ্গে একথা উল্লেখ করা দরকার যে যেসমস্ত কো-অপরেটিভ গড়ে উঠেছিল সেই কো-অপারেটিভগুলির নেতৃত্ব করছিল মহাজন শ্রেণী যাঁরা তাঁতী মেরে খায়। আর একটা কথা এখানে বলা দরকার যে যে পরিকল্পনা গৃহীত হয়েছে সেটা হচ্ছে এই সমস্ত কো-অপারেটিভের আন্ডারে বিভিন্ন জায়গায় মত শতকরা দেড় থেকে দুই ভাগ তাঁতী রয়েছেন আর অধিকাংশ তাঁতী কো-অপারেটিভের বাইরে রয়ে গেছেন। তার ফলে সুতার দাম যে পরিমাণে বেড়েছে সেই হারটা আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখবো। কল্যাণী মিলে সরকারী মিলের সুতার দাম কি পরিমাণে বৃদ্ধি করা হয়েছে—পাঁচ কে জিতে ৮০ কাউন্টের সুতা এন এফ ৬৮ যেখানে দাম ছিল ৮৮·৬৫ পয়সা সেটা ১১৫·৫৫ হয়েছে অর্থাৎ ২৭ টাকা বৃদ্ধি করেছেন। আর ১০০ কাউন্টের সুতা এন এফ ৮৪ যেখানে দাম ছিল ১০৫·৩০ তার দাম বেড়েছে ১৩৫·৫৫। অর্থাৎ ৩০·২৫ পয়সা। যার ফলে প্রতি কাপড়ের উৎপাদন খরচ ১-৪ আনা থেকে দেড় টাকা বেড়ে গেছে। সরকার যে ক্ষেত্রে ঐ কো-অপারেটিভের কাপড় কেনেন তার দাম এই এক বৎসরে ১০·৩৭ নয়া পয়সা ছিল সাধারণ লোকের কাছে এবং কো-অপারেটিভের কাছে ৭·৫০। ফলে আজকে এই সমস্ত তাঁত বন্ধ হয়ে এসেছে। অথচ সরকার পরিচালিত এই প্রতিষ্ঠানগুলিতে গত বছর থেকে এ বছর পর্যন্ত এক পয়সা কাপড়ের দাম বৃদ্ধি করা হয় নি। সাধারণ বাজারে কাপড়ের দাম ক্ষেত্র বিশেষে আরও কমে গেছে। আজ আমরা দেখছি সমস্ত পাওয়ার লুমগুলি বন্ধ হয়ে গেছে এবং এই শিল্প ধ্বংস হতে বসেছে। এই শিল্পকে রক্ষা করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এর উপর দেশের লোকের রুজিরোজগার নির্ভর করছে।

**Shri Nitaipada Ghosh:**

স্পীকার মহাশয় আমি নবাগত সদস্য হিসাবে ওয়েস্ট বেঙ্গল এপ্রোপ্রিয়েশান বিল সম্বন্ধে কিছু বলতে চাই। গত কয়েক দিন ধরে সরকার পক্ষীয় সদস্যদের যে আলোচনা শুনলাম তাতে নবাগত সদস্য হিসাবে আমি হতাশ হয়েছি। কংগ্রেসকে গালি ভোটের পূর্বে তাঁরা বহু দিয়েছেন। দেওয়া সত্ত্বেও মাত্র ১২৭ জন কংগ্রেসের তরফ থেকে নির্বাচিত হয়ে এসেছেন। কাজেই শুধু গালি দিয়ে যদি তাঁরা তাঁদের কর্তব্য সম্পাদন করতে চান তাহলে আমার বলবার কিছু নেই। তবে একটা কথা শুধু জানাতে চাই যে পরের নিন্দা করে নিজে ভাল হওয়া যায় না। নিজের কাজের দ্বারা নিজেকে ভাল হতে হয়। ভোটের পূর্বে গ্রামবাংলায় তাঁরা যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন সেই প্রতিশ্রুতি সম্বন্ধে তাঁরা কতটুকু সুষ্ঠু নীতি রাখেন সেইটাই আমার জিজ্ঞাসা। তাঁরা বলে এসেছিলেন যে খাদ্যাভাব নাই। সুষ্ঠু বণ্টন না হওয়ার জন্য এই অভাব কংগ্রেস সৃষ্টি করেছে। বড় চাষীদের তাঁরা বলেছিলেন যে তোমাদের ধান সিজ করে লেভি করে তোমাদের স্বাধীনতায় কংগ্রেস হস্তক্ষেপ করেছে। কৃষি মজুরদের তাঁরা বলে এসেছেন টাকায় দু কে জি করে আমরা চাল করে দেবো। কংগ্রেস ২০ বছরে যা করতে পারে নি—আমরা যদি রাজত্ব পাই তাহলে পাঁচ বছরে আমরা তা করে দেবো। আজ আমি সরকারপক্ষের সদস্যদের কাছে এই কথা শুনতে চাই যে খাদ্যনীতি সম্বন্ধে তাঁরা কি সুষ্ঠু নীতি গ্রহণ করেছেন যার দ্বারা তাঁরা গরীব লোকদের সস্তাদরে চাল দেবেন। বড় চাষীদের ধান সিজ করে নয়, লেভি করে নয়,—এ সম্বন্ধে তাঁরা বক্তৃতা করুন। আমি আজ শুধু এইটুকু বলতে চাই যে তাঁরা খাদ্যনীতি সম্বন্ধে সুষ্ঠু নীতি নিয়ে ব্যাখ্যা করুন যে কোন নীতির দ্বারা তাঁরা খাদ্য সমস্যার সমাধান করবেন। কংগ্রেস তো বহু ইরিগেসন করেছিল- আপনারা বলেও এসেছেন যে পাঁচ বছরের মধ্যে সব করে দেবেন। আপনারা বলুন কি করে ইরিগেসন করে খাদ্য উৎপাদন বাড়াবেন। এই সব ক্রিটিসিজম আমরা শুনতে চাই। শিক্ষক বন্ধুদের বলেছেন তোমাদের কোন অভাব

আমরা রাখবো না — একজন শিক্ষকও বলেছেন ও'দের তরফ থেকে। সেইজন্য আমি জানতে চাই যে কি ব্যবস্থা আপনারা গ্রহণ করেছেন, এইসব সুষ্ঠু নীতি রাখুন। ভোটের পূর্বে বিভিন্ন আদর্শ এবং বিভিন্ন নীতির মাধ্যমে বিভিন্ন সরকার পক্ষীয় দল কেউ গান্ধীবাদের আদর্শ, কেউ রাশিয়ান কমিউনিজমের আদর্শ, কেউ চৈনিক কমিউনিজমের আদর্শ নিয়ে দেশের উন্নতি করবার জন্য প্রতিশ্রুতি দিয়ে এসেছেন। আমি একটা কথা আপনাদের বলতে চাই যে একটা গাড়ীতে যদি একদিকে গরু একদিকে মোষ একদিকে উট, এবং একদিকে ঘোড়া দিয়ে চালানো হয় তাহলে সেই গাড়ী এলোমেলোভাবে গতিহীন হয়ে যাবে বা অচল হয়ে যাবে। তাই আপনারা ১৪টি দল এক হয়েছেন বটে কিন্তু আপনাদের একটা আদর্শ, একটা নীতি ঠিক করতে হবে। আপনারা যে কোন নীতি ঠিক করুন না কেন সেই নীতিটি আমাদের জানিয়ে দিন যে আমরা এই নীতি এবং আদর্শের উপর সুষ্ঠুভাবে দেশের উন্নতি করতে পারবো, খাদ্য সমস্যার সমাধান করতে পারবো, গরীব চাষী এবং বেকারের বেকারী দূর করতে পারবো। কিন্তু এ বিষয়ে আমাদের সন্দেহ আসছে, সন্দেহ আসছে এই কারণে যে ভোটের আগে সরকার পক্ষীয় ১৪টি দলের নেতারা তিন মাস আগেও তাঁদের নীতি এবং আদর্শ নিয়ে এক হতে পারেন নি ভোটের পর এক দিনে আদর্শ এবং নীতির ব্যাপারে তাঁরা যে এক হয়ে গেছেন সেটা কি গদীর লোভে না নীতির জন্য সে বিষয়ে সন্দেহ রয়েছে। সরকারপক্ষীয় সদস্যগণ আমার এই সন্দেহ নিরসন করুন। আজও আমরা দেখছি যে বিভিন্ন কলকারখানায় সরকারপক্ষীয় বিভিন্ন দলের বিভিন্ন শ্রমিক সংস্থার মধ্যে সংঘর্ষ; আজও দেখছি বাম কমিউনিস্ট এবং ডান কমিউনিস্ট নেতারা এখানে একত্রিত হয়েছেন কিন্তু সর্বভারতে বাম কমিউনিস্টের নেতা সুন্দরায়া এবং ডান কমিউনিস্ট নেতা ডাঙ্গে পরস্পরের মধ্যে কাদা ছোড়াছুঁড়ি করছেন। স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি সরকার পক্ষীয় সদস্যগণকে জানাতে চাই যে তাঁরা কোন সুষ্ঠু নীতি নিয়ে চলবেন সে সম্বন্ধে তাঁরা আলোচনা করুন। কংগ্রেসকে বহু গালি দেওয়া সত্ত্বেও আজ ১২৭ জন জেলে জিতে এসেছেন। কাজেই আমি বলবো গালি দিয়ে গ্যালারী মাত করা যায় কিন্তু তা দিয়ে কিছু হয় না। তাঁরা কি নীতি এবং আদর্শ নিয়ে চলবেন সেটা জানান নবাগত সদস্য হিসাবে আমরা যদি সেটা ভালোভাবে দেখতে পাই তাহলে আমি সরকার পক্ষীয় সদস্যদের প্রতিশ্রুতি দিচ্ছি যে আমি এবং আমাদের দল সর্বান্তঃকরণে তা সমর্থন করবো—এই বলে আমি শেষ করছি।

**Shri Kamakshyanandan Das Mahapatra:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি প্রথমেই সাপ্লিমেন্টারী বাজেটের উপর আজ যে বিল এনেছেন আমাদের অর্থমন্ত্রী তা সমর্থন করছি। যদিও জানি এই বিলকে পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করার সময় আমাদের সরকারী কর্তৃপক্ষ বা মন্ত্রিমণ্ডলীর হয় নি এবং যদিও জানি যে এই বিল এবং এই বাজেট কংগ্রেসের মন্ত্রিমণ্ডলী তৈরী করে গেছেন আমি আশ্চর্য হয়ে যাই যে এই কয়দিন ধরে যা আমি লক্ষ্য করেছি তা হচ্ছে নিজেদের তৈরী করে যাওয়া বিল সম্পর্কে আলোচনা করতে গিয়ে তাঁরা অপ্রাসঙ্গিক অনেক কিছু বলেছেন জ্যোতিবাবুরা এখানে ওখানে বক্তৃতা দিয়েছেন অথচ এই বিলকে পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করতে পারেন নি প্রভৃতি। আমি একটু আশা করেছিলাম যে বিরোধী এবং পরাজিত কংগ্রেসপক্ষের তরফ থেকে এই কয়দিনের আলোচনায় তাঁদের নিজেদের তৈরী করে যাওয়া বিলের উপর আলোচনা শুনবো কিন্তু তাঁরা তাঁদের নিজেদের বিলের উপর কোন আলোচনাই করলেন না। এর থেকে দুটো জিনিস দেখা যাচ্ছে তা হচ্ছে এই যে, যে বিল তাঁরা তৈরী করে গিয়েছিলেন সেই বিল সম্পর্কে তাঁদের নিজেদের কোন ধারণা ছিল না; আমলাতন্ত্রের উপর নির্ভর করে তাঁরা নিজেদের তৈরী করা এই বাজেট এবং বিল সম্বন্ধে কোন পরিষ্কার ধারণাই করে তুলতে পারেন নি।

[4—4.10 p.m.]

তাই আমরা দেখছি তাঁদের নিজেদের তৈরি করা বিল যখন এই নতুন মন্ত্রিসভা নিরুপায় হয়ে এই সভাস্থলে উপস্থাপিত করেছেন তখন তাঁরা তাঁদের বিল সম্বন্ধে কোনরূপ বক্তব্য রাখতে পারেন নি। অন্যদিকে সিদ্ধার্থবাবুর নেতৃত্বে এ'রা অতি সুচতুরভাবে আর এক রাজনৈতিক বক্তব্য উপস্থাপিত করেছেন গত কয়েকদিন ধরে, সেটা হচ্ছে যুক্তফ্রন্টের মধ্যে ফাটল ধরাবার চেষ্টা। আমাদের একজন সদস্য বললেন যে নির্বাচনের আগে পশ্চিম বাংলার বিভিন্ন

রাজনৈতিক দল এক হতে পারেন নি, এখন এক হয়েছেন, এ'রা কিভাবে এই সরকারকে চালিয়ে নিয়ে যাবেন? এটা ঠিক, পশ্চিম বাংলার মানুষ জানেন নির্বাচনের আগে কংগ্রেস সরকার বিরোধী গণতান্ত্রিক মানুষ এবং দল সবাই আমরা এক হতে পারি নি। কিন্তু ১৯এ ফেব্রুয়ারি ভোটের পরে পরিবর্তিত ইতিহাসে এটাও ধ্রুব সত্য যে নির্বাচনের পূর্বে কংগ্রেস বিরোধী গণতান্ত্রিক দলগুলির বিভেদের বুকে জনতা ঐক্যের ভুগু পদচিহ্ন এ'কে দিয়েছে। আজকে জনতার ভুগু পদচিহ্ন বুকে নিয়ে এই যুক্তফ্রন্ট সরকার দীর্ঘ ২০ বছরের কংগ্রেসী দুঃশাসনের সমস্ত কালিমা এবং অন্ধকারকে বাংলাদেশের বুক থেকে সরিয়ে দেবার জন্য অভিযান সুরু করেছেন। আমরা আশা করেছিলাম নিজেদের তৈরি করা কিলে তাঁদের নিজেদের গলদ দেখিয়ে দিয়ে সেই অভিযানে তাঁরাও আমাদের সাথী হবেন এবং যে প্রতিশ্রুতি তাঁরা এখানে ধরে দিয়ে এসেছেন—গঠনমূলক সমালোচনা করবেন, তার বিন্দুমাত্র প্রমাণ এই সভাস্থলে রাখবেন। মাননীয় স্পীকার মহাশয়, আমরা দেখেছি এ'দের দরদে বুক ফেটে যাচ্ছে। ১৫ দিন হয়ে গেল এখনও ডিপ টিউবওয়েল হচ্ছে না, ৩।৫ বছর ধরে রেশন কার্ড পাওয়া যাচ্ছে না! এ হচ্ছে না, ও হচ্ছে না, এসবে যেন ও'দের দরদে বুক ফেটে যাচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসকে এবং বাংলা দেশের জনসাধারণকে একটা জিনিস জানিয়ে দিতে চাই যে কংগ্রেস দল নির্বাচনে পরাজিত হলেও বাংলা দেশের বুক থেকে একেবারে নিশ্চিহ্ন হয়ে যায় নি। নরমাংসলোলুপ হিংস্র শার্দুল আহত হবার পরেও তার চরিত্র বদলাতে পারে না সেই হিংস্র শার্দুল কোমর ভেঙ্গে যাবার পরেও অপেক্ষা করে থাকে তার [illegible] মধ্যে মানুষকে নিয়ে ছিনিমিনি খেলার জন্য। এই সভাস্থলে দাঁড়িয়ে [illegible] যাঁরা [illegible] কথা বলেন, দরদে যাঁদের বুক ফেটে যায়, মেদিনীপুরের গড়বেতা অঞ্চলে রাইসমিলের মালিকদের সঙ্গে গোপনে তারা ষড়যন্ত্রে লিপ্ত হয়েছেন, বাংলা দেশের চাল বিদেশে পাচার করার জন্য। লজ্জা করে না, নির্বাচনে পরাজিত হবার পর মেদিনীপুর সবং থানায় কংগ্রেসের নেতারা সেখানকার আড়তদার ও চোরাকারবারীদের নিয়ে মিটিং করে বেড়িয়েছেন যে পশ্চিম বাংলার যুক্তফ্রন্ট সরকারকে তাঁরা যেন [illegible] ধান বা শস্য না দেন। মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিম বাংলার মানুষ গত নির্বাচনে যে রায় ঘোষণা করেছেন সেই রায় মেনে নিয়ে আজকে কংগ্রেস দলকে আপনার বাম পাশে বসতে হয়েছে। এই সভাস্থলে তাঁরা সেটা স্বচ্ছন্দ মনে [illegible] সঙ্গে গ্রহণ করতে পারেন নি, সেটাই স্বাভাবিক। স্যার, আপনি দেখেছেন আজকে কংগ্রেসের তরফ থেকে একজন বললেন যে এ'রা নিজেদের চরিত্র সম্পর্কে নিজেরা খুব সচেতন। কিন্তু [illegible] করতে গিয়ে মাঝে মাঝে ফাঁস কথা বলে ফেলেন। একজন কংগ্রেস সদস্য ক্ষুব্ধ হয়ে বললেন, যে আপনারা বলেন "কংগ্রেস যাঁরা আছেন তাঁরা সবাই চোর [illegible]।" ধারেই যদি [illegible] সবাই চোর [illegible] কিন্তু লোক [illegible], তিনি [illegible] তিনি নতুন সদস্য [illegible] [illegible] গাঁ উজাড় [illegible] স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি পশ্চিম বাংলার মানুষকে এই হাউসকে এবং মন্ত্রিমণ্ডলীকে এই কথা জানাতে চাই যে কংগ্রেস পরাজিত হলেও সে গোপনে গোপনে ষড়যন্ত্র করে চলেছে। এখানে এসে তাঁরা যতই সহযোগিতার কথা বলুক, বাংলা দেশের মানুষকে গড়ে তোলবার জন্য, বাংলা দেশের মানুষকে বাঁচাবার জন্য যুক্তফ্রন্ট সরকারের গঠনমূলক কাজের সহযোগিতার কথা মুখে মুখে যতই বলুক না কেন, রাতের অন্ধকারে তাঁরা চোরাবাজারী আড়তদার, মুনাফাখোর এবং মিল মালিকদের সঙ্গে আজ গোপন ষড়যন্ত্রে লিপ্ত রয়েছেন। তাঁরা কিভাবে কৃত্রিম অভাব সৃষ্টি করে, কিভাবে সঙ্কট সৃষ্টি করে জনসাধারণের আস্থা থেকে এই সরকারকে বঞ্চিত করা যায় তার চেষ্টা করে চলেছেন। কিন্তু আপনার মাধ্যমে কংগ্রেসকে এই কথা স্মরণ করিয়ে দিতে চাই যে গত ২০ বছরের অভিশাপে তিক্ত-বিরক্ত জনসাধারণ নিজেদের সংগঠিত করেছেন। এই যুক্তফ্রন্ট সরকার ধনিক স্বার্থ অনুসরণকারী রাজনৈতিক দলের সরকার নয়। এই যুক্তফ্রন্ট সরকারের পিছনে দাঁড়িয়ে আছেন বাংলার কোটি কোটি মানুষ, তাঁরা সজাগ অতন্দ্র প্রহরীর মত এই সরকারকে সমর্থনের জন্য এগিয়ে এসেছেন। আমি আপনার মাধ্যমে কংগ্রেস বন্ধুদের একথা স্মরণ করিয়ে দিতে চাই যে যদি তাঁরা রাতের অন্ধকারে গোপনে ষড়যন্ত্রের মাধ্যমে বাংলা দেশের মানুষকে না খেতে দিয়ে মারার জন্য কোন ষড়যন্ত্র করে থাকেন, যদি তাঁরা রাতের অন্ধকারে এই যুক্তফ্রন্ট

সরকারকে হীন প্রতিপন্ন করার চেষ্টা করে থাকেন তাহলে স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই ঘোষণা এখান থেকে করতে চাই যে বাংলা দেশের সাধারণ মানুষ ঐক্যের যে ভৃগু পদচিহ্ন এঁকে দিয়ে এই যুক্তফ্রন্ট সরকারকে তৈরী করেছেন সেই বাংলা দেশের মানুষই ও'দের কবর রচনা করে আগামী দিনের সুখী-সমৃদ্ধশালী বাংলা দেশ তৈরী করবেন এবং এই যুক্তফ্রন্ট সরকারের ঐক্যকে আরো দৃঢ় করে তুলবেন।

**Shri Saila Kumar Mukherjee:** Mr. Speaker, Sir, I had no intention of taking part in the debate on supplementary motions because the matters that have been referred to in this connection have mostly arisen out of the last General Election. But as one honourable member has referred to a newspaper cutting to show to suggest about alleged transport muddle, I think in the interest of the present Government as also in the interest of this House, which is the proper forum to discuss these things, the transport problem of the previous Government should be recorded in cold print.

Sir, everybody in West Bengal is aware that Calcutta's traffic problem is perhaps, one of the terrific problems in the whole world. For several years past various agencies have been trying to solve this transport problem. About a year ago, the Calcutta Metropolitan Planning Organisation through its expert committee—a traffic survey committee—reported that Calcutta needs immediately at least 700 buses to give relief to the suffering travelling public of Calcutta who hang on footboards, mudguards of trams and buses with much inconvenience and at a considerable risk of their lives. Shortly thereafter an expert committee consisting of experts of the Traffic Police, Transport Department, Public Vehicles Department, CMPO and others, was appointed to review the whole traffic problem in and around Calcutta. The Committee was also to consider about the adjustment of rules, number of passengers travelling and the question of increase of buses and trams. It is unknown, perhaps not known to many new friends, that durnig the peak hours in the morning and in the evening more than three lakh daily passengers come from outside the city through Howrah and Sealdah Railway stations, and the existing traffic arrangement is unable to solve or give any relief to the travelling public of Calcutta and its suburbs. Therefore, Sir this expert committee was asked to suggest expeditious means as to how the transport difficulties can be quickly mitigated, because long term plans about circular railway and underground traffic were also being considered but that would take a very long time to materialise.

[4-10—4-20 p.m.]

What could immediately be done? That expert committee met for several months and submitted a report, a report in which they replanned the existing routes both in the suburban areas and in the city of Calcutta and adjusted the number of buses and trams. One of the problems that arose was how to give relief to the people coming from the suburban areas to the core area, the business area of the city. Just when we were considering that in or about the middle of December a strike notice was served—a simultaneous strike of trams and State buses in Calcutta which was expected to materialise on the 13th and 14th of January. Government thought that to stop complete paralysis of the city's traffic immediate arrangement to bring in more traffic should be made. As a part of that policy and in consultation with the experts the suburban transport was extended to the core area of the city, viz., the Dalhousie square area. 250 buses which were so long plying up to certain points outside Calcutta were allowed to come inside. 250 buses from Uttarpara, Serampore, Sibpore, Barrackpore, Dum Dum and other places.

**were all allowed to ply in Calcutta to mitigate the hardships of the travelling public. Apart from that, immediately the Government through its** Public Vehicles Department advertised in the paper that Government wanted more buses, because Calcutta's State Transport Authorities were consulted and it was found that their fleet was completely insufficient to augment the present strength within the shortest possible time—not a single bus could be given—to give relief to the travelling public of Calcutta. Therefore, advertisement was issued in the press inviting offers from persons who could supply ready and idle buses quickly. The condition was that within one month they must be ready with their buses because of the urgency. Pursuant to public advertisement issued by the Public Vehicles Department numerous applications came. They were sorted out in consultation with the usual authority. Report is there in the papers as if the appropriate department under the law, i.e., the Motor Vehicles Department, had nothing to do. That report is absolutely unwarranted and untrue. Everything was done under the Motor Vehicles Act and the Rules and under the provisions of law where there was lacuna in the Motor Vehicles Act in giving purely two months temporary permits subject to cancellation to buses to afford facilities to the travelling public in Calcutta.

Moreover, Sir, I want to inform the members of this House that if the Motor Vehicles Act and the Rules and also the provisions thereunder are justiciable, that can be tested in court. As a matter of fact, in the High Courts suits are pending by different R.T.A. all over Calcutta. Wherever there is any slightest irregularity or illegality by the Motor Vehicles Department regarding issue of permits the affected persons may go to the court and test it. Here pursuant to advertisement about 500 buses were selected on certain principles—three principles were there. First, they must produce the bus within a month to the satisfaction of R. T. A. Second condition was that they must conform to certain standard specification about seats and sitting capacity and the strength of the bus. And the other principle was that they must give undertaking that they must not paralyse the city's traffic and they must run their buses 365 days of the year. These are the three main conditions which guided the selection of buses. Therefore what has been done in the selection of buses was that they were asked to produce buses within the shortest possible time. If there is any irregularity, any illegality, any deviation from the provisions of law, anybody can go to the court and contest it. Uptil now so far as my knowledge goes, not a single case about issue of private buses permit has been contested in the High Court showing the illegality. Therefore what the previous Government did was only to mitigate the suffering of travelling public, according to expert opinion to put in the streets of Calcutta at least 700 buses within the shortest possible time. How can it be done? It is not possible to get several hundred buses within a month or a moment's notice. It takes time, terrible time. Therefore we adopted the policy of spreading out 250 buses for the suburbs and gradually private buses were selected according to provisions of existing law. Of course, this was the old policy adopted by the previous Government. The present Government, the present Transport Minister is entirely at liberty to change the old policy, discard the policy, modify the policy, completely throw it out. Never mind the suffering of the travelling public, he may decide. I would not allow any single private bus on the street; I shall do only with State Transport Buses. If State Transport Buses can mitigate the difficulties of the suffering public, we welcome that. Then I take my hats off to the Transport Minister. We know what prompted us, everybody knows, those who have eyes to see and ears to hear know to what extent the **people suffered for want of accommodation in the buses hanging on**

mudguards, foot-boards, cramped and jammed like sardines because the buses were insufficient in Calcutta. Therefore what the Government did under the law was to adopt reasonable means, to increase the State's Transport Services. Can anybody give any suggestion that this is the way in which any one can manufacture more buses, this is the way in which we can mitigate the terrible sufferings of the travelling public who come all the way from Serampore, Howrah, Diamond Harbour, Barrackpore to Calcutta? Therefore as there is no other way, we have adopted the policy of introduction of private buses and methods adopted for selection were according to the provisions of law. As I have already said, not a single case has been brought to my notice showing illegality, not a single case was filed and brought to the court that illegal favour has been shown to any private bus. In this matter Government has been prompted by the Motor Vehicles Act and Rules and so long it was not applicable by D.I.R. to meet the emergency. That is the policy adopted with regard to selection of private buses. I welcome the new Transport Minister. The new Government is certainly entitled to change this policy and adopt a new policy.

**Shri Kanai Bhowmik:**

অন এ পয়েন্ট অব ইনফরমেশন স্যার পত্রিকায় যে দেখলাম কোলকাতার প্রাইভেট বাস-এর লাইসেন্স দেবার ব্যাপারে কয়েক লক্ষ টাকা আত্মসাৎ করা হয়েছে তার কি উত্তর উনি দিলেন? এইসব প্রাইভেট বাস-কে লাইসেন্স দেবার ব্যাপারে কয়েক লক্ষ টাকার সংগে এই মাননীয় সদস্যর নাম যে জড়িত আছে তার কি জবাব উনি দিলেন?

**মিঃ স্পীকার:** আপনার যদি কিছু বলার থাকে পরে বলবেন, এরকম মধ্যখানে উঠে কিছু বলবেন না।

[4-20—4-30 p.m.]

**Shri Khagendra Nath Das Gupta:**

মাননীয় স্পীকার মহোদয় আজকে যে বিলটি এখানে উত্থাপিত হয়েছে, এই বিলের আলোচনায় অংশ গ্রহণ করার ইচ্ছা আমার ছিল না। কিন্তু গতকাল মাননীয় অর্থমন্ত্রী শ্রীজ্যোতি বসু মহাশয় তাঁর স্বভাবসিদ্ধ ভাষায় ভূতপূর্ব মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয়কে তাঁর অনুপস্থিতিতে যেভাবে আক্রমণ করেছেন সেই সম্পর্কে কিছু বক্তব্য রাখবার প্রয়োজন আছে বলে আমি মনে করি।

গতকাল শ্রীজ্যোতি বসু আলোচনা প্রসংগে বলেছিলেন যে ভূতপূর্ব মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন দু' লক্ষ টাকার চেক বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেসের সম্পাদকের কাছে পাঠিয়েছিলেন - তাঁর রিলিফ ফান্ড থেকে. চীফ মিনিস্টার্স রিলিফ ফান্ড চীফ মিনিস্টারের পার্সোনাল ডিসক্রিসন-এর ব্যাপার। চীফ মিনিস্টার জনগণের কাছ থেকে যে অর্থ সংগ্রহ করেন, সেই অর্থ তিনি তাঁর নিজের তহবিলে রাখেন। এই তহবিলের সংগে সরকারী তহবিলের কোন সম্পর্ক নাই এবং সরকারী তহবিলের কোন অর্থ এই তহবিলে যায় না এবং সরকারী অর্থের একটি টাকাও চীফ মিনিস্টারস রিলিফ ফান্ডে থাকে না। চীফ মিনিস্টার রিলিফ ফান্ডের জন্য তা সংগ্রহ করেন, যাকে যাকে সাহায্য করবার প্রয়োজন মনে করেন, তাদের তিনি সাহায্য করেন। তার অ্যাকাউন্ট অডিট হয়, সেটা কোন সরকারী অডিটার করেন না তার জন্য আলাদা ব্যবস্থা আছে।

(এ ভয়েস: এটা কি কোন কংগ্রেস ফান্ড?)

না, চীফ মিনিস্টারস ফান্ড। চীফ মিনিস্টারস ফান্ডের অর্থ সরকারী চ্যানেলে ব্যয় করবেন এরকম কোন কথা নাই। চীফ মিনিস্টারস ফান্ডের অর্থ সরকারী চ্যানেলে ব্যয় হয় না। কেন্দ্রেও প্রধানমন্ত্রীর এই রকম রিলিফ ফান্ড আছে। তাও সরকারী চ্যানেলে ব্যয় হয় না। এখানে ভূতপূর্ব মুখ্যমন্ত্রী প্রয়োজন মনে করেছিলেন চারটি বন্যাপীড়িত জেলার সাহায্যের জন্য বাঁকড়া, মালদহ, ওয়েস্ট দিনাজপুর ও পুরুলিয়া—এই চারটি খরা প্রপীড়িত জেলায় ৪০ হাজার টাকা করে, আর মেদিনীপুর, বর্ধমান, হুগলী ও বীরভূম—এই চারটি জেলার খরা প্রপীড়িত অঞ্চলগুলিতে ১০ হাজার টাকা করে সাহায্য যাতে তাড়াতাড়ি দেওয়া যায় তার জন্য তিনি এই টাকা

বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস সম্পাদকের কাছে দিয়েছিলেন। আমি মনে করি, তিনি ঠিকই করেছিলেন। বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস যেখানে বন্যা হয়, দুর্ভিক্ষ হয় বা অন্য কোন কিছু হয়, সেখানে বহু বছর থেকে সাহায্য করে আসছেন এবং সাহায্য করে থাকেন। সেই জন্য এই রকম প্রতিষ্ঠানকে সাহায্য দান প্রয়োজন মনে করেছিলেন বলে তিনি দিয়েছিলেন। এর সঙ্গে সরকারের কোন যোগাযোগ নাই। বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস ইচ্ছা করলে বা এই অর্থ ব্যয়ের ব্যাপারে সেরকম যদি কোন অভিসন্ধি থাকতো, তাহলে নির্বাচনকালেই এই অর্থ ব্যয় করে নির্বাচনী সুবিধা তাঁরা করে নিতে পারতেন। কিন্তু তা তাঁরা করেন নাই। এই অর্থ তাঁরা নির্বাচন-কালে ব্যয় করেন নাই, নির্বাচনের পর ব্যয় করবেন এবং স্থির করেছিলেন তা দিয়ে গ্রামের জলকষ্ট দূর করবেন। কিন্ত যখন সরকারের পরিবর্তন ঘটলো, তখন তাঁদের স্বভাবসিদ্ধ সততা বশতঃ তাঁরা প্রয়োজন মনে করেছিলেন চীফ মিনিস্টার ফান্ডের যে টাকা ওখানে তাদের কাছে রয়েছে, চীফ মিনিস্টারের পরিবর্তন ঘটলে নূতন চীফ মিনিস্টারের কাছে পাঠিয়ে দেয়। তাই সেই টাকা তাঁরা পাঠিয়ে দিয়েছিলেন। এই টাকাটা খরচ করলে কিছু বলবার কিছু ছিল না।

**Shri Madan Mohan Saha:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই অ্যাপ্রোপ্রিয়েশান বিলের সমর্থনে আমার বক্তব্য রাখবো। স্পীকার মহাশয়, এর আগে অ্যাপ্রোপ্রিয়েশান বিলের যে টাকা ব্যয় করা হত, যা হয়েছে সেগুলি সম্পূর্ণভাবে নিজেদের দলীয় স্বার্থ সিদ্ধি করবার জন্য ব্যয় করে আসা হয়েছে, তার ভূরি ভূরি ঘটনা বা দৃষ্টান্ত আমার কাছে আছে। আমি আরামবাগ মহকুমা থেকে নির্বাচিত সদস্য। সেখানে পূর্বতন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেনমহাশয় তাঁর নির্বাচনী কাজে কিভাবে সরকারী অর্থের অপচয় ঘটিয়েছেন তার ভূরি ভূরি নজীর আমার কাছে রয়েছে। অবশ্য অর্থমন্ত্রী তিনি বলেছেন যে অন্যায়ের তদন্ত হবে, খুঁজে খুঁজে বার করা হবে কে অপরাধী। যে কথা তিনি বলেছেন, তাতে আমাদের আশ্বাস দিয়েছেন এবং আমরা বিশ্বাস করি যে এই জনগণের সরকার, এই সমস্ত চোরদের কথা জনসাধারণের কাছে ঘোষণা করবেন এবং তাদের উপযুক্ত বিচারেরও ব্যবস্থা করবেন। আমি গুটিকয়েক ঘটনার কথা এখানে বলবো। ঠিক নির্বাচনের আগে সেখানে দেড়শো নলকূপ মঞ্জুরী লাভ করেছিল। নির্বাচনের ১৫ দিন আগে খানাকুলে রি-সিংকিং করে টিউবওয়েল বসে গেলো। খানাকুলে কতকগুলি নূতন টিউবওয়েল বসে গেলো। গোরহাটি, হাজরা পাড়ায় টিউবওয়েল রি-সিংকিং করা হল। এ দু-একটা ঘটনার কথা নয়, এরকম শত শত উদাহরণ আমার কাছে আছে। তাছাড়া টিনের পার্মিটের ব্যাপারেও দেখা যায় যে, ঠিক নির্বাচনের আগে গোরহাটিতে নিবারণ বারুই বলে এক ব্যক্তিকে টিনের পারমিট দেওয়া হল। আমি এখানে দু-একটি নমুনা দিলাম, যখন তদন্ত হবে, মন্ত্রিসভার দপ্তরে সেই সমস্ত নামের তালিকা আমি পাঠিয়ে দেবো। আবার দেখুন—পূজোর সময় রিলিফ দেওয়া হল, দু মাস রিলিফের কাজ বন্ধ রেখে নির্বাচনের ঠিক ৮ দিন আগেতে ক্যাস ডোল ২·৬০ পয়সা করে দু-সপ্তাহের ৫·২০ পয়সা, এক সঙ্গে দিয়ে দেওয়া হল। এটা কি তাঁর নির্বাচনী প্রচার কার্যের জন্য নয়? এটা কি তাঁর নির্বাচনী কাজে ব্যয় করা হয় নি? তারপর এই যে সেখানে কম্বল দেওয়া হয়েছে, সেটা কিভাবে বিতরণ করা হয়েছে তাঁর দলীয় স্বার্থে, তা সকলেই অবগত আছেন। এছাড়া আরও এই ধরনের বহু দৃষ্টান্ত আছে, যার দ্বারা বোঝা যাবে যে তিনি তাঁর নির্বাচনী কাজে বহু সরকারী অর্থ ব্যয় করেছেন। চিংড়ায় মুণ্ডেশ্বরী নদীতে যদি ঠিক সময়ে বোরো বাঁধ দেওয়া হত, তাহলে হাজার হাজার বিঘা জমিতে ধান উৎপন্ন হতে পারতো, আলুর চাষও ভাল হত এবং অন্যান্য সকল প্রকার ফসল চাষের যথেষ্ট উপকার হত। সেখানে বোরো ধানের চাষ মোটেই হল না। কেবল সামান্য অল্প পরিমাণ জমিতে আলুর চাষ হল। কিন্তু আমরা জানি এবং অন্যান্য জায়গায় দেখেছি যে বোরো বাঁধ দেওয়া হয় সাধারণতঃ বোরো চাষের জন্য। অর্থাৎ এই টাকাটা যদি ঠিক সময়মত কাজে লাগানো হত, তাহলে খাদ্যসমস্যার কিছুটা সমাধান হতে পারত। কিন্তু তা হয় নি। সেখানে ঐ বোরো বাঁধের জন্য যেসমস্ত পে-মাস্টার বা কর্তৃপক্ষ, তাঁরা প্রত্যেকেই কংগ্রেসের নাম করা কর্মী। নির্বাচনের জন্য ঐ সরকারী টাকা তাদের পাইয়ে দেওয়া হয়েছিল। আরও এরকম বহু ঘটনা রয়েছে। রিলিফ ফাণ্ডের টাকা নিয়ে তাঁরা তাঁদের পার্টির কাজ করেছেন এবং বিভিন্ন ফাংশন করে, সেই টাকা তাঁরা তাঁদের নির্বাচনী কাজে ব্যয় করেছেন। যেসমস্ত চোরাই মাল সিজ করা হয় বা জনসাধারণ সিজ করে,

সেগুলি তাঁদের দলের লোক, জনসাধারণের মধ্যে বিলি করা হয়েছে। এইভাবে বিদায়ী কংগ্রেস সরকার জনসাধারণের মধ্যে লক্ষ লক্ষ টাকার জিনিসপত্র বিলি করেছেন। আমি আর একটি ঘটনার কথা এখানে উল্লেখ করতে চাই। সেটা হল, খেলান এবং তিলচকে দুটো ডিপ টিউব ওয়েল বহুদিন আগে বসান হয়েছিল এবং বলা হয়েছিল যে, তাইচুং ধানের চাষ করলে পর সরকার থেকে ঐ ডিপ-টিউবওয়েলের জল সরবরাহ করা হবে। আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করছি আপনারা যে-কেউ সেখানে গিয়ে অবস্থাটা একবার দেখে আসুন, ঐ তাইচুং ধান সেখানে হবে না, জমির জল শুকিয়ে গিয়েছে, মাঠ ফেটে চৌচির হয়ে রয়েছে, অথচ তার প্রতিকারের কোন চেষ্টা নেই। যেসমস্ত ডিপার্টমেন্টাল কর্মচারীদের সেখানে থাকবার কথা তাঁরা কেউ সেখানে নেই। ডিপ-টিউবওয়েলগুলি ভেঙ্গে পড়ে রয়েছে, দেখবার কেউ নেই দরখাস্ত করলেও কিছু হয় না। নূতন সরকারকে সেই দায়িত্ব গ্রহণ করতে হবে

[4-30—4-40 p.m.]

তারপরে এই যে ক্যাটল পার্চেস লোন এটা একজন মানুষকে একবারই দেওয়া হয়, কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, এ সম্পর্কে কি আপনি জানেন যে একজন মানুষকে দু-বার তিনবার করেও রিলিফ দেওয়া হয়েছে? হাউস বিল্ডিং লোন তাও দেওয়া হয়েছে কংগ্রেসী কর্মীদের, কংগ্রেসী সমর্থকদের বেছে বেছে। সেইসমস্ত ঋণের পরিমাণ আপনারা যখন জানতে পারবেন তখন অবাক হয়ে যাবেন। সঠিক সংখ্যা আমাদের জানা নেই, কিন্তু গ্রামেতে যেয়ে জানতে পারি যে নির্বাচনের কাজেতে এঁরা কিভাবে এইসমস্ত টাকা ব্যবহার করেছে। স্যার, আপনি শুনলে অবাক হবেন আরামবাগের ১৯ মাইল রাস্তার মাঝখানে ৭টি সিনেমা হাউস নির্বাচনের আগে মঞ্জুরী লাভ করেছে। এর মধ্যে দু-তিনখানার নাম আমি বলতে পারি। তারপরে বাস লাইসেন্সের কথা না বললেই চলে, কারণ এটা সকলেই জানেন। তাই পরিবহণ মন্ত্রিমহাশয়কে আমি অনুরোধ করবো এই সম্পর্কে বিশেষভাবে তদন্ত করবার জন্য। আমার আর বলার সময় নেই আমি এখানে শেষ করছি।

**Shri Jyoti Basu:**

মাননীয় স্পীকার মহাশয়, গতকাল যে আলোচনা এখানে হয়েছে তারই কিছু পুনরাবৃত্তি এখানে শোনা গেল, কাজেই মনে হয় না খুব বেশী সময় নিয়ে আমার বিশেষ কিছু উত্তর দেবার এখানে আছে। তবে একটু অবান্তর হলেও বক্তৃতা দিতে গিয়ে কংগ্রেস পক্ষের বিরোধীদলের একজন সদস্য বললেন যে ওঁরা নাকি গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদে বিশ্বাসী। শ্রীঅজয় মুখার্জী, আমাদের মুখ্যমন্ত্রী, তিনিও সেই একই বিষয়ে বিশ্বাসী, খালি পথের একটু ভিন্নতা আছে। এই যদি হবে তাহলে দু-একজন ওদিক থেকে একই কথা বলছেন, কিন্তু এটা তাঁরা বুঝাতে পারছেন না যে সেইরকম মানুষকে তাঁদের তাড়িয়ে দিতে হল কেন, আর সেইরকম মানুষ ওঁদের ছেড়ে এলেনই বা কেন, মাঠে-ময়দানে বিভিন্ন জায়গায় তাঁদের এত বিরোধই বা হল কেন। নির্বাচনও লুকিয়ে গোপনে হয় নি। গোপনে যখন হয় নি, তখন নির্বাচনের সময় নিশ্চয়ই ওঁদের ঐ গণতন্ত্রে ওঁরা কি বিশ্বাস করেন, সমাজতন্ত্রে কি বিশ্বাস করেন তার বিরুদ্ধেই ত অজয়বাবু অনেক কথা বলেছেন, সেগুলির জবাব কিন্তু ওঁরা ওদিক থেকে দিচ্ছেন না। এর উদ্দেশ্য কি আমরা বুঝি, কিন্তু সমস্ত উদ্দেশ্যই ব্যর্থ হবে এটা আমি ওঁদের বলে দিতে পারি। আর একটা কথা তাঁরা বলেছেন যে, আমি নাকি, আমাকে একটু বেশী আক্রমণ করবেন এটা আমার খুব গৌরবের কথা, ওপক্ষকে হুমকি দিয়েছি যে বিনা বিচারে গ্রেপ্তার করে রাখবো। ঠিক উলটো বলেছেন। আমরা ত কংগ্রেসীদের সেই পথে যেতে পারি না, আমরা ত বিনা বিচারে আটক হয়েছিলাম, কোন কিছু চার্জ আমাদের বিরুদ্ধে শুনি নি, অনেকবার আমরা আটক হয়েছি এবং যখন বলেছি যে আদালতে নিয়ে যাও তখন শুনেছি আদালতে গেলে যদি ছেড়ে দেয়, সেই ভয়ে ওঁদের উদ্দেশ্য ছিল আমাদের আটক করে রাখা, কাজেই আদালতে ওঁরা কি করে যাবে আমরা কিন্তু সেই পথে যেতে চাই না, এই কথা ত আমরা যুক্ত ফ্রন্ট থেকে ঘোষণা করেছিলাম এবং সেই যে কর্মসূচী সেই কর্মসূচী নিয়ে আমাদের সরকার চলছে এটাও আমি আর একবার মনে করিয়ে দিতে চাই যদি কোন ভুল ধারণা থাকে। এখানে অন্যান্য যে সমস্ত সুপারিশ করা হয়েছে, নানারকম যেসমস্ত গঠনমূলক কাজের কথা বলা হয়েছে, কিভাবে বদলি নীতি গ্রহণ

করবো সেইসমস্ত কথা আমি শুনেছি। এখন কি অবস্থা আছে বিভিন্ন সমস্যার ব্যাপারে আমাদের এদিক থেকে অনেক সদস্য বলেছেন, সেগুলি নিশ্চয়ই আমরা সমস্ত বিবেচনা করে দেখবো, দেখে আগামী দু-তিন মাসের মধ্যে আপনাদের কাছে সেইসব নিয়ে আসবো। আমি পুঙ্খানুপুঙ্খভাবে সেইসব কথার মধ্যে যাবো না, কারণ সেগুলি নিয়ে আমরা আলোচনায় বসেছি, পরবর্তীকালে সে সম্বন্ধে আমাদের সিদ্ধান্ত জানাবো। এখানে শ্রীখগেন দাশগুপ্ত, বিরোধী দলের নেতা, উঠে আমাদের এটা বোঝালেন, আমাদের ত সরকার ছিল না, সেজন্য আমরা হয়ত বুঝি নি, যে মুখ্যমন্ত্রীর তহবিল বলে যেটা আছে, চিফ মিনিস্টার্স ফান্ড, সেটা ও'র ব্যক্তিগত সম্পত্তি।

(তুমুল হট্টগোল)

**Shri Krishna Kumar Shukla:**

স্যার, উনি অসত্য ভাষণ দিচ্ছেন।

**Shri Khagendra Nath Das Gupta:**

স্পীকার মহাশয়, আমি এই কথা বলেছি যে চীফ মিনিস্টার্স ফান্ড হচ্ছে চীফ মিনিস্টার্স ওঁদের নামে ডিসক্রিশনে খরচ করবার ফান্ড।

**Shri Jyoti Basu:**

আমি এই কথা বলছি যে, তিনি চীফ মিনিস্টার, কংগ্রেসী নেতা নন এটা মনে রাখতে হবে এবং ডিসক্রিশন যখন এইভাবে ব্যবহার করা হয় যে কংগ্রেসের সেক্রেটারিকে এই ত্রাণ কার্যের জন্য দুই লক্ষ টাকা ওখান থেকে দেওয়া হয়, তখন ওটাকে আমরা দলগত স্বার্থে টাকা খরচ করা বলি, ত্রাণকার্যের জন্য নয়।

(তুমুল হট্টগোল)

**Shri Krishna Kumar Shukla:**

স্যার উনি ভুল স্টেটমেন্ট করছেন অসত্য ভাষণ এখানে উনি করছেন। ডাঃ রায়ের যুগে .......

**Mr. Speaker:** Mr Shukla, please allow me to conduct the business of the House. You are not to dictate to anybody. You have got to take your seat when I am on my legs. Please obey me.

**Shri Jyoti Basu:**

অতএব মাননীয় স্পীকার মহাশয়, এটাকে আমাদের নীতিতে আমরা দুর্নীতি বলি এবং এই দুর্নীতি বন্ধ করাই হচ্ছে আমাদের কাজ। দলীয় স্বার্থে কোন সরকারী টাকা, সে যারই ডিসক্রিশন থাক, খরচ হবে না এই হচ্ছে আমাদের সিদ্ধান্ত এবং এও আমরা জিজ্ঞাসা করেছিলাম, তার উত্তর এসেছে বলে শুনি নি, যে দুই লক্ষ টাকার চেক দেওয়া হল তার মধ্যে ২২ হাজার টাকা নিজের কাছে রেখে বাকি টাকাটা ধরা পড়বার পর কেন ফিরিয়ে দেওয়া হল? আর এই ২২ হাজার টাকার কি হল তাও আমরা জানতে চেয়েছিলাম। যখন খগেনবাবু কথাটা উত্থাপন করলেন তখন আমি আশা করেছিলাম যে, তিনি এই হিসাবটা দেবেন যে এই ২২ হাজার টাকা কোথায় গিয়েছে। কিন্তু সেই হিসাব আমরা পাই নি। তাঁর সংগে সংগে আর একজন প্রাক্তন মন্ত্রী শ্রীশৈলকুমার মুখার্জি বললেন, পরিবহণ বিভাগের মন্ত্রী হিসাবে অনেক কিছু তাঁর জানা ছিল, যে জনগণের সুবিধার্থে নাকি একটা এক্সপার্ট কমিটি বিচার বিবেচনা করে কলকাতার বিভিন্ন রুটে বাসকে তাঁরা পারমিট দিয়েছেন এবং সেইজন্য নাকি এতগুলি বাস চলছে ইত্যাদি এইসব কথা তিনি বলেছেন।

[4-40—4-45 p.m.]

আমি আপনাদের জানাতে চাই একথা সর্বৈব অসত্য। এবং সত্যটা যে কি সেটা তাড়াতাড়ির মধ্যে আমরা সমস্ত তদন্ত করছি, আপনাদের সবাইকে এপক্ষ-ওপক্ষ এবং বাংলাদেশের জনসাধারণকে আমরা জানাব। এবং কোন পদ্ধতি নিয়ে

এই কাজ কেন করা হয়েছে তাও জানাব। শুধু এইটুকু আপনাদের বলতে পারি যদি তাই হত যে, জনগণের কল্যাণের জন্য পরিবহণ বিভাগকে এইভাবে সম্প্রসারিত করা হয়েছে তাহলে আমি শুধু জিজ্ঞাসা করতে চাই ফাইল-টাইলে ঘেটে যেটুকু আমি দেখেছি যে ডি আই রুলস প্রয়োগ করা হল কেন হঠাৎ—যখন ট্রাম স্ট্রাইক আর বাস ষ্ট্রাইক হয়েছিল। এতদিন কি পরিবহণের অসুবিধা ছিল না? এতদিন কি জনগণ বাসে ট্রামে ঝুলে ঝুলে যেত না? কেন হঠাৎ আমরা দেখলাম যে সেই সময় এইরকম একটা ইরেগুলার কাজ করা হল এবং কিভাবে করা হয়েছে—কাদের পারমিট দেওয়া হয়েছে—তার জন্য কিছু হয়েছে কি না—এইসমস্ত তদন্ত করে এই হাউসের সামনে আমরা রাখছি এবং বাইরেও আমরা সেসব কথা বলব। আজকে আমি শুধু এই বলতে চাই যে, এতটা তাড়াতাড়ি যে আমাদের বিরোধীপক্ষের যারা আছেন জবাব দিতে না উঠেন। ফাইলগুলি আমাদের হাতে এসেছে। আমরা সেগুলি ঘেটে দেখছি এবং আমরা জানি না কিছু ফাইল পুড়ে গেছে কিম্বা সরিয়ে নেওয়া হয়েছে কিনা জানি না—আমরা সেগুলি সমস্ত কিছু খোঁজ করছি। কোথায় কোন একটু টুকরা কাগজও যদি থাকে সমস্ত পড়ে—একটু সময় তো আমাদের লাগবে এটা সবাই বুঝতে পারছেন। এই করে জনসাধারণের কাছে রাখা হবে। আমি আজকে বেশী সময় নষ্ট করতে চাই না, শুধু আরেকবার বলব যে, কথায় যা বলব কংগ্রেসের বন্ধুরা বিরোধীদলের পক্ষ থেকে কার্যক্ষেত্রে সেই জিনিস তারা করবেন। অর্থাৎ কনস্ট্রাকটিভ অপোজিশান তারা বলতে যা বুঝায় সেইভাবেই তারা চলবেন এবং তাদের সহযোগিতা কল্যাণকর কাজে আমরা পাব। যদিও আমার আশঙ্কা হয় তাদের বক্তৃতা শুনে এবং ব্যবহার দেখে হয়ত নাও পেতে পারি।

The Motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation Bill, 1967, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and 3

The question that clauses 1, 2 and 3 do stand part of the Bill was then put and agreed to.

### Schedule

The question that the schedule do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu:** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1967, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The Assembly was then adjourned at 4-45 p.m. till 1 p.m. on Friday, the 17th March, 1967, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Friday, the 17th March, 1967, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 15 Ministers and 223 Members.

[1—1-10 p.m.]

### Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Food and Supplies Department will please make a statement on the subject of procurement of paddy and rice in 1966-67 by Food Corporation, called attention by Shri Amarendra Nath Roy Prodhan and Shri Kripa Shindhu Saha on the 13th of March, 1967.

**Dr. Prafulla Chandra Ghosh:**

মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় সভ্য শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান ও শ্রীকৃপাসিন্ধু শাহা [illegible] ফুড করপোরেশন অব ইন্ডিয়া কর্তৃক ১৯৬৬-৬৭ সালে পশ্চিমবঙ্গে ধান ও চাউল সংগ্রহ সম্পর্কে সরকারের মনোযোগ আকর্ষণ করে যে তথ্য চেয়েছেন তা নিম্নে উপস্থাপিত করা হইল :

১৯৬৬-৬৭ সালে ফুড করপোরেশন অব ইন্ডিয়া কলিকাতা শাখা কর্তৃক পশ্চিমবঙ্গের ধান ও চাউল সংগ্রহের পরিমাণ ১২ই ডিসেম্বর হইতে ৩১শে ডিসেম্বর ১৯৬৬ চাউল হিসাবে ক্রয়ের পরিমাণ ৬১৩১ মেট্রিক টন (এক হাজার কিলোগ্রামে এক মেট্রিক টন), ১লা জানুয়ারী হইতে ১৩ই মার্চ ১৯৬৭ ৪৭৮৭৬ মেট্রিক টন। মোটের উপর হোল ৫৪০০৭ মেট্রিক টন। ১৯৬৬ সালের ১২ই ডিসেম্বর হইতে ফুড করপোরেশন এই রাজ্যে কাজ আরম্ভ করে। মোট ৫৪,০০৭ মেট্রিক টন চাউলের মধ্যে ১৭৬৭ মেট্রিক টন ধান (চাউলের হিসাবে ১১৭৮ মেট্রিক টন) ক্রয় করা হইয়াছে।

**Mr. Speaker:** The Minister-in-charge of the Home Department will please make a statement on the subject of raid of armed Pakistanis in South Berubari on the 9th of March, called attention by Shri Arun Kumar Maitra on the 14th of March, 1967.

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Sir, with reference to the Calling Attention notice given by Shri Arun Kumar Maitra regarding the raid of Pakistanis in South Berubari on the 9th of March, 1967 I beg to make the following statement:

In the night of 9th/10th March. 1967 at 1 a.m. about 14/15 Pakistanis armed with lathis, torches, massals, etc., raided the house of Shri Tarini Kanta Roy of Naljoapara, P.S. Kotwali, District Jalpaiguri. The place of occurrence is about 50 yds. south of the Pakistani village of Khalpara. These miscreants assaulted two inmates of the house with lathis and carried away cash, clothes, utensils, ornaments and a cycle, the total value of which was about Rs. 450. The injury received by the inmates of the house was simple in nature. The criminals were seen running towards Khalpara village in Pakistan. During their retreat they fired one round from their gun, but none was injured. No empty cartridge was, however, found at or near the place of occurrence, but a match box made in Pakistan was found at the

place of occurrence. None of the criminals was recognised. A police case has been started. The Deputy Commissioner, Jalpaiguri, has already lodged a protest with his counterpart in East Pakistan over the incident.

**Mr. Speaker:** I have received four notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Death of one Mukunda Sarkar of village Dharampukur near Bongaon—by Shri Narayan Chandra Chowdhury,

(2) attack upon the Adibasi peasants of a village in Ranaghat P.S. by miscreants and Congress workers—by Shri Netai Pada Sarkar,

(3) non-supply of electricity by the State Electricity Board in a fair at Kamarpukur in Hooghly district—by Shri Ajit Kumar Biswas,

(4) change of Presiding Officer and Secretary for conducting the coming Secondary School Examination in Midnapore by the A.D.M., Midnapore—by Shri Deben Das.

I have selected the notice of Shri Ajit Kumar Biswas on the subject of non-supply of electricity by the State Electricity Board in a fair at Kamarpukur in Hooghly district.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible or give a date for the same.

## Question of Privilege

**Mr. Speaker:** I have received a notice from Shri Hara Prasad Chatterjee along with a copy of the Amrita Bazar Patrika of the 16th instant seeking to raise a question of privilege regarding intentional misreporting of the Finance Minister's speech in this House delivered on the 15th instant. As no particulars of the alleged misrepresentation have been indicated I withhold consent to the raising of the matter.

## Discussion on Governor's Address

**Mr. Speaker:** Shri Kamal Kanti Guha has already moved the motion of thanks on the 8th March. I have received 22 notices of amendments to the motion which are in order. The amendments are taken as moved.

**ডাঃ গোপিকারঞ্জন মিত্র:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক ঃ-

"কিন্তু দুঃখের বিষয় যে, উক্ত ভাষণে—

(ক) আসানসোল-দুর্গাপুরের শিল্পাঞ্চলের প্ল্যানিং অর্গানিজেশনের ভবিষ্যৎ কি হইবে তাহার উল্লেখ নাই;

(খ) আসানসোল মহকুমায় যে তীব্র জলকষ্ট দেখা দিয়াছে ও ইহার প্রতিকারে নতুন মন্ত্রিসভা কি কি ব্যবস্থা অবলম্বন করিবেন তাহার কোন উল্লেখ নাই; এবং

(গ) বর্তমানে ইঞ্জিনিয়ারিং শিল্পে বিশেষ করিয়া আসানসোল শিল্পাঞ্চলে যে শ্রমিক ছাঁটাই চলিতেছে তাহার প্রতিকারকল্পে এই মন্ত্রিসভা কি কি ব্যবস্থা অবলম্বন করিবেন তাহার উল্লেখ নাই।"

**শ্রীআজিজুর রহমান:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) রাজ্যে শিক্ষা বিষয়ক অগ্রগতি সম্পর্কে রাজ্যপাল কিছুই বলেননি। প্রাথমিক শিক্ষার স্তর থেকে উচ্চতম বিশ্ববিদ্যালয় পর্যায় পর্যন্ত শিক্ষা বিস্তারের প্রশংসনীয় অগ্রগতি সম্পর্কে রাজ্যপাল কিছু বলেননি। বর্তমান সরকারের শিক্ষানীতি সম্পর্কেও কিছু বলেননি;

(খ) গ্রাম অঞ্চলে খরাজনিত পরিস্থিতির মোকাবিলা করবার জন্য বিদায়ী সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছিলেন তার চিত্র রাজ্যপাল দেননি; এবং

(গ) শ্রমনীতি কি হবে এ সম্পর্কে রাজ্যপাল কোন কথা বলেননি।"

**শ্রীঅমলেন্দুকুমার বাগচী:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) উক্ত ভাষণে সমগ্র রাজ্যব্যাপী খাদ্য সমস্যার বাস্তব চিত্র তুলিয়া ধরা হয় নাই;

(খ) উক্ত ভাষণে সমগ্র পশ্চিমবঙ্গের উন্নয়ন কার্যের কোন বাস্তব চিত্র তুলে ধরতে পারেন নি।"

**শ্রীপতি সিংহ:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে

(ক) পল্লী অঞ্চলের সামগ্রিক উন্নতি; রাস্তাঘাট, সেচ, কৃষি, সমবায় ইত্যাদি সম্পর্কে যে অগ্রগতি তার সম্বন্ধে রাজ্যপাল কিছুই বলেননি;

(খ) পশ্চিমবঙ্গে বেকার সমস্যার মূল কারণ এবং সমাধানের ইঙ্গিত সম্পর্কে রাজ্যপাল কিছু বলেননি। বেকারের সংখ্যা দেওয়া হয়েছে কিন্তু সমাধান কেন করা যায় নি তার মূল কারণ রাজ্যপাল বলেননি; এবং

(গ) উদ্বাস্তু সমস্যা সম্বন্ধে রাজ্যপাল কিছু বলেননি। বিদায়ী সরকারের উদ্বাস্তু পুনর্বাসন সম্পর্কে যে সব কাজ করা হয়েছে তার সম্বন্ধে কোন কথা বলা হয়নি। পুনর্বাসন নীতি কি হবে রাজ্যপাল তাও কিছু বলেননি।"

**শ্রীব্যোমকেশ মজুমদার:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) ইহাতে পল্লী-পানীয়জল সরবরাহ, জনস্বাস্থ্য, পল্লীঅঞ্চলে ভোগ্যপণ্য সরবরাহের কোন উল্লেখ নাই; এবং

(খ) উদ্বাস্তু পরিবারবর্গের চাকুরীর, সরকারী কলোনীগুলিতে রাস্তাঘাট ও পানীয়-জলের ব্যবস্থা হইবে এরূপ কোন ভরসা দেওয়া হয় নাই।"

**শ্রীযতীন্দ্রমোহন রায়:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপাল তাঁর উদ্বোধনী ভাষণে পশ্চিমবঙ্গের মত সীমান্ত রাজ্যে চীনাপন্থী কম্যুনিষ্ট প্রভাবিত মন্ত্রী যে দেশের স্বার্থ পরিপন্থী হবে সে সম্পর্কে কোন কথা বলেননি।"

**শ্রীনাজমুদ্দিন আহমেদ:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, সমাজকল্যাণমূলক কার্যাবলীর সম্পর্কে রাজ্যপাল কোন কথা বলেননি। সামাজিক নিরাপত্তা যে যে অংশের প্রয়োজন—যথা শিশু, পঙ্গু, সমাজের দিক থেকে উপেক্ষিত, বিড়ম্বিত ব্যক্তিদের সম্পর্কে সামাজিক নিরাপত্তার নীতি কি হবে এ সম্পর্কে রাজ্যপাল কোন কথা বলেননি।"

**শ্রীসন্তোষকুমার রায়:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, প্রাক্তন দেশীয় রাজ্য ও বর্তমানে পশ্চিমবঙ্গের সীমান্তবর্তী জেলা কুচবিহারের অর্থনৈতিক ক্ষেত্রে অনগ্রসরতা দূরীকরণের আশু ব্যবস্থার প্রয়োজনীয়তার কথা উল্লেখ করেননি।"

**শ্রীবয়লা মুরমু:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, দ্রব্যমূল্যবৃদ্ধি সম্পর্কে রাজ্যপাল বলতে গিয়ে বৃদ্ধির মূল কারণ, চীনের ও পাকিস্তানের বিরুদ্ধে ভারতের আত্মরক্ষার্থ যুদ্ধ সম্পর্কে কিছু বলেননি।"

**ডাঃ গোপালদাস নাগ:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, মহামান্য রাজ্যপাল তাঁহার ভাষণে পশ্চিম বাংলার জনস্বাস্থ্য সম্পর্কীয় ক্রমবর্ধমান সমস্যাগুলির ও পৌরসভাগুলির প্রশাসনিক সমস্যার কোনরূপ উল্লেখ করেন নাই।"

**শ্রীমিহির উপাধ্যায়:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, মহামান্যা রাজ্যপালিকা, তাঁর ভাষণে খরাক্লিষ্ট এই দুর্বৎসরে গ্রামাঞ্চলে পানীয়জল সরবরাহের সমস্যা উপেক্ষা করেছেন এবং সমাধানের কোন পন্থা নির্দেশ করেননি।"

**শ্রীদাশুকরণ মুরমু:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, দ্রব্যমূল্য রোধ করা সম্পর্কে রাজ্যপাল কিছু বলেননি।"

**ডাঃ মহম্মদ ফজলে হক:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, পরিবার পরিকল্পনা বা জনস্বাস্থ্য সম্পর্কে রাজ্যপাল কোন কথা বলেননি।"

**Shri Abdus Sattar:** That the following be added at the end of the address in reply, viz.,—

"But regret that there is no mention about—

(a) the appreciation of the achievements made by the previous Government in various spheres of life;

(b) the food policy to be adopted by the new non-Congress Government to cope with the acute food problems in the State; and

(c) the measures to be taken by the new Government to deal with the various problems of the State as stated in the address, viz., abnormal increase in the prices of essential commodities, unemployment, threatened retrenchment of industrial workers in many industries and rehabilitation of refugees, etc."

**Shri Puranjoy Pramanik:** That the following be added at the end of the address in reply, viz.,—

"But regret that—

(a) no effective measures are contemplated for upliftment and welfare of the Scheduled Caste and Scheduled Tribe people of West Bengal;

(b) there is no mention of the upliftment and welfare of the Scheduled Caste and Scheduled Tribe people of West Bengal; and

(c) there is no mention for combating the famine situation in the drought-affected areas of West Bengal."

**Shri Amalendu Kumar Bagchi:** That the following be added at the end of the address in reply, viz.,—

"But regret that the address does not mention that Murshidabad district having the largest acreage under jute cultivation need be provided with full rationing to meet the food requirement caused by such jute cultivation."

**Shri Probhakar Pal:** The following be added at the end of the address in reply, viz.,—

"But regret that—

(a) no effective measures have been suggested for the solution of the food crisis;

(b) the speech does not contain a word of sympathy for the suffering teachers of the State; and

(c) there is no mention of measures to be adopted for removing corruption in the administration."

**Shri Maharaja Bose:** The following be added at the end of the address in reply, viz.,—

"But regret that there is no mention about the steps for the safety of the people of the Border districts against the attack by the Pakistanis in collaboration with the anti-social elements of the Border who are often committing the offences like dacoity, cattle lifting, murder, arson and smuggling of foodgrains."

**Shri Arun Kumar Moitra:** That the following be added at the end of the address in reply, viz.,—

"But regret that—

(a) extension of medical facilities has been lost sight of;

(b) extension of irrigation facilities to increase food production has not been mentioned:

(c) the Governor has failed to note the security of the border areas of the State;

(d) no programme to increase food production has been given;

(e) agrarian reforms and problems of 'Bhagchashis' (Bargadars) have not been mentioned;

(f) no positive policy to solve the impending food crisis has been outlined; and

(g) Asansol and Siliguri Town Development Plans have not been mentioned."

**Dr. Zainal Abedin:** That the following be added at the end of the address in reply, viz.,—

"But regret that—

(a) there is no assurance regarding payment of compensation to the Intermediaries affected by the Estate Acquisition Act, specially to those belonging to the district of West Dinajur;

(b) there is no mention of the policy to be persued regarding up-grading of Junior High Schools to High Schools and Higher Secondary Schools;

(c) there is no mention of the policy of establishment of Primary and Subsidiary Health Centres in rural areas of West Bengal; and

(d) no mention has been made of the fact that there had been unprecedented drought in some of the districts of West Bengal last year and the then Government of West Bengal met the crisis effectively allowing none to die of starvation."

**Shri Pramatha Nath Dhibar:** That the following be added at the end of the address in reply, viz.,—

"But regret that there is no assurance for—

(a) increase of salaries and allowances of the Government staff, teachers of primary and secondary schools and professers of colleges of the State;

(b) the supply of cheap rice at 50 paise per kg. to the poor peoples, low paid working classes, daily labourers and the poor scheduled caste brothers of the State;

(c) the supply of lands to the landless people in the State;

(d) the supply of drinking water to the draught-affected people of the State, particularly in Asansol Coalfield Area;

(e) supply of irrigation facilities at the draught-affected areas of the State;

(f) the exemption of canal taxes of the cultivators of the State;

(g) the exemption of taxes of the draught-affected people of the State;

(h) the compulsory and free primary and secondary education in the State; and

(i) problems of fish production and the fishermen community of the State."

**Shri Narayan Chandra Chaudhuri:** That the following be added at end of the address in reply, viz.,—

"But regret that—

(a) no mention has been made in condemnation of the organised acts of disturbance violence in the State and no assurance has been given for the adequate security of the life, limb and properties of the peace-loving democratic citizens of the State; and

(b) nothing has been said for stepping up agricultural productions and betterment of the lot of the agriculturists of the State."

**Mr. Speaker:** I would request Shri Khagendra Nath Das Gupta to please initiate the debate.

[1-10—1-20 p.m.]

**Shri Khagendra Nath Das Gupta:**

মাননীয় স্পীকার মহোদয়, মহামান্য রাজ্যপালের ভাষণে সবচেয়ে যে বিষয়টির প্রতি আমার মনোযোগ আকৃষ্ট হয়েছিল সেটা হচ্ছে তাঁর বক্তৃতার স্বল্পতা। এসেম্বলী হাউসে বহু বছর মহামান্য রাজ্যপালগণের ভাষণ শোনার সৌভাগ্য আমার হয়েছিল। এবারকার ভাষণ সংক্ষিপ্ততম বল্লে অত্যুক্তি হয় না। মাত্র তিন পাতার ভিতর এই ভাষণ লিপিবদ্ধ হয়ে রয়েছে। সাধারণত রাজ্যপালগণের ভাষণে বিদায়ী বৎসরের কার্যক্রম, বিভিন্ন বিভাগের মাধ্যমে যে সকল উন্নয়নমূলক কার্য সম্পন্ন হয়ে থাকে এবং চলতে থাকে তার পরিচয় আগামী বছরের কার্যক্রম ও নীতির ইঙ্গিত এগুলি থাকে। কিন্তু এবার দেখতে পাচ্ছি এর কোন কিছুর উল্লেখ নেই। সাধারণত আগামী বছরের যে সকল কার্যক্রমের উল্লেখ থাকার প্রয়োজন ছিল এবার বর্তমান সরকার সেগুলি হয়তো ইচ্ছা করেই বাদ দিয়েছেন এই জন্য যে সেগুলি উল্লেখ করলে হয়তো কংগ্রেস সরকারের প্রশংসা করতে হয়। আগামী বছরে এঁরা কি করবেন তারও ইঙ্গিত এর মধ্যে নেই। কিভাবে কি নীতি অনুসরণ করবেন তার কোন কথা এই ভাষণের মধ্যে আমরা খুঁজে পেলাম না। বাইরে অবশ্য জনসমিতিতে তাঁদের ১৮ দফা নীতির কথা আমরা শুনেছিলাম কিন্তু সেইসব নীতির কথা এই ভাষণের মধ্যে নেই। কংগ্রেস সরকার কি করেছেন তার উল্লেখ না করলেও তার সুফল তাঁরা ভোগ করবেন এ বিষয়ে কোন সন্দেহ নেই। কি অবস্থায় শত শত বৎসর পরাধীন, পর পদানত থাকার পর এই পশ্চিমবঙ্গ সরকার তার আর্থিক কাঠামোকে আজকের সুদৃঢ়ভিত্তিতে গড়ে তুলেছে দেশবাসী তা ভুলবে না। ইংরেজ যখন চলে গেল তখন বাংলাদেশ দ্বিধা বিভক্ত, পশ্চিমবাংলা তখন তার ১/৩ অংশ এলাকা মাত্র পেয়েছিল। তখন জেলাগুলি বিভক্ত এবং দেশের চারিদিকে সব কিছু ভেঙ্গে পড়ার উপক্রম, দেশের যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত, লক্ষ লক্ষ উদ্বাস্তু নরনারী দলে দলে পাকিস্তান ছেড়ে পশ্চিমবাংলার অভিমুখে আসতে সুরু করল। এই অবস্থায় পশ্চিমবাংলার শাসনযন্ত্র এবং পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে পড়ার উপক্রম হয়েছিল। পশ্চিমবাংলা যখন এই অবস্থায় কাজ সুরু করল তখন রাজকোষে কোন অর্থ ছিল না। শূন্য থেকে শুধু ধার করে এনে প্রথম বছর তাঁদের সরকারী কর্মচারীদের বেতন দিতে হয়েছিল। এই অবস্থায় ১৯৪৮-৪৯ সালে যখন সরকারের ৩১ কোটি টাকা আয় ছিল—তার মধ্যে সাড়ে ৬ কোটি টাকা ভারত সরকারের প্রদত্ত উন্নয়নমূলক খাতে, সেই অবস্থা থেকে আজ পশ্চিমবাংলার সামনে যে বাজেট উপস্থিত হয়েছে তার পরিমাণ ২০৬ কোটি টাকা—রেভিনিউ দেখান হয়েছে। এই কয় বছরে পশ্চিমবাংলার যে উন্নতি হয়েছে তাতে কোন সন্দেহ নেই। আজকে পশ্চিমবাংলার জনগণের জীবনযাত্রার মান ক্রমশঃ উন্নয়নের পথে যে এগিয়ে চলেছে তার উল্লেখ এঁরা না করলেও তা সত্য তা চিরদিনই থেকে যাবে। এবারকার ভাষণে প্রথমেই উল্লেখ করা হয়েছে গত নির্বাচনের কথা। এই নির্বাচনে ৫ হাজার ৬ শত ৫০টি ভোট গ্রহণ কেন্দ্রে ২ কোটি ২০ লক্ষ ভোটদাতার ভোট গ্রহণ ব্যবস্থা একটা উল্লেখযোগ্য সাফল্য। যাই হোক এবারে যাঁরা বর্তমান মন্ত্রীসভা গঠন করেছেন তাঁরাই নির্বাচনের সাফল্যে সুখী হয়েছেন দেখে আমিও আনন্দিত। প্রতিবারই

নির্বাচনের পর জ্যোতিবাবু যিনি এতকাল বিরোধী পক্ষের নেতা ছিলেন তিনি নির্বাচনের পর ঘোষণা করতেন যে নির্বাচন একটা প্রহসন। তিনি নির্বাচনগুলিকে প্রহসন বলেই দেখতেন। এবারে কিছু বেশী আসন পাওয়ায় এই নির্বাচনকে আর প্রহসন বলে মনে করেন না। এই নির্বাচন খুব সাফল্যমণ্ডিত হয়েছে এটা ঘোষণা করেছেন সেটা খুব সুখের বিষয়।

এই নির্বাচনকে সাফল্য করার কথা ঘোষণা করা হয়েছে এবং কংগ্রেস সরকারকে পরোক্ষভাবে প্রশংসা করেছেন। একদিনের মধ্যে এত বড় নির্বাচনকে এতগুলি ভোট গ্রহণ কেন্দ্রে ২২ হাজার ৬ শত ৫০টি কেন্দ্রে শান্তিপূর্ণভাবে পরিচালনা করা কৃতিত্বের পরিচায়ক এ বিষয়ে কোন সন্দেহ নেই। এটা শুধু তৎকালিন সরকারের কৃতিত্বের পরিচায়ক তা নয়। এই নির্বাচন বিশেষ করে বামপন্থী কমিউনিস্টগণ যেভাবে কংগ্রেস কর্মীর উপর আঘাত হেনেছিলেন স্থানে স্থানে, যেভাবে কংগ্রেস কর্মীকে হাসপাতালে স্থান নিতে হয়েছিল, এই অবস্থাতেও সেই সব কংগ্রেসের কর্মিগণ অসীম ধৈর্য দেখিয়েছিলেন এবং এই নির্বাচন যাতে কোন রকমে ব্যহত না হয় তার জন্য সর্বোতভাবে সচেতন হয়েছিলেন। এই নির্বাচন সফল হয়েছে এবং এর কৃতিত্ব তাঁদেরই প্রাপ্য। চতুর্থ সাধারণ নির্বাচনে এবার জ্যোতিবাবুর দল জনসাধারণের রাজনৈতিক বোধের পরিচয় পেয়েছেন, এটা সুখের বিষয়। পরিণত রাজনৈতিক বোধ দেশবাসী বহুকাল আগেও দিয়ে এসেছেন। গত এক বছরের বেদনাদায়ক স্মৃতির কথা রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। জনগণের ব্যাপক বিক্ষোভ ঘটেছিল এবং সেই বিক্ষোভের পিছনে বামপন্থী দলগুলি প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে যেভাবে প্ররোচনা যুগিয়েছিলেন, যেভাবে আইন ও শৃঙ্খলা বর্জিত তাণ্ডব ঘটনা ঘটেছিল সেগুলি কম বেদনাদায়ক নয়। জনসাধারণের সম্পত্তি ও সরকারের সম্পদ তখন যেভাবে বিধ্বস্ত হয়েছিল তাও রাজ্যপাল মহোদয়ার অন্তরে বেদনার সঞ্চার করেছিল, সে বিষয়েও কোন সন্দেহ নেই এবং তার সাক্ষী হয়ে তদানিন্তন মন্ত্রী আমাদের সহকর্মী ফজলুর রহমান সাহেবের বাড়ী আজও দগ্ধ অবস্থায় পড়ে আছে। এর পর উল্লেখ করেছেন পরের পর দ্বিতীয় বছর রাজ্যের বিশাল অঞ্চল খরাক্লিষ্ট হয়েছিল, এতদিন পরে আমাদের বর্তমান মন্ত্রিসভা গত বছরে তীব্র খরা হয়েছিল তা স্বীকার করেছেন। গত বছর যখন আমরা বারে বারে উল্লেখ করেছিলাম এই খরার কথা, ওদিককার বন্ধুরা একথা আমাদের বোঝাতে চেয়েছিলেন যে দেশে কোন অভাব নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আমাদের কৃষ্ণনগরের মন্ত্রী এঁরা বলেছিলেন দেশে খাদ্যের অভাব নেই কিন্তু আজ এঁরা স্বীকার করছেন, না সত্যি দেশে খাদ্যের অভাব ঘটেছিল। এই বছরে এঁদের এই খাদ্যের অভাবের মোকাবিলা করতে হয়েছিল বলে তাঁদের জ্ঞানচক্ষুর উন্মীলন হয়েছে। গত বছর কি অবস্থায় তৎকালিন সরকারকে খাদ্যাভাবের সম্মুখীন হতে হয়েছিল তা আমাদের এই সভার সদস্যগণ সবাই জানেন। গত বছর ২১ লক্ষ টন খাদ্যাভাব ঘটেছিল এবং সেই খাদ্যাভাব শুধু বাংলাদেশেই নয়, ৮টি রাজ্যে এই রকম খাদ্যাভাব ঘটেছিল। যে সকল বাড়তি রাজ্যে সেখানে প্রচুর খাদ্য উৎপন্ন হয় যেমন উড়িষ্যা, অন্ধ্র সেই সব অঞ্চলেও গতবার খাদ্যাভাব দেখা দিয়েছিল। সেই দারুন দুঃসময়ে তৎকালিন সরকার যেভাবে তার মোকাবিলা করেছিলেন তা সত্যিই প্রশংসার যোগ্য। কিন্তু সেই প্রশংসা বর্তমান মন্ত্রিসভা দিতে রাজি নন, যে অবস্থায় তখন উপনীত হয়েছিল সেই সময় তৎকালিন সরকার যদি দৃঢ়ভাবে ভাগ করে খাবার নীতি না গ্রহণ করতেন তাহলে দেশে দারুন দুর্ভিক্ষ ঘটত তার ফলে দেশের জনগণ মৃত্যুমুখে পতিত হত সে বিষয়ে কোন সন্দেহ নেই।

[1-20—1-30 p.m.]

কিন্তু সেই অবস্থা থেকে দেশবাসীকে রক্ষা করার জন্য যখন খাদ্যনীতি দৃঢ়ভাবে গ্রহণ করে কংগ্রেস সরকার এগিয়ে গেছল, আজ যে সরকার গদীতে উপবিষ্ট হয়েছেন, তাঁরা তখন সর্ব প্রকার প্রতিবন্ধকতা করতে এগিয়ে গেছলেন। ফেব্রুয়ারী মাসে ফাল্গুন মাসে যখন কৃষকদের ঘরে ঘরে ধান মজুত রয়েছে তখনই ওঁদের প্রয়োজন হয়ে পড়েছিল খাদ্য আন্দোলন সুরু করার। সেই খাদ্য আন্দোলন কি আকার ধারণ করেছিল মাননীয় স্পীকার মহাশয় আপনার তা অবিদিত নাই। কত ট্রাম পুড়ল, বাস পুড়ল, পোস্ট অফিস লুঠ হল, কত কি ঘটল, কত কি হয়ে গেছল তৎকালীন সরকারের খাদ্যনীতিকে ব্যর্থ করে দেবার জন্য। এঁরা চেয়েছিলেন খাদ্য ব্যবস্থার ঘাটতি। কিন্তু যে বলিষ্ঠ নীতি তৎকালীন সরকার গ্রহণ করেছিলেন সেই নীতি অনুসরণ করেই দেশকে

সে অবস্থা থেকে তাঁরা রক্ষা করেছেন। দুঃখের বিষয় বর্তমান সরকারকেও ঠিক একই পরিস্থিতির সম্মুখীন হতে হচ্ছে। গত বছর যেমন ফসল হয় নি, এ বছরও প্রায় একই অবস্থা। এই বছর যদিও পশ্চিম বাংলায় কোন কোন জেলায় দারুণ খরা দেখা দিয়েছে মোটামুটি গত বছর পশ্চিম বাংলায় যে পরিমাণ শস্য উৎপন্ন হয়েছিল এ বছরের উৎপাদন তা থেকে খুব বেশী কম নয়। এই অবস্থায় কিভাবে বর্তমান সরকার এই খাদ্যাবস্থার মোকাবিলা করেন তা দেখবার জন্য আমরা উদ্গ্রীব হয়ে রইলাম। তবে আমি এইটুকু আশ্বাস সরকারকে দিতে পারি যে তাঁদের খাদ্যনীতি ব্যর্থ করার জন্য বিশেষ করে আমরা কংগ্রেসীরা ট্রাম পোড়াতে যাব না, বাস পোড়াতে যাব না, রেলওয়ে লাইন উড়াতে যাব না এবং আমরা এমন কোন অরাজক অবস্থার সৃষ্টি করব না যার জন্য তাঁদের গুলি করতে যেতে হতে পারে।

(এ ভয়েসঃ- আপনারা ধানও দেবেন না।)

রাজ্যপাল বলেছেন- 'আমার নূতন মন্ত্রিমণ্ডলী উদ্ভূত সমস্যার প্রকৃতি স্বরূপ জটিলতা এবং গুরুত্ব বিবেচনা করে সাধারণ মানুষের অসুবিধা লাঘবের জন্য যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করবেন।' বর্তমান মন্ত্রিসভা গঠিত হয়েছে ১৫ দিনের উপর হল, কিন্তু আজ পর্যন্ত এই মন্ত্রিসভার কাছ হতে খাদ্যনীতি সম্বন্ধে কোন ঘোষণা পেলাম না, আজ পর্যন্তও ১৫ দিনের ভিতর এই সরকার কোন নীতি গ্রহণ করতে পারলেন না কিভাবে বর্তমান খাদ্যের মোকাবিলা করবেন। ওঁরা গত বছর দেখেছি ৫ দিন আগে মেমোরেন্ডাম সাবমিট করে, পাঁচ দিনের মধ্যে তৎকালীন সরকার কি স্থির করবেন তা জানবার জন্য দাবী উত্থাপন করেছিলেন। ৫ দিনের বদলে ১৫ দিন চলে গেল, খাদ্য সমস্যা সম্পর্কে এঁরা প্রত্যেকেই সজাগ ছিলেন, অনেক দাবীও বহুবার উত্থাপন করেছিলেন কিন্তু কার্যকালে এঁরা কিছুই করতে পারলেন না। ১৫ দিন চলে গেল এদিক থেকে আমরা কিছুই দেখতে পাচ্ছি না। তার কারণ বোধ হয় এদের মতি স্থির নাই। বার-মেশালী মন্ত্রিসভা, বার দল নিয়ে গড়া, দু' দিন আগেও পরস্পরের সঙ্গে যে বিরোধ নীতি নিয়ে তা দেশবাসীর সামনে প্রচার করে এসেছেন, এঁরা বলেছেন সব কিছু তুলে দেব, কন্ট্রোল থাকবে না, অবাধ বাণিজ্য হবে।

কেউ বলেছেন কঠোর কন্ট্রোল দেশে কার্যে পরিণত করতে হবে, কেউ বলেছেন ব্যাপকভাবে সরকারী মেসিনারি দিয়ে খাদ্যশস্য সংগ্রহ করতে হবে, আবার কেউ বা বলেছেন লেভির সাহায্যে খাদ্যশস্য সংগ্রহের প্রয়োজন নেই। কাজেই দেখা যাচ্ছে নানা বিরোধী মতবাদ নিয়ে এই মন্ত্রিসভা গঠিত এবং ১৫ দিনের মধ্যেও তাঁরা নিজেদের মধ্যে একটা সামঞ্জস্য আনতে পারলেন না। দেশবাসীর সামনে এঁরা অনেক আশার বাণী শুনিয়েছিলেন। নির্বাচনের সময় আমরা কত কথা শুনেছি যে, এঁরা ২৭ টাকা মণ চাল দেবেন, সপ্তাহে ২ কে জি চাল এবং ১ কে জি গম খাওয়াবেন, ৩ টাকা কে জি সরষের তেল হবে। এগুলির জন্য আমরা অধীর আগ্রহে অপেক্ষা করছি। কবে থেকে ২৭ টাকা মণ চাল পাব, ৩ টাকা কে জি তেল পাব, কবে থেকে আমরা রেশনে ২ কে জি চাল এবং ১ কে জি গম পাব সেই দিনের জন্য অপেক্ষা করছি। তারপর রাজ্যপালের ভাষণে দেখছি, পার্বত্য অঞ্চল, সুন্দরবন এবং রাজ্যের অন্যান্য অনগ্রসর এলাকার অর্থনৈতিক সমস্যার দিকে তাঁরা বিশেষ দৃষ্টি দেবেন বলে আশ্বাস দিয়েছেন। এটা আর নূতন কথা কি? পূর্ববর্তী সরকার সুন্দরবন এবং অনগ্রসর এলাকার অর্থনৈতিক সমস্যার দিকে দৃষ্টিপাত করেছিল। তারপর, টাকার মূল্য হ্রাস এবং অন্যান্য বহুবিধ কারণে দ্রব্যমূল্য বৃদ্ধি হওয়ায় সাধারণ মানুষের ক্লেশ আরও তীব্রতর হয়েছে এর উল্লেখ ভাষণে আছে। একথা বাজেট উত্থাপনকালে অর্থমন্ত্রী মহাশয়ও ভারত সরকারকে খোঁচা দিয়ে, আক্রমণ করে বলেছেন। একথা সত্য টাকার মূল্য হ্রাস হয়েছে এবং টাকার মূল্য হ্রাসের দরুন দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে। কিন্তু কি কারণে টাকার মূল্য হ্রাস হোল? আমার বক্তব্য হচ্ছে কি উপায়ে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা যায় সে সম্বন্ধে শুধু সমালোচনা না করে ভারত সরকারের সঙ্গে বসে এঁরা যদি নীতি স্থির করেন তাহলে কাজের কাজ হয়। এঁরা সমালোচনা বহুকাল করেছেন। কিন্তু আজকে যখন এঁদের উপর দায়িত্ব এসে পড়েছে তখন সেই দায়িত্ববোধ নিয়ে এঁরা যদি অগ্রসর হন এবং ভারত সরকারের সঙ্গে আলোচনা করে কি উপায়ে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা যায় সেদিকে দৃষ্টিপাত করেন তাহলে কাজ হবে। শুধু সমালোচনা করে দিন চলে গেল। দেশের লোক এঁদের কাছে চায় এঁরা কি নূতন পথ দেখাতে পারেন। কাজেই সেদিক থেকে কথা না বলে যদি কাজ করেন তাহলে ফল

ভাল হবে। ১৯৫১-৫২ সাল থেকে ১৯৬২ সাল পর্যন্ত দুটি পরিকল্পনা যখন সার্থক রূপায়িত হয় সেই সময়ের মধ্যে মূল্যমান অনেক স্থিতিশীল ছিল। ১৯৫২-৫৩ সালে যদি ১০০ ধরা যায় তাহলে ১৯৬২ সালে মূল্যমান ১২৫ পর্যন্ত মাত্র উঠেছিল। অথচ এই সময়ের মধ্যে সারা পৃথিবীর সর্বত্র মুদ্রাস্ফীতির লক্ষণ প্রকাশ পেয়েছিল, প্রতিটি রাজ্য মুদ্রাস্ফীতির সম্মুখীন হয়েছিল এবং আমাদের দেশকে উন্নয়নমূলক কার্যে ডেফিসিট ফাইনানসিং-এও এগুতে হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও এই দেশে মূল্যমান শতকরা ২৫ ভাগের বেশী বাড়তে দেওয়া হয় নি। ১৯৬২ সালে যখন চীন ভারতবর্ষ আক্রমণ করল এবং তারপর যখন পাকিস্তান ভারতবর্ষ আক্রমণ করল এই দুটি লড়াইয়ের সম্মুখীন দেশকে হতে হয়েছিল বলে দেশরক্ষা খাতে ব্যয়ের মাত্রা অত্যধিক বেড়ে গেল এবং মুদ্রামূল্যের সমতা রক্ষা করা কঠিন হয়েছিল। কাজেই কি করে সমাধান করা যায় সে সম্বন্ধে সমালোচনা না করে বর্তমান মন্ত্রিসভা যদি ভারত সরকারের সঙ্গে বসে স্থির করতে পারেন তাহলে উপকার হবে। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব।

**মিঃ স্পীকার:** আপনি বলুন, কিন্তু অন্য লোকের টাইম কিন্তু কম হয়ে যাবে।

[1-30—1-40 p.m.]

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত:** আমি এখনই শেষ করছি। শিল্পোন্নয়ন সম্পর্কে এঁরা অনেক বড় বড় কথা বলেছেন এবং বেকার সমস্যার কথাও তুলেছেন। কিন্তু সেই বেকার সমস্যার সমাধান কিভাবে হবে তার কোন উল্লেখ কিন্তু এই ভাষণে দেখলাম না। শিল্পোন্নয়ন করতে গেলে শিল্পে যে শান্তি রক্ষা করা প্রয়োজন, সেই শান্তি এঁরা কিভাবে রক্ষা করবেন--তারও কোন উল্লেখ এর মধ্যে নাই। কিন্তু বাইরে সংবাদপত্রে এঁদের যেসব বিবৃতি প্রকাশিত হচ্ছে, তাতে আমাদের মনে সন্দেহ জেগে উঠছে। কাজেই তাঁরা দেশে বেকার সমস্যার সমাধান করবেন, না, বাড়িয়ে দেবেন সে বিষয়ে আমাদের মনে সন্দেহ জেগেছে। আমাদের পূর্ববর্তী সরকার শিল্পবিরোধ নিষ্পত্তির জন্য ত্রি-পক্ষীয় সম্মেলন করতেন। সরকার পক্ষ, মালিক পক্ষ ও শ্রমিক পক্ষ - এই তিন পক্ষ মিলে সেই শিল্প-বিরোধগুলির নিষ্পত্তি ঘটাতেন। এতে করে খুব সুফল ফলেছিল। যে সমস্ত ক্ষেত্রে শ্রমিকগণ সামান্য বেতন পেতেন বা দৈনিক ভাতা পেতেন, গত কয় বছরে সেই সব বেতন বা ভাতার পরিমাণ অনেক বেড়ে গিয়েছে। চা-বাগানে আগে চার আনা হাজিরা ছিল, এখন সেটা বেড়ে গিয়ে দাঁড়িয়েছে দু টাকা তের পয়সা। তা ছাড়াও বোনাস এবং অন্যান্য নানাবিধ সুযোগ-সুবিধা তাদের দেওয়া হয়েছে—যেমন পনের টাকা মণ দরে তাদের চাল দেওয়া হচ্ছে। এই ত্রি-পাক্ষিক সম্মেলন ঘটিয়ে--এটা আদায় করা হয়েছে। কিন্তু বর্তমান সরকারের যে শ্রমনীতি তাতে দেখা যাচ্ছে সেই ত্রি-পক্ষীয় সম্মেলনের নীতি তাঁরা পরিত্যাগ করতে যাচ্ছেন। শুধু শ্রমিকদের সঙ্গে বসেই শ্রমিক কল্যাণ করবেন বলে তাঁরা আশা করছেন। এই সমস্ত কাজ যদি তাঁরা করতে যান তাহলে সমস্ত শিল্পের ক্ষেত্রে মূলধন আমদানী বাহত হবে—এই ভয় আমরা করছি। যার ফলে আমাদের দেশে শিল্প-সম্প্রসারণ তো দূরের কথা, শিল্প আরো সংকোচন হবে।

এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Provash Chandra Roy:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপাল আমাদের উভয় কক্ষের যুক্ত অধিবেশনে যে ভাষণ দিয়েছেন, তাঁর সেই ভাষণকে আমি সমর্থন করছি। এই প্রসঙ্গে স্যার, আপনার মারফত কয়েকটি কথা বলতে চাই -কেন আমি সে ভাষণ সমর্থন করছি।

এই বিধান সভায় ইতিপূর্বে আমি দশ বৎসর ছিলাম। তখনকার রাজ্যপালের ভাষণে আমরা দেখেছি যে সরকার তখন ক্ষমতাসীন ছিলেন তাঁদের সমস্ত কাজকে এমন কি গুলি চালান থেকে আরম্ভ করে সমস্ত কাজকে তিনি সমর্থন করে গিয়েছেন; কিন্তু আজকে তাঁর নতুন ভাষণে দেখেছি তিনি নতুন দৃষ্টিভঙ্গী এই ভাষণের মধ্য দিয়ে গিয়েছেন। সেই জন্য আমি তাঁর ভাষণকে

সমর্থন করছি। নূতন দৃষ্টিভঙ্গীর কথা এই জন্য বলছি যে সেদিন চতুর্থ সাধারণ নির্বাচন হয়ে গেল, সেই নির্বাচনের ফলাফলকে তিনি অভিনন্দন জানিয়েছেন। তিনি বলেছেন বাংলাদেশের জনসাধারণ যে রাজনৈতিক পরিপক্কতার পরিচয় ব্যালট বাক্সের মাধ্যমে দিয়েছেন, তার ফল তিনি সকলকে মেনে নেবার জন্য আবেদন জানিয়েছেন। বাংলাদেশের মানুষের রাজনৈতিক চেতনার প্রতি তিনি যে শ্রদ্ধা জানিয়েছেন, আমি তাঁর এই নূতন দৃষ্টিভঙ্গীর প্রশংসা করছি। এর দ্বারা তিনি কি প্রমাণ করছেন যে কংগ্রেস মন্ত্রিসভায় পশ্চিমবাংলায় গত পনের বছর গদীতে আসীন ছিলেন, সেই সময় যাঁরা বাংলাদেশের মানুষকে জ্বালিয়ে-পুড়িয়ে মেরেছেন, অনাহারে অর্ধাহারে তাদের বাস করতে বাধ্য করেছেন, সেই সরকারকে আজকে বাংলাদেশের মানুষ গদিচ্যুত করেছেন? এই কথার দ্বারা তিনি অতীতের মন্ত্রিসভার প্রতি অনাস্থা প্রকাশ করেছেন। এই সভায় এবং সমগ্র বাংলাদেশের মানুষকে আমি তা আপনার মাধ্যমে জানাতে চাই।

আর দ্বিতীয় কথা হচ্ছে ভুতপূর্ব পুর্তমন্ত্রী শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত মহাশয় বলেছেন যে ট্রাম বাস প্রভৃতি পোড়ান হয়েছে। মাননীয় রাজ্যপাল তাঁর এই ভাষণে কী বলেছেন? তিনি বলেছেন বাংলাদেশের সর্বত্র যে বিস্তৃত ও ব্যাপক গণ-বিক্ষোভ দেখা দিয়েছিল সেই গণ-বিক্ষোভের কথা তিনি বলেছেন। সেই প্রসঙ্গে তিনি একথাও বলেছেন যে সেই গণ-বিক্ষোভ যাঁরা জীবন দিয়েছেন তাদের মধ্যে অনেক তরুণ অমূল্য জীবন চলে গিয়েছে। বাংলাদেশের বিদায়ী সরকার মানুষের খাদ্যসংকট সমাধান করতে পারেন নাই। তাই তিনি বলেছেন পপুলার ওয়াইড স্প্রেড আনরেস্ট এই আনরেস্ট-এর কথা বলেছেন। আপনি দেখবেন ভাষণের প্রথম পৃষ্ঠায় একথা রয়েছে।

তিনি আরও বলেছেন এই কথা বর্তমান বিদায়ী কংগ্রেস সরকার খাদ্য সংকট সমাধান করতে পারে নি, খাদ্য সংকট বাংলা দেশে বেড়েছে। তিনি আরও অনেক অভিযোগ করেছেন বিদায়ী সরকারের প্রতি। বিদায়ী সরকার কেন ধান, চাল প্রকিওরমেন্ট ব্যবস্থা করতে পারেন নি? আমরা জানতে চাই বিদায়ী সরকার গত ফেব্রুয়ারী মাস পর্যন্ত গদিতে আসীন ছিলেন, ডিসেম্বর গিয়েছে, জানুয়ারী গিয়েছে, ফেব্রুয়ারী গিয়েছে তাঁরা এক ছটাকও ধান, চাল কিনে বাংলা দেশের মানুষকে অনাহারের মুখ থেকে বাঁচাবার জন্য ব্যবস্থা করেন নি কেন? তার কৈফিয়ত আশা করি বিরোধী সদস্যদের বক্তৃতার জবাবে দেবেন। (ইন্টারাপসন) মাননীয় স্পীকার মহাশয়, আমি তাঁদের আরও বলতে চাই, তাঁদের যে ফুড পলিসি ছিল—সেই ফুড পলিসি মজুতদার, জোতদার, মুনাফাখোর, কালোবাজারী, মজুতদার প্রভৃতিদের ফুড পলিসি ছিল বলেই তারা বাংলাদেশে খাদ্য সংকট সমাধান করতে পারেন নি। (হট্টগোল।) তাঁরা ২৫, ৩০ টাকা দরের চাল, মানুষকে ১০০ টাকা কিনতে বাধ্য করেছেন। বিদায়ী সরকারের নীতি ছিল চোরাকারবারী, মুনাফাখোর, জোতদারদের বাঁচাবার নীতি। তার বিরুদ্ধে দেশের সাধারণ মানুষ নির্বাচনের মাধ্যমে উপযুক্ত জবাব দিয়েছেন। এটা খগেনবাবু, জেনে রাখুন। সাধারণ মানুষ না খেতে পেয়ে যখন আপনাদের কাছে খাদ্য চেয়েছিল, তখন তাদের খাদ্যের বদলে গুলি দিয়েছিলেন, এবং গুলি দিয়ে হত্যা করেছেন। তাই অশান্ত ও ক্ষুধিত মানুষ বিক্ষোভ প্রকাশ করতে বাধ্য হয়েছিল। মাননীয় স্পীকার মহোদয়, আমি আরও জানাতে চাই বিদায়ী সরকারের ফুড পলিসিকে মাননীয় রাজ্যপাল সমর্থন করেন নি। তাই তিনি বলেছেন -নিউ ফুড পলিসি পরিবর্তন করার জন্য। তিনি তাঁর ভাষণে সে কথা জোর দিয়ে বলে গিয়েছেন। তিনি আরও বলেছেন এই বিদায়ী সরকার মুদ্রামূল্য হ্রাস করতে পারেন নি। কংগ্রেস গভর্নমেন্টের আমলে প্রতি বৎসরই নিত্য প্রয়োজনীয় জিনিষ-পত্রের দাম ক্রমশঃ বেড়েই গিয়েছে। এই দাম বৃদ্ধির জন্য তিনি আপনাদের দায়ী করেছেন, ডিভ্যালুয়েশন-এর নীতিকে, যা আপনারা গ্রহণ করেন, তাকে আক্রমণ করেছেন। তিনি কেন্দ্রীয় সরকারের নাম উল্লেখ না করলেও তিনি বলেছেন, বাংলাদেশে যে সকল নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম বেড়েছে, তার জন্য দায়ী কেন্দ্রীয় গভর্নমেন্টের মুদ্রামূল্য হ্রাস করবার নীতি। ব্যাপক মজুর ছাঁটাই সম্পর্কে তিনি সমালোচনা না করলেও, বিদায়ী সরকার ব্যাপকভাবে রিট্রেঞ্চমেন্ট বন্ধ করতে পারেন নি, এর উল্লেখ তাঁর ভাষণে রয়েছে। তাই মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা জানাতে চাই যে, আমাদের যে নূতন যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে, তাঁরা একটি নূতন খাদ্য পলিসি নিশ্চয়ই গ্রহণ করবেন এবং সেই খাদ্য পলিসি হবে জনসাধারণের কল্যাণের

জন্য এবং জোতদার, চোরাকারবারী, কালোবাজারীদের টুঁটি টিপে ধরবে। খাদ্য সম্পর্কে যারা দুর্নীতি প্রচার করছে—তাদের টুঁটি চেপে ধরবে আমাদের নূতন সরকারের নূতন খাদ্য পলিসি।

মাননীয় স্পীকার মহাশয়, আমরা লক্ষ্য করেছি যে বিদায়ী কংগ্রেস সরকার গত নির্বাচনের সময় লক্ষ লক্ষ গরীব কৃষকদের উপর সার্টিফিকেট জারী করে ঋণ আদায়ের চেষ্টা করেছেন। আমি আপনার মাধ্যমে নূতন মন্ত্রিসভাকে অনুরোধ করছি এই কৃষি ঋণের জন্য যে সার্টিফিকেট গরীব কৃষকদের উপর জারী করা হয়েছে, সেটা এক্ষুণি বন্ধ করুন। তারপর আমি টেস্ট রিলিফ সম্বন্ধে বলছি। বিদায়ী সরকার টেস্ট রিলিফ দেওয়ার কাজ বন্ধ করে দিয়েছেন। সেই সকল টেস্ট রিলিফের কাজগুলি আবার যাতে চালু করা যায়, তার জন্য বর্তমান নূতন সরকার সেদিকে বিশেষভাবে দৃষ্টি রেখে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবেন বলে আমি আশা করি।

জেলা পরিষদ ও স্কুলবোর্ডগুলি নিয়ে তাঁরা যে নির্বাচনের হাতিয়াররূপে ব্যবহার করেছেন, অবিলম্বে তার প্রতিকারের ব্যবস্থা করা দরকার। খাদ্য কমিটিতে ওঁদের দলীয় লোকদের নিয়ে ভর্তি করে রেখে দিয়েছেন। সেই মনোনয়ন সংস্থা প্রথাব বিরোধিতা করে আজকে সেখানে নির্বাচিত সদস্যদের নিয়ে প্রকৃত গণতান্ত্রিক ব্যবস্থার প্রবর্তন করা দরকার।

[1-40—1-50 p.m.]

**Shri Pijus Kanti Mukherjee:**

মাননীয় স্পীকার মহাশয়, ২০ বছর পরে নাকি আমাদের জনগণের সরকার স্থাপিত হয়েছে. ২০ বছর জনগণের সরকার ছিল না, জনগণ তাদের সমর্থন করে নি, নূতন সরকার জনগণের দ্বারা নাকি নির্বাচিত, পূর্বের সরকার জনগণ বাদে অন্য কারো দ্বারা নির্বাচিত ছিল। কিন্তু এই জনগণের সরকারের দ্বারা আমরা আশা করেছিলাম মহামান্য রাজ্যপালিকার ভাষণে কৃষিনীতি সম্বন্ধে আমরা কিছু পাবো। খাদ্য নিয়ে এঁরা আন্দোলন করেছিলেন কিন্তু খাদ্য কৃষির উপর নির্ভরশীল নয় এটাই জনগণের সরকার মনে করেন। জনগণের সরকার নিশ্চয়ই মনে করেন যে খাদ্য এবং খাদ্যনীতি নির্ভর করে অন্য জিনিসের উপর, কৃষির উপর নয়, যার জন্য মহামান্য রাজ্যপালিকার ভাষণের মধ্যে কৃষি সম্পর্কে একটা কথাও আমরা দেখতে পাই না। মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালিকার যে অ্যাড্রেস হয়েছে সেই অ্যাড্রেসের মধ্যে আমরা শুধু দেখতে পাই গত বছরে অনাবৃষ্টি, এবং অনিয়মিত বৃষ্টির ফলে কৃষকরা খাদ্যশস্য তুলতে পারেন নি। এর দ্বারা তাঁরা তাঁদের দায়িত্ব শেষ করেছেন অর্থাৎ নূতন সরকার কোন নীতি বা আগামী বছরের জন্য কৃষি সম্পর্কে কি নীতি হবে তার বিন্দুমাত্র আভাস এর মধ্যে দেননি। কিন্তু রাজনৈতিক কারণে যেটা প্রয়োজন তা পুরোপুরি এখানে আছে, বিশেষ করে

The general distress of the people wa further accentuated by the abnormal increase in the prices of essential commodities due to a variety of causes including devaluation of the rupee.

মাননীয় স্পীকার মহাশয়, এই যে ডিভ্যালুয়েশন অফ রুপি এর উপরেই সমস্ত দায়িত্ব প্রবর্তিত হয়েছে। স্যার ওঁদের সরকারের মধ্যে একটা দল আছে যাঁরা আংশিকভাবে দায়ী ডিভ্যালুয়েশনের জন্য সেকথা এখানে উল্লেখ করেন নি। ১৯৬২ সালে চৈনিক আক্রমণের সময় যখন আমাদের ক্যাপিটালের বিরাট অংশ আনপ্রডাকটিভ পারপাসে নিয়োজিত করতে হয় এবং আনপ্রোডাকটিভ পারপাসে নিয়োজিত করার ফলে বাজারে যখন মুদ্রা বহুল পরিমাণে নিয়োজিত হয় তখন কনজিউমার গুডস্ কিম্বা ফুড, খাদ্য দ্রব্য বাজারে প্রচুর পরিমাণে না থাকার ফলে যে খাদ্যদ্রব্যের মূল্য বৃদ্ধি হয় সেকথা ওঁরা উল্লেখ করেন নি। স্যার, ১৯৬২ সালে যে চৈনিক আক্রমণ তাকে সমর্থন করেছিলেন আজকে যাঁরা জনগণের সরকার বলে দাবী করেন তাঁদের একটা মেজর পার্টনার। মাননীয় স্পীকার মহাশয়, খাদ্যনীতি এবং কৃষিনীতি উভয়ের উপর উভয়ে নির্ভরশীল। খাদ্যনীতি সম্পর্কে না হয় খাদ্য আহরণ করা দিল্লীর সঙ্গে বোঝা-পড়া করে করা যাবে যে কি পরিমাণ চাল বা গম পাওয়া যাবে কিন্তু কৃষি নীতি সম্পর্কে ত সে সম্পর্ক ছিল না। কৃষি নীতি কেবলমাত্র চালের অভাব এই কথা বললে সম্পূর্ণ হয় না। খাদ্য বলতে যেমন চাল গম বোঝায় না, মাছ বোঝায়, পশুপালন বোঝায়, ডায়রী বোঝায় এবং আরো অন্যান্য জিনিস বোঝায় এবং যেগুলি সম্পর্কে আমরা কাগজে দেখেছি যে খাদ্যমন্ত্রী নাকি সেগুলি সম্পর্কে বিবেচনা করছেন

যে এগুলিকে একত্রিত করা দরকার, একত্রিভূত করে খাদ্যনীতি ত অবলম্বন করতে হবে। আমাদের কৃষিজাত পণ্য যেমন বৃদ্ধি করতে হবে তেমনি ওর পাশাপাশি মাছ, দুধ, ইত্যাদির যোগানও বৃদ্ধি করতে হবে, কিন্তু এ সম্পর্কে কোন নীতি বা চেষ্টা করবো তারও কোন আভাস আমরা মাননীয় রাজ্যপালের ভাষণে পাইনি। মাননীয় স্পীকার মহাশয়, নূতন সরকার গঠিত হওয়ার সঙ্গে সঙ্গে জনগণের প্রতি এ'রা এত বেশী আকৃষ্ট হয়ে পড়েছিলেন যে খাদ্য সম্পর্কে বিন্দুমাত্র চিন্তা করার সময় পাননি। কারণ এ'দের পার্টিগুলি সরকার সেইজন্য জনগণকে ফাঁকি দিয়ে অন্য দিকে দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছেন। সত্য বোঝাতে চেয়েছেন, যে কলকারখানার মাধ্যমে খাদ্য তৈরী করা যেতে পারে এবং যার জন্য ওঁরা বলেছেন,

"to accelerate the tempo of industrial development in the State in order to increase opportunities for employment to the utmost within the severe limitations imposed by the shortage of basic raw materials and rigorous foreign exchange restrictions"

মাননীয় [illegible] শুধু [illegible] গালভরা কথার উপরেই ওঁরা গুরুত্ব দিয়েছেন। আমরা জানি না যেহেতু জনগণের সরকার সেহেতু ওঁরা [illegible] বড় বড় কলকারখানার মাধ্যমে পশু সৃষ্টি করতে পারবেন কি না, বড় বড় কারখানার মাধ্যমে [illegible] সৃষ্টি করতে পারবেন কি না, বড় বড় [illegible] মাধ্যমে [illegible] সৃষ্টি করতে পারবেন কি না। বোধ হয় সম্ভব হতে পারে, কারণ আমরা বিরোধী পক্ষের সদস্যরা ওঁদের অপেক্ষা আমাদের বুদ্ধি স্বভাবতঃই একটু কম, সেজন্য ওঁদের [illegible] পারে কিন্তু এটা আমাদের [illegible]। [illegible] খাদ্যনীতির [illegible] এত আন্দোলন করেছেন, এবং [illegible] করেছেন, এবং [illegible] অথচ খাদ্যনীতি [illegible] হয় যে কৃষি উৎপাদন নীতির উপর সেই কৃষিনীতি নির্ধারণ করবার [illegible] পেলেন না এই কথা কি [illegible] করতে হবে এই কথা কি বাংলা দেশের জনসাধারণকে বিশ্বাস করতে হবে? প্রকৃতপক্ষে ঘটনা তা নয়, ওঁরা খাদ্যনীতি বা কৃষিনীতি এগুলির উপর যতটা না [illegible] রাজনৈতিক কারণে যে জিনিসগুলি আগে না করলে ওঁদের সুবিধা হয় সেইদিকেই ওঁদের শুধু নজর। তাই আমি মনে করি সমগ্র রাষ্ট্রকে একটা কল্যাণমূলক রাষ্ট্রে পরিণত করবার চেষ্টা ওঁদের নেই। মাননীয় স্পীকার মহাশয়, এই সরকারের উদ্বোধনী বক্তৃতায়, রাজ্যপালের উদ্বোধনী বক্তৃতায় আমরা আশা করেছিলাম যে যাঁরা এতদিন পর্যন্ত প্রগতিশীল জনগণ বলে মনে করেন বা একটা প্রগতিশীল দল বলে মনে করতেন এবং প্রগতিশীল জনগণ প্রগতিশীল সরকার গঠন করবেন বলে মনে করতেন তাঁদের মতে সেই প্রগতি কৃষিকে বাদ দিয়ে হয়, প্রগতিশীল জনসাধারণকে মূলচ্ছেদ করে দিয়ে হয় এটা আমরা জানি না। যদি সত্যই হয় তাহলে নূতন জিনিস দেখবো, ভারতবর্ষে নূতন জনগণের সরকার দেখবো। আমি বিশ্বাস করি এবং আশাকরি এ বিষয়ে আমরা ভাবী দিনে এর প্রকৃতি বা এ সম্পর্কে কোন সুনির্দিষ্ট আভাস পাবো। মাননীয় স্পীকার মহাশয়, আজকে কেমন করে এ'রা তা করবেন? আমি জানি নূতন সরকার নির্বাচিত হবার পর জলপাইগুড়ি জেলার কালচিনি এলাকায় মোদিনাইনে ভীতিপ্রদ বিজয় উল্লাস হয়েছিল সেখানে ৪৫ জন শ্রমজীবির কুঁড়ে ঘরে আগুন দেওয়া হয়েছিল, কুমারগ্রাম কনস্টিটিউয়েন্সির একটা বাড়ীতে আগুন লাগিয়ে বিজয়োৎসব করা হয়েছিল। এই হচ্ছে তাদের অগ্রগতির নমুনা।

[1-50—2 p.m.]

**Shri Khagendra Nath Bandopadhyay:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয়া রাজ্যপাল যে সংক্ষিপ্ত ভাষণ দিয়েছেন আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। তিনি এই রাজ্যে আর যেসমস্ত সমস্যার কথা উল্লেখ করেছেন এবং যে সমস্যাগুলি আমাদের নিয়ত জর্জরিত করে তুলেছে এবং তুলবে আমার দৃঢ় বিশ্বাস আছে যে যুক্তফ্রন্ট-এর মন্ত্রীসভার সুযোগ্য নেতা শ্রীঅজয় মুখার্জীর নেতৃত্বে সেগুলির মোকাবিলা করতে সমর্থ হবেন এবং এই কাজে তিনি যেসকল দলমত নির্বিশেষের সমর্থন পাবেন একথা নিশ্চয়ই আশা করতে পারা যায়। কেন না দেশ আর জাতি সমস্ত দলের উর্ধে। মাননীয় স্পীকার

মহাশয়, গত কয়েকদিন ধরে খরা ত্রাণের আলোচনা প্রসঙ্গে যে উত্তপ্ত বাদানুবাদ যে অপ্রিয় আলোচনার ঝড় বইতে দেখলাম সে সম্বন্ধে আমি কয়েকটি কথা বলতে চাই। আমরা এখানে এসেছি জনগণের নির্বাচিত প্রতিনিধি হিসাবে তাদের আশা আকাঙ্খার প্রতীক হিসাবে। কাজেই এই সভার বাইরে এবং ভিতরে আমাদের আলোচনার মাধ্যমে আমাদের আচরণে ও নিষ্ঠায় সেই ন্যাস্ত বিশ্বাসের মর্যাদা দিতে হবে। আজ আমাদের মনে রাখতে হবে যে জনসাধারণ আজ সচেতন ও রাজনৈতিক চেতনাসম্পন্ন। তাদের বিচার বুদ্ধির প্রয়োগ তারা দেখিয়েছেন বিগত সাধারণ নির্বাচনে সকল রকম কায়েমী স্বার্থের অপপ্রচারে ভীত না হয়ে। মাননীয় স্পীকার মহাশয়, এই খরা ত্রাণের প্রসঙ্গটা আমি দুই ভাগে ভাগ করতে চাই। প্রথমতঃ দেশে অনাবৃষ্টির ফলে প্রকৃত খরা হয়েছিল কিনা এবং যদি খরা হয়ে থাকে তাব সাময়িক এবং সুদূর প্রসারী ফল কি হয়েছে এতে করে পল্লীঅঞ্চলে লক্ষ লক্ষ দরিদ্র কৃষক ভাই বোনেরা কতখানি উৎপীড়িত হয়েছে। এটা হচ্ছে একটা তথ্যগত প্রশ্ন। তাছাড়া বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে এবং আমাদের ব্যক্তিগত অভিজ্ঞতায় আমরা একথা নিঃসংকোচে নিশ্চয় বলব যে খরা হয়েছে অভূতপূর্ব। আমি যে এলাকা থেকে এসেছি সেখানে বীরভূম জেলার দুবরাজপুর থানায় ইলামবাজার থানায় এবং খয়রাসোল থানার বিশেষ বিশেষ এলাকাগুলি এমন অবস্থায় এসেছিল বেশীর ভাগ জমিতে ধান রোয়া যায় নি। আজকে সেখানে মাঠের ধান মাঠে শুকিয়েছে এমন অবস্থা হয়েছে যে আমন জমিতে যেসমস্ত ধান লাগান হয়েছিল কোথাও সিকি ফসল হয়ত এসেছিল কোথাও বীজ ধান আসে নি। কাজেই এই সব এলাকাগুলি হচ্ছে আবার ময়ূরাক্ষী এলাকার বাইরের এলাকা। সাধারণত একথা আমাদের ধরে নেওয়া উচিত এইসব খরা ত্রাণের কাজে বেশী টাকা খরচ করা উচিত ছিল। কিন্তু এবারকার বীরভূমের খরা ত্রাণের প্রকৃত হিসাব যদি নেওয়া যায় দেখা যাবে ময়ূরাক্ষী প্রকল্পের এলাকায় যেখানে ঠিক ফসল হয়েছিল সেখানে রহস্যজনক কারণে কোন ব্যক্তিগত কংগ্রেস প্রার্থীর নির্বাচনকে উপলক্ষ করে সেইসব এলাকায় বেশী বেশী টাকা খরচ হয়েছে। আমার মনে হয় আজকে যে সাংবিধানগত দায়িত্ব আমাদের রয়েছে তাতে একথা ভেবে দেখা উচিত যে আজকে প্রকৃত খরা ত্রাণের নামে খরচ টাকা যদি ঠিকমত না খরচ হয়ে থাকে তার জন্য দায়ীকে নিশ্চয়ই একথা আমাদের ভেবে দেখতে হবে। আমি এই প্রসঙ্গে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি সম্প্রতি তার এক বিবৃতিতে বলেছেন দেখলাম এবং সেদিনও যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ খাতে খাজনা মকুবের ধারাটি আমরা মঞ্জুর করলাম তাতে আমরা দেখলাম যে একটি বিশেষ টাকা ধরা হয়েছে। মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় বলেছেন ঠিক ঠিক এলাকায় এই টাকা খরচ হচ্ছে কিনা তিনি তা দেখবেন। আমি যে এলাকার কথা উল্লেখ করলাম সে এলাকা হচ্ছে খরার এলাকা, সেই এলাকায় এমন গ্রামের খবর আমার কাছে আছে যারা এই খাজনা মকুবের সুযোগ থেকে বঞ্চিত হতে চলেছে। তারপর আরেকটি এলাকার প্রতি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। তিনি যখন এই রাজ্যের সেচমন্ত্রী ছিলেন তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে দুটি সেচপ্রকল্প নদী উপত্যকা মঞ্জুরী হয়েছিল তার মধ্যে হিংলা ব্যারেজ নামে একটি পরিকল্পনা গৃহীত হয়েছিল। মঞ্জুরই শুধু হয় নি, বছরের পর বছর টাকা বরাদ্দ হয়েছিল। কিন্তু রহস্যজনক কারণে সে টাকা খরচ হল না। সে টাকা খরচ হলে জাতীয় আয়ের সুরাহা হত। এতে অন্তত ৩০ হাজার কৃষি পরিবারের শুধু নয়, ৫০ হাজার একর কৃষি জমি সুজলা-সুফলা শস্যশ্যামলায় পরিণত হতে পারত। যে টাকা খরচ হলে অন্তত ত্রিশ হাজার কৃষিজীবি পরিবারের, শুধু তাই নয়, অন্তত পঞ্চাশ হাজার একর জমি সুজলা-সুফলা হত। কেননা এই পরিকল্পনা হলে শুধু দেশ বাঁচবে না লক্ষ লক্ষ টাকা নিয়ে ত্রাণের নামে যে ছিনিমিনি চলছে তাও বন্ধ হবে। আমার সময় খুব কম আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Narayan Choubey:**

মাননীয় স্পীকার মহোদয়, আপনার মাধ্যমে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন করছি। আমাদের বিরোধীপক্ষের নেতা মাননীয় খগেনবাবু মাননীয় রাজ্যপাল কেন এত সংক্ষিপ্ত ভাষণ দিলেন এজন্যে উদ্বেগ বোধ করেছেন। আমাদের কংগ্রেসী বন্ধুরা বারের ভলিউম ভলিউম লিখেছেন, অনেক কাজের কথা বলেছেন, কিন্তু কাজে কিছু করতে পারেন নি। এই প্রথম রাজ্যপাল অতি সংক্ষিপ্ত ভাষণে আমাদের রাজ্যের চিত্র আমাদের সামনে

উপস্থাপিত করছেন। এই প্রথম দেখলাম তিনি স্বীকার করেছেন যে, এই নির্বাচনের মাধ্যমে একটা নতুন পরিস্থিতির উদ্ভব হয়েছে এবং তিনি স্বীকার করেছেন,

"They have proved conclusively that the democratic will of the people, exercised unfettered, must be recognised as the supreme mandate for all Government administration"

মাননীয় স্পীকার মহোদয়, নির্বাচনের পরে সারা ভারতবর্ষে একটা নতুন পরিস্থিতির উদ্ভব হয়েছে। আমাদের রাজ্যে নতন সরকার হয়েছে। কেন্দ্রে কংগ্রেসী সরকার আর বিভিন্ন রাজ্যে অকংগ্রেসী সরকার গঠিত হয়েছে। দেশের বিভিন্ন জায়গায় মানুষ নতুন মন্ত্রিসভাকে অভিনন্দন জ্ঞাপন করেছে যে জিনিসের অভিজ্ঞতা কংগ্রেসী সরকারের মন্ত্রীদের ছিল না। তাঁরা দেওয়ালের আড়ালে ঘরের মধ্যে বসে থাকতেন লক্ষ লক্ষ মানুষের সংগে মেশবার সৌভাগ্য তাদের হয় নি। হয়ত কালে-ভদ্রে কোন বড় নেতা যেমন পণ্ডিত নেহরু বা অন্য কোন নেতা এখানে এলে তখন এরা তাদের পিছনে পিছনে বেরিয়ে আসতেন, তার আগে লক্ষ মানুষের সংগে কথা বলতে গেলে এদের গলা আটকে যেত। আজ এই মন্ত্রীসভাকে যে এত মানুষ অভিনন্দন জানিয়েছেন এতে ওদের গা জ্বলে যাচ্ছে। যখন লক্ষ লক্ষ মানুষ এই মন্ত্রীসভা গঠিত হওয়ার আনন্দে মত্ত তখন অনেক কংগ্রেসী বলতে শুরু করলেন এর পরে ডেলিউজ-এর পরে বিপর্যয়, বিশৃংখলা, অশান্তি, কারণ, যেহেতু কংগ্রেস নেই। এ সবই অসার কথা, ভাওতা কথা। আজ দেশে গণতন্ত্রের নতুন খেলা শুরু হয়েছে, আমাদের দেশ যে বহুদিন পরে একটা সাংবিধানিকে একনায়কত্ব চলছিল, তাকে ভেঙে দিয়ে বিভিন্ন রাজ্যের মানুষ গণতন্ত্রের আরও বিকাশের পথ পরিষ্কার করে দিয়েছেন এটা আশা করি কংগ্রেসী বন্ধুরা লক্ষ্য করবেন। স্যার, এই বিধান সভায় ইতিপূর্বে অনেক কংগ্রেসী বন্ধুর মুখে শুনেছি বাংলাদেশের প্রতি কেন্দ্রীয় সরকার অবিচার করছেন। সেই ধ্বনি ভূতপূর্ব মুখ্যমন্ত্রী পরলোকগত বিধানবাবুর মুখে শুনেছি, তার পরের মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেনের মুখেও শুনেছি, কিন্তু সেই ধ্বনি দিল্লীর দরবারে পৌঁছায়নি, সেখানে ধমক খেয়ে পালিয়ে এসেছে। এবার এখানে আমাদের নতুন অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন বাংলাদেশের প্রতি কি অবিচার যেখানে কেন্দ্রীয় সরকার ৭৭ কোটি টাকা দেয় অন্ধ্রপ্রদেশকে, গুজরাটকে দেয় ৪৭ কোটি এবং মাদ্রাজকে দেয় ৬০ কোটি সেখানে পশ্চিমবঙ্গ কেন্দ্র থেকে পায় মাত্র ৩৫ কোটি টাকা। এর বিরুদ্ধে আমাদের সরকার নিশ্চয়ই বলবেন, এই সরকার সেই প্রতিশ্রুতি আমাদের সামনে এখানে দিয়েছেন। আমরা দেখতে চাই আমাদের বিরোধীপক্ষের বন্ধুরা এই সংগ্রামে কোনদিকে যান। আমরা নাকি শুধু দলবাজী করি আর ও'রা নাকি দেশপ্রেমিক।

[2—2-10 p.m.]

জনগণ সে শিক্ষা ও'দের দিয়েছেন যে কারা দেশপ্রেমিক। কিন্তু আমরা দেখতে চাই সেই কেন্দ্রের কাছ থেকে বেশী পয়সা আদায়ের সংগ্রামে কোথায় থাকেন শৈলবাবু, কোথায় থাকেন খগেনবাবু, কোথায় থাকেন বিজয় সিং নাহার মহাশয়। তাদের সহযোগিতা আমরা কামনা করি দেখবো তাঁরা কি করেন। ইতিমধ্যে ২০ বছর কংগ্রেস শাসনে আমাদের অনেক ক্ষতি হয়েছে গণতন্ত্রকে ও'রা প্রায় শেষ করে নিয়ে এসেছেন। ডি আই আর-এ অসংখ্য লোককে ও'রা বিনা বিচারে আটক করেছিলেন। ও'রা শ্রমিকদের উপর অকথ্য নির্যাতন চালিয়েছিলেন এ আমার কথা নয়, আজকে দেখলাম কাগজে বেরিয়েছে শ্রীকামরাজ নাদার কংগ্রেস সভাপতি ও'দের সবার গুরুর গুরু তিনি আজকে বলেছেন যে কেন হারলাম। তিনি বলেছেন আমরা মুখে বলছি সমাজতন্ত্রের কথা ঘোষণা করেছি সমাজতন্ত্র—কিন্তু আসলে আমরা বৃহৎ পুঁজি এবং বিদেশী পুঁজিকে বাড়িয়ে তুলেছে একথা কামরাজ বলে গেছেন। মাননীয় স্পীকার মহোদয় আমাদের দেশে ও'রা অনেক নীতি করেছিলেন, আজকে খগেনবাবু ত্রিপাক্ষিক চুক্তির কথা বলে গেছেন—ত্রিপাক্ষিক চুক্তি অনুযায়ী স্থির হয়েছিল যে প্রতি কারখানায় যেখানে শ্রমজীবীরা কাজ করেন সেখানে মালিকপক্ষকে বাধ্য করা হবে সস্তা দরে ন্যায্য মূল্যে দিতে। ২০ বছর কংগ্রেস রাজত্বে ও'রা করতে পারেন নি। কারণ মালিক পক্ষের টাকা না হলে ও'দের নির্বাচন চলে না—তাই তাঁরা পারেন নি। এখানে অনেক বন্ধু এসেছেন ওপক্ষের এবং এ পক্ষের শ্রমিক এলাকা থেকে

দয়ারাম বেরী এসেছেন জুট শ্রমিকদের প্রতিনিধি হিসাবে—উনি কানে কানে এক কথা বলেন আর বাইরে অন্য কথা বলেন। লক্ষ লক্ষ শ্রমিকের কোটি কোটি টাকা বার বার ফাঁকি দেওয়া হয়েছে বছরের পর বছর কিন্তু বিজয় সিং নাহার মহাশয় কিছুই করেন নি—আমি বিশ্বাস করি আমাদের সরকার এই ক্রড ধরবেন এবং শ্রমিকদের টাকা পাইয়ে দেবেন। আমাদের ইউনিয়নগুলির তাঁরা এতদিন রেকগনিসন দেন নি যেখানে আই এন টি ইউ সি-র নেতারা আছেন সেখানে সেই ইউনিয়নগুলি রেকগনিসন পায়—আমাদের সরকার নিশ্চয় আইন করবেন যাতে করে যে ইউনিয়নের পিছনে অধিকাংশ শ্রমিক জমায়েত থাকে তাদের রেকগনিসন দেওয়া হবে। এই নিয়ম আমাদের সরকার করবেন বলে আমি আশা রাখি। আমাদের ভূতপূর্ব সরকারের আমলে লেবার দপ্তর লেবার দপ্তর ছিল না, ওটা মালিকদের দপ্তর আই এন টি ইউ সি-র দপ্তরে পরিণত হয়েছিল। আমি আশা করি ভরসা করি আমাদের নূতন সরকার লেবার দপ্তরকে লেবার দপ্তরই করবেন। তাই ওঁদের গায়ে আগুন লেগে গেছে, কিন্তু এখন কোন দালালী চলবে না। আপনি জানেন স্যার, বার্ন কোম্পানী থেকে কংগ্রেস ইলেকসন ফান্ডে আড়াই লক্ষ টাকা বোধ হয় দেওয়া হয়েছে, সেই বার্ন আজও পর্যন্ত পূজা বোনাস দেয় নি। ভূতপূর্ব নপুংসক কংগ্রেস সরকার তার বিরুদ্ধে কিছু করতে পারেন নি। সেখানে আই এন টি ইউ সি পর্যন্ত ভরসা করতে পারেন নি, যদিও সেখানে আই এন টি ইউ সি ইউনিয়ন বহুদিন থেকে রেকগনাইজড হয়ে আছে—আমি আশা করি এই সরকার এর একটা সুরাহা করবেন। মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন ইতিমধ্যে আমাদের সরকার যেসমস্ত সরকারী কর্মচারীর চাকুরী চলে গিয়েছিল তাদের চাকুরী ফেরত দিয়েছে। এই সরকার চাকুরী খাবার নয় চাকরী ফেরত দেবার সরকার। তাই ওঁদের অনেকের গায়ে আগুন জ্বলে গেছে কারণ তাঁরা চাকুরী খাওয়ার সরকার বার বার দেখে এসেছে। পুলিশ রিপোর্টে যেসমস্ত অসংখ্য কেন্দ্রীয় সরকারী কর্মচারীর এবং রেলওয়ে সরকারী কর্মচারীর চাকুরী গেছে আমি আশা করি—এই সরকার সেগুলি পুনর্বিবেচনা করবার চেষ্টা করবেন, যদিও তাঁদের চাকুরী দেবার মালিক কংগ্রেস সরকার, তবুও আমি আশা করি এই সরকার নিশ্চয় সংগ্রাম করবেন। মাননীয় স্পীকার স্যার, আমরা আশা রাখি যে আমাদের বিরোধীপক্ষের বন্ধুরা দেওয়ালের লিখন দেখবেন এবং কামরাজ সাহেব যা বলে গেছেন তা তাঁরা শুনবেন। কামরাজ সাহেবকে ইতিমধ্যে প্রশ্ন করা হয়েছিল আপনি কি মনে করেন না যে বৃহৎ পুঁজি এবং বিদেশী পুঁজিপতিরা এই নির্বাচনে ইনফ্লুয়েন্স করার চেষ্টা করেছেন তিনি বলেছেন হ্যাঁ হতেও পারে। আমি জানি যে ওঁরা কোন শিক্ষা নেবেন না, ওঁরা বলছেন মুখে যে, ওঁরা নাকি সহযোগিতা করবেন আর চার দিকে বলে বেড়াচ্ছেন **छ महीने की बात है फिर बला जायगा। कांग्रेस सरकार हो कर रहेगी।**

ও'রা বলে বেড়াচ্ছেন আবার নাকি নির্বাচন হবে—এত বড় পদলোভী। ও'রা এত বড় পদলোভী যে, রাজস্থান এবং উত্তরপ্রদেশে সংখ্যালঘু হওয়া সত্ত্বেও গভর্নরের পায়ে তেল দিয়ে সেখানকার রাজ্য পাবার জন্য চেষ্টা করছেন। সেখানে গুলী চালিয়ে লোক হত্যা করছেন, সেখানে লোককে জেলে পুরছেন যাতে যে-কোন উপায়ে গভর্নমেন্ট চালিয়ে যায়। গণতন্ত্রের প্রতি ও'দের এমনই আস্থা। মাননীয় স্পীকার স্যার, আমি ও'দের বলতে চাই ও'রা যদি মনে করেন যে ও'রা ছয় মাস পরে এই সরকারকে সরিয়ে দেবেন, তাহলে তা ভুল করছেন। ও'রা মনে করেছেন কেরালা করে দেবেন। ও'রা ১৯৫৯ সালে কেরালায় নির্বাচিত সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে সেখানকার সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তিকে এক করে সরকারের পতন ঘটিয়েছিলেন। ও'রা ভুল করছেন যে এটা ১৯৫৯ সাল নয়, এটা ১৯৬৭ সাল—এ যুগ সে যুগ নয়, এটা অন্য যুগ। এবারে কেবলমাত্র একা কেরল নয়—দক্ষিণে কেরল পূর্বে বাংলা ওদিকে মাদ্রাজ এবং অন্যান্য রাজ্যে অকংগ্রেসী সরকার গঠিত হয়েছে—আমি ও'দের একথা বলতে চাই যে এখনও শিক্ষা গ্রহণ করুন। আমরা এও জানি যে শিক্ষা গ্রহণ ও'রা চট করে করেন না। ফোর্স অফ ডিকাডেন্স ডিকেডেন্সের ফোর্স ও'রা বুঝে রাখুন। এক কালে ১৯১৭ সালে যখন সোভিয়েট বিপ্লব হয়েছিল, তাকে ধ্বংস করার জন্য তখন চার্চিল আশা করেছিলেন, কিন্তু চার্চিলের সেই আশা পূরণ হয় নি। আপনাদেরও ছয় মাসের আশা পূরণ হবে না। এই সরকার থাকবে—আপনারা যদি মনে করে থাকেন যে একে বধ করতে পারবেন তাহলে এই সরকারের পিছনে লক্ষ লক্ষ মানুষ আছে—এই সরকার চারকোটি কোটি মানুষের সমর্থক—কাজেই আগডুম-বাগডুম করে এই সরকারকে

ধ্বংস করতে পারবেন না। মানুষের সরকার টিকে থাকবে। তাই বলি সময় থাকতে সাবধান হউন—একটু বুঝুন, যদি না বোঝেন, না শেখেন তাহলে ইউ উইল বি থ্রোন ইন্টু দি ডাস্টবিন অফ হিস্টরি। আপনাদের কেউ বাঁচাতে পারবে না।

[2-10—2-20 p.m.]

**Shri Binode Behari Maji:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাঁকুড়া জেলার ইন্দপুর কেন্দ্রের নবনির্বাচিত সদস্য। আমি প্রথমে আমাদের পরম শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়কে ও সমবেত মাননীয় সদস্যবৃন্দকে আন্তরিক শ্রদ্ধা জানাচ্ছি। এই সভাকক্ষের রীতিনীতি সম্পর্কে আমি সম্পূর্ণ অনভিজ্ঞ, সেইজন্য আমার বক্তৃতায় যদি কিছু ভুল ত্রুটি থাকে সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে ক্ষমা করবেন। নবাগত হিসাবে আমার ধারণা ছিল যে, যে সভাকক্ষে পশ্চিম বাংলার সমস্ত প্রতিনিধিগণ দেশের জনসাধারণের দুঃখ দুর্দশা দূর করবার জন্য মিলিত হন সেখানে বিশৃঙ্খলার কোন স্থান নেই। কিন্তু আজ কয়েকদিন যাবত এই সভার কার্যাবলী দেখে আমি হতাশ হয়েছি। সভা সমিতির সাধারণ রীতিও এখানে মাঝে মাঝে উপেক্ষিত হয়েছে।

সাধারণ নীতি হল 'একে যবে কথা কয় অন্য সবে মৌন রয়', কিন্তু দেখা গিয়েছে, যে যখনই কোন বক্তা তাঁর বক্তব্য পেশ করতে চলেছেন তখনই এমন বাধা সৃষ্টি করা হয়েছে যার জন্য তাঁর বক্তব্য শুনতে পাওয়া যায়নি। মাননীয়া রাজ্যপালিকা মহোদয়া যে ভাষণ দিয়েছেন তার জন্য তাঁকে আমি প্রথমেই অভিনন্দন জানাচ্ছি। কিন্তু সেই সঙ্গে দুঃখের সঙ্গে এও জানাচ্ছি যে যদিও তিনি তাঁর ভাষণে খরার কথা উল্লেখ করেছেন তবুও সেই খরাক্লিষ্ট জনসাধারণের দুঃখ দুর্দশা দূর করার বিশেষ কোন ইঙ্গিত তিনি তাঁর ভাষণে দেন নি। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেই এলাকায় বর্তমানে খরার জন্য যে অবস্থার সৃষ্টি হয়েছে তার একটি ছবি আমি তুলে ধরতে চাই। আপনারা সকলেই জানেন গত বৎসর বাঁকুড়া জেলা বহু ধান চাল দিয়ে অন্যান্য জেলার অধিবাসীদের মুখে অন্ন যুগিয়েছিল। খরার জন্য আজকে সেই বাঁকুড়া জেলায় দেখা দিয়েছে তীব্র খাদ্যাভাব এবং জলকষ্ট। সেখানকার কৃষক এবং জনসাধারণ দুর্দশাগ্রস্ত হয়েছে। সেখানে ফসল হয়েছে শতকরা মাত্র ৩০ ভাগ। সেখানকার অধিবাসীদের মধ্যে অধিকাংশ কৃষক, কৃষিই তাদের উপজীবিকা। ফলে আজকে দেখা যায় সেখানে অধিকাংশ কৃষকের ঘরে চাল নেই, অধিকাংশ কৃষক তাদের খাদ্যাভাবের জন্য এবং খড়ের অভাবে চাষের বলদ পর্যন্ত বিক্রী করতে বাধ্য হয়েছে। সেই সমস্ত কৃষকদের উপর আজও লেভীর নোটিশ জারি করা হচ্ছে। এই খরার জন্য সেখানে দেখা দিয়েছে তীব্র জলাভাব। সেখানে যে সমস্ত পুকুর ও কুয়ো আছে তার ৯০ ভাগে কোন জল নেই। ফলে সেখানকার জনসাধারণের দুঃখদুর্দশার অন্ত নেই। বর্তমান সরকারের কাছে আমি এই সমস্ত দুঃখদুর্দশা দূর করার জন্য কয়েকটি প্রস্তাব রাখতে চাই:—

(১) অবিলম্বে বাঁকুড়া জেলায় পর্যাপ্ত পরিমাণে খাদ্যশস্য প্রেরণের ব্যবস্থা;

(২) তীব্র জলাভাব দূর করার জন্য ব্যাপকভাবে কুয়ো খনন, পুষ্করিণীর সংস্কার ও সেচ পরিকল্পনার ব্যবস্থা;

(৩) কৃষকদের জন্য যথা সময়ে প্রয়োজনীয় কৃষি ঋণ ও বলদ ঋণ দেবার ব্যবস্থা। ডিফলটারদেরও ঋণ দেবার ব্যবস্থা।

(৪) বিনামূল্যে যথাসময়ে বীজ ধান ও সার দেবার ব্যবস্থা;

(৫) কৃষকদের জন্য বরাদ্দ পাম্পিং সেটের সংখ্যা বৃদ্ধি করা;

(৬) অবিলম্বে জমি লেভীর নোটিশ প্রত্যাহার করা এবং জমিদারী প্রথা উচ্ছেদের ফলে যেসমস্ত মধ্যবিত্ত সম্প্রদায় এখনও ক্ষতিপূরণ পাননি তাঁদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা ত্বরান্বিত করা; এবং

(৭) মজুরদের ব্যাপকভাবে কাজ দেবার ব্যবস্থা ও জি আর'এ অর্থের পরিবর্তে খাদ্যশস্য দেবার ব্যবস্থা এবং বেকার শিল্পীদের প্রয়োজনীয় শিল্প ঋণ দেবার ব্যবস্থা।

মাননীয় স্পীকার মহাশয়, আপনারা সকলেই জানেন যে বাঁকুড়ায় শিল্প বলতে কিছু নেই। যে কয়েকটা কুটিরশিল্প আছে তার মধ্যে কাঁসা এবং শাঁখ শিল্প প্রধান। ইন্দপুর থানার হাটক গ্রামের শিল্প এবং বিষ্ণুপুরের শঙ্খ শিল্প আজকে লুপ্তপ্রায়। যে শিল্প একদিন শুধু বাঁকুড়ার গৌরব নয় সারা পশ্চিম বাংলার গৌরব ছিল সেই শিল্প আজকে লুপ্তপ্রায়। সেই সমস্ত শিল্পীরা আজকে বেকার হয়ে অর্ধাসনে অনশনে দিন কাটাচ্ছে। আজকে সেখানে কোন কাজের সংস্থান না থাকার ফলে শ্রমিকদের কোন কাজ নেই। সেখানে অবিলম্বে তাদের কাজের ব্যবস্থা করা একান্ত প্রয়োজন। সব শেষে আমি যে প্রস্তাবগুলি দিয়েছি সেগুলি অবিলম্বে কার্যকরী করার জন্য বর্তমান সরকারকে সনির্বন্ধ অনুরোধ জানিয়ে এবং মাননীয় স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sambhu Charan Ghosh:**

মাননীয় স্পীকার মহোদয়, রাজ্যপাল তাঁর ভাষণে চতুর্থ সাধারণ নির্বাচনে জনসাধারণের পরিণত রাজনৈতিক বোধের উল্লেখ করেছেন। চতুর্থ সাধারণ নির্বাচনে জনসাধারণের জাগ্রত রাজনৈতিক চেতনার ফলে বাংলাদেশে কংগ্রেসের মারাত্মক বিপর্যয় দেখা দিয়েছে একথা রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে ব্যবহার করেছেন। একটা প্রতিক্রিয়াশীল কাঠামোর মধ্যে বুর্জোয়া রাজনৈতিক একটা প্রতিষ্ঠানে কংগ্রেস দীর্ঘ ২০ বছর ধরে ক্ষমতায় অধিষ্ঠিত ছিল এবং এ'দের হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত ছিল ফলে আমাদের দেশে গণতন্ত্র একটা হাস্যকর প্রহসনে পরিণত হয়েছিল। আজ সমস্ত বামপন্থী দলগুলির সমন্বয়ে যেখানে কোয়ালিশন সরকার গঠিত হয়েছে সেখানে একটা বিশেষ রাজনৈতিক দলের হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত হওয়ার আশঙ্কা কম, ফলে ব্যর্থতার ভূমিকায় গণতন্ত্র প্রতিষ্ঠিত হওয়ার সম্ভাবনা কম সেজন্য রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে ভারতে গণতন্ত্রের ভবিষ্যত সম্পর্কে এই আশার কথা উল্লেখ করেছেন। ফ্যাসিস্ট কাঠামোর মধ্য দিয়ে একটা বুর্জোয়া রাজনৈতিক দল যখন ক্ষমতায় আসীন থাকে তখন একটা রাজনৈতিক দলের যথার্থ ভূমিকা থাকে কিন্তু বাংলাদেশে আজ যেখানে বিভিন্ন বামপন্থী দলের সমন্বয়ে একটা কোয়ালিশন গঠিত হয়েছে সেখানে আমি মনে করি বিরোধীদলের ভূমিকায় কংগ্রেসের থাকার আর কোন প্রয়োজন নেই। স্পীকার মহোদয়, কোয়ালিশন সরকারের আভ্যন্তরীণ বিভিন্ন বামপন্থী দলগুলির মধ্যে চিন্তার পার্থক্য আছে আবার সাথে সাথে চিন্তার ঐক্যও আছে অর্থাৎ এই কোয়ালিশন সরকারের আভ্যন্তরীণ থিসিস এবং এনটি থিসিস সমভাবে বিরাজ করছে। পার্থক্যে সুর এবং ঐক্যের রাগিনীর মধ্যে দিয়ে মূর্ত হয়ে উঠেছে সমন্বয়ের ঐক্যতা সেজন্য যুক্তফ্রন্টের যে ১৮ দফা দাবীর কর্মসূচী সেই কর্মসূচী হচ্ছে কোয়ালিশন সরকারের সিমপ্যাথিক প্রোডাক্ট। এই প্রসঙ্গে আমার মনে পড়ে গান্ধীজীর কথা। গান্ধীজী এক সময় ঘোষণা করেছিলেন যে রাজনৈতিক স্বাধীনতা অর্জন করার পর কংগ্রেসের মতন প্রতিষ্ঠানকে ভেঙ্গে দেওয়া উচিত। আজ কংগ্রেস বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই যে সেই গান্ধীজীর কথা, যে আজ কংগ্রেস প্রতিষ্ঠানকে ভেঙ্গে লোকসেবক সঙ্ঘে পরিণত করুন এবং এই কোয়ালিশন সরকারের সাথে সহযোগিতা করে দেশের বুকে গণতন্ত্রের ভবিষ্যতকে সার্থক করে তুলুন। গণতন্ত্রের নামাবলি গায়ে দিয়ে কংগ্রেস সরকার যে বীভৎসতার সাধনা করে এসেছিলেন তাঁর যথার্থ আবরণ উন্মোচন করে দিয়ে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে গত এক বছরের স্মৃতি আমাদের কাছে অতি বেদনাদায়ক। সারা বাংলাদেশের মানুষ বিক্ষোভে যখন সমস্ত দেশকে উত্তাল করে দিয়েছিল তখন আমরা দেখেছিলাম কংগ্রেস সরকারের তৎকালীন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন রাইটার্স বিল্ডিংয়ের শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে নিরোর মত গণতন্ত্রের বাঁশী বাজিয়ে ছিলেন। যখন সাধারণ মানুষের মুখে, চোখে বিক্ষোভ রোষের বহ্নি সারা বাংলাদেশের মানুষকে চঞ্চল করে তুলেছিল তখন আমি দেখেছিলাম যে সরকার নির্বাক দর্শকের ভূমিকা গ্রহণ করেনি, বাংলাদেশের বুকে পুলিশের রাজ কায়েম করেছিলেন। যখন সাধারণ মানুষ গণতান্ত্রিক পদ্ধতিতে সরকারের কাছে তাঁদের দাবীনামা পেশ করতে এসেছিলেন এ'রা তাঁদের হত্যা করেছিলেন, শত শত রাজনৈতিক কর্মীকে ও'রা বিনা বিচারে গ্রেপ্তার করে আটক করে রেখেছিলেন। এ'রা সংশোদীয় গণতন্ত্রের মহিমা কীর্তন করে এই পথে গত বছর যখন এই বিধানসভায় বাজেট অধিবেশন চলছিল তখন আমাদের মত সমস্ত বিরোধী সদস্যদের একে একে গণতান্ত্রিক কায়দায় হাউস থেকে বের করে দেওয়া হয়েছিল এবং বিরোধীহীন সভাকক্ষে বাংলাদেশের বাজেটকে তাঁরা পাশ

করিয়েছিলেন। গণতন্ত্রের কি মহিমা দেখুন। কাজে কাজেই আমি দেখছি যে শুধুমাত্র গণতন্ত্রের কথা মুখে বলেন কিন্তু কাজের মধ্য দিয়ে এঁরা স্বৈরতন্ত্রের প্রতিষ্ঠা করেন, সাম্রাজ্যবাদের নির্দেশে গণতন্ত্রের প্রতি কিরূপ বৃদ্ধাঙ্গুষ্ঠ প্রদর্শন করেন সেকথা বলতে গিয়ে রাজ্যপাল ডিভেলুয়েসান-এর কথা বলেছেন। রাজ্যপাল বলেছেন যে মুদ্রামূল্য হ্রাস সম্বন্ধে তীব্রতা বৃদ্ধি, জিনিষপত্রের দাম বাড়ান হয়েছে এবং জনসাধারণের ক্লেশকে বহুল পরিমাণে বাড়িয়ে দেওয়া হয়েছে।

[2-20—2-30 p.m.]

আমি জানি ওয়াশিংটনের নির্দেশে জনসনের পৌত্তলিক কংগ্রেস সরকার যখন লোকসভার মতামত উপেক্ষা করে ডিভ্যালুয়েশন নীতি গ্রহণ করেছিলেন তখন সারা দেশের মানুষ ধিক্কার দিয়েছিল। তখন আমরা ঘোষণা করেছিলাম সাম্রাজ্যবাদীদের প্রভাব আমাদের দেশের অর্থনৈতিক ব্যবস্থাকে পর্যুদস্ত করে দেবার চেষ্টা করছে। এদের হাত থেকে দেশকে রক্ষা করতে চাই। সরকার পক্ষ থেকে ঘোষণা করা হয়েছিল যে বৈদেশিক মুদ্রা অর্জনের জন্য এবং তার মাধ্যমে শিল্পোন্নয়নের জন্য সরকার ডিভ্যালুয়েশন নীতি গ্রহণ করলেন। আমরা বলেছিলাম রপ্তানী বাণিজ্য বৃদ্ধির পরিকল্পনা না করে ডিভ্যালুয়েশন নীতি গ্রহণ করলে কি মারাত্মক নীতি হবে। তার মধ্য দিয়ে আমাদের অর্থনীতিকে প্রচণ্ড আঘাত করতে পারে। আমি জানিনা এই কয় বছরে কতখানি বৈদেশিক মুদ্রা অর্জন করেছেন। কিন্তু এটা আমাদের জানা আছে আমরা বৈদেশিক মুদ্রা অপচয় করেছি। আমাদের পূর্বতন প্রাক্তন মন্ত্রী শ্রীমতী আভা মাইতি এই বৈদেশিক মুদ্রা অপচয় করে জার্মানীতে পরিভ্রমণ করেছিলেন, এই হাউসের তৎকালীন শিল্পমন্ত্রী শ্রীতরুণকান্তি ঘোষ বৈদেশিক মুদ্রা অপচয় করে সস্ত্রীক ইয়োরোপ পরিভ্রমণ করেছিলেন, তৎকালীন কংগ্রেসী পার্লামেন্টারী সেক্রেটারী শ্রীঅশোক দত্ত ইয়োরোপ পরিভ্রমণ করে বিদেশী মুদ্রা অপচয় করেছিলেন। কাজে কাজেই যেকথা দেশের মানুষকে শোনান হচ্ছে বৈদেশিক মুদ্রা অর্জনের জন্য এবং তার মাধ্যমে দেশের শিল্পোন্নয়ন করবেন দেশ গড়ে তুলবেন, ডেভেলপমেন্ট নীতি গ্রহণ করা হল এটা ঠিক নয়। কিন্তু আমরা দেখেছি সাম্রাজ্যবাদীদের নির্দেশে এবং চাপে এবং পুঁজিপতিদের সহায়তায় এই নীতি কার্যকরী করে সাধারণ মানুষের ক্লেশ বাড়িয়ে দিয়েছিলেন। সেজন্য যুক্তফ্রন্ট কেন্দ্রীয় সরকারকে হুঁশিয়ার করে দেবে আমাদের দেশের অর্থনীতির মধ্যে সাম্রাজ্যবাদী অর্থনীতির প্রভাব [illegible] যেন বন্ধ করে দেওয়া হয়। যুক্তফ্রন্ট সরকার মনে করেন আমাদের দেশের মধ্যে যতক্ষণ পর্যন্ত না সমাজতান্ত্রিক অর্থনীতি প্রতিষ্ঠা না করতে পারছি, ততক্ষণ পর্যন্ত সাধারণ মানুষের মৌলিক সমস্যার সমাধান করতে পারবেন না। যতদিন না এই সব [illegible] ততদিন পর্যন্ত এই কাঠামোর মধ্যে [illegible] কাঠামোর মধ্যে উন্নতি করতে চাই কঠোর হস্তে [illegible] করতে চাই। আমরা এই কাঠামোর মধ্যে মুনাফা এবং শোষণকে ধীরে ধীরে সঙ্কুচিত করে জনকল্যাণমূলক কাজকে বাস্তবে রূপায়িত করতে চাই। সেজন্য যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে সমস্ত বাংলাদেশের সাধারণ মানুষ-এর সহযোগিতা কামনা করি।

পরিশেষে একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। দার্শনিক বার্ণাড শ তাঁর 'রীজনস এন্ড ইন্স্টিটিউশন'-এ আলোচনা করতে গিয়ে বলেছেন একজন মানুষ নদীর তীরে নদীর জলের স্রোত পরিমাপ করতে পারে আর একজন মানুষ নদীর স্রোতে গা ভাসিয়ে দিয়ে স্রোত পরিমাপ করতে পারে, প্রকৃত সত্য উপলব্ধি করতে পারে। আমরা দেখেছি বিগত কংগ্রেস সরকার ১৯ বছর ধরে সাধারণ মানুষের জীবন যাত্রা প্রত্যক্ষ করেছেন রাইটার্স বিল্ডিং-এর শীততাপ নিয়ন্ত্রিত গবাক্ষের মধ্য দিয়ে। আর এই যুক্তফ্রন্ট সরকার সাধারণ মানুষের জীবনযাত্রার মিছিলের সাথে নিজেদের একাত্ম করে তাদের জীবন অনুভব করার চেষ্টা করছেন। আমি বিশ্বাস করি সাধারণ মানুষের আশীর্বাদ সকল শ্রেণীর মানুষের সহযোগিতা যুক্তফ্রন্ট সরকারের আদর্শের কাছে উপনীত হবে।

**Shri Sushil Kumar Paul:**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বলতে উঠে আমি প্রথমেই আপনাকে একজন পৌর সদস্য এবং প্রাক্তন মেয়র হিসেবে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। রাজ্যপালের ভাষণের উপর বলতে উঠে আমার নবাগত হিসেবে শুধু একটা কথাই মনে পড়ছে যে,

আমি ভেবেছিলাম এই হাউসে এসে নূতন কিছু শিখব। কিন্তু এখানে যা দেখছি তাতে আমার সব গুলিয়ে গেল। সরকার পক্ষের ভূমিকা যাঁরা গ্রহণ করেছেন তাঁদের বক্তব্যের মধ্যে শ্লেষ, আক্রমণ প্রভৃতি নানা জিনিস রয়েছে। আমি যতদূর জানি সেটা হচ্ছে সংসদীয় গণতন্ত্রে বিরোধী পক্ষের একটা ভূমিকা আছে এবং সেই ভূমিকা সরকারের ন্যায় অন্যায় তাঁদের সামনে তুলে ধরা, কনস্ট্রাকটিভ সমালোচনা করা এবং এমন গঠনমূলক কথা বলা যে কথার উপর সরকার তাঁদের নিজেদের সামলে নেবেন। কিন্তু দুঃখের এবং পরিতাপের বিষয় সরকার পক্ষ দিনের পর দিন যেভাবে আক্রমণমূলক কথাবার্তা বলছেন এবং অন্যান্য যেসব কথা বলছেন সেসব শুধু মন ভোলান কথা। রাজ্যপালের ভাষণে যা দেখছি তাতে কোন নির্দিষ্ট বা ভবিষ্যতের কর্মপন্থা এই মন্ত্রিসভার আছে বলে মনে হয় না। আমি প্রথমেই খাদ্য সমস্যার কথা বলব। খাদ্য নিয়ে যখন এত জল্পাঞ্জলী, এত দ্বন্দ্ব, এত দুর্ভিক্ষ এবং সেসব কথা জানা সত্ত্বেও আজকে যাঁরা সরকারী আসনে বসেছেন তাঁদের উচিত ছিল মন্ত্রী হবার পর খাদ্যসমস্যা সম্বন্ধে ভাল করে বলা। কিন্তু অত্যন্ত দুঃখ এবং পরিতাপের বিষয় হচ্ছে তাঁরা একবারও কোন সুনির্দিষ্ট পন্থা আমাদের কাছে রাখলেন না। এই কারণে আমি কিছু গঠনমূলক কথা বলতে চাই। আপনারা যদি খাদ্য সমস্যার সমাধান করতে চান তাহলে উৎপাদন বৃদ্ধি করুন। সরকারী স্ট্যাটিসটিক্সের উপর, অর্থাৎ সরকারী কর্মচারীরা যে স্ট্যাটিসটিক্স দেন তার উপর যদি শুধু নির্ভর করেন তাহলে সব গুলিয়ে যাবে। আমি গ্রামে গিয়ে দেখেছি যে জমিতে ৬ মণ ধান হয় সেই জমিতে তাঁরা ১৬ মণ ধান ধরে বিরাট অঙ্ক এনে হাজির করেন। আমাদের নূতন খাদ্যমন্ত্রী প্রফুল্লবাবুর যখন অংকশাস্ত্রে ভাল দখল আছে তখন তাঁকে আগে থেকেই বলে রাখছি ভুল তথ্য দিয়ে যাতে খাদ্যসমস্যা গুলিয়ে না দেয় সেদিকে তিনি যেন লক্ষ্য রাখেন। আমি ইকনমিক্স-এর থিওরিতেই বলছি, যদি প্রোডাকশন না হয়, তাহলে খাদ্যসমস্যার সমাধান করতে পারবেন না। সেইজন্য প্রথমেই বলে রাখি যদি দেশকে বাঁচাতে হয় এবং কংগ্রেসের ভুল-ত্রুটি যদি কিছু হয়ে থাকে যার জন্য আমরা হেরেছি বলে মনে করি সেই খাদ্যসমস্যার সমাধান যদি করতে না পারেন তাহলে আগামী নির্বাচনে এর চেয়ে বেশী পরাজয় বরণ করে আপনাদের চলে যেতে হবে। স্যার, এঁরা কতগুলি বড় বড় বুলি আওড়িয়ে ভাবছেন এঁরা আমাদের সমস্যার সমাধান করবেন। এঁরা নির্বাচনের পূর্বে বলেছিলেন আমরা যদি জয়ী হই, তাহলে খাদ্য দেব। কিন্তু এখন সেসব কিছু না বলে বলছেন ৪ মাস পরে এমন একটা শেপ আনব যাতে খাদ্য কেন, সমস্ত সমস্যা দূরীভূত করব। আমরা নিঃশ্বাস বন্ধ করে ৪ মাস অপেক্ষা করব এবং যদি তাঁরা তা করতে পারেন, তাহলে এই সরকার ২০ বছর কেন, ২০ শত বছর থাকুন, এই কথাই বলব। তারপর, আমি কোলকাতা কর্পোরেশনে আছি বলে কোলকাতার সমস্যা সম্বন্ধে বলতে চাই। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, "কলিকাতা মেট্রোপলিটান অঞ্চলের উন্নয়ন প্রকল্পগুলিকে নতুন মন্ত্রীসভা অগ্রাধিকার দেবেন বলে স্থির করেছেন।" আমি বলি মেট্রোপলিটান বোর্ড তৈরী করতে কত বছর লেগেছে? আমি কাগজপত্রে দেখেছি এই ব্যাপারে আপনারা একমত হয়েই রায় দিয়েছেন, অর্থাৎ মেট্রোপলিটান বোর্ডের ব্যাপারে একমত হয়েছেন। মেট্রোপলিটান বোর্ড-এর ব্যাপারে বস্তী উন্নয়নের কথা আছে। আমি সেই বস্তীসঙ্কুল জায়গা থেকেই এসেছি। আমাদের স্কীম নাকি আছে বস্তী ভেঙ্গে সেখানে ৪ তলা বড় বড় বাড়ি তৈরী করে তাদের সমস্যার সমাধান করবেন। কত বছর এতে লাগবে আমি জানি না, তবে মনে হয় শেষ করতে ৫০ বছর লাগবে। আপনারা বস্তী উন্নয়ন করবার দিকে নজর দিন--অর্থাৎ বস্তীর লোকদের সমূলে উৎখাত না করে তাদের থাকবার ব্যবস্থা করুন, সেদিকে অগ্রাধিকার দিন, সেদিকে দৃষ্টি দিন। গত পরশু "যুগান্তরে" দেখলাম বস্তীর ট্যাক্স কমাবার জন্য কর্পোরেশন থেকে নাকি সরকারের কাছে রেকমেন্ডেসন পাঠিয়েছে। ২৩ পার্সেণ্ট থেকে ১৮ পার্সেণ্ট করে কংগ্রেস সরকার নাকি ধনীদের দেখেছে।

[2-30—2-40 p.m.]

আমি জানি কংগ্রেস সরকার ক্ষমতায় থাকা অবস্থাতে বস্তিবাসী যাতে ট্যাক্স কম দেয় তার কল্পনা করেছিলেন এবং ২৩ থেকে ১৮ করে দেওয়া হয়েছিল। আর যাদের বড় বড় অট্টালিকা রয়েছে তাদের ২৩ থেকে ৩০ শতাংশ বাড়িয়ে করা হয়েছিল এবং তা সরকার অনুমোদন করেছিলেন। আর খবরের কাগজে দেখলাম বর্তমান সরকার পরিকল্পনা করেছেন যে তাঁরা আগের

মত ২৩ শতাংশই দেবেন। আমি জানি না এতদিন যাঁরা বস্তীবাসিদের উন্নতির জন্য বড় বড় বুলি আউড়িয়েছেন, তাঁরা আজকে এইভাবে কি করে বস্তীবাসীদের কল্যাণ সাধন করবেন, উন্নতি সাধন করবেন!

কিন্তু বর্তমান সরকারের প্রথম পদক্ষেপে যা দেখতে পাচ্ছি তা অত্যন্ত লজ্জাকর ও ঘৃণাকর যদি সে কথা সত্য হয়।

তারপরে বলবো—কলকাতার বড় সমস্যা হচ্ছে পানীয় জলের সমস্যা এবং অন্যান্য যেসমস্ত সমস্যা আছে, সেগুলি সম্বন্ধে রাজ্যসরকারকে বলবো অত্যান্ত ত্বরান্বিত ব্যবস্থা করতে। যা অত্যান্ত একিউট আকার ধারন করেছে, তা আগে করা দরকার। আপনারা যখন ক্ষমতায় এসেছেন, তখন এই সমস্যাগুলোর যদি আরো ত্বরান্বিত ভাবে সমাধান করতে পাবেন, তার কাজ শেষ করতে পারেন, তাহলে আমরা খুব খুসী হব।

আর একটা কথা ট্যাক্সেসন সম্বন্ধে বলবো। কলকাতার ট্যাক্সেসন কাদের মাধ্যমে করছেন? সরকার বলছেন গরীবদের উপর ট্যাক্সেসন কমিয়ে দেবেন, আর বড় লোকদেব উপর বেশী করে ধরবেন। সেদিক থেকে আমি অনুরোধ করবো—গরীবের উপর ট্যাক্সেসন কমিয়ে দিন। এটা যদি আপনারা করতে পারেন, তাহলে খুসী হবো।

**Shri Manoranjan Baksi:**

মাননীয় স্পীকার, স্যার, ভারতবর্ষের চতুর্থ সাধারণ নির্বাচন শেষ হয়ে গিয়েছে। সেই নির্বাচনে দেশবাসী যে সুস্পষ্ট, বলিষ্ঠ এবং পরিপক্ক রায় প্রদান করেছেন, আমি তার জন্য আপনার মাধ্যমে সারা দেশবাসীকে আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি। আর তার সঙ্গে সঙ্গে মাননীয় সদস্যগণ যাঁরা নূতন এই হাউসে নির্বাচিত হয়ে এসেছেন, কি সরকার পক্ষ, কি বিরোধী পক্ষ সকলকেই আমি আমার আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি।

মাননীয় স্পীকার, স্যার, আজকে এই নূতন বিধানসভায় আমাদেব মহামান্য রাজ্যপাল বিধানমণ্ডলীর যুক্ত অধিবেশনে যে ভাষণ প্রদান করেছেন, তা একটা ঐতিহাসিক ভাষণ। সেই ভাষণের মধ্য দিয়ে দেশবাসীর যে বলিষ্ঠ অভিযোগ তা তিনি সুস্পষ্টভাবে ব্যক্ত করেছেন। আমরাও বিধানসভার ইতিহাসে এইরকম ভাষণ দেখি নাই। বাজেট অধিবেশনে ঐ পক্ষের বন্ধুগণ বলেছেন যে, বাজেট বইতে গর্বের কিছু নাই, চুম্বক দৃষ্টি কিছু নাই। আমি বলবো রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে সামান্য হলেও যে চুম্বকটুকু তিনি পরিবেশন করেছেন তার মধ্য দিয়ে দেখতে পাচ্ছি এর পূর্বে রাজ্যপাল যে ভাষণ দিতেন, তাতে স্পষ্ট কথা কিছু থাকতো না। কিন্তু এই ভাষণের মধ্য দিয়ে দেশে যে খরা হয়েছিল, যে গণবিক্ষোভ দেখা দিয়েছিল তা স্বীকার করা হয়েছে।

গত বিশ বছর ধরে কংগ্রেসী দুঃশাসনে মানুষ অতিষ্ঠ হয়ে উঠেছিল। খাদ্যসঙ্কট থেকে আরম্ভ করে সর্বক্ষেত্রে এক ব্যাপক সঙ্কটের সৃষ্টি হয়েছিল। সে সকলের কথা শুনলে আপনি স্যার, আশ্চর্য হয়ে যাবেন। আমরা একটা কথার মধ্য দিয়ে মানুষের চরিত্রের কথা বুঝতে পারি। যেমন ম্যাথু আর্নোল্ড—তিনি একজন শিক্ষক ছিলেন, তিনি মৃত্যুর সময়েও বলেছেন: "গো, বয়েজ জাস্ট নাউ." তিনি তাঁর ছাত্রদের যে কত ভালবাসতেন তা তাঁর মৃত্যুর সময়ে একটা কথার মধ্য দিয়ে প্রকাশ পেয়েছে। কংগ্রেসী দুঃশাসনের আমলে অনেকে জানেন কলকাতার বুকে ঐ মহিলার নাম, ঐ পতিতার কথা, তার নাম রাণীবালা। শিয়ালদহের পুলিশ ম্যাজিস্ট্রেট শিবকুমার খান্নার আদালতে এক স্টেটমেন্টে স্বীকার করেছিলেন যে, খেতে না পেয়ে তিনি এই পতিতাবৃত্তি গ্রহণ করেছেন। তাতে সেই ম্যাজিস্ট্রেট মন্তব্য করেছিলেন—"যে সরকার লোককে খেতে পরতে দিতে পারে না, তার কোন পরিকল্পনা করা উচিত নয়।" আমি এই প্রসঙ্গে আর একটা ঘটনার উল্লেখ করতে চাই যে, ঐ কংগ্রেসী দুঃশাসনের রাজত্বের সময় গ্রে স্ট্রীটে এক পিতা তার শিশুপুত্রকে খেতে দিতে না পেরে সিমেন্টের দেওয়ালে আছড়ে মেরে ফেলে দিয়েছিল। সেই সম্পর্কে জাস্টিস জে পি মিত্র সরকারেব বিরুদ্ধে রায় দান প্রসঙ্গে মন্তব্য

করেছিলেন যে, সেই লোকটি ক্ষুধার জ্বালায় তার ঐ শিশুপুত্রকে হত্যা করতে বাধ্য হয়েছে এবং এর মৃত্যুর জন্য সরকারই দায়ী। আজ সুস্পষ্ট হয়ে গিয়েছে, দেশবাসী রায় দিয়েছে. নির্বাচনে প্রমাণ হয়ে গেছে যে অতিষ্ঠ দেশবাসী আর কংগ্রেসকে চায় না।

আগের মাননীয় সদস্যরা ওদিকে বসতেন, তাঁরা আজকে যুক্ত ফ্রন্ট সরকার গঠন করেছেন, আমাদের এই নবগঠিত যুক্ত ফ্রন্ট সরকারকে অভিনন্দন জ্ঞাপন করবার সংগে সংগে বলবো—১৯ বছরের কংগ্রেসী শাসনে যে জঞ্জাল স্তূপীকৃত হয়ে রয়েছে, তা একদিনে সাফ করা যাবে না, তা করতে একটু দীর্ঘ সময় লাগবে। তাই ধীরস্থিরভাবে এই যুক্তফ্রন্ট সরকার যে ১৮ দফা কর্মসূচী স্থির করেছেন, যেটা তাঁরা এতদিন মাঠে-ময়দানে বলেছেন কিরূপে নূতন দৃষ্টি-ভঙ্গী দিয়ে সেই ১৮ দফা কর্মসূচী রূপায়িত করবেন।

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় রাজ্যপাল পরিষ্কার করে তাঁর অভিভাষণে বলেছেন দেশে বেকারী বেড়েছে। ১৯৪৭ সালের পর থেকে যেসমস্ত বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ নাম লিখিয়েছেন, তাদের লক্ষাধিক আমরা জানি বিগত সরকার এই বেকারসমস্যা সমাধানের জন্য কোন কাজ কিছু করতে পারেন নাই। তার কারণ হচ্ছে দেশেতে তাঁরা কেবল ভারী ভারী শিল্প তৈরী করেছেন। পশ্চিমবংগে যে ছোট ছোট শিল্পের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে, কিন্তু সরকার তার গুরুত্ব উপলব্ধি করেন নাই এবং তার স্থাপন ও প্রসারকল্পে কিছুই করেন নাই। এই বাংলাদেশের অধিকাংশ মানুষকে কৃষির উপর নির্ভর করে থাকতে হয়। তার জন্য বেকার সমস্যার সমাধান হয় না। কি শহরাঞ্চলে, কি মফঃস্বলে—সর্বত্র দিনের পর দিন বেকার সমস্যা ভয়াবহ আকার ধারণ করেছে। আমাদের নূতন সরকারের কাছে কয়েকটা সাজেশান রাখছি এবং নিবেদন করছি, কিরূপে এই ব্যাপক বেকার সমস্যার সমাধান করতে পারা যায়, বাংলাদেশে ছোট ছোট এইসব শিল্প স্থাপন করা যায়। যেমন—

১। কৃষি নির্ভর শিল্প - এগ্রো বেইসড ইন্ডাস্ট্রি। পশ্চিমবাংলায় ছোট শিল্পের ২৬ শতাংশ হল কৃষি নির্ভর শিল্প। এর মধ্যে প্রধান হলো তেলকল, চাল কল এবং ছোট চায়ের কারখানা।

২। বনজ সম্পদ নির্ভর শিল্পে -ফরেস্ট বেইসড ইন্ডাস্ট্রি। এগুলি মোট ছোট শিল্পের ৬ শতাংশ। এর মধ্যে রয়েছে করাত কল, ছোট প্লাইউড কারখানা ইত্যাদি।

৩। জৈব সম্পদ নির্ভর শিল্প—লাইভস্টক বেইসড ইন্ডাস্ট্রি। এগুলি ছোট ছোট শিল্পের ৪ শতাংশ। এর মধ্যে প্রধান হলো চামড়ার কারখানা।

৪। খনিজ দ্রব্য নির্ভর শিল্প মিনারেল বেইসড ইন্ডাস্ট্রি। এগুলি মোট ছোট শিল্পের ২ শতাংশ। ইট, টালির কারখানা, পাথর কাটা ও গুড়ো করার কারখানা—এর মধ্যে রয়েছে। পেট্রোলিয়াম ও কয়লাজাত জিনিস তৈরীর কারখানাও আছে যেমন ফেনাইল, ন্যাপথলিন বল ও আলকাতরা, নানারকম কাঁচের বাসন, ল্যাবেরেটারিতে ব্যবহারের জিনিস তৈরীর কারখানা।

৫। হালকা ইঞ্জিনিয়ারিং শিল্প - লাইট ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিস। পশ্চিমবাংলার সবচাইতে গুরুত্বপূর্ণ ছোট শিল্প। এগুলির সংস্থা হলো মোট ছোট শিল্পের ৩৬ শতাংশ।

৬। রাসায়নিক পদার্থ নির্ভর শিল্প—ক্যামিক্যাল বেইসড ইন্ডাস্ট্রিস। এই শিল্পের মধ্যে ঔষধপত্রের জন্য রাসায়নিক উৎপাদনের কারখানা, রং ও বার্নিশ, সাবান ও রবারের জিনিসপত্র। প্লাস্টিকের জিনিসপত্র, কালি ইত্যাদি উৎপাদনের কারখানা।

৭। টেক্সটাইল ফ্যাক্টরী- এদের সংখ্যা মোট ছোট শিল্পের ৬ শতাংশ। এগুলির মধ্যে আছে গেঞ্জি, মোজা, রেশমের সুতো নিষ্কাশন ও সুতা পাকানোর যন্ত্র।

৮। আর বিবিধের মধ্যে আছে হিমঘর, বরফ কল, প্যাকিং বাক্স, ছাতার কারখানা। এদের সংখ্যা মোট শিল্পের ১৪ শতাংশ।

এইসব বিষয় তাঁরা ধীরস্থিরভাবে চিন্তা করতে পারেন। আমি নূতন সরকারকে এ সম্বন্ধে বিচার-বিবেচনা করে দেখবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-40—2-50 p.m.]

**Shri Bankim Chandra Sasmal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া রাজ্যপাল যেদিন ভাষণ দিয়েছিলেন সেদিন বর্তমান সরকারের ব্যবস্থার জন্য আমরা তাঁর মুখ থেকে তাঁর ভাষণ শুনতে পাইনি। যাই হোক আমাদেরকে তাঁর যে ছাপা ভাষণ বিলি করা হয়েছে তার থেকে আমরা তাঁর কথা জানতে পেরেছি। কিন্তু তাঁর বক্তৃতায় আমরা অত্যন্ত হতাশ হয়েছি, হতাশ হয়েছি এইজন্য যে তিনি তাঁর সংক্ষিপ্ত যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে তাঁর সরকার কি নীতিতে চলবেন এ সম্বন্ধে তিনি কোন রূপরেখা দিতে পারেননি। রাজ্যপাল তাঁর ভাষণে আশঙ্কা প্রকাশ করেছেন এবারে চালের উৎপাদন অন্যান্য বছরের তুলনায় কম হবে। কিন্তু সরকারের খাদ্যনীতি কি হবে আমরা এ পর্যন্ত সরকারের কাছ থেকে কিছু শুনতে পেলাম না। পল্লী অঞ্চল থেকে আমি এসেছি, পল্লী অঞ্চলে এক্ষনি খাদ্যের দাম বেড়ে উঠেছে। সেখানে র‍্যাশানের মারফত সব সময় চাল দিতে হবে এবং দরিদ্র মানুষ যারা চাল বাজার মূল্যে কিনতে পারে না তাদের কম দামে সাপ্লাই-এর জন্য সব সময় খাদ্যশস্যের যোগান রাখতে হবে। এইজন্য আমরা আশা করেছিলাম যে খাদ্যমন্ত্রী নিশ্চয়ই খাদ্যনীতি নির্ধারণের সময় বিরোধী পক্ষের সদস্যদের ডেকে তাঁদের সঙ্গে আলোচনা করে সর্বসম্মত একটা নীতি স্থির করবেন। কিন্তু তিনি হয়ত তা চিন্তা করেননি বা তাতে বিশ্বাস করেননি। যাই হোক, নির্বাচনের সময় আমরা দেখেছি জনসাধারণের কাছ থেকে কেবল একটা দাবী উঠেছে, একটা কথা আমরা শুনতে পেয়েছি যে আমাদের 'খাদ্য দাও', 'খাদ্য দাও'। বিরোধী পক্ষরা শ্লোগান তুলেছিলেন যে কংগ্রেস সরকার খেতে দিতে পারছে না অতএব তাদের ভোট দেবে কেন? কংগ্রেস সরকার তোমাদের মাইলো খাওয়াচ্ছে, মাইলো যদি না খেতে চাও তাহলে কংগ্রেসকে হটাও এই শ্লোগান বিরোধী পক্ষরা তাদের কাছে তুলে ধরেছিল। আমরা সরকারের খাদ্য সম্বন্ধে দায়িত্ব কতটুকু তা তাদের বুঝিয়েছিলাম সেই কথায় কেউ কেউ বিশ্বাস স্থাপন করে আমাদের এখানে নির্বাচিত করে পাঠিয়েছে। কিন্তু এটা সত্য যে মানুষের ক্ষুধার অন্ন যোগাতে হবে। খাদ্যশস্যের বাজার মূল্য অনেক বেড়ে যাবে এই আশঙ্কা আমরা করছি। যতদিন না আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হই ততদিন পর্যন্ত এটা নিবারণ করা যাবে না। অতএব গ্রামাঞ্চলের দুঃস্থ অধিবাসীদের খাদ্যের যোগান দিতে হবে। সরকারের খাদ্যনীতি পরিবর্তন করতে হবে। জনসাধারণকে চালের যোগান দেবার জন্য বাইরে থেকে যেমন চাল আমদানী করতে হবে সেইরকম গ্রামাঞ্চলে যে খোলা বাজার আছে সেখান থেকে সমস্ত চাল কিনে নিয়ে দরিদ্র গ্রামবাসীদের কাছে সস্তায় বিক্রি করতে হবে। তাদের যে ঘাটতি পড়বে সেই ঘাটতিটা সরকারী তহবিল থেকে পূরণ করতে হবে। আমি যে অঞ্চল থেকে এসেছি সেই দাসপুর কেন্দ্র হচ্ছে জেলা হিসাবে খাদ্যশস্যে উদ্বৃত্ত। মেদিনীপুর জেলায় অবস্থিত হলেও বাংলাদেশের অন্যান্য ঘাটতি অঞ্চলের মত সারা বৎসরেই খাদ্য ভাব, এটা একটা ঘাটতি অঞ্চল। এই দাসপুরের মত ঘাটতি অঞ্চলে পৃথক ব্যবস্থা করতে হবে। এখানে র‍্যাশান কার্ডের শ্রেণী বিভাগ সম্পর্কে অনেক অভিযোগ আমরা নির্বাচনের সময় পেয়েছি। মডিফায়েড র‍্যাশান যা দেওয়া হচ্ছে তার নূতন শ্রেণী বিন্যাস চাই, 'এ' ক্লাস অন্ততঃ এক একর পর্যন্ত জমি যাদের তাদের করতে হবে, তাদের বৎসরের সব সময় মডিফায়েড র‍্যাশন দিতে হবে, এরপরে যাদের ৬ মাসের খাদ্য ঘাটতি আছে তাদের 'বি' শ্রেণীভুক্ত করতে হবে এবং তাদের যত জমিই থাক না কেন, ৬ মাসের র‍্যাশন দিতে হবে। আর যাদের খাদ্য উদ্বৃত্ত তারা 'সি' ক্লাসের হবে, তাদের র‍্যাশন দেওয়ার প্রয়োজন নেই কিন্তু মাঝে মাঝে তাদের পালা পার্বণে সুজি, চিনি, আটা, ময়দা দিতে হবে। এই সঙ্গে সঙ্গে দেখতে হবে যে যারা র‍্যাশন পাচ্ছে তারা যেন তাদের উদ্বৃত্ত খাদ্যশস্য বাজারে বিক্রি করতে না পারে। যদি বিক্রি করে তাহলে সেটা দন্ডনীয় অপরাধ বলে গণ্য করতে হবে। মাননীয় স্পীকার মহাশয় অল্প জমির মালিক কৃষক এবং ভূমিহীন কৃষকদের কর্মসংস্থানের কর্মসূচীর কথা রাজ্যপালের ভাষণে পৃথকভাবে কিছু বলা নেই। আজকে মানুষকে খেতে দিতে হবে, দরিদ্র জনসাধারণের মধ্যে ব্যাপকভাবে ড্রাই ডোল দিতে হবে। পল্লী অঞ্চলে টেষ্ট রিলিফের কাজ ছড়িয়ে দিতে হবে, তবে বেকার শ্রমিক সমস্যার সমাধান হবে। টেষ্ট রিলিফের নামে অনেকে সন্দেহ করেন তাই এর নামটা আন-এমপ্লয়েড লেবার ইউটিলাইজেশন ওয়ার্ক দিতে হবে। অর্থাৎ বেকার শ্রমিকদের কাজ দেওয়ার বিনিময়ে পুরো মজুরী দিতে হবে। চার ঘণ্টা কাজের জন্য দু' টাকা দিতে হবে। টেষ্ট রিলিফে কাজের যে মজুরীর হার দেওয়া

হয়েছে সেটা হচ্ছে ১॥ টাকা, সেই মজুরীতে বর্তমানে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য তাদের চলে না। এজন্য ঐ অল্প মজুরীর রন্ধ্রে দুর্নীতি প্রবেশ করছে। সেই দুর্নীতি রোধ করতে গেলে টেষ্ট রিলিফের ওয়ার্কারদের মজুরী বাড়িয়ে দু' টাকা করতে হবে। রাজ্যপালকে আমি ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে তিনি শিক্ষিত বেকারদের কথা তুলে ধরেছেন। সরকারী চাকুরিয়াদের, যাদের পিছনে বেড়ের বল আছে, তারাই কেবল চাকরী পেতে থাকবে আর গ্রামাঞ্চলের বেকাররা দিন দিন পাবলিক সার্ভিস কমিশনের দুয়ারে ধর্ণা দেবে তাহলে তারা নিশ্চয়ই সরকারকে ধন্যবাদ দেবে না। তাই পল্লীর ছেলেদের চাকরী পাওয়ার সুবিধার জন্য একটা বিশেষ ব্যবস্থা রেখে দেওয়া উচিত। যদি তা না হয় তাহলে এই সরকার শহরবাসীদের সরকার বলে গণ্য হবেন। বিগত কংগ্রেস সরকার অতিরিক্ত কর্ম সংস্থানের জন্য স্পেশাল ক্যাডারের শিক্ষক নিয়োগ করেছিলেন। এবারে যেরকম বেকারদের সংখ্যা বেড়ে যাচ্ছে তাতে শিক্ষিত বেকারদের জন্য সেইরকম স্পেশাল ক্যাডার শিক্ষক হিসাবে প্রাথমিক, মাধ্যমিক, জুনিয়ার হাই, হায়ার সেকেন্ডারী স্কুলে অতিরিক্ত শিক্ষক নিয়োগ করতে হবে, গ্রাম্য লাইব্রেরীর জন্য লাইব্রেরিয়ানের পদ সমাজশিক্ষা বা বয়স্ক শিক্ষার জন্য শিক্ষকতার পদ সৃষ্টি করতে হবে। এইভাবে নূতন নূতন কর্মের যোগান দিতে হবে। এর জন্য টাকা কোথা থেকে আসবে সেকথা আমি সুপারিশ করছি। যারা ব্যবসায়ী যারা বিভিন্ন পেশাবৃত্তিতে নিযুক্ত বেতনভুক লোক তাদের কাছ থেকে এমপ্লয়মেণ্ট ট্যাক্স যদি তোলা যায় তাহলে বেকারদের কর্ম সংস্থান হবে। শিল্প কারখানার ছাঁটাই বন্ধ রাখতে হবে আইন করে। আবার শিল্পের নিরাপত্তাও বজায় রাখতে হবে। অনেক সময় শ্রমিকদের অধিকার রক্ষার নামে বেতন বৃদ্ধির দাবী উঠে থাকে এবং সেই দাবীর সমর্থনে যদি শ্রমিকদের জুলুম চলতে থাকে এবং মালিকের উপর এই জুলুম সরকার যদি নিরপেক্ষ দর্শক হিসাবে নিষ্ক্রিয় হয়ে চলতে দেন, যেটা আমরা আশংকা করছি ও যেটা নূতন সরকার নীতি হিসাবে গ্রহণ করেছেন, তাহলে নূতন নূতন শিল্প সৃষ্টি হবে না, ধনিকদের কোন সহযোগিতা পাওয়া যাবে না। এই ধনীদের পুঁজিবাদী, মুনাফাখোর, ইত্যাদি গালাগালি না দিয়ে ধনীদের সঙ্গে আপস করে যাতে তাদের পুঁজি দিয়ে নূতন নূতন শিল্প প্রতিষ্ঠান গড়ে তুলেন তার ব্যবস্থা করে বেকার সমস্যার সমাধান করতে হবে। আশ্রয়প্রার্থীদের পুনর্বাসনের ব্যাপারটা একটা গুরুতর সমস্যা বলে রাজ্যপাল বলেছেন কিন্তু বাস্তুহারাদের নামে বাস্তু ঘুঘুরা ঠকিয়ে টাকা নিয়ে নিচ্ছে। আমরা দেখেছি লোনের অনেক টাকা বাজেটে রাইট-অফ করে দিতে হয়েছে। যারা প্রকৃত বাস্তুহারা, সেই আশ্রয়প্রার্থীদের প্রতি আমরা মানবতাবোধ দেখাতে চাই কিন্তু যারা সরকারের কাছ থেকে ঠকিয়ে টাকা নিচ্ছে তাদের বের করতে হবে। মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণে অর্থনীতির ক্ষেত্রে স্বয়ং নির্ভর হওয়ার কথা বলা হয়েছে। এই স্বয়ং নির্ভর অর্থনীতি করতে গেলে খাদ্য উৎপাদন বৃদ্ধি করতে হবে এবং তার জন্য চাই অনেক নূতন ছোট ছোট সেচ পরিকল্পনা। আমাদের ছোট ছোট পরিকল্পনার মাধ্যমে খাল, নালা, পুকুর, কুয়া ইত্যাদির সংস্কার করতে হবে। আমি যে এলাকা থেকে এসেছি সেই ঘাটাল মহকুমার দাসপুর থানার কংসাবতী শিলাবতী নদীর উপর বোরো বাঁধে প্রতি বৎসর ১॥ লক্ষ টাকা খরচ হয়ে চলে যাচ্ছে, আমরা চেয়েছি ঐ দুটি নদীতে যদি স্থায়ী ব্যারাজ করে দেওয়া যায় তাহলে ৮০ হাজার একর জমিতে শুধু দু'বার ধানের ফসল ফলবে না, অন্যান্য রবিশস্যও ফলবে। কংসাবতী শিলাবতী নদীতে ব্যারাজ করবার জন্য এবং শিলাবতী নদীর উপরে গাদিঘাটে যা থেকে চন্দ্রেশ্বর খাল বেরিয়েছে তার মুখে স্লুইস গেট করবার জন্য নূতন সেচমন্ত্রী, যিনি মেদিনীপুরের লোক, তাঁর কাছে আবেদন জানাচ্ছি। রাজ্যপাল তাঁর ভাষণে শিক্ষক, চাষী, ক্ষেতমজুর, শ্রমিক, এবং এই নিম্ন আয়ের মানুষদের মজুরী বাড়িয়ে দেবার জন্য বলেছেন, সেজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। সেই সঙ্গে সঙ্গে এটাও আমি বলতে চাই অল্প বেতনের শিক্ষক যাঁরা তাঁরা যাতে মাসে মাসে বেতন পান সেজন্য সব জুনিয়ার হাই, হাই ও হাইয়ার সেকেন্ডারী স্কুলগুলিকে ডেফিসিট গ্রাণ্ট-ইন-এড নিয়মিত মাসে মাসে দেওয়ার ব্যবস্থা করুন এবং সেই সঙ্গে সঙ্গে শিক্ষকরা ছাত্রদের রাজনীতির দলাদলিতে টেনে আনবেন না সেই ব্যবস্থাও করুন। শিক্ষকদের সরকারী কর্মচারীদের মত বদলি করার ব্যবস্থা রাখতে হবে। গ্রামাঞ্চলে যোগাযোগের ব্যবস্থা ও যানবাহন চলাচলের বিষয় রাজ্যপালের ভাষণে কিছু বলা নেই। গ্রামাঞ্চলে

আরো পাকা রাস্তা তৈরী করতে হবে। আমি আমাদের অঞ্চলের একটা রাস্তার কথা বলছি, নাড়জোল হ'তে জোতকানুরামগড় ও সেখান হ'তে দুধকামরাহাট শ্রীবরা পর্যন্ত রাস্তাটি পাকা করা হোক। এই রাস্তা উন্নতি হলে শিল্প ও ব্যবসায়ের উন্নতি হবে এবং চাষীরা উপকৃত হবে।

[2-50—3 p.m.]

দুর্নীতি স্বজনপোষণের কথা যে সমস্ত আমরা শুনতে পাচ্ছি সে সম্বন্ধে বলতে চাই এখনই এই সরকার দুর্নীতি স্বজনপোষণ করছেন বলে অভিযোগ পাচ্ছি। এই গুরুতর অভিযোগ আমি এইজন্য করছি যে ধর্মঘটের সময় স্টেট বাসের অনেক কর্মী নেওয়া হয়েছিল—তারা তখন জনস্বার্থের কাজ করেছেন। এখন তাদেরকে ছাঁটাই-এর হুমকী দেখান হচ্ছে এবং বিভিন্ন শ্রমশিল্পে যেসব কংগ্রেসী শ্রমিক সংস্থা আছে তাদের নাকি মারধর করা হবে এইরকম হুমকী দেওয়া হচ্ছে। এই সংবাদ যেন মিথ্যা হয় তার জন্য এখনই সরকার থেকে সুস্পষ্ট আশ্বাস দিতে হবে। রাজ্যপাল তার ভাষণে বলেছেন তাঁর গভীর আস্থা আমাদের সমস্ত সদস্যদের উপর আছে—যে দায়িত্ব তিনি আমাদের উপর অর্পণ করেছেন সেই দায়িত্ব যেন আমরা পালন করতে পারি তার উপযুক্ত ব্যবস্থা করতে হবে। বিগত সরকারের সব কাজের জন্য আমরা সকলে দায়ী নই। আজ যদি আমাদের দায়ী করে সেই সমস্ত কথা সরকারপক্ষ থেকে আমাদের উপর ছুড়ে দেওয়া হয় তাহলে চতুর্থ বিধানসভার সঙ্গে যার সম্পর্ক নাই সেই কাজের জন্য আমাদের দায়ী করলে তাহলে জনসাধারণ যে দায়িত্ব আমাদের দিয়েছেন তা আমরা পালন করতে পারব না। আমাদের দায়িত্ব পালনের সুযোগ তিনি দেবেন বলে আশা রাখি। এই কয়টি কথা বলে আমি মাননীয়া রাজ্যপালকে ধন্যবাদ জানিয়ে এবং অধ্যক্ষ মহাশয় আপনাকেও ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mukul Basu:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে বাংলাদেশে একটি অত্যন্ত বেদনাদায়ক এবং বাস্তব চিত্র আছে সেজন্য এই ভাষণকে আমি সমর্থন করছি। বেদনাদায়ক চিত্র হচ্ছে এই যে আমরা পূর্বতন সরকারের কাছ থেকে উত্তরাধিকারসূত্রে এই বাংলাদেশে কার্যত একটি ক্ষুধিত-পাষাণের উত্তরাধিকার পেয়েছি। এবং এই ক্ষুধিত পাষাণের প্রত্যেকটি কক্ষ আজকে নিঃসঙ্গ শূন্যতায় ভরা রয়েছে। এই কথার বহু প্রমাণ এই রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। তিনি বলেছেন জল হয় নি, কাজেই ফসল হয় নি, যা হয় নি তাও ভাঁড়ারে তোলা যায় নি। বেকার সমস্যা রয়ে গেছে কর্মসংস্থান নেই। অন্য দিকে আমাদের টাকারও মূল্য নাই এমনি একটি প্রায় নেতিবাচক যে অবস্থা তা তাঁর ভাষণের মধ্যে রয়েছে। আমরা অবশ্যই এই সমস্ত বিষয়ে আলোচনা করবার সময় মনে রাখব যে ১৯ বছর ধরে বাংলাদেশে যারা রাজত্ব করে গিয়েছেন তারা এই সমস্ত সমস্যার সমাধান করতে পারেন নি কেন সে প্রশ্ন নিশ্চয়ই আমরা বহুবার আলোচনা করব। আমরা আরও আলোচনা করব যে ২০ বছরের শাসনের ফলে কোন কৃষক আজকে জমি পায় নি, কারখানার শ্রমিকেরা কেন আজকেও পর্যাপ্ত মজুরির মূল্যমান পেল না। বাংলাদেশের মানুষ আজও কেন শান্তি খুঁজতে গিয়ে অন্ধকারে ঘুরে বেড়াচ্ছে। এই রুক্ষ প্রশ্ন আমরা বারেবারে এই বিধানসভায় তুলব। তার কারণ হচ্ছে এই যে ২০ বছর যে শাসন ব্যবস্থা চালু রয়ে গেল তার বিচার বা তার হিসাব নিকাশ কেবলমাত্র একটি অধিবেশনে হওয়া সম্ভব নয়, সেজন্য এই প্রশ্ন বারে বারে আসবে। আমি আপাততঃ একটি ভিন্ন প্রশ্ন উত্থাপন করছি। এ ব্যাপারে আমি আমার পূর্ববর্তী সদস্য ক্লিফোর্ড হিকস-এর কাছে ঋণী। তিনি এই সভায় সেটি বিশেষ ভাবে উত্থাপন করেছেন—যে বাংলাদেশে একটি নৈরাশ্যবাদ এসে গিয়েছে। আজকে বাংলাদেশে সৃজনীশক্তি সম্পূর্ণভাবে বিঘ্নিত বা ধ্বংসপ্রাপ্ত হতে চলেছে। কথাটির মধ্যে সত্য আছে এবং রাজ্যপাল বলেছেন যে এই বছর আমাদের পক্ষে বেদনাদায়ক এবং সেই বেদনাদায়ক স্মৃতিকে আমরা যখন ভুলবার চেষ্টা করছি তখন কিন্তু আমরা একথা ভুলতে পারি না যে বাংলাদেশে আজকে ১৯ বছর ধরে যারা ছিলেন সেই সমস্ত ঈশ্বর ঈশ্বরীরা—তারা এই দেশের উপরে একটা নিরবচ্ছিন্ন হত্যাকান্ড চালিয়েছেন। এই হত্যাকান্ড কেবলমাত্র মানুষ হত্যা করেই শেষ হয় নি। আমাদের মধ্যে যে দেশপ্রেম যে বিবেকবোধ বা সমাজবোধ আছে তার সমস্ত কিছুকেই হত্যা করা হয়েছে। এবং তার ফল দাঁড়িয়েছে যে গোটা বাংলাদেশ একটা নৈরাশ্যের আবর্তের মধ্যে দিয়ে

ঘুরছে। দুর্ভাগ্যবশতঃ আমরা তারই অংশীদার হয়ে পড়েছি। আমি এই সভার সামনে আপনার মাধ্যমে বছরের সেই সমস্ত বিভ্রান্তিকর দিনগুলি, আমাদের সেই অন্ধকারময় দিনগুলি—জন-আন্দোলনের বা গণআন্দোলনের দিনগুলির কথা স্মরণ করিয়ে দিতে চাই। এবং এই কথা বলতে চাই যে এখানে আলোচিত হয়েছে যে আমাদের সামনে যে হিংসাত্মক কার্যকলাপ হয়ে গিয়েছে। সেই সমস্ত নিয়ে আমরা নিন্দা করি বটে তবে একথা ভুলতে পারি না যে রাজ্যপালের ভাষণে যে ৪ লক্ষ ৫৬ হাজার বেকারীর কথা বলা হয়েছে—তাঁরা শিক্ষিত হওয়া সত্ত্বেও কর্মক্ষম হওয়া সত্ত্বেও তারা যদি দেখেন যে তাঁরা পরিশ্রম বিক্রি করে বা পরিশ্রমের বিনিময়ে পরিবার পরিজনকে পালন করতে পারেন না, তখন কিভাবে তাদের পক্ষে সম্ভব এই দেশের সম্পদ, এই দেশের জিনিষ-পত্রকে নিজের বলে ভালবেসে নিজের মনের মত করে নিয়ে তাকে মমতা দিয়ে তাকে পালন করা। এটা তাদের পক্ষে কি করে সম্ভব? এই প্রশ্নটা আমি আপনার সামনে রাখছি। আমার দ্বিতীয় প্রশ্ন এই যে এই বাংলাদেশে এতদিন ধরে যে শাসন ব্যবস্থা চালু রয়েছে তার প্রতিভূদের পক্ষ থেকে গণআন্দোলনের নেতৃবৃন্দ ও সাধারণ মানুষ কি রকম আচরণ পেয়েছে তার কতকগুলি প্রকৃষ্ট উদাহরণ এখানে তুলে ধরা যায়। প্রথম কথা হচ্ছে এই যে আমরা দেখেছি যে বন্যায় বা খরায় বা দুর্ভিক্ষের সময় এই বাংলাদেশের সামনে যে ধরনের মমতা নিয়ে সরকারের কাজ করা উচিত ছিল আমাদের দুর্ভাগ্যক্রমে গত ২০ বছর ধরে, শুধু এই বছর নয়, আমরা দেখতে পাই নি। তার প্রধান কারণ এই যে সাধারণ মানুষকে বা সাধারণ জীবনকে বা সাধারণ মানুষের যে সমস্যা, সেই সমস্যা নিয়ে ভাবতে গেলে পরে বা সঠিক ভাবে বিবেচনা করতে গেলে যে ধরণের মনোভাব বা যে ধরণের নীতি সরকারের গ্রহণ করা উচিত ছিল তা বিগত সরকার গ্রহণ করেন নি। যার ফল দাঁড়িয়েছে যে আমরা যাঁরা বিধানসভায় নির্বাচিত হয়েছি, আজকে যারা সরকার পক্ষে আছি তারা কখনই বিশ্বাস করতে পারছি না যে বিপক্ষ দলের কাজকর্মকে বিপক্ষ দলের নীতি বা তাদের আদর্শকে আমরা বিশ্বাস করতে পারি। আমাদের সামনে এই প্রশ্নগুলি দাঁড়িয়েছে। গত বছরে গোটা বাংলাদেশে যে আকালে ভরে গিয়েছিল তার জন্য সরকার পক্ষ থেকে বহু সাহায্য করার কথা উঠেছে।

গত কয়েকদিন ধরে বহু প্রশ্ন এখানে আলোচিত হয়েছে। আমরা দেখেছি দেশে খাদ্যের অবস্থা এক বছর ধরে যা ছিল তা প্রতিহারের কোন চেষ্টা সরকারের তরফ থেকে হয় নি। তারা দেশের মানুষকে ভিখারীতে পরিণত করেছে। আকালের কালে কিছু ত্রাণ সাহায্য দিয়ে সেই মানুষের সমর্থন লাভের যে চেষ্টা তাদের ছিল তা ব্যর্থ হয়েছে। আমরা লক্ষ্য করেছি যে বিভিন্ন নির্বাচনের সময় এই পদ্ধতি গ্রহণ করা হয়েছে। আমি কোন ব্যক্তি বিশেষকে আক্রমণের উপলক্ষ্য করতে চাইনে। সাধারণভাবে দেশে যে হাওয়া চলছিল, যে মনোভাব চলছিল সেইটাই বলছি। তারপর নির্বাচনের সময় জনকল্যাণমূলক কাজের যে প্রবল টান সরকার পক্ষে দেখা গেল তাতে আমি বিভ্রান্ত হয়ে পড়েছি। সত্যকারের যদি সেই নিষ্ঠা নিয়ে বিশ বছর ধরে কাজ করা হত তা হলে আজকে যে আকালের সামনে দাঁড়িয়ে কথা বলছি সেটা হয়ত বাস্তবে হ'ত না। আমি বলতে চাই সাধারণ মানুষ যে দুর্ভাগ্য ভোগ করেছে তার বাস্তবসম্মত ফলাফল আজ সুষ্ঠুভাবে দেখা দিয়েছে। দেয়ালের লিখন স্পষ্ট হয়েছে। আজকে যে নতুন সরকার প্রতিষ্ঠিত হয়েছে আমাদের বিশ্বাস আছে সেই নতুন সরকার নতুন সংগ্রামের ভিতর দিয়ে এই দেশকে আকাল থেকে, দুর্ভিক্ষ থেকে, মহামারী থেকে রক্ষা করতে চেষ্টা করবেন এবং সেই মহান ব্রতে তাঁরা সফল হবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Maharaja Bose:**

মাননীয় স্পীকার মহোদয়, আমি আজ আনন্দিত। যাঁরা এখন সরকার গঠন করেছেন সেই অর্থমন্ত্রী এবং ও'দের আমি অভিনন্দন জানাচ্ছি। দুই বছর আগে যে রাজ্যপালের ভাষণ এখান থেকে কেড়ে নেওয়া হয়েছিল, এখানে তাঁকে অপমানিত করা হয়েছিল, তাঁর ভাষণ তাঁকে বলতে দেওয়া হয় নি এবং এই নিয়ে অনেক বাদ-বিচার হয়েছে, নোংরামি হয়েছে, আজ কংগ্রেসী প্রতি-নিধিদের বিদায়ী আসনে থাকবার সময় রাজ্যপাল যে সুষ্ঠুভাবে ভাষণ দিতে পেরেছেন তার জন্য তাঁকে এবং অন্যান্য সকলকে অভিনন্দন জানাই। আমি আশা করি সভা এরকমভাবে চলবে। শ্রীমতী মনিকুন্তলা সেনের মত কেউ এখানে জুতা ছুঁড়বেন না—অবশ্য তার জবাব শ্রীমতী বিভা মিত্র দুই দুইবার তাঁকে নির্বাচনে পরাজিত করিয়া দিয়াছেন। যাহা হোক, রাজ্যপালের ভাষণ

যেটা নিশ্চয়ই বর্তমান সরকার লিখে দিয়েছেন তার মধ্যে কিন্তু উত্তরবঙ্গ, জলপাইগুড়ি, কুচবিহার, মালদহ, পশ্চিম দিনাজপুর এবং তার সঙ্গে সঙ্গে মুর্শিদাবাদ জেলার সীমান্তে যেসব জায়গাগুলি আছে, যাকে ভারতের লাইফ লাইন বলা যেতে পারে সেখানকার সমস্যা সম্বন্ধে কোন উল্লেখ নেই। ইসলামপুর দিয়ে যে রাস্তাটি হিমালয়ের সীমান্তে চলে গিয়েছে সেই রাস্তা ভারতবর্ষকে রক্ষা করে চলেছে।

[3—3-30 p.m.]

কিন্তু দুঃখের বিষয় সেই সীমান্ত অধিবাসী যারা দেশ রক্ষায় প্রাণ দিয়েছে, অতন্দ্র প্রহরীরূপে রয়েছে যেখানে হাজার হাজার জোয়ান শীতের মধ্যে বরফের মধ্যে জঙ্গলের মধ্যে থেকে আজ ভারতবর্ষকে এবং বাংলাদেশকে রক্ষা করছে সেখানে রাস্তাঘাট নেই, সেখানে চলার কোন উপায় নেই এবং সেই পশ্চিম দিনাজপুরের লোক লক্ষ লক্ষ মণ চাল উৎপাদন করে তাদের মুখের অন্ন অন্যকে দিয়ে দিচ্ছে এবং ক্ষুধার্তের ক্ষুধা জোগাড় করছে—তারা পাট এবং চা তৈরী করে ভারতের অর্থনৈতিক কাঠামোকে গড়ে তুলছে অথচ তাদের সম্বন্ধে এই রাজ্যপালের ভাষণে ১৪টি দল নিয়ে গঠিত বর্তমান মন্ত্রিসভা কোন উল্লেখ করার সুযোগ দেন নি। এটা তাদের প্রতি অন্যায় করা হয়েছে বলে আমি এর প্রতিবাদ করছি। অধ্যক্ষ মহাশয়, সেই সীমান্ত জেলার অধিবাসীরা আজ আপনাদের অনেককে খাওয়াচ্ছে, দেশের অর্থনৈতিক উন্নতি যারা করছে সেই কৃষক শ্রেণী আদিবাসী শ্রেণী সেই রাজবংশী শ্রেণী সেই গরীব হিন্দু মুসলমান সেখানে যারা আছেন তারা কি বাংলা দেশের কেউ নয়, নাকি তাদের অপরাধ এই হয়েছে যে শতকরা ৭০টি আসন তারা দেশপ্রেমিক কংগ্রেসীদের দিয়েছেন। অতএব তাদের সম্বন্ধে কিছু বলা হবে না এই যদি উদ্দেশ্য থাকে তাদের রাস্তাঘাট, শিক্ষা এবং কংগ্রেস সরকার ইতিপূর্বে যেসব পরিকল্পনা গ্রহণ করেছেন, সীমান্তের রাস্তা মহীপাল থেকে হামজাপুর হয়ে প্রাণসাগর-এলেনদারী হয়ে কুমারগঞ্জ পর্যন্ত; বালুরঘাট থেকে প্রাণসাগর পর্যন্ত এই সমস্ত সীমান্ত রাস্তা স্কুল, শিক্ষা, স্বাস্থ্য এবং তাদের অর্থনৈতিক উন্নতির দিকে লক্ষ্য রেখে যদি এই সরকার সেই পরিকল্পনাগুলি রূপায়িত না করেন এবং যদি তাঁদের হেয় প্রতিপন্ন করেন যেহেতু তাঁদের দল বিশেষ করে কমিউনিস্ট পার্টি দু'-একটা সীট সেখানে পূর্বে পেয়েছিলেন, সেখানে আমরা তাঁদের নির্বাসিত করেছি, প্রায় নির্বাসিত করেছি বাংলা কংগ্রেসকে যেহেতু নির্বাসিত করেছি বামপন্থী কমিউনিস্ট চীনের দালালকে সেই জন্য কি আজকে সীমান্ত জেলার প্রতি রাজ্যপালের ভাষণে দরদ দেখানো গেল না। বড়ই দুঃখের কথা যে রাজ্যপাল ১৫ বছর ধরে ভূতপূর্ব কংগ্রেস মন্ত্রিসভার সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত ছিলেন, যাদের সুখ দুঃখের ভাগী ছিলেন তাঁদের একটু সৌজন্যপূর্ণ ধন্যবাদ দেওয়া হয় নি। এটা করতে তাঁকে বাধা দেওয়া হয়েছে বলে আমি মনে করি। মাননীয় ওদিকে আছেন অনেক শ্রদ্ধেয় বন্ধু আছেন যাঁরা আমার বিশেষ পরিচিত এবং স্নেহাস্পদ তাঁদের সঙ্গে আমরা যেভাবে মেলা-মেশা করি, তাতে রাজনীতি ব্যাপারে একটু কথা কাটাকাটি হয় কিন্তু তা বলে আমাদের সৌজন্য-মূলক ব্যবহার আমরা নষ্ট করি নি। এটাই হচ্ছে মানব ধর্ম। আমি আর একটা কথা বলতে চাচ্ছি। আমি সেদিন বালুরঘাট গিয়েছিলাম, আপনারা খবরের কাগজে দেখেছেন যে ইতিপূর্বে রায়গঞ্জের ৭নং অঞ্চলে ও গঙ্গারামপুরের উদয় ও অন্যান্য সীমান্ত অঞ্চলে সেখানে পাকিস্তানীরা এসে লুটপাট করছে—সেখানে কিছু সমাজদ্রোহী এবং রাজনৈতিক লোক যারা দিনের বেলায় লাল ঝাণ্ডা ওড়ান আর রাত্রিবেলায় পাকিস্তানীদের সঙ্গে সহযোগিতা করে মানুষকে হত্যা করছে, গরু-বাছুর নিয়ে চলে যাচ্ছে ১৯৬২ সাল চীনের আক্রমণ থেকে ১৯৬৫ সালের পাকিস্তানী আক্রমণ পর্যন্ত সেই অত্যাচার ক্রমেই বেড়ে যাচ্ছে। স্পীকার মহোদয়, আপনার সামনে আমি ৫টি কেসের উল্লেখ করেছি ৬ই মার্চ থেকে আরম্ভ করে ১৩ই মার্চ পর্যন্ত হয়েছে। তারা পরিষ্কার বলছেন যে আমাদের স্মাগলিংয়ের পুরো সুবিধা কর্ডোল উঠে গেছে বর্ডার রেসট্রিকসন উঠে গেছে। আমি সেদিন নিজের চোখের সামনে দেখেছি যে সেখানে থানার চেকপোস্টের সামনে বট গাছের তলায় শত শত লোক—এখানে পুরুলিয়ার মন্ত্রী বিভূতি দাসগুপ্ত মহাশয় আছেন কিনা জানি না, তারা লোকসেবক সংঘের জয়গান করে বিহারে চাল ধান নিয়ে যাচ্ছে। সেখানে ৪৭ টাকা চাল যা ৫২ টাকা ছিল। আমাদের পশ্চিম দিনাজপুর উদ্বৃত্ত এলাকা, অবশ্য এ বছর খরা হয়েছে সেখানে এখন ৩৭ টাকা করে চাল। আমি জানি না মার্চ মাসের মধ্যে যদি ৪৭ টাকা চাল হয়, এবং এটা যদি কঠোর হস্তে দমন না করেন তাহলে আমি ভবিষ্যৎ বাণী করে দিচ্ছি যে গতবার

দেড় টাকা ২ টাকা কে জি-তে লোকে চাল পেয়েছে কিন্তু এবার তিন টাকা কে জি-তেও পাবেন না। আমাদের শ্রদ্ধেয় খাদ্যমন্ত্রীর উপর আমার প্রগাঢ় বিশ্বাস আছে—তিনি একজন সৎ কর্মী—কিন্তু আমি সাবধান বাণী উচ্চারণ করে দিচ্ছি যে যদি ঐ রকম ভাবে বিমাতৃসুলভ ব্যবস্থা করা হয় তাহলে গৌড়ের অধিপতি শের শাহ যেমন ভারত সম্রাট হুমায়ুনকে গঙ্গাজলে এবং মরুভূমিতে নিক্ষেপ করেছিলেন, যেমন পরলোকগত পণ্ডিত জওহরলাল নেহরু, লালবাহাদুর শাস্ত্রী এবং উত্তর বংগের সুসন্তান মেজর জেনারেল চৌধুরী কমিউনিস্ট চায়না এবং পাকিস্তানকে এই ভারতভূমি থেকে বিতাড়ন করেছিলেন তেমনি সীমান্ত জেলার কংগ্রেসী অধিবাসীরা কংগ্রেসী নরনারীরা হুমায়ুন কবীর এবং তাঁর সহযোগী বাম কমিউনিস্ট বাংলা দেশ থেকে তাড়িয়ে অন্য জায়গায় সরিয়ে দেবেন।

[At this stage the House was adjourned for 20 minutes.]

**[After Adjournment.]**

[3-30—3-40 p.m.]

**Shri Anildhar Guha Neogi:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে বাংলা দেশের যে চেহারা তিনি উল্লেখ করেছেন তার জন্য আমি ওনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। রাজ্যপালের ভাষণের মধ্যে পার্বত্য অঞ্চলের অনগ্রসর অঞ্চলের অনুন্নত সম্প্রদায়ের প্রতি তিনি যে দৃষ্টি আকর্ষণ করেছেন আমি সেই অঞ্চলের একজন নবাগত সদস্য—ঐ অঞ্চলের সদস্য হিসাবে বাংলাদেশের সাধারণ মানুষ বিক্ষুব্ধ হয়ে কংগ্রেসের বিরুদ্ধে অকংগ্রেসী সরকার গঠন করার জন্য যে ত্যাগ স্বীকার করেছেন তার জন্য আমি আপনাকে এবং আপনার মাধ্যমে গোটা বাংলাদেশের সাধারণ মানুষকে আমার অভিনন্দন জানাচ্ছি।

রাজ্যপালের ভাষণ সম্বন্ধে প্রথমেই আমি বলতে চাই বিগত কয়েক বছরের মধ্যে রাজ্যপালের ভাষণের কোন কার্যক্রম সাধারণ মানুষের কাছে পৌঁছতে পারে নি। তাই আইন সভার ভেতরে এবং বাইরে আমরা আগাগোড়া বিরোধিতা করে এসেছি। কিন্তু এবারে গত ৮ই ফেব্রুয়ারী তারিখে উনি অতি অল্প সময়ের মধ্যে রাজস্থানের অবস্থা সৃষ্টি না করে বাংলাদেশের সামগ্রিক চেহারার অল্প কথায় যেভাবে প্রকাশ করেছেন তার জন্য আমি তাঁকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। রাজ্যপাল যে কয়েকটা কথা তাঁর ভাষণে উল্লেখ করেছেন, নতুন সরকারের অংশীদার হিসাবে আমি আপনার মাধ্যমে সে সম্বন্ধে কয়েকটা কথা বলতে চাই। আমি আশা করি আমার কথা অনুধাবন করে সরকার যথাযথ ব্যবস্থা করবেন। আমার প্রথম কথা হচ্ছে, আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেটা একটা বিস্তৃত এবং বিচিত্র এলাকা। সেখানে প্রাকৃতিক সম্পদ কম নয়। স্যার, আপনি জানেন বাংলাদেশ যে বৈদেশিক মুদ্রা অর্জন করে তার অনেকটা আমার এলাকা থেকে আসে। আমার এলাকার একটা প্রধান শিল্প হচ্ছে চা। সেখানে পতিত জমির পরিমাণ কম নয়। সেই আবাদযুক্ত পতিত জমিগুলিকে যদি কাজে লাগাতে পারি তাহলে তা থেকে যে রাজস্ব আদায় হবে তাতে সেখানকার যে সব সমস্যা - যেমন বাস্তুহারা সমস্যা, যার কথা রাজ্যপাল বলেছেন, এরকম সমস্যার সমাধান হতে পারে। সেটা কার্যকরী করার জন্য আপনার মাধ্যমে আমার প্রস্তাব হচ্ছে এই যে মহাকরণের কোন অংশ যদি উত্তর বাংলার জন্য ওখানে প্রতিষ্ঠিত হয় তাহলে সেখানকার সাধারণ মানুষের সঙ্গে যোগসূত্র স্থাপন করা সম্ভব হবে আর তারা কাজকর্ম করার সুযোগসুবিধা পাবে। গত কংগ্রেস সরকারের আমলে কাজের চাপ হ্রাস করার জন্য যেমন কল্যাণীতে ব্যবস্থা করার চেষ্টা করা হয়েছিল তেমনি উত্তর বাংলার জন্য যদি একটা সরকারী দপ্তর সেখানে প্রতিষ্ঠিত হয় তবে কলকাতার উপর যে চাপ সৃষ্টি হয়েছে সেটা কিছুটা হ্রাস পাবে। আমার দ্বিতীয় কথা হল, একটা স্থায়ী কমিটি করা হোক প্রত্যেক জেলাতে। যাতে এই কমিটির মাধ্যমে [illegible] সেখানকার যে সমস্যা তা এখানে আসতে পারে। তাতে অনেক সমস্যার সমাধান হতে পারে বলে আমি মনে করি। কারণ ২০ বছরের সরকারী শাসনযন্ত্র এমনভাবে চলে এসেছে যার ফলে আমরা অনেক কিছু জিনিষ পরিষ্কারভাবে সেখানে কর্তৃপক্ষের কাছে পৌঁছতে পারবো না। সেই সমস্ত জিনিষ তদন্ত করার জন্য স্থায়ী

কমিটি থাকলে সেই কমিটির মাধ্যমে সেগুলি করা যাবে। গত ২০ বছরে যে সমস্ত কাজকর্ম এঁরা করেছেন, যে সমস্ত ক্ষতি হয়েছে, টাকা-পয়সা যা আত্মসাৎ বা অপচয় করা হয়েছে সেগুলি তদন্ত করা যাবে। আর সেই তদন্তের মাধ্যমে আমরা পরবর্তী কালে বর্তমান সরকারের যা ভুলচুক হবে সেগুলি ভালভাবে উপলব্ধি করতে পারবো। স্যার, ব্যয়বরাদ্দের দাবী যা গ্রহণ করা হয়েছে সে সম্পর্কে আমার কথা হল এতদিন কংগ্রেস সরকার তেলা মাথায় তেল দেওয়ার নীতি গ্রহণ করে এসেছেন, অর্থাৎ যে এলাকায় সব কিছুর ব্যবস্থা আছে সেই এলাকাতেই অর্থব্যয় করা হয়েছে। স্যার, আপনি জানেন উত্তর বাংলায় বিভিন্ন ধরণের সমস্যা আছে—সেই সমস্যার পরিপ্রেক্ষিতে যাতে উত্তর বাংলার জন্য বিভিন্ন খাতে অর্থ বরাদ্দ করা হয় সেদিকে আমি নূতন সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার চতুর্থ বক্তব্য হল আমি মনে করি উত্তর বাংলার যে সমস্ত জায়গায় জলসেচের ব্যবস্থা হয় নি সেই সমস্ত অঞ্চলে জলসেচ ব্যবস্থা করার আশু প্রয়োজন রয়েছে। আর তার সঙ্গে পতিত জমিগুলি কৃষকদের মধ্যে তাড়াতাড়ি বিলিবণ্টন করার প্রয়োজন রয়েছে।

যে সমস্ত অঞ্চলে আজ পর্যন্ত পানীয় জলের ব্যবস্থা সরকার ২০ বছরের মধ্যে করেন নি যেমন চামুড়ী, বানারহাটি এলাকায় যে সমস্ত অঞ্চলে অন্ততপক্ষে পানীয় জল আসা প্রয়োজন এবং আজকে আপনারা জানেন যে উত্তর বাংলায় যে ঢালাইখুরী বলে বাঁধ আছে সেই বাঁধ ভেঙ্গে যাওয়ার ফলে উত্তর বাংলার কিছু কিছু এবং জলপাইগুড়ি জেলায় অনেক চাষীদের সর্বনাশ হয়েছে এবং ৭ লক্ষ টাকা ব্যয়ে যে পুল করা হয়েছিল সেই পুলটা ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি মনে করি এই ঢালাইখুরির বাঁধ ভেঙ্গে যাওয়ায় উত্তরবঙ্গে যে বন্যা হয় সেটা সরকারের অপকর্মের পরিচয় এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও তার প্রতি এঁরা কোন নজর দেন নি। আমি আমার এই সরকারের কাছে এই নিবেদন করছি যে ঐ বাঁধ ভেঙ্গে যাওয়ার ফলে সরকারের তরফ থেকে কত টাকা খরচ করা হয়েছে এবং কি কি বিধি ব্যবস্থা করা হয়েছে, আশা করি এর যাতে তদন্ত হয়। এই বলে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।•

**Shri Haradhan Mondal:**

মাননীয় স্পীকার, স্যার, গত ৮ই মার্চ তারিখের রাজ্যপালের ভাষণ সম্পর্কে বলতে গিয়ে আমি একথা বলতে চাই আজ এই যে দারুণ খরা, এই খরাক্লিষ্ট পল্লী অঞ্চলে দারুণ জলকষ্ট সে সম্বন্ধে তিনি কিছু বক্তব্য রাখেন নি। যাই হোক, আমি এখানে নবাগত, আমি প্রথমে সভার সমস্ত শ্রদ্ধেয় সদস্যবৃন্দকে আমার আন্তরিক শ্রদ্ধা জানাচ্ছি এবং সেই সঙ্গে আমি যুক্তফ্রন্ট সরকারকেও আমার সমর্থন জানাই। তাঁরা যে এত তাড়াতাড়ি তাঁদের সমস্ত বিভেদ ভুলে গিয়ে সরকার গঠন করতে পেরেছেন তার জন্য সত্যিই তাঁরা ধন্যবাদ পাবার যোগ্য। কিন্তু সেই সঙ্গে সঙ্গে জনসাধারণ আশা করেছিল যেমন করে তাঁরা নিজেদের মধ্যে সকলকে এক করে রাজ্য গঠন করেছিলেন সেই রকমভাবে তাঁদের নীতি নির্ধারণেও বিশেষ বিলম্ব হবে না। এটা জনসাধারণ খুব আশা করেছিলেন নূতন কিছু শুনতে পাবেন, নূতন কিছু দেখতে পারেন কিন্তু তাঁরা নিরাশ হয়েছেন। সমস্ত নীতির দিক দিয়ে বিশেষ করে আমাদের খাদ্যনীতি সম্বন্ধে এখনো কিছু বলতে পারেন নি। অবশ্য কাগজে জনসাধারণ দেখেছিলেন—পরশু দিনের কাগজে, তিনটি কাগজে তিন রকম মত বেরিয়েছিল। প্রথমে জানতে পারলাম শুক্রবার, স্টেটসম্যানে বৃহস্পতিবার এবং যুগান্তরে বুধবারে খাদ্যনীতি বলা হবে বলে খবর পেয়েছিলাম। যাই হোক, তারপর জানতে পারলাম যে তাঁরা দিল্লী থেকে এসে খাদ্যনীতি ঘোষণা করবেন। আমার কথা হচ্ছে দিল্লী তাঁরা যান, ১৫ লক্ষ টন খাদ্য তাঁরা চেয়েছেন, তাঁরা পারেন আরো নিয়ে আসুন তাতে আমাদের কোন আপত্তি নেই কিন্তু তাঁরা যে এতদিন বলে এসেছেন যে জোতদার, মজুতদার যাঁরা আছেন তাঁদের কাছে ধান চাল আছে, সেগুলি যাতে পাওয়া যায়—সংগ্রহ করা যায় তার কি ব্যবস্থা করেছেন সেটা আপনার মাধ্যমে আমি জানতে চাই। কিন্তু সে সম্বন্ধে তাঁরা নীরব, অবশ্য আমরা জানি যে কেন তাঁরা নীরব, অনেক জোতদার তাদের দলে এসেছেন এবং রাতারাতি এই সম্বন্ধে কিছু করতে গেলেও একটা অসুবিধা আছে হয়ত দল ভেঙ্গে যাবে এই আশঙ্কায় তাঁরা কিছু করতে পারছেন না, সবই দিল্লীর উপর চাপিয়ে দিয়েছেন। আমি নিশ্চয় করে বলতে পারি নতুন খাদ্য-নীতিতে নতুন কিছু করার নেই। তা তাঁরা ভাল করেই জানেন যে তাঁরা নতুন কিছু করতে

পারবেন না। কাজেই জনসাধারণের কাছে যে প্রতিশ্রুতি দিয়ে এসেছেন রাতারাতি তাঁদের কিছু বলা যায় না, কাজেই দিল্লী থেকে একবার ঘুরে এলে বলার সুবিধা হবে যে দেখ ভাই দিল্লীর সরকারও তো কংগ্রেসের সরকার ওঁরা বিশেষ কিছু দিল না, অভাব পূর্বের অবস্থায় বহাল থাকল। এখানে রেশনে খাদ্যশস্য বাড়ান যাবে না এটা আমি নিশ্চয় করে বলে রাখছি। তাঁরা খাদ্য কিছু বাড়াতে পারবেন না। যদি পারে ১০ দিনের মধ্যে আমরা বুঝতে পারব। তবে এটা আমি বলে রাখছি তারা রেশনে কিছুই খাদ্যশস্য বাড়াতে পারবেন না।

[3-40—3-50 p.m.]

সরকারের রিলিফ সম্বন্ধে এখানে অনেক কথা শুনলাম। আমাদের বলার কিছু নাই, রিলিফ গোটা বাংলাদেশেই দেওয়া হয়েছে। এমন অনেক কনস্টিটিউয়েন্সী আছে যেখানে অকংগ্রেসী এম্ এল এ ছিলেন, তাদের কনস্টিটিউয়েন্সীতে যদি রিলিফ দেওয়া না হয়ে থাকে এবং এই রকম ঘটনা যদি তাঁরা তুলে ধরতে পারেন তাহলে দেখা যাবে। ঘটনা দিয়ে বলুন অকংগ্রেসী এম এল এ ছিল কিন্তু রিলিফ পাঠান হয় নি। আবার তো ইলেকশন আসবে, যুক্তফ্রন্ট সরকার এখন গঠন হয়েছে, তাঁরা তখন না হয় দেখিয়ে দেবেন যে নির্বাচনের দু'-তিন মাস আগে রিলিফ দেওয়া বন্ধ করে দিয়েছেন। রিলিফের বিলি করতে গিয়ে কংগ্রেসী অকংগ্রেসী এই সমস্ত দেখে রিলিফ দেওয়া হয় নি, রিলিফ দলমত-নির্বিশেষে দেওয়া হয়ে থাকে এবং হয়েছে। আজকে যারা জয়ী হয়েছেন, শুনলাম তাঁরা সবাই ভাল লোক। আর একটা কথা—আমাদের দাশরথি তা মহাশয়ের রসগোল্লা খুব প্রিয়, রসগোল্লা বন্ধ করে নাকি কংগ্রেস সরকার গোল্লায় গেছেন। রসগোল্লা আবার ফিরে এসেছে সেজন্য তিনি খুব খুসী হয়েছেন। কিন্তু আবার শুনছি দুধে সাপ্লাই কমে যাবার জন্য সরকার নাকি ভাবছেন রসগোল্লা নিয়ন্ত্রণ করা যায় কিনা। অর্থাৎ আগের সরকার যেমন করে বন্ধ করেছিলেন এই সরকারও তাই করবেন। আমি ভেবেছিলাম এই সরকার নূতন কিছু দেখাবেন, কংগ্রেসী নীতিরই আবার যেন পুনরাবৃত্তি না হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Jagadananda Roy:**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের সমর্থনে আমি আপনার সামনে দু'চারটি কথা রাখতে চাই। রাজ্যপাল ভাষণের প্রথমেই বলেছেন চতুর্থ সাধারণ নির্বাচনের ফলাফল স্বাভাবিকভাবে মেনে নেওয়া হয়েছে। এবং তাতে জনগণ যে রায় দিয়েছেন তার পরিপূর্ণ চিত্র আমরা এই হাউসের মধ্যে দেখতে পাচ্ছি। আমি স্যার ১৯৫৭ সালে একবার নির্বাচিত হয়ে এখানে এসেছিলাম কিন্তু সৌভাগ্যই বলুন আর দুর্ভাগ্যই বলুন ১৯৫৮ সালে আমার ওখানে আর একটা নির্বাচন করতে হয়। সেখানেও বিপুল ভোটাধিক্যে আমি জয়লাভ করি। আমার বিরুদ্ধে যিনি দাঁড়িয়ে কংগ্রেসী প্রেসিডেন্ট, ১৯৫২ সাল থেকে সিটিং এম এল এ, স্কুল বোর্ডের প্রেসিডেন্ট, অনেক তাঁর পোর্টফলিও ছিল, অনেক কারণ তিনি খুঁজলেন, ৪ মাস বয়স কম বলে কাগজে কলমে আমাকে নাবালক সাজিয়ে, আমার নির্বাচন বাতিল করে দিলেন। ১৯৫৮ সালে যে নির্বাচন হল তাতে আমি জয়ী হয়েছি এবং বিপুল ভোটাধিক্যে নির্বাচিত হয়ে হাউসে এসেছি। ১৯৫৭ সাল থেকে ১৯৬২ সাল পর্যন্ত আমি এই আইনসভায় ছিলাম, তখন রাজ্যপাল যে বক্তৃতা দিতেন প্রতি বছর এই সভায় তা দেখেছি। কিন্তু সেই যে ভাষণ এবং আজকের যে ভাষণ, এতে কোন মিল নাই। আমি একথাই বলব, আজ যে ভাষণ দিয়েছেন তাতে অল্প সময়ে অল্প কথায় সাধারণভাবে বাংলাদেশের যে অবস্থা যে চিত্র, তাই তুলে ধরেছেন। এতে আমি সত্যই আনন্দবোধ করছি। এজন্য আনন্দবোধ করছি যে এবারে বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলির কথা এই ভাষণে স্থান পেয়েছে। আর সব চাইতে বড় কথা হল তিনি বলেছেন—"নিজেদের আর্থিক সাধ্য ও সামর্থ্যের মধ্যে নূতন মন্ত্রিসভা শিক্ষক, চাষী ক্ষেতমজুর, কারখানার শ্রমিক নিম্ন আয়বর্গের সরকারী কর্মচারী সমেত সমস্ত শ্রেণীর জনসাধারণের অবস্থার উন্নতি-বিধানের চেষ্টা করবেন।" এইসব কথা ইঙ্গিত তিনি আগেও বলেছেন, তৎকালীন কংগ্রেস সরকার থাকাকালীন আমরা দেখেছি, হয়ত সেই সব কথা পুস্তকের কলেবরই বৃদ্ধি করত কিন্তু বাস্তবের সাথে মিল না থাকার জন্য আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে।

এবার আমি খাদ্য সমস্যা সম্বন্ধে কয়েকটি কথা তুলে ধরতে চাই।

জলপাইগুড়ি জেলার নলিনীকান্ত রাহুত, রমনীকান্ত রাহুত, তরিত কুমার রাহুত, সুধীর কুমার রাহুত, সুনীল কুমার রাহুত, কল্যাণ কুমার রাহুত এবং এ'দের পিতা হচ্ছে মৃত অবনীকান্ত রাহুত এবং ওই মৃত অবনীকান্ত রাহুতের স্ত্রী হোল সুনীতিবালা রাহুত। এ'রা হচ্ছে প্রোপ্রাইটরস অব আনন্দপুর টি এস্টেট। এ'দের আনন্দপুর, বাঘবরিয়া, রাজাডাঙ্গা, মাঝগ্রাম, ডেককাঝোড়া, অধিপল্লী প্রভৃতি অঞ্চলে ২,৮০০ একর জমি আছে এবং এগুলিতে ৪,৫০০ কৃষক এক একজন লোক জোতদার হিসেবে যদি ৭৫ বিঘা জমি পান তাহলে এ'রা ৫২৫ বিঘা আধি করে জমি পান। কিন্তু এই সমস্ত আধিয়াররা এ'দের অধীনে ২,৮০০ একর জমি চাষবাস করছে। এ'রা বলছে এগুলি চা-বাগানের জমি এবং সমস্ত জমি বেনামী করে রেখেছে। এই সমস্ত জমিতে যারা আধি করছে তারা আধিভাগ হিসেবে অর্ধেক দাবী করছে। এ'রা জোতদারদের কাছ থেকে কোনরকম সাহায্য পায় না, নিজেরাই হাল, বলদ প্রভৃতির ব্যবস্থা করে চাষবাস করছে। আইনের দিক থেকে আধিয়ার ৬০ ভাগ এবং জোতদার ৪০ ভাগ পেতে পারে। আমার কথা হচ্ছে এগুলো যদিও চা-বাগানের নামে বেনামী করে রাখা হয়েছে কিন্তু আসলে এগুলো চা-বাগানের জমি নয়। এ সম্বন্ধে তদন্ত করা হোক এবং তারপর এগুলো খাস করে নিলে ভূমিহীনদের ব্যবস্থা হবে। ওখানকার নিয়ম হচ্ছে আধিয়াররা জোতদারের কাছ থেকে ভাগ পায়। কিন্তু তারা আগে থেকেই সংসার চালাবার জন্য ধার নিয়ে নেয় এবং যখন ফসল ওঠে তখন জোতদাররা নিজেদের আধিভাগ এবং আগাম দেওয়া বাবদ আধিভাগ অর্থাৎ সবটাই নিয়ে নেয়। সুতরাং আমি মনে করি এই যে হাজার হাজার মণ ধান উৎপন্ন হচ্ছে এগুলি যদি সরকার খাস করে তারপর তদন্ত করে ভূমিহীনদের মধ্যে বিলি ব্যবস্থা করেন তাহলে ভূমিহীনদের একটা সুরাহা হবে এবং খাদ্য সমস্যারও সমাধান হবে। তারপর আমি ফালাকাটা কেন্দ্রের সেচ এবং জমি সংক্রান্ত বিষয় দু একটা কথা বলব। জলপাইগুড়ি জেলার ফালাকাটা থানার জটেশ্বর এলাকায় ১৯৫৯ সালে একটা স্কীম নেওয়া হয়েছিল সাড়ে চার লক্ষ টাকার। কিন্তু ১৯৬২ সালে সেই কাজ বন্ধ হয়ে যায় এবং আজও সেই কাজ বন্ধ আছে। এর নাম হচ্ছে বীরকিটি ইরিগেসন স্কীম। তারপর, জটেশ্বরে দেখছি নির্বাচনের পূর্বে একটা করে সাইন বোর্ড টাঙান হয় হাসপাতাল হবে বলে এবং নির্বাচনের পরেই সেই সাইন বোর্ডটা উঠিয়ে নেওয়া হয়। ওখানে চিকিৎসার অত্যন্ত অভাব। এবারেও নির্বাচনের আগে দেখলাম একটা সাইন বোর্ড গাড়া হয়েছে এবং ফিরে গিয়ে হয়ত দেখব সেই সাইন বোর্ড নেই। এই বিষয়ে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। তারপর, ওই বিরগিটি ইরিগেসন স্কীম বন্ধ হবার ফলে সেখানে ক্ষতি হয়েছে এবং যে জল দেবার কথা ছিল সেই জল দেওয়া হয়নি। শুধু তাই নয়, যে পরিমাণ জমি কেটে নষ্ট করা হয়েছে তারা সেই জমির জন্য কোন খেসারতও পেল না, সেই জমি থেকে কোন আবাদও পেল না এবং উপরন্তু সেই জমির উপর লেভির ধান পর্যন্ত ধরা হয়েছে। এখন আবার শুনছি কংগ্রেসের গণতন্ত্রকে সমাধি দেবার জন্য সেই খাল নাকি বন্ধ করা হবে। সেখানে যাতে সুব্যবস্থা হয় তার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি।

[3-50—4 p.m.]

**Shri Ahmad Hossain Mondal:**

মাননীয় স্পীকার মহাশয়, গণতন্ত্রে আমাদের কর্তব্য হোল গঠনমূলক সমালোচনার মাধ্যমে সরকারের সমালোচনা করা এবং সেটাই আমরা করতে চাই এবং করেও আসছি। আমি রাজ্যপালের ভাষণের উপর গঠনমূলক সমালোচনা করতে চাই।

রাজ্যপালের ভাষণে বলা হয়েছে এখানে ওখানে সামান্য দু-একটা ঘটনা ছাড়া চতুর্থ সাধারণ নির্বাচন দেশের সর্বত্র যেরূপ সহজ ও শান্তিপূর্ণভাবে সমাধা হয়েছে তা আমাদের বিশেষ আশা ও গৌরবের বিষয়। এ তো গেল নির্বাচন শেষ হবার আগে পর্যন্ত ঘটনা। কিন্তু তারপর নির্বাচনের পরে রাজ্যপাল যেদিন আমাদের সভায় ভাষণ দিতে এলেন সেই ৮ই মার্চ পর্যন্ত বাংলাদেশের চতুর্দিকে কোথায় কি ঘটনা হলো—সে বিষয়ে তিনি আমাদের কাছে কোন উল্লেখ করেন নাই। তার জন্য রাজ্যপালের ভাষণে আমরা হতাশ হয়েছি।

স্যার, আমি যে এলাকা থেকে এসেছি সেখানকার কথা শুনলে আপনি আশ্চর্য হবেন। হাওড়া জেলার সেই শিলুয়া থানার অন্তর্গত চকপাড়া গ্রামে নির্বাচনের ঠিক পরের দিন অর্থাৎ

২০শে ফেব্রুয়ারী তারিখে সম্পূর্ণ অবাঞ্ছিতভাবে অযাচিতভাবে দুজন কংগ্রেস কর্মীকে কয়েকজন লোক ডেকে নিয়ে গিয়েছিল এবং ডেকে নিয়ে গিয়ে ওপেন ডে-লাইটে তাদের উপর প্রচণ্ড আক্রমণ হোল। প্রকাশ্য দিবালোকে তাদের ছুরিকাঘাত করা হোল। একজন সঙ্গে সঙ্গে অন দি স্পট ডাইড এবং আর একজন গেসপিং ইন দি হাওড়া হাসপাতাল। এই হচ্ছে ঘটনা। অথচ ৮ই মার্চে রাজ্যপালের ভাষণের মধ্যে সেই ২০শে ফেব্রুয়ারী তারিখের ঐ নৃশংস ঘটনার কোন উল্লেখ নাই। আশা করেছিলাম তাঁর ভাষণে ঐ সম্বন্ধে বিবৃতি থাকবে। তা না থকার জন্য আমি হতাশ হচ্ছি।

আমরা জনপ্রতিনিধি হিসেবে এখানে সকল পক্ষের সদস্যই নির্বাচিত হয়ে এসেছি। আমি সেই জন-প্রতিনিধি হিসেবে এই সভায় সরকারের কাছে দাবী করছি—পশ্চিম বাংলার জনসাধারণের দৈনন্দিন ন্যূনতম যে চাহিদা, তা যদি পর্যালোচনা করি তাহলে দেখবো, তার একটিও ঐ ভাষণের মধ্যে রাখা হয় নাই। যেমন প্রথম হলো অন্ন-বস্ত্রের সংস্থান। রাজ্যপালের ভাষণে অন্যের খাদ্য-নীতির কথা বলা হয়েছে। উল্লেখ করা হয়েছে অপ্রচুর ও অনিয়মিত বৃষ্টির দরুন খাদ্যোৎপাদন ব্যাহত হবার কথা। গত বছর খরার দরুন এ বছর খাদ্য সংস্থানের জন্য লেভি খুব বেশী আদায় হয় নাই। বাজেট বক্তৃতায় এখানে উল্লেখ করা হয়েছে খরাক্লিষ্ট জনগণকে রিলিফ দেবার নাম করে বহু টাকা খরচ হয়েছে যত্র-তত্র সেই টাকা ব্যয় করা হয়েছে নির্বাচনে তাদের জয়লাভের জন্য। এই ব্যাপারে জেলা পরিষদকে ও আঞ্চলিক পরিষদকে সংযুক্ত করলেন। কিরূপভাবে রিলিফের টাকা বিলি হয় তা তাঁরা জানেন। অনেক সদস্য জানেন জেলা পরিষদে তারা এক্স-অফিসিও সদস্য নিজ নিজ জেলায়। তাঁরা জেলা পরিষদের এক্স-অফিসিও সদস্য পদাধিকার বলে। এই জেলা পরিষদই ডি এমের দপ্তর হিসেবে কাজ করে থাকে। এই জেলা পরিষদই আঞ্চলিক পরিষদকে রিলিফের টাকা কড়ি বিলি করবার জন্য দিয়ে থাকে এবং আঞ্চলিক পরিষদের মাধ্যমে সেই রিলিফ দেওয়া হয়, টাকা ব্যয় হয়ে থাকে। এইরকম যেখানে ব্যবস্থা, সেখানে আমার ওপক্ষের বন্ধুরা বলছেন সেই রিলিফের টাকা আত্মসাৎ করা হয়েছে। ঐ টাকা আত্মসাৎ কারা করেছেন? আমি উদাহরণ দিয়ে বলবো—হাওড়া জেলায় বহু অঞ্চল যেটা কমিউনিস্ট প্রধান অঞ্চল। বাঁশ জগাছা অঞ্চলের অন্তর্গত চামরাইল বলে একটা অঞ্চল আছে, সেখানে অঞ্চল প্রধান হলেন শুধু কমিউনিস্ট নয়, বাম কমিউনিস্ট, তিনি দুজন মৃত ব্যক্তির নামে রিলিফ দেওয়ার দরুন ধরা পড়েন এবং আইনের আওতায় তাঁকে টানা হয়। তার নাম বলবো না, কারণ এটা সংসদীয় রীতি বিরুদ্ধ, তাঁর কেসটি কোর্টে পেন্ডিং রয়েছে। সেটা সাবজুডিস বলে আমি তাঁর নাম করতে পারছি না। সেই কমিউনিস্ট অঞ্চল প্রধানের মাধ্যমে যদি এইভাবে রিলিফের টাকাটা আত্মসাৎ হয়ে থাকে, তাহলে তার জন্য বিগত কংগ্রেস সরকার দায়ী নয়। একথা পরিষ্কার করে ওপক্ষের মাননীয় সদস্যদের জানিয়ে দিতে চাই।

দ্বিতীয়ত এখানে লক্ষ্য করছি, অনেক পরিসংখ্যান দেওয়া হয়েছে বেকার সমস্যা দূর করবার জন্য। বিগত কংগ্রেস সরকার কি করেছেন এবং বর্তমান নূতন সরকার কি করতে যাচ্ছেন দেশের বেকার সমস্যা দূর করবার জন্য, তা বলা হয়েছে পরিসংখ্যান দিয়ে। এই পরিসংখ্যানগুলি যদি দেখি, তাহলে দেখা যাবে, মহামান্য রাজ্যপালের ভাষণে বলা হয়েছে ১৯৬০ সালে ডিসেম্বর মাসের শেষে শিক্ষিত বেকারের সংখ্যা ছিল ১ লক্ষ ৪৮ হাজার ৮৬৫ জন, আর সেখানে ১৯৬৬ সালে জুন মাসের শেষে তার সংখ্যা দাঁড়ায় ১ লক্ষ ৩৬ হাজার ২০৯ জন। এ থেকে ছয় মাসের হিসাব যদি করা যায়, অর্থাৎ ১৮০ দিনের, তাহলে আমরা দেখতে পাই ঐ সময় ১২ হাজার ৬৫৬ জন শিক্ষিত বেকার ছেলেকে চাকরী দেওয়া হয়েছে। এর গড়পড়তা হিসাব করলে দেখা যাবে, যে পশ্চিম বাংলায় দৈনিক ৭৬ জন শিক্ষিত বেকারকে চাকরী দেওয়া হয়েছে বিগত কংগ্রেসী সরকারের আমলে। এগুলির উল্লেখ মাননীয়া রাজ্যপালের ভাষণে রয়েছে। বেকারী দূরীকরণে বিগত সরকার কি করেছিলেন তার উল্লেখ মাননীয়া রাজ্যপালের ভাষণে আছে। কিন্তু যুক্তফ্রন্ট সরকার আগামী দিনে বেকারী দূরীকরণকল্পে কি কি পন্থা অবলম্বন করবে, তা বিস্তারিতভাবে মাননীয়া রাজ্যপালের ভাষণে উল্লেখ না থাকায়, আমরা হতাশ হয়েছি।

ম: স্পীকার মহাশয়, আমি আর একটি বিষয় এখানে উল্লেখ করবো। সেটি হচ্ছে বাসস্থানের । অন্ন, বস্ত্র যেমন আমাদের প্রয়োজন দৈনন্দিন জীবনে, তেমনি আমাদের বাসস্থানেরও জন। এই বাসস্থান সম্বন্ধে মাননীয়া রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। তার জন্য অত্যন্ত হতাশ হয়েছি। রিফিউজি রিলিফ রিহ্যাবিলিটেশন সম্বন্ধে বলা হয়েছে আবছা, ভাবে। তা আরও বিস্তৃত হওয়া উচিত ছিল। আমরা জানি লক্ষ লক্ষ ছিন্নমূল উদ্বাস্তু পাকিস্তান থেকে এখানে এসে আস্তানা গেড়েছে। গত দুই তারিখে যুক্তফ্রন্ট সরকার রর ভার নেওয়ার পর থেকে আজ পর্যন্ত সে সম্বন্ধে তাঁরা কি পন্থা অবলম্বন করেছেন, কোন উল্লেখ মাননীয়া রাজ্যপালের ভাষণের মধ্যে না থাকায়, আমরা অত্যন্ত হতাশ হয়েছি। ীয় স্পীকার মহাশয়, আর একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করবো।

**Mr. Speaker:**

আপনার টাইম প্রায় হয়ে গিয়েছে, একটু তাড়াতাড়ি শেষ করুন।

**Shri Ahmad Hossain Mondal:**

আমি যেটা বলতে চাইছিলাম,—আরও বহু বিষয় আছে, যেগুলি পশ্চিম বাংলার জনসাধারণের ন্দন জীবনের ন্যূনতম চাহিদা মেটানোর জন্য প্রয়োজন, সে সম্বন্ধে মাননীয়া রাজ্যপালের ণ উল্লেখ থাকা প্রয়োজন ছিল। তা না থাকায় আমরা হতাশ হয়েছি। যখন এ্যামেন্ডমেন্ট ব, আমরা সে সম্বন্ধে বিস্তারিতভাবে আলোচনা করবার সুযোগ গ্রহণ করবো। এই কয়েকটি বলে আমার বক্তব্য শেষ করছি।

-4-10 p.m.]

**Shri Lakshmi Charan Sen:**

াননীয় অধ্যক্ষ মহাশয়, ৮ই মার্চ যুক্ত অধিবেশনে মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এখানে রাখা হয়েছে তার সমর্থনে আমি দু-একটা কথা ন বলতে চাই। রাজ্যপাল একটা সমস্যার কথা যথাযথভাবে উল্লেখ করেছেন, সমস্যাটা হ'ল র সমস্যা। আমরা জানি যে বড় বড় কয়েকটা পরিকল্পনার পরেও কংগ্রেস দলের তরফ লম্বা লম্বা কথা বলার পরে বেকারের সংখ্যা কমেনি, বরং বছরের পর বছর বেড়ে চলেছে। পাঁচসালা পরিকল্পনার শেষে ৫৩ লক্ষ বেকার ছিল, সেই বেকার সংখ্যা দ্বিতীয় পরি-নার পরে বেড়ে হল ৯০ লক্ষ এবং তৃতীয় পাঁচসালা পরিকল্পনার পরে সেখানে ১ কোটি লক্ষের উপর বেকার সংখ্যা দাঁড়িয়েছে এবং বাংলাদেশে কিভাবে বেকারের সংখ্যা দিনের পর বেড়ে চলেছে তা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে। বেকার সমস্যার সমাধান তো নাই এমনকি ওঁরা যে নীতি গ্রহণ করেছিলেন তার ফলে যারা কাজে নিযুক্ত আছেন তাদেরও র নিরাপত্তা নেই। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন রেশনালাইজেসান, মেকানাই-ন, রি-অর্গানাইজেসান, অটোমেশান এর মাধ্যমে আজকে যারা কাজে নিযুক্ত আছে তাদের চাকরি না থাকার একটা আশংকা পরিস্ফুট হয়ে উঠেছে এবং এই প্রসঙ্গে আমি একটা র কথা উল্লেখ করতে চাই যে কি ভয়াবহ জিনিস নিয়ে এই কংগ্রেস দল কাজ করেছে এবং ও সেই কাজ করার চেষ্টা করছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে কণ্ট্রোল কর্পোরেশন এক রকমের ইলেকট্রনিক কমপিউটার বের করেছেন তার নাম্বার হচ্ছে ৩৬০০। কমপিউটারের ক্ষমতা শুনলে অবাক হয়ে যেতে হয়। এই কমপিউটার প্রতি সেকেণ্ডে ১৫ লক্ষ ক্যালকুলেশান—৬ লক্ষ যোগ, ৬ লক্ষ বিয়োগ, ২ লক্ষ গুণ, অথবা ২ লক্ষ ভাগ করতে অর্থাৎ এই কমপিউটার ১৪।১৫ হাজার কর্মচারীর কাজ করে দিতে পারে। অর্থাৎ যেখানে একটা মেসিন বসবে সেখানে ১৪।১৫ হাজার লোক ছাটাই-এর সম্মুখীন হবে। ক্যালটেক্স রীদের যার বিরুদ্ধে এখনও আন্দোলন চলছে। এই কংগ্রেস দল যখন ক্ষমতায় ছিল তখন গোপনে এবং পুলিশের সাহায্যে ক্যালটেক্স কোম্পানীর অফিসের জিনিষপত্র বেন্ধে সরিয়ে ' ব্যবস্থা করে। এইভাবে তারা কোম্পানীর কর্তৃপক্ষের স্বার্থরক্ষা করেছেন ঠিকই কিন্তু রীবৃন্দকে বেকার করেই তা করেছেন, তাই ক্যালটেক্স কোম্পানীর কর্তৃপক্ষের বিরুদ্ধে রীবৃন্দের আন্দোলন আজও চলছে।

মাননীয়া রাজ্যপাল তাঁর ভাষণে ভয়াবহ বেকার সমস্যার কথা উল্লেখ করেছেন—উল্লেখ করে সুস্পষ্টভাবে কিভাবে এই সমস্যাকে আরো জটিল করে তোলা হচ্ছে। এই ভয়াবহ সম: সমাধান একান্ত প্রয়োজন। এজন্য তাঁর ভাষণ সম্পর্কে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হ: তাকে আমি সমর্থন করছি। আর একটা কথা বলা দরকার, সেটা হচ্ছে এই যে স্বাধীনতা লা: পর আমরা একথা ভেবেছিলাম এবং এটাই প্রয়োজন ছিল যে কৃষকের স্বার্থে তাঁরা ভূমি সং করবেন এবং যদি তাঁরা তা করতেন তাহলে একদিকে যেমন উৎপাদনের ক্ষেত্রে বিরাট অগ্র হত অন্য দিকে তেমন জনগণের খাদ্য সমস্যার সমাধান হত।

শুধু তাই নয়, শিল্প বিকাশের প্রয়োজনে একদিকে যেমন কাঁচা মালের প্রাচুর্য্য আস অপরদিকে তেমনি ক্রমসম্প্রসারণশীল একটি বাজারও সৃষ্টি হত, এবং তাছাড়াও উদ্বৃত্ত কৃষি শিল্প বিকাশের প্রয়োজনে মূলধন সংগ্রহের দিক থেকেও বিরাট উৎসে পরিণত হতো। কি তা তাঁরা করেন নি। তাঁরা যা কিছু করেছেন তা জমিদার জোতদারদের স্বার্থে। ফলে জমি জোতদাররা লাভবান হয়েছে আর সব চেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হয়েছে তারা যারা হচ্ছে সাধা কৃষক। এ'রা যে লম্বা লম্বা কথা বলেন, ব্রিলিয়েন্ট এ্যাচিভমেন্টের কথা বলেন, কিন্তু রিপো দেখা যাচ্ছে ১৯৫৬ সালে যেখানে পল্লী অঞ্চলে ঋণের পরিমাণ ছিল ৯ শত কোটি টাকা আজ সেই ঋণের পরিমাণ দাঁড়িয়েছে ৩ হাজার কোটি টাকার উপর। এবং এজন্য যে সুদ দিতে : তার পরিমাণ হচ্ছে ১০০ কোটি টাকার মত। এই লোকের অবস্থা হয়ে দাঁড়িয়েছে। সরব বা ব্যাঙ্ক মারফত, বা সমবায় মারফত যে ঋণ দেওয়া হয় তা এত নগণ্য যে সাধারণ মানুষকে ব হয়ে যেতে হয় ঐ সুদখোর মহাজন, জোতদারদের কাছে এবং সেখান থেকে তাদের টাকা আন হয় যার ফলে গরীব চাষীরা জমি থেকে উচ্ছেদ হয় এবং জমি তাদের হাতছাড়া হয়ে এই জোতদা দের হাতে চলে যায়। সরকারী তথ্যে জানা যাবে গ্রামাঞ্চলে উপরতলার যে ৫ জনলোক যা নিয়ে এই কংগ্রেস দল, সেই উপরতলার শতকরা ৫ ভাগ লোকের হাতে শতকরা ৩৭ ভ জমি স্থায়ীভাবে আছে আর সাধারণ কৃষকের হাতে মাত্র ২০ ভাগ জমি আছে। আজ খাদ্যের অভাব কেন? যদি কৃষকের স্বার্থে ভূমি সংস্কার করা না হয়, কৃষকদের যদি উৎসাহি করা না যায় তাহলে জমিতে উৎপাদন হতে পারে না খাদ্য সমস্যার সমাধান হতে পারে ন কংগ্রেস দল পরিচালিত নীতি যে ভুল ছিল তা রাজ্যপালিকার ভাষণে প্রকাশ পেয়েছে, এবং সে নীতির যে পরিবর্তন দরকার তারও ইঙ্গিত রাজ্যপালিকার ভাষণে আছে। এই জন্য রাজ পালিকার ভাষণকে আমি অভিনন্দন জানাই। আমি আর একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা বল চাই, কলকাতার অন্যতম, প্রধান সমস্যা হচ্ছে বস্তি সমস্যা। কলকাতায় প্রায় ৩,২১৯টি ব আছে এবং বস্তির পরিবারের সংখ্যা ১ লক্ষ ৮৯ হাজারের মত। যদি এই বস্তির লোকে পুনর্বাসনের ব্যবস্থা করতে হয় কংগ্রেসদল এদের পুনর্বাসনের জন্য স্লাম ক্লিয়ারেন্স বিল ক তাদের পুনর্বাসন ত করেননি বরং বস্তি উচ্ছেদ করে সেই সমস্ত লোকদের কলকাতার বাই তাড়িয়ে দেবার ব্যবস্থা করেছেন। এক একটা টেনামেন্টের জন্য গড়ে ৬ হাজার টাকা দরক তাহলে কলকাতাতে যে ১ লক্ষ ৮৯ হাজার পরিবার আছে তাদের যদি পুনর্বাসনের ব্যব করতে হয় তাহলে ১১৩ কোটি টাকা দরকার। অথচ তৃতীয় পরিকল্পনায় মাত্র খরচ করা হয়ে সাড়ে ৫ কোটি টাকার মত। যদি এই হারে উন্নতি হতে থাকে তাহলে ১০০ বছরেও কলকাত বস্তিবাসীদের উন্নতি করা যাবে না। আমরা এর প্রতিবাদ করছি। রাজ্যপালিকার ভাষ বস্তিবাসীদের উন্নয়নের কথা উল্লেখ করা হয়েছে। এইজন্য তাঁর ভাষণের উপর যে ধন্যব জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**Shri Krishna Bahadur Gurung:** Mr. Speaker, Sir, I stand here to voi the feeling of the people living in the Himalayan region of this provinc The address of the Governor given on the 8th March to the joint sessio of the Legislature has been received by the people living over there wit a mixed feeling—one of satisfaction and disappointment—satisfaction i the sense that the Governor mentioned in her address that the Governmen is intent upon paying attention to the economic problems of the people (

the hill areas. The hill areas have got a tremendous economic problem, a fact, which is known to most of the Ministers of the present Government. I know Dr. Prafulla Chandra Ghosh and Mr. Jyoti Basu had been over there many a time and they know what the problems are over there. The topography of the hill district is so peculiar that it needs special attention of the Government. The Government will have to take special measures to develop the areas over there. I know that last Government had done their best to develop the areas, but I say that still a good deal more needs to be done for the development of the areas. The peculiarities are that the areas lack in drinking water, small irrigation schemes and the roads. The trouble over there is that if any scheme, say, for instance, of drinking water is to be executed it involves a very huge amount of money compared to what is necessary in the plain areas. To have one scheme of drinking water in the plains it will involve a few hundred rupees. Whereas, in the hill areas, just to tap a water source for providing drinking water to an area it costs not less than Rs. 10,000 to Rs. 15,000. The hill areas need lot of roads. To construct a road in the plains a few hundred rupees will be necessary. But in the hill areas the situation is such that to construct a road there it may involve an amount of rupees three to four lakhs or even more. That is the reason why I feel that the present Government, while making provision for grants for all these schemes, should make a special case and see that grants are placed not on the basis of population or the area but on the peculiarity of the situation and the backwardness of the area.

[4-10—4-20 p.m.]

Sir, there has been disappointment in the sense that Governor has not mentioned anything about the tightening of the border areas. I do not know what actually was the idea for not mentioning anything in regard to the tightening of the border areas. We know it, I know it, everybody knows it that the last Government had done all that could possibly be done in regard to tightening of the border areas. But despite the stringent measures taken, the essential commodities used to be smuggled to the other part of the country. We know the other part of the country means the other side of the Himalayas. This time nothing has been mentioned. I do not know what is the reason or what led them not to mention anything about that. I do not know whether this means that they are going to slacken the border rules. But the first stage of experience that I had on the 8th March over here clearly shows what happens if there is relaxation of rules. We were put to so much difficulties; we could not even come here; we could not enter the Assembly House. When this sort of relaxation is permitted we think that all the essential commodities that we require will be smuggled away from the country, and if this happens that will be a fateful day for the country. Sir, I hope that the Government will see that all positive measures are taken so that the hill areas are protected because our areas is an important adjunct of the province. The development of this area means the progress of the province and for this I appeal to the Government and to all concerned that special attention for the development of this part of the country be given and the people over there will do their best to help the progress of the country.

Thank you very much.

**Shri Chittaranjan Mahato:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমি কিছু বলার সুযোগ পেয়েছি সেজন্য আপনাকে আন্তরিক অভিনন্দন জানাই। গত আটই মার্চ মাননীয়া রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা আমি

সর্বান্তকরণে সমর্থন করি। আমি এখানে নবাগত সদস্য সেজন্য বক্তব্যে যদি কিছু ভুল ত্রুটি দেখা যায় আগে থেকে সেজন্যে ক্ষমা চেয়ে রাখছি। আমি নিজে শিক্ষকতা করি, সেজনা শিক্ষা সম্পর্কে কিছু বলব। গত বিশ বছর ধরে কংগ্রেসী সরকার যে কি করেছেন তাই বলছি। ১৯৫০ সালে কংগ্রেস সরকার বলেছিলেন ফ্রি কমপালসরি প্রাইমারী এডুকেসান ১৯৬০ সালের মধ্যে করা হবে, কিন্তু বাস্তবে তা করা হয়নি। গ্রামের কথা বলছি স্যার, গ্রামের জনসাধারণকে তারা শিক্ষিত করতে চাননি, কারণ, তারা শিক্ষিত হলে কংগ্রেসীরা গদীতে থাকতে পারবেন না, তাই এতদিন পরে গোপন ব্যালট বাক্সের মাধ্যমে জনসাধারণ তাদের রায় দিয়েছে।

প্রথমে আমি প্রাইমারী এডুকেসান সম্বন্ধে বলব। আমি গ্রাম অঞ্চলের কথা বলছি, সেখানে দেখেছি ছাত্র আছে ঘর নেই, ঘর আছে তো ছাত্র ও শিক্ষক নেই। আমার নিজের স্কুলের কথা বলছি। সেখানে দেখেছি গরীব মানুষের ছেলে দু'বেলা দুমুঠো খেতে পায় না, তাদের শিক্ষা দেব কি করে? দুঃখের কথা দূরে থাক দু'বেলা পেট ভরে ভাত পায় না। যেসমস্ত নাইট স্কুল হয়েছে তার কথা বলি। সেগুলি ভাঁওতা মাত্র, কেবল কংগ্রেসীদের ঘরে ঘরে নাইট স্কুল হয়, সেখানে রাত্রে আলো জ্বলে না, অথচ তেলের খরচা, শিক্ষকের মাইনে নিয়মিত ড্র করা হয়। তারপর আমি বলি গ্রামে রেশন কার্ডের দৌলতে জনসাধারণ ক, খ, গ শিখছে তারা জানে কোন শ্রেণীর কার্ডে কি পাবে, 'ক' শ্রেণীর কার্ডে কত, 'খ' শ্রেণীর কার্ডে কত, ইত্যাদি। যাই হোক, কংগ্রেস সরকারকে আমি ধন্যবাদ জানাচ্ছি, কারণ লোকে তাদের দেওয়া রেশন কার্ড মারফৎ ব্যঞ্জন-বর্ণের প্রথম অক্ষরগুলি শিখে ফেলছে। আমার স্কুলের কথা বলি, স্যার। ১৯৫৭ সালে ডেভেলপমেন্ট গ্র্যান্ট দেওয়া হয়েছিল, সেখানে প্রেসিডেন্ট আছেন পূর্বতন বিধানসভার সদস্য, সেক্রেটারী আছেন একজন বিশিষ্ট কংগ্রেস কর্মী; কিন্তু ১৯৫৭ সাল থেকে আজ পর্যন্ত বিল্ডিং হল না; অনেকবার কর্তৃপক্ষকে জানান সত্ত্বেও তাঁরা এ বিষয়ে হস্তক্ষেপ করেননি। আমি পুরুলিয়া জেলায় রিলিফ দেওয়ার কথা এবার বলি। সেখানে খরা যখন হয়েছিল ভাদ্র মাসে তখন রিলিফ-এর মাধ্যমে কুয়ো খনন করা হয়েছিল নির্বাচনের আগে। চার রকমের কুয়ো ছিল, এ, বি, সি, ডি শ্রেণী বলে। ভিন্ন ভিন্ন শ্রেণীর কুয়োর জন্য ভিন্ন ভিন্ন রেট ছিল যে বি-শ্রেণী ২৬০০ টাকা, সি-শ্রেণী ১৭০০ টাকা ইত্যাদি, এর অধিকাংশ টাকা কংগ্রেসীরা পেয়েছে। আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীকে অনুসন্ধান করতে বলি বাস্তবে কুয়ো খনন করা হয়েছিল কিনা। বৃষ্টির আগেই এ তদন্ত হওয়া উচিৎ, কারণ, বৃষ্টির পরে হয়ত তারা বলবেন বর্ষার জলে মাটি ধসে কুয়ো বন্ধ হয়ে গিয়েছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mati Ranjan Tar:**

শ্রদ্ধেয় স্পীকার মহোদয়, পশ্চিমবঙ্গের বিধানমণ্ডলীর যুক্ত অধিবেশনে পশ্চিমবঙ্গের রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর আমি দু-একটা কথা বলব। প্রথম কথা গত চতুর্থ সাধারণ নির্বাচন যে শান্তিপূর্ণভাবে হয়েছে সেই কথা বলতে গিয়ে তিনি বলেছেন, "জনসাধণের সংযত, উৎসাহ,নির্বাচনে অংশগ্রহণকারী রাজনৈতিক দলগুলির সহযোগিতা এবং ভোট গ্রহণের কাজে নিযুক্ত কর্মীদের অকুণ্ঠ সাহায্য ও কর্মপ্রচেষ্টার জন্যই এ সাফল্য সম্ভব হয়েছে।" সেখানে তিনি এই কথা বলুন যে বিদায়ী সরকারের তাতে বিশেষ সহযোগিতা ছিল। এটা তাঁর ভাষণে বলা উচিৎ ছিল। তারপর তিনি বলেছেন, "চতুর্থ সাধারণ নির্বাচনে জনসাধারণের পরিণত রাজনৈতিক বুদ্ধির পরিচয় পাওয়া গিয়েছে"।

[4-20—4-30 p.m.]

সত্য কথা রাজনৈতিক পরিচয় যে পাওয়া গেছে এতে কোন সন্দেহ নেই। শুধু রাজনৈতিক পরিচয় কেন সেখানে আদর্শবোধেরও পরিচয় পাওয়া গেছে। তাই দেখা যাচ্ছে যে আমরা কংগ্রেসীরা যে হেরে গেছি তা নয় আমাদের যে আদর্শ সেই আদর্শের পক্ষে বেশী সংখ্যক প্রায় ৪২ পারসেন্ট ভোট পড়েছে। আর বিভিন্ন দল নিয়ে যে যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে, বিভিন্ন আদর্শের মাধ্যমে যারা নির্বাচিত হয়েছেন তাঁদের কাছে আমি বলবো যে আমরা সকলেই আদর্শের পূজারী—আদর্শের পূজারী যখন তখন সেই আদর্শে মানুষের বাঁচা বুদ্ধির কথা আছে। বিভিন্ন দলের বিভিন্ন আদর্শ আছে—সেই আদর্শ সম্বন্ধে যাঁরা যে দলভুক্ত ছিলেন তাঁরা ভাল করে

জানেন। তাই একক সংখ্যা গরিষ্ঠ হিসাবে কংগ্রেসের আদর্শ বহু লোক সমর্থন করেছে তাই তারা ভোট দিয়েছে। কংগ্রেস সেখানে বেশী সংখ্যায় জয়ী হয়েছে ২৮০টি আসনের মধ্যে ১২৭টা তাঁরা পেয়েছেন। আর দ্বিতীয় দল পেয়েছেন মাত্র ৪৩টি প্রায় একের তিন অংশ। তাই কথা হচ্ছে যে কংগ্রেসের আদর্শের প্রতি মানুষের এখনও অটুট বিশ্বাস আছে, শ্রদ্ধা ভক্তি আছে, এ সম্বন্ধে কোন সন্দেহ নেই এই নির্বাচন তা প্রমাণ করে দিয়েছে। কিন্তু এ সম্বন্ধে কিছুই বলা হয় নাই তা বলা উচিত ছিল। তার পর গত এক বছরের স্মৃতি আমাদের কাছে বেদনাদায়ক—জনগণের ব্যাপক বিক্ষোভ ঘটেছিল। বিক্ষোভ ঘটেছিল এবং সেখানে মূল্যবান জীবন নষ্ট হয়েছিল এতে কোন সন্দেহ নেই। কিন্তু এই যে বিক্ষোভ ঘটেছিল এটার কারণ কি—বিভিন্ন রাজনৈতিক দল তাঁরা প্ররোচনা দিয়ে মানুষকে মৃত্যুর পথে এগিয়ে দিয়েছিল। তাই কতকগুলি মূল্যবান জীবন নষ্ট হয়েছিল এতে কোন সন্দেহ নেই--সেইজন্য আমরাও দুঃখিত। আর কম বৃষ্টির ফলে খরাক্লিষ্ট অঞ্চলে বিশেষ একটা দুর্ভিক্ষ দেখা দিয়েছিল এবং সেই দুর্ভিক্ষের জন্য ত্রাণমন্ত্রী বিশেষভাবে সেই দুর্ভিক্ষক্লিষ্ট দেশের লোককে ত্রাণ করেছিলেন একথা সত্য—কিন্তু কাল দেখেছি বা এর আগের দিন দেখেছি যে সে কথা নিয়ে নানা কথা উঠেছে। কিন্তু মানুষকে যে তিনি বাঁচিয়েছেন সে কথা কেউ বলেন নি। সেকথা বর্তমান সরকারের পক্ষ থেকে বলা উচিত ছিল এবং সে কথা আমাদের রাজ্যপাল বিশেষ করে বল্লে আমরা আনন্দ লাভ করতাম। তারপর বৎসরের প্রথম থেকে ফসল ওঠার সময় সংগ্রহ ভাল মত হয় নি বলে রেশন দিতে কষ্ট হবে এবং খাদ্য নীতি সম্বন্ধে বেশ কিছু পরিবর্তন করতে হবে। কি করে সে কথা বলা যায় আমি ভেবে চিন্তে তা ঠিক করতে পারি নি। কারণ ১৫ দিন হয়ে গেছে গত বৎসর এই দিনে মডিফায়েড রেশন মফঃস্বলেও দেওয়া হয়েছিল কিন্তু আজ পর্যন্ত সেখানে কোন রেশন দেওয়া হচ্ছে না। ১৫ দিনের মধ্যে সে কথার আমরা কোন জবাব পাচ্ছি না এবং সে দেওয়ার মত কোন লক্ষণও দেখছি না। সংগ্রহ হয় নি, সংগ্রহ হয়তো আরও বিলম্বে হবে একথা সত্য সংগ্রহ করবে বর্তমান সরকার কি করে তা আমি বুঝি না। নির্বাচনের সময় দেখেছি তাঁরা বলেছেন আমরা লেভি রাখবো না আমরা সংগ্রহ করবো না।

কাউকে আমরা না খেয়ে মরতে দেবো না--কিন্তু সংগ্রহ না করে কোথা থেকে দেবেন সে কথার কোন প্রমাণ দিতে আমি লজ্জা বোধ করি। একথা যে সত্য নয়, এটা ভাঁওতা তাতে কোন সন্দেহ নেই। তারপর পূর্ববঙ্গ থেকে আগত আশ্রয়প্রার্থীদের পুনর্বাসন সম্বন্ধে তিনি সামান্য একটু বলেছেন। পূর্ববঙ্গ থেকে আগত আশ্রয়প্রার্থীদের পুনর্বাসন সুষ্ঠুভাবে হয় নি একথা সত্য--আরও অনেক কিছু দরকার। আগত আশ্রয়প্রার্থীর কথা বলা হয়েছে কিন্তু বৎসর বৎসর যে বহু লোক আবার আসছে তাদের সম্বন্ধে আর কিছু করা হয় নি, তাই আমরা দুঃখিত। তারপর জনস্বাস্থ্য পানীয় জল সম্বন্ধে এবং কলকাতার মেট্রোপলিটন অঞ্চলের উন্নয়ন প্রকল্পগুলিকে নূতন মন্ত্রিসভা অগ্রাধিকার দেবেন বলে স্থির করেছেন। উত্তম কথা, আমি সে আশা রাখি কলকাতার রাস্তায় চলতে গেলে বৃষ্টির সময় বিশেষ করে জল হয়ে যায়-- আর সেই জল যেন আর না হয় সেই কাজ যাতে ত্বরান্বিত করা হয় সেই জন্য আমি বর্তমান সরকারকে অনুরোধ করছি। তার পর শিক্ষকদের সম্বন্ধে আমি বর্তমান সরকারকে বলবো যে শিক্ষকদের সম্বন্ধে কম আন্দোলন হয় নি। শিক্ষকরা দেশের মেরুদণ্ড তৈরী করবেন, সেই মেরুদণ্ড যাঁরা গঠন করবেন তাঁদের জন্য শিক্ষা খাতে যদি ব্যয়-বরাদ্দ না রাখা হয় এবং এ্যাপ্রোপ্রিয়েসন বিল যা স্যাংসান করে নিয়েছেন সে সম্বন্ধে সেখান থেকে যদি টাকা দিয়ে তাদের সাহায্য করা যায় এবং তাদের বাঁচার পথ পরিষ্কার করা যায় তাহলে আমি বলবো শিক্ষা জগতে আমূল পরিবর্তন আসবে এবং দেশও বাঁচবে। তাই সর্বতোভাবে উন্নতি কামনা করে আজ আমি আমাদের স্পীকার মহাশয়ের কাছ থেকে বিদায় নিচ্ছি।

**Shri T. A. Nuran Nabi:** Sir, I am a new comer and I thank you for allowing me a chance to speak in favour of the address delivered by the Governor on the 8th instant. In a nutshell the Governor has discussed everything that is required for the Cabinet to remember and to do. I find in the address that the fourth General Elections have brought into focus the increased political maturity of our people but I say it is the creation of the Congress misrule because had there been no bullet shot for demanding

kerosene oil and ration and had Nurul Islam, a boy of nine, and Ananda Hait not been ruthlessly butchered by the Police under Congress rule, there could have been no such consciousness among the mass. By not shedding tears and showing no fellow feeling for these martyrs Congressmen have dug out their own grave. They did not care to see the place where the boys even were killed mercilessly. In this connection I beg to point out that the school students of Dhulian were mercilessly beaten right and left in consequence of the movement of the 10th March by the O.C., Shamserganj Police Station, in presence of the Congress leader, Shri Sudhir Kumar Saha, a pivot of the Congress and multimillionaire, but no protest was made whatsoever. Here I cannot but thank the Governor for saying that last year there was one of tragic memories. There was widespread popular unrest and many precious lives were lost. I ask our Government in this connection to withdraw the cases that are pending against those students and the local comrades. I find in the address that the democratic will of the people exercised unfettered must be recognised as the supreme mandate and this is nothing but echo of our United Front Government which everywhere declares that mass is our Supreme Court.

[4-30—4-40 p.m.]

There is clear indication that the food policy of Government will need to be duly reoriented. There is also echo of our programme of food. There is a hint for the suffering of the people, there is hint for the general distress of the people, hint for the unemployment problem, hint for development schemes relating to the Calcutta Metropolitan District, water supply, sewerage, drainage projects, schemes in respect of traffic and transportation, improvement of bustees, housing and townships, Calcutta Milk Supply schemes—all these have been dwelt upon by the Governor—and there are no other aspects. On the whole the subject matters in the address are good and we get a hint of master mind in the address of the Governor and thank the Governor for this masterpiece.

In the end I draw your attention, Sir, to the fact that beginning from the time of the General Elections, some maunds of rice, say, hundred maunds of rice or more had been seized by the O.C., Samserganj, on different dates from different persons. The area adjacent to Jangipur Station and the District of Birbhum are the granaries for the people of Farakka and Samserganj. It is clear as daylight that the areas under Farakka and Samserganj P.S. are deficit areas. If there be no supply for a day from Birbhum and a place near Jangipur, there will be outcry and wailing among the poor people and their dependants. I ask the Chief Minister through you, Sir, that orders should be passed soon so that rice be delivered to the respective recipients. On the last occasion in the party meeting I handed over a letter to this effect to the Chief Minister. I do not know whether it has been considered. But I would request the Government to consider it soon.

About growing more food, I suggest that many plots are still lying barren near Farakka area and if these plots are let out to poor peasants, they could have produced at least some food on those plots. I draw the attention of the Governor to this matter also. Thank you, Sir.

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chaudhury:** Mr. Speaker, Sir, this is a time of great crisis. We as a nation are at the crossroads. The fourth general elections have showed the world the vitality of our people and the culture we have inherited from our forefathers. It is indeed a fact that our country is essentially underdeveloped, and the standard of living of the people is shockingly low. It is also a fact that the full employment

olicy of the Government still remains a dream. Under these circumstances, ttempt has been made to create democratic environment among the people nd the credit for this undoubtedly goes to the Congress party. In this onnection, Sir, universal suffrage in elections every five years have offered nfettered scope to the people for getting this democratic environment. But ue to slow economic progress of the country this democratic environment as not created to the extent desired. Many of us have dwelt on that. low the challenge has come to the present ruling class to build the type f democratic environment in a much higher order and also to build up conomic progress for the amelioration of the people's distress.

The Governor's address lacks any such clue. Sir, we from this side of he House like to say that although we have made many mistakes we have ried hard to maintain the democratic society. Sir, it is a fact that no nation an live only on high sounding political slogans and promises. To feed our eople is the most vital problem today. Here, we are only told about re-rientation of policies. I would like to say very clearly that no Govern-ment can survive for long unless the food problem is solved. The challenge as come to the present Government. Either they will accept this challenge r they will be discredited in no time. I am of opinion that internal esources of our State are to be geared up to increase food production. To chieve this purpose they are to bring in legislation and we, certainly, from his side of the House will co-operate with the Government.

Sir, no society can thrive with unemployment problem It is indeed ragic that thousands of our educated youths are unemployed. I would say t is also a challenge for the Government. I do not know, we have never een told how they are going to solve it If they cannot solve it they will o down in the eyes of the people in no time. Sir, another serious problem s the rehabilitation of refugees. This also requires immediate attention f the Government. The refugees are bound to play a predominant role in oulding the destiny of this State. Abnormal increase of prices has com-letely dislocated our life. The situation requires immediate attention. he middle class is most hard hit. But this does not mean that the rest f the people are better off. Today or tomorrow, the present Government as to grapple with the problems which are threatening the very democratic ense of values which we entertained so long. It seems to me, as if, some-hing is wrong with the democratic institutions. That is why, probably, e have not been able to solve so many problems. That is the reason why am saying, we are at a cross roads. It is not only a challenge to the resent Government. It is also a challence to our people The responsibi-ty of the present Government is also very high.

4-40—4-50 p.m.]

Sir, it seems to me that the people are impatient. Impatient for what -impatient for having a better way of living, impatient for having a ealthier way of thinking. They are impatient with cheap political slogans, hey are impatient with cheap political promises. What do they want? hey want relief from miseries, they want relief from unemployment, they ant reliet from distress. It is our duty to uphold the democratic sense f value which we have preached, which our great leaders like Mahatma andhi and Pandit Jawaharlal Nehru preached all these years and today e are trying to uphold them. It is for the people to decide whether they e to reject this democratic sense of value or to accept the other side's ense of value which they may obtain from the present Government. Our ission is not the mission to win a particular General Election. Our mission

demands exertion from ourselves for the coming generation. We will strike relentlessly to tell our people the part of our story just to build a democratic environment and a democratic sense of value.

Mr. Speaker, Sir, we welcome not only the present Government but anybody who will try to improve the standard of living of our people, of the millions of people of India, of the peasants of India as also the agriculturists. This is the upsurge, Sir, where there cannot be any difference of opinion. We know that Congress Government made a lot of headway in these matters but still much more remains to be done. This is the time when the present Government has to face the trial from the people for their cheap political slogans. If they can do their job properly, I am sure they will receive spontaneous enthusiasm as they are receiving it almost everywhere. Alternatively, they will be rejected as they are talking today of our rejection.

**Shri Nitaipada Sarkar:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয়া রাজ্যপাল মহোদয়া যে ভাষণ উপস্থাপিত করেছেন তা আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। সেই ভাষণকে সমর্থন জানিয়ে গুটিকতক কথা আমি আপনার কাছে রাখতে চাই। স্পীকার মহোদয়, অত্যন্ত দুঃখের কথা এই রিপোর্টের মধ্যে কংগ্রেস কেন পরাজিত হল, কংগ্রেস কেন ডানদিক থেকে বামদিকে গেল সেই ময়না তদন্তের রিপোর্ট এর মধ্যে নেই। এটা বড়ই দুঃখের কথা।

মাননীয় স্পীকার মহাশয়, এই ভাষণে খুব অল্প কথার মধ্য দিয়ে ন্যায়সঙ্গতভাবে মানুষের আশা আকাঙ্খাকে রূপ দেবার চেষ্টা করা হয়েছে। গত ১লা তারিখে ময়দানে বাংলাদেশের জনসমুদ্রের যে কল্লোল সৃষ্টি হয়েছিল, যে আশা আকাঙ্খা ধ্বনিত হয়েছিল, সেই আশা আকাঙ্খার রূপ ভাষণের মধ্য দিয়ে ফুটে উঠেছে।

কিন্তু আমাদের অপর পক্ষ বর্তমানে যাঁরা বিরোধীদলে আছেন তাঁরা এটা মেনে নিতে পারছেন না যে আমরা জনসাধারণের আশা আকাঙ্খাকে রূপদান করার চেষ্টা করছি। তাঁরা এতদিন মালিকদের তোষণ করেছেন, চোরাকারবারীদের পুষ্ট করেছেন এবং কালোবাজারীদের পুষ্ট করেছেন। কিন্তু এখন তাঁরা তাঁদের সেই বন্ধুদের কথা ভেবে, বন্ধুদের দুর্দশার কথা ভেবে আশঙ্কার মধ্যে রয়েছেন, ভীত হয়েছেন এবং ভাবছেন কিভাবে সেই বন্ধুদের বাঁচান যায়। স্যার, এই রিপোর্টের মধ্যে আমরা দেখছি কৃষি, উদ্বাস্তু প্রভৃতি বাংলাদেশের সর্ববিধ সমস্যার কথা তোলা হয়েছে। আজকে বাংলাদেশের সবচেয়ে যেটা ভীষণ সমস্যা, বাংলাদেশের যেটা প্রধান সমস্যা সেই উদ্বাস্তু সমস্যাকে গুরুত্ব সহকারে দেখান হয়েছে। এই সমস্যার কথা বলতে গেলে মহাভারত হয়ে যায়। ১৯৫৩ সালে মাত্র একটি কমিটি গঠিত হয়েছিল কিভাবে এই সমস্যার সমাধান করা যায় তার জন্য। কিন্তু তারপর আর কোন কমিটি গঠিত হয়নি। এই উদ্বাস্তুরা বিভিন্ন ক্যাম্প এবং কলোনীতে যে দুর্দশার মধ্যে রয়েছে তা যদি আপনারা দেখেন তাহলেই দেখতে পাবেন কংগ্রেসী রাজত্বের ১৯ বছরের এক চিত্র। আমার এলাকায় রানাঘাট, কুপার্স ক্যাম্প দেখে আসার জন্য আমি আপনাদের আহ্বান জানাচ্ছি। আজকে যাঁরা বিরোধীদলে আছেন তাঁদের কয়েকজনের মুখে উদ্বাস্তু দরদের কথা যা ফুটে উঠেছে তাঁদের আমি আহ্বান জানাচ্ছি কুপার্স ক্যাম্পে গিয়ে দেখে আসুন মানুষের পক্ষে সেখানে বাঁচা সম্ভব কিনা? কিন্তু দুঃখের বিষয় ১৯ বছরের মধ্যে এই সমস্যার কোন সমাধান হয়নি। আমি মনে করি যথাসম্ভবভাবে বাংলাদেশের মধ্যেই তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে এবং যদি কেউ স্বাধীনভাবে বাংলাদেশের বাইরে যেতে চায় তাহলে সেখানে তাদের পুনর্বাসনের ব্যবস্থা আমাদের সরকার নিশ্চয়ই করবেন। তবে দুঃখের সঙ্গে বলতে চাই আজকে হঠাৎ যাঁরা মন্ত্রী থেকে উদ্বাস্তু হয়েছেন, বিরোধী দলে গেছেন তাঁদের সমস্যার সমাধান আমরা করতে পারব না, তাঁদের আগামী ৫ বছর অপেক্ষা করতেই হবে। জনগণের কাছে তাঁদের অপেক্ষা করতে হবে এবং তাঁরা যদি সুযোগ দেন তাহলে তাঁরা আবার পাবেন, আমরা তাঁদের এই সমস্যার সমাধান করতে পারব না।

[4-50—5 p.m.]

আমাদের এই কর্মসূচী—যে কর্মসূচী জনসাধারণের অভিনন্দনের মধ্য দিয়ে ফুটে উঠেছে, সেই ১৮ দফা কর্মসূচী সম্বন্ধে বেশী কথা বলা আমি পছন্দও করি না, তার কাজও নাই। শুধু কবিগুরুর ভাষায় বলবো-

দেশে দেশে দিশি দিশি কর্মধারা ধায়—,
অজস্র সহস্রবিধ চরিতার্থতায়।

আমরা কর্মধারা নিয়ে, আমাদের পরিকল্পনা নিয়ে আমরা জনসাধারণের কাছে চলে যাবো। আমরা রাইটার্স বিল্ডিংস থেকে আমরা জনসাধারণকে দেখবো না; আমরা সেচের জল জন সাধারণের জমিতে পৌছে দেবার চেষ্টা করবো, খাদ্য যাতে জনসাধারণ পায় তার ব্যবস্থা আমরা করবো, শিক্ষা যাতে দেশের ছেলেমেয়েরা পায় তার ব্যবস্থা আমরা করবো। সেই ইঙ্গিত এই ভাষণে দেওয়া হয়েছে।

আর একটা কথা আমাদের শৈলবাবু বলার চেষ্টা এখানে করেছেন যে এই ভাষণ প্রফুল্ল সেন মন্ত্রিসভার কোন ভাল সার্টিফিকেট নাই। এটা বাস্তবিকই খুবই দুঃখের কথা। কিন্তু সেটা তো আমরা দিতে পারবো না! শৈলবাবুকে অনুরোধ করবো তিনি বিরোধী দলের নেতা হিসেবে একটা সার্টিফিকেট লিখে আরামবাগের গান্ধীর কাছে পাঠিয়ে দিন। এ ছাড়া আর তো কোন সান্ত্বনা তাকে দিতে পারছি না। কিন্তু রাজ্যপালের পক্ষে তাকে একটা ভাল সার্টিফিকেট লিখে পাঠিয়ে দেওয়া সম্ভব নয়। তাঁরা ১৯ বছর ধরে যে পাপকার্য করেছেন, তার সমুচিত জবাব বাংলাদেশের জনসাধারণ দিয়েছেন ঐ বামদিকে তাঁদের বসিয়ে দিয়ে। স্যার, আমার আরো কিছু বলার আছে, আপনি আমাকে আর পাঁচ মিনিট সময় দিবেন।

**Mr. Speaker:**

পাঁচ মিনিট সময় দেওয়া যাবে না। আজই সব বলে ফেলবেন না কিছু রেখে দিন, পরে তো আরও বলতে হবে।

**Shri Nitaipada Sarkar:**

আমি যে সমস্যাগুলির কথা বলছিলাম বাংলাদেশের বুকের উপর যিনি ভূত হয়ে চেপেছিলেন, সেই ভূত আজ গত হয়েছেন। তিনি এখন ভূতপূর্ব হয়েছেন। তাঁকে এখন আর দেখা যাচ্ছে না। আমার বন্ধুরা আশা করেছিলেন বিরোধীদলের নেতা হিসেবে বাংলাদেশের সেই ভূতকে আমরা এখানে পাব জ্যান্ত ভূত হিসেবে। তাঁদের সে আশা ব্যর্থ হয়েছে। আমরা অবশ্য সেজন্য দুঃখিত। সেই ভূতকে না পেলেও তার প্রেতাত্মা আমাদের এখানে রয়েছে, এখানে ঘুরে বেড়াচ্ছে কায়েমী স্বার্থে। কায়েমী স্বার্থপুষ্ট তারা নানাভাবে প্রচেষ্টা করছে কি করে আমাদের এই নব-গঠিত সরকারকে ভেঙ্গে দেওয়া যায়। ঐদিক থেকে একজন সদস্য যে চ্যালেঞ্জ দিয়েছেন, আমি সেই চ্যালেঞ্জ গ্রহণ করছি। তাকে জানিয়ে দিতে চাই এই সরকারকে ডিসক্রেডিটেড করবার যত চেষ্টই তাঁরা করুন না কেন, আমাদের কাজের মধ্য দিয়ে, দেশকে সেবা করবার মধ্য দিয়ে আমরা প্রমাণ করবো আগামী পাঁচ বছর পরে তাদের ঐ ১২৭ আর দেখা যাবে না, বাঁ ধারের ঐ এককে মুছে দেওয়া হবে। কেরালার মানুষ যেমন করে সেখানে দেখিয়ে দিয়েছে, এখানেও সেই দুর্দশাই তাদের হবে। তবে এখনও সময় আছে তাদের। ভূতের মুখে এখন রামনাম শোনা যাচ্ছে। ঐ মরা মরা জপতে জপতে তাঁরা জনসাধারণের প্রতি দরদর কথা বলতে থাকুন, ঐ উদ্বাস্তু সমস্যার কথা বলতে থাকুন। আর এদিকে আমরা কাজ করতে থাকি। তবে সকলের সহানুভূতি ও সহযোগিতা নিয়ে আমরা কাজ করতে চাই। আমি আহ্বান জানাব বিরোধীদলকে আমাদের কাজে সহযোগিতা করবার জন্য। সর্বপ্রযত্নে জনসাধারণের সেবা করাই হবে আমাদের প্রধান কাজ।

আমার এলাকার একটি স্কুলের কথা এখানে বলার আছে। মাননীয় সদস্য শঙ্করদাস বন্দ্যোপাধ্যায় দীর্ঘদিন সেই স্কুলের সভাপতি, সেখানে ২২ হাজার টাকা ডিফালকেসান হয়েছে। সেই স্কুলের নাম বিধানচন্দ্র শিক্ষায়তন এ একটি আধা সরকারী বিদ্যালয়। অডিট রিপোর্টে তার

মাণ আছে। এ সম্বন্ধে যে মেমোরেন্ডাম দেওয়া হয়েছে, তার মধ্যে এর উল্লেখ রয়েছে। এই নের দুষ্কর্ম বাংলাদেশে আরো অনেক কিছু করা হয়েছে। সেই সমস্ত দুষ্কৃতকারীদের যাতে থাচিত শাস্তি দেবার ব্যবস্থা হয়, তার চেষ্টা আমাদের কোয়ালিশন সরকার নিশ্চয়ই করবেন। ক্ষা প্রতিষ্ঠানের মত দেবমন্দিরেও যদি এইরকম দুর্নীতি প্রাধান্য পেয়ে থাকে, তাহলে অন্যান্য য়গায় সেই দুর্নীতির প্রাবল্য সহজেই বোঝা যায়। কংগ্রেসী দুঃশাসনে ঐ যে বাস্তু ঘুঘুর সা তাঁরা বাংলাদেশের যত্রতত্র এতদিন চালিয়েছেন, তা যাতে সায়েস্তা করা যায়, তার জন্য ন্ত্রসভার কাছে আবেদন জানাচ্ছি।

ওপক্ষের কয়েকজন সদস্য উল্লেখ করেছেন কমিউনিস্ট পার্টি নাকি গুন্ডামী করেছে। এটা রের কাগজে বেরিয়েছে আজকে যে কংগ্রেস গুন্ডারা আঞ্চলিক পরিষদের সভাপতি গৌরচন্দ্র ষের নেতৃত্বে আদিবাসী সর্দারদের ঘরে আগুন লাগিয়ে সব পুড়িয়ে ছারখার করে দিয়েছে। রা এখন নিরাশ্রয় হয়ে গাছতলায় বাস করছে। তাদের এখন খাওয়া পরার কোন ব্যবস্থা নাই। সম্বন্ধে আমি কলিং য়্যাটেনসনের মাধ্যমে বলেছি, আবারও এটা আপনার নজরে আনছি। এই নুষের ঘরবাড়ী পুড়িয়ে তাদের দলের টানা যাবে না।

মাননীয় স্পীকার মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Azizur Rahaman:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একজন নবাগত সদস্য। যাঁরা এই ঘরের ভিতর আছেন, রা বিগত চতুর্থ সাধারণ নির্বাচনে সাফল্যের প্রতীক স্বরূপ, আমি তাঁদের সকলকে আপনার ধ্যমে অভিনন্দন ও আন্তরিক শুভেচ্ছা জানাচ্ছি।

এবার আমি মাননীয়া রাজ্যপালের ভাষণের উপর কিছু বক্তব্য রাখছি। মাননীয়া রাজ্যপাল র ভাষণে এই কথা বলেছেন যে কতকগুলি অনিবার্য কারণে দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে। কিন্তু র ভাষণে একথা উল্লেখ নেই, যে, দ্রবমূল্য বৃদ্ধি পেয়েছে, তা কি করে হ্রাস পেতে পারে। এই ব্যমূল্য বৃদ্ধি, হ্রাস না হওয়ার জন্য জনসাধারণের যে কষ্ট হচ্ছে, এবং তার প্রতিকারের জন্য মি বর্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয়া রাজ্যপাল, তাঁর ভাষণে মধ্যবিত্ত সমাজ ম্বন্ধে কিছু উল্লেখ করেননি। মধ্যবিত্ত সমাজের মান উন্নয়নের প্রয়োজন আছে বলে আমি ন করি। পশ্চিম বাংলায় গ্রামীণ জনপদে ছোট ছোট কুটিরশিল্প স্থাপন করে মধ্যবিত্ত সমাজকে দ তাতে অংশ গ্রহণের সুযোগ দেওয়া যায় তাহলে গ্রামীণ বাংলার মধ্যবিত্ত সমাজের গ্রাসা- াদনের কিছুটা সুরাহা হতে পারে বলে আমি মনে করি। আমি এই প্রসঙ্গে এই কথা বলছি । মুর্শিদাবাদ জেলার যে সমস্ত শিল্প লুপ্ত হতে চলেছে, তাকে পুনরুজ্জীবিত করবার জন্য র্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

মিঃ স্পীকার, স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণে গ্রামীণ বাংলার স্বাস্থ্য সম্পর্কে কোন ল্লেখ নেই। যদিও বিগত সরকারের প্রচেষ্টায় ম্যালেরিয়া, কলেরা, বসন্ত প্রভৃতি রোগের উচ্ছেদ াধন হয়েছে, তথাপি এখনও দেশ সম্পূর্ণ রোগ মুক্ত হয়নি। আমি দেখেছি বাংলাদেশে এখনও মন অনেকগুলি গ্রাম আছে যেখানে এখনও পর্যন্ত কোন স্বাস্থ্যকেন্দ্র স্থাপন হয়নি এবং গ্রামের াকরা তার স্বাস্থ্যকেন্দ্রের কোন সুযোগ সুবিধা পায় না। আমি বর্তমান সরকারের সেদিকে ষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিম বাংলায় গ্রামাদেশের মেয়েদের শিক্ষা ম্বন্ধে মহামান্যা রাজ্যপালিকার ভাষণে কোন উল্লেখ নেই। আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে ানি গ্রামদেশে মেয়েদের শিক্ষা একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। মাধ্যমিক হাইস্কুল, উচ্চ মাধ্যমিক াইস্কুল, জুনিয়ার হাইস্কুল প্রভৃতিতে মেয়েরা কো-এডুকেশন নিয়ে থাকে। আমার নিজের াভিজ্ঞতা থেকে এইটুকু বলতে পারি সেখানে মেয়েদের শিক্ষা পথে নানারকম বিঘ্ন সৃষ্টি হয়ে াকে। সেখানে মেয়েদের সাথে স্বতন্ত্রভাবে শিক্ষা দেবার ব্যবস্থা করা যায়, তার জন্য আমি র্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মিঃ স্পীকার স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণের ধ্যে পশ্চিম বাংলার সীমান্তের সংখ্যালঘু সম্প্রদায়, তথা পশ্চিম বাংলার মুসলমানদের নিরাপত্তা

সম্বন্ধে কোন কিছু বলা হয়নি। পশ্চিম বাংলা ও সীমান্ত এলাকায় এমন কতকগুলি প্রতিক্রিয়াশীল রাজনৈতিক দল আছে, যারা ঐ সীমান্ত এলাকার মুসলমান সম্প্রদায়ের মধ্যে ভীতি বা ত্রাস সঞ্চার করতে চেষ্টা করে থাকেন, এবং তাদের বিতাড়নেরও চেষ্টা করে থাকেন।

[5—5-10 p.m.]

স্যার, আমি বর্তমান পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে ভারতের ধর্মনিরপেক্ষতা নীতির মর্যাদা হানি না করে ভারতের মুসলমানরা বর্তমান সরকারের আওতায় এসে যাতে সুখে শান্তিতে বসবাস করতে পারে এবং হিন্দু ভাইদের সঙ্গে পরস্পর মিলনের সূত্র স্থাপন করে যাতে বসবাস করতে পারে তার জন্য অনুরোধ জানাচ্ছি। আমি সীমান্ত এলাকার একজন অধিবাসী, আমার অভিজ্ঞতা থেকে এই কথা বলছি যে সীমান্তের অপর পার থেকে সময়ে সময়ে অনেক শরণার্থী আমাদের দেশে এসে আশ্রয় গ্রহণ করে এবং তারা অনেক সময় নিরাশ্রয় অবস্থায় আসে। সেই শরণার্থী ভাইদের আসার সঙ্গে সঙ্গে তাদের পুনর্বাসনের ব্যবস্থা যাতে ত্বরান্বিত হয় তার জন্য আমি বর্তমান সরকারকে অনুরোধ জানাচ্ছি। মাননীয় স্পীকার মহাশয়, আমি প্রসঙ্গক্রমে একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো, সেটা হচ্ছে গত কালকার অধিবেশনে আমার একজন বন্ধু জনাব আবদুর বারি সাহেব, সরকার পক্ষের সদস্য, আমাদেরই পক্ষের একজন সদস্য আবদুল সাত্তার সম্বন্ধে অসত্য ভাষণ দিয়েছেন। তিনি একজন শিক্ষক, তাঁর পক্ষে এইরকম অসত্য ভাষণ সঙ্গত হয়নি বলে আমি মনে করি। আমি এই অসত্য ভাষণের তীব্র নিন্দা করছি। আবদুল সাত্তার সাহেব মুসলিম লীগের লোক ছিলেন বলেছেন, সত্যি কথা বলতে কি মুসলিম লীগ যখন ছিল তখন সাত্তার সাহেব ক্লাস এইটের ছাত্র। তিনি ১৯৫৭ সালে রাজনৈতিক জীবনে আসেন এবং রাজনৈতিক জীবনে এসে তিনি নির্দলীয় প্রার্থী হিসাবে প্রতিদ্বন্দ্বিতা করেন এবং ১৯৫৯ সালে তিনি কংগ্রেসে আসেন। তাঁর প্রতি এই অসত্য ভাষণের জন্য আমি দুঃখবোধ করছি এবং আমার বক্তব্য শেষ করছি স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে।

**Shri Dinesh Chandra Dakua:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয়া রাজ্যপাল মহোদয়ার ভাষণের উপর বিরোধী পক্ষের সদস্যগণ বক্তৃতা করতে উঠে একটা কথা বারবার বলেছেন যে বোধহয় বর্তমান যে সরকার তাঁরা যে প্রতিশ্রুতি দিয়েছেন সেই প্রতিশ্রুতি হয়ত পালন করতে পারবেন না এবং তা না পারার জন্য দেখা যাবে জনসাধারণ এই সরকার যা প্রতিষ্ঠিত করেছে তাঁরা হয়ত এই সরকারকে আর বেশীদিন টিকে থাকতে দেবেন না। এইরকম একটা বক্তব্যের ঝোঁক কয়েকদিন থেকে আমরা বিরোধী পক্ষের সদস্যদের মুখে শুনছি। কিন্তু তারই উত্তরে আমি এই কথা বলতে চাই পশ্চিমবঙ্গের জনসাধারণ, মেহনতি মানুষ যারা সংযুক্ত ফ্রন্টের বিভিন্ন দলকে নির্বাচিত করেছে তারা জানে যে পশ্চিমবঙ্গ সরকারের সীমানা কতটুকু। রাজ্যপাল মহোদয়া তাই সত্যি সত্যিই বলেছেন within the rigid limitations of financial resources.

এইরকম একটা 'রিজিড' কথা বলে দিয়েছেন। অবশ্য তাঁর এই সংক্ষিপ্ত ভাষণে সত্যই এত কথা বলা যায় না কিন্তু এখানে অনেকগুলি কথা ইমপ্লায়েড আছে যেমন পশ্চিমবঙ্গের যে রাজ্যসরকার তাঁদের যে ক্ষমতার পরিধি কতটুকু তা এখানে বিশেষ করে বোঝান হচ্ছে। পশ্চিমবঙ্গের জনসাধারণ জানে যে তাঁদের শত্রুপক্ষ অর্থাৎ এখানে যে কংগ্রেসী বন্ধুরা বসে আছেন তাঁদের কথাই শুধু বোঝান হচ্ছে না, শত্রুপক্ষ বলে তাদের যারা হচ্ছে মজুতদার, মুনাফাখোর এবং ব্রিটিশ মুৎসুদ্দিয়াদের মত ব্রিটিশ পুঁজিবাদের দল এবং তাদের হাতিয়ারস্বরূপ ব্যবহৃত হচ্ছে যে কংগ্রেসী বন্ধুরা। এই পশ্চিমবঙ্গের জনসাধারণ জানে, যারা যুক্ত ফ্রন্টকে জয়যুক্ত করেছেন তারা নিশ্চয়ই জানে যে এই মজুতদার, মুনাফাখোর, যারা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের শত্রু, শুধু পশ্চিমবঙ্গের কেন সারা ভারতবর্ষের সাধারণ মানুষের শত্রু সেই মজুতদার এবং মুনাফাখোররা এতদিন রাইটার্স বিল্ডিং দখল করে বসে ছিলেন। বর্তমানে রাইটার্স বিল্ডিং নিশ্চয়ই তাদের হাত থেকে উদ্ধার পেয়েছে এবং বাংলাদেশের জনসাধারণের সরকার এই রাইটার্স বিল্ডিং দখল করেছে কিন্তু তারা একথা জানে যে রাইটার্স বিল্ডিংই শুধু এই পাপচক্রের একমাত্র কেন্দ্র নয় সেই পাপচক্র মজুতদার, মুনাফাখোর এবং ব্রিটিশ পুঁজিবাদের পাপচক্রের কাজ চলছে রাইটার্স বিল্ডিংএর

বাইরে নানা জায়গায়। বড়বাজারের অলিতে গলিতে, গ্রামাঞ্চলের বড় বড় ভূস্বামীদের পাপচক্র খামারে খামারে চলেছে। শুধু এই রাইটার্স বিল্ডিং দখল করে কতদূর সামলান যাবে এ সম্বন্ধে বিরোধী পক্ষের সদস্যরাও যেমন সন্দেহ প্রকাশ করছেন তেমনি পশ্চিমবঙ্গের জনসাধারণ যাঁদের প্রতিনিধিত্ব এই সরকার করছেন তাঁরাও এটা ভাল করে জানেন। এইজন্য তাঁরা আজ তাঁদের বিভিন্ন দাবী, যেমন আমি একটা উদাহরণস্বরূপ বলতে পারি, এখানে আমাদের প্রোগ্রামে বলা আছে ষ্টেট ট্রেডিং করতে হবে, ষ্টেট ট্রেডিং করতে গেলে টাকা পয়সার প্রশ্ন উঠে, অনেক কিছুর প্রশ্ন উঠে। মটরের ভাড়া কমাতে গেলে যেমন পেট্রলের কথা উঠে, বড় বড় তেলের কোম্পানীর সঙ্গে ভারত সরকারের যে অতীতের চুক্তি আছে সেই চুক্তির প্রশ্ন উঠে তেমনি দেখা যাবে বাংলাদেশের জনসাধারণের যে দাবী সেই দাবীগুলি যদি যুক্ত ফ্রন্ট মিটাতে চায় তাহলে যুক্ত ফ্রন্টের সঙ্গে প্রতি পদে পদে স্বভাবতঃই পুঁজিবাদীদের সঙ্গে সংঘাত লেগে যাবে। তাই এই অবস্থায় বাংলাদেশের মানুষ সংগ্রাম করবে যেমন সংগ্রাম করে রাইটার্স বিল্ডিং দখল করেছে যার ফলে আগামী দিনে দেখা যাবে বাংলাদেশের জনসাধারণ বড়বাজারের অলিগলি থেকে আরম্ভ করে, পেট্রল ব্যবসা থেকে আরম্ভ করে নানা ধরনের সব জিনিসপত্র দখল করবে এবং এই দখলের পথে এই সরকারের শক্তি তাদের সঙ্গে যুক্ত হবে, সরকার তাদের এই অভিযানে সাহায্য করবে। এদের পূর্ববর্তী সরকার এই পশ্চিমবঙ্গের রাইটার্স বিল্ডিং দখল করে বসে ছিল তখন তাঁরা বরাবর জনসাধারণ যখন এইসব দখল করতে গিয়েছে বাধা দিয়েছে। কিন্তু যুক্ত ফ্রন্ট সরকার, মেহনতি মানুষের যে সরকার সেই সরকার শুধু তাদের কাজে সাহায্য করবে। তাঁরা আজ পেট্রল কোম্পানী খাস করবার জন্য, বৈদেশিক বাণিজ্য খাস করবার জন্য এবং শিক্ষাদীক্ষার ক্ষেত্রে ইউনিভারসিটি গ্রান্টস কমিশনের মাধ্যমে যে মার্কিন সাম্রাজ্যবাদ আমাদের দেশের শিক্ষাক্ষেত্রে ঢুকে গিয়েছে তা দমন করার জন্য বাংলাদেশের জনসাধারণ মার্কিন সি আই এ সাম্রাজ্যবাদের কব্জা থেকে ছিন্ন হবার চেষ্টা করবে বর্তমান সরকার তাতে সাহায্য করবে, এইটুকু এই সরকারের সঙ্গে তাদের সম্বন্ধ। কাজেই কংগ্রেস পক্ষের এতটা নিরাশ হবার কারণ আমি দেখি না, এজন্য রাজ্যপাল মহোদয়া যে আশা প্রকাশ করেছেন সেই আশার সঙ্গে বাংলাদেশের জনগণের সম্পূর্ণ মিল আছে।

**Shri Trilokes Misra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালিকার ভাষণের উপর কিছু বলতে গিয়ে আমি প্রথমেই বলছি যে, আমরা এখানে বিভিন্ন অঞ্চল থেকে যেসমস্ত প্রতিনিধিরা এসেছি আমরা সবাই ভগবানের নামে শপথ নিয়ে মানবের সেবার ব্রত গ্রহণ করেছি মানবের মঙ্গল করবো এই গুরু দায়িত্ব মাথায় তুলে নিয়েছি। তাই আমার কিছু বক্তব্য রাখার আগে আমি ঈশ্বরের কাছে প্রার্থনা করছি, হে ভগবান, তোমারই সৃষ্ট মানুষ আজ সৃষ্টি করেছে মত ও পথ। আমরা ভুলে গিয়েছি পারস্পরিক সৌহার্দ্য, প্রীতি, ভালবাসা, তুমি ফিরিয়ে দাও আমাদের মধ্যে আমাদের ভ্রাতৃত্ব, সৌহার্দ্য, প্রীতি, ভালবাসা, সংহতি এনে দাও আমাদের মধ্যে এই প্রার্থনা আমি ভগবানের কাছে জনাই। তাঁর কাছে আরো প্রার্থনা করি, বর্তমানে রাজনীতি যে স্তরে এসে দাঁড়িয়েছে, যে পঙ্কিল আবর্তের মধ্যে এসে গিয়েছে, সেই পঙ্কিল আবর্ত থেকে রাজনীতিকে তুলে আদর্শের পথে নিয়ে যেতে পারি সেই ক্ষমতা প্রভু আমাদের দাও।

[5-10—5-20 p.m.]

রাজনীতি বলতে আমরা বুঝি রাজার নীতি। রাজার নীতি বলতে আমি এইটুকু বলতে রামচন্দ্রের কথা মনেপড়ে—রামচন্দ্র প্রজার সুখের জন্য, প্রজার মঙ্গলের জন্য সতীসাধ্বী স্ত্রীকে বিসর্জন দিয়েছিলেন। সেই স্বার্থ ত্যাগ করে মানবের কল্যাণ করবার জন্য শক্তি প্রভু আমাদের দাও এই প্রার্থনা ভগবানের কাছে জানাই। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে খুব বেশী কিছু না থাকলেও সংক্ষিপ্ত বিবৃতি থাকলেও সমাজের সর্বাঙ্গীন উন্নতিমূলক কোন পথ নির্দেশ না থাকলেও তার মধ্যে যে আশা ভরসার সূচনা রয়েছে সেটাকে আমরা আশা করব ভবিষ্যতে বাস্তবে রূপায়িত হবে আমাদের সে আশা নিশ্চয়ই করতে হবে। আমাদের ধৈর্য ধরতে হবে। হোপ স্প্রীংস ফ্রম ইটারনেল মাইন্ড। আমরা আশা করব, কিন্তু যারা সরকারপক্ষে রয়েছে মন্ত্রীমণ্ডলীর কাছে এই আবেদন রাখব তারা যেন আন্তরিকতা নিয়ে মানব প্রীতি নিয়ে সেই সমস্ত আশা ভরসাকে বাস্তবে রূপ দেন। এই আবেদনই আমি রাখব। রাজ্যপালের ভাষণে অনগ্রসর পার্বত্য অঞ্চলের এবং সুন্দরবন এলাকা নিয়ে তিনি বিশেষ দৃষ্টি দেবেন

বলেছেন। আমি সুন্দরবন এলাকা থেকে এসেছি। সুন্দরবন একটা বিশেষ অঞ্চল, এটা অত্যন্ত অনুন্নত জায়গা। সাগর যেটা হচ্ছে বিশাল এবং বিস্তীর্ণ এলাকা। নদীনালায় ভর্তি সেই এলাকা থেকে আমি এসেছি। সেখানকার রূপ যা দেখেছি সেখানকার অর্থনৈতিক সমস্যার কথা বলতে গেলে প্রথমেই বলতে হয় কৃষিসমস্যা। সেই কৃষি ব্যবস্থা আমরা যদি উন্নতি করতে পারি সুন্দরবনের যেটা নাকি শষ্যভাণ্ডার সেই ভাণ্ডার যদি সমৃদ্ধ করতে পারি, তাহলে খাদ্য-সমস্যার সমাধান হবে। কৃষির যেসমস্ত সমস্যা রয়েছে তার সমাধান-এর জন্য আমাদের পূর্বতন কংগ্রেস সরকার যথেষ্ট চেষ্টা করেছেন, এখনও অনেক সমস্যা থেকে গেছে। আমি নিজের চক্ষে দেখেছি সেখানে বাঁধের সমস্যা রয়েছে সেখানে নদী রয়েছে, নদীর জন্য বাঁধ পুল সমস্ত ভেসে যায় মাটি ফেললে বাঁধ ঠেকান যায় না। যেসব অঞ্চলে মাটি দিলে নদীর স্রোতে মাটি চলে যায়, সেইসব অঞ্চলে ব্লক পাইলিং করা দরকার। আমাদের সরকার বহু জায়গায় ব্লক পাইলিং করেছেন। আমি মনে করি যে বিরাট আয়তনের যে বাঁধ তাকে সম্পূর্ণভাবে আমরা যদি ব্লক পাইলিং করতে পারি তাহলে সুন্দরবনের কৃষি সমস্যার সমাধান হতে পারে। আরও একটি সমস্যা রয়েছে, তা হচ্ছে জল নিকাশের সমস্যা। আমরা দেখেছি যে সামান্য একটা স্লুইস গেট-এর জন্য হয়ত হাজার বিঘা জায়গা অনাবাদী অবস্থায় পড়ে রয়েছে। সেখানে একটু যদি সুনজর দেওয়া যায় যদিও আমাদের কংগ্রেস সরকার অনেক স্লুইস গেটের ব্যবস্থা করেছেন তবুও এই সরকারের কাছে আমি আবেদন করছি যে এখনও অনেক স্লুইস গেটের দরকার আছে। জল নিকাশের ব্যবস্থা যদি সুন্দরভাবে করা যায় তাহলে অনাবৃষ্টির সময় জল সর-বরাহের ব্যবস্থা করা যেতে পারে। তারপর আমি মনে করি ডিপ টিউবওয়েল যদি খনন করা যায়—যেখানে পুরানো জমিদার যারা ট্যাঙ্ক খুড়ে গেছেন—ট্যাঙ্কের ধারে যে সমস্ত বিল থাকে, সেগুলিকে বাঁধ দিয়ে সারা বছরের জলকে আটকে রাখা যায় তাহলে আমি মনে করি অনাবৃষ্টির সময় জল সরবরাহ করা যেতে পারে—এইদিকে বর্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তার-পর আর্থিক সমস্যার কথা ভাবতে গেলে যনাবাহনের সমস্যার কথা ভাবতে হয়। কংগ্রেস সরকার অনেক রাস্তাঘাট করে গেছেন এবং যানবাহনের ব্যবস্থা ভালই আছে। কিন্তু নদীনালাতে ভরতি দেশে ফেরীঘাট যাতায়াতের ব্যবস্থা অনেক জায়গা রয়েছে। বিশেষ করে সাগর এলাকা থেকে নদীর চড়ে ভর্তি হয়ে যাচ্ছে নৌকা যেতে পারে না, স্টীমার যেতে পারে না, সেখানে লঞ্চ-এর ব্যবস্থা করা দরকার যাতে রেগুলারলি সেখানে যাওয়া যেতে পারে। আমি মনে করি তাহলে যাতায়াতের সুবিধা হতে পারে। চিকিৎসার কথা ভাবতে গেলে বলতে হয় যে অনেক জায়গায় চিকিৎসার ব্যবস্থা যদিও আছে এবং হেলথ সেন্টারও আছে, কিন্তু এগুলিকে সাধারণ লোকের সুবিধা নিতে গেলে লঞ্চ কাম অ্যাম্বুলেন্স থাকা দরকার। যার অভাবে এমারজেন্সী রোগীদের পাঠান সম্ভব হয় না। শিক্ষার ব্যাপারে বলা হয়েছে যে, আমাদের সাধ্যের মধ্যে শক্তির মধ্যে থেকে শিক্ষার প্রসার করব। বৃটিশ সরকারের আমলে দেখা গেছে বৃটিশ সরকার কোয়ালেটেটিভ এডুকেশান যার ফলে স্কুল কলেজ খুব কমই ছিল আর কংগ্রেস সরকারের নীতি ছিল কোয়ানটেটিভ এডুকেশান যার ফলে স্কুলের-কলেজের সংখ্যা অনেক বেড়ে গেছে। শিক্ষার নীতি বৈশিষ্ট সব কিছু দেখে আমাদের পরিকল্পনা করতে হবে, তা না হলে আমাদের কোন পরিকল্পনা সাফল্যমণ্ডিত হতে পারে না।

অতএব জাতীয় চরিত্রের উন্নতি হওয়া দরকার। কংগ্রেস সরকারের দুর্নীতির কথা বলা হয়েছে, আমি বলব মানুষের চরিত্র আজ দুষ্ট হয়েছে, যার ফলে জাতীয় চরিত্র দুষ্ট হয়েছে। শিক্ষা সংস্কার এরকমভাবে হওয়া দরকার, যাতে জাতীয় চরিত্র উন্নত হয়। এজন্য শিক্ষাকে টপ প্রায়োরিটি দিতে হবে, টাকা নেই বললে চলবে না। অন্য জায়গা থেকে টাকা এনে যেমন করা হয়েছিল চীন এবং পাকিস্তানের আক্রমণকে রুখবার জন্য দেশের মানুষ সোনাদানা সব দিয়ে সহায়তা করেছিল দেশ রক্ষার জন্য, ঠিক তেমনি অগ্রাধিকার দিতে হবে শিক্ষাকে। তারপর, স্যার, রাজ্যপালের ভাষণে দেখছি একটা কথা নেই, যা থাকা উচিত ছিল। চীন এবং পাকিস্তানের সময় আমাদের দেশের লোক দলমতনির্বিশেষে একত্রে রুখে দাঁড়িয়েছিল, এ কথার উল্লেখ থাকা উচিত ছিল রাজ্যপালের ভাষণে। তারপর, স্যার, আমি বলব যে জনমনকে শিক্ষিত করতে গেলে কতকগুলি ব্যবস্থা গ্রহণ করতে হবে। সাহিত্য, শিল্পকলা, গান, গল্প, খবরের কাগজ ইত্যাদির ভেতর দিয়ে জনমনকে শিক্ষিত করে তুলতে হবে, কিন্তু দুঃখের সঙ্গে বলছি আমাদের সাহিত্য,

শিল্পকলা, সিনেমা, গান কবিতায় এমন সমস্ত কদর্য সামাজিক চিত্র তুলে ধরা হয় যাতে জনচরিত্র উন্নত হতে পারে না। এই সমস্ত কদর্য চিত্র যাতে জনমনকে কুদিকে না নিয়ে যেতে পারে তার জন্য প্রয়োজনমত আইন করা দরকার। আমাদের সরকার তরফ থেকে প্রশান্তবাবু বলেছিলেন, আমরা নাকি সরকারের মধ্যে বিভিন্ন দলের ইউনিট নিয়ে সমালোচনা করেছি। তিনি বলেছিলেন ইন্ডিয়া বিলিভস ইন ইউনিটি ইন ডাইভারসিটি। আমরাও মানুষের সত্যিকারের মঙ্গল চাই, সমস্যার সমাধান চাই। আমরাও জনমতকে যথাযথ মর্যাদা দিতে জানি এবং তা জানি বলেই আমরা জনমতের কাছে নতি স্বীকার করে একক সংখ্যাগরিষ্ঠ দল হওয়া সত্ত্বেও সরকার গঠন করতে চেষ্টা করি নি। আমরা মানুষের মঙ্গল চাই, দল থেকে মানুষের স্বার্থ বড় করে দেখেছি। আমরা নাকি ইয়াগোর মত ওথেলো-ডেসডিমোনার ভালবাসার মধ্যে ভাঙন ধরানোর চেষ্টা করছি। এসব কাল্পনিক কথা নিয়ে যাঁরা খুশি হতে চান তাঁরা তা হন, আমাদের তা নিয়ে মাথা ব্যথা নেই।

সর্বশেষে স্পীকার মহোদয়কে বলব, তিনি যে পবিত্র দায়িত্ব নিয়েছেন সে দায়িত্ব পালন আপনি একা করতে পারবেন। সকলের কাছে আমি আবেদন জানাচ্ছি তারা যেন আপনার সঙ্গে সহযোগিতা করেন তাহলে এই আইনসভার মর্যাদা আপনি রক্ষা করতে পারবেন।

**Shri Krishna Chandra Halder:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের যে ভাষণ এবং তার সমর্থনে যে প্রস্তাব এখানে আনা হয়েছে তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে এই হাউসে কিছু বক্তব্য রাখছি। বিরোধীপক্ষের নেতা এবং বিরোধীপক্ষের বিভিন্ন বক্তা বলেছেন রাজ্যপালের ভাষণ নাকি খুব সংক্ষিপ্ত হয়েছে এর মধ্যে দেশের সমস্ত সমস্যা লিপিবন্ধ নেই। আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, এটা একটা ভাষণ, এটা একটা পঞ্চবার্ষিকী পরিকল্পনা নয় যে, প্রতিটি এলাকার, প্রতিটি শ্রেণীর সমস্যা ও বক্তব্য এর মধ্যে লিপিবন্ধ থাকবে। সেটা থাকা সম্ভব নয়। রাজ্যপাল তার সংক্ষিপ্ত ভাষণে বাংলাদেশের প্রায় সমস্ত সমস্যার কথা উল্লেখ করেছেন। বিধানমণ্ডলীর যুক্ত অধিবেশনে তাঁর ভাষণে তিনি একথাও বলেছেন, "আমি আশা করব যে, এই সমস্যাসঙ্কুল রাজ্যে এক স্বয়ংনির্ভর ও সমৃদ্ধিশালী অর্থনীতি গড়ে তুলবার জন্য আমাদের সকলের যে সাধারণ লক্ষ্য এই অধিবেশনে তারই কথা সর্বক্ষণ স্মরণে রেখে আপনারা আলোচনা চালাবেন এবং জনগণ গভীর আস্থাভরে যে দায়িত্ব আপনাদের উপরে অর্পণ করেছেন সেই দায়িত্ব পালন করবেন।"

[5-20—5-30 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি যে কথাটা হাউসের সামনে বলতে চাচ্ছি অধিবেশনের প্রাক্কালে রাজ্যপাল মহোদয় এই ভাষণ রেখেছেন এবং বাংলাদেশের যে গুরুত্বপূর্ণ সমস্যা রয়েছে সেগুলি আলোচনা করে সমস্যার সমাধানের দিকে দেশ এবং জাতিকে নির্দেশ দেবার জন্য এই অধিবেশনের প্রাক্কালে এই ভাষণ দিয়েছেন। এতে তিনি বলেছেন এক জায়গায় যে নিজেদের আর্থিক সামর্থ্যের মধ্যে নূতন মন্ত্রিসভা শিক্ষক, চাষী, ক্ষেতমজুর, কারখানার শ্রমিক, নিম্ন আয়বর্গের সরকারী কর্মচারীসমূহের সমস্ত শ্রেণীর জনসাধারণের অবস্থার উন্নতি বিধানের চেষ্টা করবেন এই সরকার। এর মধ্যেই সমস্ত বক্তব্য রয়েছে যে সমস্ত শ্রেণীর জন্য সমস্ত স্তরের মানুষের জন্য আমাদের যুক্ত ফ্রন্টের যেসমস্ত দল রয়েছেন বা যুক্ত ফ্রন্টের যে মন্ত্রীসভা এর আগে যে সংগ্রাম করে এসেছেন তাকে রূপায়িত করবেন কাজের মাধ্যমে। একটা কথা এখানে বিভিন্ন বিরোধীপক্ষের বক্তা রেখেছেন যে, কোন জিনিস লিপিবন্ধ নেই। কিন্তু আমি জিজ্ঞাসা করছি সমস্যার সমাধান হয়ে গেল না কেন। রাজ্যপালের ভাষণের মধ্যে সমাধানের কথা নেই কেন। আমি জিজ্ঞাসা করি ১৯ বছর রাজত্বের ফলে সেখানে তিনটি পরিকল্পনা শেষ হয়ে গেছে ২০ হাজার কোটি টাকা খরচ হয়ে গেছে, তবুও আজ আমাদের বাংলাদেশ, তথা ভারতবর্ষে সমস্যা আরও কেন বেড়ে গেল। দেশ আরও জর্জরিত হয়ে কেন পড়লো। এর উত্তর তো আপনারা বা কেন্দ্রীয় সরকার দিতে পারেন নি। সুতরাং আজকে কি আশায় আপনারা এই কথা বলছেন যেটা আমাদের সরকার ১৯ বছরে সমাধান তো দূরের কথা বরং আরও সঙ্কটের মধ্যে দেশকে নিমজ্জিত করেছেন সেটা দু-এক দিনে কি করে সম্ভব। তারপরে তিনি উল্লেখ

করেছেন যে মূল্যবৃদ্ধি টাকার মূল্য হ্রাসের একটা কারণ। এইসমস্ত কথা তিনি উল্লেখ করে গেছেন। আপনারা ১৯ বছরের ভেতর সংকটকে আরও গভীরতর করে তুলেছেন—আপনারা কি করে আশা করতে পারেন যে, ৮ই মার্চের রাজ্যপালের ভাষণের মধ্যে সমস্যা সমাধানের দাওয়াই এসে যাবে বা এই ১৭ মার্চের মধ্যে মন্ত্রীসভা খাদ্যসমস্যা থেকে প্রতিটি সমস্যা সমাধানের কথা জানিয়ে দিতে পারবেন। বাংলাদেশের মানুষ এই যুক্ত ফ্রন্ট সরকারের প্রতি বিশেষ আস্থা রাখেন—তাই তাঁরা জানেন যে একে সময় দেওয়ার প্রয়োজন আছে। আপনারা তো সরকার নেবার সময় বলেছিলেন, আমাদের হাতে যাদু দণ্ড নেই যে একেবারে দুই দিনে আমরা সমস্যার সমাধান করে দিতে পারবো। বাংলাদেশের মানুষ জানে যে, বাংলাদেশকে কি সংকটের মধ্যে আপনারা এনেছেন। আজ ১৪টি দল ঐক্যবদ্ধ হয়েছে—এটা সুখের কথা, আনন্দের কথা। বাংলাদেশের মানুষ এটা জানেন এবং তাঁরা যাতে সঠিক পথে যান তার জন্য তাঁরা আগ্রহভরে লক্ষ্য করছেন এবং তাদের যে দায়িত্ব এসেছে সেই দায়িত্ব সম্বন্ধে যুক্ত ফ্রন্ট মন্ত্রীসভা সজাগ এবং সচেতন আছে। আমি এই প্রসঙ্গে একটা কথা স্পীকারের মাধ্যমে রাখতে চাই, সেটা হল এই যে, অনেকেই বলে গেছেন কোথায় নাকি কমিউনিস্টরা কংগ্রেস কর্মীদের প্রতি দুর্ব্যবহার করছেন ইত্যাদি। কিন্তু আমি একটা কথা জানি আমার কেন্দ্রে এবং অন্য বিভিন্ন কেন্দ্রে কংগ্রেসের নেতারা এই বলে ভোটারদের ভয় দেখিয়েছেন বুথে দাঁড়িয়ে যে, তোমরা যদি কংগ্রেসকে ভোট না দাও তাহলে তোমাদের জি আর বন্ধ করে দেবো এবং বহু জায়গায় তাঁরা বলেছেন ভাগচাষীদের নির্বাচনের আগে এবং পরেও যে তোমাদের উচ্ছেদ করবো তোমরা যদি কংগ্রেসকে ভোট না দাও। এইভাবে তাঁরা বিভিন্ন জায়গায় ভয় দেখিয়েছেন এবং নানা ধরনের মানুষকে অত্যাচার করেছেন। শুধু তাই নয়, নির্বাচনের প্রাক্কালে আমাদের কেন্দ্রে যেসমস্ত তপশীলী কর্মী ছিল তাদের উপর মারধোর করা হয়েছে বিভিন্ন গ্রামে এই নজীর আমি দিতে পারি এবং অনেক জায়গায় বলা হয়েছে সাধারণ গ্রামবাসীকে যে, কংগ্রেসকে ভোট না দিলে তোমাদের পুকুর ব্যবহার করা বন্ধ করে দেওয়া হবে। স্পীকার মহাশয়, যদিও সংক্ষেপে তিনি সমস্ত বক্তব্যই রেখেছেন, কিন্তু একটা জিনিস সত্যই এর মধ্য থেকে বাদ পড়ে গেছে, সেটা হোল বাংলাদেশের যেসমস্ত অবহেলিত শ্রেণী রয়েছে তার মধ্যে পিছিয়ে পড়া তপশীলী সম্প্রদায়ের সমস্যার কথা এর মধ্যে বাদ পড়ে গেছে। আমাদের মন্ত্রীসভা যেসমস্ত শ্রেণীর কথা বলেছেন তার মধ্যে অবশ্য তপশীলী সম্প্রদায়ও পড়ে যান। এখানে আমি আর একটা কথা আপনার মাধ্যমে বলতে চাই, স্পীকার মহোদয়, যে আমার অঞ্চল আউসগ্রাম অঞ্চলে গত দু বছরে ধান হয় নি, শস্য হয় নি, সেটা যেন খরা অঞ্চল বলে ঘোষণা করা হয় এবং তাদের টেস্ট রিলিফ, জলসেচের ব্যবস্থা করার যেন বন্দোবস্ত করা হয়। আর একটা কথা বলবো, আমার আউসগ্রাম কেন্দ্রে প্রায় ছয়টি গভীর নলকূপ বসানো হয়েছে, কিন্তু আজ অবধি সেখানে ইলেকট্রিক এনার্জি পৌঁছায় নি। সেখানে সেগুলি অকেজো হয়ে পড়ে রয়েছে—সেগুলি নষ্ট হয়ে যেতে পারে। আমি এর প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং একটা সাজেশন রাখছি যদি ইলেকট্রিক এনার্জি সেখানে না যায়, তাহলে অন্তত ডিজেল ইঞ্জিন দিয়ে জলসেচের ব্যবস্থা সেখানে যেন করা হয়, সেচমন্ত্রীর কাছে আমি এই আবেদন করছি।

**Shri Quazi Abdul Gaffar:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনায় অংশ গ্রহণ করে প্রথমে আমি আপনাকে আমার অভিনন্দন জানাই এবং এই সভার আমার সহকর্মী বন্ধুদের আমি অভিনন্দন জানিয়ে আমার বক্তৃতা আরম্ভ করছি। মাননীয়া রাজ্যপালের ভাষণ মানে হচ্ছে মন্ত্রীমণ্ডলীর বক্তব্য। মাননীয়া রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন গত এক বছরের স্মৃতি আমাদের কাছে বেদনাদায়ক, জনগণের ব্যাপক বিক্ষোভ ঘটেছিল এবং অনেক মূল্যবান জীবন নষ্ট হয়েছে। এই যে ব্যাপক বিক্ষোভ ঘটেছিল এ ব্যাপারে আমার বক্তব্য এই যে আমার মনে হয় তিনি বোধহয় ভেবেছেন যে গত বছর যে খাদ্য আন্দোলন দেশে হয়েছিল এবং যে ছাত্র আন্দোলন হয়েছিল তার ইঙ্গিত তিনি করেছেন বলে মনে করি। এই পশ্চিমবাংলায় গত ১৯৬৬ সালে যে খাদ্য আন্দোলন হয়েছিল সেটা সুরু হয়েছিল ২৪-পরগনা জেলার বসিরহাট মহকুমার বসিরহাট সদর থেকে।

[5-30—5-40 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আমি বসিরহাট মহকুমা থেকে প্রতিনিধি হয়ে এখানে এসেছি। এই বিক্ষোভ ঘটেছিল না ঘটানো হয়েছিল সে সম্পর্কে আমি ব্যক্তিগতভাবে যা জানি তা আপনার মাধ্যমে এই সভায় ব্যক্ত করছি। স্যার, আজকে যাঁরা এই সরকারের আসনে বসে আছেন তাঁদের মধ্যে কোন কোন দল কতকগুলি ছাত্রকে নিয়ে ১৯৬৬ সালের ১৬ই ফেব্রুয়ারি খাদ্যনীতি পরিবর্তনের উদ্দেশ্যে আন্দোলন করেছিলেন। ১৬ই ফেব্রুয়ারী বসিরহাটে পুলিশ গুলি চালিয়েছিল। ১৭ই ফেব্রুয়ারী স্বরূপনগর কেন্দ্রে নুরুল ইসলামের পুলিশের গুলিতে মৃত্যু হয়। ১৮ই ফেব্রুয়ারী আমি যে কেন্দ্র থেকে এসেছি সেই বাদুড়িয়া কেন্দ্রে আলি হাফেজ এবং কালু মণ্ডল প্রাণ হারিয়েছিল পুলিশের গুলিতে। আমি জানি এই ঘটনা নিয়ে সারা পশ্চিম-বাংলায় সেই সময় বিরোধী দলগুলি বলেছিলেন যে খাদ্য চাইতে গিয়ে বুলেট পেয়েছে আলি হাফিজ ও কালু মণ্ডল। কিন্তু প্রকৃতপক্ষে ঘটনা তা নয়. আলি হাফিজ এবং কালু মণ্ডলকে আমি ব্যক্তিগতভাবে জানি। তাদের বাড়ী আমার বাড়ী থেকে ১/১॥ মাইল দূরে। কালু মণ্ডল হাটে গিয়েছিল বেল বিক্রি করতে, আলি হাফিজ এসেছিল হাটে হাট-বাজার করতে। স্থানীয় কতিপয় কর্মী যাঁরা সেই সময় বিরোধী পক্ষে ছিলেন তাঁদের দলের লোকেরা প্রথম থেকেই হাটে যাতে চাল ওঠা বন্ধ হয় সে ব্যবস্থা করেছিলেন। গরীব ক্ষেতমজুর যারা প্রতিদিন কিনে খায় তারা এসে যখন হাটে চাল পেল না. তখন সেই সমস্ত ব্যক্তি হাটের এই সমস্ত লোকদের লেলিয়ে দিয়েছিলেন থানায় যে আটক চাল ছিল তা লুঠ করবার জন্য। অর্থাৎ নিরীহ লোক-দের ভুল পথে চালনা করা হয়েছিল। তারা যখন থানায় গিয়ে দারোগার কাছে চাল চেয়েছিল, দারোগা তাদের বলেছিলেন. এ চাল আমার নয়. এ চাল দিতে গেলে ম্যাজিস্ট্রেটের হুকুম লাগে। তখন তারা ফিরে এসেছিল. কিন্তু সেই সমস্ত লোক যাঁরা তাদের লেলিয়ে দিয়েছিলেন তাঁরা তাদের বলেছিলেন, না. চাল ওখান থেকে জোর করে লুঠ করে নিয়ে আসতে হবে. এ সরকার হাটে চাল উঠতে দিচ্ছে না. পুলিশ হাটে চাল ওঠা বন্ধ করেছে। চাল যখন উঠছে না তখন খাবার জন্য চাল লুঠ করতে হবে। সেই সময় ঐ বেচারারা থানায় চাল লুঠ করতে যায়। এই অবস্থায় পুলিশ অনন্যোপায় হয়ে গুলি ছুঁড়তে বাধ্য হয়। থানায় যে চাল ছিল সেই চাল চোরাই হয়ে—সেই সময় কর্ডন ছিল, বসিরহাট থেকে কোলকাতায় আসছিল, সেই চাল রাস্তায় ধরে পুলিশ থানায় রেখেছিল। স্যার. এই যে বিক্ষোভ ঘটেছিল. আমার মনে হয় এই বিক্ষোভ ঘটানো হয়েছিল। ১৯৬৬ সালের ১৬ই ফেব্রুয়ারী প্রথম আন্দোলন আরম্ভ হয়, আজ ১৯৬৭ সালের ১৭ই মার্চ। ১৯৬৬ সালের ১৭ই ফেব্রুয়ারী নুরুল ইসলাম স্বরূপনগরে প্রাণ হারিয়েছিল।

এই সরকারের যাঁরা সেদিন বিরোধীপক্ষে ছিলেন. তাঁরা আজকে সরকারপক্ষে এসেছেন. তাঁরা ১৯৬৭ সালের ১৭ই মার্চ তারিখেও এই দেশের খাদ্যনীতি কি হবে তা ঘোষণা করতে পাচ্ছেন না। তাঁরা ১৯৬৬ সালের ১৬ই ফেব্রুয়ারী তারিখে খাদ্য নীতি পরিবর্তনের দাবীতে আন্দোলন করেছিলেন। আমি আশা করেছিলাম যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী. মাননীয় মন্ত্রী হেমন্ত-বাবু ও খাদ্যমন্ত্রী তাঁরা আজ এক পক্ষকাল কাটিয়ে গেলেন। আমি ভেবেছিলাম এই এক পক্ষ-কালের মধ্যে আমরা এবং বাংলাদেশের মানুষ নিশ্চয়ই এই সরকারের কি খাদ্যনীতি হবে তা জানতে পারবো। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় অত্যন্ত পরিতাপের বিষয় যে আজ পর্যন্ত আমরা সেটা জানতে পারলাম না এবং তাঁরা সেটা জানাতে অক্ষম হয়েছেন। স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণে তিনি বলেছেন এবারে চালের গড় উৎপাদন অন্যান্য বছরের তুলনায় অনেক ঘাটতি হবে বলে আশঙ্কা করা যাচ্ছে। ফসল ওঠার পর প্রথম কয়েক মাস চাল সংগ্রহ খুব কম হওয়ায় পরিস্থিতি আরো জটিল হয়ে উঠেছে। আমি পাড়াগাঁয়ের লোক। পাড়াগাঁয়ের অবস্থা আমি মোটামুটি জানি। কলিকাতা শহর, বৃহত্তর কলিকাতাতে স্টেটুটরি রেশনিং-এর আওতায় প্রায় ১ কোটি মানুষ প্রতি সপ্তাহে ২ হাজার গ্রাম করে রেশান পাচ্ছে। আজ ১৭ই মার্চ, পাড়া-গাঁয়ের লোক তাঁরা আজ পর্যন্ত বুঝতে পারছে না কি তাঁদের ভাগ্যে আছে তাঁরা চাল পাবে কিনা এবং আমাদের রাজ্যপালের ভাষণে যে আশঙ্কা,—সেই আশঙ্কার হেতু পাড়াগাঁয়ে দাম ক্রমশঃ বেড়ে যাচ্ছে। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন এই পরিপ্রেক্ষিতে সরকারের খাদ্যনীতি নতুন করে করার প্রয়োজন হবে। আমি এ সম্বন্ধে নিশ্চয়ই আশা করবো আমাদের যে নতুন মন্ত্রীমণ্ডলী এর ফলে উদ্ভূত সমস্যার প্রতিকারের স্বরূপ জটিলতা এবং গুরুত্ব বিবেচনা করে সাধারণ মানুষের

জন্য যথাযথ ব্যবস্থা অবলম্বন করবেন। রাজ্যপাল ৮ই মার্চ তারিখে ভাষণ দিয়েছেন। আজ ১৭ই মার্চ ৭ দিন চলে গেল। এই ৭ দিনে আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী তিনি অক্ষম হয়েছেন কি খাদ্যনীতি হবে তা ঘোষণা করতে। এটা অত্যন্ত পরিতাপের বিষয়। বাংলাদেশের কোটি কোটি মানুষের এই খাদ্য নিয়ে ছিনিমিনি খেলা এ তাঁরা সহ্য করবেন না এবং জীবন নিয়ে ছিনিমিনি খেলা করা অত্যন্ত অন্যায় কাজ করা হবে, গর্হিত কাজ করা হবে। সেজন্য মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীকে এই অনুরোধ জানাচ্ছি তাঁরা আগামী-কাল অর্থাৎ ১৮ই মার্চ ১৯৬৬ সালের ১৮ই ফেব্রুয়ারী আমারই কেন্দ্রে বাদুড়িয়ায় আলি হাফিজ আর কালু মণ্ডল প্রাণ দিয়েছিল বলে ঐ সরকারপক্ষের দল যেকথা বলে জিগির তুলে-ছিলেন (যে ১৮ই মার্চ) সেই ১৮ই ফেব্রুয়ারীর পরিবর্তে ১৮ই মার্চ অর্থাৎ আগামীকাল উনি আমাদের দেশের খাদ্যনীতি ঘোষণা করুন এটাই আমার অনুরোধ।

[5-40—5-50 p.m.]

**Shri Radhikanath Pramanick:**

মাননীয় স্পীকার মহাশয়, বিগত কয়েকদিন ধরে আমি মহামান্য কংগ্রেসী সদস্যদের বক্তৃতা শুনলাম, বিশেষ করে মাননীয় সিদ্ধার্থ রায়ের বক্তৃতা শোনবার পর আমার মনে হল শ্রীসুকুমার রায়ের কবিতা—"বিদ্যা বোঝাই বাবুমশায় নৌকা চেপে যান" অর্থাৎ ঝড়ের সময় যে অবস্থা হয়েছিল সে সম্বন্ধে যে কবিতার কথা সেটাই মনে হল। তিনি (সিদ্ধার্থবাবু) একথাই বুঝাতে চেয়ে-ছিলেন যে বিভিন্ন পার্টি মিলে যে যুক্ত ফ্রন্ট গভর্নমেণ্ট হল সেটা অতি বাজে, আমাদের গভর্নমেণ্ট-এর ৪ আনা জীবনই ফাঁকি। তিনি একথাই বুঝাতে চাইছিলেন নির্বাচনের আগে বিভিন্ন দল নানা রকম গালাগালি করেছিলেন পরস্পরকে, এখন কি করে এক হল এবং গভর্নমেণ্ট হল, এই বলে তিনি এটাই বুঝিয়েছিলেন যে আমাদের চার আনাই ফাঁকি। তারপর তিনি বললেন কংগ্রেসের শৈলবাবু যে বাজেট তৈরী করেছিলেন, সেই বাজেটই আমাদের অর্থমন্ত্রী জ্যোতিবাবু উত্থাপন করেছেন, মাত্র ছয় দিনের মধ্যেও এঁরা নূতন বাজেট তৈরী করতে পারেননি, এঁরা এতই অপদার্থ। এঁরা এটা বলে বুঝাতে চাইছিলেন যে এদের আট আনাই ফাঁকি। তারপর বিভিন্ন বক্তার কাছে যা শুনলাম, তাতে এটাই বুঝলাম ১৯ বছর ধরে কংগ্রেস যা করতে পারে নি, এঁরা এত সময় পেল যে ১৫ দিনের মধ্যেও কল মেরামত কেন হল না, দেশের খাদ্যসমস্যার সমাধান হল না, দুর্নীতি দূর হল না, ভেজাল দূর হল না, কত ফিরিস্তি দিলেন কোন কিছুই হল না। এত সময় পেলেন, ১৫ দিন সময় পেলেন এর মধ্যে কেন এত সমস্যা দূর করতে পারলেন না। তাহলে বুঝতে হবে এদের বার আনাই ফাঁকি। কিন্তু আমি মাননীয় সদস্যদের জানাতে চাই তাদের যদি চোখ থাকে দেখবার মত, নিশ্চয়ই দেখতে পাচ্ছেন এই বাংলাদেশে তথাকথিত ভারতবর্ষে, সাউথ-ইস্ট এশিয়াতে, আফ্রিকাতে, ল্যাটিন আমেরিকাতে যে ঝড় উঠেছে, সেই ঝড়ের সম্ভাবনা দেখা দিয়েছে। আর এরা সেই ঝড়ের নৌকা চেপে আছে। সুকুমার রায়ের কবিতার কথা মনে করে বলছি, এদের সব কিছু আছে, ধন-দৌলত আছে, গাড়ী আছে, পাণ্ডিত্য আছে, কিন্তু একটা জিনিষ নেই সততা, সাধারণ মানুষের প্রতি ভালবাসা এবং দরদ নাই। সুতরাং সেই ঝড়ে নৌকাডুবি হবে। তাহলে আমরা দেখতে পাচ্ছি এবং দেখব আপনাদের জীবন ষোল আনাই ফাঁকি। এই ফাঁকিতে বাঁচবার উপায় নাই। আজ যুক্ত ফ্রন্টের যে গভর্ণমেণ্ট হয়েছে, সেই যুক্ত ফ্রণ্টে ভাঙ্গন ধরাবার জন্য আপনারা অর্থাৎ বিরোধী দলের বন্ধুরা নানা রকম প্রোপাগাণ্ডা করছেন, এখানে করছেন এবং বাইরেও যাঁরা ওঁদের সমর্থক ঠিক একইভাবে প্রচার করছেন। কিন্তু জেনে রাখুন দেশী ধনিকদের কোন রকম দালালী করে কিংবা এমেরিকান সাম্রাজ্যবাদীদের দালালী করে যদি ভারতবর্ষে দ্বিতীয় ইন্দোনেশিয়া সৃষ্টি করতে চান তাহলে জেনে রাখুন বাংলাদেশের মানুষ তথা ভারতবর্ষের মানুষ আপনাদের ক্ষমা করবে না। দ্বিতীয় ভিয়েটনামে তার জবাব আপনাদের দিয়ে দেবে। আপনারা যে গভর্নমেন্ট তৈরি হয়েছে তাকে ডিসক্রেডিট করবার জন্য কোন রকম চেষ্টা করেন বা স্যাবোটেজ করার কোন রকম চেষ্টা করেন বা প্ররোচনা-মূলক কোন কিছু করতে চান তাহলে নিশ্চয়ই বাংলাদেশের মানুষ আপনাদের ক্ষমা করবে না। অল্পদিন হল গভর্নমেণ্ট তৈরী হয়েছে, আশা করেছিলাম আপনারা গঠনমূলক কথাবার্তা বলবেন, সহযোগিতামূলক কথাবার্তা বলবেন কিন্তু মাননীয় কংগ্রেস সদস্যদের বক্তব্য থেকে

এটা বুঝলাম যে তাঁরা এত সহজে ছেড়ে দেবেন না। বিষধর সাপকে লাঠি মেরে আমরা মাজা ভেঙ্গে দিয়েছি, একেবারে মেরে ফেলতে পারিনি, যতদিন না একে মেরে ফেলতে পারি, সুযোগ পেলেই ছোবল দেবে।

মাননীয় স্পীকার মহাশয়, আমি মহামান্য কংগ্রেসী সদস্যদের জানিয়ে দিতে চাই যে সেই চেষ্টা যদি তাঁরা করেন তাহলে বাংলাদেশের জনসাধারণ তাঁদের ক্ষমা করবে না। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে চাই। অপজিসন লিডার খগেন দাশগুপ্ত মহাশয় বলেছেন যে, আমাদের পার্টির কোন কর্মী নাকি কংগ্রেস সমর্থকদের উপর হামলা করেছে। আমি এ সম্বন্ধে কিছু বলতাম না, কিন্তু কথা যখন উঠেছে তখন আমি এই প্রসঙ্গে কিছু জানিয়ে দিতে চাই মাননীয় স্পীকার মহাশয়কে। আমি মগরাহাটে পুলিশমন্ত্রী অর্ধেন্দু শেখর নস্করকে নির্বাচনে পরাজিত করেছি। নির্বাচনের সময় তিনি কোলকাতা থেকে বহু গুন্ডা নিয়ে আমাকে মেরে ফেলার চেষ্টা করেছিলেন, কিন্তু সেই চেষ্টা সফলকাম হয়নি। তবে নির্বাচনের পর আমি বিশ্বস্তসূত্রে জানতে পারলাম যে, কোলকাতার ৪ জন কুখ্যাত গুন্ডাকে ২ হাজার টাকা করে দিয়ে নিয়োগ করেছেন আমাকে খুন করবার জন্য। আমি তাঁর বাড়ীর পাশেই থাকি এবং এ থেকেই বুঝতে পারছেন আমার গতিবিধি অত্যন্ত নিয়ন্ত্রিত। কলকাতার ডি, সি, নর্থ আমার নিরাপত্তার ব্যবস্থা করেছেন, কিন্তু জানিনা কতদিন এটা চলবে। স্যার, আমি পুলিশের কাছ থেকে এরকম নিরাপত্তামূলক ব্যবস্থা আশা করি না। আমি রাজনীতি করি, আমি স্বাধীনভাবে চলাফেরা করতে চাই, আমি ওসব পছন্দ করি না। অর্ধেন্দু নস্কর পুলিশমন্ত্রী ছিলেন বটে, কিন্তু তবুও তিনি ভোটে হেরেছেন। ৩/৪ লক্ষ টাকা খরচ করেছেন, তাঁর অনেক প্রতিপত্তি ছিল, অনেক প্রলোভন তিনি দেখিয়েছেন এবং অনেক টাকা খরচ করেও তিনি পরাজিত হয়েছেন। কিন্তু এখন তিনি আমাকে মারবার জন্য ষড়যন্ত্র করছেন। কোথায় একটা হাতাহাতি বা চড়চাপড় হয়েছে সেগুলি তাঁরা এখানে ফলাও করে বলছেন। আমি বিগত পুলিশমন্ত্রীর কার্যকলাপ সম্বন্ধে মাননীয় স্পীকার মহাশয়ের কাছে আবেদন রাখছি। এবারে আমি যেখান থেকে নির্বাচিত হয়েছি সেই মগরাহাটের দু-একটি কথা মাননীয় স্পীকার মহাশয়কে জানিয়ে রাখি। সেখানকার পাঁচ/সাড়ে পাঁচ হাজার বিড়ি শ্রমিকের অবস্থা এই কংগ্রেসী আমলে অত্যন্ত করুণ হয়েছে। তারা হাজারে ২ টাকা ৪০ পয়সা হিসেবে পায় এবং সেই হিসেবে দিনে দেড় টাকা থেকে দু-টাকা রোজগার করে—অর্থাৎ মাসে তাদের ৪০/৫০ টাকার মত আয় হয়। আপনি বিবেচনা করে দেখুন একটা সংসারে যদি ৪/৫ জন লোক থাকে, তাহলে এই ৪০/৫০ টাকায় তাদের কি করে চলতে পারে? ১৯ বছর কংগ্রেস রাজত্ব করবার পরও এই বিড়ি শ্রমিকদের করুণ অবস্থা ঘোচেনি এবং এই বিড়ি শ্রমিকরা একবেলা খেতে পায় এবং একবেলা খেতে পায় না। এই বিড়ি শ্রমিকরাই ওই পুলিশমন্ত্রীকে তাড়িয়ে দিয়েছে কাজেই বর্তমান মন্ত্রীমন্ডলী ওই বিড়ি শ্রমিকদের কথা চিন্তা করুন। আমি সুন্দরবনের হাড়োয়া-সন্দেশখালির লোক, আমাকে ওখানে পুলিশমন্ত্রীর বিরুদ্ধে নির্বাচনে পাঠান হয়েছিল ওই হাড়োয়া-সন্দেশখালিতে স্লুইস গেটের অবস্থা খারাপ এবং প্রতি বছর সেখানে নোনা জল ঢুকে চাষবাস নষ্ট হয়। এই কংগ্রেস সরকার গত ১৯ বছরের মধ্যে এই স্লুইস গেটের কোন রকম মেরামত করেনি। আজ ১২/১৩ বছর ধরে সেখানে নোনা জল ঢুকে চাষবাসের ক্ষতি হচ্ছে বলে আমি মন্ত্রিমন্ডলীর কাছে সুন্দরবনের লোক হিসেবে এই আবেদন করছি যে, ওখানকার কৃষকদের প্রতি তাকিয়ে চাষবাসের যাতে সুব্যবস্থা হয় এবং স্লুইস গেটের সুব্যবস্থা হয় তার ব্যবস্থা করুন।

**Shri Hara Prasad Chatterjee:**

মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যেকথা বললেন, এটা যদি সত্য হয়, নির্বাচনের পরে কংগ্রেসপক্ষ থেকে গুন্ডা লাগিয়ে যে তাঁকে হত্যা করবার ঘৃণ্য ষড়যন্ত্র হয়েছে, তাহলে এটাকে একটা সিরিয়াস ব্যাপার বলতে হবে। ইনি রাজনৈতিক কর্মী। উনি পুলিসের সাহায্য চান না। আমি মনে করি এই সিরিয়াস ব্যাপার সম্বন্ধে আপনার ব্যবস্থা অবলম্বন করা দরকার। আপনি এই ব্যাপারে কি ব্যবস্থা করতে চাচ্ছেন, সেটা আপনার কাছে আমরা জানতে চাই।

**Mr. Speaker:**

আমি এর পরে ভেবেচিন্তে যা করলে ভাল হয়, তাই করবো।

## Adjournment

The House was then adjourned at 5-50 p.m. till 1 p.m. on Monday, the 0th March, 1967, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 20th March, 1967, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 16 Ministers and 208 Members.

### Calling Attention on matters of urgent public importance

[1—1-10 p.m.]

**Mr. Speaker:** The Minister-in-charge of Labour Department will please make a statement on the subject of alleged misappropriation of Provident Fund money by the management of Ambica Jute Mills, Belur, called attention by Shri Narayan Choubey on the 16th March, 1967.

**Shri Subodh Banerjee:** Sir, I want to make the statement. The Ambica Jute Mill is an exempted establishment which has been allowed to run its own Provident Fund scheme. There is private board of trustees which looks after the provident fund scheme there. It is reported that the mill authorities have not paid the provident fund dues to the extent of about Rs 35,000 for November, 1966, and to the extent of about Rs. 45,00 for each of the months of December, 1966 and January, 1967. The provident fund money for February, 1967, fell due on 15th March, 1967. This has yet to be ascertained if dues for February, 1967, has been paid or not. It cannot be said at this moment without enquiry if the mill authorities are withdrawing provident fund money and spending it for some other purposes. As the dues have not been paid it may be presumed that the money is being utilised otherwise. The Regional Provident Fund Commissioner has promised to send a detailed report and submit particulars for sanction of prosecution against this defaulting establishment.

**Mr. Speaker:** I have received three notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Labour troubles in the British India Electric Company Ltd.—by Dr. Gopika Ranjan Mitra.

(2) Alleged assault on Shri Shyam Sundar Bhowmick, member, Nadia Zilla Parishad, by some political persons at Bogula by Shri Benoy Kumar Chatterjee.

(3) Lock-out in the Manindra Mills of Kasimbazar, Murshidabad—by Shri Amal Roy.

I have selected the notice of Dr. Gopika Ranjan Mitra on the subject of Labour troubles in the British India Electric Company Ltd.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible or give a date for the same.

**Shri Subodh Banerjee:** Sir, I am ready with the statement. The Company's main factory is situated at Mayurbhanj Road. In the new factory there are about 350 workmen. There is a recognised union, namely, the B.I.E.C. Employees' Union controlled by I.N.T.U.C. leadership and this union is recognised by the Company for the last several years. There is

another union under the name of B.I.E.C. Workers' Union under the control of A.I.T.U.C. leadership. This union is not recognised by the Company.

From reports it appears that two workmen were charge-sheeted and suspended on 27th January, 1967. The charges were disorderly behaviour and other indisciplinary conduct. Domestic enquiries were held into the charges and the management decided to dismiss them and dismissal orders were issued on 9th March, 1967. On 10th March, 1967 it is reported that the general body of workmen stopped work demanding withdrawal of the dismissal orders, claiming reinstatement of these two employees. The stay-in-strike continued and it was alleged that 48 employees comprising of three executives, clerical and supervisory staff were kept confined by the rest of the workers numbering about 300 from 10th March, 1967. The union when requested to allow these employees to leave the factory pressed that the management should reinstate the dismissed workers or else they will not be able to persuade the workmen to leave the factory. Thereafter as desired by me the union, i.e., B.I.E.C. Workers' Union in writing was advised to see that the workmen moved in a constitutional manner and the dispute, if necessary, would be taken up by myself. It is reported that the 48 confined employees left the factory at about 1 a.m. on 14th March, 1967. The stay-in-strike, however, continued. Tripartite meetings were held in the Labour Directorate on 15th March, 1967 and also on 17th March, 1967 and tripartite agreement was reached between the management and the B.I.E.C. Workers' Union on the 17th March, 1967. Under this agreement the dispute regarding the dismissal would be referred to for adjudication and pending adjudication the management agreed to pay 50 per cent. wages to these workmen as subsistence allowance. There would be no wage for the period of work stoppage. It was agreed that normal work would also be resumed from the morning of 18th March, 1967. It is gathered that the factory is now working normally.

## Message

**Secretary:** (Shri P. Roy) Sir, I beg to report that the following message has been received from the West Bengal Legislative Council, namely:—

"Message

The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1967, was considered by the West Bengal Legislative Council at its meeting held on the 16th March, 1967, and is returned herewith to the Assembly with the intimation that the Council has no recommendation to make in regard to the Bill.

Pratap Guha Roy,
Chairman,
West Bengal Legislative Council".

Calcutta:
The 16th March, 1967.

Sir, I lay the message on the table.

**Mr. Speaker:** Shri Mukherjee, I have just received a notice that you desire to raise a question of breach of privilege of the House as the Government has made a major policy statement about the dissolution of the Lahiri Commission of Inquiry while the House is in session without placing it before the House and giving the House an opportunity of considering it. I have not just considered fully your matter but as I prima facie find that

it may be a publication made by the press by way of news and not of a Government statement of policy made anywhere, it may be a question of property and not one of infringement of privilege fit for being raised as a question of privilege. Therefore, I am sorry, I cannot give you the consent.

## LAYING OF ORDERS, REGULATIONS AND REPORTS

### Orders Nos. 16A, 16B, 16C, 16D and 16E of Election Commission, India

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Sir, in terms of the provisions of sub-section (1) of section 11 of the Delimitation Commission Act, 1967, I beg to lay on the Table of the West Bengal Legislative Assembly a copy of each of the Orders Nos. 16A, 16B, 16C, 16D and 16E made by the Election Commission, India.

### Amendment to the West Bengal Public Service Commission (Consultation by Governor) Regulations, 1955

**Shri Jyoti Basu:** In accordance with the provisions contained in clause (5) of Article 320 of the Constitution of India I lay the amendment to the West Bengal Public Service Commission (Consultation by Governor) Regulations, 1955.

### Fifth Annual Report on the working and affairs of the Durgapur Projects Ltd. for the year 1965-66

**Shri Sushil Kumar Dhara:** Sir, I lay the Annual Report on the working and affairs of the Durgapur Projects Ltd., for the year 1965-66.

### Third Annual Report on the working and affairs of the Durgapur Chemicals Limited for the year 1965-66

**Shri Sushil Kumar Dhara:** Sir, I lay the Annual Report on the working and affairs of the Durgapur Chemicals Limited for the year 1965-66.

### Discussion on Governor's Address

[1-10—1-20 p.m.]

**Shri Mrityunjoy Banerjee:** Mr. Speaker, Sir, I begin by congratulating our Governor, the distinguished lady, who has been governing this State as a constitutional head over the past few years, on the change in the tone of her address this year from that of the preceding years. If one goes through these addresses in detail, one will be surprised to find the huge amount of contradiction that appears in this year's address as against all the preceding years' addresses. Sir, it is a great achievement of the Constitution, the most sacred document of our country framed by our Constituent Assembly and put in operation since independence that such contradictory things are possible in our land. It is also a unique feature of our Constitution that leaders and persons who are avowedly against democracy or elections of any kind have been installed in power as a result of the last election and are holding office to their own satisfaction, but I am not sure how far to the satisfaction of the persons they represent.

Sir, the Governor has referred to the political maturity of our people. I beg to differ slightly from this opinion and would say that our people have just reached the take-off stage from immaturity at the last election. The reason why I say so is that whereas Rajas, Maharajas, big businessmen and

communalists have been elected at certain places, at others it is the teachers, the workers, the labour leaders, clerks and all categories of commoners who have also achieved success at the election. Sir, I do not blame the people so much as our leaders, for other than the Indian National Congress an all India political party with a tolerant outlook and a constructive role based on secularism, democracy and socialism is yet to grow in our country. The Congress has done something and it is he who does work makes mistakes. If the work is done through a multitude of men, it has naturally to suffer from the vices which form part of our national character. Those who criticise need not fear any mistake. Our friends opposite, who are in power today, have been criticising the previous Governments for nearly two decades. While so criticising and, particularly, before the last election, they made out quite a number of tall promises. I do not know how far it will be possible to realise them and how long it will take even to achieve a part of these promises. Only time will prove the truth or otherwise of these statements. I can only hope, Sir, though I have some amount of hesitation in this respect, that there may not develop, sooner or later, something like a cold war among the 14-party Coalition Cabinet or our State and that ultimately Government of the people, by the people and for the people may not perish from this beloved, problem-ridden, border State of ours.

Sir, I appreciate the fact that our Governor has referred to quite a number of important problems facing our State, such as, frequent floods, inadequate rainfall, severe drought for two years in succession, poor harvest, high prices, and formidable unemployment. She should have added population growth faster than resources and decline in the rate of industrial growth. None of these problems is minimised by any one of us on this side of the House and any attempt by friends opposite to solve or even in any way alleviate any of these problems will get the maximum amount of support and co-operation from our side.

She has also referred to the general distress of the people accentuated by the abnormal increase in the price of essential commodities. I admit, Sir, that the prices in India have risen by quite appreciable degrees and this has offset the increase in per capita income. This has also made it quite difficult for people with fixed income, who form the majority of the population, to make both ends meet. But, Sir, I entirely differ with the proposition that one of the causes for this rise in the prices of commodities has been devaluation of the rupee. Devaluation is not a desirable step; it is the extreme step resorted to under abnormal circumstances. You know, Sir, that due to rise in the prices in India at a higher rate than the rise in other countries, the value of the rupee was falling compared to other currencies and the Government resorted to the devaluation of rupee last year with a view to encouraging the exports and putting a check to imports. The background of devaluation, as you may be aware, Sir, has also been explained in a leaflet which has been circulated to the members of this House by the present Government and this has also been noted in one of the bulletins of the Assembly. As a result of devaluation, our imports have actually fallen. During the period from June to December, 1966, imports had fallen by about 463 million dollars. Of course, exports have not risen. Rather they have fallen by a small amount, i.e., 130 million dollars during the seven months from June to December, 1966. Devaluation is a lasting process; it is a sort of long-term process. It will take some time before its effects are felt in the international market, and I am sure that ultimately as a result of devaluation our exports will improve and our difficulties in the balance of payments will also be overcome if other things do not intervene in the meantime.

Sir, the greatest defect in the Governor's Address is that it makes no mention of two very important developments that have taken place in our country and which have been brought about by the most treacherous actions taken by two of our so-called friendly neighbours—I mean the Chineese Aggression of 1962 and the Pakistani Aggression of 1965. These are two events of outstanding importance which have put out of gear all our planned economy and have caused a very large increase in our level of prices.

[1-20—1-30 p.m.]

I will point out, Sir, that as a result of these two invasions, most diabolical, most treacherous and most dastardly, our defence expenditure rose from Rs. 289 crore in 1961-62 to Rs. 451 crore in 1962-63, Rs. 816 crore in 1963-64 to Rs. 835 crore in 1964-65 and Rs. 879 crore in 1965-66. Today it is of the order of Rs. 900 crore. Sir, I put this question to your good self and through you to our friends opposite, is there any country in the world, under-developed as ours, which has been able to meet two foreign aggressions in course of 5 years without considerable inflation and without having the most serious repercussion on its internal economy? Against this, Sir, I want to say, it is enough that the stability of our economy has been maintained in spite of these two great events—two most disastrous and damaging circumstances.

There is another important fact, Sir. Not only our two so-called friends have been treacherous but mother nature has also been unkind and we had the worst droughts in succession as a result of which our food production which was rising steadily as a result of the first two plans unfortunately had a serious setback and the production of foodgrains which was of the order of 90 million tons in 1964-65 came down to 72 million tons in 1965-66 and 76 million tons in 1966-67. This is, of course, the provisional estimate—may be a slightly higher. As I was saying, Sir, the abnormal rise in the price of essential commodities has been largely caused by the last two aggressions and also the severe droughts for which we presently feel that the cost of living index rose from 105 in 1951-52 to hardly 127 in 1961-62 but just after the aggression it rose to 152 in 1964, 166 in 1965 and 185 in 1966. Besides, there has also been price increase throughout the world in recent times. According to the United Nation's Study Report, during 1966 the prices in about 60 countries rose at a much higher rate than 1960-65 average, the price level in about 33 countries including some of the advanced countries like U.S.A., Japan, Canada and 11 European countries rose from 3 to 5 per cent. in 1966 and in more than 20 countries including India it rose by more than 10 per cent. If that is so, it is only natural that prices will be rising also in India as a result of this global effect.

Sir, our Governor has referred to the lay-off and retrenchment taking place in some of the industries. I myself drew attention to this fact, viz., the depressing condition of industries which has been caused again by the Chinese and Pakistani aggressions which turned our planning of development to a situation of development-cum-defence. It is true that some industries have been forced to retrench or lay-off. But you know, Sir, nobody invests huge fund just for the pleasure of reducing his labour strength. Evidently, the industries have been forced to such a situation by adverse circumstances over which they have no control. In this respect my only advice to the new Government through your honour, Sir, is that they must make haste slowly and they must not by any means kill the hen that lays the golden eggs.

I would suggest in all humility that the very serious problems facing our State like food production, increasing unemployment and declining industrial growth should be tackled on war footing and our friends who had till

the other day been on the Opposition side and as such taking a leading part in many violent agitations including strikes and other disturbances should now come down a little bit and put a moratorium on strikes, agitations and disturbances of all kinds and they should also form a high-power committee with men of devotion, expert knowledge and experience for the economic revival of this State. Thank you, Sir.

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** স্পীকার স্যার, আমি মাননীয় রাজ্যপালের ভাষণ সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। বিগত কয়েক দিন ধরে মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা যে সমালোচনা করছেন তার অন্যতম সমালোচনা হচ্ছে এই যে, রাজ্যপালের ভাষণের মধ্যে তাঁদের অ্যাচিভ্‌মেন্টের সাফল্যের কথা লেখা নেই। আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, বর্তমানে যে মাননীয় সদস্যরা বিরোধী আসন দখল করে আছেন বিগত পাঁচ বছর নয়, ১৯ বছর ধরে, তাঁরা দেশের শাসন চালিয়েছেন এবং এই চালনার ফলে আমাদের দেশের অর্থনীতি আজকে কোথায় দাঁড়িয়েছে, অ্যাচিভমেন্ট যদি বলতে হয় তাহলে তা কোথায় দাঁড়িয়েছে? জীবন ধারণের মান নিম্নগতি, বেকার বেড়ে যাচ্ছে, কলকারখানায় সংকট। আজকে এটা প্রকাশ্যভাবে স্বীকার করছেন বর্তমানে বিরোধী আসনে যাঁরা বসে আছেন, শুধু তাঁরাই নন, তাঁদের নেতারাও, যে তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার কোন রূপায়ণ হয় নি এবং চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার রূপায়ণ তা দিল্লীতে বসে করার ক্ষমতা নেই। তার যদি কোন রূপায়ণ হয় সেই রূপায়ণ হবে ওয়াশিংটনে বসে—অর্থাৎ আমাদের দেশের অর্থনীতি ক্রমশ মার্কিন সাম্রাজ্যবাদীদের কাছে বন্ধক দেওয়া হচ্ছে। দেশের স্বাধীনতা স্বাতন্ত্র বন্ধক পড়ে যাচ্ছে। এই সাফল্যের কথা কি তাঁরা লেখাতে চান? মাননীয় স্পীকার মহাশয়, আমি আর একটি কথার উপর দৃষ্টি আকর্ষণ করছি। একটা সমালোচনা করা হচ্ছে দেশের খাদ্যসংকট সমাধানের জন্য বর্তমান সরকার কি করবেন। দেশের খাদ্যসংকট একটা জাতীয় সংকটে পরিণত হয়েছে একথা সকলেই আমরা জানি। কেন পরিণত হয়েছে, কৃষি সম্পর্কে কোন উন্নতি ঘটেছে কিনা গত ১৯ বছরে—না। তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার টারগেট ছিল ১০০ মিলিয়ন টন খাদ্যশস্য উৎপাদন হবে। দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় খাদ্যশস্য উৎপাদন হয়েছিল ৮২ মিলিয়ন টন। তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার টারগেটে পৌঁছাতে পারা যায় নি এই হচ্ছে ১৯ বছরের ইতিহাস। মাননীয় স্পীকার মহাশয়, আমি বলতে চাই বিরোধী পক্ষে যেসমস্ত মাননীয় সদস্যরা বসে আছেন তাঁদেরই তো পার্টি গত পাঁচ বছর নয়, ১৯ বছর ধরে এখানে রাজত্ব করছেন, সরকার চালাচ্ছিলেন।

[1-30—1-40 p.m.]

গত তিন মাস আগেও এই সরকার ছিলেন, হারভেস্ট সিজনে তাঁরাই সরকার পরিচালনা করছিলেন। তাঁরা কি বলতে পারেন প্রোকিওরমেন্টে হারভেস্ট সিজনে এ বছরের মধ্যে ১৯৬৭ সালে [illegible] ধান তাঁরা রেখে গিয়েছেন? ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া কতটুকু সংগ্রহ করেছেন বাংলাদেশের জন্য এটা কি বলতে পারেন? ১৯ বছর ধরে দেশের খাদ্যসংকট এক চরম দুরবস্থার ভেতরে আনার পর আজকে তাঁরা প্রশ্ন করছেন খাদ্যসমস্যার সমাধানের জন্য কি বলা হচ্ছে? দেয়ার ইজ এ স্ট্রীম অ্যাট দি ডিটেল, আসল কথা হচ্ছে এই তাঁরা জানেন, যে অবস্থার সৃষ্টি করে রেখে গিয়েছেন তাতে এত তাড়াতাড়ি খাদ্যসমস্যার সমাধান করা যাবে না। সুতরাং তাঁদের সৃষ্ট সংকটের দায় আমাদের ঘাড়ে আজকে তাঁরা চাপাতে চান। মাননীয় স্পীকার মহাশয়, খাদ্যসমস্যার সমাধান করতে হলে যারা হোর্ডার, চোরাকারবারী, জোতদার তাদের বিরুদ্ধে আমাদের আক্রমণ করতে হবে। দুর্ভাগ্যবশতঃ তারাই হচ্ছে কংগ্রেসের বন্ধু। আজকে বিরোধীপক্ষের সদস্যরা এই কথাই বারে বারে বলেন যে তাঁরা নাকি সহযোগিতার হাত প্রসার করেছেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি এইসমস্ত বিরোধী পক্ষের সদস্যদের জিজ্ঞাসা করতে চাই যে, যদি আমাদের সরকার আগামী দিনে এইসমস্ত জোতদার, জমিদার, হোর্ডার এবং চোরাকারবারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেন তাহলে তাঁরা সেদিন কোন দিকে দাঁড়াবেন? স্যার, বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা একটি কথা বলেছেন যে মহামান্য রাজ্যপালিকার ভাষণে শিক্ষকদের সাফারিং সম্বন্ধে একটা সিমপ্যাথির ওয়ার্ড নেই। চমৎকার, সাফারিং অব

দি টিচার্স! ৬ মাস আগে এই শিক্ষকরা যখন রোদে, বর্ষায় রাস্তায় নেমে বলেছিল আমাদের অবস্থার উন্নতি চাই, তখন আজকে যাঁরা বিরোধীদলে বসে আছেন তাঁদের মাননীয় দাদারা বলেছিলেন শিক্ষকদের জীবনযাত্রার মান যথেষ্ট উন্নত হয়েছে, তাঁদের আর কিছু করণীয় নেই। আশ্চর্যের কথা আজকে সেইসমস্ত পার্টির সদস্যরাই বিরোধীপক্ষে বসে শিক্ষকদের জন্য অশ্রু ফেলছেন। স্যার, এই ঘটনাগুলি দেখার সময় আমার মনে হয়েছিল, "এ কি কথা শুনি, আজ মন্থরার মুখে রঘুরাজ।" এ কথাই আমার মনে হয়েছিল শিক্ষকরা নাকি এখনও কষ্টে আছেন। আমি জানি, আমার মনে হচ্ছে গণতান্ত্রিক সমাজবাদ তৈরি হচ্ছে। শিক্ষকরা সেই গণতান্ত্রিক সমাজবাদের আলোকে উদ্ভাসিত হয়ে একের পর এক নবীন এবং একেবারে উন্নততর জীবনে উঠে গেছেন, তাঁরা সেই জায়গায় পৌঁছে গেছেন। আজ শুনছি না, পৌঁছায় নি, সাফারিং আছে। সেই সাম্রাজ্যবাদ সম্পর্কে একটা কথা বলি, কয়েকদিন আগে খুব বেশীদিন আগের কথা নয়, ৫-৭ দিন আগে গণতান্ত্রিক সমাজবাদ অর্থাৎ সোসিয়ালিস্ট প্যাটার্ন অফ সোসাইটি বলে যে চীৎকার করা হয়—আমারই কেন্দ্রে একটি কারখানায় প্রায় ৩ শত শ্রমিক কাজ করেন। তাঁরা আমার কাছে এসেছিলেন, তার মধ্যে কিছু মহিলা শ্রমিকও কাজ করেন। তাঁদের কারখানায় লাভ হয়, মুনাফা হয়। আমি সেই মহিলা শ্রমিককে জিজ্ঞাসা করেছিলাম—"আপনি কতদিন চাকুরি করছেন?" তিনি জবাবে বলেছিলেন, ৪ বছর।" আমি জিজ্ঞাসা করেছিলাম "আপনি কত বেতন পান?" তিনি বলেছিলেন—"আপনি বিশ্বাস করবেন না।" আমি বলেছিলাম "আপনি সত্যি কথা বললে কেন বিশ্বাস করবো না?" তিনি বলেছিলেন, "সর্বসাকুল্যে মাসে বেতন পাই ৩৯ টাকা, তার এক পয়সা বেশী নয়।" যাঁরা মাননীয় রাজ্যপালের ভাষণে বক্তৃতার সমালোচনা করেছেন, সন্ত্রবাদ কায়েমী করেছেন। আমার মনে হয়, যাঁরা বিরোধীপক্ষে আছেন তাঁরা নিশ্চয়ই সরকার পক্ষের সমালোচনা করবেন। কিন্তু করার আগে একটু নিজেদের চেহারার দিকে তাকিয়ে দেখুন। গত ১৯ বছর যা করেছেন সেই চেহারাটা একটু দেখুন। মাননীয় স্পীকার মহাশয়, আমি জানি না আমার সময় কতটুকু আছে। বোধ হয় তাড়াতাড়ি শেষ করলে মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা একটু খুসী হন। কারণ, এই কথাগুলি শুনতে তাঁদের নিশ্চয়ই ভাল লাগছে না, ফলে আমি আর কথা না বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**ডাঃ গোপালদাস নাগ**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানমণ্ডলীর যুক্ত অধিবেশনে পশ্চিমবাংলার মহামান্যা রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণ পশ্চিমবাংলার বর্তমান মন্ত্রীসভার চিন্তার প্রতিচ্ছবি, এ বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু পশ্চিমবাংলার যুক্ত মোর্চার বর্তমান সরকার যে ১৮ দফা কর্মসূচী ঘোষণা করে দেশের বহু সমস্যার কথা এবং তার আশু সমাধানের প্রতিশ্রুতি দিয়েছিলেন, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে সেই সমস্যাগুলির মধ্যে অন্ততঃ দুইটি অত্যন্ত গুরুত্বপূর্ণ মৌলিক সমস্যার কোন উল্লেখ মহামান্যা রাজ্যপালের ভাষণে নাই। বিষয় দুইটি, সরকার পক্ষের যে সদস্যরা অত্যন্ত অসহিষ্ণু হয়ে উঠেছেন তাঁদের অবগতির জন্য জানাচ্ছি। একটি পশ্চিমবাংলার জনস্বাস্থ্য সেটা কর্মসূচীর প্রথম দফায় স্থান পেয়েছে, কিন্তু পশ্চিমবাংলার মহামান্যা রাজ্যপালের ভাষণে স্থান পায় নি। দ্বিতীয়টি কর্মসূচীর ১৮ দফায় স্থান পেয়েছে, সেটি পশ্চিমবাংলার ৮৬টি পৌরসভার সমস্যাবলী, কিন্তু সেটিও মহামান্যা রাজ্যপালের ভাষণে স্থান পায় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিষয়ে আমি একটি সংশোধনী প্রস্তাব দিয়েছিলাম। সেই সংশোধনী প্রস্তাবটি আপনি সভায় আলোচনার অনুমতি দিয়ে আমাকে কৃতজ্ঞভাজন করেছেন। আমার পূর্বে সরকার পক্ষের শ্রীকৃষ্ণপদ ঘোষ মহাশয়, কিছু কিছু তাঁর নিজের বক্তব্য রেখেছেন। আমি আমার সংশোধনী প্রস্তাবে বক্তব্য রাখার আগে তিনি যে সম্বন্ধে উল্লেখ করেছেন, সেই প্রসঙ্গের কিছু অবতারণা করতে চাই।

[1-40—1-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গের অবতারণা করতে গিয়ে সেদিন মাননীয় অর্থমন্ত্রী-মহাশয় অ্যাপ্রোপ্রিয়েশন বিলের জবাব দিতে গিয়ে যেকথা আমাদের বলেছিলেন আমি তার পুনরুল্লেখ করতে চাই। সেই বিতর্কের জবাব দিতে গিয়ে সেদিন তিনি বলেছিলেন এবং কংগ্রেস পক্ষীয় সদস্যদের নির্দেশ দিয়েছিলেন যে, দেওয়ালের লিখন পড়ুন। মাননীয় অধ্যক্ষ মহাশয় শ্রীকৃষ্ণপদ ঘোষ মহাশয়ের ভাষণের মধ্য থেকেও সেই সুর কানে এল। কাজেই উভয়কেই আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই যে, পশ্চিমবাংলার বিধানসভার ১২৭ জন কংগ্রেস সদস্য এবং

পশ্চিমবাংলার কংগ্রেস নেতৃবৃন্দের সেই দেওয়ালের লিখন সঠিকভাবে পাঠ করতে কোনরকম ভুল হয়নি এবং কোন সময় নষ্ট হয়নি। তাই সাধারণ নির্বাচনের ফলাফল ঘোষিত হবার সংগে-সংগেই এমন কি এই যুক্ত মোর্চা জন্ম গ্রহণ করবার পূর্বেই পশ্চিমবাংলার কংগ্রেস এই সিদ্ধান্ত গ্রহণ করেছিল যে, আগামী দিনে কংগ্রেস পশ্চিমবাংলা বিধানসভায় বিরোধীপক্ষের ভূমিকা গ্রহণ করবে। গণতন্ত্রের প্রতি পশ্চিমবাংলা কংগ্রেসের এই মর্যাদা বোধ ভারতবর্ষের রাজনীতিতে যে এক নূতন অধ্যায় যোগ করেছে একথা বোধ হয় সদস্যরা কেউ অস্বীকার করবে না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হচ্ছে এই দেওয়ালের লিখন সঠিকভাবে পাঠ করতে সরকার পক্ষীয় কিছু কিছু সদস্যের কিছু কিছু ভুল হয়েছে। তাঁদের আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, বিগত ১৯ বছর ধরে পশ্চিমবাংলার মানুষ যে আদর্শের কথা শ্রীকৃষ্ণপদ ঘোষ মহাশয় উল্লেখ করলেন সেই গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদের লক্ষ্যে গণতন্ত্রকে পাথেয় করে ধীরে ধীরে এগিয়ে চলেছে। এই যাত্রাপথে তারা বার বার পথিকৃৎ রূপে শ্রদ্ধেয় নেতা ডঃ প্রফুল্ল ঘোষ, স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায় এবং শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র সেনকে এবং তার সংগে সহকর্মীরূপে পেয়েছে পশ্চিমবাংলার অনেক মানী ও গুণী দেশপ্রেমিককে। (শ্রীকমলকান্তি গুহঃ—নাম বলুন) এর মধ্যে অন্যতম কর্মীরূপে পেয়েছে পশ্চিমবাংলা বিধানসভার বর্তমান নেতা শ্রীঅজয় মুখার্জীকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যাত্রাপথে নানা কারণে এবং পারিপার্শ্বিক অবস্থার চাপে হয়ত কখন কখন গতি শ্লথ হয়েছে, আবার কখন কখন হয়ত গতি ব্যাহত হয়েছে। কিন্তু এই যাত্রাপথে পশ্চিম-বাংলার মানুষ তাঁদের চরম লক্ষ্যে এবং পাথেয়র মধ্যে চিন্তার পরিবর্তন করতে দেয় নি। আমরা দেখেছি পশ্চিমবাংলার মানুষ সেই পুরাতন আদর্শের উপাসনা করেছে, তাকেই বরণ করে পাঠিয়েছে—মার্কসবাদী কোন নূতন নীতিকে গ্রহণ করে নি। কিন্তু পশ্চিমবাংলার মানুষের এই যে রায়, এই যে সঠিক দেওয়ালের লিখন সেটা পড়তে সরকারপক্ষীয় সদস্যদের ভুল হয়েছে। তাই তাঁদের কাছে অনুরোধ করব আজকে অতীতকে অশ্রদ্ধা করে, তাকে অস্বীকার করে, তার প্রতি ঘৃণা পোষণ করে ভবিষ্যত গড়ে তোলা যাবে না। এখানে সেচ ব্যবস্থার সম্প্রসারণের কথা বলেছেন। আমি আপনার মাধ্যমে তাঁদের জিজ্ঞাসা করব যে, সেচ ব্যবস্থার সম্প্রসারণ করতে গিয়ে তাঁরা কি অতীতের সেচমন্ত্রীর অবদান যা অতীতের সেচমন্ত্রীর তত্ত্বাবধানে দামোদর উপ-ত্যকা পরিকল্পনা, ময়ূরাক্ষী পরিকল্পনা, সুন্দরবনের কয়েকটি বাঁধ এবং ছোটবড় সেচ পরি-কল্পনাগুলি যা সার্থকভাবে রূপায়িত হয়েছে তাকে তাঁরা অস্বীকার করবেন? এই হবে সুষ্ঠু চিন্তা যে অতীতকে স্বীকার করে, তাকে উপযুক্ত মর্যাদা দিয়ে ভবিষ্যত গড়ে তুলব। এই আমাদের সনাতন ভারতবর্ষের 'সনাতন ঐতিহ্য', এই হল ভারতবর্ষের মাটির শিক্ষা। অবশ্য এরও ব্যতিক্রমের কথা ইতিহাসে পড়েছি। দেখেছি রাশিয়ায় অতীতকে অশ্রদ্ধা করার চরম নমুনা এবং এমন কি অতীতের নেতার মৃতদেহ পর্যন্ত অশ্রদ্ধার হাত থেকে রেহাই পায় নি। চীনেও দেখেছি অতীতকে অশ্রদ্ধা এবং তার হাত থেকে মাদাম সান ইয়াত সেন পর্যন্ত রেহাই পান নি। কিন্তু ভারতবর্ষের সংগে এর কোন সম্পর্ক নেই এবং ভারতবর্ষের কল্যাণের জন্য ভারতবর্ষের মানুষ তা পছন্দ করে নি। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বিনয় সহকারে জানাব, আজকে আমাদের দাবী হচ্ছে অতীতকে স্বীকার করে শ্রদ্ধার সংগে স্বীকার করে, তাকে উপযুক্ত মর্যাদা দিয়ে ভবিষ্যত গড়ে তুলতে হবে। প্রত্যেকটি নীতি বিশ্লে-ষণ করবার মত সুযোগ যদি পাওয়া যায়, তাহলে দেখাব যে অতীতকে অশ্রদ্ধা বা অস্বীকার করবার কোন সংকল্প মহামান্যা রাজ্যপালের ভাষণে নেই। আমরা খুব আনন্দিত যে কোন কোন জায়গায় অতীতকে তিনি মর্যাদা দিয়েছেন এবং তাকে স্বীকার করেছেন। এর জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাই। এরপর আমার বক্তব্য হচ্ছে, মহামান্যা রাজ্যপালের ভাষণে বহু সমস্যার উল্লেখ থাকলেও মৌলিক দুটি সমস্যার কথা, যা আমি পূর্বে বলেছি সে সম্বন্ধে আমি সংযোজনা প্রস্তাব আপনার মাধ্যমে এই সভায় রাখছি সকলের গ্রহণের জন্য। এই প্রস্তাব হচ্ছে, মহামান্যা রাজ্যপাল তাঁর ভাষণে পশ্চিমবাংলার জনস্বাস্থ্য সম্পর্কীয় ক্রমবর্ধমান সমস্যাগুলির ও পৌর-সভাগুলির প্রশাসন সমস্যার কোনরকম উল্লেখ করেন নাই। এবারে আমি পশ্চিমবাংলার স্বাস্থ্য সম্বন্ধে কিছু বলতে চাই। পশ্চিমবাংলার প্রাক্তন সরকার পশ্চিমবাংলার স্বাস্থ্য সম্পর্কে সুষ্ঠু চিন্তা করেছিলেন। মুদালিয়র কমিশনের রিপোর্টের মধ্যে যা লিপিবদ্ধ হয়েছে সেই রেক-মেন্ডেশন তাঁরা গ্রহণ করেছিলেন। পশ্চিমবাংলায় দিকে দিকে হেলথ সেন্টার গড়ে উঠেছিল, পশ্চিমবাংলার স্বাস্থ্য বিভাগ একটা ইন্টিগ্রেটেড হেলথ সার্ভিস পরিকল্পনা গ্রহণ করে কাজ

করেছিল এবং এই ইন্টিগ্রেটেড হেলথ সার্ভিসের মধ্যে প্রোমোটিভ, প্রিভেনটিভ, আর্লি ডায়গোনোসিস, রিহ্যাবিলিটেশন অফ সিক পার্সনস ইত্যাদি সব আছে। এগুলোর সুষ্ঠু সম্প্রসারণ ও উন্নতি সাধনের জন্য যদি উপযুক্ত ব্যবস্থা না করা যায়, তাহলে পশ্চিমবাংলার স্বাস্থ্যক্ষেত্রে বিগত কয়েক বছরে যে উন্নতি করা গেছে সেটা নষ্ট হয়ে যাবে এবং আবার আমাদের হয়ত নূতন করে সুরু করতে হবে। পশ্চিমবাংলার ৮৬টি পৌরব্যবস্থা আজ লিকুইডিসনের সম্মুখীন হয়েছে, বিভিন্ন অর্থনৈতিক কারণে। এ বিষয়ে আমি স্বায়ত্বশাসন মন্ত্রীকে অনুরোধ করব যে, অবিলম্বে তিনি এ বিষয়ে সচেতন হন এবং পৌরসভাকে রক্ষা করে, তাকে উপযুক্ত গণতান্ত্রিক মর্যাদা দিয়ে শহরের শাসন ব্যবস্থা যাতে উন্নত ধরনের পর্যায়ে তুলতে পারেন সে বিষয়ে সচেষ্ট হন। এ বিষয়ে আমরা সরকারকে সকল রকম সমর্থন এবং সহযোগিতা দেব। এবারে আমি সরকার পক্ষের চিফ হুইপ শ্রীকমলকান্তি গুহ, যিনি এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাঁকে অনুরোধ করব যে, তিনি যেন বাস্তবতা উপলব্ধি করে আমার এই সংশোধনী প্রস্তাব গ্রহণ করেন।

[1-50—2 p.m.]

**Shri Apurba Lal Majumdar:**

মাননীয় স্পীকার মহাশয়, আমার পূর্ববর্তী বক্তা বললেন যে, অতীতের ঐতিহ্য আমরা যেন স্মরণ করি। নিশ্চয়ই আমরা অতীতের ঐতিহ্য স্মরণ করবো। কিন্তু বিগত ১৯ বছর ধরে যে শাসন ব্যবস্থা কংগ্রেস দেশে চালু করেছিলেন, তা অত্যন্ত নোংরা, ঘৃণ্য এবং দুর্নীতিপরায়ণ শাসনব্যবস্থা। তাকে আমি অত্যন্ত লজ্জার সঙ্গে বলি—বাংলাদেশের সমাজদেহের মধ্যে এই যে নোংরা দুর্নীতিপরায়ণ মানুষ যারা ছিলেন, জনসাধারণ আজ তাদের সরিয়ে দিয়েছেন। সমাজ দেহের মধ্যে এই যে ক্ষত তাঁরা সৃষ্টি করবার চেষ্টা করেছিলেন, শুধু ঐতিহ্য নয়, এই যে দূষিত বিষাক্ত ক্ষত তাঁরা সৃষ্টি করেছিলেন, আজ আমরা তা সর্বপ্রযত্নে দূরে করবার চেষ্টা করছি। আমি দেখছি কিভাবে বিদায়ী সরকার ক্ষমতার অপব্যবহার করেছেন, আমি প্রথমে বলবো—হাওড়া জেলার কথা—বিশেষ করে আমাদের প্রাক্তন অর্থমন্ত্রী শৈল মুখাজীর কথা বলছি।·তাঁর নির্বাচনী এলাকার মধ্যে কতকগুলি বাসের পারমিট তিনি কিভাবে কতকগুলি অবাঞ্ছিত লোককে দিয়েছেন। ক্ষমতার অপব্যবহার করে তিনি কতদূর নীচে নামতে পারেন, তার কতকগুলি দৃষ্টান্ত আমি এখানে তুলে ধরছি—শুধু তার নির্বাচনী এলাকার। অগ্রদূত কো-অপারেটিভ দুখানা বাসের পারমিট পেলেন অবৈধ উপায়ে। নেবুলাল—তাকে উনি চেনেন, জানেন, তিনি হচ্ছেন চোলাই মদের কারবারী স্বনামধন্য ব্যক্তি, তিনি একখানা বাসের পারমিট পেয়েছেন। শৈলবাবুর নির্বাচনী এলাকায় সত্যনারায়ণ সাউ—স্থানীয় মণ্ডল কংগ্রেসের সভাপতি - তিনি পেয়েছেন দুখানা বাসের পারমিট। টিম্বলা—হাওড়া গোলাবাড়ি থানার পুলিশের খাতা খুললে অপরাধীর তালিকায় যার নাম আপনি দেখতে পাবেন, তিনিও একখানা বাসের পারমিট পেয়েছেন। পুণ্য সিং বলে একজন তিনি পেলেন দুখানা বাসের পারমিট। রাধা সার্ভিসের শ্যাম সিং—তিনি পেলেন ছ-খানা বাসের পারমিট। অশোকা হোটেলের প্রকাশবাবু বলে এক ব্যক্তি, তিনি পেয়েছেন একখানা বাসের পারমিট। রামদেও বলে একজন—তিনি পেলেন একখানা বাসের পারমিট। মানিক পেয়েছেন একখানা, বাঁশদেও, গিরিজাশঙ্কর ও মালি রাম আগরওয়ালা প্রত্যেকে একখানা করে বাসের পারমিট পেয়েছেন। জোয়ালা সিং পেলেন দুখানা বাসের পারমিট। রামনাথ সিং পেয়েছেন একখানা। কেদার ওঝা একখানা বাসের পারমিট পেলেন। মকাই ওখানে যার চোলাই মদের বড় কারখানা, সে পেল একখানা বাসের পারমিট। গণেশ খটিক—যিনি চোলাই মদের কারবারী, তিনি পেলেন একখানা পারমিট। হীরা সিং সে-ও চোলাইওয়ালা—একখানা বাসের পারমিট পেয়েছে। পুরম সিং হোটেলের মালিক, তিনি পেলেন একখানা বাসের পারমিট। নিসাত্তার সিং, ঐ পুরম সিং-এর ভাই, তিনি পেয়েছেন একখানা বাসের পারমিট। চিনম সিং, একখানা পেয়েছেন, প্রীতম সিং, পেলেন তিনখানা বাসের পারমিট। ভগবতী সিং পেয়েছে একখানা, কার্তিক পেয়েছেন একখানা বাসের পারমিট। এই যে নামগুলি বললাম—এগুলি সবই শৈলবাবুর কনস্টিটুয়েন্সি থেকে সংগ্রহ করেছি। তাঁর এলাকায় ৩০ খানা বাসের লাইসেন্স পেয়েছেন, ঐসব ব্যক্তি। তাঁরা বিখ্যাত বিখ্যাত লোক—গোলাবাড়ি থানার পুলিশের খাতায় তাদের নাম পাওয়া যাবে, যদি বিগত কয়েক বছরের খাতা খুলে দেখা যায়।

একজন মাননীয় সদস্য বলছিলেন, খাদ্য সম্বন্ধে আলোচনা হচ্ছিল, দুর্নীতির কথা বলার সঙ্গে সঙ্গে চোরাকারবারীদের কথা বললে তিনি হাস্য করে উঠেছিলেন। আমি শৈলবাবুকে বলছি, গত শুক্রবার ও'র দক্ষিণ হস্ত, কংগ্রেসের একজন পান্ডা নন্দকিশোর নাম, তিনি এখন আত্ম-গোপন করেছেন, গত শুক্রবার তার বাড়িতে হানা দিয়ে পুলিশ দুশো মণ চাল ও গম উদ্ধার করে নিয়ে এসেছে। তাকে আমি চিনি, তিনি তার সঙ্গে একই গাড়িতে করে বহু মিটিং করে বেড়িয়েছেন, তিনি স্থানীয় মন্ডল কংগ্রেসের ভাইস প্রেসিডেন্ট। তার ছেলে গ্রেপ্তার হয়েছে। আর আপনি ডি এম-কে টেলিফোন করে তাকে জামিনে মুক্ত করবার চেষ্টা করেছিলেন। কিন্তু দুর্ভাগ্যক্রমে সে জামিন পায় নি। দু'জন গ্রেপ্তার হয়ে আছে, আর একজন ফেরার হয়ে রয়েছে।

আর একটা কথা জিজ্ঞাসা করি আপনার একজন বড় সাঁকরেদ, পি কে মুখার্জি, তিনি পূর্বে রেলে চাকরী করতেন এবং করাপশন-এর চার্জে তিনি চাকরী থেকে রিমুভড হয়েছেন, তিনি আপনার মন্ডল কংগ্রেসের সেক্রেটারী ওখানকার। সেই মন্ডল কংগ্রেসের সেক্রেটারী পি কে মুখার্জীকে দিয়ে আপনি একটা ছোট্ট কো-অপারেটিভ করে দিয়েছেন। সেই কো-অপারেটিভে নারকেল তেল, ছোলা, সুগার, যেগুলি পাওয়া যায়, সেগুলি হোলসেল কনজিউমার্স কো-অপারেটিভকে না দিয়ে ঐ কনজিউমার্স কো-অপারেটিভ-এর হাতে তুলে দিয়েছেন এবং সেগুলির ডিস্ট্রিবিউশন হলো না। তা আপনার ঐ সেক্রেটারী পি কে মুখার্জী ব্লাক মার্কেটে—কালো-বাজারে বিক্রি করে প্রভূত টাকা লাভ করেছেন।

আপনার সাঁকরেদদের একজন কন্টাইল বাগানের সত্যনারায়ণ, যাকে আপনি দুখানা বাসের পারমিট দিয়েছেন, খুব সাংঘাতিক প্রকৃতির লোক, প্রকাশ্যে তিনি সমাজবিরোধী কাজ করে বেড়াচ্ছেন আপনারই প্রশ্রয়পুষ্ট হয়ে। এখনো আপনি আপনার ঐসব সাঁকরেদদের প্রশ্রয় দিচ্ছেন এবং এই সরকারের বিরুদ্ধে আপনি তাদের লেলিয়ে দেবার চেষ্টা করছেন, তাদের দিয়ে একটা অশান্তি সৃষ্টি করবার চেষ্টা করছেন। নারকেল তেল, ছোলা ইত্যাদি যেসব দ্রব্য হোলসেল কো-অপারেটিভে যাওয়া উচিত ছিল, তা গেল না, সেগুলি অন্যায়ভাবে কনজিউমার্স কো-অপা-রেটিভ-এর হাতে তুলে দিলেন। আর আপনার সাঁকরেদ পি কে মুখার্জী সেগুলি ব্লাক মার্কেটে বিক্রি করে দিলেন, বহু টাকা অন্যায়ভাবে লাভ করলেন।

আমি যুক্ত ফ্রন্ট সরকারকে অনুরোধ করবো তাঁরা যেন এগুলিকে ক্ষমার চক্ষে না দেখেন। অবিলম্বে এ সম্বন্ধে একটা স্টার্ন অ্যাকশন নিয়ে এই জঞ্জালকে ঝেঁটিয়ে পরিষ্কার করার প্রয়োজন আছে। ঐ যাঁরা সমাজদেহে দূষিত ক্ষত সৃষ্টি করে, ১৯ বছর ধরে দেশের মানুষের বুকের রক্ত শুষে নিয়ে, দুর্নীতির বেড়াজালে, দুর্নীতির পঙ্কিল আবর্তে দেশবাসীকে ফেলে দিয়ে, দেশের আবহাওয়াকে বিষাক্ত করে দিয়েছে, তাদের ঝেঁটিয়ে বিদায় করা দরকার। মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আমি বলছি, দুইজন প্রাক্তন এম এল এ এখানে আসতে পারেন নি, তাঁরা হলেন আমার এলাকার, হাওড়া জেলার কংগ্রেস এম এল এ, শ্রীতারাপদ প্রামাণিক এবং অরবিন্দ রায়। তাঁদের কার্যকলাপ সম্বন্ধে আমরা সকলেই অবগত আছি। হাওড়া জেলার খালনাতে যে কংগ্রেস ওয়ার্কার্স কনফারেন্স হয়, সেখানে কর্মীরা ২০এ ডিসেম্বর থেকে ৫ই জানুয়ারী পর্যন্ত বসে বসে খেলেন। সেই চাল কোথা থেকে এলো? ৬০ বস্তা চাল তাঁরা নিঃশেষ করেন। সে চাল রিপাবলিক অফ ওয়েস্ট জার্মানি দিয়েছিল আমাদের পশ্চিমবঙ্গের স্কুলের ছাত্রদের মধ্যে বন্টন করবার জন্য। সেই ভিক্ষালব্ধ চাল, যা রিপাবলিক অফ ওয়েস্ট জার্মানীর কাছ থেকে পাওয়া গিয়েছিল, সেই চাল তাঁরা গোপনে চুরী করে নিয়ে গেলেন এবং তা কংগ্রেস ওয়ার্কার্স কনফারেন্স-এর কর্মীরা বসে বসে খেলেন, ২০এ ডিসেম্বর থেকে ৫ই জানুয়ারি পর্যন্ত, যখন সেই কনফারেন্স চলে। তার বিরুদ্ধে ওখানকার টিচার্সরা, খালনা অঞ্চলের শিক্ষকরা দরখাস্ত করে পাঠান ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে এবং তদানিন্তন কংগ্রেস অথরিটির কাছে। কিন্তু আজ পর্যন্ত তার কোন এনকোয়ারী করা বা কোন স্টেপ নেওয়া হল না। অবশ্য জনসাধারণ তাদের দুজনকে বিদায় করে দিয়েছে, তাদের বিধানসভায় আসতে দেয় নি। কিন্তু এখানেই যেন আমাদের কর্তব্য শেষ না হয়। সেই ভিক্ষালব্ধ চাল, যা রিপাবলিক অফ ওয়েস্ট জার্মানী দিয়েছিল, যে চাল পশ্চিমবঙ্গের স্কুলের ছাত্রদের মধ্যে ফ্রী ডিস্ট্রিবিউশন-এর কথা ছিল, সেই চাল গোপনে নিয়ে গিয়ে যারা কংগ্রেস ওয়ার্কার্স কনফারেন্সে ব্যয় করতে

পারে, তারা দেশের যে কতবড় শত্রু তা কল্পনা করা যায় না। তাঁরা সমাজের এতবড় শত্রু যে, দুর্নীতির এত নীচে নামতে তাঁরা দ্বিধাবোধ করেন না। মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মারফৎ জানাচ্ছি যে, দেশ এখনও তাঁদের সম্পূর্ণভাবে শায়েস্তা করতে পারে নি। সবে ত তাঁরা অপোজিশন-এ গিয়েছেন। কিন্তু এই দুর্নীতি এখনও পর্যন্ত তাঁদের মধ্যে বাসা বেঁধে আছে। এখনও ওদিকে বসে থেকে, আমাদের এই যে যুক্তফ্রন্ট সরকার, তার বিরুদ্ধে চক্রান্ত হানছেন। কিন্তু তাঁরা জেনে রাখুন, বাংলাদেশের জনসাধারণ এক ধাক্কা দিয়ে ওঁদের অপোজিশন-এ পাঠিয়েছেন। কিন্তু যদি ওখান থেকে আবার নোংরামী করবার চেষ্টা করেন, সমাজদেহে দুর্নীতি গড়ে তুলতে আবার চেষ্টা করেন, তাহলে আবার আর এক ধাক্কা দিয়ে তাদের চির-কালের জন্য সমাধি রচনা করবেন বাংলার ক্ষুব্ধ জনসাধারণ। মাননীয় স্পীকার মহাশয়, আমরা জানি যে, ওঁদের গায়ে হাত দিলে তা লাগবে। আমরা জানি যে ঐ ধরণের বাস পারমিট দিয়ে যে টাকা আদায় করেছেন, তা তাঁরা নিজেরা আত্মসাৎ করেছেন। যেসব বাসের পার্মিটগুলি হাওড়া শহরে দেওয়া হয়েছে, তাতে ক্ষমতা অপব্যবহার করা হয়েছে। অনেকগুলি সমাজবিরোধী ব্যক্তি, যাঁরা ডি আই রুলে আটক ছিলেন, তাঁদের মধ্যে এইসমস্ত বাসের পার্মিট দিয়েছেন। আমি নাম করে বলতে পারি বহু ডি আই রুলের আসামী, যাঁরা ওঁনার অনুগ্রহপুষ্ট, তাঁরা ওখানে বাসের পার্মিট পেয়েছেন। যেমন চওড়া সিং, যিনি ডি আই রুলে আটক ছিলেন, তাঁকে দুখানা বাসের পার্মিট দেওয়া হয়েছে। আমি জানি তাঁরা এইভাবে যে টাকা আদায় করেছেন বাস পার্মিট দিয়ে, সেই টাকার অংক হচ্ছে—কারও কাছ থেকে পাঁচ হাজার, কারও কাছ থেকে দশ হাজার, কারও কাছ থেকে সাত হাজার টাকা তাঁরা আদায় করেছেন, এবং সেই টাকা আদায় করে, আমরা জানি, তাঁরা তাঁদের নির্বাচন উপলক্ষ্যে ব্যয় করেছে। কারণ, আমরা জানি, বিজয়-বাবু এখানে উপস্থিত আছেন কিনা জানি না, সেই বিজয়বাবু, তিনি একখানা চিঠি লিখলেন কাকে? অনিলবাবুকে। যিনি শৈলবাবুর অত্যন্ত বশংবদ লোক। তিনি হচ্ছেন হাওড়া মিউনিসিপ্যালিটির সেক্রেটারী। আপনি নিশ্চয়ই জানেন স্যার, হাওড়া মিউনিসিপ্যালিটির সেক্রেটারী, অনিল মুখার্জী, যিনি মাত্র ম্যাট্রিকুলেট, তাঁর এই অ্যাপয়েন্টমেন্ট সম্পর্কে আমার বক্তব্য, আমি পূর্বে আর একবার উল্লেখ করেছিলাম। কাগজে অ্যাডভারটাইজমেন্ট দেওয়া হয়ে-ছিল যে, এম এ পাশ বা ল' পাশ করা, অথবা দশ বছরের অভিজ্ঞতা থাকলে তাকে সেক্রেটারীর পোস্টে নিয়োগ করা হবে। কিন্তু তিনি যেহেতু শৈলবাবুর হাতের লোক, তিনি ম্যাট্রিকুলেট হয়েও সেই সেক্রেটারীর পোস্ট পেয়েছিলেন। ঐকথা পূর্বেই আমি বিধানসভায় বলেছি। এই অনিল মুখার্জী, তিনি আবার হলেন প্রেসিডেন্ট অফ মণ্ডল কংগ্রেস ওয়ার্ড নং ৩৮। দুর্নীতির প্রশ্রয় নিয়ে কিভাবে তাঁরা কাজ চালিয়েছেন, তা এ থেকেই প্রমানিত হচ্ছে। কাগজে অ্যাডভার-টাইজমেন্ট দেওয়া হল এই পোস্টের জন্য যে, এম এ পাশ করা বা ল' পাশ করা, কিম্বা দশ বছরের অভিজ্ঞতা থাকা চাই। এইসব কোয়ালিফিকেশান অনিলবাবুর কিছুই ছিল না, তিনি ওনলি ম্যাট্রিকুলেট, তাঁকে ঐ সেক্রেটারীর পদে বসিয়ে দিলেন। তাঁকে বিজয়বাবু চিঠি লিখলেন।

[2—2-10 p.m.]

আমার খবর হল এম এল এ, হবার জন্য যাঁরা প্রার্থী ছিলেন তাঁদের মধ্যে ৫ লক্ষ টাকা ডিস্ট্রি-বিউটেড হয়েছে এবং সেই বিজয়বাবুর নামে ছিল ২০ হাজার টাকা। তিনি লিখলেন যে ২০ হাজার টাকা যা আমার ঐ ফান্ডে দেওয়া হয়েছে, অনিলবাবুকে চিঠি লিখলেন যে আমার কাছে লোক এল না কেন, সেই বাসের পার্মিট বিক্রয়লব্ধ যে টাকা আমার নামে এ্যালোটেড হয়েছে সেই টাকা ডিস্ট্রিবিউট করা হোক ইলেকশন পার্পাসে। দ্বিজেন মিত্র, যিনি নির্বাচিত হয়ে এসেছেন তিনি পেয়েছিলেন ৩০ হাজার টাকা, কৃষ্ণকুমার চ্যাটার্জি তিনি পেয়েছিলেন ৫০ হাজার টাকা। এইভাবে টাকা নিয়ে নির্বাচনে গুণ্ডা, সমাজ বিরোধী লোকদের, যারা আপনাদের সমর্থক, নোংরা লোক, গোলাবাড়ি থানায় যাদের নামে এত অভিযোগ লিপিবদ্ধ আছে, তাদের দিয়ে হাওড়া শহরের অবস্থাকে এই পর্যায়ে টেনে এনেছেন। তাই, মিঃ স্পীকার, স্যার, আমি বলতে চাই, দুর্নীতির বিরুদ্ধে এই সরকার স্টেপ নেবে জানি, কিন্তু পাঞ্জাবে ইতিমধ্যে একটা হাইপাওয়ার কমিটি গঠন করতে চলেছে, এইসমস্ত দুর্নীতি সম্বন্ধে আপনার কাছে একটা দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়ে দাবী করেছিলাম যে, আমাদের দেশের মন্ত্রীরা যাঁরা দীর্ঘদিন সমাজের মধ্যে থেকে

সমাজকে নোংরা পথে, দুর্নীতির পথে ঠেলে দেবার চেষ্টা করেছেন, সো কলড ভি আই পি, যাঁরা, যাঁদের বিরুদ্ধে আমি এখানে অনেক অভিযোগ উত্থাপন করেছি, তাঁদের বিরুদ্ধে একটা হাই পাওয়ার কমিটি স্থাপন করে এমন ব্যবস্থা নেওয়া দরকার যাতে বাংলাদেশের মানুষ এ'দের প্রকৃত স্বরূপ চিনতে পারে। এই যে ভদ্রবেশী জামা কাপড়ের তলায় যে নোংরা নরখাদক পিশাচের চরিত্র লুকিয়ে আছে তার মুখোস খুলে আজকে পরিষ্কার করে দেওয়া দরকার। ওপাশ থেকে চিৎকার করে বলা হয় যে, আপনারা এই দুর্নীতি, চোরাকারবার করেছেন, দেখিয়ে দিয়েছি মুরারী মান্নার ঘটনা তুলে, দেখিয়ে দিয়েছি এখানে বহু সময় বহু ঘটনা উত্থাপন করে। আজকে সময় এসেছে সেগুলিকে আমরা টেনে বের করে সমাজের সামনে উত্থাপন করবো, জন আদালতে একবার বিচার হয়েছে, আর একবার বিচার করে যেন জনসাধারণ চাবকে তাঁদের ঠিক করে এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Saila Kumar Mukherjee:** Sir, on a point of personal explanation.

Reference has been made against me in person and I may inform the House that the particular matter as Mr. Ghose has referred was enquired into by no less a person than the Vigilance Commissioner whom you have appointed and was found to be false. With regard to the other allegations about me, on the first day Shri Siddhartha Sankar Ray has asked the Government to appoint a high power committee which you have wanted and we have already forestalled you. We are prepared to face the charges and to meet them.

**শ্রীগোবিন্দচন্দ্র দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণ সম্বন্ধে আজকে কিছু আলোচনা করতে গিয়ে এই কথাই বারবার মনে পড়ছে যে, তাঁর ভাষণ দেখে সারা বাংলার লোক হতাশায় গভীরভাবে নিমজ্জিত হয়েছে। আজকে এই ভাষণ আলোচনা করার সময় নির্বাচনের প্রাক্কালে একটা কথা মনে পড়ে যে আজকে হয়ত এই প্রশ্ন আসবে যে মন্ত্রিসভা সবে গঠিত হয়েছে, এ'দের সময় দিতে হবে সব কিছু জানবার এবং বুঝবার জন্য। তবে তাঁরা যে এই সমস্ত সমস্যার কথা বাংলাদেশের গদিতে আসার আগেই জনসাধারণের কাছে বলেছিলেন, এই সমস্ত সমস্যার সমাধানের জন্য যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা হয়ত তাঁরা কার্যে রূপায়িত করার চেষ্টা করবেন। আজকে বারবার মনে পড়ে একটা নির্বাচনী সভার বক্তৃতা সম্বন্ধে যেখানে একটা দল সম্বন্ধে কোন একটা দল তাঁদের বক্তৃতায় বলেছিলেন যে, যে দল এখনও মাতৃগর্ভে রয়েছে সেই দল আগে প্রসব গ্রহণ করুক, আগে চলতে শিখুক, হাঁটতে শিখুক, অন্নপ্রাসন হোক, তবে সেই দল সম্বন্ধে আপনারা চিন্তা করবেন। কিন্তু অদৃষ্টের কি পরিহাস, সেই দলের দলনেতাকে আজকে বাংলাদেশের মুখ্যমন্ত্রী বলে মেনে নিতে হয়েছে। আজকে বাংলাদেশের মানুষ গভীরভাবে আশা করেছিল যে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এমন কিছু ইঙ্গিত থাকবে, আমরা এই সভার সদস্যরা আশা করেছিলাম তাঁর ভাষণে এমন কিছু ইঙ্গিত থাকবে যাতে বাংলাদেশের মানুষ আশার আলোক দেখতে পাবে, যে হতাশার মধ্যে ১৯ বছর ধরে আছে, আমাদের এই প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে কংগ্রেস দল তাদের জন্য কিছু করার চেষ্টা করেছিলেন সে সম্বন্ধে তাঁরা যখন তাঁদের বিশ্বাসভাজন হতে পারেন নি তখন জনসাধারণ নিশ্চয়ই আশা করেছিল আজকে নূতন যে মন্ত্রিসভা গঠিত হল সেই মন্ত্রিসভার কাছ থেকে কিছু নূতন আশার আলো দেখতে পাবে। আজকে মন্ত্রিসভার সমস্ত সদস্যদের মধ্যে সবাই নূতন নয়, বহু পুরাতন সদস্যও আছেন, এমন কি অনেক সদস্য এখানে আছেন যাঁরা বিধানসভার সুরু থেকেই এই সভার সঙ্গে সংশ্লিষ্ট রয়েছেন, অতীতে সরকার পরিচালনা করার জ্ঞান তাঁদের সৌভাগ্যে হয়েছিল, তাঁরা আজকে নূতন বলে সময় চাই এই কথা বলে জনসাধারণকে বিলম্ব করতে বলবেন তা নিশ্চয়ই জনসাধারণ ভালভাবে গ্রহণ করবে না। আজকে এখানে বারেবারে দুর্নীতির প্রসঙ্গ আলোচনা হয়েছে, নূতন সরকার বলেছেন যে তাঁরা দুর্নীতি রোধ করতে চান, বাংলাদেশের প্রত্যেকটি মানুষ, প্রত্যেক দলের সদস্য আমরা সবাই বলছি যে নিশ্চয়ই আমরা দুর্নীতি রোধ করতে চাই এবং বাংলাদেশের প্রতিটি মানুষ অধীর আগ্রহে অপেক্ষা করছে দুর্নীতি রোধ করার ব্যাপারে নূতন মন্ত্রিসভা কি কি পথ গ্রহণ করছেন। কিন্তু, স্যার, একথা নিশ্চয়ই আপনি স্বীকার করবেন যে দুর্নীতি এমন

একটা জিনিস যার কোন জাত নেই। সেখানে কংগ্রেস নেই, কমিউনিস্ট নেই, দুর্নীতি সে দুর্নীতিই, যে দলই করুক সে দুর্নীতি। আমি পৌরসভায় দেখেছি হরপ্রসাদবাবু, যিনি এখনকার সরকার পক্ষের সদস্য, তিনি সেখানে বিরোধী পক্ষের সদস্য, তিনি একটা বে-আইনী [illegible] ভাঙ্গবার জন্য যখন কমিশনারকে আর্জি করেছিলেন তখন তাঁরই দলের আর একজন সভ্য সেই গৃহ রাখার জন্য তাঁর গায়ে হাত তুলতে পর্যন্ত কুণ্ঠিত হন নি। দুর্নীতির চেহারা আমরা দেখেছি, শুধু পরের ছিদ্র অনুসন্ধান করতে গিয়ে নিজেদের সম্বন্ধে যদি নিশ্চেষ্ট হয়ে থাকেন তাহলে [illegible] কোন রন্ধ্রপথে নিজেদের পশ্চাতেই আরো শত সহস্র ছিদ্র তৈরী হবে। দুর্নীতি নিশ্চয়ই আমরা রোধ করতে চাই, বাংলাদেশের প্রতিটি মানুষ চায় যে দুর্নীতি রোধ হোক কিন্তু দুর্নীতির কথা বলতে গিয়ে সেই দুর্নীতির মধ্যে তাঁরা যদি রাজনৈতিক অঙ্ক চিত্রিত করতে চান যে দুর্নীতি শুধু কংগ্রেস দলের দ্বারা হয়েছে, বাংলাদেশের অন্য কোন দলের দ্বারা [illegible] তা সম্পূর্ণ ভ্রান্ত হবে। আমি তাই গোড়াতেই বলেছি যে দুর্নীতি যারা করে তারা একটা আলাদা জাতি। কালোবাজারী, চোরাকারবারী, তারা একটা আলাদা জাত, সেখানে কংগ্রেস নেই, বামপন্থী নেই, দক্ষিণপন্থী নেই। আজকে নূতন সরকার যদি চেষ্টা করেন [illegible]দের দুর্নীতি রোধ করার জন্য তাহলে সারা বাংলাদেশের লোক, বিধানসভার সমস্ত সদস্য [illegible] সহযোগিতা করতে প্রস্তুত আছে, কিন্তু তাই বলে আজকে সেই দুর্নীতি রোধ করার [illegible] রাজনৈতিক উদ্দেশ্য সাধন করার জন্য মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করে তাহলে [illegible] মানুষ নিশ্চয়ই সেই চক্রান্তকে কখনও ক্ষমা করবেন না। আজকে আমরা মাননীয় [illegible] দুটো জিনিস যার সম্বন্ধে আমার পূর্ববর্তী বক্তা বলেছেন, সেই [illegible] একটা হচ্ছে [illegible] সম্বন্ধে উল্লেখ নেই, জনস্বাস্থ্য সম্বন্ধে উল্লেখ করতে [illegible] কার্যকালে সেই সরকার জনস্বাস্থ্য সম্বন্ধে যা কিছু [illegible] কিছু উল্লেখ করতে হয় বলেই আজকে ওঁরা চুপ করে আছেন। আমরা [illegible] আমরা নিশ্চয়ই [illegible] একথা বলবো যে বাংলাদেশে স্বাস্থ্যের যে উন্নতি [illegible] হয়েছে, বিশেষ করে [illegible] ১৫ [illegible] যে জনস্বাস্থ্যের যে [illegible] করা যায় না। [illegible] এই সভায় অনেক [illegible] চিকিৎসক আছেন [illegible] জনস্বাস্থ্য প্রভৃতি [illegible] পশ্চিমবাংলার পৌরসভা- [illegible] সেই [illegible] সম্বন্ধে [illegible] বর্তমান মন্ত্রিসভার যাঁরা সদস্য আছেন তাঁরা সেখানে [illegible] পৌরসভাগুলি [illegible] পৌরসভাগুলি [illegible] দেয় নি। এই যে দুটি জিনিসের উল্লেখ করা হয় নি নূতন মন্ত্রিসভার চিন্তাধারার মধ্যে [illegible] যদি সত্যই পরিস্ফুট হয়ে থাকে তাহলে বাংলাদেশের মানুষের পক্ষে নিশ্চয়ই সেটা খুব হতাশার কথা।

[2-10—2-20 p.m.]

আজকে [illegible]শিক্ষার সম্বন্ধে আমরা বার বার বলেছি, কিন্তু শিক্ষার উন্নতি করতে গেলে শুধু শিক্ষকদের বেতনের হার বৃদ্ধি করলেই যে শিক্ষার উন্নতি করলাম একথা বলা চলে না। শিক্ষার উন্নতি করতে গেলে আরও গভীরভাবে আপনাকে প্রবেশ করতে হবে। খুব আনন্দের কথা [illegible] একজন মহামান্য মন্ত্রী ছাত্রদের উদ্দেশ্য করে বলেছেন যে "আর তোমরা [illegible] করো না, এবার তোমরা লেখাপড়ায় মন দাও।" যদি প্রেসিডেন্সী কলেজের লেবরেটরি ভেঙ্গে যাবার পর স্কটীশচার্চ কলেজের লেবরেটরী ভেঙ্গে যাওয়ার পর যদি আজ তাদের শুভ বুদ্ধির উদয় হয়ে থাকে, আজ যদি তারা বাংলাদেশের ছাত্রদের বলেন যে তোমরা এখন লেখাপড়ায় মন দাও সেটা আশার কথা, নিশ্চয়ই আনন্দের কথা। আমরাও আজকে এই দলের সদস্য হয়েও বলব যে বাংলাদেশের ছাত্রসমাজ যদি লেখাপড়ায় উদ্বুদ্ধ হয় লেখাপড়ায় যদি তারা নিজেদের [illegible] পারে সারা ভারতবর্ষের [illegible] আজ বাংলা দেশের ছেলেরা কোথায় পৌঁছিয়ে যাচ্ছে—সেদিকে যদি তার অগ্রগতি হয় আজ যদি তারা লেখাপড়ায় আত্মনিয়োগ করতে পারে তাহলে এটা নিশ্চয়ই আনন্দের কথা। সেটা যেই বলে থাকুন না সেটা যেই চেষ্টা করে থাকুন না

কেন বর্তমান সরকার যদি ছেলেদের লেখাপড়ায় সচেষ্ট হন নিশ্চয়ই আমরা অধীর আগ্রহের সঙ্গে সহযোগিতার হাত এগিয়ে দেব। সব বিষয়ে সর্বসময়ের জন্য এই সহযোগিতা শুধু আমাদের সদস্যরা করবেন তা নয়, আজকে সারা বাংলাদেশের লোক তাদের সঙ্গে সহযোগিতা করতে এগিয়ে আসবেন এই প্রতিশ্রুতিও তারা পেয়েছেন। আজকে আমরা দেখছি সমস্যার পর সমস্যার কথা বলছেন—প্রত্যেক জিনিসেরই সমস্যার কথা উল্লেখ করেছেন। সেই সমস্যা দূরীকরণের জন্য এমন কোন ইঙ্গিত তার বক্তব্যের মধ্যে রেখে যেতে পারেন নি। শুধু এই কথাই রেখে গেছেন বারে বারে যে সমস্যা আমাদের আছে কিন্তু কয়েক বছরের মধ্যে কোন কিছু করা আমাদের পক্ষে সম্ভব হয় নি, আমরা করার চেষ্টা করব। কিন্তু একথা আজ বললে পর বাংলা-দেশের লোকে আজ শুনবে কেন? আজকে নির্বাচনের প্রাক্কালে তারা শুনেছেন যে তাদের বলা হয়েছে যে খাদ্যের এখানে ঘাটতি নাই, খাদ্য এখানে প্রচুর আছে কিন্তু ব্যবস্থার ত্রুটির জন্য বাংলাদেশের মানুষকে খাদ্য থেকে বঞ্চিত করে রাখা হয়েছে। আজকে যদি এই তথ্য তাদের জানা ছিল এতই যদি তাদের এই সমস্ত জিনিষ নখদর্পণে ছিল তাহলে আজকে ক্ষমতা পাবার পর কেন ১৫ দিনের বেশী ২০ দিন লাগবে বাংলাদেশের মানুষকে খাদ্য পাবার সমস্যা সম্বন্ধে নিশ্চিন্ত করবার জন্য। কেন তাদের শুনতে হবে এদের কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ করে বাংলাদেশের খাদ্য সম্বন্ধে আমরা নীতি ঘোষণা করব। কেন তাদের দিনের পর দিন অধিবেশন করতে হয়েছে, দিনের পর দিন বাংলাদেশের খাদ্যনীতি সম্বন্ধে সঠিক সিদ্ধান্ত আসার জন্য। আজকে নিশ্চয়ই এই কথার দেশের লোকের প্রশ্ন করবার অধিকার আছে তাদের কাছে, যে বেকার আমাদের দেশে আছে সেই বেকারকে কাজের কর্মসংস্থানের ব্যবস্থা করে দিতে হবে তা না হলে তাদের বেকারী ভাতার বন্দোবস্ত করে দেওয়া হবে। কেন সেই ইঙ্গিত নেই রাজ্যপালের ভাষণের মধ্যে যে বেকারের জন্য যাদের কর্মসংস্থান করা যাবে না তাদের জন্য বর্তমান সরকার বেকার ভাতার কথা চিন্তা করছেন। কেন শিক্ষকদের বেতনের মানের উন্নতির জন্য সুনির্দিষ্ট মতবাদ প্রকাশ করা হয় নি। ছাত্রজীবনের সামগ্রিক উন্নতির জন্য ছাত্রদের কাছে শুধু লেখাপড়া কর, শিক্ষকদের বেতনের হার শুধু বাড়ালেই যদি লেখাপড়ার উন্নতি হয় তাহলে আমি নিশ্চয়ই সে নীতিতে বিশ্বাস করি না। আজকে ছাত্রদের সামগ্রিক শিক্ষাব্যবস্থার উন্নতি করবার জন্য কোন ইঙ্গিত রাজ্যপালের ভাষণের মধ্যে নাই। একথা নিশ্চয়ই বর্তমান সরকারের কাছে আমরা প্রশ্ন রাখতে পারি যে তারা কি নীতি গ্রহণ করতে চান বর্তমান ছাত্রদের যে কি অস্বাস্থ্যকর পরিবেশে বিদ্যালয়ের মধ্যে তাদের লেখাপড়া শিখতে হয় কি তাদের টিফিনের অভাবে কি তাদের খোলা জায়গা অভাবে কি তাদের উপযুক্ত পাঠ্য পুস্তকের অভাবে কি দুরবস্থার মধ্যে তাদের লেখাপড়া চালাতে হয়, সেই লেখাপড়ার দিকে উন্নতি করবার জন্য কোথায় তাদের ইঙ্গিত। অতীতে তাদের যখনই আমরা দাবী দেখেছি যখন তাদের আন্দোলন দেখেছি তারা বলেছেন শিক্ষকদের বেতনের হারের উন্নতি কর। কিন্তু একদিনের জন্য এই আন্দোলন বাংলাদেশে হয় নি যে ছাত্রদের লেখাপড়া ব্যবস্থার উন্নতি এবং এমন পরিবেশ সৃষ্টি কর যাতে সুষ্ঠু অবস্থার মধ্যে ছাত্ররা লেখাপড়া শিখতে পারে। আজকে যারা সরকার পক্ষে এসেছেন তারা চিরকালই ডিমান্ড করে এসেছেন ডিউটি করার সুযোগ তাদের হয় নি, আজকে বাংলাদেশের লোক ডিউটি করার সুযোগ তাদের দিয়েছে। নিশ্চয়ই আজকে তারা সেই ডিউটি সম্বন্ধে সচেতন থাকবেন। এবং সেই ডিউটি তারা সম্যকভাবে যদি তাদের কর্তব্য কাজ সমাধান করতে পারেন তাহলে বাংলাদেশের লোকে তাদের বিপুল সম্বর্ধনার সঙ্গে তাদের বারে বারে গ্রহণ করে নেবেন, যদি তারা সত্যিকারের কাজ এই মন্ত্রিসভার মাধ্যমে করতে পারেন। বহুজন হিতায় যদি এমন কোন নীতি গ্রহণ তারা করতে পারেন তাহলে তাদের সঙ্গে সর্বরকমের সর্বকালের সহযোগিতার প্রতিশ্রুতি দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sadhan Kumar Sen:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয়া রাজ্যপালিকার ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি। এর কারণ বাংলাদেশের বর্তমান বাস্তব চিত্র এই ভাষণে সঠিকভাবে প্রতিফলিত হয়েছে এবং নূতন সরকারের কর্মসূচী মোটামুটিভাবে এখানে উপস্থাপিত হয়েছে। এই ভাষণে বিশেষ করে এক জায়গায় বলা হয়েছে, "টাকার মূল্য হ্রাস এবং অন্যান্য বহুবিধ কারণে দ্রব্যমূল্য বৃদ্ধি হওয়ায় সাধারণ মানুষের ক্লেশ আরও তীব্রতর হয়েছে।" এই

কথা বলায় বিরোধী দলের নেতা শ্রীখগেন দাসগুপ্ত মহাশয় উষ্মা প্রকাশ করেছেন; এটা নাকি কেন্দ্রীয় সরকারকে খোঁচা দেওয়ার জন্য বলা হয়েছে, এটা না বললেই নাকি ভাল হত। আমরা জানি এটা বিরোধী পক্ষের খুব একটা দুর্বল জায়গা। রাজ্যপাল যা বলেছেন তা কিছু অপ্রাসঙ্গিক নয়; কারণ, কিভাবে ভারতবর্ষের কোটি কোটি মানুষকে না জানিয়ে তাদের নির্বাচিত প্রতিনিধিমণ্ডলীকে না জানিয়ে, এমন কি মন্ত্রিসভার অধিকাংশ সদস্যকে না জানিয়ে গত জুন মাসের এক রাত্রে মার্কিন প্রভুদের আজ্ঞায় টাকার মূল্য হ্রাস করা হয়েছিল এবং শত শত শহীদের রক্তের বিনিময়ে প্রাপ্ত ভারতের সার্বভৌমত্বকে ক্ষুন্ন করা হয়েছে, আজ সে ইতিহাস সকলেরই জানা এবং সেজন্য দেশবাসী কিভাবে এই নির্বাচনে তাদের পদদলিত করে দূরে সরিয়ে দিয়েছে সেকথা এখানে বলা হয় নি। যেটুকু বলা হয়েছে তা অত্যন্ত প্রাসঙ্গিক। বাংলাদেশের অর্থনীতিতে টাকার মূল্য হ্রাসের ফল অত্যন্ত বিপর্যয়কর হয়েছে। সারা ভারতবর্ষেও কি ফলাফল হয়েছে তাও সকলে জানেন—তার উল্লেখ আমি আর করতে চাইনে। অবশ্য মাননীয় বিরোধী সদস্য শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী বলেছেন তিনি নাকি এখনও বুঝতে পারেন নি টাকার মূল্য হ্রাসের ফলে কি খারাপ ফল হয়েছে। স্যার, ওঁরা সব জিনিসই একটু লেটে বুঝেন। আমাদের বাংলা দেশের মানুষ কিন্তু এর ফলাফল হাড়ে হাড়ে বুঝেছে। মৃত্যুঞ্জয়বাবু বলেছেন যে দ্রব্যমূল্য বেশি হয়েছে সেটা টাকার মূল্য হ্রাসের জন্য নয়, হয়েছে অন্যান্য কারণে। স্যার, গতকাল স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে, এটা কেন্দ্রীয় সরকারের তথ্য যে গত জুন মাসে টাকার মূল্য হ্রাসের ঠিক আগে আমাদের এখানে হোলসেল প্রাইস ইনডেক্স ছিল ১৮৯.৩, এবারে ফেব্রুয়ারী মাসে ১৯৬৭ সালে ডিভ্যালুয়েশন এর পরে সেটা বেড়ে হয়েছে ২১৫ অর্থাৎ শতকরা বারো ভাগ বেড়ে গিয়েছে। সকলেই বলেছেন এটা আন্ডার এস্টিমেশন। বাস্তবিক সাধারণ মানুষ যে দাম কেনে সেই রিটেল প্রাইস জিনিষের হোলসেল প্রাইস থেকে অনেক বেশি। মৃত্যুঞ্জয়বাবু স্বীকার করেছেন আমাদের রপ্তানি কমেছে ১৩০ ভাগ। কিন্তু এই রপ্তানি হ্রাসের ফলে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে পশ্চিমবাংলা। যেসব জিনিষের রপ্তানি কমেছে তার মধ্যে প্রধান হচ্ছে বাংলাদেশ থেকে যে সমস্ত জিনিষ রপ্তানি হয় সেগুলো, যেমন

Leaf black tea in bulk, dust black tea in bulk, jute carpet, babking cloth, other hessian cloth, sacking cloth, jute canvas, rope twill of jute, jute corn sacks, jute hessian bags, jute bolking bags: প্রভৃতি

হাউসের সভ্যরা নিশ্চয়ই জানেন যে মোটামুটিভাবে বাংলাদেশ থেকেই এই জিনিষগুলি রপ্তানি করা হয়।

[2-20—2-30 p.m.]

গত বছর যখন ডিভ্যালুয়েশন করা হোল তার পরে ১৯৬৬-র জুন থেকে সেপ্টেম্বর পর্যন্ত দ্রব্য রপ্তানি হয়েছে ২৫৭.১ মিলিয়ন টন। কিন্তু ১৯৬৫ সনের জুন থেকে সেপ্টেম্বর পর্যন্ত রপ্তানি হয়েছিল ৩৪৩.২ মিলিয়ন টন। সুতরাং একথা ঠিক নয় যে শুধু টাকার মূল্য কমেছে বলেই আমরা কম ডলার পেয়েছি। তার চেয়েও মারাত্মক কথা এই যে পরিমাণগতভাবে রপ্তানি হ্রাস পেয়েছে। আমাদের সারা ভারতবর্ষ থেকে যে চা ও পাট রপ্তানি হয় তার শতকরা ৩৫ ভাগ হচ্ছে বাংলাদেশের। ভারতের যে পাট রপ্তানি হয় তার প্রায় সবটাই বাংলার এবং চায়েরও শতকরা ২৪ ভাগ বাংলাদেশ থেকে রপ্তানি হয়, তাই স্বভাবতঃই বাংলাদেশ সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হয়েছে এই মুদ্রামূল্য হ্রাসের ফলে। শুধু এই রপ্তানি নয়, ইঞ্জিনীয়ারিং গুডস এই বাংলাদেশ থেকে যা রপ্তানি করা হোত বিশেষ করে সেলাই কল এবং ইলেকট্রিক ফ্যান তার রপ্তানি কমে গেছে। মৃত্যুঞ্জয়বাবু খুব আত্মপ্রসাদ লাভ করেছেন যে আমাদের আমদানি কমে গেছে সুতরাং আর এখন বৈদেশিক মুদ্রার সংকট থাকবে না। এই জিনিসটা কিন্তু উনি লেটে বোঝেন নি, খুব তাড়াতাড়ি বুঝেছেন। কিন্তু দেখতে হবে কি আমদানি কমেছে কেন কমেছে। এটা কমেছে এই কারণে—আমাদের সমস্ত শিল্পে যে সমস্ত যন্ত্রাংশ আবশ্যক হয় সেই সমস্ত যন্ত্রাংশ মার্কিন পুঁজিবাদী এবং বিদেশী পুঁজিবাদীরা আটকে রেখেছে। এই সমস্ত যন্ত্রাংশের আমদানি কমে যাওয়ায় আমাদের শিল্পে দারুণভাবে সংকট দেখা দিয়েছে। আমি বাংলাদেশের কথা বলছি—আজকে বাংলাদেশের

টেক্সটাইল এবং টি ইন্ডাস্ট্রি যন্ত্রাংশের আমদানি বন্ধ যাওয়ায় ভয়ংকর ক্ষতি হয়েছে। আপনি জানেন এ ফিগস বলে একটা কোম্পানী আছে তাদের দিক থেকে আমাদের উত্তর বঙ্গের ওয়ার [illegible] পার্টস আমদানি করা হোত—তারা সম্পূর্ণভাবে এই আমদানি বন্ধ করে রেখে দিয়েছে যার ফলে এই শিল্পে সংকট দেখা দিয়েছে। সবচেয়ে বেশি সংকট আজকে বাংলাদেশের ইঞ্জিনীয়ারিং শিল্পে দেখা দিয়েছে তার কারণ রেলওয়ে অর্ডার মারাত্মকভাবে কেটে দেওয়া হয়েছে এবং তার ফলে বাংলাদেশের ব্রেথওয়েট, জি ই সি, রেমন ইঞ্জিনীয়ারং প্রভৃতি বড় বড় কারখানায় আজ সংকট দেখা দিয়েছে। ১ লক্ষ ইঞ্জিনীয়ারিং শ্রমিক বেকারের সম্মুখীন হয়েছেন—তাঁরা বেকার হয়েছেন বা হতে যাচ্ছেন। এমনইভাবে সারা বাংলাদেশের শিল্পে এক সংকটের সৃষ্টি হয়েছে। বিরোধী দলের সদস্যরা খরা নিয়ে অনেক কথা বলেছেন। খরার গুরুত্ব আমরা অস্বীকার করি না। কিন্তু সেটা হচ্ছে প্রকৃতিজাত, প্রকৃতির সেটা খেয়াল। কিন্তু কিছু মানুষের খেয়ালে বাংলাদেশের শিল্প সংকটের মধ্যে পতিত হচ্ছে যার ফল শুধু সহরে বা শিল্প নগরীতে সীমাবদ্ধ নয়, দূরবর্তী গ্রামেতেও তার ফল ছড়িয়ে গেছে। আমি এক গ্রামাঞ্চলের প্রতিনিধি, হাবড়ার অশোকনগরের প্রতিনিধি। সেখানকার কৃষকরা আজকে সারের অভাবে চাষ করতে পারছেন না, কারণ সারের দাম আজ দ্বিগুণ বৃদ্ধি পেয়েছে শুধু এই মুদ্রামূল্য হ্রাসের ফলে। শুধু সারই নয়, কৃষকের প্রয়োজনীয় বস্তু সামগ্রী যেমন, গরুর গাড়ীর চাকার বেড় এবং লাঙ্গলের ফলার লোহা প্রভৃতি সমস্ত কিছুরই দাম বেড়ে গেছে, অথচ পাটের দাম তারা উপযুক্ত ভাবে পাচ্ছেন না। এমন কি [illegible] হ্রাসের ফলে সমস্ত বাংলাদেশে সংকটের সৃষ্টি করা হয়েছে। [illegible] বাবু বলেছেন [illegible] প্রকৃত দাম তো আগেই কমে যাচ্ছিল, তাই সেটাকে [illegible] [illegible] [illegible] কমিয়ে দেয় [illegible] মুদ্রামূল্য হ্রাস করতে [illegible] না। আজকে [illegible] কেন বলছি [illegible] এই কারণে [illegible] আছে যে মার্কিন সরকার এবং বিশ্বব্যাংক [illegible] মুদ্রামূল্য হ্রাস করতে হয়। আজকে [illegible] আপনার মাধ্যমে আমি এই দাবী রাখতে চাই। আবার যদি [illegible] কালে কংগ্রেস [illegible] সরকার [illegible] করতেন প্রদেশে [illegible] কিন্তু আজকে বিভিন্ন রাজ্যে অকংগ্রেসী [illegible] সুতরাং এই ধরণের যদি কোন অর্থনৈতিক সিদ্ধান্ত [illegible] এই দাবী পেশ করছি [illegible] অবশ্যই আমাদের মন্ত্রিসভার পরামর্শ নিতে হবে। [illegible] নির্দেশ [illegible] সাম্রাজ্যবাদীদের স্বার্থে বিপর্যয়কর কোন অর্থনৈতিক সিদ্ধান্ত [illegible] সরকার নিতে পারবেন না। আর একটা প্রস্তাব আপনার কাছে রেখে আমার বক্তব্য শেষ করছি—মুদ্রামূল্য হ্রাসের ফলে এবং বাইরের থেকে যন্ত্রাংশের আমদানি বন্ধ হয়ে যাওয়ার ফলে সারা বাংলাদেশের শিল্পে যে সংকট দেখা দিয়েছে তার জন্য আমার সুনির্দিষ্ট প্রস্তাব হচ্ছে এই যে আমাদের বাংলাদেশে মেধাবী ইঞ্জিনীয়ার, মেধাবী টেকনিসিয়ান এবং অভিজ্ঞ ট্রেড ইউনিয়ন কর্মীর কোন অভাব নেই। আমি প্রস্তাব করছি যে বাংলাদেশের মেধাবী ইঞ্জিনীয়ার, টেকনিসিয়ান এবং সংশ্লিষ্ট ট্রেড ইউনিয়ন কর্মীদের একটা সম্মেলন আহ্বান করা হোক। পরিশেষে আমি বলতে চাই রাজ্যপালের যে ভাষণ আমি সমর্থন করছি সেই ভাষণ এই বিধানসভায় এক নূতন ইতিহাস সৃষ্টি করেছে। এই সর্বপ্রথম আমরা দেখেছি যে রাজ্যপাল ভাষণ দিয়ে বেরিয়ে যাবার সময় অগণিত জনতা এই কক্ষ-দ্বারে তাঁকে অভিনন্দন জ্ঞাপন করেছিলেন। এটা পশ্চিমবাংলার ইতিহাসে এই প্রথম।

**Dr. Sashi Bhusan Chaudhuri:** Mr. Speaker, Sir, I thank you very much for giving me an opportunity to participate in this discussion on the Address delivered by Her Excellency the Governor of West Bengal. I am a new-comer to this Assembly and I am very glad to associate myself with the activities of the Assembly. The fact that I have been allowed to participate in this discussion is really a unique experience in my career.

**Mr. Speaker,** Sir, the Address delivered by a constitutional head of a democratic Government is normally treated as a piece of important political document and the present Address will have a special significance having regard to the changing pattern of party alignments which have been brought about by the general elections just over. New energies have been released, new aspirations have been awakened, there are new problems and new urges and all these new things we thought would be adequately reflected in the Address. But I regret to say that this Address, though very competently composed and very terse and brief, falls a little short of our expectations. I personally think that the Address lacks of a sense of perspective and a depth of vision and that all those edges of intellectual perception which usually decorate such Addresses and enhance their merit are perhaps missing. Reasonably enough, there are certain statements in the Address which perhaps call for scrutiny and answer. Her Excellency has referred to the general distress of the people as caused by devaluation of the rupee. This is a point, I am sure, to which many will refuse assent because apart from the question of propriety of challenging the merit of economic policies of the Government of India there are perhaps other points which go against [illegible] of this theory tenability.

[2-30—2-40 p.m.]

It is a question of study of the problem in its depth and those who are experts on this subject have not been able to give their [illegible] opinion about the merit and demerit of devaluation. It has been rightly pointed out by my learned friend, Mr. Banerjee, that it is a long drawn process and it is very difficult to give a judgement whether devaluation has caused increase in the prices of essential commodities. Sir, there is really a failure of perspective in holding any particular individual or system responsible for the distress of the people. It will be appreciated that the rapid industrialisation of a country, which is relatively undeveloped, produces an impact on the price structure of that particular country. We shall have to remember that the mounting pressure of population has tended to upset the benefits of our industrial enterprises. That being so, rise in the prices of commodities has become to some extent inevitable, though, however, there are others who would say that rise in the prices of commodities is a sign of our developing economy. That being the situation, we shall have to say emphatically that we do not believe that the distress of the people has been caused by devaluation. Other points about this address are that there has not been any mention of new regions which are to be explored, of new resources which are to be harnessed for the cause of the country, and no mention of other developments in the sphere of education and sanitation and social services. A very striking feature is that Her Excellency has referred to widespread unrest of the people but at the same time she has omitted to mention the activities of the leftist parties during the time of the last Food Movement. Sir, this has to be borne in mind that the anti-social activities of the leftist parties have been responsible for bringing about a condition of anarchy in the country and it is not very difficult to say if they were not able to subvert the Government. If Her Excellency not mentioned anything about it, it means that she was not particularly careful about the objective role a Governor was supposed to play. Sir, the point is this that in making any estimate about the services which are rendered by the Congress Government the most important point which comes to our mind is that the Government has certainly contributed much to the development of democratic institutions of the country. Furthermore, the fact that nothing has been said about the contributions of the Congress in making democracy a success is a point which cannot be ignored. Surely enough, the smooth and peaceful termination of the elections to which Her Excellency has referred to would not have been possible had not

the Indian National Congress nursed with meticulous care the tender plant of democracy for the last nineteen years In not mentioning this contribution of the Congress, in particular we feel that Her Excellency has been a little less than liberal. Sir, I also want to submit that even now the Congress though it has fallen in adversity, stands as the only organisation which can reproduce the image of India in its full shape. Think of this position of the Congress as against the Jan Sangha and its religious overtones. The Congress perhaps provides the antidote of secularism As against the feudal trends of the Swatantra the Congress provides the antidote of socialism and as against the foreign proclivities of the Leftist...

(At this stage the honourable member having reached his time-limit resumed his seat.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধানঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। নির্বাচন শেষ হয়ে গেল। জনতা রায় দিয়েছে। তাই আজ পথে ঘাটে মাঠে যে কবিতাটি শোনা যাচ্ছে, সেটি শোনাতে আপনারও শোনাব সৌভাগ্য হয়েছে, কবিতাটি হচ্ছেঃ-

অজয় নদীর বেনোয় স্রোতে ভেসে গেল অতুল।
আরামবাগের হালের খানায় কাঁদছে দেখ পফুল্ল।

আজ যুক্তফ্রণ্ট সরকার পশ্চিমবঙ্গে মন্ত্রিসভা গঠন করেছেন। সবকার প্রতিষ্ঠিত হয়েছে। আমরা আমাদের দায়িত্ব সম্পর্কে পূর্ণ সচেতন। কিন্তু ওপাশের বিরোধী দলের নেতা শ্রীখগেন্দ্রনাথ দাসগুপ্ত মহাশয়ের ভাষণ শুনে অত্যন্ত হতাশ হয়েছি। বিরোধীদলের নেতা হিসাবে তিনি যে বক্তব্য রেখেছেন, তা অত্যন্ত অসামঞ্জস্যপূর্ণ এবং তার ফলে এই বক্তব্য অত্যন্ত দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় বহন করে। স্যার, আপনি জানেন উনি সেদিন তাঁর বক্তব্যে একটি কথা বলেছেন এবং যে বক্তব্যের সুরটা মাননীয় সদস্য গোবিন্দ দেব মুখেও শুনলাম যে যুক্তফ্রণ্ট সরকার গত ১৫ দিনের মধ্যেও খাদ্যনীতি ঘোষণা করতে পারেনি। ওপক্ষের সদস্যদের একটু বলে রাখতে চাই যে নিশ্চয়ই যুক্তফ্রণ্ট সরকার এমন কিছু খাদ্যনীতি ঘোষণা করতে চায় না, যার ফলে আজ সকালে একটা অর্ডিন্যান্স, বিকালে আর একটি অর্ডিন্যান্স এবং পরেরদিন সকালে এই ২টি অর্ডিন্যান্সকেই বাতিল করে আর একটা নতুন অর্ডিন্যান্স জারি করতে হবে, এইরকম অবস্থার সৃষ্টি করতে। যুক্তফ্রণ্ট সরকার নিশ্চয়ই চায় না এমন কিছু করতে যার ফলে আজ কর্ডনিং ঘোষণা করে দু মাস পরে চোরাকারবারী মিল মালিকদের স্বার্থে সেই কর্ডনিং তুলে দেবে। যুক্তফ্রণ্ট সরকার চায় না এমন কিছু খাদ্যনীতি ঘোষণা করতে যার ফলে গ্রামাঞ্চলে বলা হবে ১ হাজার গ্রাম চাল ও ৫ শত গ্রাম করে গম দেওয়া হবে; কিন্তু দেখা যাবে কার্যক্ষেত্রে র‍্যাশন যখন দেওয়া হবে তখন এক ছটাকও চাল দেওয়া হবে না। হয়ত রেশনে মাত্র ৯ শত গ্রাম মাইলো দেওয়া হবে, যুক্তফ্রণ্ট সরকার এইরকম অবস্থার সৃষ্টি করতে চায় না। সেজন্য যুক্তফ্রণ্ট সরকার ধীর স্থিরভাবে খাদ্যনীতি ঘোষণা করবেন। আমাদের মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী ও অর্থমন্ত্রী দিল্লী যাচ্ছেন, সেখানে গিয়ে তাঁরা দেখবেন কি পরিমাণ খাদ্য, অর্থাৎ চাল ও গম পাওয়া যাবে এখানে কি পরিমাণ উৎপাদন হয়েছে, তারপর সঠিক হিসাব নিয়ে তাঁরা আমাদের খাদ্যনীতি ঘোষণা করবেন। স্যার, ওঁদের বোধহয় একটু লাগছে তার কারণ ওঁদের চোখ কান থাকলে ওঁরা নিশ্চয়ই স্বীকার করবেন যে ফেব্রুয়ারী মাসে যেখানে চালের কিলোগ্রাম ছিল ২ টাকা সেই চালের দর কমে এখন ১ টাকা থেকে ১·২৫ টাকা দাঁড়িয়েছে। এটাইতো সুষ্ঠু খাদ্যনীতি। সেজন্যই ওঁদের লাগছে চালের দর কমছে বলে ওঁদের লাগছে। খগেনবাবু আর একটি প্রশ্ন তুলেছেন। তিনি বলেছেন কৃষিনীতি কেন অজও ঘোষণা করা হয়নি। ঐ খগেনবাবু, শৈলবাবুর দল এতদিন ধরে তারা চাষ করেছেন কাগজে আর ফসল ফলিয়েছেন কাগজে। ঐ রাইটার্স বিল্ডিংস-এর ফাইলের মধ্যে ফসল ফলিয়েছেন, শুনে রাখুন যুক্তফ্রন্টের সরকার এমন কিছু কৃষিনীতি ঘোষণা করতে চায় না যার ফলে ঐ ফাইলের মধ্যে ফসল বাড়বে। আমি চাই না যে আমাদের মন্ত্রীরা ঐ ঘরের মধ্যে ফুলের টবে বেগুন গাছের চারা বুনবে। যুক্তফ্রন্টের মন্ত্রীরা নিশ্চয়ই ঐ রাইটার্স বিল্ডিংস-এর সামনে বা ঐ গভর্নর হাউসের সামনে ট্রাকটর এনে সেখানে চাল বা গমের চাষ বাড়াবার চেষ্টা করবেন না। স্যার, আর

কটি বক্তব্য শুনে এসেছি সেদিন খগেনবাবু আক্ষেপ করেছেন, আজকে মাননীয় সদস্য মৃত্যুঞ্জয় নাজীও আপশোস করলেন যে রাজ্যপালের ভাষণের মধ্যে এই যে ২০ বছরে কংগ্রেস এত কাজ রে গেলেন, কংগ্রেসী আমলের এত কিছু সাফল্য তার কোন কিছুর উল্লেখ নেই।

2-40—2-50 p.m.]

স্যার, এ'রা বোধহয় ঘাবড়ে গেছেন। গত ১৫ দিনের মধ্যে দেশের মধ্যে এমন অবস্থার ষ্টি হয়েছে যে যুক্তফ্রন্ট সরকারের সমর্থনে জনগণ গড়ে উঠছে, তার ফলে কংগ্রেসীরা ধীরে রে উবে যাচ্ছে। তারই জন্য এ'রা এই ধরনের কথাবার্তা বলছেন। তাঁরা কি চান যে আমরা সাফল্য অর্জন করেছি এবং তারা মেহনতি মানুষকে কি রকম ঠকিয়েছেন তা রাজ্যপালের াষণে উল্লেখ করা উচিত। ঐ নুরুল ইসলাম, আনন্দ হাইতকে একটু খাবারের জন্য এক ফোটা ালোর জন্য গুলি করেছিল কংগ্রেস সরকার. এই সমস্ত রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকা উচিত ল। খগেনবাবু কি চান হালতুর বীরেন দে যিনি নিজের তিনটি সন্তানকে না খেতে দিতে রে বিষ খাইয়ে মেরেছিল এবং স্বামী স্ত্রী আত্মহত্যা করেছিলেন, সেই সমস্ত কথা রাজ্যপালের াষণে উল্লেখ থাকা উচিত ছিল? পার্ক স্ট্রীটের মোড়ে মহাত্মা গান্ধীর স্ট্যাচুর পিছনে যেখানে ক্ষম পিতা তার যুবতী কন্যার ইজ্জত বিক্রী করে পয়সা নিয়েছিল, তাঁরা কি বলেন সেই কথার ল্লেখ এই ভাষণে থাকা উচিত ছিল? মেডিক্যাল কলেজে ব্লাড ব্যাঙ্কের সামনে যেখানে রক্ত রী করতে এসে একটি বেকার যুবক খক খক করে কাশতে কাশতে মুখ দিয়ে রক্ত উঠে মারা ল, সেই সব কথা কি রাজ্যপালের ভাষণে লেখা থাকা দরকার ছিল? আপনারা এতদিন রাজত্ব রে দুর্নীতি কায়েম করেছেন রাইটার্স বিল্ডিংস থেকে আরম্ভ করে সুদূর গ্রামাঞ্চলের অঞ্চল ঞ্চায়েত অফিস পর্যন্ত এবং যার কর্ণধার হচ্ছেন কংগ্রেস সরকার এবং কংগ্রেসী মন্ত্রীমণ্ডলী। ার এটা তো আমার উক্তি নয়। আমি আমার বক্তব্য শেষ করার আগে, মাননীয় কলিকাতা হাই-কোর্টের বিচারপতির যে উক্তি খবরের কাগজে বেরিয়েছে, আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে, ২৪শে ফব্রুয়ারী সেটা আপনার সামনে পড়ে দিতে চাই—"আইন আদালত: হাইকোর্ট কর্তৃক রুল হাল। জলপাইগুড়ির অসামরিক সরবরাহ ও খাদ্য দপ্তরের ইন্সপেক্টর শ্রীরামচন্দ্র ঝার বিরুদ্ধে লপাইগুড়ির ম্যাজিস্ট্রেটের আদালতে যে মামলা মুলতুবি ছিল, কলকাতা হাইকোর্টের বিচারপতি শ্রী আর এন দত্ত এবং বিচারপতি টি. দাস তা খারিজ করে দিয়েছেন। এবং শ্রী ঝার অনুকূলে লে পাকাপাকিভাবে বহাল করেছেন।

প্রকাশ পরেশচন্দ্র সরকার নামক এক ব্যক্তিকে পারমিট মঞ্জুর করার ব্যাপারে শ্রী ঝার বিরুদ্ধে াজ্যসরকারকে প্রতারণা করার অভিযোগ মামলা আনা হয়। শ্রী ঝা এই মামলা খারিজ করার ন্য হাইকোর্টে আবেদন করেন এবং হাইকোর্ট তাঁর অনুকূলে রুল জারী করেন। বিচারপতিদ্বয় াই রুল পাকাপাকিভাবে বহাল করে মন্তব্য করেন, পশ্চিমবঙ্গের পূর্তমন্ত্রীর জোর সুপারিশের ন্যই পরেশচন্দ্র সরকারকে পারমিট মঞ্জুর করা হয়, আবেদনকারীর সুপারিশের দরুন নয়।"

দেখুন স্যার, কি ন্যাক্কারজনক অবস্থা। পরেশচন্দ্র সরকার একজন গুণ্ডা, খগেনবাবুর নর্বাচনে একজন হোতা ছিলেন। এই মামলা যখন হাইকোর্টে চলছিল তখন পরেশচন্দ্র সরকার াইটার্স বিল্ডিংসে এসে ধমকে বলেছে তার ফাইনা দেওয়া হোক। এই পরেশচন্দ্র সরকারকে দু াজার বান্ডিল টিন প্রাক্তন মন্ত্রী খগেনবাবুর সুপারিশে দেওয়া হয়েছিল এবং এই সমস্ত টিন ালবাজারে বিক্রী হয়েছিল। এই রায় একজন হাইকোর্টের বিচারপতি দিয়েছেন, এর পরে কি আর কোন কথা আছে? উচিত ছিল এই পাপের গোদা খগেনবাবুর বিচার হওয়া। সাধারণ ানুষ ঘরের জন্য টিন পায় না, কাজ কর্মের জন্য টিন পায় না অথচ দু হাজার বান্ডিল টিন ালবাজারে ছেড়ে দেওয়া হয়েছে, আর খগেন দাশগুপ্ত এই টিন বার করে দিয়েছেন। তারাই দেশের এই অবস্থা সৃষ্টি করেছেন, তারা দেশকে লুঠ করেছেন। আর আজকে তাঁরা বড় বড় কথা বলছেন, অন্য কথা বলছেন। দেশকে আপনারা রসাতলে দিয়েছেন, ডুবিয়ে দিয়েছেন। সেদিন তারা বললেন শিল্পোন্নয়নের কোন কথা বলা হয়নি।

প্রাক্তন মন্ত্রীরা যাঁরা সব বড় বড় কথা বলেছিলেন আমি তাঁদের ওই কথা জিজ্ঞাসা করছি। স্যার, ১৯৪৮ সালে পশ্চিম বাংলার যদি হিসেব নিকেশ নেওয়া যায় তাহলে দেখা যাবে শিল্পো

উৎপাদন হোত ২৭ ভাগ। গোটা ভারতবর্ষের তুলনায় আজ সেটা কমছে। মাদ্রাজ, মহারাষ্ট্র এবং পাঞ্জাব এগিয়ে যাচ্ছে, কিন্তু পশ্চিম বাংলা পিছিয়ে যাচ্ছে। যে কোলকাতা ছিল শিল্পের মূল নাভিকেন্দ্র, সেটা উঠে যাচ্ছে এবং বোম্বে অতি দ্রুত কেন্দ্র হচ্ছে। আমার কাছে একটা হিসেব আছে ফলিত অর্থনীতির ১৯৬১-৬২ সালের জাতীয় পরিষদের রিপোর্ট। এতে দেখছি শিল্পের উৎপাদন পশ্চিম বাংলায় নেমেছে ১৭ পয়েন্ট ২০ ভাগ, আর মহারাষ্ট্রে শিল্পের উৎপাদন বেড়েছে ২০ পয়েন্ট ৩০ ভাগ। অর্থাৎ মহারাষ্ট্র বাড়ছে এবং পশ্চিম বাংলায় কমছে। কৃষির উন্নতির কথা বলেছেন। আজ কৃষক খেতে পায় না, তারা সর্বস্বান্ত হয়েছে, তারা থালা, ঘটি, বাটি এবং এমন কি স্ত্রী পর্যন্ত বন্ধক রেখে ঋণ শোধ করছে। ১৯৬১-৬২ সালে রিজার্ভ ব্যাঙ্কের যে সমীক্ষা তাতে দেখছি ঋণ এবং লগ্নী কৃষি পরিবারের গড়পড়তা হিসেবে ৭১১ টাকা এবং ঋণ এবং লগ্নী অকৃষি পরিবারের গড়পড়তা হিসেব হচ্ছে ৭২৬ টাকা। কাজেই দেখা যাচ্ছে কৃষক সর্বস্বান্ত, মেহনতি মানুষ সর্বস্বান্ত। এই নূতন যুক্তফ্রন্ট সরকার চারিদিক থেকে দেশকে গড়ে তোলার জন্য যে প্রতিশ্রুতি দিয়েছে তাকে বানচাল করার জন্য কংগ্রেস যে চক্রান্ত করছে সেটা ব্যর্থ হবেই। জয় হিন্দ।

**শ্রীসত্যনারায়ণ মিত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্যা রাজ্যপালের ভাষণ সম্পর্কে আমাকে দু-একটা কথা বলতে হচ্ছে কারণ তিনি তাঁর ভাষণে যা বর্ণনা করেছেন তাতে দেখছি পশ্চিম বাংলার সামগ্রিক পরিস্থিতির চিত্র নেই। খরা সম্বন্ধে তাঁহার ভাষণে উল্লেখ আছে বটে, কিন্তু তার মোকাবিলা করবার জন্য এই যুক্তফ্রন্ট সরকার কি করবেন সে বিষয়ে কোন ইঙ্গিত বা আভাষ তিনি দেননি। আজকে যেভাবে দেশ খরার সম্মুখীন হয়েছে তাহা বোধহয় ৫০।৬০ বছরের মধ্যে এরকম অবস্থা হয়নি। বাংলাদেশের কৃষক, চাষী যাঁরা সরকারের উপর নির্ভর করে চেয়ে রয়েছেন, যাঁরা সরকার-এর মুখের দিকে তাকিয়ে রয়েছেন তাদের এই খরার হাত থেকে পরিত্রাণ করবার জন্য এই সরকার কি ব্যবস্থা করলেন তার ইঙ্গিত বা আভাস দেওয়া উচিৎ ছিল। আমি বাঁকুড়া জেলা থেকে এসেছি এবং সেখানকার অবস্থা জানি বিশেষ করে ৩টি থানায়, যেখানে খরার ফলে ভয়ানক অসুবিধা সৃষ্টি হয়েছে। মাঠ জ্বলে গেছে। পুকুর এবং কূয়া শুকিয়ে গেছে। চাষীর ঘরের ধান ফাল্গুন-চৈত্র মাসেই শেষ হবে এবং তারপর আর তাদের খাবার থাকবে না। কাজেই সেখানে যদি শীঘ্র খাদ্যশস্য পাঠান না হয় তাহলে তাদের খুব অসুবিধা হবে। শুধু তাই নয়, এবারে যে কৃষকরা চাষ করবে সেক্ষেত্রেও তাদের টাকার সমস্যা রয়েছে, জলের সমস্যা রয়েছে। তারা যে কৃষিঋণ নিয়েছিল সেটা যদি খরার জন্য পরিশোধ করতে না পারে তাহলেও তারা যাতে এ বৎসর পুনরায় কৃষিঋণ পায় এবং আইনের দিক থেকে কোন অসুবিধা না হয় সে ব্যবস্থা করতে হবে। আমাদের জেলায় যে সমস্ত কুয়ো ছিল সেগুলি শুকিয়ে গেছে এবং টিউবওয়েলগুলোও অধিকাংশ অকেজো অবস্থায় পড়ে আছে। কাজেই পানীয় জলের অভাব দূরীকরণ করবার জন্য এই সমস্ত টিউবওয়েল বা কুয়োর আশু সংস্কার একান্ত প্রয়োজন। এবার আমি বাঁকুড়া শহরাঞ্চলের কথা বলি।। বাঁকুড়া পৌরসভায় যে জল সরবরাহ ব্যবস্থা রয়েছে তা পর্যাপ্ত নয়। বহুদিন ধরে আমি দেখছি প্রত্যেক বছরেই জল সরবরাহ কমে আসছে। গত দু বছর ধরে তার পরিমাণ এত কমে গেছে যে মানুষ তাদের নিত্য ব্যবহার্য পানীয় জল পর্যন্ত পাচ্ছে না।

[2-50—3 p.m.]

এইজন্য সরকারের যে ব্যবস্থা করার কথা ছিল, সেটা এখনো রূপায়িত হয় নাই। আমরা শুনেছিলাম গত নির্বাচনের ঠিক আগে বাঁকুড়া মিউনিসিপ্যালিটির এ্যাডমিনিস্ট্রেটরের কাছ হ'তে জানতে পেরেছিলাম যে পশ্চিমবঙ্গ সরকারের পাবলিক হেলথ ডিপার্টমেন্টের থেকে যিনি সেখানে গিয়েছিলেন তিনি বলেছিলেন মধ্যবর্তী একটি উপায় স্থির করবেন। এক্ষণে যাতে সেটা ত্বরান্বিত করা হয়। আপনার মাধ্যমে আমি সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সামনে দারুন গ্রীষ্ম আসছে, বাঁকুড়া পৌরবাসীরা যাতে কোনরূপে জলকষ্টে বা অসুবিধায় না পড়েন, সেদিকে যেন সরকার দৃষ্টি দেন। এই শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে বসে কয়েকদিন ধরে যে আলাপ-আলোচনা ও বিতর্ক হলো, তাতে রিলিফের কথা, টেষ্ট রিলিফের কথা ইত্যাদি অনেক কথাই

মিলন হতে পারে না, সেই মিলন বেশীদিন থাকতে পারে না, এটা মিথ্যায় প্রতিপন্ন হবে। কারণ, জনগণ গণদেবতার প্রহরী হয়ে রয়েছে, তাতে আমরা কেউ ভয় করি না। আমি জানি আমাদের এই ঐক্য দীর্ঘজীবী হবে, এবং দেশের সমস্ত মানুষ তাই চচ্ছে। সিদ্ধার্থবাবু আরও ভয় দেখিয়েছেন আমাদের, ১৪টি দলের এই যে সমন্বয়, এই যে ঐক্য তাকে ঠাট্টা করেছেন, বিদ্রূপ করেছেন। তাঁর স্বভাবসুলভ চপলতার কারণে, বিদ্রূপ তাঁর পক্ষে করা সম্ভব। তিনি নিজের দিকে যদি তাকাতেন তাহলে হয়ত তাঁর নিজের যে বিদ্রূপ তা মনে হত। তার কারণ সিদ্ধার্থবাবু বোধ হয় এই নিয়ে চতুর্থবার ডিগবাজী খেলেন। আমি জানিনা, হয়ত তিনি আর একবার ডিগবাজী খাবার জন্য প্রস্তুত হয়ে রয়েছেন। এখনও সময় রয়েছে, আরও ডিগবাজী খাবেন কিনা? খেতে পারেন হয়ত! তিনি আমাদের ঐক্যে ফাটল ধরাবার জন্য চেষ্টা করছেন। তিনি নিজের ঘটের দিকে একবার তাকান। আজ এখানে এদিকে সিদ্ধার্থবাবু নেই এবং এলেও তিনি টিকে থাকতে পারবেন কিনা, বলতে পারি না। ডাক্তার প্রতাপচন্দ্র চন্দ্র তিনি এককালে শিক্ষক ছিলেন। তিনি এখনও ঐ অতুল্য, প্রফুল্ল চক্রে ছিলেন না। জানিনা আজকে তিনি কোথায় থাকবেন? জানিনা এই ডিনারের গ্রুপ-এর পক্ষে তিনি থাকতে পারবেন কিনা? সুতরাং তিনি একবার নিজের দলের দিকে, ঐক্যের দিকে ও জেলার দিকে তাকান। আমাদের নদীয়া জেলার প্রাক্তন স্পীকার এবং প্রাক্তন অর্থমন্ত্রী, এবং কংগ্রেসের প্রাক্তন পি. সি. সি. এবং কংগ্রেসের একজন মহান নেতা শ্রীশঙ্করদাস ব্যানার্জী, কোথায় আজ তিনি বলুন! আপনাদের ঐক্য কোথায় দেখান? সুতরাং পরের ছিদ্রানুসন্ধান করবেন না। নিজেদের ছিদ্র ও ঐক্যের দিকে তাকান।

[3—3-30 p.m.]

ছিদ্র অন্বেষণ পরের করবেন না, নিজের করুন। আজকে সেজন্য সময় এসেছে কংগ্রেস দল নিজের আত্মানুসন্ধান করুন, পরের ছিদ্র অনুসন্ধানের চেষ্টা তাঁরা করবেন না। সিদ্ধার্থবাবু আরো একটা অভিনব প্রস্তাব করেছেন, সে প্রস্তাবটা খুবই অভিনব। কমিশন অব এনকোয়ারি এ্যাক্ট অনুসারে মন্ত্রীদের দোষ, দুর্নীতি উপরে তদন্ত হোক, সাধারণ আইন সেখানে প্রযোজ্য নয়। আমরা বলবো যে আইনে অতুল্য প্রফুল্ল চক্র তার শত্রুপক্ষ নিধন করতো, সাধারণ আইনে পুলিশ লেলিয়ে দেন নি? বছরের পর বছর ধরে করে গেলেন, আর পুলিশ লেলিয়ে দিয়ে এই সমস্ত কাজ করেছেন। শত্রুপক্ষকে দমন করেছেন। সেই অতুল্য প্রফুল্ল গোষ্ঠী চক্রের আইন দ্বারা তোমার পর্যালোচনা করেছেন। এই যে ভি. আই. পি. ট্রিটমেন্ট আর ক্রিমিনাল ল এর দিক সিদ্ধার্থবাবু কি প্রসঙ্গে দিয়েছেন, কংগ্রেস পক্ষ দিয়েছেন এটা জানতে চাই। এই যে ক্রিমিনাল ল-এ ভি. আই. পি. ট্রিটমেন্ট হোক এটা আমরা চাইবো, সাধারণ ক্রিমিনাল আইন যেমন করে দলকে চালিয়েছিলেন সেটা চাইবো? এই প্রশ্ন আমি হাউসের সামনে রাখলাম। আর একটা জিনিস আমার চোখে পড়ছে সেটা হচ্ছে পশ্চিমবঙ্গে কংগ্রেসের বিপর্যয় সম্বন্ধে, স্পীকার মহাশয়, একটা রিপোর্ট এসেছে সেই রিপোর্টে আমরা দেখছি যে পশ্চিমবাংলায় কংগ্রেসের যে বিপর্যয় হয়েছে সেই বিপর্যয়ের তাঁরা বিশেষ করে দুটি কারণ দেখাচ্ছেন, একটা কারণ হচ্ছে খাদ্যাভাব। জানিনা বৈপ্লবিক খাদ্য নীতির পরে কি করে তাঁদের নির্বাচনের সময় খাদ্যাভাব হল। যে বৈপ্লবিক খাদ্যনীতি নিয়ে তাঁরা সারা দেশে রটনা করেছেন এবং তার উপর দাঁড়িয়ে তাঁরা নির্বাচন করেছেন আজকে তাকেই বলছেন খাদ্য সমস্যা মূলিভূত কারণ। এ কেমন নীতি? দ্বিতীয়তঃ বলেছেন সম্প্রদায়িকতা প্রচার করেছেন। কে প্রচার করেছেন, না প্রফেসার হুমায়ুন কবির। আমরা নিজেরা ছিলাম প্রফেসার হুমায়ুন কবিরের সঙ্গে বিভিন্ন জায়গায় যেখানে তিনি বক্তৃতা দিয়েছেন। এটা কি মুসলমান সম্প্রদায়ের প্রতি একটা ঘৃণিত অভিযোগ নয়? কেউ যদি আজকে তাদের সাম্প্রদায়িক বক্তৃতা দেয় এবং তাতে তারা ক্যারেড হয়ে যাবে অর্থাৎ তাঁর সম্প্রদায়িক বক্তৃতায় সমস্ত মুসলমান সম্প্রদায় ক্যারেড হয়ে গিয়েছে এটা তাদের প্রতি অভিযোগ বলে আমি মনে করি। তাঁর বক্তৃতায় যদি সারাংশ না থাকতো, সত্যতা না থাকতো তাহলে মুসলমান সম্প্রদায় তাঁর বক্তৃতায় ক্যারেড হয়ে গিয়েছেন তাঁর সাম্প্রদায়িক আকর্ষণে এ আমি মনে করি না এবং সে বক্তৃতা তিনি কোন দিন করেননি। আমি বলি যে নির্বাচনে ওঁরা যে রিপোর্ট দিয়েছেন এ. আই. সি. সি-র কাছে সেটা কারণ নয়। তার মধ্যে যে বলেছেন নদীয়া/মুর্শিদাবাদ জেলা যেহেতু সীমান্ত জেলা সেহেতু সেখানকার

মুসলমানরা ক্যারেড হয়েছে তাঁরই সাম্প্রদায়িক বক্তৃতায় এটা নিছক মিথ্যা কথা। যদি তাই হোত তাহলে প্রফেসার হুমায়ুন কবির মুর্শিদাবাদ জেলাতে গিয়েছেন, মুর্শিদাবাদ জেলাও সীমান্ত, বর্ডার জেলা সেখানে তাহলে তাঁরা বেশী সিট পেলেন কেন? সুতরাং এটা যে পরের নামে দোষারোপ করে নিজেদের অক্ষমতা সমর্থন করা একজন নির্দোষ লোকের উপর সাম্প্রদায়িক দোষ আরোপ করা এটা ঠিক হয়নি। সেজন্য বলি যে সব জেনেশুনে বলা উচিত ছিল। রাজ্যপালের বক্তৃতা সম্বন্ধে খগেনবাবু একটি কথা বলেছেন সেটা হচ্ছে গত খাদ্য-আন্দোলনে কৃষ্ণনগর সহরে মন্ত্রীর বাড়ী পুড়েছে, সেটা দগ্ধ অবস্থায় আছে। আমি খুব দুঃখিত এটার জন্য। মন্ত্রীর বাড়ী পোড়ান বা কোন লোকের বাড়ী পোড়ান বা অন্য কোন লোকের বাড়ী পুড়ান সমর্থন করি না, এটা হওয়া উচিত নয়। কিন্তু খগেনবাবু আর কথাগুলি বললেন না কেন? সেই কথাগুলি হচ্ছে আজ মন্ত্রীদের বাড়ী পুড়ে যান বা সরকারী অফিস পুড়ে কেন বা খদ্দরের দোকান পুড়ে কেন এ প্রশ্নের উত্তর কি তাঁরা নিজেদের মনকে জিজ্ঞাসা করেছেন? এই পোড়ানর আগে—কৃষ্ণনগর সহরে চালের অভাব ছিল, কেরোসিন তেলের অভাব ছিল, ছোট ছোট ছেলেরা খেতে না পেয়ে, রাত্রে পড়তে না পেরে তারা কেরোসিন তেলের জন্য, চালের জন্য চাইতে গিয়েছে, তাদের বুকে ফুটো করে রাম মারা বুলেট দিয়ে তাদের হত্যা করা হয়েছে কৃষ্ণনগর শহরের উপর। মন্ত্রিমহাশয় তাঁর বাড়ী সারাতে পারবেন যেহেতু তিনি পাঁচ বছর মন্ত্রী ছিলেন কিন্তু আনন্দ হাইতের মায়ের বুকের পাঁজরার ভিতর যে আগুন জ্বলেছিল সেই আগুনকে কি তিনি নিভাতে পারবেন? আমি জানি হরি বিশ্বাসের মায়ের বুকের পাঁজর ভেঙে গিয়েছে তার মেরামত হবে কিনা? অর্থাৎ মায়ের বুকের বুকের পাঁজরা যে ফুটো হয়ে গিয়েছে সেই [illegible] পারবেন কিনা? আজকে সেই প্রশ্ন সেই আলোচনা করতে গেলে সব থেকে [illegible] নিজেদের বুকের [illegible] একটা [illegible] ভিতরে নতুন জাগরণ, নূতন আলোড়ন এনে [illegible] দিবে প্রতি আগে শ্রদ্ধা নিবেদন করা উচিত ছিল।

[At this stage the House was adjourned for 20 minutes]

**[After adjournment.]**

[3-30—3-40 p.m.]

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে দুটি সংশোধনী প্রস্তাব আমি দিয়েছি তার মধ্যে আমি আমার বক্তব্য সীমাবদ্ধ রাখবো। অত্যন্ত বেদনার সঙ্গে রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে আমাকে কিছু বলতে হচ্ছে। তাঁর ভাষণ সংক্ষিপ্ত হলেও যে সমস্ত বিষয়ের তিনি উল্লেখ করেছেন তার মধ্যে একটা বিষয়ের সামান্যতম উল্লেখ নেই। সেটা হচ্ছে অনুন্নত সম্প্রদায়ের উন্নয়ন সম্পর্কে। এ থেকে দেখা যায় যে বর্তমান মন্ত্রিমণ্ডলী এই অনুন্নত সম্প্রদায় সম্বন্ধে কি ভাব পোষণ করেন তারই চেহারা দেখতে পাওয়া যাচ্ছে। আপনারা সকলেই জানেন যে এই অনুন্নত সম্প্রদায়ের লোকেরা পল্লী অঞ্চলে কি অবস্থায় দিন কাটিয়ে যাচ্ছে। তাদের শিক্ষা নেই, অর্থ নেই, সামাজিক মর্যাদা নেই, এক কথায় বলতে গেলে তাদের মানুষ বলে কোথাও স্বীকৃতি নাই। অথচ এই অনুন্নত সম্প্রদায় বাংলাদেশের জনসংখ্যার এক-তৃতীয়াংশ। অর্থাৎ প্রায় ১ কোটির মত। আমি মনে করি যে বাংলাদেশের জনসংখ্যার একটা বৃহত্তম অংশকে উপেক্ষা করা হয়েছে ছাড়া আর কিছু নয়। আর সবচেয়ে পরিতাপের বিষয় হচ্ছে এই যে এই দপ্তরের ভার দেওয়া হয়েছে একজন চপলমতি পানউন্মত্ত মানবের হাতে। হয়ত বলবেন আপনাদের আমলে কি ছিল? আমাদের আমলে এই দপ্তরের ভার ছিল একজন আইনজীবী রাষ্ট্রমন্ত্রীর হাতে কিন্তু তার পূর্ণ দেখাশুনা করতেন মুখ্যমন্ত্রী স্বয়ং।

আমরা দেখছি প্রায় দেড় বছর আগে............

**শ্রীনিখিল দাশ:** স্যার, তিনি যে মন্ত্রী সম্বন্ধে ভাষা প্রয়োগ করলেন তা কি পার্লামেন্টারি?

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** হ্যাঁ, পার্লামেন্টারী।

**মিষ্টার স্পীকার:** আমি কি বলবো, আপনি তো অনেকদিন এখানে আছেন সবই তো দেখছেন—তবে আমি বলবো আমার হাতে সময় খুব কম সুতরাং ওকে বলতে দিন।

**শ্রী[illegible] প্রামাণিক:** স্যার, আমি যেকথা বলতে যাচ্ছিলাম তা হচ্ছে যে প্রায় দেড় বছর পূর্বে একটা সমীক্ষা কমিটি গঠিত হয়েছিল, এবং সেই কমিটিতে কয়েকজন সরকার পক্ষের এবং কয়েকজন বিরোধী দলের লোকসভা ও বিধানসভার সদস্য ছিলেন। আমিও এই কমিটির একজন সদস্য ছিলাম। সেই কমিটি যে সুপারিশ করেছিলেন তফশীল জাতির ভবিষ্যত উন্নয়ন কর্ম-পন্থা সম্পর্কে তাতে দেখা গিয়েছিল যে সমস্ত মাধ্যমিক শিক্ষা পর্যন্ত তফশীলী এবং আদিবাসী ছাত্রদের বিনা বেতনে শিক্ষাদান করতে হবে এবং মহকুমায় মহকুমায় ছাত্রাবাস স্থাপন করতে হবে প্রভৃতি। বিদায়ী সরকার [illegible] উক্ত রিপোর্ট কার্যকরী করার আশ্বাস দিয়াছিলেন। কিন্তু [illegible] ভাষণের মধ্যে সে সম্বন্ধে কোন কিছু উল্লেখ নাই।

হয়ত অনেকে বলবেন যে সংকীর্ণ [illegible] দৃষ্টিকোণ থেকে এই কথা বলা হচ্ছে [illegible] নয়। নির্বাচনের পর যখন কংগ্রেস সংখ্যাগরিষ্ঠতা অর্জন করতে সক্ষম হল না, তখন এই মন্ত্রিমণ্ডলী যারা দুইদিন আগেও এই নির্বাচনের সময় পরস্পর পরস্পরের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করতে দ্বিধা-বোধ করেন নাই, এবং অত্যন্ত অশোভন দ্রুততার সঙ্গে মন্ত্রিসভা গঠন করলেন। তারা নিজেদের আদর্শ মতবাদ সব জলাঞ্জলি দিয়ে এই মন্ত্রিসভা গঠন করে বসলেন। মন্ত্রিসভা গঠন হল কিন্তু এতে ১৪টি উপদল আছে তাদের মতবাদ আলাদা। এই ১৪ দলের এবং উপদলের যে মন্ত্রিসভা গঠিত হল তাদের মধ্যে কারো [illegible] না যে মন্ত্রিসভায় তপশীলী সম্প্রদায়ের কোন মন্ত্রী নাই।

আমি কি তাহলে তাদের বলব যে, এই বাংলাদেশের যে সমস্ত আদিবাসী এবং তফশীলী সদস্য আছেন এবং [illegible] মধ্যে যে [illegible] তফশীলী সদস্য আছেন তারা সকলেই অপদার্থ? না, তা নয়। এই [illegible] এবং [illegible] জন্য ব্যস্ত তারা উপজাতী এবং তফশীলিদের কথা ভাববেন কি কোরে?

আমি আরেকটি কথা নিবেদন করব যে এই মন্ত্রিসভায় যাদের [illegible] গান্ধীবাদী নেতা বলে খ্যাতি আছে একজন ডঃ পি সি ঘোষ এবং আরেকজন হলেন শ্রদ্ধেয় অতুল্য [illegible] মহাশয়, কিন্তু [illegible] যে [illegible] হরিজন [illegible]। কিন্তু আমরা [illegible] এখন গান্ধীজীর [illegible] গেছেন। মন্ত্রিসভা গঠিত হয়েছে, শহীদ [illegible] করেছেন এবং [illegible] ভারতের [illegible] পূর্বে নেতাজী [illegible] প্রতিকৃতিতে [illegible] তার প্রতি শ্রদ্ধা নিবেদন করেছেন। [illegible] গান্ধীবাদী নেতাদের গান্ধীজীর একবার নাম উচ্চারণ করতেও দেখলাম না। এখন তাঁরা মশা গান্ধীজীকে ভুলে গেছেন। তাঁদের এখন বৃহস্পতি ভুগে গান্ধীজীর আকৃতি চাপা পড়ে সেখানে ভেসে উঠছে মাও সে তুং-এর প্রতিকৃতি। তাদের মন থেকে গান্ধীজীর নাম এখন মুছে গেছে।

আমি আরেকটি কথা নিবেদন করব যে খরা অঞ্চলে যে ভয়াবহ দুর্ভিক্ষ দেখা দেবে সেখানে যেন এক্ষুনি সাহায্যের ব্যবস্থা করেন। আমি দেখলাম রাজ্যপালের ভাষণের মধ্যে কলকাতা এবং মেট্রোপলিটন অঞ্চলের সমস্ত পরিকল্পনাকে অগ্রাধিকার দেওয়া হবে। আমি কি এটাই জানব যে কলকাতা এবং মেট্রোপলিটন উপনগরীই সমস্ত পশ্চিমবঙ্গ? আর বাংলাদেশের যে শত শত পল্লী অঞ্চল আছে তা অবহেলিত হবে এবং তারা পশ্চিমবঙ্গের অন্তর্ভুক্ত নয়? কলকাতা এবং তার আশেপাশে লোকজনদের সুখসুবিধা দেবার জনাই এই সরকার বেশী ব্যস্ত এবং পল্লী অঞ্চলের লোকদের দিকে কোন নজর নাই। আমি নিবেদন করব যে তারা বলছেন তারা খাদ্য সমস্যার সমাধান করতে চাচ্ছেন, বেকার সমস্যার সমাধান করতে চাচ্ছেন এবং উদ্বাস্তু সমস্যার কথাও ভাবছেন। আমি অনুরোধ করব যে তেমনি এই খরাক্লিষ্ট দুর্দশাগ্রস্ত লোকদেরও কষ্ট

[illegible] চেষ্টা করা [illegible] এই [illegible]। [illegible] বাংলাদেশের খরাক্লিষ্ট নিরীহ জনসাধারণ [illegible] বাঁচবার আশা পাবে। আমি জানি এখনই দেখা যাচ্ছে বাঁকুড়া, পুরুলিয়া অঞ্চলে হাহাকার চলছে। আমার নির্বাচন এলাকা বর্ধমান জেলার জামালপুর থানার জ্যোৎশ্রীরাম ও [illegible] প্রভৃতি অঞ্চলেরও একই অবস্থা। আগে সেখানে [illegible] চাল দেওয়া হত, এখন তাও বন্ধ করা হয়েছে। অত দীর্ঘ [illegible] দিন হয়ে [illegible] আমাদের বর্তমান মন্ত্রিমণ্ডলী তাদের খাদ্যনীতি ঘোষণা করতে পারছেন না। [illegible] মধ্যে মতভেদ দেখা দিয়েছে। একদিকে আছেন [illegible] ঘোষ [illegible] ডিকন্ট্রোল চান, [illegible] আছেন [illegible] রেশনিং চান। [illegible] তারা যেটাই করুন, আমার বক্তব্য হচ্ছে বাংলাদেশের খরাক্লিষ্ট [illegible] অবিলম্বে খাবার দেবার ব্যবস্থা করুন। আর একটা কথা [illegible] এই [illegible] সদস্য শুনেছি দিল্লী যাচ্ছেন সেখানে খাদ্যনীতি নিয়ে [illegible] খাদ্যমন্ত্রী নিশ্চয়ই যাবেন, না হয় তার সঙ্গে মুখ্যমন্ত্রী যেতে পারেন [illegible] মনে হয় এর কারণ হচ্ছে তাদের মধ্যে যে মতবিরোধ দেখা দিয়েছে [illegible] যাচ্ছেন। যাই হোক, খরাপীড়িত পল্লী বাংলার খাবার ব্যবস্থা [illegible] অবিলম্বে [illegible] এই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40—3-50 p.m.]

**Shri Nikhil Das:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে যোগদান করে বিরোধীপক্ষের নেতা, [illegible] দলের নেতা এবং [illegible] মন্ত্রী, দুঃখপ্রকাশ করেছেন যে, গত পাঁচ বছরে কংগ্রেস মন্ত্রীসভা এই [illegible] সে উৎপাদন [illegible] উচিত ছিল তা হয় নি এ একটা আ্যাচিভমেন্ট কংগ্রেসের। আরও উল্লেখ আছে, গত তিন মাসে খাদ্যসংগ্রহ যতটুকু হওয়া উচিত ছিল তা হয় নি, উল্লেখ আছে যে আমাদের নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম আকাশচুম্বী হয়েছে উল্লেখ আছে যে বেকার সমস্যা [illegible] সাম্প্রদায়িক, উল্লেখ আছে যে বাস্তুহারাদের পুনর্বাসন হয় নি এখনও পর্যন্ত। কলিকাতায় এবং অন্যান্য [illegible] নি। সুতরাং, ওঁদের দুঃখ [illegible] উল্লেখ আছে—ওঁরা যে কাজ করেছেন তার ফল দেখে সেগুলির সবই ঠিকমত উল্লেখ করা [illegible]। [illegible] ওরা বলছেন অজয়বাবুর মত ভাল লোক হয় না। ডাঃ ঘোষ তাঁর মত লোক পাওয়া যায় না। একটি প্রশ্ন ওঁদের কাছে রাখতে চাই, তা হল এই যে, তাহলে প্রফুল্লবাবুকে কেন কংগ্রেস থেকে তাড়িয়ে দেওয়া হ'ল, অজয়বাবুকে কেন কংগ্রেস থেকে তাড়িয়ে দেওয়া হ'ল। তার কারণ হচ্ছে [illegible] কংগ্রেস সংগঠন এমন একটি [illegible] যে জায়গায় ভাল লোক টিঁকতে পারে না, যাঁরা [illegible] তাঁরাই এই দলে থাকতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা শুনলাম খাদ্যনীতি যেন [illegible] দিনের মধ্যে ঘোষণা করা হল না এইরকম কথা ওঁরা বলছেন। আপনার মাধ্যমে একটা কথা বলছি যে, এ বছর আমাদের যে খাদ্যনীতি ঘোষিত হবে সেই খাদ্যনীতি পুরাপুরি যুক্তফ্রন্টের খাদ্যনীতি হবে না। কারণ গত বছরের যে পাপ সেই পাপের ফল [illegible] গঠিত হয়েছে তাকে ভোগ করতে হবে, তার কারণ, কৃষিতে যে উন্নতি করা উচিত ছিল তা ও'রা করেন নি; কেন্দ্র থেকে যে খাদ্যশস্য আনতে হবে তা আনতে পারেন নি এবং তার অনিবার্য ফল আমাদের ভোগ করতে হবে। যে পরিমাণ সংগ্রহ [illegible] করতে পারেন নি। তার ফল যুক্তফ্রন্ট সরকারকে ভোগ করতে হচ্ছে। [illegible] খাদ্যনীতি নিশ্চয় ঘোষিত হবে। আমি এইটুকু বলতে পারি যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে যে, সেই খাদ্যনীতিতে চোরাকারবারীদের জায়গা থাকবে না, অতি মুনাফা যারা করে তাদের জায়গা থাকবে না, সেই খাদ্যনীতিতে খাদ্যশস্য পাওয়া যাবে এবং তা সাধারণ মানুষের কাছে ন্যায্য দামে পৌঁছে দেবার ব্যবস্থা হবে। এই কথা দৃপ্তকণ্ঠে আমি ঘোষণা করতে পারি। দেরি একটু

হবে এতদিনের পাপ ১৮ দিনে শেষ করা যায় না। এবং এই দেরিতে যে নীতি ঘোষিত হবে জনসাধারণের আশীর্বাদ নিয়েই তা ঘোষিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আর একটা কথা শুনলাম এখানে যারা বক্তৃতা দিচ্ছিলেন তাঁদের মুখ থেকে যে বেকার সমস্যার নাকি আর একটা সমস্যা রয়েছে। বেকার সমস্যা সাংঘাতিক আকারে রয়েছে। এই ১৯ বছরে বেকারি বেড়েছে এবং আজকের দিনে দেখছি শিল্পে সঙ্কট দেখা দিয়েছে। যে পরিমাণ কাঁচামাল কেন্দ্র থেকে পাওয়া দরকার সেই পরিমাণ কাঁচামাল কেন্দ্র থেকে পাওয়া যাচ্ছে না এবং গত ১৯ বছরে পাওয়া যায় নি। আমাদের গত মন্ত্রিসভার শিল্পমন্ত্রী যিনি ছিলেন, তিনি বাংলাদেশের যে ব্যাপার সেটা ভালভাবে কেন্দ্রের কাছে তুলে ধরতে না পারার দরুন আমাদের ইঞ্জিনিয়ারিং শিল্পগুলিতে যে পরিমাণ কাঁচামাল পাওয়ার প্রয়োজন ছিল সেই পরিমাণ কাঁচামাল পাওয়া যায় নি। সুতরাং সংকট দেখা দিয়েছে এবং কাঁচামাল আনার প্রশ্ন আজ আমাদের সামনে এসে দাঁড়িয়েছে এবং এই সঙ্কটের সুযোগ-সুবিধা নিয়ে মালিক তরফ একদিকে ছাঁটাই করছে, একদিকে লে-অফ করছে, এবং আংশিকভাবে কারখানা বন্ধ করে দিচ্ছে, অন্যদিকে কারখানা পুরোপুরি বন্ধ করে দিয়ে এক চরম অবস্থার সৃষ্টি করছে। তাই এই সরকারের কাছে বেকার সমস্যা, শ্রমিক সমস্যা, শিল্প সমস্যা এমন কঠিনভাবে এসে দাঁড়িয়েছে যা খুবই কঠিন সমস্যা। এর প্রতিটি সমস্যা সৃষ্টি করেছেন ওদিকে যাঁরা বসে আছেন তাঁরা। সুতরাং তাঁদের বলা উচিত ছিল--১৯ বছর কংগ্রেস মানুষের কোন সমস্যার সমাধান করতে পারেন নি তোমরা এসে চেষ্টা কর। আমরা যে জঞ্জাল সৃষ্টি করেছি তা যদি তোমরা সাফ করে দাও তাহলে আমরা তোমাদের সাথে সহযোগিতা করব। কিন্তু সেই স্বীকৃতি কারও কণ্ঠ থেকে শোনা গেল না—সেই স্বীকৃতি দেবার সাহস কারও নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে মৎস্যমন্ত্রী, দুগ্ধমন্ত্রী যিনি ছিলেন তিনি অনেক আইন করেছেন—অনেক নিয়ন্ত্রণ তিনি করেছেন—মাছের দাম, দুধের দাম বেঁধেছেন, সন্দেশ-রসগোল্লা নিয়ন্ত্রণ করেছেন—তিনি বিরোধী পক্ষে বসে আছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন গুঁড়া দুধ, যে দুধ দিয়ে দুধ সরবরাহের মূল কাজ চলে সেখানে তাঁরা এমনভাবে রেখে গেছেন যে, আগামী দিনে এখানে এবং শহরের কলিকাতায় দুধ দেওয়া যাবে কিনা সন্দেহ। সুতরাং তাঁরা জানতেন নির্বাচনের আগে যে, এবারকার নির্বাচনে তাঁরা জিতে আসতে পারবেন না। তাই খাদ্যভাণ্ডার শূন্য, দুগ্ধভাণ্ডার শূন্য করে রেখে গেছেন। অর্থাৎ এমন একটা অবস্থায় তাঁরা যুক্তফ্রন্ট সরকারের হাতে সরকার তুলে দিয়েছেন যে, সব জায়গায় ফুটো। কিন্তু তার সঙ্গে যুক্তফ্রন্টের তরফ থেকে একথা বলে দিতে চাই যে, তাঁরা যে সংকট সৃষ্টি করে যান না কেন জনগণের সহযোগিতায় তাঁদের মাধ্যমে আমরা সমস্ত সংকট পাড়ি দিয়ে উঠতে পারব। একথা অত্যন্ত জোর দিয়ে আমি বলছি। তারপর শৈলবাবু বাজেট বক্তৃতা দিতে গিয়ে বাস-নীতি সম্পর্কে এখানে বললেন যে, মোটর ভেহিকল অ্যাক্ট যেটা সেটাকে মেনে তিনি কলকাতা শহরে বেসরকারী বাস এনেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারত রক্ষা আইনকে প্রয়োগ করা হল কলকাতা শহরে বেসরকারী বাস আনতে গিয়ে। অ্যাসেম্বলিতে কিছুই আনলেন না—আইন রচিত হল না—কিন্তু ভারত রক্ষা আইন প্রয়োগ করে বেসরকারী বাস কলকাতা শহরে আনলেন এবং তার পারমিটগুলি দিলেন কাকে সেই সব অসামাজিক ব্যক্তিদের, যাঁরা ভারতরক্ষা আইনে গ্রেপ্তার হয়েছিলেন অসামাজিক কাজ করবার জন্য। একদিকে ভারতরক্ষা আইন প্রয়োগ করে বাস আনলেন, অন্যদিকে সেই বাসের পারমিটগুলি দিলেন সেই সব গুণ্ডা, বদমায়েস, চোরাকারবারী লোকদের যাঁরা ওঁদের পকেটে টাকা তুলে দিয়েছেন। অপূর্ববাবু যখন একটা ফিরিস্তি দিচ্ছিলেন তখন শৈলবাবু বললেন, ভিজিলেন্স কমিটি হোক, তিনি সিদ্ধার্থবাবুর কথা উল্লেখ করে বললেন, হাই পাওয়ার কমিটি হোক। আমি আপনার মাধ্যমে এই অনুরোধ রাখব সরকারের কাছে যে, হাই পাওয়ার কমিটি হবে, ভিজিলেন্স কমিটি হবে, কিন্তু আমার শুধু একটা অনুরোধ, যেন খুব কঠোর ওঁরা না হন, খুব কঠোর যদি হন তাহলে ওপাশ শূন্য হয়ে যাবে—কারণ ওপাশে এমন একটা লোক নেই যার পিছনে দুর্নীতির ছাপ নেই। এমন একটা লোক নেই যাঁকে দুর্নীতির জালে জড়িয়ে দেওয়া যাবে না। এনকোয়ারি যদি হয় তাহলে ওপাশের প্রতিটি লোক দুর্নীতির জালে জড়িয়ে পড়বেন এবং তার ফলে বিরোধী পক্ষ একেবারে শূন্য হয়ে যাবে। তাই আপনার মাধ্যমে

আমি এই অনুরোধ রাখবো এই যুক্তফ্রন্ট সরকারের কাছে যে, একটা এনকোয়ারি করুন এবং সেই এনকোয়ারির ফলটা জনসাধারণকে জানান। একবার জনসাধারণ তাঁদের উত্তর দিয়েছেন আর একবার উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ সম্পর্কে কংগ্রেসের তরফ থেকে পরস্পরবিরোধী উক্তি আমরা শুনেছি। কেউ বলেছেন বেদনাদায়ক, কেউ বলেছেন সৎকার্যের উল্লেখ নেই, আবার কেউ বলেছেন রাজ্যপাল তাঁদের [illegible] স্বীকার করেন নি। আমি বলব ওঁদের প্রতিটি কাজের [illegible] প্রতিটি কার্যের স্বীকৃতি রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। তাই আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণের বিতর্কে যোগদান করতে গিয়ে একটা কথা যুক্তফ্রন্ট সরকারের কাছে এবং বিরোধীপক্ষের সদস্যদের কাছে রাখব, সে হচ্ছে এই যে, রাজ্যপালের ভাষণে ও'রা দুঃখ করেছেন ভবিষ্যতে কি কাজ হবে তার পূর্ণাঙ্গ চিত্র তিনি তুলে ধরেন নি। ও'রা বলেছেন শিক্ষানীতি, স্বাস্থ্যনীতি, খাদ্যনীতি কি হবে তার পুরোপুরি উল্লেখ নেই। আমি ও'দের বলি পুরোপুরি উল্লেখ পাবেন, একটু ধৈর্য ধরে বসুন। সেই নীতি যখন আসবে তখন কংগ্রেসের ভিত্তি যার উপর গড়ে উঠেছে অর্থাৎ মজুতদার, জোতদার, চোরাকারবারী দুর্নীতি যার উপর ভিত্তি করে কংগ্রেস সরকার গড়ে উঠেছে সেই ভিত্তিমূল ধ্বসে পড়বে এবং কংগ্রেস সংগঠন ধ্বসে পড়বে—এবং সেই জায়গায় যুক্তফ্রন্ট সরকার যাবেন। তাই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীভোলানাথ ব্রহ্মচারী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নবাগত, আমার ভুলত্রুটি অনেক হতে পারে, তাই আপনার মাধ্যমে সকলকার কাছে আমি মার্জনা চেয়ে নিচ্ছি।

আমি পশ্চিম বাংলার নির্বাচন কেন্দ্রসমূহের মধ্যে অনুন্নত দক্ষিণ-পূর্ব সীমান্তের ইছামতী-কালিন্দী নদী বরাবর হিঙ্গলগঞ্জ কেন্দ্রের নির্বাচিত প্রতিনিধি হলেও আমি সমগ্র সুন্দরবন এলাকার প্রতিনিধি মনে করি। আমি সুন্দরবনের একজন সামান্য সেবক মাত্র। ৩০ বছরের অধিক আমি সুন্দরবন অঞ্চলের [illegible] বিভিন্নরূপ সমাজ [illegible] সেবা করিয়া আসিতেছি। আমার এই সেবার জন্য ইতিহাসবিখ্যাত নেতাজী সুভাষচন্দ্র বসুর ও বাংলার বাঘ ডঃ শ্যামাপ্রসাদ মুখার্জির, প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহরুর শুভ আশীর্বাদ লাভ করিয়া আমি ধন্য।

মহাশয়, অপনি হয়ত অবগত আছেন যে, সুন্দরবনকে সকলে প্রধানত বাঘ ও বন্যজন্তুর আবাসস্থল বলিয়াই জানেন এবং এখনও বিশ্বাস করেন। এইজন্য শিক্ষিত ব্যক্তিরা ঐ অঞ্চলে বসতি স্থাপন করিতে দ্বিধাবোধ করেন। তাই এ অঞ্চলে সবচেয়ে অনুন্নত, অশিক্ষিত, দরিদ্র জনসাধারণের বাস। এই অঞ্চল নদীবহুল এবং বনভূমিতে অধিকাংশ আচ্ছাদিত। প্রায় এক শতাব্দী ধরিয়া উক্ত অঞ্চলের অশিক্ষিত ও অর্ধোন্নত জনগণ উক্ত অঞ্চলটিকে উন্নত ও সমৃদ্ধশালী করিয়া তুলিবার জন্য সরকারের নিকট আবেদন করিয়া আসিতেছেন। সুন্দরবন এমন একটি এলাকা যেখানে যোগাযোগ ব্যবস্থা আদৌ ভাল নয়, এবং রিজার্ভ ফরেস্ট সংলগ্ন হেড়োভাঙ্গা বড়খালি লস্করপুরে উদ্বাস্তু কলোনির গরীব ও আশ্রয়হীন লোকেরা এখনও বাঘের কবলে পতিত হয়। এক কথায় বলিতে হইলে বলা যায়, এখানকার মানুষেরা মানবিক অধিকার হইতে সম্পূর্ণ বঞ্চিত। এইরূপ একটি অবহেলিত বিস্তীর্ণ অঞ্চলের উন্নতিবিধানের জন্য আপনার মাধ্যমে সকলের কৃপাদৃষ্টি আকর্ষণ করিতেছি।

[3-50—4 p.m.]

সুন্দরবনের ন্যায় এইরূপ একটি অনুন্নত অঞ্চলের সেবক হইয়া আমি দক্ষিণপন্থী কিংবা বামপন্থী প্রতিনিধি এ প্রশ্ন আমার কাছে একেবারেই অবান্তর। কেননা আমি অতীতে চিন্তা করিয়াছি এবং বর্তমানেও চিন্তা করিতেছি যে, আমি সুন্দরবনের এই দুর্ভাগ্যপীড়িত ও অনুন্নত জনগণের সেবকরূপেই উৎসর্গীকৃত জীবনযাপন করিব। আমি কোন রাজনৈতিক দলভুক্ত কিনা সেটা আমার ক্ষেত্রে বড় কথা নহে ; আমি শুধু সুন্দরবনের একনিষ্ঠ সেবক ইহাই আমার একমাত্র পরিচয়। এই অঞ্চলের সেবার জন্য তথা উন্নয়নের জন্য আমি দলনির্বিশেষে সকলের সহিত সহযোগিতা করিব এবং সকলের কৃপা এবং আশীর্বাদ লাভের চেষ্টা করিয়া যাইব এবং প্রথম ফজলুল হক মন্ত্রিসভার আমল থেকে তাহাই করিয়া আসিতেছি।

মহাশয়, আপনি অবগত আছেন যে, দীর্ঘকাল ধরিয়া আমি সুন্দরবন উন্নয়নের জন্য চেষ্টা চালাইয়া আসিতেছি। শুধু এই উদ্দেশ্যেই ভারতের বিগত ও বর্তমান প্রধানমন্ত্রী নেহরুজী, শাস্ত্রীজী ও ইন্দিরাজী এবং পরিকল্পনা কমিশনের শ্রীঅশোক মেহতার সহিত সাক্ষাৎ করিয়া এই অঞ্চলের [illegible] দাবি অর্পণ করিয়াছি। বিগত প্রধানমন্ত্রী জওহরলাল নেহরু ১৯৬৪ সালের ৮ই ও ৯ই মার্চ এই অঞ্চল পরিদর্শন করিবার জন্য দিন নির্ধারিত করিয়াছিলেন [illegible] তাঁর আকস্মিক মৃত্যুর জন্য সুন্দরবন পরিদর্শন তাঁর পক্ষে সম্ভব হয় নাই। বিগত প্রধানমন্ত্রী লালবাহাদুর শাস্ত্রীও পাকিস্তানের সহিত ভারতের আকস্মিক যুদ্ধের জন্য নির্ধারিত একই কার্যসূচি বাতিল করেন।

মহাশয়, আমার বিনীত নিবেদন এই যে, সুন্দরবনের উন্নতির জন্য তাঁরা যে প্রচেষ্টা চালিয়েছিলেন, তার বাস্তব রূপদান করিতে আজ্ঞা হউক। কেননা সত্য সত্যই সুন্দরবনের উন্নতি সাধিত হইলে ঐ অঞ্চল হইতে বৃহত্তর কলিকাতার জন্য বহুল পরিমাণে খাদ্য ও খাদ্য-সামগ্রী সংগ্রহ করা সম্ভব হইবে। বিশেষ করিয়া আমরা ঐ অঞ্চল হইতে ধান-চাল, মাছ-মাংস, দুধ-ডিম ও শাক-সবজী কলিকাতায় আমদানি করিতে সক্ষম হইব। বর্তমানেও সুন্দর-বন হইতে ঐ জাতীয় খাদ্য কিছু পরিমাণে কলিকাতায় আসিতেছে। সুতরাং পরিকল্পিত উপায়ে আমরা যদি ঐ অঞ্চলে আরও অধিক পরিমাণে খাদ্য ও খাদ্যসামগ্রী উৎপাদন করিতে সক্ষম হই, তাহা হইলে খাদ্যসমস্যার হাত হইতে আংশিক মুক্ত হইব।

আমাদের উপরোক্ত লক্ষ্যে পৌঁছাইতে হইলে প্রথম ও প্রধান কার্য হইতেছে সুন্দরবনকে কাকদ্বীপ, ক্যানিং, প্রতাপাদিত্য নগর (হাটগাছা), এই তিনটি নূতন মহকুমা সহ একটি পৃথক সুন্দরবন জেলায় রূপায়িত করা। একটি পৃথক জেলারূপে পরিগণিত হইবার মত একান্ত প্রয়োজনীয় বৈশিষ্ট্যসমূহ ঐ অঞ্চলে বর্তমান। কারণ পশ্চিম বাংলার পশ্চিম দিনাজপুর, নদীয়া, মালদহ, [illegible] সুন্দরবনের লোকসংখ্যার তুলনায় অনেক কম। এখানে সকলেই জানেন যে, যাঁহাদের উপর উক্ত [illegible] ও বেসরকারী প্রতিনিধিরা নানাবিধ অসুবিধার জন্য উক্ত এলাকায় যাইতে চাহেন না এবং বসবাস করিতেও ইচ্ছা প্রকাশ করেন না। সুতরাং [illegible] স্থাপন করা একান্তই প্রয়োজনীয় হইয়া পড়িয়াছে। এই ব্যবস্থায় শাসন বিভাগীয় কর্মচারীবৃন্দ স্থানীয় [illegible] জনগণও তাঁহাদের সহিত সহযোগিতা করিতে পারিবে। একমাত্র এইরূপে ব্যবস্থা অবলম্বনে সুন্দরবনের প্রপীড়িত জনগণের সামাজিক ও অর্থনৈতিক জীবনযাত্রার মান উন্নয়ন করা সম্ভব হইবে। সুন্দরবনকে স্বতন্ত্র জেলারূপে গড়িয়া তুলিতে না পারিলে কিছুতেই আমরা উপরোক্ত লক্ষ্যে পৌঁছাইতে পারিব না। নবগঠিত সুন্দরবন জেলায় অবস্থিত শাসকগোষ্ঠীর নব উদ্যম ও কর্মনৈপুণ্যে ঐ বিস্তীর্ণ অনুন্নত অঞ্চলের বহু প্রতীক্ষিত উন্নতি সম্ভব হইবে।

মহাশয়, এই উদ্দেশ্যে আমরা সুন্দরবনের আশু উন্নয়নের জন্য পরিকল্পনা কমিশনের নিকট একটি স্বতন্ত্র "সুন্দরবন উন্নয়ন সংস্থা" গঠন করিবার আবেদন জানাইয়াছি। আমরা প্রস্তাব করিয়াছি যে, উক্ত উন্নয়ন সংস্থা রাজ্যসরকারের সমস্ত উন্নয়ন বিভাগের সহিত সহযোগিতা করিয়া সুন্দরবন উন্নয়নের প্রচেষ্টা চালাইয়া যাইবেন। আমরা আরও প্রস্তাব করিয়াছি যে, সুন্দরবন উন্নয়নের জন্য যে টাকার প্রয়োজন হইবে সে টাকা সমস্তই পরিকল্পনা কমিশন বহন করিবে। এরই পরিপ্রেক্ষিতে রাজ্যসরকার এই অভিমত প্রকাশ করিয়াছিলেন যে, সুন্দর-বনের এই সুবৃহৎ অর্থনৈতিক ও সামাজিক উন্নতির জন্য প্রয়োজনীয় অর্থ শুধু রাজ্যসরকারের পক্ষে সংগ্রহ করা সম্ভব নহে : যদি কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় সঞ্চিত তহবিল হইতে যথোপযুক্ত সাহায্য না করেন তবে রাজ্যসরকারের নামমাত্র অর্থে সুন্দরবনের সর্বাঙ্গীণ উন্নয়ন সম্ভব হইবে না। তাই অর্থনৈতিক সমস্যা সম্পর্কিত প্রশ্ন পরিকল্পনা কমিশনের প্রভাবশালী সদস্যগণের সম্মুখে উপস্থিত করা হইয়াছিল। কিন্তু আজ এ কথা উল্লেখ না করিয়া পারিতেছি না যে, এই পর্যন্ত সুন্দরবনের অনুন্নত জনগণের উন্নতিবিধানের জন্য যে সরকারী প্রচেষ্টা চালানো হইয়াছে তাহা মোটেই উল্লেখযোগ্য নহে—বরং দিন দিন আরও নৈরাশ্যজনক হইয়া দাঁড়াইতেছে।

আমি নিশ্চয় করিয়া এই কথা বলিব যে, এই লক্ষ লক্ষ মানুষগুলিকে অবহেলা করিয়া রাখা হইতেছে। তাই আমরা দৃঢ়তার সহিত একথা ঘোষণা করিতে চাই যে, সীমান্তের সুন্দরবনের এইরূপ নির্দয় ও নিপীড়িত ব্যবসা বেশিদিন চলিতে পারে না। কলিকাতায় স্বার্থে পশ্চিম-বাংলার স্বার্থে কলিকাতার অত্যন্ত নিকটবর্তী সীমান্তের সুন্দরবনের ছেলেমেয়েদের সবরকম সহায়তা দিয়া তেজীয়ান রাখার দরকার।

মহাশয়, আমরা এই উদ্দেশ্যে বহু স্মারকলিপি বিগত এবং বর্তমান প্রধানমন্ত্রী ও পরিকল্পনা কমিশনের নিকট পেশ করিয়া আসিতেছি।

আমরা দৃঢ়রূপে বিশ্বাস করি যে, সুন্দরবনকে উন্নয়ন করিয়া পরিকল্পিত উপায়ে যদি ধান, মাছ এবং দুধের উৎপাদন বাড়ানো যায় তাহা হইলে বৃহত্তর কলিকাতার তথা পশ্চিম বাংলার প্রভূত কল্যাণ সাধিত হইবে।

সুন্দরবনের সামগ্রিক সুপরিকল্পিত উন্নতির জন্য সরকারী এবং বেসরকারী ব্যক্তিবর্গের সমন্বয়ে একটি সমীক্ষকগোষ্ঠী নিয়োগ করা একান্ত প্রয়োজন। এইজন্য যে অর্থের প্রয়োজন হইবে, তার পরিমাণ নিতান্তই সামান্য, তাই আমাদের উদ্বিগ্ন হইবার কোন কারণ দেখি না।

মহাত্মন, সর্বশেষে আমরা গভীর দুঃখের সহিত জানাইতেছি যে, আমাদের মাননীয় রাজ্যপাল এই সেদিন আইনসভার যুক্ত বৈঠকে যে বিবৃতি দিয়াছেন, তাহাতে সুন্দরবনের উন্নতির কথা যদিও উল্লেখ করিয়াছেন তথাপি বিশেষ গুরুত্ব আরোপ করেন নাই এইজন্য সুন্দরবনের আঠারো লক্ষ অবহেলিত মানুষ গভীর বেদনায় ও গভীর নৈরাশ্যে বিচলিত হইয়া পড়িয়াছেন, সমুদ্রের লবণ জলরাশিবেষ্টিত দরিদ্র সুন্দরবনবাসী সরকারের নিকট হইতে অনেক কিছু আশা করে যাহা কার্যে রূপায়িত হইলে মহাকল্যাণ হইবে।

এই প্রসঙ্গে মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনাকে নিবেদন করিতে চাই যে, তিনি উভয় পক্ষের অর্থাৎ বামদিকের এবং ডানদিকের কয়েকজন মাননীয় সদস্য সহ একবার সুন্দরবন সীমান্ত পরিদর্শন করুন, তাহা হইলে সুন্দরবনের কল্যাণ সাধিত হইতে পারে বলিয়া আমি মনে করি।

**শ্রীঅমলেশ মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে খরার কথা বলা হয়েছে এবং খরার ফলে খাদ্যশস্যের অজন্মার কথাও বলা হয়েছে। এইরকমভাবে খরার কথা বলে খাদ্য-শস্যের অজন্মার কথা বলা হয়ে থাকে। এতদিন ধরে আমরা শুনেছি আকাশ গ্রামের কথা, যখন বলা হয় আকাশ পালে। আকাশ যখন পালে, যখন ভাল শস্য হয়, তখন সরকার থেকে অর্থাৎ কেন্দ্রীয় সরকারের কথা এবং যাঁরা এতদিন কংগ্রেসে ছিলেন, সরকারে ছিলেন তাঁদের কথাই বলছি। আকাশ পালের কথা বলেছেন যে, আমাদের এসব কাজের জন্য অর্থাৎ নানারকম খাল, নানারকম নদী, নানারকম নালা, নানারকম গই এসবের জন্য ফসল বাড়ে, তখন তাঁরা আকাশের কথা বলেন না, আর যখন খরা হয় তখন তাঁরা বলেন যে, আকাশ পারল না আমরা কি করব। এটা খরার জন্য হয়েছে। আমাদের রাজ্যপালের ভাষণে সে কথার কোন উল্লেখ নেই। আকাশের দিকে চেয়ে থেকে ভারতবর্ষের বহু মানুষ এবং খরার জন্য বিপর্যস্ত হয়। কিন্তু শুধু খরার জন্যই বিপর্যস্ত হয় না, আমরা গাঁয়ের মানুষ, আমি যে অঞ্চলে থাকি, অর্থাৎ হরিপাল, তারকেশ্বর ইত্যাদি অঞ্চলে, শুধু খরার জন্য ফসল নষ্ট হয় নি। ফসল নষ্ট হওয়ার আরো নানারকম কারণ আছে। ফসল নষ্ট হওয়ার দু-একটি কারণের কথা বলছি। একটি হচ্ছে ইঁটের পাজা। যাঁরা বৈজ্ঞানিক যাঁরা কৃষি বিশেষজ্ঞ, যাঁদের জমি সম্বন্ধে অভিজ্ঞতা আছে, তাঁরা অনেকে বলেছেন যে গনগনে আগুনের আঁচ কতখানি ফসল নষ্ট করে, সেসব সত্ত্বেও বহুদিন ধরে ইঁটের পাজা যে-কোন জায়গায় যেখানে সমৃদ্ধ ফসলযুক্ত জায়গা সেইসমস্ত জায়গায় ইঁটের পাজা দেওয়া থাকে। ফলে সফল নষ্ট হয়। দ্বিতীয়টি হচ্ছে, বালির খাদ। যেগুলি ইরিগেশন-এর কমান্ডান্ট এরিয়া যেখানে যথেচ্ছ বালির খাদ করে দেওয়া হয়েছে, যাঁর ফলে সেই ছোট ছোট গই বা ক্যানেলের পাশ দিয়ে যখন জল যায়, বালির খাদ ভর্তি করতে একটা গোটা সিজন, অর্থাৎ যেসময় জলের দরকার সেটা পর্যন্ত নষ্ট হয়ে যায়। আর যেখানে রবিশস্যের জন্য জল দেওয়া হয় এবং পাশে বালির খাদ থাকার জন্য

সেখানে যে ফসলযুক্ত জমি থাকে দিনের পর দিন সেই জমিগুলি নষ্ট হয়ে যাচ্ছে। এইভাবে জমির যেমন উর্বরতা নষ্ট হয়ে যাচ্ছে তেমনি ফসলও নষ্ট হচ্ছে। এর পিছনে কি আছে সেটা আমি আপনার কাছে বিস্তারিতভাবে এখানে বলতে পারি, কারণ এর পিছনে পিছনে ঐ ইঁটের খোলা, বালির খাদ এবং তার সুপারিশের ব্যাপার, আরোও অনেক ব্যাপার চলে এবং নির্বাচনি তহবিলে কংগ্রেসীদের টাকাও এসেছে। যদি প্রমান চান, একদিন সময় করে সমস্ত নাম আমি দিয়ে দিতে পারব। যাই হোক, এছাড়াও আরো অন্যান্য ব্যাপার আছে, আমরা সাধারণভাবে যেটা আমাদের এখানকার কথা, সেটা বলব। সেটা ঠিক আবহাওয়ার জন্য এবং খরার জন্য নষ্ট হয় নি। সেটা হচ্ছে আলু চাষ। গত বছর আলুর চাষ বিভিন্নভাবে নষ্ট হয়েছে। তার মধ্যে একটা বড় কারণ হচ্ছে, উৎকৃষ্ট আলু বীজের অভাব। এই আলু বীজের অভাবের ফলে, অর্থাৎ আমাদের রেঙ্গুন আলু বীজ যেটা আমাদের যেসমস্ত জায়গায় আছে, সেখানকার মাটি খুব ভাল, যেখানে ৫ মণ হত, সেখানে দেড় মণ, ২ মণে এসে দাঁড়িয়েছে এর ফলন। গতবার বৈদেশিক মুদ্রার অজুহাতেই বলব, বৈদেশিক মুদ্রার অভাবের জন্য এই আলুর ফলনটা ঠিকমত হতে পারে নি, বীজ আসতে পারে নি, রেঙ্গুন বীজ একদম আসে নি। এবারে আমাদের যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রিসভাকে এ বিষয়ে অবহিত হবার জন্য বলব। যাতে কেন্দ্রের সাথে এই বৈদেশিক মুদ্রা নিয়ে আসা যায় এবং পুজোর আগেই যাতে রেঙ্গুন বীজ আসে।

[4—4-10 p.m.]

আলু বীজের সংগে সারের প্রশ্ন আছে, এই সার মা ধরিত্রীর গর্ভে কি দিচ্ছে চাষী তা বুঝতে পারেন না। কারণ, অন্যান্য উন্নত দেশে যেখানে এই মিশ্র সার রাসায়নিক সার ব্যবহার করা হয়, সেখানে জমির উর্বরতা কিরকম, জমি কিরকম, এইসমস্ত পরীক্ষা করে নেওয়া হয় এবং কোন্ জায়গায় সুপার ফসফেট দেওয়া হবে, কোন্ জায়গায় অ্যামোনিয়া দেওয়া হবে, কোন জায়গায় অন্য সার দেওয়া হবে সেইসমস্ত দেখে ঠিক করা হয় এবং মৃত্তিকা পরীক্ষা করে জমি টেস্ট করে সারের অনুপাত কি হবে তা বলে দেওয়া হয়। আমাদের মিশ্র সার তা বিভিন্ন হাত দিয়ে নানা এজেন্সীর হাত দিয়ে চাষীর কাছে যায়, তাতে যে কি পদার্থ আছে চাষীরা তা বুঝতে পারে না। কিন্তু দিনের পর দিন এই সার প্রয়োগে চাষীর অভিজ্ঞতা হচ্ছে, জমির উর্বরতা কমে যাচ্ছে। সার পরীক্ষা করার জন্য জমি পরীক্ষা করার জন্য, শুধু টালিগঞ্জে এবং হুগলী জেলায় ব্যবস্থা ছিল। অন্যান্য জেলায় আলু যেখানে চাষ হয় সেখানে পরীক্ষা গবেষণাগার করে ফিল্ড অ্যাসিস্ট্যান্ট ঘুরে ঘুরে সারের অনুপাত কি হবে, কিভাবে ব্যবহার করবে সেই সব প্রণালী যদি ঠিক করে দেন তাহলে চাষীদের উপকার হতে পারে। হুগলী তারকেশ্বর হরিপালে বাংলাদেশের বেশী আলু উৎপাদন আগে হত, কিন্তু পরিমাণ বর্তমানে দিনের পর দিন কমে যাচ্ছে। এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামের সাধারণ মানুষের কথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। আমি কতকগুলি নিগৃহীত মানুষের কথা আপনার সামনে রাখছি। চৌকিদার এবং দফাদারদের মাইনে বৃদ্ধি পেয়েছে এটা ঠিক, কিন্তু এক একটা অঞ্চলে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যার ফলে সরকারী প্রদত্ত অর্থ ছাড়া তারা আর কোন মাইনে পাচ্ছে না। এইসমস্ত জায়গায় আঞ্চলিক পরিষদের জন্য গরীব মানুষেরা ভয়াবহ অবস্থায় নিগৃহীত হচ্ছে। এই সম্বন্ধে অবহিত হবার জন্য আমি সরকারকে অনুরোধ করছি। যেসমস্ত তহশীলদার এবং পাইক আছে এরা সকলেই সরকারী কর্মচারী, মাইনে ছিল ১৬ টাকা। কিছুদিন আগে ২০ টাকা হয়েছে। কিন্তু নির্বাচনের অব্যবহিত পূর্বে বেপরোয়াভাবে এদের ছাঁটাই করা হয়েছে। ২০ টাকা মাইনের তহশীলদার এবং পাইকদের যাদের ছাঁটাই করা হয়েছে তাদের অবস্থার উন্নতি হওয়া প্রয়োজন।

শিক্ষার ব্যাপারে আমার অনেক কিছু বলার ছিল। প্রাথমিক শিক্ষা ব্যাপারে একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করব। বিভিন্ন জায়গায় জনসাধারণ নিজেদের অর্থে জমি ঠিক করে বিদ্যালয় করেছে, তাদের স্বীকৃতি দেওয়া হয় নি। স্বীকৃতিদানের ব্যবস্থা হচ্ছে বলে জানতে পেরেছি, কিন্তু নিয়োগের ব্যাপারে গত দু বছর ধরে যে প্যানেল ছিল সেটা আইনগতভাবে খারিজ হয়েছে বলে মনে করি। শিক্ষক নিয়োগের ব্যাপারে যে ধরনের কমিটি মারফৎ শিক্ষক নিয়োগ করা হয় তা বাতিল করে নূতন ধরনের কমিটি করে নূতন প্যানেল তৈরী করা হোক। গ্রামাঞ্চলে, মফঃস্বলে প্রচুর দুর্নীতি দেখা দিয়েছে প্রাথমিক শিক্ষার ব্যাপারে। সেজনাই নূতন কমিটি করে নূতন প্যানেল তৈরী করা দরকার।

**শ্রীশৈলেন্দ্রনাথ মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে নবাগত। আমি প্রথমেই আপনাকে আপনার নিরপেক্ষতা, উদারতা এবং মধুর ব্যবহারের জন্য সম্বর্ধনা জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তাঁর ভাষণে গণতন্ত্রের সাফল্যের জন্য, শান্তিপূর্ণ আবহাওয়ায় যে গণতান্ত্রিক নির্বাচন হয়েছে তার সাফল্যের জন্য আনন্দ প্রকাশ করেছেন। একথা ঠিকই বাংলা তথা ভারতের জনগণ একথা প্রমাণিত করেছে যে, চতুর্থ সাধারণ নির্বাচনে তারা বিনা রক্তপাতে পরিবর্তন চায়, রক্তাক্ত পথে বা বিপ্লবের পথে পা দিতে চায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা ঠিক তারা কংগ্রেসকে পরাজিত করেছে, কিন্তু একথাও ঠিক তারা কাউকে জয়ী করে নি। তারা কংগ্রেসের বিরুদ্ধে কারণে হোক, অকারণে হোক নানারকম অভাব অভিযোগের জন্য বিক্ষোভ প্রকাশ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নির্বাচনে বাংলাদেশে একথা প্রমানিত হয়েছে যে বাংলাদেশের জনগণ যারা গণতন্ত্রে বিশ্বাস করে না, যারা গণতন্ত্রে অবিশ্বাসী সেই দলকে তারা স্বীকার করে নি। আমরা চোখের সামনে দেখতে পাচ্ছি ইউ এল এফ দল ২২২ জন প্রার্থী দাঁড় করিয়েছিলেন, তার মধ্যে মাত্র ৬৪ জন নির্বাচিত হয়েছেন। তাঁরা জনগণের কাছে ঘোষণা করেছিলেন আমরা বিকল্প সরকার গঠন করব, আমরা তোমাদের দুঃখ-দুর্দশা দূর করব। কিন্তু জনগণ তাঁদের উপর আস্থা স্থাপন করে নি। জনগণ প্রমান করেছে কমিউনিস্ট পার্টি যাঁদের বিদেশের আনুগত্য, বিদেশে যাদের শিকড় গাড়া, বিদেশ থেকে যাঁরা রস সংগ্রহ করেন, বিদেশ থেকে যাঁরা ভাবধারা সংগ্রহ করেন তাঁদের তারা স্বীকার করে নি, তাঁদের ঠেলে ফেলে দিয়েছে। অনেকে মনে করেন পাবলিক মেমারি সর্ট। কিন্তু পাবলিক মেমারি সর্ট নয়। তারা ভোলে নি ১৯৪২ সালে আমাদের দেশের শহীদরা, আমাদের দেশের সংগ্রামী সৈনিকরা যখন আত্মাহুতি দিয়েছেন তখন এই কমিউনিস্ট পার্টি যাঁরা বিদেশের ভাবধারা গ্রহণ করেছেন তাঁরা ব্রিটিশের দালালী করে ব্রিটিশ সাম্রাজ্যবাদকে এখানে কায়েম করবার চেষ্টা করেছেন। তারপর ১৯৬২ সালে চীনের আক্রমণের সময় তাঁরা যে নীতি গ্রহণ করেছিলেন সেই নীতিকে আমাদের দেশবাসী ভোলে নি। তখন তাঁরা আমাদের দেশের লোকের রোষবহ্নির ভয়ে মূশিকের গহ্বরে প্রবেশ করেছিলেন এবং সেদিক থেকে তাঁরা দেশের লোকের সমর্থন পান নি। কিন্তু অদ্ভূত কথা যখন নির্বাচনের ফলাফল বেরুল, বাংলা কংগ্রেসের ফল বেরুল, তখন দেখা গেল তাঁরা পরাজয়ে জয়ী হলেন--অর্থাৎ ভিক্টরী আউট অফ ডিফিট। তাঁরা তখন প্রচার করলেন, তাঁরা তখন তাদের দলের লোককে বললেন জনসাধারণের কাছে প্রচার কর যে কমিউনিস্ট পার্টির হাতে ক্ষমতা এসেছে। বর্তমান মন্ত্রী হরেকৃষ্ণ কোনার মহাশয় বললেন আমরা একটা টিলা অধিকার করেছি, জনগণ আমাদের জয়ী করেছে। আমার বক্তব্য হচ্ছে আমাদেরও জনগণ এখানে এনেছে, তাদের সমর্থন আমাদের পেছনেও আছে। কিন্তু ও'রা আসলে বাংলা কংগ্রেসের জয়কে নিজেদের জয় বলে প্রচার করছেন। ঐক্যের কথা বলা হয়েছে। ঐক্য যেটা আছে সেটা হচ্ছে পলিটিক্স হ্যাজ স্ট্রেঞ্জ বেড ফেলোস। ঐক্যের মধ্যে আসল জিনিস থাকা দরকার, কিন্তু তাঁদের একদল হচ্ছেন বিদেশের দালাল এবং আর একদল হচ্ছেন জাতীয়তাবাদী। আমি জানি না অন্যান্য দল এ'দের সংগে কি করে বসেছেন? আমি জানি না যাঁরা দেশকে ভালবাসেন তাঁরা কি করে একসঙ্গে ও'দের সাথে বসেছেন।

[4-10—4-20 p.m.]

আমি একটা সত্য কথা বলছি--যেদিন অ্যাসেম্বলী আরম্ভ হলো, সেদিন মনে করেছিলাম বোধ হয় লালরক্ষীর সাংস্কৃতিক বিপ্লব আরম্ভ হয়েছে, মনে হয়েছিল কমিউনিস্ট পার্টির কুক্ষিগত হয়েছে এই মন্ত্রীসভা।

আর একটা কথা বলবো। তাঁরা বলেছেন রাজ্যপালের ভাষণে লেখা খাদ্যাভাব ও দ্রব্যমূল্য বৃদ্ধির কথা। ঠিক কথা। কিন্তু খাদ্যাভাব ও মূল্যবৃদ্ধির কারণ কি? কারণ তাঁরা খাদ্য আন্দোলন করে প্রমান করে দিয়েছিলেন খাদ্য আন্দোলন করে খাদ্যাভাব দূর করতে পারেন নি। তাঁরা খাদ্যাভাব আরো বৃদ্ধি করেছিলেন ধ্বংসমূলক কার্যকলাপ করে। আমরা তখন উৎপাদন বৃদ্ধির কথা বলেছিলাম। কিন্তু তাঁদের কার্যকলাপ সেই উৎপাদন ব্যাহত করেছিল। বাংলা বন্ধ করে দৈনিক ২০ কোটি টাকা করে লোকসান করেছিলেন তাঁরা, বহু কোটি টাকার জিনিসপত্র ভস্মীভূত

করেছিলেন। কিন্তু আমরা আজ কংগ্রেস পক্ষ বিরোধী দল হয়েও এই খাদ্যাভাব দূরীকরণে সহযোগিতার হস্ত প্রসারিত করবো, আমরা তাঁদের গঠনমূলক সমালোচনা করবো।

**Shri Kandru Majhi:**

মাননীয় স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করতে উঠে আপনার সামনে গুটিকয়েক কথা বলবো।

আজ আমরা দেখছি সুদীর্ঘ ১৯ বছরের পর বাংলাদেশে এবং আরো অনেকগুলি রাজ্যে কংগ্রেসী কুশাসনের পুঞ্জীভূত আবর্জনা শোষণ ও অনাচার এবং অন্ধ তামসিকতা থেকে জনগণ মুক্তির আনন্দ পেয়েছে। জনগণ আশা করে তাঁদের গণতান্ত্রিক জীবনে তাঁদের আশা-আকাঙ্খা এবার সুপরিচালিত হবে, রূপায়িত হবে। তাঁরা আরো মনে করছেন যাঁদের হাতে আজ শাসনভার তাঁরা আমাদের গণতান্ত্রিক জীবনকে সার্থক করবেন এবং কংগ্রেসী কুশাসনের ধ্বংসস্তূপ সরিয়ে সমগ্র দেশে একটা পরিষ্কার-পরিচ্ছন্ন শাসনব্যবস্থা প্রবর্তন করে যোগ্যতার সঙ্গে শাসন করবেন। শাসন দায়িত্বে অধিষ্ঠিত নেতৃবৃন্দের উপর আমাদের আস্থা থাকলেও একথা যেন ভুলে না যাই যে, গণতান্ত্রিক জীবনকে সফল করতে হবে, ব্যাপক জনজীবনের সঙ্গে শাসনযন্ত্রের ঘনিষ্ঠ যোগাযোগ গড়ে তুলতে হবে। এই ব্যাপক জনজীবনকে ও জনমতকে উপযুক্ত মর্যাদা এবং স্থান দিতে হবে এবং সাহসের সঙ্গে এগিয়ে যেতে হবে নূতন সম্পদ ও জাতি গঠনের উদ্দেশ্যে।

আজ যাঁরা বিরোধীর আসনে বসেছেন, তাঁরা কয়েকদিন শাসকের আসনে বসে জনসাধারণের অভিমতকে সম্পূর্ণ উপেক্ষা করেছিলেন, এমন কি এই বিধানসভাতেও জনগণের প্রতিনিধিদের অভিমতকে কোন মূল্য তাঁরা দেন নাই, তাকে রুদ্ধ করতে চেয়েছিলেন। সেই অপরাধের জন্য আজ তাঁদেরকে জনসাধারণ ঘাড়ে ধরে দেশ থেকে বের করে দিয়েছেন এবং ফলে আজ তাঁরা বিরোধীর আসনে বসেছেন। একথা যেন তাঁরা শিক্ষা করেন, উপলব্ধি করেন যে, জনগণের প্রতিনিধিদের তাঁদের সুচিন্তিত অভিমত দিয়ে দেশের শাসনকে সহায়তা করবার অধিকার তাঁদেরও আছে। জনগণের প্রতিনিধি হিসাবে তাঁদের সুচিন্তিত অভিমত যতক্ষণ সরকার গ্রহণ করবেন ততক্ষণ বিরোধীতা সৃষ্টির কোন প্রশ্ন উঠতে পারে না। জনগণের প্রতিনিধি হিসাবে সকলের অভিমতকে যেমন যোগ্য সম্মান দেবার দায়িত্ব রয়েছে, তেমনি সরকারের দায়িত্ব পালনে সহায়তা দেবার দায়িত্বও তাঁদের রয়েছে। একথা যেন কেউ ভুলে না যাই যে, শাসনে অধিষ্ঠিত ব্যক্তিদের শাসনের যোগ্যতা যা-ই থাকুক না কেন, ব্যাপক জনজীবনকে বিকেন্দ্রীভূত শাসনকে বন্ধ করে কাজের ধারার ভিত্তিতে জনসাধারণ এগিয়ে না চললে জনগণের স্বপ্ন ও আশা-আকাঙ্খা সম্পূর্ণরূপে ব্যর্থ হবে। সংক্ষেপে আমি আমার ভাষণ এখানে সমাপ্ত করলাম।

**Shri Ambika Charan Das:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচন পর্ব শেষ হয়ে যাবার পর, যারা আমরা নির্বাচনে কৃতকার্য হয়েছি, সবাই আমরা আজকে এই শীতাতপ নিয়ন্ত্রণ কক্ষে সমবেত হয়েছি। আমাদের মহামান্য রাজ্যপাল গত ৮ই তারিখে এখানে যুক্ত অধিবেশনে যে ভাষণ দিয়েছিলেন, তারই উপর আলাপ, আলোচনা এই সভায় চলছে। এবং বিভিন্ন পক্ষ থেকে, বিভিন্ন সদস্যগণ আপন আপন দৃষ্টিভঙ্গী ও দৃষ্টিকোণ থেকে তাঁর এই ভাষণের সমালোচনা করেছেন। মাননীয় স্পীকার মহোদয়, আমিও আপনার মাধ্যমে আমার কিছু বক্তব্য এই সভার সামনে রাখতে চাচ্ছি। অবশ্য মাননীয়া রাজ্যপালের ভাষণ খুব সংক্ষিপ্ত। কিন্তু, এই ভাষণ সংক্ষিপ্ত হলেও, এই ভাষণের মধ্যে বাংলাদেশের অনেকগুলি সমস্যার কথা স্বীকৃত হয়েছে। তাঁর ভাষণে বেকার সমস্যার কথা উল্লেখ আছে। গত বছরের গোলমালের কথার উল্লেখ আছে। উত্তরবঙ্গে যে প্রবল বান হয়েছিল এবং তাতে যেসব জেলা ক্ষতিগ্রস্ত হয়েছিল, তারও উল্লেখ ভাষণের মধ্যে আছে। প্রখর খরার জন্য কৃষির যে প্রভূত ক্ষতি হয়েছে সে সম্বন্ধেও তাঁর ভাষণের মধ্যে উল্লেখ আছে। তাঁর ভাষণ খুব সংক্ষিপ্ত হলেও, এই

বিভিন্ন সমস্যার কথার

[4-20—4-30 p.m.]

যেমন কতকগুলি কথা উল্লেখ করবার আছে ছায়া ছবির শেষ কথা থাকে অতঃপর রূপালি পর্দায় দ্রষ্টব্য তেমনি এই ভাষণের ভিতর তিনি যেসব কথার উল্লেখ করেছেন তারই শেষ অঙ্কে এক জায়গায় বলেছেন যে জনগণ যে সরকার গঠন করেছেন, তাঁদের উপর যে আস্থা রেখেছেন সেই আস্থার মর্যাদা রেখে সরকার এখন কাজ করবেন। আমরাও একথা বলবো যে সেই মর্যাদা আমাদের বর্তমান সরকার রাখবার খুব চেষ্টা করবেন। তারপরে আমি একটা খুব বড় জিনিস দেখেছি, খুব তাজ্জব ব্যাপার, হাটে, ঘাটে, বাজারে যে উত্তাপ ছিল সেই উত্তাপ এখনও রয়ে গিয়েছে। আমরা জানি যদি কারো কোন রোগ হয়, ঔষধে যদি তা না সারে তাহলে অনেক সময় স্থান পরিবর্তনের দরকার হয়। জনসাধারণ তাঁদের স্থান পরিবর্তন করে দিয়েছে বটে কিন্তু এখনও তাঁদের উত্তাপ কমেনি, সেই ভলকানিক ইরাপশান এখনও চলছে। এই ১৪ শিশুরথী মিলে আমাদের কংগ্রেসকে যে বধ করেছে তার পোস্ট মর্টেম রিসেপশান এখনও কেন চলছে সেটা আমি বুঝতে পারছি না। এখন কথা হচ্ছে ও'রা বারবার বলেছেন যে ও'রা নাকি জনমতের ভোটে, জন সমর্থনে এখানে এসেছেন, কিন্তু আমি একটা কথা বলতে চাই যে আমরা যে ১২৭ জন এখানে এলাম, আমরা যে ১২৭ জন যেসব এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেটা পশ্চিমবঙ্গের একটা বৃহৎ এলাকা, তাহলে আমরা জনসমর্থনে না এসে কি সকলেই জানোয়ারের ভোটে এসেছি? একথা স্বীকার করতে আমার লজ্জা নেই যে আমরা বলদ, বলদ আমরা স্কন্ধে করে জনসমর্থনে এখানে এসেছি। মাননীয় স্পীকার মহাশয়, আমি নিজেকে স্বীকার করছি যে আমি বলদ, জনগণের বোঝা স্কন্ধে করে বহে নিয়ে এসেছি তাদের কথাগুলি আমাদের এই সরকারের কাছে রাখবো বলে। তাঁরা বলেছেন যে আপনি যখন সভাতে যাবেন তখন আমাদের অভাব অভিযোগের কথা রাখবেন এবং সরকারের কাছে তার প্রতিকার চাইবেন। তখন যে কোন সরকার গঠিত হবে তা তাঁরা জানতেন না আমরাও জানতাম না, তবে যে সরকার গঠিত হোক না কেন আমি বলবো যে তাঁরা জনগণের সরকার, তাতে কোন সন্দেহ নেই। আমার কেন্দ্র মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি, সেখানকার জনসাধারণের যে বোঝা আমি বহে এনেছি তা সরকারের কাছে একে একে রাখবো। আমার প্রথম কথা হচ্ছে বাংলাদেশের যে অনেকদিনের পুরানো কীর্তিশিল্প তা আমাদের ওখানে আছে, সেটা হচ্ছে রেশম শিল্প, আর একটা হচ্ছে পশম শিল্প। মুর্শিদাবাদ জেলার রেশম শিল্পের ঐতিহ্যের কথা আপনারা সকলেই জানেন, তার উন্নতির জন্য আমি সরকারের কাছে আবেদন করছি। আমি একথাও জানাচ্ছি যে আমার বিস্তীর্ণ এলাকা হচ্ছে কৃষি এলাকা, সেই কৃষি এলাকার উন্নতির জন্য সময়মত যেন সব ব্যবস্থা করা হয়। আমি একথা আরো বলবো যে আমার এলাকায় স্কুল কম, কতকগুলি স্কুল পেন্ডিং আছে, সেগুলিকে সরকার যেন অনুমোদন দেন এবং অনুমোদন দিয়ে সেখানকার শিক্ষাক্ষেত্রকে যেন বিস্তীর্ণ করেন। আমার এলাকায় হেলথ সেন্টারের প্রয়োজন আছে, যদিও দু-একটা হয়েছে তবুও আরো কিছু দরকার। এই ব্যবস্থা সরকার যেন করেন। অবশ্য একথা বললে তাঁরা এই অজুহাত দেখিয়ে বলবেন যে এটা তাঁদের বাজেট নয়, পূর্বতন সরকারের বাজেট কিন্তু এটা ঠিক যে কোকিল ডিম পাড়ে কাকের বাসায়। এখন এই বাচ্চা হলে পর সেটা কা কা করবে কি কুহু কুহু করবে সেটাই আমাদের জিজ্ঞাস্য। আমার শেষ কথা এই যে আপনাদের বাক্য আমরা অনেক শুনেছি, এখন ১৪ দলের ঐক্য হয়েছে এটা ঠিকই তবে দেশের জন্য মনৈক্য আনুন এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ ইলিয়াস রাজি:** মাননীয় স্পীকার মহাশয়, আমি মহামান্য রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকার এবং এই হাউসের সামনে দু'একটা কথা রাখতে চাই। রাজ্যপাল তাঁর ভাষণে এক জায়গায় বলেছেন যে উত্তরবঙ্গে বন্যার ফলে ফসলের সমূহ ক্ষতি হয়েছে, বিশেষ করে মালদহ, কোচবিহার এবং জলপাইগুড়ি জেলায়। এটা ঠিকই যে বন্যা প্রত্যেক বছর হয় এবং গেল বছর অর্থাৎ ১৯৬৬ সালেও বন্যা হয়েছে এবং সেই বন্যায় বিশেষ করে মালদহ জেলার আমি যে এলাকা থেকে এসেছি সেই হরিশ্চন্দ্রপুর এলাকায় বন্যায় প্রচুর ক্ষতি হয়েছে। গেল বছর ১৭ই এবং ১৮ই আগস্ট "যুগান্তর" এবং ১৯এ আগস্ট "আনন্দবাজার" পত্রিকার সংবাদদাতা লিখেছিলেন যে, মহানন্দা, মধুমতি নদীর প্রচণ্ড জলোচ্ছ্বাসের ফলে প্লাবনে হরিশ্চন্দ্রপুর থানার ৭৫ বর্গমাইল এলাকা বিধ্বস্ত হয়েছে। এই বন্যা কেন হয়েছে এই কথা

হয়ত, স্যার, আপনি জানেন না। হরিশ্চন্দ্রপুর থানার এলাকা হল ১৬০ বর্গমাইল এবং এই ১৬০ বর্গমাইল এলাকার মধ্যে কংগ্রেসী সরকারের আমলে একটা বাঁধ তৈরী করা হয়েছে যে বাঁধের নাম হল মালিয়োর বাঁধ। এই বাঁধের ভিতরে হরিশ্চন্দ্রপুর থানার ৬০ বর্গমাইল এলাকা নেওয়া হয়েছে এবং ১০০ বর্গমাইল এলাকা বাঁধের বাইরে।

**ডাঃ জয়নাল আবেদিন:** মিঃ স্পীকার, স্যার, ট্রেজারী বেঞ্চ একেবারে খালি, কোন মন্ত্রী সেখানে নোট নিচ্ছেন না।

**মিঃ স্পীকার:** এইত এখানে আমার কাছে একজন মন্ত্রী দাঁড়িয়ে আছে।

**ডাঃ গোপিকারঞ্জন মিত্র:** কেউ নোট না নিলে আমাদের উত্তর দেবেন কে এবং উনি তো বাংলা জানেন না। সেজন্য আপনি হাউস বন্ধ করে দেন।

**মিঃ স্পীকার:** হাউস আমি বন্ধ করবো না, আমাকে দিয়ে হাউস বন্ধ করাতে পারবেন না। একজন মিনিস্টার এখানে ত আছেন এবং আমি খবর পাঠাচ্ছি, বোধহয়
They are busy with some other work.

**Shri Deoprakash Rai:**
Mr. Speaker, Sir, for an intelligent man mental notice is enough.

**শ্রীমহম্মদ ইলিয়াস রাজি:** মাননীয় স্পীকার মহাশয়, আমি বলছিলাম যে হরিশ্চন্দ্রপুর থানার ৬০ বর্গমাইল এলাকায় বাঁধ দেওয়া হয়েছে এবং তার বাইরে যে ১০০ বর্গমাইল এলাকা, যেখানে বাঁধ নেই সেখানে প্রচন্ড বন্যার ফলে ফসলের অত্যন্ত ক্ষতি হয়েছে। এই ১০০ বর্গমাইল এলাকার মধ্যে ৭৫ বর্গমাইল এলাকায় বন্যায় ভয়ানক ক্ষতি হয়েছে এই কথা গেল বছর "যুগান্তর" এবং "আনন্দবাজার" কাগজে বেরিয়েছে। বন্যা হবার কারণ হল একমাত্র এই যে, যে বাঁধ তৈরী করা হয়েছে সেই বাঁধ সমস্ত নদী নালাকে বন্ধ করে দিয়েছে, সেখানে জল বেরিয়ে যাওয়ার কোন পথ রাখা হয়নি যার জন্য এই ৭৫ বর্গমাইল এলাকায় ফসলের ভয়ানক ক্ষতি হয়েছে। স্যার, এটা আপনি জানেন যে আমাদের দেশে যদি খাদ্যশস্যের এইরকম ক্ষতি হয় তাহলে দেশ কোনদিন খাদ্যশস্যের দিক থেকে স্বাবলম্বী হতে পারবে না। এই জন্য আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করছি যে এই বাঁধ দিয়ে যে সমস্ত নদী নালার জল যাওয়ার পথ বন্ধ করা হয়েছে সেই পথে যাতে জল বেরিয়ে যেতে পারে তার জন্য যেন ব্যবস্থা করা হয়। তার মানে বিভিন্ন জায়গায় স্লুইস গেট করে এই জল যাতে বেরিয়ে যায় এবং এই জল বাঁধের ভিতর এলাকায় যাতে সেচ হিসাবে ব্যবহার করা যেতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করছি। এই বাঁধ দেওয়ার ফলে আর একটা সমস্যা হয়েছে এই যে মালদহ জেলার পার্শ্ববর্তী এলাকা বিহার এলাকার পূর্ণিয়া জেলা সেই পূর্ণিয়া জেলার আজিমনগর থানায় গত বছর ভয়ানক রকম প্লাবন দেখা দেয়। গত ৪ বছর ধরে সেখানে ফসলের দিক থেকে খুব ক্ষতি হচ্ছে, তাই তাদের বোরো ধান বেশী উৎপাদন করার জন্য নির্ভরশীল হতে হয়েছে।

[4-30—4-40 p.m.]

ফলে বিহারের থেকে যে নদী আসে বাংলাদেশের দিকে সেই নদীর নাম হল পিয়াকোষ নদী। সেই পিয়াকোষ নদী আজমনগর পূর্ণিয়া জেলার এলাকায় পড়ে। তখন তারা বরো ধান বেশী উৎপন্ন করবার জন্য সেই পিয়াকোষ নদীর উপরে যে দাঁড়া আছে খরবাইন ঘাট যেই ঘাটের নিকটে তারা একটা বাঁধ তৈরী করে দিয়ে এখন মালদহ জেলায় আমাদের হরিশ্চন্দ্রপুর থানায় যে জল আসছিল সেই জল বন্ধ করে দেবার জন্য আমাদের হরিশ্চন্দ্রপুর থানা এলাকায় ইসলামপুর ও সাদলিচক অঞ্চলে ৫ হাজার বিঘা বরো ধান চাষ করা হত সেই জমিতে জল পাচ্ছে না বলে এখন এখানে বরো ধানের ভয়ানক ক্ষতি হচ্ছে। আমার অনুরোধ এই যে সমস্যা এই বাঁধ দেবার ফলে বিহার এবং বাংলাদেশে বরো ধানের আবাদ করবার যে সমস্যা এই সমস্যার দিকে যুক্তফ্রন্ট সরকার যেন নজর দেন। এবং এর একটা আশু সমাধান করবার চেষ্টা করেন। যদি এটা করা না হয় তাহলে আমাদের হরিশ্চন্দ্রপুর থানায় যে ৫ হাজার বিঘা জমিতে বরো ধান উৎপন্ন হয় সেই বরো ধান আর উৎপন্ন হতে পারবে না। এতে খাদ্যশস্যের দিক দিয়ে আমরা অনেক পিছিয়ে

পড়ব এবং আমাদের যে খাদ্য সমস্যা আছে তা আরও তীব্রতর আকার ধারণ করবে। আরেকটি বিষয়ে আমি এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে ওল্ড মালদহ থানায় কাচল বিল বলে একটা বিল আছে এই বিলটা হল ৪৭ একর জমির উপরে। এই বিলটা দুইজন লোককে ইজারা দেওয়া হয়েছে। সেই দুইজন লোকের নাম হচ্ছে জহরলাল বুধরা এবং মহম্মদ সইদ মিঞা। এই বিল নিয়ে তারা মাছের চাষ করছে। এই অজুহাতে এই বিলের পার্শ্ববর্তী এলাকায় যে বরো ধান আবাদ করা হত সেখানে তারা সেই বিলের জল ব্যবহার করতে দিচ্ছে না। ফলে এখানে যে ৫ হাজার বিঘা জমিতে বরো ধান চাষ করা হত সেখানে জল না পাবার জন্য বরো ধান চাষের ভয়ানক ক্ষতি হচ্ছে। এর একটা সুষ্ঠু ব্যবস্থা যুক্তফ্রন্ট সরকার করেন এদিকে আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আরেকটি কথা আপনার মাধ্যমে রাখতে চাই যে যখন যুক্ত বাংলা ছিল তখন আমাদের এই বেঙ্গলে একজন আই জি এবং ৫ জন ডি আই জি সমস্ত কাজ চালাতেন। আর এখন ওয়ান থার্ড বেঙ্গলে অর্থাৎ পশ্চিম বাংলায় দেখতে পাচ্ছি ২ জন আই জি একজন স্পেশাল আই জি অর্থাৎ তিনজন আই জি আর ১৬ জন ডি আই জি দিয়ে কাজ পরিচালনা করা হচ্ছে। এর মানে হল এই যে টপ হেভী এ্যাডমিনিস্ট্রেশান চলছে সেটা যাতে কমান যায় তার জন্য আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে আবেদন করছি। এইদিকে যেন সরকার বিশেষ দৃষ্টি দেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker:** May I request the Hon'ble Ministers that at least one of them—if not some of them—should be present here when discussion in the House goes on. It is desirable that Hon'ble Ministers who are called upon to reply should hear the honourable members' speeches made in this House May I request Mr. Konar to kindly look into this.

**Shri Harekrishna Konar:** Sir, I take note of this.

**Shri Amalendu Kumar Bagchi:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেজন্যে তাকে অভিনন্দন জানিয়ে দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে আমাদের নোতুন সরকার অদ্যাবধি খাদ্যনীতি সম্পর্কে কোন সুচিন্তিত ঘোষণা করতে পারলেন না। এবং তার জন্যে জনসাধারণ হতাশার মধ্যে দিন কাটাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি যে পল্লী অঞ্চল থেকে আজ চাল উধাও হয়ে গিয়েছে, ভূমিহীন কৃষক, খাদ্য ব্যবসায়ী, ক্ষুদ্র জমির মালিক অনাহারে দিন কাটাচ্ছে। সুচিন্তিত খাদ্যনীতি বর্তমান সরকার ঘোষণা না করার জন্য চোরাকারবারীরা খাদ্য বাজার থেকে সরিয়ে নিয়ে যাচ্ছে। আজকের কাগজেও দেখেছি কমিউনিস্ট পার্টির সেক্রেটারী কমরেড রাণাদিভে পর্যন্ত স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গ সরকারের সুচিন্তিত খাদ্যনীতি এখনই প্রকাশ করা উচিত। তাঁরা এতদিন পর্যন্ত জনসাধারণের কাছে যে বুলি আউড়ে এসেছেন—মন্ত্রিসভা গঠন করার সময় যে আঠার দফা কর্মসূচী ঠিক করেছেন তার রূপায়ন না করে কেন এখন বলে বেড়াচ্ছেন যে কংগ্রেসের যে খাদ্যনীতি ছিল তার ফলে কিছুই তারা রেখে যায়নি এবং সেখানে সেন্ট্রাল গভর্নমেন্ট কিছু না করলে আমরা কি করব? তার এখন একটা ভাওতা দেবার চেষ্টা করছেন এটা দেখছি। আর একটি দিকে অধ্যক্ষ মহাশয় আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে পশ্চিম বাংলার ডেভেলপমেন্ট সম্বন্ধে কোন কথা সুনির্দিষ্টভাবে বলেন নি। পশ্চিমবঙ্গের হৃৎপিন্ড ভাগীরথী আর ধমনী মুর্শিদাবাদ জেলা। আপনি জানেন র‍্যাডক্লিফ এ্যাওয়ার্ড-এ একথা বলা হয়েছিল যে ক্যালকাটা এ্যাজ এ সিটি এন্ড এ পোর্ট যদি রক্ষা করতে হয় তাহলে মুর্শিদাবাদ থাকবে সেই ভাগে যে ভাগে কলকাতা থাকবে। ফরাক্কা বাঁধ হচ্ছে, কিন্তু কতদিনে শেষ হবে জানি না, আপনার আমার জীবদ্দশায় শেষ হবে কিনা সন্দেহ আছে। মুর্শিদাবাদের নবগ্রাম যেখানে থেকে আমি নির্বাচিত সেটা লালবাগ মহকুমার একমাত্র ধান্য উৎপাদনকারী থানা—অথচ সেই থানার উন্নতির কোন পরিকল্পনার কথা ভাষণে প্রকাশ পায়নি। হলদিয়ার তৈলশিল্প—পেট্রোল কেমিক্যালস কারখানা স্থাপন করার কথা স্বর্গত ডাঃ রায় বলে গিয়েছিলেন সে সম্বন্ধে এই ভাষণে কোন উল্লেখ পেলাম না। আমি মুর্শিদাবাদ জেলার কথা বলছি যে জেলা গোটা পশ্চিম বাংলার সর্বোচ্চ পাট উৎপাদনকারী জেলা বলে পরিচিত

সেখানে আজ খাদ্য সঙ্কট দেখা দিয়েছে অথচ তার সমাধানের কোন আভাষ দেননি। এখন পিছু হটতে আরম্ভ করেছেন নিজেদের দুর্বলতা, অকর্মণ্যতা ঢাকার জন্য মুখে মুখে জনসাধারণকে খুব বলছেন আমরা ভাল কাজ করবার চেষ্টা করছি কিন্তু কংগ্রেস কাজ করতে দিচ্ছে না। এই লুকোচুরির খেলা পশ্চিমবঙ্গের জনসাধারণ আর সহ্য করবে না। এই সঙ্গে আমার একটা কথা মনে পড়ছে—পেট্রিয়ট নামে একটা কবিতা—যে কবিতায় বলা হয়েছিল যে জননেতা যখন দেশে যাচ্ছিলেন তখন সেই শহরের প্রতি আবালবৃদ্ধবনিতা তাকে অভ্যর্থনা করবার জন্য সেখানে হাজির হয়েছিলেন। আবার কিছুদিন পর সেই জননেতা যখন তাঁর কৃত-কর্মের জন্য ফাঁসিকাষ্ঠে ঝুলেছিলেন তখনও সেই শহরের আবালবৃদ্ধবনিতা তাঁর মৃত্যুদণ্ড দেখবার জন্য সেখানে উপস্থিত হয়েছিলেন। তাই আমি পশ্চিমবঙ্গের নূতন সরকারকে সাবধান করে দিতে চাই যে খাদ্য নিয়ে তাঁরা লুকোচুরি খেলবেন না—তাঁরা পরিষ্কার এবং স্পষ্ট ভাষায় এই মুহূর্তে খাদ্য নীতি প্রকাশ করে জনসাধারণকে ভাঁওতার হাত থেকে রক্ষা করবেন।

[4-40—4-50 p.m.]

**Shri Golam Mahiuddin:** Mr. Speaker, Sir, I may be permitted to convey through you the appreciation of this House of the spirit and content of the Address delivered by the Governor of West Bengal at the Joint Session of the Legislature on the 8th March, 1967.

The Address referred inter alia to the widespread popular unrest that swept over parts of this State last year. It also stated that large areas of the State suffered for the second successive year from severe drought. It will not perhaps be irrelevant, in this context, to wish to know whether the Government that was in office at the relevant period did not have any prior knowledge that the discontent had been brewing long before the actual outburst, or what steps did it take to forestall the upsurge granting that the costly intelligence machinery at the disposal of the Government had done its duty by the Government.

Droughts, it is true, cannot be prevented by mere wishful thinking. It cannot be prevented at all. However, it is felt that the Government should have been able to take adequate ameliorative measures for counteracting as far as possible the havoc caused by the drought which unfortunately is not a very rare phenomenon in this part of the world. Floods did occur in the latter part of August, 1966, as floods may occur again. What the people expect in such contingencies is that the Government should be able to devise methods of reducing, if not entirely eliminating, the hazards of drought and floods the occurrence of which cannot be ruled out. It should not rest content with attributing its inaction and negligence, its lethargy and lapses to force majeure. I am confident that this Government will not lend itself to this latter charge. Precautionary measures should be adopted lest we should be again caught napping. What for the vagaries of the weather and what for the inadequacies of the procurement policy of the Government particularly during the months following the last harvest, the food position of the State has become extremely difficult.

The general distress of the people which was the immediate cause of last year's unrest was greatly accentuated by the increase in the prices of essential commodities. It is indeed sad to think that the then Government made no ostensible effort to hold the price line.

As a lay man,—for I am not a professional economist—I feel that legislative measures fixing prices of essential commodities and controlling the distribution of these commodities should go a long way in checking the awkward tendency of prices at odd moments of spiraling to the skies, to the dismay of the people, and the amazement of the Government.

Anxiety has been expressed by members of the Opposition that the present coalition Government may not after all hold together for very long. Coalition Governments are not by any means a novel phenomenon. Parties holding different political views do come together and present a united front when the country or the State is faced with a serious situation which no party may singly meet. The parties of course continue to retain their separate identities, they do not merge; they simply coalesce to execute a common programme. This common programme should be to fight relentlessly all forms of corruption, inefficiency and lethargy wherever they are found, and to mitigate as far as possible the distress of the common man.

I have every confidence that the present Government will address itself seriously to the completion of this task, and as long as it will continue to seek this end I shall continue to lend my support for whatever it is worth both on the floor of the House and outside it.

**শ্রীপ্রসেনজিৎ বর্মণঃ** মাননীয় স্পীকার মহাশয়, এই বিধানমণ্ডলীর যুক্ত অধিবেশনে মাননীয়া রাজ্যপাল যে উদ্বোধনী ভাষণ দিয়েছিলেন আমরা আশা করেছিলাম যে, এর মধ্যে আমাদের দেশ বর্তমানে যেসব সমস্যার সম্মুখীন হয়েছে, সেইসব সমস্যা দূর করার জন্য নবগঠিত যুক্তফ্রন্ট সরকার কি কি উপায় অবলম্বন করছেন এবং কি কি নীতি তাঁরা নির্ধারণ করবেন তার সুস্পষ্ট পরিচয় আমরা দেখতে পাবো। কিন্তু দুঃখের বিষয় এই যে, এই ভাষণের মধ্যে কতকগুলি সমস্যার উল্লেখ করা হয়েছে মাত্র, কিন্তু সেইসব সমস্যা দূর করবার জন্য কি কি উপায় এই যুক্তফ্রন্ট সরকার অবলম্বন করবেন তা বর্ণনা করা হয়নি। আমাদের দেশের সবচেয়ে যে বড় সমস্যা, তা হোল খাদ্য সমস্যা। এবং এই খাদ্য সমস্যা যদি দূর করতে হয় তাহলে আমাদের দেশের কৃষির উন্নতি করতে হবে এ বিষয়ে কোন সন্দেহ নেই। অথচ সারা দেশে কৃষির উন্নয়নের জন্য কি কি প্রচেষ্টা তাঁরা নেবেন সেসব কিছুই বলেন নি। আমাদের দেশের ভিতর এক এক জায়গায় এক একটা সমস্যা রয়েছে। আমি কোচবিহার জেলার মানুষ। কোচবিহার জেলায় আমি জানি সেখানে জমির উর্বরতা অনেক কম, ফসল জমিতে অনেক কম হয়। সেখানে কৃষির উৎপাদন যাতে বাড়ে সে বিষয়ে তাঁরা কি উপায় অবলম্বন করবেন সেই সব কথা কিছুই বলেন নি। কৃষির উন্নতি আবার নির্ভর করে ভূমি এবং ভূমি রাজস্ব নীতির উপর এবং ভূমি সংক্রান্ত নীতি এই যুক্তফ্রন্ট সরকারের কি হবে তাও তিনি বর্ণনা করেন নি। এই কয়েক দিনের আলোচনার মধ্যে এইরকম একটা ধারণা সরকার পক্ষ থেকে রাখা হয়েছে যে কলকারখানার মালিক এবং জমির মালিক সবাই হচ্ছে দুর্বৃত্ত বিশেষ, আর জমির যারা আধিয়ার বর্গাদার তারা খুব ভাল মানুষ। কিন্তু আমার ব্যক্তিগত অভিজ্ঞতা যা আছে তা থেকে আমি জানি যে অনেক জমির মালিক এমন কি ৭৫ বিঘার অধিকারী যারা তারাও অনেক সময় আধিয়ারদের সঙ্ঘবদ্ধ উচ্ছৃঙ্খলতা যার পিছনে আজকে সরকার পক্ষ যাঁরা গঠন করে আছেন সেই সমস্ত রাজনৈতিক দলের উস্কানি আছে--সেই সব সঙ্ঘবদ্ধ উচ্ছৃঙ্খলতার জন্য জমির মালিকরা ভালভাবে চাষাবাদ করতে পারেন না এবং কৃষির উন্নতি তাতে হয় না এবং এতে উৎপাদন আমাদের ব্যাহত হয়। এই আবেদন আমি রাখবো মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে এই সরকারের কাছে যে কৃষির উন্নতি করতে গিয়ে এই ভূমি সংক্রান্ত নীতি যাতে এমনভাবে স্থির করা হয় যার দ্বারা আমাদের দেশের সার্বজনীন উন্নতি হয়। তারপর শিক্ষা সম্বন্ধেও তিনি কিছু বলেন নি। প্রাথমিক, মাধ্যমিক এবং বিশ্ববিদ্যালয় স্তরে কি নীতি তাঁরা অবলম্বন করবেন সেই সব কিছুই বিবৃত করা হয় নি। উত্তর বাংলায় বিশ্ববিদ্যালয় অল্পদিন হোল স্থাপিত হয়েছে। সেই বিশ্ববিদ্যালয়ের সংগঠনের জন্য বা তার উন্নয়নের জন্য কি কি কাজ তাঁরা করবেন সেই সব কিছুই তিনি বলেন নি। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে এখনও কোন আইনের কলেজ হয় নি। মফঃস্বল কোর্টের যা অভিজ্ঞতা আমার আছে তা থেকে বলতে পারি যে মফঃস্বল কোর্টগুলিতে অচিরে এমন অবস্থা হয়তো হবে যে সেখানে ল-ইয়ার পাওয়া যাবে না।

[4-50—5 p.m.]

উত্তর বাংলার অনেক ছেলে আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে আইন পড়তে পারছে না। এখন অনেক কড়াকড়ি হয়েছে, এম এ এবং ডিসটিংগুইসড্ গ্রাজুয়েট না হলে 'ল'এ ভর্তি হতে পারে

না। উত্তর বাংলায় 'ল' কলেজের ব্যবস্থা যাতে অচিরে হয় সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর মেডিকেল কলেজ এখনও সেখানে হয় নি। এই মেডিকেল কলেজ যাতে অচিরে সেখানে হয় তার জন্যও আমি বলছি। তা ছাড়া বি টি কলেজ প্রত্যেক জেলাতে জেলাতে হওয়া উচিত। কোচবিহারে বি টি কলেজ হওয়া একান্ত প্রয়োজন। কারণ আজকে একথা সকলেই জানেন যে ট্রেনিং প্রাপ্ত শিক্ষক না হলে কাজ করার অসুবিধা আছে। কাজেই প্রত্যেক জেলাতে যাতে বি টি কলেজ হয় তার প্রস্তাব আমি রাখবো। সঙ্গে সঙ্গে এই অনুরোধও রাখবো যাতে কোচবিহারে অবিলম্বে বি টি কলেজ হয় তার দিকেও নজর দেবেন। শিল্পের উন্নয়নের কথা এখানে বলা হয়েছে। সে সম্পর্কে বলতে গিয়ে আমি এই কথাই বলব যে এটা সকলেই জানেন যে কোচবিহারে কোন বড় শিল্প নেই, এই কথা স্মরণ রেখে যেন সেখানকার কথা বিবেচনা করা হয়। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে এখন একটি গুরুতর বিষয়ের প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনারা সকলেই জানেন যে গত ১৬ই মার্চ রাত্রিবেলায় কোচবিহার জেলাতে ভীষণ সাইক্লোন হয়েছে। এই সাইক্লোনের ফলে অনেকগুলি গ্রাম ক্ষতিগ্রস্ত হয়েছে। এর মধ্যে মাথাভাঙ্গা মহকুমার ঘোকসারডাঙ্গা, কোচবিহার মহকুমার কচুবন, সাঝের পাড়, রাজার হাট, টাকাগাছ, কুচবিহার শহর, গুড়িয়াহাটি, লংকাবড়, কালীঘাট; ঘুঘুমারী পানিশালা এবং তুফানগঞ্জ মহকুমার বলরামপুর ও আমবাড়ী ভোজনপুর—এই সমস্ত গ্রাম ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে, ২ জন নিহত হয়েছে, কয়েকজন লোক আহত হয়েছে এবং প্রায় ২ হাজার বাড়ী ভূমিসাৎ হয়েছে। এখনও পর্যন্ত যে খবর পাওয়া গিয়েছে তাতে দেখা যায় সেখানে এখনও বৃষ্টি হচ্ছে এবং অনেক লোক আশ্রয়হীন হয়ে পড়েছে। খবরে আরো জানা গেছে যে ওখানকার কর্তৃপক্ষের হাতে প্রয়োজনীয় তাঁবু ও ত্রিপল নেই। মাননীয় স্পীকার মহাশয়, এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় রিলিফ মিনিস্টারকে অনুরোধ জানাচ্ছি যে অবিলম্বে যেন সেখানে এই সব আশ্রয়হীন মানুষদের আশ্রয় দেবার ব্যবস্থা করেন এবং যারা গৃহহীন হয়েছে তাদের গৃহনির্মাণের ব্যাপারে যাতে সাহায্য করা হয় সে দিকে দৃষ্টি দেন। তা ছাড়া ৭।৮টি জুনিয়ার হাই স্কুল, প্রাথমিক বিদ্যালয়ের ঘর বিধ্বস্ত হয়েছে। এতে ছাত্রদের পড়াশুনা ক্ষতিগ্রস্ত হচ্ছে। যাতে সেই সমস্ত ঘর নির্মাণ করে পড়াশুনার ব্যবস্থা অচিরে হয় তার দিকেও দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আর যে সমস্ত চাষী ক্ষতিগ্রস্ত হয়েছে তাদেরও যেন সাহায্য দেওয়া হয়। স্যার, ১৯৬৩ সালে কোচবিহার জেলার দেওচরাই অঞ্চলে যে সাইক্লোন হয়েছিল সেই সময় কংগ্রেস সরকার দুর্গত মানুষদের যথেষ্ট সাহায্য করেছিল। আজকেও যাতে সেই রকম সাহায্য পায় সে আশা মানুষ করে। এই বলে আমি শেষ করছি।

**শ্রীকমলকান্তি গুহ:** মাননীয় স্পীকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। এখানে এই মাত্র একজন মাননীয় সদস্য কুচবিহারে সাহায্য প্রেরণের জন্য বললেন। সেখানে সাহায্য ইতিমধ্যেই চলে গিয়েছে।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** স্যার, উনি কি মন্ত্রী যে উনি বলছেন? স্যার, ইজ হি এনটাইটেল্ড?

**মিঃ স্পীকার:** এ কোশ্চেন হ্যাজ বিন রেসড। ইন অর্ডার টু হেল্প মি হি ইজ টেলিং দি হাউস হোয়াট হি নোজ। ইট ইজ কোয়াইট ইন অর্ডার।

**শ্রীকমলকান্তি গুহ:** স্যার, সেখানে খয়রাতি সাহায্য ৫০ হাজার টাকা চলে গিয়েছে, আরো যাচ্ছে, গৃহনির্মাণ বাবদ ৫০ হাজার টাকা, ধুতি ১ হাজার, শাড়ী ১ হাজার, শিশুদের জামা ২ হাজার, ত্রিপল ৫০০, কম্বল ৫০০, গুঁড়া দুধ ২৭০ পাউন্ড চলে গিয়েছে। আর আমাদের ত্রাণ বিভাগের মাননীয় মন্ত্রিমহাশয় সেখানে ২৪ তারিখে যাচ্ছেন।

**শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য:** মাননীয় স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের জবাবে বিরোধী দলের সদস্যরা যে সমস্ত কথাবার্তা বলেছেন তা আমরা দীর্ঘ সময় থেকে শুনছি। মহামান্য রাজ্যপালের ভাষণের যে মূল সুর সেটা হচ্ছে কংগ্রেস সরকারের ২০ বছর রাজত্বকালে যে সমস্ত ব্যর্থতা হয়েছে,—খাদ্যনীতি, শিল্পনীতি আরো অন্যান্য সমস্ত নীতিতে যে যে ব্যর্থতা

সেটা এবারে রাজ্যপালের ভাষণে প্রকাশ পেয়েছে। যুক্তফ্রন্ট সরকার যে নতুনভাবে নতুন সমস্ত নীতিতে আলোচনা করছেন, চিন্তা করছেন তার বহির প্রকাশ—এই ভাষণের মধ্যে দেখা যাবে। এখানে বিভিন্ন কংগ্রেস নেতৃবৃন্দ বলেছেন, অতীতকে স্মরণ করা দরকার। আমরা মনে করি অতীতকে স্মরণ করা দরকার এবং গত ২০ বছরে কংগ্রেসের ব্যর্থতার মূল যে কারণ সেই কারণটার আলোচনা করা প্রয়োজন আছে। আমি মনে করি কংগ্রেস যে নীতিতে দেশকে শাসন করার চেষ্টা করেছিলেন সেই পুঁজিবাদী ব্যবস্থার জন্য, সেই ব্রিটিশ সাম্রাজ্যবাদের দেওয়া রাষ্ট্রশক্তি, রাষ্ট্র-যন্ত্রের মাধ্যমে, আমলাতান্ত্রিক, দুর্নীতিগ্রস্ত রাষ্ট্রযন্ত্রকে ব্যবহার করে তাঁরা সারা বাংলাদেশের মানুষকে এই অবস্থায় নিয়ে এসেছেন এবং সেজন্য এই পুঁজিবাদী ব্যবস্থার যে রাষ্ট্রযন্ত্র, এই রাষ্ট্রযন্ত্রই মূল দায়ী। আমাদের যুক্তফ্রন্ট সরকারের সকলেই একথা স্মরণ রাখতে চায় এবং নিশ্চয়ই যুক্তফ্রন্ট সরকার একথা স্মরণ রাখবে। এই যে দুর্নীতিগ্রস্ত আমলাতান্ত্রিক রাষ্ট্র-ব্যবস্থা সেই ব্যবস্থাকে পরিবর্তন না করলে, পুঁজিবাদী ব্যবস্থাকে পরিবর্তন না করলে, পুঁজিবাদী ব্যবস্থার বদলে সমাজতান্ত্রিক পদ্ধতিতে, সমাজতান্ত্রিক নীতিতে যদি আজকে দেশকে পরিচালিত করা না হয় তাহলে বাংলাদেশের এবং ভারতবর্ষের সামগ্রিক উন্নতি হতে পারে না একথা আমার যুক্তফ্রন্ট সরকার জানেন। মাননীয় স্পীকার মহাশয়, এই সভায় বিরোধী দলের সদস্যগণ যখন সহযোগিতার কথা বলছেন, বাইরে আপনারা শুনবেন তাঁরা নির্বাচনে পরাজয়ের পরে ২।১ দিন চুপ করে থাকবার পর যখন তাঁরা দেখলেন যে সাধারণ মানুষ যাঁরা ভুল করে কংগ্রেসকে সমর্থন করতেন তাঁরা ধীরে ধীরে কংগ্রেসের বিরোধী ফ্রন্টে যোগ দিচ্ছেন এবং কংগ্রেস বিরোধীতে পরিণত হয়েছেন। তখন তাঁরা একটা উচ্ছৃঙ্খল পথে বিভিন্ন শিল্পে, বিভিন্ন কল কারখানায় গন্ডগোল পাকানোর চেষ্টা সুরু করলেন। তাঁরা সাধারণ মানুষকে বিভিন্ন জায়গাতে একথা বলেছেন যে কংগ্রেস আবার ৬ মাস পরে গদিতে আসবে এবং সরকারেও আসবে। সুতরাং এই ভয়ে যাঁরা এতদিন ভুল করে কংগ্রেসকে সমর্থন করেছিলেন তাঁদের সাহস দেবার জন্য এবং এই সরকারকে খতম করার জন্য তাঁরা যে চক্রান্ত করেছেন বাইরের জনসাধারণ তা দেখেছেন। সভার ভেতরে তাঁরা যতই সহযোগীতার কথা বলুক না কেন বাইরের জনসাধারণ তাঁদের মুখোস, তাঁদের আসল চেহারা দেখেছেন। জনসাধারণ জানেন যে তাঁরা কেরলের কমিউনিস্ট সরকারকে উচ্ছেদ করার জন্য কোটি কোটি টাকা ব্যয় করেছিলেন, বিদেশী, দেশী, একচেটিয়া পুঁজির সাহায্যে সেই সরকারকে ধ্বংস করার চেষ্টা করেছিলেন এবং আমরা জানি বাংলাদেশের এই সরকারকেও তাঁরা ধ্বংস করার চেষ্টা করবেন, তাঁরা বিশৃঙ্খলার সৃষ্টি করার চেষ্টা করবেন। তাই আজ আমি দেখতে পাচ্ছি যে তাঁরা বিভিন্ন কলকারখানায় যে উচ্ছৃঙ্খলতা এবং অরাজকতা সৃষ্টি করার চেষ্টা করছেন তার একটা প্রমাণ আমি দিচ্ছি। পাণিহাটি অঞ্চলে বঙ্গশ্রী কারখানা আছে আপনারা জানেন, ১০ই অক্টোবর, ১৯৬৬ সেই কারখানা বেআইনীভাবে লক আউট করে দেওয়া হয়। সেই বঙ্গশ্রী কারখানার মালিক রাজস্থানের একজন এম পি ছিলেন, কংগ্রেস এম পি, তাঁর নাম রামকৃষ্ণ ডাঁতিয়া। তিনি কংগ্রেস নেতা। যুক্তফ্রন্ট সরকার গঠিত হওয়ার পর সরকারের পক্ষ থেকে সেই বেআইনী লক আউট প্রত্যাহারের নোটিশ দিলে সেই কারখানা গত ১৭ই মার্চ, ১৯৬৭ সম্পূর্ণ অন্যায়ভাবে বন্ধ করে দেওয়া হয়। এইভাবে শ্রমিকদের মধ্যে একটা চূড়ান্ত অসন্তোষ সৃষ্টি করবার চেষ্টা করছে।

[5—5-10 p.m.]

আর একটা কারখানা নিমতা অঞ্চলে, একটা অদ্ভুত নোটিশ দিয়েছে মানুষকে বিব্রত করার জন্য, উস্কানি দেবার জন্য। কি রকম অন্যায় কাজ করছে সেটা দেখুন। একজন কংগ্রেস নেতার কারখানা "টাকি কো-অপারেটিভ টেক্সটাইল পাওয়ার লুম ইন্ডাস্ট্রি" এই মালিক নোটিশ দিয়েছে "এতদ্দ্বারা কারখানার সকল কর্মীদের জানান যাইতেছে যে আগামী দিন হইতে অনির্দিষ্ট কালের জন্য তাঁতীদিগকে যে মাগ্গীভাতা মাসিক শতকরা ৫ টাকা দেওয়া হইত, তাহা আর দেওয়া হইবে না। অন্যান্যদের মধ্যে যাহাদের মাইনা ১০০ টাকার উপরে তাদের শতকরা ২৫ টাকা কাটা যাইবে।" এই হচ্ছে একটা কারখানার মালিক-এর নোটিশ। এই চলছে বিভিন্ন জায়গায়। আপনি জানেন গত ১৪ তারিখে এন টি সি কারখানার সামান্য ঘটনাকে কেন্দ্র করে বিদেশী মালিক

লক আউট ঘোষণা করেছে। এইভাবে পানিহাটির শিল্প প্রধান অঞ্চলে বিভিন্ন কারখানায় মালিক লক আউট ঘোষণা করে অরাজকতা সৃষ্টি করেছে, কংগ্রেসী মালিকবৃন্দ উস্কানি দিয়ে উচ্ছৃংখলা সৃষ্টির চেষ্টা করছে এবং এইভাবে সরকারকে ভাঙ্গার তারা চেষ্টা করছে।

আর একটা কথা মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বিরোধী দলের নেতা প্রথম দিন থেকেই বলছেন, কংগ্রেস কর্মীদের উপর কমিউনিস্ট পার্টির লোকেরা হামলা করছে, বাড়ী বাড়ী ঘেরাও করছে। আপনি স্যার, জানেন, পাণিহাটি নির্বাচন কেন্দ্রে নির্বাচনের পরে আমার বাড়ীর সামনে সেখানকার নির্বাচিত কমিশনার শ্রীসন্তোষ রায় চৌধুরীকে কংগ্রেসী গুন্ডারা ছুরিকাহত করেছে এবং অপূর্ব নাগকেও ছুরিকাহত করেছে। আপনি জানেন অধ্যক্ষ মহাশয় গত এক বছর ধরে বেলঘরিয়ার কংগ্রেসী নেতারা উপরতলা থেকে আরম্ভ করে স্থানীয় কংগ্রেসী নেতারা পর্যন্ত গুন্ডাদের সাহায্য করেছিল এবং চরম উচ্ছৃংখলা সৃষ্টি করেছিল, সাধারণ মানুষ সেখানে চলাফেরা করতে পারত না এবং তারই জন্য নির্বাচনের পরে যুক্তফ্রন্ট সরকার গঠিত হওয়ায় সেখানকার জনসাধারণ আশীর্বাদ করছে। কেন না সেখানে গুন্ডারা সাধারণ মানুষকে অস্ত্রশস্ত্র নিয়ে বিব্রত করত, আজ আর তা পারছে না। আজ তারা বিতাড়িত।

**শ্রীশংকর সেন ইশোর :** মাননীয় অধ্যক্ষ মহোদয় এবং বিধানসভার সদস্যবৃন্দ আমি আপনাদের সশ্রদ্ধ নমস্কার জানাচ্ছি। আজকে আমি রাজ্যপালের ভাষণ সম্পর্কে দু'-চার কথা বলবার জন্য চেষ্টা করব। বিগত কয়েকদিন ধরে এখানে আলোচনা হচ্ছে, বাজেটের উপর আলোচনা হয়েছে। মহামান্য রাজ্যপালের ভাষণের উপর অনেক বিতর্ক হয়েছে, তাতে আমার মনে হয় যে আজকে যাঁরা সরকার পক্ষের আসন দখল করেছেন, পূর্বে যাঁরা বামপন্থী দল হিসাবে ছিলেন, তখন তাঁরা যে ধরণে কথাবার্তা বলেছেন, দীর্ঘদিন ধরে ১৯ বছর ধরে তাঁরা মাঠে ঘাটে যেভাবে কথা বলেছিলেন দায়িত্বহীনভাবে, অতিরঞ্জিতভাবে শুধু কংগ্রেস সরকারকে গালিগালাজ করে কর্তব্য শেষ করেছিলেন, আমি আশা করেছিলাম যে আজকে যখন শাসন ক্ষমতায় বসেছেন, তখন তাঁদের কথাবার্তা কতকটা অন্য রকমের হবে, তাঁরা বুঝেসুজে চলবেন, তাঁরা দায়িত্ব নিয়ে কথা বলবেন। কিন্তু দুঃখের বিষয় আপনার কাছে বলছি তাঁদের সেই অভ্যাস পরিবর্তন করতে পারেন নি। তাঁরা সরকারের আসনে বসে দায়িত্বহীনের মত অনেক বাগাড়ম্বর করে পূর্বতন প্রকৃতি অনুযায়ী কথা বলছেন। রাজ্যপালের ভাষণে বাংলাদেশের যে চিত্র দেওয়া হয়েছে, সে চিত্র অত্যন্ত হতাশ-ব্যঞ্জক। বাংলাদেশ সমস্যাসংকুল দেশ। এই প্রদেশে জমির সমস্যা রয়েছে, মাথা পিছু জমির অভাব রয়েছে, এই সম্বন্ধে কয়েকটি ভাসাভাসা কথা রাজ্যপালের ভাষণে আমি দেখতে পাচ্ছি।

বিরোধী দলে যাঁরা একদিন ছিলেন তাঁরা আজকে বাহবা দিচ্ছেন এই ভাষণকে সরকার পক্ষে বসে। কিন্তু ১৯৫২।৫৭।৬২ সালে রাজ্যপালের ভাষণে যে সুন্দর কথাগুলি ছিল, যে গুরুত্ব-পূর্ণ কথা ছিল, যে যুক্তিপূর্ণ কথা ছিল তাতে আমরা তখনকার আমলে দেখেছি এই বিরোধী দল যাঁরা এখন স্পীকারের ডান দিকে বসছেন, তাঁরা বলতেন এটা অগণতান্ত্রিক ভাষণ, বাজে ভাষণ। কিন্তু আজকে আসন পরিবর্তন করার সঙ্গে সঙ্গে তাঁরা বলছেন এটা বৈপ্লবিক ভাষণ, এটা একটা ঐতিহাসিক ভাষণ। এর অর্থ হোল তাঁদের প্রকৃতি একই রকম আছে, শুধু কথার সুর অন্য রকম হয়েছে। আসনে বসেই যে তাঁদের চরিত্রের পরিবর্তন হতে পারে না এটা বাংলাদেশের মানুষ বুঝতে পারছে। আজকে যে গণফ্রন্ট হয়েছে এবং তারা যে ঐক্যের কথা বলছে সেই ঐক্য সম্বন্ধে আমার মনে একটা প্রশ্ন জাগছে। এখন বিভিন্ন বামপন্থী দল এক হয়েছে বটে, কিন্তু আমাদের জানা আছে তাঁদের আদর্শে এবং মতবাদে কত পার্থক্য। তাহলে এই ঐক্য কি রকম? দেশ যখন ভেসে যায়, সমস্ত জমিজমা যখন ভেসে যায় তখন সমস্ত জীবজন্তু, যেমন বাঘ, ভাল্লুক, সাপ, বেজি প্রভৃতি সব এক গাছে গিয়ে ওঠে কেউ কাউকে আক্রমণ করে না। ঠিক সেই রকম ১৪টি বামপন্থী দল এক হয়েছে। এই যে তারা এক হয়েছে এটা কিসের লোভে? গদির লোভে। নির্বাচনের আগে আমরা দেখেছি এই দক্ষিণপন্থী এবং বামপন্থী কমিউনিস্টরা নিজেদের মধ্যে কত কাদা ছোড়াছুড়ি করেছে। আমরা দেখেছি বাংলা কংগ্রেসকে বামপন্থী কমিউনিস্টরা কত গালাগালি করেছে। তারপর এই যুক্তফ্রন্টের আর এক অংশীদার পি এস পি বলত কমিউনিস্ট পার্টির লোককে স্পর্শ করলে গঙ্গা স্নান করতে হয়। তাহলে এই যে বিভিন্ন দৃষ্টিভঙ্গীর লোক

তাদের কি রকম ঐক্য হয়েছে? এ'দের ঐক্য হয়েছে ঠিক সেই রকম—অর্থাৎ দেশ বন্যায় ভেসে গেছে এবং তারা সকলে এক গাছে উঠেছে গদির লোভে। নির্বাচনে জনতার রায় যখন বেরিয়ে গেল কংগ্রেস নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা অর্জন করতে পারে নি তখন এ'রা মন্ত্রিত্বের লোভে এরকম ঐক্য করেছে। কিন্তু গ্রামের কর্মীদের মধ্যে বা র‍্যাঙ্ক অ্যান্ড ফাইলে তারা এক হয় নি। আমি তুফানগঞ্জে একটা নোটিশ দেখেছিলাম যে, কমিউনিস্ট পার্টির আহ্বানে যুক্তফ্রন্টের মিটিং। বাংলা কংগ্রেসের লোকেরা ভাবল অজয়দা আমাদের নিয়ে এ কি খেলা সুরু করেছে, অজয়দা যে আমাদের কমিউনিস্ট পার্টির হাতে তুলে দিয়েছে। আপনারা জানেন ১৯৬২ সালে চীন আমাদের দেশ আক্রমণ করেছিল। বাংলাদেশ সীমান্তবর্তী দেশ এবং সেই হিসেবে বাংলাদেশ জাতীয় নিরাপত্তা সমস্যার সঙ্গে জড়িত। আজকে অজয়বাবু যে মন্ত্রিসভা গঠন করেছেন সেখানে জ্যোতিবাবুকে মাথার মণি করে মন্ত্রিসভা গঠন করেছেন। স্যার, আজকে দেশ অন্ধকারে ডুবে যাচ্ছে। অনেকে বলছেন বাংলাদেশ রাহুমুক্ত হয়েছে কিন্তু আমি বলব অজয়বাবু জ্যোতিরূপী রাহুগ্রস্ত হয়েছেন। বাংলাদেশের ভবিষ্যৎ অন্ধকার হবে বলে আমি মনে করি। খাদ্য সম্বন্ধে বিতর্ক চলছে অথচ সরকার পক্ষ থেকে কোন সুস্পষ্ট নীতি খাদ্য সম্পর্কে দেওয়া হয় নি। আজকে সরকার পক্ষের গলার স্বর উল্টে যাচ্ছে এবং এই অবস্থায় তাঁরা ভূমি সংস্কার নীতিও গ্রহণ করতে পারেন নি।

[5-10—5-20 p.m.]

**Shri Bibhuti Pahari:**

মাননীয় স্পীকার মহাশয়, এখানে গত কয়েক দিন ধরে আলোচনা শুনবার পরে আজকে দেখতে পাচ্ছি কংগ্রেস পক্ষের সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় কিছুক্ষণ আগে এসেছিলেন এবং শ্রদ্ধেয় ডাঃ ঘোষ ও হেমন্তকুমার বসু মহাশয়েরা জানতে চেয়েছিলেন তাঁরা কি করে এই সরকারের সঙ্গে একত্রিত হলেন, তাঁরা সমস্ত বিরোধী দল মিলে কি করে সরকার গঠন করলেন? তারপরে শুনছি প্রবীণ সদস্য ... মহাশয়, যিনি এখন বিরোধী দলে নেতা এবং আরো কয়েকজন কংগ্রেস সদস্য তাঁরা কয়েকটি টেলিগ্রাম পড়ে শোনালেন যে বিভিন্ন জায়গায় কংগ্রেস কর্মীরা আহত হয়েছেন এবং আরো অনেকের আহত হবার সম্ভাবনা রয়েছে। এই সব কাল্পনিক খবর তাঁরা এখানে পেশ করেছেন। তার উত্তরে আমি ১৯৬৩ সনের অ্যাসেমব্লী প্রসিডিংস থেকে একটি অংশ এখানে তুলে ধরতে চাই

"This House views with grave concern various acts of organised assault and violence perpetrated on P.S.P. workers, supporters and sympathisers by Congress workers in the Chowringhee area in Calcutta in connection with forthcoming bye-election and coercion and intimidation held out to the members of the minority community in Chowringhee and Jamalpur constituencies by Congress Party."

যেখানে সিদ্ধার্থশঙ্করবাবু ১৯৬৩ সালে এই কথা বলেছিলেন। কিন্তু আজকে আমি সিদ্ধার্থশঙ্করবাবুকে বলতে চাই তিনি একটু অতীত স্মৃতি রোমন্থন করুন। আর কংগ্রেস পার্টির অন্যান্য সদস্যদেরও বলবেন তাঁরাও তাঁদের অতীত স্মৃতি রোমন্থন করুন। তাঁরা তো বিগত বিশ বছর এই দেশকে শাসন করেছেন। ২০ বছর শাসনে যাদের হাত ছিল, যাঁরা সেবার নামে শোষণের প্রতীক হিসেবে শাসনযন্ত্রকে পরিচালিত করেছেন, তাঁদের আজকে বলবো, তাঁরা আজকে একটু স্মৃতি রোমন্থন করুন—কতজন মায়ের চোখের অশ্রু ঝরিয়েছেন, কতজন মায়ের ছেলেকে তাঁদের কোল থেকে ছিনিয়ে নিয়ে হত্যা করেছেন? আজ একটু সেটা বিবেচনা করুন।

স্যার, আমি যে নির্বাচন কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি কংগ্রেস প্রার্থীকে পরাজিত করে সেটা হলো এগরা থানা। সেই এগরা থানা কাঁথি মহকুমায়; গত ১৭ই ফেব্রুয়ারী তারিখে বালিঘাই বাজারে আমাদের এক কর্মীকে ঐ কংগ্রেস নেতারা তাদের কংগ্রেস হাউসের মধ্যে পুরে প্রচণ্ডভাবে প্রহার করেছে। আমাদের সেই কর্মীর নাম দিলীপ, কাঁথি কলেজের ছাত্র, তার চোখের উপর কংগ্রেস নেতারা ও কর্মীরা ঘুষি চালিয়ে তার চোখটিকে খারাপ করে দেয়। ১৯শে ফেব্রুয়ারী আমি যে কংগ্রেস এম এল এ-র প্রার্থীকে পরাজিত করে এসেছি সেই হৃষিকেশ

চক্রবর্তীর বাড়ীর কাছে অনন্ত মণ্ডল নামে আমাদের একজন কর্মীকে তারা প্রহার করে অজ্ঞান করে রাস্তার উপর ফেলে দিয়ে যায়। তাকে কয়েকদিন হাসপাতালে থাকতে হয়। কারা ছুরি মারে, কারা অত্যাচার চালায়, কারা এই অত্যাচার করতে শেখায়—আপনি শুনুন স্যার, সেকথা ওদের কাছ থেকে।

এরপরে খগেন দাশগুপ্ত মহাশয়, যিনি বিরোধী দল নেতা—তিনি চীফ মিনিস্টার্স তহবিল সম্পর্কে এখানে বলেছেন, চীফ মিনিস্টার্স তহবিল নাকি তাঁর ব্যক্তিগত তহবিল এবং শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় তা ইচ্ছামত খরচ করতে পারতেন, আমি তাঁকে বলি, বেলা তো অনেক হলো, বয়সও তো বেড়েছে, পশ্চিমে অস্ত যেতে তো আর বেশী বাকি নাই! এবার তিনি একটু সত্য কথা বলতে শিখুন। আমার কাছে একটা মনি অর্ডারের রসিদ আছে। সেই টাকা পাঠাচ্ছেন কে? না,

Secretary to the Chief Minister, West Bengal, Writers' Buildings.

এটা তাঁর ব্যক্তিগত ফান্ড নয়, সরকারী কর্মচারী হচ্ছে এই সেক্রেটারী টু দি চীফ মিনিস্টার, তিনি এই টাকা পাঠিয়েছিলেন। আর যাঁরা আহত হয়েছেন তাঁদের ফটো আমার কাছে আছে। আমাদের যিনি ত্রাণমন্ত্রী ছিলেন পশ্চিমবাংলার যিনি দুর্নীতির রাণী, মেদিনীপুরের সেই শ্রীমতী আভা মাইতি—জেলা পরিষদ ও তাঁর পদমর্যাদার সুযোগ নিয়ে তাঁর নির্বাচনী এলাকায় সরকারী শাসনযন্ত্রকে যেভাবে কাজে লাগিয়েছেন, তার একটু বিবরণ আপনার কাছে পেশ করতে চাই।

টেস্ট রিলিফ সম্পর্কে মেদিনীপুর জেলা পরিষদ—কাঁথির এক নম্বর ব্লকে ১৯৬৬-৬৭ সালে ৫৪ হাজার টাকা তিনি অ্যাডভান্স করেছেন। পটাশপুরে জেলা পরিষদ থেকে টেস্ট রিলিফের জন্য ৪৯,৩০০ টাকা দিয়েছেন—অ্যাডভান্স করেছেন। ভগবানপুর থানায় এক নম্বর ব্লকে যেটা তাঁর নির্বাচনী এলাকা, সেখানে জেলা পরিষদের সেই কুমার প্রবীরবাবুর দাদা প্রবোধ জানা—যিনি স্ট্যাণ্ডিং কমিটির মেম্বার, তাদের অনুগ্রহ দেখাবার জন্য বিদায়ী ত্রাণমন্ত্রী ভগবানপুর এক নম্বর ব্লকে টেস্ট রিলিফের জন্য ১,৫৩,৭০০ টাকা দিয়েছেন। এটা তার নির্বাচনী এলাকা। তাই এত টাকা দিয়েছেন—অন্যান্য ব্লকের চেয়ে অনেক বেশী। কাঁথি মহকুমার এগরা এক নম্বর ব্লকে ১৪,৯০৫·৮০ পয়সা ক্যাশ দিয়েছেন। এগরা দু নম্বর ব্লকে ১০,৪৫২ টাকা রিলিফ দেওয়া হয় পনের দিনে। শুধু ভগবানপুর এক নম্বর ব্লকে যেটা শ্রীমতী আভা মাইতির নির্বাচনী এলাকা, অন্যান্য জায়গায় যেখানে ১৪ হাজার, ১১ হাজার, ১০ হাজার দেওয়া হয়েছে, সেখানে তার ব্লকে দেওয়া হয়েছে ৫৪ হাজার ৫২২ টাকা। এটার নাম কি গণতন্ত্র?

আর অনঙ্গমোহন দাস—ময়নাবাড়ী, যিনি পূর্বে এম এল এ ছিলেন, তার কথা একটু বলবার আছে। স্যার, এই মেদিনীপুরের জেলা পরিষদে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা সাধারণ মানুষের ফোঁটা ফোঁটা রক্ত দিয়ে যে ট্যাক্স সঞ্চিত হয় সেই জেলা পরিষদের সভাপতি রাসবিহারী পাল, সেই টাকা তচনচ করেছেন, ছিনিমিনি খেলেছেন। প্রবীর জানা ও প্রদ্যোৎ মহান্তি আভা মাইতিকে যথেষ্ট সাহায্য করেছেন। কারণ প্রবীর জানা ও আভা মাইতির মধ্যে একটা নিবিড় সম্পর্ক রয়েছে।

অনঙ্গমোহন দাস—তিনি ১০ হাজার ফুট টিউবওয়েলের পাইপ তমলুক ওভারসিয়ারের কাছ থেকে জেলা পরিষদের বিনা মঞ্জুরীতে, বিনা হুকুমে নিয়ে পালিয়ে গিয়েছেন। গত ১৬।৩ তারিখে মেদিনীপুরের জেলা পরিষদের একজিকিউটিভ অফিসার তদন্ত করেছেন এবং সংশ্লিষ্ট কাগজপত্র সিজ করেছেন। তিনি ধরা পড়েছেন, এখনো পর্যন্ত সে সম্বন্ধে কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নাই। এখন সরকারের কাছে অনুরোধ এদেরকে পাকড়াও করে হয় বনবাস, না হয় কাশীবাসে পাঠান হোক্।

[5-20—5-30 p.m.]

**শ্রী [illegible] রায়ঃ** শ্রদ্ধেয় স্পীকার মহোদয়, মহামান্য রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে আমি আমার কয়েকটি বক্তব্য রাখছি। মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে আমাদের সীমান্ত এলাকার নিরাপত্তার কোন ইঙ্গিত দেন নি। সীমান্ত অঞ্চলের নিরীহ চাষী, ভারতের শান্তি-কামী নাগরিকগণ পাক দস্যুর ভয়ে রাত্রে ঘুমাতে পারেন না, বিশেষ করে অন্ধকার পক্ষে সীমান্ত

এলাকা হতে গরু-মহিষ চুরির হিড়িক পড়ে যায় এবং ডাকাতি ও রাহাজানির সংবাদ কর্ণগোচর হয়ে থাকে। কয়েকদিন ধরে সরকারপক্ষ থেকে বিগত সরকারকে ব্যঙ্গ করে সমালোচনা করা হয়েছে। একজন সুযোগ্য সদস্য কংগ্রেসকে বিষধর সর্পের সহিত তুলনা করেছেন এবং সাপের কোমর ভাঙ্গিয়া দিয়াছেন এবং বিষদাঁত ভাঙ্গিয়া দিবেন বলিয়া আস্ফালন করিয়াছেন। আমি বলি সেই বিষদাঁত ভাঙ্গতে গিয়ে নিজের বিষদাঁত না ভাঙ্গে যাতে সেই চিন্তা তাঁরা যেন করেন। আর একজন সুযোগ্য সদস্যের কথা মনে পড়ে। তিনি বলেছেন, বিগত সরকারের মন্ত্রিমহোদয়গণের মাথায় তেল মাখা হয়েছে। আমি বলি আপনারা যতই বাম-ডান ঐক্যবদ্ধ হন না কেন আপনাদের মাথা কিন্তু ঠিক আছে, তাই আমি স্মরণ করিয়ে দিতে চাই, তেল মাখানোর দায়িত্বটা এখন সরকারপক্ষকেই নিতে হবে। মাননীয় কৃষিমন্ত্রীর বক্তব্যে তার প্রমাণ পাওয়া যাবে। আমি কয়েকদিন ধরে বিগত সরকারের ত্রাণমন্ত্রীর দুর্নীতির কথা শুনে এসেছি, কিন্তু আমাদের মনে আছে ১৯৬৪ সালের ৩রা নভেম্বর আমার নির্বাচনকেন্দ্রে যে শিলাবৃষ্টি হয়েছিল তাতে ৫৫ হাজার একর জমির ধান, মরিচ ইত্যাদি ফসল নষ্ট হয়ে গিয়েছিল। তদানীন্তন ত্রাণমন্ত্রী তিনি নিজে দেখে এসেছিলেন এবং আমাদের এলাকায় প্রচুর সাহায্য করেছিলেন। যার ফলে কোন চাষীকে না খেয়ে মরতে হয় নি। শিলাবৃষ্টির জন্য চাষীরা প্রচুর ভয় পেয়েছিল কিন্তু ত্রাণমন্ত্রী তাঁদের যথেষ্ট সাহায্য করেছিলেন। সেইজন্য আমার কুশমণ্ডী থানার চাষিগণ তাঁকে চিরদিন মনে রাখবে। বর্তমান সরকারের সুযোগ্য সদস্যরা সকলেই জনগণের সরকার বলে ঘোষণা করছেন কিন্তু আমি বলতে চাই তদানীন্তন যে কংগ্রেস সরকার ছিল তাঁরা কি জনসাধারণের ভোটে নির্বাচিত হয়ে আসেন নি? তাঁরাও সকলেই জনগণের সরকার বলে দাবি রাখতে পারেন। আর একট কথা আমার মনে আছে যা আমি সকলকে বলতে চাই যে, এই সরকার হচ্ছে ঐ রামধনু সরকার। রামধনু আকাশে উঠলে যেমন শীঘ্র বৃষ্টি দেখা দেয়, আবার অনেক সময় দেখা যায় রামধনু দেখা দিলে অচিরে ঝড়-বৃষ্টি আসতে পারে, তেমনি এবারে অনেকেই চিন্তা করছেন আমাদের বাংলার অদৃষ্ট-তরণী সুযোগ্য নাবিকের হাতে পৌঁচেছে বটে, কিন্তু সঙ্গে সঙ্গে তাঁরা ঝড়-বৃষ্টিরও আশঙ্কা করছেন। সেই ঝড়-বৃষ্টিতে তাঁর নৌকা টিকবে কিনা সেই চিন্তা আমরা করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমূল্যরতন মাহাতোঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজ আমি এখানে একজন নবাগত সদস্য। আপনি আমাকে বলার জন্য যে সুযোগ দিয়েছেন সেজন্য আপনাকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে একটি কথা জানাচ্ছি যে, আমার কনস্টিটিউয়েন্সি একটা জঙ্গল মহল সেখানে রতন নেই কিন্তু আমার নামের মাঝে ছিল একটা রতন, সেটা একটু দয়া করে মনে রাখবেন। অমূল্য মাহাতো নয়, অমূল্যরতন মাহাতো, আমার নামের মাঝে একটা রতন আছে। আমি কয়েকদিন ধরে শুনছি কংগ্রেসী তরফ থেকে বলা হয়েছে যে, টি-আর অর্থাৎ ত্রাণখাতের টাকা ঠিক ঠিকভাবে দেওয়া হয়েছে। একজন মাননীয় সদস্য বলেছেন যে, ত্রাণখাতে যেসব টাকা ছিল তা জেলা পরিষদকে দেওয়া হয়, সেটা সেখান থেকে পোস্ট অফিসের মত বিলি হয়ে থাকে। কিন্তু তার যে অনেক ব্যতিক্রম হচ্ছে সেটা আমি তাঁদের জানাতে চাই। আমি খুব সাধারণভাবে মেদিনীপুর জেলা পরিষদের কথা বলছি। শালবনী আঞ্চলিক পরিষদে এখনও পর্যন্ত তিনটি স্কীম আটকানো রয়েছে যা শুরু করতে পারেন নি আঞ্চলিক পরিষদের প্রেসিডেন্ট এবং বি-ডি-ও সাহেব। কারণ সেগুলি অঞ্চল থেকে কোনরকমভাবে পাঠানো হয় নি, অঞ্চলের যে রিলিফ কমিটি তার সেখানে কোন সম্মতি নেই এবং প্রধানের কোন সম্মতি নেই, অঞ্চল পরিষদ থেকে রেজলিউশন বা তাদের প্রায়োরিটি করা নেই। অথচ কংগ্রেসপ্রার্থীর কথামত ইলেকশনের প্রায় ১৫ দিন আগে এইসব স্কীমগুলি প্রায় ১৫ হাজার টাকার তিনটি স্কীম বেরিয়ে যায় এবং সেখান থেকে স্টার্ট দেওয়ারও অর্ডার চলে যায় ও এর সঙ্গে চেকও চলে যায় প্রত্যেকটি স্কীমের নামে নামে। এই যে সমস্ত কথা এগুলি অবশ্য অন্যায় কিনা তা ঠিক ধরা যাচ্ছে না কেননা আমাদের তরফ থেকে ওটা অন্যায় বলব কিন্তু ওঁদের তরফ থেকে অন্যায় নাও হতে পারে। কারণ ওঁদের তরফ থেকে কোন সদস্য বলেছেন কংগ্রেস মানে স্বাধীনতা, কাজেই ভোটের সময় কংগ্রেসকে জিইয়ে রাখতে হলে যদি তাঁদের ঐভাবে কাজ করতে হয় তাহলে স্বাধীনতা রক্ষা করার জন্যই টাকা খরচ করা হয়েছে বলে বলা যেতে পারে। কারণ স্বাধীনতা আমরা কেউ হারাতে চাই না। এইরকম ধরনের আরও নমুনা রয়েছে। স্বাধীনতার আগে আমরা

কংগ্রেসের সকলকে ভাবতাম যে, সত্যই এ'রা দেশসেবক, দেশপ্রেমিক ইত্যাদি কিন্তু এই প্রেমের মাঝেও ও'দের কথা ছিল যে, "দেখ মা, যদি কংগ্রেস করতে করতে স্বাধীনতা আনার আগে মারা যাই তাহলে আমাকে যেন রসগোল্লার হাঁড়িটায় কবর দেওয়া হয়। সেই হাঁড়িটা আজ পশ্চিম বাংলার বিপ্লবী জনসাধারণ ভেঙ্গে দিয়েছে। কাজেই হতাশা অনেকের মধ্যেই এসেছে. নূতন-পুরাতন অনেক সভ্যই বলেছেন যে, এখানে চেঁচামেচিটা শুনতে ভাল লাগছে না। কিন্তু আমার মনে হয় মন্দও তো লাগছে না। কারণ পিছনের কাজগুলির গলদ যদি না জানা যায় তাহলে আগামীদিনে আগাবার পথটা সুগম হয় না। কাজেই এইসব আলোচনা বা সমালোচনা করা ভাল। আমাদের মন্ত্রীরা যেন ঐ ধরনের না হয়ে যান তার জন্য আগে থেকে সাবধান হওয়া প্রয়োজন। হাতী যেমন খুব বড় বলে চোখদুটি খুব ছোট সেইরকম মানুষ যখন খুব বড় হয়ে যায় তার চোখদুটিও ছোট হয়ে যায়, তাতে খুব অসুবিধা হয়। ওদিক থেকে সেই ধরনের হয়ে গিয়েছিল বলেই বোধহয় ও'রা এদিক থেকে ওদিকে চলে গেলেন। কাজেই আমাদের আগে থেকেই সাবধান হওয়া উচিত, আমরা যেরকম ছিলাম সেইরকমই যেন থাকি। স্যার, আমি যে জঙ্গল এরিয়া থেকে এসেছি সেখানকার খানিকটা ছবি আপনার কাছে রাখতে চাই। ভীষণ সমস্যাসঙ্কুল সেইসব জায়গা, ওগুলি ছিল জঙ্গল, বৃটিশ আমলে সেইসব জঙ্গল নিশ্চিহ্ন করে দেওয়ার ইচ্ছা বা সাহস তাদের ছিল না। কারণ আমরা দেখেছি মেদিনীপুরে যখন ম্যাজিস্ট্রেট হত্যা হয় নি তার আগে সেই সব জায়গার এইসব জঙ্গল নষ্ট করতে গিয়ে বা তার কোন কিছু উলট-পালট করতে গিয়ে ইংরেজদের অনেক কর্মচারী যারা খাস ইংলন্ড থেকে এসেছিল তারা মারধোর খেয়েছে। সেইসব জায়গায় এখন জঙ্গল নেই, জঙ্গল একেবারে উচ্ছেদ হয়ে গিয়েছে এবং উচ্ছেদ হবার কারণ হচ্ছে এ'রা জঙ্গলের উপর এমন একটা গাফিলতি করেছেন যার ফলে সেইসব জায়গায় জঙ্গল একেবারে নেই। জঙ্গলে আবার ড্রেণ কেটে দেওয়া হয়েছে যার ফলে জঙ্গল থেকে যেসব জল ও সার নেমে আসে সেগুলি আটক হয়ে গিয়েছে, আটক হয়ে যাওয়ায় জমি অনুর্বর হয়ে গিয়েছে এবং আজকে যে খরা বলা হচ্ছে সেই খরাকে আরও বাড়িয়ে তোলা হচ্ছে দুদিক থেকে। একদিকে জঙ্গলে গাছ না থাকায় আকাশ থেকে বৃষ্টি হচ্ছে না। অন্যদিকে জঙ্গলের জলটা ড্রেণ কেটে কেটে আটকে দিয়ে জমিতে পৌছতে দেওয়া হচ্ছে না। ফলে জঙ্গলের জল ও সার উভয়েই আটকা পড়েছে, ঐসব জায়গায় আউশ ধানের চাষ বন্ধ হয়ে গিয়েছে। তারপরে ত্রাণখাতে যেসব টাকা যায় তাতে ৫ টাকা ২০ নয়া পয়সা দিয়ে একজনের একমাস চলতে পারে না। এই অবস্থায় যদি ঐ সব জায়গায় জঙ্গলের যে সোর্স আছে, সেগুলি জনসাধারণ একটু সস্তায় বা বিনা পয়সায় পায়, যেগুলি গ্রীষ্মের কালে পাতা বা ঝাটিকাঠ পড়ে যায় অথচ অন্য সময়ে যেগুলি ব্যবহার করতে দেওয়া হয় না সেগুলি যদি জনসাধারণ বিনা পয়সায় পায় তাহলে তাদের অনেক উপকার হয়। এইগুলির একটা সমাধান করার জন্য আমি বর্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আর এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30—5-40 p.m.]

**শ্রীবরলা মুর্মুঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি ভারতবর্ষের শেষ প্রান্ত থেকে মালদহ জেলা হবিবপুর থানা থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, মাননীয় রাজ্যপাল আমাদের মালদহ জেলা সম্পর্কে যা বলেছেন সেটা আমি এখানে পড়ে শোনাতে চাই। তিনি বলেছেন, "গত এক বছরের স্মৃতি আমার কাছে বেদনাদায়ক। দ্বিতীয় বছরে রাজ্যের বিশাল অঞ্চল তীব্র খরাক্লিষ্ট হয়েছিল, জায়গায় জায়গায় বৃষ্টিপাতের পরিমাণ ছিল যেমন অপ্রচুর অপর দিকে ছিল তেমনি অনিয়মিত। ফলে চাষের কাজ বিশেষ ক্ষতিগ্রস্ত হয়েছে। এ ছাড়া ১৯৬৮ সালের আগস্ট মাসের শেষের দিকে উত্তরবঙ্গের সকল জেলায় বিশেষ করে মালদহ, জলপাইগুড়ি এবং কোচবিহারে কমবেশি বন্যার প্রকোপ হয়ে গিয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মালদহ জেলাকে দুইভাগে ভাগ করা যায়, তার এক ভাগ হল গ্রামাঞ্চল আর এক ভাগ হল শহরাঞ্চল। গ্রামাঞ্চলে খুব খরা হয়েছে। এবার খরা অঞ্চলে বিশেষ কোন ধান হয় নি। কাজেই আমার কথা হল শুধু ক্ষতিগ্রস্ত অঞ্চলের সমস্যা কিভাবে সমাধান হবে সে সম্বন্ধে মাননীয় রাজ্যপাল কিছুই বলেন নি। এই যুক্তফ্রন্ট সরকারের কাছে আমি আবেদন করব যেন খরা অঞ্চলের জন্য একটুনি কিছু ব্যবস্থা গ্রহণ করেন। বিগত সরকার বলেছিলেন যে, ঐ অঞ্চলের জন্য খাজনা

কুব করবেন। কিন্তু যুক্তফ্রন্ট সরকার যাতে এইসমস্ত খরা অঞ্চলে খাজনা মকুব করেন তার জন্য এক্ষুনি যেন আদেশ দেন। এবং আমি আরও বলতে চাই, এতদিন যেসব অঞ্চলে টেস্ট রিলিফের কাজ হচ্ছিল সেগুলি যাতে বন্ধ না হয়ে যায় তার জন্য দৃষ্টি দেবেন। যদি টেস্ট রিলিফের কাজ বন্ধ করে দেওয়া হয় তাহলে ঐ সব অঞ্চলের লোকেরা খাদ্যাভাবে মৃত্যুমুখে পতিত হবে। সেজন্য বলছি যাতে টেস্ট রিলিফ চালু থাকে তার ব্যবস্থা করেন। তারজন্য আমি আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এবং এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kamakhya Charan Ghosh:**

স্পীকার মহোদয়, গত ৮ই মার্চ আমাদের এই সভায় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। আমরা সমালোচনা শুনেছি এই হাউসএ বিরোধীপক্ষের, যুক্তফ্রন্টের উপর তাঁদের প্রধান আক্রমণ নিবন্ধ করেছেন। আমরা বাইরে ঘুরে দেখেছি, জনসাধারণ এই যুক্তফ্রন্ট সরকারকে সমর্থন জানিয়েছে বাংলাদেশের বেশীর ভাগ জনসাধারণ এর স্বপক্ষে সোচ্চার হয়েছে। মুষ্টিমেয় লোক একে ধ্বংস করতে চাইছে। তারা আনাচে-কানাচে এই কথা ঘোষণা করছে, ষড়যন্ত্র করছে, এবং বলছে, এই সরকার ছয় মাসের বেশি টিঁকবে না। সংবাদপত্রে দেখছি, মাত্র ছয়দিনের মধ্যে রাজস্থানে কংগ্রেস সরকার শেষ হয়ে গেল; পণ্ডিচেরীতে তাঁদের সরকার যেতে বসেছে, অন্যান্য স্থানেও একে একে নিভিছে দেউটি। তাহলে বোঝা যাচ্ছে, কংগ্রেসের উপর জনসাধারণের আস্থা নেই। আমরা যে কাজ করতে চাই তা হল গরিব, মজুর, কৃষক, মধ্যবিত্ত সকলের স্বার্থরক্ষা করতে চাই আমরা কালোবাজারী দুর্নীতি এবং মুনাফাখোরদের বিরুদ্ধে সংগ্রাম করতে চাই, জনসাধারণের মধ্যে খাদ্যের সুষম বণ্টন করতে চাই। কংগ্রেস কার স্বার্থ পুষ্ট করতে চায় দেশের লোক বুঝতে পেরেছে, তাই তো ওদের দিন ঘনিয়ে এসেছে এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমাদের এখানে শ্রদ্ধেয় শ্রীসিদ্ধার্থ রায় ১৯৫৮ সালে কংগ্রেস পরিত্যাগ করেছিলেন সে সময় অনেকগুলি ভাল ভাল কথা বলেছিলেন। শ্রীরায় বলেছিলেন এই কংগ্রেস আর দেশবন্ধু চিত্তরঞ্জনের কংগ্রেস নেই, মুষ্টিমেয় স্বার্থান্বেষী একচেটিয়া পুঁজিপতি-দের কংগ্রেস হয়ে দাঁড়িয়েছে। স্যার, আমাদের যখন কোন নিকটতম আত্মীয় মারা যায়, তখন সেই মৃত আত্মীয়কে আমরা সহজে ছাড়তে চাই না, কিন্তু কালের অমোঘ নিয়ম মেনে নিয়ে তাকে [illegible] দি রাখি, দুদিন পরে দুর্গন্ধ বের হয়। যদি কংগ্রেসের মৃত্যু হয়ে থাকে, মৃত্যুর পর যে দুর্গন্ধ বের হয় সেই দুর্গন্ধের মধ্যে তিনি কি করে থাকেন এই প্রশ্ন তাঁকে জিজ্ঞাসা করি। যুক্তফ্রন্টের [illegible] স্যার, আজ বিশ বছর [illegible] বাংলার কি অবস্থা করেছে তার কিছু বলি। শুধু মেদিনীপুরের কথা বলি—সেখানে মেদিনীপুর-খেড়ুয়া একটা রাস্তা আছে। জেলা পরিষদ সেই রাস্তার দায়িত্ব নিয়েছিলেন, নেবার পর কাঁকরও ফেলেছিলেন, কিন্তু আজ পর্যন্ত তা বিছানো পর্যন্ত হয় নি। অঞ্চল নির্বাচনে [illegible] হয়েছে [illegible] আইন তা জনস্বার্থবিরোধী সেখানে [illegible] দেখা যায় জনসাধারণের কোন ভয়েস নেই। সেখানে [illegible] অঞ্চল পরিষদে যারা নির্বাচিত হয়েছেন তাঁরা এমনভাবে ট্যাক্স ধার্য করেছেন যাতে জনগণের মত নেন নি—কারও দুই গুণ, কারও তিন গুণ ধার্য করেছেন। কোতোয়ালী থানার আট নম্বর অঞ্চলে যে ট্যাক্স ধরা হয়েছে সেখানকার স্থানীয় লোকেরা তা মেনে নেয় নি, সেটা বর্জন করেছে। তাঁরা আবেদন করেছেন তিন বছর আগে যে ট্যাক্স ছিল তাই যেন রাখা হয়। আমাদের নতুন সরকার নির্দেশ দিয়েছেন যাতে ট্যাক্স কমিয়ে দেওয়া হয়। ঠিক এমনিভাবে জেলা পরিষদ, অঞ্চল পরিষদ যেগুলি কংগ্রেসের হাতে আছে সেগুলি দুর্নীতির আড্ডা হয়ে দাঁড়িয়েছে। কংগ্রেসের বক্তব্য এখানে যাঁরা রাখলেন তাঁদের কথার মধ্যে দুইরকম সুর শোনা গেল। কংগ্রেস সদস্যদের মধ্যে এখনও যাঁরা গরিব কৃষক, মজুর, মধ্যবিত্তের সঙ্গে এক-আধটু মেলামেশা করেন তাঁদের কেউ কেউ এই দুস্থ মানুষদের দুঃখ-দুর্দশার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন; কিন্তু বেশির ভাগ সদস্যদের বক্তৃতার সুরে দেখলাম সারা ভারতবর্ষের কালোবাজারী, জোতদার, জমিদার প্রভৃতির সুর ভেসে উঠছে। এইমাত্র একজন সদস্য উত্তরবঙ্গ জোতদারদের উপর অত্যাচারের কাহিনী বললেন—সেখানে নাকি আধিয়ারা জোতদারদের উপর অত্যাচার করছে। কিন্তু ইতিহাস যে সাক্ষ্য দেয় তা হল রাজা-মহারাজা, জমিদাররা চিরকাল গরিব কৃষকদের

উপর অত্যাচার চালিয়ে আসছেন কিন্তু আজ শোনা গেল উল্টো কথা। মাননীয় সদস্য বি
কংগ্রেস কর্তৃপক্ষের কাছে শিক্ষা পেয়ে এই কথা আজ শোনালেন যে, আঁধিয়াররা জোতদারদের
অত্যাচার করছে। ঠিক তেমনি এখানে এমন সুর ভেসে আসছে যে, মালিকের উপর মজ
অত্যাচার করছে। সমস্ত উল্টো কথা। অর্থাৎ যুক্তফ্রন্ট সরকার একটা স্বার্থে লড়াই কর
সেই স্বার্থের মধ্যে যে প্রোগ্রাম তার মধ্যে আমরা একতাবদ্ধ হয়েছি-
একতাবদ্ধ শক্তিকে ভাঙবার ক্ষমতা আজকে অন্ততপক্ষে ভারতবর্ষের কংগ্রেসের
তার কারণ কংগ্রেস নিজেই আজকে দ্বিধাবিভক্ত, ত্রিধাবিভক্ত হয়েছে ভারত
আপনি জানেন, আজকে ১৪টি দল দিয়ে যে যুক্তফ্রন্ট সরকার গঠিত হ
সেখানে মুখ্যমন্ত্রী বেছে নিতে সময় লাগে নি—১৪ জন মন্ত্রী বেছে নিতে সময়
নি। কিন্তু সারা ভারতবর্ষে কংগ্রেসের প্রধানমন্ত্রী বাছতে ১৪ দিন সময় চলে গেছে
আজকে কে শক্তিশালী, ইন্দিরা না মোরারজী দেশাই তা নিয়ে তর্ক উঠেছে। কেউ ব
ইন্দিরার কথা শুনে মোরারজী চলেছেন, আবার কেউ বলছেন কামরাজের কথা শুনে ই
চলেছেন। সুতরাং বর্তমানে কংগ্রেসের কোন নেতা নেই যার কথা শুনে ভারতের এক
থেকে আর এক প্রান্ত পর্যন্ত কংগ্রেসসেবীরা তাঁর নেতৃত্ব মেনে নেবেন। সুতরাং কংগ্
যোগ্যতা ছিল, সেই যোগ্যতা তাঁরা হারিয়ে ফেলেছেন। আপনার মনে আছে, কেরালায়
বামপন্থী সরকার গঠিত হয়েছিল সেই সরকারকে ভেঙ্গে দিয়েছিল কংগ্রেস। কিন্তু কের
জনসাধারণ সেই রায়কে মেনে নেয় নি, কেরালার জনসাধারণ কংগ্রেসের মন্ত্রিত্ব সেখানে চা
দেয় নি। তাই আমি বলব যে, আজকে বাংলাদেশে যদি কেউ এই মন্ত্রিসভা ভাঙবার
করে তাহলে বাংলাদেশের জনসাধারণ যারা আজ কংগ্রেসের বিরুদ্ধে অস্ত্রপ্রয়োগ করে বাংলা
মাটি থেকে তাদের সরিয়ে দিয়েছে তারা তা মেনে নেবে না। আমরা চাই সাধারণ কংগ্রেস
যারা তারা আমাদের কাজের সাথী হোক—কিন্তু আমরা চাই না টাটা-বিড়লা প্রভৃতির
কংগ্রেসীদের সঙ্গে যোগসূত্র স্থাপন করতে। কারণ আমরা চাই জনসাধারণের স্বার্থে ঐব
হতে এবং আমরা বৃহৎ পুঁজির সঙ্গে চোরাকারবারীদের সঙ্গে সংগ্রাম করতে চাই. এই
আমাদের মোটামুটি বক্তব্য।

[5-40—5-50 p.m.]

**শ্রীবৃন্দাবন বিহারী বোস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া রাজ্যপালের ভাষণের মধ্য
একথা প্রকাশ পেয়েছে যে বিদায়ী সরকার যাঁরা দীর্ঘ ২০ বছর ধরে শাসনকার্য চালিয়ে এসে
তাতে আমরা তাঁদের ব্যর্থতার ইতিহাস দেখেছি। অন্য দিকে দেখছি যে নূতন সরকার
আজ শাসনভার নিয়েছেন তাঁদের বহুমুখী উজ্জ্বল ভবিষ্যতের কথা তার মধ্যে প্রকাশ পা
মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁর ভাষণে আমরা দেখলাম কলকাতা মেট্রোপলিটন অঞ্চলের উন্নয
কথা বিশেষভাবে লেখা আছে এবং তাকে অগ্রাধিকার দেওয়া হবে বলে বলা হয়েছে। অ
আশার কথা যে, বৃহত্তর কলকাতার উন্নয়নের জন্য একটা প্রচেষ্টা করা হবে—সেই সঙ্গে অ
আশা করেছিলাম সুবারবান মিউনিসিপ্যালিটিগুলি এবং হাওড়া মিউনিসিপ্যালিটি যা কর
রেসন হতে যাচ্ছে শুধু তার নাম পরিবর্তন করলেই চলবে না, সেই মিউনিসিপ্যালিটির উন্নয়
অত্যন্ত প্রয়োজন; কারণ এই জেলার মিউনিসিপ্যালিটি দীর্ঘ দিন ধরে যাঁদের পরিচালনায়
সেই কংগ্রেস দল তাঁরা এই মিউনিসিপ্যালিটিকে একটা কংগ্রেসের আস্তাখানায় পরিণত করে
এবং একটা দুর্নীতির বাস্তু ঘুঘুদের আস্তাখানা করে তুলেছিলেন, সেইজন্য হাওড়ার উ
সম্ভব হয় নি। আমি আপনার মাধ্যমে যাতে হাওড়া জেলাকে অন্তত এই উন্নয়ন পরিকল্প
আওতায় রাখা হয় তার জন্য সংশ্লিষ্ট দপ্তরের কাছে আবেদন রাখবো। মাননীয় অধ্যক্ষ মহ
আমাদের বিরোধী দলের কেউ কেউ বন্ধু দুঃখপ্রকাশ করেছেন যে, রাজ্যপালের ভাষণের
তাঁদের কৃতিত্বের কথা কেন প্রকাশ করা হয় নি। আমার বন্ধুবর নিখিলবাবু এ সম্বন্ধে এ
সিরিজ অফ অ্যাচিভমেন্টের কথা তুলেছেন। আমি একটা নজীর আপনার কাছে রাখবো। অ
জেলায় সরকার পরিচালিত একটা ছোট্ট চাবিতালার কারখানা আছে। সেখানে ৫০ জন ক
আছেন—সেই কর্মীদের বেতন মাত্র ৫০ টাকা থেকে ১২০ টাকা পর্যন্ত। তাঁরা তাঁদের বি
দাবী নিয়ে দীর্ঘকাল সরকারের সঙ্গে আলোচনা করে আসছেন, কিন্তু কোন ব্যবস্থা হয় নি এ
পর্যন্ত। সরকার পরিচালিত কারখানা হলেও সেখানে সরকারী কর্মচারী বলে স্বীকৃতি পা

তাঁদের দেওয়া হয় নি। ঠিক নির্বাচনের এক মাস পূর্বে ঐ অঞ্চলে অতুল্যবাবুর বিরাট সভা হবে, সেই কারখানার উর্ধতন কর্মচারীদের পক্ষ থেকে প্রস্তাব এলো যে, অতুল্যবাবু সেই এলাকায় আসছেন তার জন্য একটা গেট তৈরী করো এবং কয়েকটি ফুলের মালা দিয়ে তাঁকে অভ্যর্থনা করো এবং তোমরা ডেপুটেশন-এ যাবে তাহলে তোমাদের দাবীগুলি বিবেচনা করা হবে। দুর্ভাগ্যবশত সেখানে কংগ্রেস পরাজিত হোল এবং তার ফলস্বরূপ আজ পর্যন্ত জানুয়ারী-ফেব্রুয়ারী মাসের বেতন সেইসমস্ত কর্মচারীদের দেওয়া হয় নি। পূর্বে যে সরকার ছিল তাঁদের কাছে তাঁরা আবেদন করেছেন। নিশ্চয়ই এই সরকার তাঁদের সেই আবেদন তদন্ত করে একটা ব্যবস্থা করবেন। এও তাঁদের একটা কৃতিত্বের কথা। বিরোধী দলের বন্ধুরা পূর্বতন সরকারের কৃতিত্বের দাবী করেছিলেন বলে আমি নজীরস্বরূপ সেই কৃতিত্বের কথা আপনার সামনে রাখলাম। তারপর রাজ্যপালের ভাষণে ক্ষুদ্র শিল্প, কুটিরশিল্প এবং অন্যান্য গ্রামীণ অর্থনীতির উপর ভিত্তি করে যেসমস্ত কুটিরশিল্প আছে সেই সম্বন্ধেও অগ্রাধিকার দেওয়া হবে বলে তিনি বলেছেন। হাওড়া জেলায় বিশেষভাবে ১৫ হাজারের মত তাঁতী আছেন। পানচাষী যদিও এটা কৃষিজ দ্রব্য তবুও পূর্বতন সরকার সেই পানচাষীদের এখনও পর্যন্ত একটা শিল্পের আওতার মধ্যে এনে রেখে দিয়েছেন, যার ফলে তাঁরা কৃষি সাহায্যও পান না এবং শিল্প সাহায্যও পান না। এই পানচাষীদের সংখ্যা ১০ হাজার—তাঁতশিল্পী ১৫ হাজার এবং ছোট ছোট ইঞ্জিনিয়ারীং কারখানা যারা পশ্চিমবাংলায় যা নেই সমস্ত হাওড়া জেলায় তা আছে—এইসমস্ত শিল্পগুলি আজ ধ্বংসের পথে চলেছে—কাঁচা মাল না পাওয়ার জন্য। কংগ্রেসী শাসনে কন্ট্রোল দরে কাঁচা মাল পাওয়া অত্যন্ত বিপজ্জনক হয়ে উঠেছিল এবং তার ফলে এমন একটা অবস্থা এসেছে যে সেইসমস্ত কারখানাগুলির আজ উঠে যাবার সম্ভাবনা আছে এবং হাজার হাজার শ্রমিকদের বেকার হবার সম্ভাবনা আছে। স্যার, আপনার মাধ্যমে তাঁত শিল্পের কথা আমি বলি। হাওড়া জেলায় তাঁত শিল্পের চিরকালের একটা ঐতিহ্য আছে। কিন্তু যেদিন থেকে এই কংগ্রেস সরকার বাংলাদেশ চালাচ্ছেন সেইদিন থেকে কয়েকটি কো-অপারেটিভ ছাড়া এইসমস্ত তাঁত শিল্পীদের কিছুই ব্যবস্থা করতে পারেন নি। তাঁদের পক্ষে কন্ট্রোল দরে সুতা পাওয়া অত্যন্ত অসম্ভব হয়ে উঠেছিল—ফলে বড় বড় মহাজনরা সেই তাঁতীদের গ্রাস করেছে এবং তাঁদের অর্ডার অনুযায়ী তাঁরা নিজেদের খুসী মত বেতন দিয়েছেন এবং তাঁদের উপর জুলুম করে কাজ চালিয়ে যাচ্ছেন। ফলে তাঁত শিল্প আজ ধ্বংসের পথে চলে গেছে। স্যার, আপনার মাধ্যমে আমি একটা কথা রাখবো কয়েকদিন পূর্বে হাওড়া জেলার বন্ধু ডোমজুড় থানা থেকে যিনি নির্বাচিত হয়ে এসেছেন আমেদ মণ্ডল সাহেব, তিনি একটা অসত্য ভাষণ দিয়ে গেছেন। আমি তদন্ত করে দেখলাম যে একটা খুন হয়েছে—সেই খুনকে কেন্দ্র করে তিনি কমিউনিস্ট পার্টির উপর একটা মিথ্যা অভিযোগ তাঁর বক্তৃতার মধ্যে করে গেছেন। এটা আমি ব্যক্তিগতভাবে তদন্ত করে দেখলাম যে একটা জমি সংক্রান্ত ব্যাপারে পারিবারিক ঝগড়ায় সেখানে একটা খুন হয়েছে এবং তিনি নিজে উকিল হিসাবে এক পক্ষের কেস নিয়েছেন। এই কারণে তিনি মিথ্যা কথা বলে কমিউনিস্ট পার্টির উপর একটা দোষ আরোপ করে বক্তৃতা করে গেছেন। দ্বিতীয় কথা একটা রিলিফ বণ্টনের ব্যাপারে তিনি মিথ্যা ভাষণ দিয়ে গেছেন। কোন একটা মুমূর্ষু ব্যক্তিকে সেখানকার পঞ্চায়েত রিলিফ দিয়েছেন। যেহেতু সেখানকার পঞ্চায়েত কমিউনিস্ট পার্টির দখলে আছে সেইহেতু এই অভিযোগ তিনি করেছেন। এই মুমূর্ষু ব্যক্তিটি যখন পঞ্চায়েতের কাছে আসে রিলিফের জন্য তখন পঞ্চায়েত বিনা তদন্তে তাকে রিলিফ দিতে চায় নি। কিন্তু তদন্ত করার পূর্বে তাঁরা বললেন যে মানুষটি যদি না বাঁচে তাহলে আর আপনারা কবে রিলিফ দেবেন। সেইজন্য তাঁরা অতি আরজেন্ট কেস হিসাবে তাঁকে রিলিফ দিয়েছিলেন। কিন্তু রিলিফ ঘরে পোঁছবার পূর্বেই সেই লোকটি মারা গিয়েছিল। উনি তাঁর বক্তৃতায় বর্ণনা করলেন যে কমিউনিস্ট পঞ্চায়েতেরা একজন মৃত ব্যক্তিকে রিলিফ দিয়েছেন। এটাও বিচারাধীন এবং সরকারীভাবে এটার তদন্ত চলেছে। আমি ব্যক্তিগতভাবে তদন্ত করে দেখলাম যে তিনি একটি মিথ্যা ভাষণ দিয়েছেন। মাননীয় স্পীকার মহাশয়, আমি আমার বক্তব্য শেষ করবার আগে আমাদের হাওড়া জেলার সেচ ব্যবস্থার কথা আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে নিবেদন করবো। হাওড়া জেলা চিরকালই ঘাটতি জেলা এবং হুগলী জেলার উপর নির্ভরশীল। আগামী মরশুমের আগেই যাতে হাওড়া জেলার ছোট ছোট সেচ পরিকল্পনা

কার্যে রূপায়িত হয় সেদিকে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো। পরিশেষে মান রাজ্যপালিকার ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানিয়ে তাঁকে আমার অভিন জানিয়ে এবং মাননীয় স্পীকার মহাশয়, আপনাকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য করছি।

[5-50—6 p.m.]

**শ্রীআমেদ হোসেন মণ্ডল:** স্যার, অন এ পয়েন্ট অফ পারসোন্যাল এক্সপ্লানেশান, সরক পক্ষের মাননীয় সদস্য শ্রীবৃন্দাবন বিহারী বোস মহাশয় আমার সম্বন্ধে কয়েকটি কথা বলে সেইজন্য আমি পারসোন্যাল এক্সপ্লানেশান দেবার প্রয়োজন আছে বলে মনে করছি। চামরা অঞ্চল প্রধান সংক্রান্ত টেস্ট রিলিফের টাকা আত্মসাতের ব্যাপার নিয়ে উনি যেটা বলে গে সেটা সাবজুডিস। অ্যালিগেসানগুলি আমি বলে গিয়েছিলাম এবং মরা লোককে রিলিফ দেও হয়েছে দ্যাট ইজ দি অ্যালিগেসান দেয়ার, দি কেস ইজ পেন্ডিং ইন দি কোর্ট অফ হাওড়া। সত্য ঘটনা, সরকার পক্ষের মাননীয় বন্ধু যেটা বলে গেলেন সেটা সত্য নয়।

**মিঃ স্পীকার:** এটা যদি সাবজুডিস হয় তাহলে আপনিই বা বলছেন কেন? যাই হে উনিও বলেছেন আপনিও বলেছেন, এখন ব্যাপারটা কাটাকুটি করে দিন, এখনও মকদ্দমা য পেন্ডিং থাকে তাহলে তার কথা এখানে তোলা যাবে না।

**শ্রীআমেদ হোসেন মণ্ডল:** স্যার, চকপাড়া গ্রামের যে ঘটনার কথা উনি বললেন, যেটা আ এখানে উল্লেখ করেছিলাম সেটাও সত্য ঘটনা। সেই ঘটনা হচ্ছে কংগ্রেস কর্মীকে মারা হয়েছি এটা সাবজুডিস, সেইজন্য এর ভেতরে আমি যাবো না, কিন্তু ঘটনাটা সত্য। আর একটা কথা উ বলেছেন সেটা হচ্ছে আমি নাকি এক পক্ষের উকিল আছি, এটাও সম্পূর্ণ অসত্য, কোর্টের নথ পত্রে এটার প্রমান পাওয়া যাবে।

**শ্রীক্ষুদিরাম চক্রবর্তী:** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই সভায় একজন নবাগত সদ কাজেই আমি কিছু বলবার আগে আপনাকে, নতুন এবং পুরাতন সদস্য যাঁরা নির্বাচিত হয়েছে সবাইকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। মাননীয়া রাজ্যপালিকার ভাষণের উপর ধন্যবা জ্ঞাপক প্রস্তাবে আমাকে কিছু বলবার সুযোগ দেওয়া হয়েছে বলে আমি আবার আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য সুরু করছি। মাননীয়া রাজ্যপালিকার ভাষণের তৃতীয় পৃষ্ঠা একটি উল্লেখযোগ্য বিষয় আছে, যাতে চাষীদের উন্নতির জন্য এই সরকার কিছু চেষ্টা করবেন এই চাষীদের উন্নতির জন্য আমি এই সভায় আমার কিছু বক্তব্য পেশ করছি। একথা আজকে সকলেই জানেন যে যারা চাষী অর্থাৎ যারা চাষের উপর নির্ভরশীল, তাদের মধ্যে শতকরা ৭ ভাগ ঋণগ্রস্ত হয়ে গেছে। এই চাষীদের উন্নতির জন্য আমি কয়েকটি প্রস্তাব রাখবো। আমা প্রস্তাবগুলি হচ্ছে, প্রথম--চাষীদের যথাসময়ে ঋণ দিতে হবে, তাদের ঠিক সময়ে সারের ব্যবস্থ করতে হবে, স্মল ইরিগেশান স্কীম চালাতে হবে, যেখানে নদীর জল পাওয়া যায় সেখানে নদীর জ পাম্পিং মেসিনের সাহায্যে এনে যাতে চাষের ব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করতে হবে আরো অনেক সময় দেখা গেছে যে আমাদের চাষীদের উন্নতির জন্য অনেক জায়গায় ডীপ টিউব ওয়েল খনন করা হয়েছে। সেই ডিপ টিউবওয়েল খনন করতে অনেক টাকা খরচ করা হয়েছে আমি জানি পাশকুঁড়া থানার একটা এলাকায় এই ডিপ টিউবওয়েল খনন করতে প্রায় ৮০ হাজা টাকা খরচ করা হয়েছে। কিন্তু সেই ডিপ টিউবওয়েল-এ একটুও জল ওঠে নি। এইভাবে সরকারী অর্থের অপচয় করা হয়েছে। এইরকম ডিপ টিউবওয়েল করা হয়েছিল পাঁশকুড়া থানার কেন্দুয়ানা মৌজায়। এতে যার উপকার করা হয়েছিল বলে মনে হয় তিনি একজন প্রেসিডেন বা অঞ্চল প্রধান। তিনি ইলেকশন-এ কংগ্রেসকে খুব সাহায্য করেছিলেন। সেখানে মোটে জল ওঠে নি, তথাপি সরকার ৪-৫ শত টাকা ব্যয় করে অনেক অফিসার রেখেছিলেন। সামান যেটুকু জল ওঠে কেবল সেই অঞ্চল প্রধানেরই সামান্য একটু জমিতে জল পায়। আমি আপনার নিকট এই অভিযোগ করছি যে অযথা এই পথে সরকারী টাকার অপচয় করা হয়েছে। আমি আর একটি কথা বলতে চাই। আমি একজন অঞ্চল প্রধান, আপনারা জানেন যে

গান্ধীজীর গ্রাম পঞ্চায়েত—গ্রাম স্বরাজ না হয়ে অঞ্চলে অঞ্চলে অঞ্চল পঞ্চায়েত স্থাপিত হয়েছে, তারপর থানার আঞ্চলিক পরিষদ এবং জেলা পরিষদ হয়েছে। কিন্তু গত ১৯২৫ সালে যেভাবে ইউনিয়ন বোর্ড স্থাপিত হয়েছিল। সেই ইউনিয়ন বোর্ড-এর প্রেসিডেন্টের যে ক্ষমতা ছিল এই অঞ্চল প্রধানদেরও অতটা সেই ক্ষমতা নেই। অনেক ক্ষমতা কমিয়ে দেওয়া হয়েছে। আর অঞ্চল প্রধানরা বর্তমানে যে অবস্থায় পড়েছেন তাতে কাজ করার কোন উপায় নেই। আপনি জানেন অঞ্চল প্রধানরা গত বছর তাঁদের ট্যাক্স ভাণ্গানি পড়েছিল পূর্ব নিয়ম অনুসারে। সেই নিয়ম অনুসারে ট্যাক্স মঞ্জুর হয়েছিল ১৫-৩-৬৬ তারিখে। কিন্তু তারপর হঠাৎ একটা সরকারি আদেশ তাঁদের কাছে গেল। সেই আদেশটি আমরা পেয়েছিলাম ১০-১১-৬৬ তারিখে তখন আমাদের অ্যাসেসমেন্ট লিস্ট তৈরী হয়ে গেছে এবং সেই প্রধানদের অ্যাসেসমেন্ট লিস্টকে উপেক্ষা করেছে তাঁদের বলা হয়েছে যে, নতুন নিয়মে ট্যাক্স ভাণ্গানি করে দিতে হবে। এটা এসেছিল ১০-১১-৬৬ তারিখে। আপনারা জানেন যে চৌকিদাররা বেতন পান অঞ্চল থেকে ১৫ টাকা আর সরকার থেকে ১৫ টাকা। সরকার যখন টাকাটা দেন তখন তাঁদের দেওয়া হয়, কিন্তু এই ট্যাক্স আদায় না হলে চৌকিদাররা অঞ্চল থেকে মাইনে পান না। ১০-১১-৬৬ তারিখে আমরা যে চিঠি পেয়েছি তার আগেই আমাদের ট্যাক্স ভাণ্গানি হয়ে গেছে এবং কিছু আদায়ও হয়েছে, কিন্তু এখন এই শাসকরা জেলা শাসকরা তাঁদের ধমকানী দিচ্ছেন যদি এইভাবে ট্যাক্স ভাণ্গানি না কর তাহলে সেই অঞ্চল প্রধানদের চাকরি থেকে বরখাস্ত করা হবে। এইরকম ব্যবস্থা থেকে আমরা কি করে সেই ট্যাক্স ভাণ্গানি করব নতুন নিয়মে তা বুঝতে পারছি না। আমরা সেজন্য আমাদের বিভাগীয় মন্ত্রিমহোদয়ের কাছে এটুকু বলতে চাচ্ছি যে, অন্তত এইবছর সেইরূপভাবে নতুন নিয়মে ট্যাক্স ভাণ্গানি না করে আমাদের যে পূর্ব নিয়ম ছিল, সেই নিয়মে আদায় করতে দেওয়া হোক এবং অনেক আদায়ও হয়েছে। সেই আদেশটি যাতে বহাল থাকে এবং এ বছর যাতে পূর্ব ট্যাক্স ভাণ্গানি নিয়ম অনুসারে আদায় করতে দেওয়া হয় যে ট্যাক্সটা আগেই মঞ্জুর হয়েছে, যে ট্যাক্স ভাণ্গানি মঞ্জুর হয়েছে সে বিষয়ে আমরা বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তা না হলে অসময়ে নতুন ট্যাক্স জারী করে, সেই ট্যাক্স লিস্ট তৈরী করে তার আদায় করা যাবে না এবং চৌকিদারদেরও মাইনে দেওয়া যাবে না। আর একটি কথা বলব যে, কংগ্রেস পক্ষ থেকে বলা হয়েছে আজ অনেকদিন হল এখনও আমরা কোন খাদ্যনীতি দিতে পারি নি। খাদ্যনীতি দেবে কি করে স্যার, এর কারণ গত বছর এ পর্যন্ত যা সংগ্রহ করা হয়েছিল তার ১০/৩ ভাগও সংগ্রহ হয় কিনা সন্দেহ, সে বিষয়ে আমাদের যুক্তফ্রন্ট সরকারকে বিবেচনা করতে হবে। তারপর গত বছর শুধু খরা হয় নি, খরা হয়ে ধানেরও ক্ষতি হয়েছে আবার কার্তিক, অগ্রহায়ণ মাসে জল হয়ে যেটুকু ধান হয়েছিল তারও ক্ষতি হয়েছে। সেজন্য এসব বিবেচনা করে খাদ্যনীতি ঘোষণা করতে হবে বলে দেরি হচ্ছে। সেজন্য তাঁরা সময় চাইছেন এবং এই সময় চাওয়ার জন্য আমাদের বিরোধীপক্ষের অনেকেই আমাদের দোষ দিচ্ছেন। সেই দোষের কোন কারণ নেই। কারণ, এমন একটা নীতি আমাদের করতে হবে যাতে সমস্ত লোক খেতে পায়।

[6—6-10 p.m.]

আমি প্রস্তাব করছি যে খাদ্যনীতি যখন সুস্পষ্টভাবে ঠিক করবেন তখন তার মধ্যে শুধু যুক্তফ্রন্টের লোক নয়, আমরা চাইছি অন্য পক্ষের অর্থাৎ বিরোধী পক্ষের লোকও থাকুন এবং তাদের নিয়ে খাদ্যনীতি গ্রহণ করা হোক। যে খাদ্যনীতি হবে সেটা জনসাধারণের কাছে একটু ভাল করে বিবেচনা করে প্রকাশ করা উচিত। আপনি জানেন স্যার, বিধানসভা একটি পুণ্যতীর্থে পরিণত হয়েছে, এখানে অনেক জ্ঞানী গুণী লোক পায়ের ধূলা দেন। আর আপনি স্পীকার মহাশয়, দেবতাস্বরূপ, আপনি যেরূপ নিরপেক্ষতা অবলম্বন করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই।

আমি আর একটা কথা বলছি--ইলেকশনের আগে যে ড্রাই ডোল দেওয়া হোত ইলেকশনের পরে সে ডোল বন্ধ হয়ে গেছে, কংগ্রেস সরকার যদি ভান্ডারে টাকা না রেখে গিয়ে থাকে কিংবা আমাদের তহবিলে টাকা না থাকে তাহলে এই শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে অধিবেশনের খরচ কমিয়ে দুঃস্থ লোকদের দেওয়া হোক। আমি আশা করি আপনি আমার বক্তব্য সমর্থন করবেন।

**শ্রীক্ষিতিভূষণ রায় বর্মণঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্যা রাজ্যপালের ভাষণের সমর্থনে আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটি কথা বলতে চাই। আপনি লক্ষ্য করেছেন বিরোধী পক্ষের

নেতা দাশগুপ্ত মহাশয় এবং তাঁদের অনেকে রাজ্যপালের ভাষণ ছোট্ট হয়েছে বলে বিলাপ করেছেন। এই বিলাপের মধ্য দিয়ে আমাদের বিরোধী পক্ষের স্বরূপ তাঁরা নিজেরাই প্রকাশ করেছেন এইজন্য যে আমি দেখছি বিগত ২০ বছর যাবত কংগ্রেস সরকার শুধু বড় বড় পরিকল্পনাই করেছেন, গালভরা নানা কথাবার্তাই বলেছেন, কিন্তু তার মধ্যে না ছিল সারবত্তা, না ছিল জনগণের জন্য কোন কাজের ইঙ্গিত। আমরা দেখেছি যে তাঁদের একমাত্র লক্ষ্য হল বড় বড় গালভরা বুলির মাধ্যমে সমাজতন্ত্রের কথা বলে জনগণকে শোষণ করা এবং এই কাজের মধ্য দিয়েই বিগত ২০ বছর যাবত তাঁরা হাত পাকিয়েছেন। তাই মহামান্যা রাজ্যপালের ভাষণে এ'দের এত আপত্তি। ভাষণ ক্ষুদ্র হয়েছে বলে এ'রা বিক্ষুব্ধ কিন্তু তাঁরা দেখবেন যে রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের সমস্যাগুলি সুস্পষ্টভাবে সুতীক্ষ্ণভাবে লিপিবদ্ধ করা হয়েছে। তাতে প্রধান সমস্যা যে খাদ্য সমস্যা এ কথা বলা হয়েছে। এতদিন যাবত গত মন্ত্রিসভার বহু বিঘোষিত বৈপ্লবিক খাদ্যনীতিকে চূর্ণ বিচূর্ণ করে দিয়ে রাজ্যপাল মহোদয়া ঘোষণা করেছেন যে যুক্তফ্রন্ট সরকার জনগণের স্বার্থে নূতন খাদ্যনীতি রচনা করবেন। আমরা দেখলাম গত খাদ্যনীতি, যাকে বৈপ্লবিক খাদ্যনীতি বলে আখ্যা দেওয়া হয়েছে তাতে কাঁচকলা খাওয়া থেকে আরম্ভ করে মাইলো পর্যন্ত পৌঁছেছিল। আজকে রাজ্যপালের ভাষণে দেখছি জনগণের রায়ে তাদের কাজের মধ্য দিয়ে নিজেরাই নিজেদের কবর খুঁড়েছেন। কাজেই আমি আমাদের বিরোধী পক্ষের বন্ধুদের বলব যে রাজ্যপাল কিছু বলেন নি বলে তাদের মনে করার কিছু নাই। তাদের খাদ্যনীতি যে কালোবাজারী সৃষ্টি করেছে, চোরাবাজারী সৃষ্টি করেছে, জনগণের মুখের অন্ন কেড়ে নিয়েছে, সেই খাদ্যনীতিকে পরিবর্তন করার দায়িত্ব আমাদের যুক্তফ্রন্ট সরকার গ্রহণ করেছেন, এবং সেই ইঙ্গিতই আমাদের রাজ্যপালের ভাষণে পরিষ্কার করে লিপিবদ্ধ করা হয়েছে। আমরা আরও দেখেছি আমাদের বিরোধীপক্ষের সদস্যরা শ্রমিক নীতি সম্পর্কে আমাদের উপর দোষারোপ করেছেন। রাজ্যপালের ভাষণে আগামীদিনের শ্রমিক নীতির কথা সুস্পষ্টভাবে বলা হয়েছে। কংগ্রেসের ২০ বছরের রাজত্বে এর প্রতিকারের কথা বলা হয়েছে। কিন্তু আমরা দেখেছি কংগ্রেস সরকার দীর্ঘদিন যাবত নিজেরা শ্রমিক বিরোধী নীতি অনুসরণ করেছেন। তাঁরা এখন নিজেদের দোষত্রুটি বর্তমান সরকারের উপর চাপাবার চেষ্টা করছেন। কংগ্রেস সরকার শুধু শ্রমিকের স্বার্থ রক্ষা করে নি তা নয়, এ'রা তাদের বিরোধিতা করেছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শুধু একটা ঘটনা বলতে চাই। ক্যালটেক্স কোম্পানী গত পূজায় সপ্তমীর দিন রাত্রে পুলিশের সহায়তায় এবং কংগ্রেস সরকারের সমর্থনে রাতারাতি সমস্ত কাগজপত্র সেই অফিস থেকে সরিয়ে ফেলেছে এবং সমস্ত কর্মচারী এবং শ্রমিককে বেকারে পরিণত করেছে। তারপর দীর্ঘদিন যাবত সেই অফিসে অবস্থান ধর্মঘট চলছে এবং আজ পর্যন্ত তার কোন মীমাংসা হয় নি। কেন্দ্রীয় সরকার কোম্পানীকে তাদের কতকগুলি ডিপার্টমেন্ট খোলার জন্য অনুরোধ করেছিল। কিন্তু গত কংগ্রেস সরকার তাকে কার্যে পরিণত করার সাহস পর্যন্ত পায় নি। আজকে চারিদিকে যে শ্রমিক ছাঁটাই হচ্ছে, লোককে বসিয়ে দেওয়া হচ্ছে তার বিরুদ্ধে কোন প্রতিকার এই কংগ্রেস সরকার এতদিন পর্যন্ত করে নি। আমরা লক্ষ্য করেছি আমাদের এই শ্রমমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন যে, শ্রমিকের স্বার্থে তিনি শ্রম নীতি করবেন। রাজ্যপালের ভাষণে আমরা দেখেছি জলনিকাশী ব্যবস্থার কথা বলা হয়েছে, অনুন্নত অঞ্চলকে উন্নত করবার কথা বলা হয়েছে এবং সেই দায়িত্ব যুক্তফ্রন্ট সরকারের উপর বর্তেছে। আমি আর একটা ঘটনা যা আপনার মাধ্যমে বলতে চাই সেটা হচ্ছে দীর্ঘদিন যাবত এই বজবজ অঞ্চল যেখানে বহু লোকের বাস সেখানে বহু চেষ্টা সত্ত্বেও আজ পর্যন্ত একটা কলেজ স্থাপন করা সম্ভব হয় নি। এ সম্বন্ধে বহুবার বলা সত্ত্বেও কংগ্রেস সরকারের শিক্ষা দপ্তর বা তাদের মন্ত্রিসভা এ সম্পর্কে কোন ব্যবস্থা গ্রহণ করে নি। এর ফলে বজবজের ছাত্র সম্প্রদায় বহু অসুবিধায় দিন কাটাচ্ছে। জলনিকাশী ব্যবস্থার কথা যদি তোলা যায় তাহলে আমরা দেখছি বজবজ অঞ্চলে কোন রকম ব্যবস্থা নেই এবং আজ পর্যন্ত করাও হয় নি। আমি আর একটা কথা বলেই আমার বক্তব্য শেষ করব। আমি দেখলাম যারা ২০ বছর যাবত রাজত্ব করে দেশকে কুশাসনে ভরিয়ে ফেলেছে তারা আজ বিরোধী পক্ষ হয়ে সাধু সাজবার চেষ্টা করছে এবং সরকার পক্ষের ভিতর একটা বিভেদ আনার চেষ্টা করছে। এ'রা মুখে সহযোগিতার প্রতিশ্রুতি দিয়েছেন বটে, কিন্তু কার্যতঃ বাধা সৃষ্টি করছেন। আমি এই সমস্ত বন্ধুদের হুঁসিয়ার করে দিচ্ছি যদি তাঁরা বিভেদের রাস্তা গ্রহণ করেন তাহলে জনগণ ভবিষ্যতে তাদের ক্ষমা করবে না। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-10—6-21 p.m.]

**Shri Niranjan Mukherjee:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি মহামান্যা রাজ্যপালিকার ভাষণের সমর্থনে দু-একটি কথা এই ভাঙ্গা হাটে বলতে চাই। এখন এই রাজ্যপালের ভাষণে যা বলা হয়েছে বাংলাদেশে যে সমস্যাবলী ১৯ বছর ধরে সৃষ্টি হয়েছে, সেই সমস্যার দু-একটি বিষয়ের করুণ চিত্র আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই।

রাজ্যপালের ভাষণের মধ্যে তৃষ্ণার জলের কথা পানীয় জলের কথা আছে, এই যে পানীয় জলের সমস্যা—আমি যেখান থেকে নির্বাচিত হয়েছি—সেই বেহালা মিউনিসিপ্যালিটিতে দীর্ঘদিন ধরে পানীয় জলের অভাবের দরুন সেই অঞ্চলের ৩ লক্ষ মানুষ যে নিদারুন জলকষ্ট ভোগ করছে, তার চিত্র এখানে বলতে চাই। পঞ্চবার্ষিক পরিকল্পনা মারফৎ সেখানে গভীর নলকূপ খনন করে এবং জলাধার নির্মাণ করে যে জলকষ্ট সমস্যার সমাধানের প্রচেষ্টা হয়েছিল এখনো সেই পরিকল্পনা সম্পূর্ণ হয় নাই। কিন্তু গভীর নলকূপ খনন করা হয়েছে বহু লক্ষ টাকা ব্যয় করে। সেই নলকূপ দু বছর যেতে না যেতে অকেজো হয়ে গেছে। মানুষের কাছ থেকে টাকা নিয়ে বাড়িতে কানেকশন দেওয়া হয়েছিল, অথচ সেই জল মানুষ পাচ্ছে না। একটা জলাধারের নলকূপ নষ্ট হয়ে গিয়েছে। আর একটা নলকূপ বসান হয়েছিল। দু বছর পরে স্বাস্থ্য বিভাগ থেকে যে অ্যানালিসিস রিপোর্ট এসেছে, তাতে দেখা যাচ্ছে সেই জল নাকি পান করবার অযোগ্য, এইভাবে লক্ষ লক্ষ টাকা ব্যয় করে জল সরবরাহের পরিকল্পনা করা হয়েছিল। অথচ সেখানকার ভদ্রস্তরের বাড়ির পরিবারবর্গকে রাস্তায় গিয়ে এক ফোঁটা তৃষ্ণার জলের জন্য লাইন দিতে হয়। এই জল নিয়ে সেখানে চুলোচুলি পর্যন্ত হয়। এটা নিত্যকার ব্যাপার। একথা রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে উঠেছে। আমি আশা করবো আমাদের যুক্তফ্রন্ট সরকার নিশ্চয়ই এই ব্যাপারে অবহিত হবেন।

এই যে পরিকল্পনার নাম করে যেসমস্ত অব্যবস্থা কংগ্রেসী কুশাসনের মধ্য দিয়ে হয়েছিল সেগুলি এই সরকার অবিলম্বে দূর করবেন বলে আশা করি।

আর একটা কথা দীর্ঘদিন ধরে যেসব কথা কংগ্রেসী মন্ত্রীরা বিভিন্ন সময়ে বলেছেন—বিশেষ করে খগেন্দ্রনাথ দাশগুপ্ত মহাশয়ের কথা আমি বলবো। তিনি বলে এসেছেন—ডায়মন্ডহারবার রোড, যার অন্য নাম মৃত্যু সড়ক, এই ডায়মন্ডহারবার রোড—সুদূর কাকদ্বীপ থেকে রাজধানী কলকাতা পর্যন্ত বিস্তৃত, যা কলকাতার সঙ্গে সংযোগসাধন করেছে—এই ডায়মন্ডহারবার রোডের কথা সকলে আমরা জানি যে সেখানে দৈনিক দু-চারটি দুর্ঘটনা ঘটে থাকে এবং বহু মানুষ মৃত্যুমুখে পতিত হয়, এই জন্য তার নাম হয়েছে মৃত্যু সড়ক। দক্ষিণ (চব্বিশপরগনার) অঞ্চলের সঙ্গে এই সড়ক সংযোগ সাধন করেছে কলকাতার। বহুদিন থেকে শুনে আসছি এই ডায়মন্ডহারবার রোডের সম্প্রসারণ হবে। ১৯২৮ সাল থেকে তার পরিকল্পনা করা হচ্ছে। তদানীন্তন পূর্ত মন্ত্রী খগেনবাবু এই পৌরসভাকে বিভিন্নভাবে কাগজের মাধ্যমে প্রতিশ্রুতি দিয়েছিলেন এর সম্প্রসারণ হবে। কিন্তু আজ পর্যন্ত তার কোন ব্যবস্থা তাঁরা করে যান নাই। তার বিকল্প ব্যবস্থার জন্য একটা প্রস্তাব সেখানকার মানুষ বিভিন্নভাবে বিদায়ী সরকারের কাছে রেখেছিলেন। এর বিকল্প রাস্তা তৈরীর ব্যাপারে তারা বলেছিলেন যে কে এফ রেলওয়ে যেটা ছিল, তার লাইন বা ট্রাকের উপর দিয়ে ঐ বিকল্প রাস্তা তৈরী হোক। সেই কে এফ রেলওয়ে কবে উঠে গিয়েছে। কিন্তু এখন সেই জমি বেদখল হয়ে যাচ্ছে। অন্য লোকে তা দখল করে নিচ্ছে। সেটা বন্ধ করবার কোন ব্যবস্থা কংগ্রেস সরকার করেন নাই। সেই বিকল্প রাস্তা করা দূরে থাক—সেই জমির আজ কারা মালিক তা বোঝা মুসকিল হয়েছে। সেই জমি বেহাত হয়ে যাচ্ছে। এ বিষয়ে যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ডায়মন্ডহারবার রোডের সম্প্রসারণ করার ব্যবস্থা হয়। তা যদি এখনই করা সম্ভব না হয়, তাহলে তার একটা বিকল্প ব্যবস্থা করুন এবং ঐ রেলের জমি যেন বেহাত না হয়ে যায়—তার দিকে লক্ষ্য রাখবেন।

মাননীয় স্পীকার মহাশয়, আমি আর একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই, সেটি হচ্ছে সমগ্র দক্ষিণ চব্বিশপরগনা অঞ্চলে স্বাস্থ্যের ব্যাপারে তাঁরা বিদায়ী কংগ্রেস

সরকার যে বিভিন্ন সময়, পরিকল্পনার মাধ্যমে লক্ষ লক্ষ টাকা ব্যয় করে এসেছেন, তার কি করুণ অবস্থা। বাঙ্গুর হাসপাতালে আউট ডোর বিভাগে যদি কেউ কোনদিন গিয়ে থাকেন, তাহলে নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে সেখানে রোগীরা ঘণ্টার পর ঘণ্টা লাইন দিয়ে বসে থাকেন, তাদের কোন ব্যবস্থা হয় না। সমস্ত দক্ষিণ চব্বিশপরগনা অঞ্চলে এই একটি মাত্র হাসপাতাল, মুন্ডিগরাম বাঙ্গুর হসপিটাল। নির্বাচনের পূর্বে কংগ্রেস সরকার থেকে বিবৃতি ও আশ্বাস দেওয়া হয়েছিল যে, বেহালায় আর একটি হাসপাতাল স্থাপন করা হবে। প্রত্যেকবারই নির্বাচনের আগে এইরকম বিবৃতি বেরোয়, তা আমরা জানি। কিন্তু শুনেছি কোন এক কংগ্রেস এম পি, তিনি ওখানে নাকি তাঁর খানিকটা জমি দেবেন হাসপাতাল স্থাপন করার জন্য। সেই জমি দখল করে রিফিউজিরা বাস করছিল। সেইসমস্ত রিফিউজিদের হাসপাতাল স্থাপন করার নাম করে, সেখান থেকে উৎখাত করে দেওয়া হয়। পরে শুনলাম সেই জমি আর হাসপাতালের জন্য দেওয়া হয় নি, সেই জমি স্টেট ব্যাঙ্ক-এর কাছে বিক্রয় করা হয়েছে অনেক দামে। অথচ সেই জমি থেকে উদ্বাস্তুদের উৎখাত করে তাদের অত্যন্ত অসহায় অবস্থার মধ্যে একটা ডোবা জায়গায় ক্যাম্পের মধ্যে বসিয়ে রাখা হয়েছে। টালিগঞ্জের রাস্তার ধারে কালিঘাট অঞ্চলে যে রেলওয়ে পুল ছিল, সেখানে যে রিফিউজি বসতি ছিল তখনকার সরকার ঐ বাস্তুহারাদের এই জমি দিয়েছিলেন। আজকে তারা সেখান থেকে উৎখাত হয়ে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। সামান্য একটু আধ কাঠা জমির উপর ক্যাম্প করে তাদের সেখানে বসিয়ে রাখা হয়েছে। জমি থেকে উদ্বাস্তুদের উৎখাত করা হয়েছিল এই বলে যে, সেখানে হাসপাতাল নির্মাণ করা হবে, তা করা হয় নি। স্টেট ব্যাঙ্কের কাছে তাদের কলোনি করবার জন্য বেশী দামে সেই জমি বিক্রয় করবার ব্যবস্থা করেন।

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি আর একটি বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করবো। সেটি হচ্ছে বাস সম্পর্কে। আমাদের এখানে পূর্বেকার পরিবহণ মন্ত্রী শৈলবাবু বাস সম্পর্কে অনেক কিছু বলে গিয়েছেন। আমার একটা অভিজ্ঞতা আছে ওখানকার বাসের নূতন পার্মিট দেওয়া সম্পর্কে, সেটি আমি এখানে আপনার কাছে নিবেদন করতে চাই। ভোটের ঠিক আট দিন আগে একটা বাস হঠাৎ কোথাও কিছু নেই, পৌরসভা, জেলা শাসকরা কেউ কিছু জানে না, পৌরসভার রাস্তার মধ্য দিয়ে, যেখানে একটা সাইকেল চালানও দায়, ফুলের মালা ও জোড়া বলদের চিত্র নিয়ে সেই রাস্তায় ৪০নং বাস চলছে। সেই বাস হঠাৎ ভোটের আট দিন আগে সেখানে চালানর ব্যবস্থা হল। শুনছি সেই বাস নাকি ওখান থেকে উঠে যাবে, মাত্র তিন মাস তার মেয়াদ ছিল। সেই পৌরসভার আমি একজন কমিশনার—পৌরসভার কেউ কিছু জানলো না, অথচ সেই রাস্তায় বড় বড় গাড্ডার মধ্য দিয়ে বাস চলাচল সুরু হয়ে গেলো। সেই বাসের মালিকরা এখন বলছেন যে, আমরা অনেক টাকা দিয়েছি সেখানে বাস চালাবার জন্য, আর এখন সেটা বন্ধ করে দেওয়া হচ্ছে। সেই রাস্তা মেরামতের কোন ব্যবস্থা নেই। সেখানে বাস চললে, যে-কোন মুহূর্তে দুর্ঘটনা ঘটতে পারে। সেইসব বাসের মালিকরা অভিযোগ করেছেন যে, তাঁরা বিভিন্নভাবে কংগ্রেস ফান্ডে টাকা দিয়েছেন এবং সেই টাকায় কংগ্রেসের প্রচারকার্য চালানো হয়েছে। তাঁরা বলেছেন যে আজকে যদি সেখানে আমাদের বাস চালানো বন্ধ করে দেওয়া হয়, তাহলে আমরা সাধারণ লোক না খেতে পেয়ে মারা যাবো। আমরা অনেক টাকা বাসেতে নিয়োগ করে ফেলেছি, আমাদের বাস না চালাতে দিলে আমরা না খেয়ে মারা যাবো, আমাদের জীবন শেষ হয়ে যাবে। আমার বক্তব্য বাস রুটটি যেন বন্ধ না করা হয় এবং সাথে সাথে রাস্তা মেরামতের কাজটিও যেন সরকার গ্রহণ করেন। বাসের কেলেঙ্কারীর ব্যাপারটা নিয়ে যে একটা তদন্তের দাবী করা হয়েছে, সেই তদন্ত নিশ্চয়ই হওয়া উচিত। মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে তা আমি সর্বান্তকরণে সমর্থন করে, আমার বক্তব্য শেষ করছি।

### Message from Council

**Mr. Speaker:** Secretary will now read the Message received from the Council.

**Secretary (Shri P. Roy):** Sir, the following Message has been received from the West Bengal Legislative Council, namely:—

"MESSAGE

The West Bengal Appropriation Bill, 1967, was considered by the West Bengal Legislative Council at its meeting held on the 20th March, 1967, and is returned herewith to the Assembly with the intimation that the Council has no recommendations to make in regard to the Bill.

PRATAP GUHA RAY,
Chairman,
West Bengal Legislative Council."

Calcutta:
The 20th March, 1967.

Sir, I lay the Bill on the table.

**Mr. Speaker:** There will be no meeting of the Assembly tomorrow, the 21st instant. The House will meet on the 28th March, 1967. The discussion on the Governor's address being continued will be concluded on that day. Today the revised programme has already been circulated to the honourable members. There will be no questions on the 28th instant.

## Adjournment

The House was then adjourned at 6-21 p.m. till 1 p.m. on Tuesday, the 28th March, 1967, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Tuesday, the 28th March, 1967, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 17 Ministers and 227 Members.

[1—1-10 p.m.]

### UNSTARRED QUESTIONS
### to which written answers were laid on the table

**Cultivable land and the extent of irrigation in Karimpur Block, Nadia district**

**1.** (Admitted question No. 4.) **Dr. Nalinaksha Sanyal:** Will the Minister-in-charge of Agriculture and Community Development be pleased to state—

(a) what is the estimated acreage of cultivable land in the Karimpur Block area in the district of Nadia;

(b) what is the extent of irrigated land in the area as per record of 1966 crop season;

(c) what is the estimated increase in irrigable land in the said area after the sanctioned measures are adopted through—

(i) deep tubewells,

(ii) river irrigation,

(iii) smaller irrigation schemes, and

(iv) otherwise;

(d) what is the number of deep tubewells in the said area so far—

(i) sunk, energised and ready for service after distributing channels are completed,

(ii) sunk and energised but not ready for service, and

(iii) sunk but awaiting energisation and other steps for making them ready for service;

(e) what are the reasons and handicaps for the inability to make all the deep tubewells serviceable; and

(f) what measures, if any, are contemplated to overcome the handicaps and to enable the cultivators to avail of the irrigation facilities during the current year's crop seasons (i) summer and (ii) winter?

**The Minister for Agriculture and Community Development:** (a) About 85,000 acres.

(b) About 166 acres.

(c) (i) 7,800 acres through 39 deep tubewells.

(ii) 500 acres through Abhaypur River Pump Irrigation Scheme.

*(iii) 1,000 acres through excavation of humps in the drainage channel between Charunagar and Garibpur.*

*(iv) 2,500 acres through Kanthalia Drainage Scheme.*

(d)(i) 26 tubewells have been energised and are supplying flood irrigation. Pipe for layng underground water transmission lines have been stacked at 24 out of these 26 sites.

(ii) Nil.

(iii) 13.

(e) and (f) We were handicapped for non-availability of turbine pumps and motors required for deep tubewells in the country in adequate number. The supply position of these pumps and motors has since improved and it is hoped that the tubewells can be made ready for energisation by the West Bengal State Electricity Board by the 30th June, 1967.

There was a great shortage of 9" diameter R.C.C. spun pipe as there were only two fabricators of these pipes in West Bengal. The position has improved much with the increase of the number of manufacturers of these pipes from 2 to 25. We are, however, facing tremendous difficulties in laying and trenching the pipelines in the fields as the fields become available for the purpose only for a small part of the year when these are not already under cultivation. It is now proposed to mechanise the trenching work as far as possible by purchasing trench diggers, which are generally used in other countries for such work. With these power-driven trench diggers it may be possible to dig in one day the full length of 5,000 ft. required in respect of a tubewell and restore the fields to its original level.

## Cattle in different Government Farms

**2.** (Admitted question No. 39.)

**শ্রীমহম্মদ আব্দুল বারি:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন সরকারী ফার্মে বর্তমানে কয়টি উন্নত ধরনের গরু, মহিষ, ছাগল এবং ভেড়া আছে;

(খ) গত ১৯৬৬ সালে এবং বর্তমান সালে বর্তমান সময় পর্যন্ত কয়টি গো-মহিষ এবং ছাগল-ভেড়া ফার্মগুলি হইতে জনসাধারণের কাছে বিক্রয় করা হইয়াছে;

(গ) কোন্ প্রকার পশুর সরকারী দর কি; এবং

(ঘ) উক্ত বিক্রয়ের বিজ্ঞাপন দৈনিক সংবাদপত্রে দেওয়া হয় কি?

**The Minister for Animal Husbandry and Veterinary Services:**

(ক) নিম্নে দেওয়া হইল—

গরু—১১,৩৯৪টি (৫,০০৯টি বাছুর সহ)

মহিষ—১৯৫টি

ছাগল—১৯৯টি

ভেড়া—১,০২১টি

(খ) গত ১৯৬৬ সালে এবং বর্তমান সালে বর্তমান সময় পর্যন্ত ৩,৭০৪টি গো-মহিষ, ১১০টি ছাগল এবং ২৯টি ভেড়া জনসাধারণের নিকট বিক্রয় করা হইয়াছে।

(গ) এই সম্বন্ধে বিভিন্ন তথ্য সংযুক্ত দুইটি বিবরণীতে দেওয়া হইল।

(ঘ) হ্যাঁ। সরকারী প্রকল্পে যেসমস্ত পশু জনসাধারণের মধ্যে বিতরণ করা হয় অথবা ক্রেতাগণের চাহিদা অনুযায়ী যেসব পশু বিক্রয় করা হয় তাহার জন্য সংবাদপত্রে কোন বিজ্ঞাপন দেওয়া হয় না।

*Statement referred to in reply to clause (Ga) of unstarred question No. 2*

**বিবরণী—১**

সরকারী ফার্ম হইতে নিম্নলিখিত বিভিন্ন ধরনের গরু-বাছুর সাধারণত বিক্রয় করা হইয়া থাকে এবং তাহাদের বিক্রয় দরও নিম্নে দেওয়া হইলঃ—

(১) ক্রেতাদের চাহিদা অনুসারে যাহা বিক্রয় হয় তাহার সরকার-নির্দিষ্ট দরঃ

বাছুর—৬ মাস বয়স পর্যন্ত—১১৫ টাকা।

বাছুর—৬ মাস হইতে এক বৎসর বয়স পর্যন্ত—২২০ টাকা।

বাছুর—১ বৎসর হইতে দেড় বৎসর বয়স পর্যন্ত—৩৭৫ টাকা।

ষাঁড়—পশ্চিমবঙ্গ রাজ্যের মধ্যে—৮১০ টাকা।

ষাঁড়—অন্যান্য রাজ্যের মধ্যে—১,২০০ টাকা।

বখনা বাছুর (গর্ভবতী নহে)—৮১০ টাকা।

বখনা বাছুর (গর্ভবতী)—১,০০০ টাকা।

বলদ—৮১০ টাকা।

(২) যেসকল গরু-বাছুর সরকারী পরিকল্পনানুযায়ী কেন্দ্রীয় অথবা রাজ্যসরকারের গো-উন্নয়ন প্রকল্পে বিতরণ করা হয় তাহার দরঃ—

কেন্দ্রীয় সরকারের উন্নত বাছুর প্রতিপালন প্রকল্পে ১৫০ টাকা বাছুর প্রতি।

রাজ্য সরকারের প্রজনন প্রকল্পে—১৫০ টাকা বাছুর প্রতি।

(৩) উপরোক্ত (১) ও (২) বহির্ভূত কিন্তু উদ্বৃত্ত অথবা অকেজো গরু-বাছুর সরকারের অনুমোদিত টেন্ডার প্রথানুযায়ী।

সরকারী ফার্ম হইতে বিক্রীত ছাগলের দরঃ

(১) ৩ মাসের নিম্নে (পুরুষ ও স্ত্রী)—১০ টাকা প্রতিটি।

(২) ৩ মাস হইতে ৬ মাসের মধ্যে—পুরুষ ২০ টাকা ও স্ত্রী ২৫ টাকা প্রতিটি।

(৩) ৬ মাস হইতে ৯ মাসের মধ্যে—পুরুষ ২৫ টাকা ও স্ত্রী ২৮ টাকা প্রতিটি।

(৪) ৯ মাস হইতে ১২ মাসের মধ্যে—পুরুষ ৩০ টাকা ও স্ত্রী ৩০ টাকা প্রতিটি।

(৫) ১২ মাস হইতে ১৮ মাসের মধ্যে—পুরুষ ৩৫ টাকা ও স্ত্রী ৩২ টাকা প্রতিটি।

(৬) ১৮ মাসের উপরে—পুরুষ ৪০ টাকা ও স্ত্রী ৩৫ টাকা প্রতিটি।

**বিবরণী—২**

**সরকারী ফার্ম হইতে বিক্রীত ভেড়ার দরঃ**

| জাত | | ০–২ মাস | ২–৪ মাস | ৪–৬ মাস | ৬–৯ মাস | ৯–১২ মাস | ১২–১৮ মাস | তদূর্ধ্ব |
|---|---|---|---|---|---|---|---|---|
| ম্যাণ্ডিয়া (পুরুষ) | .. | ২০ | ৩০ | ৫০ | ৭৫ | ১০০ | ১২৫ | ১৫০ |
| ম্যাণ্ডিয়া (স্ত্রী) | .. | ২০ | ৩০ | ৪০ | ৬০ | ৭৫ | ৮০ | ৮৫ |
| নেলোর (পুরুষ) | .. | ২০ | ৩০ | ৫০ | ৭৫ | ১০০ | ১২৫ | ১৫০ |
| নেলোর (স্ত্রী) | .. | ২০ | ৩০ | ৪০ | ৬০ | ৭৫ | ৮০ | ৮৫ |
| শাহাবাদী (পুরুষ) | . | ১৫ | ২৫ | ৩৫ | ৪৫ | ৫০ | ৬০ | ৭৫ |
| শাহাবাদী (স্ত্রী) | .. | ১৫ | ২৫ | ৩০ | ৪০ | ৬০ | ৬৫ | ৭০ |
| শঙ্কর (পুরুষ) | .. | ১৫ | ২৫ | ৩৫ | ৪৫ | ৫০ | ৬০ | ৭৫ |
| শঙ্ক (স্ত্রী) | .. | ১৫ | ২৫ | ৩০ | ৪০ | ৬০ | ৬৫ | ৭০ |

[1—1-10 p.m.]

## Adjournment motion

**Mr. Speaker:** I have received one notice of adjournment motion from Shri Bankim Chandra Sasmal. I am sorry I cannot give my consent as I received it out of time.

**Shri Bankim Chandra Sasmal:**

স্যার, এটা আমি পড়ে দিচ্ছি।

**Mr. Speaker:**

এটা তো আউট অফ টাইম হয়ে গেছে। সুতরাং কি করে পড়তে দিতে পারি।

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** Hon'ble Minister-in-charge of the Commerce and Industries Department will please make a statement on the subject of non-payment of electricity by the State Electricity Board in a fair at Kamarpukur, in Hooghly district—called attention by Shri Ajit Biswas on the 17th of March, 1967.

**Shri Susil Kumar Dhara:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আনুমানিক ২৫-৩০ জন দোকানদার ১৩ই হইতে ১৮ই মার্চ পর্যন্ত তাঁহাদের দোকানে অস্থায়ী বিদ্যুৎ সরবরাহের জন্য কামারপুকুরস্থিত বিদ্যুৎ সরবরাহ অফিসের অ্যাসিস্ট্যান্ট লাইন্সম্যান শ্রী এন দত্তকে মৌখিক অনুরোধ জানাইয়াছিলেন। প্রায় ১০০ ওয়াট বিদ্যুৎ তাঁহাদের প্রত্যেকের প্রয়োজন ছিল। অতঃপর কিন্তু তাঁহারা বিধিবদ্ধভাবে দরখাস্ত দাখিল করেন নাই অথবা তাঁহাদের চাহিদা স্টেশন সুপারিন্টেন্ডেন্ট অথবা অ্যাসিস্ট্যান্ট স্টেশন সুপারিন্টেন্ডেন্ট-এর গোচরীভূত করেন নাই। তাঁহাদের অনেকের আবেদন ছিল সরাসরি বৈদ্যুতিক সরবরাহের তার হইতে বাতি ঝুলাইয়া দেওয়া হউক এবং তাঁহাদের সঞ্চরমান দোকানেও বৈদ্যুতিক আলোর ব্যবস্থা করা হউক। অর্থাৎ তাঁহারা নিজেদের দোকানঘরে আভ্যন্তরীণ ব্যবস্থা না করিয়াই এরূপ আলো সরবরাহ পাইতে চাহিয়াছিলেন।

মেলার জন্য যে অতিরিক্ত বিদ্যুৎ সরবরাহের প্রয়োজন ছিল স্থায়ী গ্রাহকদের অসুবিধা সৃষ্টি না করিয়া তাহা দেওয়া বর্তমান সরবরাহ তারের মাধ্যমে সাধ্যায়ত্ত ছিল না। সেজন্য অ্যাসিস্ট্যান্ট লাইন্সম্যান শ্রীদত্তর মারফত চাঁপাডাঙ্গার অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ার বিদ্যুৎ সরবরাহে অপারগতার কথা জানাইয়া দিয়াছিলেন।

**Mr. Speaker:** I have received eight notices of calling attention on the following subjects, namely:—

(1) Non-payment of compensation to the owners of land acquired for laying railway track in Murarai police-station, Birbhum—from Shri Bazle Ahamad.

(2) Forcible occupation of some plots of land within Ranaghat Municipality from Shri Benoy Kumar Chatterjee.

(3) Devastation caused by cyclone in Cooch Behar district—from Shri Prasenjit Barman, Shri Mati Ranjan Tar and Shri Sankar Sen, Ishore.

(4) Reclamation of Amodar Tarajuli in Goghat police-station, district Hooghly—from Shri Santimohan Roy.

(5) Irrigation facilities in Pursura police-station, district Hooghly—from Shri Santimohan Roy.

(6) Proposal for Santragachi-Bishnupur railway arrangement via Radhanagar Kamarpur—from Shri Santimohan Roy.

(7) Heavy damage due to cyclone in Khandaghosh police-station—from Shri Pramatha Dhibar.

(8) Increase in tram fare—from Shri Puranjoy Pramanik.

I have selected the notice of Shri Prasenjit Barman and others on the subject of devastation caused by cyclone in Cooch Behar district. Hon'ble Minister-in-charge may please make a statement on the subjetct today, if possible, or give a date for the same.

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** The statement will be made day after tomorrow.

## Point of Information.

**Dr. Abu Asad Mohammad Obaidul Ghani:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি দুটো বিষয়ের প্রতি আপনার এবং আপনার মাধ্যমে মন্ত্রি-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। দুই সপ্তাহ আগে তিন নং ফুলবাগান রোড বস্তি থেকে আমি একটা আর্জেন্ট কল পেয়েছিলাম, সেখানে দেখি যে, সমস্ত রাস্তায় ময়লা জলে ভরে গেছে. বস্তিগুলো, বাড়িগুলো সব ময়লা জলে ভরে গেছে--আমি তখন ওখান থেকে কমিশনার মহাশয়কে কনট্যাক্ট করলাম—উনি এসে সব পরিষ্কার করে দিলেন। আজকে আবার খবর পেলাম যে, ৩৯, ৪০ এ, বি বস্তিতে হঠাৎ কলেরার মত আউটব্রেক হয়েছে এবং আজ সকাল পর্যন্ত ৩০-৩৫ জন রোগীকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে। আমার মনে হয় এটা ফুড পয়েজন—কিন্তু

কলেরাও হতে পারে। আমি দেখলাম ওখানে গভর্নমেন্টএর ইনকুলেশন স্কোয়াড—ক্লিনিং স্কোয়াড রয়েছে—কিন্তু আমার বক্তব্য হচ্ছে যে আউটব্রেক হবার পর কি ও'রা ওখানে যাবেন? না কি সিজন এলেই যাবেন? এবং ওখানে যে ক্লিনিং স্কোয়াড আছে তাঁরা মাসে একবারও যান না। ওখানে যেসব সার্ভিস প্রিভি রয়েছে সেগুলো একবারও পরিষ্কার করে না। আমি আর একটা কথা বলছি, তাঁতীবাগান-ফুলবাগান অঞ্চলে ব্যাপকভাবে গুণ্ডামি চলছে এবং এটা খুব প্রকট হয়ে উঠেছে—থানা এটা কন্ট্রোল করতে পারছে না এবং এটার সিরিয়াসনেস হচ্ছে যাঁরা এটা স্পনসর্ড করছেন তাঁদের বিরুদ্ধে যাঁরা ভাল ভাল মানুষ রয়েছেন তাঁরা সব জায়গায় কমপ্লেন করছেন—গভর্নমেন্টের কাছে দিল্লীতে রাষ্ট্রপতির কাছে, ডি সি, ডি ডি-র কাছে, এমন কি শুনেছি লোকাল থানার বিরুদ্ধেও কমপ্লেন করা হয়েছে থানা এটাকে কন্ট্রোল করতে পারছে না বলে। আমি পুলিশমন্ত্রীকে অনুরোধ করব এগুলি দেখার জন্য।

**শ্রীমনোরঞ্জন হাজরা:** মাননীয় স্পীকার মহাশয়, আমি বিশেষ করে আপনার মাধ্যমে জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি একটা বিষয়ের প্রতি আকর্ষণ করছি। আমার নির্বাচনক্ষেত্রে—মনবেড়, [illegible]য়েপাড়া খড়িয়াল, সাঁতরাপাড়া, মৃগালা মাইতিপাড়া, উত্তর মৃগালা ডানকুনিবাজার, সুভাষপল্লী—এই সব জায়গায় গিয়েছিলাম, সেখানে অদ্ভুত জলকষ্ট, একটা টিউবওয়েল বা কুয়ো নেই। বি ডি ও অফিসে গিয়ে এবং অঞ্চলকে যখন জানানো হয় তখন তাঁরা বলেন যে, নূতন গভর্নমেন্ট হয়েছে তাঁদের কাছে যাও না—আমরা ওসব কিছু ধার ধারি না। এইরকমভাবে আমরা জনসাধারণের প্রতিনিধি হিসাবে নির্বাচিত হয়ে এসেছি—তারা আমাদের বাড়িতে আসছে। কাজেই আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, গত ২০ বছর কংগ্রেসী শাসনের ফলে এক ফোঁটা জল না পেয়ে কি মানুষ মারা যাবে? এদিকে যেন একটু নজর দেওয়া হয়।

**Shri Clifford Hicks:** Mr. Speaker, Sir, at the request of some of my Christian friends, on Saturday, the 25th, I wrote a personal appeal to the Hon'ble Chief Minister asking him to make an appeal to the public on behalf of everyday concerned that the *holi* festival of the Hindu community to be celebrated on Sunday, the 26th, at the same time when the Christians would be celebrating Easter, would be celebrated with restraint, dignity and culture. I stand here, Sir, to thank the Hon'ble Chief Minister and everybody who helped to make this festival a thing of great joy, great happiness and great culture for all of us. We as Christians can hardly remember an Easter which we were able to celebrate with such a sense of peace and dignity and culture and, I would like to record the gratitude of the Christian community in Calcutta and elsewhere and more than that, to draw the attention of the House to the fact that I believe that the magnificent response of the public to the appeal of the Hon'ble Chief Minister is a vote of confidence in the Government. If anything was a vote of confidence we had it on Sunday in the tremendous culture with which the *holi* festival was celebrated by the Hindu community.

[1-10—1-20 p.m.]

**Shrimati Biva Mitra:**

মাননীয় স্পীকার মহাশয়, আমার এলাকার একটা জরুরী ব্যাপার সম্বন্ধে আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রী, যাঁর হাতে স্বরাষ্ট্র দপ্তর আছে তাঁকে একটা কথা জানাতে চাচ্ছি। আপনি জানেন এখানে গত ২৬ তারিখে হোলি উৎসব উপলক্ষে লোকেরা খুব খেলাধুলো করেছে। আপনি জানেন, আপনি ভবানীপুরের লোক—হরিশ চ্যাটার্জি স্ট্রীট এবং কালিঘাট রোডে যেসমস্ত বস্তি আছে সেখানে কোন পায়খানার ব্যবস্থা নেই। সেজন্য মেয়েরা গঙ্গার ধারে যায়। সেই সময় যখন একটা মেয়ে সেখান থেকে ফিরে আসছে তখন কিছু দুর্বৃত্তকারীরা গিয়ে তার মুখচোখে কাপড় বেঁধে তাকে নিয়ে আসে এবং তার উপর পাশবিক অত্যাচারের চেষ্টা করে। কিছু জনসাধারণ সেখানে যায়—একটা ছেলে দেখতে পেয়ে যখন তাকে ছাড়াতে যায় তখন কিছুসংখ্যক দুর্বৃত্তকারীরা কিছুসংখ্যক লোক জড়ো করে তার উপর ইট মারে, সোডার বোতল ছোঁড়ে এবং

ছুরি-ছোরা লাঠি নিয়ে আসে এবং তাদের মধ্যে মারামারি হওয়ার ফলে ৭-৮ জন আহত হয়, এখনও একজন হাসপাতালে আছে। যখন পুলিসকে খবর দেওয়া হয় তখন পুলিস থেকে দু-একজন এসেছিলেন—কিন্তু তাঁরা কিছুই করতে পারেন নি। যখন এই হট্টগোল হচ্ছে তখন প্রায় ৩-৪ শত লোক থানায় যায়। এইভাবে বার বার এইরকম বিশৃঙ্খলা বেড়ে চলেছে এবং এখানে কোন আইন বা শৃঙ্খলা আছে বলে জনসাধারণ মনে করছেন না। সেজন্য দুর্বৃত্তকারীরা যা খুশি তাই সমাজের উপর করছে। এ সম্বন্ধে আমার কাছে দুটো স্টেটমেন্ট আছে—যে মহিলার উপর আক্রমণ হয়েছিল এবং যিনি চাক্ষুষ দেখেছেন—তাঁদের আমি দুটো স্টেটমেন্ট এখানে নিয়ে এসেছি—সেগুলি আপনার কাছে পড়ে দিই।

**মিঃ স্পীকার:** আপনি অনুগ্রহ করে ওটা আর পড়বেন না। আপনি এটা মেনসন করেছেন এখানে মন্ত্রিমণ্ডলী আছেন, যা স্টেপ নেবার তাঁরা নেবেন—আপনি দয়া করে ওটা পাঠিয়ে দেবেন।

**শ্রীভোলানাথ ব্রহ্মচারী:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমাদের সুন্দরবন সীমান্তের লক্ষাধিক বিঘা জমিতে ভাঙ্গন আসন্ন হওয়ায় যে বিপদ উপস্থিত হয়েছে সে বিষয়ে আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রী এবং কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রায়-মঙ্গল নদী হচ্ছে বিশাল নদী। সেই নদীর সর্দারপাড়া, চিমচাঘাট, সীমান্তের ইছামতী, কালিন্দী নদীর সংযোগস্থল হিঙ্গলগঞ্জ বাজার গৌড়েশ্বর নদীর ভান্ডারখালি নূতন হাটখোলার পশ্চিম অংশ, গৌড়েশ্বর নদীর মামুদপুর, গড়েখালি, ডাঁসা নদীর খুনিপাল্কিঘাটা—এইসব এলাকায় বিপদ আসন্ন। আমি সকালের দিকে বসিরহাট থেকে ট্রাংক কলে খবর পাই—তা ছাড়া অন্যান্যভাবে চিঠিপত্র এসেছে। যদি এই লক্ষাধিক বিঘা জমিতে ভাঙ্গন প্রতিরোধ না করেন তাহলে আমাদের সুন্দরবন-এর ঐ অংশে ১০ লক্ষ মণ খাদ্যশস্য পাওয়া যাবে না এবং হাজার হাজার মানুষের বিপদ হবে। আপনি জানেন সুন্দরবনকে বাঁধ দিয়ে ঘিরে রাখা হয়েছে সমুদ্রের লবণ জলরাশি থেকে। কাজেই এখানে ভাঙ্গন ঘটলে এই সমস্ত এলাকা লোনা জলে ডুবে যাবে। পুকুর-ডোবা পর্যন্ত লোনা জলে নষ্ট হয়ে যাবে। এখানে খাবার জল মেলে না, রাঁধবার জল পাওয়া যায় না। কাজেই আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় সেচমন্ত্রী এবং কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি এ বিষয়ে আকর্ষণ করছি, যাতে এইসব এলাকায় অফিসার পাঠিয়ে এটা প্রতি-রোধের চেষ্টা করেন। তা না হলে বিপুল পরিমাণ খাদ্যশস্য এখান থেকে পাওয়া যাবে না। এবং তাতে হাজার হাজার মানুষের বিপদ উপস্থিত হবে।

**Dr. Nalinaksha Sanyal:** Sir, may I rise on a point of privilege? I submitted some questions for oral answer. But I find in today's agenda that a question which was admitted as question No. 4 relating to irrigation in Karimpur Block area has been transmuted as an unstarred question. May I know under what rules and under whose order it has been done? Is it to debar me to put supplementary question or was it an inconvenient question for which your office thought that protection must be provided?

**Mr. Speaker:** I understand that as some statistics, some figures, have got to be given as answer to your question it was converted into an unstarred question.

**Dr. Nalinaksha Sanyal:** Under your orders?

**Mr. Speaker:** Yes, under my orders.

**Dr. Nalinaksha Sanyal:** May I ask supplementary question on the same?

**Mr. Speaker:** There is no question hour today and this question is not in the agenda today.

**Dr. Nalinaksha Sanyal:** In the order papers it has been mentioned that the question is to be answered today. So, will this question be held over for tomorrow?

**Mr. Speaker:** This question is for written answer and not for oral answer.

**Dr. Nalinaksha Sanyal:** Am I debarrded to put supplementary question?

**Mr. Speaker:** No supplementary question can be asked on this question.

**Dr. Nalinaksha Sanyal:** But that is a privilege of the members. If members are debarred from putting supplementary questions merely because your office thought that some statistics have got to be collected then I am afraid the privileges of members have been seriously jeopardised and so the matter may be referred to the Privilege Committee for examination and report.

**Mr. Speaker:** Not at the present time. Please give notice and I will look into the matter.

[1-20—1-30 p.m.]

**Shri Jyoti Basu:**

মাননীয় স্পীকার, স্যার, আমি শুধু এটুকু বলতে চাই ডাঃ সান্যালকে যে তিনি যদি প্রসিডিওর রুলস টা দেখেন তাহলে ভাল হয়। আর যদি রুলস্‌টা বদলাতে চান—অবশ্য আমি জানি না রুলস্‌ কমিটি কি হয়েছে না হয়েছে তবে যখন রুলস্‌ কমিটি হবে তখন তিনি এটা বদলাতে পারবেন এবং তখন সে কথা তুলবেন। এখন যখন রুলস্‌ নেই তখন কি করে প্রিভিলিজ-এর প্রশ্ন হতে পারে? কোন প্রিভিলিজ-এর প্রশ্ন এখানে নেই।

**Mr. Speaker:** Let us now proceed with the business of the day.

## LAYING OF REPORT AND RULES

### Annual Report of the Public Service Commission, West Bengal, for 1963-64

**Shri Jyoti Basu:** Sir, in accordance with the provisions of article 323(2) of the Constitution of India I lay before the House the Annual Report of the Public Service Commission, West Bengal, for 1963-64 and the explanatory memorandum.

### Amendment to the West Bengal Zilla Parishads (Election, Constitution and Administration) Rules, 1964

**Shri Somnath Lahiri:** Sir, I lay an amendment to the West Bengal Zilla Parishads (Election, Constitution and Administration) Rules, 1964.

## GOVERNMENT BILL

### The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1967

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to introduce the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1967.

(Secretary then read the title of the Bill).

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to move that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1967, be taken into consideration.

**Shri Siddheswar Mandal:**

আমার বলার বিশেষ কিছু নেই, এটা হচ্ছে জমি রিকুইজিসন, এ্যাকুইজিসন করার যে আইনটা দীর্ঘদিন ধরে আছে সেই আইনটার মেয়াদ ৩১এ মার্চ তারিখে শেষ হয়ে যাচ্ছে। আইনের প্রয়োগ কিভাবে করা হয়েছে, আইন অনুযায়ী ঠিকমত লোককে জমির দাম দেওয়া হচ্ছে কি না, এ সম্বন্ধে বহু প্রশ্ন আছে, সেগুলি আলোচনা হওয়া দরকার এবং আমি সেগুলি আলোচনা করব। কিন্তু এমনি ধাঁচের একটা আইন যা সাধারণের প্রয়োজনে, জনহিতকর কাজের প্রয়োজনে জমি রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন করার প্রয়োজনীয়তা আছে। সেই প্রয়োজনীয়তা যে আছে তা আমরা সকলেই স্বীকার করি। আইনে অন্য কোন ত্রুটি থাকলে তা পরে আলোচনা করতে পারি, সংশোধন করতে পারি, যেহেতু ৩১এ মার্চ এর মেয়াদ শেষ হয়ে যাচ্ছে, এ ছাড়া এই আইনটাতে আর কিছু নেই। মূল আইনের মেয়াদ ৫ বছর বাড়িয়ে দেবার জন্য এই বিলটা এখানে আনা হয়েছে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিলটার বিরোধীতা করছি দুটি কারণে। একটি হচ্ছে, নীতিগত কারণ, আর একটি হচ্ছে সংবিধানগত কারণ। নীতিগত কারণ এই আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই আইনটা প্রথম ১৯৪৮ সালে অর্ডিন্যান্স হিসাবে আসে তারপর ১৯৪৮ সালে বাংলাদেশে ২ নম্বর আইন হিসাবে এই বিধানসভায় পাশ করা হয়। তারপর এই আইনটি ৭বার অ্যামেন্ডমেন্ট হয়েছে। শেষ অ্যামেন্ডমেন্ট যেটা হয়েছিল সেটা বোধ হয় ১৯৫৭ সালে হয়েছিল, যার ফলে আইনের মেয়াদ ১৯৬২ সালের ৩১এ মার্চ শেষ হয়ে যাচ্ছিল। ১৯৬২ সালের ৩১এ মার্চ আইনের মেয়াদ যখন শেষ হয়ে যাচ্ছিল তখন এই কংগ্রেস সরকারের তরফ থেকে ঠিক আজকের দিনে ২৮এ মার্চ ১৯৬২ সালে ঠিক এই রকম আইনের একটা বিল আনা হয় যে আইনের মেয়াদ আরো পাঁচ বছর বাড়িয়ে দেওয়া হোক এবং সেই বিল যখন আনা হয় আপনি তখন আমাদের সঙ্গে ছিলেন, শ্রদ্ধেয় কাশীকান্ত মহাশয় তিনিও ছিলেন, শ্রীঅপূর্বলাল মজুমদার মহাশয়ও ছিলেন এবং কাশীকান্তবাবু, আমার মনে আছে একটা বক্তৃতা দিয়েছিলেন।

১৯৬২ সালে এই আইনটা আনা হয়েছিল এবং সেটা ছিল এরকম যে, এই আইনের মেয়াদ পাঁচ বছরের জন্য বাড়িয়ে দেওয়া হোক ৩১এ মার্চ, ১৯৬৭ সাল পর্যন্ত। স্যার, আপনি দেখুন এ সম্বন্ধে স্পিস্ অব শ্রীকাশীকান্ত মৈত্র, প্রোসিডিংস্ অব ১৯৬২, পেজ ৫০৬। সেই বক্তৃতায় তিনি বলছেন,—

> "Mr. Speaker, Sir, I am afraid I cannot appreciate the anxiety of the Hon'ble Minister to infuse the fresh life into this piece of legislation which is going to expire very shortly".

তিনি আরও বললেন—

> "Of course if the ruling party is determined to rush through this oppressive piece of legislation on the strength of sheer majority then it is no use offering our criticisms on the floor of the House".

স্যার আমিও সেই ক্রিটিসিজম্ করতে চাই

Sir, so far I am concerned I am going to offer my criticisms on principle. First, this act has been an oppressive and a jabardast piece of legislation. This act is closely associated with arbitrary powers.

শুধু তাই নয়, দিস্ এ্যাক্ট হ্যাজ এ্যান অপ্রেসিভ এ্যান্ড জবরদস্ত পিস্ অব লেজিজলেসন। আমি মিলিয়ে দেখেছি ঠিক একই আইন, কমা, লাইন, ফুলস্টপ সবই এক। কাশীবাবু ঠিকই বলেছিলেন, আমি তাঁকে সমর্থন করছি। এ ছাড়া অপূর্বলাল মজুমদার মহাশয় বলেছিলেন, '১৯৫৭ সালে যখন এই আইনটি সংশোধিত আকারে আবার এখানে এসেছিল সেই সময় সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমরা বলেছিলাম যে, এইভাবে আইন পাশ করবার চেষ্টা করবেন না। যে আইনটি ইমারজেন্সী পিরিয়ডে এক্সট্রাঅর্ডিনারি পাওয়ার হিসেবে গভর্নমেন্টের হাতে তুলে দিয়েছিলাম সেই আইন জনসাধারণের অনেক অসুবিধা সৃষ্টি

করেছে"। স্যার, শ্রদ্ধেয় হরেকৃষ্ণবাবুর রাজনীতি "মাওবাদীর" যদিও আমি বিরোধিতা করি, কিন্তু তাঁর চিন্তাশক্তি এবং বুদ্ধিকে আমি শ্রদ্ধা করি। আমি হরেকৃষ্ণবাবুকে অনুরোধ করছি, এই আইন পাশ করবার প্রয়োজন নেই। আরও ৪/৫টি আইন যা আছে সেই আইনের দ্বারা আপনারা যা করতে চান সেটা করতে পারেন। আপনারাই ১৯৬২ সালে বলেছিলেন, আপনারা যদি ডিটারমিন থাকেন টু রাস থ্রু দিস্ অপ্রেসিভ—

piece of legislation on the strength of sheer majority then of course it is no use offering our criticisms on the floor of the House.

এটাই আমার প্রধান বক্তব্য। আমার দ্বিতীয় বক্তব্য আরও গুরুতর এবং সেটা হচ্ছে সংবিধানগত। যে আইনের মেয়াদ আপনারা পাঁচ বছর বাড়াতে চাচ্ছেন, সেই আইনে বলা আছে বস্তী যদি এ্যাকোয়ার করেন তাহলে তার যে কমপেনসেসন দেবেন সেই কমপেনসেসন হবে ৩১এ ডিসেম্বর, ১৯৪৬ সালে যে দাম ছিল সেটা। অর্থাৎ সেই অনুসারে দিতে হবে। স্যার আমি এখানে সুপ্রিম কোর্টের দুটি জাজমেন্ট এবং কোলকাতা হাই-কোর্টের ডিভিসন বেঞ্চের একটি জাজমেন্ট আমি আপনাকে শোনাব। এখানে দেখছি অপূর্ববাবু এবং আইন-মন্ত্রী অমরবাবু নেই। সুপ্রিম কোর্ট পরিষ্কারভাবে ঘোষণা করেছে এরকম আইন সংবিধান বিরোধী সংবিধানের ৩১ ধারা বিরোধী এবং এই আইন আরবিট্রারি আইন, এটা পাশ করা উচিত নয়। আমি মন্ত্রিমহাশয়ের জ্ঞাতার্থে সুপ্রিম কোর্ট যা বলেছেন সেটা তাঁর সামনে রাখতে চাই। হরেকৃষ্ণবাবু একবার যদি ১৯৫৪ সালের অল ইন্ডিয়া রিপোর্ট অব সুপ্রিম কোর্ট-এর ১৭০-১৭৩ পাতা দেখেন তাহলে দেখবেন সুপ্রিম কোর্ট সেখানে বলছে,—

> Fixing of the market value on December 31st, 1946, as the ceiling on compensation, without reference to the value of the land at the time of the acquisition is arbitrary and cannot be regarded as due compliance in letter and spirit with the requirement of Article 31(2). The fixing of an anterior date for the ascertainment of value may not, in certain circumstances, be a violation of the constitutional requirement as, for instance, when the proposed scheme of acquisition becomes known before it is launched and prices rise sharply in anticipation of the benefit to be derived under it, but the fixing of an anterior date which might have no relation to the value of the land when it is acquired, may be, many years later cannot but be regarded as arbitrary. The Learned Judges observed that it is common knowledge that since the end of the war, land, particularly around Calcutta, has increased enormously in value and might still further increase very considerably in value when the pace of industrialisation increases. Any principle for determining compensation which denies to the owner this increment in value cannot result in the ascertainment of the true equivalent of the land appropriated.

একথা বলে আপনারা যে আইন পাশ করছেন সেই আইনকে সংবিধান বিরোধী বলে ঘোষণা করেছে।

**মিঃ স্পীকারঃ** এটা কবে বলেছে?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** ১৯৫৪ সালে। এটা আছে এ, আই, আর, অব সুপ্রিম কোর্ট-এর ১৭০ পাতায় এবং যেটা পড়েছি সেটা আছে ১৭৩ পাতায়।

**মিঃ স্পীকারঃ** স্লাম ক্লিয়ারেন্স এ্যাক্ট কবে পাশ হয়েছে?

[1-30—1-40 p.m.]

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** সেটা পাশ হয়েছে এই আইনের পর। আমি বলছিলাম যে, সংবিধান বিরোধী আইন পাশ হয়েছে। আপনারা যে আইনের মেয়াদ বৃদ্ধি করতে চান সেখানে বলা হয়েছে যদি বস্তী এ্যাকোয়ার করতে চান তাহলে তাদের কমপেনসেসন দিতে হবে

এবং ক্যালকাটা স্লাম ক্লিয়ারেন্স এ্যাক্ট যেটা পাশ হয়েছে সেখানে যে কমপেনসেসনের কথা লেখা আছে সেই অনুসারে দিতে হবে। ক্যালকাটা স্লাম ক্লিয়ারেন্স এ্যাক্টে বলা আছে যদি বস্তী নিতে চান তাহলে ৩১এ ডিসেম্বর, ১৯৪৬ সালে যে দাম হতে পারত সেই দাম অনুসারে কমপেনসেসন দিতে হবে। অর্থাৎ আপনারা যে আইনের মেয়াদ বৃদ্ধি করতে চাচ্ছেন তাতে আপনারা যদি কোন বস্তী এ্যাকোয়ার করতে চান—স্পীকার মহাশয়, আপনারও অনেক বস্তী আছে—তাহলে বস্তীর যে মালিক সে ওই দাম পাবে। ৩১এ ডিসেম্বর, ১৯৪৬ সালে যখন রায়টের পর কোলকাতায় জমির দর সর্বনিম্ন স্তরে নেমে গেল সেই সর্বনিম্ন স্তরে কমপেনসেসন পাবে।

**মিঃ স্পীকারঃ** মিঃ রয়, আই অ্যাম সরি টু ইন্টারাপ্ট ইউ ফর ওয়ান মোমেন্ট। এই স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট যখন পাশ হয়েছে তখন কি আপনি হাউসে ছিলেন?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** ১৯৫৮ সালে আমি এবং আপনি দুজনেই বিরোধিতা করেছিলাম।

**মিঃ স্পীকারঃ** ১৯৫৮ সালে স্লাম ক্লিয়ারেন্স এ্যাক্ট যখন পাশ হয় তখন আমি ছিলাম না - আপনি তখন জুডিসিয়াল মিনিস্টার ছিলেন।

(নয়েস এ্যান্ড ইন্টারাপসনস্)

আই অ্যাম সরি টু ইন্টারাপ্ট ইউ মিঃ রয়।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, আমি বলছিলাম যে, এতে চিন্তার কোন কারণ নেই। এই স্লাম ক্লিয়ারেন্স এ্যাক্টের পূর্ব ইতিহাস আপনি জানেন না, কারণ তখন আপনি ছিলেন না। জ্যোতিবাবু জানেন, বঙ্কিমবাবু জানতেন, গণেশবাবু জানেন। এই আইন যখন সিলেক্ট কমিটিতে ডিসকাস্‌ড হয়, রাইটার্স বিল্ডিংস-এ মিটিং হয়, তখন আমিই একমাত্র লোক ছিলাম যে মন্ত্রী হিসেবে কংগ্রেস তরফ থেকে এই আইনের বিরোধিতা করেছিল।

**শ্রীজ্যোতি বসুঃ** অন এ পয়েন্ট অব অর্ডার। উনি আমাকে কেন উইটনেস্ হিসেবে বলছেন?

Why he is citing me as a witness I do not know because I am not aware that he was the only Congressman opposing something in some committee. আমি জানি না কোন মাইনরিটি রিপোর্ট ওঁর ছিল কিনা ইন দ্যাট কমিটি।

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। কোন সিলেক্ট কমিটির প্রোসিডিংস্ হাউসে ডিসক্লোজ করা আমি যতদূর জানি বেআইনী। আমি জানি না উনি কি করে সেটা ডিসক্লোজ করছেন। সেকেন্ডলী, ওই সিলেক্ট কমিটিতে আমি ছিলাম, আমি জানি উনি অপোজ করেন নি, এখানে উনি বাজে কথা বলছেন।

**মিঃ স্পীকারঃ** মিঃ রয়, প্লিজ গো অন, আই উইল হিয়ার ইউ।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** এই প্রশ্ন তুলতে হোল বলে আমি আশ্চর্য হলাম। এই ক্যালকাটা স্লাম ক্লিয়ারেন্স এ্যাক্ট যখন পাশ হয় তখন ৩০এ ডিসেম্বর, ১৯৫৮ সালে আমি মন্ত্রীত্ব পদ থেকে ইস্তফা দিয়েছি। আমি কোন রাজনৈতিক ঝগড়ার মধ্যে যেতে চাচ্ছি না, কিন্তু স্পীকার মহাশয়, আপনি নিজে একটা রাজনৈতিক মনোভাবের চেষ্টা করলেন বলে আমি দুঃখিত।

ক্যালকাটা স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট-এর ৭ নম্বর ধারায় বলা আছে

Purchase price means the price which the land fetched or could have fetched in any transaction involving sale or purchase thereof on the 31st December, 1946.

অর্থাৎ কিনা—যখন কমপেনসেশন দেবেন, কী কমপেনসেশন দেবেন? সেই পারচেজ প্রাইস-এর উপর কমপেনসেশন অর্থাৎ যেটা ৩১এ ডিসেম্বর, ১৯৪৬ সালের পারচেজ প্রাইস হতে পারতো।

সুপ্রীম কোর্টের ১৯৫৪ সালের জাজমেন্ট দিলাম। তারপর কলকাতা হাইকোর্টের ১৯৬৪ উইকলি নোটস, পেজ ৭২২ যদি দেখেন, তাহলে আপনি দেখবেন এই আইনের আর একটি প্রভাইসো ছিল, যেখানে বলা ছিল ৩১এ ডিসেম্বর, ১৯৪৬ সালের কমপেনসেশন দেওয়া হবে। সেই প্রভাইসো, সেকেন্ড প্রভাইসো ঐ কমপেনসেশন সম্বন্ধে কলকাতা হাইকোর্টের ডিভিসন বেঞ্চ আলট্রা ভায়ার্স বলে ডিক্লেয়ার করেছেন।

তৃতীয়তঃ সুপ্রীম কোর্ট ১৯৬৫ সালের এ আই আর সুপ্রীম কোর্ট, পেজ ১০১৭ ও পেজ ১০২৪ সেখানে অত্যন্ত জোরের সঙ্গে বলে দিয়েছেন এটা সংবিধান বিরোধী। কি বলেছেন তাঁরা? তাঁরা বলেছেন

> On the other hand, if a law lays down principles which are not relevant to the property acquired or to the value of the property at or about the time it is acquired, it can be said that they are not principles contemplated by article 31(2) of the Constitution. If a law says that though a house is acquired it shall be valued as land, or that though a house site is acquired it shall be valued as an agricultural land, or that though it is acquired in 1950, its value in 1930 should be given, or that though 100 acres are acquired compensation shall be given only for 50 acres, the principles do not pertain to the domain of adequacy, but are principles unconnected to the value of the property acquired. In such cases the validity of the principles can be scrutinised. But this much is clear. If the compensation is illusory, or it the principles prescribed are irrelevant to the value of the property at or about the time of its acquisition.

অর্থাৎ কিনা আজকে যদি এ্যাকোয়ার করি, আজকের যে ভ্যালু সেটা ধরা হবে না; ৩১এ ডিসেম্বর, ১৯৪৬ সালের যে ভ্যালু ছিল, সেটা ধরা হবে। সেটা হচ্ছে

> value irrelevant to the value of the property at or about the time of its acquisition, then it can be said that the legislature committed a fraud on power and, therefore, the law is bad. It is a use of the protection of article 31 in a manner which the Article hardly intended. We shall be committing a fraud on the Constitution..........

তাই স্যার, আজকে বলছি আমরা যদি এই আইন পাস করি এবং ১৯৪৮ সালের আইনকে অনুমোদন করি—তাহলে
we shall be committing a fraud on the constitution.
এই বলে আমি এর বিরোধিতা করছি।

আমি মাননীয় হরেকৃষ্ণ কোঙার মহাশয়কে অনুরোধ করবো তিনি একদিনের জন্য আইনটা স্থগিত রাখুন। এই প্রভাইসোটা বদলালে সুপ্রীম কোর্টের আইন অনুযায়ী হয়ে যাবে। সর্বপ্রথম যে আইনটা পাস করলেন আপনারা তা হাইকোর্টে চ্যালেঞ্জ করলে যদি আলট্রা ভায়ার্স হয়ে যায়, তাহলে সেটা ভাল দেখাবে না। এখানে সুপ্রীম কোর্ট বলছেন যেটা ফ্রড অন দি কনস্টিটিউসন, সেই ফ্রড অন দি কনস্টিটিউসন কি এই নূতন গভর্নমেন্ট করতে রাজি আছেন? এটা আমার কথা বলছি না, কোন রাজনীতির কথাও বলছি না, সুপ্রীম কোর্টের জাজমেন্ট দুটো আছে, কলকাতা হাইকোর্টের জাজমেন্ট একটি আছে।

আমি কাশীকান্ত মৈত্রকে ধন্যবাদ দিচ্ছি। তিনি ১৯৬২ সালে যখন বক্তৃতা দেন এই কমপেনসেশন সম্বন্ধে, যদিও সুপ্রীম কোর্টের ১৯৬৫ সালের এই জাজমেন্ট আসেনি, তখন তিনি পরিষ্কার আভাস দিয়েছিলেন যে, এইরকম কিছু একটি হতে পারে। কিন্তু সুপ্রীম কোর্টের আর্টিকেল ১৯, ও আর্টিকেল ৩১ এক সঙ্গে এ্যাপ্লাই করা যায় কিনা—সে সম্বন্ধে মতের ঐক্য ছিল না। কিন্তু এখন সেটা পরিষ্কার হয়ে গেছে সেকেন্ড প্রভাইসো এ্যামেন্ডমেন্ট হওয়ায় যেকথা [illegible] ২৮এ মার্চ, ১৯৬৪ সালে বলেছিলেন। আজ সুপ্রীম কোর্টের রায় অনুযায়ী সেকথা ঠিক হয়ে গেছে। তাই আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো আইনটা কাল পাস করলেও

এমন কিছু ক্ষতি হবে না। ১৯৬৪ সালে এই যে বস্তি নিয়ে আইন এসেছিল রায়টের পরে, তাতে ঐ প্রভাইসোটা তুলে দিলে সঙ্গত হবে, আমাদেরও কোন আপত্তি থাকবে না। আর যদি না তুলে দেন, তাহলে কলকাতা হাইকোর্টের আইন অনুযায়ী ও সুপ্রীম কোর্টের আইন অনুযায়ী—we shall be perpetrating a fraud on the Constitution and we do not want to be a party to such fraud.

[1-40—1-50 p.m.]

**Dr. Gopika Ranjan Mitra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রিমহাশয় যে আইন এনেছেন এবং তৎসম্বন্ধে যে কনসিডারেসন মোশান দিয়েছেন, তার আমি বিরোধিতা করছি। আমি এইজন্য বিরোধিতা করছি, কারণ মাননীয় মন্ত্রিমহাশয় স্পষ্টভাবে স্বীকার করেছেন যে এটি জনকল্যাণমূলক আইন। কিন্তু তার সঙ্গে সঙ্গে এ কথাও স্বীকার করতে বাধ্য হয়েছেন যে এই আইনটার মধ্যে এমন কিছু কিছু প্রভিসন বা ধারা রয়ে গিয়েছে, যেগুলির সম্বন্ধে আলাপআলোচনা করা দরকার।

আমি এক শিল্পাঞ্চল থেকে এসেছি, সেখানে আমি লক্ষ্য করে দেখেছি যে এই আইনের মাধ্যমে আমলাতন্ত্র অনেকরকম সুখ সুবিধা প্রাইভেট ক্যাপিটালিস্টসদের হাতে তুলে দিয়েছেন। আমি নিশ্চয়ই স্বীকার করছি যে পূর্বে এই ব্যাপার নিয়ে আমাদের ঝগড়া করতে হয়েছে। মন্ত্রিমহাশয়দের গোচরে আনবার পর আমরা রেমিডি পেয়েছি। তার আগে বলা হয়েছে কি? পাবলিক পারপাসএ এটা করা হচ্ছে। আমরা জানি এই পাবলিক পারপাস বলতে কি বোঝায়। একজন কলিয়ারী ওনার, তিনি এই ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের আইনের মাধ্যমে, পাবলিক পারপাস-এর নামে, বহু প্রপার্টি এ্যাকোয়ার করে রেখেছেন। আমরা লক্ষ্য করে দেখেছি যে সেন র‍্যালে কোঃর কবে এক্সটেনসন করা হবে তার কিছু ঠিক নেই, অথচ ইতিমধ্যেই বহু পাবলিক প্রপার্টি, পাবলিক পারপাস-এর নামে, এই আইনের বলে, তাঁরা দখল করে রেখে দিয়েছেন। তাতে বহু নিরীহ গ্রামবাসীর জমি আটক করে রাখা হয়েছে। সুতরাং এই পাবলিক পারপাস-এর অর্থ যদি খুব ভালভাবে ডিটেলডএ ব্যাখ্যা করা না হয়, তাহলে আমাদের মধ্যে অনেককে খুব অসুবিধা ভোগ করতে হতে পারে। সেইজন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো এ বিষয় তাঁরা আরও একটু ভালভাবে চিন্তা করে দেখুন। আমি অস্বীকার করি না যে দেশ তাঁরা ডেভেলপ করছেন, এবং এই ডেভেলপমেন্ট-এর জন্য বহু জায়গায় জমি এ্যাকুইজিসন, রিকুইজিসন করার প্রয়োজন আছে। কিন্তু সেদিক থেকে যদি চিন্তা করে দেখেন, তাহলে দেখবেন এই আইনের মধ্যে এমন কোন প্রভিসন নেই যে, যদি কেউ কাজে বাধা দেন তাঁকে রুখতে পারবেন। এই আইন মোতাবেক যে কোন লোক যে কোন ডেভেলপমেন্টকে পাঁচ বছর পিছিয়ে দিতে পারে।

আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের নজরে আনতে চাই যে আমরা লক্ষ্য করে দেখেছি যে হাইকোর্ট বহু জায়গায় বহু কেসে, এই আইনের বিরুদ্ধে জাজমেন্ট দিয়েছেন। সেন র‍্যালে ইন্ডাস্ট্রিজ-এর নাম করে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট বহু গ্রামবাসীর জমি দখল করে রেখে দিয়েছেন। তার বিরুদ্ধে কয়েকজন লোক হাইকোর্টে কেস করেছিলেন। হাইকোর্ট নটিফিকেসন জারী করে, সেই রিকুইজিসনকে ইনভ্যালিড বলে জাজমেন্ট দিয়েছেন। আপনারা দেখবেন যেন ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট সেন র‍্যালে কোঃর পক্ষ নিয়ে তাদের দালালী করতে গিয়ে, হাইকোর্টের ঐ জাজমেন্ট-এর বিরুদ্ধে আবার সুপ্রীম কোর্টে এ্যাপিলের ব্যবস্থা না করেন। আমি এই কথা বলবো জনসাধারণের কল্যাণের দিকে লক্ষ্য রেখে, এই আইনের প্রতিটি ধারা আরও ভালভাবে বিবেচনা করার প্রয়োজন আছে। সেই বিবেচনা করবার পর, আইনটি এখানে উপস্থাপিত করবেন। এখন তাড়াহুড়া করে, এইরকমভাবে, এই আকারে আইনটি যেন পাশ না করেন।

এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Subodh Banerjee:**

হ্যাঁ, আমরা জানি ঐটা আপনাদের কংগ্রেস আমলে হয়েছে। তাঁরা এইরকম সব আইন পাশ করে, জমি দখলে রাখবার জন্য জমিদার প্রভৃতি বড় বড় লোকদের সুবিধা করে দিয়েছিলেন। আমরা চেষ্টা করছি এই সব আইন সংশোধন করে গরীব জনসাধারণের সুবিধা করতে।

**Shri Hare Krishna Konar:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি খুবই দুঃখিত যে মাননীয় সদস্য সিন্ধার্থশঙ্কর রায় মহাশয়, আমার বুদ্ধিমত্তার প্রশংসা করেছেন। কারণ আমার বুদ্ধিমত্তা বা নির্বুদ্ধিতা যাই থাকুক না কেন, সেটা আমার রাজনীতির সঙ্গে ওতঃপ্রোতভাবে জড়িত; একথা আমি পরিষ্কারভাবে তাঁকে জানিয়ে দিতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি পাঁচ বছর আগে আর আজকের সঙ্গে তুলনা করেছেন। উনি ভুলে গিয়েছেন যে পাঁচ বছর আগে যে নির্বাচন হয়, তার আগে এখানে কংগ্রেস গভর্নমেন্ট ছিল এবং তারপর পাঁচ বছর পরেও আবার কংগ্রেস গভর্নমেন্ট হয়েছিল; তাঁদের হাতে যথেষ্ট সময় ছিল এগুলি বিবেচনা করবার বা আইনের ধারা প্রয়োজনমত সংশোধন করার। কিন্তু আইনের মেয়াদটা ৩১এ মার্চ পর্যন্ত, তারপর এর কার্যকারিতা শেষ হয়ে যাচ্ছে। এর জন্য দায়ী আমরা নই। আমাদের আগে ও'রাই করে গিয়েছেন এই আইনের মেয়াদটা ৩১এ মার্চ পর্যন্ত। ও'দের দুর্ভাগ্য এবং বাংলাদেশের মানুষের সৌভাগ্য যে এবারকার নির্বাচনে ও'রা পরাজিত হয়েছেন, এবং আমাদের গভর্নমেন্ট গঠন করতে হয়েছে। এবং আমাদের গভর্নমেন্টে আসার পর স্বভাবতই এই আইনকে পুঙ্খানুপুঙ্খভাবে বিচার করার সময় নেই অথচ এর মেয়াদ ফুরিয়ে যাচ্ছে ৩১এ মার্চ। আমি কোনদিন বলিনি এই আইনটা প্রগতিশীল কি প্রগতিশীল নয়।

(তুমুল হট্টগোল)

৩১এ তারিখে এর মেয়াদ শেষ হয়ে যাচ্ছে, এই আইনটা প্রগতিশীল একথা আমি বলিনি। আমি শুধু এইটুকু বলেছি যে দেশেতে অনেক জমি অনেক কাজের জন্য, তার মধ্যে হাসপাতাল আছে, অনেক স্কুলও আছে, আবার তা করতে গিয়ে অনেক খারাপ কাজও করা হয়েছে এই আইন ব্যবহার করে কিন্তু অনেক জিনিস এ্যাকোয়ার করা আছে এবং এই আইনটার মেয়াদ যেদিন শেষ হয়ে যাবে, যেদিন সমস্ত এ্যাক্টই বাতিল হয়ে যাবে, সেদিন একে আর রিভিউ করবার সময় থাকবে না। আমার কাছে ইতিমধ্যেই বহু অভিযোগ এসেছে যে কেমন করে অন্যায় করে কার জমি দখল করা হয়েছে, কিছু বড়লোককে বাঁচাবার জন্য তার জমি না নিয়ে অপরের জমি নেওয়া হয়েছে, পতিত জমি পড়ে থাকা সত্ত্বেও অন্য জমি নেওয়া হয়েছে, টাকা দেওয়া সম্বন্ধেও প্রচুর অভিযোগ এসেছে। এই সব অভিযোগের সবই বিচার করতে হবে, সেজন্য এই আইন থাকার দরকার আছে যা সংশোধন করারও দরকার আছে। কিন্তু আইনের মেয়াদ শেষ হয়ে যাচ্ছে ৩১এ মার্চের মধ্যে, আইনটাকে বাঁচিয়ে রাখলে এর সংশোধন করা যাবে এবং ও'রা যে ত্রুটির কথা বলছেন সেটাত আমি নিজে দেখেছি, আগেও দেখেছি, এখন এই কয়েকদিন মাত্র এই ঘরে বসে দেখছি যে কি কাণ্ডই না এই আইন নিয়ে হয়েছে। কিন্তু করেছেন ও'রা। ও'রা যা করে গিয়েছেন সেই জঞ্জাল আমাদের সাফ করতে হবে এবং সেই জঞ্জাল সাফ করবো এইটুকু প্রতিশ্রুতি দিতে পারি। যতদূর আমাদের ক্ষমতা আছে আমরা জঞ্জাল সাফ করবো, যেখানে অন্যায় অবিচার হয়েছে সেখানে আমরা তার প্রতিকার করবো কিন্তু এই আইনটাকে বাঁচিয়ে রাখার প্রয়োজন আছে। আর একটা কথা হচ্ছে উনি সংবিধানের কথা তুলেছেন......

[1-50—2 p.m.]

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় মন্ত্রিমহাশয় আমাদের মিসলিড করছেন। মন্ত্রিমহাশয় বললেন যে এই আইনটা স্কুল, কলেজ, হাসপাতালের জন্য। কিন্তু এই আইনটা স্কুল, কলেজ, হাসপাতালের জন্য নয়, এই আইনটা হচ্ছে ট্রান্সপোর্ট, কম্যুনিকেশন, ইরিগেশন......

Drainage and construction or reconstruction of dwelling houses of people. হাসপাতাল, স্কুল কলেজের জন্য নয়।

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** অধ্যক্ষ মহাশয়, নিশ্চয়ই ব্যারিস্টারি পাশ করবার জন্য আমি বিলাত যাইনি এবং কলকাতার বস্তির মালিকদের কেমন করে বেশী টাকা পাইয়ে দিতে হবে তা নিয়েও আমি মাথা ঘামাইনি। অধ্যক্ষ মহাশয়, সংবিধান সম্বন্ধে একটা কথা সিদ্ধার্থবাবু তুলেছেন।

আমি বলবো যে আমি আইন পাশ করিনি, ব্যারিস্টারি পাশ করিনি, কিন্তু সাধারণ বুদ্ধি যা আছে আইন সম্বন্ধে তাতে আমি বলতে পারি এটা সংবিধান বিরোধী হচ্ছে না। উনি ১৯৫৪ সালের সুপ্রীম কোর্টের রায়ের কথা তুলেছেন, ১৯৫৪ সালের রায়ে যদি এটা সংবিধান বিরোধী হয়ে থাকে তাহলে কেমন করে এই আইনের মেয়াদ এতদিন চললো? কেন এটা বাতিল হল না? সুপ্রীম কোর্ট আইনটাকে বাতিল করে দিতে পারতেন যদি ১৯৫৪ সালে এই রায় থাকতো। আমি বলবো শুধু লিগাল কথা যে ১৯৫৪ সালের সুপ্রীম কোর্টের রায়ে এই আইনের কোন ধারা যদি অবৈধ হতো তাহলে এর একটি ধারাও থাকতে পারতো না, তা সম্ভব হতো না। দ্বিতীয়তঃ এখানে তিনি তুলেছেন যে ১৯৫৪ সালের রায়ের পর ১৯৫৮ সালে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট হয়েছে সেই অ্যাক্টও স্ট্যাটিউট বুকে রয়েছে, সেই অ্যাক্ট বাতিল হয় নি। সুপ্রীম কোর্টে কিম্বা হাইকোর্টে এই সব নিয়ে অনেক মামলা গিয়েছে কিন্তু এই রায় হয় নি যে এই আইনটার কোন ধারা অবৈধ অতএব এটাকে বাতিল করা হোক। তৃতীয় প্রশ্ন হচ্ছে এই আইনে লেখা আছে যেটা সেটা হচ্ছে এই যে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট অনুযায়ী মূল্য দেওয়া হবে। এই স্লামের ব্যাপারে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট অনুযায়ী, কিন্তু এই আইনে লেখা নেই যে ১৯৪৬ সালের দাম দেওয়া হবে। তাহলে হচ্ছে এই এটার রেফারেন্স হচ্ছে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট, এতে লেখা থাকছে দাম দেওয়া হবে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট অনুযায়ী। ওদের স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্টে আছে একটা তাতে আবার অন্য রেফারেন্স থাকতে পারে, তাতে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্টটা হয়ত ওঁদের মতে সংবিধান বিরোধী হতে পারে কিন্তু যেহেতু তার রেফারেন্স আছে......

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আবার উনি মিসলিড করছেন। কাশীকান্ত মৈত্র মহাশয়কে এই বিষয় বলতে দিন তাহলে তিনি ঠিক বলতে পারবেন। আমি বলতে চাই যদি কোন আইনে ধারা থাকে যে কমপেনসেশন দেওয়া হবে অমুক আইন অনুযায়ী তাহলে সেই আইনের ধারাটা আলট্রাভাইরিস হয়ে যাবে যদি সেই আইন দেখা যায় যে আর্টিকেল ৩১ অনুযায়ী হচ্ছে না।

**মিঃ স্পীকারঃ** উনি যা ভাল বুঝেছেন বলছেন। এর পরে হাউস সেটা ডিসাইড করবে, আপনার কি আছে?

**ডাঃ রঞ্জিত ঘোষ চৌধুরীঃ**
Should the Minister address a member or the Speaker?

**মিঃ স্পীকারঃ** উনিত আমাকে এ্যাড্রেস করেছেন।

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** মিঃ স্পীকার, স্যার, এই আইনে যেটা আছে সেটা আর একটা আইনকে রেফার করা হচ্ছে কিন্তু এই আইনও অর্থাৎ স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট আজ পর্যন্ত অবৈধ ঘোষিত হয়নি, কি সুপ্রীম কোর্ট, কি হাইকোর্ট দ্বারা। অথচ এই আইনের ব্যাপারে অনেক মামলা হাইকোর্টে, সুপ্রীম কোর্টে গিয়েছে তা সত্ত্বেও এটা অবৈধ বলে ঘোষিত হয়নি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আবার হাউসকে উনি মিসলিড করছেন। ৬৪ ক্যালকাটা উইকলি নোটস্, পেজ ৭২২ খুলে দেখুন, দেখবেন যে আইনটা আলট্রাভাইরিস ডিক্লেয়ার করা হয়েছিল, সেটা এ্যাকুইজিশন এবং রিকুইজিশন অ্যাক্টের একটা ধারাকে করা হয়েছিল। আপনি সেটা দেখুন।

**মিঃ স্পীকারঃ**
What is your point of order?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে উনি হাউসকে মিসলিড করছেন।

**মিঃ স্পীকারঃ** সেটা হাউস বুঝবে। উনি যা ভাল বুঝেছেন তা করেছেন এতে পয়েন্ট অব অর্ডারের কি আছে?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, ক্যালকাটা হাইকোর্টের ডিভিশন বেঞ্চ বলেছেন সেকেন্ড প্রোভাইসো to section 7(1) of West Bengal Land (Requisition and Acquisition) Act was void from its very inception.

এই আইনটা ৬৪ ক্যালকাটা উইকলি নোটস্ ক্যালকাটা হাইকোর্টের কাছে গিয়েছিল। এখন এখানে এসে যদি ময়দানের বক্তৃতা শুনতে হয় আইন সংক্রান্ত ব্যাপারে তাহলে আমি পারবো না, বসে পড়ছি।

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** স্পীকার মহাশয়, আমি শুধু এইটুকু বলতে চাই যে সিদ্ধার্থবাবু বা ও'দের সমস্ত বক্তব্যগুলি হচ্ছে বাস্তবের সঙ্গে সঙ্গতিহীন, কোনরকম বিচার এবং বুদ্ধির বাইরে। কারণ কোন আইন উনি যা উল্লেখ করেছেন আজ পর্যন্ত হাইকোর্টে কিম্বা সুপ্রীম কোর্টে অবৈধ বলে ঘোষিত হয়নি এবং এই আইন দিয়ে ও'রা কাজ করে গিয়েছেন সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় সহ এক মাস আগে পর্যন্ত। আমি অন্তত আশা করেছিলাম বিরোধী পক্ষ একটু দায়িত্ব জ্ঞানের পরিচয় দেবেন। নিজেরা এক মাস আগে পর্যন্ত যে আইন দিয়ে কাজ করলেন, নিজেরা তার সংশোধন না করে বা তার সময় না বাড়িয়ে আমাদের নূতন গভর্নমেন্টকে অত্যন্ত তাড়াহুড়া করে এই সময়ের মধ্যে পাশ করানর ব্যবস্থা করতে বাধ্য করেছেন এবং বাধ্য করার পর এখানে শুধু শুধু আইন পাশ করাবার পথে বাধা সৃষ্টি করছেন। আমি মনে করি যে আইনগত বাধা যেটা তুলেছেন তার কোন স্থান এখানে নেই, এই আইনটা সম্পূর্ণ বৈধ। কিন্তু সঙ্গে সঙ্গে একথা ঘোষণা করছি যে এই আইনের কিছু ধারা জনবিরোধী, আমরা সে সম্বন্ধে অনুসন্ধান করবো এবং আগামী ৬ মাসের মধ্যে এই আইনকে সংশোধন করার ব্যবস্থা করবো।

[2—2-10 p.m.]

The motion of Shri Hare Krishna Konar that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1967, be taken into consideration, was then put and a division taken with the following result:—

AYES—131

Abdul Haque, Shri
Abdul Quiyom Molla, Shri
Amirali Molla, Dr.
Baksi, Shri Manoranjan
Bandopadhyay, Shri Amiya Bhusan
Banerjee, Shri Subodh
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Hemanta Kumar
Basu, Shri Jyoti
Basu, Shri Mukul
Bauri, Shri Satish
Bera, Shri Sasabindu
Bhandari, Shri Netai
Bhandari, Shri Sudhir Chandra
Bhattacharya, Shri Jyoti Bhusan
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Ajit Kumar
Bose, Shri Brindaban Behari
Chakraborty, Shri Kshudiram
Chakraborty, Shri Sadhan Kumar
Chatterjee, Shri Hara Prasad
Choubey, Shri Narayan

Choudhury, Shri Subodh
Dakua, Shri Dinesh Chandra
Dal, Shrimati Nanda Rani
Das, Shri Deben
Das, Shri Debendra Nath
Das, Shri Jagadish Chandra
Das, Shri Mahatab Chand
Das, Shri Nikhil
Das, Shri Sudhir Chandra
Das Ghose, Shri Biswanath
Das Mahapatra, Shri Kamakshyanandan
Dhara, Shri Sushil Kumar
Franklin, Shri L. H.
Gayen, Shri Prasanta Kumar
Ghose, Shri Kamakshya Charan
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Krishna Pada
Ghosh, Dr. Prafulla Chandra
Golam Mahiuddin, Shri
Guha, Shri Bikesh Chandra
Guha, Shri Kamal Kanti
Guha Neogi, Shri Anildhar
Gurung, Shri Nandalal
Haldar, Shri Hrishikesh
Hansda, Shri Jagatpati
Hazra, Shri Lalit
Hazra, Shri Monoranjan
Hicks, Shri Clifford
Jahangir Kabir, Shri
Jana, Shri Manindra Nath
Kar, Shri Dhananjoy
Konar, Shri Hare Krishna
Kundu, Shri Nishitha Nath
Lahiri, Shri Somnath
Mahato, Shri Amulya Ratan
Mahato, Shri Chittaranjan
Mahato, Shri Girish
Maity, Shri Baneswar
Maitra, Shri Kashi Kanta
Majhi, Shri Gobardhan
Majhi, Shri Kandru
Maji, Shri Guiram
Maji, Shri Panna Lal
Majumdar, Shri Amalesh Chandra
Majumdar, Shri Dilip Kumar
Majumdar, Shri Harendra Nath
Mal, Shri Pagal Chandra
Mandal, Shri Girindra Nath
Mandal, Shri Kumud Ranjan
Mandal, Shri Rabin
Mandal, Shri Siddheswar
Md. Abdul Bari (Master), Shri
Mitra, Shri Chandipada
Mitra, Shri Haridas
Mitra, Shrimati Ila
Mitra, Dr. Sunil Kumar
Mohamed Abdul Latif, Shri

*Mohammad Karim Baksh, Shri*
*Mohammad Salimuddin, Shri*
Mondal, Shri Manindra Chandra
Mondal, Shri Sasanka Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Jayati Prasanna
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Shri Ajoy Kumar
Mukhopadhyay Shrimati Geeta
Murmu, Shri Nathaniel
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Sundar Kumar
Noney, Shri W. H.
Noronha, Shri Clifford
Nuran Nabi, Shri T. A.
Obaidul Ghani, Dr. Abu Asad Mohammed
Ojha, Shri Samarendra
Pahari, Shri Bibhuti
Pal, Shri Kanai
Panda, Shri Bhupal Chandra
Pramanick, Shri Gangadhar
Pramanik, Shri Radhikanath
Pramanik, Shri Rajani Kanta
Purkait, Shri Prabodh
Rai, Shri Deoprokash
Ray, Shri Jajneswar
Roy, Shri Amalendru Lal
Roy, Shri Haradhan
Roy, Shri Jagadananda
Roy, Shri Jyotish
Roy, Dr. Narayan Chandra
Roy, Shri Phakir Chandra
Saha, Shri Kripasindhu
Saha, Shri Madan
Samanta, Shri Gouranga
Sanyal, Shri Mani
Sanyal, Dr. Nalinaksha
Saren, Shri Bhabatosh
Sarkar, Shri Charu Mihir
Sarkar, Shri Netaipada
Sarkar, Shri Sasthidas
Sen, Shri Jamini Ranjan
Sen, Shri Lakshmi Charan
Sen Gupta, Shri Niranjan
Sen Gupta, Shri Tarun Kumar
Shahedullah, Shri Syed
Shish Mahammad, Shri
Sinha, Dr. Radha Krishna
Tah, Shri Dasarathi

NOES—72

**Abdul Gaffar, Shri Quazi**
**Abdul Latif, Shri**
**Abdullah, Shri S. M.**
**Abdus Sattar, Shri**
**Ahmad Hossain Mondal, Shri**

Azizur Rahaman, Shri
Bagchi, Shri Amalendu Kumar
Bandopadhyay, Shri Baidyanath
Bandyopadhyay, Shri Satya Narayan
Banerjee, Shri Mrityunjoy
Beri, Shri Dayaram
Bhattacharjee, Shri Golokesh
Bhattacharyya, Shri Sreepada
Bhowmick, Shri Kalipada
Bhuniya, Shri Nitya Nanda
Bishayee, Shri Paramananda
Chalak, Shri Kali Kinkar
Chatterjee, Shri Arun
Chattopadhyay, Shri Benoy Kumar
Chaudhuri, Shri Narayan Chandra
Choudhury, Shri Sashi Bhusan
Chunder, Dr. Pratap Chandra
Das, Shri Hare Krishna
Das Gupta, Shri Khagendra Nath
Dhibar, Shri Pramathanath
Dolai, Shri Rajani Kanta
Dutta, Shrimati Sudharani
Fazlur Rahaman, Shri S. M.
Ghosh Choudhury, Dr Ranjit
Goswami, Shri Paresh Chandra
Hazra, Shri Santimoy
Jash, Shri Sristhidhar
Karam Hossain, Shri
Kolay, Shri Jagannath
Kundu, Shri Rajnarayan
Maiti, Shrimati Abha
Md. Fazle Hoque, Shri
Mitra, Shrimati Biva
Mitra, Shri Dwijendranath
Mitra, Dr. Gopika Ranjan
Mitra, Shri Satyanarayan
Mohammed Israil, Shri
Moitra, Shri Arun Kumar
Mondal, Shri Haradhan
Mukhapadhyay, Shrimati Purabi
Mukherjee, Shri Saila Kumar
Mukherjee, Shri Sailendra Nath
Mukhopadhyay, Shri Pasupati
Nag, Dr. Gopal Das
Nandy, Shri Sachindra Mohan
Narjinarai, Shri Dhirendra
Paik, Shri Bimal
Paul, Shri Balai Bhusan
Pradhan, Shri Trailokyanath
Pramanik, Shri Puranjoy
Ray, Shri Siddhartha Shankar
Roy, Dr. Indrajit
Roy, Shri Krishnadas
Roy, Shri Santosh Kumar
Roy, Shri Suvendu
Saha, Shri Kanai (Bankura)
Saha, Shri Kanai (Birbhum)

Saren, Shri Mangal Chandra
Sasmal, Shri Bankim Chandra
Sen, Shri Santi Gopal
Sharma, Shri Joynarayan
Sukla, Shri Krishna Kumar
Sinha, Shri Sripati
Sinha Roy, Shri Panchanan
Trivedi, Shri Goalbadan
Tudu, Shri Budhan Chandra
Upadhyay, Shri Mihir

The Ayes being 131 and the Noes 72, the motion was carried.

*Clause 1*

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to move that clause 1 be renumbered as sub-clause (1) of that clause and after that sub-clause, as so renumbered, the following sub-clause be inserted, namely:

"(2) It shall be deemed to have come into force on the 31st day of March, 1967."

এটা শুধু এইজন্য করেছি যে, এটাতে প্রেসিডেন্টের এসেন্ট দরকার হয়। আজকে ২৮ তারিখ, কালকে কাউন্সিলে পাশ হবে, ২৯ তারিখ ৩০ তারিখে আমরা ব্যবস্থা করে রেখেছি এখান থেকে স্পেশাল অফিসার দিল্লীতে যাবেন। দিল্লীতে আগে থেকেই খবর দিয়ে দেওয়া হয়েছে। তাহলেও ধরুন এ ডিপার্টমেন্ট ও ডিপার্টমেন্ট ঘুরে ৩১ তারিখের মধ্যে করতে হবে। আর শুধু সহি হলেই হবে না। ওখান থেকে সম্মতি নিয়ে আবার কলকাতায় এসে আবার গভর্নরের আদেশ নিয়ে তার পরে গেজেট করতে হবে। এটা আমরা চেষ্টা করবো যাতে ৩১ তারিখের মধ্যে করা যায়। কিন্তু যদি ধরুন যাতায়াতে বা ইত্যাদিতে দেরী হয় সেজন্য কি করা যেতে পারে—কারণ, একবার ল্যাপ্স করে গেলে মুস্কিল—সেজন্য আমরা আইনজ্ঞদের সঙ্গে লিগ্যাল রিমেম্ব্রান্সারের সঙ্গে পরামর্শ করে এইরকম একটা সংশোধন আনা হয়েছে।

The motion of Shri Hare Krishna Konar that clause 1 be renumbered as sub-clause (1) of that clause and after that sub-clause, as so renumbered, the following sub-clause be inserted, namely:—

"(2) It shall be deemed to have come into force on the 31st day of March, 1967."

was then put and agreed to.

The question that clause 1 as amended do stand part of the Bill was then put and agreed to.

*Clause 2*

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

*Preamble*

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to move that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Discussion on Governor's Address

**Dr. Ranjit Ghosh Choudhury:**

মিঃ স্পীকার, স্যার, আমরা আজকে মাননীয়া রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়ে গিয়েছিলেন তার উপর তাঁকে ধন্যবাদ দেবার জন্য যে প্রস্তাব এসেছে সেই আলোচনার তৃতীয় দিনে উপস্থিত হয়েছি। আমাদের সরকারপক্ষ, আমরা কেন মাননীয়া রাজ্যপালকে ধন্যবাদ দিতে পারছি না সেটা বুঝতে পারছেন না। তার কারণ হোল আমি রাজ্যপালের ভাষণ মন দিয়ে পড়ে দেখলাম যে, এটা অত্যন্ত অস্পষ্ট আবছা এবং ধোঁয়াটে। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, গত বৎসর বাংলা দেশে ব্যাপক গণবিক্ষোভ হয়েছিল। কেন সেই জনবিক্ষোভ হয়েছিল তার পিছনে কোন রাজনৈতিক উদ্দেশ্য ছিল কিনা সে সম্বন্ধে তিনি কিছুই বলেন নি। তিনি বলেছেন পর-পর দু বছর বাংলা দেশে খরা হয়েছিল—কোথায়ও কোথায়ও বন্যা হয়েছিল এবং গত বছরের শেষদিকে বাংলা দেশে খাদ্য প্রকিওরমেন্ট ভাল হয় নি, এই পরিপ্রেক্ষিতে তিনি বলেছেন যে, খাদ্যনীতি নূতন করে রূপায়ণ করা দরকার। কিন্তু স্যার, গত দু বছর যে খরা এবং বন্যা হয়েছিল তার পরিপ্রেক্ষিতে যে খাদ্যনীতি এই বিধানসভায় গৃহীত হয়েছিল সেটা ঠিক হয়েছিল কি হয় নি সে সম্বন্ধে তিনি কোন মন্তব্য করেন নি। তিনি এ-কথা বলেন নি যে, এই বিধানসভায় যখন গতবার খাদ্যনীতি আনা হয়েছিল যখন গত সরকার এখানে খাদ্যনীতি বিঘোষিত করেছিলেন এবং যে খাদ্যনীতি সম্পর্কে বাংলা দেশের সমস্ত সংবাদপত্রের সম্পাদকীয় স্তম্ভে বৈপ্লবিক খাদ্যনীতি বলা হয়েছিল— বিধান-সভায় আজকে যাঁরা সরকার পক্ষে রয়েছেন—সেদিন যাঁরা বিরোধী পক্ষে ছিলেন, তাঁরা সেদিন একটা নূতন বিকল্প খাদ্যনীতি তার পাশাপাশি রাখতে পারেন নি। শুধু কিছু কিছু সংশোধন তাঁরা নিয়ে এসেছিলেন। তদানীন্তন খাদ্যমন্ত্রী যখন বলেছিলেন যে, তোমাদের আড়াই হাত করে টিকি রাখতে হবে—তাঁরা বলেছিলেন তিন হাত করে রাখতে হবে নইলে গদি ছাড়তে হবে। তাঁরা বলতে পারেন নি খড়ম পরে চলতে হবে নইলে গদি ছাড়তে হবে। গত সরকার বলেছিলেন লেভির কথা, তাঁরা মেনে নিয়েছেন লেভির কথা। গত সরকার বলেছিলেন কর্ডনের কথা, তাঁরা মেনে নিয়েছেন কর্ডনের কথা। শুধু লেভি সম্বন্ধে ওঁরা বলেছিলেন ৭ একর থেকে করতে হবে। স্যার, আপনি জানেন গত কয়েক দিনে এখানে যে সরকার কার্যপরিচালনা করছেন তাঁরা খাদ্যনীতির কথা বলেন নি। আমরা সংবাদপত্রে দেখছি যে, তাঁরা কেন্দ্রীয় সরকারের কাছে ছোটাছুটি করছেন। আমি এই প্রসঙ্গে তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি যে, গতবার বিভিন্ন বক্তা এই বিধানসভায়—পণ্ডিত-প্রবর কাশিকান্ত মৈত্র মহাশয় সরকারী যে পরিসংখ্যান তার পাশাপাশি নিজের পরিসংখ্যান রেখে এটা প্রমাণ করবার চেষ্টা করেছেন যে, বাংলাদেশে খাদ্যের ঘাটতি নেই।

[2-10—2-20 p.m.]

বাংলা কংগ্রেসের নেতা মাননীয় হুমায়ুন কবীর সাহেব নির্বাচন উপলক্ষে যে-সমস্ত ভাষণ দিয়েছেন তাতে তিনি পরিসংখ্যান দিয়ে প্রমাণ করবার চেষ্টা করেছেন যে বাংলা দেশে খাদ্যের ঘাটতি নেই। এই যদি ওঁদের ধারণা হয় তাহলে আজকে খাদ্যনীতি নিয়ে এত আলোচনা কেন বুঝতে পারছি না। বাংলা দেশে যদি খাদ্যের ঘাটতি না থাকে তাহলে খাদ্যনীতি খুব সহজ, সেটা হচ্ছে রেশন তুলে দিতে হবে, কর্ডন ভেঙ্গে দিতে হবে, প্রতিশ্রুতি রাখতে হবে। আজকে সরকারের আসনে বসবার সঙ্গে সঙ্গে তাঁরা বলছেন বাংলা দেশে ঘাটতি আছে, ছোটাছুটি করছেন কেন্দ্রীয় সরকারের কাছে খাদ্যের জন্য। আমার মনে হয় কিছুদিন পরে হয় ত এ'রা বলবেন যে, কেন্দ্রের কংগ্রেসী সরকার বাংলা দেশের অকংগ্রেসী সরকারকে সমর্থন করলেন না বলে আমরা খাদ্যসমস্যার সমাধান করতে পারলাম না। এই যদি তাঁদের মনোবৃত্তি হয়, এদিকে যদি তাঁরা ঝোঁক নিয়ে থাকেন তাহলে স্যার, আপনার মাধ্যমে আমি তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি সেই ব্রুটাসের কথা—যারা একদিন বলেছিল ব্রুটাস জিন্দাবাদ, তারাই বলেছিল ব্রুটাস মার মার। তারপর আর একটি ঘটনার কথা সংবাদপত্রে দেখলাম, ঘটনাটি হচ্ছে পি, সি গেছেন পি, সির বাড়ী, অর্থাৎ খাদ্যমন্ত্রী ডঃ প্রফুল্ল ঘোষ শ্রীপ্রফুল্ল সেনমহাশয়কে সংবাদ দিয়েছেন তাঁর সঙ্গে খাদ্যনীতি নিয়ে আলোচনা করবার

জন্য। স্যার, আজকে যাঁরা সরকারপক্ষে বসে আছেন তাঁরা মাননীয় প্রফুল্ল সেনমহাশয়ে খাদ্যনীতির ফলে বার-বার বাংলা দেশে দুর্ভিক্ষের পদধ্বনি শুনেছিলেন, জানি না আজকে কেন আবার তাঁর কাছেই গিয়েছিলেন, জানি না কেন লেভীর কথা, রেশনের কথা বলেছেন বাংলা দেশে তো গোল আলুর রেশন করা হয় নি, কাঁচকলার রেশন করেন নি, কান বেগুনের রেশন করেন নি। যখন চালের ঘাটতি নেই তখন রেশন কেন সেটা আমি সরাসরি জিজ্ঞাসা করতে চাই। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যে-সমস্ত মন্ত্রী নিয়োগ করেছেন তাতে তিনি ভালোই করেছেন। যেমন জ্যোতিবাবু উপ-মুখ্যমন্ত্রী, এত ভালো সিলেকসান স্যার আমি এর আগে চিন্তাই করতে পারি নি। মাননীয় জ্যোতিবাবু, তিনি উপদলনেতা, সুতরাং তিনি উপ-মুখ্যমন্ত্রী হবেন সেটা ভালো কথা, কিন্তু সেই সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, মাননীয় কাশীকান্তবাবু আজকে মূষিক-প্রবর হলেন কেন? তাঁর সেই-সব পরিসংখ্যান গেল কোথায়? যিনি কথায় কথায় বাংলা দেশে খাদ্যের ঘাটতি নেই বলতেন এবং খাদ্যসমস্যার সমাধান করতেন তাঁর সেই-সব কথা আজ গেল কোথায়? তারপর স্যার, মাননীয় নিখিলবাবু আলোচনা-কালে বলেছেন যে, বেকারের সংখ্যা বেড়েছে, এটা ঠিক কথা। মাননীয় রাজ্যপালের ভাষণের একটি পরিসংখ্যানে দেখছিলাম যে, বাংলা দেশে প্রতি ঘণ্টায় ৯ জন শিক্ষিত বেকারের চাকুরী হচ্ছে। আমি হিসাব করে দেখছিলাম যে, প্রতি ২৪ ঘণ্টায় আমাদের দেশে ৩২ হাজার লোকের নূতন জীবনের জন্ম হচ্ছে। স্যার, আমরা নির্বাচনী বক্তৃতা অনেক শুনেছি, বামপন্থী কমুউনিস্ট সদস্যারা অনেকে বলেছেন আমাদের দেশে নাকি জন্মনিয়ন্ত্রন করার কোন প্রয়োজন নেই। জানি না এটা শুধু ইলেকসানের বক্তৃতা কিনা, হলে অবশ্য আমাদের কিছু বলবার নেই। আর মাননীয় কাশীকান্তবাবু এই বিধানসভায় যে-সমস্ত তথ্য দিয়েছিলেন তার ফাইল নম্বর যদি ই,এল ৪২০ হয় তাহলেও আমাদের কিছু বলবার নেই। কিন্তু প্রকৃত ঘটনার উপরে যদি তাঁরা চলতে চান তাহলে আমার সরাসরি প্রশ্ন যে, কি খাদ্যনীতি তাঁরা গ্রহণ করতে চলেছেন সেটা জানতে চাই। স্যার, আজকে বাংলা দেশের গ্রামাঞ্চল থেকে হাজার হাজার মণ চাল শহরে চলে আসছে, এই সময় এঁরা কর্ডনকে রিলাক্স করেছেন, কর্ডন সম্বন্ধে পুলিশ কি বলছে জানি না, তবে কর্ডনের দিকে পুলিশ কোন রকম নজর দিচ্ছে না। এই চাল আসার জন্য আজকে অনেকে স্ফূর্তি করছেন, সংবাদপত্রে সংবাদ দেখে তাঁরা আনন্দে নৃত্য করছেন, বলছেন যে, চালের দাম নাকি কমেছে। এটা ঠিক যে, চালের দাম কমেছে। ১.২০ পয়সা যদি চালের দাম হয় তাহলে আনন্দের কথা, কিন্তু তার মধ্যে ভাবনার কথাও আছে। আজকে যদি কর্ডন না রেখে কোন খাদ্যনীতি পরিস্ফুট করে না বলেন এবং ১.২০ পয়সায় যদি বাজারে চাল পাওয়া যায় তাহলে আমি যেখানে এক ছটাক চাল খেতাম সেখানে আমি আধ পোয়া চাল খাবো।

আজকে এই চালের সঙ্গে অন্যান্য বিকল্প খাদ্যের কথা আমি চিন্তা করব না, ফলে হবে এই যেখানে ৪ সপ্তাহের ঘাটতি হতে পারত সেখানে ২৪ সপ্তাহের ঘাটতি হবে। এদিকে যেন সরকারের স্মরণ থাকে সেটা আমি আপনার মাধ্যমে সরকারকে স্মরণ করিয়ে দিচ্ছি। শুধু অযথা উল্লাস করলেই হয় না, খাদ্যনীতি নিয়ে ছিনিমিনি করা চলবে না, মানুষের খাবার, মানুষের জীবন নিয়ে ছিনিমিনি করার চেষ্টা যেন না করা হয়, এটা স্যার, আমি বলে দিচ্ছি। আমার বাড়ীর হাঁড়ীর খবর আমি জানি। আমাদের জ্যোতিবাবু এই নির্বাচনের অব্যবহিত পরে তিনি বলেছিলেন যে তিনি নাকি জানেন যে, জোতদারদের বাড়ীতে কোথায় কোথায় মাল আছে। স্যার, আমি আপনার মাধ্যমে তাঁর কাছে জানতে চাই যে, তিনি যখন বিরোধীপক্ষের নেতা ছিলেন তখন এই সম্পর্কে কখনও কোন সময় কোন লোকের নাম তদানীন্তন খাদ্যমন্ত্রীর কাছে পাঠিয়েছিলেন কিনা? এবং যদি তা না দিয়ে থাকেন তাহলে বিরোধী নেতা হিসাবে তিনি তাঁর কর্তব্য পালন করেছেন কিনা? স্যার, আমার বাড়ীর হাঁড়ীর খবর আমি জানি, জোতদারদের বাড়ীর হাঁড়ীর খবর জ্যোতিবাবু রাখতে পারেন, আমাদের রাখবার কথা নয়। আর জোতদারদের সঙ্গে জ্যোতিবাবুর দলের আঁতাত থাকতে পারে, সেই লিস্ট তাঁদের কাছে থাকতে পারে, আমাদের কাছে নেই। আজকে যদি এঁরা মনে করেন, যে, খাদ্যসংগ্রহের অসুবিধা হচ্ছে যদি রাজনৈতিক কারণে আজকে বাংলা কংগ্রেস, কমিউনিস্ট নেতারা, তাঁদের দলের লোকের কাছে যেতে সাহস না পান, তাহলে আমাদের কাছে লিস্টটা পাঠিয়ে দেবেন আমরা আদায় করে দেব। আপনাদের দুর্ভাবনার কোন কারণ

নেই। স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন, সেই অস্পষ্ট ভাষণের ভিতরে আমি শুধু বাংলা দেশের একটা অন্ধকারাচ্ছন্ন ছবি দেখতে পাই, তাই কোনমতেই এই ভাষণকে সমর্থন করতে পারলাম না। আমি শুধু লাইন বাই লাইন পড়ি নি, আই হ্যাভ রেড ইন বিটুইন দি লাইনস্ অলসো এবং তাতে শুধু দেখলাম যে, রাজ্যপাল সব গুলিয়ে ফেলেছেন। গুলিয়ে-টুলিয়ে ফেলায় পরিষ্কার কোন কথা বলতে পারেন নি। আর সেখানে আমরা সংবাদপত্রে দেখেছি, এবার দুর্বৎসর সেটা নাকি তাঁরা আজ স্বীকার করেছেন, সেই ধরনের একটা বিবৃতি দিয়ে তিনি বাংলা দেশের মানুষকে অন্ধকারের দিকে পথ নির্দেশ করেছেন। সেজন্য তাঁকে আমি সমর্থন করতে পারলাম না বলে দুঃখিত।

**Shri Amritendu Mukherjee:**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণ আমি পড়েছি এবং তাকে আমি সমর্থন করি। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করি। রাজ্যপালের ভাষণে ভারতের গণতন্ত্রের ভবিষ্যৎ সম্পর্কে আশা প্রকাশ করা হয়েছে। এবারে শুধু পশ্চিম বাংলায় নয়, ভারতের কয়েকটি রাজ্যে কংগ্রেসদল শাসন-ক্ষমতা থেকে বিতাড়িত হয়েছে এবং সেখানে অকংগ্রেসী সরকার গঠিত হয়েছে। পশ্চিমবঙ্গ এবং কেরালায় গণতান্ত্রিক শক্তির অগ্রগতি হয়েছে। এই সঙ্গে অবশ্য সমস্ত রাজ্যে গণতান্ত্রিক শক্তির অগ্রগতি হয় নি, কিন্তু পশ্চিম বাংলার এই গণতান্ত্রিক অগ্রগতিকে আমাদের মহামান্যা রাজ্যপাল তাঁর ভাষণে অভিনন্দন জানিয়েছেন, আমরা তাতে অত্যন্ত আনন্দিত হয়েছি এবং সেজন্য আমি সেটাকে সমর্থন করি। পশ্চিম বাংলায় যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে; যুক্তফ্রন্ট সরকার গঠিত হওয়ার পর পশ্চিম বাংলায় যে কায়েমীস্বার্থ সেটা আতঙ্কিত হয়ে উঠেছে। মাননীয় স্পীকার মহাশয়, এই সভাতে আমি তার লক্ষণ দেখতে পাচ্ছি। পশ্চিম বাংলার কংগ্রেসদল তারা সংখ্যালঘুদলে পরিণত হওয়ার পর ক্রোধে দিশেহারা হয়ে গেছেন, এমন সমস্ত কথার অবতারণা তাঁরা করছেন, সে-কথা শুনলে বাংলা দেশের জনসাধারণ কি মনে করবেন জানি না। স্পীকার মহাশয়, ওঁরা খুব আতঙ্কিত হয়ে উঠেছেন, তাঁরা এ-কথা বলেছেন, রাজ্যপালের ভাষণে তাঁদের কৃতিত্বের কথা বলা হয় নি। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মারফতে এই সভাকক্ষে যে-সমস্ত কংগ্রেসী বন্ধু আছেন তাঁদের জিজ্ঞাসা করছি ১৯৬৫-৬৬ সালে সারা পশ্চিম বাংলায় হত্যাকাণ্ডের অবতারণা করেছেন, পশ্চিম বাংলার গ্রামে-শহরে রক্তের প্লাবন বহিয়ে যে কৃতিত্ব তাঁরা সৃষ্টি করেছিলেন রাজ্যপালের ভাষণে সেই কথা উল্লেখ করে তিনি দুঃখ প্রকাশ করেছেন, বলেছেন ঘটনা বেদনাদায়ক।

2-20—2-30 p.m.]

এতে আপনাদের আক্ষেপ বা অভিমান হতে পারে কিন্তু এ-কথা সত্য, মাননীয় স্পীকার মহাশয়, আমার বাড়ী নদীয়া জেলার কৃষ্ণনগর শহরে। কৃষ্ণনগর শহরে ১৯৬৫ সালে যে ঘটনা ঘটেছে সেটা আমি দেখি নি কারণ তার আগেই কংগ্রেস শাসকদল আমাকে বিনা বিচারে, বিনা কৈফিয়তে কারারুদ্ধ করেছিল। আমি জেল থেকে বেরিয়ে এসে শুনলাম সারা শহরে রেশন ছিল না, কর্ডন করে চাল আনা বন্ধ করে দেওয়া হয়েছে। শুধু তাই নয়, একটু কেরোসিন ছিল না যাতে ছেলেরা পড়াশুনা করে, হোস্টেলে ছেলেরা খেতে পর্যন্ত পায় নি। তারপর যখন ক্ষুধিত মানুষ মিছিল করে রাস্তায় বেরুল তখন ওই কংগ্রেস সরকারের আমলে অত্যন্ত নৃশংসভাবে পুলিশ ফুলের মত ছেলে আনন্দকে হত্যা করেছে, অর্জুন ঘোষকে হত্যা করেছে, হরি বিশ্বাসকে হত্যা করেছে, জয়ন্ত পালকে পঙ্গু করেছে, মকশেদ আলি একটি কালা, বোবা ছেলে তাকে পঙ্গু করেছে—সে একজন রাজমিস্ত্রির ছেলে, কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির এমপ্লয়ী বৈজুকে পঙ্গু করেছে। এই বৈজু একজন হরিজন। রাজ্যপাল তাঁর ভাষণে এসব কথার উল্লেখ করেছেন এবং এ-কথা বলে ধিক্কার দিয়েছেন। সেদিন যাঁরা শাসন ক্ষমতায় বসেছিলেন, তাঁদের কি এজন্য আক্ষেপ হয়েছে? না, তা হয় নি এবং সেইজন্য রাজ্যপালকে স্বাগত জানান দূরের কথা তাঁকে তাঁরা অন্তরের সঙ্গে গ্রহণ পর্যন্ত করতে পারেন নি। যেদিন কৃষ্ণনগর শহরে এই রক্তের প্লাবন বয়েছিল তখন আমি জেলে ছিলাম। পি, সি, সেন মুখ্যমন্ত্রী, তিনি পৈশাচিক উল্লাসে গান গেয়েছিলেন,

"কৃষ্ণনগর ডুবু ডুবু কোন্নগর ভেসে যায়"। কিন্তু কৃষ্ণনগর ডুবে যায় নি, সেখানে কংগ্রেস পরাজিত হয়েছে এবং তার জায়গায় আমাদের শ্রদ্ধেয় বন্ধু কাশীকান্ত মৈত্র বিপুল ভোটে নির্বাচিত হয়েছেন। কৃষ্ণনগরের মানুষ তার জবাব দিয়ে দিয়েছে। স্যার, আমি অত্যন্ত আনন্দিত যে, রাজ্যপাল তাঁর ভাষণে এই-সমস্ত আহত, নিহত, পঙ্গু লোকদের জন্য বেদনা প্রকাশ করেছেন। কংগ্রেসের তাদের জন্য দুঃখ না হতে পারে, কিন্তু মনে রাখবেন তাঁদের জবাবদিহি করতে হবে। আমি জেল থেকে ফিরে এসে শুনলাম কৃষ্ণনগর শহরে মিলিটারী দেওয়া হয়েছে। স্যার, কংগ্রেসের হুকুমে এই মিলিটারী যে কি অত্যাচার করেছে তা প্রকাশ করা যায় না এবং তাতে কংগ্রেসীরা পর্যন্ত রেহাই পায় নি। সুরেন রায় নামে একজন শিক্ষক যিনি কংগ্রেসে ছিলেন, তাঁর বাড়ীতে মিলিটারী গিয়ে লুঠ করেছে এবং নানা রকম অত্যাচার করেছে। স্যার, এরকম ঘটনা বেদনাদায়ক। আমি স্যার, আপনার মাধ্যমে এই বিধানসভায় দাবী করছি, এই-সমস্ত হত্যাকারীদের বিচার হোক, তাদের বিচার হয় নি। এখানে বিরোধীপক্ষের নেতা খগেনবাবু বলেছেন যে, কৃষ্ণনগরে রহমান-সাহেবের বাড়ী পুড়েছে। রহমান-সাহেব আমার বন্ধু, আমি তাঁকে জিজ্ঞাসা করি, তাঁর বাড়ী কেন পুড়েছিল? স্বৈরাচারী কায়দায় কৃষ্ণনগরের জনসাধারণের রায় অগ্রাহ্য করে কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটিকে তিনি সুপারসিড করেছিলেন স্বায়ত্বশাসন-মন্ত্রী হিসেবে। কৃষ্ণনগর শহরের মানুষকে হত্যা করে, তাদের শিশুপুত্রদের হত্যা করে যে কান্ড করেছিল তারপরে রুদ্ররোষে কৃষ্ণনগরের মানুষ ফেটে পড়েছিল। যেদিন রহমান-সাহেবের বাড়ী পোড়ে সেদিন তার আধ-ঘণ্টা আগে তাঁর বাড়ীর সামনে হরি বিশ্বাসকে হত্যা করা হয়। তারা তো অন্য লোকের বাড়ী পোড়ায় নি। কাজেই রহমান-সাহেবের উত্তর দেওয়া উচিত, কেন তাঁর বাড়ী পুড়েছিল? সেদিন আমাদের জেলে রেখেছিলেন, কিন্তু তার জবাব কৃষ্ণনগরের মানুষ দিয়েছে। বেসরকারী তদন্ত কমিশন যেটা হয়েছিল তাঁরা দায়ী করেছেন কংগ্রেসের প্ররোচনাকে, কংগ্রেসের নীতিকে এবং তাঁরা বলেছেন জনসাধারণের বিক্ষোভের ফলে এই-সমস্ত ঘটনা ঘটেছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই এই-সমস্ত হত্যাকারীদের বিচার কি হবে? হরিকে, অর্জুনকে, আনন্দকে যারা হত্যা করেছে এবং জয়ন্তকে যারা পঙ্গু করেছে তাদের বিচার আমি দাবী করি। আমি আমার বক্তব্য শেষ করবার আগে রাজ্যপালের এই ভাষণকে স্বাগত জানাচ্ছি। আজকে ভারতবর্ষে গণতান্ত্রিক অগ্রগতি ঘটেছে এবং এখানকার বিরোধীপক্ষের বন্ধুরাও স্মরণ রাখবেন যে, পশ্চিম বাংলার মানুষ এগিয়ে চলেছে। স্যার, আজকে এ'দের বিচার না হোক, আগামীকাল না হোক, একদিন এ'দের বিচার হবেই এবং এই হত্যাকাণ্ডের জবাব তাঁদের দিতে হবে। আমি পুনরায় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যব্রত ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণে দ্বিতীয় অনুচ্ছেদে চতুর্থ সাধারণ নির্বাচনের কথা যা বলা হয়েছে তাতে আমি দেখছি এটা তাঁকে ভ্রান্ত জিনিস পরিবেশন করা হয়েছে। আপনি জানেন এবং মাননীয় মুখ্যমন্ত্রীও জানেন যে, গণতন্ত্র আজকে চতুর্থ নির্বাচনে বাস্তবে পরিণত হয় নি, স্বাধীনতার বহু পূর্বে ১৯৪০ সালে করাচী কংগ্রেসে এই কংগ্রেস দল গণতন্ত্র এবং মানুষের মৌলিক অধিকার সাব্যস্ত করে নিয়ে তার উপর সংগ্রাম চালিয়েছিল। স্বাধীনতার অব্যবহৃতি পর ১৯৫০ সালে এটা সংবিধানে সন্নিবেশিত হয়েছে এবং তার উপর ১৯৫২ সালে গণতন্ত্রসম্মত নির্বাচন হয়ে গেছে। সেই নির্বাচনের ফলাফল আপনি জানেন, যে, ৭-টি রাজ্যে কংগ্রেস-দলীয় মুখ্যমন্ত্রীরা নির্বাচনে পরাজিত হয়েছেন। তিনি বলেছেন চতুর্থ নির্বাচনে গণতন্ত্রের আভাষ পাওয়া গেছে। আমি এটা স্বীকার করি না। আজকে বাংলা দেশে ১৪-টি রাজনৈতিক দল মিলে যে মন্ত্রিসভা গঠন করেছে, বাংলাদেশের জনসাধারণ এই মন্ত্রিসভা গঠনের রায় দেয় নি। আমাদের অর্থমন্ত্রী শ্লেষের সঙ্গে আমাদের বলেছেন, দেয়ালের পঞ্জী পড়বার জন্য। অর্থমন্ত্রী যদি কালার ব্লাইন্ড না হতেন তাহলে ভাল হোত। পার্সেন্টেজ সম্বন্ধে হয় তাঁর এ, বি, সি, জ্ঞান নেই, অথবা তিনি অজ্ঞতার ভান করছেন। আমি তাঁকে আহ্বান করি সেই দেয়াল-পঞ্জী তিনি পড়ুন। তিনি তাঁর রাজনৈতিক রঙ্গীন চশমা খুলে দেখুন বাংলা দেশের জনসাধারণ সেই গণতান্ত্রিক সমাজবাদকেই সমর্থন করেছে। স্যার, বাংলা

দেশের জনসাধারণ এই চতুর্থ নির্বাচনে কি দেখেছে? আমরা দেখেছি যে, ১৪-টি রাজনৈতিক দল মিলে আজ মন্ত্রিসভা গঠন করেছে, তাঁরা নির্বাচনের আগে এক শ্রেণীর মেয়েমানুষের মত চুলোচুলি করেছে, মারামারি করেছে। কিন্তু তারপর যখন দেখা গেল বাংলা দেশের জনসাধারণ কংগ্রেসকে সমর্থন করলেও তাঁরা নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা অর্জন করতে পারলেন না তখন এ'রা পরস্পর পরস্পরের চুল ছেড়ে দিয়ে ভিন্ন মত, ভিন্ন পথের যাত্রী বিগত-যৌবন কলির ভীষ্মের গলায় মালা পরিয়ে দিলেন।

[2-30—2-40 p.m.]

আজকে সেইজন্য আমি এই কথা বলতে চাই যে, মহামান্য রাজ্যপাল যে কথা বলেছেন যে, এই চতুর্থ সাধারণ নির্বাচন আমাদের গণতন্ত্রসম্মত নির্বাচন হয়েছে এবং গণতান্ত্রিকতার পরিচয় যে জনসাধারণ দিয়েছেন বা দেয় নাই তা তাঁরা ১৯৫২ সাল থেকে দিয়ে আসছেন, আজও দিয়ে এসেছেন। রাজ্যপাল আরো বলেছেন, গত এক বছরের স্মৃতি আমাদের কাছে বেদনাদায়ক। নিশ্চয়ই আমি তাঁর সঙ্গে এক-মত এবং আমার দলের সকলেও তাঁর সঙ্গে এক-মত যে, গত এক বছরের স্মৃতি বেদনাদায়ক। কিন্তু তিনি যেখানে বলেছেন ব্যাপক বিক্ষোভ ঘটেছিল, তাঁর সঙ্গে আমরা এক-মত নই। সেটা সত্য নয়, ব্যাপক বিক্ষোভ ঘটে নাই। বাংলার গরীব জনসাধারণ যারা মাথার ঘাম পায়ে ফেলে, রক্ত ঝরিয়ে যে-সমস্ত জাতীয় সম্পত্তি সৃষ্টি করেছেন, সেই-সব জাতীয় সম্পত্তি ব্যাপকভাবে কোন কোন রাজনৈতিক দলের লোকেরা, যারা দুষ্কৃতিপরায়ণ তাদের দিয়ে তার ব্যাপক ধ্বংস সাধন করেছিলেন এবং বন্ধ ও খাদ্য আন্দোলনের মধ্য দিয়ে যাবতীয় জাতীয় সম্পত্তি বাস-ট্রাম প্রভৃতি পুড়িয়ে দিয়েছেন। কিন্তু সেই বাস-ট্রামের ভস্মাবশেষ থেকে এক-কণা চালও পাওয়া যায় নি। বাংলায় তখন খরার অবস্থা। শুধু বাংলায় নয়, সমস্ত ভারতবর্ষে খরার অবস্থা চলছে, খারাপ অবস্থা চলছে। বাংলা উত্তর প্রদেশ থেকে গম পেল না, উড়িষ্যা ও অন্ধ্র থেকে চাল পেল না। সমস্ত বাংলার উপর দুর্ভিক্ষের করাল ছায়া একদিকে, আর অন্য দিকে আবার আমেরিকা তার রক্ষিতা পাকিস্তানকে দিয়ে বিপর্যয় ঘটিয়ে আমাদের যে এগ্রিড গম ও চাল পাঠাবার কথা ছিল, তা তাঁরা পাঠালেন না, আমরাও তা সংগ্রহ করতে পারি নাই। এই অবস্থার মধ্যে আমাদের তৎকালীন খাদ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন সকলের সঙ্গে পরামর্শ করে, বিরোধীদের সঙ্গে পরামর্শ করে লেভী করলেন, কর্ডন করলেন। এই ব্যাপারে সম্মতি দিয়ে ছুটে গিয়ে বড় বড় জোতদারদের কাছে গিয়ে তাঁরা বললেন, তোমরা লেভী দিও না, সংবিধান অনুযায়ী কারো ব্যক্তিগত সম্পত্তির উপর সরকার খবরদারী করতে পারবেন না। তোমরা ধান দিও না। ছোট ছোট চাষী যারা সংসার খরচের জন্য অতিরিক্ত ধান বিক্রী করে সংসার চালায়, তারা সেই ধান দিয়ে দিল। অথচ কালোবাজারী জোতদারদের কাছ থেকে কোন ধান পাওয়া গেল না নোটীস দেওয়া সত্ত্বেও। ফলে প্রসিকিওসন করে ধান আদায়ের ব্যবস্থা হলো। তাঁরা ২২৬ ধারার আশ্রয় নিয়ে হাইকোর্টে গেল দুষ্কৃতকারী-দের সঙ্গে মিলিত হয়ে যাঁরা, এতদিন খাদ্যনীতিকে বানচাল করে এসেছেন, তাঁদের বর্তমান মুখ্যমন্ত্রী যিনি গত ১৫ বছর কংগ্রেসে ছিলেন, ভাল করেই চেনেন। তাঁদের ছেড়ে দেওয়া হল। নূতন সরকার এই দুষ্কৃতকারীদের সমর্থন জানালেন। বাংলায় এই সঙ্কটময় অবস্থা, যখন বাইরে থেকে ওয়াগান করে চাল ও গম আসছে এবং বাংলাদেশের বিভিন্ন জেলায় পাঠাবার ব্যবস্থা হচ্ছে, তখন দেখা গেল ইঞ্জিনের সম্মুখ থেকে ফিস্-প্লেট্ তুলে দেওয়া হয়েছে। ওয়াগন অচল হয়ে থাকলো। আর অন্যদিকে চীৎকার উঠলো এই কংগ্রেস সরকার আমাদের খেতে দেয় না। আমরা স্বীকার করছি গত এক বছরের স্মৃতি অত্যন্ত বেদনাদায়ক। আমেরিকা জনসাধারণের চাপে পড়ে কিছু গম ও চাল পাঠালো। কিন্তু সেই চাল বন্দরে যখন এসে পৌঁছিল, তখন এ'রাই এখন যাঁরা মন্ত্রিসভায় আছেন, তাঁরা বিনা কারণে লক্ষাধিক টাকা ডেমারেজ খাইয়ে ডক শ্রমিকদের ধর্মঘট করিয়ে দিলেন। ফলে জাহাজ থেকে ডকে সেই চাল-গম নামতে পারলো না। এই তো তখন অবস্থা!

তারপর আজকে যিনি মুখ্যমন্ত্রী তিনি ১৪ বছর কংগ্রেস কেবিনেটে ছিলেন, তিনি জানেন কোন্ কংগ্রেস কর্মী সৎ বা অসৎ, চোর বা সাধু, কোন্ মন্ত্রী সাধু বা অসাধু তিনি সব জানেন। আর তিনি এও জানেন বিরোধীপক্ষে কে ভাল, কে মন্দ। গত কুড়ি বছর ধরে

ময়দানে ওঁরা যে-সমস্ত বক্তৃতা দিয়ে এসেছেন, আজও তাঁরা এই পবিত্র সভা ক্ষেত্রে দাঁড়িয়ে বলছেন কংগ্রেস চোর। কে চোর, আর কে সাধু সেটা বর্তমান মুখ্যমন্ত্রী যিনি আছেন, তাঁর কাছে যান, তিনি সেটা জানাবেন।

**Dr. Sunil Kumar Mitra:**

মাননীয় স্পীকার মহাশয়, আজ যুগের হাওয়ার সঙ্গে তাল রেখে দু'-একটি কথা এখানে তুলে ধরতে চাচ্ছি। গত ৮ই মার্চ আমাদের এখানে মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য আমি কৃতজ্ঞতা ও ধন্যবাদ জ্ঞাপন করছি।

মিঃ স্পীকার, স্যার, আমি বিধান সভার নবাগত সভ্যদের মধ্যে একজন এম এল এ। একজন এম এল এ হিসাবে নবাগত হলেও, ভিজিটার হিসাবে কয়েকবার আমার স্পীকারের গ্যালারিতে আসবার সৌভাগ্য হয়েছে এবং বিধানসভার তখনকার যে রূপ বা রীতি তা জানতাম। আজ পরিবর্তিত অবস্থায় বিধানসভার চেহারা অন্য রকম হবে বলে আশা করেছিলাম। যাঁদের ভাল ভাল পার্লিয়ামেন্টারিয়ান ভেবেছিলাম, যেমন ডাঃ প্রতাপচন্দ্র ও সিদ্ধার্থশংকর রায় প্রভৃতি, তাঁদের কাছ থেকে শিক্ষণীয় কিছুই পেলাম না। উপরন্তু আমি লক্ষ্য করছি, আপনিও হয়ত ভুলে যান নি যে নেপাল রায় মহাশয়ের এই বিধানসভায় একটা বিশিষ্ট ভূমিকা ছিল। আজ দুর্ভাগ্য যে সেই নেপাল রায় জনসাধারণ কর্তৃক বা মাধ্যমে ছাঁটাই হয়ে গিয়েছেন। তাঁর সেই ভূমিকা কে নেবে করবেন, এ নিয়ে কিছু কিছু কংগ্রেসী সদস্যদের মধ্যে হুল্লোড় লেগে গিয়েছে। তাঁদের মধ্যে দেখছি, কৃষ্ণচন্দ্র শুক্লা, ডাঃ রঞ্জিত ঘোষ চৌধুরী ও সিদ্ধার্থশংকর রায় মহাশয় আছেন, তাঁদের মধ্যে প্রতিদ্বন্দ্বিতা হচ্ছে কে হবেন নেপাল রায়। আমি ভাবতে আশ্চর্য হয়ে যাই যে ৫ বছর, ১০ বছর ধরে, সরকার পক্ষে থেকে, তাঁরা যা করে এসেছেন, যে কীর্তি অর্জন করেছেন, তার পরেও তাদের মুখ থেকে কি করে এই ধরনের সব অশালীন প্রস্তাব বের হয়। এর আগে আমি ভাবতে চেয়েছিলাম যে যখন তাঁদের কিছু করবার নেই, বা বলবার নেই, বা কিছু শিখবেনও না, অথচ বিরোধী আসনে বসলে, কিছু বলতে হয়, তাই তাঁদের মুখ দিয়ে বেরিয়ে আসে জ্যোতিবাবু কি করে খান, ব্রিফলেস ব্যারিস্টার ইত্যাদি। আমি রঞ্জিত ঘোষ চৌধুরীকে বাহবা দিই, তিনি কি করে পাঁচ, সাত বছর এম এল এ গিরি করে, পথের উপর বিরাট বিরাট প্রাসাদোপম অট্টালিকা হাঁকিয়েছেন। আমি তাঁকে অনুরোধ করবো সে সম্বন্ধে তিনি আমাদের একটু বলুন।

মিঃ স্পীকার, স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণে অনেক কিছু আছে, অথচ তাঁরা বলছেন কিছু নেই। কয়েক দিনের এই নূতন যুক্তফ্রন্ট সরকার বিগত কংগ্রেস সরকারের কার্যকলাপ সম্বন্ধে সর্বত্র, অনুসন্ধান করে দেখছেন, এবং বাংলাদেশের ও জনসাধারণের উন্নতিকল্পে যা করণীয় তা সাধিত করবেন বলে সংকল্প নিয়েছেন। তাঁরা অতীতকে স্বীকার করেন না। কিন্তু অতীতকে স্বীকার না করলে, কেউ চলতে পারে না। তাঁরা দীর্ঘ ২০ বছর ধরে তাঁদের ঐ পাপ-চক্রে বসে, আমাদের সমাজ জীবনের উপর দুর্নীতি ও অনাচারের স্টিমরোলার চালিয়ে গিয়েছেন।

[2-40—2-50 p.m.]

দেশের মানুষকে কুকুর বিড়ালের অধম ভেবে তাঁরা মাইলো, খুদ, কাঁচকলা পরিবেশন করেছেন। আমি সর্বশেষে বলতে চাই তদানীন্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল সেনের মাথায় এসেছিল যে মানুষকে ঘাস খাওয়ান যায় কিনা সে সম্বন্ধে সমীক্ষা করে দেখা যায় কিনা। ইতিহাস কখনও কাউকে ক্ষমা করে না, তাই জনসাধারণের রায়ে কংগ্রেসী বন্ধুরা আপনার ডান দিক থেকে বাম দিকে গিয়ে বসেছেন। যদি তাঁরা এইভাবে আরো বাড়াবাড়ি করেন তাহলে আমরা ঐ বন্ধুদের বিধানসভার চতুর্দিকের চৌহদ্দির বাইরে ঘোরাফেরা করতে দেখবো, ভিতরে নয়। মহামান্য রাজ্যপালের ভাষণের সমর্থনে আমি দু'-চারটি কথা এখানে রাখতে চাই। স্যার, পশ্চিমবঙ্গের সর্বত্রই এবারে কিছু না কিছু খরা হয়েছিল, কিন্তু একথা অস্বীকার করার কিছু আছে কি না যে এই খরার দৌলতে মাননীয় [illegible] কংগ্রেসী বন্ধুরা যাঁরা গত নির্বাচনে অংশ গ্রহণ করেছিলেন তাঁরা তদানীন্তন ত্রাণ মন্ত্রী শ্রীমতী আভা মাইতি মহোদয়ার কৃপায় কিছু না কিছু লাভ করেছিলেন। আমি আমাদের খরা অঞ্চলের রিলিফ ডিস্ট্রিবিউশনের কথা কিছু এখানে রাখতে চাই। যেখানে কংগ্রেসী অঞ্চল প্রধান সেখানে তাঁর মাধ্যমে এখানে ওখানে রিলিফ বন্টন করা হয়েছে কিন্তু যেখানে

অকংগ্রেসী অঞ্চল সেখানে কাকে সাহায্য দেওয়া হল তার আজ পর্যন্ত কোন হিসাব নিকাশ নেই। এখানে রিলিফের গমের বীজ এলো, আলু, চাষের সার, ইত্যাদি অকংগ্রেসী এলাকায় গেল না এবং সে সম্বন্ধে আমি এখানে বিস্তারিতভাবে কিছু বলতে চাই না। আমি ডাক্তার মানুষ, আমি পাবলিক হেলথ সম্বন্ধেই দু'-চারটি কথা রাখতে চাই। গতদিন এক কংগ্রেসী বন্ধু বলেছেন যে মুদালিয়ার কমিশনের রিপোর্ট অনুযায়ী আমরা তো দিতে দিকে হেলথ সেন্টার স্থাপন করে লোকের জীবনের স্বাস্থ্যের মান উন্নয়ন করেছি। কিন্তু আমি কয়েকটি অঞ্চলের নাম করছি, যেমন ভাটরা অঞ্চল, চিতসম ঘোড়াবেড়িয়া, কাশমুলি, ঝামটিয়া, কুশবেড়িয়া, তাজপুর, এই ৬টি অঞ্চল প্রায় ১৪ মাইল এলাকা নিয়ে বিস্তৃত, সেখানে আজ পর্যন্ত একটাও পাশ করা ডাক্তার নেই, সেখানকার মানুষ অসুখ বিসুখের সময় দৈবের উপর নির্ভর করে। আমাদের এর আগের মন্ত্রি-মণ্ডলী একটা হেলথ সেন্টারের প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু আপনার কাছে, মাননীয় স্পীকার মহাশয়, রাখতে চাই যে ১৯৬২ সালের ইলেকশনের সময় কিছু মাটি পড়েছিল, ১৯৬৭ সালের ইলেকশনের সময়েও কিছু মাটি পড়েছে কিন্তু আজ পর্যন্ত সেই হেলথ সেন্টার হয় নি। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে নিবেদন করবো যে এই ১৪ মাইল এলাকার মধ্যে যাতে দু'টি হেলথ সেন্টার অবিলম্বে কার্যকরী হয় সেদিকে যেন তিনি দৃষ্টি রাখেন। পাবলিক টিউবওয়েল সম্পর্কে আপনার কাছে একটা প্রশ্ন রাখবো সেটা হচ্ছে এমন একজন কংগ্রেসী অঞ্চল প্রধান, প্রেসিডেন্ট নেই যাঁদের সদর বাড়ীতে পর্যন্ত পাবলিক টিউবওয়েল স্থাপন করা হয় নি। আমি প্রমাণ দেবো যে আমার এলাকায় পরলোকগত একজন অঞ্চল প্রধানের বাড়ীর সদর, খিড়কিতে একটা করে টিউবওয়েল স্থাপন করা হয়েছে অথচ অকংগ্রেসী এলাকায় একটা টিউবওয়েলও দেওয়া হয় নি। তাঁরা যেহেতু অকংগ্রেসী মনোভাবাপন্ন, সেই জন্য তারা টিউবওয়েল থেকে বঞ্চিত হয়েছে। তারপরে স্পেশাল কেডার টিচার সম্বন্ধে একটা চমৎকার গল্প বলতে চাই। আমাদের হাওড়া জেলা স্কুল বোর্ডে স্পেশাল কেডার টিচার্সদের ইন্টারভিউ হয়েছিল, সেখানে একজন ভদ্রমহিলা প্রার্থী ছিলেন। তাঁকে জিজ্ঞাসা করা হয়েছিল যে তোমার এলাকার একজন দেশ-সেবকের নাম কর, তখন তিনি ভেবে চিন্তে বললেন যে শ্রীঅমলকুমার গাঙ্গুলী। সঙ্গে সঙ্গে তাঁর চাকরী নট, কারণ সে ভদ্রলোক বাংলা কংগ্রেসের ছিলেন। আমি তাই আপনার মাধ্যমে প্রশ্ন রাখবো যে দিব্যেন্দু মিত্র মহাশয় যিনি হাওড়া জেলা স্কুল বোর্ডের সঙ্গে জড়িত তিনি এই প্রশ্নের জবাব দেবেন। এই সঙ্গে সঙ্গে এই শিক্ষক সমাজ, ছাত্র সমাজ যাঁরা পশ্চিমবঙ্গে বহু সমস্যার সম্মুখীন হয়ে আছেন তাঁদের প্রতি, স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীকে অনুরোধ করবো যেন সজাগ দৃষ্টি দেন। তারপরে আমার এলাকার যে সেচের সমস্যা সে সম্বন্ধে সেচ-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নিম্ন দামোদরের সমস্যা, রূপনারায়ণ সমস্যা, তার সঙ্গে সঙ্গে খাল বিল, পুকুর খনন এগুলি যদি পুনর্খনন করতে পারা যায় তাহলে হাজার হাজার বিঘা জমিতে ফসল ফলাতে পারা যাবে এবং সেই সঙ্গে সঙ্গে বেকার সমস্যার সমাধান করা যাবে। এই কথা বলেই আমি শেষ করছি।

**শ্রীগোলবদন ত্রিবেদী:** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি দু-একটা কথা আপনার মাধ্যমে এই হাউসের সামনে রাখতে চাই। রাজ্যপালের ভাষণ এবারে যা পরিবেশিত হয়েছে অন্যান্যবারে যে ভাষণ তিনি দিয়েছেন তার সঙ্গে তা তুলনামূলকভাবে খুব ধৈর্য সহকারে পাঠ করেছি এবং আশ্চর্য হয়ে গিয়েছি সরকার বদলে যাওয়ার সঙ্গে সঙ্গে রাজ্যপালের ভাষণও যে এমনভাবে বদলে যায় তা আমরা ভাবতে পারি নি।। গত ১৭-১৮ বছর ধরে দেশকে যে উন্নয়নের পথে কংগ্রেস সরকার নিয়ে গিয়েছেন তার কথা তিনি বিন্দুমাত্র উল্লেখ করেন নি। আজকে সেইজন্য তাঁর যে ভাষণ সত্যই তা তাঁর, না অন্য কারোর তৈরি সেই বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। যাই হোক এই সঙ্গে আমি কয়েকটি সমস্যার কথা নবগঠিত মন্ত্রিসভার সদস্যগণের কাছে রাখতে চাই। একটা হল আমাদের ভাগীরথীর উপর বহরমপুর শহরের উপকূলে বহু লক্ষ টাকা ব্যয় করে যে সেতু নির্মিত হয়েছে এবং আজকে চার-পাঁচ মাস হল সেই সেতু জনসাধারণের যাতায়াতের জন্য খুলে দেওয়া হয়েছে কিন্তু এখনও পর্যন্ত সেই সেতুর উপর দিয়ে কোন বাস চলাচল করা সম্ভব হয় নি। নদীর পশ্চিমদিকে যে বাসের স্ট্যান্ড আছে সেখান থেকে অন্ততপক্ষে ৬০-৭০ খানা বাস যাতায়াত করে কিন্তু সেই বাসের যাত্রীদের আজ পর্যন্ত সেই ফেরির সাহায্যেই ভাগীরথী নদী

পারাপার করতে হয়। অবশ্য যাঁরা বড়লোক, যাঁদের নিজেদের গাড়ি আছে, তাঁরা সুবিধা পেয়েছেন কিন্তু যাঁরা বাসের যাত্রী তাঁদের আগেকার যে দুর্ভোগ তা আজও ভোগ করে আসতে হচ্ছে। তদানীন্তন সরকারের দৃষ্টি এ সম্বন্ধে ইতিপূর্বে আকর্ষণ করা হয়েছিল এবং তাঁরা বলেছিলেন যে, এই নির্বাচনের ঝামেলা কেটে গেলে বাসগুলি যাতে বহরমপুর শহরে আসতে পারে তার ব্যবস্থা করা হবে। আমি বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, সত্যই যাতে এই বাসস্ট্যান্ড বহরমপুর শহরে আসে তার ব্যবস্থা তিনি যেন করেন। আর একটি কথা আমি বলতে চাই যে, যদি গ্রামের উন্নয়নসাধন করা না হয় তাহলে আমার মনে হয় দেশের কোন হিত যে হবে তা আমি বিশ্বাস করি না। গ্রামাঞ্চলে শতকরা ৮০ জন লোক বাস করে, তাদের দিকে যদি নজর না দেওয়া যায় তাহলে আমার মনে হয় দেশের উন্নয়ন অত্যন্ত ব্যাহত হয়ে থাকবে। আর যদি গ্রামকে উন্নত করতে হয় তাহলে পঞ্চায়েত রাজকে শক্তিশালী করা প্রয়োজন এবং পঞ্চায়েতের মাধ্যমে সেই গ্রামের উন্নয়নকাজ যাতে সুশৃঙ্খলভাবে চলে সেদিকে আমি বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি। আজকে গ্রামে পানীয় জলের অভাব অত্যন্ত প্রকটভাবে দেখা দিয়েছে এবং অনতিবিলম্বে তার ব্যবস্থা না করতে পারলে গ্রামের লোক অত্যন্ত দুর্দশায় পড়বে। আজকে আমি এই বিষয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3 p.m.]

**শ্রীভূপাল পান্ডাঃ** মাননীয় স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপাল মহাশয়া যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন জানিয়ে আপনার কাছে আমাদের পঃ বাংলার খাদ্যের যে সমস্যা সে সম্পর্কে তাঁর বক্তব্যকে বিশেষভাবে সমর্থন জানাচ্ছি। আমাদের বাংলাদেশের খাদ্যসমস্যা ইতিপূর্বে বিদায়ী কংগ্রেস সরকার তাঁরা ঘোষণা করে-ছিলেন যে, ৬ লক্ষ টন আমাদের দরকার। তাঁরা বলেছিলেন, গেল বছর ৫৪ লক্ষ টন উৎপন্ন হয়েছিল এবং কেন্দ্র থেকে ১৬ লক্ষ টন তাঁরা পেয়েছিলেন এবং তা পেয়েও স্ট্যাটুটারি রেশন এলাকায় ২৮০ গ্রামের বেশি দৈনিক মাথাপিছু তাঁরা দিতে পারেন নি। তাঁরা এই কথাই বলে গিয়েছেন যে, দেশে সামগ্রিক খাদ্যের দায়িত্ব রাষ্ট্রীয় খাদ্য বাণিজ্য চালু করার পরও তাঁরা আমাদের মানুষকে পশ্চিম বাংলার মানুষকে অর্ধভুক্ত অবস্থায় ফেলেছেন। আজকে হঠাৎ তাঁদের কাছে বিরাট প্রশ্ন উঠে গেছে যে, গ্রামে শহরে এক্ষুনি মানুষের খাদ্যের সঙ্কট এমন কি কেউ যদি গ্রামে অন্য কোন রোগে বা ব্যাধিতে বা বার্ধক্যে মারা যায় তাহলে বলা হচ্ছে যে, খাদ্যের অভাবের জন্য যে মারা গেছে এই কথাটা ঘোষণা করবার জন্য পীড়াপীড়ি চালাচ্ছেন। যা হউক, আমি সেসব কথার মধ্যে না গিয়ে বলতে চাই যে, আমাদের সরকার যেখানে ৪৫ লক্ষ টন খাদ্য এবারে উৎপন্ন এ বছরে হয়েছে এবং প্রয়োজন আমাদের ৬৬ লক্ষ টন, তাহলে এই ২০ লক্ষ টন যে অভাব এসবটার জন্য আজ কেন্দ্রের কাছে উমেদারি নয়। আমরা নিশ্চয়ই একথা উপলব্ধি করতে পারি যে, সবটাই কেন্দ্রের পক্ষে দেওয়া সম্ভব কিনা জানি না তাহলে যতটুকু তাঁরা দাবি করেছেন তা হল ১৫ লক্ষ টন।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, কালকে খাদ্যনীতি এখানে উপস্থাপিত করা হবে বলে পশ্চিম বাংলার মানুষ জানেন এবং এটা অ্যান্টিসিপেট করে আজকে যে স্টেট-মেন্টগুলি করছেন এটা ৩২০ ধারা অনুযায়ী বেআইনী হচ্ছে। অতএব ও'র এই বক্তৃতা আমার মনে হয় আপনার বন্ধ করে দেওয়া উচিত।

**ডঃ নলিনাক্ষ সান্যালঃ** স্যার, খাদ্যনীতি সম্বন্ধে ঘোষণা করার দিন অলরেডি নোটিস দেওয়া হয়ে গিয়েছে। সুতরাং ও'র বক্তব্য এখানে খাটে না।

**মিঃ স্পীকারঃ** এটা পয়েন্ট অফ অর্ডারের কি আছে? উনি যেটা ভাল বুঝছেন সেটাই বলছেন। আপনি বলে যান, আর আপনি বসুন।

**শ্রীভূপাল পান্ডাঃ** স্যার, অতি বুদ্ধিস্ভাল কথা নয়। যা হউক আমার কথা হচ্ছে যে, আমাদের সরকার যুক্তিযুক্তভাবে কেন্দ্রীয় সরকারের কাছে ১৫ লক্ষ টন চেয়েছেন। সেজন্য আমি বলতে চাচ্ছি আরও ৫ লক্ষ টন আউশ ধান বাড়াবার জন্য সরকার নিশ্চয়ই লক্ষ্য দেবেন। তাই

পুরোটা কেন্দ্রের কাছ থেকে দাবি করেন নি। যা হউক, আমি আর কয়েকটা কথা বলতে চাই যে, এইসব অভাব মেটানোর জন্য কেন্দ্রের কাছে কখনই আমরা পুরো নির্ভরশীল হব না। আমরা স্বাবলম্বনের দিকেই বেশি লক্ষ্য দেব, সে বিষয়ে কোন সন্দেহ নাই। তারপর, স্যার, আমি আমার ব্যক্তিগত কথা এখানে বলতে চাই যে, আমাদের দেশের মানুষ এই ভাত তৈরি করার ব্যাপারে যদি বৈজ্ঞানিক পদ্ধতি অবলম্বন করেন অর্থাৎ ফ্যানটা না ফেলেন এবং আমাদের যে পরিমাণ ধান ভাঙতে গিয়ে যে ওয়েস্টেজ হয় অর্থাৎ চালকে যে অতিরিক্ত ছাঁটাই করা হয় এটা যদি রোধ করা যায় তাহলে আমরা দেখেছি আমাদের এই চালের থেকে যে পরিমাণ খাদ্যপ্রাণ পেতে পারি সেই খাদ্যপ্রাণ অন্যান্য জিনিসের তুলনায় ঢের বেশি। তাই আমার মনে হয় যে, যদি দু হাজার ক্যালোরি অফ খাদ্যপ্রাণ আমাদের পেতে হয় তাহলে আমাদের যে পরিমাণ মাথাপিছু খাদ্যের দরকার তা হল ৪২৫ গ্রামের মত দৈনিক গড়ে। এই হারে যদি আমরা হিসাব করি এবং আমাদের মাইনর যারা তারা যদি জনসংখ্যার শতকরা ৪০ ভাগ হয় তাহলে তাদের মোট যে পরিমাণ খাদ্যের দরকার হয় তা প্রাপ্তবয়স্কের অর্ধেক। এখন হিসাব করে যদি আমরা দেখি তাহলে আমাদের যে পরিমাণ খাদ্য উৎপন্ন হয়েছে তার চেয়ে কিছু বেশি খাদ্যের অভাব আমাদের পড়বে এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমরা দেখেছি গ্রামাঞ্চলে কিংবা শহরে অতি গরীব অংশ এখনও রয়েছে যারা বছরে দেড় দু-মাস পর্যন্ত একবেলা খায় কিংবা গম বা চাল ছাড়া অন্যান্য খাদ্য খেয়ে তাদের বেঁচে থাকতে হয়। আমাদের সরকারের আজকে প্রধান লক্ষ্য তাদের কি করে খাওয়ানো যায়। সেই কারণের জন্য আমরা চাই অতীতে বিদায়ী কংগ্রেস সরকার যেভাবে মোটা চাল যার দাম ৫২ পয়সা ছিল তার দাম ৯০ পয়সায় তুলেছে যেখানে গমের দাম ছিল ৪০ তাকে ৬২-তে তুলেছে—আমাদের সরকারের কাছে আমরা অনুরোধ করব যাতে এইভাবে খাদ্যের দাম না বাড়ানো হয়—অন্তত গরিব অংশের কাছে। এদিক থেকে আমি আপনার মাধ্যমে এই কথা জানাতে চাই যে, আজকে আমাদের সরকারের সামনে সবচেয়ে বড় যে সমস্যা সেটা হল এই যে এ বছর ফসলের পরিমাণ কম হয়েছে এবং প্রথমত মহামান্যা রাজ্যপালিকার যে অভিমত সেই অভিমত যথেষ্ট সত্য যে প্রথম কয়েক মাসের মধ্যে ৫০ হাজার টনের বেশি সংগৃহীত হয় নি। এই অল্প সংগ্রহ ফসলের উৎপাদনের পরিমাণ এ বছর কম—তা ছাড়া বাজারে আমদানিযোগ্য যে ফসল এসেছিল তার বেশির ভাগ এখন মজুতদার এবং ব্যবসায়ীদের কবলে চলে যাওয়ার জন্য আমাদের যে সমস্যার সম্মুখীন হতে হয়েছে তা অত্যন্ত সংকটজনক।

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁর আসন গ্রহণ করেন।)

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের বক্তৃতা সম্বন্ধে আলোচনা করতে গিয়ে প্রথমেই দেখতে পাচ্ছি যে, তাঁর ভাষণে লেখা আছে 'চতুর্থ সাধারণ নির্বাচনে জনসাধারণের পরিণত রাজনৈতিক বোধের পরিচয় পাওয়া গেছে।' একথা আমরা কেউ অস্বীকার করছি না যে কংগ্রেস বিরোধী যেসকল দল ছিল—আমরা ১২৭ জন এখানে আছি তার থেকে বেশিসংখ্যক সভ্য এই হাউসে, এই নির্বাচনে নির্বাচিত হয়ে এসেছেন। এটা প্রকৃতপক্ষে গণতন্ত্রের জয় হয়েছে। কারণ আমি মনে করি যে, কুড়ি বছর শাসনকার্যভার চালানোর পরেও যদি আবার কংগ্রেস দল অনেক সংখ্যাগরিষ্ঠতায় নির্বাচিত হয়ে এই বিধানসভায় এসে হাজির হতেই হবে তবে অনেকে হয়ত ভাবতেন যে, সত্যি সত্যিই ভারতবর্ষে হয়ত গণতন্ত্র বলে কোন বস্তু নেই। অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সভ্য যাঁরা আছেন তাঁদের প্রত্যেককে আমি জিজ্ঞাসা করব তাঁদের বিদ্যা আছে, বুদ্ধি আছে, বাংলাদেশের প্রতি ইঞ্চি জমির প্রতিনিধিত্ব করছেন এখানকার বিধানসভার সভ্যরা বলুন তো এমন কোন গণতান্ত্রিক রাষ্ট্র আছে কিনা যেখানে একদল কুড়ি বছর ধরে শাসনকার্যভার চালিয়ে গেছে যে দেশে, সে দেশ একনায়কত্বের দেশ, হয় হিটলারের দেশ না হয় স্ট্যালিনের দেশ, না হয় মাও সে-তুং-এর দেশ। গণতান্ত্রিক দেশগুলির ইতিহাস যদি দেখেন তাহলে দেখতে পাবেন যে, একটা দেশও নেই—এই শতাব্দীতে একটা দেশও পাবেন না—এক বোধ হয় কানাডায় একবার কুড়ি বছর না একুশ বছর ধরে এক সরকার চালিয়েছিল। কিন্তু আর কোন দেশ দেখতে পাবেন না, যে দেশে ২০ বছর পরও এক দল নির্বাচিত হয়ে এসেছেন। আমি এখানে বাংলাদেশের গণতান্ত্রিক মানুষের কথা বলছি এবং অত্যন্ত গর্বের সঙ্গে বলছি যে, কংগ্রেসের যেটা প্রধান নীতি, গণতন্ত্র প্রতিষ্ঠা করা ভারতবর্ষে—সেই নীতির

জয়লাভ হয়েছে বাংলাদেশে। আমরা চাই শ্রীঅজয় মুখার্জি মহাশয়কে অভিনন্দন জানাতে—তিনি এক গণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠা করেছেন। কিন্তু দুঃখের বিষয় জায়গায় জায়গায় দেখছি মানুষকে এমন একটা ধারণা দেওয়া হচ্ছে যে, বাংলাদেশে যেন বামপন্থী কমিউনিস্টরা জয়ী হয়ে এই বিধানসভায় এসে হাজির হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেদিন ডায়মন্ড-হারবারের দিকে, আমতলার দিকে গিয়েছিলাম—সেখানে গিয়ে মনে হল দেশের লোকের কাছে পরিষ্কারভাবে বুঝিয়ে দেওয়া হয়েছে এই সরকার বামপন্থী কমিউনিস্টদের—মাওবাদীদের সরকার। এই সরকারে যেন আর কোন দলের অংশ নেই।

(ভীষণ গোলমাল—সরকারী বেঞ্চ হইতে)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি বামপন্থী কমিউনিস্ট সদস্যারা কেবল আমার সমালোচনা করবেন, করুন তাতে আপত্তি নেই—যেদিন তাঁরা এটা বন্ধ করবেন সেদিন আমি বুঝব আমি ভুল পথে যাচ্ছি। আমি এখানে বাংলা কংগ্রেস সম্বন্ধে কিছু বলছি না। তাঁদের বক্তৃতা আমি শুনেছি নির্বাচনের সময়—তাঁরা পরিষ্কারভাবে মানুষের কাছে বলেছেন যে, কংগ্রেসের মূল নীতিকে সমর্থন করে আপনারা আমাদের ভোট দিন। আমি ফরওয়ার্ড ব্লককে কিছু বলছি না-নেতাজী আদর্শে অনুপ্রাণিত যে রাজনৈতিক দল তার বিরুদ্ধে বাংলাদেশের কোন মানুষ কোনদিন প্রতিবাদ করবে না। আমি ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষের বিরুদ্ধে কিছু বলছি না। আমি কেবলমাত্র কতকগুলি পরিসংখ্যান আপনার সামনে হাজির করতে চাই যেটা বাংলাদেশের মানুষের জানা দরকার যে, প্রকৃতপক্ষে বামপন্থী কমিউনিস্টদের এই নির্বাচনে কি হয়েছিল। কংগ্রেসের তরফ থেকে আমরা ২৮০ জন প্রার্থী ছিলাম এই নির্বাচনে—তার ভিতর শতকরা ৪৫·২০ আমরা নির্বাচিত হয়ে এখানে এসেছি—প্রায় ৪৬ জন। আর কমিউনিস্ট পার্টি তাঁরা ১৩৩টি আসনে নেমেছিলেন নির্বাচনদ্বন্দ্বে, জিতেছেন মাত্র ৪৩টি আসনে এবং তার পার্সেন্টেজ হচ্ছে ৩২·৪৪—অর্থাৎ কিনা আমাদের ভিতর শতকরা ৫৫ জন সভ্য পরাজিত হয়েছেন—কিন্তু বাম কমিউনিস্টদের ভিতর শতকরা ৬৮ জন পরাজিত হয়েছেন। কংগ্রেস বাম কমিউনিস্টদের পরাজিত করেছে—এই তথ্য আমি সরকারী তথ্য থেকে দিচ্ছি—ওয়েস্ট বেঙ্গল বলে যে কাগজটা প্রকাশ করা হয় তার থেকে দেখা যাচ্ছে যে, কংগ্রেস দল ৭২টি আসনে বাম কমিউনিস্টদের পরাজিত করেছেন। এবং কংগ্রেস ছাড়া যারা অন্যান্য দল আছে যারা মাওপন্থী কেউ নয়, যারা মাওপন্থীর বিরোধিতা করেন তাঁরা ১৮টি কেন্দ্রে বাম কমিউনিস্টদের পরাজিত করেছেন। আবার দেখা যাচ্ছে যে, বামপন্থী কমিউনিস্টরা কংগ্রেসের কাছে ৭২টি কেন্দ্রে পরাজিত হয়েছে। আর বামপন্থী কমিউনিস্টরা কংগ্রেসকে পরাজিত করেছে মাত্র ২১টা কেন্দ্রে।

[3—3-10 p.m.]

আর বামপন্থী কমিউনিস্ট ছাড়া অন্যান্য দল যেখানে বামপন্থী কমিউনিস্টকে ১৮টি কেন্দ্রে পরাজিত করেছে, সেখানে তাদের বামপন্থী কমিউনিস্টরা পরাজিত করেছে মাত্র ২২টি কেন্দ্রে। এর থেকে পরিষ্কার বোঝা যায় যে, এই যে সরকার বাংলাদেশে গঠিত হয়েছে এটা বামপন্থী কমিউনিস্ট সরকার নয়। যদিও দুঃখের বিষয়, আমি বাজেট আলোচনাকালে বলেছিলাম যে, সরকারের আসল আসল বিভাগগুলি যেমন শিক্ষক, ছাত্র, শ্রমিক, রিফিউজি, সকলকেই দিয়ে দেওয়া হয়েছে মাওবাদীদের হাতে। এর জন্য আমরা চিন্তিত, কারণ আমাদের সামনে ইতিহাস আছে। ইতিহাসের পাতায় আমরা দেখেছি কিভাবে কমিউনিস্টরা ইস্টার্ন-ইউরোপীয়ান রাষ্ট্রে একের পর এক সম্পূর্ণভাবে ক্ষমতা পেল। প্রথমে তারা এসেছিল এইরকম অজয়বাবুদের মত গণতান্ত্রিক সৎ মানুষদের সংগে, তারপর একের পর এক গণতান্ত্রিক সৎ দলগুলিকে একেবারে নির্মূল করে দিয়েছিল। এরকম উদাহরণ আছে, এমনকি এ উদাহরণও আছে যে, গণতান্ত্রিক দলের নেতারা আত্মহত্যা করেছেন। স্যার, কমিউনিস্টদের অবস্থা দেখে আজকে একথা আপনার কাছে রাখা দরকার। তারপর দ্বিতীয় যে বিষয়টা আপনার কাছে বলতে চাই, সেটা হচ্ছে শিল্প সম্বন্ধে। স্যার, বাংলাদেশের শিল্পাঞ্চল কিরকম সমৃদ্ধশালী ছিল এবং তার ঐতিহ্য কি ছিল সেটা আপনাদের কাছে রাখা দরকার। আপনারা হয়ত জানেন ১৭৭৭ সালে বীরভূম জেলায় প্রথমে মডার্ন মেথডে পিগ আয়রন উৎপাদন করা হয়েছে। ১৮১৮ সালে প্রথম কটন মিল স্থাপিত হয়েছিল এই কলকাতার কাছেই। ১৮৪১ সালে প্রথম কয়লাখনি স্থাপিত

হয়েছিল রানীগঞ্জে। ১৮৫৫ সালে প্রথম জুট মিল স্থাপিত হয়েছিল এই কলকাতার কাছেই। ১৯৬৫ সালে সারা ভারতবর্ষে যে উৎপাদন তার ভেতরে জুট গুডসে বাংলাদেশের অবদান ছিল শতকরা ৯৫ ভাগ, এনামেল ওয়্যার শতকরা ৯২ ভাগ, টি-গার্ডেন শতকরা ৩৭ ভাগ, ফিনিসড স্টীল শতকরা ৩০ ভাগ, রেজার ব্লেড্ শতকরা ৩৫ ভাগ, মোটর ভেহিকল্স শতকরা ৫২ ভাগ, বাইসাইকেল শতকরা ২২ ভাগ, রবার ফুটওয়্যার শতকরা ৭১ ভাগ, সোপ শতকরা ২৮ ভাগ, সুইং মেসিন শতকরা ৭২ ভাগ, পোর্টেবল রুম এয়ার-কন্ডিসনার ৪২ ভাগ, ইলেকট্রিক ল্যাম্প শতকরা ৫৭ ভাগ, ইলেকট্রিক ফ্যান শতকরা ৭৬ ভাগ, ইলেকট্রিক মোটর শতকরা ২২ ভাগ, পেপার, পেপার ব্যাগ শতকরা ২০ ভাগ, রেলওয়ে ওয়াগন শতকরা ৬৪ ভাগ, কয়লা শতকরা ২৮·৮ ভাগ।

(গোলমাল)

স্যার, আমি নিরুপায়, বামপন্থী কমিউনিস্টদের কোন আলোকপাত আমি করতে পারব না। স্যার, এই অবস্থায় বাংলাদেশের শিল্পকে জাগিয়ে তুলতে হবে। আর এর সঙ্গেই সংশ্লিষ্ট আছে বেকার সমস্যা। মাননীয়া রাজ্যপালিকা তাঁর ভাষণে এটা স্বীকার করেছেন এবং মেনে নিয়ে বলেছেন যে, এটা একটা গুরুতর সমস্যা, এইজন্য আমি আনন্দিত। ৪ লক্ষের উপর মানুষ বেকার আছে। অবশ্য তাঁর ভাষণে দেখা যাচ্ছে যে, ১ লক্ষ ৪৮ হাজার বেকার ছিলেন শিক্ষিত বেকার, কিন্তু এক বছরের ভেতরে দেখা যাচ্ছে সেই সংখ্যা নেমে এসে ১ লক্ষ ৩৬ হাজার হয়েছে।

[3-10—3-40 p.m.]

আমি জানি না এই পরিসংখ্যান ঠিক কিনা। কিন্তু আমার বাংলা দেশে শিক্ষিত-অশিক্ষিত বেকারের হার প্রায় ২০ লক্ষ হবে, এ-বিষয়ে কোন সন্দেহ নেই। এই যখন আমাদের শিল্পের অবস্থা, বেকার সমস্যার অবস্থা, তখন আমি অত্যন্ত বিনীতভাবে আপনাদের প্রত্যেককে অনুরোধ করব, আপনারা শ্রমনীতি যেটা অনুসরণ করছেন সেটার সম্বন্ধে একটু চিন্তা করুন। শ্রমের যেটা ফ্যাক্টরিকে ফ্যাক্টরি ঘেরাও হচ্ছে, সেটা থেকে কি এই বোঝা যায় না যে, কেন ঘেরাও হচ্ছে? এটা কি বলতে পারে কেউ? এটা যদি বলি আমি কি ভুল বলব যে, শ্রমিকরা লেবার ডিপার্টমেন্টকে বিশ্বাস করে না, তাঁদের উপর অনাস্থা আছে, তার জন্য তাঁরা আইনসঙ্গত উপায়ে না গিয়ে বেআইনীভাবে ঘেরাও, বেআইনীভাবে আটক শুরু করেছেন। তাঁদের যদি কনফিডেন্স থাকত এই লেবার ডিপার্টমেন্টকে, তাঁদের যদি কনফিডেন্স থাকত এই লেবার মিনিষ্টার-এর উপর, তবে নিশ্চয়ই তাঁরা আইনসঙ্গতভাবে কনসিলিয়েসন প্রসিডিংস করত, ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট-এ যেত। ১৯৪৭ সাল থেকে ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট আছে, হাজার হাজার লক্ষ লক্ষ সমস্যা, শ্রমিক সংক্রান্ত সমস্যা সমাধান হয়েছে, সেই ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট মেসিনারির ভিতরে। (এ ভয়েস—বামপন্থী কমিউনিস্ট সদস্যদের শুনতে হবে না), এখানে কি আমাদের দরকার নয় যে, এই শ্রমনীতি যেটা অনুসরণ করা হচ্ছে সেটা সম্বন্ধে একটু চিন্তা করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এটা যেন একটু চিন্তা করে দেখেন। যদি এই-রকম অবস্থা চলতে থাকে তাহলে বাংলা দেশে মূলধন আসা বন্ধ হয়ে যাবে, বাংলা দেশ মরুভূমি হয়ে যাবে। আমরা কি চাই না বাংলা দেশের প্রত্যেকটি অঞ্চল সমৃদ্ধশালী হোক? আমরা কি চাই না বাংলা দেশের প্রত্যেকটি ভাই-বোন চাকরি পাক, তাঁদের কর্মসংস্থান হোক, এটা কি আমরা চাই না? আমরা কি চাই যে, কারখানাগুলি আছে সেগুলি বন্ধ হয়ে যাক? জানেন স্যার, কি অবস্থা (হাস্য—হাসতে পারেন কিন্তু এটা সত্য ঘটনা) ১৯৬১ সালে বাংলা দেশে নুতন কারখানা ৬২-টি প্রতিষ্ঠিত হয়েছিল, আর ১৯৬৫ সালে সেটা নেমে গিয়ে দাঁড়িয়েছে মাত্র ১০-টিতে। (এ ভয়েস—কাদের রাজত্বে), কংগ্রেস রাজত্বে কিন্তু আপনাদেরই আন্দোলনের মাধ্যমে, এইরকম অবস্থায় এসে দাঁড়িয়েছে। বাংলা দেশে নুতন জিনিস যা আগে কখনও তৈরী হত না, ১৯৬১ সালে ৫৫-টি নুতন জিনিস তৈরী হত আর ১৯৬৫ সালে সেটা নেমে গিয়ে দাঁড়িয়েছে মাত্র ২৬-টিতে। আমাদের কি দরকার না সমাজতান্ত্রিক মতে শিল্পে উন্নতি দেখা। নিশ্চয়ই, মিকস্ড ইকনমি আমরা বিশ্বাস করি, বাংলা কংগ্রেস বিশ্বাস করে,

এবং অন্যান্য গণতান্ত্রিক দল যাঁরা নির্বাচিত হয়ে এসেছেন তাঁরাও বিশ্বাস করেন। বলুন তাঁরা, আমি প্রশ্ন করছি। বামপন্থী কমিউনিস্ট ছাড়া, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রত্যেক দলকে বিনয়ের সঙ্গে, নম্রভাবে জিজ্ঞাসা করছি, আপনারা বলুন, আপনারা কেউ মাওপন্থীতে বিশ্বাসী? কেউ মাওবাদ সমর্থন করেন? কেবল মাত্র বামপন্থী-দল বিশ্বাস করেন। এখন কি আপনারা চান বাংলা দেশে এইরকম অবস্থা হোক? আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্যার, সেটা হচ্ছে, বাংলা দেশে শিল্প যদি সুপ্রতিষ্ঠিত করতে চান, বাংলা দেশের মধ্যে শিল্প আনয়নে সত্যি সত্যি আপনারা চেষ্টিত থাকেন তাহলে বাংলা দেশের ইলেকট্রিসিটির যে রেট সে সম্বন্ধে আপনাদের চিন্তা করতে হবে। আমার এখানে একটা পরিসংখ্যান আছে, যদি ভুল থাকে, মাননীয় মন্ত্রী আমাকে নিশ্চয়ই বলবেন, আমি জেনে নেব তার কাছ থেকে। কারণ এই পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে ৫ হাজার কিলো ওয়াট বেসিস-এর উপর যে ডিম্যান্ড চার্জ আর এনার্জি চার্জ যা পশ্চিমবঙ্গে ৭·৪০ নয়া পয়সা মহারাষ্ট্রে মাত্র ৫·৩৬ নয়া পয়সা, মাদ্রাজে ৪·৯৯ নয়া পয়সা। এই মহীশূরে ২·৯৮ নয়া পয়সা এবং বিহারে মাত্র ৬·৪৯ নয়া পয়সা। এই ইলেকট্রিসিটি চার্জ কমিয়ে রাস্তাঘাট তৈরী করায়, আমি জানি মহারাষ্ট্র সরকার একটা নূতন দপ্তর করিয়ে দিয়েছেন, কিভাবে শিল্প সমস্ত মহারাষ্ট্রে আনতে পারে, শিল্প যাঁরা করেন, শিল্প সম্বন্ধে যাঁরা চিন্তিত, শিল্প যাঁরা ভালভাবে গড়তে চান তাঁদের ডেকে এনে বলেছেন, দেখ আমাদের ইলেকট্রিসিটির রেট কম, এই নাও রাস্তা, কোথায় জল চাও, কোথায় কল চাও, কি তোমরা চাও সবই আমরা দিতে প্রস্তুত আছি। আমাদের বাংলা সরকারকেও সেইভাবে চেষ্টিত হতে হবে। সেটা না করতে পারলে আমাদের বেকার সমস্যার সমাধান কোনদিন করতে পারব না। আমি যা বলে যাচ্ছি তা ভুল হলে আমাকে তিরস্কার করবেন। এইরকমভাবে শ্রমনীতি অনুসরণ করে আমরা সর্বনাশের পথে এগিয়ে যাচ্ছি, সে বিষয়ে কোন সন্দেহ নাই। শ্রমিকের উন্নতি আমরাই চাইছি। কিন্তু শ্রমিকের উপর নির্যাতন সহ্য করব না। শ্রমিকদের তথাকথিত বন্ধু সেজে আজকে যারা সর্বনাশ করছে, তাদের বিরুদ্ধে প্রতিবাদ নিশ্চয়ই করব, একশবার করব।

[At this stage the House adjourned for 20 minutes]

[After Adjournment]

[3-10—3-50 p.m.]

**শ্রীভূদেবচন্দ্র মণ্ডল:** মাননীয় স্পীকার মহাশয়, বিগত ৮ই মার্চ বিধানমণ্ডলীর যুক্ত অধিবেশনে মহামান্যা রাজ্যপাল মহোদয়া যে ভাষণ দিয়েছিলেন, সেই ভাষণের জন্য আমি তাঁকে ধন্যবাদ জ্ঞাপন করছি। এ-কথা অনস্বীকার্য যে, তাঁর ভাষণ অতি সংক্ষিপ্ত, দেশ যে সংকটকালের দুয়ার অতিক্রম করে চলেছে তাতে তাঁর ভাষণে তিনি কোন আশার আলোক সম্পাত করতে পারেন নি বলে আমি মনে করি। এ-কথা আমি বলতে বাধ্য হলাম। বিধান সভার আলোচনা কোন্ খাতে প্রবাহিত হওয়া বাঞ্ছনীয় সে বিষয়ে তাঁর ভাষণে উল্লেখ করেছেন। সেই ভাষণের সূত্র ধরে আমি কিছু বলি। তিনি উল্লেখ করেছেন তাঁর ভাষণে—পর-পর দু-বছর রাজ্যের বিশাল অঞ্চল খরাক্লিষ্ট হয়েছিল। তার ফলে যে সমস্যার উদ্ভব হয় সেই সমস্যাকে যেন আমরা অতীতের কথা বলে না গ্রহণ করি। সেই সমস্যা আরও তীব্র আকারে দেখা দিয়েছে, খরাক্লিষ্ট অঞ্চলের মানুষের অন্নকষ্ট, জলকষ্ট আরও তীব্র আকারে দেখা দিয়েছে। আমাদের প্রাক্তন সরকার ঘোষণা করেছিলেন যে একটি মানুষকেও আমরা অনাহারে মরতে দেব না। সেই প্রতিশ্রুতি তাঁরা পালন করেছেন বলে আমি মনে করি। আমি বাঁকুড়া জেলার কথা বলি। বাঁকুড়া জেলা খরাক্লিষ্ট জেলা এবং প্রাক্তন সরকারও এই সম্বন্ধে ঘোষণা করেছিলেন। সেই বাঁকুড়া জেলায় দুর্ভিক্ষ অবস্থা চলছে বললেও অত্যুক্তি হয় না। যদি অবিলম্বে ব্যাপক ত্রাণকার্য সুরু করা না হয় তাহলে আশংকা করা হচ্ছে অনেকে অনাহারে মারা পড়বে। মাননীয়া রাজ্যপাল মহোদয়া তাঁর ভাষণে উল্লেখ করেছেন যে, আমাদের যে-সমস্ত গ্রামাঞ্চলে শিল্পী আছে তাদের কথাও যেন আমরা স্মরণে রাখি।

তাঁর কথা উল্লেখ করে আমি বলি, আমাদের খরাক্লিষ্ট অঞ্চলে অনেক কর্মকার, তন্তুবায়, শাঁখারী প্রভৃতি শিল্পীও রয়েছে। তারাও এই অবস্থায় বিপন্ন হয়ে পড়েছে। এমন কি অনেকে মূলধন খুইয়ে দারুণ অন্নকষ্টের মধ্যে দিনাতিপাত করছে। যদি অবিলম্বে এর কোন প্রতিকার না করা হয় তাহলে তারা ছিন্নমূল অবস্থায় নিজেদের জীবিকার্জন করতে অসমর্থ হবে বলে মনে করি। এর প্রতিকারকল্পে যাতে অবিলম্বে দীর্ঘমেয়াদী কর্জ দেবার ব্যবস্থা করা হয়, যাতে কাঁচামাল সুবিধা-দরে পায় তার ব্যবস্থা করা হয়, তার জন্য আমি স্পীকার মহাশয়-এর মাধ্যমে নব-গঠিত সরকারের কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকমলকান্তি গুহ:** স্পীকার মহাশয়, ১৯৬২ সালে যেদিন প্রফুল্লবাবু মুখ্যমন্ত্রী হয়েছিলেন, সেদিন সিদ্ধার্থশঙ্কর রায়মহাশয় ঐ কিনারায় বসে তাঁকে অভিনন্দন জানান। তারপর দেখলাম সেই অভিনন্দনের সূত্র ধরে তিনি আস্তে আস্তে ঐ পাশে চলে গেলেন। আজকে তিনি অজয়বাবুকে অভিনন্দন জানালেন, তাই ভয় হয় কোনো জলে ভেসে আবার হয় ত তিনি এদিকে আসতে পারেন। মিঃ স্পীকার, স্যার, বিরোধী-দলের নেতা অনেক আক্ষেপ করেছেন। তার দুটি কারণ আছে। একটি হল—অনেক দিন থেকে তিনি আশা করেছিলেন মুখ্যমন্ত্রী হওয়া যায় কিনা। প্রফুল্লবাবু হেরে গেলে তিনি আশা করলেন মুখ্যমন্ত্রী হবেন, কিন্তু সারা বাংলা দেশের ফলাফল দেখে তিনি সেই আশা থেকে বঞ্চিত হলেন। এখানে তিনি বিরোধী-দলের নেতা হয়ে অনেকগুলি কথা বলছেন—যে কথাগুলি আমরা ২০ বছর ধরে বলেছিলাম। আমরা পাঁচ বছর ধরে ঐ পাশে বসে এই কথা বলেছি, ওঁরা কোন দিন শোনেন নি। তারপর তিনি আক্ষেপ করে বলেছেন ও'দের স্বীকৃতি দেওয়া হয় নি। এই কংগ্রেস সরকার দুধে-ভাতে-মাছে, শিক্ষা-দীক্ষায়-ঐশ্বর্যে বাংলা দেশকে সমৃদ্ধিশালী করে তুলেছিলেন, আমরা তার স্বীকৃতি দিই নি। আমরা স্বীকৃতি না দিলেও ওঁদের গভর্নর, রাজ্যপাল তাঁদের স্বীকৃতি দিয়েছেন। এ'রা কি করেছেন ২০ বছর ধরে? রাজ্যপাল বলেছেন যে, বাংলাদেশে বিক্ষোভ ঘটেছিল, দুর্ভিক্ষ হয়েছিল, বেকার-সমস্যা দেখা দিয়েছে, উদ্বাস্তু সমস্যা আছে, এই ২০ বছর ধরে এ'রা...............

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, এখানে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন শ্রীকমল গুহ, চীফ হুইপ অব দি গভর্নমেন্ট, তিনি মাঝখানে বক্তৃতা করছেন কি করে, বড় জোর তিনি প্রস্তাবের শেষের দিকে উত্তর দিতে পারেন, মাঝখানে তিনি বক্তৃতা করতে পারেন কিনা?

**মিঃ স্পীকার:** উনি প্রস্তাব করেছেন কিন্তু উত্তর দেবেন মুখ্যমন্ত্রী।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** তিন দিন আগে প্রস্তাব এনেছেন উনি, তাহলে উত্তর দেবেন তিনি, এখন বলছেন তার মানে কি প্রস্তাবের উপর আলোচনা শেষ হয়ে গেল?

**মিঃ স্পীকার:** আপনি ইমপ্লিকেশনটা বুঝে নিন।

**শ্রীকমলকান্তি গুহ:** মিঃ স্পীকার, স্যার, আমরা দেখেছি এখানে ওঁদের অশোক দত্ত-মহাশয়ও এইরকমভাবে বক্তৃতা দিয়েছেন।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** অন এ পয়েন্ট অব অর্ডার, কমলকান্তি গুহমহাশয় হচ্ছে চীফ হুইপ অব দি গভর্নমেন্ট পার্টি, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এই বিধানসভায় উত্থাপন করেছিলেন, সেই প্রস্তাবের উপর এখনো আলোচনা হচ্ছে, আলোচনার এখনো পরিসমাপ্তি হয় নাই। উনি আলোচনার মাঝখানে কি করে বক্তৃতা করছেন?

(এ ভয়েস: রাইট অফ রিপ্লাই আছে যে) এখন রাইট অফ রিপ্লাই থাকে কি করে?

**মিঃ স্পীকার:** উনি তো বলছেন, বলতে উঠেছেন তাঁকে বলতে দিন। তাঁর বলা যদি ঠিক না হয়ে থাকে, সেটা উনি বুঝবেন? এতে আপত্তির কি আছে!

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** স্যার, আই অ্যাম স্টিল অন এ পয়েন্ট অব অর্ডার, আমাদের চীফ হুইপ অব দি গভর্নমেন্ট, কি করে গভর্নরের বক্তৃতার উপর আলোচনার মাঝখানে অংশ গ্রহণ করতে পারেন?

**মিঃ স্পীকার:** তাতে কি হয়েছে? তিনি থ্যাংকস্ গিভিং প্রস্তাবের সমর্থনে বলছেন!

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** উনি কি সেই প্রস্তাবের কোন সংশোধন আনছেন?

**শ্রীকমলকান্তি গুহ:** আমি ওঁর পয়েন্ট অব অর্ডার-এর উপর বলছি, স্যার। আমার সময় কাটবেন না স্যার। ব্যাপারটা হয়েছে এই, আমি ধন্যবাদ জানিয়েছি, তারপরে এর উপর বিতর্ক চলছে। শেষ পর্যন্ত আমাদের বক্তারা বক্তব্য দিচ্ছেন। ওঁরা যদি ডিভিসন আনেন আমরা তার উত্তর দিয়ে দেব। আমি বক্তৃতা দিয়ে এই বিতর্কের উপর এখনই যবনিকাপাত করছি না। এখানে দেখেছি অশোকবাবু বহুবার থ্যাংকস্ গিভিং মোশন মুভ করেছেন এবং এইরকম বক্তৃতা তিনিও দিয়েছেন। আপনি রেকর্ড নিয়ে আসুন, আমি দেখিয়ে দেব।

**শ্রীজগন্নাথ কোলে:** আমরা একটু ভুল করছি। উনিও ভুল করছেন। বরাবর এইরকম হয়ে থাকে। পার্লামেন্ট যেভাবে থ্যাংকস্ গিভিং মোশন ইনিশিয়েট করে আমাদের এখানে আমরা সেই পার্লামেন্টারী প্রসিডিওর ফলো করি না। আগে যা হয়ে গেছে, মোশনটা মুভড হয়েছে সেদিন, আর যেদিন ডিসকাশন, ডিবেট আরম্ভ হয়েছে, আমরা দেখেছি থ্যাংকস গিভিং মোশন যিনি দিয়েছেন, প্রথম দিনও দিয়েছেন, দ্বিতীয় দিনও দিয়েছেন, তৃতীয় দিনও দিয়েছেন, অনেক সময় আমরা সেটা ধরাছোঁয়ার মধ্যে নেই না। অন্ততঃ গত দশ বছরের মধ্যে এটা করি নি, কে প্রথমে বক্তৃতা দেবে কে শেষে বক্তৃতা দেবে। কিন্তু থ্যাংকস গিভিং মোশন-এর রাইট অফ রিপ্লাই তিনি শেষে দেবেন, অতএব মোশন যিনি মুভ করেলন, রাইট অফ রিপ্লাই তাঁর হবে, তা নয় যে চিরকাল তিনি দেবেন।

**মিঃ স্পীকার:** অর্ডিনারিলি যিনি মোশন মুভ করেন, তাঁরই রাইট অফ রিপ্লাই থাকে। কিন্তু আপনি যদি এখন বিতর্কের মাঝখানে বলেন, তাহলে সরকার-পক্ষের যে-সব রিপ্লাই দেবার আছে, আপনি সেই রিপ্লাই দিয়ে দেন।

**Shrimati Purabi Mukhopadhyay:** Sir, the right of reply here rests with the Leader of the House and the point raised by Shri Shukla is irrelevent to me because Shri Kamal Kanti Guha, may be the Chief Whip of the Government, has moved the Motion, now he is participating in the discussion in favour of the Motion, so it is perfectly in order.

**শ্রীকমলকান্তি গুহ:** মিঃ স্পীকার, স্যার, আমি জিজ্ঞাসা করতে চাই আপনি যেটা বলেছেন, আপনার কথা অনুসারে আমি শেষেই বলবো। কিন্তু একটা কথা হাউসে হয়েছে—

**মিঃ স্পীকার:** এই যে রাইট অফ রিপ্লাই আপনি এক্সারসাইজ করবেন এ্যাজ দি মুভার অফ দি মোশন, আপনি যদি এখন ওঠেন, তাহলে যে-সমস্ত কথা ও'রা বলেছেন, তার রিপ্লাই আপনি দেন।

[3-50—4 p.m.]

**শ্রীকমলকান্তি গুহ:** মিঃ স্পীকার, স্যার, আপনি নূতন পদ্ধতি এখানে আজ আনলেন; তাতে আমি অত্যন্ত খুশী হলাম। গত পাঁচ বছর ধরে আমি দেখে আসছি এইটা এখানে চলেছে। সেইভাবেই আমি এখন বলতে চাচ্ছিলাম।

**শ্রীনিখিল দাস:** মিঃ স্পীকার, স্যার, যদিও আপনি রুলিং দিয়ে দিয়েছেন, আমি আপনার কাছে এই কথা রাখতে চাই, আপনি ভেবে দেখুন, গভর্নরস এ্যাড্রেস যেটা, সেটা

হচ্ছে গভর্নমেন্টের পলিসি সংক্রান্ত ব্যাপার। তাঁর এই স্পিচের জন্য তাঁকে ভোট অফ থ্যাংকস্ দেওয়া হচ্ছে। সেই ভোট অফ থ্যাংকস্‌টা চিফ হুইপ, অর জেনারেল সেক্রেটারী মুভ করেছেন। তাঁর এই রেসোলিউশন মুভ করার অর্থ এই নয়, যে—
he will defend the address or he will defend the points placed in the address. General convention of this House

হচ্ছে,
Chief Minister generally gives the reply.
তিনি তাঁর রিপ্লাইতে সেটা ডিফেন্ড করতে পারেন। কিন্তু মুভার অফ দি মোশন, তিনি বক্তৃতার মাঝখানেই বলুন বা শেষেই বলুন, তাঁর রিপ্লাই দিয়ে থাকেন। সে রাইট তাঁর আছে।

**Mr. Speaker:** Mr. Das, that matter is closed. I am now requesting Shri Tinkari Mondal to speak.

**ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র:** মিঃ স্পীকার, স্যার, এই ব্যাপারে আমি আপনার একটু দৃষ্টি আকর্ষণ করছি। রুল ২০তে বলছে গভর্নমেন্টস রাইট অফ রিপ্লাই, সেখানে বলা আছে—
The Chief Minister or any other Minister, whether he has previously taken part in the discussion or not, shall on behalf of the Government have a general right of explaining the position of the Government at the end of the discussion.
এটা মার্জিনাল নোট-এ আছে, গভর্নমেন্টস রাইট অফ রিপ্লাই, এই রুল ২০ অনুসারে হবে।

**শ্রীনিখিল দাস:** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার কাছে বিনিতভাবে আবেদন জানাচ্ছি, আপনি যে রুলিং দিয়েছেন,
please review that ruling.

**Mr. Speaker:** The Chief Minister or any other Minister, whether he has previously taken part in the discussion or not, shall on behalf of the Government, have the general right of explaining the position of the Government at the end of the discussion. Therefore, Chief Minister

-এর রাইট আছে, তিনি রিপ্লাই দিতে পারেন, অর এনি আদার মিনিস্টার, রিপ্লাই দেবেন। পার্টি হ্যাভিং মুভড দি মোশন, উনি এখন যদি বলে যান, তাহলে কখন আবার চীফ মিনিস্টার বলবেন!

**ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র:** ও'র রাইট অফ রিপ্লাই আছে ঠিক। কিন্তু আমি ইন্টারপ্রিটেশন-এ দেখাচ্ছি, যে রুল ২০তে বলছে চীফ মিনিস্টারেরও রাইট অফ রিপ্লাই আছে। এইটির প্রতি শুধু আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনিখিল দাস:** মিঃ স্পীকার, স্যার, আমি আবার আপনার দৃষ্টি আকর্ষণ করছি।......

**মিঃ স্পীকার:** এখন আপনি একটু থামুন। শ্রীতিনকড়ি মণ্ডল, যাঁকে আমি বলতে বলেছি, তিনি বলুন।

**শ্রীতিনকড়ি মণ্ডল:** মাননীয় স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তারজন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমি এখানে শুনে একটু আশ্চর্য হলাম যে, বিরোধী-পক্ষের কোন কোন সদস্য তাঁর ভাষণে ক্ষুব্ধ হয়েছেন। তাঁরা ক্ষুব্ধ হবেন এটা স্বভাবিক। ১৯ বছরের কংগ্রেস শাসনের কুফল যা, তা ফুটে উঠেছে, তাঁদের কু-শাসনের পরিচয় রাজ্যপালের ভাষণে আছে।

মিঃ স্পীকার, স্যার, আমি আরও আশ্চর্য হলাম যে সিদ্ধার্থশংকর রায়ের মত একজন দক্ষ পার্লামেন্টেরিয়ান, তিনি ——কে তাঁর বক্তৃতায় ইউনাইটেড ফ্রন্ট সরকারের মধ্যে ভাঙ্গন

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** স্যার, আই অ্যাম স্টিল অন এ পয়েন্ট অব অর্ডার, আমাদের চীফ হুইপ অব দি গভর্নমেন্ট, কি করে গভর্নরের বক্তৃতার উপর আলোচনার মাঝখানে অংশ গ্রহণ করতে পারেন ?

**মিঃ স্পীকার:** তাতে কি হয়েছে? তিনি থ্যাংকস্ গিভিং প্রস্তাবের সমর্থনে বলছেন!

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** উনি কি সেই প্রস্তাবের কোন সংশোধন আনছেন ?

**শ্রীকমলকান্তি গুহ:** আমি ওঁর পয়েন্ট অব অর্ডার-এর উপর বলছি, স্যার। আমার সময় কাটবেন না স্যার। ব্যাপারটা হয়েছে এই, আমি ধন্যবাদ জানিয়েছি, তারপরে এর উপর বিতর্ক চলছে। শেষ পর্যন্ত আমাদের বক্তারা বক্তব্য দিচ্ছেন। ওঁরা যদি ডিভিসন আনেন আমরা তার উত্তর দিয়ে দেব। আমি বক্তৃতা দিয়ে এই বিতর্কের উপর এখনই যবনিকাপাত করছি না। এখানে দেখেছি অশোকবাবু বহুবার থ্যাংকস্ গিভিং মোশন মুভ করেছেন এবং এইরকম বক্তৃতা তিনিও দিয়েছেন। আপনি রেকর্ড নিয়ে আসুন, আমি দেখিয়ে দেব।

**শ্রীজগন্নাথ কোলে:** আমরা একটু ভুল করছি। উনিও ভুল করছেন। বরাবর এইরকম হয়ে থাকে। পার্লামেন্ট যেভাবে থ্যাংকস্ গিভিং মোশন ইনিশিয়েট করে আমাদের এখানে আমরা সেই পার্লামেন্টারী প্রসিডিওর ফলো করি না। আগে যা হয়ে গেছে, মোশনটা মুভড হয়েছে সেদিন, আর যেদিন ডিসকাশন, ডিবেট আরম্ভ হয়েছে, আমরা দেখেছি থ্যাংকস গিভিং মোশন যিনি দিয়েছেন, প্রথম দিনও দিয়েছেন, দ্বিতীয় দিনও দিয়েছেন, তৃতীয় দিনও দিয়েছেন, অনেক সময় আমরা সেটা ধরাছোঁয়ার মধ্যে নেই না। অন্ততঃ গত দশ বছরের মধ্যে এটা করি নি, কে প্রথমে বক্তৃতা দেবে কে শেষে বক্তৃতা দেবে। কিন্তু থ্যাংকস গিভিং মোশন-এর রাইট অফ রিপ্লাই তিনি শেষে দেবেন, অতএব মোশন যিনি মুভ করেলন, রাইট অফ রিপ্লাই তাঁর হবে, তা নয় যে চিরকাল তিনি দেবেন।

**মিঃ স্পীকার:** অর্ডিনারিলি যিনি মোশন মুভ করেন, তাঁরই রাইট অফ রিপ্লাই থাকে। কিন্তু আপনি যদি এখন বিতর্কের মাঝখানে বলেন, তাহলে সরকার-পক্ষের যে-সব রিপ্লাই দেবার আছে, আপনি সেই রিপ্লাই দিয়ে দেন।

**Shrimati Purabi Mukhopadhyay:** Sir, the right of reply here rests with the Leader of the House and the point raised by Shri Shukla is irrelevent to me because Shri Kamal Kanti Guha, may be the Chief Whip of the Government, has moved the Motion, now he is participating in the discussion in favour of the Motion, so it is perfectly in order.

**শ্রীকমলকান্তি গুহ:** মিঃ স্পীকার, স্যার, আমি জিজ্ঞাসা করতে চাই আপনি যেটা বলেছেন, আপনার কথা অনুসারে আমি শেষেই বলবো। কিন্তু একটা কথা হাউসে হয়েছে—

**মিঃ স্পীকার:** এই যে রাইট অফ রিপ্লাই আপনি এক্সারসাইজ করবেন এ্যাজ দি মুভার অফ দি মোশন, আপনি যদি এখন ওঠেন, তাহলে যে-সমস্ত কথা ও'রা বলেছেন, তার রিপ্লাই আপনি দেন।

[3-50—4 p.m.]

**শ্রীকমলকান্তি গুহ:** মিঃ স্পীকার, স্যার, আপনি নূতন পদ্ধতি এখানে আজ আনলেন; তাতে আমি অত্যন্ত খুশী হলাম। গত পাঁচ বছর ধরে আমি দেখে আসছি এইটা এখানে চলেছে। সেইভাবেই আমি এখন বলতে চাচ্ছিলাম।

**শ্রীনিখিল দাস:** মিঃ স্পীকার, স্যার, যদিও আপনি রুলিং দিয়ে দিয়েছেন, আমি আপনার কাছে এই কথা রাখতে চাই, আপনি ভেবে দেখুন, গভর্নরস এ্যাড্রেস যেটা, সেটা

হচ্ছে গভর্নমেন্টের পলিসি সংক্রান্ত ব্যাপার। তাঁর এই স্পিচের জন্য তাঁকে ভোট অফ থ্যাঙ্কস্ দেওয়া হচ্ছে। সেই ভোট অফ থ্যাঙ্কস্টা চিফ হুইপ, অর জেনারেল সেক্রেটারী মুভ করেছেন। তাঁর এই রেসোলিউশন মুভ করার অর্থ এই নয়, যে—
he will defend the address or he will defend the points placed in the address. General convention of this House

হচ্ছে,
Chief Minister generally gives the reply.

তিনি তাঁর রিপ্লাইতে সেটা ডিফেন্ড করতে পারেন। কিন্তু মুভার অফ দি মোশন, তিনি বক্তৃতার মাঝখানেই বলুন বা শেষেই বলুন, তাঁর রিপ্লাই দিয়ে থাকেন। সে রাইট তাঁর আছে।

**Mr. Speaker:** Mr. Das, that matter is closed. I am now requesting Shri Tinkari Mondal to speak.

**ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র:** মিঃ স্পীকার, স্যার, এই ব্যাপারে আমি আপনার একটু দৃষ্টি আকর্ষণ করছি। রুল ২০তে বলছে গভর্নমেন্টস রাইট অফ রিপ্লাই, সেখানে বলা আছে—
The Chief Minister or any other Minister, whether he has previously taken part in the discussion or not, shall on behalf of the Government have a general right of explaining the position of the Government at the end of the discussion.

এটা মার্জিনাল নোট-এ আছে, গভর্নমেন্টস রাইট অফ রিপ্লাই, এই রুল ২০ অনুসারে হবে।

**শ্রীনিখিল দাস:** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার কাছে বিনিতভাবে আবেদন জানাচ্ছি, আপনি যে রুলিং দিয়েছেন,
please review that ruling.

**Mr. Speaker:** The Chief Minister or any other Minister, whether he has previously taken part in the discussion or not, shall on behalf of the Government, have the general right of explaining the position of the Government at the end of the discussion. Therefore, Chief Minister

-এর রাইট আছে, তিনি রিপ্লাই দিতে পারেন, অর এনি আদার মিনিস্টার, রিপ্লাই দেবেন। বাট হি হ্যাভিং মুভড দি মোশন, উনি এখন যদি বলে যান, তাহলে কখন আবার চীফ মিনিস্টার বলবেন!

**ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র:** ও'র রাইট অফ রিপ্লাই আছে ঠিক। কিন্তু আমি ইন্টারপ্রিটেশন-এ দেখাচ্ছি, যে রুল ২০তে বলছে চীফ মিনিস্টারেরও রাইট অফ রিপ্লাই আছে। এইটির প্রতি আবার আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনিখিল দাস:** মিঃ স্পীকার, স্যার, আমি আবার আপনার দৃষ্টি আকর্ষণ করছি।......

**মিঃ স্পীকার:** এখন আপনি একটু থামুন। শ্রীতিনকড়ি মন্ডল, যাঁকে আমি বলতে বলেছি, তিনি বলুন।

**শ্রীতিনকড়ি মন্ডল:** মাননীয় স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তারজন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমি এখানে শুনে একটু আশ্চর্য হলাম যে, বিরোধী-পক্ষের কোন কোন সদস্য তাঁর ভাষণে ক্ষুব্ধ হয়েছেন। তাঁরা ক্ষুব্ধ হবেন এটা স্বাভাবিক। ১৯ বছরের কংগ্রেস শাসনের কুফল যা, তা ফুটে উঠেছে, তাঁদের কু-শাসনের পরিচয় রাজ্যপালের ভাষণে আছে।

মিঃ স্পীকার, স্যার, আমি আরও আশ্চর্য হলাম যে সিদ্ধার্থশঙ্কর রায়ের মত একজন দক্ষ পার্লামেন্টেরিয়ান, তিনি —কে তাঁর বক্তৃতায় ইউনাইটেড ফ্রন্ট সরকারের মধ্যে ভাঙ্গন

ধরাবার উদ্দেশ্যে অনেক কথা ও ভুল ধারণা পরিবেশন করে গিয়েছেন। তিনি বামপন্থী কম্যুনিস্টকে পৃথক করবার চেষ্টা করেছেন। তিনি বলেছেন যে, অজয়বাবুর সংগে তাঁর কোন মতভেদ নেই। তিনি বলেছেন যে, বামপন্থী কমিউনিস্ট পার্টি ছাড়া আর কোন পার্টির সংগে তাঁর কোন মতভেদ নেই। তিনি সর্বদাই বামপন্থী কমিউনিস্ট পার্টির আতংকে আতঙ্কিত। আমি সেইজন্য তাঁকে এই সভায় অনুরোধ করবো, এই যদি তাঁর অন্তরের কথা হয় তাহলে তিনি সদলবলে এই যুক্তফ্রন্ট অজয়বাবুর গভর্নমেন্টকে সমর্থন করুন, তাহলে ঐ বামপন্থী কম্যুনিস্ট দলকে একঘরে করা বা সংকুচিত করা সফল হয়ে উঠবে।

[4—4-10 p.m.]

মিঃ স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণের একটা কথা আমাকে খুব আকৃষ্ট করেছে. সেই কথা হল বাংলা রাজ্যের খাদ্যসমস্যার কথা। আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী যে খাদ্যনীতি প্রবর্তন করেছিলেন, আজ সারা বাংলা তার বিষ ফল ভোগ করছে। আজ বাংলাদেশ তাই দুর্ভিক্ষের সম্মুখীন। মিঃ স্পীকার স্যার, আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রীর সংগে একমাত্র ইতিহাসের মহম্মদ বিন তুঘলকের তুলনা করা চলে। সেই উন্মাদ বাদশাহের কুশাসনে একদিন সমগ্র দেশবাসী যখন বনে বনাঞ্চলে আশ্রয় নিয়েছিল তখন সেই উন্মাদ বাদশাহ তার সৈন্য বাহিনীকে দিয়ে তাদের তীরবিদ্ধ করে হত্যা করেছিলেন। অনুরূপভাবে বাংলাদেশের মানুষ খাদ্যের দাবীতে যখন রাজপথে ঘুরে বেড়াচ্ছিল তখন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন তাঁর পুলিশ দিয়ে গুলী করিয়ে হাজার হাজার দেশবাসীর জীবন লুটিয়ে দিয়েছেন এবং নিজে বিলাসব্যসনে থেকে দেশবাসীকে অর্ধভুক্ত থাকবার এবং কাঁচাকলা খেয়ে থাকবার উপদেশ দিয়েছেন। এর ফলে বাংলাদেশের মানুষ নির্বাচনে তাঁকে কাঁচকলা দেখিয়েছে। মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে আর একটা কথা বলতে চাই সেটা হল বংগেশ্বরের কথা। তাঁর তুলনা একমাত্র তিনিই। কারণ তিনি অতুল্য। তাঁর সংগে একমাত্র তুলনা করা চলে মগধের রাজা জরাসন্ধের সংগে। জরাসন্ধ যেমন একদিন তাঁর সৈন্যবাহিনী নিয়ে দেশের বীর ক্ষত্রিয়গণকে একে একে কারারুদ্ধ করে রেখেছিলেন তেমনি বংগেশ্বরের নির্দেশে দেশের বীর বংগ সন্তানরা দীর্ঘদিন কারাবাস যন্ত্রণা ভোগ করেছেন। কিন্তু তারপর তিনি যখন আসানসোল মহকুমার জনগণের বিক্ষোভে ভয়ে আসানসোল থেকে পলায়ন করে সুদূর পুরুলিয়া-বাঁকুড়ার নিভৃত অঞ্চলে আশ্রয় নিয়েছিলেন তখন সেখানে গিয়েও তিনি পরিত্রাণ পান নি। একদিন যেমন নরনারায়ণের রাজ আদেশে ভীমসেন মগধে গিয়ে জরাসন্ধকে বধ করেছিলেন, তেমনি জে এন বিশ্বাস জনগণের নির্দেশে বাঁকুড়ায় তাঁকে পরাস্ত করেছেন।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবংগের রাজ্যপালিকার ভাষণের উপর গত কয়েকদিন ধরে যে বিতর্ক হচ্ছে সেই বিতর্কে অংশগ্রহণ করে অত্যন্ত বিনীতভাবে বলতে চাই এবারকার রাজ্যপালিকার ভাষণ শুধু বিধানসভার বিরোধী দল নয়, সরকারী দল নয়, সারা পশ্চিমবংগকে হতাশ করেছে। রাজ্যপালিকা তাঁর এই নাতিদীর্ঘ বক্তৃতার মাধ্যমে পশ্চিমবংগের সামগ্রিক ছবি তুলে ধরতে পারেন নি, ব্যর্থতার পরিচয় দিয়েছেন। রাজনৈতিক দৃষ্টিভংগীতে আচ্ছন্ন হয়ে যে বক্তৃতা প্রস্তুত করা হয়েছে সেই বক্তৃতার মধ্যে দিয়ে বহুদিনের বহু সমস্যায় জর্জরিত পশ্চিমবংগের কাছে আশ্বাসের কোন কথা তুলে ধরা সম্ভব হয় নি। পশ্চিমবংগের মানুষ চতুর্থ নির্বাচনে যে নূতন ব্যক্তিত্বের পরিচয় দিয়েছেন এই ব্যক্তিত্বকে আমরা সকলে অভি-নন্দন জানিয়েছি, যার যা ভাগ্যলিপি আমরা তা স্বীকার করে নিয়েছি। পশ্চিমবংগের মানুষকে আমরা আমাদের হাইকোর্ট বলে আমরা স্বীকার করেছি এবং সেই হাইকোর্ট যে রায় দিয়েছেন সেই রায় আমরা হাসিমুখে স্বীকার করে নিয়েছি। সরকার পক্ষে আজকে যাঁরা বসে আছেন তাঁদের মধ্যে কয়েকজন বক্তৃতায় অংশগ্রহণ করে কটাক্ষ করার চেষ্টা করেছেন যে আমাদের নাকি ভুল নীতির জন্য ওদিক থেকে এদিকে নিক্ষিপ্ত হয়েছি। এই যে কটাক্ষ এই কটাক্ষ পশ্চিম-বংগের গণতন্ত্রের প্রতি কটাক্ষ। আমরা অত্যন্ত পরিষ্কারভাবে বিনীতভাবে বলতে চাই গণ আদালতে আমরা আমাদের কৈফিয়ত দিয়েছি, আমাদের বক্তব্য আমরা রেখেছি এবং সেই বক্তব্যের যে রায় হয়েছে সেই রায়কে আমরা মাথা পেতে স্বীকার করে নিয়েছি। আজকে পশ্চিমবংগে যুক্তফ্রন্ট সরকার হয়েছে, সরকার গঠনের প্রাক্কালে এবং সরকার গঠন করার পর পশ্চিমবংগের

মানুষের কাছে অনেক আশ্বাস তাঁরা দিয়েছেন, বিনীতভাবে তাঁদের কাছে বলতে চাই পশ্চিমবঙ্গের মানুষের পেট আশ্বাসে ভরবে না। আমরা পরিকল্পনার অনেক আশ্বাস দিয়েছিলাম, আমরা অনেক অঙ্ক দিয়ে, পরিসংখ্যান দিয়ে বোঝাবার চেষ্টা করেছিলাম যে পশ্চিমবঙ্গে অভাব আছে সেই অভাবকে দূর করবার জন্য এর বিরুদ্ধে সংগ্রাম করে নূতন বাংলাদেশ গড়ে তোলার চেষ্টা করছি। জন আদালতে সেই কৈফিয়ত স্বীকৃত হয় নি। আপনারা যদি ঠিক সেই ভুল করেন তাহলে আপনারা আমাদের দেওয়াল লিপি দেখাবেন না, এ দেওয়াল লিপি আপনাদের নিজেদের পড়ার দরকার আছে। কারণ, সমস্যার বিরাটত্বের সম্বন্ধে আমাদের জ্ঞান আছে, এই সমস্যার সঙ্গে সংগ্রাম করার অভিজ্ঞতা আমাদের আছে, আমরা জানি যে বেকায়দায় আমরা ওখানে ছিলাম আজকে ঠিক সেই বেকায়দায় আপনারা নিজেরা পড়েছেন। আমরা আপনাদের প্রতি কটাক্ষ করছি না বা আপনাদের গণ আদালতে দাঁড় করিয়ে আপনাদের পিঠে চাবুক মেরে চিহ্নিত করতে চাই না যে আপনারা ব্যর্থ হয়েছেন, আমরা বলতে চাই সমস্যার বিরাটত্বকে বোঝার চেষ্টা করুন। দম্ভ করে কিছু হবে না। ঐ যে অত্যন্ত দাম্ভিক উপমুখ্যমন্ত্রী, তিনি যদি আবোল-তাবোল বক্তৃতা দিয়ে পশ্চিমবঙ্গের মানুষের কাছে বোঝানর চেষ্টা করেন যে তিনি পশ্চিমবঙ্গের ভাগ্যনিয়ন্তা, তাহলে কিন্তু গণ আদালতে তাঁদের রায় অত্যন্ত স্পষ্ট হয়ে উঠবে। আমরা বলতে চাই যে, আমরা সমস্যার সঙ্গে সংগ্রাম করেছি, ১৯ বছরের ইতিহাস পশ্চিমবঙ্গের প্রত্যেক মানুষের কাছে আছে। ফাইলপত্র আপনাদের কাছে আছে, কাগজপত্রের মালিক আপনারা হয়েছেন, বহু রকমের আশ্বাস মানুষের কাছে আপনারা দিয়েছিলেন, বহুরকমের উৎসাহ মানুষের মনে আপনারা জাগিয়েছেন যে খাদ্য দেবো, চাকরী দেবো, বেকারত্ব দূর করবো, সমাজ থেকে গ্লানি দূর করে দেবো, ইত্যাদি নানা কথা, আজকে আপনাদের প্রতি সমালোচনায় মুখর হতে চাই না, আমি অত্যন্ত সহানুভূতির সঙ্গেই বলতে চাই যে, পশ্চিমবঙ্গ সমস্যা জর্জরিত রাজ্য, এই রাজ্যের ভাগ্য পরিবর্তন করার কাজ কয়েকটি সাধারণ শ্লোগানের মাধ্যমে হবে না, তা করতে গেলে অত্যন্ত নিষ্ঠার সঙ্গে কাজে মন দিতে হবে। এখানে কয়েকবার বোঝানর চেষ্টা করেছেন যে অত্যন্ত জঞ্জাল পরিষ্কার করার কাজে ব্যাপৃত আছেন। আমি বলতে চাই জঞ্জাল সরাতে গিয়ে বেশী জঞ্জাল ওখানে জড় করবেন না, জড়িয়ে পড়বেন। পশ্চিমবঙ্গের মানুষের কাছে আমরা আমাদের ৮০ বছরের প্রাক্ স্বাধীনতা এবং স্বাধীনতা-উত্তর ইতিহাস রেখে কোনরকমে নিষ্কৃতি পেয়ে যেতাম, কিন্তু আপনাদের অতীত নেই অতএব নিষ্কৃতি ও'দের কাছে পাবেন না, সরাসরি এক আদালতে বিচার হয়ে যাবে। অতএব ইতিহাসের আবর্জনায় আপনারা চলে যাবেন। অতএব দিনে ভূত দেখবেন না। যিনি উঠেছেন তিনি উঠে তারস্বরে চিৎকার করে বলেছেন যে আমাদের এইসব সরকারের বিরুদ্ধে চক্রান্ত হচ্ছে, আমাদের সরকারকে বানচাল করে দেবার চেষ্টা হচ্ছে এবং কংগ্রেসীরা অত্যন্ত গোপনে চক্রান্ত করে চলেছে আমাদের সরকারকে বানচাল করবার জন্য। কিসের লোভে আমরা আপনাদের সরকারকে বানচাল করতে যাবো? আমাদের সেই লোভের হিসাব আমরা গণ আদালতে দিয়েছি এবং অত্যন্ত পরিষ্কারভাবে গণ আদালতে দাঁড়িয়ে সেই বিচারের রায় আমরা মাথা পেতে নিয়েছি। সেদিন এই বিধানসভায় অত্যন্ত পরিষ্কারভাবে বলেছিলাম, আজকেও বলতে চাই অজয়বাবু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, জনতার সরকার হয়েছে এখানে, কথায় কথায় প্রত্যেকে আজকে জনতাকে টেনে আনছেন, তাঁরা সত্য কথা গোপন করে কয়েকটি অসত্য কথা এখানে চালিয়ে দেবার চেষ্টা করছেন। আপনারা জনতার সরকার, স্যার, এ'দের জিজ্ঞাসা করুন, এ'রা জনতার সরকার আর আমরা কি জনতার বিরোধী দল নই? আমরা ১২৭ জন মেম্বার কি, পশ্চিমবঙ্গের মানুষের প্রায় অর্ধেক অংশ, তাঁদের প্রতিনিধিত্ব করতে আসি নি? আমরা এসেছি শুধু যেসব কাজ আপনারা অসম্পূর্ণ ফেলে রেখে দিয়ে গেছেন তাকে করবার জন্য। আমরা এখানে এসেছি গণতান্ত্রিক পদ্ধতিতে আপনারা যাতে স্বৈরাচারী না হয়ে যান তা দেখবার জন্য। একথা আজকে আমাদের বারে বারে বোঝাবার চেষ্টা করবেন না যে আপনাদের সরকারকে ভেঙ্গেচুরে দিয়ে বানচাল করে দিয়ে আপনাদের পথে নামিয়ে দেবার চক্রান্ত আমরা করছি। বলিষ্ঠ রাজনৈতিক দল হিসাবে আমরা নির্বাচনের পরিণাম জানবার সঙ্গে সঙ্গে ঘোষণা করেছি যে আমরা এবার বাংলাদেশে বিরোধীদল হিসাবে ভূমিকা নেব এবং গণতান্ত্রিক পদ্ধতিতে বিরোধীতা কাকে বলে সেই বিরোধীতার নতুন ইতিহাস বাংলাদেশের বিধানসভায় রচনা করবার দায়িত্ব আমরা নেব।

এবং সে দায়িত্ব আমরা পালন করতে চাই। আমরা বলতে চাইছি সেদিন বক্তৃতার মাধ্যমে একজন সরকারপক্ষের নেতা মাননীয় দাশরথি তা মহাশয় আশা প্রকাশ করেছিলেন যে শত্রুর মুখে ছাই দিয়ে তাদের এই নবজাতক সরকার ৫ বছরের জন্য বেচে থাকবে। তা দেবেনই তো, বহু রেল পুড়িয়েছেন, বহু বাস পুড়িয়েছেন, বহু রেল লাইন উপড়িয়েছেন, বহু সরকারী সম্পত্তিও ধ্বংস করেছেন, তার ছাই তো আপনাদের কাছে আছে এবং সেই ছাইকে কোন জায়গায় দিতে না পেরে শত্রুর মুখে দেবার চেষ্টা করেছেন। আমরা আপনাদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গীর শত্রুতা করছি, আমরা আপনাদের শত্রু না। আমরা আপনাদের শত্রু না এইজন্য যে, যে বাংলাদেশের মানুষের সমস্যার সমাধান করবার দায়িত্ব আপনারা গ্রহণ করেছেন। যেখানে সমস্যার সমাধানের জন্য সুষ্ঠু পদক্ষেপ আপনারা নেবেন, ভাগ্য পরিবর্তনের কাজ আপনারা করবেন নিশ্চয়ই আমরা সমর্থন করব এবং সেখানে শত্রুতা শুধু আপনাদের মত শত্রুতা নয়। অলীক শত্রুতা করে গেছেন বহুদিন—কোনদিন চিন্তা করতে পারেন নি ক্ষমতায় আসতে পারেন এবং তার জন্য জাতীয় সম্পত্তি ধ্বংস করার মাধ্যমে আন্দোলন করে গোটা বাংলাদেশকে লণ্ডভণ্ড করে দিয়ে রাজনীতির যে ধারা এখানে প্রবর্তন করেছিলেন সেই রাজনৈতিক ধারার ইতিবৃত্ত আমরা পরিষ্কার করে দিতে চাইছি। আমরা বলতে চাইছি যে বাংলাদেশে যেসব সমস্যার মুখোমুখি দাঁড়িয়েছেন সেই সমস্যার সঙ্গে সংগ্রাম করবার চেষ্টা করবেন এবং সেই সংগ্রামে আমাদের সাহায্য যদি কোন জায়গায় প্রয়োজন হয় আমাদের ডাক দেবেন আমাদের দ্বারা যতটা সাহায্য করা সম্ভব হবে নিশ্চয়ই আমরা করব। কারণ আমরাও বাংলাদেশের মানুষের প্রতিনিধি। আমরাও তাদের দায়িত্ব নিয়ে এসেছি, বিরোধী দল হিসাবে আমাদেরও তাদের কাছে কৈফিয়ত দিতে হবে। অতএব আপনারা এত দম্ভ করবেন না। অত আস্ফালন করবেন না। ওখানে যে সমস্যা, যে সমস্যা জর্জরিত হয়ে আছে, পুঞ্জীভূত হয়ে আছে, ঐ সমস্যার মুখোমুখি হয়ে দম্ভ শোভা পায় না। ওখানে অহমিকাকে স্থান দেওয়া যায় না। আমরা বিনীতভাবে বলতে চাইছি বাংলাদেশের শ্রমমন্ত্রী আগাগোড়া একটা অ্যানারকিস্ট, তিনি কোন ফর্ম অফ গভর্নমেন্ট-এ বিশ্বাস করেন না। সেই লোক আজকে বাংলাদেশের সবচেয়ে গুরুত্বপূর্ণ বিভাগের দায়িত্ব নিয়ে বাংলাদেশের শ্রম সংস্থাকে ধ্বংসের পথে টেনে নিয়ে যাচ্ছেন। এই যুক্তফ্রন্ট সরকার যদি আজও ওয়াকিবহাল না হন, আজকেও যদি অবহিত না হন, তাহলে বাংলাদেশের জীবনে এ্যানারকিজিম টেনে নিয়ে আসবেন। যে লোক কোন ফর্ম অফ গভর্নমেন্টে বিশ্বাস করে না আজকে যুক্তফ্রন্টের সুযোগ নিয়ে পশ্চিমবাংলার শ্রমমন্ত্রী হয়ে বলেছেন একটা সীমা পর্যন্ত ঘেরাও করা নাকি উচিত। তিনি সি আর পি সি পরিবর্তন না করে এই কথা বলে সমাজ জীবনকে বিপর্যস্ত করার চেষ্টা করছেন। জনতার সরকার বলা ছাড়া আজকে গত্যন্তর নেই। নেই এই জন্য আমরা কংগ্রেসের লোক, আমাদের একটা জাতি ছিল, একটা গোত্র ছিল, পিতৃ পরিচয় ছিল, যার পরিচয়ে আমরা বলতে পারতাম আমরা কংগ্রেসের লোক। অজয়বাবু আজকে লজ্জার মাথা খেয়ে বলতে পারছেন না যে এ জ্যোতি বোসের সরকার, জ্যোতি বোস আজকে বলতে পারছেন না যে এ ননী ভট্টাচার্যের সরকার, ননীবাবু বলতে পারছেন না, এ কাশীকান্ত মৈত্রের সরকার আর কাশীবাবু বলতে পারছেন না এ নিশীথবাবুর সরকার, তাই সকলে মিলে একটা জগাখিচুড়ী করে বলছেন এ জনতার সরকার। স্যার, এই পরিপ্রেক্ষিতে উত্তর প্রদেশের একটা ঘটনার কথা আমি আপনার সামনে বলতে চাইছি—উত্তরপ্রদেশের এক ভদ্রলোক সম্পত্তি কিনতে চেয়েছিলেন—তখন দলিল লেখক তার কাছে পিতৃ পরিচয় চেয়েছিল, সে দিতে পারে নি, বড় অস্বস্তিবোধ করেছিলেন। দলিল লেখক বলেছিলেন।......................

[রেড লাইট।]

[4-10—4-20 p.m.]

**শ্রীঅমরেন্দ্রলাল রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক হচ্ছে তিনদিন ধরে তা শুনছি। খানিকক্ষণ আগে যে উদ্দীপনাময় বক্তৃতা শুক্লা মহাশয়ের মুখ থেকে শুনলাম এবং চা বিরতির আগে প্রখ্যাত ব্যারিস্টার শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ের মুখে শুনেছি সেইসব শুনে অধ্যক্ষ মহাশয় আমার মনে হচ্ছে যে এই চেম্বারের ভিতর ঐ যে লাল বাতিটা জ্বলছে এটা ওদিকে জ্বলে ঠিকই হয়েছে। কারণ এইসব বক্তৃতা শুনে আজকে আমার মনে হয়েছে Forces of reaction, forces of decadence, forces of stagnation

আজকে ঐদিকে, সেইজন্য লাল বাতিটা জবলে ঐ দিকে। আর এদিকে সবুজ বাতিটা জবলছে। যুক্তফ্রন্ট সরকার আজকে বাংলাদেশে কায়েম হয়েছে। সেইজন্য সবুজ বাতিটা এদিকে জবলছে। কারণ বাঙ্গালী জাতি আজকে এই কথা বলেছেন যুক্তফ্রন্ট সরকারকে

go ahead, forces of peace, progress and socialism.

সেইজন্য সবুজ বাতিটা ঠিকই হয়েছে, এদিকে জবলছে। আমি জানি স্যার, ওদের বুকে বেড়াল আঁচড়াচ্ছে—ক্ষমতা থেকে আজকে তাঁরা কোথায় সরে গেছেন। এ এখনও তাঁরা হজম করতে পারছেন না। এই চেম্বারের ভিতর আজকে অনেক মাননীয় সদস্য যারা ঐ পক্ষে বসে আছেন তাঁরা এই ব্যথা ভুলতে পারছেন না। এই যে ক্ষত তার ব্যথা এখনও যাচ্ছে না। একজন মাননীয় সদস্য চিঠি লিখেছেন তাঁর কনস্টিটিউয়েন্সীতে একটা স্কুলের হেডমাস্টারকে ধন্যবাদ জানিয়ে- আমাকে সাহায্য করেছেন তার জন্য ধন্যবাদ এবং তারপর তিনি লিখেছেন আমরা এবার গভর্নমেন্ট ফর্ম করতে পারি নি। কিন্তু অদূর ভবিষ্যতে ছয় মাসের ভিতর আমরা গভর্নমেন্ট ফর্ম করতে পারবো। আজকে এই মানসিকতায় সিম্ধার্থবাবুর, শুক্লা মহাশয় ওপক্ষের প্রত্যেক সদস্যের ভিতর, ও'রা আজকে এখানে ও'দের বক্তব্য পেশ করছেন, ও'রা সবাই এই মানসিকতায় ভুগছেন। আমার স্যার, একটা গাধার গল্প মনে পড়লো—সার্কাসের গাধা। সেই গাধাটা মাঠে চরতে গিয়েছিল—সেই গাধাটার সঙ্গে দেখা হয়েছিল এক ধোপার গাধার। ধোপার গাধা জিজ্ঞাসা করলো, ভাই তোমার চেহারা এতো খারাপ কেন। তখন সার্কাসের গাধাটা ধোপার গাধাকে বললো, ভাই খেতে পাই না, আর খুব চাবুক মারে যখন খেলা দেখাতে হয়। তখন ধোপার গাধাটা বললো ওদিকে কেন আছ, এদিকে চলে এসো না। তখন সার্কাসের গাধাটা বললো উজ্জবল ভবিষ্যতের স্বপ্ন আমার চোখে—ফিউচার প্রসপেক্ট। কি ফিউচার প্রসপেক্ট—সেই সার্কাসের গাধাটা বললো, সার্কাসের মালিকের একটা মেয়ে আছে বড় সুন্দর, তাই যখন সে খেলা দেখাতে যায় তখন মালিক তাকে রোজ বলে দেয় ভাল করে খেলা দেখিও—যদি পড়ে যাও তাহলে ঐ গাধাটার সঙ্গে তোমার বিয়ে দিয়ে দেবো। যখন খেলা দেখানো হয় তখন আমি হাঁ করে তাকিয়ে থাকি একদিন না একদিন তো পড়বেই—যেদিন পড়বে সেদিন আমি ওকে বগলদাবা করে নিয়ে চলে যাবো। ঐ সার্কাসের গাধার মত ওপক্ষের মনুষ্যচর্মাবৃত কিছু কিছু গর্দভ স্বপ্ন দেখছেন যে ছয় মাসের ভিতর এই সরকার চলে যাবেন, ও'রা সরকার গঠন করবেন। এর কোন ভিত্তি নেই। আমি শুধু এই কথা ও'দের বলবো যে, আপনারা কি করেছিলেন—কোচবিহারের রাস্তায় যখন বকুল বন্দনাকে গুলী করে মেরেছিলেন এক মুঠো অন্নের জন্য—যখন কলকাতা, চব্বিশপরগনা, নদীয়ার রাস্তায় রাস্তায় এক একটা ছেলেকে, দুধের বাছাকে গুলী করে হত্যা করেছিলেন এক মুঠো চালের জন্য, এক ফোঁটা তেলের জন্য, এক দানা চিনির জন্য—সেদিনের কথা মনে করুন সিম্ধার্থবাবু, শুক্লা মহাশয়—সেদিন আপনারা একথাও বলেছিলেন যে, শিশু রাষ্ট্র। শিশু রাষ্ট্র করে করে ২০ বছর কেটেছে—কিন্তু আজকে কোথায় গিয়েছেন চিন্তা করে দেখুন। একবার সেই যুক্তিটা নিজেদের কাছে রাখুন না। এও তো শিশু সরকার। অবশ্য আমি জানি ওদিকে অনেক পুতনা রাক্ষসী আছে, অনেক কংশ মামা আছে, যারা এই শিশু সরকারকে হত্যা করতে চায়। আজকে পেলে আজকেই, কাল পেলে কালকেই হত্যা করবে। অধ্যক্ষ মহাশয়, আমার সময় নেই, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীপ্রমথনাথ ধীবরঃ** মিঃ স্পীকার, স্যার, রাজ্যপালিকা যুক্ত অধিবেশনে যে ভাষণ রেখেছেন আমরা তা সন্তুষ্টমনে গ্রহণ করতে পারছি না। এই সরকার আমাদের কাছে এমন ছবি রাখতে পারে নি যে সস্তা দরে জনগণকে চাল দিতে পারবেন, সস্তা দরে নিত্য প্রয়োজনীয় জিনিস দিতে পারবেন—সরকার ভূমিহীনদের ভূমি দিতে পারবেন। আমরা দেখেছি যারা নিম্ন মধ্যবিত্ত এবং ভূমিহীন তাদের বলা হয়েছে যে তোমরা যদি আমাদের ভোট দাও তাহলে ৫ বিঘা করে জমি দেবো। আজকে সেই আশ্বাস আমরা পাচ্ছি না, আজকে রাজ্যপালের ভাষণে সেই আশ্বাস দেখতে পাই নি। মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে শিক্ষা প্রসারের নামে আজকে বর্ধমান জেলায় যে ১২৪টি প্রাথমিক বিদ্যালয় ভূতপূর্ব সরকার মঞ্জুর করে গিয়েছিলেন সেই ১২৪টা স্কুল আজকে বন্ধ হতে চলেছে। আমি শিক্ষামন্ত্রীকে একথা জিজ্ঞাসা করতে চাই যে হঠাৎ কেন গত ২৩শে মার্চ তারিখে এই ধরনের আদেশ তিনি জারী করলেন। জনসাধারণ

গ্রামবাসী যারা স্কুল তৈরী করেছিল এবং যে সমস্ত বেকার যুবক ঐ স্কুলকে অর্গানাইজ করেছিল সেই সব বেকার যুবকরা আজকে চাকুরী হতে বঞ্চিত হোল। আমি আর একটা কথা বলতে চাই যে ভূতপূর্ব সরকার বর্ধমানে মেডিকেল কলেজ করবার জন্য প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং একটা সরকারী কলেজ করবার জন্য ব্যবস্থা করেছিলেন এবং একটা সরকারী স্কুল করবার কথা বলেছিলেন এবং সদরঘাটে একটা ব্রিজ করবার কথা বলেছিলেন। আমি এই সরকারের কাছে নিবেদন করবো যে তাঁরা যেন সেই প্রতিশ্রুতিগুলি রক্ষা করে চলেন—এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 p.m.]

**Shri L. H. Franklin:** Hon'ble Mr. Speaker, I have a few words to say on the subjects of food, employment and devaluation mentioned in the Governor's address. Sir, taking account of stewardship of the Congress regime for the last twenty years it is seen that it is a record of broken promises, broken faith and unfulfilled undertakings. They told the people, Sir, that when the multipurpose dam projects and irrigation works would be completed, they would have freedom from hunger, nobody would go without food. They told the people, Sir, that when the public sector basic industry projects would be completed, they would have freedom from unemployment, nobody would go without work. But, Sir, today the wail of the millions of people crying for food and the tramp of thousands of young men and women in vain search for work is irrefutable evidence of repudiation of those promises and undertakings. The worst act of treachery perpetrated, Sir, on the people was the sell-out to the Yankee Shylock for a few million blood-stained dollars by the assent to devaluation of the Rupee. The result, Sir, of such financial gangsterism is almost total economic collapse and bankruptcy. Bengal, a heavily industrialised zone has been severely mauled. My small community has been badly affected. Many have lost their jobs, others have had to close down their small business occupations. Having no option, they have sold out all their small worldly possessions and taken refuge in the slums and bustees to ekeout a life of shame and misery amongst their fellow outcasts, mostly low caste Hindus, Muslims and Indian Christians, hoping that one day a people's government will come to power and deliver them from bondage.

In conclusion, Sir, I would like to say to the members in the Opposition benches that if they sincerely have the welfare of the people at heart and if they sincerely desire that they should be restored in the esteem of the people, they should give up their negative attitude, come forward with useful suggestions and help the Government in their task of rehabilitation of these unfortunate miserables.

Thank you, Sir.

**শ্রীমিহির উপাধ্যায়:** মাননীয় স্পীকার মহাশয়, এ বছরের রাজ্যপালের ভাষণের উপর কি বলতে গিয়ে আমার প্রথমেই মনে পড়ছে গত বছরের কথা। গত বছর রাজ্যপালের ভাষণের সময় আমরা লক্ষ্য করেছি যে আজকে যাঁরা সরকার পক্ষে বসে আছেন, রাজ্যপালের সুচিন্তিত ভাষণ আজকে যাঁরা অভিনন্দিত করছেন, গত বছর তাঁরা রাজ্যপালের ভাষণের বিরোধিতা শুধু নয় সে ভাষণ যাতে দুই পক্ষের কেউই শুনতে না পান তার জন্য তুমুল চীৎকার করেছিলেন। এ বছর তাঁদের অন্য ভূমিকা গ্রহণ করতে হওয়ার জন্য তাঁরা নিরব থাকতে বাধ্য হয়েছেন। কিন্তু চোর যেমন অবস্থার কোন দিন পরিবর্তন হয় না ঠিক তেমনি সেই পুরানো অভ্যাসকে রক্ষা করার জন্য রাজ্যপালের ভাষণের সময় তাঁরা রাজ্যপালের সম্মুখবর্তী দরজার সামনে প্রচণ্ড চীৎকারকারী জনতার সমাবেশ ঘটিয়েছিলেন। তাঁদের অভ্যাস তাঁরা ত্যাগ করেন নি। রাজ্যপালের ভাষণ সম্পর্কে একজন নবাগত সদস্য হিসাবে আমার ধারণা হচ্ছে যে রাজ্যপালের ভাষণ আমাদের কনস্টিটিউশনের প্রিলিউডের মতন। সেটা হচ্ছে তেমনি একটি কনস্টিটিউশনের গবাক্ষ স

ভেতর দিয়ে আমরা দেখতে পাবো আগামী এক বছর ধরে সরকার কি রকম ভাবে দেশকে পরিচালনা করবেন। প্রিলিউডের যেমন গ্রীক ড্রামার আগে একটা স্পীচ থাকে, তেমনি এখানে দুই পক্ষেরই যুক্ত অধিবেশনে তাঁর বক্তৃতার মাধ্যমে আমরা এটুকু আশা করেছিলাম, তিনি দেখিয়ে দেবেন আমাদের কাছে ইঙ্গিত রাখবেন, এক বছরে তার সরকার কি কি পন্থা গ্রহণ করবেন। আমি তাঁকে এক দিক থেকে অভিনন্দন করছি, এজন্য তিনি অন্ততঃ এটুকু স্বীকার করেছেন যে তৎকালিন সরকারের পরিচালনায় পৃথিবীর অন্যতম শ্রেষ্ঠ যে গণতান্ত্রিক রাষ্ট্র তার পশ্চিমবঙ্গ অংশের মধ্যে অত্যন্ত সুষ্ঠুভাবে নির্বাচন সুসম্পন্ন হয়েছে। সেই নির্বাচনের সুষ্ঠু সম্পাদনার জন্য তিনি যে স্বীকৃতিদান করেছেন, তার জন্য তাঁকে সত্যিই অভিনন্দন জানাই। সেই সঙ্গে তিনি আরো অনেক সমস্যার কথা উল্লেখ করেছেন। আমি একথা জানি যদিও তাঁর এই ক্ষিপ্র এবং অত্যন্ত ছোট বক্তৃতার মাধ্যমে সারা দেশের সমস্যাকে তুলে ধরা সম্ভব নয়, তবুও সমস্যা তিনি তুলে ধরেছেন। কিন্তু সমাধানের কোন ইঙ্গিত তিনি করেন নি। আজকে পশ্চিমবাংলা নানা সমস্যায় জর্জরিত। পশ্চিমবাংলার সামনে যে সমস্ত সমস্যা রয়েছে তার অন্যতম কঠিন সমস্যা আমি মনে করি, আমার ব্যক্তিগত অভিজ্ঞতার মাধ্যমে যা দেখতে পাচ্ছি আজকের দিনে তা থেকে মনে করি, বিশেষ করে আসানসোল মহকুমার গ্রামাঞ্চলে সেখানে দীর্ঘকাল জলকষ্ট এবং বিশেষ করে এ বৎসর খরার জন্য সেখানে কৃষিকার্য ব্যাহত হয়েছে। গ্রামে গ্রামে মানুষের তৃষ্ণার জন্য এক ফোঁটা জল নেই। তাঁর দীর্ঘ সুচিন্তিত ভাষণের মধ্যে তার এতটুকু উল্লেখ নেই। উল্লেখ যখন নেই তখন সমাধানের কোন প্রশ্নই আসে না। তাঁর ভাষণের মধ্যে একথারও উল্লেখ নেই যে পশ্চিমবাংলার ছাত্রসমাজের মধ্যে গত ১।২ বছরে যে উচ্ছৃঙ্খলা দেখা দিয়েছিল, যে অসংযম দেখা দিয়েছিল, এবং যুবশক্তিকে সংহত করার মাধ্যমে কিভাবে দেশের একটি শক্তিতে পরিণত করা যায় সেদিকেও কোন রকম সমাধানের ইঙ্গিত তাঁর বক্তৃতার মধ্যে খুঁজে পাওয়া যায় নি। পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে দারুণ বিশৃঙ্খলা দেখা দিয়েছে। আজ পশ্চিমবাংলার রাজনৈতিক জীবনে যেমন সত্যিকারের নেতা নেই, তেমনি আমাদের সমাজ জীবনে অভিভাবকহীন অবস্থায় আমরা পড়ে আছি, সে কথা আজকে অস্বীকার করা চলে না। আজকে যদি সরকারের এখানকার এই আইনসভায় আইন প্রণয়নের দ্বারা দেশে সেই ধরনের সমাজ অভিভাবক সৃষ্টি করার ক্ষমতা থাকে, আমি তাঁদের বলব দেশের শান্তি দেশের শিক্ষার ক্ষেত্রে, সমাজ জীবনে যে অরাজকতা দেখা দিয়েছে তা যদি ফিরিয়ে আনতে হয় তাহলে যেমন সেই সমস্যার কথা চিন্তা করতে হবে তেমনি সঙ্গে সঙ্গে তার সমাধানের কথাও ভাবতে হবে। একদিকে দেশের সামনে যেমন শিক্ষায় অশান্তি, অরাজকতা, অন্য দিকে আবার রয়েছে বেকার সমস্যা। গত কয়েকদিন ধরে সংবাদপত্রে আমরা যে সমস্ত সংবাদ পাঠ করছি তার মধ্যে নিশ্চয়ই এমন কয়েকটি সংবাদ আছে যা বিরোধী পক্ষের সদস্য বলে আমি শুধু নয়, সারা পশ্চিমবাংলার মানুষ যথেষ্ট শঙ্কাবোধ করবেন। যে সমস্ত প্রণালীর অত্যন্ত সস্তা জনপ্রিয়তা অর্জনের মাধ্যমে পশ্চিমবাংলার অরাজক অবস্থা অশান্তির প্রচেষ্টা তারা করে চলেছেন, যদি ভবিষ্যতের দিকে দূরদৃষ্টি নিক্ষেপ করবার ক্ষমতা এ'দের থাকে তাহলে আমি বলব অত্যন্ত ভয়াবহ দিনকে সস্তায় জনপ্রিয়তার মাধ্যমে আহ্বান জানান হচ্ছে। আমি স্যার পশ্চিমবাংলার মানুষের কাছে তথা এই আইনসভার সমস্ত মানুষের কাছে এই আবেদন করছি গভর্নরের অভিভাষণের সঙ্গে সঙ্গে এই সমস্ত কথা যুক্ত হোক, সমাধানের মধ্য দিয়ে যে সমস্ত কথা আমি বলছি তার মাধ্যমে এইগুলির পরিবর্তন আনা হোক, এই নিষ্ক্রিয় অবস্থা, শুধু সমস্যার কথাই নয় সমাধানের মাধ্যমে দেশকে একটা সুন্দর, সুস্থ, স্বাবলম্বী এবং জনসাধারণের উপযোগী রাজ্য করে তোলা যেন সম্ভব হয়।

[4-30—4-40 p.m.]

**শ্রীদাশরথি তাঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এবারের রাজ্যপালের ভাষণ শান্ত সংযত অপূর্ব এবং উপাদেয়। এর পূর্বে এত সংক্ষিপ্ত ভাষণ কখনও হয় নি এবং এমন সারযুক্ত ভাষণ কখনও দেখি নি। পূর্বে পূর্বে দেখেছি এমন অবস্থা ঘটেছিল রাজ্যপালের ভাষণ ডিরেক্টরী পঞ্জির মতই মোটা বই ছাপা হত, আমরা কোন কোন সদস্য বলেছিলাম এগুলি কম্পোস্ট সারের গাদায় যাবার উপযুক্ত। কিন্তু বর্তমান সরকার যুক্তফ্রন্টের যে সরকার, তাঁদের যে রাজ্যপাল তাঁদের আদর্শ নিয়ে চলেন, রাজ্যপালের সংযত ভাষণে সেই আদর্শই প্রতিফলিত হয়েছে। চমৎকার কথা তিনি বলেছেন। বিশেষ করে পশ্চিমবাংলার যে সমস্যা সেটা হচ্ছে খাদ্য সমস্যা। এই খাদ্য

সমস্যা সম্বন্ধে তিনি কয়েক লাইনের মধ্যে পরিষ্কার বলেছেন—এবার চালের গড় উৎপাদন অন্যান্য বছরের তুলনায় অনেকখানি ঘাটতি হবে বলেই আশঙ্কা করা যাচ্ছে। ফসল ওঠার পরেই প্রথম কয়েক মাস চাল সংগ্রহ খুব কম হওয়ায় পরিস্থিতি আরও জটিল হয়েছে। খুব চমৎকার কথা। তারপরে আর এক জায়গায় তিনি বলেছেন—নিজেদের আর্থিক সাধ্য ও সামর্থ্যের মধ্যে নূতন মন্ত্রিসভা শিক্ষক, চাষী, ক্ষেত-মজুর, কারখানার শ্রমিক, নিম্ন আয়-বর্গের সরকারী কর্মচারী সমেত সমস্ত শ্রেণীর জনসাধারণের অবস্থার উন্নতি বিধানের চেষ্টা করবেন। এ ছাড়া কি আছে, তিনি বলেন নি বিরোধী পক্ষের বা কংগ্রেস পক্ষের ভাল করবেন, কি অ্যাসেম্বলীর মেম্বারদের ভাল করবেন। এটা যোগ করতে ভুলে গিয়েছেন বলে আক্ষেপ করলে চলবে না। একথা স্বীকার করি যে রাজ্যপালের ভাষণ সংক্ষিপ্ত। আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা, এই সংক্ষিপ্ত ভাষণে এত ক্ষিপ্ত হয়ে উঠলেন কেন বুঝতে পাচ্ছি না। যাই হোক এখন যে অবস্থা বিশেষ করে আজকে বক্তৃতায় শ্রীমান শুক্ল যা বললেন সেই সম্বন্ধে বলি। তিনি বললেন বিনয়ের সঙ্গে যে এবারে কংগ্রেস দল বিরোধী পক্ষের ভূমিকা নিয়ে বিরোধী পক্ষের আদর্শ দেখাবে। যেকথা আশা করেছিলাম তাই তার সুরে প্রতিধ্বনিত হল। আমরা কিন্তু প্রথমেই বলেছিলাম যে দু'-চারটে সিটিং সরকার দলের পক্ষ থেকে ওদেরকে ভাল চোখে দেখতে হবে, কেন না ও'দের মাথার ঠিক নাই, ভাল কথা বলতে গিয়ে অন্য কথা শ্রীমান বলে ফেলেন। এখানে একটা কথা উত্থাপন করা হয়েছে, সরকার পক্ষ থেকে অনেকে বলেছেন যে ও'রা বিরোধী পক্ষের লোকেরা আমাদের দলকে ভেঙ্গে ফেলার চেষ্টা করছেন। তার উত্তরে আমরা যেন আতঙ্কিত অনুকম্পার সুরে বিরোধীরা বলছেন না আমরা ভাঙ্গবার চেষ্টা করছি না বা কোন ষড়যন্ত্র করছি না, আমরা গণতান্ত্রিক পরিস্থিতির মধ্যে শান্ত পরিস্থিতির মধ্যে চলতে চাই। এই ধরণের কথা তাঁরা বলছেন। আমি আমার বন্ধুদের বলি রাজ্যপালের ভাষণকে উপলব্ধি করে বিভিন্ন ধরণের কথা বলবার আমাদের সুযোগ থাকে, সুতরাং সংক্ষিপ্ত ভাষণ বলে তাতে হতাশ হবার কোন কারণ নাই। তবে আমাদের দেশের যে আদর্শ, আমি আগেও দেখেছি—ওদের দলে শৈব অনেক আছেন, ছোট কলিকায় বড় তামাক খেয়ে যান, রাজ্যপালের ভাষণের মধ্যে আছে, এর মধ্যে সমস্ত সমস্যাই নিহিত আছে যদি ঠিকভাবে অনুধাবন করে। সময় নষ্ট করে লাভ নাই রাজ্যপালের ভাষণ সংক্ষিপ্ত হয়েছে এই কথা বলে। অন্য কি করার আছে এ নিয়ে আলোচনা করার ব্যাপারে বিরোধী দল সরকারের অন্যতম অঙ্গ বলে মনে করি। দু' পক্ষ সমানভাবে দেশকে সঙ্কট থেকে বাঁচাবার যদি চেষ্টা না করেন তাহলে দেশকে সঙ্কট থেকে উদ্ধার করা হতে পারে না। সেজন্য দু' পক্ষ থেকেই বলছেন যে দেশ অত্যন্ত সঙ্কটজনক অবস্থার মধ্য দিয়ে চলেছে। খাদ্য সমস্যার প্রতি বিশেষ লক্ষ্য দেওয়া দরকার। আমাদের খাদ্যমন্ত্রীর বিবৃতি এর পরে পাবেন। কৃষিমন্ত্রীর সবচেয়ে বড় কথা হচ্ছে—আগামীতে দুর্দিন আসছে, এই দুর্দিনকে আমরা কেমন করে অতিক্রম করব, সেজন্য আগামীতে চাষের দিকে বিশেষ করে জোর দেওয়া দরকার। শস্য সংগ্রহের ব্যাপারে আমরা দেখছি—ভোটের সময়, হিড়িকের সময় বিগত সরকারের যতটা কর্তব্য করবার দরকার এবং তাঁদের চুক্তি অনুযায়ী এবং বিশ্বাস অনুযায়ী করা দরকার এবং যে পন্থা অবলম্বন করা উচিত ছিল, তা করেন নি। অতএব ধান্য সংগ্রহের দিক দিয়ে বিশেষ প্রচেষ্টা তাঁরা করেন নি। এখনও আমরা যদি চাষীকে উৎসাহিত করতে পারি তাহলে তাদের হাতে যে ধান আছে, গরীব সাধারণ চাষীর ঘরে যে ধান আছে তা সংগ্রহ করতে পারি। এবং চৈত্র মাস যদি শেষ হয়ে যায় তাহলে তাও শেষ হয়ে যাবে। সেজন্য সরকার কি ধরণের খাদ্যসূচী গ্রহণ করবেন সে সম্বন্ধে আমার ধারণা নেই, আমি অনুরোধ করি, এখনও মন্ত্রিমণ্ডলীর খাদ্য সংগ্রহের জন্য বিশেষ লক্ষ্য দেওয়া দরকার, এবং চাষী যাতে ন্যায্য মূল্য পায় তারই ব্যবস্থা করতে হবে এবং বিভিন্ন ডিরেকটিভ দিয়ে নানা রকম ব্যাপার করে কাজ করতে হবে। এজেন্টের থ্রু দিয়ে কো-অপারেটিভ-এর থ্রু দিয়ে কাজ করতে ও'রা ব্যর্থ হয়েছেন, কোন রকম কাজ হয় নি, চাষীকে ঠকিয়ে কম দাম দেওয়া হয়েছে এবং যারা চাল কিনে খায় তাদের কাছ থেকে বেশী দাম আদায় করা হয়েছে। এই পরিস্থিতিতে অন্য দ্রব্যমূল্যও বেড়ে গিয়েছে। রাজ্যপালের ভাষণে আছে যে টাকার মূল্য হ্রাস পাবার জন্য অত্যন্ত অসুবিধা সৃষ্টি হয়েছে—একথা তিনি স্বীকার করেছেন। সেজন্য আমি খাদ্যমন্ত্রী তথা যুক্তফ্রন্টের সরকারকে বলব—চৈত্র সংক্রান্তি পর্যন্ত যতটা সম্ভব ধানের দর যেন বেশী দেওয়া হয় এবং এটা ঘোষণা করা উচিত বলে মনে করি, কম পক্ষে ২০ থেকে ২২ টাকার মধ্যে ধানের দর যেন করেন এবং এটা যদি ঘোষণা করে দেওয়া যায় যে চৈত্র সংক্রান্তি পর্যন্ত এই দর থাকবে তার পরে ১লা বৈশাখ থেকে মণ প্রতি ধানের

দর ৫ টাকা করে কমিয়ে দেওয়া হবে, তাহলে দেশের জনগণ উৎসাহিত হবে। দেশের মধ্যে যে সততার একটা আবহাওয়া দেখা দিয়েছে লোভ না থাকলে এই সংকটের সময় সমস্ত উদ্বৃত্ত ধান দেবার জন্য উৎসাহিত হবে। কিন্তু সমাজের সকল অংশেরই মানুষ সরল নয়, তাদের আইনের চাপে, জনতার চাপে ঠিক করে নিতে হবে। বর্ধমান জেলায় যেখানে শস্য ভাণ্ডার সেখানে যাবেন চাষী প্রস্তুত হয়ে আছে। বেশী উৎপাদনের জন্য এবং দেশকে স্বয়ংসম্পূর্ণ করবার জন্য প্রতিজ্ঞাবন্ধ হওয়া উচিত। আমি বিশেষ করে বলতে চাই যে সেচ ব্যবস্থা আছে অল্পদিনের জন্য সাময়িক প্রস্তুতির মতো করে যদি অগ্রসর হওয়া যায় এবং ক্যানেল ব্যাপারে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলি দূর করে ঠিক মত যদি জল দেওয়া যায় তাহলে কাজ অনেক ভাল হবে। ডি ভি সি-এর ড্যামগুলি গতবার গ্রীষ্মকালে পরিষ্কার করার জন্য খালি করে রাখা হয়, সেগুলি পূর্ণ করার ব্যবস্থা হোক। যাই হোক বিশেষ কিছু বলবার নাই, অল্প কথায়ই বলি—খাদ্য এবং কৃষিমন্ত্রী ও যুক্তফ্রন্টের সরকারকে আগামী খাদ্য সংকটের মোকাবিলা করার জন্য যে প্রস্তুতি সরকার পক্ষ থেকে থাকা দরকার সেটা করা হোক। বিরোধী পক্ষকে বলি এই দারুণ সংকটের দিনে তাঁরা যেন সমানভাবে অগ্রসর হন। ডি এল রায়ের কথায় বলি—দেশ গিয়াছে দুঃখ নাই, আবার তোরা মানুষ হ'।

**শ্রীপরমানন্দ বিষয়ীঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে দেখছি রাজ্যপালের ভাষণ যা তিনি এই সভায় দিয়েছেন, তা অত্যন্ত সংক্ষিপ্ত ভাষণ হয়েছে, এর মধ্যে তিনি বলেছেন জনসাধারণের পরিণত রাজনৈতিক বোধের পরিচয় পাওয়া গিয়েছে এবং প্রশাসনিক ব্যবস্থার জন্য জনগণের অবাধ গণতান্ত্রিক ইচ্ছাকেই সর্বোচ্চ নির্দেশ বলে মানা হয়েছে। আজকে এখানে এঁরা যে দুর্নীতির কচকচি ইত্যাদি নানা রকম কথা বলছেন কিন্তু রাজ্যপালের ভাষণেতেই প্রমাণ হয় বিগত ২০ বছরে শাসনের সাফল্যের কথা। রাজ্যপালের ভাষণে যা আছে তা ছাড়াও আরও সব কথা এখানে বলা হয়েছে, সুপ্রীম কোর্টের রায় ইত্যাদির কথা। কিন্তু সুপ্রীম কোর্টের যে কথা বলছেন, সুপ্রীম কোর্ট বলে কোন জিনিস নেই। সুপ্রিম কোর্টের জজ রায় দেন। আমি পল্লী থেকে এসেছি, সুপ্রীম কোর্টের রায় কেমন হয়েছে? বিভিন্ন ভাবে উকীলবাবুরা বিভিন্ন সাজে সজ্জিত হয়ে কেউ বলেছেন, টাকায় দু কে জি চাল দেবেন, কেউ বলেছেন পাঁচ বিঘা জমি দেবেন, এই রকম বিভিন্ন নামাবলী গায়ে দিয়ে রাবণ যেমন সীতাকে চুরি করেছিল সেই রকম বিভিন্ন দল—কংগ্রেস দল এবং অপর পক্ষের দল বলেছে কোন দল ঠিক বলছে সুপ্রীম কোর্টের জজেরা যারা বিবেচনা করতে পারে নি তারাও রায় দিয়েছে। সুপ্রীম কোর্টের রায় যদি বিচার করা হয়—কি দেখি? তখন বলা হত কংগ্রেস সরকার খাদ্যের অভাব ঘটিয়েছেন। এখন রাজ্যপালের ভাষণে দেখছি—খাদ্য নেই, খাদ্যের অভাব আছে।

[4-40—4-50 p.m.]

কিন্তু খাদ্যোৎপাদনের কি ধারা, কি রাস্তায় গেলে খাদ্যোৎপাদন হবে দেশে, তার কোন ইঙ্গিত রাজ্যপালের ভাষণের মধ্যে নাই। চাষের বা চাষীর উন্নতি বা খাদ্যের উন্নতির কোন কিছু এর মধ্যে নাই। যেটা সেন্ট্রাল গভর্নমেন্টের আছে, তেমনি খাদ্য বণ্টনের ব্যবস্থা আছে। রাজ্যপালের ভাষণের মধ্যে খাদ্য-প্রস্তুতের কোন ইঙ্গিত দেখতে পাই না। সাধারণ মানুষ তার জন্য কোন আশা-ভরসাও পায় না। এখানে অবশ্য বেদনাদায়ক ঘটনার কথা বলা হয়েছে—যে গত এক বছরের স্মৃতি খুব বেদনাদায়ক। তারপরে বলা হয়েছে, জনগণের দারুণ বিক্ষোভ ঘটেছিল। বিক্ষোভ ঘটেছিল সেটা যেমন বেদনাদায়ক, তেমনি বেদনাদায়ক সুপ্রীম কোর্টের জজেরা যে ঘটনা ঘটিয়েছিল। সেটাও এখানে বলতে হবে। সেই যে বেদনাদায়ক কাজ করা হয়েছিল, সুপ্রীম কোর্ট জজের সম্পত্তি নষ্ট করা হয়েছিল, তার সঙ্গে তার ছেলেমেয়েদের কথাও ভাবতে হবে।

এই ভাষণের মধ্যে পল্লী অঞ্চলের উন্নতির কথা কিছু বলা হয় নাই। পল্লী অঞ্চলের চাষের কথা তিনি ভুলে গেছেন। কেবল মাত্র মেট্রোপলিটান অঞ্চলের পানীয় জল সরবরাহ, পয়ঃপ্রণালী ও জলনিকাশ পরিকল্পনা, যানবাহন ও যাতায়াত সংক্রান্ত বিভিন্ন পরিকল্প, বস্তি-উন্নয়ন, গৃহ-নির্মাণ ও উপনগরী উন্নয়ন ছাড়া—অর্থাৎ সহরের সর্ববিধ উন্নয়ন ছাড়া আর কোন উন্নতি করবার কথা এর মধ্যে নাই। হাসপাতালের উন্নতি, স্কুল-কলেজের উন্নতি ইত্যাদি সম্পর্কে তাঁর দৃষ্টি

আকৃষ্ট হয় নাই। যাঁরা বর্তমান গভর্নমেন্ট গঠন করেছেন, তাঁদের কৃতিত্বের কথাও এখানে উল্লেখ করা হয় নাই। টাকার মূল্য হ্রাসের কথা, ডিভ্যালুয়েশন-এর কথা, দ্রব্যমূল্য বৃদ্ধির কথা—সেটার কারণ কিছু বলা হয় নাই। খড়ের দাম ৮০ টাকা কাহন, তরি-তরকরীর মূল্য বৃদ্ধি, পটলের দর দেড় টাকা, সরষের তেলের দর ৫ টাকা, এর সমস্ত কিছু ডিভ্যালুয়েশন-এর ফল বলে তাঁদের দায়িত্ব উড়িয়ে দেবার চেষ্টা করা হয়েছে। মূল্যবৃদ্ধি যে ঘটলো সেটা বন্ধ করবার কোন ব্যবস্থার কথা এই ভাষণে পাওয়া যায় নি, এটা দুঃখের কথা। আমি আশা করি রাজ্যপাল যে সব কথা বলেন নি, সেই সব কথা এই ধন্যবাদ প্রস্তাবের উত্থাপক বিশেষভাবে দেশের সামনে ধরে দেবেন। দাশরথি তা মহাশয় যেসব ইঙ্গিত করেছেন, তাতে কতটা সুফল হবে দেশের লোক তা দেখবে।

আর দুর্নীতির জঙ্গল তাড়াবার জন্য যে সমস্ত কথা বহুপূর্বে থেকে বলা হয়েছে, সেই দুর্নীতি এখন দূর হয়ে গেছে। কারণ এখন গদীতে সব সুনীতিপরায়ণ লোক এসে গেছেন। এই সব কথা মুখে না বলে কাজে দেখান ভাল। দুর্নীতির কথা বলে বলে মন্ত্রীর গদি লাভ হয়েছে। এখনও দুর্নীতি দুর্নীতি করে চীৎকার করলে রাজার গদি পাওয়া যাবে না—কারণ রাজা চলে গেছে।

**Shri Rabin Mukherjee:**
মাননীয় স্পীকার মহাশয়, আমি রাজ্যপালের ভাষণ সম্পর্কিত ধন্যবাদসূচক যে প্রস্তাব এখানে আলোচিত হচ্ছে তার সমর্থনে দু-একটি কথা বলতে চাচ্ছি।

শ্রীসিদ্ধার্থশংকর রায় অনেকটা ইতিহাস আমাদের সামনে উপস্থিত করেছেন। কিন্তু দুঃখের বিষয় তিনি সেই ইতিহাসের পাঠটা ঠিকমত নিতে পারেননি। কারণ তিনি যাঁদের সেবা করেন, তাঁদের ব্রীফ্ নিয়ে এই পাঠ গ্রহণ করা চলে না। তিনি দুশো বছরের ইতিহাসের কথা বলেছেন, শিল্পে অগ্রগতির কথা বলেছেন। তিনি কি জানেন না এই দুশো বছরের ইতিহাস লুণ্ঠনের ইতিহাস? তিনি কি জানেন না শিল্পের মধ্য দিয়ে কিভাবে এতদিন ভারতবর্ষকে লুণ্ঠন করা হয়েছে? সেই চিত্র কি তাঁর চোখের সামনে নাই? তিনি যে কনক্লুসান চোখের সামনে নিয়ে এসেছেন, তার মধ্যে যে সংকট তিনি দেখেছেন, সেই সংকটের কথা আমি স্বীকার করি। আমরা জানি সংকট অত্যন্ত ব্যাপক ও গভীর। গত ১৯ বছরের জের এই নূতন মন্ত্রিসভাকে বহন করে নিয়ে যেতে হচ্ছে। তিনি সংকটের কারণ হিসেবে শিল্পে শ্রমনীতি তুলে ধরেছেন. শিল্পকে একচেটিয়া পুঁজিবাদের হাতে ক্ষমতা দিয়ে খুব অগ্রসর করা যায় না। এই ধনতান্ত্রিক যুগে সেই-ভাবে শিল্প বিকাশ সম্ভব নয়। সেটা নির্ভর করে সমাজতন্ত্র প্রতিষ্ঠার মধ্যে। যেটুকু ব্রীফ্ তাঁদের হয়ে তিনি গ্রহণ করেছেন, তা থেকে কোনদিন তিনি শিক্ষা গ্রহণ করতে পারবেন না। তাই অত্যন্ত কদর্যভাবে আজকে পশ্চিমবাংলার সংকট সৃষ্টিকারী যারা, তাদের কথা তিনি গোপন করে রাখতে চান। পশ্চিমবাংলায় সংকট কি এই কারণে কয়েকটি কারখানা ঘেরাও হচ্ছে বলে? কিছু শ্রমিক সেখানে ছাঁটাই হচ্ছে তার প্রতিবাদ শ্রমিকরা করছেন এই কারণে? এই সব জিনিষ তলিয়ে দেখুন, ১৯ বছর কংগ্রেসী শাসনের পরও আজকে চতুর্থ প্ল্যান অনিশ্চিত; কোন্ জঙ্গলে এসেছে তলিয়ে দেখুন, ডিভ্যালুয়েসান দেশকে কোনখানে নিয়ে এসেছে তলিয়ে দেখুন। আপনাদের স্বয়ং পণ্ডিত নেহরু কর্তৃক নিয়োজিত সেই মহলানবিশ কমিশনের রিপোর্ট পড়ে দেখুন। শুধু পুরাতন যুগের চর্বিত চর্বন করে সঠিক পথের কোন নির্দেশ আপনি পাবেন না। সেই কারণে বলতে চাচ্ছি, সংকট কোথায়? পশ্চিমবাংলার কথা উঠেছে বলে বলছি, আজকে আমি এই আশ্বাস দিতে চাই সমস্ত শিল্পপতিদের যে, তাঁরা নির্ভয়ে ব্যবসা-বাণিজ্য করুন। (এ ভয়েস: আশ্বাস দেবার আপনি কে?)

আমি ট্রেড-ইউনিয়ন মুভমেণ্ট করি, তাই যুক্তফ্রণ্ট সরকারের লোক হিসেবে বলতে চাচ্ছি, তাদের আশ্বাস দিচ্ছি আমাদের যুক্তফ্রন্ট সরকার তাঁদের দায়-দায়িত্ব পালন করবেন। সিদ্ধার্থবাবু যেভাবে ভাবেন, আমরা সেইভাবে ভাবি না। আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই, তিনি কি জানেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা হচ্ছে একমাত্র রাজ্য যেখানে শ্রমিকদের ওয়েজ স্ট্রাকচার সর্বাপেক্ষা কম? ভারতবর্ষের মধ্যে যেখানে সর্বাপেক্ষা কম ওয়েজ স্ট্রাকচার চলছে, সেখানে শিল্পপতিরা

সস্তা লেবারের জন্য এই পশ্চিমবাংলায় আসে এবং ভবিষ্যতেও আসতে থাকবে। যেহেতু পশ্চিম-বাংলার যুক্তফ্রন্ট সরকার আজ এই অবস্থা সম্পর্কে সচেতন, সেই হেতু তাঁরা তা শায়েস্তা করতে চাচ্ছেন। কিন্তু আমরা যারা ট্রেড-ইউনিয়ন মুভমেণ্টের লোক এবং যুক্তফ্রন্ট পক্ষের লোক, সেই হিসেবে এই ঘোষণা করে দিতে চাচ্ছি যে পুরাতন দিনটা পাল্টে যাবে। যারা এতদিন ধরে এক-চেটিয়া ব্যবসা-বাণিজ্যের শোষণ চালিয়েছে, আর আমরা তাদের তা চালাতে দেব না, সে জিনিষ হতে দেব না।

আমি একথা বলতে চাচ্ছি আজকে চারিদিকে স্কেয়ার তৈরী করা হচ্ছে। ষ্টেটস্‌ম্যান, ইণ্ডিয়ান একসপ্রেস, হিন্দুস্থান টাইমস, ইত্যাদি বুর্জোয়া যে সমস্ত পত্র-পত্রিকার মাধ্যমে এই স্কেয়ার তৈরী করা হচ্ছে, তাতে দেখা যাচ্ছে গত তিন সপ্তাহের মধ্যে ইঞ্জিনিয়ারিং কারখানার প্রায় ৮০ হাজার শ্রমিক ছাঁটাইয়ের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। এটা জেনে রাখা ভাল তার কতটুকু সত্য, কতখানি গভীরতা আছে, আমাদের যুক্তফ্রন্ট সরকার শিল্পে যে সমস্ত জেনিয়ুন ডিফিকাল্টিজ আছে, সেগুলি তাঁরা খুঁটিয়ে দেখবেন। এই সরকার গণতন্ত্রের প্রসার করতে চান এবং ট্রেড-ইউনিয়নের অধিকার শ্রমিকদের হাতে তুলে দিতে চান। তাঁরা শ্রমিকদের অধিকার রক্ষা করবার জন্য টুথ এন্ড নেল ফাইট করে যাবেন।

No one way traffic, my dear gentleman—

এক তরফা চলবে না। এখন ছাঁটাই হলে আমরা জানতে চাই সেই ছাঁটাই-এর মূলগত কারণ কি। সমস্ত বোঝা জনসাধারণের উপর চাপিয়ে দিয়ে ছাঁটাই করার চেষ্টা যদি করা হয় তাহলে ট্রেড ইউনিয়ন মুভমেণ্ট তাকে বাধা দেবে, তাকে প্রতিরোধ করবে এবং আমরা জানি যুক্তফ্রন্ট সরকার সেই লে-অফ, রিট্রেনচমেণ্ট, ক্লোজার সম্পর্কে দেশের স্বার্থ, শ্রমিকদের স্বার্থ, রক্ষা করার জন্য এগিয়ে আসবে এবং এটাই নীতি হিসাবে দাঁড়াবে। শুক্লা সাহেব প্রভৃতি, ব্যারিষ্টার সাহেব প্রভৃতি, যাঁরা এতকাল দেশ সেবা করে এসেছেন তাঁদের যুগের অবসান হতে চলেছে এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5 p.m.]

**শ্রীসুভেন্দু রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের সংক্ষিপ্ত ভাষণ আমি অত্যন্ত মনযোগ সহকারে বুঝবার চেষ্টা করেছিলাম। তিনি তাঁর সংক্ষিপ্ত ভাষণে অনেক সমস্যা তুলে ধরবার চেষ্টা করেছেন যদিও তার সমাধানের কোন ইংগিত রাখতে পারেন নি, তাই ইচ্ছা থাকলেও অভিনন্দন জানান সম্ভব হচ্ছে না। যদিও সরকার পক্ষ সুচতুরতার সঙ্গে তাঁদের বক্তব্য রাজ্যপালের বক্তব্যের মাধ্যমে এই হাউসের সামনে রেখেছেন সেই সমাধানহীন বক্তব্য, আশ্বাস ও আস্ফালন আজ পর্যন্ত বিধানসভায় শুনে শুনে আমি অত্যন্ত ক্লান্ত হয়ে পড়েছি এই জন্য যে সরকার তাঁদের বক্তব্য এবং সুষ্ঠু পরিকল্পনা এই হাউসের সামনে রাখতে ব্যর্থ হয়েছেন। শুধু সরকার পক্ষের সদস্যদের প্রতিদিন বক্তব্যের মধ্যে একটা আর্তনাদ শোনা গিয়েছে, তাঁরা এই কথাটা বার বার অত্যন্ত জোরের সঙ্গে রাখার চেষ্টা করেছেন যে তাঁদের এই যে জোড়াতালি সরকার এই সরকারের ঐক্য অটুট থাকবে, দৃঢ় থাকবে, কারোর সাধ্য নেই যে ভেঙ্গে দেয়। এই আর্তনাদ তাঁরা জোরের সঙ্গে রাখার চেষ্টা করেছেন এবং এই জোড়াতালি সরকার ভেঙ্গে দেবার প্রচেষ্টা করছি আমরা বিরোধী দল এই কথা বার বার প্রমাণ করার চেষ্টা করেছেন। আমি তাঁদেরই পত্রিকা 'কালান্তর' শনিবার, ১১ই মার্চ, ১৯৬৭ সাল, থেকে তাঁদেরই বক্তব্য তুলে ধরে বলতে চাই যে একদিকে ধনিক শ্রেণী মহল ও অপর দিকে নয়া ট্রটস্‌কি পন্থী মার্সিস্টদের কোন কোন মহল বলে বেড়াচ্ছেন যে যুক্তফ্রন্ট সরকারের মেয়াদ ছয় মাসের বেশী নয়। তাঁরা আরো বলেছেন যে এই মার্সিস্টদের বিভিন্ন কেন্দ্রীয় বক্তব্যের ভিতর থেকেও সেই অতি বিপ্লবীয়ানা উঁকি-ঝুঁকি দিচ্ছে। বিশেষ কিছু হবার নয়, মধ্যকালীন নির্বাচন অবশ্যম্ভাবী। অর্থাৎ কি না তার আগে রাষ্ট্রপতির শাসন অনিবার্য। যুক্তফ্রন্ট সরকারের মেয়াদ ছ-মাসের বেশী নয় ইত্যাদি মনোভাব আর প্রচার একই সূত্রে বাঁধা। এই বক্তব্য তাঁরা বলেছেন, আমাদের নয়। কাজেই এই যে আর্তনাদ এই আর্তনাদ স্বাভাবিক কারণে তাঁরা প্রকাশ করেছেন বলে আমি মনে করি। স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বক্তব্য তাঁদের কাছে রাখতে চাই যে অন্যের উপর

দোষারোপ চাপিয়ে কোন লাভ হবে না। দুর্বলতা ঢাকার প্রচেষ্টা তাঁরা করেছেন এটা আমি বুঝতে পারি। মাননীয় স্পীকার মহাশয়, আমি বলতে চাই যে জনতার সরকার এই অহঙ্কার এবং দম্ভ তাঁরা করেছেন, বিভিন্ন এলাকায় গুণ্ডামীর যে নজীর তাঁরা সৃষ্টি করেছেন, যেভাবে গুণ্ডামীর তাণ্ডব চারিদিকে সুরু হচ্ছে এবং পুলিশকে নিষ্ক্রিয় রেখে চতুর্দিকে রাজনৈতিক চক্রান্তে যে গুণ্ডামী হচ্ছে অবিলম্বে তার প্রতিকার যদি না হয় তাহলে যে অরাজকতা দেখা দেবে তাতে সমাজের বিপদের সম্ভাবনা রয়েছে। কাজেই আমি আবেদন রাখছি বিশেষ করে আমাদের মুখ্যমন্ত্রীর কাছে যাতে তিনি সত্বর এদিকে দৃষ্টি দেন। আর একটা জিনিস আমি সরকার পক্ষের কাছে রাখতে চাই সেটা হচ্ছে আমি বৃহত্তর শ্রমিক অঞ্চল থেকে নির্বাচিত হয়ে এসেছি ব্যারাকপুর মহকুমার সংলগ্ন যে কৃষি অঞ্চল আছে সেকথা অনেকেই মনে করেন না, সেই কৃষি অঞ্চলের উপর ব্যারাকপুর মহকুমার মানুষের জীবন-মরণ নির্ভর করছে, সেখানে বর্তী বিল বলে একটি বিল আছে সেই বর্তী বিলের কথা সরকার পক্ষের কাছে রাখছি। সরকার পক্ষ যেন এই দিকে দৃষ্টি দেন। বর্তী বিলের জন্য লক্ষ লক্ষ একর জমি আবাদহীন হয়ে পড়ে থাকে বছরের পর বছর সেখানে চাষ করা সম্ভব হয় না, কম বৃষ্টি এবং বেশী বৃষ্টির জন্য সেখানকার ফসল নষ্ট হয়ে যায়। আমি আশা করবো ব্যারাকপুরটা শ্রমিক অঞ্চল বলে সেখানে কৃষি অঞ্চল নেই এই মনে করে সেই অঞ্চলকে যেন উপেক্ষা করা না হয়।

**শ্রীযামিনীরঞ্জন সেনঃ** মাননীয় স্পীকার মহাশয়, ১৯৬৭ সালের ১৯শে ফেব্রুয়ারী বাংলা দেশের বিশেষ করে ভারতবর্ষের ইতিহাসে একটি অধ্যায়ের অবসান হয়েছে, একটি নূতন যুগের সূচনা হয়েছে। ২০ বছর যে সরকার এই দেশ শাসন করেছিলেন, নানা শক্তির ঘাত-প্রতিঘাতের মধ্যে দিয়ে সেই দুঃশাসনের অবসান হয়েছে, জনতার রায়ে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যাতে করে মানুষ তার মানবিক অধিকার প্রতিষ্ঠার একটা সুস্বপ্ন দেখতে পেয়েছে, নূতন আশার আলো আজকে দিকে দিকে উদভাসিত হয়ে সমস্ত মানুষকে উদ্বেলিত করে তুলেছে। আজকের দিনে আমরা যেটা দেখেছি সেটা হচ্ছে এই যে এর সূচনা ২০ বছরের মধ্যে যে শ্রেণী শক্তিগুলি সংঘাতের মধ্যে দিয়ে প্রকাশ পেয়েছে, তার রূপপরিগ্রহ করেছে ১৯৬৬ সালের খাদ্য আন্দোলনের মধ্যে দিয়ে, কংগ্রেস সরকারের যে বৈপ্লবিক খাদ্যনীতি সেই নীতির মধ্যে দিয়ে আপামর জনসাধারণ দেখতে পেয়েছিল কংগ্রেসী শাসনের নগ্ন রূপ আর সেই নগ্ন রূপ প্রকাশ পেয়েছিল আমাদের ২৪-পরগনার বসিরহাট মহকুমার স্বরূপনগরে যেখানে নূরুল ইসলাম পুলিশের গুলীতে নিহত হয়েছিল। আজকে অত্যন্ত আনন্দ অনুভব করছি যে বাংলাদেশের সংগ্রামী মানুষ খাদ্য-আন্দোলনের মধ্যে দিয়ে যেটা সূচনা করেছিল স্বরূপনগরে সেই স্বরূপনগরের সংগ্রামী মানুষ আমাদের জয়ের পথ সুগম করে দিয়েছে, কংগ্রেসী দুঃশাসনের অবসানের ব্যবস্থা করে দিয়েছে। যাই হোক আমাদের বিরোধী পক্ষের অনেক সদস্য অনেক কথাই বলেছেন, আমরা বুঝতে পারি তাঁদের মনোভাব কারণ যে দুঃখ, যে বেদনা, যার জ্বালা প্রতিনিয়ত তাঁরা অন্তরে অনুভব করছেন, আজকে তাকে নানা কথার প্রলেপ দিয়ে তাঁরা আত্মশ্লাঘা লাভ করবার চেষ্টা করছেন। সেদিক থেকে নিশ্চয়ই আমরা তাঁদের সহানুভূতি জানাবো। কিন্তু তাঁরা স্থানীয়ভাবে নানা দিক থেকে নানা দাবী করেছেন যে এটা করুন, ওটা করুন, আজকে তিন-তিনটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা হয়ে গেছে, আমার পূর্ববর্তী বক্তা ব্যারাকপুরের যে বিলের কথা উত্থাপন করলেন এমনতর হাজার হাজার বিল আজকে রয়ে গিয়েছে, এক বসিরহাট মহকুমার ৭ লক্ষ একর জমি জলের তলায় ডুবে থাকে, বহু সংগ্রামের মধ্যে দিয়ে, আন্দোলনের মধ্যে দিয়ে ২০ বছর ধরে কংগ্রেসী সরকারের দৃষ্টি আমরা সেদিকে আনতে পারিনি, এর কোন ব্যবস্থা তাঁরা করেন নি যার ফলে খাদ্যসমস্যা আরো তীব্রতর হয়েছে।

[5—5-10 p.m.]

শিক্ষার কথা যদি বলতে চাই তাহলে দেখব যে সেখানে প্রাইমারি শিক্ষা এমন পর্যায় তাঁরা নিয়ে গিয়েছেন যে স্কুলবোর্ড নামক একটি সংগঠন তাঁরা নিজের কুক্ষিগত করে রেখে বিভিন্ন জায়গায় যেখানে প্রয়োজন নাই সেখানে আজকে তাঁরা ভোটের স্কুল তৈরী করেছেন, আর যেখানে প্রয়োজন আছে সেখানে স্কুল যায়নি। ভোটের ক্যানভাস যারা করছে তাদের আজকে শিক্ষকতা দিয়েছেন। বেকার সমস্যার সমাধানের এবং শিক্ষার অগ্রগতি এবং অগ্রসর করবার দিকে কোন

নজর দেননি। অত্যন্ত দুঃখের কথা বাংলাদেশ ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেছিল শিক্ষার দিক থেকে। আজকে সেই বাংলাদেশকে ২০ বছরে তাঁরা নামিয়ে এনেছেন সপ্তম স্থানে। দীর্ঘতর বক্তৃতা আমি করব না। শিক্ষার দিকে যদি আমরা দেখি সেই জায়গায় তাদের ডিসক্রিমিনেশান করা হয়েছে—স্কুলগুলি যেগুলি ৬৪ সাল থেকে হাইয়ার সেকেন্ডারী স্কুলেতে উন্নীত হয়েছে তাদের আগে যে সুযোগ সুবিধা দেওয়া হত জরুরী অবস্থার নাম করে সেই সুযোগ সুবিধা থেকে বঞ্চিত করা হয়েছে। তাদের দিয়ে লিখিয়ে নিয়েছে যে আমরা শিক্ষক দাবী করব না, আমরা উন্নততর কোন ব্যবস্থা দাবী করব না। এমনিতর হাজার অব্যবস্থার মধ্যে দিয়ে সিলেবাস থেকে আরম্ভ করে শিক্ষাব্যবস্থার মধ্যে যে দুর্নীতি তার মধ্যে দিয়ে আজকে ভবিষ্যতকে কালিমালিপ্ত করছে। মাননীয় স্পীকার মহাশয় আপনার মাধ্যমে এই কথা বলতে চাই এর আগে একজন বক্তা বলেছেন যে আমরা নাকি মাছির মত তাঁদের ক্ষত-স্থান খুঁজে বেড়াচ্ছি। আপনার মাধ্যমে বিরোধী পক্ষকে এই কথা বলতে চাই যে তাঁরা সমাজদেহে এত ক্ষত সৃষ্টি করেছেন এবং সমাজদেহে একটি জায়গায়ও নাই যেখানে একটুও ভাল আছে সেইজন্যই আজকে একটু প্রয়োজন হয়েছে। আজকে জনতার মধ্যে যে আগ্রহ এসেছে—সেই আগ্রহ এই যুক্তফ্রন্ট সরকার বাড়িয়ে নেবেন এবং দেশকে সংগঠিত করবার পথে নিয়ে যাবেন। এইটুকুই আমরা ভরসা রাখছি। আমাদের অল্প কয়েক দিনের সরকার এবং এর মধ্যে দিয়েই জনতার যে আগ্রহ প্রকাশ পেয়েছে এবং এই আগ্রহ আরও বেড়ে যাবে এবং এটাই জনতার সরকারে পরিণত হবে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীধীরেন্দ্র নারজিনারায়িঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই আসরে খুবই নতুন তাই আমার বলার মধ্যে হয়ত কিছু বাধাবিঘ্ন থাকতে পারে সেজন্য আপনারা কিছু মনে করবেন না। গত ৮ই মার্চ আমাদের এই যুক্ত অধিবেশনে আমাদের মাননীয়া রাজ্যপালিকা ভাষণ দিয়েছেন তা অতি সংক্ষিপ্ত এবং সেখানে অনেক কিছু সমস্যার সমাধানের কথা উল্লেখ করা হয়েছে কিন্তু আবার অনেকগুলি সমস্যার সমাধান প্রয়োজন ছিল, সেগুলির কোন কিছু উল্লেখ নাই। তার মধ্যে একটি বলতে চাই যে, উপজাতীয় উন্নয়ন সমস্যার প্রতি যেন যুক্তফ্রন্ট সরকার বিশেষ দৃষ্টি দেন। আমাদের পশ্চিমবাংলার মধ্যে জলপাইগুড়ি জেলা উপজাতি এরিয়া। এই উপজাতি এরিয়ায় যাতে সুশিক্ষার ব্যবস্থা হয় সেগুলির কোন কিছুর উল্লেখ সেখানে নেই। তাছাড়া এই উপজাতি উন্নয়নের জন্য যে বিধি ব্যবস্থা রয়েছে এগুলির কোন উল্লেখ নেই। আবার উত্তরবঙ্গে প্রচুর বৃষ্টির ফলে নদী নালাগুলি ভরে যায়—সেই নদীনালাগুলির গতিবিধি এক দিক থেকে অন্য দিকে চলে যায়, সেইজন্য সুজলা-সুফলা শস্যশ্যামলা যতগুলি জমি আছে সেগুলি অনুর্বর হয়ে যায়। এগুলির দিকে আমি যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যেন এগুলির গতিবিধি শীঘ্র নিয়ন্ত্রণ করা হয়। তাছাড়া বলিষ্ঠ ও উন্নত শিক্ষানীতির কোন কিছু উল্লেখ নেই। আপনি জানেন কলকাতা ইউনিভার্সিটিতে তিনটি ইতিহাসের বিভাগ আছে একটা হচ্ছে মডার্ন হিস্ট্রি, একটা ইসলামিক হিস্ট্রি, একটা এনসিয়েন্ট ইন্ডিয়ান হিস্ট্রি এ্যান্ড কালচার—এগুলির মধ্যে কোন সামঞ্জস্য নেই। এই কারণে বলছি—মডার্ন হিস্ট্রি পাশ করে যারা চাকুরীর জন্য দরখাস্ত করে তারা শীঘ্র চাকুরী পেয়ে যায়। আর এনসিয়েন্ট ইন্ডিয়ান হিস্ট্রি পাশ করার পরে যারা চাকুরীর জন্য অ্যাপ্লাই করে তাদের পক্ষে একটু বাধাবিঘ্ন সৃষ্টি হয়ে থাকে। ইসলামিক হিস্ট্রি বলে একটা ডিপার্টমেন্ট আছে। এই ইসলামিক হিস্ট্রিকে কেন এতো নেগলেক্ট করা হচ্ছে? ইসলামিক হিস্ট্রি এম, এ-র একটা বিভাগ—এই ইসলামিক হিস্ট্রি পাশ করে এসে তাঁরা যদি চাকুরীর জন্য কেউ দরখাস্ত করেন যেমন প্রফেসার কিংবা লেকচারার পদের জন্য তাহলে তাঁরা কোন সুযোগ সুবিধা পাচ্ছেন না। তারপর এখানে সুস্পষ্টভাবে কোন খাদ্যনীতি গ্রহণ করা হয় নি। কিভাবে আমরা জনগণকে বাঁচিয়ে রাখতে পারবো—কিভাবে তাদের খাওয়াতে পারবো এগুলির কোন সুস্পষ্ট সমাধানের পথ এখানে দেখানো হয় নি, কিন্তু কেন? আজ দিন চলে যাচ্ছে। কিভাবে আপনারা অন্তত শস্য জোগাড় করবেন তারপর আমাদের খাওয়াবেন—দেশবাসী সুখে স্বাচ্ছন্দে থাকবেন এগুলির কোন কিছু উল্লেখ করা হয় নি। এই বলে আমি শেষ করছি।

**শ্রীশশবিন্দু বেরাঃ** মাননীয় স্পীকার মহাশয়, বর্তমান আর্থিক বৎসরের পূর্বে রাজ্যপালের ভাষণে চলতি বছরে সরকার কি করেছেন না করেছেন তার একটা হিসাব এবং আসন্ন বছরে

সরকারের কি পরিকল্পনা এবং লক্ষ্য হবে তার একটা ইঙ্গিত থাকে। এ বছরেও রাজ্যপালের ভাষণে সেইরকম একটা গতানুগতিক রীতি অনুসারে বিবৃতি কিছু রাখা হয়েছে। একথা সত্য যে, তাঁর ভাষণটা সত্য এবং সব কিছু তাতে পরিষ্কার করে বলা নেই। কিন্তু তার মধ্যে যে ইঙ্গিতগুলি রয়েছে তার জন্য আমি সেই ভাষণকে ধন্যবাদ জানাই। এবং সেই ভাষণের প্রত্যুত্তরে যে ধন্যবাদজ্ঞাপন প্রস্তাব এখানে আনা হয়েছে তাকে সমর্থন জানাই। অন্যবারের রাজ্যপালের ভাষণে সরকারের কার্যকলাপের অযথা যে প্রশংসা করা হয়, বাস্তব বর্জিত যে উজ্জ্বল চিত্র তুলে ধরা হয়—এবারে তা দেখলাম না। এবারে দেখলাম এই প্রথমবার এই হাউসে সরকারের কাজ-কর্মের একটা বাস্তব চিত্র এখানে তুলে ধরা হয়েছে। এই প্রথম আমরা দেখলাম যে বিগত বৎসরের গণ আন্দোলনে যে সাধারণ মানুষ অংশগ্রহণ করেছেন তাকে স্বীকৃতি দেওয়া হয়েছে এবং অনাহারে, অর্ধাহারে অথবা পুলিশের গুলীতে যেসমস্ত মানুষ মরেছে তার জন্য দুঃখ-প্রকাশ করা হয়েছে। বিগত বছরে বহু বিঘোষিত যে বৈপ্লবিক খাদ্যনীতি যা কার্যত ব্যর্থ হয়েছে, তার প্রায় সুস্পষ্ট স্বীকৃতি রাজ্যপালের ভাষণে লক্ষ্য করলাম এবং তিনি এই কথা বলে-ছেন যে, এই সরকার প্রয়োজনীয়তা অনুভব করছেন সেই খাদ্যনীতিকে সম্পূর্ণ ভাবে নূতন করে রূপ দিতে চেষ্টা করার কথা। জনগণের দুঃখদুর্দশা অতিমাত্রায় বর্ধিত হয়েছে সেকথা সুস্পষ্টভাবে স্বীকার করা হয়েছে এই ভাষণে এবং তার কারণ যে দ্রব্যমূল্য বৃদ্ধি—সেটাও বলা হয়েছে এবং বিশেষ করে বলা হয়েছে যে দ্রব্যমূল্য বৃদ্ধির প্রধানতম কারণ হচ্ছে যে, টাকার মূল্য হ্রাস করা। টাকার মূল্য হ্রাস প্রসঙ্গে কংগ্রেস পক্ষ থেকে বরাবর যে গুনাগুণ করা হয়েছে তার পালটা কথা যেটা আমরা বরাবর বলে এসেছি সেটাকে স্বীকার করা হয়েছে। এই ভাষণে বেকার সমস্যা, উদ্বাস্তু সমস্যা, শিল্প বিকাশের ক্ষেত্রে যে সমস্যা রয়েছে সেগুলি সুস্পষ্ট স্বীকৃতি রয়েছে এবং এই ভাষণে বাস্তব পরিবেশে সমস্যাগুলির পরীক্ষা এবং সমস্যা সমাধানের চেতনার কথা বিশেষ করে উল্লেখ করা হয়েছে।

[5-10—5-20 p.m.]

বাস্তবিক গত ২০ বছরে দেশের জনজীবনে যে দুঃখ-দুর্দশা নেমে এসেছে তার একটা সুস্পষ্ট না হলেও একটা পরিষ্কার ইঙ্গিত এই ভাষণে আমরা দেখতে পেয়েছি। গত ২০ বছরের শাসন সম্বন্ধে দেশের মানুষ সচেতন এবং এই প্রসঙ্গে আমরা জানি আমাদের দেশের কয়েকটি মুষ্টিমেয় মানুষ এবং তাদের স্বার্থ সন্ধানী কতকগুলি মানুষের শাসনে সাধারণ মানুষের যে দুঃখ-দুর্দশা নেমে এসেছিল তার ইঙ্গিত এর মধ্যে রয়েছে। এখানে সিদ্ধার্থ রায় মহাশয় একটা কথা উল্লেখ করেছেন যার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। তিনি বলেছেন যে ২০ বছর যদি একটা দল শাসনের গদিতে থাকে তাহলে সেখানে বাস্তবিক গণতন্ত্র আছে বলে তিনি স্বীকার করেন না। লন্ডন গার্ডিয়ান পত্রিকায় ৪ঠা ফেব্রুয়ারীতে ঠিক একইরকম উক্তি করা হয়েছিল এবং একথা আজকে বলতে হয় যে কংগ্রেস পক্ষ যখন নির্বাচনে নেমেছিলেন তখন ও'রা মনে প্রাণে জানতেন যে কংগ্রেস ক্ষমতায় আসতে পারবেন না। গণতান্ত্রিক পদ্ধতিতে বিভিন্ন এলাকায় তাই ও'রা নানাবিধ উপায়ে জনসাধারণকে বিভ্রান্ত করে জনসাধারণের মধ্যে আতঙ্কের সৃষ্টি, ভীতির সৃষ্টি করে নির্বাচনে জয়যুক্ত হয়ে ক্ষমতা দখল করবার চেষ্টা করেছেন। আমার এলাকা শ্যামপুরে তাঁরা একজন প্রার্থী দিয়েছিলেন যিনি সারা ভারতবর্ষে নিন্দিত এবং ধিকৃত হয়েছেন পাকিস্তানে চাল পাচার করবার জন্য - সেইরকম একজন প্রার্থী দিয়েছিলেন, বিরাট ধনকুবের—তাকে দিয়ে নানারকম অত্যাচার চালানো হয়েছে - একটা মিছিল নিয়ে গিয়ে একটা গ্রামকে উজাড় করা হয়েছে অমানুষিক নির্যাতন করা হয়েছে। হাওড়া জেলায় ঘোষপাড়া নামক গ্রামে যেখানে ১৩টা পরিবার নিয়ে একটা পল্লী, সেই পল্লীর উপর অমানুষিক নির্যাতন চালানো হয়েছে এবং পুলিশের প্রভাব বিস্তার করে তাদের সহায়তায় নানারকম অত্যাচার করা হয়েছে। আমি আশা করি এগুলি সরকার নূতন দৃষ্টি-ভঙ্গী নিয়ে দেখবেন এবং এগুলির সুবিচার করবেন এবং রাজ্যপালের ভাষণে যে ইঙ্গিতগুলি আছে সেগুলি প্রতিফলিত হবে তাঁদের কার্যে এই আশা আমি করছি।

**শ্রীকানাইলাল সাহা:** শ্রদ্ধেয় সভাপালমহাশয়, আমি নবাগত সদস্য, সেই হিসাবে আমার ভাষণের ত্রুটি-বিচ্যুতি ঘটলে আমাকে ক্ষমা করবেন। মাননীয়া রাজ্যপালের ভাষণের

লোচনা প্রসঙ্গে আমাদের বর্তমান সরকার যে ১৮ দফা প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই ১৮ দফা প্রতিশ্রুতির পরিপ্রেক্ষিতে আমি বাঁকুড়ার খরাক্লিষ্ট অঞ্চলের কিছু দাবী এবং বক্তব্য এখানে পেশ করতে চাই।

বাঁকুড়ার প্রায় সবই খরা-অঞ্চল বলে পরিগণিত হয়েছে। এখানকার জনসাধারণ এবং কৃষকদের মধ্যে একটা আতঙ্কের ভাব দেখা দিয়েছে। সেখানকার কৃষকরা যাতে আগামী ফসল না ওঠা পর্যন্ত ঋণ পায় তার সুব্যবস্থা করার জন্য আমি সরকারকে অনুরোধ করবো। কৃষকদের সঙ্গে সঙ্গে শ্রমিকদের অবস্থাও অত্যন্ত শোচনীয় হয়ে উঠেছে। শ্রমিকরা এতদিন টি. আর-এর মাধ্যমে কোনরকম করে জীবন-যাপন করে আসছিল, কিন্তু অনির্দিষ্টকালের জন্য জি. আর. বন্ধ হওয়ায় বেশীর ভাগ জায়গায় দুর্ভিক্ষ দেখা দিয়েছে। অবিলম্বে যাতে কোন বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি সরকারকে অনুরোধ জানাচ্ছি। এর সঙ্গে আমার এলাকায় সেচের সুব্যবস্থার জন্য কয়েকটি ডীপ টিউবওয়েল এবং ক্যানেলের ব্রাঞ্চ খননের জন্য আমি সরকারকে অনুরোধ করছি। এই ক্যানেলের ব্রাঞ্চ খননের ব্যাপারে নিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। দামোদর কার্যকরী করার সঙ্গে সঙ্গে দামোদর এবং গোদাই নদীর মধ্যবর্তী এলাকায় আজ কয়েক বছর ধরে একেবারে শস্য হচ্ছে না। সেখানে গোদাই-এর 'খ' শাখাটিকে যদি এক্সটেনসন করা হয় তাহলে বিস্তীর্ণ এলাকা সেচ-প্রাপ্ত হবে এবং ২-টি অঞ্চলের অধিবাসীরা উপকৃত হবে। এই প্রসঙ্গে আরো অনুরোধ জানাচ্ছি যে, সোনামুখী শহরে যে হেলথ সেন্টারটি রয়েছে সেখানে জলসরবরাহ, আলো এবং ...নের কোন সুব্যবস্থা নেই, সেখানে অবিলম্বে এগুলি করা দরকার। এ ছাড়া এখানে বিস্তীর্ণ এলাকা জুড়ে বনাঞ্চল রয়েছে সেখানে মাঝে মাঝে স্বাস্থ্যকেন্দ্র প্রয়োজন। সরকার অনুসন্ধান করে সেই-সব জায়গায় স্বাস্থ্যকেন্দ্র করলে অধিবাসীদের বিশেষ উপকার হবে। তারপর শিক্ষা-ব্যবস্থা সম্বন্ধে বলতে গিয়ে প্রথমেই বলব যে, সোনামুখীতে যে কলেজটি আছে সেখানে যাতে এই বছরের মধ্যে বিজ্ঞান শাখাটিকে অনুমোদন দেওয়া হয় তার ব্যবস্থা করতে হবে। তা ছাড়া বাঁকুড়া জেলায় বি.টি. কলেজের অভাবের জন্য বাঁকুড়ার শিক্ষকরা শিক্ষণ শিক্ষা-প্রাপ্ত হবার সুযোগ পাচ্ছে না। আমরা জানি অধিকাংশ জায়গাতেই বি. টি. কলেজ স্থাপিত হয়েছে, সেই দিক দিয়ে বিবেচনা করে অবিলম্বে যাতে বাঁকুড়া জেলার যে-কোন জায়গায় বি.টি. কলেজ স্থাপিত হয় সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার মহাশয়, এর পর আমি যোগাযোগ ব্যবস্থা নিয়ে বলব। স্যার, শালী নদী গিয়েছে সোনামুখীর উত্তরদিক দিয়ে। বর্ষাকালে উত্তরদিকে যে অঞ্চলগুলি রয়েছে সেগুলির সঙ্গে অন্যান্য অঞ্চলগুলির যোগাযোগ প্রায় বিচ্ছিন্ন হয়ে যায়। সেই অঞ্চলগুলির জন্য যাতে তিনটি সেতু নির্মাণ করা হয় তারজন্য আমি সরকারকে অনুরোধ করছি। এই তিনটি সেতু দিয়ে (১) পিয়ালী অঞ্চলের সঙ্গে সোনামুখীর যোগাযোগ, (২) কুন্ডু পুষ্করিণীর সঙ্গে সোনামুখীর যোগাযোগ, (৩) হদলানাইপুর অঞ্চলের সঙ্গে যদি সোনামুখীর যোগাযোগ হয় তাহলে ভাল হবে। এ ছাড়া পাত্রসায়ার থানার মধ্যে পানীয় জলের অভাব দেখা দিয়েছে। এই অঞ্চলে যাতে অবিলম্বে কূপ খনন করা হয় তারজন্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। আর আমাদের সরকার ঘোষণা করেছেন যে, এটা জনগণের সরকার—কাজেই অবিলম্বে জনসাধারণের কল্যাণের জন্য এই কাজগুলি করার চেষ্টা করা দরকার। কিন্তু স্যার, পথ তাঁরা যা নিয়েছেন তা দেখে কোন আশার আলো আমি দেখতে পাচ্ছি না। ইতিমধ্যেই তাঁরা পঞ্চায়েত এবং কতকগুলি এ্যাডভাইসারী কমিটি ভেঙ্গে দিয়েছেন এবং সমস্ত ক্ষমতাগুলি ...তে কেন্দ্রীভূত হতে আরম্ভ করেছে।

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁহার আসন গ্রহণ করেন।)

[5-20—5-30 p.m.]

**শ্রীগৌরাঙ্গ সামন্ত:** মাননীয় স্পীকার মহাশয়, আমি রাজ্যপালের ভাষণ সমর্থন করছি। আমি তাঁর ভাষণ সমর্থন করতে গিয়ে কুটিরশিল্প সম্বন্ধে একটু রাখছি। কুটিরশিল্প সম্বন্ধে যা বলেছেন, তাতে গত ২০ বছর যাবত এই কংগ্রেস রাজত্বে গভর্নমেন্ট কুটিরশিল্পের

মধ্যে মাদুরশিল্প সম্বন্ধে কোন উৎসাহ দেন নি। এই বাংলা দেশের প্রায় ২/৩ ল লোক মাদুর-শিল্পের উপর নির্ভরশীল। কিন্তু ২০ বৎসর যাবত এই শিল্পের প্রতি ল না দেওয়ায় বাংলা দেশের এই শিল্প ভারতবর্ষ থেকে অবলুপ্ত হতে চলেছে। সেহ আপনাকে অনুরোধ করি যাতে এই বাংলা দেশের মাদুরগুলি মাদ্রাজী মাদুরের কম্পিটিশন টিকতে পারে, সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রিসভায় জানাচ্ছি যাতে এই শিল্পকে প্রটেক দেওয়া হয়। সেলস্ ট্যাক্স উঠিয়ে দিয়ে এবং তাঁতের কাপড় শিল্পের মত রিবেট যদি দে যায় তাহলে বাংলা দেশের মাদুরশিল্প টিকতে পারে এবং ২/৩ লক্ষ লোক জীবীকা অ করে বেঁচে থাকতে পারে। এই রাজ্যপালের ভাষণ সম্পর্কে আর একটা বিষয় বলতে চ বেকার সমস্যা সমাধান সম্বন্ধে বলা হয়েছে। গভর্নমেন্ট অফিসে যে-সব লোকের রিটা করবার বয়স হয়ে গেছে তাঁদের আর এক্সটেনসন না দেওয়া ভাল। এক্সটেনসন আগে পয দিয়ে এসেছেন কংগ্রেসে যাঁরা খোসামোদ করে এসেছেন. সেই সমস্ত লোককে রাখার হ চাকরিতে থাকার ব্যবস্থা করা হয়েছে। এখানে গভর্নমেন্ট-এর বিভিন্ন ডিপার্টমেন্ এক্সটেনসন পেয়ে এসেছে এবং আবার এক্সটেনসন-এর জন্য দরখাস্ত করেছে। এইরকম দৃষ্ট প্রচুর আছে। রিটায়ার-এর পর এক্সটেনসন হয়েছে এইরকম প্রায় ৩/৪ শত কর্মচারী আ শুধু এই রাইটার্স বিল্ডিংস-এ। যাঁরা খোসামোদ করে কাজের যোগ্য লোক বলে অ বেশী এক্সটেনসন চাচ্ছেন। এই সরকার যাতে এক্সটেনসন-এর ব্যাপারে স্পেশাল সু না দেন তার ব্যবস্থা করা উচিত। তাতে নূতন লোকের চাকরি আরো বেশী সুযোগ হ আর একটি কথা হচ্ছে যে, আমার কনস্টিটিউয়েন্সিতে রাস্তার খুব অভাব আছে। তার ম সবং থানায় রাস্তার খুব অভাব আছে। সবং থানার সবং হইতে মোহাড় মাত্র ৭ মাইল রা সেটা কাঁচা রাস্তা, সেজন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি সেটা যাতে তাড়াতাড়ি সর পাকা রাস্তা করার ব্যবস্থা করেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিত্যানন্দ ভুঁইয়া:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ৮ই মার্চ রাজ্যপাল মহোদয়া ভাষণ এই হাউসে রেখেছেন তা বিশেষভাবে পর্যালোচনা করে একটি বিষয়ের কোন হ না পাওয়ায়, সেটা যুক্ত করার জন্য আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি। পশ্চিমব তপশিলী কেন্দ্রগুলিতে লক্ষ্য করলে দেখা যাবে যে, প্রায় ৫৪-টি তপশিল কেন্দ্রে ও ১৬ তপশিলী উপজাতি কেন্দ্র আছে। কিন্তু রাজ্যপালের ভাষণে এই তপশিলী জাতির উন্নয় কোনও ইঙ্গিত আমরা দেখি নি এবং যাহাতে তপশিলী উপজাতির কল্যাণ সাধিত হয় তা কোন ইঙ্গিত এখানে রাখা হয় নি। আজকে আমি আপনার মারফত মন্ত্রিমণ্ডলীর ক তপশিলীদের সম্বন্ধে বিশেষ করে পশ্চিমবঙ্গের অনগ্রসর তপশিলীদের সম্বন্ধে এই দ রাখছি, যাতে তাঁদের সম্পর্কে সুবিবেচনার সাথে বিভিন্ন অভাব-অভিযোগের প্রতি লক্ষ্য র হয়। তপশিলী সম্পর্কে এই-সব কথা বলতে গিয়ে আমি হাওড়া জেলার মাত্র ১২ মা দূরে শাঁকরাইল কেন্দ্রে যে তপশিলী অধ্যুষিত এলাকা আছে, সেদিকে আপনার দৃষ্টি নি করতে চাই। সেখানে আমি দেখেছি দীর্ঘদিন ৩/৪টি নির্বাচন সেই কেন্দ্রের উপর ি চলে গেছে এবং সেই কেন্দ্র থেকে ৩-টি নির্বাচনে বামপন্থী প্রার্থীরা নির্বাচিত হয়েছিলে কিন্তু এই এলাকার তপশিলীরা চিরকাল এইদিক থেকে কোন সুযোগ-সুবিধা পায় ন প্রায় ১ লক্ষ ৩০ হাজার লোকের অধ্যুষিত এলাকায় কোন একটা প্রাইমারি হেল্থ সে সেখানে এস্টাব্লিস করা হয় নি। হাওড়ার শিবপুর প্রান্ত থেকে বাউড়িয়া প্রান্ত পর্য গঙ্গাতীরবর্তী এলাকা। সেই গঙ্গাতীরবর্তী এলাকার ভাঙ্গন রোধ করার কোন ব্যব অবলম্বন করা আজও পর্যন্ত হয় নি।

আমাদের মুখ্যমন্ত্রী তৎকালীন সেচমন্ত্রী থাকাকালীন বার-বার তাঁর কাছে আ ডেপুটেশনে এসেছিলাম এবং বলেছিলাম, সাঁকরাইল-এর বিরাট এলেকা ভাঙ্গনে চলেছে, ভাঙ্গন রোধ করার ব্যবস্থা করা হোক। আজকে সাঁকরাইল থানায় একটি-মাত্র চ্যারিটে ডিস্পেন্সারী আছে গঙ্গার তীরবর্তী স্থানে। আমি তাই ভাঙ্গন রোধের ব্যবস্থা করার সমস্ত মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ভাঙ্গন রোধ করে সাঁকরাইলের লোক বাশ্ব বিপদ থেকে রক্ষা করুন।

অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের দ্বিতীয় স্তবকে সাধারণ নির্বাচন পরিণত রাজনৈতিক বোধের পরিচয় দিয়েছে বলেছেন, তাহলে বিগত যে-কয়টি নির্বাচন হয়ে গেছে তাতে পরিণত রাজনৈতিক বোধের পরিচয় পাওয়া যায় নি? বাংলা দেশের মানুষ চিরকালই রাজনৈতিক চেতনা-সম্পন্ন। কাজেই এই কথা বলে বাংলা দেশের মানুষকে হেয় করা হয়েছে বলে আমি মনে করি। বাংলা দেশ চিরকাল ভারতবর্ষের মধ্যে চরম রাজনৈতিক বোধের পরিচয় দিয়ে এসেছে। মহামতি গোখলে তাই বলেছিলেন হোয়াট বেঙ্গল থিঙ্কস্ টু-ডে ইন্ডিয়া থিঙ্কস্ টু-মরো। বাংলা দেশে তাই চিরকাল ভারতবর্ষকে পথ দেখিয়েছে রাজনৈতিক চেতনা-বোধের পরিচয় দিয়ে। সুতরাং আমি বিগত তিনটি নির্বাচনেও বাংলা দেশের লোক পরিণত রাজনৈতিক বোধের পরিচয় দিয়েছেন বলে মনে করি।

বিরোধীপক্ষ দুর্নীতির কথা বলেছেন। দুর্নীতির কথা যদি নীতিভ্রষ্টতা হয় তাহলে তাঁরা, যে দলগুলি আজকে সরকার গঠন করেছেন তাঁরাও নীতিভ্রষ্ট হয়েই করেছেন, এবং নীতিভ্রষ্ট হয়েই আজকের এই মন্ত্রিমণ্ডলী গঠিত হয়েছে। কেন না, আপন দলের নীতি বিসর্জন দিয়েই তবে তাঁরা এই মন্ত্রিসভা গঠন করেছেন। অপূর্বলাল মজুমদার মহাশয় হাওড়ার একটা ঘটনা উল্লেখ করে বলেছেন, শ্রীশৈলকুমার মুখোপাধ্যায় মহাশয় নাকি ট্রান্সপোর্ট মিনিস্টার থাকা-কালীন অবৈধভাবে বাসের পারমিট দিয়েছেন। কিন্তু বাসের পারমিট দেন হাওড়ার আর, টি, এ। সুতরাং তিনি যা বলেছেন তা ঠিক নয়। অপূর্ববাবু বলেছেন যে, অগ্রদূত কো-অপারেটিভ সংস্থাকে বাসের পারমিট দেওয়া হয়েছে এবং এইভাবে দুর্নীতি করা হয়েছে। আমি স্যার, একটি প্রশ্ন রাখতে চাই, অপূর্ববাবু যে পাঁচলা কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছিলেন সেই কেন্দ্রের ফরওয়ার্ড ব্লকের জয়নগর গ্রামের সেক্রেটারী জাল নোটের কারখানা তৈরী করে সমস্ত নির্বাচনের খরচ বহন করেছেন, সেটা কি দুর্নীতি নয়? সেটা যদি দুর্নীতি না হয়, তাহলে অগ্রদূত কো-অপারেটিভের বিরুদ্ধে এই অভিযোগ চলছে কেন? আজকে দুর্নীতির বিরুদ্ধে দাঁড়াবার সহযোগিতা করার জন্য সরকার সহযোগিতার হস্ত প্রসারিত করেছেন, যদি দুর্নীতি ধরবার জন্য তাঁরা রাজী হন এবং অগ্রসর হন তাহলে কংগ্রেসপক্ষ থেকে আমরা দুর্নীতি দমন করবার জন্য আপনাদের সঙ্গে চলব।

আর একটা বিষয়, অধ্যক্ষ মহোদয়, আমি আপনার কাছে রাখতে চাই। কয়েকদিন আগে খবরের কাগজে দেখলাম ভূমিরাজস্ব মন্ত্রী শ্রীহরেকৃষ্ণ কোঙার মহাশয় নূতন কথা তুলেছেন। অঞ্চল প্রধানদের নাকি প্রত্যক্ষ প্রতিনিধিত্ব নেই। ভূমি বণ্টনের জন্য যে এ্যাডভাইসরি কমিটি আছে তাতে অঞ্চল প্রধানগণ থাকায় তার বিলোপসাধন করে নূতন কমিটি করতে চান এবং তাতে গ্রাম-পঞ্চায়েতের অধ্যক্ষদের রাখতে চান। তিনি বলেছেন গ্রাম-পঞ্চায়েতে সদস্যগণ প্রত্যক্ষ নির্বাচনের দ্বারা নির্বাচিত। কিন্তু ভারতবর্ষে প্রত্যক্ষ এবং পরোক্ষ নির্বাচন দুই-ই আছে, এবং দুই প্রকারের নির্বাচনেরই পরীক্ষা এখানে চলছে। আজকে যে মন্ত্রিমণ্ডলী গঠিত হয়েছে তাতে কি পরোক্ষভাবে নির্বাচিত সদস্য নাই? তাহলে এ-কথা উঠছে কেন? সুতরাং আমি যে মূল কথাগুলি বললাম, আমি মনে করি এগুলি রাজ্যপালের ভাষণে সংযোজন করা উচিত।

[5-30—5-40 p.m.]

**শ্রীদিলীপকুমার মজুমদার:** মাননীয় স্পীকার, স্যার, আমাদের রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের মধ্যে লেখা আছে আমাদের শিল্পে যাতে উৎপাদন বাড়ে এবং বেকার কমে সেদিকে সরকার লক্ষ্য রাখবেন। মাননীয় স্পীকার, স্যার, আমাদের দেশে গত কয়েক দশক বা এক শতাব্দী আগে শিল্পের অবস্থা কি ছিল এবং আমাদের দেশ কোন্ কোন্ ধাতুর উৎপাদনের সবচেয়ে বেশী উন্নতি-লাভ করেছিল ইত্যাদি ব্যাপার নিয়ে একটি বিশদ তালিকা উপস্থিত করে এখানকার মাননীয় সদস্য সিদ্ধার্থশঙ্কর রায় আমাদের বোঝাতে চেয়েছেন যে, সেই যুগে আমাদের শিল্পে উন্নতি যা হয়েছিল আজকে তা কমে গেছে। আমি অবশ্য সিদ্ধার্থবাবুর সেই তালিকা সম্বন্ধে ওয়াকিবহাল না হলেও মোটামুটি এটা অনুভব করি যে, সত্যই বাংলা দেশের শিল্পক্ষেত্রে একটা সংকট এসেছে এবং সেই সংকট এমন একটা সংকট যে, তার ভেতরে যদি না যেতে পারি, তার মূল কারণ যদি ধরতে না পারি তাহলে শিল্পক্ষেত্রে

চরম সঙ্কট আসবে এবং এই সঙ্কট আমাদের অর্থনীতির ক্ষেত্রে এমন একটা সং আনবে যার হাত থেকে আমরা সাধারণ মানুষ কেউ পরিত্রাণ পাব না। মাননীয় স্পীক মহাশয়, একটা ইন্ডাস্ট্রিতে যেমন জমি লাগে, ক্যাপিটাল লাগে, কাঁচা মাল লাগে, ঠিক তে শ্রমিক লাগে এবং একটা পরিচালকমণ্ডলীর দরকার হয়। এই শ্রমিকদের প্রতি আমা পূর্বতন কংগ্রেস সরকারের দৃষ্টিভঙ্গী ছিল অত্যন্ত প্রতিক্রিয়াশীল এবং শ্রমিক বিরে এবং সেই দৃষ্টিভঙ্গী ছিল বলেই সমস্ত রকম শ্রমিক সঙ্কট সৃষ্টি করা হয়েছে। খনি থে যেমন কাঁচামাল এনে শ্রমিকরা তাকে গড়ে-পিটে জিনিস তৈরী করে, ঠিক তেমনি এখান সরকারও মনে করেছিল এই শ্রমিকরা একটা জড় পদার্থ। সরকারের দৃষ্টিভঙ্গীতে পরিচাল মণ্ডলী তৈরী হয়, ব্যুরোক্রাট আই. সি. এস্. এবং আই. এ. এস্. অফিসারের দ্বারা বৃটিশ আমলে টাটা, বিড়লা প্রভৃতি যে-সব সূত্র ছিল আগেকার সরকারও মনে কর সেইরকম পরিচালক-গোষ্ঠী দিয়ে যে-কোনভাবে হোক কাজ আদায় করা যাবে। শ্রমিকদের ন্যূনতম দাবী, ন্যূনতম প্রয়োজন মেটায় নি, তাদের আহার, বাসস্থানের বন্দোব করে নি। বৃটিশ আমলে শ্রমিকরা যেভাবে নিগৃহীত হয়েছে, শোষিত হয়েছে, ট্রেড ইউনি অধিকার থেকে বঞ্চিত হয়েছে, তাতে আমরা ভেবেছিলাম কংগ্রেস সরকার তাদের ইউনিয়নের ন্যূনতম অধিকার দেবেন। কিন্তু আমরা দেখলাম তাদের সেই ন্যূনতম অধিব না দিয়ে, ট্রেড ইউনিয়ন অধিকার যা ছিল তা কেড়ে নেওয়া হয়েছে এবং তাদের সঙ্গে ব্যব করা হয়েছে মানুষের মত নয়, জানোয়ারের মত। স্যার, আমি দুর্গাপুরের ঘটনা এখ উল্লেখ করব। সেখানে সমস্ত-রকম মালিক আছে, সমস্ত-রকম ইন্ডাস্ট্রি আছে। সেন্ট্র গভর্নমেন্ট দুর্গাপুরে আয়রন এ্যান্ড স্টীলের মালিক, পশ্চিমবঙ্গ সরকার দুর্গাপ প্রোজেক্টের মালিক। শুধু এ'রাই নয়, সেখানে টাটা, বিড়লা, আমেরিকা এবং বৃটিশ পুঁি মাধ্যমেও ইন্ডাস্ট্রি গড়ে উঠেছে। সেখানে যেমন বৃটিশ মালিক শ্রমিকদের সঙ্গে দুর্ব্যব করেছে, তাদের দাবীর যৌক্তিকতা অস্বীকার করেছে, তাদের ট্রেড ইউনিয়ন অধিকার দেয় নি ঠিক তেমনি আমরা দেখেছি কংগ্রেস সরকার দুর্গাপুর স্টীল প্রোজেক্টের শ্রমিকদের ন্যূন দাবী মানে নি এবং তাদের উপর নানা-রকম হামলাবাজী করেছে। দুর্গাপুর স্টীল প্ল্যা লাল ঝাণ্ডার ইউনিয়ন সর্ববৃহৎ ইউনিয়ন এবং তারা ১০-টি আসনের মধ্যে ৯-টি আসন পাও সত্ত্বেও তাদের স্বীকৃতি দেওয়া হয় নি। সিদ্ধার্থবাবু গণতন্ত্রের কথা বলেন, কিন্তু এঁ ভেতর এমন পাশবিক প্রবৃত্তি যে, দুর্গাপুর স্টীল প্ল্যান্টের গণতান্ত্রিক মানুষের এব সংগঠিত সংস্থাকে এ'রা ভেঙ্গে দিয়েছে, তাদের চার্জসিট পর্যন্ত দেয় নি।

মাননীয় স্পীকার মহাশয়, কয়েক দিন আগের ঘটনা, দুর্গাপুরের আশীষ ও জব্ব ঘটনার কথা নিশ্চয়ই আপনাদের সকলের মনে আছে। আমরা সামান্য কিছু দাবীর সেখানকার জেনারেল ম্যানেজারের কাছে গিয়েছিলাম। কিন্তু সেই জেনারেল ম্যানে আমাদের কোন কথা তো শোনেনই নাই উপরন্তু আমরা দেখেছি আমাদের শান্তিপূর্ণ জন উপর ঐ কংগ্রেসী গুণ্ডা, আনন্দগোপাল মুখার্জী, যিনি আগে এখানকার সদস্য ছিলেন, অঙ্গুলি নির্দেশে সেখানকার পুলিশ লাঠি-বেয়নেট ইত্যাদি নিয়ে সেই শান্তিপূর্ণ জন উপর ঝাঁপিয়ে পড়েছিল, মানুষের গণতান্ত্রিক আন্দোলনকে দমন করে দেবার জ ঠিক এইভাবেই লাঠি এবং গুলী দিয়ে, রড অ্যান্ড আয়রন-এর নীতি অবলম্বন ক'রে ত সমস্ত শ্রমিক আন্দোলনকে, সে দুর্গাপুরেই হোক বা অন্যত্রই হোক, দমন করে এসেছে এইজন্য দুর্গাপুরে উৎপাদন নাকি হয়েছে, এ সম্পূর্ণ মিথ্যা কথা। এই দুর্গাপুর প্রজে যেখানে আমাদের পশ্চিম বাংলা সরকার কোটি কোটি টাকা ঢেলেছেন, সেখানে কারখানাট লাভের পর্যায়ে নিয়ে আসতে পারছেন না, কেবলমাত্র অযোগ্য একটা পরিচালকমণ্ডলীর জ গত বছর

Hard Coke Assessment Committee appointed by the Government of Ind তাঁরা বলেছেন

Durgapur is a suitable place for setting up a Coke Oven Battery.

তাঁরা আরো বলেছিলেন, আমরা এখানে দুটো কোক ওভেন ব্যাটারী তৈরী করে দি এজন্য আমরা পশ্চিমবঙ্গ সরকারকে টাকা ধার দেব। এ ছাড়া আরো পাঁচটা ব্যাটারীর ওঁরা ৮ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকারকে ধার দিতে চেয়েছিলেন। কিন্তু তদানী

মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন সেই ৮ কোটি টাকা নেন নাই, রিফিউজ করেছিলেন। তিনি বলেছিলেন, আমি এ টাকা নিতে পারবো না, আমি আর প্ল্যান্ট বাড়াবো না। তার কারণ আমাদের ওখানকার পরিচালকমণ্ডলী অত্যন্ত অযোগ্য ও অপদার্থ। সবচেয়ে দুঃখের কথা আমাদের সুযোগ্য প্রফুল্লচন্দ্র সেন সেই অযোগ্য পরিচালকমণ্ডলীর সব অযোগ্যতার পরিচয় পেয়েও তাদের কন্টিনিউ করতে দিয়েছিলেন। যে অযোগ্য পরিচালকমণ্ডলীর জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা নিয়ে দুর্গাপুর কোক-ওভেনকে আরো এক্সপ্যান্ড করা সম্ভব হলো না। তিনি তাঁদেরকে সাসপেন্ডও করলেন না, বিতাড়িতও করলেন না, অথচ দেখা যাচ্ছে আজও সেই অযোগ্য পরিচালকমণ্ডলী বহাল-তবিয়তে সেখানে বসে আছেন। অথচ সেই প্ল্যান্টকে তাঁরা অপ্টিমাম প্রোডাকশন-এর পর্যায়ে এখনো নিয়ে আসছেন না। আমি এ-বিষয়ে মাননীয় মন্ত্রী সুশীল ধাড়া মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি অবিলম্বে আমাদের পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকার এই-সব ব্যুরোক্রাটদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবেন।

আর একটা কথা বলতে চাই—গণতন্ত্রের কথা অনেকে বলেছেন। তাঁরা নাকি অত্যন্ত গণতান্ত্রিক ইত্যাদি! আমি জানি না, গণতান্ত্রিক কাকে বলে!

[The member reached his time-limit and resumed his seat.]

**Dr. Radha Krishna Sinha:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ছোট বক্তৃতা দিয়েছেন, সেটা অত্যন্ত তাৎপর্যপূর্ণ বলে আমার মনে হয়। প্রথমত অতীতের সরকারের শাসনকে প্রশংসা করতে পারেন নি এবং বর্তমান সরকারের সম্ভাব্য শাসন সম্পর্কেও কোন আলোকপাত করেন নাই। তিনি অতীত সরকারকে কনডেম করেছেন।

তারপর তিনি বলেছেন, রাজনৈতিক চেতনা। আপনি জানেন, স্যার, আমাদের যে গত নির্বাচন হল—এই নির্বাচনে অত্যাচারী শাসকগোষ্ঠীর বিরুদ্ধে নিপীড়িত জনসাধারণের সংগ্রামে তাদেরই জয় হয়েছে। সেই জয় জনসাধারণের জয়। আমরা সব সময় মনে রাখব এই পরাজয় কংগ্রেসের কেন হয়েছে। আমার মনে হয় এই পরাজয় হয়েছে শুধু তাঁদের ভ্রান্ত খাদ্যনীতির দরুন। আজকে সেই খাদ্যনীতি সম্পর্কে আমাদের সরকারকে সাবধান করে দেব। তাঁরা যদি সেই পচা খাদ্যনীতি পুনরায় চালু করতে যান তাহলে ভবিষ্যতে অনেক তাঁদের দুঃখ-কষ্ট ভোগ করতে হবে। আমি মনে করি, এই খাদ্যনীতি একটা সুষ্ঠু বলিষ্ঠ খাদ্যনীতি হতে হবে। আমার মনে হয় এই খাদ্যনীতি একটা সুষ্ঠু বলিষ্ঠ খাদ্যনীতি হতে হলে খাদ্যোৎপাদন যাতে বাড়ে, সেদিকে নজর রাখতে হবে। এই খাদ্যোৎপাদন বাড়াবার জন্য গত সরকারকে অনেকবার আমরা বলেছি। কিন্তু এবার আমাদের সেচমন্ত্রী বলেছেন, সেচের অভাবে যদি কোন জমি পড়ে থাকে, তাহলে আমি পদত্যাগ করব। আমি তাঁকে সমর্থন করি। সেচের অভাবে যেসমস্ত জমি চাষ হয় না, তাকে সেচ দিয়ে চাষযোগ্য করে তুলতে হবে। অজয় অজেয় বলে অজয়ের উপর বাঁধ নাই, ফলে অজয়ের বন্যা হয়, ফসল নষ্ট হয়। আপনি জানেন স্যার, অজয়ের উপর একটা বাঁধ দেওয়া প্রয়োজন। কিন্তু বিহার গভর্নমেন্ট আমাদের সব স্কীম বানচাল করে দিচ্ছেন। বিহার গভর্নমেন্ট বলছেন, আমরা জল দেব না, বাংলা সরকারকে। আমি বলছি, বিহারে একটা অপদার্থ সরকার স্থাপিত হয়েছে। আমি মুখ্যমন্ত্রীকে বলব অজয়কে বাঁধবার জন্য। তাহলে লক্ষ লক্ষ টন খাদ্যশস্য আমরা উৎপাদন করতে পারব।

[5-40—5-50 p.m.]

মিঃ স্পীকার, স্যার, আমাদের খাদ্যনীতি এমন হতে হবে যে, মূল্যমান যেন স্থির থাকে। আমরা জানি মূল্যমান খাদ্যের যদি ঠিক রাখতে না পারি, তাহলে নিত্যপ্রয়োজনীয় কোন জিনিসের মূল্যমান ঠিক রাখতে পারব না ; এবং তার ফলে দেশে রাজনৈতিক ও অর্থনৈতিক সংকট এসে পড়বেই। তাই আজ আমরা প্রত্যক্ষ করছি সারা পশ্চিম বাংলায় সেই সংকট এসে পড়েছে। আমাদের গভর্নমেন্ট প্রত্যেক বছর ডিয়ারনেস অ্যালাউয়েন্সএর পরিমাণ বাড়িয়ে চলেছেন, কিন্তু

তাতে কোন সুরাহা করতে পারেন নি। অর্থনৈতিক সঙ্কটের হাত থেকে যদি বাঁচতে চান তাহলে খাদ্যদ্রব্যের মূল্য স্থিতিশীল রাখতে হবে। আমি বিরোধীপক্ষকে বলব, আমাদের যুক্তফ্রন্ট সরকারের কাছে আলাদিনের আশ্চর্য প্রদীপ নেই যে, রাতারাতি তাঁরা জনগণের সমস্ত দুঃখ-কষ্ট ঘুচিয়ে দেবেন। তার জন্য আমাদের ধৈর্য ধরতে হবে। সুতরাং একটু ধৈর্য ধরে জনগণ ও বিরোধীপক্ষ যদি এই যুক্তফ্রন্ট সরকারকে সহযোগিতা করেন তাহলে বাংলাদেশের উন্নত শির আবার প্রতিষ্ঠিত হবে এবং সুজলা-সুফলা, শস্যশ্যামলা আবার আমাদের বাংলাদেশ হবে।

**Shri Apurbalal Majumdar:** On a point of personal explanation, Sir, কংগ্রেসের তরফ থেকে একজন মাননীয় সদস্য, তিনি একটা অভিযোগ করেছেন যে, পাঁচলা থানার যিনি ফরোয়ার্ড ব্লকের সেক্রেটারী, তাঁর জাল নোটের কারখানা রয়েছে এবং এই অপরাধের জন্য তাঁর বিরুদ্ধে কোর্টে মামলা চলছে। যিনি অভিযোগ করেছেন নিত্যানন্দ ভূঁইয়া, তিনি ১৯৫৭ সালে ইলেকশনে আমার সঙ্গে কনটেস্ট করেছিলেন। কিন্তু দুঃখের বিষয় তাঁর ভোটের টাকা, তাঁর জামানত জব্দ হয়েছিল।

[Noise and interruptions.]

**Mr. Speaker:**

আপনারা এরকম চেঁচামেচি করছেন কেন? আপনারা দয়া করে একটু চুপ করুন। উনি যা বলতে চান, ওঁকে বলতে দিন। এসব কথা এখানে বলবেন না, বাইরে বলবেন।

**Shri Apurbalal Majumdar:**

আপনারা এত উত্তেজিত হলে চলবে না। আমি অত্যন্ত জোরের সঙ্গে এই সভায় জানাতে চাই যে, পাঁচলা থানার ফরোয়ার্ড ব্লকের যিনি সেক্রেটারী, শ্রীখগেন মান্না, তাঁর বিরুদ্ধে কোনদিন কোন কেস হয় নি, আজও তাঁর বিরুদ্ধে কোন কেস নেই, তিনি নিষ্কলঙ্কভাবে কাজ করে চলেছেন। তাঁর বিরুদ্ধে নির্লজ্জ অসত্য কথা আজকে তিনি এই হাউসের মধ্যে বলেছেন। যিনি এই মিথ্যা অভিযোগ তুলেছেন, তাঁকে সবাই চেনেন, তিনি একজন ওয়াগন ব্রেকার হিসাবে পরিচিত। পাঁচলা থানার সাঁকরাইল এলাকার লোক, তাঁরা সবাই ওঁকে খুব ভাল করেই জানেন যে, তাঁর বিরুদ্ধে কি সব অভিযোগ আছে। কিছুদিন আগে টিউবওয়েলের টাকা আত্মসাৎ করার অপরাধে, এস-ডি-ও-র কোর্টে তাঁর বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছিল। আমরা সকলেই তাঁর নানারকম কুকীর্তির কথা জানি। যাই হোক, আমি আর ঐসব নোংরা ঘাঁটতে চাই না। এইরকম সব মিথ্যা অভিযোগ নিয়ে এসে তিনি যদি হাউসের সামনে পরিবেশন করেন, তাহলে আমি এই হাউসের সামনে দাঁড়িয়ে হাটে হাঁড়ি ভেঙ্গে দেব, তাঁর সমস্ত ক্রিমিনাল কার্যকলাপের কথা আমি এখানে জানিয়ে দেব। তিনি একটা মিথ্যা, অসত্য, অভিযোগ করেছেন। তিনি যে অভিযোগ করেছেন তা সম্পূর্ণ অসত্য ও দুরভিসন্ধিমূলক। আমি তার তীব্র প্রতিবাদ জানাই।

[Noise and interruptions.]

**Mr. Speaker:**

আপনারা এরকমভাবে গোলমাল করছেন কেন?

Please remember that when I am on my legs, you must obey the chair. That is the rule of democracy. The Honourable member stood up and I allowed him to give explanation. Why do you shout? Please don't make any comment.

**Shri Nitya Nanda Bhunia:** Sir, on a point of personal explanation মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীঅপূর্বলাল মজুমদার আমার বিরুদ্ধে ওয়াগন ব্রেকিং-এর কেস দায়ের করা হয়েছে এই কথা বলেছেন। আমি এই বিধানসভায় দাঁড়িয়ে তাঁকে চ্যালেঞ্জ

করছি, যদি তিনি কোন কেস আমার বিরুদ্ধে আনতে পারেন। আমার বিরুদ্ধে যে ওয়াগন [illegible]বিং-এর কেসের কথা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য। তাঁদের বিরুদ্ধে যে জাল নোটের কেস সেটা এখনও সাব-জুডিস কি না অপূর্ববাবু বলুন।

**শ্রীগিরীন্দ্রনাথ মন্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে সুন্দরবনের কথা উল্লেখ থাকায় আমি সুন্দরবনবাসীদের পক্ষ থেকে তাঁকে অভিনন্দন জানাই। এই সুন্দরবন যে কি এবং কোথায় তা সকল সদস্যের সম্যক জ্ঞান না থাকায় আমি আপনার মাধ্যমে এ সম্বন্ধে কিছু বলবার প্রয়োজন বোধ করি। ২৪-পরগনার দক্ষিণে বসিরহাট, ডায়মন্ডহারবার ও সদর মহকুমার অধীনে আদিবাসী, তফসিলী ও অন্যান্য অনুন্নত কৃষক জাতি অধ্যুষিত বিস্তীর্ণ আবাদী অঞ্চলকে সুন্দরবন পরগনা বলা হয়। বিদায়ী কংগ্রেস সরকার কল্যাণীকে মানসপুত্র এবং দীঘাকে মানসকন্যা করিয়া অনেক অর্থ অপচয় করিয়াছেন কিন্তু সুন্দরবনকে চিরদিন ত্যজ্যপুত্র করিয়া রাখিয়াছেন। দশ বছর পূর্বে সুন্দরবন উন্নয়ন সংস্থা নামে একটি কমিটি গঠিত হয়, তাহার মনোনীত সদস্যদের মধ্যে কেহই সুন্দরবনের স্থায়ী বাসিন্দা ছিলেন না। পাঁচ বৎসরের মধ্যে তাহার কোন অধিবেশন হয় নাই বা ইহার মেয়াদ উত্তীর্ণ হইবার পরে উহা পুনর্গঠিত হয় নাই। আজ আমি আপনার মাধ্যমে নবগঠিত মন্ত্রীসভার কাছে এই প্রস্তাব রাখি যে, এই অবহেলিত সুন্দরবনের স্থায়ী বাসিন্দাদের মধ্য হইতে একটি স্থায়ী সুন্দরবন উন্নয়ন কমিটি গঠন করা হউক। আমরা সুন্দরবনকে শুধু সুন্দরবনের জন্য দেখি না। সুন্দরবন মরিলে সমগ্র পশ্চিমবঙ্গ মারা যাইবে—এই পরিপ্রেক্ষিতে সুন্দরবনের গুরুত্ব [illegible] করিয়া থাকি। এক কথায় ভাবতেন দক্ষিণ-পূর্ব প্রান্ত সুন্দরবনের গুরুত্ব উত্তর-পশ্চিম [illegible] কাশ্মীরের গুরুত্ব অপেক্ষা কোন অংশে কম নহে। অথচ সমগ্র সুন্দরবন এলাকা সমগ্র ভারতবর্ষের মধ্যে সর্বাপেক্ষা অবহেলিত ও উপেক্ষিত। ইতিপূর্বে কেন্দ্রীয় সরকার [illegible] উন্নয়নের জন্য কোটি কোটি টাকা মঞ্জুর করিয়া বিদায়ী কংগ্রেসী সরকারের মাধ্যমে [illegible] করিয়াছিলেন। তার দ্বারা বসিরহাট-কালিনগর রাস্তা এবং ডায়মন্ড [illegible] [illegible] রাস্তাঘাট ও কৃষিখামার স্থাপিত হয়েছে। কিন্তু আমি যে এলাকা হইতে নির্বাচিত, সেই [illegible] বছরের [illegible] [illegible] রাস্তা [illegible] [illegible] থানার [illegible] হইতে গোসাবা [illegible] [illegible] কচুখালি হইয়া [illegible] [illegible] সাতজেলিয়া হইয়া [illegible] পর্যন্ত এবং গোসাবা হইতে দয়াপুর হইয়া রজতজুবিলী পর্যন্ত এই চারটি রাস্তার প্রস্তাব মঞ্জুর [illegible] [illegible] করা প্রয়োজন। এ বৎসর অনাবৃষ্টির জন্য এই থানার আমলামেথী ও [illegible] [illegible] হয় নাই, উহা সরকারীভাবে স্বীকৃত হইয়াছে এবং তাহাদের [illegible] রেশন [illegible] ব্যবস্থা হইয়াছে। তাহাদের পুরা রেশন এবং খাজনা মকুব করা হোক এবং এবার [illegible] ঋণ আদায় স্থগিত রাখা হোক। এই কেন্দ্রের শতকরা ৮০ জন অধিবাসী ভূমিহীন [illegible] অবিলম্বে টেস্ট রিলিফের মাধ্যমে প্রস্তাবিত রাস্তার কাজ আরম্ভ না করিলে এই ভূমি- [illegible] অনাহারে মরিতে শুরু করিবে। স্বাধীনতার পরে সামান্য যে কয়েকটি নলকূপ স্থাপিত হইয়াছিল বিগত ১০ বছরের মধ্যে কোন মেরামতের কাজ না হওয়ায় অধিকাংশ নলকূপ [illegible] হইয়া আছে। সেইজন্য এই অঞ্চলের গরু, মহিষ এবং মানুষ একই ঘাটে জল [illegible] কলেরা, বসন্ত প্রভৃতি সংক্রামক ব্যাধি দেখা দিয়াছে।

**মিঃ স্পীকারঃ** গিরীনবাবু আপনার সময় হয়ে গিয়েছে, এবার আপনি বসুন।

**শ্রীগিরীন্দ্রনাথ মন্ডলঃ** জমিদারী আমলের গোবাক্স পাকা কলগুলি এখনও বর্তমান আছে কিন্তু সেচবিভাগের নবনির্মিত স্লুইস গেটগুলি প্রতি বছর অকেজো হয়, ফলে জলনিকাশের কোন ব্যবস্থা না থাকায় প্রতি বছর শস্যহানি ঘটে। এই জলনিকাশী পথগুলি অবিলম্বে [illegible] করানো দরকার। পাকা রাস্তা ও পুল দিয়া এই এলাকার সাথে কলকাতার যোগ সৃষ্টি- [illegible] ব্যবসা-বাণিজ্যের সুবিধা এবং তরিতরকারি, মাছ, ডিম প্রভৃতি আমদানি বাড়াইতে হইবে। যতদিন ভাল রাস্তা করা সম্ভব না হয় ততদিন ক্যানিং হইতে গোসাবা আমলামেথী, সাত- জেলিয়া এবং কালীরমারী পর্যন্ত তিনটি স্টেট মোটর লঞ্চ সার্ভিস চালু করিয়া দ্রুতগামী ও বড় এবং নিরাপদ লঞ্চ দিতে হইবে। লেভি ও কর্ডন প্রথা সম্বন্ধে বলিতে চাই হালের বলদ,

চাষের সরঞ্জাম, জন-মজুরি মূল্য চতুর্গুণ বৃদ্ধি পাওয়ায় সরকারী দামে লেভি দিলে চাষীর দারুন লোকসান হয়। সরকার যখন কোন জিনিসের দাম কন্ট্রোল করতে পারছেন না—অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পাড়ায় ছেলেরা পর্যন্ত গেয়ে বেড়ায়, রঘুপতি রাঘব রাজা রাম দু আনা লংকার দশ টাকা দাম, তখন সুন্দরবনের একমাত্র ফসল ধান ও চালের বাজার দামের অর্ধেক মূল্যে জোর করে লেভি করে আদায় করলে কোন চাষী উৎপাদনে উৎসাহ পাবে না এবং ধানের বদলে পাট, তরকারি, মাছ প্রভৃতি অর্থকরী ফসল উৎপাদন করলে দেশে খাদ্যাভাব দেখা দেবে। আমি প্রস্তাব করি যে, জাপান প্রভৃতি দেশের ন্যায় সরকার ধান-চাউল বাজারদরে কিনিয়া (ক) ও (খ) শ্রেণীর রেশন কার্ডধারীদের মধ্যে অল্পমূল্যে আংশিক রেশন দেওয়া হোক এবং ধনীরা বাজার হইতে বাজার দামে ক্রয় করুক। কর্ডন প্রথা উচ্ছেদ করিলে এবং ধান-চাউল চলাচলের অবাধ গতি থাকিলে চাউলের দরের সমতা থাকিবে এবং দাম ক্রমশ নিম্নগামী হইবে। বিগত আশ্বিন মাসে অনটনের সময় চাউলের দাম বহু পরিমাণে কমে গিয়েছিল ইহা দেখিয়া সরকারের শিক্ষা হওয়া উচিত। এর পরে আমি শিক্ষা সম্বন্ধে দু-একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করছি। সুন্দরবনের শিক্ষাপ্রতিষ্ঠানগুলি আজকে ধ্বংসের পথে। যাবতীয় অননুমোদিত প্রাইমারি স্কুলগুলির অবিলম্বে অনুমোদন প্রয়োজন। উচ্চ বিদ্যালয়গুলিকে নিয়মিত সরকারী সাহায্য দান এবং ডেফিসিট গ্রান্ট দেওয়া আবশ্যক। সরকারী পাঠ্যপুস্তক যথাসময়ে ন্যায্য-মূল্যে বিতরণের ব্যবস্থা আদিবাসী ও তফশীলী ছাত্রদের জন্য যে সরকারী বৃত্তি দেওয়া হয় তা যাতে মধ্যপথে মারা না যায় এবং তার সম্পূর্ণ অংশ গরিব ছাত্ররা পায় সেদিকে তীক্ষ্ম দৃষ্টি রাখা দরকার। এ বিষয়ে একটা কথা, স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে নিবেদন করতে চাই যে, এই অঞ্চলে একমাত্র উচ্চশিক্ষা প্রতিষ্ঠান পাঠানখালি কলেজকে সরকারী তত্ত্বাবধানে আনার পূর্ব পর্যন্ত যথোপযুক্ত সরকারী সাহায্য দান এবং ম্যানেজিং কমিটি পুনর্গঠন করিবার দাবি জানাই। প্রতি অঞ্চলে অন্তত সাধারণ একটি পাঠাগার ও বয়স্ক শিক্ষাকেন্দ্র স্থাপন করা একান্ত প্রয়োজন। এই অঞ্চলে গরিব চাষীদের চিকিৎসার জন্য গোসাবা ও কচুখালিতে দুটি সরকারী হাসপাতাল প্রতিষ্ঠা করা একান্ত প্রয়োজন। এবং প্রত্যেকটি অঞ্চলে আদিবাসীদের জন্য একটি করে ধর্ম-গোলা প্রতিষ্ঠা করা দরকার। দেশে চুরি-ডাকাতি কমাইবার জন্য এবং অমিতব্যয়ীদের মধ্যে সঞ্চয়ের অভ্যাস শিখাইবার জন্য এই অঞ্চলের কয়েকটি পোস্ট অফিসে সেভিংস ব্যাঙ্ক চালু করা দরকার। আদিবাসীদের জন্য বহু প্রাথমিক বিদ্যালয় দরকার।

[5-50—6 p.m.]

**শ্রীকমলকান্তি গুহঃ** মিঃ স্পীকার, স্যার, মাননীয়া রাজ্যপালিকার ভাষণের জন্য আমি যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছিলাম সেই প্রস্তাবের উপর তিনদিন ধরে এখানে আলোচনা হয়েছে। বিরোধী দল থেকে যে আলোচনা করা হয়েছে তার তিনটি সুর ফুটে উঠেছে, একটা হচ্ছে ও'দের আক্ষেপ অতীতে কুড়ি বছর ধরে ও'রা যেভাবে সরকার চালিয়েছেন কৃতিত্বের সাথে তার কোন স্বীকৃতি নেই, দ্বিতীয় হচ্ছে ও'দের আক্ষেপ হচ্ছে, খাদ্যসমস্যা সম্বন্ধে কোন কথা বলা হয় নি এবং তৃতীয় ও'দের আক্ষেপ হচ্ছে যে, খুব সংক্ষিপ্ত ভাষণ দেওয়া হয়েছে। এ সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে রাজ্যপাল তাঁর ভাষণে ও'দের কুড়ি বছরের কথা বলে গেছেন এবং আমরাও সেটা স্বীকার করে নিয়েছি যে, উদ্বাস্তু সমস্যা আছে, এদেশে বেকার সমস্যা আছে, সুন্দরবন, পাহাড়ী অঞ্চলের সমস্যা আছে। কাজেই কুড়ি বছরে যে ও'রা কিছু করতে পারেন নি রাজ্যপাল তা স্বীকার করেছেন, ও'দের সেই কৃতিত্ব আমরা স্বীকার করেছি, দেশবাসী তা স্বীকার করেছেন। আজকে দেশে যে পরিস্থিতি দাঁড়িয়েছে তাতে গুরুতর খাদ্যসমস্যা দেখা দিয়েছে। যখন কংগ্রেস সরকার বাংলাদেশে গুলী চালিয়ে একটার পর একটা মানুষকে হত্যা করেছিল আমরা তখন বিধান সভায় ঐ পাশ থেকে তার প্রতিবাদ করেছিলাম, তখন প্রফুল্ল সেন বলেছিলেন আগুনে হাত দিলে হাত পোড়ে। বাংলাদেশের মানুষ শত দুঃখের মধ্যে সেই বাণী ভোলে নি, তাদের পোড়া হাতে মশাল দিয়ে ও'দের মুখ এমনিভাবে পুড়িয়ে দিয়েছে যে, সেই পোড়ামুখ নিয়ে প্রফুল্ল সেন এবং তাঁর তাঁবেদাররা আজ কোথায় মুখ লুকিয়েছে যে, আমরা দেখতে পাচ্ছি না। তবে শুনছি টাটা-বিড়লা মলম লাগিয়ে ওরা আবার আসবার চেষ্টা করছে। স্যার, একটা কথা বলছি যে, ও'রা খাদ্য সমস্যার কথা বলেছেন। একথা পরিষ্কার জানবেন যে, খাদ্যসমস্যা সমাধান করা হবে, চোরা-কারবারীদের শাস্তি দেওয়া হবে, সমানভাবে ভাগ করে খাওয়া হবে, চোরা-কারবার থাকবে না, আপনাদের কোন সুযোগ এই সরকার দেবেন না। স্যার, আমরা দেখেছি

এ'রা একদিকে মানুষকে গুলী করেছেন আর একদিকে চোরাকারবারীদের প্রশ্রয় দিয়েছেন। স্যার, শুক্লা বলেছেন দাশরথি তা বলেছিলেন যে শত্রুর মুখে ছাই দিয়ে পাঁচ বছর রাজত্ব চালাব, সেই ছাই হচ্ছে বাসের ছাই, ট্রামের ছাই, রেলগাড়ির ছাই, এই কথা বলেছেন। কিন্তু স্যার, ট্রামের ছাই আমরা নিই নি, বাসের ছাই আমরা নিই নি, আমরা ছাই নিয়েছি গোকুল, বন্দনা, আনন্দ হাইতের, রক্তের ঋণ আমরা পরিশোধ করে দেওয়ার চেষ্টা করেছি, ও'দের মুখে ছাই ঘষে দিয়েছি, সেই শহীদদের রক্ত দিয়ে ও'দের ডুবিয়ে মারতে চেয়েছি।

মাননীয় স্পীকার, আজকে একটা কথা ও'রা বার বার বলছেন যে, আমরা ১২৭ জন আছি, অর্ধেক প্রতিনিধিত্ব ও'রা করছেন ১২৭ জন ওদের আছে। কিন্তু স্যার, ও'দের ঘর কিভাবে ভাঙ্গছে ও'রা জানেন না। আমাদের কাছে, আমার কাছে ও'দের অনেকে এসে অনুরোধ করছে যে, আপনাদের দলে নিন, তা না হলে লোকেরা আমাদের থাকতে দিচ্ছে না। কিন্তু স্যার, আমরা ও'দের নেব না, নোংরা জলকে আমরা ঢুকতে দেব না। আমরা ওদের স্বরূপ চিনি, তাই ওদের ১২৭ জনের গর্ব আমরা যখন-তখন ভেঙ্গে দিতে পারি। মাননীয় স্পীকার মহাশয়, ওদের এত উত্তেজিত হবার কোন কারণ নেই। ও'রা বলেছেন, ৬ মাসের বেশি হাউস টি'কবে না, কিন্তু আজকে ও'দেরই ঘর ভাঙ্গছে। পণ্ডিচেরীতে আমরা দেখছি—ও'রা কোনখানেই টি'কতে পারছেন না। আজকে সাধারণ লোকের সামনে দাঁড়াবার ক্ষমতা ও'দের নেই। লোকে ও'দের মুখোস খুলে দিয়েছে। তাই কিছু গুণ্ডা নিয়ে ও'রা অরাজকতা সৃষ্টি করবার চেষ্টা করছেন। মাননীয় স্পীকার মহাশয়, ও'রা আমাদের মধ্যে বিভেদ আনবার জন্য বার বার বলছেন মার্ক্সিস্ট, লেফ্‌ট কমিউনিস্ট ইত্যাদি—কিন্তু একটা কথাই বলছি যে, বিচার করেই বাংলাদেশের মানুষ বলে দিয়েছে যে, সবচেয়ে খারাপ ও'রা—ও'দের সাথে হাত মিলানো যায় না। সেইজন্য আমরা যেদিন প্রতিরক্ষার জন্য ও'দের সঙ্গে হাত মিলিয়েছিলাম আমরা দেখেছি সেই প্রতিরক্ষার কথা সিদ্ধার্থবাবুও বলেছেন, সেই কথা অনেকে বলেছেন, কিন্তু যুদ্ধের সময় আমরা কি দেখেছি মানুষের মানুষের দেশপ্রেমকে মূলধন করে এ'রা টাকা বাড়িয়েছেন সেই এনকোয়ারি কমিশন অজয়বাবু যদি আজ বসান তাহলে দেখবেন প্রফুল্ল সেন, সেই অতুল্য ঘোষ কত ডিফেন্সের টাকা মেরে বসে আছেন। এ'রাই দেশদ্রোহী, এইভাবে দেশকে দেউলিয়া করেছেন। আমি একথা প্রমাণ করে দিতে পারি। এ'রাই আবার দেশপ্রেমের কথা বলেন, যুদ্ধের সময় যে লোক পাকিস্তানে ছিল সেই লোককে এ'রা এম-এল-এ করেছেন। এই ইতিহাস আমি দেখিয়ে দিতে পারি, কাজেই মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং আমরা সেই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছি আশা করি সেটা সবাই সমর্থন করবেন।

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আশা করেছিলাম যে, যারা গত ২০ বছরে অপ্রতিহত ক্ষমতা পেয়েছিলেন দেশকে গড়ে তোলার, যারা সেই ক্ষমতাকে ব্যবহার করে ২০ বছরে দেশের প্রত্যেকটি সমস্যাকে আরও জটিল করে তুলেছেন, যারা দেশকে সর্বনাশের পথে নিয়ে গেছেন, যাঁদেরকে বাংলাদেশের মানুষ অত্যন্ত নির্মমভাবে পরিত্যাগ করেছে, আমি আশা করেছিলাম একটু নম্রতা তাঁদের মধ্যে থাকবে এবং যাঁরা এই সভার মধ্যে দাঁড়িয়ে ২০ বছরে কোন সমস্যার সমাধান করতে পারেন নি, যাঁরা ২০ বছরে খাদ্য সংকটকে বাড়িয়ে তুলেছেন, যাঁরা মানুষ খাদ্য চাইলে তাকে গুলী করে মারতে এতটুকু দ্বিধা করেন নি, তাঁরা আমাদের সরকার গঠিত হবার পর এখানে বলেন ১৫ দিনে খাদ্য সংকট-এর সমাধান কেন হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কথায় বেশীদূর যাব না। আমি শুধু এইটুকু বলতে চাই যে, ২০ বছরে দেশে যে ধ্বংসস্তূপ সৃষ্টি করা হয়েছে তার উপরে দাঁড়িয়ে আমরা সীমাবদ্ধ ক্ষমতা হলেও বাংলাদেশের সরকারের দায়িত্ব গ্রহণ করেছি। আমরা ও'দের মত কোনদিন দেশের লোককে বলবো না.........

(গোলমাল)

[6-6-10 p.m.]

**মিঃ স্পীকার:**

I will request the leader of the Congress Party to allow the Hon'ble Minister to continue his speech. It is for you to decide what you want to do but you must allow me to conduct the business of the House.

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০ বছরের জটিল সমস্যা ঘাড়ে নিয়ে আমাদের দাঁড়াতে হয়েছে। আমরা ও'দের মত একথা দেশবাসীকে বলবো না যে, ৫ বছর ১০ বছর শিশু রাষ্ট্র হিসাবে আমাদের চুপ করে থাকতে দাও। আমরা ও'দের মত আমাদের দেশের মানুষকে মিথ্যা স্তোকবাক্যে ভুলিয়ে রাখবো না। আমরা পরিষ্কারভাবে তাঁদের কাছে বলবো যে, কি বাধা কি বিপত্তি কি চক্রান্ত কি সীমাবদ্ধতার মধ্যে আমাদের কাজ করতে হয়েছে। আমরা জানি বাংলাদেশের মানুষ সংগ্রামের ভিতর দিয়ে অনেক শিক্ষা শিখেছে। বাংলাদেশের মানুষ শুধু যে ও'দের পরাজিত করেছেন তা নয়, তাঁরা আমাদের ঐক্যবদ্ধ হতে সাহায্য করেছেন—আমি বরং বলবো আমাদের বাধ্য করেছেন ঐক্যবদ্ধ হতে এবং এটাই হচ্ছে আমাদের গ্যারান্টি। আমরা যদি বাংলাদেশের সেই মানুষের উপর ভরসা রাখতে পারি তাঁদের উৎযোগকে আমরা শৃঙ্খলিত করার পরিবর্তে বাড়িয়ে তুলতে পারি তাঁদের শ্রেণী শক্তিকে যদি আমরা উৎসাহ দিতে পারি, তাঁদের সংগঠিত শক্তিকে যদি আমরা বাড়িয়ে তুলতে পারি, তাহলে আমরা জানি সমস্ত চক্রান্ত, সমস্ত বাধা, সমস্ত রকমের যা কিছু অসুবিধা তা অতিক্রম করে এই সীমাবদ্ধতার মাঝে আমরা এগিয়ে যেতে পারবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কার্যের মধ্য দিয়ে আমরা এটা প্রমাণ করবো..................

(বিরোধী পক্ষ হইতে গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশের মানুষের জবাবটা ও'রা এখনও ভালভাবে পান নি। আমরা একটা কথা পরিষ্কারভাবে ঘোষণা করে দিয়েছি যে, আমরা দেশের শ্রমিক শ্রেণীর, দেশের কৃষক, দেশের মেহনতি মানুষ, সরকারী কর্মচারী পর্যন্ত সকলের গণতান্ত্রিক অধিকারকে আমরা স্বীকার করবো এবং তাকে আমরা রক্ষা করবো এবং তাঁদেরই সহযোগিতা আমাদের ভরসা যে ভরসা নিয়ে আমরা এগিয়ে যেতে পারবো। আমরা একথাও ঘোষণা করেছি যে, আমরা বিশ্বাস করি না যে শুধু মাত্র শাসনযন্ত্রের সাহায্যে সরকারী নীতিকে কার্যকরী করা যায়। তাই আমরা সর্বস্তরের সাধারণ মানুষের উদ্যোগকে বাড়িয়ে তুলবো—তাদের উৎসাহকে বাড়িয়ে তুলবো এবং তাদের সাহায্যে সরকারী কাজকে আমরা এগিয়ে নিয়ে যাবো। আমি বিশেষ করে জানি মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমির ব্যাপারে—ভূমি এবং ভূমিরাজস্ব ক্ষেত্রে আমি একথা আগেই অনুভব করেছি আজকে মর্মে মর্মে অনুভব করি যে কৃষক সাধারণের সংগঠিত প্রচেষ্টা ছাড়া শুধু মাত্র শাসনযন্ত্রের সাহায্যে এ সমস্যার সমাধান করা যায় না। এমন কি এক পা-ও অগ্রসর হওয়া যায় না। আমাদের গভর্নমেন্ট এই অল্প দিনের মধ্যে এ সম্বন্ধে কয়েকটা গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত গ্রহণ করেছেন। আমরা জানি ২০ বছর ধরে যে জট পাকানো হয়েছে সেই জটকে ছাড়াতে সময় লাগবে। আমরা একথা বলি না যে আমরা পণ্ডিত, আমরা দুইদিনের মধ্যে সমস্ত বিচার বিবেচনা করবো—কিন্তু আমরা বিচার বিবেচনা অল্পদিনের মধ্যে করে আমরা দীর্ঘ মেয়াদী পরিকল্পনা যা আমরা ঘোষণা করেছি প্রগতিশীল ভূমি সংস্কারের কথা, সেদিকে আমরা দৃঢ় পদক্ষেপ নেবো মানুষের সহযোগিতায়। ইতিমধ্যে গ্রামাঞ্চলে যে সমস্যাগুলি অত্যন্ত কঠিন এবং জটিল হয়ে পড়েছে আমাদের সরকার সে সম্বন্ধে কয়েকটি সিদ্ধান্ত গ্রহণ করেছেন—এই হাউসের কাছে আমাদের সেই সিদ্ধান্তগুলি মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মারফত আমি জানিয়ে দিচ্ছি। চারিদিক থেকে আমাদের কাছে কথা আসছে যে, গত বছরের খরা অঞ্চলের খাজনা ছাড় দেওয়া হয় নি এবং তার তাগাদা অত্যন্ত নিশেদভাবে হচ্ছে। আমি ফাইলপত্র দেখেছি এবং আমি দেখেছি আগের গভর্নমেন্ট সিদ্ধান্ত করেছিলেন যে যেখানে শতকরা ৬০ ভাগ বা তার কম ফসল হয়েছে তাকে খরা অঞ্চল বলা হবে এবং সেখানে খাজনা ছাড় দেওয়া হবে। কিন্তু তা কার্যকরী হয় নি। আমি একথা বলছি না যে, নূতন কোন সিদ্ধান্ত আমরা নিয়েছি। আমি শুধু এইটুকুই বলছি যে, সিদ্ধান্ত হয়েছে সেই সিদ্ধান্তকে অবিলম্বে কার্যকরী করা হবে। আমি ইতিমধ্যে জেলা কালেকটারদের নির্দেশ দিয়েছি যে অবিলম্বে আপনারা খরা মৌজার তালিকা এখানে পাঠিয়ে দিন। এবং তা পাওয়া সাপেক্ষে যেগুলিকে খরা অঞ্চল বলে মনে করা হবে বা সন্দেহ করা হবে সেইসব জায়গায় সমস্ত রকম খাজনা, সেস, লোন আদায় স্থগিত রাখা হবে। এই সিদ্ধান্ত করে আমরা নির্দেশ পাঠিয়ে দিয়েছি। আমরা আরও সিদ্ধান্ত করেছি যে, বাকি অন্য সমস্ত জায়গা যেগুলি ঠিক খরা অঞ্চল বলা যায় না, সেখানে আদায় হবে, আমরা এটা জানি যে, বাংলাদেশের প্রায় সর্বত্র গত

বছর আগের বছরের তুলনায় ফসল কম হয়েছে—কিন্তু তাই বলে সব জায়গায় খাজনা ছাড়ের কথা আমরা এখনও বিবেচনা করতে পারি নি। খরা অঞ্চল ব্যতীত বাকি জায়গায় নিশ্চিত খাজনা, সেস আদায়ের চেষ্টা হবে। আমরা জনসাধারণকে আবেদন করবো তাঁরা সহযোগিতা করবেন। কিন্তু সে ক্ষেত্রেও আমরা নির্দেশ দিয়েছি যে এখন অন্তত সার্টিফিকেট করবেন না এবং করা হয়ে থাকলে তা কার্যকরী করবেন না—এই সিদ্ধান্ত আমরা জানিয়ে দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আরও সিদ্ধান্ত করেছি—এটাও নূতন কথা কিছু নয়, বাস্তুভিটা এক বিঘা ছাড় দেওয়া হবে। দীর্ঘদিন ধরে ভূমি সংস্কার আইনে তা লিপিবদ্ধ আছে—সেটা কার্যকরী হয় নি। আমরা সিদ্ধান্ত করেছি এটাকে অতি দ্রুত কার্যকরী করতে হবে। আমরা জেলা কালেকটর এবং অফিসারদের জানিয়েছি এবং একথাও জানিয়েছি যে শুধু কৈফিয়ত দিলেই হবে না যে আমরা চেষ্টা করেছি পারি নি। আমাদের অফিসারদের কৈফিয়ত দিতে হবে কেন হোল না—এই নির্দেশ আমাদের নিজেদের সরকারী অফিসারদের কাছে পাঠিয়েছি এবং আমরা নিজেরা দেখবো তা যেন কার্যকরী হয়। আমরা আরও সিদ্ধান্ত করেছি, এও নূতন কথা নয়, আগের আইনে ছিল যে বাস্তুভিটা প্রজাদের রেকর্ড হবে। আমরা কোন কৃতিত্ব নিচ্ছি না যে আমরা নূতন কিছু করেছি। যেটুকু করেছি সেটুকু বলছি। বাস্তুভিটা রেকর্ড করা সম্বন্ধে আগে সিদ্ধান্ত ছিল। আমরা সকলেই জানি যে, গ্রামাঞ্চলের বেশীরভাগ স্থানে গরীব কৃষক যারা, [illegible] যারা তফশীলী এবং উপজাতি সম্প্রদায় ব্যক্তি তাদের বাস্তুভিটা অনেক জায়গায় রেকর্ডেড হয় নি। কেন হয় নি তা আপনারা সকলেই জানেন যে, গ্রামাঞ্চলে কায়েমী স্বার্থের চাপ [illegible] এবং তার সঙ্গে আগের ব্যবস্থা কি ছিল তা সবই জানেন। আমরা নির্দেশ করেছি যে, যে জমি সরকারের হাতে ন্যস্ত আছে যেগুলি আমাদের দখলে আছে তার আমরা কি অফিসাররা গ্রামে গ্রামে যাবেন নিজেরা দেখবেন, রেকর্ড করবেন এবং নিজেদের দ্বারা রেকর্ড-গুলিকে সংশোধন করবেন এবং আমরা চাই যে আগামী ছয় মাসের মধ্যে এটা হবে। তারপরে যদি না হয় তাহলে আমরা মনে করবো যে আমাদের অফিসাররা গাফিলতি করেছেন। তারপর [illegible] হয় সেই সিদ্ধান্ত আমরা করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আরও সিদ্ধান্ত করেছি যে, যে জমি সরকারের হাতে ন্যস্ত আছে যেগুলি আমাদের দখলে আছে তার আমরা কি করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা জটিল প্রশ্ন, এ সম্বন্ধে পরে আমি হাউসের কাছে [illegible] খবর সংগ্রহ করছি কোথায় কত জমি আটকে পড়ে আছে। আমি দেখছি এক লক্ষ ২১ হাজার একর জমি বছরের পর বছর কোর্টের আওতায় পড়ে আছে। আমি দেখছি কত দিন আগে আইন পাশ হয়ে গেছে ১৯৫৩ সালে, কিন্তু আজও দেখছি বড় বড় চা বাগানের [illegible] একর জমির এবং ছটাকও জমি সরকারের হাতে নেওয়া হয় নি, কেন নেওয়া হয় নি [illegible] তা আমি জানি না। আমি সেখানে তদন্ত করছি এবং রিপোর্ট নেবার চেষ্টা [illegible]। আমি জানি সেখানে হাত দিলে ভিমরুলের চাকে হাত দেওয়া হবে। কিন্তু তা সত্ত্বেও [illegible] নেবার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের সামনে সেসব কথা পরে [illegible]। বেনামী সম্বন্ধে আমি তথ্য সংগ্রহ করছি অদ্ভুত অদ্ভুত কথা আমি জানছি সেগুলি পরে [illegible]। কিন্তু এগুলি তো সময় একটু লাগবে ২-৪ মাস সময় লাগবে হিসাব-টিসাব করতে।

[6-10—6-20 p.m.]

আমরা চাইবো, যে আগামী সিজন থেকে—এবছর করা যাবে না, আগামী বছরের মধ্যে যে ন্যস্ত জমি আছে যথাসম্ভব পরিকল্পনা করে সেই জমি চাষের উপযোগী করতে। হিসাব বলছে যে ১ লক্ষ একর চাষের জমি চাষের অনুপযুক্ত, এ হিসাব আমার মাথায় ঢুকলো না। এটা আরো খোঁজ করে দেখতে হবে। ন্যস্ত জমি যাতে স্থায়ীভাবে বিলি করা হয় এ সিদ্ধান্ত আমরা [illegible] সবাই মিলে করবো। আর এ সিদ্ধান্তও আমরা করেছি যে অন্তত এ বছরের জন্য অস্থায়ীভাবে জমিগুলি বিলি করতে হবে, কারণ চৈত্র মাস চলেছে আর বেশী দেরী করা চলবে না। কিন্তু কেমন করে, কিভাবে বিলি করা হবে বা কাদের লাইসেন্স দেওয়া হবে? এ নিয়ে অতীতে বহু অভিযোগ এসেছে। আমরা দেখেছি আগে যে জমি বিতরণ উপদেষ্টা কমিটি ছিল সেই কমিটির গঠন ছিল এমনই যেটা জনসাধারণের কোন কমিটি নয়। সেটা ছিল পরোক্ষ-ভাবে নির্বাচিত গ্রাম পঞ্চায়েত হইতে অঞ্চল পঞ্চায়েত, অঞ্চল পঞ্চায়েত হইতে আঞ্চলিক পরিষদ

দ্বারা গঠিত। এই অঞ্চল পঞ্চায়েতের প্রধান, কিছু মনোনীত ব্যক্তি এবং বি, ডি, ও-কে নিয়ে এই কমিটি করা হয়েছিল, যার সঙ্গে গ্রামের কায়েমী স্বার্থের যোগসাজসই শুধু থাকত, আর তার মাধ্যমেই জমি বিলি করা হোত। আমাদের ক্যাবিনেটে আলোচনা করে এই কমিটি বাতিল করে দিয়েছি, এই কমিটি আর থাকবে না। তাহলে জমি বিলি কেমন করে হবে? জমি বিলি কোন পার্টির মাধ্যমে হবে না। মাননীয় স্পীকার মহাশয়, আমরা এ'দের মত পার্টিবাজী করবো না। জমি বিলি শুধু কমিউনিস্ট পার্টি বা কোন পার্টি, যুক্তফ্রন্ট বা কৃষক সমিতির মাধ্যমে হবে না, এই অবস্থায় সাময়িকভাবে স্থায়ী কমিটিও করা যাবে না, কারণ সময় লাগবে, অথচ আমরা চেষ্টা করছি যাতে এক মাসের মধ্যে জমি বিলি করা যায়, তাই বর্তমান অবস্থায় সবচেয়ে গণতান্ত্রিক যা হতে পারে অর্থাৎ গ্রাম পঞ্চায়েতগুলি, যেগুলি প্রত্যক্ষ ভোটে নির্বাচিত, তার অধ্যক্ষ ও সদস্যগণ এবং সেই অঞ্চলে যদি কোন কৃষকও ক্ষেতমজুর সংগঠন থাকে সে যে-কোন পার্টিরই হোক না কেন বা যে দলেরই হোক না কেন, এমন কি কংগ্রেস দলের সংগঠন থাকলেও তার প্রতিনিধি নিয়ে আমরা এটা করবো। আমরা এটা চাই যে কংগ্রেস ও কৃষকদের সংগঠন করুক। আমরা ট্রেড ইউনিয়ানকে মর্যাদা দেব এবং তাকে বাড়িয়ে তুলবো এ ঘোষণা আমরা করেছি। আমরা ঘোষণা করেছি যে ট্রেড ইউনিয়ানকে আমরা স্বীকার করবো। কৃষকদের যদি কোন সংগঠন থাকে সে যে পার্টিরই হোক না কেন তার প্রতিনিধি, সেখানকার এম, এল, এ বা তাঁর প্রতিনিধি এবং সেখানকার অঞ্চল প্রধান এ'দের সকলের সঙ্গে পরামর্শ করে জমি বিলি করা হবে। তাতেও যদি কোন অভিযোগ থাকে তাহলে সেটাও পরে আসলে বিচার করে দেখা হবে। স্যার, এর চেয়ে গণতান্ত্রিক পদ্ধতি বর্তমান ব্যবস্থায় হতে পারে বলে আমি মনে করি না, সেই-জন্য সেই ব্যবস্থাই আমরা গ্রহণ করেছি। স্যার, আমার আর একটা সিদ্ধান্তের কথা বলি। স্যার, আপনি জানেন যে, প্রত্যেক বছরই এই চাষের সময় গ্রামাঞ্চলে ব্যাপকভাবে উচ্ছেদ হয়। আমাদের দেশের গ্রামের জনসংখ্যার তিন ভাগের এক ভাগ অসহায় বর্গাদার এই উচ্ছেদের ফলে আরো দুঃস্থ হয়ে পড়ে। শুধু তাই নয় এতে গ্রামে এবং চাষে বিশৃংখলা হয় এবং চাষ ক্ষতি-গ্রস্ত হয়। সেইজন্য আমরা আমাদের মন্ত্রিসভায় সিদ্ধান্ত করেছি যে মানুষের কাছে খোলাখুলি ভাবে আমরা একথাই জানিয়ে দেবো এবং আমাদের অফিসারদেরও আমরা জানিয়ে দেবো যে আমাদের গভর্নমেন্ট এই উচ্ছেদের ঘোরতর বিরোধী। এই উচ্ছেদ বন্ধ করার জন্য যা কিছু করা প্রয়োজন আমাদের সরকার সে ব্যবস্থা গ্রহণ করবে। আমরা গ্রামের কৃষক ও বর্গাদারদের কাছে এই আহ্বান জানাবো যে, জবরদস্তি উচ্ছেদের বিরুদ্ধে তোমরা নিজেরা দাঁড়াও, তোমরা নিজেরা সংগঠিতভাবে তোমাদের অধিকার রক্ষা করো, আমাদের সরকার সর্বোতভাবে তোমাদের পাশে দাঁড়াবে, তোমাদের সাহায্য করবে। আমি একথা বলতে চাই এখানে আইনের মারফত যেখানে উচ্ছেদ হবে সেখানে আমাদের আইনের কিছু পরিবর্তন করার প্রয়োজন আছে কি না এটা ভেবে দেখতে হবে। কিন্তু যেখানে আইনের মারফত চেষ্টা হবে সেখানে গভর্নমেন্ট-এর এই মনোভাব নিয়ে চলবে যে বর্গাদাররা দুর্বল পক্ষ এবং দুর্বল পক্ষকে সাহায্য করা প্রয়োজন। সেই মনোভাব নিয়েই তারা চেষ্টা করবে এবং কাজ করে যাবে। একথা পরিষ্কারভাবে আমাদের অফিসার এবং জনসাধারণকে আমরা জানিয়ে দিয়েছি এবং সেইভাবেই আমরা কাজ করব। আমি জানি যে গ্রামাঞ্চলে ছোট ছোট জমির মালিক, অকৃষক জমির মালিক আমাদের বাংলাদেশে, সংখ্যায় এ'রা অনেক, তাঁরা অনেক সময় গ্রামাঞ্চলে কায়েমী স্বার্থে মিথ্যা প্রচারে বিভ্রান্ত হয় যে তোমাদের জমি চলে যাবে, বামপন্থী গভর্নমেন্ট হচ্ছে, যুক্তফ্রন্ট সরকার গভর্নমেন্ট হচ্ছে, সব চলে যাবে। জোতদারদের উদ্দেশ্য হচ্ছে, বড় বড় জমির মালিকরা ছোটদের জমি কেড়ে নেবার যে চক্রান্ত, ভাগচাষীদের উচ্ছেদ করবার যে চক্রান্ত, সেই চক্রান্তে পাছে তাঁরা ধরা পড়ে যায়, তাই ছোট ছোট জমির মালিককে ভয় দেখিয়ে নিজেদের দলে টানতে চায়। আমি এখানে এই দায়িত্ব নিয়ে আমাদের ক্যাবিনেট-এর সিদ্ধান্ত অনুযায়ী ঘোষণা করছি এবং বাংলাদেশের মানুষের কাছে আমরা সর্বদা জানিয়ে দিচ্ছি যে এই ছোট ছোট মালিকদের জমির যে অধিকার আমরা সেই সম্বন্ধে তাঁদের নিরাপত্তার প্রতিশ্রুতি দিচ্ছি এবং একথাই অনুরোধ করছি, আপনারা যেন কায়েমী স্বার্থ এবং যাঁরা দেশের শত্রু তাঁদের মিথ্যা প্রচারে না ভোলেন, তাঁদের উচ্ছেদের হিড়িকে যোগ না দেন, গ্রামাঞ্চলে গরীব কৃষক, ক্ষেতমজুর, ভাগচাষী, ছোট ছোট জমির মালিক, সাধারণ কৃষক সকলে ঐক্যবদ্ধ হয়ে বাংলাদেশের গণতান্ত্রিক মানুষ এবং কারখানা শ্রমিকদের সঙ্গে মিলে

আমরা যে পদক্ষেপ ১৯৬৬ সালে সুরু করি এবং যে দ্বিতীয় পদক্ষেপ নেওয়া হয়েছে গত নির্বাচনে আরো ঐক্যবদ্ধ হয়ে এই পদক্ষেপ যাতে এগিয়ে নিয়ে যেতে পারি সে কথা মনে রেখে আমরা বাংলাদেশের কৃষকদের কাজে আহ্বান জানাচ্ছি।

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** স্পীকার মহাশয়, রাজ্যপালের অভিভাষণের উত্তরে আমাদের বিরোধী-দলের কয়েকজন বন্ধু কিছু কিছু কথা বলেছেন, সংশোধনী হিসাবে কিছু কিছু বক্তব্যও রেখেছেন। আমি তাঁদের সেই বক্তব্যের জবাব দেবার যথাসাধ্য চেষ্টা করব। গোড়াতেই আমি বলে রাখছি, শ্রম দপ্তরের ভার আমার উপর দেওয়া হয়েছে। আমি মনে করি এই দপ্তরের সংগে বাংলাদেশের শিল্পের ঘনিষ্ঠ সম্পর্ক আছে, আমি মনে করি বাংলাদেশের সাধারণ মানুষের ঘনিষ্ঠ সম্পর্ক আছে, গোটা এমপ্লয়মেন্ট পলিসি, গোটা ইন্ডাস্ট্রিয়াল পলিসি, গোটা লেবার পলিসি এর সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত আছে। আমি নিজেকে সবজান্তা মনে করি না। আমি মনে করি শ্রমিকের কাছে, জনসাধারণের কাছে, বিরোধীপক্ষের কাছে আমার অনেক কিছু জানার আছে, অনেক কিছু শেখার আছে। সেই মনোভাব নিয়ে আমি আমার কাছে যে সমস্ত প্রশ্ন রাখা হয়েছে তার উত্তর দেবার চেষ্টা করব এবং তাঁদের কাছ থেকে সহযোগিতা কামনা করব। প্রথম কথা, গোপীকাবাবু কতকগুলি প্রশ্ন রেখেছেন বর্তমান ইঞ্জিনীয়ারিং শিল্পের অসুবিধার কথা, আজিজুর রহমান সাহেব শ্রম-নীতির কথা জানতে চেয়েছেন, শ্রীপতি সিং মহাশয় বেকার সমস্যার মূল কারণ এবং তার সমাধানের পথ কি তাও জানতে চেয়েছেন এবং বিরোধীদলের নেতা আমাদের পুরানো বন্ধু তিনি জানতে চেয়েছেন যে আগে যখন শ্রমবিরোধ শ্রমিক মালিক মিলিত হয়ে সমাধানের চেষ্টা করা হয়েছে, বর্তমান সরকার তা করবেন কি না? বন্ধুবর কৃষ্ণকুমার শুক্লা আমাকে আক্রমণ করেছেন। করুন, বিরোধীপক্ষে যখন আছেন উত্তাপ তো একটু তিনি সঞ্চার করবেনই, আর আক্রমণ যদি করে থাকেন আমি সহাস্য বদনে সেই আক্রমণকে মেনে নেব এবং বন্ধু হিসাবে তাঁর উত্তর দেব।

[6-20—6-30 p.m.]

প্রথম কথা হল তিনি অভিযোগ করেছেন সুবোধ ব্যানার্জি এ্যানার্কিস্ট, শ্রম-দপ্তর তাঁর হাতে আসার ফলে বাংলা দেশে এই রাজ্যে বিশৃঙ্খলা এসে যাবে। বন্ধুবর শুক্লার কাছে এটা অনুরোধ আছে। আমাকে তিনি আক্রমণ করে যেতে পারেন, কিছু উত্তর দেব না, কিন্তু যে-কথা বলবেন একটু ভেবে বলবেন। ভুলে যাবেন না বাংলার বাইরে বোম্বেতে কি হচ্ছে দিল্লীতে কি এ্যাটমস্‌ফীয়ার সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। যাতে করে এখানকার মূলধন ওখানে ফ্লাই করে যেতে পারে তারই চেষ্টা চলেছে। এ-কথা গুনাক্ষরেও যেন ভুলে যাবেন না, ভুল পথে পা দেবেন না। অরাজকতার কথা ভুলবেন না। উত্তরে আমি দেব সাজেশন থাকলে। এ্যানার্কিজমের কথা ভুলেছেন। বন্ধুবর জানেন না এ্যানার্কিজম্‌ ইজ এ ফিলোসফি, ইজ এ ফিলোসফিক ক্যাটাগরি, এতে আমি বিশ্বাস করি না। আই বিলিভ ইন সায়েন্টিফিক সোস্যালিজম্‌ এটার সঙ্গে এ্যানার্কিজমের আকাশ-পাতাল তফাৎ। শ্রীমতী পূরবী মুখার্জি জিজ্ঞাসা করছেন হোয়াট ইজ দ্যাট, আমি মাস্টারী করতাম, কিন্তু এখন কি আমাকে ক্লাশ নিতে হবে? জানতে চান আসবেন ছাত্রী হিসাবে, এ্যানার্কিজম্‌ সোস্যালিজম বুঝাবার চেষ্টা করব। এখানে শিখাবার সুযোগ নাই। যাইহোক, এই-প্রসঙ্গ ঠিক নয়, ঐ কথাও ঠিক নয়। আমি এক, দুই, তিন করে কোন নীতির শ্রম-নীতি চাইছি বুঝাবার চেষ্টা করব। আমি মনে করি, আমার সরকার মনে করেন, যে-কোন নীতিই জনসাধারণের সঙ্গে আলাপ আলোচনা করে পরামর্শ করে নেওয়া দরকার। শিক্ষা-নীতি কি হবে শিক্ষকরা বলবেন, কৃষি-নীতি কি হবে কৃষকরা বলবেন, শ্রম-নীতি কি হবে সেটা সাধারণ শ্রমিকের বলার অধিকার থাকবে। দুঃখের সঙ্গে বলতে হচ্ছে গত ২০ বছর ধরে এই ট্র্যাডিশন সৃষ্টি হয় নি। সেই ট্র্যাডিশন আনার চেষ্টা করছি। আমার শ্রম-দপ্তর যতগুলি ট্রেড ইউনিয়ন সংস্থা আছে সেন্ট্রাল অর্গানাইজেশন আছে, তাদের কাছে চিঠি লিখেছে—দয়া করে জানান, সাজেশন দিন, কি করলে পর ভালভাবে ফাংশন করতে পারবেন, কি করলে শ্রমিক কর্মচারীদের অবস্থার উন্নতি হতে পারবে। আমি যেদিন শ্রম-দপ্তরের চেয়ারে বসেছি, সেদিনই শ্রম-দপ্তর থেকে এই চিঠি লিখেছি—দয়া করে জানান, সাত দিন-এর মধ্যে আপনারা কি চান, আমাদের

দিয়ে কি কি করাতে চান, যাতে শ্রম-দপ্তর ভাল হতে পারে, শ্রমিকদের অবস্থা ভাল হতে পারে,—কি কি সাজেশন আছে দয়া করে জানান। আমি স্পীকার মহাশয়ের মাধ্যমে আপনাদের কাছে অনুরোধ করি যদি কোন বন্ধুর কোন সাজেশন থাকে দয়া করে দেবেন। আমি ব্যক্তিগতভাবে চিঠি পড়ি, নোট করি, দাগ দিই, সাজেশন পেলে ফাইলে রাখি, কন্সোলিডেট করবার জন্য। একে যদি গণতান্ত্রিক মনোভাব না বলেন, দয়া করে বলবেন, কোন্ভাবে করলে ডেমোক্র্যাটিক ওয়েতে করা যেতে পারে? আমার কাছে কোন ইউনিয়ন অমুক, সেন্ট্রাল অর্গানাইজেশন-এর সঙ্গে যুক্ত, সুতরাং তাকে একটু বেশী করে দেখব সে আমার কাছে নেই। নো ডিস্ক্রিমিনেশন এগেনস্ট এনি ওয়ান।

আমি বলব আর একটা কথা, দুঃখের সঙ্গেই বলব—এ কথা আমি দাবী করি না যে, আমার খুব ট্রেড-ইউনিয়ন অভিজ্ঞতা আছে, অন্ততঃ ট্রেড-ইউনিয়নের কাজ আমি করেছি। কিন্তু গত ২ বছরে কংগ্রেসী শাসনে সুবোধ ব্যানার্জির কোন স্থান হয় নি, কোন শ্রমিক সংস্থায় আমি যে অর্গানাইজেশনে বিলং করতাম তারও সেখানে স্থান হয় নি। আমি কোন সংস্থাকে বাদ দিই নি, দেব না, জেনে রেখে দিন আমি ডেমোক্র্যাটিক ওয়েতে ফাংশন করব। আপনারা জানেন, দেখেছেন কিভাবে কমিটিগুলি গঠন করেছেন। একটা সংস্থার প্রতিনিধিতে বোঝাই অথচ এত শ্রমিক সংস্থা রয়েছে, তাদের স্থান হয় নি, সমস্ত কমিটিকে রি-কনস্টিটিউট করতে বলেছি, সকলেরই প্রতিনিধি থাকবে। ছোট বড় সকলকেই বলেছি, তাদের সকলের মত বলুন তার মধ্য থেকে একটা ঐকমত্য নিয়ে একটা শ্রমনীতি হোক, এটাই চাই, কোন ডিস্ক্রিমিনেশন এখানে নেই।

দ্বিতীয় জিনিস হচ্ছে, কেউ কেউ আমার সমালোচনা করেছেন, বিশৃংখলা আমার কথা বলেছেন। আমাদের সরকারের নীতি হচ্ছে—আমি একজনই ল্যাংগুয়েজ এখানে রাখছি, পুলিশ স্যাড নট ইন্টারফিয়ার উইথ লেজিটিমেট, ডেমোক্র্যাটিক ট্রেড ইউনিয়ন মুভমেন্ট অর্ডিনারিলি। কেন এ-কথা বলছি? আপনারা যাঁরা শ্রমিক আন্দোলন-এর সঙ্গে আছেন সাধারণ মানুষ যাঁরা আছেন, তাঁরা গত ২০ বছরের ইতিহাস কি দেখেছেন? দেখেছি স্ট্রাইক-ব্রেকিং-এর কাজ করানো হচ্ছে পুলিশকে দিয়ে। ধর্মঘট করলে শ্রমিককে ধরা হয়, কিন্তু মালিককে ধরা হয় নি। দেখেছি ন্যায়সঙ্গত আন্দোলন করতে গিয়ে পদে-পদে শ্রমিকের অন্তরায় হয়েছে। শুধু ওইটাকে সরিয়ে দিয়েছি যাতে করে তারা তাদের ন্যায়সঙ্গত ট্রেড ইউনিয়ন আন্দোলন করতে পারে। আমি অনেক বলেছি, পুলিশ মালিকের দালালী করে শ্রমিকদের জব্দ করেছে। পুলিশ অফিসারের বিরুদ্ধে আমার অভিযোগ নেই, ভুল শ্রম-নীতির জন্য এটা হয়েছে। আমরা এটা সরিয়ে দিয়ে বলেছি যদি তোমাদের সেফ করতে হয়, তাহলে শ্রমিক এবং মালিক উভয়ের ন্যায়সঙ্গত দাবী রক্ষা করতে হবে। সেইজন্য আমরা এম্ফ্যাসিস দিয়েছি এ-কথার উপর যে, লেজিটিমেট ডেমোক্র্যাটিক মুভমেন্ট। কোথাও যদি ইল্লিগ্যাল হয় ...... ........ ..........

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** আপনারা পুলিশকে এ-কথা বলেছেন?

**শ্রীসুবোধ ব্যানার্জি:** নিশ্চয়ই বলেছি। যখন এর বাউন্ডস্ ছাড়িয়ে গেছে তখন কংগ্রেস সরকারের কোন শ্রমমন্ত্রী অন দি স্পট গিয়ে সেটা মিটিয়ে দেন নি। কিন্তু যুক্তফ্রন্ট সরকারের শ্রমমন্ত্রী হিসেবে যেখানে আমি গেছি, মীমাংসা করেছি, রাত দেড়টার সময় মালিক এবং শ্রমিকের মধ্যে মীমাংসা করে এসেছি। যতদূর করা যায় আমরা করব, কিন্তু গোটা বাংলা দেশের বিভিন্ন জায়গায় যাওয়া একজন শ্রমমন্ত্রীর পক্ষে সম্ভব নয়। আমি যে-কথা বললাম, তার অর্থ হল যারা গণতান্ত্রিক আন্দোলন করছে তাদের পথ খুলে দেওয়া হবে। কেউ এ-কথা বলে নি যে হিংসাত্মক কার্যে প্ররোচনা দেব। নিশ্চয়ই নয়। এবারে আমি বাংলা দেশের কাগজের কথা নয়, বাইরের একটা কাগজের কথা বলছি। আমি ন্যাশনাল টোব্যাকোর উদাহরণ দিয়ে বলছি, শ্রমমন্ত্রী হিসেবে আমি তা সমর্থন করি না, আমার সরকার করে না। যখন আপনারা লেবার ম্যানেজমেন্টের কথা ভাববেন তখন সাইকোলজিক্যাল

ফ্যাক্টরের কথা ভুলবেন না। ওটা একটা মস্ত বড় ফ্যাক্টর। আমি দেখেছি ২০ বছরের পুঞ্জীভূত ক্ষোভ। ২০ বছর ধরে এই মানুষগুলোকে মনে করেছে অমানুষ এবং সেই অমানুষের মত ব্যবহার তাদের সঙ্গে করা হয়েছে। আজকে তারা ভাবছে সেদিন আর নেই। এই যে তারা ভাবছে তার ফলে উৎসাহের জোয়ার একটা আসে। তবে সেই জোয়ারকে কন্ট্রোল করতে হয় এবং আমাদের শ্রম-দপ্তর থেকে সেটা আমরা করছি। আমাদের সরকারের তরফ থেকে বারবার বলা হচ্ছে, টু এক্সারসাইজ রেস্ট্রেন্ট। প্রশ্ন হোল কাকে দিয়ে এটা করব? পুলিশ দিয়ে কি হয়? না, হয় না। এই জিনিস করতে হলে শ্রমিক নেতাদের ডাকতে হবে। আমরা তাদের কাছে অনুরোধ করেছি, তাদের কাছে সমস্ত পলিসি রেখেছি এবং সঙ্গে সঙ্গে মালিকপক্ষকে মিট করেছি এবং তাদের বলেছি দৃষ্টিভঙ্গী পাল্টান। তাদের বলেছি এইট্টিনথ সেনচুরির মেন্টালিটি নিয়ে থাকবেন না, ট্রেড ইউনিয়ন বললেই ক্ষেপে যাবেন এটা করবেন না। ট্রেড ইউনিয়ন হ্যাজ গট টু স্টে। আজকের দিনে ট্রেড ইউনিয়নকে অস্বীকার করে কিছু করা যাবে না। আমি ইংলন্ডের কথাই বলেছি। আমি [illegible] বলছি, আই অ্যাম কনসাস দ্যাট আই অ্যাম এ লেবার মিনিস্টার ইন এ ক্যাপিটালিস্ট সোসাইটি। আমি নিজেকে এত বড় মনে করি না। আমি জানি আমি পুঁজিবাদী সমাজ-ব্যবস্থার মধ্যে [illegible]। এবং যতদিন পুঁজিবাদ থাকবে ততদিন শ্রমিকের মুক্তি নেই। আমি তাদের বলেছি [illegible] পুঁজিবাদী দেশ যেগুলো রয়েছে, সেখানে কি এরকম ব্যবহার করে? ইংলন্ডে কি [illegible] ইজ এ ওয়ার্কার। হি ইজ ট্রিটেড এ্যাজ এ জেন্টেলম্যান ইনসাইড দি ফ্যাক্টরি অ্যান্ড আউটসাইড দি ফ্যাক্টরি। কিন্তু আমাদের দেশে একজন শ্রমিকের সঙ্গে কি [illegible] ব্যবহার করা হয়? এখানে তুই, তোকারি করে কথা বলা হয়। একজন [illegible] বললেন আমরা আমাদের ছেলেকেও তো তুই বলি। আমি জিজ্ঞাসা করি একজন [illegible] কি ছেলের মত তুই বলেন? না, তা বলেন না। সেই ফেলো [illegible] সুপিরিওরিটি [illegible] বলেন না। কাজেই তার যে রিএ্যাকশন সেটা মাইনে বাড়িয়ে দূর করা যাবে না।

[illegible] -40 p.m.]

[illegible] মালিকদের এ্যাটিচুড টওয়ার্ডস ওয়ার্কারস্ চেঞ্জ করাতে হবে। এই জিনিস যদি শ্রমিকদের সঙ্গে মালিকরা না আনতে পারেন, তাহলে রিলেশন আসবে না। [illegible] ব্যাপার আছে। সুতরাং এমন কিছু অন্যায় কথা তো আমি বলি নাই। তবে কেন [illegible] হৈ-হৈ করছেন? এই হৈ-হৈ করছেন যাঁরা, আমি তাঁদের কাছে আবেদন [illegible] জিনিস করা উচিত না। কেন হচ্ছে? এই [illegible] প্রধান [illegible] হয়েছে চাকরীর স্থায়িত্ব, দ্বিতীয় [illegible]। চাকরীর স্থায়িত্ব বাংলা দেশে [illegible] গেছে। রিট্রেঞ্চমেন্ট, লে-অফ, ক্লোজারগুলো হয়ে যাচ্ছে। কত হয়েছে? এই [illegible] আপনার কাছে দিতে পারি, সেই ফিগার আমার কাছে আছে। এখন আমি গত [illegible] মাসের হিসেব দেব। অবশ্য আমি চেষ্টা করছি এই সমস্যাটা সমাধান করা যায় কিনা! [illegible] লে অফ-এর হিসেব দিই ৯১-টি ইউনিটে ১৬,৬২৮ জন শ্রমিক লে-অফ হয়েছে। আর ফেব্রুয়ারী মাসে ৪১-টি ইউনিটে ৫,৩৬৬ জন শ্রমিক লেড অফ হয়েছে। এই দুটো [illegible] বাংলা দেশের হিসেব। আর মার্চ মাসের ১৫ই পর্যন্ত কলকাতা ও হাওড়ায় ১১-টি ইউনিটে ১,২৩৪ জন শ্রমিক লেড-অফ হয়েছে। সর্বশুদ্ধ ৯৫-টি ইউনিটে ২৩,২১৮ [illegible] শ্রমিক লেড-অফ হয়েছে। [illegible] কত জ্বালা! চাকরী না থাকলে কি [illegible]! এটা [illegible]। এটা একটু সিমপ্যাথেটিক্যালি ভিউ করলেন। চোখ রাঙিয়ে এ জিনিস হয় না।

রিট্রেঞ্চমেন্ট-এর ক্ষেত্রে দেখুন জানুয়ারীতে ১১টি সংস্থায় রিট্রেঞ্চমেন্ট হয়েছে, ফেব্রুয়ারীতে হয়েছে ৩৩টা সংস্থায় এবং মার্চের ১৫ই তারিখ পর্যন্ত ৪টি সংস্থায় হয়েছে। তাহলে আমরা দেখতে পাচ্ছি এতগুলি রিট্রেঞ্চমেন্ট, এতগুলি ফ্যাক্টরিতে হয়েছে। আর ক্লোজার হয়েছে দেখুন জানুয়ারীতে ৪টা ইউনিটে; ফেব্রুয়ারী মাসে ২টি ইউনিটে এবং মার্চের ১৫ই পর্যন্ত হয়েছে দুটি ইউনিটে। এই যে গরিব লোক, মানে যারা ইল-পেড ওয়ার্কারস, তাদের চাকরীর স্থায়িত্ব যদি না থাকে, তারা যদি অতি সহজেই উত্তেজিত হয়ে পড়ে, তাহলে গালাগালি দিতে পারেন তাদের? এই অভাবের মুখে খেতে যারা পাচ্ছে না, অধিকার যাদের

এতটুকু সমাজ স্বীকার করলো না, তারা যদি একটু হাত তুলে বেশী কাজ করে ফেলে, সেটা নিন্দনীয় হবে? আর যাঁরা তাদের এইরকম অবস্থায় এনেছেন, তাঁদের বিরুদ্ধে একটি কনিষ্ঠ অঙ্গুলিও আপনারা তুলবেন না? এটা কি সোস্যাল জাস্টিস? এই সোস্যাল জাস্টিস! প্রশ্ন আমার এই, আমি যে-কথা বলছি, আমি ব্যক্তিগতভাবে কারো কথা বলছি না, সমাজের যদি এই দৃষ্টিভঙ্গী থাকে, তাহলে কি আপনারা সন্তুষ্ট করতে পারবেন? সোস্যাল জাস্টিস মানে কি এই হবে? এই জিনিসটা এই দৃষ্টিভঙ্গী থেকে দেখা দরকার। শুধু তাই নয়, ডিফিকালটিজ-এর কথা যা বলছেন, আমি জানি ইঞ্জিনিয়ারিং শিল্পের ডিফিকালটিজ, কেন এত বেকার, কেন এত ছাঁটাই, কেন এত ক্লোজার হয়েছে আপনি জানেন। ঘুরিয়ে আবার সেই অর্থনীতিতে আসতে হবে। এই ইঞ্জিনিয়ারিং শিল্প কেন? ইট ইজ দি মাদার অফ ইন্ডাস্ট্রি। ইঞ্জিনিয়ারিং শিল্প কি গড়ে? মেশিন টুলস্ গড়ে। এই মেশিন টুলস্ কোথায় ব্যবহার হয়? কনজিউমার্স গুডস্ প্রোডাকসন-এর কাজে ব্যবহার হয়। এই কনজিউমার্স গুডস-এর প্রোডাকসন যদি বাড়াতে হয়, তাহলে কি করা দরকার? মানুষের পারচেজিং পাওয়ার বাড়ান দরকার। তাহলে ভোগপণ্য বেশী ব্যবহৃত হবে, কনজাম্পসন বেশী হবে। কিন্তু আমাদের দেশে র‍্যাডিকাল ল্যান্ড রিফর্মস আইন না হবার ফলে আমাদের দেশের শ্রমিক-কর্মচারীদের পারচেজিং পাওয়ার অত্যন্ত সীমাবদ্ধ। ফলে গোটা মার্কেট অফ কনজিউমার গুডস কন্ট্রাক্টেড হয়ে গেছে। আর এই কন্ট্রাক্টেড মার্কেট হবার জন্য কনজিউমারস গুডস ইন্ডাস্ট্রি তেমন ডেভেলপ করছে না। এই কনজিউমার গুডস ইন্ডাস্ট্রি ডেভেলপ না করার জন্য ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে মেশিন গুডস তৈরী হচ্ছে না। এই মেশিন গুডস তৈরী না হবার জন্য স্টীল প্রোডাকসনও হ্যাম্পার হয়ে যাচ্ছে। কাজেই গোটা অর্থনীতিটাই পুঁজিবাদী একটা সমস্যার মধ্যে ডুবে গেছে। এটা আপনারা দেখতে পাচ্ছেন না কি করে বাঁচিয়েছেন এতদিন? আপনি জানেন একে বাঁচান হয়েছে বাই আর্টিফিসিয়াল স্টিমুলেসন। যে রুগী ধুকছে তাকে আপনারা আর্টিফিসিয়াল স্টিমুলেসন দিচ্ছেন। যে ডিফেন্স ম্যাটিরিয়েলস করছেন, অমুক যাঁরা তৈরী করছেন, সেখানে চিরকাল ঐ ডিফেন্স ম্যাটিরিয়েলস তৈরী হবে না। দীর্ঘদিন বাদে যখন তা বন্ধ করতে হবে, তখন সেই ইন্ডাস্ট্রিগুলো যাবে কোথায়? যদি ইন্ডাস্ট্রির গ্রোথ র‍্যাপিড করতে হয়, তাহলে কি করতে হবে? আমাদের পারচেজিং পাওয়ার অফ দি পিপল বাড়াতে হবে। আমি সমাজতন্ত্রের কথা বলবো না। ১৯২৯ সাল থেকে ১৯৩৩ সালের ইংলান্ডের কথা আপনাদের স্মরণ করতে বলি। কিনস্ যখন এলেন, কী হতো তার আগে? যখন ওভার প্রোডাকসন হল, তখন ফ্যাক্টরিতে ছাঁটাই করে দিচ্ছে। কিন্তু কীনস্ তখন বলছেন, ফ্যাক্টরিতে ছাঁটাই করার অর্থ ফার্দার কন্ট্রাকসন অফ হোম মার্কেট এবং এই ফার্দার কন্ট্রাকসন অফ হোম মার্কেট মানে ফার্দার ক্লোজার অফ ফ্যাক্টরি, তার মানে এই ফার্দার ক্লোজার অফ ফ্যাক্টরি মানে ফার্দার প্রাইসেস্ অফ ক্যাপিটালিজম। এই জিনিস তাঁরা ভুলে গেছেন। ও-তো পুঁজিবাদী অর্থনীতি দিয়ে করতে পারা যায়। তাই বলছি আজকে পারচেজিং পাওয়ার বাড়ান দরকার, র‍্যাডিকাল ল্যান্ড রিফর্মস হওয়া দরকার ওয়েজেস বাড়ান দরকার এবং তাহলেই কনজিউমার্স পারচেজিং পাওয়ার বাড়বে। তবেই কনজিউমার্স গুডস-এর প্রোডাকসন বাড়বে। আর এই কনজিউমার্স গুডস-এর প্রোডাকসন বাড়লে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি বাড়বে। তবেই ইঞ্জিনিয়ারিং শিল্প আবার দানা বেঁধে উঠবে এবং তবেই আমরা হেভি বেসিক ইন্ডাস্ট্রি গড়ে তুলতে পারব। আর টোটাল পুঁজিবাদী সমাজ থেকে, আমার চৌদ্দ-পুরুষের ক্ষমতা নেই এই অর্থনীতিকে মুক্তি দেওয়া। আমি ত লিমিটেসন-এর মধ্যে কাজ করছি। সেই পুঁজিবাদী অর্থনীতির মধ্যে যতখানি করা যেতে পারে ততখানি চেষ্টা করছি। শুধু এই কথাই নয়, আপনারা জানেন যে, রেলওয়ে বোর্ড থেকে একটা বিরাট অর্ডার পেতো এই ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি-গুলি। সেই রেলওয়ে বোর্ডস কি করত? ডিফেন্স-এর একটা বিরাট অর্ডার পেতো এই ইন্ডাস্ট্রিগুলি। ডিফেন্স সেই-সব অর্ডার করে দিয়েছে। রেল বলছে, আমি ডেভেলপমেন্ট করবো না। এঁরা কি করবেন? আমার সরকারের তরফ থেকে কি বলা হয়েছে? দি হোল ম্যাটার আমরা টেক আপ করেছি উইথ দি সেন্টার, যাতে করে কিছু অর্ডার ওঁরা পেতে পারেন। অন্ততঃ আমাদের দেশের শ্রমিকরা যেন ছাঁটাই না হয়। পুঁজিবাদী অর্থনীতির মধ্যে যতখানি প্যালিয়াটিভ দিতে পারা যায়, সেদিকে দৃষ্টি রেখে এই সরকার চেষ্টা করছেন। আর কি চান? আমরা সমস্যা সমাধানের চেষ্টা করছি। যদি আরও কোন সমস্যা সমাধানের কথা আমাকে জানাতে পারেন,

তাহলে আমি আশ্বাস দিতে পারি আমাদের এই সরকার সে সমস্যা সমাধানের চেষ্টা করবে। তারপরে শুনুন, আরও কথা আছে। আবেদন করেছি লে-অফ, রিট্রেঞ্চমেন্ট বন্ধ করা সম্বন্ধে। আমার কাছে শুধু এলেই ত কিছু হবে না। ছাঁটাই করে দিলেন, তক্ষুনিই শ্রমিকরা ক্ষেপে গেল। এটা যেন একটা ফেয়িট এ্যাকমপ্লি। ইংলন্ডে ত এমন হয় না। তাদের প্রোগ্রেসিভ লেজিসলেসন যেখানে আছে, সেখানে ত এমন হয় না। ছাঁটাইয়ের আগে আমাদের শ্রম-দপ্তরের কাছে আসে এবং সেখানে এলে, তাঁরা দেখেন যে, সেই ছাঁটাই যুক্তিযুক্ত কিনা? এটা ত দেখা দরকার! সেইভাবে আমরা চিন্তা করছি। বোর্ড অফ কন্সিলিয়েসন গঠন করা দরকার। কিন্তু এই বোর্ড অফ কন্সিলিয়েসন গঠন করতে গেলে অর্থের প্রয়োজন। আমরা চেষ্টা করছি ছাঁটাই-এর আগে, সেটা বোর্ড অফ কন্সিলিয়েসন-এর কাছে যাতে যায়। কারণ ছাঁটাই ত রাতারাতি আসে না। এক মাস, দু-মাস আগেই টের পাওয়া যায় যে, ছাঁটাই হবে, কি হবে না। লে-অফ-এর প্রয়োজন হবে, কি হবে না! সমস্ত কেস তোমরা বোর্ড অফ কন্সিলিয়েসন-এর কাছে রাখো, তাঁরা দেখুন যুক্তিযুক্ত কিনা, লেট দেম বি কনভিনস্‌ড যে, সেটা তাদের প্রয়োজন আছে, কি প্রয়োজন নেই! বহু জায়গায় আমি দেখেছি যে, সেখানে ছাঁটাইয়ের কোন প্রয়োজন নেই, লে-অফ-এর প্রয়োজন নেই। এই যে, আপনাদের ওভারহেড কস্ট, যদি কিছু কেটে দিই, তাহলে দেখতে পাবেন শ্রমিকগুলির ছাঁটাই না করে দিয়ে, তাদেরকে আমি ফিট ইন করে দিতে পারি। তা করবার দরকার হবে না এই সরকারকে। যে সরকার শ্রমিকদের ওয়েলফেয়ার-এর কথা বলছে সেই সরকার কি এগুলি দেখবে না? কিন্তু তারজন্য কোন মেসিনারি নেই। ২০ বছর ধরে কংগ্রেস রাজত্ব করলো, আর তাদের কোন মেসিনারি হল না আজকে! স্টেট ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস এ্যাক্ট-এর মধ্যে এই জিনিস ছিল। কেন ২০ বছরের মধ্যে কংগ্রেস এটা করতে পারলো না? আপনারা সেটা জিজ্ঞাসা করবেন, আপনাদের নেতাদের কাছে। কেন এটা হল না ২০ বছরে? আমি ত একটা কোন অসম্ভব জিনিস করছি না। তাদের ত কিছু দেওয়া উচিত ছিল। সেই জিনিস তাঁরা করেন নি। চেষ্টা করছি, আমি সেটাকে আনার জন্য কি করা যেতে পারে।

এবারে আসুন শ্রমিকদের বেতন সম্বন্ধে। যে কথা আমি আগে বহুবার বলেছি যে, তাদের বেতন কিছু বাড়ান দরকার। কিন্তু এই বেতন বাড়ান সম্পর্কে, আপনারা জানেন যে, আপনাদের শ্রমমন্ত্রীর কোন ক্ষমতা নেই। আমি তাই ঠাট্টা করি--লোকে এসে চাকরী চায়, আমি বলি তোমরা শ্রমমন্ত্রীকে জানো না? সেত খড়ের কার্তিক। জল পড়লে সব ধুয়ে যাবে, সেই চকচকে খড় বেরিয়ে পড়বে। তার কোন ক্ষমতা নেই। আমি কি করতে পারি? আমার কাছে ওঁরা আসছেন চাকরীর জন্য, খুব সিম্প্যাথি দেখিয়ে আমি বড় জোর আমার ডাইরেক্টর, ন্যাশনাল এমপ্লয়মেন্ট সার্ভিস-এর কাছে পাঠিয়ে দিতে পারি, এই বলে, যে, ওঁদের চাকরী দাও। কিন্তু কোথায় তিনি চাকরী দেবেন? তাঁকে ত আবার সেই-সব ইন্ডাস্ট্রিয়ালিস্ট-দের কাছে যেতে হবে। এইজন্যই আমি শ্রমমন্ত্রীকে খড়ের কার্তিক বলি। কিন্তু যে জায়গায় আমার ক্ষমতা আছে, সে জায়গায় আমি নিশ্চয়ই ক্ষমতা এ্যাপ্লাই করবো শ্রমিকের স্বার্থে, দেশের মানুষের স্বার্থে। এই আশ্বাস আমি আপনাদের কাছে দিতে পারি। মিনিমাম ওয়েজেস এ্যাক্ট আমার এক্তিয়ারে, ট্রাইবুনাল-এ আমার যেতে হবে না, মিনিমাম ওয়েজেস এ্যাক্ট আমি এ্যাপ্লাই করবো এবং শ্রমিকদের ওয়েজ বাড়াবো। কিভাবে ওয়েজ বাড়াবো? না, সকলের সঙ্গে যুক্তি করে, যা হওয়া উচিত এই দুর্মূল্যের বাজারে। ইন্ডাস্ট্রিস্‌-এর ক্ষেত্রে মিনিমাম ওয়েজেস এ্যাক্ট, ১৯৫৯ সালে, সত্তার সাহেবের মন্ত্রীত্বের সময়, আপনারাই পাশ করেছিলেন। আজ ১৯৬৭ সাল ৮ বছর পার হয়ে গিয়েছে, জিনিসের দাম আগুন, প্ল্যানিং কমিশন বলেছেন, গত তিন বছরে জিনিসের দাম যা বেড়েছে কুড়ি বছরে তা বাড়ে নি, তা সত্ত্বেও মিনিমাম ওয়েজ রিভাইজ করা হয় নি। এই অবস্থায় কেন মিনিমাম ওয়েজ রিফিক্স করা হয় নি? এর কে জবাব দেবে? কংগ্রেসী সরকারের জবাব দেওয়ার কথা নয়? তাঁরা কোন জবাব দিচ্ছেন না। তাঁরা কেন দেন নি, তাঁরা কেন এটা করতে পারেন নি, তাঁদের হাতে ত আইন ছিল, যথেষ্ট ক্ষমতা ছিল। কেন তাঁরা মিনিমাম ওয়েজ রিভাইজ করেন নি, কস্ট অফ লিভিং ইনডেক্স-এর সঙ্গে সংগতি রেখে? আমি সেটা করতে চেষ্টা করছি। আমাদের সরকার কি চেষ্টা করছে তা আমি আপনাদের পূর্বেই জানিয়েছি। কোন কোন শিল্পে ইতিমধ্যে অর্ডার গিয়েছে, যাতে মিনিমাম ওয়েজ আমি

আপনাদের দিতে পারি। (এ ভয়েস—আপনারা শুধু চেষ্টার আশ্বাস দিচ্ছেন, না সত্যই কার্যত কিছু করবেন ?) আমরা এটা করবই এ জেনে রাখবেন। (ইন্টারাপসনস্) সব কিছু আপনাদের বলবো।

আপনাদের কাছে বলি আমি অর্ডার দিয়েছি। তবে, কোথায় অন্তরায় তাও বলে রাখি আপনারা এমন আইন করে রেখেছেন, সে জায়গায় কাজ করা খুব মুস্কিল। কমিটিগুলি এমনভাবে গঠিত হয়েছে তাতে শ্রমিকদের প্রতিনিধি নেই, সেখানে কেবল মালিকে প্রতিনিধিতে ঠাসা। এ চলতে পারে না। যেখানে মিনিমাম ওয়েজ গড়বো, সেখানে যা শ্রমিকের প্রতিনিধি না থাকে, কেবলমাত্র মালিকের প্রতিনিধি থাকে, সে মিনিমাম ওয়েজ কখনও শ্রমিকদের স্বার্থ দেখতে পারে না। সুতরাং মাই ফার্স্ট টাস্ক হচ্ছে টু রিকনস্টিটিউ দিজ কমিটিজ। আমাদের হাত বেঁধে দিয়েছেন সেখানে। এমন আইন করে রেখেছেন যে একবার কমিটি গঠন করলে, দু-বছরের মধ্যে সে কমিটি আর বদলান যাবে না। আমা শ্রমমন্ত্রী হয়ে এখানে আসবার আগে, কংগ্রেস দলের শ্রমমন্ত্রী মহাশয় সমস্ত কয়টা কমিটি গঠন করে দিয়ে গিয়েছেন ঐ মালিকদের লোক বোঝাই করে।

[6-10—6-50 p.m.]

আইন করে রেখেছেন, একবার গঠন করলে দু-বছরের মধ্যে বদলান যাবে না। আমার আস আগে আপনাদের আগের শ্রমমন্ত্রী সমস্ত কমিটি গঠন করে দিয়ে গিয়েছেন মালিকদের লোকদে বোঝাই করে দিয়ে। ফলে আমাকে করতে হচ্ছে কি, প্রথমে রিকনস্টিটিউট করতে হচ্ছে কিন্ত দু-বছরের মধ্যে আমি পারি না, ফলে আমাকে আইন সংশোধন করতে হচ্ছে পাওয়ার গভর্নমেন্টের হাতে নিতে চাই। আর চেঞ্জ করতে গেলে ৪৫ দিনের নোটি দিতে হয়। ফলে যে কাজ আমি কাল থেকে শুরু করবো ভেবেছিলাম, আমার ৪৫ দিন দের হয়ে গিয়েছে। কিন্তু ৪৫ দিন পরে শ্রমিকদের প্রতিনিধি নিয়ে পুরোভাবে মিনিমাম ওয়ে কমিটিগুলি, এ্যাডভাইসরি বোর্ডগুলি রিকনস্টিটিউট হবে এবং ভাল বেতন যাতে তারা পা তার চেষ্টা করা হবে। আপনি জানেন ইতিমধ্যেই আমি অর্ডার দিয়েছি এই এই জায়গায় employment in rice mills, flour mills, dal mills, biri-making, cigarette, o mills, construction and maintenance of roads and buildings, stone breaking, stone-crushing, lac manufacture, public motor transport, tanner agricultural labourers, bone mills, glass industries.

এ-ছাড়া আরো তিনটি ইন্ডাস্ট্রিকে পশ্চিমবঙ্গ সরকার যাতে ইনক্লুড করে সিডিউ সেই অর্ডার দেওয়া হয়েছে। রাবার তাকে ইনক্লুড করেছি, অর্ডার দেওয়া হয়ে মিনিমাম ওয়েজেসেব অধীনে আনার জন্য। আর যে-সমস্ত বড় বড় সপস্ যেখানে ৫০ জ কাজ করে, এ্যান্ড্রিউল বা ঐ ধরনের কোম্পানী নিয়ে আমার মাথা ঘামাবার প্রয়োজন নেই ছোট ছোট যে-সমস্ত সপস্ এ্যান্ড এস্টাব্লিসমেন্টস, যেখানে ৫০ জন কাজ করে, তাদে ইনক্লুড করার অর্ডার দেওয়া হয়েছে। এ ছাড়া হোসিয়ারী ইন্ডাস্ট্রিজ, এদেরও যাতে মিনিমাম ওয়েজেসের আওতায় আনা হয় তার অর্ডার চলে গিয়েছে। সুতরাং এর চেষ্ট এরই সাথে সাথে আমরা করে চলেছি। আপনাদের কাছে এবারে আমি বলবো, যে, সমস্ত জিনিসটা গন্ডগোল পাকায় কোথায় জানেন ? ছাঁটাই শ্রমিক চাকরী চায়, কন্সিলিয়েসনে গেল, এ্যাডজুডিকেশনে গেল, তিন বছর কেটে গিয়েছে। লটস্ অফ কেসেস্ জমা আ দেখলাম। আপনারা কিছু মনে করবেন না বলতে বাধ্য হচ্ছি যে, ২০ বছরের জমান জঞ্জাল দিনে ১৪/১৮ ঘণ্টা খেটেও সাফ করতে পারছি না। এ জঞ্জাল কে সাফ করবে! কিন্ত ঘাড়ে দায়িত্ব যখন নেওয়া হয়েছে তখন কোদাল নিয়ে লাগতে হবে সাফ করতে। সেখানে অর্ডার দিয়েছি, বুরোক্র্যাটিক টাইপের অর্ডার নয়, অফিসারদেব সঙ্গে মিট করেছি, তাঁদে কনভিন্স করিয়েছি, গোটা শ্রম-দপ্তরের আউট লুক এবং এ্যাটিচিউড পরিবর্তিত হওয় দরকার। ওয়ার্কাররা বুঝুক যে, দপ্তর এতদিন নামে লেবার দপ্তর ছিল কিন্তু কার্যত ম্যানেজমেন্টের দপ্তর ছিল, আপনাদের ব্যবহারে, আপনাদের দৈনন্দিন কাজের মাঝখা দিয়ে ওয়ার্কাররা যেন ফিল করে যে, এটা লেবারদের দপ্তর, ওয়ার্কারদের দপ্তর এবং ত

করতে গেলে কন্সিলিয়েশন দ্রুত করতে হবে। আমি সেই ইনস্ট্রাকসন দিয়েছি যে, কন্সিলিয়শেন প্রসিডিংস তিন মাসে শেষ করে দিতে হবে। আপনারা গেলে দেখবেন, জমান কাজ রেজ কাঁড়ি কাঁড়ি পরিষ্কার করা হচ্ছে। কিন্তু এক জায়গায় বাধা আছে, এ্যাডজুডিকেশনে। জজদের সঙ্গে মিট করেছি, তাঁদের জিজ্ঞাসা করেছি কেন এত দেরী হয় আপনাদের কাজে? তাঁরা বলেছেন, আইনের ত্রুটি আছে। বললুম সংশোধনের সাজেসন দেন গ্রহণ করবো। কিন্তু আর এক অসুবিধা, আপনাদের লেবার দপ্তরের এবং লেবার মিনিস্টারের আছে তা হল এই যে, জজ আমাদের হাতে নেই, জজ হাইকোর্টের অধীনে। ফলে ভাবতে হচ্ছে আমাকে যে যার উপর দিয়ে ডিপার্টমেন্টাল এ্যাকসন হতে পারে, যাকে দিয়ে কাজ করান যেতে পারে, অন্যান্য জায়গায় যেরকম আছে সেই-রকম কিছু এ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস ক্যাডারের লোক আনা যায় কিনা। এতে আমি আপনাদের কাছে বলবো, আই এ্যাম থিংকিং এ্যালাউড এখনও ঠিক করি নি। কারণ, এটা ঠিক করতে গেলে সমস্ত ট্রেড ইউনিয়ন সংস্থাকে জিজ্ঞাসা করা দরকার, তাদের মত পেলে এটা কি করে করা যায় সেই চেষ্টা করতে হবে।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** এ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার বলতে কাকে বোঝাচ্ছেন? লেবারের কেসে ত ট্রাইবুনালে যায়।

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** এ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার ইন দি সেন্স, অনেকে আছেন, যাঁরা জুডিশিয়াল ফাংশান করেছেন, ডবলিউ.বি.সি.এস. যাঁরা আছেন, যাঁরা অনেকে ফাংশান করেছেন এঁদের এনে করান যায় কিনা, তবে আই এ্যাম থিংকিং এ্যালাউড। এটা আমার পলিসি হিসাবে বলতে পারেন না। আমি শুধু একটা মিশনের কথা ভেবে যে কি করা যেতে পারে, হ্যাঁ, বদলাতে কিছু হবে এবং সেদিক থেকে শুধু ও আইন নয়, আপনারা জানেন এ ছাড়া কন্ট্রাক্ট লেবার সিস্টেম ক্যাজুয়েল লেবার, কি সাংঘাতিক জিনিস। ইংরাজ আমলে রয়াল কমিশন অফ লেবার এসেছিল, তাঁরাও রেকমেন্ড করেছিলেন কন্ট্রাক্ট লেবার এ্যাবলিশ করা দরকার। আপনারা জানেন যে, সেকেন্ড প্ল্যানে প্রমিসড ছিল যে, কন্ট্রাক্ট লেবার এ্যাবলিশ করবো গ্র্যাজুয়ালি আর অন্য জায়গায় এদের রেগুলেট করবো। আপনারা জানেন সুপ্রীম কোর্ট স্ট্যান্ডার্ড ভ্যাকোয়াম ব্যাপারে জাজমেন্ট দিয়েছে, কোথায় কোথায় কণ্ট্রাক্ট লেবার দূর করা যায়। অথচ এতদিন ২০ বছরেও কংগ্রেস সরকার একটা আইন করতে পারলেন না, ক্যাজুয়েল লেবারের কোন আইন হল না। আজ যাচ্ছি কাজ করতে সকাল-বেলায় মালিক বললে কাজ হবে না। ৮-টার সময় চলে এলাম, রাস্তায় ঘুরে ঘুরে ঘুরছি, খাওয়ার কোন উপায় নেই অন্য জায়গায় যে কাজ পাবো তার উপায় নেই কারণ হাজিরা দেবার সময় পার হয়ে গিয়েছে। আমি ডিপার্টমেন্টে নোট দিয়েছি যে, এগুলি দূর করার জন্য আইন আনুন ইন দি লাইন অফ প্রগ্রেসিভ লেজিসলেশন যা অন্য জায়গায় আছে। যখন আসবে তখন নিশ্চয়ই আপনাদের পরামর্শ নেবো এবং আপনাদের পরামর্শ নিয়ে এমন আইন করা হবে যাতে নিগৃহীত লেবার, ওয়ার্কারদের স্বার্থ রক্ষিত হতে পারে এই প্রচেষ্টাও চলেছে। আমি জানি যে, বর্তমানে যে আইনগুলি আছে তা অদ্ভুত ত্রুটিপূর্ণ। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটের কথা ধরুন, মালিককে ডাকা হল সালিশীর জন্য, মালিক বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে দিলো, বললে আমি যাবো না। কন্সিলিয়েশন অফিসারের ক্ষমতা নেই টু এনফোর্স দেয়ার এ্যাটেন্ডেন্স। সুতরাং এর এ্যামেন্ডমেন্ড করা দরকার। আপনি জানেন আগে পর্যন্ত আইন হয়েছিল বোনাস এ্যাক্টে যদি কেউ বোনাস না দেয় তাহলে সেই টাকা আইন অনুসারে আমি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট দিয়ে সার্টিফিকেট করে আদায় করতে পারি না, এইরকম বহু ত্রুটি আছে। এই-সব দূর করতে হবে। ফ্যাক্টরি এ্যাক্টে বহু ত্রুটি আছে এই-সব দূর করতে হবে। সপ এ্যান্ড এস্টাবিলসমেন্টস এ্যাক্ট সংশোধন করতে, অন্যান্য জিনিসগুলি করতে হবে, বহু জিনিস রয়েছে যা এখনও হয়নি। এগুলি সব আপনাদের সাজেসন নিয়ে করতে হবে। সর্বশেষে একটা কথা আমি বলবো, তা হল এই যে, আমরা দেখেছি আর একটা সবচেয়ে বড় গ্রিভান্স হচ্ছে ই.এস.আই. স্কীম সম্বন্ধে। সেখানে ডাক্তার আছে ত ঔষধ নেই, ঔষধ নেই বলে সেখানে চিকিৎসাও হয় না, হোল থিং ইজ ইন এ মেস। একি দূর করা যায় না? ডিপার্টমেন্টকে বলেছি যে, নোট পুট

আপ করুন। আপনারা জানেন ত্রুটি কোথায়, ২০ বছরে কেন এই ত্রুটি দূর হয় নি; ত্রুটি দূর করতে গেলে কি কি করতে হবে তা জানা দরকার। আমি আশা করবো যে-সমস্ত ট্রেড ইউনিয়নিস্ট বন্ধুরা রয়েছেন, যে-সমস্ত ট্রেড ইউনিয়ন সংস্থা রয়েছে, আপনারা যাঁরা রয়েছেন, বৃহত্তর জনসাধারণ যাঁরা রয়েছেন, তাঁদের সকলের কাছে আমি সহযোগিতা কামনা করবো। আমাদের এই সরকার যে প্রগ্রেসিভ, প্রগতিশীল শ্রমনীতি, যা অন্য কোন রাজ্যে এই চেষ্টা হয় নি, সেগুলি জানার চেষ্টা করছি এবং আমি বলবো লেবার মিনিস্টার হিসাবে আপনাদের সকলের কাছে ছাত্র হিসাবে শেখার মন নিয়ে দাঁড়াবার জন্য তৈরী আছি, আপনারা এগিয়ে আসবেন এই আবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** আপনি একটা কথা বলেছেন যে, আপনি কমিটিগুলি দেখেছেন প্রত্যেক কমিটিতে মালিকের লোকে ঠাসা আছে, শ্রমিকদের প্রতিনিধি নেই, এ-কথা কি সত্য?

**শ্রীসুবোধ ব্যানার্জী:** আমি একজাক্ট ঘটনাটা বলে দিচ্ছি, গোপন করার কিছু নেই, লেট হিম বি স্যাটিসফায়েড। মিনিমাম ওয়েজেস এ্যাক্টে একটা প্রভিশন আছে, শ্রমিক মালিকের সমান প্রতিনিধি হবে। আপনি জানেন, শ্রমিকের প্রতিনিধি বলে যাদের নেওয়া হয়, তাঁরা এ্যাকচুয়ালি শ্রমিকের প্রতিনিধিত্ব করেন না। এজন্য আমি বলেছি কি জানেন? বলেছি সমস্ত শ্রমিক সংস্থাগুলি থেকে আসুক, আমি সেজন্য কোন ডিসক্রিমিনেশন রাখি নি, শ্রমিক সংস্থা থেকে আসুক এবং এসে তারা বলুক। ইন্ডাস্ট্রিয়াল হাউসিং স্কীম সম্বন্ধে জানাতে চাই, আমি কোন স্ল্যান্ডার না করে বলতে পারি, বাড়ী তৈরী করবে সরকার পাবলিক মানি দিয়ে, বাড়ী পাবে শ্রমিক, মালিক কেন এখানে থাকবে তা আমি বুঝি না। এই সাবসিডাইসড্ ইন্ডাস্ট্রিয়াল হাউসিং স্কীম, যেখানে মালিকের দেওয়া টাকা নেই, যেখানে সরকারের দেওয়া টাকা, সেগুলি সম্বন্ধে বলছি। মালিকদের দেওয়াগুলির সম্বন্ধে পরে বলছি, কিন্তু কেন মালিক থাকবে বুঝি না অথচ দেখলাম মালিকে বোঝাই। আউট অফ টার্ন স্যার, শুনলে আশ্চর্য হয়ে যাবেন, যে লোকটার বাড়ী পাওয়ার কথা, ৭ বছর এ্যাপ্লাই করে রেখেছে, সে বাড়ী পায় নি, আর যে দু-মাস এ্যাপ্লাই করেছে সে বাড়ী পেয়েছে। ডেকে জিজ্ঞাসা করলাম ব্যাপারটা কি, বললে কি জানেন, স্যার, আগের শ্রমমন্ত্রী যিনি এর চেয়ারম্যান ছিলেন তিনি অর্ডার দিয়েছেন। সত্যই তিনি অর্ডার দিয়েছেন কিনা আমি জানি না, আমি তাঁকে বলেছি আউট অফ টার্ন কে কত বাড়ী পেয়েছে তার নাম দিতে হবে, আই উইল এন্কোয়ার ইনটু ইট। কেন না, আমার কানে এসেছে যে টাকা নিয়ে ঐ-সব বাড়ী দেওয়া হয়েছে এবং সত্য যদি প্রমাণিত হয় তাহলে উই উইল টেক ড্রাস্টিক স্টেপস্ এগেনস্ট দোজ অফিসার্স, এ-বিষয়ে কোন সন্দেহ নেই।

[6-50—7-06 p.m.]

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজ কয়েক দিন ধরে মাননীয়া রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা হয়েছে আমি তা খুব মনোযোগ সহকারে সেগুলি শ্রবণ করেছি। এখানে যে গঠনমূলক সমালোচনা করা হয়েছে সেগুলি যতদূর সম্ভব গ্রহণ করার চেষ্টা করা হবে। অনেক কথা আমার পূর্ববর্তী সহকর্মী মন্ত্রী বলেছেন, কাজেই সেসব কথাগুলি পুনরায় আলোচনা করার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আমাদের খাদ্যনীতি স্থির করতে দেরি হচ্ছে কেন এই বিষয়ে সমালোচনা করেছেন বিরোধীপক্ষের মাননীয় নেতা এবং তার জবাবও কিছু পেয়েছেন। আমরা অল্প কয়েকদিন হল ভার নিয়েছি এবং এমন অবস্থায় ভার নিয়েছি যে, আমি কোন বিরূপ সমালোচনা করতে চাই না—যেটাকে তিনি বলেছেন বোল্ড পলিসি বলিষ্ঠ খাদ্যনীতি এবং নির্বাচনের সময় বলা হয়েছিল বৈপ্লবিক খাদ্যনীতি, আমরা সেই বৈপ্লবিক খাদ্যনীতির চাপে পড়ে এমন অবস্থায় এসেছি যে, আমাদের খাদ্যনীতি ঠিক করতে একটু সময় লাগবে। তা ছাড়া আমাদের দিল্লীর উপরে খানিকটা নির্ভর করতে হয়। আমরা তিনজনে গিয়েছিলাম, আমি, মাননীয় খাদ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী গিয়ে কতকগুলি কথা বলে এসেছি, তার উপরে আমরা খাদ্যনীতি স্থির করছি। এবং কালকে তিনটার সময় আমাদের খাদ্যমন্ত্রী আমাদের এই সভায় সেই নীতি ঘোষণা করবেন।

মাননীয় সদস্য খগেনবাবু বলেছেন যে, তাঁর দলের কোন কোন কর্মীকে নাকি আমাদের কর্মীরা অ্যাসাল্ট এবং মোলেস্টেড করেছে—এই ভাষাটা তারই দিলাম। আমাদের কর্মীরা বলতে কি বুঝেছেন জানি না, জনসাধারণ যদি করে থাকে তার জন্য আমরা দুঃখিত, কিন্তু তাদের সবার কণ্ঠরোধ করবার অধিকার আমাদের নাই এবং ক্ষমতাও নাই। কিন্তু আমাদের যদি কেউ করে থাকে আমরা তার জন্য ক্ষমা চেয়ে নিচ্ছি।

তরপর শ্রমনীতি সম্বন্ধে আর বলব না, বিশদভাবে শ্রমমন্ত্রী বলে গেছেন। মাননীয় সদস্য খগেন ব্যানার্জি মহাশয় বীরভূমের রিলিফের ব্যাপারে কিছু অভিযোগ করেছেন আমরা সেগুলি তদন্ত করব। মাননীয় সদস্য বিনোদবিহারী মাঝি মহাশয় তিনি খরা এলাকার কথা বলেছেন—শুধু তাঁর এলাকার কথা নয়, এই প্রদেশে কয়েক জায়গায় খরা হয়েছে সে বিষয়ে আমরা কিভাবে সাহায্য করা যায় আমরা তা করছি, যতটুকু সম্ভব আরও ভালভাবে করবার ইচ্ছা আছে। মাননীয় সদস্য নিত্যানন্দ ভূঁইয়া মহাশয় তফসিলীদের স্বার্থের কথা তুলেছেন। তফসিলীদের স্বার্থরক্ষা করবার জন্য আমাদের সংবিধানে বিশেষ ব্যবস্থা আছে। আমাদের এই সভায় বহু তফসিলী সদস্য আছেন, আমাদের এ পক্ষেও অনেক তফসিলী সদস্য নির্বাচিত হয়ে এসেছেন আমরা তাদের সম্বন্ধে সজাগ আছি।

মাননীয় সদস্য মহারাজা বসু সীমান্ত এলাকার কথা বলেছেন—সীমান্ত এলাকা সম্বন্ধে আমরা খুব সজাগ আছি—তবে মাঝে মাঝে কোথায় একটু-আধটু সীমান্ত লঙ্ঘন হচ্ছে সে খবর আমরা পাচ্ছি এবং যতদূর সম্ভব আমরা সেটা সংযত করার চেষ্টা করছি। মাননীয় সদস্য শ্রীসুশীল পাল—তিনি কলকাতা ও বৃহত্তর শিল্পাঞ্চল যাকে মেট্রোপলিটান এরিয়া বলি তার উন্নতির কথা বলেছেন এবং বস্তির উন্নতির কথা বলেছেন। আমাদের পূর্ববর্তী সরকার এই দুটো ব্যাপার নিয়ে খানিকদূর অগ্রসর হয়েছিলেন—আমরা আরও এক পা এগিয়ে চলেছি যাতে কলকাতার ট্রান্সপোর্ট ব্যবস্থা আরও ভাল করে হতে পারে এবং নদীপথে যাতে আরও সুযোগ হয় আর একটা পুলের ব্যাপারে সেদিক আমরা কিছুটা অগ্রসর হয়েছি। মাননীয় সদস্য শ্রীভোলানাথ ব্রহ্মচারী এবং আরও একজন সদস্য সুন্দরবনের কথা তুলেছেন। আপনি জানেন যে সুন্দরবন সম্বন্ধে সরকার নানাভাবে বিশেষ ব্যবস্থা করে আসছেন। কাজেই সেখানে আমাদের দৃষ্টি এড়ায় নি। মাননীয় সদস্য শ্রীশশীভূষণ চৌধুরী তুফানগঞ্জের খরা বা ঝটিকা-বিধ্বস্ত এলাকার কথা তুলেছেন। আমরা রাতে খবর পেয়ে সেই রাতে টেলিফোন করে ম্যাজিস্ট্রেটকে বলে দিয়েছি যাতে সেখানে প্রয়োজনমত সাহায্য দেওয়া হয়—লোকের কষ্ট যতটা পারা যায় লাঘব করার জন্য আমরা ব্যবস্থা করেছি। মাননীয় সদস্য শ্রীবৃন্দাবন বোস হাওড়ার উন্নতির কথা বলেছেন—তিনি জানেন যে, কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্টের মত হাওড়ায়ও একটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট হয়েছে—অবশ্য তাদের টাকার কিছু টানাটানি আছে এটা ঠিক। তা ছাড়া সি এম পি ও—তাঁরা যে বৃহত্তর কলকাতার পরিকল্পনা করেছেন তার মধ্যে হাওড়াও ধরা আছে। আমি আর বেশি কিছু বলতে চাই না। আমি শুধু বলি যে, যখন এদিকের অনেকে বিরোধী পক্ষে ছিলেন এবং কংগ্রেসীরা যখন ক্ষমতাসীন ছিলেন তখন তাঁরা বারে বারে অ্যাপীল করেছেন বিরোধীদের কাছে যে, আমাদের সঙ্গে সহযোগিতা করুন, গঠনমূলক সমালোচনা করুন। আজকে এ'রা এদিকে এসে পড়েছেন, তখন আমি ও'দের হয়ে একথাটা বলি যেটা তাঁরা আমাদের কাছে চেয়েছিলেন, আজ আমরা তাঁদের কাছে চাই যে, তাঁরা যেন গঠনমূলক সমালোচনা করেন। অবশ্য আমদের কোন ভুলত্রুটি থাকলে কঠোর সমালোচনা করবেন নিশ্চয় বিরোধীপক্ষের যা কাজ তা নিশ্চয় তাঁরা করবেন, তবে আমাদের যদি কিছু কিছু সাহায্য করেন তাহলে আমরা সেটা সানন্দে গ্রহণ করব আর এই সভা মারফত সাধারণভাবে জনসাধারণের কাছে আমি অ্যাপীল করব যে, দেশে যেন শান্তি রক্ষা হয়। স্থানে স্থানে কিছু কিছু অশান্তির খবর আমরা পাচ্ছি, আমরা সেটা যতদূর সম্ভব সেখানে শান্তি রক্ষার চেষ্টা করছি। তবে এটা জনসাধারণের পরিপূর্ণ সহযোগিতা শুভেচ্ছা ছাড়া হয় না। পুলিসী চেষ্টার দ্বারা শান্তি-রক্ষা হয় বলে আমরা বিশ্বাস করি না—দরকার হলে সেই ব্যবস্থা অবশ্য করতে হয়। কিন্তু আমরা জনগণের উপর পরিপূর্ণভাবে নির্ভর করি—তাঁদের আশীর্বাদ পেয়ে আমরা এখানে এসেছি এবং তাঁদের সহযোগিতায় আমরা কাজ করতে পারব, এই আমি মনে করি। আমার আর বিশেষ কিছু বলার নেই।

The motion of

ডাঃ গোপিকারঞ্জন মিত্র যে উক্ত ধন্যবাদজ্ঞাপন প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউকঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, উক্ত ভাষণে—

(ক) আসানসোল-দুর্গাপুরের শিল্পাঞ্চলের প্ল্যানিং অর্গানিজেশনের ভবিষ্যৎ কি হইবে তাহার উল্লেখ নাই ;

(খ) আসানসোল মহকুমায় যে তীব্র জলকষ্ট দেখা দিয়াছে ও ইহার প্রতিকারে নতুন মন্ত্রিসভা কি কি ব্যবস্থা অবলম্বন করিবেন তাহার কোন উল্লেখ নাই ; এবং

(গ) বর্তমানে ইঞ্জিনীয়ারিং শিল্পে বিশেষ করিয়া আসানসোল শিল্পাঞ্চলে যে শ্রমিক ছাঁটাই চলিতেছে তাহার প্রতিকারকল্পে এই মন্ত্রিসভা কি কি ব্যবস্থা অবলম্বন করিবেন তাহার উল্লেখ নাই।"

was then put and lost.

The motion of

শ্রীআজিজুর রহমান যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউকঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) রাজ্যে শিক্ষা বিষয়ক অগ্রগতি সম্পর্কে রাজ্যপাল কিছুই বলেননি। প্রাথমিক শিক্ষার স্তর থেকে উচ্চতম বিশ্ববিদ্যালয় পর্যায় পর্যন্ত শিক্ষা বিস্তারের প্রশংসনীয় অগ্রগতি সম্পর্কে রাজ্যপাল কিছু বলেন নি। বর্তমান সরকারের শিক্ষানীতি সম্পর্কেও কিছু বলেন নি ;

(খ) গ্রাম অঞ্চলে খরাজনিত পরিস্থিতির মোকাবিলা করবার জন্য বিদায়ী সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছিলেন তার চিত্র রাজ্যপাল দেন নি ; এবং

(গ) শ্রমনীতি কি হবে এ সম্পর্কে রাজ্যপাল কোন কথা বলেন নি।"

was then put and lost.

The motion of

শ্রীঅমলেন্দুকুমার বাগচী যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউকঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) উক্ত ভাষণে সমগ্র রাজ্যব্যাপী খাদ্যসমস্যার বাস্তব চিত্র তুলিয়া ধরা হয় নাই ;

(খ) উক্ত ভাষণে সমগ্র পশ্চিমবঙ্গের উন্নয়নকার্যের কোন বাস্তব চিত্র তুলে ধরতে পারেননি।"

was then put and lost.

The motion of

শ্রীপতি সিংহ যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউকঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) পল্লী-অঞ্চলের সামগ্রিক উন্নতি, রাস্তাঘাট, সেচ, কৃষি, সমবায় ইত্যাদি সম্পর্কে যে অগ্রগতি তার সম্বন্ধে রাজ্যপাল কিছুই বলেননি;

সে শোনে তার ঘরে এবং আর একজন কংগ্রেসকর্মী সুরেন পালের ঘরে আগুন জ্বলেছে। সে তার মায়ের সঙ্গে দেখা করতে গিয়েছিল। তার পিছনে যারা ঘুরছিল তারা এক প্রতিবেশীর ঘর থেকে তার দরজা ভেঙ্গে তাকে ধরে নিয়ে আসে এবং তার মা-বাপের সামনে তাকে গুপ্তি ছোরা দিয়ে হত্যা করে। আমরা সন্দেহ করছি যে, এ ব্যাপারে লেফ্‌ট কমিউনিস্ট পার্টি একটা অরাজকতার সৃষ্টি করছে। আমি এ বিষয়ে পুলিসমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকানাই পাল:** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি আমি বিভাগীয় মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি। শান্তিপুরের ঠিক দক্ষিণে যে মনসাদহ বিল আছে, সেই বিলটা সংস্কারের জন্য দীর্ঘদিন ধরে বিগত সরকারের কাছে আমরা ধরণা দিয়েছি। একমাত্র ফরাক্কা বাঁধের ভবিষ্যতে কি হবে না হবে এই অজুহাতে বিলটি সংস্কার হয় নি। বহু চেষ্টার পর তিন লক্ষ টাকা ব্যয়ে ওখানে একটা ফিসারীজ স্কীম অ্যাকসেপ্টেড হয়েছিল এবং তার খানিকটা সামান্য অংশ কার্যকরী হবার পর সরকারের অধীনে যে জমি এসেছিল সেটার বিরুদ্ধে ইলা পালচৌধুরী স্টেট-এর তরফ থেকে মামলা চলছিল এবং সেই মামলায় সরকারপক্ষ হেরে গেছে। তার ফলে আজকে এই তিন লক্ষ টাকা জলে পড়তে বসেছে। এই সমস্ত জমি যে পতিত ছিল সেগুলি সরকার থেকে বছর বছর বন্দোবস্ত দেওয়া হচ্ছিল। এখন পালচৌধুরী স্টেট থেকে নূতন লোকদের বন্দোবস্ত দেওয়ার ফলে সেখানে খুনোখুনি হবার অবস্থা এসেছে। যাতে এই তিন লক্ষ টাকা জলে না যায় এবং ভবিষ্যতে শান্তিপুরের উন্নতি এবং স্বাস্থ্যের সুরাহা হয় তার জন্য ঐ বিলটা সংস্কার এবং অ্যাকুইজিশন করার অবিলম্বে দরকার রয়েছে সেদিকে আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** মাননীয় স্পীকার মহাশয়, আমি যে বিষয়টি সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছিলাম সেটা আমি মুখ্যমন্ত্রী উপস্থিত থাকাকালীন অবস্থায় উপস্থিত করতে চেয়েছিলাম। তিনি যখন নেই তখন আপনি আমাকে অনুমতি দেবেন যাতে তিনটার পর তিনি যখন আসবেন তখন তাঁর সামনে আমি সেটা উপস্থিত করতে পারি।

**শ্রীমতী বিভা মিত্র:** মাননীয় স্পীকার মহাশয়, কাল থেকে কলকাতা শহরে আপনি জানেন, আপনি এখানে বাস করেন, একটা থমথমে ভাব দেখা যাচ্ছে এবং বাগমারীর এই ঘটনা নিয়ে আলোচনা সারা কলকাতার মানুষের মুখে মুখে চলেছে। কালকে আমি সাতটা অবধি এই হাউসে ছিলাম। কিন্ত এই হাউসের মাঝখানে আমরা মুখ্যমন্ত্রীর মুখে কিংবা কোন মন্ত্রীদের মুখ থেকে কিছুই শুনি নি। আজকে সকালবেলায় আনন্দবাজার পত্রিকা পড়ে আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে, একটা সামান্য ঘটনা নিয়ে এতবড় অরাজকতা হয়ে গেল। এই যে অরাজকতা এই মন্ত্রিসভা কিছুই তার ব্যবস্থা করতে পারলেন না। এই যে ৫৫টি লোক আহত হয়েছে তারা কারা সেকথা এখনও আমরা জানি না। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই যে, এই ৫৫টা লোক কিভাবে আহত হয়েছিল—শুনলাম গুলী চলেছে। জানতাম যে, এই সরকার গুলী চালাবেন না। জনতার রাজ তাঁরা তৈরি করেছেন, জনতার কাছে তাঁরা সহযোগিতা চাচ্ছেন, কিন্তু সেই জনতার সরকার আজকে গুলী চালিয়েছেন। সেই গুলী কাদের উপর চালানো হয়েছে একথা আজকে আমরা জানতে চাই। কাল রাত্রে আমি প্রায় ১১টার সময় যখন ফিরছি সেই সময় দেখলাম মোড়ে মোড়ে অনেক লোক দাঁড়িয়ে আছে এবং শম্ভুনাথ পণ্ডিত স্ট্রীট এবং জগু মার্কেটের সামনে অনেক লোক দাঁড়িয়ে আছে।

**মিঃ স্পীকার:** আপনি বক্তৃতা দেবেন না—ফ্যাক্ট বলে বসে পড়ুন।

**শ্রীমতী বিভা মিত্র:** আমি তাই বলছি। আমি তখন মুখ্যমন্ত্রীকে ফোন করে তাঁর কাছে পুলিস চাই এবং তিনি সঙ্গে সঙ্গে পুলিস পেট্রোল পাঠিয়ে দেন। সেই পুলিসকেই যখন শান্তি রক্ষা করতে হবে তখন জনতার রাজ বলে এতগুলি লোকের প্রাণদণ্ড দেবার কি অধিকার এই সরকারের আছে সেটা মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই। (সরকারী বেঞ্চ হইতে তুমুল হট্টগোল।)

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্পীকার মহাশয়, আমাদের কাছে এখনই খবর এসেছে যে, কলকাতার চতুর্দিকে ভয়ঙ্কর গোলমাল হচ্ছে। এই সময় আমাদের কনস্টিটিউয়েন্সিতে চলে যেতে হবে। আপনি দয়া করে এই হাউস ইমিডিয়েটলি অ্যাডজোর্ন করে দিন। আজ কোন কাজ হতে পারে না।

**মিঃ স্পীকারঃ** যাঁরা যাবার দরকার মনে করেন তাঁরা চলে যান। যদি আপনার প্রাণের ভয় থাকে আপনি চলে যান। আমার কি আছে, আমি হাউস চালাব।

[1-50—2 p.m.]

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, প্রাণের ভয়ের কথা নয়, আমাদের কনস্টিটিউয়েন্সির লোকদের আমাদের বাঁচাতে হবে। আপনি যা বললেন আমি তার প্রতিবাদ করে বলছি যে, আপনি কি মনে করেছেন, প্রাণের ভয়ের কথা কি বলছেন? আপনি দেখুন চারিদিকে আগুন জ্বলে উঠেছে, একজনও মন্ত্রী নেই - মুখ্যমন্ত্রী নেই, আমরা সেইত চাইছি, এই অবস্থায় কাজ চলতে পারে না।

**মিঃ স্পীকারঃ** আপনারা এর আগে যখন হাউস থেকে চলে যেতেন তখন কি আমাকে বলে যেতেন? এখনও যদি আপনি যেতে চান যান, আমি হাউস বন্ধ করব না।

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্তঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় আপনার কাছে যে অনুরোধ জানিয়েছেন তাতে তিনি শুধু তাঁর নিজের কথা নয়, এই কলকাতার আগেপাশে যাঁরা আছেন তাঁদের সকলের কথা বলেছেন। তিনি তাঁর নিজের প্রাণ বাঁচাবার জন্য বলেন নি, এটা আপনার বোঝা উচিত ছিল। তিনি বলেছিলেন তাঁর নিজের এলাকায় এবং কলকাতার চারিদিকে যে অশান্তির আগুন জ্বলে উঠেছে, জনতা যেভাবে অশান্ত হয়ে উঠেছে তাতে প্রতিনিধি হিসাবে কর্তব্য সম্পাদনের জন্য আমাদের যাওয়া দরকার। আমরা সকলেই চঞ্চল হয়ে উঠেছি।

**মিঃ স্পীকারঃ** আপনারা একটু বসুন, যেটা বলেছেন সেটা আমি দেখছি।

(গোলমাল)

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। এখানে যে কথা উঠেছে সে সম্বন্ধে আপনাকে আগেই কিছুটা আভাস দিয়েছি।

(গোলমাল)

আমি স্পীকার মহাশয়ের পারমিশন নিয়ে বলছি। আমার কথাটা একটু দয়া করে শুনুন, এটা শুনলে ক্ষতি হবে না, এটা আমার স্টেটমেন্ট নয়। যেহেতু কথা উঠেছে সেইহেতু আমি বলছি। বাস্তবিকই শহরের অবস্থায় কিছুটা উত্তেজনা আছে। এটা আপনারাও জানেন আমরাও জানি। আর এটাও আশা করি নিশ্চয় জানেন যে, ঠিক সেই কারণে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে ৪-৫ জন মন্ত্রী শহরের উপদ্রুত অঞ্চলগুলিতে ঘুরে বেড়াচ্ছেন এবং চেষ্টা করছেন শান্ত অবস্থা সৃষ্টি করবার জন্য। আমরা ভেবেছিলাম যে, এই কাজগুলি শেষ হয়ে যাবার পর অর্থাৎ ৫-৭ মিনিট পরে যখন প্রথম বিলের আইটেম আসবে তখন স্বভাবতঃই ফাইনান্স মিনিস্টার উপস্থিত না থাকায় আমাদের মুলতুবী রাখতে হবে।

আমি ভেবেছিলাম আর পাঁচ মিনিটে অন্য বিষয়গুলি হয়ে যাক, যখন বিলের আইটেমটা আসবে তখন একটা মুলতুবীর প্রস্তাব রাখব এবং আপনাদের সঙ্গে পরামর্শ করব এবং পরে আবার চালু করা যায় কিনা তিনটার সময়, এটা ভেবে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আমি যখন বলেছিলাম সমস্ত দায়িত্ব নিয়েই বলেছিলাম। স্যার, আপনার এই উক্তির আমি শ্রদ্ধার সঙ্গেই প্রতিবাদ করব। আমি যখন বলি তখনই হাসি-ঠাট্টার সঙ্গে উড়িয়ে দেবার চেষ্টা করেন।

**মিঃ স্পীকারঃ** সেটা অকারণ আমাকে বলছেন কেন। আমি তো তা কখনও করি না। হঠাৎ একটা কথা উঠল, আমি কাজ করছিলাম, আমি দেখি নি।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি কথা নিবেদন করতে চাই। আজকে হাউস মুলতুবী করার কি কারণ তা জগন্নাথবাবুর মুখে শুনলাম। মেরিট-এ আমি যেতে চাইছি না। ইউ আর দি কাস্টডিয়ান অফ দিস হাউস। যখন মুলতুবী করার কথা হয়েছে, তখন আপনি অসতর্ক মুহূর্তে একটি কথা ব্যবহার করেছেন, সেটা স্পীকারের আসন থেকে বলাতে আমরা অত্যন্ত মর্মাহত হয়েছি। আমি আপনার কাছে শুধু একথা বলব যে, আপনি কাস্টডিয়ান অফ দি হাউস, আপনার আচরণের কোন সমালোচনা আমাদের দিক থেকে করতে হচ্ছে বলে আমরা অত্যন্ত দুঃখিত। কিন্তু আপনাকে অনুরোধ করব, যে কথাটা আপনি বলেছেন হয়ত না বুঝেই বলেছেন, অসতর্ক মুহূর্তে বলেছেন। সেটা আপনি প্রত্যাহার করুন।

**শ্রীকমলকান্তি গুহঃ** আজকে সিদ্ধার্থবাবু যে প্রস্তাব দিয়েছেন তার আগে আমি বিরোধী পক্ষের অন্যতম নেতা জগন্নাথবাবুকে সঙ্গে নিয়ে আপনাদের ঘরে আমি বসেছিলাম। সোমনাথবাবু যেটা বলেছেন, যেটা আলোচনা হয়ে গেছে যে, এই কয়েকটি ব্যাপার হয়ে গেলে আপনি হাউস অ্যাডজোর্ন করে দেবেন। আমাদের সাথে বসবেন। কাজেই এত ব্যস্ত হবেন না। সিদ্ধার্থবাবু যে কথা বলেছেন উনি সেই কথা বলে পাল্টা বাহাদুরি নেবার চেষ্টা করেছেন।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, এইমাত্র আমার কাছে একটা নোট এসেছে, পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেস কমিটির কাছ থেকে। এখানে যা লেখা আছে.... (গোলমাল)......(কথা শেষ হয় নি)

**মিঃ স্পীকারঃ** মাননীয় সদস্যগণ, আপনাদের উদ্দেশ্যে আমি একটি কথা বলতে চাই। কারণ যখন আমাকে নিয়ে এখানে কথা উঠেছে। আমি কাজের মধ্যে ছিলাম, হঠাৎ আপনারা বললেন এইরকম একটা ব্যাপার হয়েছে। সুতরাং কি হয়েছে না হয়েছে, সেটা আমি দেখি নি, হয়ত উপলব্ধি করতে পারি নি। যাই হোক, সেটা ছেড়ে দিন। আমি বলেছিলাম, আপনারা যদি ভয়ে চলে যেতে চান যেতে পারেন, সেজন্য আমি হাউস বন্ধ করব কেন? একটা ঠিক সময়ে নিয়ম দেখে আপনারা সকলে বিবেচনা করে যা ঠিক করবেন আমি তাই করব। একজন সদস্য শ্রীমহারাজা বসুকে আমি ডেকেছিলাম কারণ উনি একটু মেনসন করবেন বলেছিলেন। আপনাদের কাউকে কটাক্ষ কিংবা অপমানসূচক কথা বলা আমার স্বভাববিরুদ্ধ কাজ, আমার বিদ্যাবুদ্ধির বিপরীত, তা আমি কখনও বলি না বা করি না। হঠাৎ হাউস থেকে চলে যাবার একটা রব উঠল, এবং আমি এর গুরুত্ব বুঝতে পারি। আমি তাঁকে বলেছি এখন উনি যদি না বলেন তাহলে আমি কি করব। আমার নিজের কি আছে, আপনারা কি সিদ্ধান্ত নেবেন সেটা আপনারাই বলুন।

[2—3 p.m.]

**শ্রীকমলকান্তি গুহঃ** স্যার, তিনটা পর্যন্ত হাউস অ্যাডজোর্ন করুন, এই নিবেদন করছি।

**শ্রীজগন্নাথ কোলেঃ** স্যার, হাউস আরম্ভ হবার আগে চীফ হুইপ কমল গুহ আপনার ঘরে বসে আমাকে বলেছিলেন যে, কলেজ স্ট্রীটে একটা গোলমাল হয়েছে বলে মুখ্যমন্ত্রী এবং আরও কয়েকজন মন্ত্রী সেখানে গেছেন এবং সেইজন্য তাঁরা আসতে পারছেন না এবং ফাইন্যান্স মিনিস্টার জ্যোতিবাবুও ঠিক সময়ে আসতে পারছেন না। অতএব আমরা তিনটা পর্যন্ত অ্যাডজোর্ন করব। কিন্তু আজকে আমাদের এই জিনিসটি ভেবে দেখতে হবে। আমরা এখানে নানা কথা শুনছি এবং দেখছি তাঁরাও এখন পর্যন্ত আসতে পারছেন না। জিনিসটা যখন ছড়িয়ে পড়েছে তখন আমাদের নিজেদের একটা কর্তব্য আছে নিজ নিজ এলাকায় গিয়ে সেখানটা শান্ত করা। অবস্থা যা হয়েছে তাতে আমি মনে করি হাউসের প্রত্যেক মেম্বারেরই যাওয়া উচিত এবং দেখা উচিত কিভাবে শান্ত করা যায়। কাজেই আমি মনে করি অ্যাডজোর্ন করাই উচিত।

**মিঃ স্পীকারঃ** আমি তো একলা কিছু সিদ্ধান্ত নিতে পারি না, আমাদের সর্বসম্মতিক্রমে একটা সিদ্ধান্ত নিতে হবে।

**শ্রীজগন্নাথ কোলেঃ** আমি আপনাকে এবং পার্লামেন্টারি মিনিস্টার সোমনাথবাবুকে অনুরোধ করব এই পরিপ্রেক্ষিতে জিনিসটা বিচার করে আজকে হাউস অ্যাডজোর্ন করুন।

**মিঃ স্পীকারঃ** আমি জগন্নাথবাবুর উপর কথা বলতে চাই না। তবে আপনাদের কাছে একটা অনুরোধ করব আমাদের একটা কর্তব্য আছে হাউস চালানো। অবশ্য এটা ঠিক যেরকম অবস্থা হবে সেরকম ব্যবস্থা করতে হবে। তবে অনেকে কষ্ট করে হাউসে এসেছেন এবং সেদিক থেকে আমরা যদি সাড়ে তিনটা-চারটা পর্যন্ত হাউস বন্ধ করি তা হলে কাজ কিছুটা এগুতে পারে।

**শ্রীমতী পূরবী মুখার্জিঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি দশ মিনিটের জন্য হাউস অ্যাডজোর্ন করে পরস্পরের সঙ্গে আলোচনা করুন। এপাশ-ওপাশ থেকে নানারকম কথা যখন হচ্ছে তখন আপনি লীডার অফ দি অপোজিশন, চীফ হুইপ অফ বোথ দি পার্টিস এঁদের সঙ্গে কথা বলে একটা কিছু ঠিক করুন।

*(At this stage the House was adjourned till 3 p.m.)*

*[After Adjournment]*

[3—3-9 p.m.]

**Statement on the Food Policy**

**Mr. Speaker:** Dr. Ghosh will please make a statement on Food.

**Dr. Prafulla Chandra Ghosh:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবাংলা খাদ্যে স্বাবলম্বী নয়। অবৈজ্ঞানিক পরিকল্পনা ও ততোধিক অবৈজ্ঞানিক কার্যে রূপায়ণ এর মুখ্য কারণ। কিন্তু যতদিন স্বাবলম্বী না হয় ততদিন অসুবিধা অনিবার্য। অতএব পশ্চিমবাংলাকে খাদ্যে স্বাবলম্বী করার ব্যাপারে অগ্রাধিকার দিতে হবে। এই প্রদেশ ঘনবসতি। তথাপি আমি মনে করি এই প্রদেশকে খাদ্যে স্বাবলম্বী করা যায়। তা যত শীঘ্র করা যায় ততই ভাল। এজন্য সর্বতোভাবে চেষ্টা করতে হবে যেন আগামী ২-৩ বৎসরের মধ্যে সম্পূর্ণ স্বাবলম্বী না হলেও প্রায় পুরাপুরি হতে পারি। খাদ্যে স্বাবলম্বী হওয়ার অর্থ শুধু চাউল বা ঐজাতীয় পদার্থে স্বাবলম্বী হওয়া নয়। ডাল, তেল, তরকারী, ফল, গুড় বা চিনি, দুধ, মাছ, ডিম, মাংস প্রভৃতি জিনিসে স্বাবলম্বী হওয়া। আমাদের উদ্দেশ্য প্রত্যেকে যাতে নিম্নতম সুষম খাদ্য পেতে পারে। জাতীয় উন্নতির জন্য উহা অপরিহার্য। উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা আজ আপনাদের সামনে উপস্থিত করছি না। আজ শুধু খাদ্য বণ্টন ব্যবস্থার কথাই বলছি।

অনাবৃষ্টি ও খরার জন্য উৎপাদন এ বৎসর গত বৎসরের চেয়ে কম হয়েছে। বিভাগীয় হিসাব মত ৭১ হাজার টন কম হয়েছে। খাওয়ার লোক সংখ্যাও কিছু বেড়েছে। অতএব গত বৎসর পশ্চিমবাংলা সরকার যে পরিমাণ খাদ্য পেয়েছে কেন্দ্রীয় সরকারের মারফতে এবার আমাদের তার চেয়ে বেশী চাওয়া মোটেই অসঙ্গত নয়। গত বৎসর পশ্চিমবাংলা পেয়েছিল ১৫·৯ লক্ষ টন। সারা ভারতের অবস্থা বিবেচনা করে এবার আমরা চেয়েছি মোট ১৫ লক্ষ টন। আমাদের এই প্রস্তাব সম্পূর্ণ ন্যায্য। ভারত সরকার এখনো সারা বৎসরের জন্য কি পরিমাণ দিতে পারবেন সে কথা কিছু বলতে পারেন নি। এপ্রিল মাসের মধ্যেই পারবেন। তবে আমি যথাসাধ্য চেষ্টা করব ১৫ লক্ষ টন পাওয়ার জন্য। কারণ এই পরিমাণ না পেলে দরিদ্রের কষ্ট নিশ্চিত।

প্রদেশে আংশিক রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। মাঝখানে ত বিধিবদ্ধ রেশন এলাকারও একপ্রকার ভেঙ্গে পড়েছিল। বর্তমানে যে পরিমাণ সরবরাহ করা হয় সপ্তাহে ১·৭৫ কিলো একজন প্রাপ্তবয়স্কের জন্য তাও অপর্যাপ্ত। আর শুধু খাদ্যশস্য রেশন অবৈজ্ঞানিক ও দরিদ্রের পক্ষে কষ্টকর। নির্বাচনের জন্য পশ্চিমবাংলা, তথা সারা ভারতেই আভ্যন্তরীণ খাদ্যশস্য সংগ্রহের

পরিমাণ খুব কম। পশ্চিমবাংলায় ধান চাউল সংগ্রহের সময়ও আর হাতে বেশী নেই। বড় জোর মোটে দুই মাস। অবস্থা খুবই দুঃখজনক। এইসব বিবেচনা করে সঙ্কট কাটিয়ে উঠবার জন্য নিম্ন প্রস্তাবসমূহ উপস্থিত করছিঃ

(১)। জিলার অভ্যন্তরে ও আন্তর্জিলা কর্ডন উঠিয়ে দেওয়া হবে।

(২) কলিকাতা ও অন্যান্য বিধিবদ্ধ রেশন এলাকায় এখনকার মত রেশন ব্যবস্থা চালু থাকবে। বিশেষ ব্যবস্থাও যেসব স্থানে আছে তা পূর্বের মত থাকবে।

(৩) বর্তমান লেভী প্রথা রহিত করা হবে।

(৪) ধান ও চাউল সংগ্রহের দাম হবে ধান প্রতিমণ ২১-২২-২৩ টাকা এবং চাউল ৩৫-৩৬·৫০ ও ৩৮ টাকা। বিশেষ ধান ও চাউল যথা গোপাল সরু বাদশা ভোগ প্রভৃতির জন্য কোন নির্ধারিত মূল্য নাই।

(৫) ধান চাউলের সংগ্রহ দাম বাড়ান সত্বেও রেশনে সরবরাহ দাম বাড়ান হবে না।

(৬) পশ্চিমবাংলা সরকারের পক্ষে ধান, চাউল সংগ্রহ করবে শুধু ফুড করপোরেশন অফ ইন্ডিয়া। সংগৃহীত ধান মিলসমূহকে দেওয়া হবে, মিল সমস্ত চাউলটাই দেড় মণ ধান প্রতি ২·৫০ বানি নিয়ে ফুড করপোরেশনকে দিবে।

(৭) ঘাটতি ও খরা পীড়িত অঞ্চলে যে ধান বা চাউল সংগ্রহ হবে তার সমস্তটা থাকবে সে অঞ্চলে। বাকি সব অঞ্চলে যা সংগ্রহ হবে তার অন্তত ½ অংশ থাকবে স্থানীয় অঞ্চলে সরবরাহের জন্য।

(৮) বিধিবদ্ধ রেশন এলাকা ভিন্ন অন্য যেখানে চাউল ও গম সরবরাহ হবে তাও হবে রেশন এলাকার দামে।

(৯) বিধিবদ্ধ রেশন এলাকা ও প্রদেশের সীমা কর্ডন করা হবে।

(১০) সম্ভবপর হলেই বিধিবদ্ধ এলাকায় রেশনের পরিমাণ বৃদ্ধি করা হবে।

(১১) উৎপাদক নয় এরূপ কোন লোক একশত মণের উপর ধান বা সেই অনুপাতে চাউল রাখলে তাঁকে সরকারের নিকট মজুদের পরিমাণ ঘোষণা করতে হবে।

সরকার আশা করে যে উপরি-উক্ত ব্যবস্থাসমূহ অবলম্বনের ফলে লোকের মনে উৎসাহ জাগবে। গ্রামাঞ্চলেও চাউলের দাম সরকারী সংগ্রহ দামের কাছাকাছি থাকবে। তাই আশা করি বিভিন্ন রাজনৈতিক দল, সমাজসেবী প্রতিষ্ঠান ও প্রভাবশালী নির্দলীয় ব্যক্তিরা এগিয়ে আসবেন এই খাদ্যনীতিকে সফল করার জন্য। সরকার এ কাজে সকলের সহযোগিতা কামনা করে সর্বান্তকরণে। আমরা সবাই সচেষ্ট হলে পশ্চিমবাংলায় আভ্যন্তরীণ সংগ্রহ আশানুরূপ হবে এবং আগামী ডিসেম্বর পর্যন্ত সঙ্কটময় সময় কাটিয়ে উঠতে পারব।

কারো কারো মনে সন্দেহ আছে সংগ্রহের পরিমাণ আশানুরূপ নাও হতে পারে। যদি দুর্ভাগ্যক্রমে অবস্থা সেরূপ হয়, তখন অত্যাবশ্যক পণ্য আইন প্রয়োগ করার কথা চিন্তা করতে হবে। আশা করি সে প্রয়োজন হবে না। খাদ্যনীতি নির্ধারণে সুদীর্ঘ আলোচনা করা হয়েছে ক্যাবিনেটে। কংগ্রেস দলনেতা শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত ও দলের সম্পাদক শ্রীপ্রতাপচন্দ্র চন্দ্রের সঙ্গেও আলোচনা করেছি। উদ্দেশ্য যথাসম্ভব সর্ববাদীসম্মত সিদ্ধান্তে পৌছান। আমি তার জন্য যথাসাধ্য চেষ্টা করেছি। এখনও আমার খোলা মন। কি যুক্তফ্রন্টের সভ্য, কি কংগ্রেস দলের সভ্য, কি নির্দলীয় সভ্য কারো কাছ থেকে কোন কল্যাণকর প্রস্তাব এলে তা গ্রহণ করতে দ্বিধা করব না। তাই আমি প্রস্তাব করি মাননীয় অধ্যক্ষ মহাশয় খাদ্যনীতির উপর আলোচনার জন্য একটি দিন নির্ধারণ করুন। তারপর চূড়ান্ত সিদ্ধান্ত গৃহীত হবে। এই সঙ্কটময় সময়ে খাদ্যসমস্যা সমাধান যথাসম্ভব একযোগে কাজ করা প্রয়োজন। পরিশেষে সকলের কাছে সরকারপক্ষ থেকে আমার সহযোগীতার হস্ত প্রসারিত করছি। যে মনোভাব নিয়ে তা করছি সেই ভাব নিয়ে সকলে সেই হাত গ্রহণ করুন এই আমার সনির্বন্ধ অনুরোধ।

**Adjournment**

The House was then adjourned at 3-9 p.m. till 1 p.m. on Thursday, the 30th March, 1967, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Thursday, the 30th March, 1967, at 1 p.m.

**Present:**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 16 Ministers and 230 Members.

## STARRED QUESTIONS
### (to which oral answers were given)

[1—1-10 p.m.]

### Provision of drinking water

***15.** (Admitted question No. *3.) **Dr. Nalinaksha Sanyal:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) the policy of this Government in respect to the provision of drinking water for all classes of citizens of this State—urban and rural, and specially for the poorer and less advanced sections of the people including bustee-dwellers in the cities, tribals and scheduled caste inhabitants in the villages;

(b) whether the Government is aware that a large number of tube-wells in the villages are seen inoperative and are remaining derelict for several months; and

(c) what measures are contemplated to repair or resink such derelict tubewells before the hard and dry months of April and May set in this year?

**Shri Nani Bhattacharya:** (a) Since indepenednce the State Government have been pursuing a policy of providing one source of water supply, such as sinking or re-sinking of tubewell and construction of other type of well, in the rural areas for every 400 persons or at least one source for every village. For this purpose annual provisions are being made in the Health Budget. Allotments to different districts are made according to the availability of funds and having due regard to water supply requirements in the light of the abovementioned target.

From the year 1965-66 the responsibility for execution of annual programmes of Rural Water Supply as well as maintenance of the works executed has been transferred to the Zilla and Anchalik Parishads. For this purpose the amounts available in the Health Department's budget are allocated among the Zilla Parishads who have been authorised to fix up the programme of works in consultation with the Anchalik Parishads who have been made responsible for actual execution of the works after selection of the pin-pointed sites having due regard to the requirements of the different areas.

Apart from the Rural Water Supply Scheme of the Health Department as described above, there are programmes of the Community Development Department for provision of rural water-supply in the Block areas and annual programmes of the Tribal Welfare Department for rural water-supply sources in tribal, scheduled castes and backward areas. The Refugee Relief and Rehabilitation Department also arrange for water-supply in the

refugee camps and colonies with the funds made available by the Govern ment of India who have, however, ceased to give such assistance from th current financial year. A small special fund is also provided in the Relie and Social Welfare Department's budget for undertaking emergency water-supply measures necessitated by natural calamities such as cyclone flood, etc.

So far as urban areas are concerned, the Municipalities are under sta tutory obligation to provide the requisite water-supply arrangements for al sections of the municipal population including bustee-dwellers. Stat Government, however, give financial assistance as well as technical assis tance to the municipalities in undertaking water-supply schemes for th respective areas. The Government of India, Ministry of Health, provid under the National Water Supply and Sanitation (Urban) Programme central assistance in the shape of loan only to the extent of the capita cost of approved schemes of municipalities. Out of such loan assistance the State Government in the Health Department give grant-in-aid to the municipalities concerned to the extent of two-thirds of the capital cost of their water-supply schemes, the balance being met by the municipalities concerned either from their own funds or by taking loan of equivalent amount from the State Government. The Public Health Engineering Directorate also takes up, on behalf of the municipalities, the preparation as well as execution of such schemes.

Such financial assistance to the municipalities is given according to the availability of funds provided for in the annual Development Budget of the Health Department and also having due regard to the urgency of the schemes and financial capacity of the municipality concerned to bear the loan charges, if any, and the annual cost of maintenance of schemes. At present the municipal wate-supply schemes of Greater Calcutta Area are being processed and financed by the Development and Planning Department from the special pool provision for Greater Calcutta Development in their budget. These schemes will be ultimately taken over by the Calcutta Metropolitan Water and Sanitation Authority recently set up, on which the responsibility for water-supply and sanitary arrangements within the said area has been vested.

(b) Yes.

(c) In current financial year 1966-67 a sum of Rs. 40.72 lakhs has been allotted to different Zilla/Anchalick Parishads for execution of Rural Water Supply Programme including resinking of derelict tubewells.

A further amount of Rs. 15 lakhs has been allotted during the current financial year to the different District Officers for rural water-supply sources in the drought affected areas including resinking of derelict tubewells.

Besides, a sum of Rs. 9 lakhs has been sanctioned specifically for resinking 715 derelict tubewells in Government-sponsored refugee colonies during the current financial year.

As regards regular maintenance of the tubewells including minor repairs in the rural areas, the Anchalick Parishads have been entrusted with the responsibility since the year 1965-66 and to assist them in the matter the local Repairing Squads of the Public Health Engineering Directorate have been placed at their disposal. Such repair works in municipal areas are the responsibility of the respective municipalities.

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রিমহোদয়, (বি) প্রশ্নের জবাবে বলেছেন যে, তিনি অবগত আছেন যে, বহু টিউব-ওয়েল গ্রামাঞ্চলে অকেজো হয়ে পড়ে আছে দীর্ঘ দিন। এই যে অকেজো হয়ে পড়ে আছে এর একটা প্রধান কারণ এই যে, গ্রামসভার উপর এই টিউব-ওয়েলগুলির রক্ষার ভার, মেরামত করবার সম্পূর্ণ ভার এখনও দেওয়া আছে এবং তার জন্য কোন আলাদা টাকা বা খরচ বা সাহায্যের ব্যবস্থা গভর্নমেন্ট থেকে করা নেই, এটা কি তিনি অবগত আছেন?

**শ্রীননী ভট্টাচার্যঃ** আমি আগেই বলেছি ওর মধ্যে যে এই রিপেয়ারকে দুটি ভাগে ভাগ করা হচ্ছে, একটা হচ্ছে পেটি রিপেয়ার আর একটা হচ্ছে রিসিঙ্কিং। পেটি রিপেয়ারের জন্য বিভিন্ন জেলার জন্য আমরা যে বরাদ্দ ধরি সেই বরাদ্দের মধ্যে পেটি রিপেয়ারের জন্য খরচ ধরা থাকে এবং রিসিঙ্কিং যেটা অনেক ক্ষেত্রে যেখানে দরকার পড়ে সেখানে জেলা পরিষদের যে এ্যানুয়াল প্রোগ্রাম, আঞ্চলিক পরিষদের যে আঞ্চলিক প্রোগ্রাম সেই প্রোগ্রামের মধ্যে রিসিঙ্কিং-এর বিষয়টি ধরা থাকে।

[1-10—1-20 p.m.]

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে বলবেন কি যে, কেন্দ্রীয় সরকার যে অর্থ বরাদ্দ আগে করতেন, যেটা বন্ধ করে দেওয়া হয়েছে বলে যেটা এক্ষুনি জবাবে বললেন, তার পরিবর্তে আমাদের স্থানীয় সরকার তদনুরূপ টাকার কোন ব্যবস্থা কি করেছেন যাতে আঞ্চলিক পরিষদরা এই দায়িত্ব গ্রহণ করতে পারেন এবং কাজ উদ্ধার করতে পারে।

**শ্রীননী ভট্টাচার্যঃ** কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে অর্থ বরাদ্দ করতেন কিনা আমি বলেছি যেটা রিফিউজি রিলিফ ডিপার্টমেন্ট-এর পক্ষ থেকে যে টিউব-ওয়েল করা হত এবং তার মেনটেনেন্স-এর ব্যবস্থা করা হত তারজন্য কেন্দ্রীয় সরকার যে টাকা দিতেন সেই টাকাটা বন্ধ করে দেওয়া হয়েছে।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** সেই-সব টিউব-ওয়েল মেরামত করবার জন্য কার এখন দায়িত্ব?

**শ্রীননী ভট্টাচার্যঃ** এখন আঞ্চলিক পরিষদের দায়িত্ব।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** আঞ্চলিক পরিষদে তার জন্য কোন টাকা বরাদ্দ করে দেওয়া হয়েছে কি?

**শ্রীননী ভট্টাচার্যঃ** সেটাও আমি আগেই বলেছি যে, সেখানকার রিপেয়ার দুটো ভাগে ভাগ করা হয়, একটা হচ্ছে রিসিঙ্কিং আরেকটা হচ্ছে পেটি রিপেয়ার। পেটি রিপেয়ার-এর জন্য তারা তাদের অর্থ থেকে হউক বা তাদের জন্য যে বরাদ্দকৃত অর্থ আছে তার থেকে খরচ করতে তাঁরা পারেন, এবং রিসিঙ্কিং-এর ব্যাপারে তাঁদের যে এ্যানুয়েল প্রোগ্রাম আছে তার মধ্যে ইন্‌ক্লুড করে সেগুলি তাঁরা করতে পারেন।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি যে, আমরা লক্ষ্য করেছি যে আঞ্চলিক পরিষদের প্রধানদের এবং তাঁদের যে গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত-এর অধ্যক্ষদের সঙ্গে পরামর্শ করে তাঁরা যেভাবে টিউব-ওয়েল রিসিঙ্কিং বা মেরামতের ব্যবস্থা করেন বা নূতন টিউব-ওয়েল-এর ব্যবস্থা করেন তার মধ্যে এমন ত্রুটী থেকে যাচ্ছে যে, প্রভাবশালী ব্যক্তিরাই তাঁদের সুবিধামত টিউব-ওয়েল করিয়ে নিচ্ছেন। এবং সত্যিকারের দরিদ্র এবং দুঃস্থ লোক গ্রামের তাদের মধ্যে যাদের নিজেদের অভাব বেশী তাদের প্রতি নজর দেওয়া হয় না, এর প্রতিকারের চিন্তা করতে পারেন কি?

**শ্রীননী ভট্টাচার্যঃ** মাননীয় সান্যাল মহাশয় যেটা বলেন, সেটা আমরা এর মধ্যে এই নূতন মন্ত্রিসভা গঠন হবার পর থেকে কিছু কিছু কমপ্লেন কিছু কিছু অভিযোগ পেয়েছি। এ-ছাড়া আমরা আমাদের বিভিন্ন অভিজ্ঞতা থেকে বলতে পারি যে, এইরকম ধরনের অবস্থা হয়েছে যে, প্রভাবশালী ব্যক্তি যেখানে টিউব-ওয়েল বসান দরকার সেখানে টিউব-ওয়েল না বসিয়ে, যেখানে সাধারণ লোকের উপকার হতে পারে সেখানে না বসিয়ে এমন জায়গায় বসিয়েছেন যেখানে অন্যের উপকার হয় না বা মুষ্টিমেয় লোকের উপকার হয়, এইরকম কেস

আসছে বলে এগুলি আমরা এক্জামিন করছি। আমরা একটা কথা বলতে চাই যে, রুর‍্যাল ওয়াটার সাপ্লাই সম্বন্ধে, সেটা হচ্ছে এই অধিকাংশ লোক বিশেষ করে গরীব লোক এবং পশ্চাতপদ লোক সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইব, এরা যাতে টিউব-ওয়েলের সুবিধা পান বা রিং-ওয়েল-এর সুযোগ পান এবং জল সরবরাহের ব্যবস্থা পেতে পারেন, সেই ধরনের ব্যবস্থা আমরা করতে চাই। এবং তার জন্য আমরা একটা আলাদা মেসিনারী সেট আপ করবার কথা ভাবছি। আমরা সব পলিসি রিভিউ করছি। আগেই আমি বললাম জেলা পরিষদের সমস্ত টাকাটা পাবলিক হেল্থ ডিপার্টমেন্ট থেকে তুলে দিই. সেই জেলা পরিষদ আঞ্চলিক পরিষদের মধ্যে টাকাটা ভাগাভাগি করে দেন। তাঁরা যেভাবে দরকার মনে করেন সেইভাবে টাকাটা ভাগাভাগি করে দেন। আমরা এই গোটা পলিসিটা রিভিউ করে দেখছি, যেমন পাবলিক হেল্থ ইঞ্জিনিয়ারিং-এর যে টাকা সে টাকা আমরা জেলা পরিষদকে দেব কিনা বা আগে যে পদ্ধতিতে আমরা কাজ করতাম সেইভাবে করব কিনা বা আমরা নূতন কিছু যেমন মনে করছি যে, লোকাল কমিটি সেট আপ করে বা লোকাল এ্যাডভাইসরি কমিটি করে গ্রাম ভিত্তিতে হউক বা আঞ্চলিক ভিত্তিতে হউক কমিটির মাধ্যমে সেই কমিটির সংগে পরামর্শ করে সংশ্লিষ্ট গভর্নমেন্ট অফিসার তিনি বি,ডি,ও, হউন বা অন্য কেউ হউন—এইরকমভাবে যদিও আমি এক্ষুনি পলিসি সম্বন্ধে বলছি না, সবই আমরা চিন্তা করছি, কনটেমপ্লেট করছি, উই আর জাস্ট থিঙ্কিং এলাউড, এবং সেই রিপ্রেজেন্টেটিভ বডির সংগে পরামর্শ করে এবং এখানকার হেলথ ডিপার্টমেন্টের যে বরাদ্দকৃত অর্থ সেগুলি খরচ করে এবং টিউবওয়েল বসানোর নীতি আমরা ঠিক করে দেব যে যেখানে অধিকাংশ জনসাধারণ তার বেনিফিট পেতে পারে। গ্রামাঞ্চলের অধিকাংশ জনসাধারণ গরীব, নিজেরা পয়সা খরচ করে টিউব-ওয়েল সিঙ্ক করতে পারে না এবং যাদের টিউব-ওয়েল সিঙ্ক করার মত ক্ষমতা আছে তাঁরা নিজেরাই করে নিতে পারবেন এটা ধরে নিয়ে সমস্ত টিউব-ওয়েল বসানোর বা রিং-ওয়েল বসানোর স্কীমকে একটু ভেবে-চিন্তে দেখছি।

**Shri Bankim Chandra Sasmal:**

স্যার, মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি যে, এরকম স্কোয়াড সমস্ত জেলা পরিষদকে দেওয়া হয়েছে, না কয়েকটি নির্বাচিত অঞ্চল পরিষদকে দেওয়া হয়েছে ?

**Shri Nani Bhattacharjee:**

সবখানি খবর আমাদের দপ্তরে আছে, তাতে অঞ্চল পরিষদে টিউব-ওয়েল রিপেয়ার ইত্যাদি ব্যাপারে স্কোয়াড আছে। সেই স্কোয়াড-এ অবশ্য খুব অল্প লোক রয়েছে। একজন মিস্ত্রি-কাম-এ্যাসিস্ট্যান্ট ফিটার বা একজন হেল্পার—এই স্টাফ বরাদ্দ করা হয়েছে। এঁরা ঘুরে ঘুরে বিভিন্ন জায়গা থেকে যে রিপোর্ট পান সেই রিপোর্ট-এর ভিত্তিতে তাঁদের টিউব-ওয়েল রিপেয়ার করার কথা। এখন এই যে স্টাফ-এর স্বল্পতা, এই স্বল্পতার কথা আমরা বিবেচনা করছি, এজন্য যে, অল্প স্টাফ নিয়ে অঞ্চল পরিষদ এলাকায় যে-সমস্ত ডেরিলিক্ট টিউব-ওয়েল আছে তার মেরামত কাজ ভালভাবে চলতে পারে না। সেজন্যে আমরা ভেবেচিন্তে দেখছি কি করলে আরও ভাল কাজ করা যেতে পারে।

**Shri Bankim Chandra Sasmal:**

এই স্টাফ আগে রুর‍্যাল হেল্থ ইঞ্জিনিয়ারিং-এর পক্ষ থেকে ছিল। তারপর কর্তৃপক্ষ বলেছেন যে, আমরা কিছু করতে পারি না অঞ্চল পরিষদ করবে। আমরা জানি অঞ্চল পরিষদকে স্টাফ দেওয়া হয় না, হেল্থ ডিপার্টমেন্ট-এর স্টাফ কাজ করছে না। অঞ্চল পরিষদের কিছুই নেই। এদিকে অনেক টিউব-ওয়েল সামান্য মেরামত করলে কাজ সহজ হয়ে যাবে। এ-বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Kamakshya Charan Ghosh:**

আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাই আমার কাছে সংবাদ আছে গ্রামাঞ্চলে অনেক প্রাইমারি স্কুল আছে, সেই সমস্ত স্কুলের সামনের টিউব-ওয়েল অকেজো হয়ে গিয়েছে, সে সম্বন্ধে কিছু ব্যবস্থা করবেন কিনা যাতে গ্রামের স্কুলের দরিদ্র ছেলেমেয়েদের জলকষ্ট দূর হয় ?

**Shri Nani Bhattacharya:**

কোন্ কোন্ প্রাইমারি স্কুল-এর সামনের টিউব-ওয়েলস্ ডেরিলিক্ট কন্ডিসন-এ পড়ে আছে তার রিপোর্ট এখনও পর্যন্ত আমাদের ডিপার্টমেন্ট চেয়ে পাঠায়নি। আমরা সাধারণভাবে ডেরিলিক্ট টিউব-ওয়েলস্ কোথায়, কত আছে সেরকম রিপোর্ট চেয়েছি এবং সেই রিপোর্ট আমাদের কাছে আছে। তাতে প্রাথমিক স্কুলের কটা খারাপ খবর জানা যায়নি। তবে সেরকম অসুবিধার খবর যদি আমাদের দপ্তর পান যত তাড়াতাড়ি সম্ভব সেই টিউব-ওয়েল মেরামতের ব্যবস্থা আমরা করব।

**Shri Sudhir Chandra Das:**

আমার প্রশ্ন হচ্ছে আপনি জানেন কিনা যে, মেদিনীপুর জেলা পরিষদকে ১৯৬৫-৬৬ সালে জল সরবরাহের জন্য যে টাকা দেওয়া হয়েছিল সেই টাকার কিছুমাত্র তাঁরা খরচ করতে পারেননি, সামান্যমাত্র খরচ করেছেন। ১৯৬৬-৬৭ সালে টাকা মঞ্জুরী পাবার পর ওই দুটি টাকা একসঙ্গে ভোটের প্রথম এবং ভোটের তিন-চার দিন আগে গ্রামে গ্রামে ভোট আদায়ের কাজে ব্যয় করা হয়েছিল, এ-কথা মন্ত্রিমহাশয় জানেন কি?

**Shri Nani Bhattacharya:**

এ প্রশ্নের জবাব আমি দিতে পারছি না। একটা জেলায় কি হয়েছিল না হয়েছিল সেটা নোটিশ দিলে তবে বলতে পারব।

**Dr. Radha Krishna Sinha:**

মাননীয় মন্ত্রিমহোদয় একটু আগে বলেছেন, কত ডেরিলিক্ট টিউব-ওয়েলস্ আছে তাঁর দপ্তরে তার হিসাব আছে। দয়া করে তিনি জানাবেন কি অঞ্চল পরিষদের উপরে বা জেলা পরিষদের উপরে টিউব-ওয়েল-এর ভার দিয়ে কোন অগ্রগতি হয়েছে কিনা এবং এখন পর্যন্ত কত ডেরিলিক্ট টিউব-ওয়েলস্ আছে?

[1-20—1-30 p.m.]

**শ্রীননী ভট্টাচার্য:** আমরা এখনও পর্যন্ত এই কারেন্ট ইয়ার যেটা কালকে শেষ হবে তার হিসাব পাইনি—তার আগের বছরের যে হিসাব আমরা পেয়েছি ৩১এ মার্চ, ১৯৬৬ সাল পর্যন্ত ডেরিলিক্ট টিউব-ওয়েলের এবং মোট এ পর্যন্ত পাবলিক হেল্থ বলুন, রিফিউজী রিহ্যাবিলিটেশন বলুন বা কমিউনিটি ডেভেলপমেন্ট বা ট্রাইব্যাল ওয়েলফেয়ার ফান্ড বলুন বিভিন্ন দপ্তর থেকে যে-সমস্ত টিউব-ওয়েল তৈরী করা হয়েছে এবং আরও আগে যখন জেলা বোর্ড, ইউনিয়ন বোর্ড ছিল, এই-সমস্ত ধরে মোট টিউব-ওয়েল-এর সংখ্যা এখন ৯৯,৬৭৬, তার মধ্যে ডেরিলিক্ট কন্ডিশনে আছে ১১,৫৬৮, আর ওয়ার্কিং কন্ডিশনে আছে ৮৮,১০৮।

**শ্রীমিহির উপাধ্যায়:** আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করছি উনি একটু আগে বলেছেন জেলা পরিষদের মাধ্যমে গ্রামাঞ্চলে জল সরবরাহের জন্য যে টিউবওয়েলগুলি অকেজো হয়ে পড়ে আছে বা যে কুয়োগুলিতে জল পাচ্ছে না তার জন্য টাকার বরাদ্দ কি হবে—আসানসোল মহকুমায় এমন অনেক গ্রামাঞ্চলের কথা জানি...............

**মিঃ স্পীকার:** আপনার কোয়েশ্চেন যেটা লেখা আছে সেটা বলুন।

**শ্রীমিহির উপাধ্যায়:** মাটির তলায় যেখান থেকে টিউব-ওয়েল-এ জল পাওয়া যায় না বা কুয়োতে জল পাওয়া যায় না, সেখানে কোন বিকল্প ব্যবস্থা করেছেন কিনা?

**মিঃ স্পীকার:** ওটার খবর আলাদাভাবে নেবেন।

**শ্রীগোপালদাস নাগ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাচ্ছি সুনির্দিষ্টভাবে যে, এইমাত্র যে তালিকা পেশ করেছেন তাতে রিফিউজী রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্টের টিউব-ওয়েলগুলি আছে—কলকাতা শহরের

আশে-পাশে পৌরসভার সংলগ্ন এলাকায় বহু সরকারী এবং স্কোয়াটার্স কলোনী আছে এগুলিতে বহু টিউব-ওয়েল এককালে পশ্চিমবঙ্গ সরকার পুঁতেছিলেন, তার অধিকাংশই বিশেষ করে হুগলীতে ডেরিলিক্ট হয়েছিল—আমরা আজও পর্যন্ত সুনির্দিষ্টভাবে জানতে পারিনি যে এই টিউব-ওয়েলগুলির রক্ষণা-বেক্ষণের দায়িত্ব কার—স্বাস্থ্য দপ্তরের কিনা এবং যদি হয় তাহলে এই টাকা তাঁরা কোন্ প্রতিষ্ঠানের মাধ্যমে খরচ করবেন বা কারা এটা নেবেন সেটা জানতে চাচ্ছি?

**শ্রীননী ভট্টাচার্য:** রিফিউজী, রিলিফ এ্যান্ড রিহ্যাবিলিটেশন দপ্তর থেকে যে-সমস্ত টিউব-ওয়েলগুলি করা হয়েছে, আমি আগেই তার জবাব দিয়েছি যে, সেগুলি যদি গ্রামাঞ্চলে পড়ে, অঞ্চল এলাকার মধ্যে পড়ে তাহলে সেটা আঞ্চলিক পরিষদের দায়িত্ব বা জেলা পরিষদের দায়িত্ব। আর শহর এলাকায় যদি পড়ে সেখানে মিউনিসিপ্যালিটি নিশ্চয় আছে, তাহলে সেটা আইনগতভাবে মিউনিসিপ্যালিটির দায়িত্ব।

**শ্রীগোপালদাস নাগ:** স্বাস্থ্য দপ্তর কি মিউনিসিপ্যালিটিগুলিকে টাকা দেবেন? কারণ সেই-সব অঞ্চল থেকে মিউনিসিপ্যালিটির ট্যাক্স আদায় হয় না—স্কোয়াটার্স কলোনীগুলি রেগুলারাইজ না করার জন্য এবং তাদের আইনগত কোন অধিকার জন্মায়নি বলে—সেই খরচের দায়িত্ব কি স্বাস্থ্য দপ্তর নেবেন এবং সেই টাকা কি মিউনিসিপ্যালিটিগুলিকে সাবসিডি হিসাবে দেবেন?

**শ্রীননী ভট্টাচার্য:** এটা তো সাজেসশন—পরে দেখা যাবে।

**শ্রীগোপিকারঞ্জন মিত্র:** মাননীয় সদস্য মিহিরবাবু যে প্রশ্ন আপনার কাছে রাখলেন যে, পশ্চিম বাংলার মধ্যে এমন একটি মহকুমা আছে যেখানে নলকূপ করা যায় না—যেখানে কোনরকম আঞ্চলিক পরিষদ বা গ্রামসভা নেই এবং যেখানে এমন ধরণের জিনিস রয়েছে যাতে ইঁদারা পুকুরের জল কোলিয়ারির মধ্যে চলে যায়—সেখানে কি বিকল্প ব্যবস্থা করেছেন?

**শ্রীননী ভট্টাচার্য:** আমরা এই ১৫ দিনে কি ব্যবস্থা করবো? আমরা অতীতের সমস্ত হিসাবনিকাশ নিচ্ছি এবং সেই হিসাবনিকাশের ভিত্তিতে যে প্ল্যান অতীতের সরকার নিয়েছেন সেগুলির কথা আমি বললাম এবং কিছুটা আভাস দিলাম, যেমন ধরুন ডেরিলিক্ট টিউব-ওয়েল একটা প্রব্লেম। আমরা আর একটা কথা ভাবছি, যেমন ধরুন টিউব-ওয়েল না বসিয়ে সেখানে পাইপড ওয়াটার সাপ্লাই সিস্টেম যদি করতে পারি, অবশ্য তাতে বেশী টাকা খরচ করতে হবে—কিন্তু অনেক দিন পর্যন্ত স্থায়ী হবে—টিউব-ওয়েলের যে আয়ু তার থেকে বেশী দিন স্থায়ী হবে—সেদিক থেকে ভাবছি কিছু করা যায় কিনা—ঠিক তেমনি বিশেষ করে আসানসোল মহকুমার গ্রামাঞ্চলের যেখানে টিউব-ওয়েল সিঙ্ক করার কোন উপায় নেই, সে সম্বন্ধে আমরা ভেবে দেখছি। এর মধ্যে একটা কথা আমি বলতে চাই যে, রানীগঞ্জ কোল ফিল্ড ওয়াটার-সাপ্লাই যে স্কীমটা মঞ্জুর করা হয়ে গেছে এবং তারজন্য বরাদ্দ ধরা হয়েছে তিন কোটি ৫৪ লক্ষ টাকা এবং সেটার কাজ শীঘ্রই আরম্ভ হবে।

**শ্রীনারায়ণ চৌধুরী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, বর্ধমান জেলা পরিষদে যে টাকা দিয়েছিলেন রুর‍্যাল ওয়াটার-সাপ্লাইয়ের জন্য—আসানসোল মহকুমায় আঞ্চলিক পরিষদ না থাকার জন্য এবং আপনাদের স্পেসিফিকেশন অনুযায়ী কাজ হবে না বলে আমরা পাবলিক হেল্থ ইঞ্জিনিয়ারিং-এর থ্রু দিয়ে সেই কাজ করতে আপনাদের বলেছিলাম এবং আমরা বলেছিলাম যে সেই টাকা সম্পূর্ণ আপনাদের হাতে আমরা দিয়ে দেবো এবং গতবার দিয়েওছিলাম—১০-খানা চিঠি লিখে উত্তর পাইনি এবং মার্চে তিনখানা চিঠি দিয়েছি এবং আপনাকে আমি ব্যক্তিগতভাবে একখানা চিঠি দিয়েছি, সেই চিঠিরও কোন উত্তর পাইনি।

**শ্রীননী ভট্টাচার্য:** এটার সম্বন্ধে আমি নোটিশ চাচ্ছি। আপনি যে ব্যক্তিগত চিঠি দিয়েছেন তারপরে আমরা অনুসন্ধানের কাজ আরম্ভ করেছি এবং কি করা যায় তা ভাবছি।

**শ্রীশ্রীপদ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ সান্যালের যে অরিজিন্যাল প্রশ্ন তাতে দুটো জিনিস আছে। সরকারের পক্ষ থেকে বহু খাতে বহু টিউব-ওয়েল, বহু এলাকায় এবং গ্রামাঞ্চলে বসানো হয়েছে, তার পেটি রিপেয়ারিংয়ের বা রিসিঙ্কিং-এর যে খরচ সেই খরচ বাবদ কোন টাকা সরকার আলাদা করে দেবেন—না, সেই অঞ্চল, বা জেলা পরিষদ বা সেই পৌরসভা তাদের নিজস্ব ফান্ড থেকে খরচ করা হবে—এই সোজা কথা। সরকার যদি টাকা দেন তাহলে তা হতে পারে। এই যে অকেজো হয়ে পড়ে আছে এর জন্য টাকা আলাদা বরাদ্দ করবেন, না, অঞ্চল বা পৌরসভা ফান্ড থেকে খরচ হবে?

[1-30—1-40 p.m.]

**শ্রীননী ভট্টাচার্য:** স্যার, এর উত্তর আমি আগেই দিয়েছি যে, কিভাবে যেগুলি আঞ্চলিক পরিষদের এলাকা সেই আঞ্চলিক পরিষদের যে টাকা আমরা জেলা পরিষদের মধ্যে দিয়ে দিই এবং জেলা পরিষদের কাছে আমাদের যে টোট্যাল জেলার বরাদ্দ ধরা আছে সেটা যখন দিই তখন আবার সেটা আঞ্চলিক পরিষদের মধ্যে বাঁটোয়ারা হয়। আমি আগেই বলেছি যে, আঞ্চলিক পরিষদের এলাকায় কিছু এমন টিউব-ওয়েল আছে যার পেটি রিপেয়ার করলেই চালু হয়ে যায়। আর পেটি রিপেয়ার আঞ্চলিক পরিষদের যে বরাদ্দ, তার মধ্যে থেকেই তাঁরা করবেন এটা আমরা ধরে নিয়েছি। ২নং কথা হল যে, অনেক টিউব-ওয়েলের ক্ষেত্রে রিসিঙ্কিং-এর দরকার পড়বে, কিছু সামান্য পার্টস মেরামত করলে হবে না। এরকম যেখানে প্রব্লেম অর্থাৎ রিসিঙ্কিং অফ টিউব-ওয়েলস্ সেখানে যখন তাঁরা এ্যানুয়াল প্রোগ্রাম নেবেন সেই প্রোগ্রামের মধ্যে ধরে নিয়ে তাঁদের বরাদ্দ টাকার মধ্যেই এটা ধরতে হবে এবং তা করে তাঁরা রিসিঙ্কিং করবেন। এই কথাই আমি বলেছি।

**শ্রীজগন্নাথ কোলে:** মাননীয় স্পীকার মহাশয়, টাকার প্রশ্নে আমি আসছি না। আমার প্রশ্ন হল এই যে, ডেরিলিক্ট টিউব-ওয়েলগুলি আছে, সেগুলির মেরামতের মিস্ত্রীর প্রয়োজন। ডিস্ট্রীক্টে অনেক জায়গায় মিস্ত্রী নেই। এইরকম যেখানে অবস্থা সেখানে মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয় কিছু চিন্তা করেছেন কি?

**শ্রীননী ভট্টাচার্য:** মিস্ত্রী, মেকানিক বা এ্যাসিস্ট্যান্ট ফিটার, যাই বলুন না কেন একজন হেল্পার মাত্র আমাদের সম্বল জেলা-পরিষদের ভিত্তিতে। আমি আগেই বলেছি, এই স্টাফ বাড়াবার কথা আমরা ভাবছি। শুধু তাই নয়, যেখানে যেখানে এই-সমস্ত টিউব-ওয়েল খারাপ অবস্থায় আছে সেখানে রিপোর্টিং যাতে তাড়াতাড়ি হয় এবং সঙ্গে সঙ্গে মেরামতের কাজ হয় তারজন্য মেশিনারী সেট আপ করবার কথা ভাবছি।

**শ্রীজগন্নাথ কোলে:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এদের পাওয়া যাবে কিনা?

**মিঃ স্পীকার:** দিস্ ইজ নট এ সাপ্লিমেন্টারী কোয়েশ্চেন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি যে, এই টিউব-ওয়েল মেরামতের পথে আরো দুটি প্রতিবন্ধক আছে। একটি হচ্ছে, টিউব-ওয়েলের মালিকের অনুমতি না নিয়ে টিউব-ওয়েল মেরামত করা যায় না, এই অনুমতি যাতে সরাসরি পাওয়া যায় সেজন্য নির্দেশ দিন, তাহলে কাজ সহজ হবে; আর দ্বিতীয়টি হচ্ছে, অল্প মেকানিক থাকার দরুন এই-সমস্ত মেকানিকদের খোশামোদ করে নানান উপঢৌকন দিয়ে আনতে হয়। ফলে অনেক টিউব-ওয়েল যেগুলি অল্প চেষ্টায় হতে পারে সেগুলি কম মেকানিক থাকার জন্য হচ্ছে না। এর প্রতিকার করবেন কি?

**Mr. Speaker:** This question has been sufficiently answered. With the consent of the House I take Question No. *19 out of turn.

**Posts of District Information Officer, Information Officer and Assistant Information Officer**

***19.** (Admitted question No. *47.)

**শ্রীমহম্মদ আবদুল বারী:** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ডিস্ট্রিক্ট ইনফরমেশান অফিসারের বদলে অন্য পদবীর (ডেজিগনেশন) অফিসার পোস্ট করা হইতেছে; এবং

(১) ইনফরমেশান অফিসার; এবং

(২) অ্যাসিস্ট্যান্ট ইনফরমেশান অফিসার নামে দুইটি নূতন পদ সৃষ্টি করা হইয়াছে;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি; এবং

(গ) ঐ পদবী বদল এবং নূতন পদ সৃষ্টির ব্যাপারে নূতন আর্থিক দায়িত্বের পরিমাণ কিরূপ হইবে?

**Shri Somnath Lahiri:**

(ক) পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় ডিস্ট্রিক্ট ইনফরমেশন অফিসারের বদলে অন্য অফিসার পোস্ট করা হয় নাই। ডিস্ট্রিক্ট ইনফরমেশন অফিসারের বর্তমান পদবীই কিন্তু ইনফরমেশন অফিসার। ইহা ছাড়া প্রত্যেক জেলায় একজন করিয়া ইনফরমেশন অফিসার পোস্ট করার ব্যবস্থা হইয়াছে।

(১) এবং (২) হ্যাঁ।

(খ) পূর্বতন সরকার যে যে কারণ দেখাইয়া ইনফরমেশন অফিসারের পদ সৃষ্টি করিয়াছিলেন ও অফিসার নিয়োগ করিয়াছেন তাহা নিম্নরূপঃ

পঞ্চবার্ষিক পরিকল্পনাগুলির অধীন কৃষি, খাদ্য, স্বল্প সঞ্চয়, পরিবার-পরিকল্পনা, প্রভৃতি, বিভিন্ন ক্ষেত্রে সরকারের কর্মক্ষেত্র ক্রমেই প্রসারিত হইয়াছে এবং হইতেছে। এই-সব ক্ষেত্রে তথ্য সংগ্রহ ও সরবরাহের ক্রমবর্ধনশীল প্রয়োজন মিটাইবার জন্য ব্যাপকহারে অধিকতর যোগ্যতাসম্পন্ন অতিরিক্ত কর্মীর দ্বারা তথ্য সংস্থার সামগ্রিক কার্যধারার উন্নতি সাধনের উদ্দেশ্যে প্রতিটি জেলার জন্য একজন করিয়া ইনফরমেশন অফিসারের পদ সৃষ্টি করা হইয়াছে। খাদ্য বিভাগের বিশেষ প্রয়োজনে সরকারের খাদ্যনীতির যথাযথ বিশ্লেষণ ও খাদ্য সংগ্রহ ও বণ্টনের ব্যাপারে সরকারী নীতি সম্বন্ধে জনগণকে ব্যাপকভাবে অবহিত করিবার জন্য খাদ্য বিভাগ তথ্য ও জনসংযোগ বিভাগের অধীনে এ্যাসিস্ট্যান্ট ইনফরমেশন অফিসারের পদ সৃষ্টি করিয়াছেন।

এই নূতন পদ সৃষ্টি ও নিয়োগের ব্যাপারটি বর্তমান সরকার নূতন করিয়া বিবেচনা করিতেছেন। ফলাফল যথাসময়ে জানানো হইবে।

(গ) ইনফরমেশন অফিসারের জন্য পৌনঃপৌনিক ব্যয় বাৎসরিক আনুমানিক ১,৩০,০০০ টাকা এবং এককালীন ব্যয় ৭,৫০০ টাকা। এ্যাসিস্ট্যান্ট ইনফরমেশন অফিসার পদগুলির জন্য পৌনঃপৌনিক বাৎসরিক ব্যয় আনুমানিক ২৮,০০০ টাকা।

**শ্রীমহঃ আব্দুল বারি:** এই পদোন্নতির ফলে সৎ কর্মচারীর বদলে কিছু অসৎ কর্মচারীর পদোন্নতি হয়েছে কি?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমি তো আপনাকে বলেছি, এই ব্যাপারটি বর্তমান সরকার নূতন করিয়া বিবেচনা করছেন, বিবেচনা শেষ হলে আপনাদের জবাব দিতে পারব।

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জী:** এই যে ফিল্ড ইনফরমেশম অফিসার, এ'দের কাজ কি? কারণ ইনফরমেশন অফিসার একজন হল, এ্যাসিস্ট্যান্ট ইনফরমেশন অফিসার হল, কিন্তু এই যে ফিল্ড ইনফরমেশন অফিসার এ'দের কাজ কি?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** জেলার ভিত্তিতে তথ্য সংগ্রহ করা আগে এ'দের কাজ ছিল। জেলায় একজন করে ফিল্ড ইনফরমেশন অফিসার থাকতেন। যিনি মোটের উপর এখানে কেন্দ্রকে খবর সরবরাহ করতেন এবং কেন্দ্র খবর সেখানে পরিচালনায় প্রকাশ করার ব্যবস্থা করতেন। তিনি ছিলেন জেলা ইনফরমেশন অফিসার, তাঁর জন্য এখন ফিল্ড ইনফরমেশন অফিসার-এ নামিয়ে দেওয়া হয়েছে, অবশ্য নামিয়ে নাও বলতে পারেন, পদবী বদল করা হয়েছে, আর তার উপর একজন ইনফরমেশন অফিসার নিযুক্ত হয়েছে।

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জীঃ** কে উপরে? এই ইনফরমেশন অফিসার-এর পোস্ট উপরে না ফিল্ড ইনফরমেশন অফিসার-এর পোস্ট?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** মাইনার গ্রেড দিয়ে দেখিনি, ইনফরমেশন অফিসার উপরে।

**শ্রীজগন্নাথ কোলেঃ** এ'রা কি গেজেটেড অফিসার?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** গেজেটেড কিনা ঠিক বলতে পারি না।

**ডাঃ গোপীকারঞ্জন মিত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি চিন্তা করেছেন, এই যে, কাজগুলি চলছিল, এগুলি গণসংযোগ কমিটির মাধ্যমে করা যেতে পারে? এ-ধরণের কোন চিন্তা করছেন কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** আমাদের নানা-রকম চিন্তা আছে, চিন্তার স্টেজ কিছু বললে কারো কোন লাভ হবে না, কাজেই চিন্তা যখন পূর্ণ হয়ে ফল প্রসব করবে তখন জানাব। আর জগন্নাথ কোলেমহাশয়, আপনি যে প্রশ্নটা আগে করেছিলেন, তার খবরটা এইমাত্র পেলাম, সেটা হচ্ছে, ইনফরমেশন অফিসার, গেজেটেড।

**শ্রীজগন্নাথ কোলেঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি, তাঁরা কি পাবলিক সার্ভিস কমিশন থেকে এসেছেন না ডাইরেক্ট নিয়োগ হয়েছেন?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** ইনফরমেশন অফিসার এ'দের নিয়োগের ব্যাপারে পাবলিক সার্ভিস কমিশন থেকে এ্যাপয়েট করা হয়নি। আমার ইনফরমেশন হচ্ছে, পূর্বতন ক্যাবিনেট-এর নাকি সিদ্ধান্ত ছিল—

> Recruitment to the post of Assistant Director of Informations will be made as usual through Public Service Commission but recruitment to the posts of Information Officer is made by the Governor under regulations 6 of the West Bengal Public Service Commission.

সেটাই হয়েছে, পরীক্ষা টরীক্ষা বা পাবলিক সার্ভিস কমিশনের থ্রুতে নয়।

[1-40—1-50 p.m.]

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** সাধারণ নির্বাচনের ঠিক পরেই কলকাতা গেজেটে ২রা মার্চ, ১৯৬৭ সালে, ৩৯৩ পাতায় কয়েকজন ইনফরমেশন অফিসার নিয়োগ করার কথা আছে, এর মধ্যে কে কে আছে, নাম কি বলতে পারেন কি? কবেই বা তারা নিযুক্ত হয়েছে?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** যারা নিযুক্ত হয়েছে, কে কবে হয়েছে আমার পক্ষে বলা খুব শক্ত, যতদূর ইনফরমেশন কিছু হয়েছিল ডিসেম্বর মাসে আর কিছু হয়েছিল ফেব্রুয়ারি মাসে। তাদের নাম হচ্ছে, ইনফরমেশন অফিসারস প্রভাতচন্দ্র কর, নীরোদ রায়, অনিলকৃষ্ণ মণ্ডল, ব্রজেন্দ্রকুমার মণ্ডল, কৃষ্ণেন্দুনারায়ণ সান্যাল, প্রাণকৃষ্ণ ভট্টাচার্য, লক্ষ্মীপ্রসাদ ছত্রী, সনৎকুমার ব্যানার্জী, প্রবোধকুমার মৈত্র, প্রদীপকুমার ঘোষ, সৌমেন্দ্রকুমার ব্যানার্জী, উমানাথ সেনগুপ্ত,

এই বারজন এ্যাপয়েন্টেড হয়েছেন, কোন্ তারিখে পেয়েছেন দেখছি—নীরোদ রায় ২রা জানুয়ারী ১৯৬৭তে, প্রবোধকুমার মৈত্র ২২এ ফেব্রুয়ারী ১৯৬৭তে, প্রদীপ ঘোষ ১৫ই ফেব্রুয়ারী ১৯৬৭তে, উমানাথ সেনগুপ্ত ১০ই ফেব্রুয়ারী ১৯৬৭তে, সৌমেন্দ্রকুমার ব্যানার্জী ১৬ই মার্চ ১৯৬৭তে, এটা প্রিন্টিং মিস্টেক কিনা জানি না, অনিলকুমার মণ্ডল ১০ই ফেব্রুয়ারী ১৯৬৭তে লক্ষ্মীপ্রসাদ ছত্রী ১৬ই ফেব্রুয়ারী ১৯৬৭তে, প্রাণকৃষ্ণ ভট্টাচার্য ২৫এ ফেব্রুয়ারী ১৯৬৭তে, কৃষ্ণেন্দুনারায়ণ সান্যাল ২১এ ফেব্রুয়ারী ১৯৬৭তে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এদের কোয়ালিফিকেশন সম্বন্ধে হাউসকে অবহিত করতে পারেন কি না?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** আমার কাছে যে কাগজপত্র আছে তাতে কোয়ালিফিকেশন দেওয়া নেই, ব্যক্তিগতভাবে প্রত্যেকের সম্বন্ধে যদি জানতে চান তাহলে নোটিশ দিন জবাব দেবার চেষ্টা করব।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এগুলি কি পলিটিক্যাল এ্যাপয়েন্টমেন্ট? কংগ্রেসের কিছু কিছু হতাশ লোককে রিহ্যাবিলিটেট করার জন্যই কি এই এ্যাপয়েন্টমেন্টগুলি হয়েছে?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** এ-বিষয়ে নূতন সরকার তদন্ত করে দেখে পুনর্বিবেচনা করবেন, পুনর্বিবিবেচনা শেষ না হলে কিছু বলা সম্ভব নয়।

**শ্রীপঞ্চানন সিংহরায়ঃ** এদের নিয়োগের পূর্বে কোন কমিটি মারফৎ করা হয়েছিল কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** (ক) একটা কমিটি ছিল, ক্যাবিনেটের অনুমোদন অনুসারে ইন্টারভিউ বোর্ডে তিনজন সদস্য ছিলেন, একজন তথ্য জনসংযোজন মন্ত্রী, তখন ছিলেন—শ্রীবিজয়সিং নাহার, আর একজন ছিলেন তথ্য জনসংযোগ বিভাগের সচিব, সেক্রেটারী, বোর্ড অফ রেভিনিউ, অসামরিক প্রতিরক্ষার অধিকর্তা।

(খ) ফুড কমিশনার এবং তথ্য-অধিকর্তা এবং তথ্য-জনসংযোগ বিভাগের উপ-সচিব, এই বোর্ড-এর কাছে ইন্টারভিউ হয়, একটা বিজ্ঞাপন দিয়ে টেস্ট এক্জামিনেশন করা হয়, তবে বোর্ডের কাছে কাগজপত্র পাঠিয়ে দেওয়া হয়।

**শ্রীপঞ্চানন সিংহরায়ঃ** কতদিন পূর্বে দরখাস্তগুলি করা হয়? এ নিয়োগের কোন প্রয়োজনীয়তা ছিল কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** এত বিস্তারিত বিবরণ যদি চান, আমার কাছে যে কাগজপত্র আছে তাতে নেই, পরে দেব।

**শ্রীজগন্নাথ কোলেঃ** আপনি এখনি বললেন যে, এ্যাডভার্টাইজ করা হয়েছিল এ্যাপ্লিকেশনের জন্য, কোন সেডিউল্ড কাস্ট কিম্বা কোন সেডিউল্ড ট্রাইব-প্রার্থী কি এ্যাপ্লিকেশন করেছিল?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** আমি তো বললাম এর চেয়ে ডিটেলস্ আমার কাছে নেই, চাইলে দিতে পারব না, দয়া করে নোটিশ দিয়ে দেবেন।

**শ্রীপঞ্চানন সিংহরায়ঃ** দরখাস্ত কবে করেছিল, এই পদগুলি কি নূতন সৃষ্টি করা হয়েছিল না কি নিয়োগ অবশ্য প্রয়োজনীয় হয়ে পড়েছিল?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** এখন বলা সম্ভব নয়, দয়া করে নোটিশ দেবেন, জবাব পরে দেব।

**Proposed health-centres at Baghirapara and Lalgola**

***16.** (Admitted question No. *46.)

**শ্রীমহম্মদ আবদুল বারী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার (১) বাঘিড়াপাড়ায় এবং (২) লালগোলায় যে স্বাস্থ্যকেন্দ্র প্রতিষ্ঠার প্রস্তাব সরকারের ছিল তাহাদের কোন্‌টির সর্বশেষ পরিস্থিতি কি;

(খ) কি কি অসুবিধার জন্য উক্ত স্বাস্থ্যকেন্দ্র দুইটির কাজ অদ্যাবধি শুরু হয় নাই; এবং

(গ) উক্ত দুই স্থানের স্বাস্থ্যকেন্দ্র প্রতিষ্ঠার স্থান (স্পট) চূড়ান্তভাবে স্থিরীকৃত হইয়াছে কি?

**Shri Nani Bhattacharya:**

(ক) (১) বাঘিরাপাড়ায় সাবসিডিয়ারী হেলথ সেণ্টার চালু করা হইয়াছে। উহা মুর্শিদাবাদ ডিস্ট্রিক্ট বোর্ড কর্তৃক সরকারকে সমর্পিত চ্যারিটেবল ডিসপেনসারী গৃহে আপাতত প্রতিষ্ঠিত আছে।

(২) লালগোলা ডেভলপমেণ্ট ব্লক-এ কৃষ্ণপুর মৌজায় একটি প্রাইমারী হেলথ সেণ্টার প্রতিষ্ঠাকল্পে গৃহাদি নির্মাণের জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল দেওয়া হইয়াছে। নির্মাণকার্য এখনও আরম্ভ হয় নাই।

(খ) (১) বাঘিরাপাড়া সাবসিডেয়ারী হেলথ সেণ্টার নির্মাণকল্পে মুর্শিদাবাদ ডিস্ট্রিক্ট বোর্ড ১৯৫৮ সালে বাঘিরাপাড়া ডিসপেনসারী সরকারকে হস্তান্তর করেন। স্বাস্থ্যকেন্দ্র প্রতিষ্ঠাকল্পে আরও কিছু জমি প্রয়োজন হওয়ায় ডিসপেনসারী সংলগ্ন অতিরিক্ত কিছু জমি পাওয়া গিয়াছে বটে, কিন্তু উহার কতকাংশ দেবত্তোর সম্পত্তি বিধায় সম্পত্তি হস্তান্তর ব্যাপারে আইন ঘটিত অসুবিধা দেখা দিয়াছে। এই অসুবিধা দূর করা সম্ভব কিনা এবং সম্ভব হইলে কি করিয়া দূর করা যায় সেই সম্পর্কে বিবেচনা করা হইতেছে।

বিকল্প ব্যবস্থা হিসেবে হর্জবিবিডাঙগা নামক স্থানে উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি প্রতিষ্ঠা করিবার জন্য জমি দানের প্রস্তাব করা হইয়াছিল, কিন্তু সাইট সিলেকসন কমিটি উক্ত স্থানে হেলথ সেন্টার স্থাপনের পক্ষে অযোগ্য বলিয়া মত প্রকাশ করিয়াছেন।

(২) লালগোলা নির্মাণকার্যের জন্য যে পরিমাণ অর্থ মঞ্জুর করা হইয়াছে দ্রব্যমূল্য বৃদ্ধি হেতু উহা অপেক্ষা বেশী পরিমাণ অর্থের প্রয়োজন হইবে, এই মর্মে পি ডবলিউ ডি-এর নিকট হইতে সংবাদ পাওয়া গিয়াছে। বিষয়টি বিবেচনাধীন আছে।

(গ) (১) বাঘিরাপাড়া—হয় নাই।

(২) লালগোলা—হইয়াছে।

[1-50—2 p.m.]

**Shri Md. Abdul Bari:**

কত দিনের মধ্যে ওটা পূর্ণাঙ্গ একটা হাসপাতাল হতে পারবে?

**Shri Nani Bhattacharya:**

এখন তা বলতে পারবো না।

**Shri Hara Prasad Chatterjee:**

এই দুটি স্বাস্থ্যকেন্দ্রে কয়টি করে বেড আছে?

**Shri Nani Bhattacharya:**

প্রাইমারী ও সাবসিডিয়ারী হেলথ সেন্টারে যে বেড থাকে এখানেও তাই হবে।

**Proposal for a Hospital at Behala**

***17.** (Admitted question No. *57.)

**শ্রীরবীন মুখার্জী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার বেহালা অঞ্চলে একটি পূর্ণাঙ্গ হাসপাতাল প্রতিষ্ঠার প্রশ্ন বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্য হইলে, উহা কোন্ পর্যায়ে আছে?

**Shri Nani Bhattacharya:**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় জমি সংগ্রহের ব্যবস্থা হইতেছে।

**Shri Rabin Mukherjee:**

জমি সংগ্রহের ব্যবস্থা কতদূর অগ্রসর হইয়াছে?

**Shri Nani Bhattacharya:**

এ সম্বন্ধে একটু বলি—শুনুন। ব্যাপার হচ্ছে—এই জমির ব্যাপার নিয়ে কিছু খিঁচিমিচি চলছে। বেহালা অঞ্চলে একটা বড় হাসপাতাল খোলার জন্য সরকার বেশ কিছুদিন ধরে চেষ্টা করে আসছেন। কিন্তু প্রয়োজনীয় জমি না পাওয়ার জন্য এই পরিকল্পনা বিলম্বিত হইতেছে। ইতি-পূর্বে আলিপুর টাকশালের পার্শ্ববর্তী ডগ রেসিং গ্রাউন্ড নামে একটা জমি, সেইবার পরিকল্পনা হইয়াছিল। জমি পূর্বেই হাউসিং ডিপার্টমেন্ট তাঁহাদের কাজে লাগাইবার জন্য অ্যাকুইজিশন-এ দিয়েছেন। সেইজন্য জমিটা হাসপাতাল নির্মাণের জন্য পাওয়া যায় নি। তৎপর বেহালা পৌর সদনের পিছনে অবস্থিত পুষ্করিণী-সঙ্কুল বেহালায় ৬·১৪ একর জমি এই উদ্দেশ্যে লইবার জন্য ঠিক হয় এবং সাইট সিলেকশন কমিটি কর্তৃক অনুমোদিতও হয়। কিন্তু ঐ জমির মধ্যে দুই-তিনটি পুষ্করিণী অবস্থিত থাকায় নির্মাণযোগ্য জমি প্রয়োজনের তুলনায় কম অনুমিত হয়। সেইজন্য উহার পার্শ্ববর্তী অতিরিক্ত জমিটিও সাইট সিলেকশন কমিটির সদস্যাবৃন্দ পরিদর্শন করিয়াছেন। কিন্তু সংশ্লিষ্ট রিপোর্ট এখনো পাওয়া যায় নাই। আলোচ্য রিপোর্ট পাওয়ার পর চব্বিশপরগনার ভূমি সমাহর্তা মহাশয়কে জমিটা বাধ্য দখল লইবার জন্য অনুরোধ করিবার কথা আছে।

**Supply of streptomycin injection from Government Hospitals**

***18.** (Admitted question No. *76.)

**শ্রীবৃন্দাবনবিহারী বোস:** স্বাস্থ্য-বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ২রা মার্চ হইতে সরকারী হাসপাতালের চেস্ট ডিপার্টমেন্ট থেকে দুঃস্থ টি, বি, রোগীদের কোন স্ট্রেপটোমাইসিন ইনজেক্শন সরবরাহ করা হইতেছে না;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) ঐ ঔষধটি যত শীঘ্র সম্ভব নিয়মিত সরবরাহের ব্যবস্থা সরকার করিতেছেন কি?

**Shri Nani Bhattacharya:**

(ক) সত্য নহে।

(খ) এবং (গ) প্রশ্ন উঠে না।

**Dr. Radha Krishna Sinha:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে স্ট্রেপ্টোমাইসিন ইঞ্জেকশন গত দেড় মাস দু-মাস ধরে বাজারে পাওয়া যাচ্ছে না এবং কেনই বা তা পাওয়া যাচ্ছে না?

**Shri Nani Bhattacharya:**

এটা অন্য একটা প্রশ্ন—যে প্রশ্ন করেছেন, তার সংগে এর কোন সম্পর্ক নাই। যাই হোক—বাজারে যে স্ট্রেপ্টোমাইসিন পাওয়া যাচ্ছে না আমার কাছে এ রিপোর্ট এসেছে। কিন্তু সংগে সংগে উপযুক্ত ব্যবস্থা অবলম্বনের ফলে এখন আবার কিছু কিছু স্ট্রেপ্টোমাইসিন পাওয়া যাচ্ছে। কোথায় পাওয়া যাচ্ছে বা যায়, তা বলা মুসকিল। তবে একেবারে পাওয়া যাচ্ছে না—এরকম অভিযোগ আমার দপ্তরে আসে নি।

**Dr. Radha Krishna Sinha:**

আপনার অবগতির জন্য বলছি—আপনি জানেন স্ট্রেপ্টোমাইসিন ইঞ্জেকশন ব্যক্তিগত প্রয়োজনীয় জিনিস, এটা পাওয়া যাচ্ছে না। আমি সাধারণের জন্য বললাম আপনার দপ্তর থেকে অনুসন্ধান করা এই সম্পর্কে ইন্ডিয়া গভর্নমেন্ট নাকি ইম্পোর্ট লাইসেন্স দিতে পারছেন না, যে কারখানায় এটা তৈরী করেন, তাঁরাও সেটা দিতে পারছেন না।

**Shri Nani Bhattacharya:**

এ সম্বন্ধে অনুসন্ধান করা আরম্ভ হয়েছে এবং সমস্ত পলিসিটা বিবেচনা করে দেখছি, কি করা যায়।

**Shri Pramatha Nath Dhibar:**

আপনি এ সম্বন্ধে কি কি ব্যবস্থা অবলম্বন করছেন তা একটু জানাবেন কি?

**Shri Nani Bhattacharya:**

এখনও কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নি। এই অভিযোগ আসার সংগে সংগে যখন জানলাম যে বাজারে স্ট্রেপ্টোমাইসিন পাওয়া যাচ্ছে না, তখন সংগে সংগে আমরা সংশ্লিষ্ট ডিপার্টমেন্টকে জানাই, এবং যেখান থেকে স্ট্রেপ্টোমাইসিন বিক্রয় হয় সেখানে খোঁজ খবর করি এবং যাতে অবিলম্বে ব্যবস্থা হয় তার জন্য চেষ্টা করি। আমার নিজের ধারনা যে যাঁরা আনতে গিয়েছেন, তাঁরা পুনরায় ফিরে এসে বলেন নি যে আমরা পেলাম না। এই হচ্ছে ক্যালকাটা শহর সম্পর্কে রিপোর্ট। মফঃস্বল সম্পর্কে এখনও কোন রিপোর্ট পাই নি। যক্ষ্মা রোগীদের জন্য স্ট্রেপ্টোমাইসিন এবং অন্যান্য প্রয়োজনীয় ঔষধপত্র যাতে পাওয়া যায় এবং তার জন্য কোন হয়রানী ভোগ করতে না হয়, নিশ্চয়ই তার ব্যবস্থা করবো। সে বিষয় চিন্তা করছি কি করা যায়। কিন্তু এখনও যাকে বলে প্রয়োজনীয় ব্যবস্থা করবার জন্য কি কি স্টেপ নেবার দরকার, তা ঠিক করে উঠতে পারছি না।

**Shri Gopal Das Nag:**

মাননীয় মন্ত্রিমহাশয় অবগত আছেন কি যে গ্রামাঞ্চলের বাজারে ই এস আই ও পেনিসিলিন পাওয়া যাচ্ছে না?

**Shri Nani Bhattacharya:**

এ সম্বন্ধে কিছু কিছু অভিযোগ এসেছে। যেখান যেখান থেকে অভিযোগ পেয়েছি তার ব্যবস্থা করেছি।

**Shri Gopal Das Nag:**

আমরা দেখেছি, বিশেষ করে হুগলী জেলার অধিকাংশ দোকানে পাওয়া যায় না। শ্রীরামপুরে যে এ জি হসপিট্যাল খোলা হয়েছে সেখানেও ই এস আই পেনিসিলিন, অ্যান্টিবায়োটিক, কিছুই পাওয়া যায় না। এ সম্পর্কে সরকার বাহাদুর কি ব্যবস্থা গ্রহণ করেছেন তা জানতে চাই?

**Shri Nani Bhattacharya:**

এ সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করা যায় তা অনুসন্ধান করে দেখবো।

**Shri Brindaban Behari Bose:**

এ সম্বন্ধে বিশেষ বিশেষ কোন কোন ব্যবসাদারকে লাইসেন্স দেওয়া হয়েছে স্ট্রেপ্টোমাইসিন প্রভৃতি ঔষধ স্টক করবার জন্য?

টাকা দামে। থাইল্যান্ডের পাটের ইতিহাস আরো চমৎকার। সেখান থেকে যে আমদা হচ্ছে তার দরুণ ২৫০ টাকা টনে সাবসিডি দেওয়া হচ্ছে। অর্থাৎ বিদেশ থেকে আমদানী ক হচ্ছে এবং সেই আমদানী করার দরুণ সেখানে দাম বেশী পড়ছে বলে বিদেশী মুদ্রার আ অপচয় হচ্ছে, আর তার ওপর সেখানে সাবসিডি দিচ্ছেন অথচ আমাদের পাট চাষীরা দাম পাচ্ছে না। আজ যদি মেনে নিই যখন জুলাই মাসে আমাদের ডিভ্যালুয়েশন হল ত যে কয়েকটি কন্ট্রাক্ট হয়েছিল, সেই কন্ট্রাক্টের উপর মিল ও সিপাররা সাময়িকভাবে কিছু ল করতে পেরেছেন, তার পরবর্তী-কালে যখন কয়েক মাস কেটে গেল, নুতন নুতন চুক্তিপ আবদ্ধ হচ্ছে ক্রেতা এবং বিক্রেতা তখন সমস্ত লেনদেন ব্যবস্থা নুতন পরিস্থিতি বিবেচ করেই করা হচ্ছে। কাজেই সেখানে ডিভ্যালুয়েশনের পরে বিশেষ লাভ হবার ক উঠে না। যে আইন হচ্ছে, এটা সাময়িক দু-এক মাসের জন্য নয়, সারা বছরের জন্য, এ স্থায়ীভাবে চালু হল। কাজেই ডিভ্যালুয়েশনের পরে পরে যে টাকা-পয়সার লাভ-লোকস হিসাব করা যায় তার পরবর্তী পর্যায়ে তা করা সম্ভব নয়, এটা অর্থমন্ত্রীর বিবেচনা ক উচিত। কাজেই এই যুক্তি খাটে না। এ-ছাড়া বলা যায় যে, আমাদের সরকার যদি নিজে বুঝতে পারেন যে, অন্যায় হল, থ্রি পার্সেন্ট অর্থাৎ শতকরা মূল্যের উপর ৩ শতাংশ নে এ-কথা পুরোপুরি তাঁরা আইনে বলছেন, তাঁরা যদি বলতেন আপ টু থ্রি পার্সেন্ট নেবে তাঁরা যদি বুঝতে পারেন সবদিক বিবেচনা করে যে, এটা চাষীর কাছে চলে যাচ্ছে তাহ সেখানে তাঁরা কিছু মাফ দিতে পারতেন। কিন্তু ফাইন্যান্স বিল, ১৯৪১, ১৯৫৮, ১৯৬ সালেও যে সংশোধন আনলেন তার কোন জায়গায় এই ক্ষমতা রাখা হয়নি। অন্যান্য আই এইরকম ক্ষমতা থাকে কিন্তু ফিনান্স বিলে যেটা ট্যাক্সেশন আইন, সেখানে এইরকম ক্ষম দিলে নাকি সরকারপক্ষ বিব্রত হতে পারেন, সেইজন্য তাঁরা এইরকম সংশোধন করতে চান কিন্তু এমন কোন ফাঁক থাকা নিশ্চয়ই উচিত ছিল যাতে করে প্রয়োজনবোধে তাঁরা সংশোধন করে নিতে পারেন। এই আইনসভায় না এনে গভর্নমেন্টের পাওয়ার থাক যে যখন বুঝতেন যে এই ট্যাক্সটা সম্পূর্ণরূপে চাষীর ঘাড়ে চলে যাচ্ছে, তাহলে তখন চাষী সাহায্য করার জন্য কিছুটা মাফ দিতে পারতেন।

[3-10—3-35 p.m.]

আমার আরেকটা দুঃখ হচ্ছে এই যে, আমরা ভেবে দেখলাম না যে এই ট্যাক্স আদায়ের ফ যারা ক্রেতা তারা বাংলার পাট না কিনে বিহারের বা আসামের পাট কিনতে আরম্ভ করেছে বে বেশী করে। এবং তারা আইনের ফাঁক দিয়ে, যেহেতু বাংলার পাট বিক্রেতার উপরে বাংলার ট ওভার-এর উপর ট্যাক্স হচ্ছে, তারা ডেলিভারি দেখাচ্ছেন আসামে বা বিহারে। এবং বাহি বিক্রীত হওয়াতে আমরা ট্যাক্সে বঞ্চিত হচ্ছি। বাংলার ট্যাক্সের আপনি হিসাব দেখে আমি বাজেটের লাল বইটা লক্ষ্য করছিলাম, যে পরিমাণ আশা করছেন চার গুণ ট বাড়িয়ে পাব টাকা তো তত বাড়লো না। তার মানে ট্যাক্স ইভেশন হচ্ছেই। যদি এমন এ ট্যাক্স রেট করেন যেটা ইন্সিডেন্সটা এত বড়, তাহলে সকলেই ইভেড করবার জন্য ব হবেই। মিল-মালিকেরা তো আরও ওস্তাদ এবং বুদ্ধি রাখে, তাই খাতাপত্র তৈরী ক ফেলেছে এবং বলছে আমরা আসামে কিনছি মশায়, এখানে ট্যাক্স দিচ্ছি না। কাজেই পরিপূরক হিসাবে আপনি কি ভাবছেন না এন্ট্রি ট্যাক্স বা অনুরূপ একটা কিছু করবে তাই যদি না করেন তাহলে আমার বাংলার চাষী মরলো আর আসামের আর বিহারের চ তারা সুবিধা পাবে—এটাকে কি ন্যায়সঙ্গত মনে করছেন? কাজেই আমাদের অর্থমন্ত্রী যি যখন বললেন, আমি সামগ্রীকভাবে বিবেচনা করে দেখব তখন এটাও তাঁকে ভাবতে হ আর দেখতে হবে যে, যদি আমাদের এইভাবে চলার প্রয়োজন হয় তাহলে আমাদের মি মালিককে এমন কোন চাপ দেওয়া যায় কিনা যাতে তারা নিম্নতম দাম যেটা করে রেখে ৮০ টাকা করে কুইন্টাল, নিম্নতম দাম, তার মানে হচ্ছে ৩৫/৩৬ টাকা মণ করা, যেটা একেব অবাস্তব, সেটা উপযুক্তভাবে বাড়ান যায় কিনা। আমাদের বাংলা দেশের চাষীদের বর্ত অবস্থায় যে খরচপত্র পড়ে তাতে একটু ভাল করে পাট করতে গেলে ৫০ টাকার কম তা খরচ পড়ে না। আমি ভাল করে হিসাব করে দেখেছি। আমি বিনীতভাবে মান

অর্থমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি যে আশ্বাস দিয়েছেন অদূরভবিষ্যতে এইদিক ভাল করে বিবেচনা করে এই আইনকে পরিবর্তন বা পরিবর্ধন করবেন। আমি তাঁর উপর বিশ্বাস রাখছি এবং সেইজন্য আমার সংশোধনী প্রস্তাবগুলি আর উত্থাপন করছি না। ধন্যবাদ।

(At this stage the House was adjourned for 20 minutes)

[After adjournment.]

[3-35—3-45 p.m.]

**Shri Hara Prasad Chatterjee:**

স্পীকার মহোদয়, বিনম্র গোপিকাবাবুকে জ্যোতিবাবুর দাম্ভিকতা আবিষ্কার করার জন্য আমি ধন্যবাদ জানাই, তার সাথে সাথে তাঁকে একটু মনে করিয়ে দিতে চাই, যখন তাঁর দলের লোক মন্ত্রীত্ব করতেন, তখন তাঁদের বিনম্রতার কথা। শ্রীসিদ্ধার্থ রায়, আপনার সম্বন্ধে, স্পীকার, স্যার, যে অশালীন মন্তব্য করেছেন তার জবাব দেওয়ার দরকার মনে করি না।

**Mr. Speaker:**

হ্যাঁ জবাব দেবেন না। আপনার বক্তব্য বলুন।

**Shri Hara Prasad Chatterjee:**

অবশ্য, স্যার, এতে তাঁর শিক্ষা ও সংস্কৃতির প্রমাণ পাওয়া যায় এবং তাঁর নিজের সম্বন্ধে ধারণা পরিষ্কার বুঝা যায়, কারণ, যখন নির্বাচনে জিতেছিলেন তখন ওই দলের খদ্দরধারী হয়ে জেতেননি এবং এখন তাঁর নিজের বক্তৃতার কথা মনে করিয়ে দিতে চাই। তিনি বলেছিলেন- এ জয় কংগ্রেসের নীতির বিরুদ্ধে ভবানীপুরের জনসাধারণের জয়। আজ কিন্তু নিজেই বাহবা নিচ্ছেন। আজ স্পীকার, স্যার, এই যে বিল অর্থমন্ত্রী এনেছেন, এই বিল আনা ছাড়া তাঁর উপায় ছিল না, এ-কথা তিনি পরিষ্কারভাবে বলেছেন কারণ, এই বিল তাঁর তৈরী নয়, এই বিল পূর্ববর্তী সরকারের বিল এবং তাঁরা গত আট মাস কার্য-পরিচালনা করে এমন অবস্থার সৃষ্টি করেছেন যাতে এই বিল চালু রাখা ছাড়া বর্তমান সরকারের উপায় নেই। গত আট মাসে তাঁরা অনেক টাকা আদায় করেছেন, অনেক প্রশাসন ব্যবস্থা চালু করেছেন, এখন এই বিলকে বাতিল করতে হলে সমস্ত জিনিস উলোটপালট হয়ে যায়।

**Dr. Gopika Ranjan Mitra:**

অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। উনি কি ধরে নিয়েছেন যে, এই হাউস-এ ওই বিলটি পাশ হয়ে গিয়েছে, হাউস বিলটা এ্যাক্সেপ্ট করে নিয়েছেন?

**Mr. Speaker:**

আপনার পয়েন্ট অফ অর্ডারটা কি?

**Dr. Gopika Ranjan Mitra:**

আমার পয়েন্ট অফ অর্ডারটা হল, বিলটা পাশ হল না কিন্তু উনি এ্যাসিউম করে নিচ্ছেন...

**Mr. Speaker:**

না, উনি তা এ্যাসিউম করেননি। উনি কি বলছেন শুনুন না।

**Shri Hara Prasad Chatterjee:**

স্যার, গোপিকাবাবুর বুদ্ধির পরিধি অনেক বেশি, সেজন্যে যা বলা হয়নি বা ভবিষ্যতে কি হবে তা উনি দেখতে পান। যাই হোক, এই বিল সম্বন্ধে অর্থমন্ত্রী এ-কথা পরিষ্কার বলেছেন যে, আমাদের রাজ্যসরকারের যে ট্যাক্স করবার ক্ষমতা আছে, সিদ্ধার্থবাবুও এ-বিষয়ে বলতে চেষ্টা করেছেন—তা খুব লিমিটেড। কনস্টিটিউশন-এর আইটেম ৭৩৮ (?) মধ্যে আমরা ট্যাক্স করতে পারি, সেজন্য অর্থমন্ত্রী এ-কথা বলেছেন, তিনি সমস্ত ট্যাক্স স্ট্রাকচারটি পুনর্বিবেচনা করবেন এবং পুনর্বিবেচনার দৃষ্টিভঙ্গী নিয়ে তিনি বলেছেন যাতে কশ্রে

সাধারণ লোকের উপর কম ট্যাক্স হয় এবং তা সত্ত্বেও স্টেট রেভিনিউ কিভাবে বাড়াতে পারি এদিকে দৃষ্টি রেখে তিনি এটা করবেন। আমি তাঁকে অনুরোধ করব যে, যে কটা সেলস্ ট্যাক্স এ্যাক্ট আমাদের আছে, যেমন, ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স এ্যাক্ট, ১৯৫৪, বেঙ্গল সেলস্ ট্যাক্স এ্যাক্ট, ১৯৪১, মোটর স্পিরিট ট্যাক্স এ্যাক্ট, ইত্যাদি সবগুলি আছে সমস্ত নিয়ে এক সাথে বসে পুনর্বিবেচনা করবেন। তাঁকে আন্তরিক অভিনন্দন জানাই, তিনি এর মধ্যে বলেছেন যে, ক'টি জিনিসের ট্যাক্স তিনি আরও তুলে দেবেন যাতে জনসাধারণের উপরে ট্যাক্স না পড়ে। সেই সাথে সাথে আর একটি কথা বলব—আগেকার সরকারের ট্যাক্স করা শুধু নয় আদায়ের ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গী ছিল তার যেন পরিবর্তন হয়। আগে দেখেছি বড় বড় মালিকদের ক্ষেত্রে ট্যাক্স আদায়ের ব্যাপারে খুব শিথিলতা ছিল, কিন্তু ছোট ছোট মালিকদের উপর সার্টিফিকেট জারী ইত্যাদি করে তাদের পেনাল্টি দেওয়া হত।। আমি একটা উদাহরণ দিচ্ছি—হিন্দুস্থান ডেভেলপমেন্ট কোম্পানী। এদের কাছে প্রায় ৫০ লক্ষ টাকা পাওনা ছিল। এখানে আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে অনুরোধ করবো যে, তিনি যেন এটা খোঁজ নিয়ে দেখেন যে, এদের কাছ থেকে টাকা কেন আদায় করা হয়নি। এটা কি পূর্বতন কোন মন্ত্রীর বা অর্থমন্ত্রীর নির্দেশে হয়েছে—না, কমিশনার তাঁর নিজের ক্ষমতাবলে করেছেন। যদি অর্থমন্ত্রীর নির্দেশে হয় তাহলে আমরা বুঝতে পারি যে, তাঁদের দৃষ্টিভঙ্গী কি ছিল, এই ট্যাক্স আদায় সম্বন্ধে এবং যদি কমিশনার তাঁর নিজের দায়িত্বে এটা করে থাকেন তাহলে আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন বিষয়টি ভালভাবে এন্কোয়ারী করে দেখেন যে, কেন এই কোম্পানীর কাছ থেকে টাকাটা আদায় করা হয়নি। এই-সমস্ত ফাইল উনি দেখবেন এটা আমি আশা করবো। সাথে সাথে আরও কয়েকটি বিষয় মিঃ স্পীকার আমি এখানে বলবো—খবরের কাগজে প্রায় বেরোয় যে সেলস্ ট্যাক্স অফিসে জনসাধারণ অনেক হয়রানি হয়—তাদের অনেক সময় নষ্ট হয়—এই বিষয়টি আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের নজরে আনতে চাই যাতে করে জনসাধারণের হয়রানি কম হয়। স্যার, র-জুট সম্বন্ধে সিদ্ধার্থবাবু অনেক আইনের কথা বললেন, কিন্তু এর পরে একটা কথা আছে সেটা বোধ হয় উনি দেখেননি যে জুট নেবার পর ৯০ দিনের ভিতর যদি তাঁরা ফেরত দেন তাহলে আর ট্যাক্স লাগবে না।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** এখনই ওটা কথা হয়ে গেছে, ওটা ঠিক এ্যাপ্লাই করছে না।

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জীঃ** যাহোক, ফেরত দিলে তার পরে ট্যাক্স লাগবে না। সেইজন্য ঐ ডেলিভারী এবং এ্যাকসেপ্টের ব্যাপারটা মোটামুটি হয়ে যাচ্ছে। আমি এ-কথা বলবো যে, অর্থমন্ত্রী যেন আরও বিবেচনা করেন যাতে কোন কোন জিনিস যা সাধারণ লোক ব্যবহার করে তার উপর ট্যাক্স কমানো যায় এবং আগামী বাজেটে সে সম্বন্ধে তিনি আমাদের বলবেন এটাই আমি আশা করবো, এই কথা বলে আমি এই বিলকে সমর্থন করছি।

[3-45—3-55 p.m.]

**Shri Jyoti Basu:**

স্পীকার মহাশয়, প্রথমেই আমি একটু আশ্চর্য হয়ে গেলাম যে, ডাঃ গোপিকা মিত্র আমাকে আক্রমণ করলেন এই বলে যে আমি দাম্ভিক। একটা আইনের বিষয় এখানে আলোচনা হচ্ছে, সেখানে এই-সব ব্যক্তিগত আক্রমণের অর্থ কি তা আমি ঠিক বুঝতে পারলাম না। আর দাম্ভিক কেন, কারণ আমি এসেম্বলীর আইন মেনে চলি। আইন যদি না মানতাম তাহলে আমি বোধ করি উনি আমাকে দাম্ভিক বলতেন না। আমি আর কি করবো, আইন যখন আছে তখন আমাকে মানতেই হবে। উনি যদি আইন না জানেন তাহলে আমি ওঁকে বি করে সাহায্য করতে পারি। যাহোক এখানে সিদ্ধার্থশঙ্কর রায়মহাশয় অনেক কথা বলেছেন—তিনি এটাও বলেছেন যে, আমাদেরই তিনি সাহায্য করবেন এ-বিষয়ে। তিনি খুশী হয়েছে আমরা তাঁদের সবাইয়ের কাছে আবেদন করেছি এই বলে যে, অদূরভবিষ্যতে কি কে আমাদের সরকারের আয় আমরা বাড়াতে পারি, জনগণের উপর বোঝা কিছুটা কম চাপিে

কি করতে পারি এ-বিষয়ে তাঁরা যেন আমাদের সাহায্য করেন। তাঁরা সাহায্য করবেন বলেছেন, খুব ভাল কথা এবং সেটা অল্প দিনের মধ্যে করতে হবে। কারণ, সময় খুব বেশী নেই, আমাদের নূতন বাজেট পেশ করার ব্যাপারে। তারপর অবশ্য উনি আইনগত কথা তুলেছেন। ওঁর কথা শুনে অবশ্য আমার এটা মনে হয়েছিল যে এর মধ্যে যুক্তি আছে। তিনি ঐ পারচেজ কথাটার ডেফিনেশন যেটা দিয়েছেন, পড়ে শুনিয়েছেন, বলেছেন, আমি সেটা অনেক ভেবে দেখলাম যে, এটা যদি এইভাবে না থাকে তাহলে আমার মনে হয় না যে, একটা বেআইনী আইন আমরা পাশ করছি। আমরা এ ব্যাপারে অনাদের সঙ্গেও আলোচনা করেছি। আমরা যদি এ ব্যাপারে কনভিন্‌সড হতাম তাহলে নিশ্চয় এই সময়ও আমরা এটা বদলে দিতে পারতাম—এতে খুব অসুবিধা হোত বলে আমি মনে করি না। কিন্তু আমার মনে হচ্ছে না যে, এটা ঠিক বেআইনী কাজ হচ্ছে। কাজেই আমি মনে করি উনি বোধ হয় এটা আর প্রেস করবেন না। আমি আরও একটু অশ্চর্য হয়ে যাচ্ছি—আমি এটা না বলে পারছি না—উনি বল্লেন, উনি ২৫০ টাকা মাইনে পান। সেইজন্য স্পীকার-মহাশয়কে বল্লেন, আমাদের এই আইনের বিষয় এই-সব বলতে হচ্ছে—এতো চিন্তা করতে হচ্ছে, মাথা ঘামাতে হচ্ছে—উনি ছটা বই এনেছেন—দয়া করে ২৫০ টাকা মাইনে যখন পাচ্ছেন তখন আগে এ্যামেন্ডমেন্ট পাঠিয়ে দিলে কিছু অসুবিধা হোত না।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মানি বিল্‌ প্রাইভেট মেম্বাররা পাঠাতে পারে না।

**শ্রীজ্যোতি বসুঃ** কেন পারেন না আমাদের এটুকু জ্ঞান আছে। যেমন ডাঃ সান্যাল পাঠালেন মানি বিলের এ্যামেন্ডমেন্ট। এখানকার নিয়ম অনুযায়ী আমরা এটা করি, যদিও কোন রুলস নেই—কিন্তু আমরা অনুমোদন করিয়ে এনেছি। উনি যদি এটা আনতে পারতেন তাহলে আর এটা আউট অফ অর্ডার হোত না। সিদ্ধার্থবাবু যদি সেটা এখানে আনতেন তাহলে আমরা সেটা আগে বিবেচনা করে আরও বেশী করে দেখতে পারতাম। কিন্তু এখানে যখন ওটা বলেছেন, এখন আমরা বিবেচনা করেছি—আমার মনে হয় না এতে বেআইনী কিছু হচ্ছে।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** প্রিএম্বলটা?

**শ্রীজ্যোতি বসুঃ** প্রিএম্বলের ব্যাপারে আমার মনে হয় আমরা পেরেন্ট এ্যাক্টটা আলোচনা করছি না। কাজেই সেটা বদলাবার কিছু নেই। এটা নিশ্চয় আমার থেকে ওঁর ভাল জানার কথা—কারণ উনি আইনজ্ঞ ব্যক্তি। ডাঃ সান্যাল অবশ্য কতকগুলি গুরুত্বপূর্ণ কথা বলেছেন। তিনি আগেই আমার সঙ্গে এই-সব বিষয়ে আলোচনা করেছেন এবং ইতিমধ্যে আমাদের এখানকার আই.জে.এম.এ-র যাঁরা নব নির্বাচিত কর্মকর্তা আছেন, তাঁরা আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন। আমি এখানে এইটুকু বলতে চাই, ডাঃ সান্যালের কথা ধরে এই আইনটা যেভাবে করা হচ্ছে আমি বলেছি যে, মপ-আপ কিছুটা আমি করতে চাই। প্রাক্তন সরকার কেন করেছিলেন সেটা এক্সপ্লেন করতে গিয়ে আমি এটা বলেছি—উনি বলেছেন যে, এটা করার জন্য নাকি পাটের যারা চাষী তাদের উপর বোঝাটা চাপিয়ে দিলেন। উনি হিসাব করে এটা বলেছিলেন। আমি এটাতে ঠিক সন্তুষ্ট হতে পারিনি। আমি অনেক হিসাব-নিকাশ করে এটা দেখেছি। কিন্তু এ-কথার মধ্যে একটা বড় জিনিস আছে, সেটা জুট-মিল এ্যাসোসিয়েশনের মালিকদের সঙ্গে কথা বলে জেনেছি—আগে ওই সমস্যা বহু বছর ধরে ছিল। আমাদের সবাইয়ের একটা নিশ্চয় উদ্দেশ্য আছে যে, জুট গ্রোয়ার্সদের কি করে রক্ষা করতে পারি যাতে দুটো বেশী পয়সা তারা পায়, তার ব্যবস্থা কি করে করতে পারি। ধরুন, দু-এক পয়সা তাদের উপর চাপলো—কিন্তু ৪০।৫০।৬০ টাকা হয় তো এঁরা কোন কোন সময় ঠকে যান—এটা ঠিক যে অনেক টাকা তাঁরা ঠকে যান এটা আমরা জানি—এটা থেকে কি করে রক্ষা করা যায়। অনেক মিডলম্যান আছে তারা পাট কেনে—কিন্ত ওঁদের কাছে বিক্রি করে। যখন জমিতে পাট থাকে তা বিক্রি হয়ে থাকে। আমরা জানি ওঁদের স্টেইং পাওয়ার খুব কম। অবশ্য আমাদের দেশে পাটের চাষ এমন নয় যে, খুব বেশী পাট হয় তথাপি তাঁদের স্টেইং পাওয়ার নেই। এটার হাত থেকে কি করে রক্ষা করা যায় এটা চিন্তার বিষয়। আমাদের সবাই মিলে আলোচনা করতে হবে। আমরা খুবই চিন্তিত

এ ব্যাপারে। অবশ্য আমরা এটা দেখেছি, শুনেছি, যে, চটকলের মালিকরা আবার তাঁদের নিজেদের সমস্যার কথা ভাবেন। তাঁদের সমস্যার কথা যে কত রকম—বিভিন্ন রকমের বিকল্প সব জিনিস রয়েছে দুনিয়ার বাজারে যার জন্য তাঁরা সেখানে বিক্রি করতে পারেন না। তাঁদের সেখানে বিক্রি পড়ে গেছে। এই রকম থেকে আরম্ভ করে অনেক রকম জিনিস আছে। তাঁদের কেনবার উপায় নাই—কারণ তাঁদের যে চাহিদা তাও আমাদের দেশে মেটে না। তাঁদের সেইজন্য থাইল্যান্ড প্রভৃতি জায়গা থেকে কিনতে হয়—সেটা আমরা জানি। এই হচ্ছে সমস্যা। তাঁদের এক্সপোর্ট ডিউটি বসার পর তাঁরা সবাই মিলে বলছেন এ-কথা যে, এক্সপোর্ট ডিউটি বসিয়ে সর্বনাশ হয়ে গেল।

আমরা এটা মানতে পারি না সরকারের বাইরে থেকেও পারিনি এখনও পারছি না। তবে সমস্ত সমস্যা নিয়ে আমাদের আলোচনার বিষয়বস্তু হচ্ছে যে, এদের প্রোটেকশান দিতে হলে অন্য কোন উপায় আছে কিনা। পাট-কল ও তার মাঝে যারা কিনে নেয় চাষীর কাছ থেকে—পাটকলের মালিক হলেও সে যদি কেনে, এদের উপর যেভাবে বোঝা চাপে, এর হাত থেকে আমরা রক্ষা করতে পারি কিনা? যদিও এটা বিলের মধ্যে আসে না, তবুও যখন কথা উঠেছে তখন শুধু এইটুকুই বললুম যে, আমাদের চিন্তা করতে হবে যে, আগামী দিনে কি করে কাজ করতে পারি। থাইল্যান্ড ইত্যাদির কথা ডাঃ সান্যাল বলেছেন কিন্তু সেটা কি করে করা যাবে, এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। আমরা আলোচনা করবো, করে এর হাত থেকে কি করে বা কিভাবে আমরা রক্ষা পেতে পারি নিশ্চয় আলোচনা করে কেন্দ্রীয় সরকারের কাছে তা রাখবো। হরপ্রসাদবাবু একটা কোম্পানীর কথা বলেছেন, এরকম হয় তো আরো অনেক আছে। এটা একটা যখন নাম পেয়েছি উনি যখন বলেছেন—ওঁর কি খবর আছে জানি না, তবে ট্যাক্স ইভেশান হয় সেটা আমরা নিশ্চয় চাই না। যেখানে লাভ করতে চাই সেখানে ইভেশান হয় যদি তাহলে সেগুলি তদন্ত করে আমরা দেখবো যে কিভাবে এসব জিনিস হয়েছে। তা যদি হয়ে থাকে, এখনই তার প্রতিকার করার চেষ্টা করবো। এর চেয়ে বেশী আমার এখন বলার কিছু নেই, আমি আশা করি এতেই সকলে সন্তুষ্ট হবেন।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, পেরেন্ট এ্যাক্টের প্রিএ্যাম্বলটাকে এ্যামেন্ড করতে পারবো না। এই যে বিল ডিসকাস্ করলাম এটাতে কি আমরা পেরেন্ট এ্যাক্টটাকে এ্যামেন্ড করলাম না? পেরেন্ট এ্যাক্টের ধারা এ্যামেন্ড করলাম, আর প্রিএ্যাম্বেল এ্যামেন্ড করতে পারতাম না। এটা কি যুক্তি হল বুঝতে পারলাম না।

**শ্রীজ্যোতি বসুঃ** স্যার, উনি এখানে এতদিন আছেন এ-কথাটাও জানেন না যে, কোনগুলি করা যায় আর কোনগুলি করা যায় না। এটা করা যায় না এটাই আমার ধারনা।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** আপনার ধারনার একটা নজীর দেখান।

**শ্রীজ্যোতি বসুঃ** আমরা জানি না। আমরা যদি হাউসের সামনে রাখি, সেটা এ্যামেন্ড করার জন্য তখন এ প্রশ্ন উঠে, তার আগে এখন উঠে না।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** পেরেন্ট এ্যাক্টটা আগে এ্যামেন্ড করলাম, পেরেন্ট এ্যাক্টের প্রিএ্যাম্বেল এ্যামেন্ড করতে পারবো না?

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** সিদ্ধার্থবাবু যে প্রশ্ন তুলেছেন সেটা অবান্তর, কেন না প্রিএ্যাম্বেল তদানীন্তন সময়ে যে আবহাওয়ার দরুন তখন তাঁরা যে যুক্তি দেখিয়েছেন—প্রিএ্যাম্বেলে ধারা নেই, সেকশনের আইনের ধারা থাকে না এবং প্রিএ্যাম্বেল এ্যামেন্ডেড না হলেও এই এ্যামেন্ডমেন্ট বে-আইনী হয় না। কাজেই এই এ্যামেন্ডমেন্টের প্রয়োজন নেই, এটা অবান্তর কথা বলছেন।

The motion of Shri Jyoti Basu that the Bengal Finance (Sales Tax) and Raw Jute Taxation (Amendment) Bill, 1967, be taken into consideration, was then put and agreed to.

Clauses 1 to 4

The question that clauses 1, 2, 3 and 4 do stand part of the Bill, was then put and agreed to.

Preamble

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jyoti Basu:** Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) and Raw Jute Taxation (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[3-55—4-5 p.m.]

**Mr. Speaker:** Shri Arun Kumar Moitra has taken my permission to mention something.

**Shri Arun Kumar Moitra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন দার্জিলিঙ জেলা পার্বত্য এলাকা এবং সেখানে খাদ্যশস্য উৎপাদন হয় না। সেইজন্য বছরের সব সময়েই মডিফায়েড রেশনএ চাল, গম দেওয়া হয়। কিন্তু সম্প্রতি সেখানে দার্জিলিঙ পার্বত্য এলাকার গ্রামাঞ্চলে মডিফায়েড রেশনএ চাল দেওয়া একেবারে বন্ধ হয়ে গেছে এবং গমের কোটা কমিয়ে মাত্র ৫ শত গ্রাম করা হয়েছে। এর ফলে সেখানে জনসাধারণ ভয়ানক কষ্টের মধ্যে উপস্থিত হয়েছে। আমি আশা করব মাননীয় খাদ্যমন্ত্রী অবিলম্বে এর প্রতিকারের ব্যবস্থা করবেন।

**শ্রীমনোরঞ্জন বক্সি:** মাননীয় স্পীকার মহাশয়, স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে এবং মাননীয় মুখ্যমন্ত্রী এবং ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, পূর্বতন সরকারের নির্দেশে বর্ধমান জেলার কাঁকশা থানা, আড়া এবং পাঁচপুখুরিয়া গ্রাম এ ছাড়াও এই দুর্গাপুর থানার কালিগঞ্জ, শংকরপুর, মেমিংথলা গ্রাম, এই সমস্ত মৌজায় প্রায় দুইশত একরের বেশী জমিকে পূর্বতন সরকার দখল করে নিয়ে সেখানে টাউনশিপ করবার হুকুম দিয়েছেন। যার ফলে হাজার হাজার লোক সেখানে যে চাষযোগ্য জমি পাবা তা থেকে বঞ্চিত হচ্ছে অথচ তার পাশে আমি নিজে দেখেছি ঐ আড়া মৌজার পাশেই ২১ নম্বর খতিয়ানের দাগ নম্বর ১১৬৩ এবং ১১৬৭, সেখানে প্রায় দুইশত একর পতিত জমি আছে এবং এ ছাড়াও দুর্গাপুর থানার কোনো মৌজায় প্রায় ৫০ একর ডাঙ্গা জমি পড়ে আছে অনায়াসে টাউনসিপ স্কীম, ফার্টিলাইজার কলোনী তৈরী হতে পারে, তা সেখানে না করে এই সমস্ত চাষের জমিতে তাঁরা তৈরী করতে যাচ্ছেন। আমার অনুরোধ এই জরুরী বিষয়টি নিয়ে তদন্ত করুন এবং এ সম্বন্ধে যাঁরা তদন্ত করতে যাচ্ছেন, সেগুলি যেন মুক্ত করে দেন।

**শ্রীবিনয়কুমার চ্যাটার্জী:** মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন শান্তিপুরে যে অপ্রীতিকর ঘটনা কাল ঘটে গেছে তা আপনি নিশ্চয়ই খবরের কাগজে পড়েছেন যে, একটি লরী চাপা পড়ে একটি ছেলের মৃত্যু হয়। সেই ঘটনাকে কেন্দ্র করে শান্তিপুরে ভীষণ একটি অপ্রীতিকর ঘটনা হয়ে গেছে, এবং সেই ছেলেটির মৃত্যুর জন্য বহু ছাত্র, জনগণ এই ফাঁড়ির কাছে লরীটিকে ধরার জন্য বলে, কিন্তু লরীটি চলে যাবার ফলে সেখানে একটা বিক্ষোভ সৃষ্টি হয় এবং পুলিশ সেখানে বীভৎসভাবে গুলি চালায়। আপনি নিশ্চয়, শুনেছেন, দেখেছেন যে সেখানে গুলির ফলে বহু ছাত্র জখম হয়েছে। সেই বীভৎস দৃশ্য যাঁরা দেখেছেন তারা নিশ্চয়ই অনুভব করবেন। এইরকম বর্বরোচিত যে অবস্থার সৃষ্টি হয়েছে তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানাচ্ছি যে তিনি যেন অবিলম্বে এ সম্বন্ধে উপযুক্ত তদন্ত করেন এবং যে অবস্থা থেকে শান্তিপুরে এইরকম অবস্থা ঘটেছে, সেটা যাতে স্তিমিত হয় তার ব্যবস্থা করুন।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** মাননীয় স্পীকার মহাশয়, গত ২৭এ মার্চ মিনাখা থানার এলাকার বিদ্যাধরী নদীর বাঁধটি ভেঙ্গে যায় এবং তার ফলে প্রায় ২৮টি গ্রাম ডুবে যায় এবং ফলে ১০ হাজার লোক প্রায় গৃহহারা হয়েছে। এটা আমি অলরেডি চিফ মিনিস্টার এবং রিলিফ মিনিস্টারকে জানিয়েছি। তবে আমি জানি না কি রিলিফের ব্যবস্থা তাঁরা করেছেন। আর একটি কথা আমি বলব সেটা হচ্ছে সুন্দরবন এলাকাতে প্রায়ই এইরকমভাবে বাঁধ ভেঙ্গে যায়, এবং দেখা গেছে তাঁদের রিপোর্ট যে ইরিগেশন ডিপার্টমেন্টের ওখানে যে অফিস থাকে এবং তাঁদের ভিন্ন ভিন্ন জায়গায় যে ক্যাম্প থাকে সেখানে কোনরকম হঠাৎ যেসব ঘটনা ঘটে এগুলি মিট করার জন্য ইমপ্লিমেন্ট থাকে না, যদি কিছু বাঁশ এবং করগেট সীট এগুলি থাকে তাহলে এইরকমভাবে বাঁধগুলি ভেঙ্গে গিয়ে গ্রামগুলিকে ভাসিয়ে দেয় না। আমি ইরিগেশন মিনিস্টারকে অনুরোধ করব, আগে যা হয়েছে এখন থেকে যেন এইরকম ইমপ্লিমেন্ট ইরিগেশন ডিপার্টমেন্টের অফিসে থাকে।

## Adjournment Motion

**Shri Khagendra Nath Das Gupta:**

মাননীয় স্পীকার মহাশয়, যে এ্যাডজোর্নমেন্ট মোশন আজকে এই সভার সামনে উপস্থিত করার জন্য অনুমতি দেওয়া হয়েছে সেটা হচ্ছে :

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, viz., the situation leading to and arising out of firing resorted to in Calcutta on the 29th March, 1967, resulting in the deaths of some persons and injury to many and the calling of the military to maintain law and order which have hitherto before become almost non-existent due to statements made by some members of the West Bengal Cabinet ever since its formation encouraging the people to indulge in lawlessness and preventing the police from discharging its duties as enjoined by law.

মাননীয় স্পীকার মহাশয়, গতকাল বুধবার কলকাতা শহরে রাজ্যে যেসকল গুরুতর ঘটনা ঘটে গেছে তা যেমন বেদনাদায়ক, তেমনি লজ্জাকর। আমাদের ভারতবর্ষ বিভিন্ন ধর্মাবলম্বীর বিভিন্ন সম্প্রদায়ের, বিভিন্ন বর্ণের বিভিন্ন অধিবাসীর বাসভূমি। এই ভারতভূমিতে কত ধরণের কত মতের জনগণের বাসস্থান। কলকাতা শহর তারই ক্ষুদ্র সংস্করণ। ভারতবর্ষে এমন ভাষাভাষী লোক নেই, এমন ধর্মাবলম্বী নেই, এমন সম্প্রদায় নেই যা কলকাতা শহরে নেই। এখানে সকল ধর্মাবলম্বী লোক সৎভাবে সম্প্রীতিতে বসবাস করবে এটাই ছিল আমাদের কাম্য। এটাই ভারতেই ঐতিহ্য। সৎভাবে আমাদের কলকাতা নাগরিকদের বসবাস করতে দেখেছি। কিন্তু হঠাৎ এমন কি কারণ ঘটল, যার জন্য কাল এমন দারুণ ঘটনা ঘটে গেল কলকাতার উপর। কয়েকদিন ধরে মাণিকতলা, বাগমারী অঞ্চলে বিবাদ চলছিল দুটি সম্প্রদায়ের মধ্যে ধর্ম মন্দির নিয়ে, সেটা হঠাৎ এত ব্যাপকতালাভ করল কেন? সারা কলকাতাকে এত বিপর্যস্ত করল কেন, এটা ভাববার বিষয়। আমি যতদূর সংবাদ পেয়েছি পুলিশ প্রথমে নিষ্ক্রিয় ছিল। এটা একটা স্থানীয় ঘটনা, সেই ঘটনাকে ব্যাপক হতে দেওয়া উচিত হয়নি। প্রথমদিকে পুলিশ নিষ্ক্রিয় থাকার ফলে এই অবস্থার সৃষ্টি হয়। পুলিশ কেন নিষ্ক্রিয় ছিল? যেদিন থেকে নূতন মন্ত্রিসভা গঠিত হয়েছে, আমরা শুনতে পাচ্ছি গণরাজ গণ-আদালত এর কথা। গণ-রাজ আমাদের চালাবেন, পুলিশী শাসন শেষ হয়ে গেছে। পুলিশকে নিষ্ক্রিয় করে তোলা হয়েছে। আমাদের মাননীয় মন্ত্রিগণ নানা স্থানে সভা-সমিতি করে গণরাজের কথা বলেন। আমাদের দিকের মাননীয় সদস্য শ্রীসিদ্ধার্থশংকর রায় সেদিন বলেছিলেন প্রাক্তন মন্ত্রীদের সম্পর্কে যদি কোন অভিযোগ থাকে তাহলে সুপ্রীম কোর্টের বিচারপতিকে দিয়ে বিচার করা হোক। এই দাবী জ্যোতি বসু মহাশয় সরাসরি প্রত্যাখ্যান করে গণ-আদালতে বিচার হবে বলে শুনিয়ে দিলেন।

[4-5—4-15 p.m.]

জনগণের আদালত হবে, জনগণ আদালত পরিচালনা করবে, বিচার জনগণের হাতে, জনগণ রাজ্য পরিচালনা করবেন, পুলিশের প্রয়োজন নেই এবং কার্যতঃ আমরা সেই জিনিসই দেখছি।

আমরা প্রতিদিন সংবাদপত্রে পড়ছি, নানা স্থান থেকে সংবাদ পাচ্ছি বিভিন্ন শিল্প প্রতিষ্ঠানে শিল্প অফিসার ঘেরাও হচ্ছে। আমরা সংবাদ পাচ্ছি ২০ ঘণ্টা ঘেরাও চলছে, পুলিশ নিষ্ক্রিয়। বারেবারে পুলিশকে সংবাদ দেওয়া সত্ত্বেও পুলিশ এগোয়নি। আমাদের সংবিধানে যে মৌলিক অধিকার দিয়েছে সেই মৌলিক অধিকার থেকেও তারা বঞ্চিত হচ্ছে। ২০ ঘণ্টা আটক করা সত্ত্বেও পুলিশ তাদের উদ্ধার করেনি। কোন কোন স্থলে আদালত যখন হুকুম দিল তখন পুলিশ গিয়ে উদ্ধার করেছে এই জিনিস ঘটেছে। আদালতের প্রয়োজন হয়েছে কেন? এখানে যখন দায়িত্বশীল মন্ত্রিগণ রয়েছেন তখন বারেবারে তাঁদের গোচরে আনা সত্ত্বেও জনগণের সেই মৌলিক অধিকার রক্ষা করার কেন প্রচেষ্টা হয়নি? আমি কোলকাতা শহরের চারিদিক থেকে কোলকাতা শহরের অভ্যন্তর থেকে এবং বিভিন্ন জেলা থেকে প্রতিনিয়ত বিভিন্ন পত্র পাচ্ছি। পুলিশ নিষ্ক্রিয়, চারিদিকে গুণ্ডারাজ চলছে, যেখানে সেখানে ছোরা মারা হচ্ছে, বোমা ফেলা হচ্ছে এবং মানুষকে হতাহত করা হচ্ছে। অথচ পুলিশকে সংবাদ দিয়ে তারা পুলিশের কাছ থেকে কোন প্রতিকার পাচ্ছে না। এই সেদিন আমি আপনার সামনে একটি সংবাদপত্রের সম্পাদকের পত্র পড়ে শুনিয়েছিলাম। গতকাল বেলঘরিয়ায় আমাদের একজন কর্মীকে হত্যা করবার সংবাদ আপনার কাছে পরিবেশন করেছি। যাদবপুর অঞ্চলে যে সন্ত্রাস চলছে সেই সম্বন্ধে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি পত্র প্রেরণ করেছি। প্রতিদিন এ সম্পর্কে আমার কাছে বহু পত্র আসছে যেগুলি পড়ে শোনাতে গেলে অনেক সময় যাবে বলে আমি তার মধ্য থেকে ২।১টি পত্র এখানে উত্থাপন করছি। গত ১৭ই মার্চ, ১৯৬৭, নারকেলডাঙ্গা নর্থ রোড ১৫-বস্তীর যুবক কর্মী মৃণালকান্তি দাস কতিপয় কুখ্যাত গুণ্ডার অতর্কিত আক্রমণে গুরুতর-রূপে আহত হয়ে আর জি কর হাসপাতালে স্থানান্তরিত হয়েছে। সে শরীরের বিভিন্ন জায়গায় আঘাত পেয়েছে। স্থানীয় পুলিশ থানায় ঘটনার বিষয় জানান সত্ত্বেও পুলিশ পক্ষ হইতে এখন পর্যন্ত কোনরকম তদন্ত বা অপরাধীদের ধরবার বিন্দুমাত্র চেষ্টা লক্ষিত হয়নি। যাদবপুর আঞ্চলিক পরিষদের প্রেসিডেন্ট একটি পত্র লিখেছেন

"বিগত নির্বাচনের দিন হঠাৎ কতিপয় গুণ্ডা প্রকৃতির যুবক সাড়ে চার ঘটিকায় আমার বাড়ী আক্রমণ করে এবং আমাকে জোর করে গাড়ী হইতে নামাবার চেষ্টা করে এবং লাঠি, ডাণ্ডা, লোহার রড দিয়ে গভীর ক্ষত সাধন করে। সেদিন হইতে বাম কমিউনিস্ট দল বিভিন্ন জেলা হইতে কিছু গুণ্ডা আমদানি করে এই অঞ্চলে চরম ত্রাস সঞ্চার করেছে। প্রতিদিন সকাল হইতে গভীর রাত্রি পর্যন্ত স্থানীয় কংগ্রেস সমর্থকগণের বাড়ীতে বাড়ীতে গিয়ে দলবদ্ধভাবে শাসাইতেছে। অকথ্যভাবে গালিগালাজ করিতেছে ও মারধোর করিবার ভয় দেখাইতেছে। ইদানীংকালে দশ-বারোজন কংগ্রেস সমর্থক ও কর্মীকে অমানুষিকভাবে মারধর ও জখম করিয়াছে, ইহা উত্তরোত্তর বাড়িয়াই চলিয়াছে। আমার ব্যক্তিগত কথা আজ চার-পাঁচদিন যাবত একেবারেই ঘর হইতে বাহির হইতে পারি না। এমন কি আঞ্চলিক পরিষদেও যাবার জন্য কোন উপায় নাই। প্রতিনিয়ত বাড়ীর আশেপাশে রাস্তায় চায়ের দোকানে ও গলির মুখে বোমা ও অস্ত্রশস্ত্র লইয়া আমাকে প্রাণে মারিবার ষড়যন্ত্র করিয়া তাহারা অপেক্ষা করিতেছে। ভয়ে আমার বাড়ীতে কেহ আসিতে সাহস করে না। যদিও বা দু-একজন আসে তাহারা রাস্তায় ফিরিয়া গেলে অকথ্য ভাষায় গালিগালাজ করে, ইত্যাদি।"

তারপর দক্ষিণ বারাসত হতে অমিয় চ্যাটার্জী বলে এক ভদ্রলোক লিখেছেন—

"গত ১৩ই তারিখে যখন বিকাল চারটা সাড়ে চারটার সময় কল্যাণী রোড দিয়ে মামাবাড়ী প্রননগর কলোনীতে যাইতেছিলাম এমন সময় কতিপয় যুবক বামপন্থী কমিউনিস্ট যুবক হঠাৎ আমাকে আক্রমণ করে ও গালাগালি দিতে থাকে। কারণ আমি কেন কংগ্রেস প্রার্থীর হইয়া খাটিয়াছি এবং কংগ্রেস প্রার্থীকে গত নির্বাচনে সমর্থন করিয়াছি। গালাগাল দিতে দিতে পরে আমাকে মারিতে থাকে—ঘুসি ও লাথি মারে এবং পশ্চাতে ছুরিকাঘাত করে। আমার বুকে ও মুখে আঘাত করে। আমি পড়িয়া যাই ও প্রায় অজ্ঞান হই। এমন সময় ঐ রাস্তা দিয়ে পুলিশের ডেপুটী কমিশনার শ্রী রণি মুর একটি জীপে করিয়া যাইতেছিলেন। তিনি আমাকে আহত অবস্থায় ভূপাতিত দেখিতে পাইয়া গাড়ী থামাইয়া আমাকে উদ্ধার করেন। পুলিশ অফিসারকে দেখিয়া আততায়ীগণ পলাইয়া যায়। শ্রী মুর আমাকে হাসপাতালে লইয়া যান এবং ঘটনাটি থানায় ডায়েরী করান।"

বেলঘরিয়াতে যে সন্ত্রাসের রাজত্ব চলছে সে সম্বন্ধে পূর্বেই একজন সদস্য বলেছেন। আজকে আনন্দবাজার পত্রিকাতে এ সম্বন্ধে যে একটি বিবৃতি বেরিয়েছে, তা একটু পড়ে শোনাচ্ছি। বিবৃতি দিয়েছেন পি এস পি'র সম্পাদকমণ্ডলী, যে পি এস পি'র প্রতিনিধি এই যুক্তফ্রন্ট মন্ত্রিসভায় আছেন, তাঁর দলের সম্পাদকমণ্ডলী যে বিবৃতি দিয়েছেন, সেটার প্রতি মাননীয় স্পীকার মহোদয় আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি—

> "পশ্চিমবঙ্গ প্রজা সোসালিস্ট পার্টির সম্পাদকমণ্ডলী এক বিবৃতিতে অভিযোগ করেন যে ২৭এ মার্চ বেলঘরিয়ায় শ্রীবাদল করকে তার পিতামাতার সামনে হত্যা করা হয়। বিগত ২।৩ মাস ধরে বেলঘরিয়া অঞ্চলে যে অবাধ রাজনৈতিক সন্ত্রাস, হত্যাকাণ্ড ও গুণ্ডাবাজি চলছে, তার ফলে স্থানীয় অধিবাসীরা সর্বপ্রকার নিরাপত্তাবোধ হারিয়ে ফেলেছে। সমাজদ্রোহীদের পিছনে রাজনৈতিক দলের হাত থাকার ফলে সৎ নাগরিকরা থানায় গিয়েও তাঁদের বক্তব্য রাখতে পারছেন না।"

(ইত্যাদি . ..

এইরকম বহু ঘটনা আছে। বেলঘরিয়ায় ৩৫ জন এ পর্যন্ত ছোরার আঘাতে আহত হয়েছে। সে সম্বন্ধে পুলিশ প্রটেকসন নাই। এ শুধু যাদবপুর ও বেলঘরিয়ায় নয়, সারা বাংলার সর্বত্র এইরকম অবস্থা চলছে। পুলিশকে তুলে নেওয়া হয়েছে। তার ফলে আজকে দেখতে পাচ্ছি সি আই টি বাড়ীগুলি বেদখল হচ্ছে। রানাঘাট থেকেও এই ধরনের সংবাদ আসছে। একমাসও যায়নি নূতন মন্ত্রিসভা গঠিত হয়েছে। এ'রা পুলেশরাজকে ঢেলে গণরাজ প্রতিষ্ঠা করছেন। তার নমুনা হচ্ছে এই গত তিনদিনের মধ্যে তিনবার গুলি চলেছে। কত ব্যক্তি নিহত হয়েছে, ৮০ জনের উপর আহত হয়েছে। এই গণরাজ এ'রা চালাতে চাচ্ছেন! এই অরাজকতার হাত থেকে যদি আমাদের দেশকে রক্ষা করা না যায়, তাহলে বিপদ অনিবার্য। এ'রা মনে করেছেন একদিকে রাজত্ব চালাবেন, এবং অপরদিকে জনগণের মধ্যে উস্কানি দিয়ে জনগণকে উত্তেজিত করে বিশৃংখলা সৃষ্টি করবার চেষ্টা করবেন। এই দুটি কাজ এক সংগে চলে না। এ'রা যদি আগুন জ্বালাতে যান, তাহলে সেই আগুনেই তাঁরা আগে পুড়ে মরবেন। এই সাবধানবাণী আমি এখানে উচ্চারণ করছি এবং এই সংগে সংগে দাবী করছি গত কয়দিন যে ঘটনা ঘটে গেল তার জুডিসিয়াল এনকোয়ারী করা হোক, তার বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা সত্বর হোক। এই দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-15 - 4-25 p.m.]

**Dr. Pratap Chandra Chunder:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত বেদনাহত চিত্তে আজকের মুলতুবি প্রস্তাব সমর্থনের জন্য আমি আপনার সামনে উপস্থিত হয়েছি। আমি ভেবেছিলাম যে আমাদের দেশে এখন যে রকম অবস্থা চলছে, বিশেষত গত কয়েক দিনের যে অবস্থা আমরা সংবাদপত্রের মারফত পড়েছি এবং নিজেরও ব্যক্তিগত কিছু কিছু যা অভিজ্ঞতা আছে, তাতে এই সভায় যাঁরা জনপ্রতিনিধিরা রয়েছেন তাঁদের লজ্জায় সবার মাথা হেঁট হয়ে যাবে। এখন কোন উপহাস বা ব্যংগ-বিদ্রুপ করবার সময় নয়। আজকে আমাদের বিরোধী দলের নেতা যখন বক্তৃতা করছিলেন তখন ওদিক থেকে অনেক ব্যংগ-বিদ্রূপ শুনেছি। কিন্তু আজকে সেইসব শ্লেষ ও বিদ্রূপের প্রতিবাদ করবার মত আমার মনের অবস্থা নেই। আমরা দেখেছি এখানে বিভিন্ন রকমেতে হিংসাত্মক কার্যকলাপের নানা রকম প্রাদুর্ভাব ঘটে যাচ্ছে। আমরা লক্ষ্য করেছি অত্যন্ত লজ্জার কথা আমাদের পশ্চিম বাংলার ইতিহাসে বোধ হয় এই সর্বপ্রথম আমাদের দেশের পাঞ্জাবী ভাইদের সংগে বাঙ্গালী ভাইদের সংঘাত সুরু হয়ে গিয়েছে। (সেম, সেম, ধ্বনি।) অত্যন্ত লজ্জার কথা এটা। আমাদের দেশের পাঞ্জাবী ভাইরা, যাঁরা ভারতের স্বাধীনতা রক্ষার জন্য প্রাণ বিসর্জন করেছেন, ভগৎ সিং-এর মত যাঁরা বিপ্লবের ইতিহাসে নিজেদের স্বাক্ষর রেখে গিয়েছেন। ভারতের স্বাধীনতা রক্ষার জন্য আজও যাঁরা সেই চীনের সীমান্তে অতন্দ্র প্রহরী হয়ে নিজেদের প্রাণ বিসর্জন করবার জন্য অগ্রসর হয়েছেন; সংগে সংগে আমাদের দেশে যাঁরা থেকে, আমাদের অর্থনীতিকে শক্তিশালী করবার জন্য

ভক, কারখানায় যেমন তাঁরা কঠিন পরিশ্রম করছেন, তেমনি অন্যান্য যাঁরা আমাদের এই পশ্চিম বাংলার অর্থনীতিকে শক্তিশালী ও সমৃদ্ধ করবার জন্য চেষ্টা করছেন, তাঁদের সঙ্গে আজকে আমাদের বঙ্গবাসীর এই সংঘাত সৃষ্টি হয়েছে, এটা অত্যন্ত দুঃখের ও ক্ষোভের কথা। আজকে এই দুঃখের দিনে যাঁরা হাসি, ঠাট্টা, ব্যঙ্গ, বিদ্রূপ, পরিহাস করেন তাঁরা কি করে এ দেশের শাসনভারের গুরুতর দায়িত্ব পরিচালনা করবেন সে বিচার দেশবাসী করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই এ দেশ বিভাগের কু-ফলের জন্য যেমন পাঞ্জাবী ভাইরা ক্ষতিগ্রস্ত হয়েছে তেমনি পশ্চিম বাংলার ভাইরা, বোনেরাও ক্ষতিগ্রস্ত হয়েছে। কাজেই আমাদের সমস্ত দিক থেকে আমাদের যে একতা রয়েছে তাকে স্মরণ করে, আজকের এই সংকটের পরিস্থিতি থেকে আমরা যত তাড়াতাড়ি মুক্তি পেতে পারি তার জন্য সকলকে সচেষ্ট হতে হবে। সরকার যে কাজের জন্য এগিয়ে যাচ্ছেন, আমরা বিরোধী পক্ষ থেকে সম্পূর্ণ সহযোগিতার আশ্বাস দিচ্ছি। আমরাও কাজ সুরু করে দিয়েছি। গতকাল রাজাবাজার অঞ্চলে যে ঘটনা ঘটেছিল, সেখানে আমার মাননীয় বন্ধু সুশীল ধাড়া এবং সুবোধ বন্দ্যোপাধ্যায় মহাশয় উপস্থিত ছিলেন। এই দুজন মন্ত্রী সেখানে উপস্থিত ছিলেন এবং আমি তাঁদের পাশে গিয়ে সেখানে দাঁড়িয়ে ছিলাম। ঐখানে পুলিশের গুলিতে নিহত একটি মুসলিম যুবককে কেন্দ্র করে, সেখানে মুসলিম অঞ্চলে যে গোলযোগের আশংকা দেখা দিয়েছিল, আমি তাঁদেরই পাশে দাঁড়িয়ে, সেখানে শান্তি ফিরিয়ে আনবার জন্য যে সামান্য কাজ বা চেষ্টা করতে পেরেছি তার জন্য আমি গর্ববোধ করছি। আপনি মনে রাখবেন আজকের দিনের এই যে ঘটনা, এটা কোন একটা বিচ্ছিন্ন ঘটনা নয়, রানাঘাটে ও শান্তিপুরে যে ঘটনার কথা এখানে উল্লেখ করা হল, সেটাও বিচ্ছিন্ন ঘটনা নয়। তার একমাত্র কারণ হচ্ছে, আমরা লক্ষ্য করেছি গত কয়েক বছর ধরে আমাদের দেশে কতিপয় স্বার্থান্বেষী রাজনৈতিক দলের লোক, আমি বিশেষ কোন দলের লোকের নাম করতে চাই না, তাঁদের ক্ষমতার লিপ্সা চরিতার্থ করবার জন্য বিভিন্ন আন্দোলনের নামে কখনও খাদ্য আন্দোলনের নামে, কখনও শ্রমিক আন্দোলনের নামে, কখনও ছাত্র আন্দোলনের নামে, কখনও উদ্বাস্তু আন্দোলনের নামে নানা রকমভাবে হিংসাত্মক কার্যকলাপের মাধ্যমে মানুষকে প্ররোচিত করে আসছেন।

[4-25—4-35 p.m.]

তার ফলে আমাদের যখন কংগ্রেস সরকার এখানে প্রতিষ্ঠিত ছিল তখন আমরা লক্ষ্য করেছি যে সামান্য কোন একটা ঘটনা ঘটলেই হয়ত বাসের ভাড়া নিয়ে বচসা হয়েছে ট্রামের ভাড়া নিয়ে বচসা হয়েছে, সিনেমার টিকিট নিয়ে বচসা হয়েছে, তা থেকে রক্তারক্তি কাণ্ড ঘটে গিয়েছে। কাজেই আজকে এই যে হিংসাত্মক মনোভাব যা নানা দিকে ছড়িয়ে দেওয়া হচ্ছে তাতে করে আজকে যাঁরা সরকারে আসীন আছেন তাঁদের কাছেই সেগুলি বুমারাংএর মত ফিরে আসছে। হিংসার যে দৈত্য বোতলের মধ্যে বন্ধ থাকে যাঁরা তাকে বের করে নিয়ে আসবে, সেই দৈত্য আজকে তাদেরই ঘাড়ে চাপবে এবং তার প্রতিফল তাদের পেতে হবে এবং সেটা গত কয়েকদিনের ঘটনায় আমরা লক্ষ্য করেছি। আমরা শুনেছিলাম পুলিশের বন্দুক নীচের দিকে থাকবে, কৈ নীচের দিকেত থাকলো না মানুষের বুকের মধ্যে বিঁধেছে, ঐ মুসলমান ভাই তরুণ যুবকের বুকে বিঁধেছে, সেটা আমরা কালকে দেখেছি।

(হট্টগোল।)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওঁদের বিদ্রূপে ভয় পাই না, আমি অনেক বিদ্রূপ সহ্য করেছি, আমি আপনার মাধ্যমে তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই, আজকে যাঁরা সংখ্যালঘুদের রক্ষা করার জন্য এগিয়ে আসছেন তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে এই মন্ত্রিসভার উপরে যে গুরুদায়িত্ব জনসাধারণ কর্তৃক অর্পিত হয়েছে সেই গুরুদায়িত্ব পালন করবার জন্য তাঁরা যেভাবে অগ্রসর হচ্ছেন সেইভাবে যদি অগ্রসর হতে থাকেন......

(তুমুল হট্টগোল।)

**মিঃ স্পীকারঃ** আপনারা গোলমাল করবেন না, ওঁর বক্তব্য আপনারা শুনুন। অ্যাডজোর্নমেন্ট মোশন এখানে অ্যালাও করা হয়েছে, ওঁর বক্তব্য শুনে আপনাদের যা বলবার আছে তা আপনারা বলবেন। হাউসের একটা ডেকরাম আছে, আপনারা নিশ্চয়ই তা মেনটেন করবেন। তাঁকে বলতে দিন।

**শ্রীপ্রতাপচন্দ্র চন্দ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই আমরা আজ পর্যন্ত সরকারপক্ষ থেকে কোন প্রেস নোট পাই নি। আমাদের মুখ্যমন্ত্রী, যিনি এই সভার নেতা, আমরা আশা করেছিলাম তিনি এই সভায় এসে আমাদের কাছে কি ঘটনা সত্য ঘটেছে সে সম্বন্ধে তাঁর বক্তব্য পেশ করবেন। যখন আপনার কাছে গিয়েছিলাম তখন জানলাম যে সেই বক্তব্য তৈরী হয়নি। কাজেই সংবাদপত্রের ভিত্তিতে এবং আমাদের অভিজ্ঞতা থেকে নিশ্চয়ই আমাদের বক্তব্য উপস্থিত করবো তাতে যদি কোন বন্ধুর ঘায়ে জ্বালা ধরে তাহলে আমি নিরুপায় কিন্তু আমাকে স্বাধীনভাবে এখানে তাদের কথা উপস্থিত করতে হবে।

(হট্টগোল।)

**মিঃ স্পীকারঃ** আপনাদের অধিকার আমি দিয়েছি, ফুল রাইট দিয়েছি ডিসকাশন করবার। মুখ্যমন্ত্রিমহাশয় এখানে বসে আছেন, তিনি আপনাদের উত্তর দেবেন।

**শ্রীপ্রতাপচন্দ্র চন্দ্রঃ** অধ্যক্ষ মহাশয়, আপনি যে এই অ্যাডজোর্নমেন্ট মোশনের সম্মতি দিয়েছেন এবং বক্তব্যের স্বাধীনতা দিয়েছেন সেজন্য আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আজকে যেকথা আপনাদের কাছে বলতে চাই যে সময়ে তাঁরা একদিকে বলেছেন যে আমরা বিরোধী পক্ষের সহযোগিতা চাই, যে সময় তাঁরা আমাদের কাছে আহ্বান জানাচ্ছেন যে সমস্ত ব্যাপারে আমাদের সংগে সহযোগিতা করুন, তখন ঐ যুক্ত ফ্রন্টের পক্ষ থেকে এই সাম্প্রদায়িকতার যে একটা আশঙ্কা দেখা দিয়েছে যা আমরা গত দু'দিন ধরে লক্ষ্য করছি, তাতে উদ্বিগ্ন হয়ে সমস্ত দলমত নির্বিশেষে কি রকম ভাবে শান্তি রক্ষা করা যায় সেই আহ্বান না জানিয়ে তাঁরা কালকে যে বিবৃতি ঘোষণা করেছেন তাতে তাঁরা কংগ্রেস পক্ষকে দায়ী করেছেন। আমি আপনাকে বলতে চাই আজকে যদি এই বাংলা দেশ থেকে সমস্ত কংগ্রেসীকে আপনারা নির্বাসন দিয়ে দেন, যদি আপনাদের ক্ষমতা থাকে আমার মত এবং অন্যান্য নেতা যাঁরা রয়েছেন সেই কংগ্রেসী নেতাদের রাস্তায় দাঁড় করিয়ে গুলি করে দেন তবুও আপনারা এই রাজ্য চালাতে পারবেন না। তার কারণ হচ্ছে যে রাজ্যে যে শক্তি আপনারা এখানে দাবী করেছেন সেই শক্তি লোভের উপর প্রতিষ্ঠিত, সেই শক্তি হিংসার উপর প্রতিষ্ঠিত, সেই শক্তি বিদ্বেষের উপর প্রতিষ্ঠিত, সেইজন্য আমরা দেখছি যে এই শক্তি সৌধ বালির প্রাসাদের মত ক্ষণভঙ্গুর, ভেঙ্গে যাবে। আপনারা বলেছিলেন বন্দুক নীচে থাকবে কিন্তু এক মাস গেল না সেই বন্দুক উঁচিয়ে সেখানে গুলি চালাতে হয়েছে। কি বলেছিলেন, জনগণের প্রতিনিধি আপনারা। মন্ত্রীরা তাঁরা সমস্ত পল্লীতে পল্লীতে গিয়ে হাত জোড় করে বলেছিলেন শান্তি রক্ষার জন্য। আমি তাঁদের প্রশংসা করছি কেন না তাঁরা এগিয়ে গিয়েছেন। কিন্তু কি অবস্থা আমরা দেখেছি, হিংসায় উদ্দীপ্ত জনগণ তাঁদের সম্পূর্ণ বাতিল করে দিয়েছেন, যার জন্য তাঁদের লাঠিচার্জ করতে হয়েছে, টিয়ার গ্যাস চালাতে হয়েছে পুলিশকে গুলি চালাতে হয়েছে, তবুও শান্ত করতে পারে নি, শেষ পর্যন্ত মিলিটারির আশ্রয় নিতে হয়েছে। এর থেকে শিক্ষা গ্রহণ করা উচিত। আমি কোন মনগড়া কথা বলতে চাই না, কিন্তু আমার বন্ধুরা এই সমস্ত কথা তুললেন বলে আমি তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি। আমি সেইজন্য, অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে নিবেদন করবো আমরা যখন ১৯৬৪ সালে সাম্প্রদায়িক দাংগার সময় সমস্ত দলমত নির্বিশেষে কমিটি তৈরী করে দিকে দিকে শান্তি প্রতিষ্ঠার জন্য এগিয়ে গিয়েছিলাম, জ্যোতিবাবু যখন বিধানসভায় প্রশ্ন তুলেছিলেন আমি তখন তাঁর প্রশংসা করে তাঁর সমর্থন করেছিলাম কিন্তু আজকের দিনে কোন এক বিশেষ দলকে চিহ্নিত করে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার সময় নেই, এখন প্রয়োজন হয়েছে সারা ভারতবর্ষের স্বার্থ, সারা পশ্চিমবঙ্গের স্বার্থ রক্ষা করা। মিলিতভাবে যদি এই রকম অরাজকতা আমরা সম্পূর্ণরূপে বন্ধ করতে না পারি তাহলে পশ্চিমবঙ্গের সর্বনাশ হয়ে যাবে। সেই কারণেই আমি এই মুলতুবি প্রস্তাব সমর্থন করছি।

**Shri Nikhil Das:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৭এ মার্চ থেকে ২৯এ মার্চ পর্যন্ত কলকাতা এবং বিভিন্ন জায়গায় যে ঘটনা ঘটেছে তা অত্যন্ত বেদনাদায়ক এবং দুঃখজনক এ সম্বন্ধে সন্দেহের কোন কারণ নেই। সরকার এই পরিস্থিতিকে যে দৃঢ় মনোভাব নিয়ে, জনসাধারণের উপর আস্থা নিয়ে যেভাবে তাঁরা

এই পরিস্থিতির মোকাবিলা করেছেন এবং যেভাবে জনসাধারণের সহযোগিতা পেয়েছেন সেদিক থেকে আমি জনসাধারণকে অভিনন্দন জানাচ্ছি এবং আমাদের সরকারকে অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে জনসাধারণের আস্থার উপর নির্ভর করে, সহযোগিতার উপর নির্ভর করে এই পরিস্থিতির তাঁরা মোকাবিলা করতে গিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কয়েকটি কথা আজকে এখানে রাখতে চাই তা হচ্ছে এই যে পশ্চিমবঙ্গে নূতন সরকার প্রতিষ্ঠিত হয়েছে এই নূতন সরকার পরিষ্কারভাবে এই কথা ঘোষণা করেছেন যে আমরা যে কর্মপন্থা, সে অর্থনৈতিক হোক, শ্রমিকদের ব্যাপারে হোক, জমির ব্যাপারে হোক, বিভিন্ন ক্ষেত্রে যে কর্মপন্থা আমরা গ্রহণ করবো তা জনস্বার্থের সঙ্গে জড়িত থাকবে, জনগণের মঙ্গল করবার জন্য আমরা চেষ্টা করবো। এই যে ঘোষণা তা কার্যকরী করতে গিয়ে সরকার ধীরে ধীরে যে কাজগুলি করতে যাচ্ছিলেন তাতে পশ্চিমবঙ্গের কায়েমী স্বার্থের লোক যাঁরা এবং কায়েমী স্বার্থের সমর্থক লোক যাঁরা তাঁরা ভীত এবং সন্ত্রস্ত হয়ে উঠলো। তাই কায়েমী স্বার্থের মধ্যে যে লোকগুলি রয়েছে তাঁরা চেষ্টা করছিলেন এই সরকারের জনহিতকর যে কাজগুলি সেগুলিকে কি করে তাঁরা বানচাল করে দিতে পারেন। এই বানচাল করবার চেষ্টা তাঁরা প্রতিক্ষেত্রে করেছেন। ২৭এ তারিখ থেকে ২৯এ তারিখের যে ঘটনা এই ছোট ঘটনার যেভাবে বিস্তার ঘটেছে তা যদি আমরা চিন্তা করি তাহলে আমরা দেখবো যে এই ঘটনা দিয়ে একে বিচার করলে ভুল হবে, এর পিছনে যে শক্তি কাজ করছে যে শক্তি পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একটা বিরাট বিশৃংখলা সৃষ্টি করবার চেষ্টা করছে তাকে ভুলে গেলে এই ঘটনাটাকে পরিপূর্ণভাবে মাপ করতে পারবো না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে এই কথা রাখতে চাই যে ঘটনা ঘটেছে ২৭এ তারিখে কিছু ঘটেছে ২৮এ তারিখে কিছু ঘটেছে কিছু ঘটনা ঘটেছে ২৯এ তারিখে এবং তা বিস্তৃতি লাভ করেছে। কিন্তু আমরা তো এই পশ্চিম বাংলায় বহুদিন থেকে বাস করছি এই পশ্চিমবাংলায় এই ধরনের সাম্প্রদায়িক হাঙ্গামা এর আগে আমরা দেখেছি কিন্তু কখনও আমরা দেখিনি তখনকার মন্ত্রিমন্ডলী যারা ছিলেন সরকারের তরফে যারা ছিলেন তারা জনসাধারণের ভিতরে গিয়ে এই হাঙ্গামাকে বন্ধ করবার, একে দমন করবার এবং জনসাধারণের সহযোগিতা নিয়ে একে একটা শান্তিপূর্ণ জায়গায় নিয়ে আসবার চেষ্টা করছেন তা কোনদিন দেখিনি। আমাদের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং অন্যান্য দপ্তরের মন্ত্রীরা কাল সারাদিন ধরে কি পরিমাণ ব্যস্ত ছিলেন মাননীয় স্পীকার মহাশয় আপনি তার খবর রাখেন এবং আজকে খবরের কাগজ খুললে এটা পরিষ্কার হয়ে যাবে যে তাদের যে অক্লান্ত পরিশ্রম ঐ অবস্থাকে আয়ত্বে আনতে সাহায্য করেছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই আজকের খবরের কাগজ দেখেছেন এবং আমরাও দেখেছি যে শিখ সম্প্রদায়ের নেতারা এবং ঐ এলাকার নেতৃস্থানীয় ব্যক্তি যারা কালকে মুখ্যমন্ত্রীর ঘরে তাদের যুক্ত বৈঠক হয়েছে এবং বৈঠকে শান্তিপূর্ণ একটা মীমাংসার ক্ষেত্র তৈরী হয়েছে এবং দুই পক্ষ স্বীকার করেছেন যে শান্তি থাকবে শান্তি রাখব এবং পশ্চিম-বাংলার সমস্ত মানুষ তাদের সমর্থন করেছেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে এই কথা পরিষ্কার রাখতে চাই যে সাম্প্রদায়িক আগুনকে যারা জ্বালিয়ে রাখতে চায় সেই খেলা যুক্তফ্রন্ট সরকার করতে চায় না, যুক্তফ্রন্ট সরকার এইটা বিশ্বাস করে না, যুক্তফ্রন্ট সরকার সাম্প্র-দায়িক সম্প্রীতির উপর পশ্চিমবাংলাকে গড়ে তুলতে চায়, যুক্তফ্রন্ট সরকার সাম্প্রদায়িক প্রীতির উপর দেশকে গঠন করতে চায় কিন্তু বিরোধী পক্ষের যারা আছেন তাদের অতীতের ইতিহাস আমরা ভুলে যাই নি, বিরোধীপক্ষে আজকে যারা গিয়ে বসেছেন ক্ষমতা যেদিন তাদের হাতে ছিল সেদিনকার দিনগুলির কথা আমরা ভুলে যাই নি, সেদিন সাম্প্রদায়িক হাঙ্গামাকে তারা উস্কানি দিয়েছে, সাম্প্রদায়িক হাঙ্গামাকে তারা ছড়িয়ে দিয়েছেন এবং তার উপর দাঁড়িয়ে তারা তাদের রাজনীতি করবার চেষ্টা করেছেন। কিন্তু সাম্প্রদায়িকতায় বিশ্বাস করে না, সাম্প্রদায়িক সম্প্রীতিতে বিশ্বাস করেন। তাই একদিনের ভিতরে বাংলার অবস্থাকে আয়ত্বে নিয়ে এসেছে। গুলি চালিয়ে আয়ত্বে আনতে হয় নি, টি আর, গ্যাসে অবস্থাকে আয়ত্বে আনতে হয় নি, জনগণের সহযোগিতায় আয়ত্বে এনেছেন এবং মুখ্যমন্ত্রীর আপীলে তা আয়ত্বে এসেছে।

[4-35—4-45 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে কয়েকটি কথা রাখতে চাই। বিরোধী দলের নেতা বললেন যে আমরা না কি সমস্ত ক্ষেত্রে পুলিশকে নিষ্ক্রিয় করে ফেলেছি। আমি তাঁদের একথা বলতে চাই যে যুক্তফ্রন্ট সরকার জনসাধারণের সরকার, যুক্তফ্রন্ট সরকার একথা ঘোষণা করেছে যে জনসাধারণ তাদের ন্যায়সংগত দাবীর জন্য সংগ্রাম করবে, অন্যায়ের বিরুদ্ধে যখন সংগ্রাম করবে তখন পুলিশ সেখানে হস্তক্ষেপ করবে না—যা কংগ্রেসের আমলে করা হ'ত। আমরা দেখেছি শিক্ষকদের দাবীতে, মজুরদের দাবীতে, ছাত্রদের দাবীতে যখনই বাংলাদেশে কোন আন্দোলন চলেছে তখন ওই কংগ্রেসী সরকার সেখানে গুলি চালিয়েছে, কিন্তু যুক্তফ্রন্ট সরকার সেখানে গুলি করতে চায় না, পুলিশ লেলিয়ে দিতে চায় না। আজ কায়েমী স্বার্থের টনক নড়েছে, তাদের তাঁবেদাররা ডুবেছেন তাই তাদের টনক নড়েছে। তাই তারা আজ যে কোনভাবে এই সরকারের পতন ঘটাতে চান। আপনার মাধ্যমে আমি জিজ্ঞাসা করি একথা কি সত্য নয় যে কংগ্রেস ভবনে কি করে হাঙ্গামা বাধিয়ে দেওয়া যায় তার জন্য কি চক্রান্ত হয় নি?

[Noises and interruptions.]

একথা কি সত্য নয় কংগ্রেসী নেতা অতুল্যবাবুর বাড়ীতে দাংগাহাঙ্গামা বাধিয়ে দেবার চক্রান্তজাল বুনা হয়? স্যার আপনার কাছে শেষ একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। সাম্প্রদায়িক সম্প্রীতি রাখতে হবে, এর চেয়ে বড় কথা আর নেই, সেই সম্প্রীতি বাংলাদেশের জনসাধারণ রাখবে তারা দেখবে সেই সম্প্রীতি কংগ্রেসী চক্রান্তে যেন ভংগ না হয়।

**Dr. Pratap Chandra Chunder:**

অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, বিরোধী দলের নেতা সম্পর্কে যে সব কথা উল্লেখ করা হয়েছে তার প্রমাণ উপস্থিত করা দরকার। আপনি দাবী করুন প্রমাণ এখানে উপস্থিত করতে হবে

**Shri Kamal Kanti Guha:**

মোশান ও'দের, ও'রা বলেছেন আমরা শুনেছি। আমাদের বক্তব্য বলার সময় যদি বাধা দেন তাহলে পাল্টা আঘাত পাবেন।

**Dr. Pratap Chandra Chunder:**

বিরোধী দলের নেতার বিরুদ্ধে যে সব কথা বলা হয়েছে তার প্রমাণ দিতে হবে এটা সাধারণ নিয়ম। তা না হলে স্যার, আপনাকে ওই উক্তিগুলি এক্সপাঞ্জ করে দিতে হবে।

[Noises and interruptions.]

**Mr. Speaker:**

আপনারা কি চান, সভা অ্যাডজোর্ন করে দেব? আপনারা আপনাদের সভ্যদের বলুন। মে আই অ্যাপিল টু অল অব ইউ? যদি আপনারা চুপচাপ করে না শুনেন...

**Shri Kamal Kanti Guha:**

প্রতাপবাবু বলেছেন বিরোধী দলের নেতা বলেছেন, সিদ্ধার্থবাবু বলবেন আমরা শুনব। আমরা যখন বলব ও'রা শুনবেন না কেন?

[Noises and interruptions.]

**Mr. Speaker:**

না, না, আমি থাকতে এই হাউস চলবে। কিছুতেই আমি অ্যাডজোর্ন করব না। আপনারা প্লিজ চুপ করুন।

The Leader of the Congress Party, Mr. Das Gupta, please see that peace i maintained and order is maintained so that everybody can hear and every body can speak. If you want to take the law in your hands, I have no othe alternative but to adjourn the meeting.

আমি কংগ্রেস পার্টির নেতাকে অ্যাপিল করছি আই অ্যাপিল টু ইউ টু মেনটেন পিস। আর চেঁচামেচি করবেন না। দোষগুণ নেবেন না, যা হয়েছে হয়েছে—এখন বলুন।

**Shri Siddhartha Shankar Ray:** Mr. Speaker, Sir, I rise today perhaps at the darkest hour of the history of modern Bengal.

(A voice— বাংলায় বলুন)

Sir, I would have certainly spoken in Bengali which is my mother tongue and in which I think I can speak perfectly well. But I have chosen deliberately to speak in English because I shall have to quote from certain enactments passed by various legislative bodies in Bengal and in India for the purpose of providing to the best of my ability that incidents which took place yesterday and day before have been due to the callous neglect of the present Government in instructing its Police Department and its police officers to take action when action ought to have been taken.

[VOICE: Question!]

You are entitled to question me certainly. But may I be, with your leave Sir, permitted to place the facts as they stand today—it is not a matter of glory. Today is not a day of jubilation. I should have thought that the day of death of 11 persons, whether they are Bengalees or non-Bengalees,—the death of 11 Indians—was a day of great sorrow, a day of contemplation, a day of introspection, a day of finding the ways and means as to how Bengal can show that here is a State where there is no provincialism, where there is no communalism, where there is no casteism, and that Bengal is a State which welcomes everybody and that we as Bengalees, have our own culture, have our own civilization, have our own tradition which mark us as one of the finest States in India. I shall first of all thank the Hon'ble the Chief Minister for his broadcast yesterday to which I listened with great attention. I was extremely glad to see that he is determined to see that every community in Bengal lives side by side, together, peacefully and like brothers. I was also glad that he is going to take steps to establish this amity through his Cabinet Peace Committee amongst various parties and communities in West Bengal. I was also glad that he categorically declared that irrespective of political consideration he will take everybody into confidence for the purpose of ushering in that atmosphere in West Bengal which is sorely needed today. I first appeal to the Chief Minister to immediately set up Peace Committees officially with members of all the political parties in it to see to it that occurrences such as those which we have witnessed on the 27th March, on the 28th March and on the 29th March, never happen in Bengal and Bengal's fair name never tarnished in this manner in future. Sir, the Sikh community and the Bengalee community, you will agree, live together as brothers. Sir, remember Jalianwallabag and it was Bengal which gave the lead to India. Deshabandhu Chittaranjan Das led the non-official commission and went to Punjab at the call of our brother Sikhs for the purpose of protecting their rights, for the purpose of protecting against the British imperialism, against the injury and the harassment that had been inflicted upon the Sikhs, who are Indians. Sir, remember the Sikhs who have fought Pakistan for India, remember the Sikhs who fought China on those mountainous and snowy slopes of the Himalayas without perhaps proper wearing apparel, without perhaps proper ammunition, without proper arms and equipments, and also remember the Bengalee people particularly people coming from East Pakistan who made great sacrifice.

[4-45—4-55 p.m.]

Never forget that in so far as the refugees from East Bengal are concerned, it was due to their supreme sacrifice, it was due to their resolve to agree to the division of Bengal, it was due to the fact that they left their hearths and homes in East Bengal that India was able to achieve independence. It was due to the sacrifice of the refugees, it was due to the enormous hardships that these refugees suffered that we are today a proud and independent nation. Sir, I was very sorry to hear that a clash had taken place between these two sections. I say, Sir, that this clash would never have happened. I stand for the Bengalee, I stand for the Sikh. I stand for any person in whose veins Indian blood flows, I stand for every Indian no matter to what province he may belong—I am sure, all of us do—and we shall try our best to see it that amity is restored. I can proudly say, Mrs. Biva Mitra can proudly say that so far as we are concerned, in the area where there is the greatest concentration of the Sikh population, namely, Bhowanipur and Kalighat, as soon as we heard that on the 27th there was an incident at Bagmari, we took precaution to see that not one untoward incident happened either in Bhowanipur or in Kalighat, and I can say humbly that we have been able to maintain that sort of peace both in Bhowanipur and Kalighat of which every Bengalee is proud. Sir, may I very respectfully ask the Chief Minister that thinking in retrospect if he had passed an order or asked the Commissioner of Police under the Calcutta Police Act and the Cr. P. C. to pass an order under section 144 on the 27th of March, would the firing on the 29th March have at all taken place? If an order under section 144 was passed on the 28th March, would the firing yesterday have at all taken place? If even on the 29th March an order under section 144 was passed in the affected area, would the firing at all have taken place? Sir, may I most respectfully submit that it is a shameful admission which I have to make today that our police has been rendered absolutely helpless. Reports after reports have come from various places where police has been rendered inactive, they are not allowed to exercise orders and discharge their duties which are enjoined upon them under the law. Repeated statements have been made by Ministers—by some of them, I do not say by all of them—that it is not necessary, police is not necessary, people will take charge of the police and tranquillity of the State. Sir, we have to govern the State. I appeal to the Chief Minister, you have formed the Government, may God bless you, we don't mind your remaining the Chief Minister as long as you live, but please govern, do not allow Bengal to be turned into a State of disorder and anarchy as a result of which every industry goes out of the State, capital flies out of the State and we are turned into a State of beggars, please do not allow us to do that.

Sir, under section 10(a) of the Calcutta Police Act which is the Act which applies, it shall be the duty of every police officer, to the best of his ability, to obtain intelligence concerning the commission of cognizable offences or designs to commit such offences and to lay such information and to take such other steps, consistent with law and with the orders of his superiors as are best calculated to bring offenders to justice, or to prevent the commission of cognizable offences or the commission of non-cognizable offences within his view, and to discharge such duties as are imposed upon him by any law. Please look up Part V, Chapter XIX of the Cr. P. C. about the independent duties which the police have to perform. Sorry to say—my head hangs down in shame—that on the 27th March, 28th March and 29th March the police could not perform duties because there was no order from the Government that they should do so. This is the charge which I level against the Government in all humility and I suggest that in future whenever information comes about any such trouble, take action immediately, pass orders under section 144, issue prohibitory orders, send

the police to the place. Nothing will happen. Eleven men would not have died yesterday if the Government of West Bengal had been active and had taken proper action on the 27th March, 1967. That is the position. The streets of Calcutta would not have been turned red by the blood of patriotic Indians had the Government of West Bengal taken prompt action on the 27th March, 1967. I charge this Government, not in anger, not in rancour, but in all humility of having committed the crime of making our police force entirely ineffective. They are disheartened, they are frustrated to such an extent that you had to call the military in aid of police because the police could not do anything. They were helpless. They stand condemned before the people because Minister after Minister have condemned them openly. They said that this is people's raj. Supreme Court? No, we won't go to the Supreme Court, people will try. The other day a great flutter was created here—files have been destroyed in the Writers' Buildings—Congress people have gone to the officers, brought out files from the Refugee Relief Department, trying to take the files away. Charges were made by each and every one of you, many of you. Quietly, day before yesterday, I saw a little press note that no, no, no, all that is false. What was done was absolutely all right and there was no ulterior motive in that. I should have thought that it was the bounden duty of the Government and the Government supporters to have got up in this House today or yesterday and should have said that we are very sorry to make such an accusation. The accusation which we had make against Congress was false and we apologise. Today a similar accusation has been made that the Congress is supposed to have created all this trouble. Sir, I deny this charge in toto. In Bhowanipur yesterday evening a procession was taken out by the Left Communists, Left Communists only, mind you, Sir, saying that it was Siddhartha Ray who was supposed to have created all this trouble and it was said that night before last I was supposed to have been engaged with the Sikhs in Bhowanipur from 8 p.m. to 12 midnight. Sir, happily for me, at that time—and if need be I shall prove it to the hilt—I was dining at the place of a person who is Mr. Jyoti Basu's boyhood friend and I can prove it to the hilt that from 8-15 p.m. till 12 midnight I was with that family—my wife and I—with that family having dinner at their place. Such false accusations have been made—we have not gone to the people. If I go to Bhowanipur today where the Left Communists fought me, personal attacks have been made against me, but where the Left Communists lost by 11,500 votes, nearly, if I go to Bhowanipur today as a son of Bhowanipur, I can surely create trouble, but I am not going to do that. I am not a man of that type. It has been said that Ministers have gone for the first time to prevent disorder—for the first time Ministers were supposed to have gone to the crowd to pacify the people during such a time. Sir, have my honourable friends on the other side forgotten 1964 when the Chief Minister, Mr. Prafulla Chandra Sen, Mr. Bijoy Singh Nahar, Miss Abha Maiti and Mr. Nanda from Delhi had come and walked through the streets of Calcutta to prevent the commission of offence during the communal riot? Sir, I charge, therefore, the Government of incompetence in so far as the police department is concerned, in all humility and with great respect and I demand a judicial enquiry immediately. Let us find out if the Congress have started this disturbance. Let there be a judicial enquiry tomorrow. Let a Judge of the Calcutta High Court be appointed tomorrow to go into the matter and to find out how the matter started and why was the trouble started. We accept that challenge.

[4-55—5-5 p.m.]

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** মাননীয় স্পীকার মহাশয়, গতকাল কলকাতা শহরে যে ঘটনাটা ঘটেছে এবং তার দুই দিন আগে যে সূত্রপাত হয়েছে তা নিশ্চয়ই অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সে সম্পর্কে যাঁরা

দুঃখপ্রকাশ করেছেন, তাঁদের সঙ্গে আমি একমত। কিন্তু কথাটা হচ্ছে যে, শুধু দুঃখপ্রকা করলেই ঘটনার নিষ্পত্তি হয় না। মাননীয় স্পীকার মহোদয়, একটু আগে যখন মাননী সিদ্ধার্থশঙ্কর রায় ঘোষণা করেছিলেন যে, তিনি পরশুদিন রাত্রে যখন খানা খাচ্ছিলেন তখ বামপন্থী কমিউনিস্টরা তাঁর নামে অপবাদ দিচ্ছিল। আমি একথা বলতে চাই যে, ঘটনা সম্পূর্ণ অসত্য। বামপন্থী কমিউনিস্টদের যদি কোন প্রচার হয়ে থাকে তাহলে তার এক কেন্দ্রীয় নেতৃত্ব আছে, সব জায়গায় একই রকমভাবে প্রচার করে এবং সেই শান্তি প্রচার যদি হয়ে থাকে তাহলে সমগ্র কলকাতা শহরেই হয়েছে কোন একটা বিশেষ অঞ্চলে হয় নি। গতকাল রাত্রি ১১টা পর্যন্ত আমাদের বিভিন্ন বস্তিতে ঘুরতে হয়েছে এবং মাননীয় প্রতাপচন্দ্র চ যে কথা ঘোষণা করলেন সেই জায়গায় আমরা রাত ১১টা পর্যন্ত ঘুরেছি এবং তিনি গুলি কান্ডের কথা বললেন যে মুসলিম নিহত হয়েছে তাঁর বাড়িতে আমি গিয়েছিলা সেই অঞ্চলে আমি গিয়েছিলাম, আমি দেখে এসেছি সুতরাং যাঁরা জীবন দিয়েছেন, প্রা হারিয়েছেন বা আহত হয়েছেন, আমরা নিশ্চয়ই তাঁদের জন্য দুঃখিত। কিন্তু কথাটা তা নয় কথা হচ্ছে এই ধরনের ঘটনা কেন ঘটেছে এবং ভবিষ্যতে ঘটবে কিনা? আমি অনুরোধ কর এই কথাটির যেন বিরোধীপক্ষরা অনুসন্ধান করেন যে, কালকে রাত্র ১২টা থেকে কলকাতা কোন একটি টেলিফোন থেকে ২২টি ট্রাঙ্ক-কল বুক করা হয়েছিল কিনা? আমি কারও না বলি নি, টেলিফোন নম্বর চাইলে আমি দিয়ে দেব, আমার কাছে আছে এবং আমি কোন পার্টি নাম করি নি, টেলিফোন নম্বর প্রয়োজন হলে আমার কাছ থেকে নিয়ে যাবেন। প্রথম টেলিফো চাওয়া হয় ১২টার সময়, মেসেজ কল পাওয়া যায়, প্রথমে ১-২৯ মিনিটে, টেলিফোন দিল্লীতে করা হয় এবং সেখানে মেসেজ পাঠানো হয় এবং অভিযোগ করা হয় এই বলে যে, কলকাতা কমিউনিস্ট পুলিসরা হাসছে, আক্রমণ চলেছে শিখদের উপর। সুতরাং এক্ষুণি রেডিও মারফ ঘোষণা করা হোক, প্রেসিডেন্টের শাসন কায়েম করার জন্য একটা দাবি জানানো হোক। এক ঐ টেলিফোন থেকে বলা হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, গতকালকের যে মিছিল ছি কলকাতা শহরে, যাঁরা কলকাতায় বাস করেন তাঁরা কি দেখেছেন এই ধরনের মিছিল কখন বেরিয়েছে? আমি আরও একটি কথা বলতে চাই যে, ইদের আগের দিন গার্ডেনরীচ অঞ্চ একটা বৃহৎ মিলমালিকের কারখানার সামনে কি ঘটনা ঘটেছিল? মন্ত্রিমহাশয়রা গিয়ে তা শান্ত না করলে কি আকার ধারণ করতে পারত? তার সাথে সাথে আমাদের না জানি সরকারপক্ষকে না জানিয়ে হঠাৎ ট্রামের ভাড়া বৃদ্ধির নোটিস পড়ে গেল অর্থাৎ স্মরণ করি দিতে চাই অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে যেদিন থেকে আমাদের নতুন সরকার গঠিত হ চলেছে, একজন প্রখ্যাত না কি বলব জানি না, নেতা ঘোষণা করেছিলেন ছয় মাসের মধ্যে এ সরকারের পতন ঘটানো হবে।

যেদিন থেকে আমাদের নূতন সরকার গঠিত হয়েছে কয়েকজন প্রখ্যাত নেতা, আমি প্রখ্যাত বলব, ঘোষণা করেছিলেন যে, ছয় মাসের মধ্যে এদের পতন ঘটাতে হবে। যদি আমি ব এই ধারাবাহিক ঘটনাগুলি ঘটেছে প্রতিক্রিয়াশীলদের চক্রান্তে, যাঁরা একদিন শাসকগোষ্ঠী ছিলেন তাদেরই চক্রান্তে, এই সরকারকে পদানত করার জন্য, তুলে দেবার জন্য, তাহলে কি ভু করা হবে? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আর একটা কথা বলতে চাই—আমার পূর্ব বক্তা বলেছেন গুন্ডা রাজত্ব কায়েম হয়েছে। তিনি নারকেলডাঙ্গা নর্থ রোডের ঘটনা উল্লে করেছেন, আমি খুশি হয়েছি, কারণ এই সভায় আমার বলার সুযোগ হয়েছে। আমার নির্বাচ সময়ে ঐ নারকেলডাঙ্গা নর্থ রোডে কারা বোমা ছুঁড়েছিল? কারা ইট ফেলেছিল? কা শ্রদ্ধেয় ট্রেড ইউনিয়ন নেতা এবং কমিউনিস্ট পার্টির সম্পাদক প্রমোদ দাশগুপ্তকে মার চেয়েছিল? ঐ অঞ্চল কি কংগ্রেসী অঞ্চল বলে পরিচিত নয়? বেলঘরিয়ার কথা উল্লেখ ক হয়েছে। আমি খুব খুসী হয়েছি। এখন বেলঘরিয়ার কথা উল্লেখ করা হচ্ছে কিন্তু যে নাম পরিচিত কুখ্যাত নাম হিসাবে সেই ইনু মিত্র কার দলের লোক? কা এই হত্যাকান্ড করেছে খবর নিয়েছেন কি? গত নির্বাচনের আগে ঐ ইনু মিত্রকে অ্যারে করা হোক, জেলে নেওয়া হোক, একথা তো বলতে শুনি নি। যাঁরা গুন্ডা রাজত্ব কায়েম কর চান তাঁরা আজকে গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়েছে বলে আতঙ্কিত। আমি একথা নিশ্চয় বলব গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিস হস্তক্ষেপ করবে না কিন্তু যদি প্রতিক্রিয়াশীলে আঘাত হানতে চায় সাধারণ মানুষের উপর অস্ত্রশস্ত্র সজ্জিত হয়ে তাহলে পুলিস চুপ ক

বসে থাকতে পারে না এবং গতকাল মন্ত্রীরা সিম্ধান্ত করেছিলেন পুলিস মিলিটারী আনার জন্য, তা করেই তাঁরা শান্ত থাকেন নি, তাঁরা সাধারণ মানুষকে উদ্বুদ্ধ করে যেভাবে ঘটনা কন্ট্রোল করেছেন, তার জন্য আমরা তাঁদের নিশ্চয়ই অভিনন্দন জানাই। কিন্তু ঘটনা শেষ হয় নি, সাধারণ মানুষকে আরও ভিজিলেন্ট থাকতে হবে যাতে প্রতিক্রিয়াশীলদের চক্রান্ত গণতান্ত্রিক সাধারণ মানুষের উপর আঘাত আনতে না পারে, তার জন্য নিশ্চয়ই সজাগ থাকতে হবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-5—5-15 p.m.]

**Shrimati Biva Mitra:**

মাননীয় স্পীকার মহোদয়, আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে অত্যন্ত বেদনার সঙ্গে এখানে দাঁড়াতে হচ্ছে। স্পীকার মহাশয়, আপনি ভবানীপুর অঞ্চলের লোক, আপনি জানেন, বহুদিন ধরে আমরা ঐ অঞ্চলে বিভিন্ন লোকের সঙ্গে বিভিন্ন ভাষাভাষী লোকের সঙ্গে বসবাস করছি। মাননীয় স্পীকার মহাশয়, ভবানীপুরের লোক আমরা শান্তিপ্রিয়, আমরা যেখানে থাকি সেখানে শান্তি চাই। কিছুদিন আগে পর্যন্ত আমরা অনেক রকম আলাপ-আলোচনায় দেখেছি যে, সেখানকার বাঙ্গালী পাঞ্জাবী ভায়েরা অনেক বিষয়ে শান্তি এবং ভ্রাতৃত্বের সম্বন্ধ প্রতিষ্ঠিত করেছে।

আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি বাগমারীতে যে ঘটনা ঘটল সেটা এত সামান্য ব্যাপার থেকে যে, এতবড় একটা ঘটনা ঘটবে সেটা কারুর জানা ছিল না। এর পেছনে কি আছে সেটা আমি মুখ্যমন্ত্রীকে নিশ্চয়ই অনুসন্ধান করতে বলব। ২৮ তারিখ রাত্রে ভবানীপুরের চারিদিক ঘুরে আমি রাত্রি সাড়ে এগারটার সময় মুখ্যমন্ত্রীকে ফোন করে বলি যে, এখানে একটা টেনশন দেখা যাচ্ছে, কাজেই আপনি একটা পুলিশ ওয়ারলেস ভ্যানের ব্যবস্থা করে দিন। সঙ্গে সঙ্গে ওয়ারলেস ভ্যান আসে এবং টেনশনটুকু চলে যায়। এই টেনশনটুকু আস্তে আস্তে চলে যাবার পর মানুষ সেখানে শান্তভাবে বাস করতে পারবে। আজকে বাগমারী এলাকার ছোট ঘটনাকে বড় করলে সেটা ভাববার বিষয়। আমি উপমা এবং দৃষ্টান্ত দিয়ে মুখ্যমন্ত্রীকে দু-একটা কথা বলব। আমি স্যার, আপনার মাধ্যমে বলতে চাই যে, এই যেসব ঘটনা ঘটল তার পেছনে একটা বড় শক্তি আছে, কারণ ঐ বাম কমিউনিস্ট পার্টি এই সরকারে পরিতৃপ্ত নয়। তারা এই যুক্তফ্রন্ট সরকারে পরিতৃপ্ত নয়, কারণ এতে বাম কমিউনিস্ট পার্টি ধুয়ে-মুছে শেষ হয়ে যাবে। এটা নীতির কথা, আদর্শের কথা, এটা কমিউনিজমের কথা। এই বাম কমিউনিস্ট পার্টির লীডার অর্থমন্ত্রীকে আমার অর্থমন্ত্রী বলতে ইচ্ছা হচ্ছে না, ইচ্ছা হয় বলি অনর্থমন্ত্রী এবং আপনারা দেখবেন তিনি এই কাজই করবেন। নিখিলবাবু বললেন মন্ত্রীরা ঘুরে বেড়িয়েছেন জনসাধারণকে রক্ষা করবার জন্য। ১১ জন লোকের প্রাণ নিয়ে, ১৫০ জনকে হাসপাতালে পাঠিয়ে, মিলিটারি ডেকে, পুলিস দিয়ে গুলী করে জনসাধারণকে রক্ষা করবার জন্য যে ঘুরে বেড়ালেন বা তাদের রক্ষা করবার ভার নিলেন এটা চমৎকার ব্যবস্থা। মাননীয় স্পীকার মহাশয়, বাগমারী এলাকায় যদি অনুসন্ধান করা যায়, তাহলে আপনি জানতে পারবেন যে, ঐ ঘটনার পেছনে লেফট কমিউনিস্ট পার্টির কারসাজি আছে, ওরা এই আগুন জ্বালিয়েছে। আমি ২৭-২৮ তারিখ পাঞ্জাবীর বাড়িতে, বাঙ্গালীর বাড়িতে ঘুরে বেড়িয়েছি। পাঞ্জাবী মেয়েরা আমাকে বলেছেন মুসলমান রাজত্ব ছিল, হিন্দু রাজত্ব ছিল, বৃটিশ রাজত্ব ছিল, কংগ্রেস রাজত্ব ছিল কিন্তু কখনও "গ্রন্থসাহেব" পোড়ায় নি, আমাদের ধর্মের উপর হাত দেয় নি। মাননীয় স্পীকার মহাশয়, আমি বলতে চাই এরা এজেন্ট, প্রোভোকেটরের কাজ করছে। আজকে আমরা কাগজে দেখলাম এবং অরূপবাবুও বললেন যে, ২০-২২টি ট্রাঙ্ককল করেছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলছি এই যে, ২০-২২টি ট্রাঙ্ককল করা হয়েছে এর নাম্বার কত, কোথা থেকে করা হয়েছে সেই অনুসন্ধান তিনি যেন করেন। আজকে ১২ বছর ধরে এঁরা অতুল্য ঘোষের কবরখানা খুঁড়েছেন। এর কারণ হচ্ছে বাংলাদেশ থেকে এই বাম কমিউনিস্ট পার্টিকে কেউ যদি মুছে দিতে পারে তাহলে সে হচ্ছে এই অতুল্য ঘোষ। অজয় মুখার্জি কংগ্রেসে ছিল তাই, না হলে জ্যাতি বসুর চামড়া ছাড়িয়ে নিত জনসাধারণ। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Ila Mitra:**

মাননীয় স্পীকার মহাশয়, যে দুঃখজনক ঘটনা ঘটে গেছে, সেজন্য আমরা সত্যিই খুব দুঃখিত। যে কয়েকজনের অমূল্য জীবন নষ্ট হয়েছে সেজন্য ও আমি সত্যিই খুব দুঃখিত। আজও বার বার কংগ্রেসপক্ষ থেকে অভিযোগ করা হচ্ছে যে, পুলিস কেন, মিলিটারী কেন প্রথম থেকে আনা হয় নাই? কাজেই সেখান থেকে শুরু করে আমি এখানে কয়েকটি কথা উপস্থিত করতে চাই। আমাদের যুক্তফ্রন্ট সরকার জনসাধারণের সরকার। তাই একটি ঘটনা ঘটে যাবার পর থেকে ঐ বাগমারীতে একটি ক্ষুদ্র ঘটনা ঘটে যাবার পরে দুষ্কৃতকারীদের দ্বারা যা হয়েছে শিখ এবং বাঙ্গালী পাশাপাশি বছরের পর বছর ধরে শিবপূজা এবং গ্রন্থসাহেব গুরুদ্বারে পূজা করে তাঁরা আসছেন ঠিকই; কিন্তু কোনদিন কোন ঘটনা সেখানে হয় নাই—আমি বিশেষভাবে জানি। কিন্তু সেদিন ছোট্ট একটা ঘটনাকে কেন্দ্র করে কিছু দুষ্কৃতিকারীদের দ্বারা একটা অঘটন ঘটে যায়। তারপর ঐ ঘটনা জানার সঙ্গে সঙ্গে ভোর থেকে আমাদের যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে সেচমন্ত্রী বিশ্বনাথ মুখোপাধ্যায়—তিনি সেই জনসাধারণের কাছে ছুটে যান, পুলিসকে ডাকেন না। আমি সেখানকার এম-এল-এ, আমিও সেই রাত্রি থেকে সেখানে থাকি এবং সারাদিন-রাত্রি ধরে সমস্ত মানুষকে ডেকে বার বার করে বোঝাবার চেষ্টা করেছি, যে ঘটনা ঘটে গেছে সেই রকম আর কোন ঘটনা যেন না ঘটে। শিখদের ডেকে বাঙ্গালীদের এইসব কথা বুঝিয়েছিলাম। শিখ সম্প্রদায়ের যে দাবি, আমাদের সেই একই দাবি—যে ঘটনা ঘটে গেছে সে সম্বন্ধে একটা জুডিসিয়াল এনকোয়ারি আমরা চাই এবং আমাদের সরকার নিশ্চয়ই তা করবেন। কিন্তু সেই ঘটনা যেন আর না বাড়ে। যে ষড়যন্ত্র এখন চলছে—বিশেষ করে বাংলাদেশে যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটিয়ে দেবার জন্য তার জন্য যাঁরা এখানে একটা কম্যুনাল রায়ট লাগিয়ে এই সরকারের পতন ঘটাতে চান, আমি বলব সেই ষড়যন্ত্রে আপনারা পা দেবেন না। বিশ্বনাথবাবু বার বার করে বলেছেন, জনসাধারণের কাছে যে, আপনাদের কাছ থেকে এই প্রতিশ্রুতি আমি নিয়ে যেতে চাই—আজকে শান্তিরক্ষার দায়িত্ব নেব আমরা; এই কথা কি আমি কেবিনেটে গিয়ে বলতে পারব যে, আপনারা এই শান্তিরক্ষার দায়িত্ব নেবেন এবং তার জন্য কোন পুলিসের দরকার হবে না। জনসাধারণের শুভবুদ্ধি জাগ্রত করব, জনসাধারণের মধ্যে শান্তিরক্ষার দায়িত্ব নেব। যাঁরা সাম্প্রদায়িক দাঙ্গাহাঙ্গামা বাধাবার বা লাগাবার চেষ্টা করছে, জনসাধারণ তাদের সেই ষড়যন্ত্র ভেঙ্গে চুরমার করে দেবে, বিনষ্ট করে দেবে, এই কথা কি আমি মন্ত্রিসভাকে জানাতে পারব? সাধারণ মানুষ সেই প্রতিশ্রুতি আমাদের দেন। আর আমাদের যুক্তফ্রন্ট সরকারের সদস্যবৃন্দ বার বার জনসাধারণের কাছে—একবার শিখদের কাছে গিয়ে, আর একবার বাঙ্গালীদের কাছে গিয়ে এই কথা জানাবার চেষ্টা করেছেন এবং তাদের শুভবুদ্ধি জাগ্রত করবার চেষ্টা করেছেন পরদিন মুখ্যমন্ত্রী মহাশয় বাগমারী এলাকায় নিজে গেছেন। তিনি বাঙ্গালীদেরও বুঝিয়েছেন আপনারা যেমন শিবপূজা করবেন, তেমনি শিখ সম্প্রদায়কেও বুঝিয়েছেন আপনারা গ্রন্থসাহেব প্রতিষ্ঠা করে পূজা করবেন। আপনারা সবাই আসুন, এখানে আপনারা শান্তিরক্ষার দায়িত্ব নিন, দেখবেন যেন কোন দুষ্কৃতিকারী সামান্য একটা ঢিল ছুঁড়েও কোন অশান্তি সৃষ্টি না করেন। তাঁরা সে চেষ্টা করেছেন। কালকে সকালেও আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে ছিলাম সেখানে শিখ সম্প্রদায়ের কাছে তিনি প্রায় হাত জোড় করে বললেন আপনারা মিছিল করুন পূজা করুন, যান সেখানে। আমাদের সরকার কারও ধর্মে হাত দেবেন না। তবে আপনারা দশ হাজার পঞ্চাশ হাজার করে মিছিল নিয়ে যাবেন না, বেরুবেন না; আপনারা দুশো তিনশো করে সেখানে যান।

আজ যদি কংগ্রেস রাজত্ব থাকত তাহলে সেখানে ১৪৪ ধারা জারী হয়ে যেত এবং সেখানে প্রসেশন বাতিল করে দিতেন। এখানে কংগ্রেস নেতা খগেন্দ্রনাথ দাশগুপ্ত মহাশয় আমাকে নিজে বলেছেন আপনারা বুদ্ধির পরিচয় দেন নাই। কিন্তু আমাদের নেতার বিশ্বাস ছিল মানুষ তাদের কথা রাখবে। শিখ সম্প্রদায় আমাদের এই কথাই বলেছিলেন—আমরা কোনরকম ভায়োলেন্স করব না; আমরা নিরস্ত্র হাতে গিয়ে সেই গ্রন্থসাহেব প্রতিষ্ঠিত করব। এমন কি যদি একের পর এক শিখকে খুনও করা হয় তাহলেও আমরা অহিংস থাকব; আমরা কোন গোলমাল করব না। সরকার সেই মানুষের কথা বিশ্বাস করেন এবং সেই শিখ মিছিল যখন স্টার্ট করেন, তখন আমরা সেখানে পুলিস দিই নাই। কারণ জনসাধারণের কথা আমরা

বিশ্বাস করেছি। রবীন্দ্রনাথের দেশের মানুষ আমরা, আমরা বিশ্বাস করি মানুষের উপর বিশ্বাস হারানো পাপ।

[5-15—5-25 p.m.]

সেই মানুষের উপর বিশ্বাস রেখে তাদের সেই মিছিলকে যেতে দিয়েছি। সেখানে ১৪৪ ধারা আমরা জারি করি নি। তারপর পুলিস সম্বন্ধে তাঁরা বলেছেন। সর্বশেষকালে যখন আমরা প্রয়োজনবোধ করেছি এইসব মিলিটারি বা পুলিস ডাকা দরকার—সেই অবস্থায়, যথাসময়ে সরকার ব্যবস্থা নিতে পেরেছেন। আমি একদিকে সরকারকে নিশ্চয়ই ধন্যবাদ দেব, অন্যদিকে জনসাধারণ, তাদের শুভবুদ্ধিকে জাগ্রত করে যেভাবে সর্বত্র শান্তিরক্ষা করেছেন, সেইজন্য নিশ্চয়ই জনসাধারণ ধন্যবাদ পেতে পারেন। অন্যদিকে এ কথা কি সত্য নয়, এই যে ঘটনা ঘটে গেল, তার পিছনে অর্থনৈতিক বা রাজনৈতিক স্বার্থ যাদের ক্ষুণ্ণ হতে যাচ্ছিল তাঁরা কি ছিলেন না? আমাদের নূতন সরকার কতকগুলি নূতন মেজার নেবার চেষ্টা করছেন, তাঁরা এই ঘটনা ঘটিয়ে, সরকারের সেই প্রচেষ্টাকে বানচাল করে দেবার জন্য, এই চেষ্টা কি এই চক্রান্তের পিছনে ছিল না? একথা সত্য যে, এর পিছনে একটা পলিটিক্যাল মোটিভ বা রাজনৈতিক মোটিভ ছিল। কারণ এই ঘটনা ঘটবার পর, ওদিকে পাঞ্জাব অ্যাসেম্বলিতে অ্যাডজোর্নমেন্ট মোশন এসে গেল একে কেন্দ্র করে। একথা সত্য কিনা যে, যখন বড়বাজারে মিছিল বেরিয়েছে, সেই মিছিলের পাশে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় ও আমি দাঁড়িয়ে; সেখানে বিড়লার কোন উচ্চ-পদস্থ কর্মচারী জোর গলায় বক্তৃতা করে বলছেন, নাও, যত পার লুঠপাট করো, মারধোর লাগাও এখানে; যত টাকা লাগে দেব আমরা। (শেম, শেম) একথা কি সত্য নয় যে, কংগ্রেস ভবনে সেই যে চক্রান্ত চলছিল, সেই চক্রান্তের সঙ্গে কংগ্রেস সম্পাদক, শ্রীনির্মলেন্দু দে মহাশয় কি জড়িত ছিলেন না? একথা কি তাঁরা অস্বীকার করতে পারেন? একথা কি সত্য নয় যে, কালকে কংগ্রেস-ভবনে ঐ ফায়ারিং-এর পরে কি পরিমাণ উল্লাস সেখানে দেখা গিয়েছে? একথা কি সত্য নয় যে, ফায়ারিংএর পরে কে. কে. শুক্লা কিভাবে উল্লাসে নৃত্য করেছেন? সেই শুক্লা মহাশয়কে আজকে এখানে দেখছি না। আজকে তিনি কোথায়? আজকে তিনি কোথায়, কিরকম ষড়যন্ত্রে লিপ্ত আছেন, তা বোধহয় আপনারা জানেন। এই কথা আমি জানতে চাই। আজকে তিনি অ্যাসেম্বলিতে উপস্থিত নেই কেন? আপনারা অনুসন্ধান করুন খবর পাবেন, তিনি কোথায়, কি কাজে লিপ্ত আছেন।

অন্যদিক থেকে এই কথা শুধুমাত্র বলতে চাই—তাঁরা বলেছেন জুডিসিয়াল এনকোয়ারির কথা; নিশ্চয়ই জুডিসিয়াল এনকোয়ারি হবে। একথা জোরের সঙ্গে বলা যায় যে, এর পিছনে যে একটা বড় রকম চক্রান্ত ছিল, এবং স্বার্থান্বেষী শক্তি সেই চক্রান্তে লিপ্ত ছিলেন। তাদের সম্বন্ধেও নিশ্চয়ই এনকোয়ারি হবে। আমি একথা জানাতে চাই যে, এই জনসাধারণের যুক্তফ্রন্ট সরকার, জনসাধারণের মৈত্রীর উপর প্রতিষ্ঠিত যে সরকার, সেই সরকারকে বানচাল করবার জন্য যদি কোন শক্তি এইরকমভাবে সাম্প্রদায়িক শান্তিকে ক্ষুণ্ণ করে দিয়ে এই যুক্তফ্রন্ট সরকারকে বানচাল করে দেবার জন্য চেষ্টা করে থাকেন বা ভবিষ্যতে করেন তা হলে জনসাধারণ এবং তাঁদের এই সরকার নিশ্চয়ই অত্যন্ত কঠোর হস্তে তা দমন করবেন, এই সতর্কবাণী উচ্চারণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Shamsuddin Ahmed:**

মাননীয় অধ্যক্ষমহাশয়, আজকে আপনার সামনে আমরা যে মূলতুবি প্রস্তাব উত্থাপন করেছি তা সকল সদস্যদের মত আমিও অত্যন্ত বেদনা নিয়ে নত মাথায় ম্লান মুখে সমর্থন করতে উঠেছি। আমি খুব আশ্চর্য হয়ে যাচ্ছি যে, যে বেদনাদায়ক ঘটনা ঘটেছে তার নিন্দা না করে, কেন ঘটেছে তার আত্মানুসন্ধান না করে কতকগুলি রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত কথা বলে সরকারের সমর্থক বন্ধুরা নিজেরা বাহবা কুড়ানর চেষ্টা করেছেন। আমরা প্রবাদ শুনেছি যারা নাচতে জানে না তারা উঠানের দোষ দেয়। এই কথা মানতেই হবে যে, সরকার তাঁদের ব্যর্থতা ঢাকতে গিয়ে, আজকে যারা এই ঘটনার পিছনে আছে তাদের খুঁজে বের করতে না পেরে বা জেনেও তাদের সমর্থন করে উল্টো জায়গায় চাপ দেওয়ার চেষ্টা করছেন। স্যার, এই কথা যদি কেউ মনে করেন যে, কোন দল বা কোন ব্যক্তি একটা দেশের প্রতিষ্ঠিত

সরকারের বিরুদ্ধে এত সহজে এই ধরনের ব্যাপক হাঙ্গামা সৃষ্টি করতে পারে তাহলে আমি মনে করি সেই দেশের যে শাসনযন্ত্র যে সরকারের হাতে আছে তাঁরা যে তা রোধ করতে পারেননি তারজন্য তাঁদের পদত্যাগ করা উচিত। তাঁরা শুধুমাত্র আঙ্গুল দিয়ে কংগ্রেস ভবন দেখিয়ে দিলেই সমস্যার সমাধান হবে না। কিছুমাত্র লজ্জাবোধ, কিছুমাত্র রাজনৈতিক সচেতনতা, কিছুমাত্র দায়িত্ববোধ থাকলেই কোন সরকার-পক্ষের সমর্থকরা এই ধরনের দায়িত্ব-জ্ঞানহীনতার পরিচয় দিতে পারেন বলে আমি নিজে বিশ্বাস করি না। আমাদের মনে রাখা দরকার যে, যে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে, গণতান্ত্রিক পদ্ধতিতে, আমরা তার উচ্ছেদ করব, কোনরকম অগণতান্ত্রিক পদ্ধতিতে নয় এবং এ-কথা তাঁরা জেনে রাখুন যে, ২৭ তারিখ থেকে ২৯ তারিখ পর্যন্ত যে ঘটনা ঘটেছে শুধুমাত্র সেই ঘটনাকে কেন্দ্র করে দেখলে আমরা বুঝতে পারবো যে, এই ভীরু এবং কাপুরুষ সরকারকে দিয়ে আমাদের দেশে শান্তি এবং শৃঙ্খলা রক্ষা করার আদৌ কোন সম্ভাবনা নেই। আমরা বারবার প্রচার করেছি যে এই সরকার এত জনপ্রিয় সরকার যে, এ'রা ছুলে বন্ধ্যা নারীর সন্তান হবে, এ'রা ছুলে লোহা সোনা হয়ে যাবে, এ'রা ছুঁলে দুর্বৃত্ত, গুণ্ডা, সমাজবিরোধী যারা, তারা ভাল মানুষ হয়ে যাবে, সৎ-নাগরিক হয়ে যাবে, তারা কোন অন্যায় অবিচার করবে না। এই ধরনের মিথ্যা বিশ্বাসের উপর দাঁড়িয়ে যাঁরা সরকার পরিচালনা করার স্বপ্ন দেখছেন তাঁদের সেই স্বপ্ন কালকের ঘটনায় ধূলিসাত হয়ে গিয়েছে, তারজন্য আত্মগ্লানিতে তাঁদের মন ভরে যাওয়া উচিত ছিল তাঁদের বলা উচিত ছিল যে, আমরা জনপ্রিয় জনপ্রিয় বলে যে দাবী করে এসেছি তা এমনি একটা বালির বাঁধ যে ছোট্ট একটা হাওয়ায় ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছে। ২৭ তারিখে বাঘমারিতে ঘটনার পর মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছেন, কালকে মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছেন, কালকে যেখান থেকে শিখদের মিছিল সুরু হয়েছিল সেই মিছিল সুরু হওয়ার আগে মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছেন এবং সেখানে গিয়ে তিনি দেখেছেন যে, সশস্ত্র শিখদের মিছিল বের করবার জন্য আয়োজন হচ্ছে। তিনি সেখানে মিছিল বন্ধ করার জন্য কিছুমাত্র চেষ্টা করেননি। সেই সশস্ত্র মিছিল আর তিনি পিছন পিছন খঞ্জনী বাজিয়ে বাজিয়ে সেই সশস্ত্র মিছিলের পিছনে গিয়েছেন। যখন সেই মিছিলটা আক্রমণ করা হয়েছে, তারপর যখন লুঠতরাজ সুরু হয়েছে, হাঙ্গামা সুরু হয়েছে, আগুন জ্বালান সুরু হয়েছে, তখন তাঁরা কোন কুল-কিনারা না পেয়ে, কি করতে হবে সেটা ঠিক করতে না পেরে গুলি চালিয়ে নিরীহ লোককে হত্যা করেছে। যাঁরা নিহত হয়েছেন তাঁদের মধ্যে এই কার্যে লিপ্ত ছিল এমন লোক কে কে আছে তাঁদের তালিকা আমাদের কাছে পেশ করুন। এই মিছিলে কলকাতা শহরের বুকে প্রকাশ্য দিবালোকে পুলিশ ছাড়া সাধারণ নাগরিক পুলিশের উপর গুলি চালিয়েছে, বোমা চালিয়েছে টিয়ার গ্যাস চালিয়েছে, এই ধরনের অরাজকতা যে সরকার করতে দিতে পারে আমি মনে করি না সেই সরকারের নৈতিক অধিকার আছে দেশের শাসন-ব্যবস্থায় অধিষ্ঠিত থাকার। তাঁদের যে ইন্টেলিজেন্স সেই ইন্টেলিজেন্স কি করছিল? কেন তাদের গোঁসা হয়েছে, এই ধরনের একটা ব্যাপক হাঙ্গামাকে প্রতিরোধ করবার মত কোন ইন্টেলিজেন্স সরকারকে সরবরাহ করতে পারেননি? তাহলে এটা কি ধরে নেবো যে, ইন্টেলিজেন্স দেওয়ার সময় তাঁরা কি মনে করেছিলেন আমরা ছুঁলে বন্ধ্যা নারীর সন্তান হবে, সব সমস্যার সমাধান হয়ে যাবে? সেই আত্মবিশ্বাসের উপর নির্ভর করে কি এই ধরনের আগুন নিয়ে খেলা করেছেন? আমরা যে কথা পরিষ্কারভাবে জানতে চাই, সেই কথা হচ্ছে এই দেশে আইন এবং শৃঙ্খলা থাকবে কি থাকবে না? প্রত্যেক সরকারের প্রাথমিক দায় এবং দায়িত্ব হচ্ছে প্রত্যেক নাগরিকের ব্যক্তি জীবনকে এবং তাঁর সম্পদ এবং সম্পত্তিকে রক্ষা করার জন্য আপ্রাণ চেষ্টা করা। আমরা কালকের ঘটনায় দেখেছি, পশ্চিমবঙ্গ সরকার কোন মানুষের প্রাণের জন্য, কোন ব্যক্তি সে দরিদ্রতম ব্যক্তিরও সম্পত্তির জন্য কোন দয়া-মায়া আছে, কোন দায়িত্ববোধ আছে, তার পরিচয় দিতে পারেননি। বারবার বলা হচ্ছে যে আমাদের মন্ত্রিমণ্ডলী আমাদের সদস্যরা ঘটনাস্থলে গিয়েছেন কিন্তু কি ফল হয়েছে? আপনারা মানুষ খুন করুন, গোটা জাতি মরে যাক, আপনাদের জনপ্রিয় মন্ত্রিমণ্ডলী তার চিতায় আগুন দিলেই জাতি অমর হয়ে যাবে, মানুষ খুন হবে সেই ঘটনা রোধ করবেন না, মানুষ খুন হওয়ার অবস্থার সৃষ্টি করে আপনারা জনপ্রিয়তা দেখাবেন, এই ঢিলে শাসনে তা সম্ভব হয় কিন্তু আমরা মনে করি যে, এইভাবে দেশ শাসন করা সম্ভব নয়, এইভাবে দায়িত্ব পালন করা সম্ভব নয়।

[5-25—5-35 p.m.]

সেই বিষয়ে আপনারা সচেতন হন। হিন্দু-মুসলমানের দাঙ্গা কলকাতার বুকে হয়েছে, একবার নয় বারবার, আমরা জানি তার পিছনে রাজনৈতিক কারণ ছিল, আমরা জানি হিন্দু মুসলমান টেনশনের পিছনে একটা দীর্ঘ দিনের রাজনৈতিক ইতিহাস আছে যাকে আমরা একদিনে মুছে ফেলতে পারবো না, কিন্তু বাঙ্গালীর সাথে শিখদের কোন দিন কোন বিরোধ ছিল না। আপনাদের সবচেয়ে লজ্জার কথা যে, আপনাদের আমলে নূতন করে সাম্প্রদায়িকতার বীজ আপনারা বপন করলেন, বাংলার মাটিতে। আপনারা টেলিফোনের কথা বলেছেন, আপনারা কি এ-কথা মানেন যে, একটি বা দুটি টেলিফোন কে করেছে বা কোন লোক করেছে তার ফলে কোন সরকারের পতন ঘটতে পারে বা ঘটা সম্ভব? আপনারা ঐ-সব ছেঁদো যুক্তি দিয়ে, ছেঁদো কথা বলে গুরুতর ঘটনাকে লাঘব করে দেবার চেষ্টা করছেন মাত্র। আমরা যে কথা জানতে চাই, সে কথা হচ্ছে আমাদের মুখ্যমন্ত্রিমহাশয় বলুন, এই ঘটনার পিছনে কি শক্তি কাজ করেছিল? যদি তিনি জানেন বলুন যদি তিনি না জানেন তাহলে আমি আপনাদের কথা শুনতে চাই না কারণ আপনারা দায়িত্বজ্ঞানহীন কথা বারবার বলে এসেছেন এবং এখনও বলছেন। সরকারের দায়িত্ব যাঁর উপর অর্পিত সেই বাংলা দেশের মুখ্যমন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য হচ্ছে তিনি বলুন এই ঘটনার পিছনে তিনি কি মনে করেন কংগ্রেসের কোন হাত আছে? যদি তিনি তা মনে করেন তাহলে তাকে তা জনসমক্ষে উপস্থিত করতে হবে, আমরা পশ্চিমবঙ্গ সরকারকে চ্যালেঞ্জ করছি এই বিষয়ে। এই ব্যাপারে আপনাদের অক্ষমতা ছাড়া আমরা আর কোন কারণ দেখতে পাচ্ছি না। আপনারা যে-কোন নিরপেক্ষ ট্রাইবুনাল করুন, যে-কোন জজকে দিয়ে তদন্ত করান, এর পিছনে কার হাত আছে সেটা বের করুন। আপনাদের অক্ষমতা, অযোগ্যতা, বাংলা দেশের মুখে যে কালি লেপে দিয়েছে তা ধোবার চেষ্টা করুন, অন্যের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে নয়, নিজেদের আত্মগ্লানিতে নিজেদের মন দগ্ধ করে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Apurba Lal Majumdar:**

মাননীয় স্পীকার মহাশয়, যে দুঃখজনক ঘটনা কলকাতায় ঘটে গিয়েছে তাতে যাঁরা আহত হয়েছেন, নিহত হয়েছেন, তাঁদের প্রতি গভীর সমবেদনা জানিয়ে এ-সম্পর্কে কিছু বক্তব্য আমি রাখতে চাই। কংগ্রেসের তরফ থেকে যে বক্তব্য রাখা হয়েছে, তাতে মূলতঃ বলা হয়েছে যে, প্রথম দিক দিয়ে কেন আমরা সি, আর, পি, সি,র ১৪৪ ধারা জারি করিনি, প্রথম দিক থেকে পুলিশের উপর সমস্ত ঘটনার দায়িত্ব চাপিয়ে দিয়ে তাদের উপর সমস্ত দেশের শান্তি রক্ষার ভার দিয়ে আমরা চুপ করে লালবাজারে বসে কেন রসোগোল্লা খাইনি।,কিন্তু আমি জানাতে চাই, দৃষ্টিভঙ্গীর পার্থক্য আমাদের রয়েছে, দৃষ্টিভঙ্গীর পার্থক্য যুক্তফ্রন্ট সরকারের রয়েছে, ওপাশে যাঁরা বসে রয়েছেন তাঁদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে। আমরা মনে করি সাম্প্রদায়িক হাঙ্গামা হোক বা যে-কোন ধরনের সমাজবিরোধী কোন শক্তি যদি মাত্রা চাড়া দিয়ে উঠে তাহলে তাকে অল্প সময়ের মধ্যে নিবৃত্ত করতে হলে সবচেয়ে বেশী যেটা প্রয়োজন সেটা হল জনসাধারণের আস্থা এবং তাঁদের সহযোগিতা। সেই দিকে লক্ষ্য রেখে যুক্তফ্রন্ট সরকার এগিয়ে গিয়েছেন এবং যেভাবে যুক্তফ্রন্টের মন্ত্রিমণ্ডলী অল্প সময়ের মধ্যে এটাকে আয়ত্তে এনে শান্তি প্রতিষ্ঠিত করেছেন তাতে সত্যই তাঁরা একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। আমার মনে আছে ১৯৬৪ সালে যখন আপনারা অধিকাংশ এখানকার সদস্য ছিলেন না, সেই সময় আলোচনা আমরা করেছি, তিন দিন ধরে অনবরত আগুন জ্বলেছে কলকাতা শহরের বস্তিগুলিতে, পুলিশ এগিয়ে যায়নি, তখনকার প্রতিক্রিয়াশীল কংগ্রেসী মন্ত্রীরা সেখানে এগিয়ে গিয়ে দাঁড়ায়নি বা তাকে রোখবার কোন চেষ্টা করেনি। তাঁদের কলঙ্কিত ইতিহাস আমাদের সামনে এসেছে, ১৯ বছরে দেশকে আপনারা প্রভিন্সিয়ালিজমের উর্ধ্বে, সাম্প্রদায়িকতার উর্ধ্বে উঠাতে পারেননি। বিভিন্ন জাতির মধ্যে, বিভিন্ন অধিবাসীদের মধ্যে দলমতনির্বিশেষের মধ্যে যে ভ্রাতৃত্ব, সৌহার্দ পরস্পরের আদান-প্রদানের মধ্যে যে প্রীতির সম্পর্ক গড়ে তুলতে চাই সেটা যুক্তফ্রন্ট সরকার দেখিয়ে দিয়েছেন কয়েক ঘণ্টার মধ্যে শান্তি স্থাপন করে। বলেছেন যে, পুলিশের বদলে কালকে মিলিটারি ডাকা হয়েছে, কিন্তু তার কারণ সাম্প্রদায়িকতার বিষ আমরা প্রথমেই মেরে ফেলতে চাই, গুণ্ডার গুণ্ডামী আমরা

প্রথমেই মেরে ফেলতে চাই কিন্তু তার আগে নিশ্চয়ই যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে যাঁরা যাঁরা সেখানে গিয়েছেন, চেষ্টা করেছেন, তাঁরা যেভাবে নিজেদের মাথায় দায়িত্ব নিয়ে জনসাধারণের সহযোগিতায় এগিয়ে গিয়ে যে দৃষ্টান্ত স্থাপন করেছেন তা ১৯ বছরের কংগ্রেসী রাজত্বে, অন্ততঃ আমি ১০ বছর এই বিধানসভায় আছি, যখন বিরোধী দলে ছিলাম, তখন কোনদিন দেখিনি তাঁদের এই ধরনের দৃষ্টান্ত স্থাপন করতে। গুলি বর্ষণ হয়েছে, মুখ্যমন্ত্রী তাঁর চেম্বারে বসে আছেন, এখানে আমরা তাঁকে ডেকে পাঠিয়েছি যে আসুন, আমাদের বক্তব্য শুনুন কিন্তু তিনি সভার মধ্যে না এসে নিজের চেম্বারে বসে রইলেন, আমাদের সামনে এসে তিনি আমাদের বক্তব্য শুনলেন না। এইরকম অনেক ঘটনা এখানে ঘটে গেছে। আজকে তাঁদের ভূতের মুখে রাম নামের মত এ-কথা আমি শুনতে পাচ্ছি। আমি জানি যাঁরা আজকে ওপাশে গিয়ে বসেছেন, কল্পনা করতে পারেননি যে, পশ্চিম বাংলার জনগণ তাঁদের এইভাবে হটিয়ে ওপাশে দাঁড় করিয়ে দেবেন। তাই যখন জনসাধারণের সহযোগিতার কথা আমরা বলি, যখন তাঁদের কাছে গিয়ে শান্তি মিছিলের কথা বলি, সাম্প্রদায়িকতার বিষের বিরুদ্ধে সমাজবিরোধী শক্তির বিরুদ্ধে তাঁদের সহযোগিতা আমরা কামনা করি, তাঁদের সংগে যখন আমরা যাই তখন ওঁরা বলেন, জনসাধারণকে ডেকো না পুলিশের হাতে তুলে দাও। তাঁদের দৃষ্টিভঙ্গীর সংগে আমাদের পার্থক্য আছে, তাঁরা বলেন যে, মানুষের গণতান্ত্রিক অধিকারকে প্রথম হরণ কর। আমরা সিকিউরিটি এ্যাক্ট তুলে দিয়েছি বলে ওঁদের গায়ের জ্বালা আমরা ১৪৪ ধারা রাইটার্স বিল্ডিংস-এর আশেপাশে থেকে তুলে দিয়েছি বলে ওঁদের এত গায়ের জ্বালা, আমরা ১৪৪ ধারা তুলে দিয়ে মানুষের সমস্ত রকম গণতান্ত্রিক অধিকার মেনে নিয়েছি বলে ওঁদের এত গায়ের জ্বালা। আজ যুক্তফ্রন্ট সরকার সাধারণ মানুষের সমস্ত রকমের গণতান্ত্রিক অধিকার মেনে নিয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি দেখেছি ও জনসাধারণ বুঝতে পেরেছে যে, একটা সামান্য ঘটনাকে কেন্দ্র করে কিছু সমাজবিরোধী লোককে উস্কে দিয়ে ওপাশের যাঁরা জনতার শত্রু আর প্রতিক্রিয়াশীলদের বন্ধু, যাঁরা ঐ-পাশে বসে আছেন, তাঁরাই গণ্ডগোল পাকাবার চেষ্টা করেছিলেন কিন্তু জনসাধারণ রুখে দাঁড়িয়েছে বলেই আর পুলিশ আর মিলিটারি সাহায্য করেছে তাদের রুখে দেবার জন্য কিন্তু জনসাধারণের ব্যাপক সমর্থন যদি আমাদের সরকারের পিছনে না থাকত, তাহলে সীমাবদ্ধভাবে ঐ জিনিসকে এত স্বল্প সময়ের মধ্যে আমরা থামিয়ে দিতে পারতাম না। তাই তাঁরা বুঝতে পেরেছেন যে, জনতা আমাদের পিছনে আছে, উস্কানি দিয়ে প্রতিক্রিয়াশীল শক্তি যতই চেষ্টা করুন, যুক্তফ্রন্ট সরকারকে জনসাধারণের কাছে হেয় করতে, তাঁদের পতন ঘটাবার চেষ্টা করতে তাঁরা কিছুতেই পারবেন না। সেই সংগে সংগে আজকে খবরের কাগজে দেখলাম, ওঁদের কেউ কেউ কাতর উক্তি করতে সুরু করেছেন। নির্মলেন্দু দে, তাঁর একটি বিবৃতি পড়ছিলাম এবং ভাল করে বুঝবার চেষ্টা করছিলাম। তিনি বলেছেন যে, আমাদের জনসাধারণ বলছে যে, আমরা এইজন্য দায়ী কিন্তু আমরা এইজন্য দায়ী নই। তারা বুঝতে পেরেছে নির্মলেন্দুবাবুর ঐ বিবৃতি থেকে পরিষ্কার বোঝা গেছে এবং জনসাধারণ বুঝে নিয়েছে এবং পিছনে কোন শত্রু আছে এবং কারা উস্কানি দিয়েছে। এবং ঠাকুর ঘরে কেরে, আমি তো কলা খাইনি বলে চেপে রাখতে পারবেন না। জনসাধারণ কাউকে ক্ষমা করবেন না। যতই আপনারা গোপনে টেলিগ্রাম করে থাকুন আর যতই আপনারা গোপনে ষড়যন্ত্র করুন এখানকার শিল্পপতি আর পুঁজিপতিদের সংগে নিয়ে। এতদিন আমাদের এখানে রাজত্ব চালিয়ে যে সমাজবিরোধীদের উস্কানি দিয়ে আপনারা তাদের পকেটস্থ করে রেখেছিলেন, যাদের লেলিয়ে দিয়ে এখন দেশে অশান্তি সৃষ্টি করবার চেষ্টা করেছিলেন। জনসাধারণ সেই গুণ্ডাদের বা আপনাদের কাউকে ক্ষমা করবে না। যতই বিবৃতি দিয়ে জনসাধারণকে ধোকা দেবার চেষ্টা করেন। তাই অপোজিশন থেকে বারে-বারে বলা হয়েছে যে এখানে যে ঘটনা ঘটে গেছে যুক্তফ্রন্ট সরকার গঠন করার পর বহু জায়গায় গুণ্ডামি চলেছে কিন্তু দিনের বেলায় প্রকাশ্যে পশ্চিম বেহালায় ছুরি দিয়ে দুঃখীরাম নস্করকে কারা তার বুকে সোজা ছুরি বসিয়ে দিয়েছে সে তো আপনাদের পার্টির কর্মীরা, তাকে প্রকাশ্যে হত্যা করল তখন তো আপনাদের কণ্ঠ থেকে প্রতিবাদ উচ্চারিত হতে শুনিনি। তখন আপনারা নীরব কেন?

[5-35—5-45 p.m.]

জনসাধারণের কথা খগেনবাবুর মুখে শোভা পায় না, কারণ, তিনি সেই দলের লোক যাঁরা চিরকাল গুণ্ডাদের উস্কানি দিয়ে রাজত্ব চালিয়ে এসেছেন। উনিশ বছরের ইতিহাস

এই। আজ যুক্তফ্রন্ট সরকার ক্ষমতাসীন হয়েছেন, এ-কথা যেন ভুলে না যান। তাঁদের আমি বলতে চাই যে, এখন যদি দাঙ্গা-হাঙ্গামা এবং অশান্তির সৃষ্টি করেন জনসাধারণ এগিয়ে আসবে এবং তাঁদের পদাঘাতে একদিকে যেমন গুণ্ডাদের, অন্যদিকে তেমনি ওইদিকে যাঁরা প্রতিক্রিয়াশীল তাঁদের সরিয়ে দেবে। জনসাধারণ তাঁদের ক্ষমা করবে না এ-কথা আমি জোর করে বলে দিতে চাই।

স্পীকার, স্যার, আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই। যে সাম্প্রদায়িক মনোভাবকে এ'রা উস্কানি দিতে চাইছেন, আমি বলব এমন খেলা তাঁরা যেন শুরু না করেন। দেশের সংবিধানের মৌলিক অধিকারের প্রতি যদি আমাদের এতটুকুও ভালবাসা থাকে, দরদ থাকে, তাহলে ওঁদের জানিয়ে দিতে চাই জনসাধারণ এখন অনেক সচেতন হয়েছে, ওঁদের প্রকৃতি তারা বুঝতে পেরেছে। এই দাঙ্গা-হাঙ্গামার পিছনে আপনাদের যে ভূমিকা তা আজ জনসাধারণ বুঝতে পেরেছে। আপনাদের মুখোস আজ খুলে পড়েছে, যার জন্য আজ এখানে এসে বলছেন জনসাধারণ আমাদের সন্দেহ করছে। বাংলার জনগণ আজ আপনাদের আসামীর কাঠগড়ায় দাঁড় করাচ্ছে এবং আপনারা যে এই গোলমালের সঙ্গে সংশ্লিষ্ট এ-কথা জলের মত পরিষ্কার হয়ে গিয়েছে। আজ তাঁরা প্রস্তুত হন জনসাধারণের কাছে কৈফিয়ৎ দেবার জন্য। এইভাবে তাঁরা যদি সাম্প্রদায়িকতার বিষ ছড়াতে থাকেন জনসাধারণের কাছ থেকে তাঁদের ক্ষমা নেই—এ-কথা যেন কখনও ভুলে না যান। এই সতর্ক বাণী উচ্চারণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Iswardas Jalan:** Mr. Speaker, Sir, I had no desire of taking part in this discussion since the heat it has created over a very tragic incident. What has happened today is that about 11 deaths have occurred and hundreds of people were injured in course of about one hour and 30 minutes. Is it a situation which should be discussed in the heat which has been created? The fact stands that on the night of 27th a situation had been created in which a Gurdwara was burnt, the Granth Saheb was burnt and everybody should understand how dear to the Sikh community is their Gurdwara and their Granth Saheb. It is quite natural that seeing this situation there should be feelings in the Sikh community and it manifested itself in the decision to take out a procession on the 29th. It was well-known to the authorities concerned that the procession would be a very big one and it was also well-known to the authorities that as usual with the Sikhs they were with Kripans and also they—at least some of them—were with lathis and at any moment this procession of several thousand people could result in violence or anything could happen as a result of this procession. We know as to what should be done considering the situation as it has developed. I appreciate very much the efforts of Shri Ajoy Kumar Mukherjee in going over to the Gurdwara and trying to stop the procession or asking them to leave in small batches. But when it was found that the procession was going to start and it was going to start along Harrison Road, College Street and those areas which are always found to be very much disturbed, precaution ought to have been taken by having sufficient number of Police force in order to see that this procession does not degenerate into a situation in which 11 precious lives are to be lost and more than 100 men are to be injured. Only in one hospital I found 60 people who had been admitted—3 were dead, 8 were wounded by bullets and the rest were injured very seriously and these things had happened in the city of Calcutta and on Harrison Road within a period of one hour and thirty minutes. Could we ever conceive that within one hour and thirty minutes the situation could so deteriorate that the military had to be called for? As a matter of fact I was in Zakeria Street on that day and at that time, and I found that a mob was pelting stones in Zakeria Street and entering into the Street from Chittaranjan Avenue. When I saw the situation I tried to 'phone', but the 'phone' was dead. No Police was seen and I was feeling as helpless as

I felt in the year 1946 during the great killing which took place in that year. I did not know what should be done. Ultimately the people of the locality came forward and the brickbats were answered by brickbats. Fortunately nobody was injured and the mob had to withdraw to the Chittaranjan Avenue. After half an hour or three quarters of an hour ot the tamasa, all on a sudden I found military was coming and not a single Police was there. Now, this situation should be considered by the Government as to whether within a period of one hour and a half such a situation could develop not suddenly but sufficiently with preadmonition in which the Police could not be effective and the military had to be called. Now, this shows that there has been a deterioration in the position of Police efficiency. Whether it is due to some cause or other there is no time to go into it.

I do consider that some of the utterances which have been made in respect of the Police, may have deteriorated the situation and demoralised the Police to a certain extent. After all the Ministers are not expected to do all the duties which are to be done by its officers. No doubt on proper occasions it is necessary for the Ministers to go and take steps but they cannot substitute the Police and if the Police begins to believe that they are not responsible for law and order—there is bound to be breakdown in administration. I will only say one thing more that efforts are to be made to give relief to the people who have been injured and to the families of those people who have lost their lives. Sir, with these words, I conclude my speech and hope that the Government would rise to the occasion and do the needful.

[5-45—5-55 p.m.]

**Shri Jyoti Basu:**

স্পীকার মহাশয়, আমার সময় খুব কম। আমি খুব বেশী বলতে চাই না। আমাদের মুখ্যমন্ত্রীও বলবেন। আমি শুধু প্রথমেই এই কথাই বলবো যে, আমরা সবাই অত্যন্ত দুঃখিত যে, এতগুলি প্রাণ নষ্ট হয়েছে, অনেকে আহত হয়ে এখনও হাসপাতালে পড়ে আছে। তবে আমি একটু এই আলোচনায় আশ্চর্য হয়ে গেলাম যে, কংগ্রেস থেকে অভিযোগ করা হচ্ছে—বারে-বারে বিরোধী দলের পক্ষ থেকে বক্তারা উঠে বলছেন যে, পুলিশকে আমরা একেবারে ইনএ্যাক্টিভ করে দিয়েছি। তাঁরা বলছেন যে, আমরা নাকি এমন কতকগুলি নীতি নিয়েছি যার ফলে এই ঘটনা অল্পক্ষণের মধ্যে ঘটে গেল—এতগুলি মৃত্যু ঘটলো—বারে বারে এই সব কথা কংগ্রেসের পক্ষ থেকে বলা হচ্ছে। তাহলে ও'রা বলছেন বারে বারে যে, এতগুলো মৃত্যু ঘটলো কেন—এত আহত হোল কেন অল্প সময়ের মধ্যে, আবার ওঁরা বলছেন যে পুলিশকে ইনএ্যাক্টিভ আমরা করে দিয়েছি—তাহলে কি আরও গুলি করা উচিত ছিল, আরও জালিয়ানওয়ালাবাগ সৃষ্টি করা উচিত ছিল?

(বিরোধী পক্ষ হইতে গোলমাল)

আমরা একটু বুঝে নিতে চাই যে, যেখানে শ্রমিক আন্দোলন হচ্ছে, যেখানে যা কিছু হচ্ছে সেখানে কি পুলিশকে হুকুম দিতে হবে লাঠি চালাও, গুলি করো, টিয়ার গ্যাস ছোড়? আমরা তা দেব না, এই আমরা ঠিক করেছি।

(বিরোধী পক্ষ হইতে গোলমাল)

**মিঃ স্পীকার:** আপনারা দয়া করে চুপ করে বসুন।

It is most unfair, unjust on the part of members not to hear the reply of a Minister.

**শ্রীজ্যোতি বসু:** এখানে একজন সদস্য কংগ্রেসের পক্ষ থেকে প্রতাপবাবু বোধ করি এই কথা বলেছেন যে, আপনারা বলেছিলেন গুলি চলবে না, গুলি চলেছে—উনি একটু ইচ্ছা করেই ভুলে যাচ্ছেন যে আমরা বলেছিলাম যে কোন গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি

চালানো হবে না। আমরা বলিনি সাম্প্রদায়িকতা হলে, গুণ্ডামি হলে গুলি চলবে না, লাঠি চলবে না। ১০০-বার চলবে, দরকার হলে এ-কথা প্রতাপবাবু জেনে রাখুন। ওঁরা যা করেছেন তার উল্টো হবে, এ-কথা যেন ওঁরা ভাল করে বুঝে রাখেন। মিলিটারি কেন ডাকা হয়েছে বলছেন। এটা পুলিশের নিষ্ক্রিয়তার জন্য নয়,—আমরা যখন দেখেছি যে, এটা কমিউন্যাল নেচারের একটা ঘটনা ঘটছে—আমাদের অভিজ্ঞতা আছে, বাংলাদেশে বহুবার ১৯৪৭ সালের সময় থেকে—সেইজন্য তৎক্ষণাৎ আমরা বলেছি—যখনই রিপোর্ট আসতে আরম্ভ হয়েছে—মিলিটারিকে তৈরী করো। এটা কি অপরাধ হয়েছে অন্যায় হয়েছে? না। সঠিক হয়েছে বলে সদস্যদের বলা উচিত ছিল। এখানে প্রশ্ন উঠেছে যে, ও'দের গ্রন্থসাহেবকে প্রতিষ্ঠা করবার জন্য ওঁরা যে অনুমতি চেয়েছিলেন, মুখ্যমন্ত্রীর সঙ্গে মিলেছিলেন, সেটাকে কেন ১৪৪ ধারা জারী করে বন্ধ করে দিলেন না—এ-কথা সিদ্ধার্থবাবু বলেছেন। আমি বলছি এই কারণে যে, ওঁদের দিন চলে গেছে, আমাদের দিন এসেছে—এইজন্যই এই রিলিজিয়াস প্রসেসনকে আমরা বন্ধ করতে চাইনি। এখানে দরদ দেখানো হচ্ছে পাঞ্জাবীদের জন্য, শিখদের জন্য—আবার বলা হচ্ছে ওঁদের ঐরকম ধর্মীয় প্রসেসনকে আপনাদের বন্ধ করা উচিত ছিল। কিসের জন্য বন্ধ করবো? তাঁদের নেতারা এসে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে তার আগের দিন ১১-টার সময় সমস্ত প্রতিশ্রুতি দিয়ে গিয়েছিলেন এবং সেই প্রতিশ্রুতির কথা হচ্ছে, আমাদের উপর যাইহোক আমরা বিপথে যাতে প্রসেসন না যায় সেই ব্যবস্থা করবো। আমরা কি তাঁদের বিশ্বাস করবো না? এতো শিখদের কথা বলছেন এখানে, তাঁদের ইতিহাস বর্ণনা করছেন--কোথায় যুদ্ধ করেছেন এই কথা বলছেন আর সঙ্গে সঙ্গে বলছেন, তাঁদের নেতাদের আমরা বিশ্বাস করবো না। এ হচ্ছে শিখদের প্রতি দরদ। আমাদের শিখ বন্ধুরা তাঁদের প্রতি কংগ্রেসের দরদের কথা নিশ্চয় বুঝতে পারবেন। এখানে সিদ্ধার্থবাবু বলেছেন, প্রফুল্ল সেনের মত আপনারা করলেন না কেন ১৯৬৪ সালে যখন দাঙ্গা হয়? কি করে করবো?

(ভীষণ গোলমাল কংগ্রেস বেঞ্চ হইতে)

প্রফুল্লবাবু সেই সময় কলকাতার কাছে ছিলেন। দুই দিন দাঙ্গা হোল কলকাতায়, পুড়ে ছাই হয়ে গেল মুসলমানদের বাড়ী-ঘরদোর—উনি তো এলেন না ওখান থেকে? এ-কথা কি সিদ্ধার্থবাবু জানেন না? পড়ে দেখবেন পুরানো কাগজগুলি। আমি শুধু আর একটা কথা বলে শেষ করবো, সেই কথাটা হচ্ছে ওঁরা কংগ্রেসের পক্ষ থেকে জনগণকে গুণ্ডা বলছেন— হিংসাত্মক কার্যকলাপ তাঁরা করেছেন বলে বলছেন।

আমি বলি ভালো দিকটা তো দেখলেন না? জনগণ যদি শান্ত বা শান্তিপ্রিয় না হতেন তাহলে কালকে বাগমারীতে যে আগুন জ্বলতো তা নেভাবার সাধ্য কোন মিলিটারির বা কোন পুলিশের ছিল না। মানিকতলা থানার সামনে রাস্তার মাঝখানে ব্রিজের উপর আমরা যখন তাদের মিলিয়ে দিলাম, ১/১৷৷ ঘণ্টা আলোচনা করবার পর, তখন সেই অঞ্চলে শিখ বন্ধুরা আর বাঙ্গালী বন্ধুরা একতাবদ্ধ হয়ে হাতে হাত মিলিয়ে কাঁধে কাঁধ মিলিয়ে গ্রন্থ-সাহেবকে প্রতিষ্ঠা করবার জন্য গিয়েছিলেন। মাননীয় স্পীকার মহাশয়, সিদ্ধার্থবাবু ভবানীপুরের কথা বলেছেন, সেটা ওঁর জন্য নয়, সেখানে কমিউনিস্ট পার্টির, বামপন্থীদের প্রসেসন বেরিয়েছে, মিছিল বেরিয়েছে, তারা মানুষকে একতাবদ্ধ করেছে, নানা জায়গায় মিটিং করে সেই এলাকার অবস্থা শান্ত রেখেছে। তারপর অবশেষে যা ঘটেছে সেটা আপনারা সকলেই জানেন যে, আমরা দু-পক্ষকে আমন্ত্রণ করে এনেছিলাম, দু-পক্ষ আমাদের সামনে বসে কত আনন্দের সময় আমাদের তখন, রাত দশটার সময় বাঙ্গালী এবং শিখ বন্ধুরা একসঙ্গে বসে সই করে গেছেন যে, তাঁরা শান্তিপূর্ণভাবে এবং বন্ধুত্বপূর্ণভাবে সেখানে বসবাস করবেন বা থাকতে চাইবেন। একথা তাঁরা আমাদের বলে গেছেন। আমি আশা করি কংগ্রেসী বন্ধুরা ষড়যন্ত্রে লিপ্ত না হয়ে এই কাজে তাঁরা আমাদের সাহায্য করবেন এবং সমর্থন করবেন।

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

মাননীয় স্পীকার মহাশয়, এই এ্যাডজোর্নমেন্ট মোশান নিয়ে আলোচনা আমি মন দিয়ে শুনেছি। আমাদের পক্ষ থেকে জবাব প্রায় সব কথারই দেওয়া হয়ে গিয়েছে, নূতন কিছু

বলার নেই। শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় জুডিসিয়াল এনকোয়ারীর দাবী করেছেন। তিনি হয় তো আজকের খবরের কাগজ দেখেননি, দেখলে দেখতে পেতেন যে, কালকে রাত্রিবেলা রাইটার্স বিল্ডিংস্-এ আমার ঘরে সমস্ত মন্ত্রীরা ছিলেন। সেখানে শিখদের পক্ষ থেকে এবং বাগমারীর স্থানীয় অধিবাসীদের পক্ষ থেকে এসে তাঁরা উভয়ে একবাক্যে এই জুডিসিয়াল এন্কোয়ারির দাবী করেছিলেন, আমরা সেই দাবী মেনে নিয়েছি। এটা নূতন কথা নয়, আমরা এতে কোন ভয় করি না। শ্রীমতী বিভা মিত্র বললেন যে, বাম কমিউনিস্ট তাঁরা ইউনাইটেড ফ্রন্ট সরকারের নির্দেশে ইত্যাদি ইত্যাদি। আমি সে সম্বন্ধে বিশেষ কিছু বলতে চাই না আমি কেবল একটা খবর দিই। বাম কমিউনিস্ট নেতা, আমাদের ডেপুটি চিফ মিনিস্টার জ্যোতিবাবু, দক্ষিণ কমিউনিস্ট নতা আমাদের সেচমন্ত্রী বিশ্বনাথবাবু, এ'রা দুজনে গিয়ে শেষ পর্যন্ত শিখেদের রাজী করিয়ে তাঁদের বাগমারীতে নিয়ে গিয়ে শিখ আর বাঙ্গালীদের মিলন করিয়ে সেখানে গ্রন্থসাহেব পাঠের ব্যবস্থা করিয়েছিলেন।

[5-55—6 p.m.]

সামসুদ্দিন আমেদ সাহেব বললেন, মুখ্যমন্ত্রী সশস্ত্রশোভাযাত্রার পিছনে পিছনে গিয়েছিলেন। আমি জানিনি তিনি আমার পিছনে পিছনে ছিলেন কিনা? তা নাহলে আমাকে দেখলেন কি করে? প্রসেসনটা চ'লে যায় হ্যারিসন রোড দিয়ে, আমি বাঁদিক দিয়ে তাড়াতাড়ি বাগমারীতে গিয়েছিলম, যাতে প্রসেসনটা পে'ছুলে সেখানে শান্তি থাকে তার জন্য আগে থেকে উপস্থিত থাকবো বলে। আমি ও'র পিছনে পিছনে যাইনি। তারপর বলা হয়েছে মিলিটারি কেন ডাকা হয়েছে? আরো বলা হয়েছে পুলিশকে নিষ্ক্রিয় করা হয়েছিল পুলিশকে কাজ করতে দেওয়া হয়নি, এ কথা আদো সত্য নয়। পুলিশ কমিশনার সব সময়েই আমার সঙ্গে সঙ্গে ছিলেন। আমি যখন বাগমারিতে যাই, গুরুদ্বারে যাই বড়বাজারে যাই তখন তিনিও আমার সঙ্গে ছিলেন। তারপর তিনি চলে যাবার একটু পরে আমি বেরিয়েছিলাম, কাজেই তাঁদের অক্রিয় করা হয়নি, নিষ্ক্রিয় করা হয়নি। আমি যখন বাগমারিতে গিয়েছিলাম তিনি তখন তাঁর কাজের ঘরে চলে গেলেন। তিনি ঐসব ঘটনা দেখে আমাকে বাগমারিতে টেলিফোন করে জানালেন যে কি করব? তখন আমি তাঁর মতামত নেই এবং তাঁর পরামর্শমত ঐ প্রসেসনকে আটক করি এবং মিলিটারি ডাকি। সুতরাং তাঁদের নিষ্ক্রিয় করা হয়নি। তাঁর পরামর্শমত চলে আসি লালবাজার কন্ট্রোল রুমে, সেখানে রাত্রি ৮-টা পর্যন্ত বসেছিলাম। তারপর উভয় পক্ষকে মিলনের জন্য রাইটার্স বিল্ডিংস-এ আসি। এখন কথা হচ্ছে এত শীঘ্র মিলিটারি ডাকা হল কেন? আমরা যুক্তি করেছিলাম যে, সব সাম্প্রদায়িক ব্যাপারে কলকাতা শহরে একটা ঘটনা ঘটলে তা হুহু করে বেড়ে যায় যাতে র'ত পর্যন্ত না থাকে, পরের দিনসকালেও না থাকে সেজন্য মিলিটারি ডাকা হয়েছিল শুধু সাবধানতার জন্য, মিলিটারি কোথাও লাঠি চালায়নি, কোথাও গুলি চালায়নি, কিছু করেনি। তাঁরা শুধু চারিপাশে পাহারা দিয়েছে যাতে তাড়াতাড়ি শান্তি আসে এবং এ বাহাদুরি করছি না, কলকাতায় অনেকবারু অনেক গণ্ডগোল পথে হয়েছে কিন্তু এর তুলনা নেই কারণ চার ঘণ্টার মধ্যে এত বড় একটা জিনিস একেবারে ঠান্ডা হয়ে গিয়েছিল। পিস কমিটির কথা বলা হয়েছিল, সেটা আমি জানিয়ে দিচ্ছি, অবশ্য কাগজ পড়লেই দেখবেন যে, কাল রাত্রে উভয়দল মিলে এ'দের পাঁচজন ওঁদের পাঁচজন নিয়ে তাঁদের সভাপতি, সহ সভাপতি করে পিস কমিটি গঠিত হয়েছে এবং পিস্ কমিটি আজ থেকে কাজ করছে আমি প্রথমে যখন বাগমারিতে যাই সেখানে পিস্ কমিটি গড়ে দিয়ে আসি অবশ্য সো একতরফা ছিল, শিখদের কাছে তখন য'ওয়া হয়নি, তারপর আমি শিখদের কাছে যা এবং পিস্ কমিটির কথা বলি, তাঁরা সম্মত হয়েছিল এই পিস্ কমিটিতে থাকতে। আমাদে বিরুদ্ধে কতকগুলি অভিযোগ করা হয়েছে, এই শ্রমিক আন্দোলনের ব্যাপারে, পুলিশে ব্যাপারে বলা হয়েছে, আমার শ্রমমন্ত্রী সেদিন অনেক করে বলেছিলেন এখন আমার উপ মুখ্যমন্ত্রী উনিও বললেন, কাজেই আমি আর তা নিয়ে বিশেষ কিছু বলতে চাই না। ও এইরকম অশান্তির ব্যাপার নয়, গরীব-দুঃখী শ্রমিকরা তাঁদের উপর প্রেসার ছিল কংগ্রেস আমলে, সেটা যাতে না চলে তাঁদের তা দেখতে হবে এবং মালিক পক্ষেরও যাতে ন্যায় বিচ হয়, আমরা নিরপেক্ষভাবে নিক্তির ওজনে তার বিচার করতে চাই।

আমি শেষে এই আবেদন করছি, সিদ্ধার্থবাবুর একটি কথা আমার খুব ভাল লেগেছে। উনি বলেছেন, আমাদের কাছে এ-বিষয়ে যেভাবে আপনারা সহযোগিতা চান আমরা এতে রাজী আছি। আমি এতে খুব আনন্দিত এবং তাঁকে ধন্যবাদ দিচ্ছি, শুধু তিনি নন বিরোধীপক্ষের সকলেই যেন দয়া করে এসব ব্যাপার এবং শাসন-সংক্রান্ত সকল ব্যাপারে যেখানে যেখানে তাঁদের পক্ষে সম্ভব আমাদের সহযোগিতা করবেন। আর সব শেষে আমি জনসাধারণকে ধন্যবাদ না দিয়ে পারি না, এইরকম একটা উত্তেজনা এবং এত শীঘ্র যে এটা নিবে গেল তার পিছনে শুধু পুলিশের এ্যাক্‌সনই ছিল না তার পিছনে জনগণের সমর্থন ছিল, জনগণের সহযোগিতা ছিল, বিশেষ করে যেখানে সবচেয়ে বেশী আগুন জ্বলতে পারত বাগমারিতে, সেখানে সবচেয়ে বেশী শান্তি বিরাজ করছিল ঐ-দিন রাত্রপর্যন্ত এবং ঘটনার পর থেকে আজ পর্যন্ত এবং ভবিষ্যতেও থাকবে, সেইরকম ব্যবস্থা হয়েছে। তাঁদের শিব-পুজোর ব্যবস্থা পৃথক হয়ে গেছে। ওঁদের গুরুদ্বারে ওঁরা নিজেরা গ্রন্থসাহেব পাঠ করতে পারেন তার ব্যবস্থা হয়ে গেছে, এবং পরস্পরের সঙ্গে হাত মিলিয়ে শান্তিতে চলেছেন। কাজেই আমি মনে করি এইরকম ঘটনা অন্ততঃ শিখদের ব্যাপার নিয়ে আর বাংলা দেশে ঘটবে না। এই বিশ্বাস আমি করি এবং জনগণকে ধন্যবাদ দিয়ে আমি আমার কথা শেষ করলাম।

**Mr. Speaker:** The debate is over. The House stands adjourned till 1 p.m. tomorrow.

## Adjournment

The House was accordingly adjourned at 6 p.m. till 1 p.m. on Friday, the 31st March, 1967, at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Friday, the 31st March, 1967, at 1 p.m.

**Present:**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 15 Ministers and 208 Members.

[1—1-10 p.m.]

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** অন এ পয়েন্ট অফ পার্সনাল এক্সপ্ল্যানেশন, গতকাল আমি বিধান সভায় উপস্থিত ছিলাম না, আমি শুনলাম আমার অনুপস্থিতির সুযোগ নিয়ে সরকার পক্ষের দুই একজন সদস্য পরশুদিনের কলকাতা শহরের দুর্ভাগ্যজনক ঘটনাকে উপলক্ষ করে আমার নামে কুৎসিত ইঙ্গিত করেছেন। আমার সম্বন্ধে যে কথা বলেছেন আমার মনে হয় কোন ভদ্র সমাজে তা উল্লেখ করা যায় না। আমি অত্যন্ত শক্ত ভাষায় এর প্রতিবাদ করছি এবং আমি তাঁদের কাছে নিবেদন করছি কোন একজন সদস্যের অনুপস্থিতিতে সত্যাসত্য নিরূপণ না করে এইরকম কুৎসিত ইঙ্গিত যেন না করেন।

**শ্রীনারায়ণ চোবে:** মাননীয় শুক্লা মহাশয় খুব বীরত্ব সহকারে ঘোষণা করলেন, কিন্তু পরশু দিন বিকাল বেলা যখন তিনি এখানে আসেন তখন তাঁর মুখে উল্লাস দেখেছি, পশু কেটে কষাই-য়ের যেমন উল্লাস হয় সেইরকম হ্যা, হ্যা, হ্যা ...............

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** আমি তাঁকে চ্যালেঞ্জ করছি বিধানসভার বাইরে গিয়ে বলুন, এইরকম নৃশংস অমানুষ লোক আজকে রাজত্ব চালাবেন.....................

(নয়েজ)

**Mr. Speaker:** Please take your seats and allow the business of the House to go on.

### STARRED QUESTIONS
### to which oral answers were given

### Proposed Industrial Training Institute at Siliguri

***20.** (Admitted question No. *14.)

**শ্রীঅরুণকুমার মৈত্র:** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিলিগুড়িতে ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট স্থাপনার কাজ কতদূর অগ্রসর হইয়াছে এবং কোন্ সময়ে উক্ত প্রকল্পের কাজ সমাপ্ত হইবে;

(খ) উক্ত ইনস্টিটিউটে কোন্ কোন্ বৃত্তি শিক্ষাদানের ব্যবস্থা থাকিবে; এবং

(গ) উক্ত প্রকল্পের মোট ব্যয়বরাদ্দ কত?

**Shri Sushil Kumar Dhara:**

(ক) প্রস্তাবিত শিলিগুড়ি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইন্সস্টিটিউট স্থাপনার জন্য জমি দখলের কাজ সম্পূর্ণ হইয়াছে। উহার জন্য নির্মাণকার্যের পরিকল্পনা ও ব্যয়বরাদ্দ সরকার অনুমোদন করিয়াছেন। আশা করা যায় উক্ত প্রকল্পের কাজ ১৯৬৭-৬৮-এর মধ্যেই সমাপ্ত হইবে।

(খ) ভারত সরকারের শ্রম মন্ত্রক উক্ত ইন্সস্টিটিউটে নিম্নোক্ত বৃত্তি শিক্ষাদানের ব্য অনুমোদন করিয়াছেন, (১) ব্ল্যাকস্মিথ, (২) ইলেকট্রিশিয়ান, (৩) ফিটার, (৪) ওয়্যার (৫) মেশিনিস্ট, (৬) মোটর মেকানিক, (৭) মোল্ডার, (৮) প্যাটার্ন মে (৯) শ্যটমেটাল ওয়ার্কার, (১০) সার্ভেয়ার, (১১) টার্নার, (১২) ওয়েল্ডার (গ্যাস এবং ইলে ট্রিক), (১৩) পেইন্টার এবং (১৪) স্টেনোগ্রাফী।

(গ) উক্ত প্রকল্পের জন্য আপাতত মোট ব্যয় বরাদ্দের পরিমাণ ২৩,০৫,২০০ টাকা। বি মনে হয় এই প্রকল্পটি রূপায়ণে আরও প্রায় ৪,০০,৬৪১ টাকার প্রয়োজন হইবে।

**ডাঃ গোপিকারঞ্জন মিত্রঃ** আপনি যেসব বৃত্তির কথা বললেন সেইসব বৃত্তিতে শিক্ষা পা পর তাদের চাকুরীর কোন বন্দোবস্ত ওইসমস্ত ইনস্টিটিউট থেকে করা যায় কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** সরকারের যে পরিকল্পনা রয়েছে তার বেশী এই বিশেষ ইনস্টিটি থেকে ট্রেনিং পাবার পর কি করা যাবে তা বলা সম্ভব নয়।

**শ্রীজয়নাল আবেদিনঃ** এই ১৩টির কথা যা বললেন তাদের ট্রেনিং পিরিয়ড কতদিন?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** ২ বছর।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** যাঁরা ট্রেনিং গ্রহণ করবেন তাঁদের বৃত্তিদানের কোন ব্যবস্থা থাক কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** স্টাইপেন্ডের ব্যবস্থা আছে এবং বিভিন্ন ট্রেডে বিভিন্ন রকম আছে

**শ্রীজয়নাল আবেদিনঃ** এই যে স্টাইপেন্ড দেওয়া হবে তাতে ট্রাইব্যাল এবং সিডিউলড কা ছাত্রদের জন্য বিশেষ ব্যবস্থা থাকবে কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** এ সম্বন্ধে নোটিশ চাই।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, শিলিগুড়িতে যে ইনস্টিটিউট হবে তা কি শুধু নর্থ বেঙ্গলের ছেলেরা পড়তে পারবে? অর্থাৎ আমি জানতে চাই যে, কোনরকম জোনা ডিভিসন থাকবে কিনা যে এই এলাকার ছাত্ররা পড়তে পারবে?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** এরকম কোন ডিভিশন থাকতে পারে না। সরকারের নীতি অনু সারে বিভিন্ন জায়গার ছাত্র নেওয়া হয়। তবে এরকম হয় যেখানে ইনস্টিটিউট থাকে ত কাছাকাছি ছাত্ররা সুযোগ পায়।

**ডাঃ গোপিকারঞ্জন মিত্রঃ** এই যে ইনস্টিটিউট স্থাপন করবেন এটা কি রেসিডেনসিয়াল, ন নন-রেসিডেনসিয়াল?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** নোটিশ চাই।

**শ্রীজয়নাল আবেদিনঃ** শিক্ষা সমাপ্তির পর এ'দের ডিগ্রি বা ডিপ্লোমা দেওয়া হয় কি?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** এ'দের ডিপ্লোমা দেওয়া হবে।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** প্রত্যেক জেলায় কতগুলি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট স্থাপনের পরিকল্পনা আছে?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** পরিকল্পনার কথা বলতে হলে নোটিশ চাই।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** দার্জিলিং জেলায় কয়টা ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট আছে?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** এই তথ্য বর্তমানে আমার কাছে নেই, নোটিশ দিলে বলতে পারব

**শ্রীজয়নাল আবেদিনঃ** ওয়েস্ট বেঙ্গলে এরকম ইনস্টিটিউট কয়টা আছে এবং কয়টার প্রস্তাব আছে বলতে পারবেন কি?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** নোটিশ দিলে পরে বলতে পারব।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** বিনা নোটিশে কি কি বলতে পারবেন জানাবেন কি?

**মিঃ স্পীকারঃ** দি কোশ্চেন ডাজ নট অ্যারাইজ। প্লীজ ডু নট অ্যান্সার।

**শ্রীজয়নাল আবেদিনঃ** একসঙ্গে কত ছাত্র ট্রেনিং নিতে পারবে সে সম্বন্ধে কিছু বলতে পারবেন কি?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** একসঙ্গে ৩৫২ জন ট্রেনিং নিতে পারবে।

**শ্রীজয়নাল আবেদিনঃ** ওই যে ১৪টি সেকশনের কথা বললেন, যেখানে ৩৫২ জন নেবেন সেখানের ক্যাপাসিটি কি ইকোয়াল?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** না।

**শ্রীবঙ্কিমচন্দ্র শাসমলঃ** সব জায়গায় যখন বেকার আছে তখন তারা যাতে চাকুরী-বাকুরী পায় সেইজন্য প্রত্যেক জেলা থেকে ট্রেনারদের জন্য কোটা সিসটেম করবেন কিনা? অর্থাৎ আমি জানতে চাই মেডিক্যাল কলেজে যেমন হয় সেইরকম কোটা রাখছেন কিনা এই ট্রেনিং সেন্টারে এবং এ সম্বন্ধে সরকারের নীতি কি?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** এ সম্বন্ধে এখনই কিছু বলতে পারব না, নোটিশ চাই।

**শ্রীজয়নাল আবেদিনঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এ'দের অ্যাপয়েন্টমেন্টের ভার কার হাতে থাকবে এবং কে এটা কন্ট্রোল করবে? অর্থাৎ আমি জানতে চাই এর ভার ওই ইনস্টিটিউটের প্রিন্সিপ্যাল বা সরকার বা সুপার ক্যাবিনেট জাতীয় কারুর উপর থাকবে কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** অন্যান্য ট্রেনিং ইনস্টিটিউটে যে ব্যবস্থা আছে এখানেও সেই ব্যবস্থা হবে।

## Beldanga Sugar Mill

***21.** (Admitted question No. *34.)

**শ্রীমহম্মদ আবদুল বারিঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গায় চিনি-কল চালু করার সরকারের যে পরিকল্পনা ছিল তাহার কতদূর অগ্রগতি হইয়াছে?

[1-10—1-20 p.m.]

**Shri Sushil Kumar Dhara:**

আইনগত নানারূপ জটিলতাহেতু বেলডাঙ্গার চিনিকল সরকারী প্রকল্পরূপে পুনরায় চালু করিবার কোন পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকার ইতিপূর্বে কখনও গ্রহণ করেন নাই। অতএব এইরূপ পরিকল্পনার অগ্রগতি বিষয়ক কোন প্রশ্ন উঠে না।

**Shri Mani Sanyal:**

এটা নিয়ে নেবার কোন নীতি ঠিক হয়েছে কি?

**Shri Sushil Kumar Dhara:**

সরকারের যে নীতি আছে বা নীতি যখন নির্ধারিত হবে, তখন এ বিষয় চিন্তা করতে পারবেন।

**Shri Md. Abdul Bari:**

আইনগত জটিলতা কি সরকারের?

**Shri Sushil Kumar Dhara:**

আইনগত জটিলতার কথা হয়ত সকলে জানেন—এটা বর্তমানে হাইকোর্টের আদেশের মধ্যে আছে। তাঁরা এ বিষয়ে যতক্ষণ কোন সিদ্ধান্তে আসতে না পারছেন, ততক্ষণ অসুবিধা আছে এই আইনগত জটিলতা ছাড়াও এটা প্রথমে লিকুইডিসান-এ গিয়েছে, তারপরে আবার আমাদের সরকার এটা নেবার কথা চিন্তা করেছিলেন। কিন্তু হাইকোর্টের জন্য তা এখনই নেওয়া সম্ভবপর হচ্ছে না।

**Dr. Gopika Ranjan Mitra:**

এই যে আপনি আইনগত অসুবিধার কথা বললেন, যে হাইকোর্টে আছে, কিন্তু কার হাইকোর্ট করেছেন এবং কি আইনগত ব্যাপার, সেটা জানাবেন কি?

**Shri Sushil Kumar Dhara:**

মামলাটা রামনগর কেন্ অ্যান্ড সুগার মিলের কর্তৃপক্ষ বা মালিক করেছিলেন। তার ফলেই জটিলতার সৃষ্টি।

**Dr. Gopika Ranjan Mitra:**

মন্ত্রিমহাশয় কি বলবেন—ঐ অঞ্চলে একটা সুগার ইন্ডাস্ট্রি বা চিনিকল থাকা দরকার? সে সম্বন্ধে তাঁর কোন সন্দেহ আছে কি?

**Shri Sushil Kumar Dhara:**

যেখানে সুযোগ আছে সেখানে নিশ্চয়ই চিনিকল হতে পারে, এর বেশী কিছু বলা যায় না।

**Shri Md. Abdul Bari:**

আগে ওখানে আখের চাষ ভাল হতো এবং মিলটাও ভাল চলতো। আশা করি আবার কাঁচা মাল সরবরাহ হয়ে মিলটা চালু হলে কৃষকদের খুব সুবিধা হয়। সেদিকে লক্ষ্য রেখে মিলটি চালু করবার চিন্তা সরকার করছেন কি?

**Shri Sushil Kumar Dhara:**

আমাদের পূর্ববর্তী সরকার এ বিষয়ে বেশী জটিলতা সৃষ্টি করে গেছেন। বর্তমানে আমাদের কোন শিল্প প্রকল্প বাড়াবার সুযোগ থাকলে নিশ্চয়ই আমরা তার চেষ্টা করবো।

### Ahamadpur National Sugar Mill

***22.** (Admitted question No. *54.) **Dr. Radha Krishna Sinha:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the National Sugar Mill, Ahamadpur, situated in the district of Birbhum (W. B.) has been taken over by the Government as declared, and

(b) if not, what were the hurdles in taking over it up till now?

**Shri Sushil Kumar Dhara:** (a) Yes.

(b) Does not arise.

**Shri Hara Prasad Chatterjee:**

আমেদপুর সুগার মিলটির যন্ত্রপাতি মাদ্রাজে নিয়ে যাবার একটা প্রচেষ্টা হচ্ছিল বলে খবরের কাগজে সংবাদ বেরিয়েছিল, সে সম্বন্ধে মন্ত্রিমহাশয় কি কিছু জানেন?

**Shri Sushil Kumar Dhara:**

প্রচেষ্টা মানে একটা প্রস্তাব হয়েছিল। কিন্তু আমাদের সরকার তাতে রাজী হয় নাই।

**Shri Mani Sanyal:**

ঐ আমেদপুর সুগার মিল কারা প্রতিষ্ঠা করেছিলেন? এই ন্যাশনাল সুগার মিলের জন্য সরকার কত টাকা লোন বা অ্যাডভান্স-এর জন্য গ্যারান্টার দাঁড়িয়েছিলেন, আর কত টাকা এ বাবদ পেমেন্ট করা হয়েছে?

**Shri Sushil Kumar Dhara:**

এই ন্যাশনাল সুগার মিলের জন্য ৪৪ লক্ষ টাকা বিভিন্ন খাতে অনুমোদন করা হয়েছিল এবং তার মধ্যে সরকার গ্যারান্টার দাঁড়িয়েছিলেন ৩৫ লক্ষ ৩২ হাজার টাকার।

**Dr. Gopika Ranjan Mitra:**

ঐ অঞ্চলের চাষীদের আখের দাম বাবদ যে টাকা বাকি আছে সেটা আপনারা দেবার ব্যবস্থা করেছেন কিনা?

**Shri Sushil Kumar Dhara:**

আমাদের পূর্বতন সরকার যেসমস্ত বাকি বকেয়া আমাদের ঘাড়ে রেখে গেছেন, যখনই সুবিধা হবে, আমরা তা শোধ দেবার চেষ্টা করবো।

**Dr. Gopika Ranjan Mitra:**

ভাবেন সেটা?

**Shri Sushil Kumar Dhara:**

আমরা চাষীদের বঞ্চিত করতে চাই না, তবে পূর্বতন সরকারের পুঞ্জীভূত পাপের সমস্ত বোঝা আমরা নিতে পারবো কিনা তা এখনই বলতে পারবো না।

**Shri Khagendra Nath Das Gupta:**

পূর্বতন সরকার শুধু কি বাকি বকেয়াই রেখে গিয়েছেন, কোন সম্পত্তি কি রেখে যান নি?

**Shri Sushil Kumar Dhara:**

সম্পত্তিও কিছু রেখে গিয়েছেন। কিন্তু তার চেয়েও তারা সরকারকে বহু টাকার দায়ে ফেলে গিয়েছেন।

**Shri Khagendra Nath Das Gupta:**

আমেদনগর সুগার মিল আজকে বিক্রয় করলে কত টাকার সম্পত্তি পাওয়া যায়?

**Shri Sushil Kumar Dhara:**

নোটিশ চাই।

**Dr. Gopika Ranjan Mitra:**

মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, পূর্ববর্তী সরকার চাষীদের কাছে টাকা বাকি রেখে গিয়েছেন। তিনি একথা বোধ হয় এমনিই বলেছেন। কিন্তু ন্যাশনাল সুগার মিল, তারা যে আখ কিনতো, সেই আখের টাকা চাষীরা ন্যাশনাল সুগার মিল-এর কর্তৃপক্ষের কাছে পাবে, তাদের সেই টাকা দেবার কি ব্যবস্থা আপনারা করেছেন?

**Shri Sushil Kumar Dhara:**

আমি এটা স্বীকার করি না যে, চাষীদের কাছে টাকা বাকি আছে। মাননীয় সদস্য উল্লেখ করেছিলেন যে, চাষীদের টাকা বাকি পড়ে আছে। আমি সেখানে বলেছি যে, যদি বাকি থাকে, তাহলে সেটা দেওয়া যেতে পারে কিনা সরকার চেষ্টা করে দেখবেন। কৃষকদের বঞ্চিত করা আমাদের সরকারের নীতি নয়।

**Shri Hara Prasad Chatterjee:**

এই মিলের ডাইরেকটার কারা কারা ছিলেন, বলতে পারেন কি?

**Shri Sushil Kumar Dhara:**

নোটিশ পেলে বলতে পারবো।

**Shri Khagendra Nath Bandyopadhyay:**

আমেদনগর সুগার মিল হওয়ার জন্য বীরভূমের অনেক চাষী সেখানে আখের চাষ চালু করেন। মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে কি বলবেন, সেইসব চাষীর কথা বিবেচনা করে যে, সেই আখ বর্তমানে কাজে লাগছে না, যে আখ এর পূর্বে দু-তিন বছর ধরে কাজে লেগে আসছিল, ঐ মিলটি যাতে এখানে চালু হতে পারে, যখন তার যন্ত্রপাতি অন্যত্র চলে যায় নি সেদিকে নজর দেবেন কি?

**Shri Sushil Kumar Dhara:**

আমি সম্প্রতি বীরভূমে গিয়েছিলাম এবং সেখানে ঐ মিল সম্পর্কে বিভিন্ন দায়িত্বশীল লোকের কাছ থেকে তাদের বক্তব্য খুব মনোযোগ সহকারে শুনে এসেছি। এখানে আসার পরে সংগে সংগে সেই বিষয় সংক্রান্ত যত ফাইল আমাদের দপ্তরে আছে তা ধরেছি এবং সে বিষয় নিয়ে কাজ এগুচ্ছে। আমার নিজের একান্ত ইচ্ছা এই সুগার মিলটি পুনরায় চালু করবার জন্য সরকার আপ্রাণ চেষ্টা করবেন।

**Shri Hara Prasad Chatterjee:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি বলতে পারেন যে, কোন কংগ্রেসী এম এল এ এই মিলটির ডিরেকটর ছিলেন কি না?

**Shri Sushil Kumar Dhara:**

আমি আগেই বলেছি—আমার কাছে ডিরেকটর নামের লিস্ট নেই। থাকলে বলা যেতে পারতো। ও'রা এর ভেতর না থাকলে এরকম কান্ডটা হবে কেন!

**Shrimati Biva Mitra:**

মাননীয় মন্ত্রিমহাশয় পূর্বে একজন কংগ্রেসী সদস্য ছিলেন কিনা?

(নো রিপ্লাই)

**Shri Mani Sanyal:**

মাননীয় মন্ত্রিমহাশয় বলেছিলেন যে, পূর্ববর্তী সরকার এই মিলের দরুন ৪৪ লক্ষ টাকার ব্যাপারে গ্যারান্টার হয়ে দাঁড়িয়েছিলেন এবং তার মধ্যে ৩৫ লক্ষ ৩২ হাজার টাকা ইতিমধ্যেই সরকার পেমেন্ট করেছেন। এই যে টাকা তাঁরা পেমেন্ট করলেন, কি দেখে করা হল? অর্থাৎ এই মিলের অ্যাসেটস কি, কত টাকার যন্ত্রপাতি ইত্যাদি আছে, সেটা জানাবেন কি?

**Shri Sushil Kumar Dhara:**

মাননীয় সদস্য বোধ হয় একটু ভুল করছেন। পূর্ববর্তী সরকার ৩৫ লক্ষ ৩২ হাজার টাকা গ্যারান্টার হিসাবে দাঁড়িয়েছিলেন এবং তার মধ্যে আগেকার সরকার দিয়ে দিয়েছেন ঐ গ্যারান্টির টাকা, মেসার্স ডানকান স্টুয়ার্ট অ্যান্ড কোং লিঃ, লন্ডন, তাকে ১৫ লক্ষ ৭৭ হাজার ৭০৬ টাকা ৬ নয়া পয়সা। এটা গভর্নমেন্টকে শোধ করতে হয়েছে। ও'রা ১৫ লক্ষ টাকার মেশিনারি দিয়েছিলেন, আর সেন্ট্রাল ব্যাঙ্ক অফ ইন্ডিয়া লিমিটেড ২,৬২,৫৭৫ টাকা পেমেন্ট করেছেন। আর যা যন্ত্রপাতি আছে, তার মূল্য কত দাঁড়াবে আমি জানি না। সেটার নোটিশ পেলে আমি তার ডিপ্রিসিয়েশন করে বলতে পারি।

[1-20—1-30 p.m.]

**শ্রীপ্রমথনাথ ধীবর:** আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করছি তিনি একদিন কংগ্রেসী এম এল এ ছিলেন কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** মাননীয় সদস্য যেমন কংগ্রেসে ছিলেন না, পরে এসেছেন, আমিও তেমনি কংগ্রেসে ছিলাম পরে কংগ্রেস থেকে বেরিয়ে এসেছি, এটা সর্বজনবিদিত ব্যাপার।

**শ্রীসত্যনারায়ণ বন্দোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় (এ) প্রশ্নের উত্তরে ইয়েস বললেন। আমি জিজ্ঞাসা করছি, যদি দখল দেওয়া হয়ে থাকে, তাহলে এই কল এখন সরকারী দখলে, অথচ এইমাত্র বললেন কত অ্যাসেট আমি জানি না, যখন দখল নিয়েছেন তখন সেই মিলের কত অ্যাসেট আছে সেটা না জেনেই কি সরকার দখল নিয়েছেন?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** সে প্রশ্ন উঠে না, এই জন্য যে, এখনি যে প্রশ্ন করলেন সে প্রশ্নের জবাব দিতে হলে যে তথ্যের দরকার সে তথ্য এখন আমার হাতে নেই, বিভাগে নিশ্চয়ই আছে।

**শ্রীসত্যনারায়ণ বন্দ্যোপাধ্যায়ঃ** এই যে মিলটা দখল নিয়েছেন এই দখল দেওয়ার পরে তাঁরা আজ পর্যন্ত যে চালাতে পারেন নি এতে কি কোন আইনগত বাধা আছে?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** আমি আগেই বলেছি এবং যদি না পেরে থাকেন সরকার তার জন্য আমার পূর্ববর্তী সরকারই দায়ী, নূতন সরকার নয়, কারণ আমরা সবে মাত্র এসেছি।

**শ্রীসত্যনারায়ণ বন্দ্যোপাধ্যায়ঃ** আমার প্রশ্ন হচ্ছে মিলটা এতদিন সরকার দখল করার পর কেন চালাতে পারছেন না? তার জন্য কি কোন আইনগত বাধা আছে?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** অ্যাডমিনিস্ট্রেটার ছিল সেই অ্যাডমিনিস্ট্রেটার উঠে গিয়েছে ১-৮-৬৬ তারিখ থেকে এবং তারপর থেকে রিটন অ্যাপ্লিকেশন ফাইল হয়েছে কোম্পানীর তরফ থেকে, সরকারী দখল সম্পর্কে। সেজন্য একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে।

**শ্রীসত্যনারায়ণ বন্দ্যোপাধ্যায়ঃ** তাহলে আমরা কি এটাই বুঝবো যে মিলটি সরকারী দখলে নেওয়ার পর আইনগত বাধার জন্য সরকারের আসল দখল নেই বা সেটা নিয়ে আইনগত কোন বিরোধ আছে?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** হ্যাঁ, হাইকোর্টের সিদ্ধান্তের বিরুদ্ধে আবার একটা অ্যাপ্লিকেশন হয়েছে।

**শ্রীহারাধন রায়ঃ** যেসব লেবারাররা কাজ করেছে তাদের সমস্ত পাওনা মিটিয়ে দেওয়া হয়েছে কিনা এবং ভবিষ্যতে চালু হলে তারা চাকরী পাবে কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** যদি মিল চালু হয় তাহলে নিশ্চয়ই ন্যায় নীতির দিক থেকে যাদের চাকরী পাওয়া দরকার সরকার তা বিবেচনা করে দেখবেন।

**শ্রীহারাধন রায়ঃ** ঐ মিলে কত শ্রমিক কর্মচারী কাজ করতো এবং তাদের লিগ্যাল ডিউস যা পাপ্য ছিল, সেগুলি মেটান হয়েছে কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** এ বিষয়ে নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** বাংলাদেশের একমাত্র চিনির কল সরকার নিজের হাতে নেওয়ার পর চালু করার ইচ্ছা আছে কিনা?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** একমাত্র চিনির কল বললে ভুল হবে, একমাত্র সরকারী চিনির কল। চালু করার ইচ্ছা প্রবল এবং যদি চালু করা যায় তাহলে নিশ্চয়ই তা করা হবে।

**শ্রীব্ . . র শুক্লা:** এইরকম ভাসা ভাসা উত্তর না দিয়ে সোজা উত্তর দিন যে মিলটা চা করার ইচ্ছা পশ্চিমবঙ্গ সরকারের আছে কিনা? যদি যদি দিয়ে বলছেন কেন?

**মিঃ স্পীকার:**

Mr. Shukla, you cannot supply the answer to the Hon'ble Minister. He wi answer in his own way.

**শ্রীসুশীলকুমার ধাড়া:** আমি বলছি মিলটা চালু করার ব্যাপারে যদি কংগ্রেসী বন্ধুরা কো রকম ভাবে চেষ্টা করে বিরোধিতা না করেন তাহলে চালু করা হবে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে আমাদের দেশে ইন্ডাস্ট্রিস ডেভ লপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট বলে একটা আইন আছে এবং সেই আইন বলে কেন্দ্রীয় সরকা যতই আইনগত জটিলতা যে-কোন মিলের থাকুক না কেন তাঁরা তদন্ত করে যে-কোন মিল সরকারে হাতে নিয়ে নিতে পারেন। পূর্বতন সরকার সেই আইনবলে এই মিল নিজেদের হাতে নেবা কোন চেষ্টা করেন নি?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** অতীতের সরকার এই বিষয়ে কি করেছেন তা বলতে গেলে আমা অনেক ফাইলপত্র দেখতে হবে এবং সেইজন্য আমি নোটিশ চাই।

### Realisation of house-building loans from the refugee families in Siliguri subdivision

***23.** (Admitted question No. *15.)

**শ্রীঅরুণকুমার মৈত্র:** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবে কি –

(ক) শিলিগুড়ি মহকুমায় কতগুলি উদ্বাস্তু পরিবারের গৃহ নির্মাণ ঋণ মকুব করার বিষ বিবেচনা আছে;

(খ) গৃহ নির্মাণ ঋণ আদায়ের জন্য কতগুলি সার্টিফিকেট জারী করা হইয়াছে; এবং

(গ) ঋণ মকুবের প্রস্তাব বিবেচনাধীন থাকাকালে সার্টিফিকেট জারী করা স্থগিত রাখ হইবে কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:**

(ক) বর্তমানে ৯০৫টি পরিবারের ঋণ মকুবের প্রস্তাব বিবেচনাধীন আছে। ইতিমধ্যে ১২৯৬টি পরিবারের ঋণ মকুবের জন্য সরকারী আদেশ দেওয়া হইয়াছে।

(খ) ৪১৯টি (ইহার মধ্যে ১০৩টি পুনর্বাসন স্থান পরিত্যাগকারী পরিবারকে ধরা হইয়াছে)।

(গ) যেসকল পরিবার ঋণ মকুব সংক্রান্ত আদেশের অন্তর্ভুক্ত সরকারের আদেশ অনুসারে ইতিমধ্যেই তাঁহাদের বিরুদ্ধে সার্টিফিকেট জারী বন্ধ করা হইয়াছে।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** এর মধ্যে যেসমস্ত পরিবারের ঋণ মকুব করা হয়েছে তার মধ্যে কতগুলি শহরবাসী এবং কতগুলি গ্রামাঞ্চলের অধিবাসী?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এই তথ্য আপনি আগে জিজ্ঞাসা করেন নি তাই উত্তর দেওয়া সম্ভব নয়। নোটিস দিলে বলব।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** এর মধ্যে কতগুলি পরিবার সরকারী কলোনির অধিবাসী এবং কতগুলি সরকারী কলোনির বহির্ভূত?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এরও ঠিক একই জবাব। নোটিস দেবেন আমি জানিয়ে দেব।

**শ্রীবিকেশচন্দ্র গুহঃ** এদের কত টাকা ঋণ দেওয়া হয়েছিল প্রত্যেককে এবং কত টাকা মকুব করা হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** ৯০৫টি পরিবারকে প্রত্যেককে কত টাকা ঋণ দেওয়া হয়েছিল এই তথ্য আমার কাছে নেই, নোটিস দিলে জানিয়ে দেব।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** কত টাকা পর্যন্ত ঋণ মকুব করা হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এক হাজার টাকা পর্যন্ত ঋণ মকুব করা হয়েছে।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** এই যে ঋণ মকুব করা হয়েছে এটা কোন শর্তসাপেক্ষ কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** না।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** এক হাজার টাকা ঋণের উপরে যাদের ঋণ মন্ত্রিমহাশয় বলেছেন যে, কোন শর্তাধীনে মকুব করা হয় নি কিন্তু সাড়ে বার শত টাকা ঋণের মধ্যে এক হাজার টাকা মকুব করবার পর বাকি যেটা থাকছে সেটা সুদে-আসলে প্রত্যর্পণ করা সত্ত্বেও কি মকুব করা হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এক হাজার টাকা মকুব করা হয়েছে, তার উপরে যে ঋণ আছে সেটা মকুব করা হয় নি, কিন্তু মকুবযোগ্য ঋণের সুদ এর সুদ দিতে হবে না এটা ঠিক হয়ে গিয়েছে।

**শ্রীহারাধন রায়ঃ** যেসব ক্ষেত্রে ঋণ মকুব করা হয়েছে সেগুলি কি পদ্ধতিতে মকুব করা হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** পদ্ধতি হচ্ছে কেন্দ্রীয় সরকার এক হাজার টাকা মকুব করবার কথা আমাদের বলেছেন, এক হাজার টাকা ঋণ মকুব করা হবে। এই মকুবযোগ্য ঋণের ইন্টারেস্ট যেটা সেটা মকুব করে দিয়েছি। এক হাজারের উপর দু হাজার টাকা পর্যন্ত ঋণ মকুব করব না এটা ঠিক হয়েছে কেন্দ্রীয় সরকারের মতে।

[1-30—1-40 p.m.]

**শ্রীপঞ্চানন সিংহরায়ঃ** আমার প্রশ্ন হচ্ছে বাংলাদেশের সর্বত্র এই ঋণ মকুব করা হচ্ছে কিনা বা সেইরকম কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** ঋণ মকুবের মালিক আমরা নয়, কেন্দ্রীয় সরকার আমাদের যা নির্দেশ দেন আমরা তা নিই—তবে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করছি যাতে এই ঋণ সব সময় মকুব করা যায়। কিন্তু তাঁদের কাছ থেকে কোন জবাব আমি পাই নি।

**শ্রীশ্রীপদ ভট্টাচার্যঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ক্ল্যারিফিকেশন চাচ্ছি। যিনি অরিজিন্যাল কোয়েশ্চেন করেন, তিনি যদি সাপ্লিমেন্টারি করেন তাহলে তাঁর প্রেফারেন্স অন্য লোকের আগে কিনা?

**মিঃ স্পীকারঃ** আপনি সাপ্লিমেন্টারি করুন, আমি অ্যালাউ করছি।

**শ্রীশ্রীপদ ভট্টাচার্যঃ** কোয়েশ্চেন যিনি করেছেন তিনি যদি সাপ্লিমেন্টারি করেন তাহলে তার প্রেফারেন্স আগে না, অন্য লোকের আগে এটা আমি জানতে চাই।

**মিঃ স্পীকারঃ** জেনারাল্যি তাই হয়, তবে আবার অন্য লোককে চান্স দিতে হবে তো? কোয়েশ্চেনটা হাউসের প্রপার্টি।

**শ্রীপঞ্চানন সিংহরায়ঃ** আমার প্রশ্ন ছিল ঋণ যে মকুব করা হচ্ছে তা শিলিগুড়ি মহকুমায় সীমাবদ্ধ, না, বাংলাদেশের সর্বত্রই এটা প্রয়োগ করা হচ্ছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আপনার কোয়েশ্চেন হচ্ছে সমস্ত বাংলায় এটা করা হয়েছে কিনা—সেই তালিকা আমার কাছে এখন নেই—তবে ঋণ মকুবের যে প্রিন্সিপল কেন্দ্রীয় সরকার আমাদের গ্রহণ করতে বলেছেন সেই প্রিন্সিপলের ভিতরে থাকলে আমরা সব জায়গায় তা করব।

**শ্রীজয়নাল আবেদীনঃ** এই উদ্বাস্তুদের ঋণ মকুবের আলোচনা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আগে যে সরকার ছিলেন তাঁরা আরম্ভ করেছিলেন, না, যুক্তফ্রন্ট সরকার আরম্ভ করেছিলেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** বহুদিন থেকে এটা চলছে, কিন্তু তারা এই জিনিসটার কতদূর কি করে গেছেন সেটা আমার কাছে নেই—তবে আমরা এটা শুরু করেছি এবং ঋণ মকুব হোক এটা আমরা চাই এবং এটা নিয়ে আমরা লেখাপড়া করছি।

**শ্রীপীযূষকান্তি মুখার্জিঃ** কখন ইন্ডিয়া গভর্নমেন্টের সঙ্গে আপনারা কথাবার্তা বলেছেন বা চিঠি লিখেছেন?

**মিঃ স্পীকারঃ** আপনি অন্য কোয়েশ্চেন করুন, এটা আমি ডিসঅ্যালাউ করছি।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এই যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কবে পত্র লেখা হয়েছে উদ্বাস্তুদের ঋণ মকুব করার জন্য?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আজকে আমাদের কাছে জয়েন্ট সেক্রেটারি অব দি রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্ট অফ দি সেন্টার এসেছিলেন, তাঁর সঙ্গে আলোচনাপ্রসঙ্গে এই কথাটা আমরা তুলেছি কোন নোট পাঠানো হয় নি—আমরা নোট পাঠাব।

**ডাঃ গোপিকারঞ্জন মিত্রঃ** আপনারা আরও জোর দিয়ে এই ঋণ যাতে সমস্ত মকুব করা হয় তার জন্য কোন চিঠি দেবেন কি না?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আমি একথা বলছি আমাদের নীতি হচ্ছে সমস্ত উদ্বাস্তুদের যে ঋণ আগে সরকার দিয়েছিলেন সেই ঋণ মকুব করার জন্য আমরা আপ্রাণ চেষ্টা করব।

**শ্রীহারাধন রায়ঃ** যাঁরা ঋণ গ্রহণ করেছেন তাঁরা প্রত্যেকে সেখানে বাস্তুভিটা তৈরি করেছেন কিনা? বা যাঁরা করেন নি সেখানে গভর্নমেন্ট কি অ্যাকসন নিচ্ছেন বা তাঁরা যদি কলোনি ছেড়ে চলে যান তবে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** যাঁরা ঋণ গ্রহণ করেছেন তাঁরা সেখানে বাড়ি তৈরি করেছেন কিনা আমরা সে খবর কি করে পাব—আপনি নোটিস দেবেন আমি বলে দেব, কার বাড়ি তৈরি হয়েছে কার বাড়ি তৈরি হয় নি।

**শ্রীনিখিল দাসঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, পূর্বতন সরকারের আমলে কয়টি ঋণ মকুব হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** সেটা আমাকে ফাইল খুঁজে দেখতে হবে আমি এখন বলতে পারছি না।

**শ্রীনিখিল দাসঃ** এটা কি সত্য যে, একটিও ঋণ মকুব হয় নি এবং এই সরকার যাতে এটা কার্যকরী হয় তার জন্য চেষ্টা করছেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** একথা সত্য যে, আমরা ঋণ মকুবের জন্য এই ইস্যুটা হাতে নিয়েছি ইতিমধ্যে ১২৯৬টি ঋণ মকুব করা হয়েছে।

**শ্রীঅরুণ মৈত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি যে, শিলিগুড়ি মহকুমায় ডিসেম্বর-জানুয়ারি মাসে এই মকুবের আদেশপত্র উদ্বাস্তুদের দেওয়া হয়েছিল কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** সেটা আমার জানা নেই—তবে আপনি যদি জানতে চান আমার কাছে আসবেন, আমি খুঁজে দেখে আপনাকে বলে দেব।

**শ্রীপ্রমথনাথ ধীবরঃ** মন্ত্রিমহাশয় একটু আগে বললেন যে, কেন্দ্রীয় সরকার এক হাজার টাকার ঋণ মকুব করেছেন, আবার বলছেন যে, না আমরা করেছিলাম—কোন্‌টা ঠিক?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আগে আমি জবাব দিয়েছি যে, আমরা যা করি সেটা কেন্দ্রীয় সরকারের হুকুম অনুসারেই করি—কেন না উদ্বাস্তু খাতে যে টাকা দেওয়া হয় সেটা কেন্দ্রীয় সরকার দেন এবং কেন্দ্রীয় সরকার যে নীতি আমাদের বলেন তা আমরা পালন করি—কিন্তু আমরা এটা সবেমাত্র শুরু করেছি এবং আমরা দেখব যাতে অন্যান্য ঋণও মকুব হয়—আমাদের সরকারের তরফ থেকে সেটা তাদের কাছে দাবি করা হবে।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** মন্ত্রিমহাশয় একটু আগে এখানে বললেন যে, কেন্দ্রীয় সরকারের হুকুমমত তাঁরা কাজ করেন—তাঁর কাছে আমার প্রশ্ন হচ্ছে মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এই কেন্দ্রীয় সরকার কোন দল তৈরি করেন?

**মিঃ স্পীকারঃ**

The question does not arise. I disallow the question so you need not answer that.

**শ্রীজয়নাল আবেদীনঃ** মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে বলবেন কি, এই যে ১২ শত পরিবারের ঋণ মকুব করেছেন, এই ঋণ মকুবের সুপারিশ বর্তমান যুক্তফ্রন্ট সরকার করেছেন, না, এর আগে যে কংগ্রেস সরকার গদিতে আসীন ছিলেন তাঁরাই এই উদ্যোগ করেছেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** স্পীকার, স্যার, এর থেকে এ প্রশ্ন আসে না।

**শ্রীজয়নাল আবেদীনঃ** স্যার, আপনি বিচার করে দেখুন মন্ত্রিমহাশয় যে উত্তর দিয়েছেন তার পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে কিনা?

**মিঃ স্পীকারঃ** আপনার কোয়েশ্চেনটা বলুন।

**শ্রীজয়নাল আবেদীনঃ** মন্ত্রিমহাশয় জানিয়েছেন যে, ১২শত পরিবারের ঋণ মকুব করেছেন—আমার বক্তব্য হচ্ছে যে, এই ঋণ মকুবের সুপারিশ আগে যে কংগ্রেস সরকার এই গদিতে আসীন ছিলেন তাঁরা করেছেন, না, এই ২৮ দিনের যুক্তফ্রন্ট সরকারের উদ্যোগে এই প্রচেষ্টা ফলবতী হয়েছে এই সঙ্গে স্পেসিফিক উত্তর ওঁর কাছে চাচ্ছি।

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আমাদের সরকার এসে এই ঋণ মকুবের পরিকল্পনাটা আমরা নিজেরা চেষ্টা করে শুরু করেছি—আগের সরকার কি করেছেন তা আমার জানা নেই।

**শ্রীমতী পুরবী মুখোপাধ্যায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি শুধু একটা কথা আপনার কাছে নিবেদন করতে চাই, কোয়েশ্চেন আওয়ারের সুযোগ নিয়ে মাননীয় মন্ত্রিমহাশয়রা হাউসকে মিসলিড করার চেষ্টা যেন না করেন। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করি এই মাত্র উদ্বাস্তু পুনর্বাসনমন্ত্রী মহাশয় বললেন জয়েন্ট সেক্রেটারির সঙ্গে আজকে মাত্র তাঁদের আলোচনা হয়েছে, এই উত্তর উনি এখানে দিয়েছেন। এখানে রেকর্ড আছে আপনি খুলে দেখুন। আমি এই প্রশ্নটা খুব মন দিয়ে শুনেছি, এখানে প্রশ্ন করা হয়েছিল যে, আপনারা কবে লিখেছেন—স্পেসিফিক ডেট, আপনি প্রথমে সেটা ডিসঅ্যালাউ করেছিলেন, তারপরে আপনি অনুগ্রহ করে সেই প্রশ্নটা অ্যালাউ করেছিলেন, তাতে উনি বলেন যে, আগে লেখা হয় নি—আজকে আলোচনা হয়েছে।

[1-40—1-50 p.m.]

তারপর আর একটা প্রশ্ন এই প্রসঙ্গে তিনি বলেছেন ১৬শ না ১২শ নম্বরটা ঠিক বলতে পারছি না, অলরেডি হয়েছে আমাদের প্রচেষ্টায়, যার সম্বন্ধে লেখা হয় নি বলে তিনি নিজেই আগের মুহূর্তে বলেছেন। তারপর সেটা তাঁদের প্রচেষ্টায় হয়েছে, পূর্বতন সরকার কি করেছেন এটা জানি না, এটা কি কোন দায়িত্বশীল মন্ত্রীর পক্ষে বলা উচিত? স্যার, আপনার কাছে আমি এই রুলিংই শুধু চাইব, আপনি হাউসে এটা বলবার চেষ্টা করবেন যে, আমাদের

গভর্নমেন্ট একটা কন্টিনিউইং প্রসেস, গভর্নমেন্ট কোন জায়গায় শেষ হয়ে যায় না, পারসেন্স অব দি গভর্নমেন্ট, পারসেন্স কন্ট্রোলিং দি গভর্নমেন্ট মে চেঞ্জ। অতএব আজকে পূর্বতন সরকার কি করেসপন্ডেন্স করেছেন না জেনে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যদি কোন নতুন ফর্মুলা নিয়ে আলোচনা করতে চান তাহলে প্রথমে চিঠি লিখে বলতে হবে যে, পূর্বতন সরকারের ফর্মুলা আমরা নাকচ করে দিয়ে নতুন ফর্মুলা আমরা আপনাদের কাছে উপস্থিত করছি। স্যার, এই পরিপ্রেক্ষিতে আপনার কাছে আমি স্পষ্ট রুলিং চাইছি যে—বক্তৃতার সুযোগ নিয়ে ও'রা যা বলছেন, তাতে আমার কোন আপত্তি নেই, কারণ সেটা আপনি পারসোন্যাল ওপিনিয়ান হিসাবে অ্যালাউ করেছেন, কিন্তু কোয়েশ্চেন আওয়ারের সুযোগ নিয়ে মাননীয় মন্ত্রিমহাশয়রা যদি হাউসকে মিসলিড করেন তাহলে হাউসের প্রতি অবিচার করা হয়। তাই এই হাউসের নিয়মরক্ষক হিসাবে আপনার কাছে আমি এটা নিবেদন করলাম।

**মিঃ স্পীকারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলেছেন সেগুলি স্পেসিফিক্যালি বললে এটা বিবেচনা করে দেখব যে, মিসলিড করেছেন কিনা? আপনি আমাকে এটা লিখে দিলে আমি যা করতে পারি করব।

**শ্রীমতী পুরবী মুখোপাধ্যায়ঃ** আপনি রেকর্ড দেখলে পাবেন। আমার রেকর্ড দেবার অধিকার নেই।

**মিঃ স্পীকারঃ** কোয়েশ্চেন আওয়ারের সময় ইনভেস্টিগেশন চলে না।

**শ্রীপঞ্চানন সিনহাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, যেসমস্ত উত্তর দিলেন সেগুলি পূর্বতন সরকারের রেকর্ডের ভিত্তিতে, না তাঁর সরকারের আমলের রেকর্ডের ভিত্তিতে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আপনার প্রশ্নটা আমি বুঝলাম না। এটা জেনে রাখুন যে, পূর্বতন সরকারের সমস্ত জিনিস আমরা এখনও দেখে উঠতে পারি নি। তবে এই উদ্বাস্তুদের ঋণ মকুব করা সম্পর্কে আমরা যেসমস্ত কথা ভাবছি সেটা উল্লেখ করেছি। পূর্বতন সরকারের আগের কার্যকলাপ না দেখলে উত্তর দেওয়া সম্ভব নয়। আজকে বিভিন্ন বিষয় নিয়ে যা আলোচনা করছি এর মানে এটাই নয় যে, পূর্বতন সরকার যা করেছেন আমরা সেটা ধামা চাপা দিয়ে নতুন কিছু করছি। পূর্বতন সরকারের সমস্ত জিনিস আমরা এখনও স্টাডি করে উঠতে পারি নি, করছি, যদি কিছু তাঁরা করে থাকেন তাহলে নিশ্চয় বলব।

**শ্রীশ্রীপদ ভট্টাচার্যঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, এই যে ১২শ ঋণ মকুবের অর্ডার এটা আজ সকালে জয়েন্ট সেক্রেটারীর সঙ্গে কথা বলার আগে না পরে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আপনি যে প্রশ্ন করেছেন সেটা বুঝতে পারলাম না।

**শ্রীশ্রীপদ ভট্টাচার্যঃ** আমার প্রশ্নটা অতি সহজ, জয়েন্ট সেক্রেটারির সঙ্গে কথা বলার পর এটা করেছেন না আগে করেছেন সেটাই আমি জিজ্ঞাসা করেছি।

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এটা অবান্তর প্রশ্ন।

**শ্রীশ্রীপদ ভট্টাচার্যঃ** অবান্তর কিনা সেটা কি মন্ত্রিমহাশয়ের মুখ থেকে শুনতে হবে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** জয়েন্ট সেক্রেটারির সঙ্গে আলোচনা করার পর অর্ডার ইস্যু হয়েছে কিনা আপনি এই প্রশ্ন করেছেন, এটা আপনি নিশ্চয়ই বুঝবেন যে, পরে ইস্যু হতে পারে না, আমি জোর করে বলছি যে, আমাদের সরকার এই ঋণ মকুবের ব্যাপার নিয়ে আলোচনা করেছেন এবং এটাই ঠিক হয়েছে যে, ঋণ মকুব আমরা করব। আপনারা তার জন্য আমাদের টাকা দেবেন এবং হুকুম দেবেন, এটাই বলেছি, এর বাইরে কিছু বলার নেই।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি, এই যে ১২শো উদ্বাস্তু পরিবারের ঋণ মকুবের কি হয়েছে বা কবে হয়েছে, শুধু তারিখটা বলে দিন।

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** কবে হয়েছে তার তারিখ দিতে হলে নোটিশ চাই।

**[illegible] শ্ক্লা:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এটা ২রা মার্চের আগে হয়েছে কি পরে হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** নোটিশ চাই।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে ঋণ মকুব করার অর্ডারগুলি দেওয়া হয়েছে, এটা তাঁদের মন্ত্রিসভা কার্যভার গ্রহণ করার আগে না পরে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এ তো আমি আগেই বলেছি, আমাদের কার্যভার গ্রহণ করার আগে কি পরে বা ২রা মার্চের আগে কি পরে সেটা ফাইল না দেখলে বলতে পারব না।

**ডাঃ গোপিকারঞ্জন মিত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় (ক) প্রশ্নের উত্তরে বলেছেন যে, ঋণ মকুবের প্রস্তাব জারি করা হয়েছিল কিনা? তাতে তিনি বলেছেন বিবেচনা করবেন, তা আমি জানতে চাই, এই বিবেচনার রায় লোক কতদিনের মধ্যে জানতে পারবে, এই যে যতদিন পর্যন্ত ঋণ মকুব না হচ্ছে ততদিন পর্যন্ত কি সার্টিফিকেট জারি করা স্থগিত থাকবে, এই বিবেচনার রায় আপনারা কতদিনের মধ্যে দেবেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এই প্রশ্নটি বিবেচনা করে তাড়াতাড়ি যাতে একটি সিদ্ধান্ত করতে পারি, সেই চেষ্টা করছি, তারিখ দিতে পারব না যে, কতদিনের মধ্যে হবে।

**শ্রীরবীন মুখার্জি:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, পশ্চিম বাংলায় যে বিপুল পরিমাণ উদ্বাস্তু পরিবার আছেন, তাঁদের মধ্যে মাত্র ১২শো পরিবারের ব্যবস্থা আজ পর্যন্ত হল এবং বাকিগুলির এখনও পর্যন্ত কোন ব্যবস্থা হল না কেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** মাননীয় সদস্য মহাশয় প্রশ্নটি দেখলেই বুঝতে পাববেন যে, এই প্রশ্নটি শুধু শিলিগুড়িতেই নিবদ্ধ, সুতরাং অন্যান্য জায়গায় কি হয়েছে না হয়েছে সেটা এই প্রশ্নে আসে না।

## Refugee colonies at Siliguri

***24.** (Admitted question No. 16.)

**শ্রীঅরুণকুমার মৈত্র:** উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিলিগুড়ি শহরের উদ্বাস্তু কলোনীগুলিতে জবরদখল দ্বারা বসবাসকারী পরিবারগুলির সংখ্যা কত এবং জবরদখলকারীদের বিরুদ্ধে কতগুলি উচ্ছেদের মামলা রুজু করা হইয়াছে;

(খ) উক্ত সরকারী কলোনীগুলিতে খালি প্লটের সংখ্যা কত; এবং

(গ) খালি প্লটগুলিতে দখলকারী পরিবারগুলিকে পুনর্বাসন দান করা হইবে কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:**

(ক) জবর দখল দ্বারা বসবাসকারী পরিবারগুলির সংখ্যা ৩০টি এবং ইহাদের সকলের বিরুদ্ধেই উচ্ছেদের মামলা রুজু করা হইয়াছে।

(খ) উক্ত কলোনীগুলিতে একটিও অবণ্টিত খালি প্লট নাই।

(গ) (খ) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

**শ্রীবিকেশচন্দ্র গুহ:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে উচ্ছেদের নোটিশ দেওয়া হয়েছিল এটা কোন্ সরকার দিয়েছেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** উচ্ছেদের নোটিশ কখন, কার দ্বারা দেওয়া হয়েছে, কোন সরকার দিয়েছেন আমার জানা নেই, যদি নোটিশ দেন তাহলে বলতে পারব, যে কোন্ সরকার দিয়েছেন।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই উচ্ছেদের মামলা যেগুলি রুজু করা হয়েছে তার কয়টিতে রায় হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** কয়টিতে রায় হয়েছে আমার জানা নেই, তবে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে কয়টি মামলায় উচ্ছেদের আদেশ দেওয়া হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এখনও পর্যন্ত কোন আদেশ দেওয়া হয়েছে কি না আমার জানা নেই, তবে সে খবর যদি আপনি তাড়াতাড়ি চান আমার সঙ্গে যোগাযোগ করলে আমি জানিয়ে দেব।

[1-50—2 p.m.]

**শ্রী এস এম ফজলুর রহমানঃ** এই মামলার ফলে কোন উদ্বাস্তু বাস্তুচ্যুত হয়েছে বলে খবর আছে কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এখনো পর্যন্ত বাস্তুচ্যুত হয়নি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** কোন্ আইন অনুসারে উচ্ছেদ মামলাগুলি রুজু হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আমার তা জানা নাই।

**শ্রীজয়নাল আবেদীনঃ** এই যে জবর দখল হয়েছে এগুলি কি সরকারী জমির উপর না কি ব্যক্তিগত মালিকানার উপর, সে তথ্য আপনার কাছে আছে কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** না।

**শ্রীজয়নাল আবেদীনঃ** সরকার যে মামলাগুলি চালু করেছেন কবে করেছেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** নোটিশ দিন, যেসব প্রশ্নের জবাব চাইছেন এগুলি এ প্রশ্ন থেকে উঠে না।

**শ্রীজয়নাল আবেদীনঃ** একথা কি সত্য যে যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর উচ্ছেদের মামলাগুলি চালু করেছেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এটা আমার জানা নাই, বোধ হয় যুক্তফ্রন্ট সরকার আসার আগেই মামলাগুলি চালু হয়েছে, এটা জেনে বলতে পারি।

**শ্রীজয়নাল আবেদীনঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, এদের কাছে কি আমরা ২৮ দিনের কার্যকলাপও আশা করতে পারি না? ২৮ দিনে আপনাদের কি হয়েছে জানা থাকা উচিত।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** এই যে উচ্ছেদ মামলা রুজু করা হয়েছে, এই মামলাগুলি কোথায় আছে—হাইকোর্টে, ডিস্ট্রিক্ট জাজের কাছে, সাব-জজের কাছে, মুন্সেফের কাছে না কি ট্রাইব্যুনালের কাছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করছেন, আমি তো মামলার ফাইলগুলি দেখি নি, কোথায় কোন্ অবস্থায় আছে দেখি নি, নোটিশ দিলে বলতে পারি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** রিফিউজী উচ্ছেদের কি একটি আইনই আছে এবং একটি জায়গা থেকেই মামলা করতে হয় না এক এক জায়গা থেকে এক একটি মামলা করতে হয়?

(কোন উত্তর দেওয়া হয় নি।)

**শ্রী এস এম ফজলুর রহমানঃ** এই জবর দখল কলোনীর মালিকানা কার?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** সরকার নিজেরা জমিগুলি অ্যাকোয়ার করেছে, তার উপর জবর দখল করেছে।

**শ্রীএস এম ফজলুর রহমানঃ** সরকার পক্ষ থেকে এই যে উচ্ছেদের মামলাগুলি করা হয়েছে সেটা প্রত্যাহার করার কোন পরিকল্পনা সরকার-এর আছে কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আমরা সমস্ত জিনিষটা বিবেচনা করে দেখছি কিভাবে উচ্ছেদ বন্ধ করা যায়, কিভাবে মামলাগুলি প্রত্যাহার করে নেওয়া যায় সেটা বিবেচনা করে দেখছি, এ সম্বন্ধে এখন কিছু বলতে পারি না, কতদূর করতে পারব না পারব।

**শ্রীনিখিল দাশঃ** এটা কি জবর দখল কলোনী না কি সরকার-এর বাড়ী তৈরী ছিল তাতে লোক ঢুকে পড়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** সেটা হচ্ছে সরকারী কলোনী, সরকারের জায়গা, এরা গিয়ে জবর দখল করেছে।

**শ্রীনিখিল দাশঃ** তাহলে আমার আগে যিনি সাপ্লিমেন্টারী করেছেন, একটি মাত্র আইন নয় অনেক আইন আছে যাতে উচ্ছেদ করা যায়, এই যে সরকারী জায়গায় জবর দখল করেছিল তাদের বিরুদ্ধে উচ্ছেদের মামলা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট জেলা থেকে করেছে না কি আপনার দপ্তর থেকে নোটিশ করে করেছেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থেকে করেছেন।

**শ্রীনিখিল দাশঃ** এই যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তার দপ্তর থেকে করেছেন আমার সাপ্লিমেন্টারী হচ্ছে এই কথা কি সত্য যে এই কেসগুলি ৫।৬ মাস কি এক বছর আগে রুজু করা হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** কত আগে রুজু করা হয়েছে আমি ঠিক জানি না, অনেক আগে হয়েছে এটা জানি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট নিজে কোন মামলা করতে পারেন না জানেন কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** জেলা থেকে করা হয়েছে।

**শ্রীরবীন মুখার্জীঃ** স্যার, প্রশ্ন করার উদ্দেশ্য হচ্ছে ইনফরমেসন জানা। যিনি প্রশ্নকর্তা তিনি যদি সেই ইনফরমেসন জানেন তাহলে শুধু শুধু কেন প্রশ্ন করছেন?

**মিঃ স্পীকারঃ** যিনি প্রশ্ন করবেন তিনি তাঁর ইচ্ছামত প্রশ্ন করতে পারেন এবং অনারেবল মিনিস্টার ইজ সাফিসিয়েন্টলী স্ট্রং টু প্রোটেক্ট হিমসেলফ।

**শ্রীরবীন মুখার্জীঃ** অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমি এক্তিয়ারের প্রশ্ন করছি না। আমি জানি ইনফরমেসন জানার জন্য প্রশ্ন করা হয়। কিন্তু এক্ষেত্রে আমি জানতে চাই প্রশ্ন-কর্তার যে প্রশ্নের উত্তর জানা আছে সেই প্রশ্ন তিনি বারংবার মন্ত্রিমহাশয়ের কাছে সাপ্লিমেন্টারী আকারে রাখতে পারেন কি না? আমি মনে করি এই প্রশ্ন করে তিনি হাউসের সময় নষ্ট করছেন।

(অ্যাট দিস স্টেজ শ্রীপ্রমথনাথ ধীবর রোজ টু স্পীক)

**মিঃ স্পীকারঃ**
Mr. Dhibar, you must take your seat. Mr. Mukherjee is on a point of order. You must maintain the order of the House.

**শ্রীরবীন মুখার্জীঃ** যিনি প্রশ্ন করছেন তিনি জানেন যে একটি মাত্র আইন আছে কিন্তু তা সত্ত্বেও তিনি সেটা মন্ত্রিমহাশয়ের কাছে জিজ্ঞাসা করছেন। কাজেই আমি লক্ষ্য করছি কিছু সদস্য আজকে এই প্রশ্নকে কেন্দ্র করে হাউসের সময় নষ্ট করছেন।

**মিঃ স্পীকারঃ** আমার বক্তব্য হচ্ছে যিনি প্রশ্ন করছেন নিশ্চয়ই তাঁর ক্ল্যারিফিকেসন, এল্‌সিডেসান চাইবার জন্য সাপ্লিমেন্টারী করবার রাইট আছে এবং সেই হিসাবেই তিনি অ্যাক্ট করছেন। যদি মন্ত্রিমহাশয় আগে উত্তর দিয়ে থাকেন তাহলে বলবেন উত্তর দেবার দরকার নেই। যদি তাঁর ফ্যাক্টস না জানা থাকে তাহলে বলবেন পরে বলব। কিন্তু ইন দি সাপ্লিমেন্টারী কোশ্চেন it is the duty of the Hon'ble Minister to ellucidate truth out of it.

**শ্রীআব্দ আসাদ মহম্মদ ওবাইদ্দল গনিঃ** অন এ পয়েন্ট অব অর্ডার। আমি বলতে চাই সিদ্ধার্থশংকর রায় যে প্রশ্নগুলি করছেন সেটা ম্যালাফাইডি। উনি একজন ব্যারিস্টার এবং উনি দেখাতে চাচ্ছেন মন্ত্রিমহাশয় আইন জানেন না এবং এই ইনটেনসন নিয়েই প্রশ্ন করছেন—কোন ইনফরমেশন জানার জন্য প্রশ্ন করছেন না।

**মিঃ স্পীকারঃ** আপনারা মনে রাখবেন ২টা বেজে গেলে কোশ্চেন আওয়ার উইল বি ওভার।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মন্ত্রিমহাশয় দয়া করে বলবেন কি, এই যে উচ্ছেদের মামলা র্জ্জু করা হয়েছে এর বাদী কে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** বাদী সরকার।

**শ্রীএস এম ফজলুর রহমানঃ** মন্ত্রিমহাশয় বলবেন কি, যে জমির উপর থেকে উচ্ছেদ করবার নোটিশ দেওয়া হয়েছে বা মামলা র্জ্জু করা হয়েছে সেটা কি সরকারের পুরাপুরি খাস জমি অর্থাৎ জমিদারী উচ্ছেদের জন্য খাস হয়েছে, না বিশেষ প্রয়োজনে খাস হয়েছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** সব তথ্য দিতে হলে নোটিশ প্রয়োজন। তবে মনে হয় এটা অ্যাকোয়ার করা হয়েছে উদ্বাস্তু পুনর্বাসনের জন্য।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** মন্ত্রিমহাশয় একটু আগে হাউসে বললেন যে, জেলা শাসক এইসব মামলা করেন। আমি তাঁকে জিজ্ঞাসা করছি জেলা শাসক যে মামলা করেছেন তিনি মন্ত্রী হিসেবে এইসব মামলা প্রত্যাহার করতে রাজী আছেন কি না?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আমি সব জিনিস না দেখে কিছু বলতে পারছি না।

**মিঃ স্পীকারঃ** কোশ্চেন আওয়ার ইজ ওভার।

## UNSTARRED QUESTIONS

### to which written answers were laid on the table

### to Health Centres at Bantalia and Dariapur

**9.** (Admitted question No. 10.)

**শ্রীসুধীরকুমার দাসঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি থানার বান্তলিয়া ও দরিয়াপুর স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ কার্য কবে শেষ হইয়াছে;

(খ) ইহা কি সত্য এই দুইটি স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ কার্য শেষ হইয়া গেলেও ডাক্তার ও ঔষধপত্র প্রেরণ করা হয় নাই; এবং

(গ) ইহা সত্য হইলে তাহার কারণ কি এবং এই সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**The Minister for Health:**

(ক) বড় বান্তলিয়া (বান্তলিয়া নহে) উপস্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ শেষ হইয়াছে ২।৭।৬৬ তারিখে এবং দরিয়াপুর (দৌলতপুর) উপস্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ শেষ হইয়াছে ১।১১।৬৫ তারিখে।

(খ) এবং (গ) বড় বান্তলিয়া উপস্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার ও ঔষধপত্র প্রেরণ করা হইয়াছে। ডাক্তারের সংখ্যাল্পতাহেতু দরিয়াপুর উপস্বাস্থ্যকেন্দ্রে এখনও কোন ডাক্তার (এবং ঔষধ) প্রেরণ করা যায় নাই।

### Health Centre at Maheshpur

**10.** (Admitted question No. 25.)

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা থানার 'মহেশপুর' গ্রামের স্বাস্থ্য কেন্দ্রটি নির্মাণ শেষ হইয়াছে কিনা; এবং

(খ) ঐ স্বাস্থ্য কেন্দ্রে কবে ডাক্তার পাঠানো হইবে?

**The Minister for Health:**

(ক) হ্যাঁ, হইয়াছে।

(খ) শীঘ্রই ডাক্তার পাঠানোর ব্যবস্থা করা হইতেছে।

### Proposal for remission of tax in Dubda Basin area

**11.** (Admitted question No. 26.)

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাংলা ১৩৬৭ সালে মেদিনীপুর জেলার এগরা থানার 'দুবদা বেসিনে' বন্যার ফলে কোন ফসল হয় নাই ইহা সরকার জানেন কি না; এবং

(খ) অবগত থাকিলে ঐ এলাকার ঐ সনের খাজনা মকুবের জন্য কোন নির্দেশ সরকার দিয়াছেন কিনা?

**The Minister for Land and Land Revenue:**

(ক) ইহা ঠিক নহে—১৩৬৭ সালে 'দুবদা বেসিনে' বন্যা হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### Officers employed in Subordinate Agricultural Service, Class I

**12.** (Admitted question No. 45.)

**শ্রীমহম্মদ আবদুল বারিঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে প্রমোশনপ্রাপ্ত সাবঅর্ডিনেট এগ্রিকালচারাল সার্ভিস, ক্লাস ওয়ান-এ কয়জন সরকারী কর্মচারী আছেন;

(খ) তাহাদের মধ্যে কতজন—

(১) স্থায়ী,

(২) অস্থায়ী,

(৩) কোয়াসী পার্মানেন্ট?

**The Minister for Agriculture:**

(ক) ছেষট্টি জন।

(খ) (১) সাতজন সাবঅর্ডিনেট এগ্রিকালচার্যাল সার্ভিস, ক্লাস ওয়ান-এ স্থায়ী।

(২) বাকি সব হয় সাবঅর্ডিনেট এগ্রিকালচার্যাল সার্ভিস ক্লাস টু বা ক্লাস থ্রি-তে স্থায়ী এবং তাহারা ক্লাস ওয়ানে সাময়িকভাবে কর্মরত।

(৩) কেহই না।

**Sale of foreign liquor, country spirit, opium, ganja, etc.**

**13.** (Admitted question No. 44.)

**শ্রীমহম্মদ আবদুল বারি:** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ১৯৬৫ সালে এবং ১৯৬৬ সালে পশ্চিমবঙ্গে জেলাওয়ারী কি পরিমাণে (১) বিলাতী মদ, (২) দেশী মদ, (৩) পচুই, (৪) সিদ্ধি, (৫) গাঁজা, (৬) আফিম, (৭) তাড়ি এবং (৮) কোকেন বিক্রয় হইয়াছে; এবং

(খ) ঐ বিক্রয়ের কোনটির দরুণ কত টাকা কর হিসাবে সরকারী তহবিলে জমা পড়িয়াছে?

**The Minister for Excise:**

(ক) এতদ্‌সঙ্গে তিনটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। তাড়ি বিক্রয় পরিমাণের কোনও হিসাব রাখা হয় না। এজন্য এই সম্পর্কে কোনও বিবরণ দেওয়া হইল না। কেবলমাত্র কোকেন হইতে প্রস্তুত ভেষজ দ্রব্য বিক্রয় করিবার অনুমতি দেওয়া হইয়া থাকে। এইরূপ বিক্রয়ের কোনও হিসাব রাখা হয় না। এইজন্য এ সম্বন্ধে কোনও বিবরণ দেওয়া সম্ভব নহে।

(খ) এতদ্‌সঙ্গে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

[2—2-10 p.m.]

**Shri Krishna Kumar Shukla:** On a point of privilege Sir, সম্ভবত আপনার মনে আছে দিন কতক আগে রাইটার্স বিল্ডিংসে কিছু ফাইল সরান নিয়ে একটা কেলেংকারী হয়েছিল।

**Mr. Speaker:** Mr. Shukla, you shall have to give me notice for that.

**Shri Krishna Kumar Shukla:**

এই ফাইলের ব্যাপার নিয়ে বাংলাদেশে একটা তুমুল আন্দোলন হয়েছিল। তারপরে আমরা শুনলাম সেই ফাইলগুলি ঝাড়পোছের জন্য বের করা হয়েছিল।

**Mr. Speaker:**

আপনি তো এ সম্বন্ধে আগে আমায় কোন নোটিশ দেন নাই, এখন বললে হবে কেন? নাউ কলিং অ্যাটেনশন।

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker:** The Minister-in-charge of the Relief Department will please make a statement on the subject of suspension of G.R. in different districts of West Bengal, called attention by Shri Sambhu Charan Ghosh on the 29th March, 1967.

**Shri Nishitha Nath Kundu:** Mr. Speaker, Sir, with reference to the Calling Attention notice by the honourable member, Shri Sambhu Charan Ghosh, regarding recent suspension of distribution of gratuitous relief in different districts of this State, I rise to say that the Government have no information about suspension of distribution of gratuitous relief in any part of the State, nor have they issued any instruction to the district Officers in the matter. In fact, instructions are already there that relief is administered with utmost promptness in all deserving cases and that no deserving case is left out. Anchal Panchayat which has direct touch with the people at the primary level has been provided with ready fund to meet emergent cases. During March, 1967, Government have so far sanctioned Rs. 3,28,000 for distribution of gratuitous relief to different district officers and further allotment will be sanctioned according to necessity.

**Mr. Speaker:** I have received four notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Serious clash between the inmates of "Ananda Marg" Asrama of Purulia and a number of outsiders—from Shri Sudhir Chandra Das.

(2) Non-availability of Government publications for primary students in the district of Burdwan—from Shri Provakar Mondal.

(3) Energising deep tubewells of Ausgram P.S. by Diesel as a temporary measure—from Shri Krishna Chandra Haldar.

(4) Assault on deputation of retrenched workers of Babisole Colliery, Asansol—from Sm. Geeta Mukhopadhyay.

I have selected the notice of Sm. Geeta Mukhopadhyay on the subject of Assault on deputation of retrenched workers of Babisole Colliery, Asansol.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Jyoti Basu:** On Tuesday.

**Mr. Speaker:** Some honourable members approached me for permission to mention some matters of public importance. Shri Sachindra Mohan Nandy may mention his matters.

**Shri Sachindra Mohan Nandy:**

মিঃ স্পীকার, স্যার, কিছুদিন হলো সমস্ত বে-আইনী মজুত মাল উদ্ধার করবার নামে, যে-সব ঘটনা ঘটছে তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি

Since 23rd June, 1967, there has been a complete breakdown of law and order in the Navadwip town in connection with the alleged campaign against hoarders and black-marketeers. Unruly mob led by local leaders of a particular political party made forced entry into shops, private houses, broke open locks of godowns often in absence of owners, ransacked the same and removed alleged hoarded stocks to the thana in presence of police officers whose number was very insignificant in comparison with public intruders. No list of seized articles was made on the spot. Private houses and shops were raided at midnight by mobs accompanied by Government officers. Nothing incriminating has been recovered from such raided houses. Persons have been arrested on the insistence of mob and not on the initiative of the police officers. Leaders from a particular political party moved in police jeep and caused arrest of persons on their demand. A Commerce Graduate named Ashutosh Kundu was severely assaulted by a mob on the allegation that he was a congress worker.

No action against the accused person has yet been taken. Officers who refused to act illegally has been transferred peremptorily on the demand of intruding public as a result of flagrant breach of law and unruly conduct of supporters and members of a particular political party. A great panic prevails among the law-abiding citizens.

**Mr. Speaker:**

এটাত আপনি বক্তৃতা করছেন। বক্তৃতা এখানে হবে না। ফ্যাক্টস কি আছে, শুধু সেইটুকু বলুন। আপনার সঙ্গে আমার কথা হয়েছিল যে আপনি জাস্ট মেনশন করবেন ব্যাপারটা।

**Shri Sachindra Mohan Nandy:**

আচ্ছা স্যার, যে সব ঘটনা ঘটেছে, সেই সম্পর্কে বহু চিঠি পেয়েছি, আমি সব চিঠি পড়বো না, দু'-একটি চিঠি থেকে শুধু কয়েকটি লাইন আমি পড়ছি। ধীরেন্দ্রনাথ সাহা, তিনি আমাকে জানিয়েছেন এক চিঠিতে—আই বেগ টু সাবমিট দ্যাট অন ২৩-৩-৬৭......

**Mr. Speaker:**

চিঠিটা আপনি দয়া করে পড়বেন না। কেবল ইউ মেনশন ফ্যাক্টস। কারণ সকলকে য এইভাবে একটু একটু করে সময় দিতে হয়, তাহলে সারা দিন কেটে যাবে।

**Shri Sachindra Mohan Nandy:**

আমি সবগুলো পড়বো না। শুধু মাত্র ঘটনাটা, এক এক লাইন করে জানিয়ে দিচ্ছি।

The following persons along with others have unlawfully assembled an forcibly taken away......

**Shri Jyoti Basu:** On a point of order, Sir,

আচ্ছা উনি যে একটা চিঠি থেকে পড়ছেন, আমাদের হাউসের নিয়ম অনুযায়ী এখানে এই ক কোন বাইরের চিঠি পড়া যায় না। ঘটনাটা ঘটেছে সেইটা উনি বলতে পারেন। আমি আশা ক উনি চিঠি থেকে ঘটনাটা যা ঘটেছে, তা বলে দেবেন। বাইরের অননুমোদিত চিঠি হাউ একেবারেই পড়বার নিয়ম নেই।

**Mr. Speaker:**

আপনিত ঘটনাটা বলে দিয়েছেন। আচ্ছা, বেশ ঠিক আছে। আপনি বসুন।

**Dr. Pratap Chandra Chunder:**

মাননীয় স্পীকার মহাশয়, আপনি যে আমাকে বলতে অনুমতি দিয়েছেন তার জন্য আপনা ধন্যবাদ জানাচ্ছি। আমি বক্তৃতা করবো না, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রিমহাশয়কে অনুরোধ করা এই সভার সামনে একটা বিবৃতি দেবার জন্য। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমরা সংবা পত্রে দেখেছি যে শান্তিপুরে গুলি চলেছে এবং অনেক ছাত্র আহত হয়েছে। এই সম্পে সংবাদপত্রে অন্য রকম বিবৃতি দেখছি। সেখানে প্রকৃত কি ঘটনা ঘটেছে সে সম্বন্ধে যদি মুখ মন্ত্রিমহাশয় একটা বিবৃতি দেন তাহলে আমরা সুখী হবো।

**Mr. Speaker:** I now take up non-official business.

**Shri Bhupal Chandra Panda:**

স্যার, এই জনসেবক পত্রিকা বিগত ২৮এ মার্চ তারিখের আমার বক্তব্যকে সম্পূর্ণ ডিসটর্টে করে একটি মিথ্যা রিপোর্ট দিয়েছেন যে আমি একটি অসত্য ভাষণ হাউসে দিয়েছি। আ আপনার কাছে আবেদন করছি এই যে পত্রিকাটি যে লিখেছে যে খাদ্য ঘাটতি আছে, অতএব ফে খাও। মঙ্গলবার রাজ্যবিধান সভায় ভূপাল পান্ডার রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য। আম বক্তব্য আপনার কাছে রাখছি এবং এই পত্রিকাটিও আপনার কাছে দিচ্ছি—আমি ডিমান্ড করছি জনসেবক পত্রিকার রিপোর্টারের পাস বা কার্ড অবিলম্বে সীজ করা হোক। আপনি এই দু বিচার-বিবেচনা করে ঐ কাগজের পাবলিকেশন বন্ধ করে দিন এই রকম মিথ্যা ভ.ষণ প্রকা করবার জন্য।

[2-10—2-20 p.m.]

**মিঃ স্পীকার:** আমি দেখবো আপনি কি বলেছেন, ওতে কি আছে আগে দেখি সেটা তারপ যে ব্যবস্থা করতে হয় বলবো।

**শ্রীপঞ্চানন সিংহ রায়:** স্যার, আমি এই হাউসের একজন নূতন সদস্য, প্রথম যখন এই হাউ আসি তখন এই হাউসের রীতিনীতি সম্বন্ধে স্বাভাবিকভাবে আমার জ্ঞান ছিল না। আমি এ অধিবেশনে গত পরশু তারিখে যে অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম সে সম্বন্ধে আপনার রুলিং তা আমি মাথা পেতে নিয়েছি কিন্তু অ্যাডজোর্নমেন্ট মোশন সম্বন্ধে......

**মিঃ স্পীকার:** আমি এখন ওটা অ্যালাউ করতে পারি না। আপনি আগে কেন নোটি দিলেন না? আমাকে আগে না জানালে আমি বলতে দিতে পারি না।

**শ্রীপঞ্চানন সিংহ রায়ঃ** আমি অ্যাসপার্সন দিয়ে রুলিংএর বিরুদ্ধে কোন কিছু বলতে চাই না, তুমি নূতন সদস্য হিসাবে অ্যাডজোর্নমেন্ট মোশন সম্বন্ধে আপনার রুলিং চাচ্ছি যে অ্যাডজোর্নমেন্ট মোশন সম্বন্ধে ভবিষ্যতে কি রীতি এখানে গ্রহণ করা হবে। আমি দেখলাম যে এই হাউসে একই অধিবেশন চলা কালে ডাঃ নলিনাক্ষ সান্যালকে একটা অ্যাডজোর্নমেন্ট মোশন পড়তে দেওয়া হল অথচ আমাকে পড়তে দিলেন না। এ সম্বন্ধে আপনার রুলিং চাচ্ছি।

**মিঃ স্পীকারঃ** আমি এখন ওসব আপনাকে অ্যালাও করবো না, যদি কিছু বলতে চান তাহলে আপনি পরে বলবেন।

We are going in a business like......

**শ্রীপঞ্চানন সিংহ রায়ঃ** স্যার, আমি বিনীতভাবে আপনার কাছে জানতে চাই ভবিষ্যতে অ্যাডজোর্নমেন্ট মোশান কোন্ রীতিতে চলবে। আপনি সেটা পড়ে দেবেন কি না, আপনি সেটা পার্ট অব ইট পড়বেন কিনা বা গোটা পড়বেন অথবা যিনি অ্যাডজোর্নমেন্ট মোশন তুলবেন তিনি পড়বেন সেটা জানতে চাই। কারণ আমি তার ব্যতিক্রম দেখেছি এবং নূতন সদস্য হিসাবে আমি দেখছি যে একজন সদস্যকে যে অধিকার দেওয়া হল আর একজনকে সে অধিকার না দেওয়ার ফলে তাঁর অধিকার ক্ষুন্ন করা হচ্ছে। আমি এ সম্বন্ধে আপনার রুলিং চাচ্ছি।

**মিঃ স্পীকারঃ** আপনাকে রুলিং এখন দিতে পারবো না, আমি সিদ্ধান্ত যা করবার তা করবো। এখন

I will take up the Private Members' resolutions.

আপনার নীতি এবং আমার চরিত্র এখন এখানে বিশ্লেষণ করবার সময় নেই।

## NON-OFFICIAL RESOLUTIONS

**Dr. Zainal Abedin:**

মিঃ স্পীকার, স্যার, আমি আমার প্রস্তাব উত্থাপন করছি—"পশ্চিমবঙ্গ বিধানসভা এই মর্মে পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করিতেছে যে—যেসমস্ত জমি ভাগচাষ প্রথায় ভাগচাষীদের দ্বারা চাষাবাদ হইয়া থাকে সেসমস্ত জমি ভাগচাষী কৃষকদের মৃত্যুর পর মৃত ভাগচাষীর পুত্র-পৌত্রগণ কিম্বা অন্য যে-কোন উত্তরাধিকারী চাষরত থাকিলে কিম্বা চাষাবাদ করিতে সক্ষম হইলে কেহই যেন জমির মালিকদের দ্বারা উচ্ছেদ না হয়—সেজন্য উচ্ছেদের বিরুদ্ধে ভাগচাষ আইনের আবশ্যকীয় সংশোধন করা হউক।"

মিঃ স্পীকার, স্যার আপনি জানেন জাতির জনক বাপুজী এই কথা বলেছিলেন "জমিন কা মালিক ওহি হোতা হায় যো উসমে মেহানত করতা হ্যায়।" গান্ধীজীর এই অমোঘ বাণী এবং মহৎ আদর্শের ভিত্তিতে পশ্চিমবঙ্গের কংগ্রেস সংগঠন মায়াপুর কনফারেন্সে এই সিদ্ধান্ত নিয়েছিলেন যে, লাঙ্গল যার জমি তার এই নীতি কার্যকরী করতে হবে। মিঃ স্পীকার, স্যার, আজকে যাঁরা আহা-উহু করছেন আমি জানি এই রেজোলিউশন তাঁদের গায়ে জ্বালা ধরাচ্ছে এইজন্য যে, এত বড় যুগান্তকারী সিদ্ধান্ত যদি গৃহীত হয় তাহলে তাঁরা লোক ক্ষেপাবার আর জায়গা পাবেন না। লোকের অসন্তোষ, লোকের দুঃখ নিয়ে যাঁদের বেসাতি এবং কারবার, লোকের অসুবিধা এবং বেকারত্ব নিয়ে যাঁদের কারবার আজকে আমার প্রস্তাব গৃহীত হলে একটা গুরুতর অসুবিধা দূর হবে এবং গ্রামাঞ্চলে যারা ভাগচাষ প্রথায় চাষরত আছে তাদের মধ্যে বিক্ষোভ অনেকাংশ কমে যাবে এবং ও'দের রাজনীতির যে মূলধন সেই মূলধন আর থাকবে না। তাই আজকেও ও'দের ঐ আহা-উহু হা-হুতাশ এবং এই দীর্ঘ নিশ্বাস। কিন্তু ও'দের আমি জানিয়ে দিতে চাই, জাতীয় কংগ্রেস কল্যাণকর রাষ্ট্র গঠনে সাধারণ মানুষের সুবিধার জন্য, গ্রামের মানুষের সুবিধার জন্য যে কর্মপন্থা, যে কর্মসূচী গ্রহণ করেছিলেন সেই কর্মসূচীর ভিত্তিতে আজকে কংগ্রেস পশ্চিমবঙ্গ বিধানসভায়, যদিও বিরোধীপক্ষ আসল নয়, জনসাধারণের কল্যাণব্রতী হিসাবে সে তার সাধনা করে যাবে। এতে আপনাদের রাজনৈতিক যত অসুবিধা হোক আপনাদের মূলধন যতই অপচয় হোক আমরা দেখার, জনতার কাজে লাগে, মানুষের উপকারে আসে, কৃষক বেঁচে যায়, গ্রামবাসীর কাজে লাগে,

দরিদ্রের সংস্থান হয়, এই ব্যবস্থা, প্রস্তাবনা আমরা বরাবর করতে থাকব। মিঃ স্পীকার, স্যার, আমি যেকথা বলছিলাম সেটা হচ্ছে মায়াপুর কংগ্রেসে পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেসের শাখা সর্বভারতীয় জাতীয় কংগ্রেসের যে মূল নীতি জমিতে যারা লাঙ্গল দিয়ে চাষ করে তাদের ধীরে গণতান্ত্রিক প্রথায় সেই জমির মালিকানা দিতে হবে এবং এই মালিকানা দেওয়ার জন্য মায়াপুর কংগ্রেসে তাঁরা রেজোলিউশন নিয়েছিলেন, যাঁদের চোখ আছে তাঁরা খোঁজ করে দেখুন যে, লাঙ্গল যার জমি তার এই যুগান্তকারী শ্লোগান তাঁরাই প্রথমে তুলেছিলেন। স্যার, এ'রা এ সম্বন্ধে চিন্তাও করে না। আমি সেজন্য বলব আজকে শান্তিপূর্ণ উপায়ে যদি সমাজবাদ প্রতিষ্ঠা করতে হয়, শান্তিপূর্ণ উপায়ে যেখানে সমাজবাদ প্রতিষ্ঠার সম্ভাবনা বিদ্যমান আছে সেখানে আমার যে প্রস্তাব সেটা একটা গুরুত্বপূর্ণ অংশ নেবে বলে আমি মনে করি। আমি একথা আপনার মাধ্যমে বলতে চাই, পশ্চিমবঙ্গ সরকারে কংগ্রেস যে এতদিন গদিতে ছিল তাঁরা এই সরকারী দায়িত্ব পালন করেছেন, ভাগচাষীদের উপকারের জন্য ধারাবাহিকভাবে একটার পর একটা আইন করে গিয়েছেন, ভাগচাষীরা যাতে সুযোগ পায়, ভাগচাষীরা যাতে উচ্ছেদ না হয়, তারা যাতে কোনরকমে ক্ষতিগ্রস্ত না হয়, মালিক যাতে এদের খেয়াল-খুশিমত উচ্ছেদ না করতে পারে, এর কোন বিধান তখন ছিল না। ১৯৫০ সালে কংগ্রেস সরকার প্রথম বর্গাদার আইন প্রণয়ন করে ভাগচাষীদের স্বার্থ, অধিকার প্রতিষ্ঠা করার চেষ্টা করে এবং সে অধিকার রক্ষা করার চেষ্টা করে। মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন পরবর্তিকালে ১৯৫৫ সালে, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট ভূমি সংস্কার আইনের মাধ্যমে এই বর্গাদার আইনকে রহিত করে ভূমি সংস্কার আইনের মাধ্যমে বর্গাদার চাষীর সুবিধা দিতে থাকে। আপনি জানেন তারপর বহু সংস্কার এবং অ্যামেন্ডমেন্ট করে ভাগচাষীরা যাতে ক্ষতিগ্রস্ত না হয় তার ব্যবস্থা তাঁরা করেছেন এবং আজকে যে প্রস্তাব আমি রাখছি এই প্রস্তাব কংগ্রেস ক্ষমতায় থাকলে হয়ত আজকে প্রস্তাবের আকারে আসত না, সংশোধন আকারে আসত বলে আমি মনে করি, সেজন্য আমি আজকে যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করব তাঁরা যেন এই প্রস্তাবটির বিষয় বিবেচনা করে দেখেন, যাতে গ্রামের দরিদ্র মানুষ যারা অপরের জমিতে চাষ করে সেই চাষরত অবস্থায় তাদের বেকার না হয়ে যেতে হয়। স্যার, আপনি জানেন কলকাতায় মানুষ আজকে যদি বাসা ভাড়া নিয়ে থাকে, মিঃ স্পীকার, স্যার, গড ফরবিড হঠাৎ আপনার মৃত্যু হলে আপনার ছেলেমেয়েদের সেই বাড়ির মালিক যেমন বার করে দিতে পারে না বাড়ি থেকে ঠিক সেইরকম যে জমিতে দরিদ্র চাষী চাষ করে তার যদি হঠাৎ মৃত্যু হয় তাহলে তার ছেলেপুলে বা তার উত্তরাধিকারিগণ যাতে সেই জমি চাষআবাদ করতে পারে তার নির্দিষ্ট কোন বিধান এই ভাগচাষ আইনে নেই। আজ পর্যন্ত যে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট আছে সেই আইন অনুসারে সেই জমি মালিকের কাছে ফেরত যায় এবং মালিক সেই জমিতে নিজে চাষ করতে পারে কিম্বা অন্য কোন ভাগচাষীকে বসাতে পারে। আমার প্রস্তাব গৃহীত হলে এবং অংশটা যদি অন্তত আইনে যথোপযুক্ত সংশোধন করা হয় তাহলে যারা সক্ষম চাষী জমিতে চাষ করতে পারবে এইরকম উত্তরাধিকারী পুত্র-পৌত্র যারা তারা জমি থেকে উচ্ছেদ হতে পারবে না। মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন, যুক্তফ্রন্ট সরকার এতদিন বলে গিয়েছেন বেকারত্ব একটা বিরাট প্রশ্ন, এই বেকারত্ব শুধু শহরে সীমাবদ্ধ নয়, এই বেকারত্ব গ্রামে পর্যন্ত ছড়িয়ে পড়েছে। আজকে যদি গ্রামে বেকারত্বের চাপ কমাতে হয় তাহলে জমিতে চাষ করার যাদের সাজসরঞ্জাম আছে, জমি যারা চাষ করতে জানে তাদের যেন আকস্মিকভাবে উচ্ছেদ না করা হয়। এই উচ্ছেদ না করার জন্যই এই বিধান আজকে করা হয়েছে।

[2-20—2-30 p.m.]

যারা জমিতে আছে, জমিতে চাষ করতে জানে, চাষের প্রণালী জানে, তাদের যাতে জমি থেকে উচ্ছেদ না করা হয়, যাতে ভাগচাষীদের জমি থেকে উচ্ছেদ করা না হয় তার জন্য এই বিধান-প্রসঙ্গে আপনার কাছে কয়েকটি কথা নিবেদন করব। ভাগচাষ, স্যার, একটা কনট্রাক্ট—পার্সোন্যাল পারফরম্যান্সএর এই কনট্র্যাক্টএর বেনিফিট লিগ্যাল এয়ারস পায় না। যে কনট্র্যাক্ট করবে তার লিগ্যাল এয়ারস যাতে জমি থেকে বঞ্চিত না হয় তার ব্যবস্থা রাখতে হবে। ভাগচাষী টেন্যান্ট যে কনট্র্যাক্ট করে তার উত্তরাধিকারী যাতে বেনিফিট পায় সেটা করতে হবে। যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এর দ্বারা সেই কাজ পূরণ হবে। আমার আরও বক্তব্য যে, কিছু কিছু অসুবিধা এখানে দেখা দিতে পারে যে, এই ভাগচাষ প্রথায় একজন জমির চাষ করে

হবে, কিন্তু সেখানে তার একাধিক উত্তরাধিকারী থাকলে কে পাবে? সেখানে তাদের মধ্যে মীমাংসার একটা সুযোগ দিতে হবে এবং সেখানে জে এল আর, এল আর'স অফিস আছে, ভাগচাষ বোর্ড আছে তাঁরা এরকম ক্ষেত্রে সমস্যার সমাধান করবেন। একাধিক উত্তরাধিকারী থাকলে কে চাষ করবে সেটা তাদের মধ্যে একটা মীমাংসার ব্যবস্থা করতে হবে। এ বিষয়ে আমাদের একটা মূল নীতি ঠিক করতে হবে। ১৯৫০ সালে যে আইন লিপিবদ্ধ হয়েছে তার ১৭(২) ধারায় আছে—

nothing in this Act shall be deemed to confer upon bargadar any heritable or transferable right to cultivate the land of the owner.

এই আইন পরবর্তিকালে বাতিল হয়েছে এবং যেসমস্ত ধারা পরে সন্নিবিষ্ট হয়েছে তাতে কিন্তু এই বর্তমান প্রস্তাব সম্বন্ধে কোন ইঙ্গিত নেই, নির্দিষ্ট কোন বিধান নেই। আমি এই কথা বলতে চাই যে,

right to cultivate as bargadar is heritable and transferable

যেখানে চাষীর ছেলে চাষ করতে সক্ষম হবে—নট টু সেল দিস রাইট যেখানে তা করতে পারবে সেখানে তাদের এই সুবিধা দেওয়া উচিত, তাতে অন্যপক্ষের বিরোধিতা করার কারণ নেই। যাঁরা জনতার সরকার, তাঁরা নিশ্চয়ই জানেন

If India living in villages, Bengal doubly lives in villages.

গ্রামবাংলার মানুষকে তাই সুযোগ দিতে হবে। কলকাতায় ভাগচাষ প্রথায় চাষ হয় না, হয় গ্রামে। এদের বিষয় চিন্তা করবেন আশা করি। এই যে প্রস্তাব আমরা উত্থাপন করেছি আশা করি বিনা দ্বিধায় ও'রা গ্রহণ করবেন। অবশ্য এই প্রস্তাব কংগ্রেসপক্ষ থেকে এসেছে এবং এটা কার্যকরী করা হলে ও'দের হট্টগোল করার সুযোগ কমে যাচ্ছে বলে একে বাধা দিতে পারেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nathaniel Murmu:**

মিঃ স্পীকার, স্যার, আমি যে সংশোধনী প্রস্তাবটি এনেছি সেটা আমি মুভ করছি। শেষ পংক্তিতে "ভাগচাষ আইনের" এই শব্দগুলির পরিবর্তে "পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের সংশ্লিষ্ট ধারার" এই শব্দগুলি বসানো হোক। মিঃ জয়নাল আবেদীন যে প্রস্তাব এনেছেন তার স্বপক্ষে উনি বললেন যে, মায়াপুরে ও'রা এই প্রস্তাব নিয়েছিলেন। আমরা যারা আজ সরকার-পক্ষে এসেছি আমরা বহুবার মাঠে-ময়দানে যা মিটিং করেছি তাতে এবং যে কয়দিন ধরে আমরা পলিটিক্স করছি আমরা বার বার এ প্রস্তাব নিয়েছি, ভূমিরাজস্ব-মন্ত্রী হরেকৃষ্ণবাবু যতদিন থেকে মন্ত্রীত্ব করছেন আগে তিনি বারে বারে এই কথা বলেছেন। সুতরাং আজকে আবেদীন সাহেব যে বলছেন আমাদের গাত্রদাহ হবে—এটা ঠিক নয়, আমরা এটা সমর্থন করছি। সংশোধনী আইনের কথা তিনি বলেছেন যে, বর্তমানে ভাগচাষ আইন বলে কোন আইন নেই। এখানে ভাগচাষ সংক্রান্ত যে আইন সেটা পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের অধ্যায়ে রয়েছে। সেইজন্য আমি বলেছি পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের সংশ্লিষ্ট ধারার কথাটা সন্নিবেশিত করা হোক। আমার এ সম্পর্কে খুব বেশি বলার নেই, তবে আবেদীন সাহেবকে একটা কথা বলতে চাই যে, উনি জানলেন কি করে যে, আমরা আপত্তি করতে পারি। এই আশংকা উনি কেন করছেন জানি না। উনি নিশ্চয় শুভেচ্ছা এবং শুভবুদ্ধিতে প্রণোদিত হয়ে রেজলিউশনটা এনেছেন। কিন্তু আমি আশ্চর্য হয়ে যাচ্ছি তিনি যখন ঐ সরকারের উপমন্ত্রী ছিলেন, এক পোয়া মন্ত্রী তিনি এই আইনটাকে যদি তাঁর চেষ্টাতে পুনরায় পাশ করাতে পারতেন তাহলে সম্পূর্ণ কৃতিত্ব তিনি পেতেন। আমরা এতে আপত্তি করতাম না—বরং গত পাঁচ বছর আমি হরেকৃষ্ণবাবু, বিনয় চৌধুরী এবং আরও অনেক সদস্য বার বার এই সংশোধনী আনার চেষ্টা করেছেন। কিন্তু তা নেগেটিভড হয়েছে এবং আমি যদি ভুল না করি ভূমিসংস্কার আইনে এইরকম একটা প্রস্তাব ছিল তার বিরুদ্ধে লাল বোতাম জালিয়েছেন আবেদীন সাহেব। সুতরাং এই সব কথা বলে লাভ নেই। আজকে রাজনীতির কোন প্রশ্ন আসছে না—কিন্তু কথা হচ্ছে যিনি প্রস্তাবটা এনেছেন তাঁর শুভেচ্ছা, শুভবুদ্ধি সম্পর্কে আমার কিছুটা সংশয় আছে। কারণ, তিনি একজন বিরাট জোতদার, আমার জেলায় তাঁর বাড়ি এবং আমরা শুনি যে প্রচুর জমি তিনি নাকি বেনামী করে রেখেছেন। আমার প্রস্তাবটা তিনি নিশ্চয় গ্রহণ করবেন। তাঁকে এই অনুরোধ আমি করছি এবং আমি হরেকৃষ্ণবাবুকেও অনুরোধ করব যে, যদি বেনামী কোন জমি থাকে তাহলে নিশ্চয় সেই

বেনামী জমিগুলি যেন উদ্ধার করার চেষ্টা করা হয়। সঙ্গে সঙ্গে আমি আবেদীন সাহেবকে আবেদন জানাই যে মায়াপুরের প্রস্তাব, গান্ধীজীর প্রস্তাব বা জে সি কুমারাপ্পার কথা বলেছেন—আমি অনুরোধ করি যে, সত্যিকারের যদি তিনি বেনামী করে থাকেন তাহলে তিনি নিজে ভলান্টিয়ারীলি হরেকৃষ্ণবাবুকে যেন তা জানিয়ে দেন তাহলে কিছুটা জমি চাষীদের দেওয়ার পক্ষে যুক্তফ্রন্ট সরকারের সুবিধা হবে—এই বলে আমি আমার সংশোধনী প্রস্তাব উত্থাপন করছি।

[2-30—2-40 p.m.]

**Shri Pijush Kanti Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীজয়নাল আবেদীন যে প্রস্তাব এনেছেন সেটা আমি সমর্থন করতে উঠেছি। সমর্থন করতে উঠেছি এইজন্য যে, এই প্রস্তাবের দুটো দিক আছে—একটা দিক হল সিকিউরিটি অফ ওয়ার্ক—কাজের নিরাপত্তা। দ্বিতীয় দিক হচ্ছে, খাদ্যের যে সমস্যা আছে সেই সমস্যা সমাধানের প্রশ্ন এর মধ্যে আছে। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের দেশের জাতীয় আয় এখনও পর্যন্ত অধিকাংশ আসে কৃষি থেকে এবং কৃষির মধ্যে যারা ভাগচাষী তাদের সংখ্যা কম নয়। সমস্ত বাংলাদেশে যে পরিমাণ লোক এই ভাগচাষ করে জীবিকা নির্বাহ করে তাদের সংখ্যা উল্লেখযোগ্য আমাদের এই পশ্চিম বাংলায়। এখন কথা হচ্ছে, আমাদের দেশের একটা সংখ্যক তাদের জীবিকা সম্পর্কে যদি সিকিউরিটি না থাকে তাহলে পরে মনে-প্রাণে তারা নিজেরা চাষ করতে পারে না এবং নিজেদের কাজের তাদের ক্ষতি হয়। প্রশ্ন হচ্ছে জমির মালিক যারা বা জোতদার যারা তারা অনেকেই বিভিন্ন অজুহাতে এই জমির আধিয়ারদের সরিয়ে দেবার চেষ্টা করে। অনেক ক্ষেত্রে ভাগচাষীদের মৃত্যুর পরে তাকে সরিয়ে দেবার চেষ্টা করা হয়। আমাদের এই পশ্চিম বাংলায় অনেক ক্ষেত্রেই শুনেছি যে, পরিবর্তন করলে পরে নূতন যে ভাগচাষীকে নিয়োগ করা হবে কেবলমাত্র নূতন লোক নিয়োগ করে তাদের অধিকারই খর্ব করা হয় না, নিয়োগ করবার জন্য নাকি কিছুটা সেলামী জোতদারকে দিতে হয়। এটা একটা অদ্ভুত ব্যাপার যেটা প্রচলিত আছে এই এলাকার কোন কোন অঞ্চলে এবং এর ফলে ভাগচাষীকে মূলত ক্রীতদাসের মত কাজ করতে হয় এবং এই ক্রীতদাসের মত যে কাজ করতে হয় সেই কাজে তাকে যদি তার জীবিকানির্বাহ সম্বন্ধে নিশ্চয়তা দেওয়া যায় তাহলে পরে যে জমি সে চাষ করবে এবং তার পরবর্তী পুরুষ বা সন্তান-সন্ততি যে জমিতে কাজ করবে সেই জমির উন্নয়ন এবং সেই জমিতে মনপ্রাণ তারা নিয়োগ করতে পারে। এর ফলে শুধুমাত্র জমির উৎপাদন বৃদ্ধি পায় না, ভাগচাষী যে জমিতে চাষ করবে সেই জমিতে তার নিজের স্থায়িত্ব সম্পর্কে একটা নিশ্চয়তা তার মনে দেখা দেবে এবং দেশের একটা বিরাটসংখ্যক জনসাধারণের উপর যে উৎপীড়ন হয় সেটা দূর হয়ে যাবে। এখন প্রশ্ন হচ্ছে জয়নালবাবু যে প্রস্তাব এনেছেন একজন চাষী ধরুন ৫।৬ বিঘা জমি আবাদ করে, তার তিন-চারটি ছেলে আছে, তারা প্রত্যেকে যদি চাষী হয় বা চাষ করতে চায় তাহলে সেক্ষেত্রে কি ব্যবস্থা অবলম্বন করা হবে সেই সব টেকনিক্যাল ব্যাপার—সেই টেকনিক্যাল ব্যাপার সম্পর্কে আমি আপাতত কিছু তুলতে চাই না, সেটা এই প্রস্তাব গ্রহণের পর সরকার যখন আইন প্রণয়ন করতে যাবেন তখন এ সম্পর্কে দুই পক্ষ থেকে আলাপ-আলোচনা করে একটা পন্থা নির্ধারণ করা যেতে পারে বা যদি কোন বর্গাদারের সন্তান-সন্ততি এই বৃত্তি ছেড়ে অন্য বৃত্তি গ্রহণ করতে চায় তাহলে তার পক্ষে কি ব্যবস্থা গ্রহণ করা হবে সেটা তো টেকনিক্যাল ব্যাপার, আলাদাভাবে সেটা বিচার করে দেখার প্রয়োজন। প্রশ্ন হচ্ছে এই আইনের যে মূল নীতি সেই মূল নীতি হচ্ছে একটা জমিতে যে চাষ করে তার পরবর্তী যে পুরুষ তার কাজের নিশ্চয়তা থাকবে কিনা। আমাদের ঐ এলাকায় চা-বাগানগুলিতে যেমন একদিন ছিল ফ্যামিলি এমপ্লয়মেন্ট অর্থাৎ বাইরের থেকে লেবার তারা নিয়ে যেত এবং সেই পরিবারে নতুন করে যারা আসত তাদের এমপ্লয়মেন্ট বাধ্যতামূলক খানিকটা ছিল যার ফলে যে এলাকার লোক যেত না আস্তে আস্তে সেই এলাকায় বাইরের লোক স্থায়ীভাবে বসতি সুরু করল। বর্গাদারদের বেলায় যদি সিকিউরিটি থাকে তাদের পরবর্তী পুরুষের কাজের নিশ্চয়তা যদি থাকে তাহলে ভাল হয়। আজকাল বিশেষ করে উত্তরবঙ্গে কতকগুলি জেলায় দেখা যায় যে, মাইগ্রেশন হয় অনবরত। প্রত্যেক বর্গাদারের অধিকাংশ কোন ঘরবাড়ি নেই এবং তা না থাকার ফলে আজকে এই গ্রাম, কালকে ঐ গ্রাম, পরশু ঐ গ্রাম—হয়ত সমস্ত জীবন ভরে দেখা যাবে একটা বর্গাদার এক জায়গা থেকে আর এক জায়গায় চলে গেছে। এই নম্যাডিক টাইপ অফ লাইফ—এতে শুধু জীবিকা বা উৎপাদন ক্ষতিগ্রস্ত হয় না, এতে মানসিক দিকও

ক্ষতিগ্রস্ত হয় এবং এর ফলে তাদের সন্তানসন্ততি বা তাদের পরবর্তী পুরুষের মধ্যে সুখ-সুবিধা বা অন্যপ্রকার যে মানসিক ডেভেলপমেন্ট সেটাও সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত হয়। এইজন্য সর্বাঙ্গীণ উন্নতির জন্য সামাজিক পরিপূর্ণ স্বাস্থ্য বজায় রাখবার জন্য বিশেষ করে চাষী সমাজ বা ল্যান্ড লেবার যারা, এই সমাজের স্বাস্থ্য বজায় রাখবার জন্য যারা চাষী, ভাগচাষী তাদের পরবর্তী সন্তান-সন্ততি বা ঐ পরিবারের যদি কেউ কর্মক্ষম ব্যক্তি থাকে এবং সেই কর্মক্ষম ব্যক্তি যদি চাষের কাজে নিজেকে নিয়োগ করবার জন্য প্রস্তুত থাকে তা হলে সেই কাজে তার যেন নিশ্চয়তা থাকে। হঠাৎ একটা চাষী মারা গেলে বহু ক্ষেত্রে দেখা যায় যে, সঙ্গে সঙ্গে তাকে সরিয়ে দেবার জন্য জোতদার বা জমির মালিক অজুহাত খোঁজে এবং সেই অজুহাত বারে বারে প্রয়োগ করবার চেষ্টা করে।

এই অবস্থা যদি হয় যে কোন চাষী কোন জমি চাষ করছে তার মৃত্যুর পর এগ্রিকালচারাল ইয়ারের শেষের দিকে হলে এগ্রিকালচারাল ক্রপ তোলার সময় পায়, প্রথম দিকে হলে তার সন্তানদের মূলত পথে দাঁড়াতে হয়। যে এলাকায় ঘরবাড়ি আছে তাদের সেখানে থাকবার জায়গা আছে কিন্তু যেখানে তাদের ঘরবাড়ি নেই, যেমন উত্তরবঙ্গে যেখানে তাদের ঘরবাড়ি নেই, জমির মালিককে যেখানে ঘরবাড়ি করে দিতে হয় সেখানে তাদের অবস্থা শোচনীয় হয়ে পড়ে, এমন কি তাদের সেখানে পথের ভিখারী হয়ে যাবার সম্ভাবনাও থাকে। তাদের যদি সিকিউরিটি না দেওয়া যায় তাহলে তার ফলে শুধু সেই যে ব্যক্তিগতভাবে ক্ষতিগ্রস্ত হয় তা নয়, সমাজের উপর সে একটা বোঝা-স্বরূপ হয়ে দাঁড়ায়। এর ফলে তার মানসিক প্রতিক্রিয়া দেখা দেয় এবং তার প্রভাব সমাজের উপর প্রতিফলিত হয়। যার জন্য সমাজবিরোধী কাজে লোককে নিয়োজিত হতে হয়। মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় জয়নাল আবেদীন যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করছি। আর এটা বিচার-বিবেচনা করে যাতে সংশোধনী আইন আনা যায়, তার জন্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। সবশেষে এই কথাই বলব যে, এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গ্রহণ করে আমরা যেন এটাই প্রমাণ করতে পারি যে, সাধারণ চাষী পরিবারের প্রতি আমাদের সমবেদনা আছে। এই বলে আমি শেষ করছি।

**Mr. Speaker:** I have just received an amendment in the names of Shri Sambhu Charan Ghose, Dr. Narayan Chandra Roy and Shrimati Ila Mitra. The copy of the amendment has been circulated. I call upon anyone of them to move it and then to speak on it.

**Dr. Narayan Chandra Roy:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় ডাঃ জয়নাল আবেদীন যে প্রস্তাব এনেছেন তার শেষ পংক্তিতে ঐ 'ভাগচাষ আইনের' এই শব্দগুলির পরিবর্তে "ভূমিসংস্কার আইনের বর্গাদার অধ্যায়ের" এই শব্দগুলি বসানো হোক। প্রস্তাবের শেষে নিম্নলিখিত শব্দগুলি যোগ করা হোক: "এবং ব্যাপক উচ্ছেদ হইতে বর্গাদারকে যাহাতে রক্ষা করা যায়, তাহার জন্যও প্রয়োজনীয় সংশোধন করা হউক"।

এই প্রশ্ন তুলে ডাঃ আবেদীন যে সুযোগ করে দিয়েছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। স্যার, যে কতকগুলি ফাঁক ছিল সেগুলি নতুন মন্ত্রিসভা এবং নতুন বিধানসভা পরিবর্তন করতে চায় এবং পরিবর্তন করা উচিত। সেই সব সুযোগ খুব শীঘ্রই আসবে। আমাদের বিরোধীপক্ষের মুখ থেকে এই সুবচনগুলি শোনার পর এই আইন যখন কার্যে পরিণত হতে যাবে তখন আশা করি কোন বাধা আসবে না। তখন সকলে একসঙ্গে একই রকম রঙ্গীন বাজি পোড়াবেন। আমরা "ভাগচাষী আইনের" বদলে "ভূমিসংস্কার আইনের" এই জায়গাটা পরিবর্তন করতে চাই, আর ২নং-এ এর মধ্যে ব্যাপক পরিবর্তন চাই, যাতে ব্যাপকভাবে বর্গাদার উচ্ছেদ হলে বন্ধ করা যায় এবং আইনের পরিধি যাতে বাড়ানো যায় এবং যেসব সদিচ্ছার কথা যা এখানে প্রতিফলিত হল দু-তিন জায়গায় সেগুলির পরিধি বাড়ানো যায়। যা করলে বাংলাদেশে একটা কল্যাণকর জিনিষ করা হবে। এই বলে আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**শ্রীপ্রসেনজিৎ বর্মণ:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় ডাঃ জয়নাল আবেদীন আজ এই হাউসের সামনে যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবকে সমর্থন করতে উঠে প্রথমেই আমি একথা

বলতে চাই যে, পূর্বতন কংগ্রেস সরকার ১৯৫৩ সালে ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট এবং ১৯৫৫ সালে পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইন দুটি পাস করে আমাদের দেশের ভূমি এবং ভূমিরাজস্ব নীতির ক্ষেত্রে যে যুগান্তকারী পরিবর্তনের সূচনা করেছিলেন আজ এই হাউসে ডাঃ আবেদীনের প্রস্তাবকে যদি গ্রহণ করা যায় তাহলে সেই যুগান্তকারী পরিবর্তনের পথে নতুন অধ্যায়ের সংযোজন করা হবে।

[2-40—2-50 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে, আমাদের এই কংগ্রেস দল সকল শ্রেণীর মানুষকে নিয়ে গঠিত। এই দলের মধ্যে যেমন বড় বড় ব্যবসায়ী, বড় বড় জমিদার, জোতদার আছেন তেমনি আবার সাধারণ মানুষ, গরীব কৃষক, এবং শ্রমিকও আছেন। সেইজন্য আমাদের দলের যে নীতি নির্ধারণ করা হয় তা সকল শ্রেণীর মানুষের দিকে দৃষ্টি রেখেই করা হয়। গত ১৯ বছর ধরে পশ্চিম বাংলার মানুষ এই নীতির বাস্তব প্রতিফলন দেখে এসেছেন। মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন যে, আমাদের দলের রাজনৈতিক নীতি কোন তত্ত্বগত আলোচনার মধ্যে সীমাবদ্ধ থাকে না। এই যে অসীম অনন্ত নীল আকাশ, এর নিচের মানুষের জীবন অনেক বেশি গভীর এবং তার ব্যাপকতাও অনেক বেশি এ-কথা আমরা জানি। আইনে এ-কথা বলে না, এবং নৈতিক ও মানবিকতার দিক থেকে সম্পূর্ণ অন্যায় জেনেও আমরা যেমন এ-কথা বলি না যে, মহিষাদলের রাজার কম্পেন্সেশন আমরা বন্ধ করে দেব, ঠিক তেমনি সঙ্গে সঙ্গে আমরা এ-কথাও বলি না যে, এই বর্গাদার, এই বর্গাদাররা জোতদার, জমিদারদের অত্যাচার সারাজীবন ধরে ভোগ করবেন, কষ্টের মধ্যে জীবন কাটিয়ে যাবেন। সেইজন্য আমাদের পক্ষ থেকেই ডাঃ জয়নাল আবেদিন সাহেব এই প্রস্তাব আজ এই হাউসে রেখেছেন। এ সম্বন্ধে অনেক বক্তা এর আগে বলেছেন যে এই প্রস্তাবকে যদি গ্রহণ করা হয় তাহলে আমাদের ভূমি ও ভূমিরাজস্ব নীতির ক্ষেত্রে একটা ভাল পরিবর্তন আসবে। কারণ বর্গাদার সুস্থ মনে স্বাভাবিকভাবে চাষ-বাস করতে পারবেন। তিনি হয়ত বুড়ো হয়ে গেছেন, মৃত্যুশয্যায় শায়িত, সেই অবস্থায়ও তাঁকে ভাবতে হবে না- এর পর তাঁর পুত্রগণ কি করবে। তাই নিশ্চিন্ত মনে চোখ বুজতে পারবেন। আমি যে জমি আধিয়ারি করছি, এই আধিয়ারি করা জমি আমার ছেলেরা বা আর যাঁরা আছেন, যাঁরা চাষ-বাস করতে পারেন, তাঁরা সেই জমি চাষ-বাস করবেন এবং এই স্থির নিশ্চয়তা নিয়ে তিনি চোখ বুজতে পারবেন। এই কারণেই এই প্রস্তাবকে গ্রহণ করলে খুব ভাল হবে। আরেকটা কথা বলা হয়েছে যে, এর বর্গাদারির স্থায়িত্ব যদি থাকে তাহলে আমাদের দেশের চাষের উন্নতি হবে এবং তাতে উৎপাদনও বাড়বে। আর দু'একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করব। এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই। সেটা হচ্ছে—বর্তমানে ভাগচাষীদের যে কেস হয়, সেই সমস্ত কেস যে কোর্ট করেন, সাধারণত সেটা জে. এল আর. ও, এস. এল. আর. ও, এরাই করে থাকেন। কিন্তু দেখা যায় যে, এই সমস্ত কোর্ট-এ ভাগচাষীদের মোকদ্দমা বহুদিন ঘুরতে থাকে এবং তার কারণ হচ্ছে জে. এল আর. ও. এস. এল. আর. ও. এক্‌জিকিউটিভ অফিসার, তাঁরা নানা কাজে ব্যস্ত থাকেন। বিচারে মন দিতে পারেন না। সেজন্য মাননীয় ল্যান্ড রেভেনিউ মিনিস্টারকে অনুরোধ করব—তিনি যেন এদিকে বিশেষ দৃষ্টি দেন এবং বর্তমানে যে আইন আছে সেই আইন সংশোধন করে ভাগচাষীদের যে বিচার সেই বিচারের ভার এক্‌জিকিউটিভ অফিসার-এর হাতে না রাখেন। কারণ, অনেক সময় এই সমস্ত এক্‌জিকিউটিভ অফিসার এ'দের কাছ থেকে সুবিচার পাওয়া যায় না। এসব দিকে দৃষ্টি রেখে যদি মুন্সেফ কোর্টে প্রথমে বিচারের ব্যবস্থা করেন তাহলে হয়ত ভাল হতে পারে। আরেকটি কথা বলে আমার কথা শেষ করব। সেটা হচ্ছে—মিনিমাম ওয়েজেস কিছুদিন আগে যা ঠিক হয়েছিল সেটা পরিবর্তন করা একান্ত দরকার এবং সেই দিক চিন্তা করে বর্তমান সরকার বর্তমানে যে আইন আছে তা পরিবর্তন করার জন্য অগ্রণী হবেন বলে আশা করি।

পরিশেষে, আজ হাউসের সামনে জয়নাল আবেদীন সাহেব যে প্রস্তাব নিয়ে এসেছেন, সেই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হবে—একথা নিবেদন করে এবং এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gangadhar Naskar:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের এই প্রস্তাব আমি সমর্থন করছি এবং সমর্থন করতে উঠে দুই-চারটে কথা বলতে চাই। কংগ্রেস সরকার যে ভাগচাষ আইন এই হাউসে এনেছিলেন, তার মধ্য দিয়ে গত ২০ বছর ধরে ভাগচাষীদের কোন স্বার্থ পূরণ করেননি, এই আইন দ্বারা বরং বাংলা দেশের তথা সুন্দরবনের হাজার হাজার ভাগচাষী জমি থেকে উচ্ছেদ হয়েছে, এমন কি ভাগচাষী জমিতে চাষ করার অধিকার থেকে বঞ্চিত হয়েছে কংগ্রেস আমলে। বৃটিশ শাসনের ২০০ বছর শাসনে যে ভাগচাষী উচ্ছেদ হয়েছে, কংগ্রেস আমলে তাহার চেয়ে অনেক বেশী উচ্ছেদ হয়েছে। ভাগচাষী বলতে কি বুঝায়, গোলামী প্রথা, এই গোলামী প্রথা বাংলা দেশে থাকা উচিত নয়। কংগ্রেস শাসনে এই চাষীকে তারা গোলামী-শৃংখলে আবদ্ধ করেছে, ভাগচাষী বলে তারা থাকবে কেন? তাদের জমির মালিক করা উচিত। ভারতবর্ষ তথা বাংলা দেশ স্বাধীন হয়েছে কিন্তু কংগ্রেস সরকার ভাগচাষীদের গোলামী-শৃংখলে আবদ্ধ করেছেন তাঁদের ২০ বছরের শাসনে, সুন্দরবন অঞ্চলে সমস্ত ভাগচাষীকে তাঁরা উচ্ছেদ করেছেন। ভাগচাষীদের ভিটেমাটিতে ঘুঘু চড়িয়েছেন এই কংগ্রেস সরকার, ভাগচাষীদের ভিটেমাটি ছাড়া করে তাদের ভিখারীতে পরিণত করেছেন, যে ভাগচাষী সুন্দরবনে সোনার ফসল ফলাত, কংগ্রেস সরকার তাদের জমি জায়গা থেকে উচ্ছেদ করে কলকাতার ফুটপাথে এনে বসিয়েছেন, আজকে তারা ভিক্ষা-বৃত্তি অবলম্বন করেছে। ভাগচাষী বলে কিছু থাকবে না, তাদের জমির মালিক করতে হবে। জমির পূর্ণ অধিকার দিতে হবে। আজকে আমাদের যুক্তফ্রন্ট সরকার ভূমি সংস্কার আইনকে সংশোধন করে কংগ্রেস সরকারের দুর্নীতি শাসনকে পরাস্ত করেছে। ভাগচাষীকে জমির মালিক করতে হবে, ভাগচাষী যাতে অধিকার পায় তার জন্য এই সভায় পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রীত্রিলোকেশ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ভাগচাষী আইন সংশোধনের নিমিত্ত যে প্রস্তাব করা হয়েছে, আমি সেটা সমর্থন করছি। বর্তমানে আমাদের দেশে যে খাদ্য-সমস্যা রয়েছে সেই খাদ্য-সমস্যার দিকে তাকিয়ে অধিক ফসল ফলাও আন্দোলন সাফল্যমণ্ডিত করতে গেলে প্রথমে ভাগচাষ আইন সংশোধনের যথেষ্ট প্রয়োজন আছে বলে মনে করি। আমি প্রয়োজন মনে করি এইজন্য যে, যারা জমিতে চাষ করে তারাই জমির দরদ বুঝে। হাড়ভাঙ্গা খাটুনি খেটে যে চাষীরা উৎপাদন করে, আমরা তাই বণ্টন করে নিই। অতএব চাষীর প্রতি দরদ এবং সহানুভূতি থাকা বিশেষ প্রয়োজন মনে করি। বর্গাদার এ্যাক্ট যে অবস্থায় ১৯৫০ সালে ছিল, পরবর্তীকালে তার বহু পরিবর্তন এবং সংশোধন হয়েছে, আরও সংশোধন হওয়া প্রয়োজন। বর্গাদার উচ্ছেদ বা চাষী উচ্ছেদের কতকগুলি শর্ত ছিল, যেমন একটা হচ্ছে যদি চাষী সেই জমিকে কৃষিকার্যে না লাগায় অন্য কোন কাজে লাগায় বা জমির কোন উন্নতি-সাধন না করতে পারে বা ফসল বেশী না ফলাতে পারে বা মহাজন তার পরিবারবর্গের লোকদের ভরণপোষণ-এর জন্য জমি লাগাবে বলে মনে করে তাহলে সে জমি নিতে পারে। আর একটা বিশেষ শর্ত ছিল, মৃত্যুর পর উত্তরাধিকারী স্বত্ব থেকে তারা বঞ্চিত হত যাতে বঞ্চিত না হয় তারজন্যই এই প্রস্তাব আনা হয়েছে।

[2-50—3 p.m.]

সকলকে বঞ্চিত করবে তা নয়, অনেকে বঞ্চিত হতে পারে। অন সার্টেন গ্রাউন্ড আমি এ-বিষয়ে আলোচনা করব। ভাগচাষী মরে গেলে তার উত্তরাধিকারী যদি সক্ষম হয়, সে যদি কৃষিকার্যে পটু হয় এবং তার যদি কর্মনৈপুণ্য থাকে, কৃষিকার্যে তার যদি ইচ্ছা থাকে তাহলে নিশ্চয়ই তাকে স্বত্ব দিতে হবে। অপর দিকে আমি মনে করি, উত্তরাধিকারীরা কেউ যদি সক্ষম না হয়, তাদের যদি কৃষিকার্যে ইচ্ছা না থাকে, তারা যদি কৃষিক্ষেত্র থেকে দূরে থাকে, তাদের পক্ষে যদি কৃষিকার্য করা সম্ভব না হয় তাহলে সেটা অন্য চাষীর হাতে দেওয়া যেতে পারে। অর্থাৎ সেখানে হয় ত উত্তরাধিকারী যারা রয়েছে তারা নাও পেতে পারে। আর একটা কথা বলব, এবং সেটা হচ্ছে যদি কোন নাবালক থাকে বা মেয়ে উত্তরাধিকারী থাকে তাহলে তাদের স্বত্ব দেবার প্রয়োজন আছে বলে মনে করি। নাবালক বা মেয়ে হলে যে বঞ্চিত হবে তা নয়। তারপর, কোন মালিকের যদি চাষীর কাছে দেনা-পাওনা বাকী থাকে

তাহলে তার উত্তরাধিকারীকে সেই-সব স্বত্ব দিলে তার কাছ থেকে সেটা আদায় করা সম্ভব হতে পারে। কাজেই, কৃষিকার্যে সক্ষম যেসব উত্তরাধিকারী রয়েছে তাদের স্বত্ব দেওয়া প্রয়োজন বলে মনে করি। তারপর অনেকে রয়েছে, যারা উত্তরাধিকারী নয়, দূর সম্পর্কীয় আত্মীয়, বহু দূরে বাস করে, তাদের সঙ্গে কোন যোগাযোগ নেই, চাষের প্রতি কোন আস্থা বা অনুরাগ নেই, সেসব ক্ষেত্রে তাদের না দিয়ে অন্য চাষীর হাতে তুলে দেওয়া অবশ্য প্রয়োজন বলে মনে করি। স্যার, আইন সংশোধন করা হয় বটে, কিন্তু বর্তমানে মহাজন এবং চাষীর মধ্যে যে সম্পর্ক রয়েছে সেটা সংশোধন করা দরকার। আইন করলেই প্রীতির সম্পর্ক আসে না। কিছুদিন আগে আমাদের ভূমিরাজস্ব-মন্ত্রী বলেছিলেন, বর্গাদারদের একতাবদ্ধ হতে। আমি বলব বর্গাদাররা একতাবদ্ধ না হয়ে কোন ব্যাপারে মামলায় যাবার আগে যদি বর্গাদারদের নিয়ে একটা কমিটি করতে পারেন প্রতি এলাকায় এবং সেই কমিটির মাধ্যমে যদি মীমাংসা করতে পারেন তাহলে মামলার আর প্রয়োজন হয় না। এ-ছাড়া কোন কেস্ যদি ভাগচাষ কোর্টে যায় তাহলে একটা টাইম লিমিট দিয়ে যদি সেই কেস্ ফিরিয়ে আনা যায় তাহলে চাষী এবং মহাজনের মধ্যে একটা সৌহার্দ্য গড়ে উঠতে পারে। মামলা মোকদ্দমা হলে তাদের মধ্যে একটা তিক্ততা সৃষ্টি হয়। সাধারণতঃ আমরা দেখেছি চাষীকে মহাজনের দিকে তাকিয়ে থাকতে হয় এবং সেদিক থেকে পাড়াপ্রতিবেশীর মধ্যে যাতে প্রীতির সম্পর্ক ঘটে সেটা হওয়া উচিত। কিন্তু এই মামলার ফলে পারস্পরিক সৌহার্দ্য বা প্রীতি নষ্ট হয় এবং তার ফলে তারা সহানুভূতি পায় না। কাজেই আমি বলব মামলায় এগিয়ে দেবার আগে একটা কমিটি করা দরকার যাতে তাদের মধ্যে একটা প্রীতির সম্পর্ক থাকে এবং যদি মামলা করাও হয় তাহলে কোর্ট থেকে যেন কেস্ ফিরিয়ে আনা হয় একটা টাইম লিমিট দিয়ে যাতে তাদের মধ্যে একটা প্রীতির সম্পর্ক আসতে পারে। আর একটা কথা হচ্ছে, চাষীরা দুর্বল বলে তাদের সাহায্য করা দরকার, কিন্তু মামলায় যদি এগিয়ে যায় তাহলে দুর্বলরাও সাহস পেয়ে যায়। অনেক ক্ষেত্রে চাষীরা সবল এবং মহাজন দুর্বল থাকে। কাজেই চাষীরা এই যে সমর্থন পাচ্ছে তাতে তাদের উচিত নয় মহাজনকে সম্পূর্ণ অবহেলা করা এবং মহাজনদেরও উচিত নয় চাষীকে অবহেলা করা।

কেউ কারো প্রতি খারাপ ব্যবহার করুক সেটা আমরা চাই না। অতএব যদি দুর্বল কেউ হয়, নিশ্চয়ই তার সাহায্যের প্রয়োজন রয়েছে। মামলা করতে গিয়ে দুর্বলকে যেন সবল বলা না হয়। বিশেষ করে আমি জানি আমাদের এলাকার একটা কেসের ব্যাপার। তাতে চারজন চাষীর মিথ্যা নাম দিয়ে কোর্টে কেস করে আসল। মহাজন চারজন চাষীর মিথ্যা নাম দিয়ে কোর্টে হয়রান করছে। ভাগচাষ কোর্ট সেখানে দুটো চাষীকে ঠিক রেখে দিয়ে আর অন্য দুটো চাষীকে বাতিল করে দিয়ে গেলেন। তাই আমি বলবো যে, ভাগচাষ কোর্টে যে-সমস্ত অফিসার আসেন, তাঁরা যেন আইনজ্ঞ হয়; তাঁদের দৃষ্টিভঙ্গী যেন পক্ষপাতমূলক না হয়, সকলের প্রতি যেন সমান দৃষ্টি তাঁরা রাখেন। বিশেষ করে উচ্ছেদের ক্ষেত্রে এটার প্রয়োজন আছে। খাদ্য-সমস্যার সমাধান করতে গিয়ে যদি এই শর্ত আরোপ করা হয়—কোন চাষী ভাল করে ফসল না ফলাতে পারে, তাহলে নিশ্চয়ই তার উচ্ছেদ হওয়া দরকার, কারণ আমরা চাচ্ছি যদি চাষী ভালভাবে চাষের প্রতি অনুরাগী না হয়, মনোযোগ না দেয়, ইচ্ছা করে চাষে অবহেলা করতে থাকে, তাহলে সেখানে চাষীকে পরিবর্তন করবার প্রয়োজন রয়েছে। কেন না, আমাদের দেশে খাদ্য-সমস্যা রয়েছে, সেখানে আমাদের ফসল বেশী করে ফলাতে হবে। তাই এর জন্য প্রথম কথা চাষী ও মহাজনদের মধ্যে প্রীতির সম্পর্ক ফিরিয়ে আনতে হবে। ওদিকে আমাদের ভূমিরাজস্ব-মন্ত্রী বলছেন যে, অনেক স্বার্থের প্ররোচনায় মহাজনরা ঢালাওভাবে চাষীকে উচ্ছেদ করছে। আবার উল্টোদিক থেকে দেখলেও বা চিন্তা করলেও দেখা যায় যে, চাষী মহাজনের কাছে ৪৭ ভাগ চায় না। তারা বার-বার ৫০।৫০ ভাগ করতে চায় সৌহার্দ্য ও প্রীতি বজায় রাখবার জন্য। তাঁরা কোন ইন্ধন পেয়ে, কোন প্ররোচনা পেয়ে ৪৭।৫৩ ভাগ করতে চায়। ফলে তাদের মধ্যে একটা তিক্ততা সৃষ্টি হয়। আমরা চাই চাষী ও মহাজন সদ্ভাবে থাকুক। আমরা কাউকে প্ররোচনা দিয়ে উদ্বুদ্ধ করতে চাচ্ছি না। উভয়ের মধ্যে একটা সুস্থ পরিবেশ সৃষ্টি করার প্রয়োজন আছে। ও'রা বলছেন জনগণের সরকার, জনগণের উপর আমাদের আস্থা আছে, পূর্ণ বিশ্বাস আছে। কাজেই জনগণের সরকারকে জনসাধারণের উপর নির্ভর করতে হবে। কারণ গভর্নমেন্ট ইজ বেসড অন দি

উইলিং কো-অপারেশন অফ দি গভার্নড। এই উইলিং কো-অপারেশন জনসাধারণের আছে, নিশ্চয়ই আছে স্বীকার করি। কিন্তু সেখানে কেবল উইলিং কো-অপারেশন থাকলেই চলবে না। সেখানে দেখতে হবে পাবলিক ওপিনিয়ন এ্যালার্ট এ্যান্ড ইন্টেলিজেন্ট কিনা। তা যদি না দেখি, আমরা কেবল পাবলিক ওপিনিয়ন-এর উপর নির্ভর করে আমরা যদি চুপচাপ থাকি, তাহলে তার কুফল আমরা সর্বক্ষেত্রে দেখতে পাব—যেমন কয়দিন আগে যে বিশৃঙ্খলা, যে হাঙ্গামা কলকাতায় ঘটে গেল, তাই আমাদের ভাবতে হবে, এই পাবলিক ওপিনয়নকে এ্যালার্ট এ্যান্ড ইন্টেলিজেন্ট করতে হবে, যদি আমরা জনসাধারণের উপর বিশ্বাস রাখি, পাবলিক ওপিনিয়নের উপরে বিশ্বাস রাখি। সুতরাং জনসাধারণকে এ্যালার্ট ও ইন্টেলিজেন্ট করতে হবে। তা নাহলে তাদের উপর কেবল বিশ্বাস রেখে নিশ্চেষ্ট বসে থাকলে তার কুফল পদে-পদে আসবে, ভুগতে হবে। তাই অনুরোধ করবো, জনসাধারণকে জাগ্রত করতে হবে তাঁদের মধ্যে জাতীয়তাবোধ আনতে হবে, তাদের মধ্যে সৌহার্দ্য ও প্রীতির সম্পর্ক ফিরিয়ে আনতে হবে। প্ররোচনা বা ইন্ধনের কোন প্রশ্ন সেখানে আসবে না।

আমি এ প্রস্তাব সমর্থন করি এবং অন্যান্য সকলেও সমর্থন করবেন যাতে চাষের উন্নতি হয় ফসল বেশী ফলে, দেশের উন্নতি হয়, এই কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

[3—3-30 p.m.]

**Shri Debendra Nath Das:**

মাননীয় স্পীকার মহাশয়, এক সময়ের শাসক পার্টীর উপমন্ত্রী বন্ধুবর জয়নাল আবেদীন যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবটি দেখে খুশি হয়েছি। এই প্রস্তাবের সম্বন্ধে কিছু-কিছু বক্তব্যও রয়েছে। পূর্বে যখন কংগ্রেস দল শাসন-ক্ষমতায় ছিলেন, তখন তাঁরা অনেক কথা বলেছেন। কংগ্রেস শাসন-ক্ষমতায় আসার পরে যে ডাঃ কুমারাপ্পা কমিটি গঠিত হয়, তার রিপোর্টে ছিল ভাগচাষীদের অধিকার দেওয়া এবং প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনায় ভূমিবিষয়ক প্যানেলে যে অধিকার দেওয়া আছে, সেইভাবে ভাগচাষীদের অধিকার দেওয়ার কথা ছিল। কিন্তু সেই অধিকার দেওয়া দূরের কথা, ভাগচাষীরা সেই অধিকার যেটুকু তারা পেয়েছে কংগ্রেস সরকারের দয়ায় পায়নি। তারা যেটুকু অধিকার পেয়েছে তা সম্পূর্ণ নিজেদের আন্দোলনের মধ্য দিয়ে, পুলিশের গুলি-লাঠি খেয়ে, তারা সমস্ত সুন্দরবনে, মেদিনীপুরে, ২৪-পরগনায়, জলপাইগুড়ির ভূমিতে আন্দোলন করে, নিজেদের রক্ত দিয়ে ভূমিকে রাঙ্গা করে তবেই সেই অধিকার তারা অর্জন করেছে। তাদের সংগে আমরাও দুঃখ বরণ করেছি, জেলে গিয়েছি, পুলিশের লাঠি-গুলি খেয়েছি, পুলিশের হাতে নির্যাতিত হয়েছি। আজ তারা যদি কোন অধিকার পায় তাহলে তার-চেয়ে আনন্দিত আমরা ছাড়া আর বেশী কারা হতে পারে! একটা কথা এখানে জানতে চাই—ল্যান্ড রিফর্মস্ সম্বন্ধে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বিখ্যাত শিক্ষাবিদরা যে বইখানা প্রণয়ন করেছেন, তাতে তাঁরা দেখিয়েছেন, ইতিমধ্যে ল্যান্ড রেকর্ড-কালীন শতকরা ৭৭ জন কৃষক উচ্ছেদ হয়ে গেছে যারা ভূমি চাষ করতো। কিভাবে তারা উচ্ছেদ হয়েছে? এই বইখানা সেইজন্য আপনাদের পড়ে দেখতে বলি। তাঁরা তথ্য দিয়ে দেখিয়েছেন কিভাবে উচ্ছেদ হয়েছে। যখন প্রায় সব শেষ হয়ে গেছে, যখন নানাভাবে বে-আইনী হস্তান্তর ও বন্দোবস্ত দেওয়া হয়েছে, ভাগচাষ বোর্ডে ঘুষ ও দুর্নীতির মাধ্যমে যখন কৃষক উচ্ছেদ প্রায় সম্পূর্ণ, তখন যেখানে কৃষক সঙ্ঘবদ্ধভাবে আন্দোলন করে লাঠির জোরে তা রক্ষা করতে পেরেছে, সেখানে মাত্র আছে। সেই সময় হঠাৎ এই প্রস্তাব তাঁরা এনেছেন। এর দ্বারা তাঁরা দেখাতে চেয়েছেন এক ঢিলে দুই পাখী মারতে চেষ্টা করছেন। বন্ধুবর বলেছেন, এইটা হলে আর লোক ক্ষেপাবার কোন সুবিধা আমরা পাব না। আমরা লোক ক্ষ্যাপাই না। কৃষকদের মানুষের অধিকার রক্ষার জন্য আমরা লড়াই করেছি। তারজন্য আমরা গর্ব বোধ করি। তাদের জন্য আমরা দুঃখ বরণ করেছি, বছরের পর বছর সেই কংগ্রেস সরকারের জেলে কাটিয়েছি। এটা আমাদের কোন দুঃখের কথা নয়, লোক ক্ষ্যাপানোর কোন কথা নয়। কাজে-কাজেই কৃষকদের যে অধিকার, সেই অধিকার তারা অর্জন

করবে, এই যুক্তফ্রন্ট সরকার তাদের সেই অধিকার দেবে। ১৯৫০ সাল থেকে আজ পর্যন্ত কিভাবে জমি হস্তান্তরিত হয়েছে, এই বই-এর মধ্যে সেই তথ্য দেওয়া আছে। যে জমি আজ পর্যন্ত বে-আইনীভাবে হস্তান্তরিত হয়েছে, সেই জমি উদ্ধার করে, সেখানে যারা জমি থেকে উচ্ছেদ হয়ে গেছে, ভূমিহীন হয়েছে, জমি যাদের বেহাত হয়েছে, তাদের হাতে সেই জমি ফেরত দেওয়া হবে। যুক্তফ্রন্ট সরকার এই নীতিকে কার্যকরী করবে। কৃষক আন্দোলনের মধ্য থেকে আমরা যারা এসেছি—আমরা সে কথা জানি। মায়াপুরের মায়া আমরা অনেক দেখেছি। এখন তাঁর কথাবার্তায় মনে হচ্ছে "মাছের শোকে বকের চোখে পানি" বলে যে কথা আছে আজকে সেই অবস্থা দেখছি। কৃষকদের যারা ধান লুঠ করেছে, কৃষকদের মা-বোনের ইজ্জত যারা নষ্ট করেছে, সেই-সব মজুতদাররা পুলিশকে লেলিয়ে দিয়েছে, তাদের উপর, সেই মজুতদারদের রক্ষার জন্য পুলিশ পাঠিয়ে দেওয়া হয়েছে। বিভিন্ন স্থানে পুলিশ ক্যাম্প করে কৃষকদের উপর নৃশংস অত্যাচার চালান হয়েছে। সেদিন তাঁরা কোথায় ছিলেন? আমরা তাদের সংগে ছিলাম, গরিবের কুঁড়ে-ঘরে বস্তি-ঘরে থেকে সেই কৃষকদের সংগ্রাম আমরা পরিচালনা করেছি, সেই অত্যাচার আমরা দেখেছি নিজেদের চোখে। আর এখন ওঁরা মায়াপুরের মায়াকান্না দেখাচ্ছেন।

উনি এই প্রস্তাবের মধ্যে একটা প্রশ্ন রেখেছেন, এখনো আমরা গ্রামাঞ্চলের গরীব, মধ্যবিত্ত সমাজের বেকার যুবকদের কোন বিকল্প ব্যবস্থা আমরা করতে পারিনি। আমি স্বীকার করি, বিকল্প ব্যবস্থা করা দরকার। অনেক লোক অসুস্থ হয়ে উচ্ছেদ হয়ে গেছে। অনেকে যক্ষ্মারোগগ্রস্ত হয়ে জমি ভাগে চাষ করতে দিয়েছে। কিন্তু ভাগে একবার দিলে, যার ৫ একর, ৭ একর, ১০ একর জমি আছে গ্রামীন গরীব মধ্যবিত্ত নাবালক যার বাবা মারা গেছে তার কি আর সেই জমি ফেরত পাবার অধিকার থাকবে না? বাবা মারা গেছে, নাবালক বলে জমি চাষ করতে পারছে না, তাদের সমস্যাও আমাদের বিচার করতে হবে। তারা যাতে সাবালক হয়ে চাষ করতে পারে, এ-ছাড়া আর কোন জীবিকার উপায় নাই, সে ব্যবস্থা করতে হবে। কাজেই এই সমস্ত প্রশ্নের সংগে অন্যান্য পশ্চিম বাংলার অর্থনৈতিক প্রশ্নাদি বিচার-বিবেচনা করে আজকে ভূমি ব্যবস্থার পুনর্বিন্যাস করতে হবে। আর অকৃষক যারা ভূমি চাষ করে না, আজকে তাদের সম্বন্ধে ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যান-এর যে রিপোর্ট, সেটা আমার বন্ধুরা একটু পড়ে দেখবেন দয়া করে। সেই রিপোর্টের ১২৭ পৃষ্ঠায় যে বক্তব্য লেখা আছে, সেখানেতে তাঁরা বলছেন, যাদের দেওয়ার মত জমি নাই, সমস্ত জমি বে-নামী বে-আইনী হস্তান্তরিত হয়েছে, ভাগচাষী সব উচ্ছেদ হয়ে গেছে, তখন এই অবস্থায় এই টাইমে একটু সস্তায় তাঁরা কিস্তিমাত করতে চাইছেন। এতদিন যখন তাঁরা শাসন ক্ষমতায় ছিলেন, তখন কিচ্ছু করেন নাই কেন? তাঁরা এইভাবে সস্তায় কিস্তিমাত করতে পারেন বা তার চেষ্টা করতে পারেন, কিন্তু ভবি তাতে ভুলবে না। এই যুক্তফ্রন্ট সরকার কৃষক এবং শ্রমিক শ্রেণীর সংগ্রামের মধ্য দিয়ে এসেছেন, মধ্যবিত্ত সম্প্রদায়ের সংগ্রামের মধ্য দিয়ে এসেছেন, তাঁদের প্রতিনিধি হিসাবে তাদের প্রতি যে ব্যবস্থা করা দরকার সে ব্যবস্থা আমরা করবো কিন্তু আমরা জানি এতদিন বিরোধিতা যাঁরা করে এসেছেন, কৃষককে যাঁরা জমি দেননি, নূতনভাবে ভূমি সংস্কার আইন যখন যুক্তফ্রন্ট সরকার আনবেন তখন আমরা আশা করবো ওপক্ষে যাঁরা আছেন তাঁদের সমর্থন পাবো। বাংলা দেশের কৃষক যারা এতদিন রক্ত দিয়ে এসেছে, কত অশ্রু ঝরিয়েছে, দুঃখ বরণ করেছে, এবারে তার অবসান হবে এই আশা আমরা রাখি। সেজন্য আমার বক্তব্য হল, এই যে আইন সংশোধনের সময় এই সমস্ত প্রশ্নগুলিকে বিচার করবেন এবং বিশেষ করে ১৯৫০ সালে যখন বর্গাদার অর্ডিন্যান্স হয়, সেই অর্ডিন্যান্সের সময় থেকে যেভাবে কৃষককে উচ্ছেদ করে করে নিঃস্বত্ব করা হয়েছে, সে সম্বন্ধে তদন্ত করা প্রয়োজন এবং সেই কৃষকরা যাতে করে জমি ফেরত পায় এবং জমি যারা চুরি করে রেখেছে তাদের কাছ থেকে জমি ফিরিয়ে নিয়ে এসে কৃষকদের হাতে দেওয়া যায় এবং আবাদযোগ্য জমি যা পতিত আছে তা যাতে ভূমিহীন কৃষকদের মধ্যে দেওয়া হয় তারজন্য আমি আশা করবো মন্ত্রিমহাশয় শীঘ্রই ভূমি-সংস্কার আইনটাকে পরিবর্তিত আকারে এখানে রাখবেন।

**(At this stage the House was adjourned for 20 minutes)**

(After adjournment)

## PANEL OF CHAIRMEN

[3-30—3-40 p.m.]

**Mr. Speaker:** In accordance with the provision of rule 9 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I nominate the following members of the Assembly to form a Panel of five Chairmen:—

(1) Dr. Narayan Chandra Ray,
(2) Shri Apurba Lal Majumdar,
(3) Shri Bijoy Krishna Bhattacharya,
(4) Dr. Pratap Chandra Chunder, and
(5) Shrimati Ila Mitra.

In accordance with the provision of rule 304 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I nominate the following members of the Assembly to form the Committee of Privileges:—

(1) Shri Nikhil Das,
(2) Shrimati Ila Mitra,
(3) Shri Apurba Lal Majumdar,
(4) Shri Dasharathi Tah,
(5) Shri Saila Kumar Mukherjee,
(6) Shri Siddhartha Shankar Ray,
(7) Shri Syed Kazim Ali Meerza,
(8) Shri Monoranjan Hazra, and
(9) Shri Haridas Mitra.

In accordance with the provision of rule 299 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I nominate the following members of the Assembly to form the Committee on Petitions:—

(1) Shri Dhananjoy Kar,
(2) Shri Girish Mahato,
(3) Shri Prabodh Purakait,
(4) Shri Radhika Ranjan Banerji,
(5) Shri Phakir Chandra Roy,
(6) Shri Monoranjan Baksi,
(7) Shri Pijush Kanti Mukherjee,
(8) Shri Arun Chatterjee, and
(9) Dr. Sashi Bhusan Choudhury.

**শ্রীসত্যনারায়ণ বন্দ্যোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ডাঃ আবেদিনের প্রস্তাব সমর্থন করবার জন্য উঠেছি। এই প্রস্তাব সম্বন্ধে এর আগে অনেক মাননীয় সদস্য আলোচনা করেছেন। এখানে আমরা এসেছি আইনসভায় নিজেদের বক্তব্য আপন আপন বলবার জন্য জনপ্রতিনিধি হিসাবে এবং সেখানে আমরা অতীতে কে কি করে এসেছি বোধ হয় তা' বলার

সুযোগ কিছু নেই বা তাতে কোন লাভও কিছু হবে না। যে আলোচনা আমরা করতে এসেছি, সেই আলোচনার ভিতরে আমাদের বক্তব্যকে যদি সীমাবদ্ধ রাখতে পারি তাহলে বোধ হয় আমাদের সভার কাজ আরো ভালভাবে হবে। এই প্রস্তাবের উপর দুটি সংশোধনী প্রস্তাবও এসেছে, সেই প্রস্তাবও আমরা বিবেচনা করেছি, আমার মনে হচ্ছে সেই সংশোধনী প্রস্তাবগুলি খুব সঙ্গতভাবেই এসেছে এবং তাতে আইনের একটা উপযুক্ত রূপ দেওয়ার প্রবৃত্তি বা মনোভাব তার ভিতর দিয়েই আমরা দেখতে পেয়েছি। সেজন্য যাঁরা সেই সংশোধনী প্রস্তাব এনেছেন তাঁদের আমি আমার আন্তরিক ধন্যবাদ আপনার মাধ্যমে দিচ্ছি। আমার নিজের ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে আমি জানি যে, অনেক সময় যারা ভাগচাষী, আমাদের দেশে চাষ করে, তাদের যে-কোন কারণে ছাড়িয়ে দেওয়ার কথা আমি বলছি না, হঠাৎ হয় ত মৃত্যু হল, তারপরে তাদের যারা ওয়ারিশান থাকে, তাদের খুব কষ্টে পড়তে হয়। কাজেই তাদের উত্তরাধিকারীদের পুত্র, পৌত্রাদিক্রমে অধিকার দেবার প্রস্তাব যে ডাঃ আবেদিন এনেছেন, সেটা অত্যন্ত সঙ্গত প্রস্তাব এবং সেই প্রস্তাব যাতে কার্যকরী হয় তার জন্য আইনের যাতে উপযুক্ত সংশোধন করা হয় সেদিক দিয়ে আমি আপনার মাধ্যমে এই সভার কাছে আমার অনুরোধ জানাবো। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এই যে ভাগচাষী সম্পর্কে এর আগে একজন মাননীয় সদস্য বললেন যে, অনেক সময় তাদের মামলাতে অনেক দেরী হয়, যে বর্তমান আইন আছে সেই আইনের মাধ্যমে হয় ত কোন কোন অসুবিধা দেখা দেয়, তার হয়ত সংশোধন করা দরকার হতে পারে। আমরা আশা করবো বর্তমান সরকার এই আইনের সংশোধন সম্বন্ধে বিবেচনা করবেন, যখন তখন তাঁরা সেই-সকল দিক দেখে এবং সকল দিক সম্বন্ধে বিবেচনা করে উপযুক্ত কর্মপন্থা গ্রহণ করবেন। অবশ্য এর আগে মাননীয় একজন সদস্য বলে গিয়েছেন যে প্রায় ৭০ ভাগ ভাগচাষী দেখা গিয়েছে যে, উচ্ছেদ হয়ে গিয়েছে। অবশ্য আমি জানি না যে এটা সত্য কিনা, যদি উচ্ছেদ হয়ে গিয়ে থাকে তাহলে খুবই দুঃখের কথা, তার যদি প্রতিকার করা সম্ভব হয় সেটা সরকার করবেন তাতে বলার কিছু নেই। কিন্তু এখন যে প্রস্তাবটা আমাদের সামনে ডাঃ আবেদিন রেখেছেন সেটা হচ্ছে ভাগচাষী যারা এখনও আছে, যারা চলে গিয়েছে, তাদের সম্বন্ধে তিনি এখন কোন প্রস্তাব আনেন নি, যারা আছে তাদের সেই অধিকার যাতে সাব্যস্ত থাকে সে সম্বন্ধে তিনি প্রস্তাব আমাদের সভার কাছে আপনার মাধ্যমে এনেছেন। কাজেই সে সম্বন্ধে আমাদের বিবেচনা করতে হবে। যারা চলে গিয়েছে তাদের নিয়ে আলোচনা করার স্কোপ বোধ হয় এই প্রস্তাবের ভিতরে কোথায়ও আছে বলে আমার নিজের মনে হচ্ছে না। এই প্রসঙ্গে আমার একটা কথা মনে হচ্ছে যে, অবশ্য এর আগে আমি শুনলাম যে, কংগ্রেস পক্ষ থেকে এই প্রস্তাব আনা হয়েছে, এতে সরকার পক্ষের কেউ কেউ ঠাট্টা করেছেন, কেউ কেউ এমন কথা বলেছেন--আগে করেননি কেন এবং তাঁরা যেন এটা খুব ভাল চোখে দেখছেন না, এই কথা বলেছেন, কিন্তু আমার নিজের ব্যক্তিগতভাবে ধারণা একটু অন্য রকম হচ্ছে।

আমাদের এই হাউস-এ সম্প্রতি যে ফুড পলিসি খাদ্যমন্ত্রীর কাছ থেকে পেয়েছি এবং তার উপর যে আলোচনা এখানে হয়েছে তা থেকে মনে হয়েছে যে, তাতে চাষীর দিকে যে লক্ষ্য রাখা হয়েছে তা মনে হয়নি। কাজেই তাঁরা যে চাষীর দিকে নজর দেবেন এ-বিষয়ে আমার ব্যক্তিগত সন্দেহ আছে। ফুড পলিসি-তে দেখা যাচ্ছে মূলতঃ মজুতদার বা যারা কালোবাজারী তাদের সহায়তা করবার রাস্তা খুলে দিচ্ছেন। আমার মনে হচ্ছে যে, চাষীদের উপকার সম্বন্ধে যে প্রস্তাব আবেদিন সাহেব এনেছেন, সেই প্রস্তাব তাঁরা কি চোখে দেখবেন বলতে পারি না--ভাল চোখে দেখলে খুব আনন্দিত হব। সেদিক থেকে আপনার মাধ্যমে এই হাউস-এর সামনে এই প্রস্তাব রাখব যে, এই রেজোলিউশনকে যেন সকলেই যে উদ্দেশ্য নিয়ে এই রেজোলিউশন আনা হয়েছে সেই উদ্দেশ্য সম্বন্ধে অবহিত হয়ে বিবেচনা করেন এবং তার জন্য যদি আরও কোন সংশোধনী প্রস্তাব আনার দরকার হয় তা যেন আনা হয়। উত্তরাধিকারী সম্পর্কে বলতে গিয়ে আগে একজন বললেন, একাধিক উত্তরাধিকারী থাকলে কি হবে। আমি বলি সেই ডিটেলস্ এখনি আলোচনার প্রয়োজন নেই, কারণ সেই ডিটেলস্ আলোচনা করার প্রয়োজন হবে তখন, যখন আইনের আকারে এটা সরকার আমাদের সামনে উপস্থিত করবেন। এই প্রস্তাবের বিষয়বস্তু আমাদের সামনে এই প্রশ্ন তুলেছে যে, এই সভা

মনে করেন কিনা যে, ওয়ারিশ-সূত্রে ভাগচাষীদের এই সুযোগ দেওয়া উচিত। যদি মনে করেন দেওয়া উচিত, সেটা যদি গৃহীত হয় তারপরে সেটা কিভাবে ইমপ্লিমেন্টেশন হবে সরকার পক্ষের•পক্ষে সেটা ঠিক করা সম্ভব হবে।

**Shri Sasabindu Bera:**

মাননীয় স্পীকার মহাশয়, ডাঃ নারায়ণ রায় এবং শ্রীমতী মিত্রের সংশোধনী প্রস্তাবসহ আজকে কংগ্রেস পক্ষ থেকে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে, তা আমি সমর্থন করছি। ১৯৩৮ সালের বাংলা সরকারের যে ল্যান্ড রেভেনিউ কমিশন বসেছিল তাতে হাই কোর্ট বার এই কথা বলেছিলেন যে,

When a person allows another to cultivate his land in return for a share of the crop contributing nothing to the production of the crop, he is merely a landlord of the land and received the agreed share of the crop merely because he is the owner of the land. Though this is really letting out the land to a tenant at rent in kind, this system is sometimes called Barga.

আরও বলেন

The Barga system is properly so called when the person owning the land contributes some other factors to the production of the crop than merely the supply of the land, i.e., contributing the seed or the plough and other costs of cultivation in whole or in part. In such cases the system should really be looked upon as a partnership between the owner of the land and the bargadar for the production of the crop.

[3-40—3-50 p.m.]

সেই ল্যান্ড রেভিনিউ কমিশন অফ ১৯৩৮ এই প্রিন্সিপ্যালটি এ্যাকসেপ্ট করে নিয়েছিলেন

The tiller of the soil should have security and protection.

এবং তাদের রেকমেন্ডসে এই টার্মগুলি ছিল

The bargadars who supplied plough, cattle and agricultural implements should be treated as tenants and the share of the crop legally recoverable from them should be one-third.

বর্গাদারদের সমস্যা আমরা জানি আজকের সমস্যা নয়, ১৯৫৮ সালে আমাদের তৎকালীন বিমলচন্দ্র সিংহ তিনি বলছেন যে, ১৯৫১ সালের সেন্সাস অনুযায়ী পশ্চিম বাংলায় মোট জনসংখ্যা ৩২·৩৪ পার্সেন্ট, তাঁরা ছিলেন ওনার কাল্টিভেটার্স। বাকী সকলে ছিলেন বর্গাদার এবং আঁধিয়ার এই ধরনের এবং তিনি এই কথা বলেছেন

It is necessary that this problem should be solved satisfactorily, for without its proper solution agricultural would be hampered.

১৯৫০ সালের পূর্বে এই রেকমেন্ডেশন ল্যান্ড রেভিনিউ কমিশনের—তার কোন কিছু করা হয়নি। ১৯৫০ সালে একটা বর্গাদার অ্যাক্ট এসেছিল। ১৯৪৭ সালে আমাদের দেশে স্বাধীনতা আসবার পর কংগ্রেস সরকার সেই বর্গাদার আইন এনেছিলেন এবং তারপর বহু বছর গড়িয়ে চলে গেছে। ১৯৫০ সালে যে বর্গাদার আইন এসেছিল, তাতে আমরা দেখি যে, বর্গাদারের যে সমস্যা ছিল সেই সমস্যার সমাধানের পরিবর্তে সেখানে বর্গাদার শ্রেণীর জীবনের সর্বনাশ এনে দেওয়া হয়েছে। কারণ বর্গাদারদের যেখানে রক্ষা করবার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে--বর্গাদারদের যেখানে প্রজা হিসাবে রেন্ট গিভিং টেনেন্ট হিসাবে স্বীকার করে নেবার জন্য হাই-কোর্টের বার তাদের সাক্ষে বলেছেন, যেখানে সকলে স্বীকার করেছেন যে, তাঁদের প্রজা মর্যাদা দেওয়া উচিত, সেক্ষেত্রে তাঁদের নিরাপত্তার দিকে আদৌ দৃষ্টি না দিয়ে জোতদার-জমিদার শ্রেণীর স্বার্থ রক্ষা করবার জন্য বর্গাদারদের ব্যাপক উচ্ছেদের

সুযোগ-সুবিধা রাখা হয়েছিল, ১৯৫০ সালে এবং ১৯৫০ সালের পর সেই বর্গাদার এ্যাক্টের অনেকগুলি সংশোধনী আইন এসেছে এবং সেই আইনকে আরও সংশোধন করবার জন্য অনেক সুযোগ ছিল, ইতিপূর্বে যতদিন কংগ্রেস সরকারের আসনে আসীন ছিলেন—কিন্তু তাঁরা সেটা কিছুই করেননি। এবং এটা দেখা গেছে উভয় পক্ষের বক্তৃতা থেকে আজকে আলোচনা করে যে বর্গাদার আইনে ব্যাপকভাবে বর্গাদারদের উৎসন্ন যাবার সুযোগ থাকাতে যাতে জমিদর শ্রেণী বর্গাদারদের উচ্ছেদ করে দিয়ে জমিগুলি নিজেদের তুলে নিতে পারেন এবং ইতিমধ্যে শতকরা ৭৫ ভাগ হয়েছেন কিনা জানি না—তবে ব্যাপকভাবে যে বর্গাদাররা উচ্ছেদ হয়ে গেছে এ-বিষয়ে কোন সংশয় আমাদের মনে নেই। আজকে এই সমস্যা অত্যন্ত তীব্র হয়ে উঠেছে এবং এই তীব্রতা আগেই অনুভব করা উচিত ছিল। আমি মনে করি এই সমস্যাকে একসঙ্গে নিয়ে এমন ব্যবস্থা করা উচিত ছিল যাতে করে বর্গাদাররা তাদের জমির সঙ্গে দৃঢ়ভাবে সম্পর্কের ক্ষেত্রে বন্ধ হয়ে থাকতে পারে। তাদের জীবনে কোন নিরাপত্তার সুযোগ কংগ্রেস সরকার তো করে দেননি, আজকে সেই পক্ষ থেকে যখন এই প্রস্তাবটা এসেছে এবং এই প্রস্তাবের পক্ষে বলতে গিয়ে কেউ কেউ যখন বলছেন যে, কংগ্রেস তাঁদের দলীয় নীতি হিসাবে বর্গাদারদের স্বার্থ রক্ষা করবার জন্য এই প্রস্তাবটা এনেছেন, তখন ব্যাপারটা আমার কাছে অত্যন্ত বিসদৃশ ঠেকেছে। বাস্তবিক পক্ষে বর্গাদার সমাজ যখন উচ্ছেদ হয়ে গেল এবং বর্গাদারদের হাতের জমি যখন জোতদার শ্রেণীর হাতে চলে গেল তখন এইরকম প্রস্তাব আনার অর্থ আমি কিছু বুঝি না। যখন তাদের নিরাপত্তার ব্যবস্থা করবার ক্ষমতা ওঁদের হাতে ছিল তখন তাঁরা তা না করে ব্যাপক সময় হাতে তুলে দিয়ে জোতদার-জমিদার শ্রেণী যাতে করে বর্গাদারদের উচ্ছেদ করে নিয়ে জমিকে নিজেদের হাতে নিয়ে নিতে পারেন, সেইরকম ব্যবস্থা করেছিলেন, তখন আজকে এই প্রস্তাবটা আমার কাছে একটু হাস্যকর বলে মনে হচ্ছে। যখন বর্গাদার আইন সংশোধনের প্রস্তাব ইতিপূর্বে এসেছে, এই বিধান সভায় তখন আমরা বলেছি বার বার যে, বর্গাদারদের আরও ভাল করে নিরাপত্তার ব্যবস্থা করা দরকার। কিন্তু তাঁরা সে কথায় কর্ণপাত করেননি, ভোটের জোরে তাঁরা ইচ্ছামত আইনগুলি পাশ করিয়ে নিয়েছেন বর্গাদারদের স্বার্থকে পদদলিত করে জোতদার-জমিদার শ্রেণীর স্বার্থকে রক্ষা করবার জন্য। আজকে অনেক দেরী হয়ে গেছে, এখনও কিছু কিছু বর্গাদার রয়েছে, তাদের যদি নিরাপত্তার ব্যবস্থা করেন তাহলে মনে হয় আমাদের দেশের কৃষক শ্রেণী এবং আমাদের দেশের কৃষির উন্নতি করা যেতে পারে। বর্গাদারদের প্রসঙ্গে হাই কোর্টের যে এভিডেন্স সেই এভিডেন্সের দুই শ্রেণীর বর্গাদারদের কথা বলা হয়েছে। এক শ্রেণীর বর্গাদার যারা সম্পূর্ণরূপে চাষের দায়িত্ব গ্রহণ করে, আর এক শ্রেণীর বর্গাদার রয়েছে যারা কিছু কিছু সুযোগ পেয়ে থাকে মালিক পক্ষ থেকে। কাজেই এই দুই শ্রেণীর বর্গাদার এবং মালিকের যে জমি তার সঙ্গে এদের কি সম্পর্ক হবে সে সম্বন্ধে কিছু পার্থক্য হয়ে যাওয়ায় আমার মনে স্বভাবতঃ কিছু ভয় আসছে। আজকে যে প্রস্তাব এসেছে তার মধ্যে দুই শ্রেণীর বর্গাদারদের মধ্যে বিভেদ সৃষ্টি করবার জন্য জমির সঙ্গে কি সম্পর্ক হবে তার কোন ইঙ্গিত নেই। মোটামুটিভাবে এই কথা বলা হয়েছে বর্গাদারদের স্বার্থ রক্ষা করবার জন্য বর্গাদারদের জমির সঙ্গে স্থায়ীভাবে বেঁধে দেবার জন্য একটা ব্যবস্থা করা দরকার এবং হাই কোর্টের বার সেই সময় যে এভিডেন্স দিয়েছিলেন বা ঐ ল্যান্ড রেভিনিউ কমিশন যে মন্তব্য করেছিলেন অর্থাৎ বর্গাদারদের টেন্যান্ট বা প্রজা মর্যাদা দেওয়া উচিত এবং মাঝখানে যাঁরা থাকবেন অর্থাৎ জমির মালিক তাঁদের মধ্যস্বত্বাধিকারী বলে তাঁদের শর্তটাকে সরকারের হাতে নিয়ে নেওয়া উচিত—সে করতে গেলে কিছু কিছু সমস্যা হয় তো দেখা দেবে, যাঁরা অল্প জমির মালিক যাঁদের জমি বর্গাদার চাষ করেছে এবং তাঁরা সেই জমি থেকে নিজেদের গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করছে. সে-ক্ষেত্রে যদি প্রয়োগ করেন তাহলে অল্পবিত্ত ভূমির মালিকের ক্ষেত্রে খানিকটা অসুবিধার সৃষ্টি হতে পারে। কাজেই এ-বিষয়ে বিচার বিবেচনা করে দেখার দরকার। মোট কথা আজকে এই যে প্রস্তাব, এই প্রস্তাবে বর্গাদারদের জমির উপর স্বত্বটাকে কায়েম করবার জন্য যে মনোভাব প্রকাশ করা হয়েছে তার জন্য যিনি এই প্রস্তাব আনয়ন করছেন, অত্যন্ত বিলম্বিত প্রস্তাব তাঁর পক্ষে হলেও এই প্রস্তাবকে আমি আন্তরিকভাবে সমর্থন জানাই এবং আমি আশা করছি বর্গাদারদের স্বার্থ রক্ষা করবার

জন্য এই হাউসের উভয় পক্ষ মিলে এক হয়ে আমরা চেষ্টা করবো এবং আমরা চেষ্টা করলে যে-সমস্ত বর্গাদার উচ্ছেদ হয়ে গেছে, বর্গাদার আইনকে বা ভূমি সংস্কার আইনকে উপযুক্তভাবে সংশোধন করে আমরা এই শ্রেণীর বর্গাদারকে হয় তো কিছুটা রক্ষা করতে পারি—কারণ আমাদের দেশের ফসল উৎপাদন বৃদ্ধির জন্য বর্গাদারদের জমির সঙ্গে বেঁধে দেওয়ার বিশেষ করে প্রয়োজন এবং যতদিন না আমরা খাদ্য উৎপাদনের ক্ষেত্রে এগিয়ে যেতে পারছি ততদিন কিছুতেই আমরা এই সমস্যার সমাধান করতে পারবো না। সেইজন্য বর্গাদারদের স্বত্ব জমিতে স্থায়ীভাবে নির্দিষ্ট করে দেওয়া দরকার এবং রায়তরা তারা যেমনভাবে জমির স্বত্বাধিকার নিয়ে বংশানুক্রমে বা উত্তরাধিকারীক্রমে জমি দখল করতে পারেন, বর্গাদারদেরও তেমনি একটা স্বত্ব কায়েম করে দেওয়া দরকার। তাদের জমির সঙ্গে সম্পর্ক যতদিন না নির্ধারিত হচ্ছে ততদিন পর্যন্ত আমরা মনে করতে পারছি না যে, সেই জমি থেকে বেশী ফসল ফলাবার জন্য আমরা কিছু করতে পারবো। সুতরাং এই সমস্যা সমাধান করবার জন্য আমাদের এই ব্যবস্থা অবলম্বন করা উচিত এবং এই সিদ্ধান্তকে কার্যকরী করবার জন্য আমাদের সর্বতোভাবে চেষ্টা করা উচিত।

[3-50—4 p.m.]

**Shri Shankar Sen Ishore:**

মাননীয় স্পীকার মহোদয়, আমাদের কংগ্রেস পক্ষ থেকে ডাঃ জয়নাল আবেদীন যে প্রস্তাব এনেছেন আমি সেটা সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তিনি একটা সময়োপযোগী প্রস্তাব আজকে এই বিধানসভায় পেশ করেছেন যা নিয়ে বিভিন্ন সদস্যবৃন্দ বিভিন্ন দৃষ্টিকোণ থেকে নানাভাবে এই প্রস্তাবের আলোচনা করলেন। আমি দু-চারটি কথা স্পীকার মহোদয়ের মাধ্যমে এখানে রাখতে চাই। আমার মনে হয় শতকরা ৮০ জন লোক আমাদের গ্রামে বাস করেন এবং শতকরা ৭৫ জন লোক কৃষির উপর নির্ভরশীল।

তাদের অধিকাংশই হল এই ভাগচাষীর দল। আমি নিজে ব্যক্তিগতভাবে গ্রামে বাস করি, এবং আমি একজন কৃষক পরিবারের ছেলে। কাজেই ভাগচাষীদের জীবন বা তাদের অর্থনৈতিক অবস্থা সম্পর্কে আমি সম্পূর্ণ ওয়াকিবহাল। স্যার, নানান সমস্যায় কণ্টকিত বাংলাদেশে বিভিন্ন সমস্যার মধ্যে যে বিরাট সমস্যা—খাদ্যের অভাব তার সঙ্গে জড়িত রয়েছে আজকের এই প্রস্তাব ভাগচাষীদের অর্থনৈতিক অবস্থা। কাজেই এই প্রস্তাবকে অভিনন্দন জানাতেই হয়। তবে এই প্রস্তাব কংগ্রেসের তরফ থেকে এসেছে বলে আজকে যাঁরা সরকার পক্ষে আছেন যাঁরা এতদিন পথে ঘাটে হৈ হুল্লোড় করে সমাজবিরোধী কাজে লিপ্ত হয়ে জনসাধারণকে উত্তেজিত করে সরকারের গদিতে বসেছেন, তাঁদের মনে লাগবার কথা। কেন না ভালো কথা তাঁদের গায়ে সয় না। কাজেই এই প্রস্তাব অতি দুঃখের সঙ্গে তাঁরা সমর্থন করেছেন। স্যার, এতদিন তাঁদের মুখে আমরা সাম্যবাদের কথা শুনেছি, সমাজতন্ত্রের কথা শুনেছি, কিন্তু বাস্তবিক পক্ষে যে প্রস্তাবের মধ্যে সমাজতন্ত্র এবং সাম্যবাদের কথা আছে—গান্ধীজীর যে স্বপ্ন 'ভারতবর্ষে সর্বোদয় সমাজ গঠন করা', সেই প্রস্তাবের মধ্যে যে অন্তর্নিহিত ভাব রয়েছে সেটা কংগ্রেসের তরফ থেকে এসেছে বলে আজকে সরকার পক্ষের সদস্যরা হাসি ঠাট্টা করছেন, বিদ্রূপ করছেন। এটা তাঁদের চরিত্রগত বলেই আমি মনে করি। বাইরে যা অতীতে দেখেছিলাম আজকে এই বিধানসভার মধ্যে তাই দেখতে পাচ্ছি। স্যার, এতদিন ধরে এই বিধানসভা চলাকালীন সময়ে আমি কখনও তাঁদের কাছ থেকে কাজের কোন কথা শুনতে পেলাম না। আমি যা শুনলাম তাতে আমার মনে হয়েছে তাঁরা যেন কংগ্রেস সরকার কি করেছেন সেই ময়লা সাফ করার কাজেই ব্যস্ত আছেন। আমার মনে হয় ময়লা সাফ করতে করতেই এঁরা কাবু হয়ে যাবেন, এঁদের দ্বারা জনসাধারণের কোন ভালো কাজ হবে না। কাজেই এই গণরাজ গুণ্ডারাজে পরিণত হবে। কোলকাতায় এই ২ দিন ধরে যে ভয়াবহ তাণ্ডব হল তার এই বর্ণনা এটা যে শাসন কার্যের পরিণতি এটাই দেখতে পাচ্ছি। যাই হোক আসল কথায় ফিরে আসি, আজকে যদি ভাগচাষীদের জীবনে একটা স্থায়িত্ব আনতে হয়, সঙ্গে সঙ্গে বাংলাদেশের যে খাদ্যাভাব উৎপাদন বৃদ্ধি করে সেটা যদি দূর করতে হয় এবং ভাগচাষীদের মনে যে হতাশা এবং তাদের যে শোচনীয় অবস্থা সেটা যদি দূর করতে হয় তাহলে আজকে বিধানসভায় সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব গ্রহণ করা দরকার। স্যার, আমি

একজন প্রদেশ কংগ্রেস কমিটির সদস্য, মায়াপুর কংগ্রেসে আমি যোগদান করেছিলাম, সেখানে কংগ্রেসের যে মৌলিক নীতি সর্বোদয় সমাজ ব্যবস্থা গ্রহণ করা এই প্রস্তাব গৃহীত হয়েছিল। শুধু ভাগচাষীদের সম্পর্কে নয়, ভাগচাষীদের যাতে জমির মালিক করা যায় সে প্রস্তাবও মায়াপুর কংগ্রেসে গৃহীত হয়েছিল। সে কথা আজকে আর নতুন করে বলছি না। কিন্তু যাঁরা এতদিন ভাগচাষীদের নিয়ে আন্দোলন করেছেন, যাঁরা ভাগচাষীদের নিত্য ভাঁওতা দিয়ে তখনকার সরকারকে অপদস্থ করবার চেষ্টা করেছেন তাঁরা আজকে শাসন ক্ষমতায় আসীন হয়ে ভাবছেন কি করে এই প্রস্তাব সমর্থন করা যায়। যেহেতু কংগ্রেস পক্ষ থেকে এটা এসেছে, সেহেতু অতি দুঃখিত চিত্তে, অপারগ হয়ে তাঁরা এটা সমর্থন করছেন। স্যার, আর একটা কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করবো। মন্ত্রীত্ব পাবার পর ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী শ্রীহরেকৃষ্ণ কোঙার বলেছিলেন যে বাংলাদেশের ভূমি রাজস্ব আইনের আমূল পরিবর্তন করা হবে।

আবার সংবাদপত্রে দেখলাম যে এখনকার মত বর্তমান পরিস্থিতিতে আর বিরাট কিছু পরিবর্তন করা সম্ভব নয়। এইরকম আজকে তাঁদের কথা ২ দিন পরে অন্যরকম হচ্ছে। কাজেই এই যে গণরাজ বা এই যে ১২ রাজপুত্রের ১৩ হাড়ি নিয়ে যে সংসার, এই সংসার যে কতদিন টি‍ঁকবে এ ধারণা আমরা করতে পারি না। কাজেই এই ভাগচাষীদের কথা বলতে গিয়ে আমি একথাই বলতে চাই যে এই প্রস্তাব অত্যন্ত অভিনন্দনযোগ্য এবং সময় উপযোগী যুগান্তকারী প্রস্তাব সেজন্য এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং এই সাথে মাননীয় স্পীকার মহোদয়কে আমার আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Amulya Ratan Mahato:**

মাননীয় স্পীকার মহাশয়, আজ জয়নাল আবেদিন, ভূতপূর্ব উপমন্ত্রী তিনি যে প্রস্তাব এখানে এনেছেন এবং তার সংগে শম্ভুচরণ ঘোষ মহাশয় যে প্রস্তাব এনেছেন তা আমরা আনন্দের সংগে সমর্থন জানাচ্ছি। অবশ্য আমার মনে হয় ওদল দুঃখের সংগে এই প্রস্তাব আনতে বাধ্য হয়েছেন যা আমরা খুব আনন্দের সংগে উত্তম প্রস্তাব বলে সমর্থন জানাচ্ছি। দুঃখের সংগে বলছি কেন? অতীতে বার বার এই প্রস্তাব আনা হয়েছে বিভিন্ন সভা-সমিতিতে, কিন্তু সেই প্রস্তাবকে সমর্থন করেননি তাঁরা। এখন যাঁরা বাধ্য হয়ে দলকে রক্ষা করার জন্য, এবং জনসাধারণকে কিছু বলবার পথ খুঁজে বার করেছেন যে এটা আমরা করেছি। এই সরকার অবশ্যই করবেন, তার আগে যদি আমরা কিছু বলি তাহলে ঘুরে গিয়ে বলতে পারব যে এই প্রস্তাব আমরা এনেছি। এ ছাড়া বিশেষ কিছু আমার মনে হচ্ছে না। কারণ এর আগে অনেক বক্তার বা, অনেক সদস্যের কাছে শোনা গেল যে ৭০ ভাগ ভাগচাষী উচ্ছেদ হয়ে গেছেন, তারপর এই ২৫ ভাগের উচ্ছেদ নিয়ে এত মায়া কান্না কিসের, যার ফলে বলতে হচ্ছে এটা দুঃখের সংগে এনেছেন। আমরা কিন্তু অনেকদিন ধরে বলেছি, সেজন্য আনন্দের সংগে সমর্থন জানাচ্ছি এবং শুধু সমর্থন করাই শেষ কথা নয়, আরেকটু চিন্তা করা দরকার হয়ে পড়েছে। যেটা হচ্ছে ভাগচাষীরা যাঁরা উচ্ছেদ হয়ে গেছেন সেগুলি রাখার কি ব্যবস্থা হতে পারে, যদি কোন পথ থাকে তাহলে আমাদের সরকারকে আমি সেই পথ অবলম্বন করতে অনুরোধ করব। আরেকটি অনুরোধ আমি করবো সেটা হচ্ছে ভাগচাষীদের জমি দেখিয়ে ভাগচাষীরা খুব দরিদ্র হলেও সরকারী ঋণ যেমন গরু খরিদ ঋণ বা অন্যান্য কোন ঋণ ও মধ্যবিত্ত ঋণ তাঁরা পান না। অথচ এইসব গরীব চাষীরা এই সমস্ত ঋণ না পেলে তাঁদের পক্ষে বেশ ভালভাবে চাষ করা সম্ভব নয়। কারণ এই দ্রব্যমূল্যের সময় যাঁরা অর্ধেক ধান দিয়ে দেন, দেবার পরে তাঁদের কি থাকে সেটা দেখতে হবে এবং উপযুক্তভাবে যাতে চাষ করতে পারে সেদিকে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। শুধু উচ্ছেদ হবে না এরূপ আইন করে চুপ করে থাকলে চলবে না, এ সম্বন্ধে আরও কয়েকটি প্রস্তাব এর পরে আনা উচিত। সে প্রস্তাবে আর একটি কথা আমি বলতে চাই এই প্রস্তাবের সংগে যে সমস্ত জোতদার আছেন, সেইসব জোতদারেরা ভাগচাষীদের কাছ থেকে আগে থেকেই নন্ জুডিসিয়াল স্ট্যাম্পে সই বা টিপ স্বাক্ষর দুই নিয়ে রেখে দিয়েছেন এবং যত ধান আদায় করেন তার রসিদ দেন না, তারা যখন মনে করেন যে এখন আমার জমি আমাকে ছাড়িয়ে নিতে হবে তখন যদি চাষী রাজী না হন তাহলে সেই চাষীকে রসিদ না দেওয়ার ফলে ২ বছর এবং চলতি বছর এক সংগে ৩ বছরের নালিশ করে দেন এবং উক্ত স্ট্যাম্পটিতেও দেনা দেখিয়ে মামলা করে উচ্ছেদ

করেন। নাবালক যে হয় তার পক্ষে হয়ত এইরকম কিছু করলে জমি রাখা সম্ভব হবে না তখন সে ইস্তফা দিতে বাধ্য হন। সেজন্য এদিকে একটু লক্ষ্য করা উচিত যেন কোন জোতদার ভাগচাষীকে রসিদ না দিয়ে ধান আদায় করে নিয়ে যেতে না পারেন, এইরকম যদি না করা হয় তাহলে এমন ধরনের একটা বিপদে এই নাবালক ছেলেরা পড়ে যাবেন, যে অবস্থায় তাঁদের জমি ইস্তফা না দিয়ে আর কোন উপায় খুঁজে পাবে না।

সেদিক থেকে আমি বলি এ সম্বন্ধে একটু লক্ষ্য করা দরকার। এবং এইসব দিকে যদি লক্ষ্য করা না হয় তাহলে আইনে আমরা যা পরিণত করতে যাচ্ছি তাতে অদূর ভবিষ্যতে কোন উপকার হবে না। আমার অন্য বিশেষ কিছু বলার নাই। এ সম্বন্ধে যেসব আলোচনা হয়ে গেল দয়া করে যদি আইনে পরিণত করা হয় তাহলে অনেকখানি সুফল হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4—4-10 p.m.]

**Shrimati Purabi Mukhopadhyay:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, জয়নাল আবেদিন সাহেব যে প্রস্তাব এখানে রেখেছেন, আমি সর্বান্তকরণে সমর্থন করছি। কিন্তু এই প্রস্তাব আলোচনা করার সময় অনেক দিক বিবেচনা করার আছে। আমাদের ভারতবর্ষের বিশেষ করে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পটভূমিকা বিস্মৃত হয়ে তাড়াহুড়া করে যে কোন লেজিসলেশন করতে যাই না কেন ভুল করা হবে। আমাদের এখানে যে সমালোচনা এতক্ষণ হচ্ছিল, কেন এতদিন করা হয়নি, এই প্রসঙ্গে শুধু আমি একথাই বলতে চাই- পশ্চিমবঙ্গ সরকার কংগ্রেসের পক্ষ থেকে যে রাজ্য পরিচালনা করেছেন, আপনারা লক্ষ্য করেছেন, মাননীয় স্পীকার মহোদয়, আপনি লক্ষ্য করেছেন, ১৯৫০ সালে প্রথম বর্গাদার আইনকে স্বীকৃতি দেওয়া হয়েছিল। তার পূর্ব পর্যন্ত আইনের চোখে বর্গাদার সম্বন্ধে স্থিরীকৃত কোন নিশানা ছিল না। ১৯৫০ সালে বর্গাদার আইন প্রণয়ন করে বর্গাদারকে প্রথম স্বীকৃতি দেওয়া হল এবং তারপর থেকে ধাপে ধাপে কংগ্রেস সরকার বর্গাদারদের জন্য ভূমি সংস্কারের জন্য অগ্রসর হয়েছে। এবং আজ যদি কোন সরকার তাড়াহুড়া করে এ সম্পর্কে কোন আইন প্রণয়ন করতে যান তাহলে তাকে সতর্ক হতে শুধু অনুরোধ জানান ছাড়া অন্য কিছু বলবার নাই। তার কারণ হচ্ছে আজকে সমস্ত পশ্চিমবঙ্গের অর্থনীতি এখন পর্যন্ত কৃষি-ভিত্তিক। কৃষিভিত্তিক অর্থনীতিতে জমির উপর চাপ থাকবেই। যতক্ষণ পর্যন্ত জমির উপর থেকে এই চাপকে সুষ্ঠুভাবে সরিয়ে দিতে না পারছি অর্থাৎ জমিকে কেন্দ্র করে যারা জীবিকা নির্বাহ করছে, নিজেরা নিজের হাতে লাঙ্গল না চালান সত্ত্বেও জমির মালিক হয়ে রয়েছে এবং সেই স্বীকৃতি পশ্চিমবঙ্গে এতদিন পর্যন্ত পেয়ে আসছে, ল্যান্ড রিফর্ম অ্যাক্ট ১৯৬৫ সালে প্রণয়ন করে জমির উপর নির্ভরশীল কিন্তু তারা সত্যিকারের কৃষক নয়, অন্য জীবিকা রয়েছে এমন সব লোককে সরিয়ে দিয়ে ক্রমান্বয়ে জমি যারা চাষ করে নিজের হাতে হাল ধরে তাদের মধ্যে বিলি করার জন্য প্রথম পদক্ষেপ হিসাবে স্টেট এ্যাকুইজিশন অ্যাক্ট ১৯৫৫ সালে এবং ১৯৬৫ সালে ল্যান্ড রিফর্ম অ্যাক্ট হয়। অতএব একথা যারা বলছেন এতদিন কেন হয়নি, আমি বলব তাঁরা সমস্ত দিক বিবেচনা করে বলছেন না। আজকে জমি থেকে যাকে সরালেন, তিনিও পশ্চিমবঙ্গের অধিবাসী, তাঁর বিকল্প জীবিকা সংস্থান কি আছে তা দেখবার দায়িত্ব সরকারের আছে। দায়িত্বশীল কোন সরকার এটা অবজ্ঞা করতে পারে না। যার জন্য স্টেট এ্যাকুইজিশন অ্যাক্টে আছে, শুধু কনস্টিটিউশনের বিধান বাঁচানর জন্য কমপেনসেসন দেবার কথা হয়নি। এমনভাবে কমপেনসেসন দেবার কথা হয়েছিল—যারা মধ্যস্বত্বভোগী যারা জমির মালিকানা থেকে বঞ্চিত হল তারা অন্য এ্যাভোকেশন হিসাবে যাতে কিছু করতে পারে তার সংস্থানের জন্য পশ্চিমবঙ্গের কংগ্রেস সরকার ভারতীয় সংবিধান অনুযায়ী শুধু নয় আর্থিক প্রয়োজনের দিকে তাকিয়ে ক্ষতিপূরণের ব্যবস্থা করেছিলেন।

এ সম্পর্কে বহু সদস্য মন্তব্য করেছেন এবং আজকেও করেছেন। বর্গাদার উচ্ছেদ সম্পর্কেও এখানে অনেক কথা বলা হয়েছে। ৭০ ভাগ, ৭৫ ভাগ বর্গাদার উচ্ছেদ হয়েছে বলে যে সংখ্যা বলা হয়েছে সেই সংখ্যা সরকারী নথীতে আছে কিনা সেটা দেখা প্রয়োজন। আজকে একথা

স্পষ্ট করে জানা দরকার যতই আমরা আইনে ব্যবস্থা করি না কেন বর্গাদারদের যদি নিজেদে আইন সম্পর্কে, অধিকার সম্পর্কে সচেতন না করি, তাদের পাশে দাঁড়িয়ে যদি সংগ্রামে সাহায না করি তাহলে আনস্ক্রুপুলাস জমির মালিক তাদের উপর সুযোগ নেবে। কোন স্ট্যাম্প কাগজে তাদের দিয়ে সাহি করিয়ে ধান দেয়নি এই বলে উচ্ছেদ করবার যদি বিধান থাকে তাহলে আই প্রণয়ন করে আমরা সেই বিধানকে খর্ব করতে চলেছি। মাননীয় স্পীকার মহাশয়, বর্গাদা অ্যাক্টের ১৯(বি) ধারায় একটা নূতন অধ্যায় আমরা সংযোজন করেছিলাম। তাতে আমর বলেছিলাম যদি বর্গাদারদের কেউ উচ্ছেদ করতে চায় এমন কি যারা পার্সোনাল রিজামসন বলে জমি নিজের প্রয়োজনে চাষ করবে বলে তাদের সরাতে চায় তাহলে আমরা তাদের বাতিল করেছি তা নয়, আইনে যে প্রভিসন রয়েছে সেটা খর্ব করে একথা সংযোজন করেছিলাম যে, তা করতে হলে তার ওয়ান সেভেনথ পার্ট তিনি রাখতে পারবেন এবং বাদবাকী অংশে তিনি করতে পারবেন। উদাহরণস্বরূপ বলি কারুর যদি ৮ বিঘা জমি থাকে তাহলে পার্সোনাল রিজামসনে সে ১ বিঘার বেশী পায় না। কিন্তু তা সত্ত্বেও পার্সোনাল রিজামসনের কেস হয়েছে। আজকে আমরা যে আইন প্রণয়ন করি না কেন সেই আইনের সংশোধনের মধ্য দিয়ে ব্যবস্থা ছিল যদি কেউ নিজে ধান পায়নি বলে, তার শেয়ার প্রডিয়শস পায়নি বলে কেস করতে চায় তাহলে আগের আইনে ছিল আনলিমিটেড পিরিয়ডের জন্য ধান আদায় করার অধিকার ছিল। কিন্তু আমরা সংশোধন করে বলেছি ২ বছরের বেশী তাকে দেবার জন্য বাধ্য থাকবে না। আমি বলতে চাই ধীরে ধীরে বর্গাদারকে তাদের পূর্ণ অধিকারে বসানোর জন্য ব্যবস্থা করেছি। আজকে যে প্রস্তাব সেটা সেই ধীরে ধীরে দৃঢ় পদক্ষেপে অগ্রসর হবার আর একটা ধাপ মাত্র—এতে বাহাদুরীর কিছু নেই। তাদের শস্যের উপর আমরা দাঁড়িয়ে আছি কাজেই তাদের কথা ভুলে যদি অন্য কারুর স্বার্থ আমরা দেখতে চাই তাহলে সেটা অন্যায় হবে। কিন্তু এই স্বার্থ দেখার সঙ্গে সঙ্গে আমি সতর্ক থাকতে বলছি কারণ ইকনমিক ক্রাইসিস পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা ভূমি সংস্কারের নামে এনে ফেলছি কিনা? এ নিয়ে চিন্তাশীল প্রত্যেকেই চিন্তা করছেন। প্ল্যানিং কমিশনে এ নিয়ে বহু রকম প্যানেল ডিসকাসন হয়েছে, বহু রিপোর্ট বেরিয়েছে। অশোক মেটা এবং অন্যরা বলছেন টেন্যান্ট বলে স্বীকার কর, কেন বর্গাদার বর্গাদার হিসেবে থাকবে? আর একদল বলছেন বর্গাদার যে অংশ দিচ্ছে সেটা কম দিচ্ছে, আরও বেশী দিতে বল। তৃতীয় পক্ষ বলছেন ধীর পদক্ষেপে অগ্রসর হও। কাজেই দেখা যাচ্ছে ডিভিসন অব ওপিনিয়ন রয়েছে। একটা প্ল্যান যখন করা হয় তখন একটা অংশ ধরে প্ল্যান করা যায় না এবং একটা ক্ষেত্রকে সীমারেখার মধ্যে টানা যায় না। ভূমিরাজস্ব মন্ত্রী যদি ভাবেন আমি বর্গাদারদের স্বার্থ দেখব, ফাইনান্স মিনিস্টার যদি ভাবেন কি করে টাকা আদায় হয় সেটা আমি দেখব, কৃষিমন্ত্রী যদি ভাবেন আমি দেখব কি করে চাষ বাড়ান যায়—এইভাবে যদি কমপার্টমেন্টাল প্ল্যানিং নেওয়া হয় তাহলে সেই গভর্নমেন্ট কখনও সাকসেসফুল হতে পারে না।

[4-10—4-20 p.m.]

এইভাবে যদি কম্পার্টমেন্টাল প্ল্যানিং নেওয়া হয় এবং তা যদি নেওয়া সুরু হয় তাহলে সেই গভর্নমেন্ট কখনো সাকসেসফুল হতে পারে না এবং সর্বাঙ্গীন সমস্যারও সমাধান করতে পারে না, অতএব বর্গাদারদের স্বার্থ আমরা নিশ্চয়ই দেখবো। কারণ উই আর কমিটেড। কিন্তু সেই সঙ্গে বর্গাদার উচ্ছেদ হয়ে যাচ্ছে বলে তাঁরা বলছেন। আমি জানাতে চাই—আজকে বর্গাদারদের উচ্ছেদ যদি জমির বড় বড় মালিকরা করেন, আমরা প্রাণ দিয়ে তা রুখবো। তার জন্য আইনে যা আছে বর্গাদার পারসোনাল রিজাম্পসান গ্রাউন্ড-এ উচ্ছেদ হতে পারে না। এখন কি আইনে বিধান আছে যদি কেউ জমি হস্তান্তর করে জমি বিক্রী করে দেয় সেই নূতন জমির মালিক যিনি হলেন, তিনি পুরাতন বর্গাদার যিনি ছিলেন জমির, তাকে উচ্ছেদ করতে পারবে না। এই যে সেলফ রাইট বা সেফগার্ড ছিল, কিন্তু তবুও উচ্ছেদ হয়ে যাচ্ছে। এই যে উচ্ছেদ হয়ে যাচ্ছে তার কারণ আমরা সংগঠন হিসেবে, দল হিসেবে বর্গাদারদের পাশে দাঁড়িয়ে তাদের জীবনমরণ লড়াইয়ের অংশ গ্রহণ না করে যদি আইনগত দিক—কোর্ট দেখিয়ে দেই তাহলে সেই বেচারারা পারবেন না। আইন আছে স্বীকার করি। কিন্তু পশ্চিমবঙ্গে এখনো বহু জমির মালিক আছে এই আইনের বিধান থাকা সত্ত্বেও [illegible] তাড়িয়ে দিতে চান। সেই জায়গায় দেখতে হবে আইনের গলতির জন্য আইনের লুপহোলস-এর মধ্য দিয়ে এই জমির মালিক সুযোগ নিচ্ছেন

কি না। তা যদি হয়, তাহলে আইন সংশোধনের প্রয়োজন নিশ্চয়ই আছে। কিন্তু যদি দেখা যায় আইন ঠিকই তৈরী আছে, তার সুযোগ নিয়ে, সেই আইনের সাহায্য নিয়ে বর্গাদাররা নিজেদের রাইট এসটাব্লিস'করতে পারছে না, তাহলে দায়িত্বশীল সংগঠন হিসেবে, দায়িত্বশীল সমাজ সেবক-সেবিকা হিসেবে বর্গাদারদের পাশে গিয়ে দাঁড়িয়ে তাদের এই রাইট সম্পর্কে সচেতন করে তুলে তাদের লড়াইয়ে অংশগ্রহণ করার ব্যবস্থা পাশাপাশি রাখতে হবে। শুধু আইন প্রণয়ন করে যদি বর্গাদারদের অধিকার দেওয়া যায়, তা নিশ্চয়ই আমরা দেব, আরো অন্যান্য উদ্দেশ্য নিয়ে আইনকে সংশোধন করতে বলা হয়েছে। এটা নূতন কথা নয়। ১৯৫০ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত অনেকগুলো আইন আমরা সংশোধন করেছি, স্টেটস অ্যাকুইজিশন অ্যাক্ট তখন মন খুলে সংশোধন করা হয়েছে। তখন কিছু কিছু যারা এখানকার সদস্য ছিলেন তাঁদের সকলেরই আইনের মেন ক্লজের উপর বিরোধী দলের ও সরকারী দলের সদস্যদের সেই সময় বক্তৃতা শুনে খোল-নলচে পাল্টে দেওয়া হয়

whereas whole clause of that chapter has been changed, amended.

অতএব খোলা মন নিয়ে এবারও আমি পশ্চিমবঙ্গ সরকারকে বলবো এই সমস্যা সমাধানের চেষ্টা করুন। আমরা নিশ্চয়ই চাই বর্গাদার তাদের পুরা দায়িত্ব পালন করুন। তার জন্য তাদের বলি আপনারা আপনাদের পুরা অধিকার পাবেন কি সামাজিক ক্ষেত্রে, কি অর্থনৈতিক ক্ষেত্রে। একজন সদস্য বললেন বর্গাদার কেন থাকবে। আমিও তাঁর সংগে একমত। বর্গাদার থাকবে না এই জন্য যে আমরা বর্গাদারকে জমির মালিক করবো। তার জন্য আমরা ল্যান্ড রিফর্মস অ্যাক্ট পাস করেছি—টিলার অফ দি সয়েল যারা তাদের জমির মালিক করবার জন্য স্টেটস অ্যাকুইজিশন অ্যাক্ট পাস করা হয়েছে এবং প্রয়োজন হলে আরো এক ধাপ আমরা এগোব। সেই এগোনর ক্ষেত্রে আমাদের এই সংশোধন প্রস্তাব ঠিক সময় বুঝে আমাদের পক্ষের জয়নাল আবেদীন এনেছেন। কেন সময় বুঝে এনেছেন তা বলছি। তার কারণ আছে। আজ পশ্চিমবঙ্গে দ্রুত অর্থনৈতিক ক্ষেত্রের ও রাজনৈতিক ক্ষেত্রের পটভূমিকায় যে পরিবর্তন হচ্ছে সেই পরিবর্তন সম্পর্কে আমরা সচেতন ও সজাগ আছি। এই অর্থনৈতিক ও রাজনৈতিক পটভূমিকা নিয়ে ঐ গরিব অ্যাচারিত বর্গাদারদের উপর যাতে বেশী অত্যাচার সহ্য করতে না হয় তার জন্য এই প্রস্তাব এখনই আনার প্রয়োজন ছিল, আমরা সেদিন মায়াপুর রেজোলিউশন পাস করেছিলাম। আমি ব্যক্তিগতভাবে জানি বহু জমির মালিক ঐ রেজোলিউশন পাস করবার সংগে সংগে জমি থেকে বর্গাদারদের উচ্ছেদ করতে চেয়েছেন। নিশ্চয়ই তাতে তারা ভয় পেয়েছে। এই প্রস্তাব যদি কার্যকরী করা হয়, তাহলে আমাদের জমি চলে যাবে। এখনো তারা সেই জমির মালিক হিসাবে বজায় আছে। কংগ্রেস পক্ষেরই হোক বা সরকার পক্ষেরই হোক, তাঁরা যা বলেছেন তাঁদের পক্ষে আছে-কি-নাই এটা অবান্তর

The fact is they still exists, they still exist with full of exploitation.

তাদের দিক থেকে আমরা বর্গাদারকে তাদের পুরা অধিকার হিসাবে দেয়ার প্রটেকশন, দেয়ার সেফগার্ড দিতে চাই এবং চাই বলে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট সংশোধন করবার প্রস্তাব এখানে আমরা এনেছি।

আজকে বর্গাদার উচ্ছেদ আইন থাকা সত্ত্বেও যাতে তারা উচ্ছেদ না হয় তার জন্য পশ্চিমবংগ সরকার একটা বিজ্ঞপ্তি, হ্যান্ডবিল আকারে সরকারী অফিসারদের কাছে যেমন বিলি করেছিলেন, তেমনি কংগ্রেসী সরকারের তরফ থেকে প্রত্যেকটি লোকালিটিতে এই বিজ্ঞপ্তি দেওয়া হয়েছিল যে কোন কোন ক্ষেত্রে, কি কি ভাবে বর্গাদাররা কি কি অধিকার আইনত তাঁরা স্বীকৃতি পেতে পারেন তা আইনে বিবৃত আছে আমি জানি। তা সত্ত্বেও কিছু কিছু জায়গায় বর্গাদার উচ্ছেদ হয়েছে। (নয়েজ অ্যান্ড ইন্টারাপসান) আমাকে বলতে দিন। প্লিজ অ্যালাও মি টু কনটিনিউ। মিঃ স্পীকার, স্যার, যখন কিছু কিছু জায়গার কথা আমি বলছি, তার অর্থ হচ্ছে এই, আমি আপনার কাছে সেই বিবৃতি রাখতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন কোন ক্ষেত্রে বর্গাদারদের উচ্ছেদ আইনগত ভাবে না হলেও অন্যায় ভাবেতে তার সুযোগ নিতে হয়। আমি ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়কে বলবো একদিকে যেমন বর্গাদারদের ইন্টারেস্ট সেফগার্ড করবো, তেমনি আর এক দিকে তার উচ্ছেদ সম্পূর্ণভাবে বন্ধ করা দরকার। যেমন একটি ভদ্রমহিলার স্বামী চাকরী করতেন, তাঁর হয়ত অন্য জায়গায় কিছু জমিজমা ছিল এবং তিনি সেটা বর্গায় রেখেছিলেন, তাঁর

স্বামী মারা গিয়েছেন—এখন তিনি ৮।৯ বিঘার ক্ষুদ্র পরিবার হিসাবে সেখানে গিয়েছেন, আজকে তিনি সেখানে তাঁর পুত্র সন্তান নিয়ে কৃষক পরিবার হিসাবে, সে যদি চায় যে আমরা নিজেরা কাল্টিভেট করবো তাহলে আমরা তাকে বর্গাদারের উচ্ছেদের অধিকার দেবো, কি দেবো না? এটা বর্গাদারদের সমস্যা সমাধানের অর্থনৈতিক প্রশ্নের পাশাপাশি রেখে বিবেচনা করবার বিষয়, এ আমি দায়িত্বশীল মন্ত্রিমহাশয়ের কাছে বলবো। অতএব সেদিক থেকে আজকে বর্গাদারদের সম্পর্কে আমার মনে হচ্ছে একটা ব্যালেন্সড ভিউ নিতে হবে। তার এই ধরনের প্রয়োজন আছে, সেটা তাকে কভার করছে অ্যাক্টেতে। সেই অ্যাক্টের বিধানে বর্গাদারকে উচ্ছেদ করছেন। অর্থাৎ সেখানে যে বর্গাদার উচ্ছেদ হয়ে গেল, তারও যাতে সংসার চলে তার বিধান কি হবে, সেটাও একটা অর্থনৈতিক সমস্যা। সেইজন্য আমি কিছু কিছু ক্ষেত্রের কথা বলেছি। আজকে যাদের গ্রামের সঙ্গে যোগ আছে, তাদের সমস্যার দুটো দিককে পূর্ণভাবে বিচার করতে হবে। (ইন্টারাপসান) বড় জোতদার নিশ্চয়ই। সেখানে বর্গাদারদের যাতে একজনও উচ্ছেদ না হয়, শুধু আইনত দেখবো না, অর্থনৈতিক দিক থেকে দেখব না, মানবতার দিক থেকে দেখবো। আজকে আইনে এমন কোন লেজিসলেসান যুক্তফ্রন্ট সরকার যদি কেবল বাহবার জন্য করেন, তাহলে আমি বলবো আপনারা সতর্ক হন। দেশ নিয়ে, অর্থনৈতিক সমস্যা নিয়ে, আমরা সমস্যা সমাধান করতে প্রত্যেকেই চাই। তার কারণ জাতির কাছে, দেশের কাছে রাজনীতি বড় কথা নয়। আমি ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়কে বলবো, তিনি ব্যক্তিগত ভাবে এই বিধান সভায় ভূমিরাজস্ব সম্পর্কে যখন যে কথা বলেছেন আমি তা মন দিয়ে শুনেছি, তার কারণ ভূমি সংস্কার, চাষীর সমস্যা, বর্গাদারদের সমস্যা ইত্যাদি নিয়ে তিনি সংগঠন করেছেন, তিনি সব কিছু জানেন। আমি মনে করি আজকে একটা ব্যালেন্সড ভিউ না নিয়ে যদি শুধু এক পক্ষের কাছে বাহবা নেবার জন্য আপনি কিছু করেন তাহলে মারাত্মক ভুল করবেন। অনেকে বলতে পারেন যাঁরা আমার বক্তৃতা মন দিয়ে না শুনে কাজুয়ালি শুনেছেন, তাঁরা আউট অফ কনট্যাক্ট বলবেন, তাহলে তাঁরা ভাববেন যে আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি। আমি বলেছি ধীরে, দৃঢ় পদক্ষেপে ১৯৫০ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত আমরা বিভিন্ন আইন এনেছি এবং সেই সব আইনের মাধ্যমে জমির যে বর্গাদার ছিল তার স্বার্থ রক্ষা করবার জন্য বর্গাদার অ্যাক্ট পাশ করেছি, এস্টেটস অ্যাকুইজিসান অ্যাক্ট পাশ করেছি, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট পাশ করেছি এবং তার প্রত্যেকটি স্পিরিট ছিল ল্যান্ড উইল গো টু দি টিলার্স অফ দি সয়েল।

[4-20—4-30 p.m.]

সেই টিলার অফ দি সয়েলকে যতক্ষণ পর্যন্ত পূর্ণভাবে আমরা জমির মালিকানা না দিতে পারছি, বর্গাদার হিসাবে যতক্ষণ থাকবে তাদের যে স্পেশাল সমস্যা, তারা রায়ত নয়, তারা বর্গাদার রায়ত নয়, বর্গাদার টেনান্ট নয়, বর্গাদারের কাজ করে বাই এ কন্ট্রাক্ট, সেই কন্ট্রাক্ট যাতে আইনের স্বীকৃতি পায় তারই জন্য আমরা বর্গাদার আইনকে পরিবর্তন করে, রিপিল করে ল্যান্ড রিফর্ম অ্যাক্টে আরো বিধান এনেছি সেই বিধানের মধ্যে দিয়ে আমরা তাকে আরো বেশী ক্ষমতা আইনতঃ দিয়েছি। এই দৃঢ় পদক্ষেপে অগ্রসর হয়েছি বলেই পরের পদক্ষেপে, পরের স্টেজে যেতে চাইছি, সেই স্টেজ হচ্ছে এই বর্গাদার যখন মারা যাবে তারপর তার পুত্র সন্তানরা, তার ওয়ারিশানরা যদি কেউ চাষের কাজে লিপ্ত থাকতে চায় তাহলে উত্তরাধিকারী সূত্রে সেই বর্গার অধিকার যেন তাদের উপর বর্তায়। এটা বিরাট বড় কথা কিছু নয়। হয়ত এ সম্বন্ধে প্রশ্ন উঠবে যে এতদিন কেন করেন নি, এই নিয়ে বহুবার আমরা আলোচনা করেছি, এ সম্পর্কে শুধু একটা কথা বলার আছে যে আইনের ভাষা কি হবে, কিভাবে এসট্যাবলিস্ট হবে যে এক বর্গা চলে যাওয়ার পর তার পুত্র কিম্বা ওয়ারিশান উত্তরাধিকারীসূত্রে যে বর্গাদার হচ্ছে তারা যদি কেউ কলেজে পড়ে, একটা বর্গাদারের ছেলে কলেজে পড়বে, নিশ্চয়ই পড়বে, আমরা চাই তাদের ইকনমিক স্ট্যান্ডার্ড ভাল হোক, তারা এগিয়ে যাক এটা আমরা চাই, তাহলেও তাদের ছেলেকে বর্গাদার হিসাবে তার ওয়ারিশান স্বত্ব তাকে দেবো কি না। কারণ সে হয়ত জমি চাষ করে না, আইনের ভাষাতে শ্রীজয়নুল আবেদিন সাহেব বলেছেন যে স্বত্ব তাকেই দেবো যে চাষের কাজে লিপ্ত আছে। চাষের কাজে যদি লিপ্ত থাকে তাহলে আইনের স্বীকৃতি আমরা নিশ্চয়ই দেবো যাতে হয়রানি না হতে হয়, যাতে বর্গাদার মারা গেলে পর তার সন্তানরা ন্যায়সঙ্গত অধিকার হিসাবে বর্গাদার হিসাবে কাজ করতে পারে। কিন্তু আমাদের মূল লক্ষ্য হওয়া উচিত এর সঙ্গে সঙ্গে বর্গাদারকে কত তাড়াতাড়ি আমরা জমির

মালিক করতে পারবো এবং সেই জমির মালিক করার জন্য ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট, ল্যান্ড রিফর্মস অ্যাক্টকে আরো দ্রুত গতিতে আমরা কিভাবে উপস্থিত করতে পারবো, ভূমি সংস্কার করতে পারবো। মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় এখানে বলেছিলেন আমরা তাড়াতাড়ি করে করতে চাই। আমরাও করতে চেয়েছি, এক বছরের মেয়াদে তাঁরাও করবেন বলেছেন, তাহলে তফাত কি হল? তাহলে ব্যাপক কিছু করছেন বলে যে বক্তৃতা যুক্তফ্রন্ট সরকার থেকে দেওয়া হয়েছে, দেওয়া হচ্ছে কিম্বা দেওয়া হবে, আমি জানতে চাই ল্যান্ড রিফর্মস অ্যাক্টে, ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্টের কোন প্রভিশনকে এক্ষনি বদল করে বৈপ্লবিক কোন নীতি তাঁরা আজকে ভূমি সংস্কারের ক্ষেত্রে, ভূমি রাজস্বের ক্ষেত্রে এবং বর্গাদারদের স্বার্থে আনবেন সে সম্পর্কে নিশ্চয়ই মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় আজকে বলবেন। কারণ তিনি এটা শুধু মন্ত্রী হিসাবে বলবেন তা নয়, আমি জানি তিনি এ সম্বন্ধে চিন্তা করেন, আমরা জানতে চাই এক বছরের মেয়াদ হিসাবে অর্থাৎ লাইসেন্সিং ব্যবস্থা হিসাবে আমাদের দিয়ে যেতে হচ্ছে কেন। তার কারণ হচ্ছে লাইসেন্সিং ব্যবস্থা হিসাবে না দিলে সরাসরি এক্ষুনি আমরা জমিগুলিকে পূর্ণ অধিকারে এনে তাকে জমির মালিক করতে পারছি না। কত জমি আমরা পাবো—হাইকোর্টে যে সব কেস পেন্ডিং রয়েছে সেই সমস্ত কেস যতক্ষণ ইউথড্র না হয়ে যাচ্ছে, এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট, ল্যান্ড রিফর্মস অ্যাক্টের বিভিন্ন ধারা যেগুলি এখনও কার্যকরী করা যায় নি, যেগুলির রেকর্ডস অফ রাইট এখনও তৈরী হয় নি, রেকর্ড অফ রাইটস-এর সময় দিন দিন বাড়ান হচ্ছে এবং সেদিনও যে অর্ডিন্যান্স করা হয়েছিল সেটা আইনে পরিণত করা হয়েছে আরো সময়ের মেয়াদ বৃদ্ধি করে, অতএব কার জমি কাকে দেওয়া হবে এখনও পর্যন্ত রেকর্ড অফ রাইটর্স আইনসঙ্গতভাবে যতক্ষণ ফাইনাল না হচ্ছে ততক্ষণ পর্যন্ত জমি দেওয়ার আইনগত যে লুপহোল রয়েছে সেটা যেমন কংগ্রেস সরকার দেখেছিলেন যার জন্য লাইসেন্সিং ব্যবস্থা করেছিলেন আজো তেমনি যুক্তফ্রন্ট সরকার সেইভাবে দেখে লাইসেন্সিং ব্যবস্থা করছেন। তবে আমাদের উভয়েরই লক্ষ্য হওয়া উচিত কংগ্রেস পক্ষের এদিকে যাঁরা রয়েছেন এবং বিরোধী হিসাবে যাঁরা এত দিন বড় বড় বক্তৃতা করেছিলেন তাঁদের আজ হাতে কলমে কাগজে কাজ করে দেখিয়ে দিতে হবে যে যে প্রতিশ্রুতি দিয়েছি তা রক্ষা করেছি, দেখে নেও। তাঁদের কাছে আমি বলবো তাড়াহুড়া করে করতে গিয়ে আজকে এমন সমস্যার আমরা যেন সৃষ্টি না করি যাতে পশ্চিমবঙ্গের অর্থনীতি ক্ষেত্রে একটা বিরাট ফাটল ধরে এবং বিরাট সমস্যার সৃষ্টি যাতে না হয়। সেই দিকে লক্ষ্য রেখে বর্গাদারদের আজকে যে অধিকার দেওয়ার জন্য প্রস্তাব আনা হয়েছে আমি সর্বান্তঃকরণে এই প্রস্তাবকে সমর্থন করছি এবং এই কথাই বলতে চাইছি যে আমাদের ল্যান্ড রিফর্মস সমস্যা এটা শুধু পশ্চিমবঙ্গের সমস্যা নয়, সারা ভারতের সমস্যা। ভূমি সংস্কার এক কথায় করা যাবে না, এ সম্পর্কে বহু পরীক্ষা-নিরীক্ষা, বহু রকমের আলোচনা করার দরকার রয়েছে। কারণ আমাদের সোসিয়াল স্ট্রাকচার, ইকনমিক স্ট্রাকচার, জিয়োগ্রাফিক্যাল স্ট্রাকচার, ভূমির উপর নির্ভরশীল পরিবারের কথা চিন্তা করা, দরিদ্র মধ্যবিত্ত যারা এখনও পর্যন্ত জমির উপর রয়েছে তাদের কিভাবে জমি থেকে সরিয়ে রিয়েল টিলারস অফ দি সয়েলের হাতে আমরা জমি এনে দিতে পারি সেই সম্বন্ধে প্রয়োজন হলে পশ্চিমবঙ্গ সরকারকে আর একটি কমিশন, আর একটি কমিটি যদি করতে হয় তাহলে আমরা তাঁদের সঙ্গে পূর্ণ সহযোগিতা করতে রাজী আছি। আমি এই কথা বলে আজকে শ্রীজয়নুল আবেদিন যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করছি।

**Shri Nishitha Nath Kundu:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বন্ধু ডাঃ জয়নাল আবেদিন যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের নীতির সঙ্গে আমাদের কোন বিরোধ আছে বলে আমি মনে করি না। আপনারা সকলেই শুনেছেন যে ভূমি এবং ভূমিরাজস্ব মন্ত্রী এই অ্যাসেম্বলী হাউসে উচ্ছেদ সম্বন্ধে একটা বিবৃতি দিয়েছিলেন এবং বর্গাদাররা যাতে কোনভাবেই উচ্ছেদ না হতে পারে এইরকম তিনি ভাবছেন। তবে আমি ত দুই পক্ষেরই কথা শুনলাম, আমার মনে হচ্ছে দু-পক্ষেরই মধ্যে বিরোধ কিছু নেই বললেই চলে। একটা কেবল জটিলতার সৃষ্টি হয়েছে এই সরল বিষয়ে এই নিয়ে যে, আমরা নিজেদের শুধু লেজিসলেটার হিসাবে দেখি না, আমরা কেউ কেউ জ্যোতির্বিদ, কেউ কেউ মনোবিজ্ঞানবিদ হয়ে দাঁড়িয়েছি। আমাদের এই পক্ষের লোকেরা যখন সমর্থন দিচ্ছেন তাঁদের মনের ভিতরে কি কথা আছে সে তত্ত্ব আমরা অনুধাবন করবার জন্য মনোবিজ্ঞানবিদ সেজেছি।

বিরোধী পক্ষের লোকেরা যখন প্রস্তাব উত্থাপন করলেন তখন প্রস্তাবের দিক দিয়ে না দেখে আমরা বলছি যে তাঁরা এতদিন করেন নি, গান্ধীজীর কথা আজকে আবেদিন সাহেবের মর্ম স্পর্শ করলো এইরকম ভাবে বলছেন। আমার মনে হয় যদি কেবল লেজিসলেটার হিসাবে এই বিষয়টি বিবেচনা করি তাহলে আমরা বলতে বাধ্য যে এই প্রস্তাবের যে নীতি তার বিরোধিতা করার কোন কারণ নেই, করা উচিত হবে না। ওপক্ষের শেষ বক্তা মাননীয়া সদস্যা খুব চমৎকার ভাবে বিশ্লেষণ করেছেন, বিশ্লেষণ করতে গিয়ে তিনি পূর্ণ মালিক, লাইসেন্সিং, ইত্যাদি অনেক কথা বলেছেন। এগুলি এত টেকনিক্যাল ব্যাপার যে এখন এগুলির বিচার করা বা এর জবাব দিতে গেলে আরো জটিলতার সৃষ্টি হবে। উনি বর্গাদারকে মালিক করতে চাচ্ছেন, তা মালিক করবার জন্য অনেক দিনত ও'রা ছিলেন, মালিক করতে বাধা কে দিলো আমি ত জানি না। আমি অ্যাসেম্বলীতে ছিলাম না, ২০ বছর পরে আমি অ্যাসেম্বলীতে এসেছি, কিন্তু আমি দেখিনি কে মালিক করার পক্ষে বাধা দিয়েছিলেন। মালিক করতে চাই এই একটা পায়াস উইস সেটা বললেই ত কোন লাভ হবে না, মালিক করতে চাই মালিক করবো। মালিক করতে কেউ যাতে বাধা না দেয়—কি করে বাধা দেবে, গভর্নমেন্ট সংখ্যা গরিষ্ঠ দল থাকে সেটা সকলেই জানেন, তাঁরা যা ইচ্ছা তা করতে পারেন, বাধা দিলেও কিছু হবে না। সেসব কথা আমরা আলোচনা করতে চাই না, তবে আমার কেবল মনে হচ্ছিল যেটা আমি বলতে চেয়েছিলাম, এখন আর তার দরকার নেই, কারণ আমার বন্ধু ডাঃ আবেদিন সাহেব, আমি ভুল শুনেছিলাম, তিনি বক্তৃতার সময় বলেছিলেন এটা হেরিটেবেল অ্যান্ড ট্রান্সফারবেল, ওকথা শুনে আমার খটকা লেগেছিল, হেরিটেবেল অ্যান্ড ট্রান্সফারেবেল হলে যে রায়ত আছে তার সংগে একই হয়ে যায়, অ্যান্টিসিডেন্ট যেটা সেটা সে একই হয়ে যায়, কাজেই বর্গাদার রাখার দরকারই থাকে না। কিন্তু আমি সেটা ভুল শুনেছিলাম, তাঁর সংগে কথা বলে এবং রেজলিউশনের ভাষা দেখে আমার সেটা পরিষ্কার হয়ে গিয়েছে। উভয় পক্ষে কে বাহাদুরি নিচ্ছে বা কে বাহাদুরি নিতে পারলো না সে আলোচনা আমি করবো না।

[4-30—4-40 p.m.]

আমরা বর্গাদারদের জন্য ভাবছি এবং তাদের সুযোগ-সুবিধা বেশি করে দিতে চাইছি। একটা ডিফিকালটি হবে এই যে, চাষ রত থাকলে, চাষ-আবাদ করতে সক্ষম হলে এটা খুব পরিষ্কার হয় নি। যাই হোক, সে সম্বন্ধে বিশেষ আলোচনার প্রয়োজন নেই, কারণ, যখন প্রকৃতপক্ষে এরকম সংশোধনী বিল এখানে আসবে তখন তা নিয়ে আলোচনার সুযোগ পাব। চাষ-রত এবং চাষ-সক্ষম কিনা কে বিচার করবে, ইত্যাদি প্রশ্ন আছে। কাজেই অনেক কথা ভেবে দেখতে হবে তার জন্য এখন এইসব কথা এখানে আলোচনা করে আমাদের মধ্যে একটা তিক্ততার সৃষ্টি করবার প্রয়োজন আছে মনে করছি না। আমার মনে হয় বিরোধীদলের পার্লিয়ামেন্টারী প্রথায় শাসিত দেশে যে উচ্চ স্থান আছে সরকার পক্ষের খুব উচিত হবে বিরোধীদলকে অবিশ্বাস না করে তাদের ব্যাপারে সবসময় সন্দেহ পোষণ না করে তাদের সেই উচ্চস্থান তাদেরকে দেবার চেষ্টা করতে হবে। যাই হোক, আমার প্রথম ভয় হয়েছিল যেকথা আমি আবেদিন সাহেবের মুখে শুনেছিলাম সেজন্যে আমার বলবার ইচ্ছা হয়েছিল—পরে দেখলাম সে ভয় অমূলক। আমার মনে হয়েছিল আমরা ওই প্রস্তাব অ্যাকসেপ্ট করব না এরকম এন্টিসিপেইট করে যেন বলা হয়েছে। আমি বলছি সেরকম অ্যান্টিসিপেট করবার কোন কারণ নেই, তাতে কোন লাভ হবে না। আমি চাই বিরোধীদল এবং সরকারের মধ্যে অন্যান্য পার্লিয়ামেন্টারি প্রথায় শাসিত দেশে যে উন্নততর সম্বন্ধ আমরা এখানেও তা সৃষ্টি করে একটা নজীর রাখব সমস্ত ভারতবর্ষের সামনে যে যুক্ত-ফ্রন্ট সরকার এই করেছে। আমি আশা করি আমাদের মন্ত্রীমণ্ডলীর সকলে এই বন্ধুরাও সকলে এ বিষয়ে একমত। এখানে যেভাবে এটা ড্রাফটেড হয়েছে তার দ্বারা অবশ্য আমরা বাধ্য হব না, কিন্তু আমার মনে সন্দেহ হচ্ছে, যেভাবে এটার মুসাবিধা করা হয়েছে তাতে যেন খানিকটা অস্পষ্টতা এর ভিতরে আছে, তার জন্য আইন করবার সময় কোন বাধা আমাদের নেই। এতে যেন মনে হচ্ছে বর্গাদারদের যে স্বত্ব আমাদের দিতে চাইছি তা যেন একটু হাফ-হার্টেড, হাফ-হার্টেড মত। কোথায় যেন কি একটা রয়েছে এবং এতগুলি বিশেষণ দিয়েছেন চাষরত থাকলে চাষাবাদ করতে সক্ষম হলে যেন বর্গাদারদের দিতে চান, কিন্তু আবার যেন জোতদারদের পক্ষে একটা টান আছে বলে আমি মনে করছি। যা হোক আমি তো মনে করছি এতে দুই পক্ষের

বিরোধ নেই। দুই পক্ষের মনে মনে হচ্ছে যে বর্গাদারদের সুখ-সুবিধা হোক। আমি আপনার আর বেশী সময় নেবো না। আমার মনে যে কথাগুলি হয়েছিল—কোন কথা গোপন না করে কোন রিজারভেশন না করে আপনার সামনে উপস্থিত করলাম। আমি মনে করি যে আপনারা আমাকে ভুল বুঝবেন না। আমি আবার পুনরায় বলছি যে এই নীতির সংগে আমাদের পক্ষের কোন বিরোধ নেই।

**Shri Amalesh Chandra Majumdar:**

মাননীয় স্পীকার মহোদয়, সংশোধনী সহ আমি এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা আপনার সামনে রাখছি। এখানে প্রথমে জয়নাল আবেদিন সাহেব-এর প্রস্তাব আলোচনা করতে গিয়ে কতকগুলি কথা বলেছেন যার জন্য আজকে আমাদের পক্ষের সদস্যরা নানারকম কথা বলেছেন। অর্থাৎ অতীতের কথা নিয়ে এবং শেষকালে মাননীয়া পুরবী মুখোপাধ্যায় তিনি তাঁদের অতীতের কথা বলতে চেষ্টা করেছেন। কিন্তু একটা বিশেষভাবে এখানে রাখতে চাই যে ঐ লাঙ্গল যার জমি তার ঐ কথাটা যখন মায়াপুর কংগ্রেসে প্রথম উঠেছিল তার পর থেকে সুরু হয়েছিল যেটুকু বর্গাদার রয়েছে তাদের উচ্ছেদ করা। যখন লোকে বললেন যে আমাদের উচ্ছেদ করা হচ্ছে কেন, তখন কংগ্রেসীরা বললেন ঐ মায়াপুর কংগ্রেসে কি সব করে দিল কি হবে কে জানে—শেষকালে তারা নিজেরা সন্তুষ্ট হলেন যে লাঙ্গল যার জমি তার, মানে একটা যদি লাঙ্গল কিনে রাখি তাতে আমার জমি থাকবে। আজকে আমাদের ভয় হচ্ছে যে যখন আমরা একটা এই ধরনের প্রস্তাব এখানে করতে যাচ্ছি সেই সাথে আবার উচ্ছেদের ব্যাপার সুরু হয়ে যাবে। কেন না মাননীয় সত্যনারায়ণবাবু বলেছেন যে উচ্ছেদ করার ব্যাপারে অতীতের কথার যেন নজীর আমরা না দিই। ভবিষ্যতে কোন দিন থেকে উচ্ছেদ আবার বন্ধ করা হবে এবং ভাগচাষীদের নীতিগত এবং আইনসঙ্গত অধিকার দেওয়া হবে সেটা স্থিরীকৃত হয় নি। অর্থাৎ আজকে নির্বাচনে হেরে যাবার পর কংগ্রেসী জোতদাররা দিনের পর দিন বর্গাদারদের উচ্ছেদ করে যাচ্ছে এবং এখানে মাননীয়া পুরবী মুখোপাধ্যায় বললেন যে তারা সেই বর্গাদার উচ্ছেদের বিরুদ্ধে সংগ্রাম করে এসেছেন এবং ভবিষ্যতে সংগ্রাম করবেন। আমি লিস্ট পাঠিয়ে দেবো যে কতগুলি কংগ্রেসী জোতদার বর্গাদারদের দিনের পর দিন উচ্ছেদ করে যাচ্ছে এবং তাদের কর্মীরা কেমন করে সেই বর্গাদার উচ্ছেদের বিরুদ্ধে সংগ্রাম করে থাকেন। দুটো দৃষ্টিভঙ্গি আমাদের পাশাপাশি চলছে চিরকাল, একটা হচ্ছে সাকার আর একটা হচ্ছে নিরাকার। যখন নিরাকার ব্রহ্মের কথা বলি সর্বং খল্বিদং ব্রহ্ম, সব কিছুর মধ্যেই ব্রহ্ম দেখি। যখন সাকারে আসি তখন মানুষে মানুষে পার্থক্য দেখি। কেউ ব্রাহ্মণ, কেউ শূদ্র, কেউ কায়স্থ এই দেখি। বর্গাদারদের স্বার্থ ও'রা বলছেন, আইন করে গেছেন, কিন্তু এই আইন কাজে পরিণত করার ব্যাপারে দেখি যখন, তখন কংগ্রেসী নয়, মেহনতী মানুষের পক্ষে দাঁড়িয়েছি আমরা যারা আজকে গণফ্রন্ট তৈরি করেছেন এবং সেই আইনকে প্রতিষ্ঠিত করবার জন্য আমরা যুদ্ধ করি নি, সংগ্রাম করি নি—তাদের পাশে গিয়ে দাঁড়াই নি—জনসাধারণের সামনে গিয়ে বলেছি এই আইনকে সত্যিকারের আমরা কাজে পরিণত করবো এই আশ্বাস আমরা মাঠে ময়দানে দিয়েছি। কিন্তু দিনরাত আমাদের শুনতে হয়েছে নির্বাচনের সময় যে, তোমরা যখন মন্ত্রিত্ব পাবে তখন সমস্ত জমি আমাদের কেড়ে নেবে—বর্গাদার জমি থেকে উচ্ছেদ হয়ে যাবে, এই ধরনের দিনরাত প্রচার হয়েছে আমাদের বিরুদ্ধে জোতদারদের পক্ষ থেকে।

[4-40—4-50 p.m.]

কাজেই রাজনৈতিক দলের বিভিন্ন শ্রেণী স্বার্থ সম্বন্ধে তাঁরা কিভাবে দেখেন তাঁদের নিজেদের রাজনৈতিক শ্রেণী চরিত্রের কথা আমাদের বিশ্লেষণ করা দরকার। আজকে সেদিক দিয়ে যদি আমরা বিশ্লেষণ করে দেখি তাহলে দেখবো যে ও'রা কোনদিন ঐ বর্গাদার এবং ভূমিহীন চাষীর কথা ভাবতে পারেন না, তাদের হাতে জমি দেবার কথা ভাবতে পারেন না। সেইজন্য শ্রীমতী পুরবী মুখোপাধ্যায়ের গলায় নূতন সুর দেখলাম, যখন সোজাসুজি তাঁর দলের লোকেরা এক একটা কথা বললেন তখন উনি বৃহত্তর পট-ভূমিকার কথা বললেন। কারণ নূতন ভূমি সংস্কার আইনে হয়তো তিনি এমন কিছু ইঙ্গিত পেয়েছেন, যা ঠিকই পেয়েছেন যে বাংলাদেশের সাধারণ ভূমিহীন চাষী যে দিনের পর দিন জমি

থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছে এবং সেই জমিগুলি মুষ্টিমেয় কয়েকটি মানুষের হাতে সঞ্চিত হচ্ছে সেই অবস্থার পরিবর্তন হবে এবং সত্যিকারের জনসাধারণের হাতে জমি যাবে। এই প্রসঙ্গে একটা কথা বলা দরকার বিকল্প পুনর্বাসনের কথা বলা হচ্ছে—আমরা নিশ্চয় সেদিকে নজর রাখবো —কিন্তু বিকল্প পুনর্বাসনের ব্যাপারে বার বার জোতদারদের কথা বলা হয়েছে—কিন্তু বর্গাদাররা যখন দিনের পর দিন উচ্ছেদ হয়ে যাচ্ছিল তখন তাদের বিকল্প পুনর্বাসনের কথা একবারও চিন্তা করেছেন কিনা সেটা একটু ভেবে দেখতে বলছি। আজকে এখানে আলোচনার মধ্যে তাঁদের নিজেদের মধ্যেই কিছু নূতন নূতন বিভিন্ন সুর দেখেছি। একটা সুর ত্রিলোকেশ মিশ্র মহাশয় বললেন, আইন করলে প্রীতির সম্পর্ক আসে না। একটা আইন করবার ব্যাপারে বলতে গিয়ে বললেন আইন করলে প্রীতির সম্পর্ক আসে না, গান্ধীজীর নজীর দিয়ে। সকলকে একসাথে করবো—মালিক-শ্রমিক একসাথে করবো, বর্গাদার এবং ভাগীদার, জোতদার এবং বর্গাদার, সব একসাথে করবো, এই ধরনের কথা বলে তিনি প্রীতির সম্পর্ক স্থাপন করতে চাচ্ছেন। আমরা জানি প্রীতির সম্পর্ক কি। ভারতবর্ষের যারা মেহনতী মানুষ তারা এতদিন ধরে প্রীতির সম্পর্ক দেখে এসেছে—ভাগচাষী আন্দোলন—তেভাগা আন্দোলন আজকের নয়, ১৯৪৭ সালের দু-তিন বছর আগে থেকে সেই আন্দোলন আরম্ভ হয়েছিল রক্তের মধ্য দিয়ে। ১৯৫০ সালে তাঁরা যে কথা বললেন তাতে কিছুটা স্বীকৃতির কথা বলা হয়েছিল। স্পীকার মহাশয়, এই আইনের ব্যাপারে আমরা তো আমাদের সংশোধনী দিয়েছি, এবং আমরা সমর্থন করেছি। এখানে আমি আমার নিজের আশংকার কথা বলতে চাই যে, এতদিন ধরে বর্গাদার যারা উচ্ছেদ হয়ে গেছে এবং অদূর অতীত বলতে নিকটতম অতীতের কথা বলছি, এইসব ব্যাপারে যখন বর্গাদার উচ্ছেদের কথা হয়েছে তখন তাঁরা আইন করে তা রদ করেন নি। এই আইন যখন আইনের আকার ধারণ করবে তার আগে নয়, তখন আমি আজ থেকে তাঁদের হুঁসিয়ার করে দিচ্ছি যদি একটা বর্গাদারও উচ্ছেদ করার ব্যাপার হয়, তাহলে তাদের টেনে এনে আমাদের লড়াইয়ের সঙ্গে বর্গাদার উচ্ছেদ বন্ধ করে দেবার জন্য আমরা যোগ করে দেবো। তাই সংশোধনী সহ আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

**Shri Nurul Islam:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একজন নবাগত সদস্য। ভারতবর্ষ স্বাধীন হবার পর বাংলাদেশের চাষীরা আশা করেছিল যে তারা জমি পাবে। এই আশায় আমরা দেখেছি মালদহ জেলার বিভিন্ন স্থানে চাষীরা সংগ্রাম করেছিল, তারপর দেখলাম কংগ্রেসী আমলে কিছুদিনের মধ্যেই ভূমিসংস্কার আইন পাশ হল, কিন্তু প্রকৃত যারা ভূমিহীন তারা জমি পেল না। কংগ্রেসী আমলে আমরা দেখেছি গাজল, বামুনগোলা অঞ্চলে বহু চাষীকে কারাগারে যেতে হয়েছে এবং আজকে কংগ্রেসের যাঁরা ওদিকে বসে আছেন এবং বলছেন তাঁরাই উচ্ছেদ করেছেন। স্যার, যিনি এই প্রস্তাব এনেছেন সেই জয়নাল আবেদিন সাহেবও বহু চাষীকে নিজেই উচ্ছেদ করেছেন। আমরা জানি সেই অঞ্চলের সাঁওতালদের উপর পুলিশ দিয়ে অত্যাচার করানো হয়েছে এবং তাঁরা নিজেরা জমি দখল করেছেন। স্যার, আজকে যুক্তফ্রন্ট সরকারের কাছে আমি এই কথাই বলতে চাই যে বাংলাদেশের জমি যাতে কৃষকরা পায় তার ব্যবস্থা করুন। আমরা জানি এখনও বহু বড় বড় জোতদার, জমিদার তারা বেনামীতে জমি রেখেছে। আমাদের মালদহ জেলায় আমরা জানি সেখানে ফসলী জমিকে বড় বড় জোতদার আমবাগান হিসাবে রেকর্ড করিয়ে রেখেছে। ৭৫ বিঘার বশী জমি রাখা যাবে না সেই জন্য ফসলী জমিকে আমবাগান এবং পুকুর হিসাবে রেখে দিয়েছে। আমরা জানি গৌড় অঞ্চলে শত শত বিঘা জমি জোতদাররা লুকিয়ে রেখেছে। তা ছাড়া চাষীকে কিভাবে মামলায় জড়িয়ে রেখেছে সে দৃষ্টান্তও আমাদের মালদহ জেলায় আছে। তারা জেলে আছে এবং কংগ্রেসীরা পুলিশ দিয়ে তাদের উপর অত্যাচার চালিয়েছে। আমরা জানি এখানে যিনি মন্ত্রী ছিলেন তাঁর শত শত বিঘা বাগান আছে, কিন্তু শোনা যাচ্ছে যে সেই ফসলী জমিকে তিনি আমবাগান হিসাবে রেকর্ড করিয়ে রেখেছেন, কারণ সেই আমবাগানের জমি নাকি হাজার হাজার বিঘা রাখা যায়। তাই আজকে যুক্তফ্রন্ট সরকারের কাছে আমার অনুরোধ যে সেই আমবাগানের সীমা বেঁধে দেওয়া হোক, কারণ আজকে দেখা যাচ্ছে আমবাগানের জমি কেটে বেনামী করা হচ্ছে এবং তা করে ফসল আদায় করা হচ্ছে। এরকম বহু দৃষ্টান্ত আমাদের মালদহ জেলায় আছে। জমি সেখানে লুকিয়ে রাখা হচ্ছে। ব্লকের চেয়ারম্যানের দ্বারা কংগ্রেস মন্ত্রীসভার আমলে যে জমিগুলি প্রকৃত চাষীদের পাবার কথা, যাদের ৪০।৫০ বিঘা জমি আছে

তারাই সেই জমি তাদের সাহায্যে বেশী টাকা দিয়ে বন্দোবস্ত করে নিজেদের আয়ত্বে রেখেছে। সেই জন্য আজকে জয়নাল আবেদিন সাহেব যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবের মধ্যে সন্দেহ আছে। শুনেছি হাতির নামেও নাকি জমি আছে। এখন হাতি যদি মরে যায় তাহলে সেই জমি পাবার জন্য চেষ্টা হবে, এই সন্দেহ আমার আছে। আমি আশা করি আমাদের মন্ত্রীসভা দেখবেন যেন বর্গাদাররা উচ্ছেদ না হয়, সঙ্গে সঙ্গে চাষীরা যাতে জমি পায় সে ব্যবস্থা করবেন, কারণ দেশের উৎপাদন যদি বাড়াতে হয় তাহলে চাষীদের হাতে জমি দেওয়া দরকার। এদিকে লক্ষ করে নিশ্চয় যুক্তফ্রন্ট সরকার ব্যবস্থা গ্রহণ করবেন বলে আমি আশা করি। স্যার, আজকে যে প্রস্তাব এসেছে সেটা নিশ্চয় সমর্থনযোগ্য। আইন এবং অন্যান্য দিক দিয়ে কোন বাধা যাতে না আসে সেদিকে বিবেচনা করে দেখে আমাদের সরকার এই প্রস্তাব গ্রহণ করবেন। আমাদের মালদহ জেলার জমি হচ্ছে ধানী জমি। সেখানে আমবাগান বড় বড় জমিদার জোতদাররা লুকিয়ে রেখেছেন। যুক্তফ্রন্ট সরকারের কাছে আমার অনুরোধ সেই সব তথ্য সংগ্রহ করে তদন্ত করে অর্থাৎ সে জমিগুলি কিভাবে তারা হাজার হাজার বিঘা রেখে দিয়ে পরে আবাদি জমিতে পরিণত করছে এগুলি লক্ষ করতে হবে। এই বলে আমি শেষ করছি।

[4-50—5 p.m.]

**Shri Apurba Lal Majumdar:**

মাননীয় স্পীকার মহোদয়, শ্রীজয়নাল আবেদিন সাহেব যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং তার উপর শম্ভুচরণ ঘোষ, ডাঃ নারায়ণ রায়, এবং শ্রীমতী ইলা মিত্র যে সংশোধনী প্রস্তাব এনেছেন, এই সংশোধনী প্রস্তাব সহ মূল প্রস্তাবকে আমি সমর্থন করছি। কংগ্রেস পক্ষের তরফ থেকে শ্রীমতী মুখার্জী যে এখানে জোরাল ভাষণ দেবার চেষ্টা করলেন তার মধ্যে দিয়ে যে কয়েকটি বক্তব্য এখানে উত্থাপন করার চেষ্টা করেছেন মূলতঃ সেই সম্পর্কে আমি আমার বক্তব্য পেশ করব। তিনি প্রথমে বলেছেন তাঁদের রাজত্বে, ২০ বছর রাজত্বে তাঁরা ৩টি আইন এনেছেন। ১৯৫০ সালে আইন এনেছিলেন বর্গাদার আইন, ১৯৫৩ সালে আইন এনেছিলেন ষ্টেট একুইজিসান অ্যাক্ট এবং ল্যান্ড রিফরমস অ্যাক্ট, এই তিনটি আইনের মধ্যে দিয়ে তাঁরা বাংলাদেশের ভাগ-চাষীকে খানিকটা সিকিউরিটি দেবার চেষ্টা করেছেন এবং সেই সিকিউরিটি তাঁরা মনে করেন যতটা তাঁরা দিয়েছেন সেটা বাংলাদেশের সামাজিক পরিস্থিতিতে অর্থনৈতিক পটভূমিকায় এর চেয়ে বেশী আর ১৯ বছরে দেওয়া যেত না, এই বক্তব্য তিনি এখানে অত্যন্ত জোরের সঙ্গে পেশ করতে চেয়েছেন। তাঁর উত্তেজনা দেখেছি বক্তৃতার মধ্যে কিন্তু তাঁর কুম্ভিরাশ্রু আমাদের মধ্যে কোন উত্তেজনা সৃষ্টি করতে পারেনি বরং খানিকটা করুণার উদ্রেক করে। তার কারণ, বিগত ১০ বছরের মধ্যে এর আগে যখন এপাশে ওরা বসতেন বহুবার ভাগচাষীদের বিভিন্ন সমস্যা সম্পর্কে এ'দের যেন খানিকটা সিকিউরিটি ল্যান্ড থাকে, বহুবার বহু বক্তব্য এখানে রেখেছি, তখন দেখেছি এপাশে তাঁরা যখন ছিলেন আজকের বিরোধী সদস্যরা এবং যিনি আজকে জোরালভাবে যেন সত্যই খানিকটা দরদ আছে ঐ ভাগচাষীদের প্রতি সেটাই এখানে দেখাবার চেষ্টা করেছিলেন। শ্রীমতী মুখার্জী তাকে সেদিন দেখিনি তাঁদের হয়ে এতটুকু কথা বা তাঁদের সিকিউরিটির জন্য এখানে বিধানসভায় কোন কথা তিনি বলেন। তিনি যে আইনের কথা উল্লেখ করলেন ষ্টেট একুইজিসান অ্যাক্ট, প্রথমেই আমি বলে রাখছি স্টেট একুইজিসান অ্যাক্ট, ভাগচাষীদের সম্পর্কে একটি কথাও নেই। তাঁরা ভাগচাষীদের সম্পর্কে এত বড় আইন পেশ করেছেন, তাঁরা অনেক আনডার টেনেন্ট সম্পর্কে কথা বলেছেন, তাঁদের টেনেন্সি রাইট দেবার কথা বলেছেন, কিন্তু বাংলাদেশের বিরাট ভাগচাষী সম্প্রদায় তাঁদের সম্পর্কে একটি ধারা একটি লাইন এই স্টেট একুইজিসান অ্যাক্ট-এ নেই। আমরা যদি এই সমস্যাটি একটু গভীরভাবে চিন্তা করার চেষ্টা করি তাহলে দেখব যে ১৯৬১ সালে আদম সুমারি বা সেনসাস রিপোর্ট অনুযায়ী পশ্চিমবঙ্গের চাষীদের মধ্যে শতকরা ৩৪ ভাগ হল ভাগচাষী। এই ৩৪ ভাগ ভাগচাষী হলেও এরা কি পরিমাণ জমি চাষ করেন, জমির পরিমাণের দিক থেকে যদি আমরা বিচার করি তাহলে সমস্যার গভীরতা সম্পর্কে আর একটু জ্ঞান বেশী হবে। বিভিন্ন জেলা-ভিত্তিক এখানে আলোচনা করার সময় নেই, তবে মোটামুটি দেখা যায় যে বাংলাদেশের বিভিন্ন গ্রামে গ্রামে কম করে ২৫ থেকে প্রায় ৫০ ভাগ জমি ভাগচাষী নিজেরা চাষ করে থাকেন। কাজেই পশ্চিমবঙ্গের অর্থনীতির ক্ষেত্রে, কৃষি উন্নয়নের ক্ষেত্রে এই ভাগচাষী পরিবারগুলির

কতখানি অর্থনৈতিকক্ষেত্রে প্রভাব তাঁদের জন্য প্রয়োজনীয়তা কতখানি, এটা পরিষ্কার হবে। যখন আমরা মনে করি টোটাল কালটিভেটেড ল্যান্ড যেটা আছে পশ্চিমবঙ্গে তার ২৫ থেকে ৫০ ভাগ জমি এই ভাগচাষীরা চাষ করে থাকেন। অথচ ২০ বছর কংগ্রেসের রাজত্বে এখন তাঁরা গলাফাটা চীৎকার করলেন। এই ২০ বছরে তাঁদের সিকিউরিটি সম্পর্কে কি ব্যবস্থা তাঁরা করেছেন, মোটামুটি সেই বিষয়ে আমি আলোচনা করতে চাই।

প্ল্যানিং কমিশন বার বার বলেছে, ভাগচাষী সম্পর্কে তারা কতকটা নীতি নির্ধারণ করে দিয়েছে। প্রথম, দ্বিতীয়, তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা তাদের রাজত্বকালেই শেষ হয়েছে। পশ্চিমবঙ্গ ৪র্থ পরিকল্পনার এক বছর অতিক্রম করেছে। পরিকল্পনার একটি বছর অতিক্রান্ত হয়েছে। প্ল্যানিং কমিশনের সুনির্দিষ্ট সুপারিশ ভারতবর্ষের বিভিন্ন সরকারের কাছে রেখে-ছিলেন। শ্রীমতী মুখার্জি তখন এইপাশে ছিলেন, তিনি প্ল্যানিং কমিশনের সুপারিশ স্মরণ করুন, সেটা কার্যকরী করার দায়িত্ব ছিল ট্রেজারী বেঞ্চ-এর, তখন প্ল্যানিং কমিশনের সুপারিশ কার্যকরী করেন নি কেন? যে সিকিউরিটি দেবার কথা উল্লেখ করলেন, প্লানিং কমিশনের বিভিন্ন সদস্যরা একমত হয়ে প্রকাশ করেছেন, অশোক মেটা বলেছেন একরকম, প্রশান্ত মহলানবীশের মত আর এক রকম, আমি বলতে চাচ্ছি প্ল্যানিং কমিশন-এর সুপারিশ সর্ববাদীসম্মত সুপারিশ করে-ছিলেন, কিন্তু পশ্চিমবঙ্গের মন্ত্রিসভা কেন সেই সুপারিশ কার্যকরী করেন নি? কেন তাঁরা টেনান্টদের সিকিউরিটি দেবার জন্য কোন চাপ দিলেন না, এ সম্পর্কে কোন কথা বললেন না? আমি বলছি রাইট অফ রিজাম্পশনের কথা, তিনি অর্থনৈতিক ভিত্তির কথা বলে, কারও ৮ বিঘা, কারও ১০ বিঘা, বিধবার সম্পত্তি এসব বলে সমস্যা ঘোলাবার চেষ্টা করেছেন, কিন্তু রাইট অফ রিজাম্পশন কি, সে সম্পর্কে প্ল্যানিং কমিশনের সুপারিশ কি? এখানে বলেছেন পার্সোনাল কাল্টিভেশনের নামে কোন ভাগচাষীকে উচ্ছেদ করা যাবে না, প্ল্যানিং কমিশনের সুনির্দিষ্ট সুপারিশ থাকা সত্ত্বেও কেন কার্যকরী করা হল না বাংলাদেশে আমরা কংগ্রেসী মন্ত্রিদের কাছে বার বার জবাব চেয়েছি কিন্তু যখন এই পক্ষে দাঁড়িয়েছিলেন কোনদিন এর জবাব দেন নি। প্ল্যানিং কমিশনের সুনির্দিষ্ট সুপারিশ পার্সোনাল কাল্টিভেশনের নামে ল্যান্ড রিজাম্পশন চলবে না, সেটা বন্ধ করা হোক। কিন্তু সেটা বন্ধ করা হয় নি। বাংলাদেশে বন্ধ করা হয় নি। শ্রেণী স্বার্থের দাস হিসাবে কংগ্রেসী মন্ত্রিসভা কংগ্রেসী সদস্যরা জোতদারদের স্বার্থপুষ্ট করার জন্য শ্রেণীস্বার্থকে জিইয়ে রাখার জন্য প্ল্যানিং কমিশনের সুনির্দিষ্ট সুপারিশ দুপায়ে দলিত করে চলে গেছেন। আর আজকে ঐ পাশে গিয়ে চোখের জল ফেলে জনসাধারণকে ভাঁওতা দেবার চেষ্টা করছেন। তাই আমি বলি এদের মুখোশ খুলে দেওয়া দরকার। ও'রা যখন এই ধারে ছিলেন দীর্ঘদিন ধরে, ১০ বছর ধরে আমরা চীৎকার করেছি, কিন্তু সেদিন তাঁরা একথা শোনে নি। আর এক মাসের মধ্যে দরদী সেজে চোখের জল ফেলে বাংলাদেশের নিরন্ন বুভুক্ষু মানুষের কাছ থেকে বাহবা পাবেন না। আপনাদের মুখোশ জানা আছে, আপনারা শ্রেণীস্বার্থ সম্পর্কে সচেতন, এই কথা বলে বাহবা পাবেন না। আপনারা ১৯৫০ সালে আইন করেছিলেন, পরে পার্সোনাল কাল্টিভেশনের নামে ল্যান্ড রেভিনিউ অ্যাক্ট নিয়ে এলেন, সেই অ্যাক্টে পার্সোনাল কাল্টিভেশনের নামে জমি থেকে বহু ভাগচাষীকে জমি থেকে উচ্ছেদ করে চলেছিলেন। কিন্তু সেই সুপারিশ অনুসরণ করে, প্ল্যানিং কমিশনের সুপারিশ অনুসরণ করে বাংলাদেশের কংগ্রেসী মন্ত্রিদের কাজ করতে অনুরোধ করেছিলাম। বাংলাদেশের বাইরে কয়েকটি রাজ্যে তারা সুপারিশ কার্যকরী করেছে। আসামে ১৯৬৩ সালে ৮ই ফেব্রুয়ারি করেছে, ল্যান্ড রিজাম্পশন যাতে না হতে পারে তার জন্য পার্সোনাল কাল্টিভেশনের নামে ভাগচাষীদের উচ্ছেদ সম্পূর্ণ বন্ধ করে দিয়েছে।

[5—5-10 p.m.]

ইউ পি-তে ১৯৬৩ সালের ১২ই অক্টোবর আইন হয়েছে। ইউ পি-র ল্যান্ড রিফর্মস অ্যাক্টে পার্সোনাল রিজামশন, পার্সোনাল কাল্টিভেশনের কোন প্রভিশন নেই। মধ্যপ্রদেশে ১৯৬০ সালের ২রা অক্টোবর আইন হয়েছে এবং সেখানেও দেখছি পার্সোনাল রিজামশন গ্রাউন্ডে কোন ভাগচাষীকে উচ্ছেদ করবার সুযোগ নেই। গুজরাটে বন্ধ হয়েছে, কাশ্মীর জম্মুতে বন্ধ হয়েছে, কেরলে বন্ধ হয়েছে, অন্ধ্রে ১৯৫৯ সালের ফোর্থ ফেব্রুয়ারী বন্ধ হয়েছে। স্যার, ভারতবর্ষের

বিভিন্ন জায়গায় প্ল্যানিং কমিশনের এই সুপারিশ কার্যকরী হয়েছে, কিন্তু বাংলাদেশের মন্ত্রিসভা যাঁরা এতদিন এপাশে ছিলেন, যাঁরা ওই ব্যবসায়ী, জোতদার, মজুতদার এবং শ্রেণীস্বার্থের দাস এবং যাঁরা এখন ওপাশে গিয়ে বসেছেন তাঁরা তাঁদের ক্ষমতা থাকা সত্ত্বেও ওই শ্রেণী স্বার্থের খাতিরে, ভাগচাষী উচ্ছেদ করবার লালসায় সেই সুপারিশ দুপায়ে দলে বাংলাদেশে ভাগচাষী উচ্ছেদ করবার রাস্তা প্রস্তুত করেছিলেন। আজকে তাঁরা কুম্ভিরাশ্রু ফেলছেন বাংলাদেশের মানুষের কাছে। তাঁরা আর একটা সুপারিশ করে বলেছেন যে, ভাগচাষী যদি মরে যায় তাহলে তাদের সন্তান-সন্ততি বা উত্তরাধিকারী যারা থাকবে তারা অন্তত সেই জমি চাষ করবার সুযোগ পাক। একমাস আগে যাঁরা ওপাশে ছিলেন এবং প্রস্তাব যিনি নিয়ে এসেছেন তিনি তো কিছুদিন ডেপুটি মিনিস্টার ছিলেন, কিন্তু কৈ, তখন তো তাঁদের মুখে এসব কথা শুনি নি। আজকে একমাসের মধ্যে ভাগচাষীর সমস্যাকে তিনি যদি মনে করে থাকেন উত্তরাধিকার সূত্রে তুলে ধরলেই ভাগচাষীর সমস্যা দূর হয়ে গেল, তাহলে আমি বলব অত ছোট করে আমরা ভাগচাষীর সমস্যা দেখি না। বাংলাদেশের ভাগচাষীরা যেখানে শতকরা ২৫ থেকে ৪৫ ভাগ জমি চাষ করে সেখানে বাংলাদেশের এতবড় সমস্যাকে টিংকারিং করে এখানে বাহবা নেবার মধ্যে আমরা নেই। পার্সোনাল রিজামশন যদি বন্ধ না হয় তাহলে উত্তরাধিকারসূত্রে যদি কোন ভাগচাষীর মৃত্যুর পর তার ছেলে চাষীও হয় তাহলেও জোতদারের হাতে ক্ষমতা আছে তার ছেলেকে পার্সোনাল রিজামশনের খাতায় নাম রেখে নিজে চাষ করবেন এই বলে জমি থেকে উচ্ছেদ করে দেবে। আর একটা সমস্যা রয়েছে। প্রস্তাবে তিনি শুধু একটা জায়গায় বলেছেন তাদের জমিতে সিকিউরিটি আইন দেয় নি। ভাগ-চাষীদের বিরাট সমস্যা সম্পর্কে প্ল্যানিং কমিশন যে সুপারিশ করেছেন তার স্বীকৃতি ওই প্রস্তাবের মধ্যে নেই। তারপর সারেন্ডার সম্পর্কে দু-একটা কথা বলা দরকার। অনেকে ইস্তফা পত্র লিখিয়ে নিচ্ছে। প্ল্যানিং কমিশন বলেছেন এই সারেন্ডারগুলো রেগুলেট করা দরকার। আমি ওঁদের জিজ্ঞাসা করি ১৫-২০ বছর এপাশে থাকা সত্ত্বেও কেন ভাগচাষীর কাছ থেকে জোত-দাররা ইস্তফাপত্র লিখিয়ে দেয়? আগে থেকেই প্ল্যানিং কমিশন নির্দেশ দিয়েছিল এগুলি রেগুলেট করতে হবে, ইস্তফানামা রেগুলেট করতে হবে, আইন করে সংশোধন করতে হবে। কিন্তু এঁরা সেই প্রস্তাব কার্যকরী করেন। বাংলাদেশের বাইরে অন্যান্য জায়গায় কংগ্রেসী মন্ত্রী-সভা থাকা সত্ত্বেও অনেক জায়গায় দেখেছি তারা প্ল্যানিং কমিশনের সুপারিশ মেনে নিয়ে সেখানে রেগুলেট করার চেষ্টা করেছে। ভলান্টারি সারেন্ডারের নামে কৃষক উচ্ছেদ যেভাবে ক্রমাগত চলছে সেটাকে বন্ধ করবার জন্য সেখান রেগুলেট করবার ব্যবস্থা হয়েছে। আমি দেখছিলাম মহীশূরে, বিহারে, মধ্যপ্রদেশে ওই ভলান্টারি সারেন্ডারকে রেগুলেট করেছে এবং আইনে প্রভিশন আনা হয়েছে যাতে ইস্তফানামা কার্যকরী না হয়।

কিন্তু তাঁরা সেগুলি এখানে কার্যকরী করবার ব্যবস্থা করেন নাই। এখানে তাঁরা ভাগ-চাষীর সেই স্বার্থকে রক্ষা করেন নাই। তাদের স্বার্থ রক্ষা না করে তাঁরা শ্রেণীস্বার্থকে, জোত-দার শ্রেণীর স্বার্থকে জিইয়ে রেখেছেন বাংলাদেশের বুকে।

মাননীয় স্পীকার মহোদয়, আজকে সেই ভলান্টারি সারেন্ডার যেমন তাঁরা মানেন নাই, অন্যান্য জায়গায় মানলেও। বাংলাদেশের যাঁরা গ্রামের জোতদারদের প্রতিনিধি হিসেবে এখানে বসে আছেন, আমার মনে হয় তাঁরাই বাংলাদেশের কায়েমী শ্রেণীর স্বার্থকে জিইয়ে রেখেছেন। যে সুপারিশগুলি এই ভলান্টারি সারেন্ডার সম্পর্কে প্ল্যানিং কমিশন করেছেন তাও তাঁরা কার্যকরী করেন নাই। কাজেই দেখছি আমাদের যে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট আছে, সেই ল্যান্ড রিফর্মস অ্যাক্ট-এ একটা প্রস্তাবের মধ্য দিয়ে একটা কথা বলা হয়েছে, সেগুলি নয়, আজকে যদি আমরা প্রভিশন দেখি তাহলে দেখবো এই ল্যান্ড রিফর্মস অ্যাক্ট ঢেলে সাজান দরকার। সুতরাং যে সংশোধন প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবের প্রথমে ওপক্ষের বন্ধুদের দৃষ্টি আকর্ষণ করে বলছি আজ ব্যাপক উচ্ছেদের বিরুদ্ধে যাতে বর্গাদারদের রক্ষা করা যায়, তার জন্য প্রয়োজনীয় সংশোধন করা হোক। এই প্রস্তাব এইজন্য আমি সমর্থন করছি। তার জন্য ল্যান্ড রিফর্মস অ্যাক্ট-এ দেখা গেল একবার ল্যান্ড রিজামশন হবার পর, পার্সোনাল কাল্টিভেশন-এর নামে উচ্ছেদ হয়ে যেতে পারে। এবং জোতদার ও জমির মালিক নিজেদের হাতে যদি সেই জমি চাষ না করেন, তাহলে বর্গাদার ও

সেই জমি ফিরে পায় না। সেখানে নীলাম সেল হলে সে ফাস্ট প্রায়োরিটি সেখানে পাবে—এইসব প্রভিশান থাকা দরকার, পার্সোনাল রিজাম্পশন হয়ে যাবার পর বর্গাদার যাতে জমি ফিরে পায় তার জন্য আইনের ব্যাপক পরিবর্তনের মধ্য দিয়ে ভাগচাষীদের স্বার্থ রক্ষা করা দরকার। সেই-জন্য আমি এই সংশোধন প্রস্তাব সমর্থন করছি। শুধু কুম্ভীরাশ্রু বিসর্জনের দ্বারা মানুষের মন জয় করা যায় না। তাঁদের স্বরূপ বাংলাদেশের মানুষের কাছে আমি পরিষ্কার করে দিতে চাই।

**Shri Bhupal Chandra Panda:**

মাননীয় স্পীকার মহাশয়, হাউসে বিরোধীপক্ষের তরফ থেকে যে ভাগচাষীদের প্রতি দয়াপূর্ণ যে প্রস্তাব আনা হয়েছে, সেই প্রস্তাবের সংশোধনীর উপর সঠিকভাবে আমার আগের মাননীয় সদস্য অপূর্ববাবু তাদের প্রকৃত রূপ সম্পর্কে বলেছেন। আমি আপনার কাছে এই ভাগচাষ সমস্যার মৌলিক বিষয় সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। সেটা হচ্ছে এই যে আমাদের বাংলা-দেশে বর্তমান পরিবেশ এবং পরিস্থিতি সত্ত্বেও অর্থাৎ খাদ্যে সংকটময় অবস্থা সত্ত্বেও আমরা সামন্তবাদী ভূমি ব্যবস্থাকে আরো দীর্ঘস্থায়ী করে রাখবো কিনা, মাননীয়া সদস্যা পূরবী মুখার্জী -তিনি এই প্রশ্ন তুলেছেন যে, আজকের যে প্রস্তাব ডাঃ জয়নাল আবেদিন সাহেব এনে-ছেন, এটা খুব সময়োচিত। এর আগে হলে অসময়োচিত হয়ে যেত। সেই কারণে যথাসময়ে আনা হয়েছে। অর্থাৎ ইতিপূর্বে ভূমি সংস্কার আইনের মধ্যে ভাগচাষীদের যেখানে প্রোটেকশন দেওয়া হয় নি, যেখানে রাইট অফ রিজাম্পশন অর্থাৎ নিজ চাষের নামে হাজার হাজার ভাগচাষী পরিবারকে উচ্ছেদ করা হয়েছে; যেখানে ফসল বাকি বলে ৪ বছর, ৮ বছর, কি তারও আগে পর্যন্ত সীমাহীন এমনি অধিকার মালিকদের হাতে দিয়ে রাখা হয়েছে। যেখানে ভূমিকে ভালভাবে চাষের কাজে প্রকৃতই ব্যবহৃত করা হয় নি বলে ফসল কম হবার জন্য ভাগচাষীকে ভূমি থেকে উচ্ছেদ করা হয়েছে। মালিক যদি বদল হয়ে যায়, তাহলে ভাগচাষী উচ্ছেদ করা হবে, সেই জমিতে থাকতে পারবে না। যেহেতু তার সংগে ঐ নতুন মালিকের কোন সম্পর্ক বর্তমানে নেই বলে তাকে উচ্ছেদ করা হয়েছে।

[5-10—5-20 p.m.]

সেখানে কি মাননীয়া সদস্যা পূরবী মুখোপাধ্যায় মহাশয়ার সন্দেহ থাকবার আরও কারণ আছে। ৫০ থেকে ৭৫ ভাগ ভাগচাষী ইতিমধ্যেই উচ্ছেদ হয়ে ভূমিহীন হয়ে গিয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এইটুকু বলতে চাই যে, বাংলাদেশে আজকে ভাগচাষীর যে সংখ্যা, সে সংখ্যা প্রায় সিকি ভাগ এসে দাঁড়িয়েছে। তিন ভাগ ভাগচাষী ইতিমধ্যেই জমি থেকে উচ্ছেদ হয়ে গিয়েছে। ১৯৫০ সালে বর্গাদার আইন পাশ হবার পর বিগত ১৫ বছর যাবত এই বাংলাদেশে ভাগচাষীরা মরণজয়ী সংগ্রাম করে যেটুকুতে নিজেদের আত্মরক্ষা করতে পেরেছে, ততটুকু জায়গায় তারা এখনও টিকে রয়েছে, বাকি সমস্ত জায়গায় ভাগচাষী সমাজ সম্পূর্ণ উচ্ছেদ হয়ে গিয়েছে। আজকে যাঁরা এই প্রস্তাব এনেছেন, আমি মনে করি এই প্রস্তাব বর্তমানে এই উদ্দেশ্য নিয়েই আনা হয়েছে যে, আজকে যুক্তফ্রন্ট ভাগচাষীদের যে ন্যায্য অধিকার, সেই অধি-কারকে স্বীকার করে নেবার জন্য, ইতিপূর্বেই মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী যা ঘোষণা করেছেন, ভূমি সংস্কার সম্পর্কে। কাজেই সে বিষয় তিনি যাতে এগিয়ে না যেতে পারেন, তার পূর্বেই ও'রা এই প্রস্তাব নিয়ে হাজির হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই এর দুটো লক্ষ্য আছে। একটা লক্ষ্য হল যে, যুক্তফ্রন্ট সরকার ভূমি সংস্কারের যে পরিকল্পনা নিয়েছেন এবং সেখানে ভাগচাষীদের যে অধিকার অর্থাৎ ভূমিতে যে সামন্তবাদী শোষণ ব্যবস্থা কায়েম রয়েছে তার পরিপূর্ণ পরিবর্তন সাধনের যে লক্ষ্য নিয়েছেন, সেই লক্ষ্য কাজে রূপায়িত হবার পূর্বে, কি করে মালিকপক্ষ তারও কিছু স্বার্থ রক্ষা করতে পারে, বা তাদের স্বার্থ রক্ষিত হতে পারে, তারই সীমাবদ্ধ রূপ দেবার চেষ্টা করেছেন। আমি সেই কারণের জন্য এই কথা বলতে চাই যে, সংশোধনী সহ এই প্রস্তাব না দেখা হয়, তাহলে এই প্রস্তাব কার্যত ভাগচাষীদের পুরো স্বার্থ রক্ষা করতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি তাঁদের কারও কারও বক্তৃতার মধ্যে সেই সংশয় দেখতে পেয়েছি। যেমন মাননীয় সদস্য মিশ্র মহাশয়, তিনি এই প্রশ্ন তুলেছেন যে, অনেক ক্ষেত্রে মালিকের সংগে চাষীর মধুর সম্পর্ক ছিল, কখনও কোন দ্বন্দ্ব ছিল না, সেই ক্ষেত্রেও

আইনানুগ অধিকার অনুযায়ী ভাগ পাওয়ার দাবী চাষীরা করেছেন। অর্থাৎ মধুর সম্পর্কটা কি, আইনানুগ ভাগ দিতে পারলে, ঐ মধুর সম্পর্ক বজায় থাকে, আর আইনানুগ ভাগ না দিতে পারলে মধুর সম্পর্ক বজায় থাকে না, তা তিক্ততায় পরিণত হয়! সেই দৃষ্টিভঙ্গীর দিক থেকে আমি বলতে চাই যে, যদি প্রস্তাবটা ঐ ধরনের আকারে আসে, তাহলে সেই প্রস্তাবের দ্বারা কখনই কোন ক্ষেত্রে ভাগচাষীদের পুরো অধিকার রক্ষিত হতে পারে না।

**Mr. Speaker:**

এইবার দয়া করে দেখুন আপনার সময় হয়ে গিয়েছে।

**Shri Bhupal Chandra Panda:**

আচ্ছা স্যার, আমি শেষ করছি।

আমি সেই কারণে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহোদয়ের কাছে এবং বিশেষ করে ভূমি-রাজস্ব দপ্তরের মন্ত্রিমহাশয়ের কাছে আমার এই আবেদন রাখতে চাই। এই প্রস্তাবকে পরি-পূর্ণভাবে না দেখে, প্রস্তাবের স্পিরিটটা আমরা মানি এবং সেটাকে আমরা কার্যে রূপ দিতে চাই। সুতরাং আইনকে সেইভাবে পরিবর্তন ও রূপায়িত করা দরকার। আমাদের সংশোধনী সহ এই প্রস্তাব যদি নৃহীত না হয়, তাহলে সেটা আমাদের পক্ষে অত্যন্ত ক্ষতিকর হতে পারে। এই কথাগুলি বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nitai Bhandari:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাগচাষীদের জমিতে অধিকার দেবার যে প্রস্তাব উত্থাপিত হয়েছে এবং সে সম্পর্কে যে সংশোধনী আনা হয়েছে সেই সংশোধনী সহ আমি এই প্রস্তাব সমর্থন করছি। বাংলাদেশের উৎপাদন ব্যবস্থার সঙ্গে ভাগচাষীদের স্বার্থ যে ওতঃপ্রোতভাবে জড়িত এ সম্পর্কে আশা করি কারোর দ্বিমত নেই। কারণ যে বিপুল পরিমাণ জমি ভাগচাষে কর্ষিত হয় তাতে যদি ভাগচাষীকে স্থায়ীভাবে চাষের অধিকার দেওয়া না হয় তাহলে বাংলাদেশে কৃষি উৎপাদন বৃদ্ধি হতে পারে না। সেজন্য আশা করি সবাই স্বীকার করবেন যে, ভাগচাষীকে স্থায়িভাবে জমিতে চাষের অধিকার দেওয়া প্রয়োজন এবং ভাগচাষীর মৃত্যুর পর তার পুত্র-পৌত্রাদিক্রমে জমি চাষ করার অধিকার তাদের দেওয়া প্রয়োজন। শ্রীজয়নুল আবেদীন সাহেব যে প্রস্তাব এনেছেন তাতে যদি তাঁর আন্তরিকতা থাকে তাহলে আমি তাঁকে ধন্যবাদ দেব এবং আশা করব তিনি যে প্রস্তাব এনেছেন তাকে বাস্তব ক্ষেত্রে প্রয়োগ করার জন্য তাঁরা সাহায্য এবং সহযোগিতা সরকারের সঙ্গে করবেন। আমরা দেখেছি ভাগচাষ সম্বন্ধে অনেক আইন প্রণীত হয়েছে কিন্তু ভাগচাষীরা যে তিমিরে ছিল সেই তিমিরে আজও আছে। মাননীয়া সদস্যা শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ের বক্তৃতা শুনে মনে হচ্ছিল বাংলাদেশে ভাগচাষীরা বুঝি স্বর্গরাজ্যে বাস করছে। কংগ্রেস সরকার এত সুব্যবস্থা তাদের জন্য করে গিয়েছেন, তাদের আর্থিক উন্নতির জন্য একটা বিরাট ব্যবস্থা করে গিয়েছেন। কিন্তু বাংলাদেশের বাস্তব যে পরিস্থিতি, গ্রামের যে বাস্তব চিত্র, সেখানে কি দেখা যায়? ভাগচাষীরা আজও উচ্ছেদ হচ্ছে। এই নির্বাচনের পরেও আমরা দেখেছি অনেক কংগ্রেসী বন্ধু তাঁদের ভাগের জমি ছেড়ে দেবার জন্য নোটিস জারি করেছেন, অনেক মৌখিক আদেশ দিয়েছেন যে, আমাদের জমি ছেড়ে দিতে হবে। এই হচ্ছে বাস্তব চিত্র। সুতরাং আইন তাঁরা রচনা করতে পারেন, কিন্তু আইনের প্রয়োগ কতটুকু কি হয়েছে, ভাগচাষীর স্বার্থ কতটুকু রক্ষিত হয়েছে সেটা দেখা দরকার। সেদিক থেকে কংগ্রেস সরকার বাংলাদেশে যে বিরাটসংখ্যক ভাগচাষী রয়েছে তাদের স্বার্থরক্ষা করতে সম্পূর্ণ অক্ষম হয়েছে। আমি আশা করি, আমাদের যুক্তফ্রন্ট সরকার সেই ভাগচাষীদের স্বার্থকে পরিপূর্ণভাবে রক্ষা করবেন। আমাদের মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী যে আশ্বাস দিয়েছেন, যে ঘোষণা করেছেন যে, ভাগচাষীকে জমি থেকে উচ্ছেদ করা হবে না, তার জন্য তাঁকে আমি আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি এবং আশা করি যে যুক্ত-ফ্রন্ট সরকারের নেতৃত্বে বাংলাদেশের ভাগচাষী জমিতে তার অধিকার রক্ষা করতে পারবে এবং তার অর্থনৈতিক অবস্থার উন্নতিবিধান করতে পারবে। ভাগচাষীকে যদি জমিতে স্থায়ীভাবে চাষ করার সুযোগ দেওয়া হয় তাহলে এটা নিশ্চিত যে, বাংলাদেশে উৎপাদন বাড়বে এবং বাংলা-দেশে যে খাদ্যসমস্যা আছে সেই সমস্যা সমাধানের পথ সুগম হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 p.m.]

**Shri Prabodh Purkait:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধীপক্ষ থেকে এই হাউসে ভূমিসংস্কার আইনের একটি প্রস্তাব এসেছে এবং সেই সাথে আমাদের সরকারপক্ষ থেকেও একটা সংশোধনী প্রস্তাব এসেছে সেটাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। আমরা দেখেছি যাঁরা আজ এই হাউসে বর্গাদারদের স্বার্থরক্ষা করার জন্য প্রস্তাব এনেছেন তাঁরা সেই প্রস্তাবের মধ্য দিয়ে একটা জিনিস দেখাতে চাচ্ছেন যে, আমরা পশ্চিম বাংলার বর্গাচাষীদের জন্য কত কল্যাণকর কাজ করছি, এর মধ্য দিয়ে তাঁরা আত্মপ্রসাদ লাভ করতে চাইছেন। কিন্তু আমরা জানি তাঁরা দীর্ঘদিন যখন সরকারী ক্ষমতায় অধিষ্ঠিত ছিলেন তখন তাঁরা পশ্চিমবঙ্গের যে ভূমি সংস্কার আইন এনেছিলেন, সেই আইনের মধ্য দিয়ে বড় বড় জোতদার, বড় বড় জমির মালিকদের স্বার্থ রক্ষা করেছেন। আইনের কোন কোন জায়গায় সাধারণ চাষীদের স্বার্থের কথা ছিল। কিন্তু বাস্তবে আমরা দেখেছি, সেই আইনের মধ্য দিয়ে গ্রামের সাধারণ চাষী, মধ্য চাষী এবং সমস্ত বর্গাদারদের উচ্ছেদ করার একটা ব্যাপক ষড়যন্ত্র তাঁরা করে গিয়েছেন। গ্রামের বড় বড় জোতদার, বড় বড় জমির মালিক, যাঁদের স্বার্থ বিগত কংগ্রেস সরকারের ভূমি সংস্কার আইনে ছিল। সেই আইনের আওতায় ফেলে যেমন তারা ভাগচাষীদের বঞ্চিত করেছে, তাদের স্বার্থকে রক্ষা করেছে ভাগচাষীদের বিরুদ্ধে একটার পর একটা মিথ্যা মামলা, ভাগচাষ কোর্টের কাছে হাজির করে এবং সেই আইনের মধ্য দিয়ে, কেমন করে তারা ব্যাপকভাবে সারা পশ্চিমবঙ্গের সাধারণ চাষীদের উচ্ছেদ করেছে তা আমরা দেখেছি। আমরা দেখেছি, নানা অজুহাত দিয়ে গ্রামের এই বর্গাচাষীদের বিরুদ্ধে তাঁরা মামলা এনেছেন, পুলিসের সহায়তায় কেমন করে বর্গাচাষীকে জমি থেকে উচ্ছেদ করেছেন। শুধু চাষের সময় জমি থেকে উচ্ছেদ করে নি, যখন চাষীরা জমিতে ফসল ফলিয়েছে, সেই ফসল কাটার সময়ে মালিকরা গায়ের জোরে পুলিসের সহায়তায় বর্গাচাষীদের ন্যায়সঙ্গত দাবি থেকে, অধিকার থেকে উচ্ছেদ করেছে। সেইজন্য আমি মনে করি, পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনে যে উচ্ছেদের কথা বলা হয়েছে সেই উচ্ছেদের অর্থের এমন একটা সুস্পষ্ট ইঙ্গিত রাখা দরকার, যা কেবলমাত্র চাষের সময় জমি থেকে চাষীকে উচ্ছেদ এটা ধরা হবে না, চাষী যখন চাষ করে বড় বড় জমির মালিকরা সেই সময় বাধা দেয় না কিন্তু যখন ফসল পেকে যায়, কাটার সময় মালিকরা পুলিসের সহায়তায় চাষীদের সেই উৎপন্ন ফসল জোর করে কেটে নেয়, সেটাকেও উচ্ছেদ বলে গণ্য করা হবে। সেইজন্য আমি ভূমিরাজস্বমন্ত্রীকে অনুরোধ জানাই, ফসল কাটার সময় মহাজনরা পুলিসের সহায়তায় লোকজন নিয়ে গিয়ে বর্গাচাষীকে জমি থেকে যাতে উচ্ছেদ না করতে পারে সেই ব্যবস্থা এই আইনের মধ্যে রাখা দরকার। তাই আজকের দিনে হাউসে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং যাঁরা দীর্ঘদিন এখানে সরকারে ছিলেন এবং যাঁরা ভূমি সংস্কার আইনের নামে জোতদারদের স্বার্থরক্ষা করেছেন, আজকের দিনে বর্গাচাষীদের জন্য যে প্রস্তাব তাঁরা এনেছেন, সেই প্রস্তাবের মধ্য দিয়ে তাঁদের সুবুদ্ধির কিছুটা পরিচয় আমরা পাচ্ছি এবং আমাদের যুক্তফ্রন্ট সরকার তাঁদের কাছ থেকে আশা করেন তাঁরা যেন এইরূপ সুবুদ্ধির পরিচয় দেন। এই হাউসের মধ্য দিয়ে যুক্তফ্রন্ট সরকার দেশের সাধারণ মানুষের জন্য যে আইনগুলি রচনা করবেন, সেগুলি যাতে আমরা কার্যকরী করতে পারি সেই আশা আমি বিরোধীপক্ষের বন্ধুদের কাছে করব এবং আজকের দিনে যে প্রস্তাব রেখে তাঁরা সুবুদ্ধি ও সুমতির পরিচয় দিয়েছেন, আগামী দিনে বাংলাদেশের চাষী-মজুরদের স্বার্থরক্ষা করার জন্য সেইরকম সুমতি এবং সুবুদ্ধির পরিচয় দেবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Hare Krishna Konar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের প্রস্তাবের উদ্দেশ্য সম্বন্ধে আমার নিজের মনে কোন মোহ নেই এবং আমাদের দেশের যারা সংগ্রামী মানুষ, বিশেষ করে বর্গাদাররা, যারা গত চৌদ্দ বছর ধরে সংগ্রাম করে, ইঞ্চি ইঞ্চি করে লড়ে নিজেদের জমি চাষ করবার অধিকারকে কোনমতে রক্ষা করে এসেছে, তাদেরও এঁদের উদ্দেশ্য সম্বন্ধে কোন মোহ থাকবে না—অন্য কোন কোন লোকের থাকতে পারে। কিন্তু আমি কার কি উদ্দেশ্য তা নিয়ে এখন আলোচনা করছি না। আমি এই প্রস্তাবকে স্বাগত জানাচ্ছি এই কারণে, যে, এই প্রস্তাব আমাদের

যুক্তফ্রন্ট সরকারকে একটা সুযোগ এনে দিয়েছে, বর্গাদার সমস্যার মত একটা জটিল সমস্যার উপর আমাদের বক্তব্য স্পষ্ট করে দেশের মানুষকে জানাবার এবং সেই সঙ্গে আমাদের দেশের মেহনতী মানুষকে আহবান জানানোর, উচ্ছেদের বিরুদ্ধে ঐক্যবদ্ধ হবার। আপনি জানেন বর্গাদারদের অধিকারকে কত ইঞ্চি ইঞ্চি করে লড়ে আদায় করতে হয়েছে। ১৯৪৫-৪৬ সালের সেই বিখ্যাত সংগ্রামের কথা জানেন, যখন বাংলা দেশের ৬০ লক্ষ গরীব বর্গাদার ইংরাজ গভর্নমেন্টের ক্ষমতাসীন থাকার কালে এক অভূতপূর্ব সংগ্রাম শুরু করে, যা বিখ্যাত তে-ভাগা আন্দোলন বলে ইতিহাসে পরিচিত। সেই তে-ভাগা আন্দোলনের সংগ্রাম তদানীন্তন গভর্নমেন্টকে বাধ্য করে এদের দাবীর কাছে নতি স্বীকার করতে। তারপর কত আইন হল—বর্গাদার আইন; কিন্তু দেখা গেল আইন যেটুকু হল কৃষককে তা রক্ষা করল না, বর্গাদারকেও না। কোন আইন পাশ করলেই হয় না, দেখতে হবে কার স্বার্থে সেই আইনের প্রয়োগ হচ্ছে। আইনে তো আছে চুরি করলে শাস্তি হবে: কিন্তু বড় লোক যে লাখ লাখ টাকা চুরি করছে তার তো শাস্তি হয় না, তার তো পদ্মবিভূষণ টাইটেল হয়, তাও তো আমরা দেখেছি। তাই বর্গাদারদের লড়ে যেতে হয়েছে। ভূমি-সংস্কার আইন হল। বর্গাদার আইনে যেটুকু অধিকার স্বীকৃত ছিল তাও এতে কেড়ে নেওয়া হল। ভূমি-সংস্কার আইনের প্রথমে যা রচিত হয়েছিল—আপনার, স্পীকার মহোদয়, মনে আছে প্রথম যখন ১৯৫৩ সালে জমিদারী ক্রয় আইন হয়েছে তখন আমাদের পক্ষ থেকে বলা হয়েছিল যে, এমনি করে টুকরো, টুকরো করে আইন করবেন না। ভূমি সংস্কার এবং জমিদারী আইন একটি কনসোলিডেটেড আইন করা উচিত। ১৯৫৩ সালে তদানীন্তন সরকার, সহসা প্রচার করলেন, এই আইন, তারপরে আলোচনা চলল অর্থাৎ জমির বড় বড় মালিকদের প্রচুর সুযোগ দেওয়া হল—হস্তান্তর কর, উচ্ছেদ কর। আইন যখন পাশ হল, আইনের কোন সুবিধা বর্গাদাররা ভোগ করতে পারল না—যাঁরা টিঁকে থাকল তাদের লড়ে লড়ে সামান্য অধিকারটুকু রক্ষা করতে হয়েছে। আইনের যেটুকু সংশোধন হয়েছে তা লড়ে লড়ে করতে হয়েছে বারে বারে। আমি অনেকদিন এখানে আছি—আপনিও, স্পীকার মহোদয় আছেন, আপনি দেখেছেন কি করে প্রত্যেক সভায় আমাদের লড়তে হয়েছে। শুধু এখানে নয়—গ্রামে ভাগচাষীদের সংগঠিত করতে হয়েছে, উচ্ছেদের বিরুদ্ধে লড়তে হয়েছে। তারা মার খেয়েছে, মরেছে, তবুও লড়েছে, তবে তিলে তিলে একটু একটু করে আইন সংশোধন হয়েছে। এই হচ্ছে অতীত ইতিহাস। তাই স্বভাবতই আজ বিরোধীদের আর একটু নম্রভাবে বলা উচিত—"আমরা যাহা করিতে ব্যর্থ হইয়াছি, আপনারা তাহা করার চেষ্টা করুন"। মাননীয় একজন সদস্য মায়াপুর কংগ্রেসের কথা বলেছেন। আমি বলি মায়াপুর কংগ্রেস বাংলা দেশের কৃষকের ক্ষতি করেছে। আমি তখনি বলেছিলাম, গভর্নমেন্ট আপনাদের হাতে—আপনি জানেন স্যার, কেরালায় যখন কংগ্রেসবিরোধী প্রথম সরকার হয়েছিল, তখন তাঁরা জানতেন জমির ব্যাপারে কিছু করতে হলে জমির মালিকেরা সেই সমস্ত ভেস্তে দেবে।

[5-30—5-40 p.m.]

তাই আইন আনবার আগে কেরালা গভর্নমেন্ট অর্ডিন্যান্স করে সমস্ত উচ্ছেদ বন্ধ করে দিলেন, উচ্ছেদ বন্ধ করে দিয়ে, তাঁরা হস্তান্তর বন্ধ করে দিয়ে তারপর বললেন, আইন নিয়ে আসো। এখানে ঠিক উল্টো হোল—আইন নিয়ে এলেন—কিন্তু মাছ তখন জাল থেকে চলে গেছে। মায়াপুরে কি বলা হোল—বর্গাদারকে জমির মালিক করতে হবে—আর গভর্নমেন্ট এখানে কি করছেন—তাকে সামান্য রক্ষারও ব্যবস্থা করছেন না। তার মানে বলে দেওয়া হোল জমির মালিককে যে, "তাড়াও তাড়াও"। বিশেষ করে আপনি জানেন স্পীকার মহাশয়, হাজার হাজার বিঘার জমির মালিক যারা বেনামী করে রেখে গেছে—আমি চমৎকার একটা ঘটনার কথা বলবো—আপনি উপদেশ দেবেন কি করা উচিত। আইনের ফাঁক দিয়ে যারা হাজার হাজার বিঘা জমি রেখেছে, তারা নিজেরা একা উচ্ছেদ করলে ধরা পড়ে যায়—যেমন ফাঁকা জায়গায় পকেট মারলে পকেটমার ধরা পড়ে যায়—কিন্তু ভীড়ের জায়গায় তা হয় না। কাজেই ছোট ছোট মালিকদের উস্কে দিয়ে তাদের উচ্ছেদের হিড়িকে টানতে পারলে তার মাঝখানে বড় বড় রাঘব-বোয়াল উচ্ছেদ করে বেরিয়ে চলে যায়। মায়াপুরে তাই হোল। বর্গাদারকে রক্ষা করবার ব্যবস্থা না করে উচ্ছেদের বিরুদ্ধে আইন না করে, আমরা বলেছিলাম সাময়িকভাবে উচ্ছেদ স্থগিত রাখ, তাঁরা তা

করলেন না, না করে বললেন বর্গাদারদের অধিকার দেওয়া হবে—অর্থাৎ তাদের তাড়াও, তাড়া আসলে কোন কাজই হয়নি। তাই মায়াপুরের প্রশংসা নয়, মায়াপুর বাংলা দেশের দা বর্গাদারদের আরও ক্ষতি, সর্বনাশ করেছে, ভাল কিছু করেনি।। মাননীয় অধ্যক্ষ মহা কৃষক আন্দোলনের যতটুকু আমার অভিজ্ঞতা আছে, যতটুকু ইতিহাস পড়া আছে, তা আমি জানি যে, ভূমি সংস্কার খুব সোজা নয়, আমি জানি যে, বিশেষ করে বর্গাদার সমস্য চূড়ান্ত সমাধান টুকরো টুকরো করে করা যায় না। দেশের রাজনৈতিক, সামাজিক অবস্থ যদি উলোট-পালোট না করে দেওয়া যায় তাহলেও বর্গাদারদের মুক্তি লাভ হবে, ইলিউসন—এই ধোঁকাবাজীতে আমি বিশ্বাস করি না—আমার গভর্নমেন্টও বিশ্বাস করে কারণ আমি জানি যে, কোটিপতি একচেটিয়া মালিকের লুঠের রাজত্ব যদি চলে সারা দে যদি হাজার হাজার বিঘা জমি নানাভাবে রাখবার অধিকার থাকে, যদি দেশের শিল্পোন্নয়ন হয়, যদি দেশে বেকার থাকে তাহলে এই সমস্যা শুধু আইনের আঁকড়ি নিয়ে সমাধান করা য না। সেইজন্য এই গভর্নমেন্টের আসার আগে আমরা বারে-বারে যুক্তফ্রন্ট ঘোষণা করে যে, আমরা জানি বর্তমান সমাজ-ব্যবস্থার সীমাবদ্ধতা। আমরা জানি সেই আমূল পরিব একটা সমাজকে উল্টে দেবার ভিতর দিয়েই হতে পারে। বর্তমানে তা সম্ভব নয়, কিন্তু আ সে পথে এগিয়ে যাবো। আমরা দেশের মানুষকে জাগিয়ে তুলবো, সংগঠিত করবো, তা উদ্যোগকে বাড়িয়ে তুলবো এবং তাদের সমাজের বুকে দাঁড় করাবো—তাকে যতটুকু প সাহায্য করবো—প্রগতিশীল ভূমি সংস্কার করে এবং সেই চূড়ান্ত বিজয়ের পথে ধাপে ধা তাকে আমরা নিয়ে যাবো এ-কথা আমরা ঘোষণা করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্গা সমস্যার চূড়ান্ত সমাধান সেই পথেই হবে। বর্গাদার সমস্যার সমাধান করতে গিয়ে আ এটাও জানি যে, ছোট ছোট মালিকদের সমস্যা বিশেষ করে পশ্চিমবঙ্গে, খুব জটিল। অধ মহাশয়, আমি হঠাৎ একটা ফাইল খুঁজতে গিয়ে দেখলাম এক ভদ্রমহিলা আমার কাছে দরখা নিয়ে এলেন—আমি নামটা এখন বলছি না—তিনি এসে দরখাস্ত দিলেন আমাকে যে, ত দাদারা তিনশত একর জমি কেমন করে ফাঁকি দিয়েছেন—বেনামী করেছেন। তিনি দরখা লিখেছেন, কেন না ওঁর মা ঐ বোনকেও অর্থাৎ মেয়েকেও সম্পত্তির ভাগ দিয়ে গিয়েছিলে অতএব সব জমিটা যদি সরকারে ন্যস্ত হয় তাহলে ক্ষতিপূরণ বেশী হলে সেই বোনও ভ পাবে—সেই বোনকে ভাগ থেকে বঞ্চিত করবার জন্য বেনামী করা হয়েছে। তা নাহলে বে হয় তো দরখাস্ত করতো না। বোন দরখাস্ত করেছে—এই জিনিস করা হয়েছে। আজ ১৯৬১ সালে তিনি যে দরখাস্ত করেছেন তা হচ্ছে এই, আমার ভাইয়েরা ৩ শত একর জ বেনামী করেছে—আইন পাশ হবার পর। কেমন করে বেনামী করেছে, অমুক তারিখে আম দাদা নিজের স্ত্রীর নামে ৩০ একর জমি হস্তান্তর করলেন, তার পরের তারিখে সেই জ ওমুকচন্দ্রপুর কৃষি ট্রাস্ট লিঃ, এত নং গোরীবাড়ী লেন—এই নামে হস্তান্তর করলে অমুক তারিখে আমার দাদা গোমস্তার নামে জমি হস্তান্তর করলেন—তারপরে সেই জমিটা হরিশচন্দ্রপুর কৃষি ট্রাস্ট, ঐ একই ঠিকানায় আবার রিট্রান্সফার করলেন—দাগ নং দিয়ে সেই বে দরখাস্ত করেছিলেন। অতএব এই যে বেনামী জমি এটা তদন্ত করা হোক। ডি, এল, অ সাহেব অফিসার নিয়োগ করলেন তদন্ত করবার জন্য। তিনি তদন্ত করে বললেন দেয়ার ই এ প্রাইমাফেসী কেস। অর্থাৎ মামলা আছে, এটা বেনামী বলে। তিনি স্বাক্ষ্য প্রমাণ নি প্রায় রায় দিতে যাবেন, হঠাৎ তাঁর কাছে একটা নোটিশ এলো ব্যক্তি সম্পত্তির পবিত্র অধিক হস্তক্ষেপ করা হচ্ছে, অতএব গভর্নমেন্ট আর এর বিচার করতে পারবেন না—বিচার স করতে হবে। মহামান্য হাইকোর্টের অর্ডার এলো—হাইকোর্ট অতো জানে না কি হচ্ছে হচ্ছে। এক-তরফা ইনজাংসন এসে গেল—কিন্তু বলা হোল রুল রিটার্নএবল উইদিন সি উইকস—১৯৬২ সালের জুলাই মাসে। কত ছয় সপ্তাহ পেরিয়ে গেল কিছুই হোল ন কেমন করে সমাধান করবেন এই প্রশ্নের যদি মানুষকে না জাগান। এই সমস্যার সমাধান পক্ষেই করতে হবে। আমি জানি ভূমি-ব্যবস্থায় জটিলতা আছে, এই জটিলতার সমাধ অনেক ভেবেচিন্তে করতে হবে। আমি এখন নামটা বলছি না—শেষে বলবো—কারণ নাম বললে হৈ-হল্লা উঠে যাবে। আমি কেবল ঘটনাটা বললাম—কার দোষ, সত্যিই বেনামী কি তা বলছি না—শুধু বলছি আমার কাছে দরখাস্ত এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইরকম ব ঘটনা উচ্ছেদের ব্যাপারেও আছে। এমনই ঘটনা ঘটছে—অধ্যক্ষ মহাশয়, এটা শুধু আইনের সমস

নয়, সমস্যাটা হচ্ছে এই যে, গ্রামাঞ্চলের বেশীর ভাগ মানুষকে এবং শহরের গণতান্ত্রিক মানুষকে উচ্ছেদের বিরুদ্ধে সংগঠিত সমাবেশ করা যাবে কিনা এটা হচ্ছে সমস্যা। তা যদি যায় তাহলেই আইন করে উচ্ছেদ বন্ধ করা যায় এবং তা করতে গেলে গ্রামের ছোট ছোট জমির মালিকদের সমস্যাটাকেও ভাবার দরকার আছে। আমি মনে করি, এদের জমি আলটিমেটলি আখেরে থাকা উচিত নয়। সামাজিক ন্যায়-বিচার দাবী করে যে যারা চাষ করবে তারা জমির মালিক হবে। কিন্তু এই চূড়ান্ত সমস্যার সমাধান তখনই হতে পারে যখন সমাজের একটা মৌলিক পরিবর্তন হবে। কিন্তু বাংলা দেশের সমস্যাটা হচ্ছে ছোট ছোট জমির মালিক, যারা জমির উপর নির্ভরশীল তাদের কি করবেন? তাদের যদি শত্রু করেন, তাদের যদি বড় বড় রাঘব-বোয়ালের সঙ্গে যোগ করে দেন তাহলে গরীবের সমস্যা আরও দুরূহ হয়ে পড়বে। তাই মানসিক আন্দোলনের ভিতর দিয়ে এই সমস্যার সমাধান করতে হবে। ছোট ছোট মালিকদের বিচ্ছিন্ন করার বড় বড় রাঘব-বোয়াল জমিদারদের কাছ থেকে প্রয়োজন আছে। কিন্তু শ্রীঅতুল্য ঘোষ মায়াপুরে উল্টো করেছিলেন। ছোট ছোট মালিকদের বড় বড় জমির মালিকদের খপ্পরে পাঠিয়ে দাও—সবাই জয়েন্ট ফ্রন্ট-এ থাক, এই হচ্ছে অবস্থা। আমাদের গভর্নমেন্ট-এর উল্টো আইন—

(কংগ্রেস বেঞ্চ হইতে তুমুল হট্টগোল)

**মিঃ স্পীকারঃ** আপনারা মায়াপুর সম্বন্ধে রেফার করেছিলেন বলে ওটা তুলেছেন উনি।

[5-40—5-50 p.m.]

**শ্রীহরেকৃষ্ণ কোঙারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে বারে-বারে আমরা বলেছি যে, বর্গাদারকে রক্ষা করার জন্য কতকগুলি ব্যবস্থা করার দরকার আছে। আমরা এ ব্যাপারে বারে-বারে এ্যামেন্ডমেন্ট দিয়েছি—আগের যে হাউস ছিল তাতে আমরা বারে-বারে যখনই গভর্নমেন্ট থেকে কোন একটা ব্যাপারে এ্যামেন্ডমেন্ট এসেছে, তার সুযোগ আমরা গ্রহণ করেছি এবং সেই সুযোগ গ্রহণ করে আমরা বিরোধী পক্ষ থেকে বিভিন্ন পার্টি মিলে সংশোধনী দিয়েছি। আমরা সংশোধনী দিতাম, "উত্তরাধিকার সূত্রে চাষ করার অধিকার" আমি নিজে দিয়েছি, বোধ হয় নিখিলবাবুও দিয়েছিলেন। আমরা বার-বার দিয়েছি যে, যদি কেহ নিজের হাতে চাষ না করে তাহলে তাকে পারসোনাল কাল্টিভেসন বলা চলবে না। আমি নিজে দিয়েছি, এবং বলেছি যে, আমি ধান চাষ করবো, আর আমি খামার কোথায় করবো সেটা কেন অফিসার ঠিক করে দেবে? খামারের নাম করে আমার মাঠের ধান তিন মাস কেন পড়ে থাকবে? যে চাষ করলো খামারের অধিকার তার হওয়া উচিত। আপোষে কেউ কিছু করে করুক, কিন্তু ঝগড়া হলে অগ্রাধিকার থাকা উচিত বর্গাদারের। বিমলবাবু যখন মন্ত্রী, তখন তাঁকে এবং শ্যামাদাসবাবুকেও আমরা বারে বারে বলেছি যে, আমরা বৈপ্লবিক কিছু আশা করছি না, এই ব্যবস্থায় আমি তা বলছি না, তা আখেরে করতে হবে, কিন্তু যা সামান্য করা এখন সম্ভব সেটা করুন। আমরা ছোট্ট-খাট্ট এ্যামেন্ডমেন্ট দিয়েছি, এমন কি আইনের সঙ্গে মিলিয়ে হাই-কোর্ট, সুপ্রিম কোর্ট, সংবিধান সমস্ত কিছু মিলিয়ে আমরা বলেছি যে, এইটুকু করা যায়। আমাদের প্রত্যেকটা এ্যামেন্ডমেন্ট ভোটে হারিয়ে দেওয়া হয়েছে। তাই আজকে যখন বড় দরদ দেখানো হচ্ছে তখন একটু বলতে হবে বই কি, সমালোচনা করতে হবে বই কি। মাননীয় স্পীকার মহাশয়, যে প্রস্তাব এসেছে সেটা তো আমাদের প্রস্তাব, এটা অনেক অতীতের প্রস্তাব। তাই এটা শুধু গ্রহণ করা নয় একে আমরা এগিয়ে নিয়ে যেতে চাই। তাই আমার বন্ধু যে সংশোধনী দিয়েছেন সেটা শুধু এইটুকু নয় যে "বাপ মরিয়া গেলে ছেলে চাষ করিতে পারিবে" শুধু এই অধিকার নয়, উচ্ছেদ যাতে বন্ধ করা যায় তারজন্য ব্যবস্থা অবলম্বন করতে হবে। বিরোধী-পক্ষ মুখে স্বীকার করলেন যে, ঐ সংশোধনী গ্রহণ করে নেবেন, সংশোধনী সহ এই প্রস্তাব আমিও গভর্নমেন্টের পক্ষ থেকে গ্রহণ করে নিচ্ছি এবং তাকে যাতে কার্যকরী করা যায়, আইনের ভাষায় রূপ দেওয়া

যায়, নিশ্চয় তারজন্য আমরা চেষ্টা করবো। কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, একটা ব আপনাকে বলি যে, এই প্রস্তাব আসিবে তাহার পর করিব এজন্য আমরা বসে নেই, আমা দৃষ্টিতে এটা এসেছে এবং আমাদের মন্ত্রিসভা গত ২১ তারিখে এ সম্পর্কে সিদ্ধান্ত গ্র করেছেন। শুধু খাজনার ব্যাপার নয়, যেটা আমি সেদিন বলেছি বা শুধু বাস্তুভিটা রেব করার ব্যাপার নয়, আমরা উচ্ছেদ সম্বন্ধে বলেছি। আমরা জানি যে, আইন বদলানোর কাজ আজকেই করা যায় না। এটা করতে গেলে লিখতে হবে, গেজেট করতে হবে, অনেক বি করতে হবে। কিন্তু উচ্ছেদতো বসিয়া থাকিবে না। উচ্ছেদ হচ্ছে, কারণ আর এক মা মধ্যে জমিতে লাঙ্গল পড়বে, যা হবার এই সময়েই হবে। অতএব আইনের জন্য আমরা ব থাকিনি। আমাদের গভর্নমেন্ট—শুধুমাত্র ঐ বাইরের লোকেরা করিবে তা নয়, আমা গভর্নমেন্ট দায়িত্ব নিয়েছে এবং তা নিয়ে আমরা প্রকাশ্যে ঘোষণা করেছি এবং সিদ্ধান্ত নেও হয়েছে। স্যার, আপনি কাগজে দেখেছেন, কাগজে এটা বেরিয়েছে, আমি সমস্ত কাগা দিয়েছিলাম, যেটা হিন্দুস্থান স্ট্যান্ডার্ড-এ পুরো বেরিয়েছে, সেটা হচ্ছে

The Government feels serious concerned about widespread eviction ‹ bargadars that takes place every year. The Government has strong opposed to eviction and appeals to all people concerned to see that su evictions are stopped. The Government takes serious notes of forcil eviction and hopes that democratic public opinion and bargadars' ov united efforts will be strengthened to prevent such evictions. The Gover ment will also help bargadars in this matter as far as possible.

In eviction suits also, Government will keep in mind that the bargada are weaker side and demands all possible help. The Government is al aware that often small non-cultivating owners being misled by the mi chievous propaganda of the reactionary vested interests that the sm owners will be deprived of their ownership rights, join the eviction driv It does not help the small owners, rather it makes the eviction proble more complicated. The Government categorically assures the small owne of their ownership rights and appeals to them not to be misled and n to join eviction offensive.

মানননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব আসার আগে আমরা এই সিদ্ধান্ত করেছি। শু সিদ্ধান্তই নয়, আমরা জানিয়ে দিয়েছি এবং আরো জেনে রাখুন আমি ১ লক্ষ হ্যান্ডবি বাংলায়, আরো কিছু নেপালী ভাষায় এবং কিছু সাঁওতালি ভাষায় ছাপতে দিয়েছি, যা সারা বাংলা দেশে এটা বিলি করা যায়। শুধু গভর্নমেন্ট মেসিনারী মারফৎ নয়, আমি প্রত্যেক রাজনৈতিক দল, প্রত্যেকটি গণসংগঠন, বিশেষ করে যাঁরা গ্রামে আছেন, আমি গভর্নমেন্ট-এ পক্ষ থেকে তাঁদের কাছে হ্যান্ডবিল-এর কপি পাঠাব এবং অনুরোধ করব এই হ্যান্ডবিল সব ছড়িয়ে দিন। আমি মনে করি উচ্ছেদ যদি বন্ধ করতে হয়, প্রবল গণ-আন্দোলন না হলে হবে না। বিরোধীপক্ষের জনৈক বন্ধু আতঙ্কিত হয়ে উঠেছেন। আমি বলেছি যে বর্গাদারদে ঐক্যবন্ধ প্রচেষ্টায়, হ্যাঁ, বন্ধু, বর্গাদারদের ঐক্যবন্ধ প্রচেষ্টায় এগিয়ে যেতে হবে। আ জোতদারদের সদিচ্ছায় বিশ্বাস করি না, আমি বিশ্বাস করি বর্গাদারদের ঐক্যবন্ধ প্রচেষ্টা তাছাড়া এ কাজ বর্গাদারের একার নয়। তাই আমি বলেছি, ডেমোক্রেটিক পাবলিক ওপিনিয় গণতান্ত্রিক জনমত গড়তে হবে, আমি সেই জনমতের জন্য গ্রামাঞ্চলে ছোট ছে মালিককে আশ্বাস দিয়েছি যে, তাদের জমির মালিকানা-স্বত্ব, মালিকানা অধিকারে আম হস্তক্ষেপ করব না। মিথ্যা করে আমাদের বিরুদ্ধে প্রচার করে তাদের শত্রুপথে নিয়ে যাব চেষ্টা হচ্ছে। যখন ভূমি বিপ্লব হবে তখন সমস্যার সমাধান হবে এ-কথা বলে তাঁদের আশ্বা দিয়েছি এবং সেই সঙ্গে গ্রামাঞ্চলে গভর্নমেন্ট-এর তরফ থেকে বর্গাদার ও কৃষক সকলের কা উদাত্ত আহ্বান জানিয়েছি। গভর্নমেন্ট একা বেশী করতে পারে না। আমরা এ্যাপি করেছি, যত সংগঠন, যত রাজনৈতিক প্রতিষ্ঠান আছে তাঁদের কাছে। আমরা এ্যাপিল করবে আপনারা বর্গাদারদের সংগঠিত করুন, ডেমোক্রেটিক পাবলিক ওপিনিয়নকে সংগঠিত করু যাঁরা বড় বড় জমির মালিক তাঁদের বিচ্ছিন্ন করুন, আইসোলেট করুন, এই কাজে গভর্নমে সাধ্যমত সাহায্য করবে। কেমন করে সাহায্য করবে? বর্গাদার নিজেদের উচ্ছেদের বিরুদ্

যদি না লড়ে তাহা হইলে আপনারা আইন করিয়াও উচ্ছেদ ঠেকাইতে পারিবেন না, বর্গাদার যদি রুখে—আমি জানি অতীতে আমাদের বর্গাদাররা আন্দোলন করেছে, তাঁরা রুখেছে, কিন্তু রুখতে গিয়ে দেখেছে হঠাৎ পুলিশ, হঠাৎ ১৪৪, পাকা ধান চলে গেল, তাঁদের জেলে যেতে হল। আমরা আবার বলব যেমন শ্রমিকদের ক্ষেত্রে বলেছি, আমরা পুলিশকে আটকে রাখব। ঐখানে যেতে দেব না, আমরা বলব বর্গাদার তোমরা উচ্ছেদ প্রতিরোধ কর, ঐখানে দাঁড়াও, জমির মালিক যদি বলে অন্যায় করা হচ্ছে, আমি বলব পুলিশ দেব না। যদি বর্গাদার অন্যায় করিয়া তোমাকে ভাগ না দেয়, তাহলে নিশ্চয়ই সরকার দেখবে। কিন্তু বর্গাদার ভাগ দেয় না, আমি তা বিশ্বাস করি না। আমি আরো বলেছি যে, উচ্ছেদের মামলাতে আমরা মনে করব, বর্গাদার দুর্বল, একটা আধটা বর্গাদার হয় ত খারাপ হতে পারে, কিন্তু বর্গাদার শ্রেণী হিসাবে তারা দুর্বল অংশ এবং আইন এটা দাবী করে যে, দুর্বল অংশকে সাহায্য করতে হবে। আমি নির্দেশ দেব, ভাগচাষ বিভাগের যাঁরা অফিসার তাঁদের আমি নির্দেশ দেব যে ,তোমরা বিচার করবার সময় খেয়াল রেখে বিচার করবে। আইন মানে ঐ আঁকাবাঁকা কতকগুলি প্রাণহীন অক্ষর নয়। মানুষকে বাদ দিয়ে আইন নয়, আইনের বিচার করবার সময় খেয়াল রাখবে একদিকে জমির মালিক রাঘব-বোয়াল আর একদিকে দুস্থ বর্গাদার—এটা খেয়াল রেখে তোমাদের বিচার করতে হবে।

[5-50—6 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এতে আতঙ্কিত হবার কিছু নেই। কেন বিরোধী পক্ষ আতঙ্কিত হচ্ছেন? বর্গাদারদের উদ্যোগে যদি শক্তি গড়ে উঠে, সংগঠন গড়ে উঠে, তাহলে আতঙ্কিত হবার কিছু নেই। আমি বিরোধীদের এটাই বলব, ওঁদের উপদেশের জন্য আমরা বসে থাকিনি। আমরা বর্গাদারদের সংগঠিত করব এবং দেখব যাতে বর্গাদার ও গরীব কৃষকদের বিরুদ্ধে পুলিশী ব্যবস্থা না হতে পারে। আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। সেটা হচ্ছে আজকে বর্গাদার সমস্যাকে বিচ্ছিন্ন করে দেখা যায় না, বড় বড় জমির মালিকদের, বেনামদারী একচেটিয়া জমির মালিকদের বিরুদ্ধে সংগ্রাম না করে শুধু উচ্ছেদ ঠেকান যায় না। আমি এখন বলতে পাচ্ছি না বর্তমান আইন-কানুনে সমস্যা কোথায় কি আছে, বাধা কি, টেক্‌নিক্যাল ডিফিকাল্টি কি তা দেখতে হবে। কিন্তু দেখার নাম করে আমরা বসে থাকব না, আমরা করব কিছু যতটা পারি। সব বেনামী হয় ত ধরতে পারব না, কিন্তু এই পরিস্থিতিতে তো লুকান জমি নিয়ে টানাটানি করতে পারব। যখন আমাদের হাতে গভর্নমেন্ট ছিল না তখনই বেনামদারি জমি নিয়ে টানাটানি করেছি। আর এখন তো আমাদের হাতে গভর্নমেন্ট রয়েছে। আগে যে ৩০০ একর জমির কথা বলেছি, তার সব হয় তো পাব না; কিন্তু বর্গাদার যদি দেখিয়ে দেয় কোন জমি কার, কত দাগ নম্বর, কার কত জমি রয়েছে, তারা বেনামীর বিরুদ্ধে যদি সংগ্রাম করে তবে সরকার তাদের পাশে রয়েছে, পুলিশ তাদের বিরুদ্ধে যাবে না। আমরা দেখব তখন জয়নাল আবেদিন সাহেব কোথায় থাকেন, কোন্ পক্ষে থাকেন যখন বেনামদারদের বিরুদ্ধে এই জিনিস করব। আমি কোনদিন বড় বড় কথা বলি না, বলি যতটা করা সম্ভব। আমি জানি উচ্ছেদের বিরুদ্ধে আমরা লাগব, আমার গভর্নমেন্ট লাগবে, পারি না পারি লাগব আমরা। আমরা জানি জোতদাররা ক্ষিপ্ত হয়ে উঠবে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি কল্পনাও করতে পারি না ১৯৫৩ সালে এস্টেট এ্যাকুইজিশন এ্যাক্ট পাশ হয়েছিল, সেই আইনে ছিল বড় বড় চা-বাগান, এগুলি গভর্নমেন্টের জমি লীজ দেওয়া আছে, তাতে ছিল চা-বাগানে যেখানে চা হয়, যেখানে তাদের কারখানা, যেখানে বাগান সম্প্রসারণ করবে ভবিষ্যতে, যদি চা-বাগানের জন্য প্রয়োজন হয়, তাহা হইলে সেই জমি রাখিয়া বাকী জমি সরকার লইবে। ১৯৫৩ সালে একটি কমিটি হল, তাঁরা বিবেচনা করিয়া ঠিক করিলেন অমুকের এত বিঘা রাখিবে, এত বিঘা গভর্নমেন্টের আসিবে। ডান্‌কান ব্রাদার্স একটা বিরাট কোম্পানী জমি ৬ হাজার একরের বেশী, বীরপাড়া টি স্টেট, আমি জানতেই পারতাম না যদি না ওখানকার শ্রমিক ইউনিয়ন কোম্পানীর ম্যানেজমেন্টের বেনামীর বিরুদ্ধে অভিযোগ না আনতেন, না লড়তেন, সব ফাইল চাপা পড়ে থাকত। আশ্চর্যের বিষয়, গভর্নমেন্টের কমিটি বলল ২ হাজার একরের বেশী জমি রিজাম্পশন করব কিন্তু কোন রহস্যজনক কারণে

আজও রিজাম্পশন করা হয়নি, গ্রহণ করা হয়নি। ম্যানেজমেন্ট আমার কাছে এসে বল প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন আমাদের বলেছিলেন, আমাদের বক্তব্যগুলি আবার রিভি করা হবে। সেজন্য ১০(২) করিয়া সেই জমি আর লওয়া হইল না। আমার কাছে য এল, এত আইনের মার-প্যাঁচ বুঝি না বলে আইনজ্ঞের পরামর্শ নিলাম, তিনি বলে ১০(২) না করলে মালিক যা খুসী করতে পারে। দু-হাজার একর জমি গভর্নমেন্টের হা আসার কথা ছিল কিন্তু ৬ বছর গভর্নমেন্ট কিছুই করলেন না। ওঁরা সেই জমি হস্তান্ত করেছেন, রূপান্তর করেছেন, সেই অভিযোগ আসতে লাগল। আমরা দেখলাম কিছুই কর নাই, ১০(২) করতে গেলে হিয়ারিং দিতে হবে, তিন মাস সময় লেগে যাবে, ইতিমধ্যে অনে রকম হয়ে যাবে। আমি দেখলাম একমাত্র সময় আছে ডিস্ট্রিক্ট কালেক্টারকে বলা, এখনি যে ম্যানেজমেন্টকে বুঝিয়ে দিক যে, দু-হাজার একর জমি গভর্নমেন্টের প্রাপ্য। প্রথম নোটি দেওয়া হয়েছে, রিভিউ করছে, ইট ডাজ নট মিন, মালিকের অধিকার আছে, সেই জমি হস্তান্ত করার, রূপান্তর করার। তাঁদের বুঝিয়ে দিন যে, স্টেটাসকুও মাস্ট বি মেইনটেইন্ড।

আমি সংগে সংগে শ্রমিক ইউনিয়নকে বললাম, আমাদের সাহায্য করুন, মালিকের বে-আই কার্যকলাপের বিরুদ্ধে সংগঠিত হন। ঠিক দেখি ফল হয়েছে। তিন-চার দিন পর দেখি স্বয় ম্যানেজমেন্ট এসে হাজির উপদেষ্টা নিয়ে। আমি তাঁদের বলেছি চা-বাগানের ইন্টারে আমরা দেখব, চা জাতীয় সম্পদ কাজেই এটা বাড়ুক সেটা আমরা চাই। সম্প্রসারণের জ আমরা জমি রাখব, কিন্তু আমাদের দেশে খাদ্যের অভাব আছে সেটাও আমাদের দেখতে হবে যে জমিতে চাষী চাষ করছে, যেখানে চা হয় না, যেটা বাজারের জমি সেটা কেন রূপান্ত করতে দেওয়া হবে ? আমি তাঁদের বলেছি, আপনাদের কি এটা ভদ্রতার খাতিরে উচিত ছি না, এটা রূপান্তর করবার আগে গভর্নমেন্টকে জানান ? কিন্তু আপনারা কেয়ারই করলেন ন আমি জানি ভীমরুলের চাকে কাঠি দিচ্ছি, কাজেই অত সহজে হবে না, বাধা আসবে। এ বাধার বিরুদ্ধে যদি লড়তে হয় তাহলে শুধু আইন করলেই হবে না, এর বিরুদ্ধে লড়তে গেলে যুক্তফ্রন্ট সরকারের সমস্ত সংগঠনকে লড়তে হবে, এর বিরুদ্ধে লড়তে গেলে ওই অঞ্চলের ল লক্ষ শ্রমিক, মজুর, ক্ষেতমজুর, ভাগচাষীকে একতাবদ্ধ হতে হবে। আমি আশা করি বিরোধী-প সেদিন থাকবেন এই-সমস্ত গরীব মানুষের পাশে তাদের স্বার্থ রক্ষার জন্য। আমি আশা ক বিরোধী-পক্ষ সেদিন থাকবেন এই-সমস্ত মুনাফা লোভী, বড় বড় কোটিপতি এবং হাজার হাজা বিঘা জমির মালিকের বিরুদ্ধে সাধারণ মানুষের আন্দোলনের সংগে। আইন শৃংখলা থাক চা-বাগানের মালিকের মুনাফার স্বার্থে নয়, আইন শৃংখলা থাকবে জমির মালিকের বেনা করার স্বার্থে নয়, আইন শৃংখলা থাকবে কোটি কোটি মানুষের বাঁচবার স্বার্থে, উৎপাদনে স্বার্থে। এ-কথা বলে এই প্রস্তাব এ্যামেন্ডমেন্ট সহ—ওঁরা বলছেন এ্যামেন্ডমেন্ট গ্রহ করেছেন—গ্রহণ করছি।

**Dr. Zainal Abedin:**

মাননীয় স্পীকার মহাশয়, আমার প্রস্তাবের উপরে যে দুটি সংশোধনী প্রস্তাব এসে তাতে আমি মনে করি, নার্থেনিয়াল মুর্মুর যে এ্যামেন্ডমেন্ট সেটা কভার করে যাচ্ছে এব ডাঃ নারায়ণ রায়, শম্ভু ঘোষ এবং ইলা মিত্রের যে এ্যামেন্ডমেন্ট তাতেও ওটা কভার ক যাচ্ছে সুতরাং পৃথকভাবে গ্রহণ করবার প্রয়োজন নেই। আমি শম্ভু ঘোষ, ইলা মিত্র এব ডাঃ নারায়ণ রায়ের প্রস্তাব গ্রহণ করছি। যে উদ্দেশ্য নিয়ে আমি এই প্রস্তাব করেছি তা আমি মনে করি এর ক্ষেত্র এবং এর কার্যসূচী আরও ব্যাপকতর করার সুবিধা হবে। এ প্রস্তাবের আলোচনায় দেখলাম সরকার পক্ষের সদস্যেরা এবং ভূমি-রাজস্বমন্ত্রী স্বয়ং যেহেতু প্রস্তাব কংগ্রেস পক্ষ থেকে এসেছে, শুধু সেই একটা কারণে অনেকটা বেসামাল হয়ে পড়েছেন আপনি নিশ্চয়ই দেখেছেন, এত বড় একটা যুগান্তকারী প্রস্তাব কংগ্রেস পক্ষ থেকে করবে, এত বড় একটা সুযোগ তাঁদের হাত ছাড়া হবে এই মনে করে তাঁরা ব্যক্তিগত আক্রমণ করতেও দ্বি করেননি। ভূমি-রাজস্বমন্ত্রী হরেকৃষ্ণবাবু বললেন, মায়াপুর কন্ফারেন্সের যে প্রোসিডিংস সেটা নাকি বাংলা দেশের ক্ষতি করছে। একজন দায়িত্বপূর্ণ মানুষের এই উক্তিতে বিস্মিত হতে হয়। মায়াপুর কন্ফারেন্সের যে উদ্দেশ্য, সেটা জাতীয় কংগ্রেসের ভূমি-রাজস্ব এবং ভূমি

সংক্রান্ত মূল নীতির সঙ্গে ধারাবাহিকভাবে এক এবং অভিন্ন। এর উদ্দেশ্য সম্বন্ধে তিনি কেন বিচলিত হলেন? আপনি জানেন মায়াপুর কনফারেন্সের পর ১৯৬৬ সালে উচ্ছেদ বন্ধ করবার জন্য অত্যন্ত স্ট্রীকটার মেজারে যে আইন সংশোধন করা হয়েছিল, আমি তার নমুনা আপনাদের সামনে তুলে ধরতে চাই। আমি মনে করি হরেকৃষ্ণবাবু এই ধারাটি প্রনিধান করতে পারেননি।

[6—6-10 p.m.]

এই যে

West Bengal Act II of 1966, West Bengal Land Reforms Act (Amendment) Act 1966

আছে এর একটি ধারায় আছে, সেকশন এ, যেটা অ্যামেন্ডমেন্ট করতে বলছি—

Section 19A of the said Act shall be re-numbered as sub-section (1) of that section, and after the said sub-section (1) as so re-numbered, the following sub-section should be added, namely:—"(2) If after the commencement of the West Bengal Land Reforms (Amendment) Act, 1966 any person owning any land terminates or causes to be terminated the cultivation of the land by a bargadar in contravention of the provisions of this Act, he shall be guilty of an offence punishable with imprisonment which may extend to six months or with fine which may extend to one thousand rupees or both.".

এটা শুধু একটা বিচ্ছিন্ন আইন আমি দেখালাম। আমি বলতে চাই, স্বাধীনতার পর কংগ্রেস সরকার এই বর্গাদারদের উচ্ছেদের বিরুদ্ধে ধারাবাহিকভাবে একটার পর একটা যুগোপযোগী এবং সময়োপযোগী আইন পাশ করেছেন, যাতে দেশের অন্যান্য উৎপাদন ব্যাহত না হয়, আইন ও শৃঙ্খলা রক্ষার প্রশ্ন দেখা না দেয়, কোন জায়গায় যেন বর্গাদার উচ্ছেদ না হয়, বর্গাদারকে জমির মালিক ক্রমশ শান্তিপূর্ণ বিপ্লবের পথে করা যায়, যাতে সমাজবাদ প্রতিষ্ঠায় সহায়তা করে এইদিকে মূল লক্ষ্য রেখে কংগ্রেস সরকার একের পর এক আইন পাশ করে চলেছেন বর্গাদারদের উচ্ছেদের বিরুদ্ধে, বর্গাদারদের স্বার্থে। একথা ও'রা অনেকে খণ্ড খণ্ডভাবে স্বীকার করেছেন, সমষ্টিগতভাবে তাঁরা স্বীকার করেন নাই। মাননীয় নিশীথনাথ কুণ্ডু মহাশয় যে অভিযোগ তুলেছেন—"এটা যদি যথাসময়ে হত" চাষরত থাকিলে কিংবা চাষাবাদ করিতে সক্ষম হইলে", এই কথাগুলো তিনি বুঝতে পারেন নাই। আমি মনে করি না তাঁর বয়স খুব হয়েছে, তিনি একজন প্রবীণ আইনজীবী, তিনি এই সাদা কথাগুলো বুঝতে পারলেন না। শ্রীমতী পূরবী মুখার্জি এই কথা স্পষ্টভাবে বলেছেন—যদি কোন বর্গাদারের পুত্র, পৌত্র কিংবা উত্তরাধিকারী ওয়ারিশ—চাষে না থাকে—যেটার আজকে সম্ভাবনা দেখা দিয়েছে, এই উন্নত জীবনের যুগে, শিল্পোন্নয়নের যুগে, স্বাধীনতার পর যে ব্যাপক উন্নয়ন হয়েছে, আজকে যে চাষী, কালকে সে কলকারখানার মালিক, যারা শিল্পকর্মে নিযুক্ত আছে কিংবা উচ্চপদস্থ সরকারী কর্মচারী, চাকরিতে নিযুক্ত আছে, এই নজির খুব বিরল নয়। আজকে যে ভাগচাষী সে হয়ত মারা গেল, কিন্তু তার ছেলে একজন সরকারী চাকুরিয়া, জমিতে নিযুক্ত নাই, তার উপর যদি স্বত্ব না বর্তায়, তার জন্য আমার প্রস্তাবে এই কথা বলা হয়েছে, চাষরত কিংবা চাষাবাদ করতে পারে—এমন উত্তরাধিকারীকে রাইট দেওয়া হোক, অন্যদের নয়। কারণ এর সঙ্গে আমাদের লক্ষ্য রাখতে হবে, উচ্ছেদ বন্ধ করতে গিয়ে যেন দেশের উৎপাদন ব্যাহত না হয়।

মাননীয় নুরুল ইসলাম ও মন্ত্রিমহাশয় প্রায় একই সুরে বলেছেন। একটা অভিযোগ ও'রা আমার বিরুদ্ধে প্রায়ই বিধানসভায় করেন এবং আমি তার উত্তরও দিই। আমি আবার তার উত্তরে শুধু দৃঢ়তার সঙ্গে বলব ব্যক্তিগত আক্রমণ করাটা সুরুচির পরিচায়ক নয়। নোংরা কাদা ছড়ালে গায়ে লাগে। আমি তাঁদের আহ্বান করব ও'দের চিরাচরিত দৃষ্টিভঙ্গি পরিবর্তন করবার জন্য। তাঁরা যে ভিত্তিহীন অভিযোগ বার বার করে আসছেন ব্যক্তিগত আক্রমণ করে, সেই ভিত্তিহীন অভিযোগ যেন ভবিষ্যতে তাঁরা আর উত্থাপন না করেন, উপযুক্ত তথ্য না রেখে। সেই অনুরোধ আমি তাঁদের করব।

মাননীয় সদস্য শ্রীনস্কর বললেন দুশো বছর বৃটিশ শাসনে আমাদের দেশের যে ক্ষতি হয় নি, ১৯ বছরের কংগ্রেস শাসনে এত সব আইন করবার পরেও বর্গাদার বা ভাগচাষীদের তার চেয়ে শতগুণে বেশি সর্বনাশ হয়ে গেছে। আমি তাঁকে অনুরোধ করব, তাঁর সিদ্ধান্ত ও বক্তব্য পুনর্বিবেচনা করবার জন্য যে দুশো বছর ঠিক নয়, দেড়শো বছর পূর্বেও বৃটিশ শাসনে বর্গাদারদের প্রোটেকশনএর কোন ব্যবস্থা ছিল না। কংগ্রেস স্বাধীনতা অর্জনের পরে বর্গাদারদের ইন্টারেস্ট ও রাইট যাতে ক্ষুণ্ণ না হয় তার জন্য পর পর অনেকগুলো আইন তাঁরা করে গেছেন। ওপক্ষের দায়িত্বশীল বক্তারা তা স্বীকার করেছেন যে, বর্গাদারদের অধিকার রক্ষা করবার জন্য চেষ্টা হয়েছে। ও'কে অভিযোগ করেছেন যে, সেই প্রচেষ্টা পর্যাপ্ত নয়। আমি বলি যতটুকু সম্ভব হয়েছে, বর্গাদারদের অধিকার রক্ষা করবার চেষ্টা করা হয়েছে। অথচ ও'রা বলছেন, দুশো বছর বৃটিশ শাসনে যে ক্ষতি হয় নাই, তার চেয়ে বেশি ক্ষতি হয়েছে ১৯ বছর কংগ্রেস শাসনে। এইরকম মানসিক বিকারগ্রস্ত লোকের অভিযোগ সম্বন্ধে কোন উত্তর দেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না।

আমাদের তরফের সদস্য শ্রীত্রিলোকেশ মিশ্র মহাশয় বলেছেন যে, উত্তরাধিকারিণী হিসাবে মেয়েদেরও চাষে অধিকার দেওয়া উচিত। এ সম্বন্ধে সকল দায়িত্বপূর্ণ সদস্যগণ, নিজেরা বিশেষভাবে চিন্তা করে দেখবেন যে মেয়েদের চাষের ব্যাপারে ঠিক কতখানি অধিকার দেওয়া যায়। এই প্রস্তাব যখন আজকে সর্ববাদীসম্মতিক্রমে গৃহীত হচ্ছে, আইন প্রণয়নের সময় এটা দেখার প্রয়োজন আছে। আমি আজকে এই প্রস্তাব উত্থাপন করে, এই সময়টা অত্যন্ত উপযুক্ত মনে করছি। আর একটা কারণ, আপনি দেখেছেন স্যার, ২রা তারিখে যুক্তফ্রন্ট মন্ত্রিসভা গঠিত হবার পর, আজকে যিনি ভূমিরাজস্ব মন্ত্রী শ্রীহরেকৃষ্ণ কোনার মহাশয়, তাঁর অতীতে যত আস্ফালনই থাক, আজকে আইন-শৃঙ্খলার নামে যত আস্ফালনই থাক, আমরা তাঁর প্রকৃত স্বরূপ কালনার মিটিংএর ব্যাপারে যেটা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে, তা দেখেছি। আজ তিনি হঠাৎ, মালিক ও বর্গাদারদের মধ্যে এক সুমধুর সম্পর্ক পাতাবার জন্য খুব ব্যগ্র হয়ে উঠেছেন এবং পরোক্ষভাবে মালিকদের তোয়াজ করবার জন্য সুর তুলেছেন। কালনায় ইলেকশনে ও'দের জোতদার ও মজুতদাররা সাহায্য করেছিলেন। (নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস) মিঃ স্পীকার, স্যার, আজকে আমরা অত্যন্ত বিচলিত হয়ে পড়েছি। আজকে আমরা দেখছি যে, যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হবার পর, সেই সব বড় বড় জোতদার, মজুতদার, যারা ইলেকশনে তাঁদের সাহায্য করেছিলেন, তাঁদের পুরস্কারস্বরূপ তার এই স্মৃতিস্বরূপ, তাঁর প্রথম কর্তব্য যা, তা করেছেন। অর্থাৎ যারা লেভি দেয় নি, যারা সরকারের খাদ্যনীতিকে বানচাল করবার জন্য চেষ্টা করেছিল, যেসব জোতদার, মজুতদারদের বিরুদ্ধে লেভি কেস ছিল, তা তাঁরা প্রথমেই তুলে নিয়েছেন। আপনি আরও দেখেছেন আজকে যে নূতন খাদ্যনীতি ঘোষণা করা হয়েছে, তাতে ঐসব বড় বড় জোতদার ও ও মজুতদারদের স্বার্থ অক্ষুণ্ণ রাখা হয়েছে। বর্তমান সরকারের এই নূতন খাদ্যনীতিকে আমি ব্যক্তিগতভাবে মনে করি যে, বড় বড় জোতদার এবং মজুতদারদের স্বার্থ রক্ষা করবার জন্য একটা পরোক্ষ চেষ্টা করা হয়েছে এবং ততে আমরা বিচলিত হচ্ছি। এই সরকার তাঁদের ইলেকশনে, যাদের কাছে সাহায্যপুষ্ট হয়ে, তাদের স্বার্থরক্ষা করবার জন্য এত ব্যস্ত হয়ে উঠেছেন. এই সময় এখানে এইরকম একটা প্রস্তাব উত্থাপন করার প্রয়োজনীয়তা আমরা বিশেষভাবে অনুভব করছি। এইভাবে এর পরে গরিব চাষীদের স্বার্থ যেন তাঁরা ক্ষুণ্ণ না করেন। হিন্দুস্থান স্ট্যান্ডার্ডের যে তথ্য মাননীয় মন্ত্রিমহাশয় উদ্ধৃত করলেন, একথা আমরা সকলে জানি। কিন্তু কালনায় তাঁর বক্তৃতার কথাও আমরা জানি। বিশেষ করে তাঁদের কার্যকলাপ ও কর্মসূচি, তাঁরা যা নিয়েছেন, তাতে এক বিশেষ শ্রেণীকে তোয়াজ করার সুর ফুটে উঠেছে। অর্থাৎ মজুতদার, বড় বড় জোতদার ও মালিকদের তোয়াজ করার নীতি এ'রা গ্রহণ করেছেন. তার বিরুদ্ধে আমাদের তরফ থে'ক, আমাদের যে সমাজবাদ প্রতিষ্ঠার লক্ষ্য, সেই ধারাকে অব্যাহত রাখার জন্য আমাদের এই প্রস্তাব বিশেষ সময়োপযোগী বলে আমি মনে করি। (নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস) আমি সেইজন্য মনে করি, এ'রা বলছেন যে, লাঠি, গুলী ইত্যাদি দিয়ে এই আইন চালু করবার জন্য চেষ্টা করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে যে সূচনা দেখা দিয়েছে, মাননীয়া পূরবী মুখোপাধ্যায় আমাদের তরফ থেকে জানিয়েছেন যে, বর্গাদারদের উচ্ছেদ করবার বিরুদ্ধে যেসমস্ত

আইন রচিত হয়েছে, সেই আইনগুলি যদি বর্গাদারদের কাছে ধারাবাহিকভাবে উপস্থিত করে, তাদের সচেতন করিয়ে দিই যে, তোমাদের অধিকার রক্ষার জন্য এই, এই আইন সন্নিবেশিত করা হয়েছে, এই এই আইন পাশ করা হয়েছে, তাহলে আমার মনে হয় তাদের আরও ভালভাবে সাহায্য করা হবে, তাতে তারা বেশি উপকৃত হবে। তারজন্য দু-একটা নজির বা তথ্য এখানে রাখতে চাই।

[6-10—6-15 p.m.]

যার ফলে এই তথ্য যদি বর্গাদারদের কাছে রাখা যায়, এই তথ্য যদি ব্যাপকভাবে প্রচার করা যায় তাহলে বর্গাদারদের উচ্ছেদ করার বিরুদ্ধে ওদের যে জোটবদ্ধ হওয়া দরকার, ওদের যে জ্ঞানের প্রয়োজন, সে সম্বন্ধে বিশেষভাবে কাজ হবে বলে আমি মনে করি। আমাদের মাননীয়া পুরবী মুখোপাধ্যায় মহোদয়া এই সম্বন্ধে ইঙ্গিত দিয়েছেন। "বর্গাদার এবং ভূমি সংস্কার আইন সম্বন্ধে জানার কথা।" সরকারী বিজ্ঞপ্তি। "কেউ কেউ সরকারের কাছে অভিযোগ করেছেন যে, জমির মালিকরা বর্গাদারদের আর্থিক ও শিক্ষাহীনতার সুযোগ নিয়ে তাদের উপর নানাভাবে জুলুম করছেন। জমির মালিকরা যাতে বর্গাদারদের উপর কোন জুলুম করতে না পারেন সেজন্য সরকার পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের মাধ্যমে মালিক ও বর্গাদারদের নিজ নিজ অধিকার ও কর্তব্য নির্দিষ্ট করে দিয়েছেন। এই আইন অনুসারে জমির মালিক যদি লাঙ্গল, চাষের গরু, সার, এবং বীজ সরবরাহ করেন তাহলে উৎপন্ন ফসলের শতকরা ৫০ ভাগ পাবেন মালিক এবং ৫০ ভাগ পাবেন বর্গাদার। আর যদি মালিক এইসব সরবরাহ না করেন তাহলে মালিক পাবেন শতকরা ৪০ ভাগ ও বর্গাদার পাবেন শতকরা ৬০ ভাগ। বর্গাদার ধানের বেলায় ধান মাড়াই করবার সাত দিনের মধ্যে ও অন্য ফসলের বেলায় ফসল তোলবার সাতদিনের মধ্যে মালিককে তাঁর প্রাপ্য অংশ দেবেন। মালিক প্রাপ্য ফসলের জন্য বর্গাদারকে একটি রসিদ দেবেন এবং বর্গাদারও নিজের পাওনা অংশের জন্য মালিককে একটি রসিদ দেবেন। মালিক বর্গাদারকে নিজের খেয়াল-খুশিমত উচ্ছেদ করতে পারেন না।"

**Mr. Speaker:**

You cannot introduce any such matter in your reply. You should reply to the points raised in this House.

**ডাঃ জয়নাল আবেদিনঃ** স্যার, আই অ্যাম কামিং টু মাই পয়েন্ট। যে লিফলেটের কথা মাননীয় হরেকৃষ্ণ কোনার মহাশয় বললেন, সেই লিফলেট এই পশ্চিমবঙ্গের তৎকালীন কংগ্রেস সরকার লক্ষ লক্ষ মানুষের কাছে পৌঁছে দেবার চেষ্টা করেছেন। সুতরাং তাঁর যে আস্ফালন এটা অনুকরণ মাত্র। এই লিফলেট এবং এই তথ্য মানুষের মধ্যে প্রচার করার জন্য আগে কংগ্রেস সরকার ব্যাপকভাবে চেষ্টা করে গিয়েছেন। আমি আপনার মাধ্যমে এই তথ্য হাউসের কাছে রাখতে চাই। আমার সর্বশেষ কথা হচ্ছে, অপূর্বলাল মজুমদার মহাশয় একটা কথা বললেন যে, আসামে নাকি আমরা খানিকটা ইমপ্লিমেন্ট করেছি। আমি অপূর্ববাবুকে বলছি যে, আসামে যুক্তফ্রন্ট মন্ত্রিসভা গঠন করে নি, বর্গাদার আইন যদি ওখানে ইমপ্লিমেন্টেড হয়ে থাকে তাহলে জাতীয় কংগ্রেসের আদর্শে অনুপ্রাণিত হয়ে কংগ্রেস সরকার তা সেখানে করেছেন, ও'দের কৃতিত্ব তাতে কিছু নেই। মিঃ স্পীকার, স্যার, আমি একজন চিকিৎসক, আজকে এই প্রস্তাবের কৃতিত্ব কার, ও'দের কি আমাদের এ আমার প্রশ্ন নয়, আমার মূল লক্ষ্য হচ্ছে জমি থেকে বর্গাদাররা যাতে উচ্ছেদ না হয় তারই জন্য আমার এই প্রস্তাব। আমার এই প্রস্তাবকে ও'রা যে স্বাগত জানিয়েছেন এর ভিত্তিতে যদি উপযুক্ত আইন প্রণয়ন করে এটা যদি কার্যকরী করা হয় যাতে পশ্চিমবঙ্গে বর্গাদার এবং ভূমিহীন চাষীরা ভাগচাষ থেকে উচ্ছেদ না হতে পারে, তাহলে তার জন্য সেই কৃতিত্ব যদিও ও'রা দাবি করেন, আমরা সেই কৃতিত্ব দিতে রাজী আছি, কিন্তু আমরা শুধু বলতে চাই যে, চাষীদের স্বার্থ রক্ষিত হোক। আমার প্রস্তাব যে গৃহীত হয়েছে সেজন্য সকলকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Dr. Narayan Chandra Roy that—

(ক) শেষ পংক্তিতে "ভাগচাষ আইনের" এই শব্দগুলির পরিবর্তে "ভূমিসংস্কার আইনের বর্গাদার অধ্যায়ের" এই শব্দগুলি বসানো হউক ;

(খ) প্রস্তাবের শেষে নিম্নলিখিত শব্দগুলি যোগ করা হউক:—"এবং ব্যাপক উচ্ছেদ হইতে বর্গাদারকে যাহাতে রক্ষা করা যায়, তাহার জন্যও প্রয়োজনীয় সংশোধন করা হউক।"

was then put and agreed to.

**Mr. Speaker:** The other amendment falls through.

The motion of Dr. Zainal Abedin as amended by the motion of Dr. Narapan Chandra Roy, namely that—

"পশ্চিমবঙ্গ বিধানসভা এই মর্মে পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করিতেছে যে, যেসমস্ত জমি ভাগচাষ প্রথায় ভাগচাষীদের দ্বারা চাষাবাদ হইয়া থাকে, সেসমস্ত জমি ভাগচাষী কৃষকদের মৃত্যুর পর মৃত ভাগচাষীর পুত্র-পৌত্রগণ কিম্বা অন্য যে-কোন উত্তরাধিকারী চাষরত থাকিলে কিম্বা চাষাবাদ করিতে সক্ষম হইলে কেহই যেন জমির মালিকদের দ্বারা উচ্ছেদ না হয়—সেজন্য উচ্ছেদের বিরুদ্ধে ভূমি সংস্কার আইনের বর্গাদার অধ্যায়ের আবশ্যকীয় সংশোধন করা হউক এবং ব্যাপক উচ্ছেদ হইতে বর্গাদারকে যাহাতে রক্ষা করা যায়, তাহার জন্যও প্রয়োজনীয় সংশোধন করা হউক।"

was then put and agreed to.

**Mr. Speaker:** The House stands adjourned till 1 p.m. on Monday, the 3rd April, 1967.

## Adjournment

The House was accordingly adjourned at 6-15 p.m. till 1 p.m. on Monday, the 3rd April, 1967, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Monday, the 3rd April, 1967, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 13 Ministers and 221 Members.

## STARRED QUESTIONS
## (to which oral answers were given)

[1—1-10 p.m.]

### Revision of pay-scales and allowances of Government Sponsored College employees

***25.** (Admitted question No. *13.) **Shri Arun Kumar Moitra:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the Government is considering a revision of pay-scales and allowances of Government Sponsored College employees of West Bengal; and

(b) if so, what are the improvements envisaged?

**Shri Jyoti Bhusan Bhattacharya:** (a) Yes.

(b) Not at the present moment.

**শ্রীঅরুণকুমার মৈত্র:** মাননীয় মন্ত্রিমহাশয়, এই বিষয়টি অবিলম্বে দৃষ্টি দেবেন কি?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** আমি উত্তরে বলেছি নট অ্যাট দি প্রেজেন্ট মোমেন্ট এর পরে তার থেকে এটা আসে অবিলম্বের কথা এক্ষুণি বলা সম্ভব নয়।

**ডাঃ জয়নাল আবেদিন:** আগের সরকার কি এ সম্বন্ধে কোন চিন্তা করেছিলেন বা বিবেচনা করেছিলেন এই রকম কোন নিদর্শন পেয়েছেন আপনি কাগজপত্রে?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** আগের সরকার কি চিন্তা করেছিলেন এটা আমার পক্ষে এক্ষুণি বলা মুস্কিল, যদি নোটিশ দেন তাহলে সমস্ত তথ্যাদি যথাসময়ে উপস্থিত করা হবে।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি এই স্পনসর্ড কলেজের করণিক এবং সাব-অরডিনেট স্টাফরা অত্যন্ত নিম্ন বেতন ভোগী এবং অত্যন্ত দুর্দশাগ্রস্ত তাদের বেতনের হার অবিলম্বে পুনর্বিন্যাস হওয়া উচিত বলে তিনি মনে করেন কিনা এটা দয়া করে জানাবেন কি?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** বিবেচিত হওয়া উচিত বলে নিশ্চয়ই মনে করি।

### Issue of bus permits in Midnapore district

***26.** (Admitted question No. *29.)

**শ্রীসুধীর চন্দ্র দাস:** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার আর, টি, এ, ১৯৬৫-৬৬ সালে ও ১৯৬৬-৬৭ সালের এ পর্যন্ত কোন কোন রুটে কাহাকে কাহাকে বাস পারমিট দিয়াছে;

(খ) ঐ পারমিটের মধ্যে কোন কোনটী অস্থায়ী পারমিট; এবং

(গ) ঐ অস্থায়ী পারমিট ১৯৬৬-৬৭ সালে ঐ জেলার কোন কোন রুটে দেওয়া হইয়াছে?

**Shri Jyoti Basu:**

(ক), (খ) ও (গ) মেদিনীপুর জেলার আর, টি, এ, ১৯৬৫-৬৬ সালে মোট ৩১টি স্থায়ী পারমিট এবং ১৪৯টি অস্থায়ী পারমিট মঞ্জুর করিয়াছেন। ১৯৬৬-৬৭ সালে ২১টি স্থায়ী পারমিট এবং ১১০টি অস্থায়ী পারমিট মঞ্জুর করিয়াছেন। এই সমস্ত স্থায়ী ও অস্থায়ী পারমিটের প্রাপকের নাম এবং রুটের বিবরণ সম্বলিত পৃথক তালিকা লাইব্রেরী কক্ষে স্থাপন করা হইয়াছে।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই ৩১টি স্থায়ী পারমিট এবং অস্থায়ী ১৪৯টি ১৯৬৫-৬৬ সালে এবং ১৯৬৬-৬৭ সালে ২১টি স্থায়ী এবং ১১০টি অস্থায়ী পারমিট যে দেওয়া হয়েছে তার জন্য এটা মোটর ভিহিকলস যে রুলস আছে তা সম্পূর্ণ উপেক্ষা করে তাকে না মেনে কেবলমাত্র পার্মানেন্ট রুটের ভেকেন্সী থাকা সত্ত্বেও সেটা ডিক্লেয়ার না করে শুধু বেশী বাস বহু টাকা ঘুষ আদায়ের জন্য মেদিনীপুর জেলার কুখ্যাত জেলাশাসক হাজার হাজার টাকা আয় করেছেন এবং জেলাব্যাপী এটা ছড়িয়ে পড়েছে যে মেদিনীপুর জেলাশাসক এই রকম রুট পারমিট ডিক্লেয়ার করে ঘুষ আদায় করেছেন—এ খবর কি মন্ত্রিমহাশয় আপনি পেয়েছেন?

**শ্রীজ্যোতি বসু:** না আমি এ খবর এখনও শুনি নি কারণ প্রশ্নের মধ্যে সেটা ছিল না।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় কি এ বিষয়ে তদন্ত করে দেখবেন?

**শ্রীজ্যোতি বসু:** আমি নিশ্চয়ই তদন্ত করে দেখব।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** আপনি কি এটা তদন্ত করে দেখার সময় এই জিনিষটি বিশেষ করে দেখবেন যে যারা রুট পারমিট পেয়েছে তাদের কিছু মাত্র সম্পত্তি নাই এবং তাদের কোন রিসোর্স নাই, মোটর ভিহিকলস রুলস অনুযায়ী তার যতটুকু সিকিউরিটি রাখা উচিত বা থাকা দরকার তা কিছুমাত্র না রেখে শুধুমাত্র একটা দলীয় চিন্তাধারা নিয়ে এবং ঘুষের জন্য করেছে এই জিনিষটা বিশেষ করে দেখে এটা যাতে তদন্ত করে যে টাকাকড়ি নিয়েছে তার জন্য দায়ী হবেন, তাকে দণ্ড দেবার জন্য মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয়ই প্রস্তুত হবেন কি?

**শ্রীজ্যোতি বসু:** আর, টি, এ-র কতকগুলি নিয়ম আছে যে কি অবস্থার মধ্যে তারা পারমিট দিতে পারেন, স্থায়ী হউক বা অস্থায়ী হউক। অস্থায়ীর খুব বিশেষ নিয়ম নেই, তবে স্থায়ীর কতকগুলি নিয়ম আছে। যাইহোক যেটা সুধীরবাবু বললেন যে টাকা পয়সা আছে কি না, বাস চালাতে পারবে কি না, ইত্যাদি—এ রকম নিয়ম আছে। তবে এই নিয়ম উপেক্ষা করে যদি হয়ে থাকে নিশ্চয়ই তদন্তের মধ্যে এটা পড়বে এবং তদন্ত হবে।

**Shri Nikhil Das:**

মন্ত্রিমহাশয় বললেন যে ৩১টি পার্মানেন্ট পারমিট ১৯৬৫-৬৬ সালে, ১৪৯টি অস্থায়ী পারমিট—আপনি কি খোঁজ করে দেখেছেন এই যে ১৪৯টি অস্থায়ী পারমিট দেওয়া হয়েছে সেই অস্থায়ী পারমিট দেওয়া যায় কি না?

**Shri Jyoti Basu:**

এটা আমি পুঙ্খানুপুঙ্খরূপে খোঁজ করি নি। অস্থায়ী পারমিট কতকগুলি অবস্থার মধ্যে দেওয়া হয়। আর স্থায়ী পারমিট কতকগুলি অবস্থার মধ্যে দেওয়া হয়। যেটা প্রশ্নকর্তা বলছেন যে অস্থায়ী এমন জায়গায় দেওয়া হয়েছে যেখানে স্থায়ী দেওয়া যায়, এর কোন খবর আপাততঃ আমার নেই। আমি ঐ যে তদন্ত হবে বলেছি তার মধ্যে নিশ্চয়ই খোঁজ হবে।

**Shri Nikhil Das:**

এই অস্থায়ী পারমিট সংখ্যায় এত বেশী কেন হল সে সম্পর্কে খোঁজ করে দেখেছেন কি?

**Shri Jyoti Basu:**

নিয়মটা হচ্ছে অস্থায়ী পারমিট দেওয়া হয় কতকগুলি বিশেষ অবস্থার মধ্যে—হয়ত রাস্তাটা তখন ঠিক হয়নি হবে, হয়ত একটা ব্রীজ হবার কথা এখনও হয় নি, কিছুদিন পর হবে—অস্থায়ী দেওয়া হলে পর স্থায়ী করা হবে। হয়ত কোন জায়গায় সকলকে নিয়ে একটা মেলা বা এমন কিছু বসেছে যে লোকের যাতায়াত করা দরকার, অস্থায়ী পারমিট সেসব ক্ষেত্রে দেওয়া হয়—এরকম কতকগুলি নিয়ম আছে। অবশ্য যেখানে স্থায়ী দেওয়া যেত অথচ অস্থায়ী দেওয়া হয়েছে এসব খবর আমার কাছে এখন নেই, আর, টি, এ, থেকে খবর আনাতে হবে।

**Shri Bibhuti Pahari:**

মন্ত্রিমহাশয় জানাবেন কি যে প্রফুল্ল সেনের দৈনিক গা-টিপতো এবং পা-টিপতো এই কোয়ালিফিকেশন থাকার জন্য মধু পাণ্ডে মহাশয়কে একটা রুট পারমিট কাঁথিতে দেওয়া হয়েছে?

**Shri Jyoti Basu:**

না, আমার এ খবর জানা নেই।

**শ্রীআবদুস সাত্তার:** মন্ত্রিমহাশয় বললেন যে অস্থায়ী পারমিট দেওয়ার কোন বাঁধাধরা নিয়ম নেই—মোটর ভিহিকলস অ্যাক্টের ৬২ ধারা মতে কিভাবে অস্থায়ী পারমিট দেওয়া হয় আমার মনে হয় তাতে এটা নিহিত আছে।

**শ্রীজ্যোতি বসু:** জানি বলেই এই নিয়মগুলি বললাম।

**শ্রীআবদুস সাত্তার:** আমার মনে হয় রাস্তা খারাপ থাকলে অস্থায়ী পারমিট দেওয়া হয় এরকম কোন বিধি নেই ৬২-র ধারায়।

**মিঃ স্পীকার:** এ কোশ্চেন অ্যারাইজ করে না।

**শ্রীআবদুস সাত্তার:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, তাঁরা সমস্ত আর, টি, এ-কে একটা সার্কুলার দিয়েছেন
issuing a licence in respect of new permit.

**শ্রীজ্যোতি বসু:** সব জায়গায় এটা দিয়েছি।

**শ্রীআবদুস সাত্তার:** ঐ যে অর্ডার দিয়েছেন, সার্কুলার দিয়েছেন, ওটা কি মোটর ভিহিকলস অ্যাক্ট এবং রুলসের বিধি বহির্ভূত নয়?

**শ্রীজ্যোতি বসু:** বিধি বহির্ভূত বলে কেউ যদি মনে করেন তাহলে তিনি মামলা করবেন।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার, আমি বলছি তিনি যেটা দিয়েছেন
In gross violation of Act or the Rules
হয়েছে কি না?

**মিঃ স্পীকার:** এ কোশ্চেন অ্যারাইজ করে না।

[1-10—1-20 p.m.]

**মিঃ স্পীকার:**

The question has been sufficiently answered.

**শ্রীজয়নাল আবেদিন:** মাননীয় মন্ত্রিমহাশয় যে বললেন তদন্ত হবে, এই তদন্ত কারা করবেন?

**শ্রীজ্যোতি বসু:** আমরাই করবো।

**শ্রীনারায়ণ চৌবে:** এই তদন্ত আমরা কবে নাগাদ সুরু হবে বলে আশা করতে পারি মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীজ্যোতি বসু:** এই মাসের তৃতীয় সপ্তাহে।

**শ্রীপঞ্চানন সিংহ রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন ঘাটাল পাঁসকুড়া বাস রুটে অনেক অল্প বাস চলছে, এর জন্য রুট পারমিট চেয়েও পাওয়া যায় না। কেন দেওয়া হচ্ছে না, আর আর, টি, এ, থেকে মেদিনীপুরের পাঁসকুড়া-ঘাটাল বাস রুটে অনেক ভেজাল আছে। ঘাটাল থেকে মেদিনীপুর পর্যন্ত যে রুট পারমিট দেওয়া হয়েছিল সেটা কি উইথড্র করে নেওয়া হয়েছে?

**শ্রীজ্যোতি বসু:** আমার জানা নেই।

**শ্রীপঞ্চানন সিংহ রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি যে ১৯৬৬-৬৭ সালে যে আর, টি, এ, গঠিত হয়েছিল তাতে একমাত্র নন-অফিসিয়াল মেম্বার জেলা পরিষদের চেয়ারম্যান প্রথম সভাতেই যখন বেআইনী ভাবে রুট পারমিট দেওয়া হচ্ছে বলে মনে করেন তারপর থেকেই সমস্ত সভা বয়কট করেছেন। আর এবিষয়ে লিখিতভাবে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। যদি এটা জানেন তাহলে এবিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রীজ্যোতি বসু:** এটা আমার জানা নেই।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে যেসমস্ত স্থায়ী এবং অস্থায়ী পারমিট দেওয়া হয়েছিল তার মধ্যে বিদায়ী কংগ্রেস মন্ত্রিসভার আত্মীয়-স্বজন ছিলেন কি না?

**মিঃ স্পীকার:** দি কোশ্চেন ডাজ নট অ্যারাইজ।

### Re-employment of superannuated Gazetted Officers

***27.** (Admitted question No. *33.)

**শ্রীমহম্মদ আবদুল বারি:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের অধীনস্থ গেজেটেড অফিসারদের মধ্যে (১) অবসর (রিটায়ার) গ্রহণের বয়স পার হইবার পরও এক্সটেনসানে চাকুরী করিতেছেন এবং (২) অবসর গ্রহণ করিয়াছেন কিন্তু কনট্রাক্ট প্রভৃতির মাধ্যমে অন্য পদবীতে (ডেজিগনেসন) চাকুরী করিতেছেন এরূপ কর্মচারী কয়জন আছেন এবং তাঁহাদের নাম কি;

(খ) উক্ত কোনজনকে কি কারণে ঐরূপ এক্সটেনসান অথবা অন্য পদবীতে সরকারী চাকুরীতে বহাল রাখা হইয়াছে;

(গ) উক্ত কোনজন অফিসারের অবসর গ্রহণের প্রাক্কালে কত মাহিনা ছিল এবং বর্তমানে কোনজনকে কত টাকা মাহিনা হিসাবে সরকারী তহবিল হইতে দেওয়া হইতেছে; এবং

(ঘ) উক্ত 'ক' প্রশ্নের (১) এবং (২)-এর বর্ণিত ব্যক্তিদের চাকুরীতে রাখা সম্বন্ধে বর্তমান সরকারের নীতি কি?

**শ্রীজ্যোতি বসু:**

(ক) ২৯এ মার্চ, ১৯৬৭ তারিখ পর্যন্ত প্রাপ্ত সংবাদ অনুসারে মোট ১৪৭ জন গেজেটেড অফিসার অবসর গ্রহণের পর চাকুরীতে পুনর্বহাল আছেন। এই সকল অফিসারদের নাম পদ ও বেতন প্রভৃতির একটি বিবরণী বিধানসভার লাইব্রেরী টেবিলে সংস্থাপিত হইল।

(খ) পূর্বতন সরকারের আমলের নথীপত্রে দেখা যায় যে, অভিজ্ঞ অফিসারদের সল্পতা হেতু এবং বিশেষ ক্ষেত্রে কাজের যোগ্যতার কথা বিবেচনা করিয়া অফিসারদের পুনর্নিয়োগ করা হইয়াছিল। যাহা হউক, পূর্বতন সরকারের আমলে এইরূপ পুনর্নিয়োগ সম্বন্ধে কোন নির্দিষ্ট নীতি ছিল না।

(গ) এই তথ্য স্থাপিত বিবরণীতে দেখান আছে।

(ঘ) পুনর্নিয়োগ সম্বন্ধে একটি নির্দিষ্ট নীতি প্রবর্তনের জন্য বর্তমান সরকার এই বিষয়টি পর্যালোচনা করিয়া দেখিতেছেন। ইতিমধ্যে যে ক্ষেত্রে বিশেষ যোগ্যতা প্রাপ্ত লোকের প্রয়োজন ও এইরূপ লোকে পাওয়া যাইবে না শুধু সেই ক্ষেত্রেই অবসরপ্রাপ্ত কোন অফিসারকে পুনর্বহাল করা হইবে।

**শ্রীমহম্মদ আবদুল বারি:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই যে নীতি গ্রহণ করা হয়েছিল এতে কি কিছু কিছু যোগ্য কর্মচারীকে তাঁদের পদোন্নতির সুযোগ থেকে বঞ্চিত করা হয় নি?

**শ্রীজ্যোতি বসু:** বিশেষ বিশেষ ক্ষেত্রে কি হয়েছে সেটা এখন বলতে পারি না, নাম দিয়ে নোটিশ দিলে বলতে পারবো।

Statement showing the name and designation of Gazetted Officers who have attained the age of superannuation but have been retained in service either by re-employment or by extension.

| Name of Departments. | | Name of Officers. | Last pay draw before retirement. | Re-employed pay. |
|---|---|---|---|---|
| | | | Rs. | Rs. |
| 1. Animal Husbandry and Veterinary Service. | 1. | Shri Fanindra Nath Chatterjee, Retd., Joint Director Animal Husbandry (Poultry) West Bengal. | 1,039·35 | 1,039·35 Pension not sanctioned. |
| | 2. | Shri Bhupesh Chandra Dutta, Retd., Superintendent of Poultry (Head Quarters). | 677·00 | 677·00 Pension not sanctioned. |
| | 3. | Shri Nepal Chandra Das, Retd., Private Secy., to the Minister-in-Charge of Animal Husbandry and Veterinary Service Deptt. | 539·00 | 544·55 |
| 2. Labour Department. | 4. | Shri Ashutosh Mazumdar, Retd., P. A. to Commissioner, Workmens Compensation, West Bengal. | 490·00 | 311·02 Plus pension. |
| | 5. | Shri Haridas Chakraborty, Retd., A.M.O., E.S.I. (M.B.) Scheme, West Bengal. | 1,100·00 (excluding allowances). | 1,100·00 Less pension and P. R. G. |
| 3. Tribal Welfare | 6. | Shri B. K. Neogi, Retd., .. | 1,167·70 | 828·35 |
| 4. C. M's Secrett. | 7. | Shri Jatindra Narayan Bose, Retd., P. A. to Chief Minister. | Pay 570·00<br>S.P. 50·00<br>E.B. 40·00<br>H.R. 50·00<br>D.A. 40·00<br>P.D.A 2·00 | 493·80<br>75·00<br>40·00<br>50·00<br>65·00<br>2·00 |
| | 8. | Shri S. P. Ghose, W.B.H.J.S., Retd., Spl. Officer, C. M's Secretariat and Commissioner for Departmental Enquiry. | 1,550·00 | 784·35 Plus pension. |
| | 9. | Shri C. C. Chakraborty, Retd. Spl. Officer, C. M's Secretariat. | 1,550·00 | 706·85 Plus pension. |

| Name of Departments. | | Name of Officers. | Last pay draw before retirement. | Re-employed pay. |
|---|---|---|---|---|
| | | | Rs. | Rs. |
| | 10. | Shri R. Gupta, I.C.S., Retd., Adviser to C. M. | 3,750·00 | 1,888·90 Plus pe sion of 1,111·1( |
| 5. Panchayats .. | 11. | Shri S. K. Ganguli, D.P.O., on Extension. | 988·00 | 851·98 Includin pension. |
| | 12. | Shri N. C. Chatterjee, D. P. O on Extension. | 839·00 | 607·35 Includi pension. |
| 6. P. W. Department. | 13. | Shri Panchugopal Addy, Retd., Asstt. Secretary—3 | Pay1,000·00<br>S.P. 100·00<br>D.A. 60·00<br>PDA 17·00<br>H.R. 50·00<br>M.A. 8·35 | 1,125·35 Pensi not sanctioned. |
| | 14. | Shri Jamini Kumar Banerjee, Retd., Consulting Engineer. | P2,250·000<br>S.P. 250·00<br>H.A. 50·00<br>M.A. 8·00 | 2,057·5<br>50·0<br>8·3 |
| 7. P. W. (Roads) .. | 15. | Shri Sachindra Nath Gupta, Retd., Chief Engineer. | 2,263·00 | 2,263·0 Including pensio |
| | 16. | Shri Anukul Chandra Sen, Retd. | 900·00 | 402·50 Excludi pension. |
| | 17. | Shri Sadosh Ranjan Sen Gupta, Retd., Assistant Engineer. | 520·00 | 520·00 Including pension. |
| 8. Housing .. | 18. | Shri Brahma Kr. Banerjee, Retd., Administrative Officer, Housing. | Pay 550·00<br>S.P. 50·00<br>D.A. 65·00<br>H.A. 50·00 | Last pay less Pensi and pension eq valant of retiri gratuity. |
| 9. C & I .. | 19. | Shri S. Mukherjee, Retd., Superintendent, W. B. G. Press, Alipore. | 1,350·00 | 1,350·00 Less pe sion and pensio equivalant of ret ing gratuity. |
| | 20. | Shri S. Roy, Retd., Supdt., and Principal (Ex-Officio), College of Ceramic Techology, Calcutta. | Pay1,050·00<br>S.P 200·00*<br>S.P. 153·00 | 598·00<br>200·00<br>153·0 |
| | 21. | Shri P. C. Sen, Retd., Medl. Officer, I.T.I., Tollygunge. | 475·00 | 475·00 |
| 10. Home (G. A.) .. | 22. | Shri S. Dutta, I.C.S. Retd., | 4,000·00 | 2,500·0 |
| | 23. | Shri D. M. Gupta, I.A.S., Retd. | Pay 1,500·00<br>S.P. 200·00 | Last pay same item 17. |
| | 24. | Shri S. N. Sen, I.A.S., Retd. | Pay 950·00<br>S.P. 200·00 | Last pay less pensio and pension equ valent of retirn gratuity. |

| Name of Departments. | Name of Officers. | Last pay drawn before retirement. | Re-employed pay. |
|---|---|---|---|
| | | Rs. | Rs. |
| | 25. Shri S. N. Banerjee, I.A.S., Retd. | 2,250·00 | 2,500·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| | 26. Lt.-General D. N. Chakraborty, Retd. | .. | 1,984·45 |
| | 27. Shri Rabi Ghosh, Ex-Major, Retd. | 1,210·00 (Plus allowances.) | 600·00 |
| | 28. Shri S. D. Shahani, Ex-Captain, Retd. | 600·00 (Plus allowances.) | Pay 480·00 S. P. 75·00 |
| | 29. Shri S. C. Roy, Police Inspector, West Bengal, Retd. | 550·00 (Plus allowances.) | Last pay less pension and pension equivalent of retiring gratuity. |
| | 30. Shri A. B. Sen Gupta, Police Inspector, West Bengal, Retd. | 550·00 (Plus allowances.) | Ditto. |
| | 31. Shri Dheo Nath Shing, Police Inspector, West Bengal, Retd. | 550·00 (Plus allowances.) | Ditto. |
| | 32. Shri B. C. Dey, Police Inspector, Calcutta, Retd. | Pay 320·00 S.P. 50·00 (Plus allowances.) | Ditto. |
| | 33. Shri K. P. Dey Bhowmik, Deputy Magistrate, Retd. | 1,000·00 (Plus allowances.) | Ditto. |
| | 34. Shri R. B. Saha, Deputy Magistrate, Retd. | 750·00 (Plus allowances.) | Ditto. |
| | 35. Shri P. B. Ghosh, Sub-Magistrate, Retd. | 675·00 (Plus allowances.) | Ditto. |
| | 36. Shri K. G. Mazumdar, Sub-Magistrate, Retd. | 700·00 (Plus allowances.) | |
| | 37. Shri S. C. Sen, Sub-Magistrate, Retd. | 675·00 (Plus allowances.) | Ditto. |
| | 38. Shri D. N. Sarkar, Sub-Magistrate, Retd. | 825·00 (Plus allowances.) | Ditto. |
| | 39. Shri J. K. Gupta Roy, Sub-Magistrate, Retd. | 675·00 (Plus allowances.) | Ditto. |

| Name of Departments. | | Name of Officers. | Last pay drawn before retirement. Rs. | Re-employed Rs. |
|---|---|---|---|---|
| | 40. | Shri A. Mukherjee, Sub-Magistrate, Retd. | 630·00 (Plus allowances). | Last pay less pe and pension valent of re gratuity. |
| | 41. | Shri R. D. Roychowdhury, Sub-Magistrate, Retd. | 700·00 (Plus allowances.) | Ditto. |
| | 42. | Shri S. N. Roychowdhury, Sub-Magistrate, Retd. | 825·00 (Plus allowances.) | Ditto. |
| | 43. | Shri A. K. Roy, Sub-Magistrate, Retd. | 965·00 (Plus allowances.) | Ditto. |
| | 44. | Shri L. N. Roy, Sub-Magistrate, Retd. | 675·00 (Plus allowances.) | Ditto. |
| | 45. | Shri S. K. Ganguly, Sub-Magistrate, Retd. | 675·00 (Plus allowances.) | Ditto. |
| | 46. | Shri H. C. Saha, Sub-Magistrate, Retd. | 860·00 (Plus allowances.) | Ditto. |
| | 47. | Shri B. N. Sen Gupta, Sub-Magistrate, Retd. | 825·00 (Plus allowances.) | Ditto. |
| | 48. | Shri G. C. Shome, Sub-Magistrate, Retd. | 790·00 (Plus allowances.) | Ditto. |
| | 49. | Shri S. N. Sen, Sub-Magistrate, Retd. | 810·00 (Plus allowances.) | Ditto. |
| | 50. | Shri D. K. Lahari Chowdhury, Spl. Officer for Certificate Work. | 435·00 (Plus allowances.) | Ditto. |
| | 51. | Shri B. B. Purakayasta, Spl. Officer for Certificate Work. | 660·00 (Plus allowances.) | Ditto. |
| | 52. | Shri B. Mitra, Spl. Officer for Certificate Work. | 530·00 (Plus allowances.) | Ditto. |
| | 53. | Shri R. R. Chowdhury, Spl. Officer for Certificate Work. | 510·00 (Plus allowances.) | Ditto. |
| | 54. | Shri R. C. Biswas, Sub-Deputy Magistrate. | 590·00 (Plus allowances.) | Ditto. |
| | 55. | Shri K. P. Moulik, Sub-Deputy Magistrate. | 330·00 (Plus allowances.) | Ditto. |

| Name of Department. | | Name of Officers. | Last pay drawn before retirement. | Re-employed pay. |
|---|---|---|---|---|
| | | | Rs. | Rs. |
| | 56. | Shri M. C. Sen, Sub-Deputy Magistrate. | 290·00 (Plus allowances.) | Last pay less pension and pension equivalent of retiring gratuity. |
| | 57. | Shri B. Batra, Sub-Deputy Magistrate. | 448·00 (Plus allowances.) | Ditto. |
| | 58. | Shri N. K. Sarkar, Sub-Deputy Magistrate. | 550·00 (Plus allowances.) | Ditto. |
| | 59. | Shri U. P. Chatterjee, Sub-Deputy Magistrate. | 590·00 (Plus allowances.) | Ditto. |
| | 60. | Shri P. K. Das, Sub-Deputy Magistrate. | 450·00 (Plus allowances.) | Ditto. |
| | 61. | Shri A. K. Dutta, Sub-Deputy Magistrate. | 470·00 (Plus allowances.) | Ditto. |
| | 62. | Shri C. B. Kumai, Sub-Deputy Magistrate. | 610·00 (Plus allowances.) | Ditto. |
| | 63. | Shri D. Maitra, Sub-Deputy Magistrate. | Not furnished. | Ditto. |
| | 64. | Shri K. K. Das Gupta, Sub-Deputy Magistrate. | 410·00 (Plus allowances.) | Ditto. |
| | 65. | Shri A. B. Bose, Sub-Deputy Magistrate. | Not furnished. | Ditto. |
| | 66. | Shri B. C. Mukherjee, Spl. Officer, West Bengal Police Directorate. | Pay 840·00 S.P. 75·00 (Plus allowances.) | Ditto. |
| 11. Home (Police) .. | 67. | Shri G. Das .. .. | 360·00 | 550·00 |
| | 68. | Shri N. K. Sen .. | 760·00 | 910·00 |
| 12. R. R. & R. .. | 69. | Shri S. C. Paul, Asstt. Secy. | 1,000·00 S.P. 100·00 | 578·75 S.P. 100·00 |
| | 70. | Shri J. C. Neogi, Rehabilitation Officer. | 320·00 | 320·00 |
| 13. Home (Jail) .. | 71. | Shri N. R. Guhathakurta, P. A. to I. G. P. | 540·00 D.A. 65·00 Medl. A. 8·35 | 540·00 (Less pension) D.A. 65·00 M.A. 8·35 |
| | 72. | Shri B. K. Dutta, Supdt., Central Jail. | Pay 650·00 D.A. 114·00 | 354·60 Plus pension. D.A. 114·00 |
| | 73. | Shri G. S. Mukherjee, Jailor | Pay 260·00 D.A. 60·00 C.A. 5·00 | 175·50 60·00 5·00 Plus pension. |

| | Name of Department. | | Name of Officers. | Last pay drawn before retirement. | Re-employed pay. |
|---|---|---|---|---|---|
| | | | | Rs. | Rs. |
| 14. | L. S. G. .. | 74. | Shri D. P. Basu, Spl. Officer and Ex-officio Dy. Secy., L. S.-G. Department. | 1,000·00 | 521·71 |
| | | 75. | Shri D. N. Chakraborty, Spl. Officer, L.S.-G. Department. | 1,550·00 | 942·55 |
| | | 76. | Shri K. P. Barua, I.A.S., Retd., Inspector of Local Bodies, Burdwan Division. | 1,360·00 | 791·00 |
| | | 77. | Shri K. R. Das Sarkar, I.A.S., Inspector of Local Bodies, Presidency Division. | 1,600·00 | 887·00 |
| 15. | C. & S. S. I. .. | 78. | Shri B. B. Mana, Asstt. Secy. | 860·00<br>S.P. 100·00<br>D.A. 65·00<br>H.R.A. 79·00 | 860·00<br>100·00<br>65·00<br>79·00<br>M.A. 8·35 |
| | | | | 1,104·00 | 1,112·35 |
| 16. | Food .. | 79. | Shri S. M. Roy, A.D.R.I.A. | 1,230·00 | 1,230·00 |
| | | 80. | Shri S. P. Ghosh, D.C.R. (Estt.). | 990 00 | 990·00 |
| | | 81. | Shri J. C. Chakraborty, S.O. (S. & T.). | 510·00 | 510·00 |
| | | 82. | Shri P. K. Roy, D.C.R. .. | 900·00 | 900·00 |
| | | 83. | Shri L. Guha Roy, Asstt. Dr. Stores. | 550·00 | 550·00 |
| | | 84. | Shri A. K. Dutta .. | 1,500·00 | .. |
| | | 85. | Shri D. P. Dey .. | 900·00 | 591·70 |
| 17. | Judicial .. | 86. | Shri P. Chakravorti, Ex. Chief Judicial, West Bengal, Chairman of the State Law Commission and Ex-officio Chairman of the State Language Commission. | 4,000·00 | 2,000·00 plus pension. |
| | | 87. | Shri A. K. Sen, Ex-Secy., Judicial Department, member-Secy., State Law Commission and Ex-officio Addl. Secy., Judicial Department. | 2,250·00 | 2,250·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| | | 88. | Shri S. C. Talukdar, Ex-Chief Judicial, C. C. & S. C., Office, Judicial Department. | 1,700·00 | 1,700·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| | | 89. | Shri M. K. Roy, Judicial, C. C. & S. C., Coroner of Calcutta. | 1,850·00 | 500·00 plus pension. |

| Name of Department. | | Name of officers. | Last pay drawn before retirement. | Re-employed pay. |
|---|---|---|---|---|
| | | | Rs. | Rs. |
| | 90. | Shri B. N. Choudhury, Ex-Registrar, Police Courts and Presidency Magistrate, Cal., re-employed in the same post. | Pay 530·00 S.P. 100·00 | 630·00 less pension and pension equivalant of retiring gratuity. |
| | 91. | Shri Santimoy Banerjee, Ex-P. A. to the Director, State Statistical Bureau, W. B., re-employed as Accts. Officer in the office of the A. G. & O.T., West Bengal. | 468·00 | 242·95 plus pension of Rs. 228·05 |
| | 92. | Shri H. N. Sen, Ex-Registrar, High Court, Appellate Side, re-employed in the same post. | 2,250·00 | 2,250·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| 18. Home (Poll.) .. | 93. | Shri R. S. Bhattacharjee, Director-General of Movements, West Bengal, *on contract*. | 1,800·00 | 1,800·00 |
| | 94. | Major A. C. Chakravorti, Spl. Officer in the office of the Director-General of Movements, West Bengal, *on contract*. | 1,300·00 (including allowances). | 750·00 plus pension of Rs. 550·00 plus allowances. |
| 19. Finance (Tax.) | 95. | Shri S. K. Sarkar, Commercial Tax Officer, Gr. II. | 499·00 | 514·00 |
| | 96. | Shri S. N. Sarkar, Assistant Commissioner, Gr. II. | 1,235·00 | Pay not yet fixed. |
| | 97. | Shri N. N. Guha Thakurta, Agril. Income Tax Officer, Gr. II. | 410·00 | 410·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| | 98. | Shri D. K. Bhattacharya, Agril. I. T. O., Gr. II. | 430·00 | 430·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| | 99. | Shri S. C. Sengupta, Administrative Officer, Agril. Statistical Section, State Statistical Bureau. | 600·00 | 600·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| 20. R. & S. W. .. | 100. | Shri S. Dutta, Deputy Secy. | 1,000·00 S.P. 200·00 D.A. 60·00 H.R.A. 50·00 | Last pay drawn. |
| | 101. | Shri S. C. Mitra, Spl. Officer | 900·00 D.A. 50·00 H.R.A. 50·00 | Ditto. |

| Name of Departments. | Name of Officers. | Last pay drawn before retirement.. | Re-employed pay. |
|---|---|---|---|
| | | Rs. | Rs. |
| 21. Agri. and C. D. | 102. Shri D. N. Banerjee, C. E. (Agril.). | 1,703·75 | 1,000·00 plus pension of Rs. 262·50. |
| | 103. Shri N. C. Roy, Adviser .. | 1,740·00 | 1,740·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| | 104. Shri K. C. Ghusal, Special Officer (Progress). | 655·64 | 655·64 less pension and pension equivalent of retiring gratuity. |
| | 105. Shri Hemrangan Roychowdhury, Special Officer (Accounts). | 530·00 S.P. 50·00 | 580·00 plus usual allowances less pension and pension equivalent of retiring gratuity. |
| 22. Land and Land Revenue Deptt. | 106. Shri S. K. Banerjee, I.A.S. (Rtd.), Certificate Officer and A. D. M., 24-Parganas. | Pay 1,480 S. P. 200 | (Pay) Rs. 1,480 (less pension and pension equivalent of the retiring gratuity). |
| | 107. Shri S. C. Sen Gupta, W.B.H.J.S. (Retd.), Certificate Officer and A. D. M., 24-Parganas. | Pay 2,250 | (Pay) Rs. 1,800 less pension and pension equivalent of the retiring gratuity. |
| | 108. Shri C. S. Mitra, I.A.S. (Retd.), A.D.M., D.V.P., Chinsurah, Hooghly. | Pay 1,400 | (Pay) Rs. 884·26 |
| | 109. Shri R. M. Samanta, Dy. Magst. and Dy. Collr. (Retd.), Spl. L.A.O., D.V.P., Chinsurah. | Pay 755 | (Pay) Rs. 488·20 |
| | 110. Shri S. K. Ghosh, W.B.J. C.S. (Retd.), Registrar, Officer of the Rent Controller, Calcutta. | Pay 510 | (Pay) Rs. 510·00 |
| | 111. Shri M.M. Das Gupta, Sub. Dy. Magst. and Sub-Dy. Collr. (Retd.), Addl. L.A.O., Hooghly. | Pay 460 | (Pay) Rs. 460·00 less pension and pension equivalent of retiring gratuity. |
| | 112. Shri S. P. Sen, Sub-Dy. Magst. and Sub-Dy. Collr. (Retd.), Addl. L.A.O., 24-Parganas. | Pay 411 | (Pay) Rs. 310·00 |
| | 113. Shri A. Sinha Rai, Sub-Dy. Magst. and Sub-Dy. Collr. (Retd.), Addl. L.A.O., | Pay 573 | (Pay) Rs. 573·00 |

| Name of Departments. | | Name of Officers. | Last pay drawn before retirement. | | Re-employed pay. |
|---|---|---|---|---|---|
| | | | | Rs. | Rs. |
| | 114. | Shri J. C. Das Gupta, Land Reforms Officer, Grade I. | Pay | 900 | (Pay) Rs. 900·00 |
| | 115. | Shri N. N. Ghosh (Retd.), District Compensation Officer. | | .. | Not furnished. |
| | 116. | Shri R. G. Mukherjee (Retd.), District Compensation Officer. | Pay | 720 | (Pay) Rs. 720·00 |
| | 117. | Shri A. K. Guha (Retd.), District Compensation Officer. | Pay | 840 | (Pay) Rs. 840·00 |
| | 118. | Shri G. C. Chatterjee (Retd.), District Compensation Officer. | Pay | 600 | (Pay) Rs. 600·00 |
| | 119. | Shri M. L. Bhattacherjee (Retd.), District Compensation Officer. | Pay | 660 | (Pay) Rs. 660·00 |
| | 120. | Shri U. P. Mukherjee (Retd.), Subdivisional Land Reforms Officer. | | .. | Not furnished. |
| | 121. | Shri H. N. Chakraborty (Retd.), Subdivisional Land Reforms Officer. | | 340 | Pay Rs. 340·00 |
| | 122. | Shri S. C. Ghosh (Retd.), Subdivisional Land Reforms Officer. | | .. | Not furnished. |
| | 123. | Shri N. C. Dutta (Retd.), Subdivisional Land Reforms Officer. | | .. | Ditto. |
| | 124. | Shri R. N. Das Mallick (Retd.), Subdivisional Land Reforms Officer. | | 355 | Pay Rs. 355·00 |
| | 125. | Shri P. R. Chakraborty (Retd.), Subdivisional Compensation Officer. | | .. | Not furnished. |
| | 126. | Shri A. C. Dutta (Retd.), Subdivisional Compensation Officer. | | 355 | Pay Rs. 355·00 |
| | 127. | Shri B. C. Sen (Retd.), Revenue Officer, Damodar Canal Revenue Division. | | 510 | Pay Rs. 510·00 |
| 23. Education .. | 128. | Shri Suresh Ch. Lahiri, Officer on Special Duty, Chancellor Secretariat. | Pay<br>S. P. | 615<br>100 | Ditto. |
| | 129. | Shri Gouri Nath Bhattacharyya, Principal, Sanskrit College, Calcutta. | Pay<br>S. P. | 1,350<br>100 | Ditto. |

| Name of Departments. | | Name of Officers. | Last pay drawn before retirement. | | Re-employed pay. |
|---|---|---|---|---|---|
| | | | | Rs. | Rs. |
| | 130. | Shri Tarak Nath Sen, Professor, Presidency College, Calcutta and Head of the Department. | Pay<br>S. P. | 1,500<br>75 | Last pay, pension and retiring gratuity not admissible. |
| | 131. | Shri Sudhir Ch. Mukherjee, Head Inspector, West Bengal Primary Education. | Pay<br>S. P. | 900<br>100 | Ditto. |
| | 132. | Shri Biresh Ch. Chakraborty, Headmaster, Ballygunge Government High School. | Pay<br>S. P. | 1,100<br>75 | Ditto. |
| | 133. | Md. Ismile, Asstt. Professor, Arbic, Parsian and Urdu Department, Maulana Azad College, Calcutta. | Pay | 860 | Ditto. |
| | 134. | Shri Amalendu Nath Basu, Assistant Inspector, Health Culture, Youth Welfare, West Bengal. | Pay | 445 | Ditto. |
| | 135. | Shri Nalini Ranjan Sen Gupta, Headmaster, Purulia District School. | Pay | 415 | Ditto. |
| | 136. | Shri Ardhendu Sekhar Bhattacharyya, Headmaster, Hooghly Branch School. | Pay<br>S. P. | 825<br>50 | Ditto. |
| | 137. | Shri Gadadhar Charan Neogy, Director of District Social Education, 24-Parganas. | Pay | 755 | Ditto. |
| | 138. | Shri Gopinath Adhikari, District School Inspector, Midnapore. | Pay | 615 | Ditto. |
| | 139. | Shri Sailendra Nath Ganguli, Development Officer, Education-in-charge, West Bengal. | Pay<br>S. P. | 850<br>60 | Ditto. |
| | 140. | Shri Prafullya Ranjan Choudhury, Deputy Inspector, Basic Education, West Bengal. | Pay | 850 | Ditto. |
| | 141. | Shri Ramesh Chandra Roy, Principal, Training and Examination, West Bengal. | Pay | 545 | Ditto. |
| | 142. | Shri Sayed Amir Reza Kazimi, Headmaster, Arabic and Parsian Department, Calcutta Madrasa. | Pay | 825 | Ditto. |
| | 143. | Shri Bhupendranath Bhattacharyya, Memori Lecturer, Tool Department, Sanskrit College, Calcutta. | Pay | 570 | Ditto. |

| Serial No. | Name of Department. | Name of Officers. | Last pay drawn before retirement. | | Re-employed pay. |
|---|---|---|---|---|---|
| | | | | Rs. | Rs. |
| | | 144. Shri Keshav Chandra Pal Choudhury, Director of Health Culture and Youth Welfare, District Nadia. | Pay | 430 | Last pay, pension and retiring gratuity not admissible. |
| | | 145. Shri Bimal Kumar Chatterjee, Assistant Professor, Zoology Department, Head of the Department, Moulana Azad College, Calcutta. | Pay<br>S. P. | 930<br>50 | Ditto. |
| | | 146. Shri Sunil Kr. Mukherjee, Assistant Professor, Geography Department, Calcutta Lady Braboune College. | Not furnished. | | |
| | | 147. Sm. A. M. Sidnas, Domestic Mistress, Kerseung Dow Hill Valika Vidyalaya. | Ditto. | | |
| | | 148. Shri A. M. Ahmed Hosen, Principal, Calcutta Madrasa. | Ditto. | | |

## Bargachhia Central Lock Factory

***28.** (Admitted question No. *77.)

**শ্রীবৃন্দাবনবিহারী বোস:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে হাওড়া জেলার বড়গাছিয়া সেন্ট্রাল লক্ ফ্যাক্টরির কর্মীরা গত জানুয়ারী মাস হইতে বেতন পাইতেছে না;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি;

(গ) সরকার কি অবগত আছেন যে উক্ত কারখানার শ্রমিকরা গত ৫ বৎসর ধরিয়া তাহাদের ন্যূনতম দাবী লইয়া আবেদন নিবেদন করিয়া আসিতেছেন; এবং

(ঘ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রী[illegible] মৈত্র:**

(ক) না। কর্মীরা জানুয়ারী ও ফেব্রুয়ারী মাসের বেতন দেওয়া সত্ত্বেও লইতে অস্বীকার করেন।

(খ) উপরোক্ত উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

(গ) হ্যাঁ।

(ঘ) তাঁহাদের দাবীদাওয়ার মধ্যে কিছু কিছু সরকার ইতিমধ্যেই প্রতিকারের আবশ্যকীয় ব্যবস্থা করিয়াছেন এবং অবশিষ্ট দাবীদাওয়াগুলি বিবেচনাধীন আছে।

**শ্রীবৃন্দাবনবিহারী বোস:** মাননীয় মন্ত্রিমহাশয় যা বললেন তাতে কি আমি এই বুঝব যে জানুয়ারী ফেব্রুয়ারী মাসের বেতন তাঁরা রিফিউজ করছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** জানুয়ারী ফেব্রুয়ারী মাসের বেতন জমা দেওয়া হয়েছে এবং প্রথমে কর্মীরা সেই টাকা নিতে রাজী হয় নি, আমি এখানে আসার সময় ইনফরমেশন নিয়ে এসেছি যে ১লা এপ্রিলে তাঁরা তাঁদের সেই প্রাপ্য টাকা তুলে নিয়েছেন।

**শ্রীপান্নালাল মাঝিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে শ্রমিকরা কেন বেতন নেন নি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** কর্মীরা কয়েকটি দাবী রেখেছিলেন এবং ৫ দফা দাবী তাঁরা করেছিলেন, মাসিক বেতনের হার প্রবর্তনের দাবী, মজুরীর হার বৃদ্ধির দাবী, সরকারি কর্মচারিদের মতন মহার্ঘ ভাতা প্রদানের দাবী, চিকিৎসা ভাতা প্রদান, সবেতন ছুটি এবং কারখানা স্থায়িকরণ এই দাবী তাঁরা করেছিলেন। এই যে ডেলি রেটেড ওয়ার্কার্স যাঁরা আগে এই কারখানায় তখন ব্যবসায়ী ভিত্তিতে চালু ছিল না এবং মাসিক বেতন হারের ব্যবস্থাও চালু ছিল না, তারপব যখন ব্যবসায়ী ভিত্তিতে এটাকে চালান হল তখন ডেলি রেটেড ওয়ার্কার্স সেখানে নিয়োগ করা হয় এবং সেই রেট চালু হয়। আর চিকিৎসা ভাতা সম্বন্ধে আমি মাননীয় সদস্য এবং অন্যান্য সদস্য যাঁরা আছেন তাঁদের অবগতির জন্য জানাতে পারি যে এমপ্লয়িজ স্টেট ইন্সিওরেন্স স্কীম সেখানে চালু হয়েছে এবং সেই সুযোগ তাঁরা পাচ্ছেন সেখানে। আর এখানে কর্মচারী যাঁরা কাজ করছেন তাঁদের সর্বোচ্চ বেতন হার যেটা আছে তা হল ৭ টাকা দক্ষ এবং ৫ টাকা দক্ষ, আধা দক্ষ কারিগরদের যাঁরা আছেন তাঁদের সর্বোচ্চ ৪·৫০, তারপর যাঁরা আছেন তাঁরা ৩ টাকা আর সর্বনিম্ন অদক্ষ কর্মচারী তাঁরা ২·৭৫ টাকা দৈনিক। এ ছাড়াও সরকারী কর্মচারীদের যে ভিত্তিতে মহার্ঘভাতা দেওয়া হয়, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এই সমস্ত কর্মচারীদের জন্য এই মহার্ঘভাতা একই সাথে দেবার ব্যবস্থা চালু করা হয়েছে, এই মার্চ মাস থেকে।

**শ্রীবৃন্দাবনবিহারী বোসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি তাঁদের দাবীর অন্যতম দাবী যে ডেলী রেট এর বদলে তাঁদের মান্থলী রেট পেমেন্ট করার কথা সরকার বিবেচনা করেছেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি যে কথা বলেছিলাম এ সমস্ত দাবীগুলি বিচারাধীন রয়েছে, তাই উত্তরে আমি বলেছি অবশিষ্ট দাবীগুলি বিবেচনাধীন রয়েছে।

**ডাঃ রঞ্জিৎ ঘোষ চৌধুরীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই ফ্যাক্টরীতে মোট কতজন কর্মী কাজ করেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** নোটিশ চাই।

**ডাঃ রঞ্জিৎ ঘোষ চৌধুরীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি কেন তাহলে আগে ওখানে এমপ্লইজ স্টেট ইন্সিওরেন্স স্কীম চালু করা হয় নি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** প্রশ্ন উঠে না। কারণ আমি বলেছি যে এমপ্লইজ স্টেট ইন্সিওরেন্স স্কীম চালু রয়েছে এবং মেডিকেল বেনিফিট তাঁরা পাচ্ছেন। সেজন্য যে প্রশ্ন মাননীয় সদস্য করতে চেয়েছেন অতিরিক্ত প্রশ্নে যে তাঁরা সেখানে এমপ্লইজ স্টেট ইন্সিওরেন্স স্কীম প্রযুক্ত হওয়ার ফলে সেই চিকিৎসা সুযোগ পাচ্ছেন বলে সরকারী কর্মচারীদের জন্য দেয় যে মেডিকেল অ্যালাওয়েন্স সেটা আর দেওয়া এখানে হচ্ছে না।

**শ্রীপান্নালাল মাঝীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, যে কত সংখ্যক কর্মী হলে এই এমপ্লয়িজ স্টেট ইন্সিওরেন্স স্কীম-এর সুযোগ পাবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** তা আমি বলতে পারব না তবে এটুকু বলছি নিশ্চয়ই রিকুইজাইট নাম্বার ফুলফিল হয়েছে বলেই এমপ্লয়িজ স্টেট ইন্সিওরেন্স স্কীম চালু হয়েছে।

**Governing Body of the Raniganj Tribeni Devi Valetia College**

***29.** (Admitted question No. *85.)

**শ্রীহারাধন রায়:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অধীনে রাণীগঞ্জ ত্রিবেণী দেবী ভালোটিয়া কলেজের প্রতিষ্ঠার পর থেকে আজ পর্যন্ত কতবার গভর্নিং বডি-এর নির্বাচন হয়েছে;

(খ) ঐ গভর্নিং বডি-তে অভিভাবকদের কয়জন নির্বাচিত প্রতিনিধি আছেন; এবং

(গ) ঐ গভর্নিং বডি-তে নৈশ বিভাগের শিক্ষকদের কোন প্রতিনিধি আছেন কি না?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

(ক) এই কলেজ স্থাপিত হইবার সময় যে এড হক গভর্ণিং বডি গঠিত হইয়াছিল তাহাই এখনও চালু আছে।

(খ) এই গভর্ণিং বডিতে এইরূপ কোন প্রতিনিধি নাই।

(গ) না। নৈশ বিভাগ দিবা বিভাগ হইতে সম্পূর্ণরূপে পৃথক এবং স্পনসরড্ স্কীম-এর আওতায় পড়ে না। সুতরাং এই কলেজের গভর্ণিং বডিতে এইরূপ কোন প্রতিনিধি লইবার প্রশ্ন উঠে না।

**শ্রীহারাধন রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এখন নির্বাচন সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** পুরাতন গভর্ণিং বডি গঠিত হওয়ার পর প্রায় ১০ বৎসর অতিক্রান্ত হয়েছে এই অবস্থায় নতুন করে একটি এ্যাড হক গভর্ণিং বডি পুনর্গঠনের প্রস্তাব বর্তমানে আমাদের বিবেচনাধীন রয়েছে।

[1-20—1-30 p.m.]

**শ্রীপান্নালাল মাঝি:** পুরাতন গভর্ণিং বডির প্রেসিডেন্ট এবং সেক্রেটারী কে ছিলেন?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** পুরাতন গভর্ণিং বডির প্রেসিডেন্ট ছিলেন পদাধিকারবলে বর্ধমান জেলার জেলা ম্যাজিস্ট্রেট, আর সেক্রেটারী সম্বন্ধে আমি দুটি নাম দেখতে পাচ্ছি, একজন সেক্রেটারী এক্স-অফিসিও কলেজের অধ্যক্ষ মহাশয়, আর একজন জয়েন্ট সেক্রেটারী, নাম হচ্ছে ভানুপ্রসাদ খৈতান।

**শ্রীহারাধন রায়:** দশ বছর এ্যাড হক কমিটি থাকার পরেও কেন পুনর্নির্বাচনের ব্যবস্থা হচ্ছে না?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** কলেজগুলির গভর্ণিং বডি গঠনের বিধি সংক্রান্ত যা কিছু ইউনিভার্সিটি ষ্ট্যাটুটে তৈরী না হওয়ায় এখনি নির্বাচনের কথা বলতে পাচ্ছি না, এই কারণে এতদিন গভর্ণিং বডি পুনর্গঠন করা সম্ভব হয় নি।

**ডাঃ রঞ্জিত ঘোষ চৌধুরী:** মন্ত্রিমহাশয় জানাবেন কি এ্যাড হক গভর্নিং বডি কি নীতিতে করবেন?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** নোটিশ চাই।

**শ্রীব্যোমকেশ মজুমদার:** স্পনসরর্ডের আওতায় নৈশ বিভাগের ষ্ট্যাটাস্ কি?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** দিবা বিভাগ হতে নৈশ বিভাগ সম্পূর্ণ পৃথক এবং সেটা স্পনসর্ড স্কীমের আওতায় পড়ে না, বর্তমানে ষ্ট্যাটাস কি সেটা যদি ডিটেল্স জানতে চান তাহলে দয়া করে নোটিশ দেবেন, জানিয়ে দেব।

**State Government grant to the Institute of Social Welfare and Business Management.**

***30.** (Admitted question No. *102.) **Dr. A. M. O. Ghani:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) the amount of grants given by the State Government to the Institute of Social Welfare and Business Management during 1966-67; and

(b) is there any system of inspection of this institution by the Government in order to see that the Government grant is well-spent?

**Shri Jyoti Bhusan Bhattacharya:** (a) The Institue of Social Welfare and Business Management received a recurring grant of Rs. 15,000 during 1966-67.

(b) There is no arrangement for inspection of the Institution. The accounts of the Institute are audited by auditors. Grant for a particular year is released on receipt of utilisation certificate in respect of the previous grant.

**Dr. A. M. O. Ghani:**
উনি বলেছেন কোন ইন্‌স্‌পেক্‌সনের ব্যবস্থা নেই, অডিট রিপোর্ট যেটা দেখেছেন সেটা কি স্যাটিস্‌ফ্যাক্‌টরী?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** ডি পি আই, ওয়েস্ট বেঙ্গল রেকারিং এ্যানুয়েল গ্রান্টের কন্ট্রোলিং অথরিটি, অডিটেড্‌ এ্যাকাউন্টস্‌-এর কপি দেখে তার ভিত্তিতে তিনি বন্দোবস্ত করেন।

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জি:** সরকার যে টাকা দেন তা কি নির্দিষ্ট কাজের জন্য দেন না কি এ্যাড হক গ্রাণ্ট হিসাবে দেন?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** অফিস মেইনটিন্যান্সের জন্য এ টাকা প্রতি বছর দেওয়া হয়ে থাকে।

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জি:** এই ইন্সিটিটিউটের ম্যানেজমেণ্ট পরিচালনা কারা করেন?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** এটার উত্তরের জন্য নোটিশের প্রয়োজন হবে।

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জি:** এ'রা মোটামুটি কি কাজ করেন?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** এটা সম্বন্ধে এদের প্রকাশিত এ্যানুয়েল রিপোর্ট ও কিছু পুঁথি রয়েছে, এগুলি থেকে প্রশ্নোত্তর দেওয়া সম্ভব হচ্ছে না, সদস্য মহাশয় আর একবার যদি প্রশ্ন করেন নোটিশ দিয়ে তাহলে এ সম্পর্কে রিপোর্ট আমি দেব।

**ডঃ এ এম ও ঘানি:** এই যে ডেস্‌ক্রিপশন ইন্সটিটিউম অফ সোসাল ওয়েলফেয়ার অ্যান্ড বিজনেস ম্যানেজমেন্ট—এ দুটোর জন্য কি আলাদা আলাদা বডি আছে না কি একটাই বডি আছে?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** এটারও নোটিশ প্রয়োজন হবে।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** এই ইন্‌স্টিটিউটের কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সম্পর্ক আছে?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** নোটিশের প্রয়োজন হবে।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** এই ইন্‌স্টিটিউটের কি বৈদেশিক বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সম্পর্ক আছে?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** নোটিশের প্রয়োজন হবে।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** এই ইনস্টিটিউটে কি বৈদেশিক অর্থ আছে?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** নোটিশের প্রয়োজন হবে।

**মিঃ স্পীকারঃ**

May I request the Hon'ble Minister to answer all the questions, if possible, in writing hereafter?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্যঃ**

Thank you, Sir, I shall do that.

### Admission of outsiders in B. T. Colleges

***31.** (Admitted question No. *43.)

**শ্রীমহম্মদ আবদুল বারিঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গের বিভিন্ন বি, টি, কলেজে কিছু 'বহিরাগত' ব্যক্তিকে বি, টি, শিক্ষণ লইবার প্রস্তাব সরকার সমর্থন করিয়াছেন;

(খ) সত্য হইলে, উক্ত 'বহিরাগতের' (আউট-সাইডার) সংখ্যা কি?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

(ক) হ্যাঁ।

(খ) যাঁহারা শিক্ষকতা কার্যে লিপ্ত নহেন, তাঁহাদিগকে বহিরাগত (ফ্রেসার) বলা হয়।

**শ্রীমহম্মদ আব্দুল বারিঃ** গত বছর বি, টি, কলেজে বহিরাগত লোক নেওয়ায় সত্যিকারের যাঁরা স্কুলে শিক্ষকতা করেন তাঁরা বি, টি, পড়তে পারেন নি এবং তার ফলে তাঁদের ইনক্রিমেন্ট যে ব্যাহত হয়েছে এতে তাঁদের ক্ষতি করা হয়নি কি?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্যঃ** এই প্রশ্ন আসে কিনা আমি বুঝতে পারছি না। প্রথম কথা হচ্ছে কতগুলি আসন শিক্ষকতা যাঁরা করেন তাঁদের জন্য রাখা হয়। কিন্তু আরও কয়েকটা আসন রাখতে হয় যাঁরা শিক্ষকতা করছেন না বটে কিন্তু বি, টি, পড়ে পাশ করে তারপর শিক্ষকতা করবেন। এ'দেরই বহিরাগত বা ফ্রেসার বলা হয়। মাননীয় সদস্য যদি মনে করেন যে আদৌ শিক্ষক ছাড়া অপর কারুর বি, টি, পড়ার সুযোগ থাকা উচিত নয় তাহলে সেটা মতামতের প্রশ্ন।

**ডাঃ রঞ্জিত ঘোষ চৌধুরীঃ** এই বহিরাগতের সংখ্যা কত?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্যঃ** মূল প্রশ্নে সংজ্ঞা কথাটা ব্যবহার করা হয়েছে, অথচ এখানে দেখছি সংখ্যা কথাটা আছে। আমার মনে হয় এটা ছাপার ভুল এবং এই ভুল কোথায় হয়েছে সেটা অনুসন্ধান করবার বিষয়। উত্তর তৈরী করবার সময় সংজ্ঞা কথাটাই ব্যবহার করা হয়েছে। যাহোক, এই যে ভুল হয়েছে তারজন্য আমি দুঃখিত।

**ডাঃ রঞ্জিত ঘোষ চৌধুরীঃ** এতে মন্ত্রিমহাশয়ের বা সরকার পক্ষের সদস্যদের হাসবার কিছু নেই। আমি জানিনা মূল প্রশ্নে কি ছিল, কিন্তু আমাদের কাছে যে কাগজপত্র দেওয়া হয়েছে তাতে দেখছি সংখ্যা কথাটা আছে এবং সেই জন্যই আমি সংখ্যা জানতে চেয়েছি।

**মিঃ স্পীকারঃ** আপনি ভালভাবেই জিনিসটি এক্সপ্লেন করেছেন। আমি তদন্ত করে দেখব কোথায় ভুল হয়েছে।

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্যঃ** আমি দেখছি মূল প্রশ্নে সংজ্ঞা শব্দটা ব্যবহার করা হয়েছে এবং এখানে যেটা ছাপিয়ে দেওয়া হয়েছে তাতে দেখছি সংখ্যা শব্দটা ব্যবহার করা হয়েছে। আমার মনে হয় এখানেই কোথাও ভুল হয়েছে। এখানে যত কাগজ রয়েছে তার সব জায়গায় দেখছি আগাগোড়া সংজ্ঞা কথাটা রয়েছে—সংখ্যা নেই।

**মিঃ স্পীকারঃ** সংখ্যা চাইলে নিশ্চয়ই জবাব দেওয়া হবে।

**শ্রীকৃষ্ণবাহাদুর গুরুং:** মন্ত্রিমহাশয় বোধহয় জানেন যে, দার্জিলিং জেলায় একটা মাত্র বি, টি, কলেজ আছে এবং জলপাইগুড়ি, মালদহতে কিছু কলেজ থাকা সত্ত্বেও দেখা যায় এ্যাডমিসনের সময় দার্জিলিং-এর বি, টি, কলেজেই এ্যাডমিসন করা হয় এবং তার ফলে দার্জিলিং-এর স্টুডেণ্টরা সুযোগ পাচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে সরকার কি এরকম চিন্তা করছেন যে, হিল স্টুডেণ্টদের স্পেশাল প্রেফারেন্স দিয়ে এ্যাডমিসনের সুযোগ করে দেবেন? আমার এই প্রশ্ন করার উদ্দেশ্য হচ্ছে হিল স্টুডেণ্টরা অন্যান্য জায়গায় অর্থাৎ প্লেনস-এ গেলে বাংলা মিডিয়ামের জন্য অসুবিধা ভোগ করে।

[1-30—1-40 p.m.]

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য:** মূল প্রশ্ন ছিল বি, টি, কলেজে বহিরাগত বা ফ্রেসার সম্পর্কে। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেটা মূল প্রশ্নের সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত নয় এবং সেই জন্যই এখনই আমি উত্তর দিতে পারছি না। আপনি যদি নোটিশ দেন তাহলে আমি উত্তর দেব।

কিন্তু প্রসঙ্গতঃ বিধানসভায় আমি নিশ্চয়ই একথা জানাব এই সমস্যা বা অনুরূপ নানাবিধ সমস্যার সবগুলিই বিবেচনাধীন রয়েছে। এ সম্বন্ধে যথাবিহিত ব্যবস্থা দ্রুত অবলম্বন করা হবে।

**Shri Abdus Sattar:**

এই যে বলেছেন বহিরাগত নেওয়া হয়, তার হার বা সংখ্যা কত?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

নোটীশ চাই।

**Shri Abdus Sattar:**

বহরমপুরে যে বি, টি, কলেজ আছে, সেখানে কোন কম্যুনিটির জন্য রিজার্ভেশন আছে কি?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

এর জন্যও নোটীশ চাই।

**Shri Mihir Upadhyay:**

এখানে লেখা আছে বি, টি, কলেজে কিছু বহিরাগত বি, টি, শিক্ষার্থী লইবার প্রস্তাব সরকার সমর্থন করেছেন। তার মানে সেখানে বহিরাগত নেওয়া হয়ে থাকে; এটা নূতন প্রস্তাব নয়। যদি নূতন কোন প্রস্তাব না হয়ে থাকে তাহলে সেটা সমর্থনের প্রশ্ন আসে না। এই ব্যাপারে মন্ত্রিমহাশয় কি বলতে চান!

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটি সরকার সম্বন্ধে একথা রয়েছে, বিদায়ী সরকার ও বর্তমান নূতন সরকার। এটা খুব স্পষ্ট কথা। এই ব্যাপারে যে সিদ্ধান্ত বা নীতি বিদায়ী সরকারের ছিল, নূতন সরকার যদি কোন নূতন নীতি গ্রহণ করা প্রয়োজন মনে করেন, তা তাঁরা করতে পারেন এবং বিধানসভাকে সে সব যথাসময়ে জানাবেন।

**Dr. Zainal Abedin:**

পশ্চিমবাংলায় কয়টা বি, টি, কলেজ আছে?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

নোটীশ না দিলে বলতে পারবো না।

**Shri Sowrindra Mohan Misra:**

এই বহিরাগত ছাত্রদের নেবার জন্য ভারত সরকারের কাছ থেকে কোনরকম নির্দেশ এসেছিল কি না?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

আমার কাছে এ সম্বন্ধে কোন তথ্য নাই। আপনাকে নোটীশ দিতে হবে।

**Shri Paresh Chandra Goswami:**

বিভিন্ন বৃত্তিতে দেখা যায়, যেমন ডাক্তারী পাস করে ডাক্তার হয়, ইঞ্জিনীয়ারিং পাস করে ইঞ্জিনীয়ার হয়, তেমনি বি, টি, ট্রেণিং নিয়ে শিক্ষক হবে এমন কিছু চিন্তা করছেন কি মন্ত্রিমহাশয়?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

বৃত্তি হিসেবে ট্রেণিং নেবার পরে তাঁকে শিক্ষক হিসেবে নেওয়া হবে।

**Shri Khalil Syed:**

বি, টি, কলেজে যে এ্যাডমিশন দেওয়া হয় এই বহিরাগত ছাত্র ও শিক্ষকদের, তাঁদের শিক্ষাগত মান কি সমান?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

এর জন্য নোটিশ প্রয়োজন।

**Shri Md. Abdul Bari:**

বিদায়ী সরকারের যে নীতি ছিল তাতে দেখছি বিদায়ী সরকার শিক্ষকদের বি,টি, এ্যালাউন্স দেবার হাত থেকে রেহাই পাবার জন্য যে নীতি তাঁরা গ্রহণ করেছিলেন, মাননীয় শিক্ষামন্ত্রী কি সেই নীতি এই বছর চালু করবেন?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

এই বছর নূতন কিছু চালু কররার প্রশ্ন উঠছে না। এটা তো রয়েছে। প্রশ্ন হচ্ছে এইটা সংশোধন করা উচিত কিনা! এ সম্বন্ধে নানারকম অভিযোগ আছে ও নানাবিধ দাবী আমার কাছে উপস্থিত হয়েছে। আমি এই সমস্ত বিবেচনা করছি।

**Shri Dinesh Chandra Dakua:**

বহিরাগত ছাত্র যাঁরা ভর্তি হয়, তাঁদের ট্রেনিং-এর পর, তাঁরা শিক্ষকতা করবেন, এরকম কোন গ্যারান্টি তাঁদের কাছ থেকে নেওয়া হয় কি?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

এখানে এ-তথ্য আমার কাছে নেই। আমি অনুরোধ করছি আপনি নোটিশ দেবেন।

**Dr. Zainal Abedin:**

এই বি,টি, কলেজগুলি কারা নিয়ন্ত্রণ করেন, সরকার না ইউনিভার্সিটি?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

কতকগুলি সরকার করেন, আর কতকগুলি বিশ্ববিদ্যালয় করেন। আপনার যদি কোন স্পেসিফিক কলেজ সম্বন্ধে প্রশ্ন থাকে, নোটিশ দেবেন পরে বলবো।

**Shri Arun Kumar Moitra:**

মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি সরকার ও বিশ্ববিদ্যালয় ছাড়া আর কোন বে-সরকারী সংগঠনের পরিচালনায় আর কোন বি, টি, কলেজ পরিচালিত হচ্ছে কিনা?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

এ প্রশ্নটা পরিচালনায় বলতে ঠিক কি বোঝাতে চাচ্ছেন, তার উপর নির্ভর করছে। স্পেসিফিক কোয়েশ্চেন করুন বা নোটিশ দিন, আমি প্রশ্নের তথ্য সংগ্রহ করে জবাব দেবো।

**Shri Arun Kumar Moitra:**

কোন বে-সরকারী প্রতিষ্ঠান, যেমন রামকৃষ্ণ মঠ বা রামকৃষ্ণ বেদান্ত মঠ, তাঁদের পরিচালনায় কোন বি, টি, কলেজ পরিচালিত হচ্ছে কিনা?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

হ্যাঁ, হচ্ছে। পরিচালনা বলতে কি, কতখানি বোঝাতে চাচ্ছেন, সেটার যদি বিস্তারিত জবাব দিতে হয় তাহলে নোটিশের প্রয়োজন।

**Shri Mihir Upadhyay:**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, বহিরাগত ছাত্রদের বি,টি, কলেজে নেওয়ার যে নীতি সরকার সমর্থন করেছেন, তা শতকরা কি হারে নেওয়া হবে?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

এটা ত সংখ্যাতত্ত্বের প্রশ্ন। এটাতেও নোটিশের প্রয়োজন হবে।

**Shri Kumud Ranjan Mandal:**

গত বছর ডায়মন্ডহারবারে একটা বি,টি, কলেজ খোলা হয়েছিল, এবং সেই কলেজটি বি,টি, এ্যাপ্রুভড, কিন্তু গভর্নমেন্টের কাছ থেকে কোন এ্যাপ্রুভাল পায়নি, তারজন্য সেখানে ছাত্ররা ভর্তি হতে গেলে, তাঁরা এ-কথা চিন্তা করলো যে, যেহেতু বহিরাগতের সংখ্যা ছিল বেশী এবং শিক্ষকরাও সেখানে ভর্তি হয়েছিল, এইজন্য, এই আশায়, যে, পরে যদি সরকার বা গভর্নমেন্ট এ্যাপ্রুভ করেন, তাহলে তাঁরা একটা এ্যালাউন্স পাবেন। মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, সেই এ্যালাউয়েন্স তাঁরা পাবেন কিনা?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

মাননীয় স্পীকার মহাশয়, একটি বিশেষ কলেজ সম্বন্ধে উনি কতকগুলি তথ্য চাচ্ছেন। এইভাবে আমি প্রস্তুত হয়ে আসিনি। এই বিধানসভায় সমস্ত তথ্য সরবরাহ করবার জন্য আমি এখানে আছি। উনি যদি নোটিশ দেন তাহলে সমস্ত তথ্য সরবরাহ করা হবে।

**Shri S. M. Fazlur Rahaman:**

এই-সব প্রার্থী ভর্তি হতে গেলে, তাদের এ্যাডমিশন টেস্ট দিতে হয় কিনা?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

আমাকে নোটিশ দিন, আমি এর উত্তর দিয়ে আনন্দ লাভ করবো।

**Dr. Zainal Abedin:**

সরকারী বি,টি, কলেজগুলিতে বিশেষ বিশেষ সম্প্রদায়ের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা আছে কি?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

নোটিশ চাই।

**Shri Abdus Sattar:**

বর্তমানে যত বি,টি, কলেজ আছে, তার সংখ্যা বাড়ানর কোন পরিকল্পনা বর্তমান সরকারের আছে কিনা?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই সুস্পষ্ট যে, আমরা পশ্চিমবঙ্গ সরকার শিক্ষা প্রসারের জন্য সর্বতোভাবে চিন্তা করছি এবং শিক্ষা প্রসারটা এই সরকারের কার্যসূচীর অন্তরগত। সেই অবস্থায় প্রশিক্ষণপ্রাপ্ত শিক্ষাব্রত, শিক্ষকের সংখ্যা বৃদ্ধির প্রয়োজন নিশ্চয়ই বেশী হবে। কাজেই এটাও আমাদের কার্যসূচীর মধ্যে রয়েছে, এটা আমি তাঁকে জানাচ্ছি।

**Shri Paresh Chandra Goswami:**

বি, টি, কলেজের সমস্যা তো রয়েছে, তার উপর এই ট্রেনিং কলেজে প্রশিক্ষণপ্রাপ্ত শিক্ষকদের অভাব রয়েছে। কাজেই নৈশ বি,টি, কলেজের প্রস্তাব সম্পর্কে বর্তমান সরকার চিন্তা করছেন কিনা?

**Shri Jyoti Bhusan Bhattacharya:**

আমি আগের প্রশ্নের উত্তরে যা বলেছি, সেই কথাই আমাকে বলতে হবে। নানাদিক থেকে প্রশিক্ষণপ্রাপ্ত শিক্ষকের সংখ্যা বৃদ্ধি অনিবার্য হয়ে পড়ছে। কাজেই এই সমস্ত বিষয় নিয়ে শিক্ষা-ব্যবস্থা' যখন আমরা পর্যালোচনা করবো, তখন তার মধ্যে নিশ্চয়ই এ বিষয়টাও থাকবে।

[1-40—1-50 p.m.]

**মিঃ স্পীকার:**

The question has been sufficiently answered. May I inform the House that the two questions

এখানে কোশ্চেন দুটি হচ্ছে, বহিরাগত ব্যক্তিকে বি,টি, শিক্ষণ লইবার প্রস্তাব সরকার সমর্থন করিয়াছেন কি এবং এর উত্তর হচ্ছে, হ্যাঁ। আর দ্বিতীয়টি হচ্ছে, সত্য হইলে তাহাদের সংখ্যা কত। সংখ্যা নিয়ে বুঝতে পারছেন না, কথাটা ভুল ছাপা আছে বলে, যাইহোক সে-কথা বলেছেন। এই একটা প্রশ্ন আছে, এই নিয়ে আর কতরকমের প্রশ্ন হতে পারে? আপনারা সাপ্লিমেন্টারী করতে চান করুন, সময় আছে বলে কিন্তু আবার খাদ্য পরিস্থিতি নিয়ে আলোচনা হবে, তার লিস্ট-এ আছে প্রায় ৪০ জন সদস্য, দয়া করে বলবেন, সেটা সময়াভাবে কিন্তু কাটাকাটি হয়ে যাবে, সেইজন্য আমি তাড়াতাড়ি করছি। আপনারা যদি বলতে চান বলতে পারেন।

## UNSTARRED QUESTIONS TO WHICH WRITTEN ANSWERS WERE LAID ON THE TABLE

### Distribution of clothes, etc., in Egra police-station

**14.** (Admitted question No. 24.)

**শ্রীবিভূতি পাহাড়ী:** ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৭ সালের জানুয়ারী ও ফেব্রুয়ারী মাসে রিলিফ বিভাগ হইতে এগরা থানায় কত কাপড়, কম্বল ও প্যান্ট-ফ্রক প্রেরণ করা হইয়াছে; এবং

(খ) ঐগুলি কোন্ কোন্ সরকারী ও বে-সরকারী প্রতিষ্ঠানের মাধ্যমে বিলি করা হইয়াছে?

**The Minister for Relief:**

(ক) ৫০-খানি কম্বল।

(খ) সবুজ সঙ্ঘ রুর‍্যাল লাইব্রেরী, পোঃ বাসুদেবপুর, থানা এগরা।

### Jogendra Narayan Roy Trust Fund

**15.** (Admitted question No. 31.)

**শ্রীমহম্মদ আবদুল বারি:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রাজা যোগেন্দ্রনারায়ণ রায় প্রতিষ্ঠিত জলসরবরাহের ট্রাস্টের দরুণ সুদের কত টাকা বর্তমানে জমা আছে; এবং

(খ) বর্তমানে উক্ত ট্রাস্টের নিকট (১) কয়টি ইঁদারা তৈয়ারী করিবার এবং (২) কয়টি ইঁদারা সংস্কার করিবার আবেদন আছে (স্থানের নাম সহ)?

**The Minister for Health:**

(ক) ১৯৬৭ সালের ১৫ই মার্চ পর্যন্ত উক্ত জল-সরবরাহের ট্রাস্টের দরুণ সুদ বাবদ টাকা ১৯,১০৩·০৬ পয়সা (উনিশ হাজার একশত তিন টাকা ছয় পয়সা) আছে।

(খ) (১) ইঁদারা তৈয়ারীর একটিও আবেদন নাই।

(২) ইঁদারা সংস্কার করিবার জন্য ১৪টি আবেদন আছে। স্থানের নাম নীচে দেওয়া হইল :

| স্থানের নাম | থানা |
|---|---|
| (১) গোপীনাথপুর | খরগ্রাম |
| (২) শ্যামনগর | নওদা |
| (৩) খামার | লালগোলা |
| (৪) হাবুসপুর | ভগবানগোলা |
| (৫) ইতোর | নবগ্রাম |
| (৬) শ্যামপুর | ডোমকল |
| (৭) উপরফতেপুর | লালগোলা |
| (৮) দীপডাঙ্গা | খরগ্রাম |
| (৯) কোমরী | বারোয়ান |
| (১০) চৌকী | বারোয়ান |
| (১১) খরগ্রাম | খরগ্রাম |
| (১২) জীবন্তি | কান্দি |
| (১৩) ভরতপুর | ভরতপুর |
| (১৪) খইরা | ভরতপুর |

### Establishment of a Subdivisional Hospital at Faiz Bagh

**16.** (Admitted question No. 65.) **Shri Syed Kazem Ali Meerza:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if it is a fact that a Subdivisional Hospital has already been sanctioned to be constructed on the land offered by the late Nawab Bahadur of Murshidabad known as Faiz Bagh within Lalbagh subdivision, district Murshidabad; and

(b) if so, when the construction work of the hospital is going to be started?

**The Minister for Health:** (a) and (b) The previous Government took a decision to acquire the land at Faiz Bagh Garden for establishment of the new Subdivisional Hospital. The present Government are re-examining the entire matter.

### Basirhat Water Supply Scheme

**17.** (Admitted question No. 74.) **Shri Amiya Bhusan Banerjee:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) what are the reasons that have stood in the way of execution of Water Works Scheme in Basirhat town for so long;

(b) what steps are being taken to execute the said scheme; and

(c) the time likely to be taken to execute the same?

**The Minister for Health:** (a) Tubewells are not generally successful in Basirhat town. A pilot project of sinking tubewell was undertaken to assess feasibility of the scheme. After result of pilot sinking was known sites for two tubewells were selected. This took time. Difficulties were also encountered in acquiring the land needed for sinking tubewells as well as the reservoir.

(b) Attempts are being made to expedite completion of land acquisition proceedings. In the meantime the works of distribution system are in progress and 80 per cent. of the works have been completed.

(c) About 9 months after taking possession of land.

**Appointment of an Executive Officer in Basirhat Municipality**

**18.** (Admitted question No. 75.)

**শ্রীঅমিয়ভূষণ ব্যানার্জি:** স্থানীয় স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনার অতিরিক্ত জেলা ম্যাজিস্ট্রেট তাঁর মেমো নং ১০১৬(৪)এম, ৪ঠা মে, ১৯৬৬ তারিখে বসিরহাট পৌরসভার এবং বিশেষ করে তার সভাপতির কার্যকলাপ তদন্ত করে একজন এক্‌জিকিউটিভ অফিসার নিয়োগ করবার যে সুপারিশ করেছিলেন সে সম্পর্কে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(খ) যদি কোন ব্যবস্থা গ্রহণ করা না হয়ে থাকে তবে কেন হয়নি; এবং

(গ) কখন এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হবে?

**The Minister for Local Self-Government:**

(ক), (খ) ও (গ) উল্লিখিত রিপোর্টটি একটি ইন্সপেকসন রিপোর্ট। এইরূপ রিপোর্টের উপর পৌরসভার ও বিভাগীয় কমিশনারের মন্তব্য গ্রহণ করিয়া সরকার সমগ্র রিপোর্টটি বিবেচনা করেন। পৌরসভার ও বিভাগীয় কমিশনারের মন্তব্য চাওয়া হইয়াছে এবং উহা পাওয়ার পর সরকার এ বিষয়ে যথাযথ নির্দেশ দিবেন ও ব্যবস্থা অবলম্বন করিবেন।

**Establishment of a Medical College at Burdwan**

**19.** (Admitted question No. 87.) **Shri Phakir Chandra Roy:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if there is any proposal to establish a Medical College in the district town of Burdwan; and

(b) if so, the steps taken by the Government so far for that purpose?

**The Minister for Health:** (a) Yes.

(b) As a preliminary step the Vice-Chancellor, Burdwan University, has been requested to inform the State Government if the University authorities are agreeable to start an undergraduate Medical College with financial assistance from State Government. The matter is now under consideration of the University.

**Health Centre at Khajra**

**20.** (Admitted question No. 89.)

**শ্রীদেবেন দাশ:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার কেশিয়াড়ী থানার খাজরা অঞ্চলে যে স্বাস্থ্যকেন্দ্রটি চার বছর আগে নির্মিত হয়েছে তাতে ডাক্তার, নার্স ও কম্পাউন্ডার এবং ঔষধপত্র সরবরাহ করা হয়নি; এবং

(খ) সত্য হইলে, কত দিনের মধ্যে ঐ স্বাস্থ্যকেন্দ্রটি যথারীতি চালু করা সম্ভব হবে?

**The Minister for Health:**

(ক) ও (খ) উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রটির নির্মাণকার্য দেড় বৎসর পূর্বে শেষ হইয়াছে। উ পর দুইজন ডাক্তারকে পর-পর ঐ উপ-স্বাস্থ্যকেন্দ্রে যোগ দিতে নির্দেশ দেওয়া হয়। কি তাঁহাদের কেহই কার্যে যোগ দেন নাই। অতঃপর অপর একজন ডাক্তার এবং অন্যান্য কর্মী স্বাস্থ্যকেন্দ্রে প্রেরিত হইয়াছে। কম্পাউন্ডার এখনও প্রেরণ করা যায় নাই; তবে আশা ক যায় এপ্রিলের প্রথম সপ্তাহে ঐ স্বাস্থ্যকেন্দ্র চালু করা যাইবে।

**Rural Water Supply Programme for Midnapore district**

**21.** (Admitted question No. 28.)

**শ্রীসুধীরচন্দ্র দাস:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ১৯৬৫-৬৬ সালে জল সরবরাহের জন্য কত টাকা মঞ্জুর হইয়াছি এবং ঐ মঞ্জুরীকৃত টাকা ঐ সালের মধ্যে ব্যয় হইয়াছে কিনা;

(খ) ঐ টাকা ব্যয় না হইয়া থাকিলে, তাহার কারণ কি;

(গ) ঐ টাকা কোন্ সংস্থার মাধ্যমে ব্যয় করিবার নির্দেশ ছিল; এবং

(ঘ) ১৯৬৬-৬৭ সালে ঐ জেলায় জল সরবরাহের জন্য কত টাকা মঞ্জুর হইয়াছিল এ ১৯৬৫-৬৬ ও ১৯৬৬-৬৭, এই দুই সালের বরাদ্দ টাকায় কাঁথি মহকুমার কো কোন্ স্থানে কতগুলি নলকূপ কোন্ কোন্ তারিখে বসানো হইয়াছে?.

**The Minister for Health:**

(ক) ও (খ) ১৯৬৫-৬৬ সালে এই জেলার জন্য মোট ৩,৬৬,৪৭০ টাকা সরকার কর্তৃক মঞ্জ করা হইয়াছিল। তন্মধ্যে শ্রমিক মঞ্জুরী (লেবার চার্জেস) বাবদ ১,৯১,১১৪ টাকা নগদে ১,৭৫,৩৫৬ টাকার পাইপ ও আনুষঙ্গিক দ্রব্যাদি (পাইপস্ এ্যান্ড আদার মেটিরিয়াল মেদিনীপুর জেলা পরিষদকে দেওয়া হইয়াছিল। ঐ টাকার মধ্যে নগদ ৭,৩১৪ টাকা এ কিছু পরিমাণ পাইপ ও আনুষঙ্গিক দ্রব্যাদি নিজেদের হাতে রাখিয়া উক্ত জেলা পরিষদ বা টাকা ও পাইপ ইত্যাদি সংশ্লিষ্ট আঞ্চলিক পরিষদগুলির মধ্যে বণ্টন করিয়া দিয়াছিলেন। টাকা ও পাইপ ইত্যাদির মধ্যে উক্ত সালে সমগ্র জেলায় কত ব্যয় হইয়াছে তাহার পুরোপুরি হিসা পরিষদগুলির নিকট হইতে এখনও পাওয়া যায় নাই।

(গ) মেদিনীপুর জেলা পরিষদের মাধ্যমে অধীনস্থ সংশ্লিষ্ট আঞ্চলিক পরিষদগুলি ব্যয় করিবার জন্য দেওয়া হইয়াছিল।

(ঘ) ১৯৬৬-৬৭ সালে মঞ্জুরীকৃত টাকার পরিমাণ—

মেদিনীপুর জেলা পরিষদের মাধ্যমে—৬,৬৬,৬১০

মেদিনীপুর জেলা শাসকের মাধ্যমে—১,৯০,০০০

মোট—৮,৫৬,৬১০

১৯৬৫-৬৬ সালের বরাদ্দকৃত অর্থ হইতে কাঁথি মহকুমার কোথায় কয়টি নলকূপ ক খনন বা পুনর্খনন করা হইয়াছে সে সম্বন্ধে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপি হইল।

১৯৬৬-৬৭ সালের বরাদ্দ টাকায় কাঁথি মহকুমায় এ পর্যন্ত কত কাজ হইয়াছে তাহ হিসাব সংশ্লিষ্ট আঞ্চলিক পরিষদগুলি হইতে এখনও পাওয়া যায় নাই।

এতদ্ব্যতীত মেদিনীপুর জেলা শাসকের হাতে মঞ্জুরীকৃত ১,৯০,০০০ টাকার মধ্যে কি কাজ কাঁথি মহকুমায় এ পর্যন্ত করা হইয়াছে তাহা এখনও জানা যায় নাই।

## Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker:** I have received two notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Remission of rent for 1373 B. S. in the drought affected non-irrigated areas in Pursura, Arambag and Pursura etc.—from Shri Santi Mohan Roy, and

(2) Proposal for a high level enquiry into the suspicious death of the wife of the District Magistrate of Birbhum—from Shrimati Geeta Mukhopadhyay.

I have selected the notice of Shrimati Geeta Mukhopadhyay on the subject of proposal for a high level enquiry into the suspicious death of the wife of the District Magistrate of Birbhum.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject to-day, if possible or give a date for the same.

**Shri Jyoti Basu:** To-morrow.

**Mr. Speaker:** Now, I would ask honourable members to mention some important matters to call attention.

**Shri Monoranjan Hazra:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের শিক্ষামন্ত্রীর কাছে এই মাধ্যমিক শিক্ষা পর্ষতের নিয়োজিত যে-সমস্ত ব্যাপারগুলি তার একটু উল্লেখ করতে চাই। এই বোর্ড থেকে একটি স্কুলে এমন একজন হেড মাস্টার মহাশয়কে দেওয়া হয়েছে, আমার কাছে একটা বই আছে চয়নিকা, এই বইটিতে লেখা আছে আশুতোষ রায়, এম,এ,। এই ভদ্রলোক হেড-মাস্টার তিনি এম,এ, পাশ নন। এমন কি তিনি অনার্স গ্র্যাজুয়েটও নন। তিনি বলেছিলেন, পাকিস্তানে ১০ বছর একটা স্কুলে তিনি হেড-মাস্টার ছিলেন, তাঁর একস্‌পিরিয়েন্স দেখিয়ে তিনি হেড-মাস্টার হতে চান। সেই পাকিস্তানের স্কুল থেকে আমি চিঠি আনিয়েছি, সেই চিঠিতে তাঁরা জানিয়েছেন যে, তিনি সেখানে ৩ বছর মাত্র চাকরী করেছেন। আমি এই ব্যাপারটা বোর্ড-এ ১৯৬৪ সালে জানানর পরও বোর্ড কোন ব্যবস্থা অবলম্বন করেননি, উপরন্তু বোর্ড এই ভদ্রলোককে না রাখার জন্য বলা সত্ত্বেও সেই স্কুলের নির্বাচিত কমিটি সেখানে সুপারসিড করে আবার আজকে সেই ভদ্রলোককে নিয়ে বসিয়েছেন ডানকুনি রামকৃষ্ণ বিদ্যাশ্রমে। উনি একখানি বই লিখেছেন, গাইড টু ইংলিশ সেকেন্ড পেপার, তা অজস্র ভুলে ভর্তি। প্রবাসী এ'কে রাসভ শিক্ষক বলেছেন। এই রাসভ শিক্ষক ২৮ তারিখে ডানকুনি রামকৃষ্ণ বিদ্যাশ্রমে একদল গুণ্ডা নিয়ে গিয়ে স্কুলের অন্যান্য শিক্ষকদের আটক রেখে মারপিঠ করে তিনি তাঁর ক্ষমতা প্রতিষ্ঠিত করার চেষ্টা করেন। শিক্ষা-ক্ষেত্রে এই অরাজকতায় নেতৃত্ব দিয়েছিলেন ঐ সৌরেন মিশ্র মহাশয় যিনি টাকার বখরা নিতেন। আমি নিজে দায়িত্ব নিয়ে বলছি যে, এইরকম অরাজকতা বোর্ডে চলেছে। আমি মন্ত্রিমহাশয়কে বলছি যে, ডানকুনি রামকৃষ্ণ বিদ্যাশ্রমের তহবিল তছরূপ করে টাকা নিয়েছেন যিনি, যিনি এম,এ, ডিগ্রি ছাপিয়ে বই বের করেছেন অথচ তাঁর ডিগ্রি নেই, যারজন্য তাঁকে জেলে কয়েদ করে রাখা উচিত ছিল তাঁকেই আবার হেড-মাস্টার করে বোর্ড পাঠিয়েছেন।

**মিঃ স্পীকার:** আপনি কাগজপত্র সব মন্ত্রীকে দিয়ে যান।

**শ্রীমনোরঞ্জন হাজরা:** আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে এখানে হস্তক্ষেপ না করলে গার্ডিয়ানদের সমূহ ক্ষতি হয়ে যাবে, ছাত্রছাত্রীদের লেখা-পড়া হবে না। আমার ছেলেরাও সেই স্কুলে পড়ে এবং প্রত্যেক লোক এসে আমাকে এটার জন্য বলছে। সেইজন্য আমি এ-কথা এখানে বলতে বাধ্য হচ্ছি।

**ডাঃ প্রতাপচন্দ্র চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন ধরে আমরা জানতে চা যে, শান্তিপুরে যে গুলি চালান হল সেই বিষয়ে সরকারের কি বক্তব্য সেটা প্রেস-নোট মারফ কিম্বা বিধানসভার সামনে উপস্থিত করা হোক। অত্যন্ত দুঃখের কথা যে, সেখানে গু চালানর পর একটা ২০ বছরের ছেলে সেখানে মারা গিয়েছে, কালকে সেখানে আম গিয়েছিলাম, সেখানে ২০ বছরের ছেলের, বিধবার একমাত্র পুত্র, তার বুকে গুলি লাগ হাসপাতালে পড়ে আছে দেখে এসেছি। আমরা আপনার মারফত জানতে চাই সরকার এই-সব ত গোপন করতে চাইছেন কেন?

**মিঃ স্পীকার ঃ** দি মিনিস্টার মে কাইন্ডলি মেক এ স্টেটমেন্ট।

**শ্রীহরেকৃষ্ণ কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে যেদিন কলকাতার ঘটনা নি এখানে আলোচনা হয়েছিল, সেদিন সময় থাকলে সেদিনই আমি বিবৃতি দিতাম। কারণ, ত আগের দিন আমি এবং আর একজন মন্ত্রী শ্রীকাশীকান্ত মৈত্র এবং আমাদের চিফ হুই শ্রীকমলকান্তি গুহ, আমরা তিনজনে সেখানে গিয়েছিলাম। আমরা ঐ তারিখে খব পাওয়ার পর কলকাতার এই অবস্থা থাকা সত্ত্বেও তিনজনে সেখানে গিয়েছিলাম সকা সাড়েসাতটার সময়। সেখানে থানায় আগে থাকতে খবর দিয়েছিলাম। আমরা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রে ডি,আই,জি, অফ পুলিশ, এবং অন্যান্য অফিসারদের সঙ্গে আগে দেখা করি, করে কলেজ হ সেখানকার সমস্ত পার্টি, কংগ্রেস এবং অন্যান্য সমস্ত পার্টির প্রতিনিধি এবং নেতাদে মিউনিসিপ্যালিটির প্রতিনিধি, বিভিন্ন শিক্ষক, প্রফেসার, সংগঠনের প্রতিনিধি, ছ প্রতিনিধি, তাঁদের সকলকে আমরা ডেকেছিলাম এবং তাঁরা সকলেই সেখানে ছিলেন। আম যাঁরা প্রত্যক্ষদর্শী এবং যাঁরা ওখানে শান্তি প্রতিষ্ঠায় সাহায্য করেছেন, তাঁদের সকলের বিবৃ আমি দিয়েছি, তাঁদের বিবৃতি ক্যাবিনেটের কাছে রেখেছি। ঘটনা নিশ্চয়ই বিস্তারি এখানে দিচ্ছি না, ঘটনা হয়েছিল ২৯ তারিখে বেলা ১০টা ৪৫ মিনিটে। একটি লা কৃষ্ণনগরের দিকে আসছিল। একটি ছেলেকে চাপা দিয়ে মেরে ফেলে সেটা দক্ষিণ দিকে চ যায়। এটা নিয়ে ঘটনার সূত্রপাত, তাই নিয়ে ফাঁকা আওয়াজ নিয়ে গুলি চলে, তা থে আগুন লাগে, অনেকে জখম হয়। আমরা যখন গিয়েছিলাম তখন ৮ জন গুলিতে আহ হয়েছিল, তার মধ্যে ৫ জন হাসপাতালে ছিল, দুইজনের অবস্থা ছিল অত্যন্ত সংকটজন তার মধ্যে একজন মারা গিয়েছেন। আর দুইজন কনস্টেবলকে আমরা হাসপাতালে দেখেছি আমরা এও দেখেছিলাম, ওখানকার এস,ডি,ও, উন্ডেড হয়েছেন, একটা জিপ, একটা আর,টি, ভ্যান এবং আউটপোস্টের একটা অংশ বিশেষ পুড়ে গিয়েছে। আমরা এটাও লক্ষ্য করেছিল যে, ওখানকার প্রিন্সিপ্যাল এবং কলেজের শিক্ষকরা এবং ছাত্ররা সাধারণভাবে এবং বিভি পার্টির নেতারা ওখানে শান্তি রাখার আপ্রাণ চেষ্টা করেছিলেন, যার জন্য এই গোলম হওয়া সত্ত্বেও নির্বিঘ্নে কলেজের যে পরীক্ষা চলছিল তা চলেছে এবং পরের দিনও চলেছে আমরা সমস্ত অবস্থা জানার পর যেটা আমরা ওখানে ঘোষণা করে আসি, কারণ, আগে আমরা আমাদের ক্যাবিনেটের অন্যান্য মেম্বারদের সঙ্গে কথাবার্তা বলে গিয়েছিলাম, আম সেখানে জেলা ম্যাজিস্ট্রেটের সঙ্গে আগেই পরামর্শ করি, ডি,আই,জি, অফ পুলিশের সঙ্গে আগেই কথা বলে নিই, তারপরে কিন্তু আমরা ক্যাবিনেটের তরফ থেকে সেখানে মিটিং ঘোষণা করে এসেছিলাম যে, বিচার বিভাগীয় তদন্ত এই ব্যাপারে করা হবে এবং সে তদন্তের ভিত্তিতে অপরাধীদের শাস্তি দেওয়া হবে। আমরা এটাও ঘোষণা করে এসে যে, যাঁরা নিহত বা আহত, কারণ একটা ছেলে চাপা পড়ে মারা গিয়েছে তাদের আর্থি সাহায্য দেবো এবং এটাও আমি বলেছিলাম, সাহায্যের পরিমাণের ব্যাপারটা ক্যাবিনে আলোচনা করে দেবো। জেলা ম্যাজিস্ট্রেটের সঙ্গে পরামর্শ করে তাঁকে বলেছিলাম, যা আর কোন প্ররোচনার সৃষ্টি না হয়, আউট-পোস্টে যে পুলিশ ছিল তাদের ওখানে রা হবে না এবং সঙ্গে সঙ্গে সেই রাত্রে তাদের ওখান থেকে সরিয়ে দেওয়া হয়েছে। যা কোন-রকমে কোন গণ্ডগোল না হয়, এই সিদ্ধান্ত করে আমরা ডি, আই, জি, অফ পুলিশ এ ডি,এম,র সঙ্গে পরামর্শ করি যে, রাস্তায় কোন পুলিশ পিকেট থাকবে না, পরের দিন এ এই সিদ্ধান্ত আমরা নিয়েছিলাম এইজন্য যে, প্রত্যেকটি পার্টি এবং সংগঠনের নেতারা এ দায়িত্ব নিয়েছিলেন এবং তাঁরা সাহসের সঙ্গে বলেছিলেন যে, আমরা এই শহরের শান্তি রক্ষ

[1-50—2 p.m.]

করবো, বরং পুলিশ থাকলে একটা প্ররোচনা হতে পারে। সেইজন্য এই সিদ্ধান্ত করা হয় যে, থানায় পুলিশ থাকবে যথেষ্ট সংখ্যায় একজন দায়িত্বশীল অফিসারের নেতৃত্বে কিন্তু রাস্তায় কোন পুলিশ থাকবে না। মাত্র স্টেট ব্যাঙ্ক বা টেলিফোন এক্সচেঞ্জ-এ এইগুলিতে নিশ্চয়ই পাহারা থাকবে আর কোথাও থাকবে না। এবং পরের দিন আমরা ওখানে রাত্রিতে হসপিটালে গিয়ে সকলের সঙ্গে দেখা করি, ডাক্তারদের সঙ্গে দেখা করি এবং পরের দিনও আমরা হসপিটালে গিয়ে সকলের সঙ্গে দেখা করি এবং তার পরের দিন আমরা কলেজের ছাত্রদের সঙ্গে মীট করি এবং পরীক্ষা আমরা আরম্ভ করিয়ে দিই এবং দেখা গেল সমস্ত নেতারা তাঁরা দায়িত্ব নিয়েছেন এবং পাড়ায় পাড়ায় বেড়িয়েছেন। আমরা ঘোষণা করি জুডিসিয়াল এন্কোয়ারী হবে এবং আর্থিক সাহায্য দেওয়া হবে এবং আউট-পোস্ট থেকে পুলিশদের সরিয়ে নেওয়া হল এবং ওখানকার সকলে বললেন যে, সর্বতোভাবে তাঁরা সহযোগিতা করবেন। আমরা এটাও সিদ্ধান্ত করে এসেছিলাম, কারণ সেদিনই খবর ছিল যে, দুর্ভাগ্যক্রমে একটি ছেলে হয় ত নাও বাঁচতে পারে তা যদি হয় তাহলে সিদ্ধান্ত করে ডি,এম,কে বলে এসেছিলাম যে, তার ডেড-বডি দেওয়া হবে এবং সে ডেড-বডি নিশ্চয়ই আসবে এবং প্রত্যেকটি পার্টীর নেতারা সেখানে মৌন-মিছিল করবেন, তাঁরা দায়িত্ব নেবেন এবং তাঁরা দায়িত্ব নিয়ে যাতে আর কোন শান্তির পক্ষে ব্যাঘাত না হয় তার জন্য ব্যবস্থা করবেন। এবং সেখানে জেলা ম্যাজিস্ট্রেটও থাকবেন বলেছিলেন। গতকাল আমি যখন বর্ধমান গিয়েছিলাম তখন ঐখানকার ডি,এম, আমার কাছে রেডিওগ্রাম-এ খবর পাঠিয়েছেন যে, ছেলেটি মারা গেছে, কোন নূতন পরামর্শ দেবার আছে কিনা—স্বভাবতঃই আমি আর নূতন করে কি পরামর্শ দেব—আমি তখনই নোট পাঠিয়েছিলাম যে, যা সিদ্ধান্ত হয়েছিল সেই সিদ্ধান্ত অনুযায়ী কাজ করাটা ভাল হবে অর্থাৎ ওখানে নেতৃবৃন্দের সহযোগিতায় ওখানে মৌন-মিছিল শান্তিপূর্ণ মিছিল করা হউক এবং পুলিশ যেন রাস্তায় না থাকে, পুলিশ থানায় থাকবে একজন দায়িত্বশীল অফিসারের নেতৃত্বে। এইটুকু ঘটনা আর ডিটেল্‌স ঘটনা বলা সম্ভব নয়, কারণ যেহেতু জুডিসিয়াল এন্কোয়ারী করার সিদ্ধান্ত করা হয়েছে এবং সিদ্ধান্ত আপনারা পরে জানতে পারবেন।

**শ্রীব্যোমকেশ মজুমদার:**
On a point of privilege.........

**মিস্টার স্পীকার:**
There can not be any discussion on a statement made by the Minister.

(নয়েজ এ্যান্ড ইন্টারাপশন)

**শ্রীব্যোমকেশ মজুমদার:**
On a point of privilege.........

**মিস্টার স্পীকার:**
You can not even raise a matter of privilege without notice.

(নয়েজ এ্যান্ড ইন্টারাপশন)

**শ্রীব্যোমকেশ মজুমদার:** স্যার, আমাকে আপনি পয়েন্ট অফ প্রিভিলেজ তুলতে দেবেন না এটা কি কথা—

**মিস্টার স্পীকার:** আপনি রুলসটা একটু পড়ুন, দ্যাট ইজ নট ইন দি রুলস।

**শ্রীব্যোমকেশ মজুমদার:** মন্ত্রিমহাশয় একটি অসম্পূর্ণ কথা বলে গেলেন আর আমরা তা মেনে নেব তা কি করে হতে পারে?

**মিস্টার স্পীকার:** মন্ত্রিমহাশয়ের স্টেটমেন্ট করার পর তার উপর আর ডিস্‌কাশন হতে পারে না।

**শ্রীব্যোমকেশ মজুমদারঃ** স্পীকার, স্যার, এটা কারও বৈঠকখানা নয়, এটা আইন অনুযায়ী এই সভাটা চলে। কাজেই একটা কোন ঘটনা যদি বাহিরে ঘটে তারপরে হাউস যদি সেই সময় চলে তাহলে সভ্যদের অধিকার আছে সেই সম্বন্ধে জানবার। আমরা হোম মিনিস্টার-এর কাছ থেকে আশা করেছিলাম যে, একটা এ-সম্বন্ধে বিবৃতি তিনি এখানে রাখবেন। কিন্তু আজকে এখানে যে বিবৃতি রাখা হল এবং যিনি রেখেছেন তিনি বলেছেন এটা সম্পূর্ণ নয়। তাহলে এই সভাতে সভ্যদের অধিকার আছে কিনা হোম মিনিস্টার-এর কাছ থেকে পূর্ণ বিবৃতি এ-সম্বন্ধে জানবার, তার কারণ, স্টেটসম্যান কাগজে আমরা দেখেছি একজন এস,ডি,পি,ও,কে খুঁজে পাওয়া যাচ্ছে না, সে সম্বন্ধে কোন কথা এ'র কাছ থেকে আমরা শুনতে পেলাম না।

**শ্রীকমলকান্তি গুহঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, আপনার ঘরে যখন এই বিষয় নিয়ে আলোচনা হয়, তখন ও'দের সদস্য শ্রীপ্রতাপচন্দ্র মহাশয় উপস্থিত ছিলেন এবং এটা ঠিক হয়েছিল যে, মাননীয় মন্ত্রী যিনি শান্তিপুরে নিয়েছিলেন, শ্রীকোঙার মহাশয় তিনি আজকে এই ব্যাপারটা হাউসের কাছে রাখবেন এবং ও'দের দলের মাননীয় প্রতাপ-বাবু তাতে রাজী হয়ে এসেছিলেন এবং সেই হিসাবে শ্রীকোঙার মহাশয় এই বিবৃতি দিয়েছেন। এর পরে আর কোন আলোচনা হতে পারে না।

**Dr. Pratap Chandra Chunder:**

The rule says—"A motion on a matter of privilege arising during the sitting of the House shall be entitled to immediate precedence over all other business". Notice is necessary under rule 226.

**Mr. Speaker:**

I have considered the matter. I consider that there is no ground.

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** স্যার, হাউসের কাছে পূর্ণ বিবৃতি রাখা হবে কিনা?

**মিঃ স্পীকারঃ** সেটা নোটিস দেবেন।

**শ্রীহরেকৃষ্ণ কোঙারঃ** যে বিবৃতি আমি দিয়েছি সেটা পূর্ণ বিবৃতি—সংবাদপত্রে কি প্রকাশিত হল তা দিয়ে আমরা চলব না। জুডিসিয়াল এনকোয়ারি করা হবে তাতে যদি আরও ফ্যাক্টস থাকে তো আসবে। একজন অফিসারকে যে পাওয়া যাচ্ছে না—এ খবরটা সম্পূর্ণ অসত্য।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** হাউসের কাছে আপনি সত্য গোপন করছেন।

**Mr. Speaker:**

Please allow the House to continue, Mr. Sushil Pal will now speak.

**শ্রীসুশীলচন্দ্র পালঃ** আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে একটা কথা বলছি, স্টেটসম্যানে লেখা হয়েছিল যে, এস-ডি-পি-ও নিখোঁজ—এটা সত্য কি মিথ্যা?

**মিঃ স্পীকারঃ** আপনি যেটা বলেছেন আমি শুনেছি—উনি প্রিভিলেজ মোশন মুভ করলেন। উনি একটা স্টেটমেন্ট দিয়েছেন ডঃ চন্দ্র এটা মেনশন করবেন বলেছিলেন আমি তাতে রাজী হয়েছি। তিনি এটা মেনশন করেছেন। উনি সঙ্গে সঙ্গে আজকেই স্টেটমেন্ট দিয়েছেন এবং উনি মনে করেন, এটা কমপ্লিট স্টেটমেন্ট। আপনারা যদি মনে করেন আরও ফারদার স্টেটমেন্ট করা উচিত—আপনারা নোটিস দেবেন আমার যেটুকু ক্ষমতায় আছে নিশ্চয় আমি তা করব।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ** স্যার, উনি দুটো কথা হাউসের কাছে রেখেছেন। উনি বলেছেন জুডিসিয়াল এনকোয়ারি হচ্ছে পুর্ণ বিবৃতি রাখব না। তারপর বলছেন এটা পূর্ণ বিবৃতি। এই দুটোর মধ্যে কোন্‌টা সত্য বলতে হবে।

**Mr. Speaker:** You cannot force an Hon'ble Minister to make a statement according as you like it. It is his statement. He thinks that it is a complete statement. You have got to accept it. If you are not satisfied and want further details you have got to give notice.

**Shri Krishna Kumar Shukla:** Sir, while making the statement the Minister has said, because judicial enquiry has been ordered he will not place facts. Now he says that this is a complete statement. Which one is correct? He is misleading the House. We want a clear statement.

**মিঃ স্পীকার:** উনি বলেছেন এটা আমার ফুল স্টেটমেন্ট। এর বেশি আর কি করবেন?

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** আপনি শুনেছেন স্যার, উনি বিবৃতি রাখার সময় বলেছেন যে, জুডিসিয়াল এনকোয়ারি ইনস্টিটিউট করা হয়েছে—অতএব পূর্ণ বিবৃতি দেব না। আবার বলছেন পূর্ণ বিবৃতি—কোন্‌টা সত্য?

**মিঃ স্পীকার:** আমি আপনাকে এটা নিয়ে ডিসকাশন এই স্টেজে অ্যালাউ করব না, উনি যা বলবার বলেছেন—আপনার ফারদার যদি কিছু জানতে হয় আপনি নোটিস দেবেন, আমার যা করবার হয় আমি করব।

[2—2-10 p.m.]

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** স্যার, আপনি শুনেছেন এই কথা হাউসের কাছে উনি একবার পূর্ণ আর একবার অপূর্ণ বলেছেন—কোন্‌টা সত্য?

**মিঃ স্পীকার:** উনি বলেছেন ফুল।

**ডাঃ রণজিৎ ঘোষচৌধুরী:** উনি প্রথমে বলেছেন সম্পূর্ণ, পরে বলেছেন অসম্পূর্ণ।

**Mr. Speaker:**

Please take your seat. I will not allow any further discussion on the subject.

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** উনি বলুন স্যার, কোন্‌টা সত্য।

**Mr. Speaker:**

Mr. Sukla, I will not allow you to further disturb the proceedings of the House.

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহ:** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ কথা আপনার মাধ্যমে হরেকৃষ্ণবাবুর কাছে রাখতে চাচ্ছি। আমি আমার গ্রাম থেকে আজকে ফিরলাম—গত শুক্রবার এখানে একটা নন-অফিসিয়াল প্রস্তাব আমরা সকলে মিলে গ্রহণ করেছিলাম ভাগ-জোতদার সম্বন্ধে। আপনি আশ্চর্য হয়ে যাবেন আমি আমার বীরভূম জেলার গ্রামে দেখলাম যে, প্রত্যেক ভাগজোতদাররা তাদের জমি থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছে। তাদের ধারণা হয়ে গেছে যে, ভাগ-জোতদাররা জমির মালিকানা পাবে এবং বংশানুক্রমে তারা সেখানকার জমির অধিকার পাবে। অতি অল্প সময়ের মধ্যে যদি মন্ত্রিমহাশয় তাদের রক্ষার ব্যবস্থা না করেন তাহলে ঐ ভাগজোতদাররা যারা গরিব চাষী যাদের সংসার চলে না তাদের সংসার চালানো অত্যন্ত কঠিন হয়ে পড়বে। আমার কাছে এমন সব খবর এসেছে যে, তারা জমি চাষ করেছে জমিতে সমস্ত রকম প্রিপারেশন করার পর পরশুদিন, কাল সঙ্গে সঙ্গে সমস্ত নোটিস দিয়ে তাদের সরিয়ে দেওয়া হয়েছে। এইজন্য আমাদের যদি কোন অর্ডিন্যান্স বা আইন থাকে তাহলে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে, তা দিয়ে তাদের রক্ষা করবার জন্য অচিরে একটা ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রীমহম্মদ আবদুল বারি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের যুক্তফ্রন্ট সরকারকে আমার ঐ অঞ্চলের দুটো ঘটনার কথা বলতে চাই। একটা ঘটনা আজকে বসুমতীতে বেরিয়েছে। মুর্শিদাবাদের অন্তর্গত ইসলামপুর গ্রামে গত ২৭ তারিখে হোলি উৎসব নিয়ে সামান্য একটু গণ্ডগোল হয়েছিল এবং সেখানে একটা সাম্প্রদায়িক হাঙ্গামার মত হয়। ২৮এ তারিখে সেটা একটু স্প্রেড করার সঙ্গে সঙ্গে পুলিস এসে অনেক ধরপাকড় করে হিন্দু-মুসলমান উভয় সম্প্রদায়ের লোককে। ২৮ তারিখে কমিউনিস্ট পার্টির কাছে এই খবর গেল। কমিউনিস্ট পার্টির ছেলেরা সেখানে গিয়ে শান্তি স্থাপন করবার জন্য গ্রামে গ্রামে মিছিল করল

এবং সেখানে গিয়ে মিটিং করে তারা সেখানে শান্তি স্থাপন করেছে। আমি একটা টেলিগ্রাম পেয়েছিলাম ঐ অঞ্চলের একটা জায়গায় ১৮টা পরিবারের বাড়ি পুড়ে যাবার খবর পাওয়া গেল। খবর পেয়ে আমি ওখানে যাই ১লা তারিখে এস-ডি-ও মারফত শুনে ওখানে গিয়ে আমি জিজ্ঞাসা করি। তিনি বললেন যে, হ্যাঁ, একটা ঘটনা ঘটেছিল—সেটা সম্পূর্ণভাবে মিটমাট হয়ে গেছে এবং দেখলাম হিন্দু-মুসলমান উভয় সম্প্রদায়ের লোকের দোকান খোলা এবং তারা ঠিকভাবে কাজ করছে। কিন্তু কাল আবার যখন ফিরে আসি তখন দেখলাম যেন একটু গুঞ্জন চলছে—চারিদিকে একটু উস্কানি আছে—পুলিসকে যেন একটু উস্কানি দিয়েছে কিছু স্বার্থান্বেষী লোক এইরকম লাগছে এবং একথাও শুনলাম যে, কমিউনিস্ট পার্টির কৃষক নেতা রবি সরকারকে তারা মারপিট করেছে......

**মিঃ স্পীকার:** প্লীজ টেক ইওর সীট।

**শ্রীকানাই পাল:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। সরকারী চাকরির ক্ষেত্রে ইংরাজ আমল থেকে একটা পুলিস ভেরিফিকেশন করার ব্যবস্থা ছিল। এই পুলিশ ভেরিফিকেশনের নামে সৎ এবং প্রগতিশীল চিন্তা যাঁরা পোষণ করেন সেই সমস্ত যুবকদের বা লোকেদের অনেক ক্ষেত্রে চাকরি দেওয়া হত না বা চাকরি পাবার পর পুলিস ভেরিফিকেশনের নামে তাঁদের চাকরি নষ্ট হত। গত ২০ বছরে কংগ্রেসী শাসনে ঐ একই অবস্থা ছিল। অবস্থার কোন উন্নতি তো দূরের কথা, আরও অবনতি হয়েছিল। আজকে অবিলম্বে এই ব্যবস্থা রদ হওয়া দরকার। গত ২০ বছরে ঐ দলীয় স্বার্থে যেসমস্ত সৎ কর্মীদের যাঁরা চাকরি করতেন এবং পরে ঐ পুলিস ভেরিফিকেশনের নামে নাকচ করা হয়েছে তাঁদের সম্পর্কে একটা সুবিচার করা হোক এবং অবিলম্বে এই ব্যবস্থা রদ করা হোক।

## Debate on Food Policy.

[2-10—2-20 p.m.]

**Shrimati Purabi Mukhopadhyay:**

মাননীয় স্পীকার মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের ঘোষিত খাদ্যনীতি সম্পর্কে আলোচনা করতে উঠে প্রথমেই আমি এই খাদ্যনীতির মূল সূত্রগুলি সম্পর্কে কি কি আছে তাই বলব। প্রথমে কথাই হচ্ছে স্টেট ট্রেডিং, খাদ্যশস্যের পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ত করা হবে না। ২নং কথা হচ্ছে শেষ পর্যন্ত দেখা যাচ্ছে খাদ্যনীতির পুরো ঝোঁক রয়েছে বিনিয়ন্ত্রিত খাদ্যব্যবস্থার দিকে। অর্থাৎ যেখানে যেখানে যা নিয়ন্ত্রণ ছিল তা শিথিল করা হচ্ছে। ৩নং লেভি প্রথা রহিত করা হচ্ছে। ৪নং কর্ডন যা জেলা এবং আন্তঃজেলায় আছে তা তুলে দেওয়া হচ্ছে। ৫নং সংগ্রহ-মূল্য বাড়ানো হচ্ছে, কিন্তু করেসপনডিংলি তার সংগে রেশনে চালের বিক্রয়মূল্য বাড়ানো হচ্ছে না অর্থাৎ চালের ব্যাপারে রেশনে সাবসিডি দেবার কথা আছে। এর মানে হল লক্ষপতিও যদি হয় সেও রেশনে যে দামে চাল কিনবে, গ্রামের গরিব মডিফায়েড-আংশিক এলাকায় একই দামে রেশন মারফৎ চাল কিনবে। সরকার এই লক্ষপতিকে চাল দেবার জন্য সাবসিডি দেবেন। সরকারপক্ষ থেকে এই সাবসিডি দেওয়া হবে এই আলোচনাটাই যদি আগে ধরতে যাই তাহলে আমি একথাই বলব যে, দাম যা বাড়ছে সেই দাম বাড়ানোকে আমি নিশ্চয় সম্পূর্ণভাবে সমর্থন করতাম যদি না এই সাবসিডির পোরশনটা থাকত। বাংলাদেশে বিগত যে কংগ্রেস মন্ত্রিসভা ছিল সেই মন্ত্রিসভা কৃষকরা যাতে রেমুনারেটিভ প্রাইস পায়—তার দাম সে যাতে ভালভাবে পায় তা দেবার জন্য বিগত কংগ্রেস সরকার চেষ্টা করেছিলেন।

**সরকারী বেঞ্চ হইতে:** কোন চেষ্টাই আপনারা করেন নি।

(তুমুল হট্টগোল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কথা শেষ হলে প্রশ্নের উত্তর পাবেন, বক্তৃতার মধ্যে বাধা না দিলে আমি খুশি হব। সেই সময় আমরা দাম বাড়াতে পারি নি কেন? আমাদের কৃষকের প্রতি দরদের অভাবের জন্য, আমরা কি সেখানে তাঁদের সমস্ত রকমের পরিশ্রম মূল্যায়ন করতে ত্রুটি করেছিলাম? তার জন্য নয়। তার বিরাট কারণ এবং প্রধান কারণ হচ্ছে ধানের মূল্য

যদি বাড়ানো হয় করেসপন্ডিংলি যদি চালের দাম, রেশনের বিক্রয়মূল্য বাড়ানো না হয়, তাহলে যে সাবসিডি দিতে হয়, লোকসান দিতে হয় তাহলে যে পশ্চিমবঙ্গের ঘাটতি বাজেটের পক্ষে সেই ব্যয়ভার বহন করা অসম্ভব। আমি কয়েকটি কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই যে, আমাদের পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকার কি স্বল্পমেয়াদী সরকার? তাঁরা কি স্টেবিলিটি বোধ করছেন না? যদি তা না হয় তাহলে ঘাটতি বাজেটের উপর লক্ষপতিকে চাল দেবার জন্য রেশন কিম্বা গ্রামে মডিফায়েড কিম্বা বিধিবদ্ধতে তাঁরা সাবসিডাইজড পোরশনের মধ্যে যদি দিতেও চাইলেন তাহলে কোটি কোটি টাকার দরকার হবে। অবশ্য কত ক্রোর্ট টাকা সাবসিডি দরকার হবে খাদ্যনীতিতে কোথাও তা লেখা নেই। এই সাবসিডির ভিতরে তাহলে কেন আয়ভিত্তিক সাবসিডির ব্যবস্থা করা হল না? তাহলে কয়েক কোটি টাকা কম পড়ত। এই সাবসিডি দেবার ক্ষমতা, এই ঘাটতি বাজেটে পশ্চিমবঙ্গ সরকারের মতন দরিদ্র রাজ্যসরকারের পক্ষে সম্ভব কিনা? আমি তাই জিজ্ঞাসা করতে চাই যে, এই ফুড ক্রাইসিস এড়াবার জন্য কিম্বা সার্থকভাবে মোকাবিলা করার জন্য ফিনান্সিয়াল ক্রাইসিস এবং ব্যাঙ্কাপসির দিকে এগোচ্ছেন কিনা সেদিকে আমি লক্ষ্য করতে বলব। তাই সংগ্রহমূল্যের সঙ্গে বিক্রয়মূল্য, এই সংগ্রহমূল্য বৃদ্ধিকে আমি নীতিগতভাবে সমর্থন করছি। কিন্তু আর্থিক দিক থেকে আমাদের সেই সঙ্গতি নেই বলে, সাবসিডাইস করতে হচ্ছে বলে আমি প্রশ্ন করতে চাই যে, সংগ্রমূল্য বাড়ানোর সঙ্গে সঙ্গে বিক্রয়মূল্য রেশনের শ্রেণীভিত্তিক হল না কেন? আয়ভিত্তিতে ইনকামভিত্তিক কলকাতা শহরে, বিধিবদ্ধ এলাকায় রেশন দিতে গিয়ে কিম্বা গ্রামাঞ্চলে রেশন দিতে গিয়ে একই দাম রেখেছেন। ভাল কথা, কিন্তু আয়ভিত্তিক ইনকাম গ্রুপ কেন হল না? তাহলে সাবসিডির পরিমাণ কম হত। এই খাদ্যনীতিতে দেখা যাচ্ছে অনেক জিনিস অস্পষ্ট রাখা হয়েছে। যেমন এই খাদ্যনীতি—মোদ্দা কথা ঘাটতি কত আছে? আমাদের নিম্নতম প্রয়োজন কি? আমাদের মডিফায়েড রেশনিংএ এবং বিধিবদ্ধ রেশনিংএ বর্তমানে সাড়ে সতের শত গ্রাম দেবার জন্য আমাদের প্রয়োজন কতখানি? এই নিম্নতম প্রয়োজন কত এখানে কোথাও বলা হয় নি। টার্গেটএ সংগ্রহ কি হবে বলা নেই, কেন বলা নেই? সংগ্রহের টার্গেট যদি স্থির না থাকে, তাঁরা যদি স্থির করে থাকেন তাহলে বলুন না? যদি স্থির না করে থাকেন তাহলে দুর্বল নীতির পরিচয় হবে। আর যদি স্থির করে থাকেন তাহলে কি পশ্চিমবঙ্গ যুক্তফ্রন্ট সরকার সেই টার্গেটটা বলতে ভয় পাচ্ছেন? যদি সেই টার্গেটে রীচ করতে ব্যর্থ হন, সেই ব্যর্থতা ঢাকবার জন্য। আমি সেজন্য বলি, এই যে খাদ্যনীতি এই অসম্পূর্ণ অস্পষ্টতা এগুলি আমাদের সামনে যদি রাখা হত তাহলে অসুবিধা হত, এর সঙ্গে আরও অস্পষ্টতা রয়ে গেছে। সাবসিডি তার কত টাকা দেবেন এবং সেই টাকা রেশন দেবার সঙ্গে আমাদের ফুড কর্পোরেশনের মারফতে সংগ্রহ করা হবে, তার জন্য কত পাবেন কমিশন। এই ফুড কর্পোরেশনের সঙ্গে যে চুক্তি হয়েছে তার শর্তাবলী এখানে আমাদের সামনে উত্থাপন করা হয় নি এবং তার ফলে এই অস্পষ্টতা থেকে আমরা জানতে পারছি না ফলন কত হয়েছে, ঘাটতি কত হয়েছে, ঘাটতি পূরণের জন্য নিম্নতম আমাদের কতখানি প্রয়োজন এবং প্রয়োজনভিত্তিক টার্গেট কি করা হয়েছে এবং টার্গেট রীচ করবার জন্য ব্যবস্থা কি কি অবলম্বন করা হয়েছে?

আমরা অস্পষ্ট সীমাবদ্ধতার ক্ষেত্রে বিরোধী দলের পক্ষ থেকে এই খাদ্যনীতিকে সমালোচনা করতে উঠে অসুবিধাবোধ করছি। এই সমালোচনার মধ্যে আমি নিশ্চয়ই পরম শ্রদ্ধেয় ডঃ ঘোষ সহযোগিতার যে হস্ত প্রসারিত করেছেন এই সমস্যা সমাধানের জন্য, সেজন্য তাঁকে ধন্যবাদ জানাব। কিন্তু সঙ্গে সঙ্গে একথা বলব, আজকে মূল খাদ্যনীতি যা বিনিয়ন্ত্রণের দিকে ঝোঁক নিয়ে করা হচ্ছে, সেটা একটা মস্ত বড় ঝুঁকি নিয়ে করা হচ্ছে বলে মনে করি। কার উপর ভিত্তি করে আজকে কন্ট্রোল তুলে দেওয়া হচ্ছে, কার শুভবুদ্ধির উপর নির্ভর করে এই কন্ট্রোল তুলে দেওয়া হচ্ছে? যে যে পয়েন্টে কন্ট্রোল ছিল সেখান থেকে হাত তুলে নিচ্ছেন এই সরকার। জোতদার-ব্যবসাদার কালোবাজারী যারা চাল নিয়ে ফাটকাবাজারী করে তাদেরই উপর নির্ভর করে। পশ্চিমবঙ্গে বিরোধী দল হিসাবে যাঁরা ভোটের পূর্বে এবং ভোটের পরেও যে কথা বলেছিলেন এটা তা থেকে সাংঘাতিক রকম ডিপার্চার নয় কি? কি অসম্ভব রকম প্রতিশ্রুতি ভঙ্গ করে তাঁরা বিনিয়ন্ত্রণের দিকে গেলেন সেটা যদি বিচার করে দেখি তাহলে কার উপর খাদ্য সমস্যা সমাধানের দায়িত্ব দেওয়া হয়েছে? কার শুভবুদ্ধির উপর নির্ভর করে

বলা হচ্ছে কন্ট্রোল থাকবে না, কর্ডন তুলে দেবেন? বাংলাদেশের কলকাতা শহর এবং বিধিবদ্ধ রেশনিং এলাকার চারপাশে কর্ডনিং দেওয়া হবে আর বাদবাকি সমস্ত খুলে দেওয়া হবে। কম্পালসারি প্রকিওরমেন্টের ব্যবস্থাও নেই। যারা উৎপাদক নয়, তাদের হাতে ১০০ মণ করে রাখতে দেওয়া হচ্ছে। অর্থাৎ মজুতদারী প্রশ্রয় দেওয়া হচ্ছে। ১০০ মণ করে রাখতে পারবে এবং তার জন্য কোন স্টক ডিক্লারেশন দিতে হবে না। এই খাদ্যনীতিতে বলা হয়েছে ১০০ মণের উপর যদি রাখতে চান তাহলে তাকে স্টক ঘোষণা করতে হবে। উর্ধসীমা কত, কতদূর পর্যন্ত রাখতে পারবেন, কত পরিমাণ রাখতে পারবেন, তার সম্পর্কে কোন কথা বলা হয় নি। বলা যখন হয় নি তখন যুক্তফ্রন্ট সরকার সজ্ঞানে সচেতনভাবে ঐ যাঁরা কালোবাজারী করে ফাটকাবাজি করে তাঁদের হাতে চালের সম্পূর্ণ দায়িত্ব তুলে দিচ্ছেন। আমি তাহলে জিজ্ঞাসা করি—এটা কি তাহলে ভূতের মুখে রামনামের মত হচ্ছে না? মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেদিন পর্যন্ত আমাদের পক্ষ থেকে যখন প্রস্তাব আনা হয়েছিল, ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় তখন জোতদারদের বিপক্ষে এবং বর্গাদারদের সাহায্যে সগৌরবে সদম্ভে ঘোষণা করেছিলেন জোতদারদের হৃদয় পরিবর্তনে তাঁরা বিশ্বাস করেন না। তবে আজকে জোতদারদের উপর লেভি করা হল না কেন? ৭৫ বিঘা পর্যন্ত যাঁদের জমি আছে এমন জোতদারদের সংখ্যা বাংলাদেশে ৭৮৫৬ জন। এই ৭৫ বিঘার জমির মালিকদের উপর তাঁরা হাত দিলেন না কেন? তাহলে এতকাল ফাটকাবাজি কে করলেন? পশ্চিমবঙ্গ কংগ্রেসী সরকার স্টেট ট্রেডিংএর দিকে দৃঢ় পদক্ষেপে অগ্রসর হয়েছিলেন, আমরা সেখানে সমস্ত রকম পাইকারি ব্যবস্থা বিলোপ করেছিলাম। আজকে নূতন যে সরকার এসেছেন যাঁরা ভোটের পূর্বে নিজেরা স্টেট ট্রেডিং-এর কথা বলেছিলেন এবং যাঁরা যুক্তফ্রন্ট সরকার গঠন করে ১৮-দফা কার্যসূচী ঘোষণা করার সময় স্টেট ট্রেডিং করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন, আজকে পশ্চিমবঙ্গের জনসাধারণ যদি সেই প্রতিশ্রুতি ভঙ্গের দায়ে তাঁদের অভিযুক্ত করে তাহলে দোষ করবেন? আমি জিজ্ঞাসা করি যেখানে পাইকারি ব্যবস্থা রাষ্ট্রায়ত্ত করা তো দূরের কথা, আইনে স্বীকৃতি দিচ্ছেন তাঁদের ঘোষিত খাদ্যনীতিতে, তাহলে লোককে কেন বলা হচ্ছে খাদ্য বার কর? লোকের কি অবস্থা দেখুন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, গ্রামাঞ্চলের সঙ্গে যাদের অঙ্গাঙ্গিভাবে যোগ আছে, যাঁরা গ্রামাঞ্চলের সমস্ত খবর রাখেন, তাঁদের পক্ষ থেকে আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে একথা জিজ্ঞাসা করতে চাই যখন আইনত সিদ্ধ করা হচ্ছে, আইনে স্বীকৃতি দেওয়া হচ্ছে যারা উৎপাদক নয় ১০০ মণের উপর রাখতে পারবে, তখন লোক লাগিয়ে কেন বলা হচ্ছে, যে ধান রাখা আছে তা বার করে নিয়ে এস?

[2-20—2-30 p.m.]

তাহলে এক রকম বলা হচ্ছে না, দুরকম বলা হচ্ছে। আইনে স্বীকৃতি দেওয়া হয়েছে পাইকারি ব্যবসা থাকবে, আইনে স্বীকৃতি দেওয়া হয়েছে এখানে সমস্ত রকম মানুষের হাতে চাল পুঞ্জীভূত হবে। অথচ আর একদিকে জনসাধারণকে বলা হচ্ছে তোমরা চাপ সৃষ্টি করে চাল বার করে নাও। এটা আমার বানানো কথা নয়, খাদ্যনীতির প্রতিটি লাইনে, প্রতিটি ছত্রে একথা বলা হয়েছে। তিনি বিনিয়ন্ত্রণের দিকে অগ্রসর হচ্ছেন কি? তা যদি হয় তাহলে গ্রামের মানুষের উপর চাপ সৃষ্টি করতে বলা হচ্ছে কি উদ্দেশ্যে কি করবার জন্য? আইনে স্বীকৃতি দিয়েছেন তারা চাল রাখতে পারবে। কিন্তু কি পরিমাণ পারবে তার উর্ধসীমা যতক্ষণ পর্যন্ত বলছেন না সেখানে লাঠির জোরে চাল কেড়ে নেবার ব্যবস্থা কেন করছেন? তাহলে কি দেশের মানুষকে চাপ সৃষ্টি করতে বলা হচ্ছে ঐ যুক্তফ্রন্ট সরকারের উপর? যারা পাইকারি ব্যবসা, জোতদারী, কালোবাজারী করে চাল আটকে রেখেছে তাঁদের প্রশ্রয় এই খাদ্যনীতির উপর দেওয়া হচ্ছে। তাহলে কাদের বলা হচ্ছে সরকারের উপর চাপ সৃষ্টি করুন, সরকারকে বাধ্য করুন যাতে সরকার স্টেট ট্রেডিং-এর দিকে এগোয়? আমি এ সম্বন্ধে খাদ্যমন্ত্রীর সুনির্দিষ্ট অভিমত জানতে চাই। একদিকে বলা হচ্ছে কর্ডন থাকবে না এবং আর একদিকে বলা হচ্ছে জেলার ভেতরে কর্ডন এবং জেলার বাইরে কর্ডন তুলে দেওয়া হবে। ভাল কথা। আমি জানি ডঃ ঘোষ সমস্ত রকম কন্ট্রোলের বিপক্ষে। বাংলাদেশের ব্যবসাদারদের যদি শুভবুদ্ধি থাকত, তাদের সম্পর্কে আমাদের যদি বিরূপ অভিজ্ঞতা না থাকত তাহলে আমি বিশ্বাস করতাম তাঁরা যে খাদ্যনীতি গ্রহণ করেছেন সেটা সার্থক হত এবং সেটা সার্থক

করবার সৎসাহস তিনি দেখাতে পারতেন। কিন্তু গত দশ বছর ধরে চালের কালোবাজারী, ফাটকাবাজি এবং চালের চোরাকারবারীদের সম্পর্কে আমাদের যে অভিজ্ঞতা হয়েছে তাতে আমি বুঝতে পারছি না তাদের কি হৃদয়ের পরিবর্তন হয়ে গেল এই যুক্তফ্রন্ট সরকার আসার সঙ্গে সঙ্গে? আমি বুঝতে পারছি না তারা কি তাদের সমস্ত রকম কালো হাত ধুয়ে-মুছে পরিষ্কার গঙ্গা জলে পরিস্রুত হল অথবা যুক্তফ্রন্ট সরকারের সঙ্গে কালোবাজারের সুন্দর সহ-অবস্থান নীতি স্বীকার করে নিচ্ছেন? সেই সহ-অবস্থান নীতির জন্যই কি তাঁরা একবার দুবার এবং ইলেকশন ম্যানিফেস্টোতে এবং তারপর সরকার গঠন করবার পরও স্টেট ট্রেডিংএর কথা যা বলেছিলেন তা থেকে সরে এলেন? তাঁদের অনেক পার্টির নীতিতে ১পা এগুলো ২পা পেছাবার স্বীকৃত পথ আছে। কিন্তু কোন পথেই তো এগোলেন না; আপনারা সম্পূর্ণ-ভাবে ঐ ফাটকাবাজি, চালের কালোবাজারী বলে যাদের গাল দিতেন আজকে দেখছি তাদের হাতেই খাদ্যব্যবস্থা তুলে দিচ্ছেন। তারপর, সংগ্রহমূল্য বাড়ানো হয়েছে বলে আমি দেখলাম। কিন্তু চৈত্রমাস শেষ হতে চলল, ছোট চাষীর হাতে আর ধান নেই, সমস্ত বিক্রি হয়ে গেছে। যে মুহূর্তে ধান ওঠে বাংলাদেশের ডিসট্রেস চাষী যাদের সংখ্যা বাংলাদেশে প্রায় ২৪ লক্ষ পরিবার তারা সঙ্গে সঙ্গে ধান বিক্রি করে। সুতরাং এই বর্ধিত মূল্য যেটা দেওয়া হচ্ছে সেখানে আমি দাবি করব, অনুরোধ করব এই বর্ধিত মূল্যের সুযোগ ঐ সমস্ত ক্ষুদ্র চাষী যারা ইতিমধ্যেই ফুড কর্পোরেশনের কাছে ধান বিক্রয় করেছে তাদের দেওয়া হোক। আমার তৃতীয় কথা হচ্ছে, এখানে কর্ডন এবং লেভি নিয়ে যেকথা বলা হয়েছে তাতে সংগ্রহ সরকারের হাতে যা থাকবে তাতে কোনমতেই পশ্চিমবঙ্গের গ্রামবাংলার কিনে খাওয়া মানুষ, গরিব মানুষ, শ্রমিক, মেহনতী জনতা, বর্গাদার এবং ক্ষুদ্র চাষীদের চাল দিতে পারবেন না।

অতএব তাদের স্বার্থে ঐ ভয়ানক যে চেহারা হবে, যে ভয়ানক পরিণাম হবে, এই খাদ্য-নীতির ফলে, পশ্চিমবঙ্গের ক্ষুদ্র গ্রামগুলির ক্ষুদ্র কৃষক তার স্বার্থে কিনেখাওয়া মানুষের স্বার্থে এই খাদ্যনীতির আমি বিরোধিতা করি। কারণ আমরা জানি পশ্চিমবঙ্গে যে মুহূর্তে ঘাটতি জেলা এবং সারপ্লাস জেলার কর্ডন তুলে দেওয়া হবে, সেই মুহূর্তে গ্রামের সমস্ত ধান-চাল ছুটে যাবে যাদের ক্রয়ক্ষমতা বেশি আছে তাদের হাতে। ক্রয়ক্ষমতা যাদের বেশি আছে, তারা বেশি খেতে পারবে। কারণ সরকার নিয়ন্ত্রিত দরে যে ধান-চাল সংগ্রহ করবেন ফুড কর্পোরেশন মারফতে, সেই ধান-চালের টার্গেট এখন পর্যন্ত তাঁরা ঘোষণা করেন নাই। আর ওদিকে মুনাফাখোররা বসে আছে। সেই টার্গেট জানবার জন্য সরকার কতদূর অগ্রসর হতে পারেন। ইতিমধ্যে খাদ্যনীতি ঘোষণা হবার সঙ্গে সঙ্গে বড় মজুতদাররা ও মুনাফাখোররা লাফাতে শুরু করেছে।

আজকে বলা হচ্ছে, কেন্দ্রীয় সরকার দেবেন। কিন্তু এদিকে ভারতবর্ষের রাজনৈতিক চেহারা বদলে গেছে। সেখানে অকংগ্রেসী সরকার গঠিত হয়েছে, যাদের পায়ের তলায় মাটি আছে, যেখানে অকংগ্রেসী ওয়ান-পার্টি গভর্নমেন্ট আছে, সেখানে স্টেবিলিটি বজায় থাকবে এবং সেখানে তাঁরা কিছু কিছু সংগ্রহ করতে পারবেন? আর যেখানে বহুরূপী পাঁচমিশেলী সরকার গঠিত হয়েছে, তাঁরা সেখানে কৃষকদের চটাবার ভয়ে সংগ্রহ করতে পারবেন না। অন্যদিকে কেন্দ্রীয় সরকার যদি ঠিকমত সরবরাহ না দিতে পারেন, তাহলে চিন্তা করে দেখুন কি ভয়ঙ্কর পরিণতি হবে। বাংলাদেশে স্টেটুটরি রেশনিং এলাকায় সংগ্রহ দাম অপেক্ষা যদি কম দামে চাল দেন তাহলে গ্রামের গরিব মানুষ যারা কিনে খায়, তাদের অবস্থা কিরূপ ভয়াবহ হবে! ক্ষুদ্র কৃষকদের সাথে বাংলাদেশের সরকারকে এই আন্ডার কনজাম্পশন শেয়ার করতে বলব বড়লোকদের। সেই কৃষকদের সাথে বড় লোকদের আন্ডার কনজাম্পশন শেয়ারড করা দূরের কথা, এই খাদ্যনীতির ফলে তারাই সবচেয়ে আগে মারা পড়বে। ক্ষুদ্র কৃষক ও গ্রামের কিনে খাওয়া মানুষের স্বার্থে আমি এই খাদ্যনীতির বিরোধিতা করি।

**Shri Tarun Kumar Sen Gupta:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী যে খাদ্যনীতি ঘোষণা করেছেন, সেই খাদ্যনীতিকে আমি সমর্থন করি এবং এই যে খাদ্যনীতি তিনি ঘোষণা করেছেন খুব অল্প সময়ের মধ্যে ও নানাবিধ অসুবিধার মধ্যে থেকে—তার জন্য আমি তাঁকে অভিনন্দন

জানাচ্ছি। কিন্তু দু-একটি কথা তাঁর নীতি সম্পর্কে বলাতে হচ্ছে। আমি জানি তিনি খুব যোগ্য ব্যক্তি এবং সর্বজনশ্রদ্ধেয়। তিনি সবদিক থেকে নীতিটা বিবেচনা করবেন। তবে আমি বিনীত-ভাবে কয়েকটি কথা এই খাদ্যনীতি সম্বন্ধে তাঁর কাছে উপস্থিত করছি আপনার মাধ্যমে।

প্রথম আমি যে কথা বলতে চাই, শ্রীমতী পূরবী মুখার্জি যা বললেন—আমরা চোরাকার-বারীকে ও বড় বড় জোতদারদের সহযোগিতা করবার জন্য এই খাদ্যনীতি চালাচ্ছি। আমাদের সরকার নয়, সেইরকম খাদ্যনীতি চালু করেছেন আপনারা। আপনি বুকে হাত দিয়ে বলুন গত বছর অপেক্ষা এবার খাদ্যোৎপাদন কম হয়েছে কিনা এবং গতবারের চেয়ে তা কম দামে পাচ্ছেন কিনা। গতবার থেকে এবার কম দামে পাচ্ছি। সেইজন্যই শ্রীমতী পূরবীর এত রাগ! নশরশল ইসলাম, আনন্দ হাইতের মত শহীদ বানাতে হয় নি আমাদের। আপনারা ক্ষমতায় থাকলে কতবার গুলী চালাতেন। আজ বাংলাদেশের জনগণ জাগ্রত ও সজাগ। তাঁদের ভয়ে আজ আপনারা থর থর করে কাঁপছেন। যাদের আপনারা মজুতদারী শিখিয়েছিলেন, তারা আজ তাদের মজুত উন্মুক্ত করতে বাধ্য হচ্ছে জাগ্রত জনতার ভয়ে। বাংলার জনগণ আজ তাদের সম্বন্ধে সচেতন। ফলে কিছু চাল এখনও পাওয়া যাচ্ছে এখানে। এটা আপনাদের স্বীকার করা উচিত। মন্ত্রিমহাশয়কেও অনুরোধ করব জাগ্রত জনগণের দাবিকে স্বীকার করা উচিত—জনগণ এই সরকারের সর্বতোভাবে সহযোগিতা করতে প্রস্তুত। তাদের চেয়ে আমাদের সরকারের কৃতিত্ব আছে নিশ্চয়ই। তার চেয়েও কৃতিত্ব বাংলাদেশের জনগণের যারা মজুতদারদের কাছ থেকে চাল বের করে এনে খোলাবাজারে অনেক কম দামে বিক্রি করছে।

[2-30—2-40 p.m.]

তার সংগে সংগে একটা কথা বলবো, একথা ঠিক যে এর মধ্যে অন্ততঃ স্পষ্টভাবে বলা নেই যে মজুতদারদের সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হবে, বা বড় বড় জোতদারদের সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হবে সুস্পষ্টভাবে বলা হয় নাই। এটা সুস্পষ্টভাবে বলা দরকার, কারণ আমরা দেখছি, চারিদিক থেকে খবর পাচ্ছি ওঁদের দলের লোকরা চাল লুকিয়ে রাখবার জন্য ষড়যন্ত্র করছেন, বাংলাদেশের বাইরে চাল পাঠাবার চেষ্টা করছেন, এবং ভারতবর্ষের বাইরে নানা স্থানে চাল পাঠাবার চেষ্টা করছেন। ওঁদের দলের লোকরা ভুটানে চাল পাচার করেছেন। সুতরাং যে ট্রেণিং ওঁরা এতদিন ধরে পেয়ে এসেছেন, এবং সেই ট্রেণিং-এর ফলে তাঁদের যে মনোবৃত্তি দাঁড়িয়েছে, তা কি ওভারনাইট, এক দিনে বদল করে দেবেন। শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় ও প্রফুল্ল সেন মহাশয় এবং তাঁর মন্ত্রিগণ, যে শিক্ষা দিয়েছেন তাঁদের দলের লোককে, তাঁদের আজ উচিত শিক্ষা দিতে হবে। আমাদের সরকার যে তাঁদের সেই উচিত শিক্ষা দেবেন তা আমরা জানি। সেই খাদ্য সম্পর্কে আমাদের কি নীতি গ্রহণ করা হবে, তা প্রফুল্লবাবু ঘোষণা করবেন আমরা তাও জানি। তবু আমি বলবো সরকারের পক্ষ থেকে একথা ঘোষণা করা উচিত যে এত একর পর্যন্ত যারা জমির মালিক, তাদের কাছে এত পরিমাণ ধান, চাল থাকবে, তার চেয়ে বেশী থাকলে, সেটা তার কাছ থেকে আদায় করে নিতে হবে। কিন্তু নেবে কে? তার জন্য জনগণকে আহ্বান করতে হবে। ঐখানেই পূরবী মুখোপাধ্যায়ের ভয়। মজুতদারদের আর ক্ষমতা থাকবে না, যে তারা চাল লুকিয়ে রাখবে। জনসাধারণের সাহায্যে খনির নীচে থেকে লুকান চাল বার করা হচ্ছে, এবং আপনাদের অনেকের বাড়ী থেকে, অনেকের লুকান গুদাম থেকে প্রচুর চাল বেরোবে, বেরোবে, বেরোবে, তা আমরা জানি।

মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আমি আর একটি আবেদন রাখছি, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব সম্পর্কে যে কথা বলা হয়েছে, তা একটু অস্পষ্ট। স্পষ্টভাবে কেন্দ্রীয় সরকারকে বলা উচিত যে বাংলাদেশে ধানের উৎপাদন কম হয়, তার প্রধান কারণ বহু ধানের জমিতে পাট চাষ করা হয়, ধানের জমিতে চা-এর চাষ করা হয়, এবং এ থেকে বিরাট বৈদেশিক মুদ্রা আমরা অর্জন করে থাকি। ভারতবর্ষের মধ্যে বাংলাদেশের পাট ও চা যা উৎপন্ন হয়, তা থেকে শতকরা ৮০ ভাগ বৈদেশিক মুদ্রা ভারত সরকার অর্জন করে থাকেন। সুতরাং বাংলাদেশের যে খাদ্য ঘাটতি, তা তাঁরা, কেন্দ্রীয় সরকার কেন পূরণ করবেন না? বাংলাদেশে বহু অবাঙ্গালী বাইরের লোক বাস ও এখানে কাজ করেন। তাদের খাদ্যের জন্য কেন কেন্দ্রীয় সরকার ব্যবস্থা করবেন না? স্পষ্টভাবে কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দিতে হবে

যে তাঁরা যদি এই ঘাটতি খাদ্যের ব্যবস্থা না করেন, তাহলে আমাদের হাতে ক্ষমতা আছে, তা দিয়ে, যত চাপ সৃষ্টি করতে পারি তা আমরা করবো। সেই সুস্পষ্ট ঘোষণা এই যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে করতে হবে। ও'দের আমলে মডিফাইড রেশনিং কি ছিল, কোন পর্যায় ছিল তা বুঝতে পারলাম না। গ্রামের অবস্থা ভাল নয়। আমাদের বলতে হবে কি পরিমাণ ধান, চাল প্রকিওর করতে পারলে, এবং কি পরিমাণ ভারত সরকারের কাছ থেকে সাহায্য পেলে, মডিফায়েড রেশনিং-এ চালের পরিমাণ বাড়িয়ে দিতে পারবো, এবং স্টেটুটরি রেশনিং-এও কি পরিমাণ চালের কোটা বাড়াতে পারবো। আমাদের বর্তমান সরকারকে এটা অবিলম্বে বলতে হবে। এ যদি তাঁরা বলতে না পারেন, তাহলে চাষের কাজে এগোন যাবে না, এবং চাষীরাও তাদের ফসল উৎপাদনে, চাষের কাজে উৎসাহ পাবে না। এবং জনসাধারণের সাহায্যে মজুতদার-দেরও ধরা যাবে না, এ আমরা সকলেই জানি। প্রফুল্ল সেনের মত এরকম ঘোষণা করা উচিত নয়। বর্ধমানে আগামী জুন মাস থেকে লেভি আদায় করা হবে, এবং তার ফলে দেখা গেলো যে, বর্ধমান থেকে সমস্ত চাল বীরভূমে চলে গেলো। তারপর বলা হল বাঁকুড়ায় লেভি আদায় করা হবে, তার ফলে সেখানকার সব চাল পাচার হয়ে গেলো বাঁকুড়ার বাইরে। সুতরাং আমি বলতে চাই যে ধান, চাল প্রকিওরমেণ্ট-এর জন্য অবিলম্বে সমস্ত জায়গায় চাষীদের অনুরোধ করে পাঠান, জায়গায়, জায়গায় খাদ্য দপ্তর খুলুন এবং সকল চাষীকে তা জানিয়ে দিন এবং চাষীদের নিয়ে কমিটি গঠন করে, তার মাধ্যমে এই সব ব্যবস্থা করুন, এবং চাষীরা যাতে দু-পয়সা পায় তার ব্যবস্থা করুন, এবং খাদ্যের ব্যাপারে অন্যান্য যে সমস্ত অসুবিধা আছে তা দূর করুন।

এই সম্পর্কে আমি আর একটা কথা বলবো সহর এলাকায়, বিশেষ করে গ্রামাঞ্চলে ও বস্তি অঞ্চলে, হাজার, হাজার লোকের রেশান কার্ড নেই। তাছাড়া বহু অবাঙ্গালী যারা এদেশে এসে বসবাস করছেন তাদের অনেকেরই রেশন কার্ড নেই। তারা সকলে যাতে রেশন কার্ড পায়, তার জন্য অবিলম্বে ব্যবস্থা করতে হবে। তবে এটাও সত্য যে ও'দের পক্ষের যাঁরা রেশনিং দোকানের মালিক, তাঁরা হাজার, হাজার ভুয়া রেশন কার্ড করে রেখেছেন এবং তা দিয়ে তাঁরা চোরাকারবারী করে থাকেন। এগুলি যাতে ধরা যায় তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা উচিত। সেই জন্য মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আমার বিনীত আবেদন যে মহল্লায়, মহল্লায় কমিটি গঠন করে এই সমস্ত ভুয়া রেশন কার্ড যাতে ধরা যায় তার জন্য অবিলম্বে ব্যবস্থা করতে হবে। মহল্লায় মহল্লায় সর্বদলীয় কমিটি করতে হবে এবং সেই কমিটির উপর দায়িত্ব দিতে হবে যাদের ভুয়া র‍্যাশন কার্ড আছে সেই র‍্যাশন কার্ড যাতে ধরা যায় তার ব্যবস্থা করার জন্য। আমি বলছি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে এবং মন্ত্রিসভাকে যে বাংলাদেশের জনগণ বহু রক্ত দিয়েছে খাদ্যের জন্য, এই খাদ্যের জন্য তারা বহু সংগ্রাম করেছে কংগ্রেস সরকারের বিরুদ্ধে, আনন্দ হাইত, নুরুল ইসলাম প্রভৃতি বাংলাদেশের সুসন্তানরা শহীদ হয়েছে, আপনি যদি চোরাকারবারী-দের বিরুদ্ধে মজুতদারদের বিরুদ্ধে সেই নীতি নিয়ে অগ্রসর হন তাহলে নিশ্চয়ই বাংলাদেশের জাগ্রত জনগণ আপনাদের সমর্থন করবে, মজুতদারি রাজত্ব চিরদিনের মন চূর্ণবিচূর্ণ করে দেবে এই প্রতিজ্ঞা নিয়ে তারা আপনাদের সমস্ত রকমে সহযোগিতা করবে এই প্রতিশ্রুতি দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 p.m.]

**Shri Narayan Chandra Chaudhuri:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, খাদ্যমন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় যে খাদ্যনীতি ঘোষণা করেছেন সেই খাদ্যনীতির আলোচনায় আমি কিছু বলতে চাই এবং সর্বপ্রথমেই আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাতে চাই তাঁর নূতন খাদ্যনীতির জন্য নয়, যে অভিশপ্ত খাদ্য দপ্তর তিনি সাহসিকতার সঙ্গে গ্রহণ করেছেন এবং তিনি যে দপ্তর গ্রহণ না করলে হয়ত ফ্রণ্ট মন্ত্রিসভা গঠিত হয় না, এই খাদ্য দপ্তরের জন্য যে মন্ত্রিসভা ভেঙ্গে টুকরা টুকরার মত হয়ে যায়, নীল-কণ্ঠের মত সেই বিষ পান করেছেন। জানিনা সেই বিষে তিনি জর্জরিত হবেন কিনা, যুক্তফ্রন্ট

মন্ত্রিসভা জর্জরিত হবেন কিনা তবুও সাময়িক খাদ্য সম্বন্ধে যে সাহসিকতা দেখিয়েছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তার পর একটা কথা বলতে চাই একটা বইয়ে আমি পড়েছিলাম সেই বইটির ফোরওয়ার্ডে গ্রন্থকার বলছেন............

Gentle reader, let me say what the book is not.

আমিও আজকে একথা বলতে চাই যে খাদ্যনীতি আজ খাদ্যমন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় রেখেছেন সেটা কি নয় তা আমি বলতে চাই। এটা কোন নীতি নয়, এতে কোন খাদ্য তিনি সংগ্রহ করতে পারবেন না একথা আমি জোর করে বলতে পারি। এই খাদ্য নীতির ফলে এইটুকু দেখতে পাওয়া যাচ্ছে যে তিনি বেপরোয়া হয়ে হতাশার স্রোতে গা ভাসিয়ে দিয়েছেন এবং কোন নীতি তিনি গ্রহণ করতে পারেন নি এই জিনিস প্রমাণ হয়ে গিয়েছে। তিনি আজকে কর্ডনিং, লেভি তুলে দিয়েছেন এবং বলেছেন পশ্চিমবঙ্গের কৃষিজীবীদের ধানের দর আমরা ২১—২২—২৩ টাকা করে দিয়েছি। কিন্তু তিনি বোধহয় জানেন না যে পশ্চিমবঙ্গে গ্রামাঞ্চলে ধানের মূল্য এখন ৩০—৩১ টাকা মণ চলছে। ২১—২২—২৩ টাকা মণ দিয়ে কি করে ধান সংগ্রহ করবেন এটা আমার বুদ্ধির অতীত, জানিনা তিনি কি ভরসায় সংগ্রহ করবেন। খোলা বাজারে যে দর চলছে সেই দরের সঙ্গে সরকারী দরের এত পার্থক্য থাকলে কোন রকম ধান সংগ্রহ হতে পারে না। তার পরে একটা কথা এর আগে আলোচিত হয়েছে যে দর আজকে দেওয়া হয়েছে সেই দর কে পাবে, সেই দর পাবে দেশের বড় বড় জোতদার, যারা ধানের দর বাড়াবার কথা বারে বারে বলেছেন। কৃষিজীবীদের আমরা বলি নূতন ধান যখন উঠবে তখন যদি এই দর দেন তাহলে নিশ্চয়ই বুঝবো চাষীদের মধ্যে উৎসাহের সঞ্চার হবে কিন্তু আজকে চৈত্র, বৈশাখ মাসে এই দর দিয়ে তিনি কাদের উপকার করছেন সেটা তিনি নিজেই বুঝতে পারছেন। অবশ্য তাঁরা কাদের উপকার করবার জন্য বদ্ধপরিকর সেকথা প্রমাণ হয়ে গিয়েছে। লেভি কর্ডন তুলে দেবার মধ্যে দিয়ে তাঁদের নীতি প্রমাণিত হয়ে গিয়েছে। মুখে তাঁরা যতই জনতার কথা বলুন না কেন জনতার ধার-কাছ দিয়েও ঘেসে না। তাই এই সমস্ত বড় বড় জোতদারদের কাছ থেকে তাঁরা লেভি পাবেন না বলে হাইকোর্টে যে সমস্ত কেস গিয়েছিল তা তুলে নিয়েছেন। এর থেকে বুঝতে পারছেন তাঁরা কাদের দরদী। কর্ডনিং না থাকার ফলে সব চেয়ে অভিশপ্ত হয়েছে যেসব উদ্বৃত্ত জেলা সেই জেলাগুলি। আমি উদ্বৃত্ত জেলার অধিবাসী, আমার বর্ধমান জেলা সম্বন্ধে এখনি আমার পূর্ববর্তী বক্তা যে ভুল তথ্য পরিবেশন করলেন এই বিধানসভা ভবনে আমি তার তীব্র প্রতিবাদ করছি। বাংলাদেশের একমাত্র জেলা হচ্ছে বর্ধমান জেলা যে শতকরা ১০০ ভাগ লেভির ধান দিয়েছিল এবং তার জন্য আমরা গর্ব অনুভব করি। উদ্বৃত্ত জেলার কৃষিজীবী হিসাবে আমাদের একটা কর্তব্য আছে সেটা হচ্ছে ঘাটতি জেলাকে খাওয়ান। বর্ধমান জেলা তার সেই ঐতিহাসিক ভূমিকা গ্রহণ করেছে বলে আমি বর্ধমানের কৃষকদের অভিনন্দন জানাচ্ছি। কিন্তু আমি তাঁদের একথা জানাতে চাই যে এই কর্ডনিং তুলে দেওয়ার ফলে বর্ধমান থেকে ঘাটতি এলাকায় এবং উদ্বৃত্ত জেলাগুলি থেকে ঘাটতি এলাকায় হু হু করে ধান চাল চলে আসবে এবং সেই সমস্ত জায়গায় চলে আসবে যেমন শিল্পাঞ্চল, সহরাঞ্চল যেখানে লোকের ক্রয় ক্ষমতা আছে। বর্ধমান জেলায় বা উদ্বৃত্ত জেলায় যেখান থেকে এই ধান চলে আসবে সেই সমস্ত জেলাগুলিতে ধানচালের মূল্য হু হু করে বেড়ে যাবে খোলা বাজারের জন্য, কর্ডনিং তুলে দেবার জন্য। ফলে বর্ধমান জেলার লোক যে না খেতে পেয়ে মারা যাবে একথা আমি ভবিষ্যৎবাণী করে দিয়ে যাচ্ছি। এবং আমি ডঃ ঘোষকে একথা বলতে পারি যে ১৯৪৩ সালের পুনরাবৃত্তি ডঃ ঘোষের এই খাদ্যনীতির ফলে বাংলাদেশে হবে, তা তিনি কোন রকমেই রোধ করতে পারবেন না। বাংলাদেশে সেদিনের খাদ্যমন্ত্রী যিনি ছিলেন তিনি দুর্ভিক্ষমন্ত্রী-রূপে আখ্যাত হয়েছিলেন তেমনি বাংলাদেশে ডঃ ঘোষও দুর্ভিক্ষমন্ত্রী বলে আখ্যাত হবেন এই ভবিষ্যৎবাণী আমি আজকে এই বিধানসভায় করে দিতে পারি। আর কথা বলা হচ্ছে যে ধানকলগুলিতে ধান ভাঙ্গাবেন বলেছেন কিন্তু দেড় মণ ধানে কত চাল তিনি নেবেন একথা স্পষ্ট করে বলেননি। সুতরাং তাঁর এই খাদ্য নীতি অস্পষ্ট এবং স্ববিরোধী। আমরা দেখতে পাচ্ছি এটা কৃষকদের উপর এবং যারা কিনে খাবে তাদের উভয়েই এই অভিশাপ বহন করবে এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমি জানি আজকে সরকার দেড় মণ ধানে সাড়ে ৩৮ সের চাল নেবেন কি কত নেবেন সেকথা পরিষ্কার করে বলুন। আর একটা কথা বলতে চাই প্রকিয়োরমেন্টের জন্য সহযোগিতা চাওয়া হয়েছে। একদিকে প্রকিয়োরমেন্টের জন্য সহযোগিতা চাওয়া হয়েছে আবার

আর দিকে লেভি, কর্ডন তুলে দেওয়া হয়েছে, দিয়ে বলে দেওয়া হয়েছে এসেনশিয়াল কমোডিটিস্ অ্যাক্ট প্রয়োগ করা হবে। আমার কথা হচ্ছে যদি তাঁরা ধান চান কৃষকের কাছে তার অংশত, সামান্য কিছু যদি তাঁরা লেভি করে নিতেন তাহলে তারা আনন্দসহকারে সেটা দিয়ে বাকী ধান তারা খোলা বাজারে বিক্রি করতে পারতো। একদিকে খোলা বাজারে বিক্রি করতে দেবেন বলছেন, কর্ডনিং তুলে দেবেন বলছেন, আবার আর একদিকে বলছেন জোর করে তাদের কাছ থেকে ধান আনা হবে এই স্ববিরোধী খাদ্যনীতির ফলে আমরা পশ্চিমবঙ্গে এক ভয়াবহ দুর্ভিক্ষের পদধ্বনি শুনতে পাচ্ছি। আমি সেজন্য ডঃ ঘোষকে তাঁর এই স্ববিরোধী খাদ্যনীতি প্রত্যাহার করার জন্য অনুরোধ করবো এবং সব চেয়ে বড় কথা হচ্ছে খাদ্যনীতিতে গ্রামগুলির কথা ভাবা হয়নি। সহরে যে লোক বাস করে তাদের জন্যই এই খাদ্যনীতি করা হয়েছে, র‍্যাশানে তাদের চাল দেওয়া হবে, আবার খোলা বাজারে তারা চাল পাবেন, যেকোন উপায়ে তাদের খুসী করার ব্যবস্থা করা হয়েছে। গ্রামাঞ্চলে মডিফায়েড র‍্যাশান দেওয়া হয়না, মডিফায়েড র‍্যাশান তুলে দেওয়া হয়েছে, গ্রামের লোককে সরবরাহের কোন ব্যবস্থা নেই। এই রকম ধরনের একটা অবস্থার মধ্যে দেশকে তিনি কোথায় নিয়ে যেতে চান তা আমরা বুঝতে পারছি না। সেইজন্য আমরা এই খাদ্যনীতির বিরোধিতা করছি এবং আমরা আশা করছি যে তিনি একটু সংগতভাবে তাঁর খাদ্যনীতি সম্বন্ধে চিন্তা করে হয় তা সংশোধন করবেন, না হয় তা প্রত্যাহার করবেন।

**Shrimati Geeta Mukhopadhyay:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, যুক্তফ্রন্ট সরকারের উপস্থাপিত খাদ্য নীতির প্রতি আমার সাধারণ সমর্থন ঘোষণা করে আমি কয়েকটি কথা উপস্থিত করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মূল কথা বলার আগে শ্রদ্ধেয় মাননীয়া সদস্যা পূরবী মুখোপাধ্যায় যে সব সমালোচনা যুক্তফ্রন্ট সরকারের করেছেন তার মধ্যে একটা কথার বিষয়ে উল্লেখ না করে আমি থাকতে পারছি না। তিনি জিজ্ঞাসা করেছেন যে এই সরকার তার টারগেট ঘোষণা করেন নি কেন—সেটা কি ভয় পেয়ে করেন নি, শুনতে শুনতে আমার মনে হল

where angels fear to tread fools rush in

এখানেই দাঁড়িয়ে ১৫ লক্ষ টন টারগেট ডিক্লেয়ার করেছিলেন কংগ্রেস সরকারের মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন। এবং মাত্র ৬ লক্ষ টন তিনি সংগ্রহ করে বিরাট সাফল্য অর্জন করেছিলেন সেটা কি তিনি ভুলে গেলেন। তারপর এখানে প্রশ্ন উঠেছে যে যা প্রয়োজনীয় তা সংগ্রহ করা যাবে কিনা। এই বিষয়ে আমার সাজেশান আমি মন্ত্রিমহাশয়ের কাছে নিশ্চয়ই উপস্থিত করব। কিন্তু তার আগে অন্য দুই-একটি কথা আমি উল্লেখ করতে চাই। প্রথমতঃ এরা যে সংগ্রহ মূল্য বৃদ্ধির ঘোষণা করেছেন আমার মনে হয় সেটা খুব ভাল সিদ্ধান্ত এবং এখনও পর্যন্ত শুধু বড় বড়দের কাছে চাল আছে—আমাদের কাছে যা ইনফরমেশান আছে তা নয়। যাকে আমরা ধনী কৃষক বলি তাদের কাছে এখনও চাল আছে। এবং এই পরিস্থিতিতে যখন তারা ঘাটতি এলাকাতে গোটা সংগৃহীত অংশ স্থানীয় ষ্টক রাখবেন বলে বলেছেন এবং বাড়তি এলাকাতেও একাংশ স্থানীয় ষ্টক রাখবেন বলে বলেছেন আমার মনে হয় এই দুটি যে কনডিশান করেছেন যেটা আমাদের সংগ্রহকে বাড়াতে সাহায্য করবে। যদিও একথা ঠিক যে বিপুল বৈপ্লবিক খাদ্য নীতির দারুন তরঙ্গ অভিঘাতের পিছনে পিছনে যদি ডাঃ ঘোষকে আসতে না হত তাহলে স্বাধীনভাবে তরী চালিয়ে তিনি উপযুক্ত আরও উপযুক্ততর ব্যবস্থা নিজেই করতে পারতেন। এই পরিস্থিতিতে তা সত্ত্বেও যে বাস্তবানুগ দৃষ্টিভঙ্গী তিনি নিয়েছেন তার মধ্যে এই বিষয়টি আমি বিশেষভাবে উল্লেখ করতে চাই যেটা সাহায্য করবে। সেই সঙ্গে এটাও বলতে চাই যে রেশন-এর দাম যে তা সত্ত্বেও বাড়াননি সেজন্য তাঁরা আমাদের ধন্যবাদার্হ। অবশ্য লক্ষপতি কয়জন রেশন খান আর সাধারণ যে ভূমিহীন সাধারণ মানুষ অথবা যে শ্রমিক স কত রেশন খায় সেন্সাস রিপোর্ট দেখলেই এবং মনোপলি কমিশনের রিপোর্টটাকে আরেকবার স্মরণ করলেই নিশ্চয়ই আমার শ্রদ্ধেয়া বন্ধু শ্রীপূরবী মুখোপাধ্যায়-এর মনে পড়বে যে কাকে ভয়েটেজ দেওয়া হচ্ছে। এই সূত্রে আমি বলতে চাই যে আমাদের মন্ত্রিসভা মিল সম্পর্কে য সিদ্ধান্ত করেছেন যে তাদেরকে শুধু ভাঙ্গাতে দেবেন—আমি বলি এটা সঠিক সিদ্ধান্ত। কিন্তু এর মধ্যে একটা কথা স্পষ্ট করে বলা নাই নিশ্চয়ই সেকথা তাদের মনে করিয়ে দিতে চাই

যে মিলদের কেনবার কোন অধিকার থাকবে না। এবং পুরানো ষ্টক তারা যা কিনেছিলেন তার যে পরিমাণ তাদের কাছে পাওয়ার কথা ছিল তার ন্যায্য দামে গভর্নমেণ্ট সংগ্রহ করে নেবেন। আমি জানি মিলমালিকদের মধ্যে নিশ্চয়ই দুই রকম লোক আছেন, এই সরকারের সঙ্গে এই বিষয়ে সহযোগিতা করবেন এই রকম কিছু কিছু খবর নিশ্চয়ই আমরা পেয়েছি। কিন্তু যদি ধরে নিই যে বেশীরভাগ সহযোগিতা করবেন না তাহলে শ্রীমতী মুখোপাধ্যায় জিজ্ঞাসা করেছেন যে কার ভরসায় যুক্তফ্রণ্টের মন্ত্রিসভা এই নীতি নিচ্ছেন। আমি তার কাছে আপনার মাধ্যমে নিবেদন করতে চাই যে ভরসা নিশ্চয়ই আছে। যেদিন কলকাতায় ডিসটারবেন্স হয় সেখানে পুলিশ ব্যবস্থা কেন নেওয়া হয়নি তার জন্য এ্যাসেম্বলি হলে বিপুল শোকের কান্না বয়ে গিয়েছিল অপোজিশান বেঞ্চ থেকে তা সত্ত্বেও ৪ ঘণ্টার মধ্যে সে ডিসটারবেন্স বন্ধ হয়ে গিয়েছিল সেটা কার ভরসায় জানতে পারি কি! সে যার ভরসায় তাদের সম্পর্কে আমি শ্রদ্ধেয় খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং বিশেষ করে উল্লেখ করছি যে মন্ত্রিমহাশয় সকল পক্ষের সহযোগিতা চেয়েছেন—আমরা সরকারী পক্ষের তরফ থেকে নিশ্চয়ই বলতে পারি যে সম্পূর্ণ সহযোগিতা আপনি পাবেন তার কথা আপনি আমাদের কাছ থেকে নিতে পারেন।

[2-50—3 p.m.]

আপনি ডাক দিন প্রতি গ্রামে প্রতি শহরে কমিটি তৈরী করবার জন্য এবং সেই কমিটি শুধু যে এই সংগ্রহে সাহায্য করবেন তাই নয়, যদি কোন মিলার ষ্টক না দেবার চেষ্টা করেন তাহলে এলাকায় এলাকায় গিয়ে সেই ষ্টক ধরবার ব্যবস্থা হবে এবং চোরাইভাবে সেসব ধান এখনও তারা কেনবার চেষ্টা করছে সেই এলাকার মানুষ তা জানাবেন কোনখানে সেগুলি লুকোচ্ছেন। সুতরাং এলাকায় এলাকায় জনসাধারণের এই নির্বাচিত কমিটি পপুলার কমিটি সরকারী বে-সরকারী বাহিনী হিসাবে প্রকৃত ন্যায্য দামে চাল বিক্রি করবার জন্য যে গার্ডিয়ান সেই কমিটি করবার দিকে আমরা এগিয়ে যাবো এবং আমি বিশ্বাস করি মন্ত্রীমণ্ডলীর কাছ থেকে সেই কমিটি সর্বতোমুখী সাহায্য পাবে। সেই সাহায্যের কথা তাঁদের ঘোষণা করবার জন্য অনুরোধ করছি। এই সূত্রে আমি এটুকু বলতে চাই যে এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট লাগানো হবে বলে মাননীয় সদস্য শ্রী চৌধুরী মহাশয় যে ভয় পেয়েছেন স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি বলতে চাই যে, নিশ্চয় সেটাই হচ্ছে আসল কথা যে, পূর্বতন সরকারের অত্যন্ত অবিবেচনাপ্রসূত নীতির ফলে মাঝামাঝি অবস্থায় এই সরকার গদিতে আসবার ফলে যেসব অসুবিধা দেখা দিয়েছে তাকে প্রথম থেকে পূর্ণমাত্রায় সরকারী স্টেট ট্রেডিং প্রযুক্ত হওয়া সম্ভবপর হয় নি—তাতে অনেক দৃষ্টিভঙ্গী নিতে হয়েছে যা আগামী কালও নেওয়া যেতে পারে। কিন্তু এখানে যেটুকু নেওয়া হয়েছে তার যে পরিপূরক সেই পরিপূরক যদি জনসাধারণের উদ্যোগে হয়ে থাকে তাহলে এসেনসিয়াল কমডিটিজ অ্যাক্ট অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা এবং তাকে চালু করবার জন্য সর্বতোভাবে চেষ্টা এই জনসাধারণের কমিটি করবেন। পাড়ায় পাড়ায় এলাকায় এলাকায় সমস্ত জায়গায় মানুষদের এই কমিটি সেই ব্যবস্থা করবে—এই কথা বলার সঙ্গে সঙ্গে স্পীকার মহাশয় আর একটি কথা উল্লেখ করে আমার বক্তব্য আমি শেষ করবো। সেটা হচ্ছে মেদিনীপুর জেলার মধ্যে যে শিল্পপ্রধান জায়গা আছে সে বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি। এই খড়্গপুর শহর হচ্ছে বিরাট শিল্পপ্রধান শহর—তবুও সেখানে স্ট্যাটুটারী রেশনিং নেই। আমি স্ট্যাটুটারী রেশনিং-এর দাবী করছি না—কিন্তু সেখানে যে আড়াইশো গ্রাম করে গম দেওয়া হয় তার পরিমাণ বৃদ্ধি করার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো এবং একথা উল্লেখ করবো যে, যে গ্রামের স্যাংশন আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে দিয়েছেন কেন্দ্রীয় সরকার সেখানে ওয়াগন মুভমেন্টের ব্যবস্থা না করার ফলে খড়্গপুর ইয়ার্ড রিপেয়ারিংয়ের জন্য সেই ওয়াগন চলতে না পারার জন্য তা যেতে পারছে না। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের মন্ত্রিসভা যাতে একটু আলোচনা করেন এবং আর একটু বাড়ানোর চেষ্টা করেন এই অনুরোধ আমি তাঁদের কাছে করবো।

**Shri Khalil Sayed:**

স্পীকার মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী যে খাদ্যনীতি সম্পর্কে এই যে প্রস্তাবনা এই হাউসে রেখেছেন আমি তার সম্পর্কে আলোচনা করতে উঠে একথা বলতে চাই যে, শ্রদ্ধেয় খাদ্যমন্ত্রী

একজন বাংলাদেশের খ্যাতনামা সুপণ্ডিত এবং বিজ্ঞ লোক। সুতরাং তিনি সর্বদিক বিবেচনা করে তাঁর খাদ্যনীতি হয়তো স্থির করবেন এটাই ভেবেছিলাম। কিন্তু দেখা গেল যে খাদ্যনীতি তিনি ঘোষণা করেছেন যে-কোন কারণেই হোক তা সম্পূর্ণ অস্পষ্ট এবং কুহেলিকাময়। একথা তিনি স্বীকার করেছেন যে দুই বছর পর পর খরা হয়ে গেছে—তার বক্তব্যের মধ্যে একথা রয়েছে, এইজন্য খাবারের অভাব হয়েছে। সঙ্গে সঙ্গে তিনি একথা বলেছেন যে খাওয়ার লোকও বেড়েছে সুতরাং খাবারের অভাব হয়েছে। তিনি বলেছেন এক জায়গায় যে শুধু খাদ্যশস্যের রেশন করা অবৈজ্ঞানিক। এখন খাদ্যশস্যের রেশন করা যদি অবৈজ্ঞানিক হয় তাহলে আমি তাঁর কাছ থেকে আশা করবো তিনি বৈজ্ঞানিক প্রথায় ডিম-দুধ ইত্যাদি রেশন করবেন। একটা ভাল জিনিস এই সরকার করেছেন আমি তার জন্য তাঁদের ধন্যবাদ দিচ্ছি। যেটা নিয়ে সবচেয়ে বেশী নির্বাচনের সময় কংগ্রেস পক্ষকে তারা বিরক্ত করেছিল লেভি এবং কর্ডন—এটা তাঁরা তুলে দিয়েছেন—কেন না, এই নূতন সরকার জোতদারদের দ্বারা পরিপুষ্ট সরকার—নির্বাচনের সময় তাঁরা জোতদারদের যথেষ্ট সাহায্য পেয়েছেন এবং তাদের প্রতিশ্রুতিও দিয়ে এসেছিলেন যে তাঁরা সরকার গঠন করতে পারলে এই লেভি এবং কর্ডনিং প্রথা তাঁরা তুলে দেবেন। স্যার, আমরা দেখছি গ্রামে গ্রামে যখন খাদ্যশস্য সংগ্রহের অভিযান চলেছে, তখন ঐ সরকারী দলের কিছু কিছু লোক ঐ জোতদারদের পাশে দাঁড়িয়েছেন—তাদের বলেছেন যে তোমরা এক ছটাক ধান সরকারকে দিও না এবং আমরা নির্বাচনের সময় দেখেছি তাঁরা মিল মালিকদের সাহায্য নিয়েছেন এবং কর্ডনিং প্রথা তুলে দেবার জন্য সেখানে তারা যাতে মজুত সঞ্চয় করতে পারে একটা কৃত্রিম অভাবের সৃষ্টি করে ধানের দর চালের দর বাড়িয়ে একটা অভাব সৃষ্টি করতে পারে সেইজন্য অত্যন্ত ভেবে-চিন্তে তাঁরা কর্ডনিং এবং লেভি তুলে দিয়েছেন। স্যার, বিধিবদ্ধ এলাকায় রেশনিং তোলা হয় নি। এখানে আমি বলতে চাই এই কথা যে, তাহলে কোন নীতির ভিত্তিতে জেলার অন্তর্বর্তী কর্ডনিং তুলে দেওয়া হোল? অথচ একই বাংলাদেশে এক এক জায়গায় কর্ডনিং রয়ে গেল। তাহলে নীতিটা কি ভিত্তিতে কি এটা বুঝতে পারছি না। তাঁরা ধানের সংগ্রহ মূল্য কিছুটা বাড়িয়েছেন—চালের দাম কিছুটা বাড়িয়েছেন—কিন্তু যেসমস্ত এলাকা থেকে সংগ্রহ হবে সেই সমস্ত এলাকার পাশাপাশি খোলা বাজারে ঐরকম চড়া মূল্যে গরীব লোককে ধানচাল কিনে খেতে হবে। আজকে আপনি জানেন যে কিনে যারা খায় তাদের সংখ্যা বেশী এবং যারা বিক্রি করে তাদের সংখ্যা কম। মজুতদারদের দু পয়সা পাইয়ে দেবার জন্য তাঁরা এই সুবিধা করে দিয়েছেন। এই যে মিল থেকে ধান-চাল করে দেওয়া হবে তার জন্য তাঁরা বলেছেন যে আড়াই টাকা বানি দেওয়া হবে—কিন্তু রেসিওটা কি, চাল কি পরিমাণ তাদের কাছ থেকে নেবেন একথা স্পষ্ট করে কিছুই বলেন নি। কতটা চাল মিলওয়ালারা দেবে তার কোন উল্লেখ তাঁর বক্তব্যের মধ্যে নেই। আবার বলেছেন যে ঘাটতি এলাকায় তাঁরা নাকি সংগ্রহ করে, সংগৃহীত ধানচাল সেই এলাকায় রেখে দেবেন। এলাকাতো ঘাটতি, তাহলে সংগ্রহ হবে কোথা থেকে? কাজেই ঘাটতি এলাকায় সংগ্রহের কোন প্রশ্ন উঠে না। তারপর উৎপাদকদের বেলায় সঞ্চয়ের কোন সীমা বলেন নি। অনুৎপাদকদের বেলায় বলেছেন ১শ মণের উর্ধ্বে রাখলে অনুমতি নিতে হবে। এ সম্পর্কে আমার পূর্ববর্তী বক্তারা স্পষ্ট করে বলেছেন—আমি উৎপাদকদের সম্পর্কে এইটুকু বলতে চাই যে, উৎপাদকরা কি পরিমাণ ধান রাখতে পারে সেটা যখন নির্দিষ্ট করে বলা নেই তখন আমার বিশ্বাস জোতদার যারা উৎপাদক হিসাবে পরিচিত তারা যত খুশী ধান রাখতে পারে—এই সরকার তা বেঁধে দেবেন না, কারণ তাঁরা ঐ সমস্ত জোতদারদের সাহায্যে পরিপুষ্ট হয়ে ইলেকশনে জিতেছেন। আবার বলা হচ্ছে লেভিও নেই, কিন্তু অত্যাবশ্যকীয় পণ্য আইন ব্যবহার করা হবে, অর্থাৎ প্রয়োজন হলে সীজ করে ধানচাল মানুষের ঘর থেকে বের করে নেওয়া হবে। আমি বুঝতে পারছি না যেখানে লেভি নেই সেখানে সিজ করার কি প্রয়োজন আসতে পারে, এই আইনটা প্রয়োগ করার কি প্রয়োজন আসতে পারে। এটা সেলফ কনট্রাডিকটরী বলে আমার মনে হয়। তিনি বলেছেন খাদ্য বলতে তরিতরকারির কথা, তরিতরকারির কথাও বোঝায়। আমরা এই তরতরকারির কথায় কাঁচকলা নিয়ে কত রসিকতা শুনেছি—কিন্তু আজকে ও'রাই এগুলি খাদ্যের পর্যায়ে এনে ফেলছেন। ও'রা বলছেন যে তরিতরকারী খাদ্যের মধ্যে পড়ে। তারপর কোন কোন এলাকায় বিধিবদ্ধ রেশনিং এলাকায় একথা পরিষ্কার তাঁর বক্তব্যের মধ্যে নেই যে, কোন কোন এলাকায় খাদ্য যেতে পারবে না, কোন

কোন এলাকায় পারবে। বাংলাদেশের কোন জায়গায় ধানচাল যাবে কোন জায়গায় যাবে না, কোন জায়গা থেকে আসবে বা আসবে না এইসব এরিয়া মেনসন করা নেই সেইজন্য আমি বলবো এই জোতদার এবং মজুতদারদের সাহায্যে পরিপুষ্ট এই সরকার তাঁরা নির্বাচনের সময় ব্যবসায়ী অ্যাসোশিয়েশন মার্কেটিং অ্যাসোসিয়েশনের সাহায্যে কোটি কোটি টাকা নিয়ে নির্বাচনে জিতে এই হাউসে চলে এসেছেন। তাঁরা যে খাদ্যনীতি ঘাষণা করেছেন তাতে তাদেরই স্বার্থ পরিপুষ্ট করা হবে—বাংলাদেশের মানুষ না খেয়ে মারা যাবে, বাংলাদেশে আবার দুর্ভিক্ষ দেখা দেবে এই জন্য এই অস্পষ্ট এবং কুহেলিকাময় খাদ্যনীতির বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3—3-35 p.m.]

**Shri Amarendra Nath Roy Prodhan:**

মাননীয় স্পীকার মহাশয়, খাদ্যমন্ত্রী ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ তাঁর বাস্তব অভিজ্ঞতা এবং বর্তমান পরিস্থিতি বিচার করে যে খাদ্যনীতি ঘোষণা করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাই। স্যার, আপনি জানেন যে, ডঃ ঘোষ বর্তমানে যে খাদ্যসংকট আছে তাকে গোপন করার চেষ্টা করেন নি। তিনি ৪টি শব্দের ভেতর দিয়ে ঘোষিত খাদ্যনীতির মধ্যে একথা অত্যন্ত পরিষ্কারভাবে রেখেছেন এবং বলেছেন "খাদ্য অবস্থা অত্যন্ত উদ্বেগজনক"। তাঁর বাস্তববাদী দৃষ্টিভঙ্গী পরিষ্কার হয়ে উঠেছে। কারণ তিনি ঐ কংগ্রেসী মন্ত্রীদের মতন নন। তিনি ময়দানে কটা গরু বা শুয়োর আছে তা বিচার করে খাদ্যাভাব আছে কিনা সেটা বিচার করেন নি। তিনি বিচার করতে চান নি শ্মশানের আগুন দেখে যে খাদ্যাভাবে লোক মরলো কিনা, দেশে খাদ্যাভাব আছে কিনা সেটা বিচার করার জন্য তিনি ঐ মেডিক্যাল রিপোর্ট বা পোস্টমর্টেম রিপোর্ট দেখতে চান নি। তিনি যে খাদ্যনীতি ঘোষণা করেছেন সেটা অত্যন্ত বাস্তবসম্মত বলেই আমি মনে করি। মাননীয় সদস্য খলিল সাহেব বললেন যে খাদ্যনীতি অস্পষ্ট। অস্পষ্ট নিশ্চয়ই নয়, তবে সুস্পষ্ট রাখার উপায় কি? যে খাদ্যনীতি ৪ মাস পরে ঘোষিত হচ্ছে সেখানে আমাদের কতটুকু সুযোগ আছে? সুস্পষ্ট রাখার কোন উপায় নেই, কাজেই যা কিছু করতে হবে, তার জন্য যদি পরবর্তী কালে মাননীয় সদস্য নারায়ণ চৌধুরী মহাশয় যে দুর্ভিক্ষের পদধ্বনি শুনেছেন, আমি বলব সেই দুর্ভিক্ষ যদি আসেই, তবে তার জন্য দায়ী সরকার পক্ষ নয়, কংগ্রেসই তার জন্য দায়ী। এটা আমি এইজন্যই বলছি তার কারণ কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গ থেকে বিদায় নেবার সময় খাদ্য দপ্তরে যা রেখে গিয়েছেন সেটা আমাদের পরিষ্কারভাবে জানা দরকার। তাঁরা যাবার সময় ভাঁড়ার একেবারে শূন্য করে গিয়েছেন, মাত্র ৫০ হাজার টন চাল, কতকগুলো এলোমেলো ফাইল যার মধ্যে সব গোজামিল, আর কিছু চোরাকারবারী, আর মজুতদার এইমাত্র রেখে গিয়েছেন। অর্থাৎ সম্পূর্ণ হ জ ব র ল অবস্থায় তাঁরা রেখে গিয়েছেন। খাদ্য দপ্তরের যখন এই অবস্থা তখন আজকে অঘ্রাণ মাসে ধান উঠেছে, পোষ-মাঘ-ফাল্গুন-চৈত্র এই চার মাস পরে কোন সুস্পষ্ট খাদ্যনীতি গ্রহণ করা সম্ভব নয়। সেইজন্যই ডঃ ঘোষ যে খাদ্যনীতি বা যে কর্মসূচি ঘোষণা করেছেন আমি সেটা সমর্থন করছি। স্যার, আজকে যে অবস্থা তাতে স্বীকার করবেন যে, পশ্চিমবঙ্গ সরকার কংগ্রেস আমলে বহুবার রাষ্ট্রপতি কলস পুরস্কার পেয়েছেন, "অধিক খাদ্য ফলাও আন্দোলনে", কিন্তু আসলে কলসটা ফুটো। সেই ফুটো কলস নিয়েই আমাদের কাজ সুরু করতে হচ্ছে। আজকে দেশের যে শোচনীয় পরিস্থিতি সে দিকে যদি আমরা তাকাই তাহলে দেখবো যে সেখানে কোন তথ্য ঠিক নেই, সমস্ত ভুল তথ্য। যার উপর ভিত্তি করে খাদ্যনীতি গ্রহণ করা হবে, সেটা আপনার কাছে রাখছি। এটা আমার তথ্য নয়, নির্বাচনের আগে কংগ্রেস সরকার পথে-মাঠে-ঘাটে এটা বিলি করেছিলেন। "পশ্চিমবঙ্গের জেলায় জেলায় বহুমুখী উন্নয়ন" এই পুস্তিকার ভূমিকায় পরিষ্কার বলা হচ্ছে স্বাস্থ্য, শিক্ষা, কৃষি, শিল্প, গ্রাম উন্নয়ন, সকল ক্ষেত্রে যে নীতি অনুসরণ করা হয়েছে তাতে প্রত্যক্ষ ও পরোক্ষ ফলে রাজ্যের সাধারণ মানুষ বিভিন্ন ক্ষেত্রে আগের চেয়ে আরো বেশী উন্নত জীবন যাপনের সুযোগ-সুবিধা পাচ্ছেন। অর্থাৎ তাঁরা বলবার চেষ্টা করেছেন যে ১৭ বছর আগে মানুষের যে খাদ্যের দুরবস্থা ছিল তার চেয়ে এখন ভালো আছে। কিন্তু সত্যিই কি বাস্তব অবস্থা তাই? যখন আমরা একথা বলবার চেষ্টা করি যে, ১৯৪৭ সালে সাধারণ মানুষের খাওয়ার যে অবস্থা ছিল বর্তমানে তার চেয়ে আরো খারাপ হয়েছে, তখন তাঁরা বলেন জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে। এই পুস্তিকার

হিসাব ঠিক তার উল্টো। আমি সেই হিসাবের কিছু অংশ আপনার সামনে তুলে ধরছি। এটা আমাদের নয়, কংগ্রেস সরকারের। নীচে পরিসংখ্যান দিলাম:—

| | চালের উৎপাদন বৃদ্ধির পরিমাণ | জনসংখ্যা বৃদ্ধির পরিমাণ |
|---|---|---|
| হাওড়া জেলা | ২০ | ২৫ |
| হুগলী জেলা | ২৫ | ২৩ |
| চব্বিশপরগনা জেলা | ৫০ | ৪৬ |
| মেদিনীপুর জেলা | ৩৩ | ২৫ |
| পুরুলিয়া জেলা | ১৪ | ১৬ |
| বাঁকুড়া জেলা | ৬০ | ২৭ |
| বীরভূম জেলা | ৫০ | ৪১ |

বর্ধমানে ৬৫ ভাগ চালের উৎপাদন বেড়েছে, জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে ৪৮ ভাগ, নদীয়ায় চালের উৎপাদন বেড়েছে ৪০ ভাগ, জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে ৬২ ভাগ, মুর্শিদাবাদে চালের উৎপাদন ৫০ ভাগ বেড়েছে, জনসংখ্যা বেড়েছে ৩৭ ভাগ, মালদহে চালের উৎপাদন বেড়েছে ২৫ ভাগ, জনসংখ্যা বেড়েছে ৪২ ভাগ, পশ্চিম দিনাজপুরে চালের উৎপাদন বেড়েছে আড়াইগুণ, জনসংখ্যা বেড়েছে ৪১ ভাগ, দার্জিলিং-এ চালের উৎপাদন ৪০ ভাগ বেড়েছে জনসংখ্যা বেড়েছে ৫১ ভাগ, জলপাইগুড়িতে চালের উৎপাদন বেড়েছে ৩০ ভাগ, জনসংখ্যা বেড়েছে ৫৩ ভাগ, কোচবিহারে চালের উৎপাদন বেড়েছে আড়াইগুণ, জনসংখ্যা বেড়েছে ৫৫ ভাগ মাত্র। হাওড়া, নদীয়া, দার্জিলিং এবং জলপাইগুড়ি এই ৪টি জেলা ছাড়া সর্বক্ষেত্রে চালের উৎপাদন যেভাবে বেড়েছে জন্মহার সেই তুলনায় অনেক কম হয়েছে। এই পুস্তিকার হিসাব যদি ধরা যায় তাহলে খাদ্যাভাব থাকা উচিত নয়। আসল কথা সমস্তটাই একটা গোঁজামিল হিসাব। কংগ্রেস সরকারের আমলে যা কিছু দেওয়া হয়েছে সব কিছু গোঁজামিল। সেই গোঁজামিলের উপর ভিত্তি করে কোন সুস্পষ্ট খাদ্যনীতি আজকের দিনে গ্রহণ করা সম্ভবপর নয়। পশ্চিমবঙ্গ খাদ্য ঘাটতি অঞ্চল, শুধু মাত্র এই এলাকার খাদ্য দিয়ে এই এলাকার মানুষের অভাব মোচন করা সম্ভব নয়। খাদ্য-মন্ত্রী কেন্দ্রের কাছে ১৫ লক্ষ টন চাল ও গম চেয়েছেন আশা করেছেন কেন্দ্র তা দেবে। আজকে কেন্দ্রের কাছে আরো দাবী রাখা দরকার আছে এবং খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব যে শুধুমাত্র প্রদেশ ভিত্তিতে নয়, সারা ভারতবর্ষে একটি মাত্র খাদ্যনীতি গ্রহণ করা হোক এবং এটাই শেষ কথা নয়, সারা ভারতবর্ষে খাদ্যের দর এক করে দেওয়া হোক। চাল এবং গমের দাম এক করে দেওয়া হোক। আমি জানি ওপক্ষে সদস্য যাঁরা বসে আছেন এবং দিল্লীতে যাঁরা ক্ষমতায় বসে আছেন তাঁরা একথা শুনলে মনে করবেন জীবনে বোধ হয় এই রকম অবাস্তব কোন প্রস্তাব শুনেন নি যে সারা ভারত-বর্ষে চাল এবং গমের দাম এক হবে। আজকে পশ্চিমবাংলা যেহেতু ঘাটতি অঞ্চল, শুধু সেই উদ্দেশ্যেই বলছি না। জাতীয় সংহতির নাম করে ইস্পাত এবং কয়লা এই দুটো জিনিষের দাম সর্বক্ষেত্রে এক করা হয়েছে। সারা ভারতবর্ষে ইস্পাতের দাম এক। যদিও পূর্বাঞ্চলে কয়লা উৎপাদন হয় তাহলেও সাবসিডি দিয়ে, সারচার্জ বসিয়ে, সরকারি সাহায্য দিয়ে সুদূর পাঞ্জাবে, সুদূর বোম্বাইয়ে, সুদূর কেরালায় কয়লার দাম যদি এক হয়, তাহলে খাদ্যের ব্যাপারে, চালের এবং গমের ব্যাপারে কেন এক নীতি গোটা দেশের মধ্যে থাকবে না এবং এক দামই বা থাকবে না? আজ আমি অনুরোধ করব স্যার, আপনার মাধ্যমে ডঃ ঘোষকে যে এটা যেন তিনি দিল্লির দরবারে রাখেন। আমাদের পরিষ্কার বক্তব্য আজকে যে অবস্থা সুরু হয়েছে, এই অবস্থার পরিপ্রেক্ষিতে যদি কেন্দ্রীয় সরকার আমাদের যে সামান্যতম দাবী ১৫ লক্ষ টন চাল এবং গম মিলে সেটা যদি তাঁরা না দেন, যদি একই দাম ভারতবর্ষের সর্বত্র সৃষ্টি করতে না চান, চাল এবং গমের যদি একটা ফুড জোন অর্থাৎ সমস্ত ভারতবর্ষের মধ্যে একটিমাত্র ফুড জোন সৃষ্টি করতে না চান; তাহলে আমি অনুরোধ করব যুক্তফ্রন্টের মন্ত্রিসভাকে বিচার করে দেখার জন্য যে পশ্চিমবাংলার মানুষ শুধু মাত্র ঐ জাতীয় ঐক্য, জাতীয় সংহতি গড়ে তুলবে অথচ তাঁদের পেট ভরবে না; তারা খেতে পাবে না কেন? এখানে প্রাদেশিকতার প্রশ্ন নয়, উদ্বৃত্ত প্রদেশের মানুষ পেট ভরে খাবে আর

পশ্চিমবাংলার মানুষ গামছা পেটে বেঁধে থাকবে এটা চলতে পারে না, এই অবস্থা চলতে দিে পারি না। যদি এই অবস্থা চলে তবে জাতীয় ঐক্য ভেঙ্গে পড়বে। তবে একটা জিনিষ আ পরিষ্কারভাবে জানা এবং চিন্তা করার দরকার আছে এবং যুক্তফ্রন্ট সরকারের' মন্ত্রিসভাকে বল যে সেই চিন্তা আপনারাও করুন। যদি এই ৩টি জিনিষ সম্পর্কে কেন্দ্রিয় সরকার সুস্পষ্টভা আমাদের সামনে কোন বক্তব্য না রাখেন তাহলে এই পশ্চিম বাংলায় পাটের চাষ বন্ধ করে দিে সেই জায়গায় ধানের চাষ করব কি না? উত্তর বাংলায় দার্জিলিং, জলপাইগুড়ি জেলায় যেখাে চা বাগিচা আছে সেই চা বাগীচার চা বাগান বন্ধ করে দিয়ে সেখানে ধানের চাষ, ধানের আবা সুরু করব কি না? ঐ তামাকের উপর যে ট্যাক্স কেন্দ্রীয় সরকার নেয়, সেই তামাকের চাষ আমর বন্ধ করব কি না? এই প্রশ্নগুলি ভেবে দেখা দরকার আছে, আজকে সরকার পক্ষের যে বক্তব এতক্ষণ ধরে শুনলাম তাতে একটা জিনিষ পরিষ্কার দেখছি যে তাদের বড় আফসোস, তাদের ব জ্বালা। আমাদের নতুন খাদ্যমন্ত্রী যে নতুন খাদ্যনীতি ঘোষণা করেছেন—আসল কথা তাঁরা সেট সহ্য করতে পারছেন না। যুক্তফ্রন্টের মন্ত্রিসভা খাদ্যনীতি সম্পর্কে একটা অত্যন্ত বলিষ্ঠ নীতি গ্রহণ করেছেন, এটা সহ্য করতে পারছেন না।—সব সময়েই তাঁদের গায়ের জ্বালা, যে তাঁরা য করেছেন তা বোধ হয় সব চাপা পড়ে গেল। কংগ্রেসের নাম দেশ থেকে মুছে যাচ্ছে। কংগ্রেসের আমলে যা-কিছু সব বুঝি শেষ হয়ে গেল, তাই ও'দের বড় দুঃখ, স্যার। ও'দের দুঃখ নিবারণের জন্য আমি আমার বক্তব্য শেষ করার আগে আপনার কাছে একটি প্রস্তাব রাখছি।

স্যার, এই বিধানসভা চত্বর আপনারই এক্তিয়ারে। এখানে একটি শিলা প্রোথিত করে দিন এবং তাতে লিখে দিন, একদা পশ্চিমবঙ্গে এক রাজা বাস করিতেন, সেই রাজার নাম ছিল কংগ্রেস। তিনি দেশের মানুষকে খাদ্যের বদলে গুলি দিয়াছেন। একথা লেখা থাক সেই শিলালিপির মধ্যে। এই শিলালিপি উদ্বোধনের সময় এই হাউসে যিনি আসতে পারেন নি সেই আগেকার খাদ্যমন্ত্রী শ্রী পি সি সেনকে নিয়ে আসুন, এটা তিনিই উদ্বোধন করে যান।

(At this stage the House was adjourned for 20 minutes)

(After adjournment)

[3-35—3-45 p.m.]

**Shri Byomkes Majumdar:**

মাননীয় স্পীকার মহাশয়, আমার পরম শ্রদ্ধেয় ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ, খাদ্যমন্ত্রী যে সুরে সেদিন খাদ্যনীতি সম্বন্ধে আমাদের কাছে বক্তৃতা দিয়েছেন তাতে আমি অত্যন্ত আনন্দিত। বক্তৃতার বিষয়বস্তুর জন্য নয়, যে মন নিয়ে যে দরদ দিয়ে জিনিষটা তিনি উপস্থিত করেছেন সেদিন আমাদের এদিককার সকলেই আমরা আনন্দিত হয়েছি। তার কারণ খাদ্য নিয়ে কোনদিন রাজনীতি আমি পছন্দ করি নি, এখনও করি না। খাদ্য সম্বন্ধে তিনি যে সহযোগিতার হস্ত প্রসারিত করেছেন সেই সহযোগিতার হস্ত প্রসারের জন্য আমরাও উন্মুখ হয়ে আছি। এখানে যা বলব সেটা হল আমাদের মনে কিছু সংশয় এসেছে। খাদ্য পরিস্থিতির মোকাবিলা করার জন্য যে সংশয় আমাদের মনে এসেছে, ডঃ ঘোষের মনেও তা ছিল যার জন্য তিনি সাহস করে সমস্ত কথা স্পষ্টভাবে বলতে পারেন নি। তিনি ত'ার খাদ্যনীতি সম্বন্ধে যে কয়টি জিনিষ উল্লেখ করেছিলেন সেটার মধ্যে একটি হল জেলার আভ্যন্তরীণ এবং আন্তর্জেলা কর্ডন তুলে দেওয়া হবে অর্থাৎ ইন্টারডিস্ট্রিক্ট ও ইন্টার ডিস্ট্রিক্ট কর্ডন তুলে দেওয়া হবে। কিন্তু এটা কি ডঃ ঘোষের জানা নয় যে আমাদের দেশে কয়েকটি জেলা আছে যেগুলি ধানের উদ্বৃত্ত, আর কয়েকটি জেলা আছে যা ঘাটতি এলাকা, যেমন হুগলী, ২৪-পরগনা, নদীয়া এবং হাওড়া। সেখানে খাদ্য বেশী হয় না। কিন্তু মেদিনীপুর, বর্ধমান জেলাতে হয় বেশী। সেজন্য সেখানকার চাষীর ক্রয় ক্ষমতা আর এখানকার চাষীদের ক্রয় ক্ষমতা কি তাতো ডঃ ঘোষের অজানা নয়। হুগলী, ২৪-পরগনা, হাওড়ার লোকদের ক্রয় ক্ষমতা বেশী এবং অন্য একটা জেলার অধিবাসীদের ক্রয় ক্ষমতা কম থাকার জন্য এটা স্বতঃসিদ্ধ যে ধানচাল সেখান থেকে চলে আসবে, কর্ডন তুলে নিলে আরও দ্রুত চলে আসবে।

আজকে সংগ্রহ করবার জন্য দাম বাড়িয়ে দেওয়া হোল অর্থাৎ সংগ্রহ মূল্য বাড়ান হোল। কিন্তু এর সঙ্গে সঙ্গে জনসাধারণকে এক রকম ধোঁকা দেবার জন্য বলা হোল সরবরাহ মূল্য

বাড়বে না। কিন্তু টাকা ছাপাবার কল তো পশ্চিমবাংলার হাতে নেই। চাল তৈরী হয়ে বিধিবদ্ধ রেশন এলাকায় যাবে এবং ২১।২২।২৩ টাকায় ধান কেনা হবে। আমি জানতে চাই এই সাবসিডির টাকা কোথা থেকে আসবে? যদি কেন্দ্রীয় সরকার থেকে আসে তাহলে কি ডঃ ঘোষ মনে করেন না যে আমাদের এখানে যে ইনফ্লেসন আছে সেটা আরও বাড়বে? ডঃ ঘোষ কি একথা মনে করেন না যে, আজকে ধানের দর যদি ১ টাকা বাড়ে সঙ্গে সঙ্গে সেই অনুপাতে অন্য সমস্ত জিনিসের দাম বেড়ে যায়? ডঃ ঘোষের এসব কথা অজানা নয়, কারণ তিনি মেদিনীপুর থেকে এসেছেন, তিনি গ্রামের মানুষ। আমাদের দেশে ধান চাল সংগ্রহ করা হয় কাদের কাছ থেকে? যারা বড় চাষী, সম্পন্ন চাষী, যারা বৃহৎ জোতদার তাদের কাছ থেকে আদায় করা হয়। তাদের ধানচাল উৎপাদন বেশী হয় কিন্তু সে কখনও কাদায় নামে না। কাদায় যে নামে সে ভাগচাষী। কাজেই উৎপাদকের ঘরে যে ধান এল কষে দেখুন তার দাম মন প্রতি ৫ টাকাও নয়। যার জমি আছে সে খাজনা দিয়ে নিজের ভাগ নিয়ে বাড়ী চলে এল এবং আপনারা তাদেরই সাহায্য করছেন। অথচ দেখা গেল ৫ টাকার বেশী তার খরচ নয় কারণ সে জোতদার। কিন্তু যে চাষ করল তার কিন্তু সব খরচ। আপনারা যদি হিসেব করেন তাহলে দেখবেন খড়ের দাম ধরে ১৪ টাকার বেশী চাষ করতে খরচ হয় না, চাষ করতে ১ মণ ধানের দামও দিতে হয় না। অথচ আজকে তাও করা হোল। গরীব কৃষকদের ধান হবার পরই তাদের ধান বিক্রি করতে হয় কারণ তাদের দেনা আছে যেগুলো মেটাতে হবে। আজকে ৩ মাস পর দাম বাড়িয়ে মজুতদার, কালোবাজারীর কাছ থেকে আপনারা বেশী দামে ধান কিনবেন এটা কোন্ নীতি আমি বুঝলাম না। আমাদের রেশন এলাকা সম্বন্ধে একটু ইঙ্গিত দেওয়া হয়েছে যে সম্ভবপর হলে ১ পয়েন্ট ৭৫ কিলোগ্রাম থেকে বাড়ান হবে যেটা আমরা এতদিন শুনছিলাম ২ পয়েন্ট ৫ হবে। কিন্তু কত বাড়ান হবে তা বলা হয় নি। শুধু ইঙ্গিত দেওয়া হয়েছে সম্ভব হলে বাড়ান হবে। কিন্তু ডঃ ঘোষ এটা কোন নীতি হয় না। মাননীয় স্পীকার মহাশয়, আমি এটা বুঝতে পারছি না কি করে সম্ভব হবে তার একটা চিত্র তুলে না ধরে শুধু বলা হোল সম্ভবপর হলে বাড়বে। দেখা যাচ্ছে আমাদের ঘাটতি ২০ লক্ষ টন এবং তার মধ্যে কেন্দ্রীয় সরকার থেকে আমরা চেয়েছি ১৫ লক্ষ টন। তাহলে তো দেখছি কোন কালেই সম্ভব হবে না। সুতরাং খাদ্যনীতির যে ঘোষণাপত্র দিয়েছেন তার মধ্য থেকে ঐ কথাটা বাদ দিতে হয়।

আমি একটি কথা ডঃ ঘোষকে স্পষ্টভাবে জানাই। তিনি তো বিশ্বাস করেন না রেশনিং, কর্ডনিং, স্টেট ট্রেডিং কিন্তু যে দলের সঙ্গে উনি যুক্ত হয়ে গেছেন তাঁরা তো রেশনিং চান, স্টেট ট্রেডিং চান, তাহলে কেন পাইকারী ব্যবসায় রাষ্ট্রায়ত্ত হলো না? অথচ রেশনিং রয়ে গেল। তাহলে আমাদের কি একটা জগাখিচুড়ি নীতির মধ্যে সমগ্র পশ্চিমবঙ্গবাসীকে এই দুঃসময়ে চলতে হবে? আমি যদি বুঝতাম কন্ট্রোল রেশনিং ইত্যাদি কিছুই থাকবে না—এই সমস্ত ছেড়ে দেওয়া হলো, দেখা যাক—একটা বোল্ড স্টেপ নিয়ে কিন্তু যদি দেখি স্টেট ট্রেডিংও নাই, অথচ রেশনিং রইল, তাহলে আমাদের বাঁচবার ব্যবস্থা কি? আজকে যদি বাইরে খবর নেন্ তাহলে দেখবেন এই খাদ্যনীতি ঘোষণার পর খোলা বাজারে যে চাল বিক্রী হতো গ্রামে ১·২০, পয়সা, তার দাম বেড়ে গেল—দেড় টাকা কিলো, হঠাৎ ১·৫০ পয়সা হয়ে গেল! আমরা স্পষ্টভাবে দেখতে পাচ্ছি যে মাসের মধ্যে সমস্ত গ্রামের যারা ল্যান্ডলেস লেবার, তাদের কি শোচনীয় অবস্থা হবে! যদি গ্রাম থেকে চাল চলে আসে, যেখানে কর্ডনিং ব্যবস্থা নাই, তাহলে ভূমিহীন কৃষকরা না খেয়ে মারা যাবে। যেমন ১৯৪৩ সালে হয়েছিল ফ্যান দেও, ফ্যান দেও বলে রাস্তায় ঘুরে বেড়িয়েছিল বুভুক্ষু মানুষের দল। সেই জন্য আমি ডঃ ঘোষের কাছে আজ নিবেদন করবো আপনার কেবিনেটে হরেকৃষ্ণ কোঙারের মত লোক আছেন তাঁর অনেক জমিজমা আছে; তাঁর কথায় যদি আপনি এই পলিসি করবার সময় প্রভাবিত হয়ে থাকেন, তাহলে একশো মণ ধান বা ৬৬ মণ চাল একজনের কাছে থাকবে। অর্থাৎ হরেকৃষ্ণ কোঙার ও তাঁর আত্মীয়স্বজন এই ৬৬ মণ করে চাল বাড়ী বাড়ী সরিয়ে রাখবে, কেউ সে-সব ধরতে পারবে না। তাই আপনার কাছে সনির্বন্ধ অনুরোধ আপনি যে মন নিয়ে খাদ্যনীতি ঘাষণা করেছেন এবং বলেছেন খাদ্যনীতি নিয়ে আজ আলোচনার পরে চূড়ান্তভাবে গ্রহণ করা হবে এবং আপনি সেদিন এই খাদ্য-বিতর্কের জন্য একটা দিন ধার্য করতে বলেছিলেন। আজকে আলোচনা করবার পর সমগ্র বিষয়টি চিন্তা করে তার যথাযথ পরিবর্তন পরিবর্ধন ও পরিবর্জন করবেন। এই বক্তব্য আপনার মাধ্যমে ডঃ ঘোষের কাছে রাখছি।

**Shri Jagannath Majumder:**

মিঃ স্পীকার, স্যার, খাদ্যমন্ত্রী ডঃ ঘোষের যে নূতন খাদ্যনীতি, তার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আমাদের দেশে পূর্বতন যে মন্ত্রিসভা বৈপ্লবিক খাদ্যনীতি প্রবর্তন করেছিলেন, সেই খাদ্যনীতির অবসান হয়ে এই নূতন খাদ্যনীতি এসেছে। এতে দেশের মানুষ একটু আশ্বস্ত হয়ে আনন্দে নিঃশ্বাস নিতে পারছে। বিশেষ করে গত মন্ত্রিসভার যে বৈপ্লবিক খাদ্যনীতি, যার শেষ পরিণতি ছিল কাঁচকলা-নীতি এবং যার গুঁতোয় গত মন্ত্রিসভা ভূপাতিত হলেন এবং আজকে তাঁরা এদিক থেকে ছিটকে ওদিকে চলে গেলেন এই খাদ্যনীতির ফলে। যে কথা বি, পি, সি, সি,র রিপোর্টে স্বীকার করা হয়েছে এবং যে কথা এ, আই, সি, সি,কেও জানান হয়েছে যে, এই খাদ্যনীতির ফলে গত মন্ত্রিসভার পতন হয়েছে। একথা তাঁরাও স্বীকার করেছেন।

আর একটা কথা, এই যে নূতন খাদ্যনীতি রচিত হয়েছে, তার খুব বড় একটা জিনিস হচ্ছে, এই কর্ডনিং প্রথার বিলোপ। এই কর্ডনিং প্রথার বিলোপ, এটা একটা খুব বড় জিনিস। বিশেষ করে নদীয়ায় আমি দেখেছি, নদীয়া-বর্ধমান অঞ্চলে একটা স্বাভাবিক খাদ্য অঞ্চল। এই স্বাভাবিক খাদ্য অঞ্চলের মাঝখানে কর্ডন বসিয়ে আমাদের দেশের লোককে এত বেশী উত্ত করা হয়েছে এবং দুর্নীতিপরায়ণ করা হয়েছে যে, কাজটাকে আমরা গত মন্ত্রিসভার সবচেয়ে বড় পাপ বলে মনে করি। সমস্ত সমাজকে তাঁরা একটা পাপচক্রে লিপ্ত করেছিলেন।

[3-45—3-55 p.m.]

আমরা বলেছিলাম জেলা ম্যাজিস্ট্রেট এবং অন্যান্য কর্মচারীদের যখন নদীয়ায় মডিফায়েড রেশনিং বন্ধ হয়ে গেল, অর্থাৎ যখন মডিফায়েড রেশনিং-এ চাল পাওয়া যায় না, সেই সময় আমরা বলেছিলাম, জেলা ম্যাজিস্ট্রেট ও অন্যান্য কর্মচারীদের যে, আপনারা কোথা থেকে চাল পান। এই যে দেড় টাকা, দু-টাকা কেজি চাল আসে ঐ পাপচক্র লঙ্ঘন করে, পুলিশকে ঘুষ দিয়ে এই চাল আপনারা কোথা থেকে পান? তাঁরা স্বীকার করেছেন, এই পাপচক্রের চাল সমস্ত মানুষকে খেতে হয়েছে এবং সমস্ত সমাজের মানুষকে দুর্নীতিপরায়ণ করে তুলেছিলেন এই কংগ্রেস সরকারের বৈপ্লবিক খাদ্যনীতি দিয়ে। সেই বৈপ্লবিক খাদ্যনীতি থেকে আমরা মুক্ত হয়েছি। কর্ডন-প্রথা রহিত হয়েছে। স্বাভাবিক খাদ্য অঞ্চল নদিয়ায়, চিরকাল চাষীরা ডাল, কলাই তৈরী করেছে এবং চাষীরা সেই ডাল, কলাই গোরুর গাড়ি বোঝাই করে নিয়ে গিয়েছে বর্ধমানে এবং বর্ধমানের চাষীরা সেই ডাল, কলাই কিনেছে, এবং সেই একই গরুর গাড়িতে করে বর্ধমান থেকে ধান, চাল বয়ে নিয়ে এসেছে। সেই-সব গরীব চাষীর মুখের আহার বন্ধ হয়ে গিয়েছিল। এইভাবে জনসাধারনণর খাদ্য কেড়ে নিয়ে, খিল, অর্গল বন্ধ করে দেওয়া হয়েছিল। এতে কি সত্যই তাঁরা বন্ধ করতে পেরেছিলেন? তাঁরা পারেননি বন্ধ করতে। তার কারণ, এই খাদ্য এসেছিল ঐ চাষীকে বঞ্চিত করে। অর্থাৎ যে চাষী ১ টাকা বা ১৪ আনা কেজিতে চাল পেতে পারত, সেই চাষীকে দেড় টাকা, দু-টাকা করে চাল কিনতে হয়েছে, এবং অসৎ ব্যবসায়ীরা পুলিশকে ঘুষ দিয়ে সেই চাল পার করে এনেছে। বড় বড় লরিওয়ালারা সেই চাল পার করে আনে, এবং সেই চাল দেড় টাকা, দু-টাকা করে তাদের কিনতে হয়েছে। গত নির্বাচনের সময় এইরকম কয়েকজন কংগ্রেস কর্মীকে স্পেশাল পারমিট দেওয়া হয়েছিল, আপনি চাইলে তাদের নাম দিয়ে দিতে পারি। তাঁরা লরি বোঝাই করে চাল এনেছিলেন এবং তাঁরা সেই চাল মজুত করে রেখেছিলেন এই ভেবে যে, যদি কংগ্রেস এবারে নির্বাচনে জেতে তাহলে এ'রা সেই চাল তিন টাকা কেজি, দরে বিক্রয় করতে পারবে। কিন্তু দুর্ভাগ্যবশতঃ সেই চাল তাঁরা চড়া দামে বিক্রয় করতে পারেননি, কারণ, তাঁদের কংগ্রেস দলও নির্বাচনে জিততে পারেননি। তারপর নির্বাচনের পরে, সেই চালের দর কমে যায়, এবং তাতে মানুষ একটু আশ্বস্ত হতে পেরেছে। আজ নদিয়া, বর্ধমানে কর্ডন প্রথা উঠে গিয়েছে, এবং স্বাভাবিকভাবে খাদ্যাঞ্চলে ধান, চাল আগের মত চলাচল করতে পারবে। আমাদের দেশ, একই দেশ, আমরা একই দেশের অধিবাসী, আমরা একই জায়গার লোক, অথচ আমরা দেখছি, এক জায়গার লোক, তারা ১৪ আনা দরে চাল কিনবে আর তার পাশের লোক তারা দেড় টাকা, দু-টাকা দরে সেই চাল কিনবে। এটা

জনসাধারণ বুঝতে পেরেছে। এটি কংগ্রেসের পরাজয়ের অন্যতম কারণ। সেইজন্য কংগ্রেসের পতন সুনিশ্চিত। যে সরকার এইরকম অগণতান্ত্রিক নীতি পরিচালনা করেন, সে সরকারের গদিতে থাকবার কোন অধিকার নেই।

আমাদের বর্তমান সরকারের যে খাদ্যনীতি রচিত হয়েছে, সে সম্বন্ধে দু-চারটা কথা আমি বলতে চাই। বর্তমানে এই যে, লেভি প্রথাটা রহিত করা হয়েছে, সে ত একটা মঙ্গলের কথা, বা মঙ্গলকর প্রথা। তার কারণ, এই লেভিতে যে দাম দেওয়া হত, তাতে চাষীরা অত্যন্ত আতঙ্কিত ছিল। চাষী, যারা ধান তৈরী করে, তাদের এমন একটা দর দেওয়া উচিত নয় যাতে তারা আতঙ্কিত হয়। এই যে লেভি প্রথা রদ করে দেওয়া হয়েছে, এটাও একটা মঙ্গলকর সংবাদ চাষীদের কাছে। সাধারণত ধান সংগ্রহের দাম ২১ টাকা, ২২ টাকা, ২৩ টাকা হিসাবে করা হয়েছে। আমার মনে হয় এখানে দু-এক টাকা সাবসিডি দেওয়া উচিত। যাতে চাষীরা খুসী হয়, এইরকম একটা দর তাদের দেওয়া উচিত। অর্থাৎ একটা ন্যায্য দাম দিয়ে চাষীদের কাছ থেকে ধান, চাল সংগ্রহ করা উচিত। এবং এইরকম করা উচিত যে, যখন ধান, চাল প্রথম তৈরী হবে সেই সময় এই সাবসিডি অর্থাৎ চাষীকে আকৃষ্ট করবার জন্য দু-এক টাকা বেশী দেওয়া এবং যত দিন যাবে সেই সাবসিডির পরিমাণ তত কমিয়ে দেওয়া। প্রথমে যখন ধান উঠলো, তখন বেশী দিয়ে তারপরে প্রত্যেক মাসে আস্তে আস্তে কমিয়ে দিলে সঞ্চয় করার দিকে কেউ আকৃষ্ট হবে না, সঞ্চয়কারীরা জানবে যে, পরের দিকে ধান-চালের দাম আরো কমে যাবে। সেজন্য এই সাবসিডিটা প্রথম দিকে বেশী রেখে পরের দিকে আরো কমিয়ে দেওয়া উচিত যাতে সঞ্চয়কারীরা আকৃষ্ট না হয়, সঞ্চয় করার জন্য যে, ভবিষ্যতে হয়ত আমরা বেশী দামে বিক্রি করতে পারবো। এইরকম একটা প্রভিসন রাখা উচিত। আর একটা কথা এখানে আছে, শুধু ফুড কর্পোরেশন ধান-চাল সংগ্রহ করবে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে। এখন অন্য পাইকার থাকবে কিনা? অন্য পাইকার, আমার মনে হয় রাখা উচিত নয়, কেন না অন্য পাইকার যদি থাকে তাহলে ধান-চালের ব্যবসায়ের ভিতর চোরাকারবার প্রবেশ করতে পারে এবং পাইকারীরা ধান-চালগুলি লুকিয়ে ফেলতে পারে। আমার মনে হয় ফুড কর্পোরেশন অর্থাৎ সমস্ত ধান-চালের যারা পাইকারী ব্যবসা করবে তাদের সমস্ত ধান-চালের হিসাব যেন গভর্নমেন্টের কাছে আসতে পারে।, এইরকম ব্যবস্থা করা উচিত। অথচ পাইকারদেরও নিয়ন্ত্রণ করা একান্ত দরকার। আর এই যে, ১৷৷ মণ ধান বানীতে দেওয়া হচ্ছে ঐ ১৷৷ মণ ধান প্রতি কতটা চাল পাবেন এটাও নির্দিষ্ট করে দেওয়া উচিত। আর ঘাটতি খরা-পীড়িত অঞ্চলে যে ধান-চাল সংগ্রহ হবে তার সমস্তটাই থাকবে সেই অঞ্চলে, এটা খুব ভাল কথা বলা হয়েছে। ঘাটতি অঞ্চল যেটা হবে, মাননীয় স্পীকার মহাশয় আমি একটা কথা বলবো, সেই ঘাটতি খরা-অঞ্চলগুলিতে গম যায় না। মানুষ গম খাওয়া অভ্যাস করে ফেলেছে, ভাল হোক মন্দ হোক মানুষকে কিছু কিছু গম খাওয়ার শিক্ষা দিয়েছেন আগেকার সরকার, অবশ্য পরে মাইলো, কাঁচকলা খেতেও শিক্ষা দিয়েছেন, আমাদের পল্লী অঞ্চলে গম খেতেও শিক্ষা দিয়েছেন সেজন্য গমটাও একটা আবশ্যকীয় খাদ্য, তাই সেখানে পল্লী অঞ্চলে যে চাল দিচ্ছেন তার সঙ্গে গমটাও যাতে দেওয়া হয় সেজন্য খাদ্য-মন্ত্রিমহাশয়কে আমি বিশেষ অনুরোধ করবো। বিশেষ করে আমাদের নদিয়া জেলায় এমন হয়েছে যে চাপড়া অঞ্চল খরা বলে ডিক্লেয়ার্ড হয়নি কারণ চাপড়া অঞ্চল অকংগ্রেসী অঞ্চল এবং একজন তদানীন্তন মন্ত্রী সেখানে বলেছেন যে, তোমাদের থানায় কিছু হবে না। কারণ, তোমরা কংগ্রেস-বিরোধী, অথচ তার পাশে তেহট্ট থানায়, যেটা আমাদের শঙ্করদাস বন্দোপাধ্যায়ের এলাকা, সেটা খরা-অঞ্চল বলে ডিক্লেয়ার্ড হল, আর চাপড়া থানা যেখানে মহানন্দবাবুর সিট ছিল সেটা খরা বলে ডিক্লেয়ার্ড হল না। এর ফলে খরা-অঞ্চল বলে তেহট্ট থানা কিছু গম পায় কিন্তু চাপড়া থানা গম পায় না। কেন এই বিভিন্নতা থাকবে? এ সম্বন্ধে খাদ্য ডাইরেক্টরকে এবং খাদ্য-মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো এই-সব জিনিসগুলি তাঁরা যেন দেখেন, যে চাল না যাক গম তারা যেন মডিফায়েড এলাকায় কিছু পায়। পল্লী অঞ্চলে, শুধু শহরের লোক খাবে, কৃষ্ণনগরের লোক খাবে, মিউনিসিপ্যালিটি এলাকার লোক খাবে তা নয়, গ্রামের লোকও গম খাওয়ার অভ্যাস করে ফেলেছে সেখানে কিছু গম দেওয়া দরকার বলে আমি মনে করি। এক জায়গায় উনি বলেছেন যে, উৎপাদক নয় এইরূপ লোকও ১০০ মণ ধান বা সেই অনুপাতে চাল রাখতে

পারবে। আমার মনে হয় এটা একটু বেশী হয়ে যাচ্ছে। তার কারণ, ৫ কুইন্টাল হলে ভাল, ১০ কুইন্টাল রাখতে পারেন কিন্তু তাদের স্টেটমেন্ট করতে হবে। কারণ স্টেটমেন্ট পেলে আমরা জানতে পারবো যে, কার কাছে কত ধান আছে। ধরুন কোন একটা কমিটি হোক বা যে-কোন সংস্থা হোক আমরা যদি চ্যালেঞ্জ করতে যাই যে কার কাছে কত মজুত আছে, তাহলে সেটা দেখতে পারি। সুতরাং একটা স্টক স্টেটমেন্ট থাকা দরকার। স্টক স্টেটমেন্ট ৫ কুইন্টাল হলে খুব ভাল হয়। অর্থাৎ ৫ কুইন্টাল পর্যন্ত যদি স্টক স্টেটমেন্ট থাকে তাহলে আমরা প্রত্যেক পল্লীতে জানতে পারবো কার কাছে কত আছে। খুব বেশী যদি থাকে তাহলে আমরা জানতে পারবো না। সেজন্য অনেক সময় স্টেটমেন্টটা তুলে দেবেন না কারণ তুলে দিলে অনেক গুপ্ত স্টক আমাদের নজরের বাইরে থেকে যেতে পারে।

[3-55—4-05 p.m.]

**Shri Satya Narayan Bandyopadhyay:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শ্রদ্ধেয় বিশিষ্ট বৈজ্ঞানিক খাদ্যমন্ত্রী আমাদের কাছে যে খাদ্যনীতি বিধানসভায় পেশ করেছেন তাতে তিনি আমাদের আশান্বিত করেছেন যে, খোলা মন নিয়ে সকল সভ্যের মতামত নিয়ে কল্যাণকর নীতি তিনি গ্রহণ করবেন। সেজন্য আমি এ-সম্বন্ধে দু-একটা কথা বলবার আশা প্রকাশ করছি। তিনি গোড়ায় বলেছেন, উৎপাদন বৃদ্ধির জন্য কোন বৈজ্ঞানিক পরিকল্পনা নেই, অবৈজ্ঞানিক পরিকল্পনা এবং ততোধিক অবৈজ্ঞানিক কার্য রূপায়নণর জন্য আমাদের পশ্চিমবঙ্গ খাদ্যে ঘাটতি। তাঁর মত বৈজ্ঞানিক যত শীঘ্র আমাদের দেশে বৈজ্ঞানিক পদ্ধতিতে উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা বা কার্য রূপায়ণের চেষ্টা করেন ততই আমাদের দেশের পক্ষে মঙ্গল, আমরা তাঁর কাছে সেটাই আশা করবো। যুক্তফ্রন্ট সরকার যে খাদ্যনীতি আমাদের সামনে উপস্থাপিত করেছেন তার জন্য আমি খাদ্যমন্ত্রীকে আমার অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি তাঁর খাদ্যনীতির জন্য নয়, তিনি যে অত্যন্ত স্পষ্টভাবে এতাবৎ-কাল যেটা এই হাউসের ভিতর চিরকাল শুনে এসেছি যে, কংগ্রেসীরা চোরাকারবারকে সাহায্য করেছে, কংগ্রেস সরকার মিল-মালিকদের সাহায্য করেছে, সেটা তিনি দয়া করে কংগ্রেস সরকারের ঘাড় থেকে সরিয়ে নিয়ে গিয়ে যুক্তফ্রন্ট সরকারের ঘাড়ে চাপিয়ে দিয়েছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তিনি নিজে স্বীকার করেছেন যে, ৭১ হাজার টন আমাদের এখানে খাদ্য কম। আবার আমরা এই সরকার পক্ষের কারো কারো কাছে শুনলাম যে, যে স্ট্যাটিসটিকস্ নিয়ে কাজ করা হচ্ছে, সেই স্ট্যাটিসটিকস্গুলি ঠিক নয়। কাজেই আমাদের মনে অনেকাংশে গোলমাল হতে পারে, যার জন্য গ্রামাঞ্চলে খাদ্যনীতি স্পষ্ট ঘোষণা করিনি। তা যদি হয় তাহলে ৭১ হাজার টন খাদ্য কম সেটা ২৮ দিনের ভিতরে কোথা থেকে পেলেন তা জানি না। দ্বিতীয় কথা হচ্ছে, তিনি ১৫ লক্ষ টন খাদ্য পেলে আমাদের কোন অসুবিধা হবে না এই কথা বলেছেন, কিন্তু তার সঙ্গে একটা কথা বলেছেন যে, বাইরে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে যে, তিনি বলেছেন এই ১৫ লক্ষ টন খাদ্য কেন্দ্র থেকে না দিলে দরিদ্রের কষ্ট নিশ্চিত। এই দরিদ্রদের কষ্ট নিশ্চিত বলাতে বাইরে আতঙ্ক হওয়া স্বাভাবিক। কারণ, কেন্দ্র থেকে ১৫ লক্ষ টন খাদ্য পাবেন কি না পাবেন সেটা কিছু জানি না। আর একটা কথা হচ্ছে, তাঁর খাদ্যনীতির যে স্টেটমেন্ট দেখলাম, আমরা এখানে শুনেছি আমার পূর্ববর্তী সরকার পক্ষের বক্তা বলেছেন যে, পল্লী অঞ্চলে যেন গম যায় কিন্তু মডিফায়েড র‍্যাশনিং এরিয়ায় যে খাদ্য যাবে তা তাঁর স্টেটমেন্টে আমরা পাইনি, খালি বলেছেন যে, স্ট্যাটুটারি র‍্যাশনিং এরিয়ায় আমরা খাদ্য দেবো। এবং এখন বর্তমানে মডিফায়েড র‍্যাশনিং এরিয়ায় লোকে চাল-গম কিছুই পাচ্ছে না এটাই হচ্ছে বাস্তব ঘটনা। আমি নিজের অভিজ্ঞতা থেকে জানি যে, লোকে খেটে পয়সা নিয়ে দোকানে গিয়ে কোন চাল বা গম পাচ্ছে না। আমি নিজে ব্যক্তিগতভাবে অভিজ্ঞতা থেকে জানি যে, লোকে খেটে পয়সা নিয়ে গিয়ে তারা দোকানে গিয়ে চাল বা গম পাচ্ছে না। কাজেই মনে হচ্ছে যুক্তফ্রন্ট সরকার যে খাদ্যনীতি রচনা করেছেন, সে সময় সমগ্র পল্লী-অঞ্চল বা স্ট্যাটুটারি এলাকার বাইরে সমস্ত অঞ্চল-এর কথা তাঁরা ভুলে গেছেন, তাঁরা কেবল স্ট্যাটুটারি র‍্যাশনিং অঞ্চল নিয়েই চিন্তা করেছেন। স্ট্যাটুটারি অঞ্চলের বাহিরে যে একটা বিরাট অঞ্চল পশ্চিমবঙ্গে আছে সে সম্বন্ধে তাঁরা অবহিত হউন এটাই আমি

অনুরোধ করব। তারপরে কর্ডন তুলে দিয়েছেন খুব ভাল কথা, লেভী তুলে দিয়েছেন খুব ভাল কথা—তুলে দিতে পারলে তারচেয়ে আনন্দের কথা আর কিছুই নাই। যদি তুলে দেওয়া সম্ভব হয় আমরা তারজন্য অভিনন্দন জানাব। কিন্তু লেভী তুলে দিয়ে খাদ্যশস্য সংগ্রহ হবে কি কোরে? আমার মনে হয় হয়ত ডঃ ঘোষ আশা করেছেন আমরা যেহেতু ধানের দর পূর্বের চেয়ে বাড়িয়ে দিয়েছি কাজেই চাষীরা আপনি ধান এগিয়ে নিয়ে আসবে। কিন্তু এর আগে যখন আউস ধান উঠেছে তখন থেকে সে ধান খোলা বাজারে রসিদ দিয়ে বিক্রী হয়েছে যে দামে সে দাম এই দামের চেয়ে অনেক বেশী দাম। সুতরাং যদি বেশী দামে আগে বিক্রী হয়ে থাকে তাহলে এখনও যদি বেশী দামে বিক্রী হয় তাহলে সাধারণভাবে এই দাম বৃদ্ধির জন্য ধান আসবে এ-কথা আমি মনে করি না। জানি না, যুক্তফ্রন্ট সরকার কিভাবে মনে করছেন যে লেভী না করেও ধান পাবেন। তারপর আরেকটি কথা বলছি যে, খাদ্যমন্ত্রী বলেছেন যে, ফুড কর্পোরেশন ধান সংগ্রহ করবেন এবং তিনি মিলকে দেবেন এবং মিলকে ভাঙবার জন্য আড়াই টাকা বানী দেবেন। অবশ্য বিধানসভার বাহিরে আমরা কোথাও মণপ্রতি বলি না, কারণ আইন অনুযায়ী মণপ্রতি বা সেরপ্রতি কোথায় কোন জিনিস বিক্রী করলে বোধ হয় তাকে প্রসিকিউট করা হয়। কিন্তু আমরা এখানে মণপ্রতি শুনছি বলেই আমি বলছি। আমার মনে হয় মণপ্রতি বলার একটা উদ্দেশ্য আছে, কারণ কুইন্টাল প্রতি বলতে গেলে খানিকটা অসুবিধা হতে পারে। তার কারণ এই যে, ২॥ টাকা মণপ্রতি দিয়েছেন তাতে এ্যাপারেন্টলি মনে হয় যে, কুইন্টাল প্রতি ৬·২৫ পয়সা তাঁরা বানী দেবেন। আর এর আগে যেখানে কংগ্রেস সরকার দিতেন ৯·৯৫ পয়সা এটা তাঁরা বলতে চাচ্ছেন। কিন্তু ৯·৯৫ পয়সার জায়গায় আসলে সেখানে যেটা ছিল তাতে বস্তার দাম কাটা হত, ওয়েটমেন্টের দাম কাটা হত, তাতে এ্যাকচুয়াল বানী পেত মিলওনাররা ৪·৭২ পয়সা। সুতরাং প্রকারন্তরে ১·৮৮ পয়সা করে বেশী দেওয়া হচ্ছে। এখানে মিল-মালিকদের বেশী এ্যাডভান্টেজ দেওয়া হচ্ছে কিনা সেটা চিন্তা করে দেখা দরকার। তার উপরে মিল-মালিকদের হাতে পুরানো নিয়মে যে স্টক আগেকার কম দামের কেনার উপরে বিল্ট-আপ করেছে তার উপরে এই অধিকতর প্রাইস দেওয়া উচিত না, তাদের পূর্ব প্রাইসে সেগুলি সীজ করা উচিত সেদিকে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারপর বলেছেন যে, ওয়ান-ফোর্থ প্রডাকশন রাখা হবে কি ১৬ আনা প্রডাকশন রাখা হবে খরা অঞ্চলে সেটা তিনি বলেননি। আমি বলতে চাই যে, এমন অনেক জায়গা আছে যেখানে রাখবার গুদাম পর্যন্ত নাই, সে বিষয়ে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। যেখানে গুদাম নাই সেখানে গুদাম ভাড়া করে রাখার জন্য ব্যবস্থা করেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-05—4-15 p.m.]

**শ্রীনিখিল দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকারের তরফ থেকে খাদ্যনীতি হিসাবে যে বিবৃতি আমাদের সামনে রাখা হয়েছে সেই বিবৃতি সম্পর্কে আমি দু-চারটি কথা আপনার মাধ্যমে এই সরকারের কাছে রাখতে চাই। বিরোধী-পক্ষ থেকে একটা অভিযোগ এসেছে যে, এই বিবৃতিতে ঝোঁক রয়েছে বিনিয়ন্ত্রণের দিকে। কথাটা মোটেই সত্য নয়। পুরানো আমলে যে ধরনের নিয়ন্ত্রণ ছিল বর্তমান বিবৃতিতে সেই নিয়ন্ত্রণকে বজায় রাখা সেই নিয়ন্ত্রণকে স্বীকার করা হয়েছে। কারণ হচ্ছে এই যে, বছরের মাঝামাঝি এসে খাদ্যশস্যের পূর্ণ নিয়ন্ত্রণ করা সম্ভব নয়। পুরানো যে খাদ্যনীতি তাতে আধা নিয়ন্ত্রণ ছিল—এক পাশে সরকার সংগ্রহ করতেন তার পাশে খোলা বাজার গ্রামাঞ্চলে ছিল। আমরা যে কথা বলেছি এবং আজও যা বিশ্বাস করি—নিয়ন্ত্রণ করতে হলে পূর্ণ নিয়ন্ত্রণ করতে হবে, পূর্ণাঙ্গ স্টেট ট্রেডিং করতে হবে এবং সেটা বছরের মাঝামাঝি দাঁড়িয়ে করা সম্ভব নয়, আগামী বছর নিশ্চিতভাবে পূর্ণ নিয়ন্ত্রণ হবে এবং পূর্ণাঙ্গ স্টেট ট্রেডিং হবে। পার্থক্যটা কোথায় এই বিবৃতির নীতি এবং পুরানো নীতির মধ্যে। তাঁরা রেখেছিলেন আধা নিয়ন্ত্রণ—কিন্তু এমন কতকগুলি ব্যবস্থা তাঁরা অবলম্বন করেছিলেন যাতে আধা নিয়ন্ত্রণ চোরাবাজার, এবং দুর্নীতিকে প্রশ্রয় দিয়েছে। অর্থাৎ নিয়ন্ত্রণ যদি আধা রাখা হয় তাহলে

আন্তর্জেলা কর্ডনিং পীড়াদায়ক হয় এবং তা দুর্নীতি প্রসব করে। নিয়ন্ত্রণ যদি আধা রাখা হয় তাহলে জেলায় জেলায় কর্ডনিং তুলে দেওয়া দরকার। আমরা চাই যে, কর্ডনিং জনগণের দুঃখ দারিদ্র এনে দিয়েছে, দুর্নীতির সৃষ্টি করেছে, এপারে এক টাকা ওপাররে তিন টাকা চালের দাম—মাঝ দিয়ে চাল বেরিয়ে যাচ্ছে—ঘুষের রাজত্ব চলে যাচ্ছে—যে কর্ডনিং-এ দুঃখ পীড়া দেওয়া হয়েছে সেই কর্ডনিংকে তুলে দেওয়া হয়েছে এবং এটা বাস্তবসম্মত হয়েছে। লেভী সম্পর্কে বলা হয়েছে—মাননীয় স্পীকার, স্যার, আপনার মনে আছে সরকার যে ধরনের লেভী নীতি করেছিলেন তার বিরুদ্ধে আমরা চিরকাল প্রতিবাদ করে এসেছি। সরকারের যা লেভী নীতি ছিল তা জমির পরিমাণের উপর ছিল, উৎপাদন পরিমাণের উপর ছিল না। প্রথমে তাঁরা এক একর পর্যন্ত করেছিলেন—পরে আমরা প্রতিবাদ আন্দোলন করবার পর তাঁরা সেচ এলাকায় ৫ একর এবং অসেচ এলাকায় ৭ একর করলেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে যে কথাটা আমরা বলার চেষ্টা করেছি যে, উৎপাদনের পরিমাণের উপর হওয়া উচিত। পাঁচ একরের জমির মালিক যারা তাদের যদি ২৫ জন সংসারে লোক থাকে, আর ১০ একর জমির মালিক যারা তাদের যদি ৩ জন খাবার লোক থাকে, তাহলে একই ধরনের লেভী হওয়া উচিত নয়। তাই পুরানো লেভী বাতিল করে দেওয়া দরকার। ওঁরা বলেছেন সংগ্রহের কোন কথা এখানে বলা হয়নি। এখানে পরিষ্কারভাবে সংগ্রহ সম্পর্কে ইঙ্গিত রয়েছে। তার দিকে আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। সরকার বলছেন আমরা চাল যেটা সংগ্রহ করবো বাজার থেকে সেটা ফুড কর্পোরেশনের মাধ্যমে তাঁরা করবেন এবং কোথাও এখানে লেখা নেই যে, অন্য পাইকারী ব্যবসায়ীদের বাজারে থাকতে দেওয়া হবে। অর্থাৎ ফুড কর্পোরেশনই একমাত্র পাইকারী ক্রেতা বাজারে থাকছেন। মিঃ স্পীকার, স্যার, তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে একটা আবেদন করছি যে, এই কথাগুলি স্পষ্ট করে রাখা দরকার, কারণ চোরাকারবারীরা এই ফাঁক দিয়ে বেরিয়ে যাবার চেষ্টা করবে। তাই কম্পালসারি প্রকিওরমেন্ট করা দরকার এটা বলে দিতে হবে। বাড়তি চাল সরকার সংগ্রহ করবেন, যদি সরকারকে না দেয় তাহলে প্রয়োজন হলে বিধিসম্মত উপায়ে সেই চালটা নিতে হবে। সেই জায়গায় জমির একটা সিলিং বেঁধে দেওয়া যেতে পারে। সেচ এলাকায় ১৩ একর ও অসেচ এলাকায় ১০ একরের মত। সেখানে কম্পালসারি প্রকিওরমেন্টটাকে জোর করে কার্যকরী করা হবে এবং নীচের জমির মালিক যারা তাদের যতটা প্রয়োজন তার উপর যে চালটা থাকবে সেই চালটা তাদের কাছ থেকে নিয়ে আসতে হবে। এইভাবে প্রকিওরমেন্টের একটা সুস্পষ্ট ঘোষণা নিশ্চয় থাকার প্রয়োজন ছিল। এবং আমি জানি স্যার, এবং আমরা জানি স্যার, তাঁরা যখন সংগ্রহ করার পথে নামছেন তখন এফেক্টিভ মেজারগুলি তাঁরা নিশ্চয় চিন্তা করে দেখবেন। কম্পালসারি প্রকিওরমেন্টের ক্ষেত্রে এই সমস্ত কাজগুলি তাঁরা করবেন। মিসেস মুখার্জি সংগ্রহ করার ব্যাপরে বলেছেন, টার্মস অফ প্রকিওরমেন্ট নেই লেভীর কথা বলা নেই ইত্যাদি ইত্যাদি। আমি বলবো যে, জনগণকে ব্যথা দেবার যে পুরানো নীতি সেই লেভী নীতিকে বরবাদ করা হয়েছে। মাননীয় স্পীকার-মহাশয়, ধানের দাম বাঁধা সম্পর্কে অনেক কথা উঠেছে। যে গরীব চাষীর ঘর থেকে ধান বেরিয়ে গেছে—এখন ধানের দাম ২১।২২।২৩ টাকা করলে জোতদাররাই লাভবান হবে এবং যুক্তফ্রন্ট সরকার জোতদারদের সরকার বলে এই জিনিস তাঁরা করছেন। মাননীয় স্পীকার-মহাশয়, অত্যন্ত দুঃখের কথা যে, ১৪।১৫।১৬ টাকা দরে চাষীরা যে ধান বিক্রী করেছে সেই ধান ৪০ টাকা দরে চোরাবাজারে বিক্রি হয়েছে, এবং সেই টাকা জোতদাররা পেয়েছে। এই ছিল কংগ্রেস সরকারের নীতি, যেটাকে আমরা তুলে দিতে চাই, আমরা বাজারে একটা দাম প্রবর্তন করতে চাই। সংগ্রহের যে দাম থাকবে খোলা বাজারে যতটুকু থাকবে সেটা সেই দামেই থাকবে—তাই আপনি দেখবেন বিবৃতিতে বলা হয়েছে গ্রামাঞ্চলে চালের দাম সরকারের সংগ্রহের দামের কাছাকাছি থাকবে। তা যদি না হয় তাহলে চোরাকারবারীরা ফেঁপে উঠবে এবং জোতদাররা নিজেদের স্টক রেখে চোরাবাজার সৃষ্টি করে চলবে। এই বাস্তব-সম্মত দৃষ্টিভঙ্গী রেখে ধানের দাম বাড়িয়ে দেওয়া হয়েছে। মিঃ স্পীকার স্যার, মাঝারি চাষীর ঘরে এখনও কিছু ধান আছে এবং সেই ধানের ন্যায্য দাম তারা পাক এটা আমরা চাই—সেইজন্য ধানের দাম বাড়িয়ে দিচ্ছি। অর্থাৎ যারা ধান প্রডিউস করবে তাদের ন্যায্য মূল্য দিতে

চাই এবং ধানের দুরকম দর বাজারে থাকতে দিতে চাই না। সেইজন্য ধানের দাম বাড়িয়ে দেওয়া হয়েছে। স্ট্যাটুটারী রেশন এলাকা সম্পর্কে ওঁরা বলেছেন সাবসিডির কথা। অত্যন্ত সত্যি কথা। বড়লোকদের সাবসিডি দেওয়া উচিত। সাবসিডি লোয়ার ইনকাম-গ্রুপের লোক পাবে। একটা কথা আমি মিসেস মুখার্জিকে জিজ্ঞাসা করি, ওঁরা যখন রেশন দিতেন তখন বড় লোকদের এক দাম, গরীব লোকদের এক দাম করেছিলেন কি, তা করেননি। মাননীয় স্পীকার-মহাশয়, তাই আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, যুক্তফ্রন্ট সরকার নিশ্চিতভাবে অল্প আয়ের লোকদের কি গ্রামাঞ্চলে কি শহরাঞ্চলে তাদের সাবসিডাইজড রেটে খাদ্যশস্য সরবরাহ করবেন? কলকাতা শহরে বিভিন্ন ইনকাম-গ্রুপের লোক যারা তাদের পূর্ণ স্ট্যাটিকটিক্স্ তিন দিনের মধ্যে পাওয়া সম্ভব নয়, সেই স্ট্যাটিকটিক্স্ যখন পাওয়া যাবে তখন সেই স্ট্যাটিসটিক্সের মাধ্যমে নিশ্চয় বড় লোকদের এক দামে এবং গরীব মানুষ যারা তাদের কম দামে দেবার ব্যবস্থা আমরা করবো। এবং সেটা আগামী-দিনে তাঁরা শুনতে পাবেন। তারপর তাঁরা বলছেন, স্ট্যাটুটারী এলাকায় রেশন বাড়বে কিনা—এই বিবৃতিতে ঘোষিত হয়েছে পরিষ্কারভাবে যে, যুক্তফ্রন্ট সরকার স্ট্যাটুটরী এলাকায় নিশ্চয় রেশন বাড়াতে চেষ্টা করবেন। ও'রা বলছেন আজ বলেদিন কত দেবেন? আজ বলে দেওয়া অত্যন্ত বাতুলতার কাজ হবে। কারণ, আমাদের কেন্দ্র কি চাল বা গম দেবেন তা জানি না—আমরা খবরের কাগজের মাধ্যমে দেখেছি কেন্দ্র বলছেন ৭৫ হাজার টন গম এবং ১৫ হাজার টন চাল দেবেন এবং আভ্যন্তরীন সংগ্রহের যে জায়গাটা তাকে তাঁরা একেবারে বানচাল করে রেখে গেছেন। ফুড কর্পোরেশন আজ পর্যন্ত ৫২ হাজার টন চাল সংগ্রহ করতে পেরেছেন। তাই আমি বলতে চাই, খাদ্য বিবৃতির মাধ্যমে বলা হয়েছে, যে, সংগ্রহ আমরা করবো—সেই সংগৃহীত চাল এবং কেন্দ্রের কাছ থেকে যে চাল আমরা পাবো সেটা এপ্রিল মাসের মাঝামাঝি বুঝতে পারবো যে, কি পরিমাণ চাল এবং গম আমরা পাবো এবং সেটা আমরা নিশ্চয় ঘোষণা করবো।

[4-15—4-25 p.m.]

মাননীয় স্পীকার-মহাশয়, বিরোধীপক্ষ থেকে এই বিবৃতির বিরুদ্ধে যে কথাগুলি হয়েছে, সরকারপক্ষের একজন সদস্য হিসাবে আমি সেগুলো সরকারী দৃষ্টিভঙ্গী যেভাবে বুঝেছি সেইভাবেই তার ব্যাখ্যা রাখতে চেষ্টা করছি। সে অধিকার প্রত্যেক সদস্যের আছে বলেই আমি মনে করি। শ্রীপ্রমথনাথ ধীবর মহাশয় একবার এখানে এসেছিলেন, গতবার বাতিল হয়ে গিয়েছিলেন, এবারে আবার এসেছেন, তিনি আইনসভার এই আইনটুকু জানেন না এটা বিশ্বাস করতে আমার ইচ্ছা করে না। গন্ডগোল করতে হয় তাই করছেন। স্যার, আমি যে কথা বলছিলাম সেটা হচ্ছে স্ট্যাটুটারী এলাকার রেশন নিশ্চয় বাড়াতে হবে আর সেটা এই পর্যায়ে আনতে হবে, ১৬-শো গ্রাম চাল ও ৮-শো গ্রাম গম। এটা কবে বা কদিনে সম্ভব হবে, ২ মাস, ৩ মাস বা ৪ মাসে যবেই সম্ভব হোক সেদিকে যাবার জন্য সরকারকে চেষ্টা করতে হবে। কারণ, স্ট্যাটুটারী এলাকা যদি অভুক্ত থাকে তাহলে বাইরের চোরাকারবারের ঝোঁকটা সেদিকে আসবে এবং সেটা বন্ধ করতে গেলে ন্যূনতম খাদ্য সেখানে সরবরাহ করা দরকার। স্যার, এখানে একজন বললেন যে, গ্রামের কথা ভুলে যাওয়া হয়েছে, কিন্তু আসলে তা হয়নি। বলা হয়েছে গ্রামে মডিফায়েড রেশনিং দেওয়া হবে। এটা কিভাবে হবে? বলা হয়েছে বিশেষ ব্যবস্থা যে-সব স্থানে আছে তা পূর্বের মত থাকবে। অর্থাৎ মডিফায়েড রেশনিং-এর এ্যারেঞ্জমেন্টটা এখন যেখানে যেভাবে আছে, সেখানে সেইভাবেই থাকছে। স্যার, এটা আর একটু পরিষ্কার করে বলি, কংগ্রেস আমলে কংগ্রেসের খাদ্যনীতিতে মডিফায়েড রেশনিং যেখানে যেভাবে ছিল এখনও তাই থাকছে। আর আমাদের সরকার কি করছেন? সরকার পরিষ্কার এ-কথা ঘোষণা করেছেন যে, মডিফায়েড রেশনিং এলাকার মানুষদের কাছে আমরা রেশন পৌঁছে দিতে চেষ্টা করবো। স্যার, আমি আর কয়েকটি কথা বলেই আমার কথা শেষ করবো। কংগ্রেসের তরফ থেকে যে-সমস্ত যুক্তি দেখানো হয়েছে সেগুলি অবৈজ্ঞানিক, তার মধ্যে দিয়ে তাঁরা কোন সাজেসন রাখতে পারেননি। অর্থাৎ তাঁরা যা বলেছেন তার মাধ্যমে আমরা নূতন কিছু খুঁজে পাইনি। সব-শেষে আমি বলব, কম্পালসারী প্রকিওরমেন্ট করতে হবে, রেশনে কোয়ান্টাম বাড়াবার চেষ্টা করতে হবে, যেদিন থেকে বলা হবে মডিফায়েড

রেশনিং দেওয়া হবে সেদিন থেকে যাতে সেখানে ঠিক ঠিক চাল-গম যায় তারজন্য উপযুক্ত ব্যবস্থা সরকারকে গ্রহণ করতে হবে, খোলা-বাজারের দাম আর প্রকিওরমেন্টের দামের মধ্যে সামঞ্জস্য রাখতে হবে, রাইস-মিলের সমস্ত চাল দখল করতে হবে। আগেকার নিয়মে রাইস-মিল থেকে শতকরা ৫০ ভাগ নেওয়া হোত, এখন দাম বাড়বার পর রাইস-মিলে যে পুরানো চাল রয়েছে তা যাতে পুরানো দামে সংগ্রহ করা যায় তার ব্যবস্থা করতে হবে। এ চাল নূতন দামে সংগ্রহ করা চলবে না। তারপর ক্যাটাগরী সম্বন্ধে বলব। আগে ক, খ, গ, ঘ, ঙ, এই রকম ক্যাটাগরী ছিল। এই ক্যাটাগরী সম্বন্ধে আমাদের খাদ্যনীতিতে কোন বক্তব্য নেই তাই আপনার মাধ্যমে আমি কয়েকটি কথা নিবেদন করতে চাই। ক্যাটাগরী দুটি হওয়া উচিত। একটা হচ্ছে এ,বি,সি,কে নিয়ে আর একটা ডি, এবং ই,কে নিয়ে। মডিফায়েড রেশনিং যখন গ্রামে প্রথম যাবে তখন এ,বি, সি,কে নিয়ে যে ক্যাটাগরী তাদের প্রথম দিতে হবে, তারপর যদি বাঁচে তাহলে তারপরের ক্যাটাগরী অর্থাৎ ডি,ই, পাবে। মাননীয় স্পীকার-মহাশয় কেন্দ্রের কাছে ১৫ লক্ষ টন চাল এবং গম চাওয়া হয়েছিল, কেন্দ্র দেয়নি। তাই যুক্তফ্রন্ট সরকারের কাছে আমার বক্তব্য কেন্দ্রের কাছে দাবী রাখুন, কেন্দ্র যদি না দেন তাহলে জনতার কাছে আবেদন করুন, জনতা পাশে দাঁড়িয়ে চাল-গম আদায় করার সংগ্রামে এগিয়ে যাবে এই বলে আমি শেষ করছি।

**Shri Saila Kumar Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ-মহাশয়, বর্তমান সরকারের নূতন খাদ্যনীতি, মাননীয় খাদ্যমন্ত্রী বিধানসভায় উত্থাপন করেছেন। তাতে তিনি খোলা মনের কথা উল্লেখ করেছেন এবং সর্বদলের সহযোগিতা কামনা করেছেন। আমি প্রথমেই তাঁকে আমাদের আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি এবং এই সংগে তিনি তাঁর ভাষণে আর একটি কথা উল্লেখ করেছেন, অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা, তিনি বলেছেন যে, এই সংকটময় সময়ে খাদ্য-সমস্যা সমাধানে একযোগে কথা কওয়ার প্রয়োজন। চিরকাল, শুধু আমরা নই, এই নিন্দিত কংগ্রেস কমিটিও নয়, এই সর্বভারতীয় রাজনৈতিক দল সর্ববাদীসম্মত যে, খাদ্যনীতিকে জাতীর কল্যাণে রাজনীতির উর্ধ্বে রাখা উচিত। এটা সকল-দলই স্বীকার করেন। আপনার ভাষণে তার ইঙ্গিত পাওয়ায় আমরা অত্যন্ত আনন্দিত এবং আপনাকে অভিনন্দন জানাচ্ছি। সংসদীয় গণতন্ত্রের রীতি অনুসারে এই বিষম সমস্যা পশ্চিম বাংলার খাদ্য সংকটে আপনি যে নূতন খাদ্যনীতিতে সকলের সহযোগিতা কামনা করে যে আদর্শের কথা বলেছেন সেদিক থেকে আজকে কোন ধ্বংসাত্মক সমালোচনা নয়, গঠনমূলক সমালোচনার দৃষ্টিভঙ্গী নিয়ে এবং বাঙ্গালী বেঁচে থাকতে পারে, দুর্ভিক্ষের হাত থেকে সে রক্ষা পেতে পারে, তারজন্য আপ্রাণ চেষ্টা করা সকলেরই কর্তব্য। সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আপনার কাছে ২।১টি কথা নিবেদন করব। আমি আপনার ১১ দফার যে কার্যসূচী খাদ্যনীতির, আপনি বিশ্লেষণ করেছেন, তার ২।১টিতে আমার সমালোচনা নিবন্ধ রাখব, সেটা হচ্ছে আর্থিক সংকট সম্বন্ধে। এই খাদ্যনীতির মধ্যে আমাদের পশ্চিম বাংলায় এই সমস্যাসংকুল আর্থিক কাঠামোর উপর, এবং খাদ্যনীতিতে আরো অধিক আর্থিক বিপর্যয় আনবে কিনা এটা প্রণিধানযোগ্য এবং সকলেরই চিন্তার কারণ। আপনি জানেন সেদিন মাননীয় অর্থমন্ত্রী বিধানসভায় ১৯৬৭-৬৮ সালের বাজেট পেশ করেছেন এবং ৪ মাসের জন্য ভোট অন এ্যাকাউন্ট দাবী করেছেন। তাতে তিনি ৭৷৷ কোটি টাকার ঘাটতি বাজেট উত্থাপন করেছেন এবং আপনারা এটা সকলেই জানেন যে, বিগত ১ বছর ধরে কেন্দ্রীয় সরকার, সমস্ত প্রাদেশিক সরকার এবং সকল রাজনৈতিক দল এক বাক্যে স্বীকার করেছেন যে ভারতবর্ষে ক্রমবর্ধমান দ্রব্যমূল্য বৃদ্ধির প্রবণতা এবং মুদ্রাস্ফীতি বন্ধের নানা পন্থার মধ্যে একটি অন্যতম পন্থা হচ্ছে ডেফিসিট ফাইনান্সিং বন্ধ করা। কেন্দ্রের এবং প্রদেশের ডেফিসিট বাজেট বন্ধ করা, সেই উদ্দেশ্যে বিগত এক বছর ধরে কেন্দ্র এবং সকল প্রদেশে চেষ্টা হচ্ছে যে, কি করে ডেফিসিট বাজেট না করে, বাজেটকে ঘাটতি না দেখিয়ে উত্থাপন করা যায়। মাননীয় অধ্যক্ষ-মহাশয়, আপনি লক্ষ্য করে থাকবেন যে, ১৯৬৬-৬৭ সালের বাজেট যখন উত্থাপিত হয় যে ঘাটতির পরিমাণ ছিল, যখন সর্বশেষ রিভাইজড বাজেট হয়, তখন এই ঘাটতির পরিমাণ কমে গেছে, তার মানে প্রদেশ সরকাররা সেই পথে অগ্রসর হচ্ছেন, যে পথে আর্থিক কাঠামো দাঁড় করাতে পারলে দেশের মধ্যে

মুদ্রাস্ফীতি কমে এবং দ্রব্যমূল্য বৃদ্ধির প্রবণতা হ্রাস হয়।,আজকে ৭॥ কোটি টাকার ঘাটতি বাজেট উত্থাপিত করার সময় অর্থমন্ত্রী বলেছেন, এখনও তিনি জানেন না যে, চতুর্থ পরিকল্পনায় কত টাকা আমাদের কেন্দ্রের সংগে আলোচনায় ঘাটতি হবে। আপনারা অবগত আছেন যে, প্রাক্তন সরকার কেন্দ্রের সংগে সম্মত হয়নি তাঁদের প্রাপ্য টাকায়। অন্যান্য সমস্ত প্রদেশের সংগে কেন্দ্রীয় সরকারের চুক্তি সম্পাদিত হয়েছে চতুর্থ পরিকল্পনায় অর্থ বিনিয়োগের ক্ষেত্রে কিন্তু প্রাক্তন পশ্চিমবঙ্গ সরকারের সংগে হয়নি। তাঁরা কেন্দ্রের সংগে রাজী হননি। কেন্দ্রীয় সরকারকে পশ্চিমবঙ্গ সরকার প্রবল যুক্তি দেখিয়ে অস্বীকার করেছেন, তাঁদের সেই অর্থ বণ্টন মেনে নিতে।

[4-25—4-35 p.m.]

আমি অভিনন্দন জানাব বর্তমান মন্ত্রিমণ্ডলীকে যদি তাঁরা সেই সূত্র ধরে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিমবঙ্গের ন্যায্য প্রাপ্য আদায় করতে সফল হন। সুতারং সাড়ে-সাত কোটি ঘাটতির উপর আরও প্ল্যানিং-এর জন্য ঘাটতির আশঙ্কা এবং বিভীষিকা আমাদের উপর চেপে রয়েছে। যেখানে এইরকম একটা ঘাটতির বিভীষিকা আছে, সেখানে আজকে ৪।৫ দফায় যে চালের সংগ্রহমূল্যের কথা আছে, যখন বিধিবদ্ধ রেশনিং এলেকায় সেই টাকার কোনরকম ব্যবস্থা না করে দেবার কথা বলছেন তখন কত টাকা ঘাটতি হবে সেটা আজকে বিধানসভায় বাংলা দেশের জনসাধারণকে জানান প্রয়োজন ছিল। এটা জানান প্রয়োজন ছিল যে, এত টাকায় কিনবেন এবং এত টাকায় বেচবেন, স্টেট ট্রেডিং করছেন, বলা উচিত ছিল আমরা গ্রামের কাছ থেকে এত টাকায় কিনব, বাংলা দেশের মধ্যে সর্বাপেক্ষা উচ্চতম হায়ার পার্চেজিং এরিয়ায় এই মাল বেচব, কত টাকা ঘাটতি হবে তার নির্দেশ নাই, তা বাংলা দেশের জনসাধারণকে বিধানসভার মাধ্যমে জানান উচিত ছিল—তাঁদের উপর খাদ্যনীতি নিয়ন্ত্রণের জন্য কি বিরাট অর্থের চাপ এসে পড়বে। আমি হিসাব করে দেখেছি, আপনিও আবেদন করেছেন, ২ লক্ষ টন অন্ততঃ সংগ্রহ করবেন। এই দু-লক্ষ টন সংগ্রহ করতে যার দাম হবে ১৩।১৪ কোটি টাকা, কলকাতায় এই দরে দিতে গেলে অন্ততঃ আমার হিসাব, আপনার হিসাব নয়, ৬ থেকে ৭ কোটি টাকা সাবসিডি দিতে হবে। সেই চাপ সহ্য করতে পারবে কিনা সেটা বাংলা দেশের জনসাধারণের বিবেচনার কথা। একদিকে সুবিধা হবে, যাদের দেবার ক্ষমতা আছে তাদের সুবিধা হবে। পশ্চিম বাংলায় ৪ কোটি লোকের মধ্যে ৮৮ লক্ষ লোক যারা বিধিবদ্ধ রেশনিং এলেকায় রেশন পায়, তারা হচ্ছে উচ্চ ক্রয়ক্ষমতাসম্পন্ন, তাদের সহায়তা হবে। আর একদিকে যারা নিম্ন ব্যয় ক্ষমতাসম্পন্ন, তাদের অসুবিধা হবে। যখন এই চাল সংগ্রহ করবেন অঘ্রান থেকে ফাল্গুন মাস, ফাল্গুন মাস শেষ হয়ে গেল, চাষীর ঘরে ধান শেষ হয়ে গেছে, বাংলা দেশের ৩৪ লক্ষ চাষী পরিবারের মধ্যে মাত্র ৪ লক্ষ বৃহৎ চাষী যারা হাতে ধান রাখে, তাদের হাতে আছে মার্কেটেবল সারপ্লাস, আর বাকী সব ডিস্ট্রেস সেল করে, কাজেই তারাই টাকা পাবে। গ্রামে সঙ্গতিসম্পন্ন মজুতদার জোতদার, এক শ্রেণীর মানুষ যাদের হাতে টাকা আছে তারাই পাবে, যাদের দেবার ক্ষমতা আছে তারাই সস্তায় সুবিধায় পাবে। এই অবস্থায় পশ্চিম বাংলার অর্থনীতিতে বিরাট চাপ পড়বে। এতে আমাদের পক্ষ থেকে অনেক সাবধান বাণী না করলেও শুনে রাখুন, পশ্চিম বাংলার মানুষের দুর্দশার অবধি থাকবে না। এতে দ্রব্যমূল্য বৃদ্ধির চাপ এবং নানাবিধ কারণে মুদ্রাস্ফীতি ইত্যাদি আসা অনিবার্য। যদি মনে করেন এই ডেফিসিট, সাবসিডি চাপ সৃষ্টি করবে না, তবে কিভাবে করবেন সেটা প্রকাশ্যভাবে জানান উচিত ছিল। সেটা আমাদের জানার প্রয়োজন আছে, আপনাদের জানবার প্রয়োজন আছে, জনসাধারণের জানবার প্রয়োজন আছে। সেই দৃষ্টিভঙ্গী নিয়ে এ-কথাই নিবেদন করব, আপনি আজকে বিতর্কের উত্তর দেবার সময় বলবেন এই সাবসিডি কত টাকা দিতে হবে, বাংলা দেশের সর্বাপেক্ষা উচ্চতম ক্রয়-ক্ষমতাসম্পন্ন ব্যক্তিদের এবং বাংলা দেশের গ্রামের সর্বাপেক্ষা ধনিক শ্রেণীর কাছে চাল বিক্রী করতে। এটা না জানালে হয় ত বিপর্যয়ের সামনে এসে পড়ব। যাঁরা ডেফিসিট বাজেট প্রেজেন্ট করেছেন, তাঁদের উপর এর ধাক্কা এসে পড়বে। তাই আমি জানাব যে, দুটি ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করেছি, আশা করি আপনি উত্তরের সময় জবাব দেবেন, পশ্চিম বাংলার জনসাধারণ জানতে চায় এই চাপ তারা সহ্য করতে পারবে কি না?

**শ্রীসৌরেন্দ্রমোহন মিশ্র:** অন এ পয়েন্ট অফ পার্সনাল এক্সপ্লানেশন স্যার, আমি এই হাউসে জানাতে চাই, শ্রীমনোরঞ্জন হাজরা ডানকুনি স্কুলের হেড-মাস্টার, এম,এ, পাশ ইত্যাদি কথা বলতে গিয়ে কথা প্রসঙ্গে বলে গেলেন হেড-মাস্টারের আমার সঙ্গে নাকি টাকা বখরার ব্যাপার ছিল। আমি শুধু বলতে চাই, কর্দমে যাঁরা নিমজ্জিত থাকেন তাঁরাই মুখে এরূপ কর্দম ছুড়তে পারেন। আমার বলবার কথা হল, এই অভিযোগ সম্পূর্ণ অসত্য। ডানকুনি স্কুলের হেড-মাস্টার আমার সঙ্গে দেখা করেছিলেন এ-কথা সত্য, তাঁর প্রতি অবিচার হয়েছে বলে তিনি আমার সঙ্গে দেখা করেন। আমি তাঁর যথোপযুক্ত ব্যবস্থার জন্য মুখ্য-পরিদর্শকের কাছে লিখে পাঠাই। যদি কিছু করে থাকে বোর্ডের কনসেন্ট নিয়েই করেছেন। আমার সঙ্গে তাঁর কোন সম্পর্ক নাই।

**Shri Sudhir Chandra Das:**

মাননীয় স্পীকার মহাশয়, বর্তমান বিরোধী-দল অর্থাৎ ভূতপূর্ব কংগ্রেস দল যে নীতি চালিয়েছিলেন তাঁদের সেই অনুসৃত নীতির ফলে বাংলা দেশে দুর্ভিক্ষ সৃষ্টি হয়েছিল এবং যে নীতিকে তাঁরা বৈপ্লবিক নীতি বলে ঘোষণা করেছিলেন সেই নীতি চালাতে গিয়ে তাঁরা পশ্চিম বাংলায় একটা বিভীষিকার রাজত্ব সৃষ্টি করেছিলেন এবং তার ফলে গত বছর ৫০ জন লোক নিহত হয়েছে, ৫ হাজার লোককে গ্রেপ্তার করে দণ্ড দিয়েছেন এবং মেয়েদের উপরও অত্যাচার হয়েছে। সেই নিন্দনীয় নীতি চালাবার পর সমস্ত অবস্থা বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে বিচার করে কিভাবে এখন চলা দরকার, আমাদের খাদ্যমন্ত্রী সেই নীতি প্রকাশ করেছেন। আমি মনে করি বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে সেটা আমাদের সকলেই সমর্থন করবেন এবং দেশবাসীর কাছে যখন এটা তুলে ধরা হবে তখন তারা সকলেই মনে করবে লেভী এবং কর্ডনে আমাদের যে নাভিঃশ্বাস হচ্ছিল সেটা থেকে আমরা বাঁচলাম। এই কর্ডন এবং লেভী সম্বন্ধে বিরোধী-দল একটা মোটা যুক্তির অবতারণা করেছেন। তাঁরা এখন বুঝতে পারছেন যে, কত বড় ভ্রান্ত-নীতি তাঁরা চালিয়েছিলেন এবং আজকে একটা শুভ নীতিতে পরিচালিত হচ্ছে। এ'রা ১৯৪৭ সাল থেকে ১৯৬৪ সাল পর্যন্ত এই ১৭ বছর একটানা খাদ্যনীতি চালিয়ে গেছেন। তখন জনসংখ্যা বৃদ্ধি ছিল, প্রাকৃতিক বিপর্যয় ছিল, কলকাতায় স্ট্যাটুটরি রেশনিং ছিল না, সেখানে সমস্ত ধানচাল ঢুকত এবং তৎসত্ত্বেও আমরা দেখেছি পশ্চিম বাংলায় চালের এ্যাভারেজ রেট এক টাকা বারো আনা/চৌদ্দ আনা চলছিল ১৯৬৪ সাল পর্যন্ত। আমরা যখন বিরোধী-দলে ছিলাম তখন আমরা আন্দোলন করেছি এবং বলেছিলাম ৮/১০ আনা চালের রেট করতে হবে। ১৯৬৫ সালে কলকাতায় স্ট্যাটুটরি রেশনিং করা হোক, কেন্দ্রীয় সরকার চাল এবং গম দিলে গ্রামাঞ্চলের চাল, গম ঢুকতে পারবে না ধানের দর কমে যাবে, এই নীতি বিধানসভায় প্রকাশ করা হয়েছিল। কিন্তু তাঁরা এমন নীতি করলেন যে, ১৯৬৫ সালের জানুয়ারী মাসে দু টাকা, আড়াই টাকা দাম হয়ে গেল। এটা কেন হোল? এটা কি ঘাটতি, না জনসংখ্যা বৃদ্ধির জন্য হোল? যেখানে ১৭ বছর একটানা চালের দর ১ টাকা চলছিল সেখানে কেন ১৯৬৫-৬৬ সালে আড়াই টাকা হোল? স্যার, এর বিচার আপনার কাছে আমি রাখছি। এ'রা সম্পূর্ণ একটা ভ্রান্ত নীতি সৃষ্টি করেছিলেন এবং তারই অভিশাপ নেমে এসেছিল কর্ডনের মধ্য দিয়ে। এ'রা একটা বেড়াজাল সৃষ্টি করেছিলেন যে, থানা, মহকুমায় এবং জেলায় আমদানী করতে পারবে না এবং তার ফলে পুলিশকে লেলিয়ে দিতে হয়েছিল বলে যে, ধানের দর অস্বাভাবিকভাবে বৃদ্ধি পেয়েছিল এ-কথা অস্বীকার করবার উপায় নেই। এখন দেখা যাচ্ছে কলকাতায় রিল্যাক্স করা হয়েছে এবং বামপন্থী সরকার গদীতে আসার পরই দেখা যাচ্ছে কলকাতায় ধানচাল আসছে। আমি যতদুর জানি তাতে বলতে পারি মেদিনীপুর এবং পার্শ্ববর্তী জেলায় যেখানে দর উর্ধমুখী ছিল সেটা এখন কমে গেছে।

[4-35—4-45 p.m.]

এ-কথা অস্বীকার করবার উপায় নাই, কেন কমে গেল? এটা কমের দিকে যাবে, সুতরাং এ-কথা জোরের সঙ্গে বলবো চালধান খোলাবাজারে যদি আমদানী হতে পারে, তাহলে দাম কমে যাবে। কর্ডন উঠে যাবার পর কাঁথিতে চালের দাম ১·৫০ পয়সা থেকে কমে ১·১০ পয়সা হয়েছে। এমন কি কোথাও কোথাও এক টাকারও নীচে নেমে গেছে খোলাবাজারে যথেষ্ট আমদানী হবার জন্য।

আমি এই যুক্তির অবতারণা করে সংগ্রহ-নীতি সম্পর্কে যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিরোধী-দল থেকেও এই সংগ্রহ-নীতি সম্বন্ধে কথা তোলা হয়েছে। আমি এটা পরিষ্কার করে বলতে চাই, এই সংগ্রহ-নীতি যেটা হবে, সেটা উৎপাদকের কাছ থেকে। যাদের ধান থাকবে, উৎপাদক কৃষক, তাদের কাছ থেকে কত ধান রেখে কত ধান নেওয়া হবে—যদি উদ্বৃত্ত স্টক আমরা উদ্ধার করতে চাই, সেটা পরিষ্কার করে বলে দেওয়া উচিত ছিল। রিকুইজিশন করে যদি মজুত থেকে উদ্ধার করতে হয়, তাহলে একটা কৃষকের খোরাকী বাবদ, বীজধান বাবদ, কৃষির খরচ বাবদ, শ্রমিকের মজুরী বাবদ, তাকে কতটা রাখতে দেবো সেটা পরিষ্কার বলা হয় নাই, এটা পরিষ্কার হওয়া উচিত। সংগ্রহ-নীতির এই দিকটা যেমন পরিষ্কার করে দেওয়া উচিত, তেমনি গ্রামাঞ্চলে রেশন দোকান মারফৎ চাল-গম পাওয়ার পরিমাণ কতটুকু হবে, নিয়মিত তা পাওয়া যাবে কিনা সেটাও বলে দেওয়া উচিত। কিন্তু এ সম্বন্ধে সন্দেহ রয়েছে। খোলাবাজারে দাম যদি ঠিক থাকে, এবং খোলাবাজারে সরকার নিয়ন্ত্রিত দরে আর কিছু বীজ দেওয়ার ব্যবস্থা করলে আপনা হতে দাম কমে যাবে। কাঁথি বাজারে দেখেছি একটা মিলে ১৮ হাজার মণ চাল সীজ করা হয়েছে। সেখান থেকে দু-হাজার মণ চাল ছেড়ে দেওয়ার ফলে খোলাবাজারে চালের দাম কমে যায়। রেশনে যখন চাল দেওয়ার সামর্থ্য কম, সেখানে খোলাবাজারে দাম কমাতে পারলে রেশনের দোকানে আর লোক যাবে না, সে দায়িত্বও আর থাকবে না। সেই কারণে আমি বলবো, যুক্তফ্রন্ট সরকারের নীতি থাকবে খোলাবাজারে দাম কমাবার দিকে। তাঁরা যেটা মজুত উদ্ধার করবেন, তার কিছু অংশ খোলাবাজারে ছেড়ে দিলে রেশনের দোকানের দায়িত্ব কমবে, দামও কমবে।

আমরা খবর পেয়েছি সাতশো চালকলের মালিকদের গুদামে হাজার হাজার মণ চাল স্টক করা আছে। সেই গুদামকে ধরতে হবে। খুব সতর্কতার সংগে সেই গুদামগুলিকে দেখা দরকার। আমি জানতে পেরেছি আমার এলাকার সমুদ্রতীরবর্তী অঞ্চল থেকে বিহারে চাল পাচার হচ্ছে। আমি সমস্ত জোন্ রাখার পক্ষপাতি। প্রাদেশিক কর্ডন যেটা রাখা হয়েছে, তার ভেতর দিয়ে পাচার বন্ধের জোরদার নীতি নিতে হলে যে পুলিশ-দল সেখানে আছে, সেই পুলিশ-দলকে দৃঢ় করে তৈরী করা দরকার, এবং এই সম্পর্কে যুক্তফ্রন্টের কর্মীদের সহযোগিতা নিতে পারলে সহজে পাচার বন্ধ করা যেতে পারবে।

এই কয়টি কথা বলে আমি এই খাদ্যনীতির পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং আবেদন জানাচ্ছি যাতে সকলের সহযোগিতায় এই নীতি সরকার কার্যকরী করতে পারেন।

**Shri Haradhan Mondal:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী, তাঁর যে খাদ্যনীতি ঘোষণা করেছেন, সে সম্পর্কে দু-চারটা কথা বলতে চাই। আমাদের জনসাধারণের সর্বজন শ্রদ্ধেয় ডাক্তার ঘোষ, তিনি ও তাঁর নীতি যেরকম বলিষ্ঠ, তেমনি তাঁর খাদ্যনীতিও বলিষ্ঠ হবে বলে আমরা আশা করেছিলাম। কিন্তু জনসাধারণ হতাশ হয়েছে। অবশ্য এই যে হতাশ হয়েছে এরজন্য পুরাপুরি ডাক্তার ঘোষকে দোষ দিতে পারি না। কারণ, তাঁর ১১ দফা কার্যসূচী, তাঁর ১১-টি দলকে সন্তুষ্ট রেখে করতে হয়েছে। যাইহোক, সে সম্বন্ধে আমার কিছু বলবার নেই। কিন্তু এই নীতির ফলে গ্রাম-বাংলা অর্থাৎ পল্লীগ্রামের লোকের কিভাবে সর্বনাশ সাধন করা হবে, সে সম্বন্ধে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এখানে জনৈক সদস্য একজন বললেন যে, গত মার্চ মাসে যে চালের দর ছিল, তার চেয়ে এখন কত কম, তা বুকে হাত দিয়ে বলুন! আমি বলছি তিনি হয় ত জানেন না, যে, তাঁর কথাটা ঠিক। এটা আমি এইজন্য বলছি যে, তিনি প্রথমে যা বলেছিলেন তা ঠিক। সত্যিই খাদ্যের দর কমে গিয়েছিল। এবং আমরা খুবই আশান্বিত হয়েছিলাম যে, এই নূতন সরকারের চেষ্টার ফলে যখন দরটা কমে গেল, তখন বর্তমান সরকারের সেইরকম বলিষ্ঠ খাদ্যনীতি এমন হবে, যাতে চোরাকারবারীর দল খাদ্যশস্য মজুত করবার আর সুযোগ না পায়। কিন্তু আমরা খুব নিরাশ হয়েছি। বর্তমান সরকারের যে খাদ্যনীতি, তা ঘোষণা হতে না হতে, সমস্ত খাদ্যের দর আস্তে আস্তে বাড়তে সুরু করেছে। এটা আমার নিজের কথা নয়। আমি আজকের এই দৈনিক বসুমতী থেকে একটা খবর পড়ে শোনাচ্ছি যে, খাদ্যের দর ক্রমশঃ কিভাবে বেড়ে

চলেছে। খাদ্যনীতি ঘোষিত হবার পর পশ্চিম বাংলার কয়েকটি জেলায় খাদ্যের মূল্য বৃদ্ধি। মুর্শিদাবাদ জেলার সর্বত্র চাউলের মূল্য বৃদ্ধি। রায়গঞ্জেও ধান, চালের দর বৃদ্ধি। শেওড়াফুলিতেও খাদ্য-দ্রব্যের মূল্য বৃদ্ধি। তাঁরা লিখছেন জেলার সর্বত্র চাউলের দর আবার উর্ধমুখী। চাষীর ঘরে চাউল নাই বলিয়া খবর পাওয়া গিয়াছে। "সম্প্রতি জেলার বিভিন্ন অঞ্চল পরিক্রমণ করিলে দেখা যায়, কতিপয় অসাধু ব্যবসায়ী, চোরাকারবারীরা ও মজুতদারগণ, অতি মুনাফার লোভে, উচ্চ মূল্যে চাউল সংগ্রহ করিয়া অন্যত্র সরাইয়া ফেলিতেছে। চাষীর ঘরে যে সামান্য চাউল আছে, তাহা অভাবের তাড়নায়, মহাজনদের দেনার দায়ে, তাহারা বাধ্য হইয়া বিক্রয় করিতেছে। কান্দী মহকুমা অঞ্চলে বড় বড় জোতদার ও মহাজন, তাহাদের মজুত ধান, তাহাদের আত্মীয়-স্বজন এবং পেটোয়া লোকদের বাড়ীতে লুকাইয়া রাখিবার সুযোগ পাইতেছে। আমি স্যার এইটুকুই বলতে চাই যে, বর্তমান সরকারের খাদ্যনীতি ঘোষিত হবার সঙ্গে সঙ্গে বহু ব্যক্তি ১০০ মণ করে চাল ঘরে রাখতে আরম্ভ করেছেন। পূর্বে লোকের মনে ভয় ছিল, তাঁরা বাজার থেকে চাল কিনে মজুত করছিল না, যার ফলে, সেই চালটা বাজারে আসার জন্য জনসাধারণ সস্তায় সেটা পাচ্ছিলেন এবং তাতে দর নেমে যাচ্ছিল। বর্তমান সরকারের যেমনি খাদ্যনীতি ঘোষণা করা হল, সকলে জানতে পারল, বিশেষ করে চোরাকারবারীরা বুঝলেন যে, তাঁদের এবার ব্যবসা করবার দিন এলো। কারণ, ঐ ১০০ মণ ধান, আলাদা নামে গুদাম করে, চাল পাড়াগাঁ থেকে কিনে এনে গুদামজাত করলেন, এবং যেহেতু সরকার, তাঁরা যে-কোন মূল্যে ধান কিনতে পারবেন, সেইজন্য তাঁরা ঠিক করলো যে, ফুড কর্পোরেশনের কাছে ধান, চাল বিক্রয় করবে না।

তারপর, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, যাতে পল্লীগ্রামের জনসাধারণ এই নীতির ফলে মারা না যায়, সেদিকে চিন্তা করে, অন্ততঃ এইটুকু তিনি সংশোধন করবেন যে, যে-সব ব্যক্তি উৎপাদক নয়, তারা যেন কোন ধান স্টক করতে না পারে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Dhananjoy Kar:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় খাদ্য-মন্ত্রিমহাশয় যে খাদ্যনীতি ঘোষণা করেছেন তা আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি, এবং আমাদের বিগত সরকারের বৈপ্লবিক খাদ্যনীতি তিনি যে অনুসরণ করেননি, তার জন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমার সময় অত্যন্ত অল্প, আমি বিস্তারিতভাবে না বলে, সংক্ষেপে কিছু বলবো। মিঃ স্পীকার, স্যার বার মিনিট আমার সময়?

**Mr. Speaker:**

সাত মিনিট। আপনি তাও বলবেন না বলে আমাকে জানিয়েছেন।

**Shri Dhananjoy Kar:**

বিগত সরকার ধান সংগ্রহ সম্পর্কে যে লেভী-প্রথা অবলম্বন করেছিলেন, তা একটা ভ্রান্ত নীতির উপর প্রতিষ্ঠিত ছিল।

[4-45 - 4-55 p.m.]

যে দেশের চাষের অবস্থা সম্পূর্ণ আকাশের জলের উপর নির্ভর করে সেই দেশে কি পরিমাণে উৎপাদন হয়েছে সেদিকে লক্ষ্য না রেখে জমি আছে তার জন্য নির্দিষ্ট পরিমাণ ধান দিতে হবে, এই যে নীতি এটা একটা ভ্রান্ত নীতি। এর ফলে বিশেষ করে চাষীরা কিভাবে লাঞ্ছিত, অপমানিত হয়েছে তার সীমা নেই। সুতরাং এই নীতি যে আমাদের খাদ্যমন্ত্রী বর্জন করেছেন সেজন্য তাঁকে আমি আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। আমি জানি এই নীতির ফলে অনেক চাষীকে তার জমি বাড়ী বিক্রী করে ধান সংগ্রহ করে দিতে হয়েছে। যদি আমাদের সরকার এই নীতি অনুসরণ করতেন তাহলে চাষীদের দুঃখের অন্তঃ থাকতো না। আর একটা কথা বলেছেন যে, তাঁরা ধানের দর বাড়িয়ে দিয়েছেন, এর ফলে দেশের লোকের উপর অনেক চাপ পড়বে কিন্তু আমি এ-কথা বলতে পারি আগের সরকার যে নীতি অবলম্বন করেছিলেন, ধানের যে মূল্য দিতেন সেটাও ভ্রান্ত ছিল, ধানের

দর ১৪-১৫ টাকা ছিল এবং চালের দর ৩৬ টাকা করা তেমনি ভ্রান্ত ছিল। আমি মনে করি আমাদের সরকার ২২-২৩ টাকা ধানের দাম করে দিলেও তার চেয়ে বেশী দরে চালের দাম দিতে হবে না। অবশ্য এ-কথা ঠিক যে, গতবারে যে অর্থ ব্যয় হয়েছিল তার চেয়ে এবারে কিছু পরিমাণ বেশী অর্থ ব্যয় হবে বটে কিন্তু তার দ্বারা জনসাধারণের অনেক উপকার হবে সে বিষয় কোন সন্দেহ নেই। কর্ডন-প্রথা তুলে দিয়ে যে উপকার করেছেন সে সম্বন্ধে আর বেশী কিছু বলতে চাই না কিন্তু এই কর্ডন-প্রথার মধ্য দিয়ে যত রকমের দুর্নীতি চোরাকারবারী চলছিল তার হাত থেকে দেশের লোক রেহাই পাবে। এই কর্ডনের মধ্যে দিয়ে চোরাকারবারীরা দিনের পর দিন তাদের কারবার চালিয়ে যাচ্ছিল, সেই কর্ডন-প্রথা তুলে দিয়ে দেশের জনসাধারণকে লাঞ্ছনা, দুর্নীতির হাত থেকে যে রেহাই দিয়েছেন তার জন্য আমি আমাদের খাদ্য-মন্ত্রিমহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। আর সংগ্রহ করার কথা যেটা বলেছেন সে সম্বন্ধে বলতে চাই যে, বড় বড় মজুতদাররা বাজার থেকে ধান সংগ্রহ করে জমিয়ে রাখবে, ছোট ছোট চাষীর ঘরে ধান-চাল নেই, সুতরাং মহাজনরা এই যে উচ্চ মূল্য দেওয়া হচ্ছে এর দ্বারা লাভবান হবে এটা সম্পূর্ণ ভ্রান্ত ধারণা। এই সঙ্গে একটা কথা বলতে চাই যে, সংগ্রহ ব্যাপারে যদি এই রকম ব্যবস্থা করা যায় যে, ধান যদি ওপেন বাজারে না পাওয়া যায়, যার যেটুকু প্রয়োজন আছে তা যদি না পাওয়া যায় তাহলে অত্যাবশ্যকীয় পণ্য আইন দ্বারা তা সংগ্রহ করার ব্যবস্থাও এর মধ্যে আছে। সুতরাং ধান সংগ্রহ হবে না, বড় বড় মজুতদাররা ধান জমিয়ে রেখে এর দ্বারা লাভবান হবে এবং দেশের সাধারণ চাষীর সর্বনাশ হবে, এ যে অভিযোগ, এই অভিযোগ সম্পূর্ণ ভ্রান্ত অভিযোগ। তারপরে বলা হচ্ছে উৎপাদক যারা তারা কি পরিমাণ ধান রাখতে পারবে তার সীমা নির্দিষ্ট করে দেওয়া উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ-মহাশয়, এ সম্বন্ধে আমি মনে করি এমন একটা নির্দিষ্ট দিন ঠিক করে দেওয়া দরকার যে নির্দিষ্ট দিনের মধ্যে যার বাড়ীতে যত ধান আছে, সে বড় বড় ব্যবসায়ী হোক, আর উৎপাদকই হোক, তার বাড়ীতে কি পরিমাণ ধান আছে তাঁরা যেন তা সরকারকে জানান। সেই নির্দিষ্ট দিনের পর যদি কারোর বাড়ীতে হিসাবের বাইরের ধান চাল পাওয়া যায় তাহলে সেই ধান-চালগুলি অল্প মূল্যে যাতে সরকার সংগ্রহ করতে পারেন এইরকম একটা ব্যবস্থা করলে আমার মনে হয় ধান-চাল কেউ লুকিয়ে রাখবে না এবং সরকারের হাতে তাঁদের প্রয়োজনমত ধান-চাল আসবে। মাননীয় অধ্যক্ষ-মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের এই সরকারের যে খাদ্যনীতি সেই খাদ্যনীতিকে সম্পূর্ণ সমর্থন করছি এবং আমি মনে করছি এই নীতির ফলে জনসাধারণের উপকার হবে, তারা সর্ব-প্রকারে দুর্নীতির হাত থেকে রেহাই পাবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bankim Chandra Sasmal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য-মন্ত্রিমহাশয় যে খাদ্যনীতি ঘোষণা করেছেন, তাঁকে আমি ধন্যবাদ দিচ্ছি এইজন্য যে, তিনি একটা অত্যন্ত সাহসিকতার কাজ করেছেন কর্ডন-প্রথা তুলে দিয়ে। আমাদের দেশে প্রাক্তন সরকার যে উদ্দেশ্য নিয়ে কর্ডন করেছিলেন সেই কর্ডনকে ভাল করে রক্ষা করার জন্য আজ যাঁরা সরকার পক্ষে আছেন তাঁরা যদি সহযোগিতার মনোভাব নিয়ে এগিয়ে আসতেন, সেইরকমভাবে যদি দেশের লোকের মনোভাব তৈরী করতে পারতেন তাহলে হয়ত সম্ভব হত সমস্যা সমাধান করা। কিন্তু তা হয়নি, সহযোগিতা দেশের লোক করেনি এবং আজকে যাঁরা সরকার পক্ষে বসে আছেন তাঁরা সরকারকে বাতিল করতে চেয়েছেন। কাজেই এই পরিস্থিতিতে যতক্ষণ না জনসাধারণের মনোবল উন্নত হয় ততক্ষণ পর্যন্ত এই কর্ডন তুলে দেওয়াটা সুন্দর নীতি হয়েছে, এর দ্বারা দেশের মধ্যে দুর্নীতি অনেক কমবে, যে দুর্নীতি রোধ করা বর্তমান পরিস্থিতিতে অত্যন্ত কঠিন। কিন্তু সেই সঙ্গে সঙ্গে যদি একটা রয়েছে। যদি শহরে বেশী রেশন আপনি না দেন তাহলে শহর এলাকার বিরাট উদরে, রেশনিং এলাকার বিরাট উদরে সমস্ত ধানচাল চলে আসবে পল্লী অঞ্চল থেকে। এখনই পল্লী অঞ্চল অত্যন্ত ভীতিগ্রস্ত হয়ে উঠেছে। আমি যদিও মেদিনীপুর বাড়তি এলাকার লোক তবুও আমাদের এলাকার যেটা দাসপুর থানা, সেটা খাদ্যশস্যে চিরদিন ঘাটতি এলাকা, এখনই সেখানে ৩০/৩১ টাকা চালের দাম হয়েছে। এটা কে রোধ করবে? আপনি ত খাদ্যশস্যের সংগ্রহের দাম ২১/২২/২৩ টাকা করেছেন কিন্তু

ঊর্ধতম খাদ্যশস্য কত মূল্যে দেশবাসী কিনবে সেটা নির্ধারণ করে দেননি, যে, এতখানি যদি ধান-চালের দাম হয় তাহলে র‍্যাশন বেশী করে দেওয়া হবে, এ-কথা কোথায়ও বলা হয়নি আজকে ১·২৫, ১·৩৭ নয়া পয়সায় চাল বিক্রী হচ্ছে, এর প্রতিকার করতে হবে। মডিফায়েড র‍্যাশনিং সম্বন্ধে আগেকার সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন বর্তমান খাদ্যনীতিতে সেই প্রতিশ্রুতি আমরা কোন জায়গায় দেখতে পাচ্ছি না। মডিফায়েড র‍্যাশন যদি গ্রামাঞ্চলে না দেওয়া যায়, তাদের অভাব মোচন যদি না করা যায়, তাহলে এখনই গ্রামাঞ্চলে দুর্ভিক্ষের অবস্থা হবে এবং যে নীতি হয়েছে সেই নীতিতে শুধু শহরাঞ্চলের দিকে লক্ষ্য রাখা হয়েছে। শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়-মহাশয়া যে-কথা বলেছেন এবং শ্রীনিখিল দাস-মহাশয় সরকার পক্ষ থেকে যা বলেছেন তা আমি সমর্থন করি, যে, ৫০০ টাকার উপরে যাঁরা বেতন পান বা যাঁদের রোজগার আছে তাঁদের জন্য সরকার একটা অন্য দাম করুন এবং যাঁদের ৫০০ টাকার নীচে ইনকাম তাঁদের জন্য অন্য দাম করুন এবং পুরাপুরি যা খেলে মানুষ বেঁচে থাকতে পারে এইরকম খাদ্যশস্য আজ শহরকে দিতে হবে কিন্তু তাই বলে গ্রামাঞ্চল থেকে খাদ্যশস্য এখনি হুহু করে চলে এলে সেখানে দারুণ অভাবের সৃষ্টি হবে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেশী করে খাদ্যশস্য এনে জনসাধারণের অভাব দূর করতে হবে, এই কথা আমি, মাননীয় অধ্যক্ষ-মহাশয়, আপনার মাধ্যমে খাদ্য-মন্ত্রিমহাশয়কে বলছি। ভূমিহীন মজুরদের ক্রয়-ক্ষমতা নেই, তাঁদের প্রাক্তন সরকার নানাভাবে বাঁচিয়েছেন, তাদের বেশী করে জি, আর, দিয়েছেন, গ্রামাঞ্চলে দরিদ্রতম ব্যক্তিদের প্রচুর পরিমাণে টেস্ট রিলিফের কাজ দিয়েছেন। টেস্ট রিলিফের বিরুদ্ধে নানা অভিযোগ উঠেছে কিন্তু এর দ্বারা গ্রামাঞ্চলে বহু লোককে বাঁচিয়ে রাখা হয়েছে। প্রাক্তন সরকার মডিফায়েড র‍্যাশনে সস্তা দরে চাল দিয়ে যেমন বাঁচিয়েছেন তেমনি বাঁচান হয়েছে টেস্ট রিলিফের কাজ দিয়ে এবং আমরা দেখেছি, যখন চাষীদের মধ্যে, মজুরদের মধ্যে খুব অভাব সেই-সময় তাদের টেস্ট রিলিফের কাজ দিয়ে চাল বা গম দেওয়া হয়েছে। টেস্ট রিলিফে, জি আর, এ, খাদ্যশস্য না দিয়ে যদি টাকা পয়সা দেওয়া যায় তাহলে এর দ্বারা তাদের সত্যিকারের অভাব মিটবে না। আমি পল্লী অঞ্চলের দিকে বিশেষ লক্ষ্য দিচ্ছি এজইন্য যে, পল্লী অঞ্চলের মা-বাপ কেউ নেই, শহরবাসীদের অনেক রাজনৈতিক নেতা আছেন, যাঁরা খাদ্য নিয়ে রাজনীতি করেন, শহরের বাজারে খাদ্য নিয়ে যাঁরা আন্দোলন করতে পারেন, কিন্তু পল্লী অঞ্চলের কেউ নেই, তাদের মা-বাপ হওয়ার জন্য আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি। এর সঙ্গে সঙ্গে একটা কথা বলছি যে, লোক-সংখ্যা নিয়ন্ত্রণের দিকে কোন স্থায়ী ব্যবস্থার কথা বলেননি। আজ সরকার পক্ষের যাঁরা আছেন তাঁরা নির্বাচনের সময় অনেকেই বলেছেন যে, মালক্ষ্মীরা কোলে যে সন্তান চুম্বন করবেন এমন আনন্দ থেকে বঞ্চিত করে দিচ্ছেন কংগ্রেস সরকার জন্ম-নিয়ন্ত্রণ করে। কাজেই আজকে যদি আপনারা গণতান্ত্রিক সরকারের আসনে বসে এই কথা বলতে চান, তাহলে স্থায়ীভাবে সমস্যার সমাধান কিছুই হবে না। খাদ্যশস্যের সংগ্রহের দিক দিয়ে আমি এই কথাই বলবো যে, খাদ্যশস্যের অপচয় যাতে দূর হয় সেদিকে নিশ্চয়ই সরকার দৃষ্টি দেবেন। বিভিন্ন জায়গায় জল-সেচের ব্যবস্থা করে যাতে দু-তিনটি ফসল হয় তার ব্যবস্থা করবেন। আমি আমার দাসপুর থানার কথা বলতে পারি যে, সেখানে ২/৩ শত বিঘা বোরো ধানের জমিকে জল না দেওয়ায় এখনি শুকিয়ে যাচ্ছে। সেখানে যদি জল দেওয়া হোত তাহলে প্রচুর পরিমাণে বোরো ধান হোত। এখানে মাননীয় সেচ-মন্ত্রিমহাশয় উপস্থিত নেই, খাদ্য-মন্ত্রিমহাশয়কে বলবো তিনি খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির দিকে বিশেষভাবে নজর দিন। আমাদের দাসপুর থানার যে অঞ্চল আছে সেটা ঘাটাল মহকুমার একটা বিরাট অঞ্চল, সেটার চারিদিকে নদীনালা পরিবেষ্টিত অথচ ২০ বছর রাজত্বের পর, অত্যন্ত দুঃখের সঙ্গে দেখেছি, সে যে সরকারেরই গায়ে লাগুক না কেন, যে আমাদের অঞ্চলের জন্য সেচ-মন্ত্রী ছিলেন না। আমাদের মেদিনীপুর জেলার লোক আজ সেচ-মন্ত্রী হয়ে বসেছেন, ভূতপূর্ব সেচ-মন্ত্রী যিনি আজকে মুখ্যমন্ত্রীর আসনে বসেছেন, তাঁর সময়েও কিন্তু ঘাটাল মহকুমার দিকে তাকান মোটেই হয়নি। আজকে সেখানে যদি জল-সেচের ব্যবস্থা এক্ষনি হয় তাহলে যেমন বোরো ধান হয়েছে তেমনি দু-তিনটি ফসল এ-বছর এক্ষনি উঠবে। এইদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-55—5-05 p.m.]

**Shri Samarendranath Ojha:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় খাদ্য সমস্যা সম্পর্কে যে বিবৃতি দিয়েছেন তার জন্য তাকে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। অনেক বিষয়ে এতে নতুন দৃষ্টিভঙ্গীর পরিচয় পাওয়া যায়। আমি কয়েকটি বিষয়ের উল্লেখ করছি। প্রথমতঃ, বাংলাদেশে খাদ্যসমস্যা জটিল থেকে জটিলতর হয়ে উঠলেও আশ্বাস দেওয়া হয়েছে যে, আগামী দু-তিন বছরের মধ্যে বাংলাদেশকে খাদ্য বিষয়ে স্বয়ংসম্পূর্ণ করা যাবে। দ্বিতীয়ত, খাদ্য বলতে কেবল চালই নয়, সুষম খাদ্যের অন্যান্য উপকরণ বিষয়েও চিন্তা করা হয়েছে। তৃতীয়তঃ, লেভী ও কর্ডনিং প্রথা তুলে দিয়ে খাদ্য সংগ্রহ পদ্ধতিতে একটা বাঞ্ছনীয় পরিবর্তন আনা হয়েছে। লেভীর নামে প্রাক্তন সরকার যে জুলুম ও স্বেচ্ছাচার চালিয়েছিলেন, চাষীদের নিকট থেকে সস্তা দরে চাল আদায় করে শতকরা ৪০ থেকে ৫০ টাকা দর চাপিয়ে ক্রেতাদের কাছে বিক্রয় করেছিলেন, একথা কারো অজানা নাই। একদিকে চাষী বঞ্চিত হয়েছে আরেক দিকে ক্রেতাদের উপর অস্বাভাবিক বোঝা চাপানো হয়েছে। কর্ডনিং-এর ব্যাপারে দেশের মধ্যে যে অভূতপূর্ব ও বিচিত্র ব্যাপার সৃষ্টি হয়েছিল তার পরিচয় সকলেই জানেন। বিভিন্ন অঞ্চলে চালের দুষ্প্রাপ্যতা ও দুর্মূল্যতা সৃষ্টি করে দরের মধ্যে বৈষম্য নিয়ে এসে একদিকে দুর্নীতিপরায়ণ অফিসার ও কালোবাজারিদের সুযোগ করে দিয়েছে, অপর দিকে জনসাধারণের দৈনন্দিন খাদ্য সংগ্রহের ব্যাপারে দুস্তর বাধার সৃষ্টি করেছে। এখন এই প্রথাগুলি রহিত হওয়ায় সকলে স্বস্তির নিঃশ্বাস ফেলে বাঁচছে। সমস্ত রাজ্যে এক দর চালু হয়ে পূর্বে যে বৈষম্যমূলক অবস্থার সৃষ্টি হয়েছিল, সেটা রহিত হয়ে যাবে এবং এই বিষয়ে বিক্ষোভের আর কারণ থাকবে না, অবশ্য বিধিবদ্ধ রেশনিং এলাকাতে এখনও কর্ডনিং বহাল থেকে গেল। এর পিছনে ঠিক কি যুক্তি আছে তা আমি জানি না। কারণ, আমি বুঝতে পারছি এতে কর্ডনড্ এরিয়ার ভিতরে চালের দুষ্প্রাপ্যতা ও দুর্মূল্যতার সৃষ্টি হবে। এই জন্য আমি মনে করি, যখন রেশন-এর পরিমাণ পর্যাপ্ত নয়, চাল সংগ্রহের ব্যাপারে লোকের যেন অস্বাভাবিক অসুবিধার কারণ না ঘটে, সেজন্য এখানেও কর্ডন ব্যবস্থা যুক্তি সঙ্গত ভাবে শিথিল করা উচিত।

খাদ্যসমস্যার বিভিন্ন প্রশ্নগুলির মধ্যে মূল্য নির্ধারণ ব্যাপারটা বড়ই জটিল। এই ব্যাপারে খাদ্যমন্ত্রী মহাশয়, বিক্রয় দর না চাড়িয়েও সংগ্রহ মূল্য বৃদ্ধি করে যে দৃষ্টান্ত স্থাপন করেছেন সেটা খুবই তাৎপর্যপূর্ণ। এতে চাষী ও ক্রেতা উভয়েই বুঝতে পারবে যে উভয় পক্ষের স্বার্থের দিকে আমাদের নূতন সরকারের সজাগ দৃষ্টি রয়েছে। তবে এই কথাটা মনে রাখা দরকার যে, নির্ধারিত মূল্য ও বর্তমান বাজার দরের মধ্যে এখনও অনেক পার্থক্য রয়ে গেছে। আমরা এ যাবৎ দেখেছি যে নির্ধারিত মূল্য, নিয়ন্ত্রিত মূল্য ও বাজার দরের মধ্যে বরাবরই একটা পার্থক্য থেকে আসছে। আর এটাতেই বুঝতে পারা যায় যে, মূল্য নিয়ন্ত্রণ কোনদিনই সফল হয় নি। রাজ্যের সর্বত্র ও বছরের সকল সময়ে মোটামুটি একই মূল্য চালু রাখা, এটাই মূল্য নিয়ন্ত্রণের লক্ষ্য হওয়া উচিত। অবশ্য সেজন্য যতক্ষণ পর্যন্ত পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ব না করা হবে ততক্ষণ পর্যন্ত একই মূল্য চালু রাখা দেশের মধ্যে সম্ভব নয়। আমি মনে করি যে রাজ্য, জেলা ও অঞ্চলের বিভিন্ন পর্যায়ে কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটিগুলি সংগঠিত ও সুপরিচালিত করে এই পথে অগ্রসর হলে, আর সেই সঙ্গে সঙ্গে যদি বিভিন্ন ক্ষেত্রে র‍্যাটপ্রুফ গুদামঘর তৈরী করা যায় তাহলে খাদ্যসমস্যার সমাধানের একটা উপযুক্ত ও স্থায়ী ভিত্তি স্থাপিত হতে পারে। সময় শেষ হওয়ায় এই বলেই আমি শেষ করছি।

[5-05—5-15 p.m.]

**Shri Abdus Sattar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের বহু প্রতিক্ষিত খাদ্যনীতি আমি মনোযোগ সহকারে পড়েছি এবং আমাদের খাদ্যমন্ত্রী ডাঃ ঘোষ যে সৎ সাহসের পরিচয় দিয়েছেন সেজন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। তবে একটা জিজ্ঞাসার চিহ্ন থেকে গেছে এর মধ্যে। যে খাদ্যনীতি রেখেছেন তাতে যদি দেশের জনসাধারণ খেতে পায় নিশ্চয় তাহলে আমরা খুশী হবো, তাতে কোন সন্দেহ নেই। তবে খেতে পাবেন কিনা এটা হচ্ছে আমাদের সামনে বড় প্রশ্ন। আমাদের দেশে অনেক সমস্যা, সবচেয়ে যেটা বড় সমস্যা সেটা হচ্ছে খাদ্যসমস্যা, এই খাদ্যসমস্যা অতীতে

কখনও সমাধান হয় নি এবং গোটা ভারতবর্ষের দিকে তাকালে দেখতে পাই এই খাদ্যসমস্যা প্রত্যেক প্রদেশে রয়েছে। আজকে ১৩৫০ সালের কথা যদি কেউ মনে করেন তাহলে দেখবেন তখন বাংলা ভাগ হয় নি, তবুও এই দেশে হাজার হাজার, লক্ষ লক্ষ লোক না খেয়ে মরেছে। আজকে যে খাদ্যনীতি সরকার আমাদের সামনে রেখেছেন এই খাদ্যনীতি নেওয়া হয়েছে শহরের লোকদের সামনে রেখে—গ্রামের লোকদের কথা আমার মনে হয় চিন্তা করা হয় নি—যারা সত্যিকারের চাষী, মজুর, যাদের ঘরে খাবার নেই, তাদের কথা আমার মনে হয় এই খাদ্যনীতির মধ্যে পাওয়া যাবে না। আজকে কি করে শহরের লোককে খাবার দেওয়া যেতে পারে, কি করে শহরের লোকদের সন্তুষ্ট রাখা যেতে পারে, যাতে শহরের লোকরা হৈ চৈ বা আন্দোলন না করে সে বিষয়ে চিন্তা করে এই খাদ্যনীতি প্রস্তুত করা হয়েছে। তার ফলে শহরের স্ট্যাটুটারী রেশন রেখে অন্য জায়গার কথা এড়িয়ে যাওয়া হয়েছে—মডিফায়েড রেশনের কথা না বলে বলা হয়েছে বিশেষ ব্যবস্থা যেসব স্থানে আছে তা পূর্বের মত থাকবে। বিশেষ ব্যবস্থার কথা বলে আমার মনে হয় মডিফায়েড রেশনের কথাটা অ্যাভয়েড করা হয়েছে। বিশেষ ব্যবস্থা কথাটায় কি ইঙ্গিত করছেন মাননীয় খাদ্যমন্ত্রী তা কিছুই বলেন নি। তারপরে তাঁদের যে চার দফা এবং ১১ দফা নীতি সেটা সেলফ কন্ট্রাডিকটরী। আমার মনে হয় এই খাদ্যনীতির ফলে তাঁকে যদি কেউ আশীর্বাদ করেন তো করবেন, যাঁরা বড় বড় ব্যবসায়ী তাঁরা, যাঁরা বড় বড় জোতদার তাঁরা। এই লেভি প্রথা উঠিয়ে দেওয়ার ফলে, যাঁরা ৬০।৭০।৭৫ বিঘা জমির মালিক, যাঁদের ঘরে এখনও ধান আছে তাঁরা নিশ্চয় তাঁকে আশীর্বাদ করবেন—কিন্তু যারা মজুর, খেতে পায় না, যারা দুঃস্থ, যারা একবেলাও পেটপুরে খেতে পাচ্ছে না, দিনের পর দিন না খেয়ে থাকছে তাদের কথা কি চিন্তা করেছেন? এই যুক্তফ্রন্ট সরকার যখন বিরোধীপক্ষে ছিলেন তখন তাঁরা কখনও স্বীকার করেন নি যে, পশ্চিমবাংলা ঘাটতি এলাকা। সর্বপ্রথম আজকে তাঁরা স্বীকার করেছেন যে এটা ঘাটতি এলাকা, সেজন্য আমি তাঁদের ধন্যবাদ জানাই। সেদিন যুগান্তরে দেখলাম দারিদ্র্যের তাড়নায় ৪টি সন্তানকে হত্যা করা হয়েছে, মা তার শিশুকে হত্যা করছেন না খেতে পেয়ে। আজকে এই যুক্তফ্রন্ট সরকারের আমলে এটা হয়েছে। আজকে এই যেসমস্ত দফা রেখেছেন তার মধ্যে ধানের সংগ্রহ দাম হবে ২১।২২।২৩ টাকা, তার পাশে যদি পাইকারী কিংবা খুচরা দরে ধান বিক্রি হয়, তাহলে কে এমন ভাল চাষী আছে বা জোতদার আছে যে ঐ বাঁধা দামে বিক্রি করবে। আজকে খোলা বাজার দর ৩৪।৩৫ টাকা মণ। আমি লালগোলাতে দেখেছি সেখানে দেড় টাকা কে জি দরে চাল এবং ৩৪ টাকা মণ ধান—আমরা তা কিনে খাচ্ছি। আজকে খোলা বাজারে যদি এই দর থাকে কোন চাষী এই দরে দেবে তা আমি বুঝতে পারছি না। খোলা বাজারে যদি দরটাকে নিয়ন্ত্রণ না করেন তাহলে এই দামে ধান সংগ্রহ করা সম্ভব হবে কিনা সেটা একটু বিবেচনা করবেন। আরও হচ্ছে উৎপাদক নয় এইরকম কোন লোক একশত মণের উপর ধান রাখলে রিপোর্ট করতে হবে। এখন কোন ব্যবসায়ী সে ১৫০ মণ রেখে রিপোর্ট করলো, "তারপর ঐ ধান বিক্রি করে"—আবার সংগ্রহ করে রিপোর্ট করলো—এইভাবে সুযোগ দেওয়ার ফলে আমার মনে হয় বড় বড় ব্যবসায়ীদের সমর্থন করা হয়েছে। কাজেই খাদ্যনীতির ফলে যদি সবচেয়ে বেশী কেউ খুশী হয়ে থাকতে ত বড় বড় ব্যবসায়ী এবং জোতদাররাই হয়েছে, তাদের আশীর্বাদ নিশ্চয় আপনি পাবেন। কিন্তু যারা সত্যিই খেতে পায় না, যাদের রেশনের চাল না হলে চলে না, কোনরকমে অল্প আয়ে রেশন সংগ্রহ করে, আমি আপনার কাছে নিবেদন করবো তাঁদের কথা চিন্তা করে, তাদের কিভাবে অল্প দামে চাল দিতে পারা যায় সেটা একটু দেখবেন।

স্যার, গত সরকারের আমলে ৮৭ লক্ষ লোক স্ট্যাটুটারী রেশনিং পেত, আর ১ কোটি ৭৭ লক্ষ লোক মডিফায়েড রেশনিং পেত। এই এক কোটি ৭৭ লক্ষ লোক এখন নিশ্চয় বাড়বে। এদের কি পরিমাণ বা রেশনে কতটা চাল ও গম দেওয়া হবে এই জিনিসটা বললে দেশের লোক খানিকটা আশ্বস্ত হবে এবং তাঁরা বুঝবে যে তারা কি পরিমাণ চাল ও গম পাবে। এই কথা বলে আমি শেষ করছি।

**Shri Phakir Chandra Roy:**

মাননীয় স্পীকার মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে ডঃ ঘোষ ভবিষ্যতের জন্য যে দীর্ঘমেয়াদী খাদ্যনীতির ইঙ্গিত দিয়েছেন এবং সঙ্কট কাটাবার জন্য যে স্বল্প মেয়াদী কার্যক্রম

দিয়েছেন, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। ধানের দর বাড়ানো হয়েছে এই বিশ্বাসে চাষী যদি ধানের দর পায় তাহলে সে ধান ধরে না রেখে ছেড়ে দেবে এটা ঠিক। নভেম্বর বা ডিসেম্বর মাসে যদি এই ধানের দর ঘোষণা করা হোত তাহলে ধান সংগ্রহে বিন্দুমাত্র কষ্ট হতো না বলেই আমি মনে করি। তবে তার সঙ্গে সঙ্গে যদি চাষীর নিত্যপ্রয়োজনীয় দ্রব্য হারাহারি দরে দেবার ব্যবস্থা হয়, তাহলে সেটা আরো ভালো হয়। যেমন এক বস্তা ধানের সঙ্গে এক বস্তা খোল দেবার ব্যবস্থা যদি ডাঃ ঘোষ করতে পারেন তাহলে চাষীদের কাছ থেকে এই দরে তিনি ধান পাবেন এটা আমি বলতে পারি। তবে ধানের দরের সঙ্গে চাষীদের নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দরের একটা হারাহারি সম্পর্ক রাখতে হবে। কেমিক্যাল ফার্টিলাইজারের জন্য যে দর এপেক্স থেকে ভিলেজ সোসাইটি পর্যন্ত চাষী মেরে লাভ করে যদি সে ব্যবস্থা চালু থাকে আমি বলব ডঃ ঘোষ যে দর বাড়িয়েছেন সেটা পর্যাপ্ত নয়, এটা সত্য কথা। তারপর ইলেক-শানের সময় এবং তার আগে লেভীর নোটিশ ইস্যু হয়েছিল। কিন্তু সেই লেভীর নোটিশ অনুযায়ী ধান সংগ্রহ করা হয় নি, ধান বেরিয়ে গেছে, কি করে গেছে? আমি জানি বহু হাস্কিং মেশিন আছে, সেখানে ধান নিয়ে গিয়ে ৪০।৫০ টাকায় ধান বিক্রি করা হয়েছে, সেখান থেকে সেই ধান চাল হয়ে বর্ডার পার হয়ে চলে গিয়েছে। পুলিশের কালো গাড়ি যাকে বলে রাইট রয়্যালের সম্মান দিয়ে তাদের বর্ডার পার করে দিয়েছে। কাজেই যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার কয়েক মাস আগে যেসব বাস্তব ঘটনা ঘটেছিল তার উপরই এই নীতি দাঁড়িয়ে আছে। আজকে যদি বর্ডার ভালো ভাবে কন্ট্রোল করতে হয়, তাহলে বর্ডারের ধারে যেসমস্ত গ্রাম আছে সেইসমস্ত গ্রামের লোকেদের যাতে পূর্ণ সাহায্য পাওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। হোম গার্ড বা পুলিশের উপর যদি পাকিস্তান বা বিহার বর্ডারের মতন বর্ডারের ভার ছেড়ে দেয়া হয় তাহলে বর্ডার কন্ট্রোল ঠিকভাবে হবে না। ইলেকশান বা প্রাইস কন্ট্রোল বা সাবসিডি দিয়ে কি অর্থনৈতিক বিপর্যয় হবে তা নিয়ে এখানে আলোচনা হয়েছে। খুব দুঃখের কথা এতদিন কংগ্রেস সেন্টারে এবং বিভিন্ন স্টেট-এ থাকার পরেও একটা ন্যাশনাল ফুড পলিসি গ্রহণ করতে পারলেন না। আজকে যদি ন্যাশানাল ফুড পলিসি ঠিক থাকতো তাহলে ভারতবর্ষে যে ফুড ক্রাইসিস্ আছে সেটা থাকতো না।

[5-15—5-25 p.m.]

স্ট্যাটুটারী রেশনিং কলকাতায়, দিল্লীতে হয়েছে এই আন্ডারস্টান্ডিং-এ যে পার্ট অফ দি রেস-পনসিবিলিটি কেন্দ্র বিয়ার করবেন। কিন্তু যখন থেকে স্ট্যাটুটারী রেশনিং এখানে চালু হয়েছে, কেন্দ্রের যে দায়িত্ব সেই দায়িত্ব কেন্দ্র মোটেই যথাযথ পালন করে নি। ডাঃ ঘোষ শীঘ্রই দিল্লী যাবেন এবং সেখানে কেন্দ্রের কাছ থেকে যে কতটা পাবেন পুরাপুরি বা কতটা পাওয়া যাবে কি না যাবে সেটা এপ্রিল মাসের মধ্যে জেনে আসবেন। আমার মনে হয় স্ট্যাটুটারী রেশনিংটা যেটার পরিমাণ বৃদ্ধি, সেটা এই জানার উপর নির্ভর করছে। তবে দিল্লীর কাছে যতটা আশা করা গেছে সেই আশা যদি পূরণ না হয়—এখানে তৈল, সরষের তেলের দর বাড়লে যখন বাদাম তেলের দরকার হবে তখন গুজরাটে বাদামের দর বেড়ে যায়। এই সরষের দর হলে নানাভাবে চেষ্টাচরিত্র করে ইউ পি, পাঞ্জাব থেকে সরষে আনতে হয়। যেখানে ইন্ডিয়াতে এতগুলি ইন্ডিপেন্ডেন্ট স্টেট, তার যদি এইরকম অবস্থা হয় তাহলে একচুয়ালি আমাদের দেশে কি করে ন্যাশনাল ফুড পলিসি হবে সেটা ভাববার কথা এবং সেই পরিস্থিতিতে আমি ডাঃ ঘোষকে নিশ্চয়ই ভাবতে বলব, চিন্তা করতে বলব এখানে আমাদের দেশটা, এটা ঠিক, এটা একটা ইন্ডিপেন্ডেন্ট স্টেট নিয়ে গঠিত। দিল্লীতো একটা ইউ এন ও না কি? তা যদি হয় তাহলে সত্যি সত্যি বাংলাদেশকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করার জন্য স্বতন্ত্র, স্বাধীন পন্থা গ্রহণ করতে হবে। এই বলে আমি এখানে আমার কথা শেষ করছি।

**Shri Kalipada Bhowmick:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রীর উত্থাপিত খাদ্যনীতির আমি পুঙ্খানুপুঙ্খ-রূপে অধ্যয়ন করেছি এবং এ সম্বন্ধে বহু বক্তার বক্তৃতাও শ্রবণ করেছি। অনেকে একে বৈজ্ঞানিক নীতি বা বলিষ্ঠ নীতি বলে আখ্যা দিয়েছেন। কিন্তু আমি বলিষ্ঠও বলতে চাই না আর বৈজ্ঞানিকও বলতে চাই না, যে নীতির দ্বারা বাংলার জনসাধারণ দুবেলা পেট ভরে খেতে পারে

সেই নীতিকেই আমি বলব নীতি। এই নীতিকেই আমি অভিনন্দন জানাব। বাংলার খাদ্য সমস্যা একটা জটিল সমস্যা এবং এর সমাধানের পথও জটিল এ বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নেই। এই সমস্যা সমাধানের জন্য প্রয়োজন বাংলার প্রতি স্তরের লোকজনের অকুণ্ঠ সহযোগিতা। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় এই সত্য উপলব্ধি করে বাংলার প্রতি স্তরের নিকট অকুণ্ঠ সহযোগিতা কামনা করেছেন, এই জন্য আমি তাঁকে আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি। আমি বনগ্রাম মহকুমার একজন প্রতিনিধি। বনগ্রাম মহকুমা পশ্চিমবঙ্গের পূর্বসীমান্তে একটা বাস্তুহারা অধ্যুষিত অঞ্চল। এই মহকুমায় মডিফায়েড রেশনিং-এ আংশিক রেশনিং প্রবর্তন ছিল। কিন্তু আজ কিছুদিন হল আংশিক রেশনিংও ভেঙ্গে পড়েছে, তার ফলে আমি লক্ষ্য করেছি স্বল্প আয়ের লোকেরা এবং ভূমিহীন কৃষকরা অত্যন্ত দুর্দশার সম্মুখীন হয়ে পড়েছেন। তাই মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের এদিকে দৃষ্টি আকর্ষণ করছি এবং আশু প্রতিকারের ব্যবস্থার জন্য খাদ্যমন্ত্রীর কাছে আবেদন করছি। একটা কথা এখানে এসেছে, কারণ কলকাতার বাজার দর বসিরহাট, বনগাঁ, বারাসাত এইসমস্ত স্থানের বাজার দরের উপর নির্ভর করে। কলকাতা শহর একটি বিধিবদ্ধ রেশনিং এরিয়া, এখানে আমরা শুনেছি যে ১·৭৫ কিলোগ্রাম খাদ্য দেওয়া হয় প্রাপ্তবয়স্ক ব্যক্তিকে। একটি প্রাপ্তবয়স্ক ব্যক্তিকে যদি ১·৭৫ গ্রাম খাদ্য দেওয়া হয় তাতে সেই ব্যক্তির সপ্তাহে ৩-৪ দিনের বেশী চলতে পারে না।

সুতরাং দেখা যাচ্ছে বিধিবদ্ধ রেশনিং বলে কর্ডন প্রথা চালু করা হবে। তাই যদি হয় তাহলে কলকাতা শহরে যে সমস্ত ব্যক্তি আছে তাদের সপ্তাহে তিন দিনের জন্য খোরাকী যোগাড় করতে হবে, সে যেভাবেই হোক। সুতরাং আমার মনে হয় তার প্রতিক্রিয়া হিসাবে আমাদের সমস্ত অঞ্চলে চালের দাম বেড়ে যাবে, কারণ চাল বিক্রেতারা অতি লাভের জন্য কর্ডন বেষ্টনী ভেদ করে কলকাতা শহরে আসবে এবং কলকাতার লোকেরা বেঁচে থাকার জন্য অধিক দামে সেই চাল ক্রয় করবে। আর তার প্রতিক্রিয়ায় সেইসমস্ত অঞ্চলে কলকাতার সন্নিকটে দাম আরও বেড়ে যাবে বলে আমার মনে হয়। তাই আমার মনে হয় কলকাতায় পূর্ণ পরিমাণ রেশন না দেওয়া পর্যন্ত কর্ডন প্রথা চালু রাখা উচিত। এই কথা বলে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Panna Lal Majhi:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে অভিনন্দন জানাই। তিনি যে খাদ্য প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাবের মধ্যে কতকগুলি জনকল্যাণমূলক প্রস্তাব রয়েছে। তার মধ্যে দুটি কথা বিশেষভাবে অভিনন্দনযোগ্য। একটা হচ্ছে কর্ডন তুলে দেওয়া হয়েছে, আর একটা ধানের ক্রয় মূল্য বাড়িয়ে দেওয়া হয়েছে। আমাদের গ্রামাঞ্চলে এই কর্ডন প্রথা দ্বারা যে অবস্থার সৃষ্টি হয়েছিল তা ভয়াবহ ও বীভৎস। সে অবস্থার কথা চিন্তা করলে শিউরে উঠতে হয়। দীর্ঘদিন এটা স্মৃতিতে জেগে থাকবে। আমার জেলা, হাওড়া জেলা, ঘাটতি জেলা তাকে সম্পূর্ণ হুগলী এবং মেদিনীপুরের উপর নির্ভর করতে হয়। কাজেই তাকে কর্ডন দিয়ে ঘিরে দিলে খোলা বাজারে চাল বিক্রী বন্ধ করলে এবং এম আর-এর নাম করে সরবরাহ না করলে আমাদের পূর্বেকার অবস্থা হবে, এই করে পূর্বতন সরকার, কংগ্রেস সরকার অনাহারে মারবার ষড়যন্ত্র করেছিলেন, তাদের যে বৈপ্লবিক খাদ্যনীতি ছিল তা থেকে মুক্তি দেবার জন্য আমি জেলাবাসীর পক্ষ থেকে সরকারকে ধন্যবাদ জানাই, এখন আমরা স্বস্তির নিঃশ্বাস ফেলছি। এই কর্ডনের জন্য এমন বিভিন্ন কাণ্ড ঘটেছিল যে তা অতি অদ্ভুত ও বেদনাদায়ক। গর্ভবতী মহিলা বর্ডার পার হতে গেলে তার পেটে চাপ দিয়ে দেখা হত চাল চুরি করছে কিনা। এই ঘটনা সত্য। কংগ্রেসীরা এম আর-এর নামে ৫০০ গ্রাম করে চাল বা ধান দিত, কিন্তু আজকে দেখা যাচ্ছে তাদের দরদ একেবারে উথলে উঠছে। অথচ তাদেরই রাজত্বকালে মাত্র ৫০০ গ্রাম করে সপ্তাহে খাদ্য দিয়েছেন। কোন দেশের মানুষ, সচেতন মানুষ, জ্ঞানসম্পন্ন মানুষ যে এই-রকম করতে পারে এইরকম পৈশাচিক নীতি নিতে পারে তা আমরা চিন্তাও করতে পারি না। কাজেই এম আর-এর ধাপ্পা যে যুক্তফ্রন্ট সরকার দেখান নি, সেজন্য আমি তাঁদের ধন্যবাদ জানাই, খাদ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাই। তবে তিনি যে খাদ্যপ্রস্তাব রেখেছেন, কতকগুলি জিনিস আমার মনে হয় ভেবে দেখা দরকার। তাঁকে আমি আরও ধন্যবাদ দিচ্ছি এজন্য যে তিনি বলেছেন যে আলোচনা করে পরে ঠিক করা হবে। এটা স্থির সিদ্ধান্ত নয়। সরবরাহের ব্যাপারে আমরা

দেখতে পাচ্ছি শহরে স্ট্যাটুটারী রেশনিং আছে সেখানে সরবরাহের ব্যবস্থা ঠিক থাকবে, কিন্তু জেলাতে এম আর-এর সরবরাহের ব্যবস্থা থাকবে না। মুস্কিল হচ্ছে এই আমার জেলাও ঘাটতি জেলা, এক মাসেরও খোরাকী হয় না। এই অবস্থায় সেখানে খাদ্য সরবরাহের কি হবে? এম আর ছাড়া তো গত্যন্তর নাই, সেখানে সরবরাহের ব্যবস্থা থাকা দরকার বলে মনে করি। অন্ততঃ ১৮০০ গ্রাম, যেটা কংগ্রেস দিয়েছিলেন আগে ফেব্রুয়ারী মাসের আন্দোলনের পর, যেটা কংগ্রেস সরকার দিতে আরম্ভ করেছিলেন পরে বন্ধ করে দিয়েছেন, এখনও সেটা থাকা দরকার। আর যেটা থাকা দরকার সেটা হল ধান্য সংগ্রহ। কংগ্রেস সরকারের লেভি ব্যর্থ হয়েছে। তাঁরা গরীবদের কাছ থেকে আদায় করার চেষ্টা করেছিলেন, মজুতদারী চোরাকারবারী সৃষ্টির চেষ্টা করেছিলেন। লেভি তারা গরীবদের কাছ থেকেই আদায় করেছিলেন, কিন্তু বড় লোকদের কাছ থেকে আদায় করতে পারেন নি।

[5-25—5-35 p.m.]

আমার মনে হয় লেভি তুলে দিলে ধান সংগ্রহের ক্ষেত্রে অসুবিধা হবে। সংগ্রহ বাড়াবার জন্য দর বাড়ান হয়েছে বটে, কিন্তু লেভি থাকা দরকার। আমার মনে হয় যাদের ৯ থেকে ১২ একর জমি আছে তাদের কাছ থেকে লেভি করা দরকার এবং এইভাবে ধান সংগ্রহ করা দরকার। তারপর, ১১ নম্বরে মজুত করবার কথা বলা হয়েছে—অর্থাৎ অনুমতি নিয়ে ১০০ মণ ধান রাখতে পারবে। আমার বক্তব্য হচ্ছে কে রাখতে পারবে সেটা বিশেষভাবে বলা দরকার। আমার মনে হয় এটা ব্যবসায়ীদের জন্য বলা হয়েছে। ক্রয়মূল্য যেটা করেছেন সেটা ঠিকই করেছেন। কিন্তু রেশনে যে দাম থাকবে এবং বাজারে যেটা থাকবে তার সঙ্গে দামের সঙ্গতি থাকছে না এই যে একটা ত্রুটি রয়েছে এটা ঠিক করা দরকার এবং বলা দরকার যে কি দামে খরিদ্দাররা কিনতে পারবে। আমাদের দেশে যে খাদ্য উৎপাদন হয় সেই খাদ্য ধরে রাখার ব্যবস্থা কংগ্রেস সরকার করে নি। অন্যান্য প্রদেশে সর্ষে, সর্ষের তেল, ছোলা, ডাল যা জন্মায় সেগুলো সেই প্রদেশের সরকার বাইরে যাবার ব্যাপারে কড়াকড়ি করে। কিন্তু আমাদের দেশে নদীয়ায় যে ছোলা, ডাল প্রভৃতি হয় সেগুলি এখানে বিক্রয়ের বন্দোবস্ত না করার ফলে বাইরে চলে যায়। এগুলি যারা পাচার করে তারা চোরাকারবারী, বড় বড় মজুতদার, কংগ্রেসের সাপোর্টার এবং কংগ্রেসকে টাকা পয়সা দেয় বলে এটা চালু রাখা হয়েছে। আমি খাদ্যমন্ত্রীকে বলব এম আর এলাকার সম্বন্ধে চিন্তা করতে হবে, সংগ্রহ ব্যবস্থা সম্বন্ধে চিন্তা করতে হবে, ১০০ মণ যেটা পার্মিসন দিয়েছেন এটা বলতে হবে কাদের জন্য করেছেন, ব্যবসায়ীদের দাম ঠিক করতে হবে, খোলা বাজারে এম আর এলাকায় যাতে চাল কিনতে পারে সেই ব্যবস্থা করতে হবে এবং যথেচ্ছ দাম যাতে না হয় সেই ব্যবস্থা করতে হবে। এসব যদি না করেন তাহলে তাদের বাঁচাতে পারবেন না। এই ব্যবস্থা করবার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kanai Saha:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ সরকার যে খাদ্যনীতি এনেছেন সেই খাদ্যনীতি সম্বন্ধে বলতে উঠে, তার সমালোচনা করতে গিয়ে প্রথমেই আমার মনে হচ্ছে যা চিরসত্য তা সকলকেই স্বীকার করতে হয়—হয় একটু আগে বা বিলম্বে। যারা আগে স্বীকার করে নেয় তারা প্রথমেই বুঝতে পারে কিন্তু যারা বিলম্বে স্বীকার করে তারা ঘেঁটে ঘেঁটে বোঝে। যে দল আজকে পশ্চিমবঙ্গে সরকার গঠন করেছেন তাঁরা কেউ স্বীকার করতেন না যে আমাদের দেশে খাদ্যের ঘাটতি আছে এবং বরাবরই এর বিরোধিতা করেছেন। কংগ্রেস সরকার এই ঘাটতির কথা স্বীকার করে নিয়ে সুষম খাদ্যনীতি এবং বণ্টনের কথা বলেছিলেন এবং সেইভাবে তাঁরা খাদ্যনীতি ঘোষণা করেছিলেন। এখন দেখছি আমাদের শ্রদ্ধেয় খাদ্যমন্ত্রী সুষম খাদ্যনীতির কথা বলেছেন এবং রেশনিং এলাকায় যে খাদ্য দেওয়া হয় সেই পরিমাণকে তিনি অপর্যাপ্ত বলেছেন।

কিন্তু নূতন নীতির সঙ্গে পর্যাপ্ত কি পরিমাণ দিতে পারবেন তার কোন উল্লেখ তিনি এর মধ্যে করতে পারেন নাই।

আর একটি কথা হচ্ছে যে আমাদের এই খাদ্যনীতিতে দেখা যাচ্ছে কর্ডন তুলে দেওয়া হয়েছে। দুটি অঞ্চলে আমরা এই রাজ্যকে ভাগ করতে পারি—একটি হচ্ছে শিল্পাঞ্চল, আর একটি হচ্ছে

কৃষি অঞ্চল। শিল্পাঞ্চলকে নিশ্চয়ই আমাদের খাদ্য দিতে হবে এবং সেই খাদ্য কৃষি অঞ্চল থেকে এনেই দিতে হবে। তা নইলে তারা খাবার পাবে কোথায় ? কিন্তু এই সাথে কৃষি অঞ্চলের কথাও আমাদের বিশেষভাবে চিন্তা করবার প্রয়োজন আছে। কর্ডন তুলে দেবার ফলে কৃষি অঞ্চল থেকে যে সমস্ত ধান-চাল শিল্পাঞ্চলে চলে আসবে এবং বিশেষ করে দরিদ্র কৃষক ও বর্গাদারদের উপর চাপ সৃষ্টি হবে—খাদ্যের দাম বেড়ে যাবার জন্য। এই সব কথাও সরকারকে একটু ভেবে দেখতে বলি—সেটা ভেবে দেখা উচিতও। দরিদ্র কৃষক ও বর্গাদারদের মধ্যে দেখা যায় কারো ফসল উঠবার তিনমাস পরে, কারো বা ছয় মাস পরে বাজার থেকে খাদ্যশস্য কিনে খেতে হয়। যাতে তারা এই খাদ্যশস্য অল্পমূল্যে কিনতে পারে, অর্থাৎ তাদের ক্রয় ক্ষমতার আওতার মধ্যে থাকে চালের দর সেদিকে সরকারের দৃষ্টি রাখা অত্যন্ত দরকার।

সরকার সংগৃহীত ধান কেবলমাত্র মিলের মাধ্যমে বানি দিয়ে চাল তৈরী করার প্রস্তাব জানিয়েছেন। গ্রামাঞ্চলে বহু বেকার দরিদ্র যুবক-যুবতী, বহু বিধবা স্ত্রীলোক রয়েছে তারা নিজেরা পরিশ্রম করে ঢেঁকিতে চাল তৈরী করবার দায়িত্ব নিয়ে সরকারকে দিতে পারে। তাদের অসহায় বেকারত্বের কথা ভেবে তাদের যদি চাল তৈরী করবার সুযোগ দেওয়া হয় এবং বানির কথা চিন্তা করে আর একটু বাড়িয়ে দেওয়া যায়—সেকথা বিবেচনা করবার জন্য সরকারের কাছে আবেদন জানাই।

ময়ূরাক্ষী নদীতে বাঁধ হবার পর তার তীরবর্তী অঞ্চলে জলপ্লাবিত হয়ে ভূমি সরস ও উর্বর করে ফেলে। সেই কয়টি নির্দিষ্ট জায়গায় যে বিশেষ সমস্যা রয়েছে তার সমাধানের জন্য এই সভার সকলের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর ময়ূরেশ্বর থানা ৪টি অঞ্চলে—কুণ্ডলা, ঘাট-পলখী, রুকী ও উলকুন্ডা পরপর চার বছর ধরে অনাবৃষ্টি ও খরার জন্য মরুভূমির 'আকার ধারণ করেছে। সেখানে প্রচুর ফসল উৎপাদন হতো এবং ঘাটপলখীর হাটে বিক্রী করে চাষীরা অনেক টাকা পেত। এটা বীরভূমের অনেক কাছে, সেখানে অনেকে জানেন অল্পমূল্যে সবজী ও নানা রকম তরিতরকারী পাওয়া যায়। অথচ আজ জলের অভাবে সেখানে কিছুই উৎপন্ন হচ্ছে না। বিগত কংগ্রেস সরকার দু'-তিন বৎসর পরীক্ষা নিরীক্ষার পর ক্যানেলের জলের দ্বারা, সেচের দ্বারা খাদ্যোৎপাদনের চেষ্টা করেছেন এবং বিভাগীয় কর্মকর্তাগণও পরীক্ষা নিরীক্ষা করে বিভাগীয় অধিকর্তার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে একটা স্কীম প্রেরণ করেছেন। স্কীমের নাম Irrigation Scheme of 7A—M.D.B.C. Mayurakshi-Dwaraka branch canal the estimate of which amounting to Rs. 40 lakhs has been finalised. The above Irrigation Scheme will serve an area of 20.000 acres of lands.

খাদ্যনীতির কথা বলতে গেলে খাদ্যোৎপাদনের কথা এসে যায়। আমি স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাব এই স্কীমটি অবিলম্বে গ্রহণ করা হোক এবং সেই খরা বিধ্বস্ত লোকদের অতি সত্বর ক্যানেল খননের কাজ আরম্ভ করে তাদের সুযোগ দেওয়া হোক। আর সেই সঙ্গে বলবো এই অঞ্চলকে খরা অঞ্চল বলে ঘোষণা করা হোক; সেখানকার খাজনা মকুব করা হোক এবং সরকারী ঋণ আদায় বন্ধ করা হোক। এই বলে আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-35—5-45 p.m.]

**Shri Jamini Ranjan Sen:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কোন দেশে, তার যে কোন নীতি, তার দেশের বর্তমান এবং অতীত অবস্থার ভিত্তির উপর নির্ভর করে নির্মিত হয়ে থাকে। আমাদের ভারতবর্ষে, বিশেষ করে বাংলাদেশে অতীতের খাদ্যের যে অবস্থা, সেই খাদ্য নিয়ে অতীতের সরকার যে ব্যবস্থা করে গিয়েছেন, তার ভিত্তিতে দেশে যে বাস্তব অবস্থা সৃষ্টি হয়েছে, তার ভিত্তিতে আমাদের দেশে, বাংলা দেশের নূতন খাদ্যনীতি গঠিত হবে এটা অনিবার্য। সুতরাং অতীত অভিজ্ঞতার ভিত্তিতে এবং বর্তমানে বাস্তব অবস্থার ভিত্তিতে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে নীতি আজকে এখানে ঘোষণা করেছেন, তাতে আমরা আজকের দিনে সত্যিকার একটা উপযুক্ত নীতি এবং তাতে দেশের বর্তমান খাদ্য সমস্যা সমাধানের সঠিক পথে আজকে চালিত হবার ইঙ্গিত আমরা পেয়েছি। এটা আমরা

বুঝতে পারছি। আমাদের বিরোধী পক্ষের একজন মাননীয় সদস্য শৈলবাবু যেভাবে এটাকে প্রথম দিকে তাঁর বক্তৃতায় সহযোগিতার হস্ত প্রসারণ করবার যে আশ্বাস দিয়েছিলেন, কিন্তু পরবর্তী অবস্থায় তার সমস্ত বক্তৃতার মধ্য দিয়ে দেখতে পেলাম না যে তার একটা বিকল্প কি ব্যবস্থা করা যায়, এবং তার একটা সুস্পষ্ট কোন নির্দেশ তিনি দিলেন না। তিনি সমালোচনা এবং হতাশার কথা এনে, সমস্ত খাদ্যনীতিকে যেন একটা নস্যাৎ করবার প্রচেষ্টা চালালেন।

এখন কথা হচ্ছে যে বাজেটের কথা তুলে, অর্থের দিকটা বড় করে তুলে, তিনি খাদ্য সমস্যাকে নস্যাৎ করে দিতে চেয়েছেন; এবং তিনি একটা ওয়ার্নিংও দিয়েছেন। তিনি সাবধান বাণী উচ্চারণ করেছেন, যে বাংলাদেশে এবং সারা ভারতবর্ষে যে অর্থনৈতিক বিপর্যয় এসেছে, সেই কথাটা তিনি বড় করে তুলে ধরে বর্তমান সরকারের খাদ্যনীতি সমালোচনা করেছেন। কিন্তু তিনি কোন একটা বিকল্প ব্যবস্থার কথা উল্লেখ করেন নি। অন্যান্য বিরোধী পক্ষের সদস্যদের বক্তৃতার মধ্যে সমালোচনা আছে, কিন্তু বিকল্প কোন গঠনমূলক প্রস্তাবের মধ্য দিয়ে পাওয়া যায় না। আজকে এখানে তাঁদের ব্যবহারে অত্যন্ত হাসি পাচ্ছে। গরীব কৃষক, শ্রমিক, মেহনতি মানুষের জন্য তাঁদের দরদ যেন একেবারে উথলে উঠছে। এটা দেখে আজকে সত্যিই আমাদের হাসি পাবার মত অবস্থা হয়েছে। কারণ গত ২০ বছর ধরে তারা যে নীতি চালিয়ে এসেছেন, এবং ১৯৬৬ সালে যে বৈপ্লবিক খাদ্যনীতি প্রফুল্লচন্দ্র সেন মহাশয় প্রবর্তন করেছিলেন, তার মধ্যে আমরা কি দেখতে পেয়েছি? দুট নীতি। তার একটা নীতি হল স্টেট ট্রেডিং-এর স্বার্থে এবং আর একটা নীতি হল ঐ মজুতদার ও মুনাফাখোরদের স্বার্থে; এবং দুটাকে জড়িয়ে একটা অবৈধ মিলনের মধ্য দিয়ে একটা জরাসন্ধ সৃষ্টি করেছি'লন। আমাদের মহাভারতে যে কথা আছে যে জরাসন্ধ সৃষ্টি হয়েছিল দুট অংশে। জরা নামক এক রাক্ষসী এক নরের সাথে অবৈধ মিলনের মধ্য দিয়ে দ্বাপর যুগে একটি দানব সৃষ্টি করেছিলেন। তেমনি ঠিক আমাদের বাংলাদেশে, দুট নীতিকে এক জায়গায় টেনে এনে ঐ মজুতদার ও মুনাফাখোরদের স্বার্থ রক্ষার নামে, আর স্টেট ট্রেডিং, এই দুটি নীতির একটা অবৈধ মিলনের মধ্য দিয়ে, দুটি অংশ জুড়ে দিয়ে ঐ প্রফুল্লচন্দ্র সেন নামক জরা রাক্ষসী একটা জরাসন্ধ বাংলাদেশে সৃষ্টি করে, একটা অনর্থ সৃষ্টি করেছিলেন। সুতরাং সেই ক্রাইসিস, সেই অবস্থা কাটিয়ে উঠতে গেলে আজকের যে নীতি সেই নীতি সঠিক নীতি বলেই বুঝতে হবে। কারণ এর মধ্যে দিয়ে একটা জিনিস এসেছে সেটা হচ্ছে মানুষের মধ্যে একটা আত্ম বিশ্বাস জেগে উঠেছে, মানুষ হতাশা কাটিয়ে উঠেছে এই রকম একটা আবহাওয়া দেশের মধ্যে সৃষ্টি হয়েছে, যার উপর ভিত্তি করে এই নীতিকে কার্যকরী করা যাবে, জনসাধারণের পরিপূর্ণ সহযোগিতার মাধ্যমে ধান সংগ্রহ করা যাবে এই বিশ্বাস আমাদের আছে। এই বিশ্বাসের উপর ভিত্তি করে গরীব, মধ্যবিত্ত, সমস্ত শ্রেণীর মানুষের সহযোগিতার মাধ্যমে আড়তদারী, সমস্ত রকম মজুতদারী বন্ধ করে আজকে দেশের খাদ্য সমস্যার সমাধান করা যাবে। মাননীয় স্পীকার মহাশয়, একটা কথা এ'রা বড় আকারে তুলতে চাইছেন সেটা হচ্ছে এখন যে ধানের দাম বাড়ান হয়েছে তাতে সব ধান গরীবরা কম দামে বিক্রি করে দিয়েছে, তারা ক্ষতিগ্রস্ত হবে, এবং বড় বড় চাষী যারা ধান ধরে রাখে তারা লাভবান হবে। এটা কত অবাস্তব কথা। তাঁদের জানা উচিত যে ফেব্রুয়ারী মাস পর্যন্ত ধানের দাম ৪০ টাকা মণ ছিল, ৪০ টাকা মণে তারা ধান ফেব্রুয়ারী মাস পর্যন্ত বিক্রি করেছে এবং তারপরে ভোটের পর যখন কংগ্রেসী রাজত্বের অবসানের ইঙ্গিত দেশে এসেছে সেই মুহূর্তে থেকে চট করে ধানের দাম ৩০-৩২ টাকায় নেবে এসেছে। সুতরাং, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজেও বুঝতে পারছেন এবং বিরোধী পক্ষের সদস্যদের কাছে এটা জানিয়ে রাখি যে আজকে কোন গরীব চাষীর এই দামের দ্বারা কোন ক্ষতি হবে না। বর্তমানে দ্রব্যমূল্য বৃদ্ধির যুগে এবং টাকার মূল্য হ্রাস করার ফলে আজকে যে মূল্য বৃদ্ধির প্রবণতা দেখা দিয়েছে তার সঙ্গে সামঞ্জস্য রেখে বর্তমানে যে মূল্য নির্ধারিত হয়েছে সেটা ঠিকই হয়েছে। আজকে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমি আমার একটা নিবেদন রাখতে চাই সেটা হল এই যে যারা উৎপাদক নয় তাদের বেলায় যে ১০০ মণের কথা লেখা আছে সে সম্পর্কে বিবেচনা করে যাতে মজুতদারী বৃদ্ধি না পেতে পারে সেদিকে নজর রাখা দরকার। ট্রানজিটের ব্যাপারে কতটা নিতে পারবে, লরি করে এক জায়গা থেকে আর এক জায়গায় কতটা নিয়ে যেতে পারবে সে সম্বন্ধে একটা ব্যবস্থা থাকা উচিত, এই দিক থেকে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যেন বিবেচনা করেন। এইটুকু আবেদন করে আমি এই নীতিকে সমর্থন করছি।

[5-45—5-55 p.m.]

**Md. Fazle Hoque:**

মাননীয় স্পীকার মহোদয়, আপনার মাধ্যমে বর্তমান যুক্তফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী মাননীয় ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ যে খাদ্যনীতি আমাদের সামনে রেখেছেন সে সম্বন্ধে আমি দু'একটি কথা বলতে চাই। প্রথমে আমি বলতে চাই যে শ্রদ্ধেয় ডঃ ঘোষ যে খাদ্যনীতি আমাদের সামনে রেখেছেন সেটা অসম্পূর্ণ এবং অস্পষ্ট। এটা সত্য কথা যে, যে সরকারের খাদ্যমন্ত্রী হয়ে তিনি আমাদের সামনে যে খাদ্যনীতি রেখেছেন সেখান থেকে কোন বলিষ্ঠ এবং সুস্পষ্ট নীতি রাখা সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে উনি একটা কথা বলেছেন যে প্রকিয়োরমেন্ট করবেন কিন্তু তার কোন ডেফিনিট টারগেট উনি আমাদের সামনে রাখেন নি এবং যে প্রকিয়োরমেন্ট উনি করবেন সেটা ফুড কর্পোরেশনের মাধ্যমে উনি করবেন। আমার বক্তব্য এই যে যেখানে প্রকিয়োরমেন্ট করা হবে সেখানে যদি কোন বাধ্যবাধকতা না থাকে তাহলে সেখানে কিভাবে ফুড প্রকিওরমেন্ট করবেন। আমি গ্রামের কথা যদি বলি, ধরুন ব্যক্তিগতভাবে আমার ১০০ মণ ধান আছে, উনি বলছেন সেটা ফুড কর্পোরেশনের মারফত কিনবেন, কিন্তু আমি বলছি ফুড কর্পোরেশনের কাছে বিক্রি না করে বেসরকারী খরিদ্দার যারা আছে তাদের কাছে বিক্রি করতে চাই, তিনি সেখানে কি করে বাধা দেবেন। আমি সরকারকে দিলাম না, আমার ঘরে মজুতও রাখলাম না অথচ বেসরকারী লোকের কাছে আমি বিক্রি করে দিলাম, সেখানে উনি কি করে বাধা দেবেন? সেখানে উনি কি করে সংগ্রহ করতে চান ফুড কর্পোরেশনের মাধ্যমে সেটা আমাদের কাছে জানান। এটা সত্য কথা যে, যদি উনি স্বীকার নাও করেন, তবুও সরকারীভাবে দাম বেঁধে দেওয়া সত্ত্বেও বেসরকারী প্রতিষ্ঠান যেখানে কিনতে যাবে সেখানে একটু তার চেয়ে মূল্য বেশি হবেই। যতই আমরা বলি না কেন যে ধানের মূল্য ২১, ২২, ২৩ টাকা বাড়িয়ে দিয়েছি তাহলেও বেসরকারী ভাবে যেখানে খরিদ বিক্রি চলবে সেখানে এর চেয়ে মূল্য বেশী হবেই। আমরা যদি ফুড কর্পোরেশন অব ইন্ডিয়ার মাধ্যমে ২১, ২২, ২৩ টাকায় ধান বিক্রি না করে বেসরকারী প্রতিষ্ঠানের কাছে ৩০, ৩২ টাকায় বিক্রি করি তাহলে সেখানে কোন বাধ্যবাধকতা নেই। তাই ওনার কাছে প্রশ্ন হচ্ছে উনি খুব স্পষ্টভাবে জানিয়ে দিন প্রকিয়োরমেন্ট কিভাবে উনি করতে চান সে সম্বন্ধে আমি একটা স্পেসিফিক ক্লারিফিকেশন চাচ্ছি। একদিনের পেপারে দেখলাম সংগ্রহের জন্য মন্ত্রিমহাশয়রা গ্রামে গ্রামে যাবেন। ভাল কথা, উনি গ্রামে গেলেন, আমারই কাছে আবেদন রাখলেন যে আপনার ধান আছে আপনি আপনার ধানটা দিন, আমি বললাম আপনাদের কাছে আমি আমার ধান বিক্রি করবো না, আমি যেখানে ভাল দাম পাবো সেখানে বিক্রি করবো, তখন উনি কি বলবেন? সেজন্য আমি বলতে চাই প্রকিয়োরমেন্ট সম্বন্ধে একটা ক্লারিফিকেশন রাখা দরকার। আর একটা কথা উনি বলেছেন যে যারা উৎপাদক নয় এমন লোককে ১০০ মণ ধান বা সম পরিমাণ চাল রাখতে দেওয়া হবে কিন্তু কি ভেবে উনি এই প্রস্তাব আনলেন, যারা উৎপাদক নয় তাদের ১০০ মণ ধান বা ৬৬ মণ চাল কেন রাখতে দেওয়া হবে, কি উদ্দেশ্য এখানে থাকতে পারে সেটা এখনও আমি বুঝতে পারছি না। তাদের বেলায় যদি ১০০ মণ রাখতে দেওয়া হয় তাহলে উৎপাদকদের বেলায় কোন লিমিটই রাখা উচিত নয়। তারা যদি ২০০ মণ ধান রাখে তাহলে আপনি গ্রামে গ্রামে গিয়ে কি করে বলবেন যে আমাকে ধান দিন। আমি বলবো আমার ২০০ মণ ধান আছে আমি এখন বিক্রি করবো না, আপনি কি করে সেই ধান আমার কাছ থেকে আদায় করবেন যদি কোন বাধ্যবাধকতা না থাকে? অটমেটিক্যালি একটা প্রশ্ন আসছে এখন আপনি বলছেন প্রয়োজন হলে এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্ট প্রয়োগ করবো। যদি সেটাই প্রয়োগ করতে হয় তাহলে লেভি প্রথা রহিত করে দেওয়াটা লোকের কাছে সস্তায় নাম কেনা ছাড়া আর কি উদ্দেশ্য থাকতে পারে তা আমি বুঝি না। যদি কমপালসারি প্রোকিওরমেন্ট সিস্টেম আনতে হয় বা এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট প্রয়োগ করতে হয় তাহলে লেভি প্রথা রহিত করলাম বলে লোকের কাছে সস্তায় বাহবা লওয়া ছাড়া আর কি উদ্দেশ্য থাকতে পারে তা আমি বুঝি না। এটাও সত্য কথা, যে হেটারোজেনাস মতবাদের সরকারের যিনি খাদ্যমন্ত্রী তাঁর পক্ষে একটা স্পষ্ট নীতি আনা শক্ত ব্যাপার। কারণ, এই সরকারের মধ্যে যে বিভিন্ন মতবাদ রয়েছে, তা বর্তমান সরকারের তরফ থেকে আলোচনা হল, তার প্রতিফলন দেখা গেল। যেমন তরুণবাবু এবং নিখিলবাবু বললেন, যে পাইকারী খরিদ্দারের কথা আপনি নাকি বলেন নি। সত্য কথা যে

আপনি বলেন নি কিন্তু এমন কথাও তো বলেন নি যে পাইকারী খরিদ্দার থাকবে না। সেখানে আপনি কি করবেন, নিখিলবাবু একটা সাজেসান দিয়েছেন যে কমপালসারী প্রোকিওরমেন্ট করতে হবে। কমপালসারী প্রোকিওরমেন্ট যদি করতে হয় তাহলে লেভির সংগে তফাত কোথায় রইল? আর একটা কথা কমলবাবু একটু আগে বললেন নয়, বাজার দর নিয়ন্ত্রণ করতে হবে, লেভি করতে হবে এবং আরো অনেক কিছু কথা বললেন। আমার মনে হয় তিনি যেভাবে সাজেসান দিয়েছিলেন তাতে তিনি ফুড পলিসির উপর একটা অ্যামেন্ডমেন্টের আকারে প্রস্তাব আনছেন বলে আমার মনে হয়েছিল। আপনার সরকারের তরফ থেকে এই রকম একটা প্রস্তাব যদি আসে তাহলে আপনি যে নীতি আমাদের সামনে রাখলেন সেটাকে কতটুকু বাস্তব এবং সত্য বলে আমরা মনে করব? তারপর আপনি যে নীতি আমাদের সামনে রেখেছেন সেখানে অনেক কিছু প্রশ্ন যদির উপর রয়ে যাচ্ছে। যদি এটা না হয় তাহলে ওটা করব, যদি প্রোকিওরমেন্ট না হয় তাহলে এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট প্রয়োগ করব। আমি ডঃ ঘোষের প্রতি অবশ্য কটাক্ষ করতে চাই না, তাঁর প্রতি আমার যথেষ্ট শ্রদ্ধা আছে, সরকারের বিরোধী পক্ষ হয়েছি বলেই তাঁর সমালোচনা করতে এখানে আসি নি। পশ্চিমবঙ্গের খাদ্য সমস্যা যে একটা বিরাট সমস্যা সেটা আমরা সকলেই উপলব্ধি করি এবং সেই সমস্যার প্রতি একটা বাস্তব দৃষ্টিভঙ্গী রেখে সত্যিকারের একটা স্পষ্ট নীতি আপনি রাখুন যাতে সত্যই জনসাধারণের উপকার হয়। সমস্ত মতবাদের ঊর্ধ্বে উঠে জনসাধারণের স্বার্থে, গরীবের স্বার্থে আপনি একটা স্পষ্ট নীতি রাখুন যাতে আমরা বুঝতে পারি সত্যই এই আপনাদের টার্গেট, এই আপনাদের উদ্দেশ্য আছে জনসাধারণের মঙ্গলের জন্য। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kripasindhu Saha:**

মিঃ স্পীকার, স্যার, মাননীয় খাদ্যমন্ত্রী যখন কংগ্রেসের ফেলে যাওয়া ভাঁড়ার ঘরে ঢুকলেন তখন দেখলেন যে ভাঁড়ার ঘর শূন্য। স্যার, আপনি বিচার করুন যেখানে ১০০ জন লোক খাবে সেখানে মাত্র ১ কে জি চাল, কি অবস্থা চিন্তা করুন। তবে ডাঃ ঘোষ নিশ্চয়ই খাওয়াবেন। দ্রৌপদী যেমন একটা তিলকে বেটে পঞ্চপাণ্ডবকে খাইয়েছিলেন তেমনি আমাদের খাদ্যমন্ত্রী সকলকে সমানভাবে বণ্টন করে খাওয়াবেন। কাজেই কংগ্রেসী বন্ধুদের আতঙ্কিত হবার কোন কারণ নেই। মিঃ স্পীকার, স্যার, মাননীয় খাদ্যমন্ত্রী বিধানসভায় যে নূতন খাদ্যনীতি পেশ করেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন করছি এবং নীতিকে বাংলার জনসাধারণ আন্তরিকভাবে সমর্থন করছে। কংগ্রেসী রাজত্বে সাধারণ মানুষের অসুবিধার দিকে দৃষ্টি দেওয়া হয় নি যার জন্য বাংলাদেশের গ্রামে অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে পড়েছে। এতদিন ধরে কৃষক সম্প্রদায়ের উপর কোন নজর দওয়া হয় নি যার ফলে তাদের অবস্থার কোন রকম উন্নতি হয় নি। জেলায় জেলায় কর্ডন চালু থাকাতে ঘাটতি এলাকার মানুষের চরম দুর্দশার সম্মুখীন হয়েছে। শুধু তাই নয় এই প্রথার ফলে চোরাকারবারিদের প্রশ্রয় দেওয়া হত। আরামবাগে কর্ডনিং ছিল বলে ধনেখালির মানুষেরা ক্ষতিগ্রস্ত হয়েছে। কর্ডন তুলে দেবার পর তাদের পক্ষে এখন সুবিধা হয়েছে। আরও উল্লেখযোগ্য এই যে নূতন নীতির ফলে চাল বাহিরে যাবে না। চাল সেই অঞ্চলে থাকবে, বাকী ঘাটতি সরকার বিভিন্ন জায়গা থেকে নিয়ে আসবে। কংগ্রেস সরকারের লেভী প্রথার ফলে বাংলাদেশের গরীব কৃষকদের উপর যে অত্যাচার করা হয়েছে তাদের উপরে জোর করে লেভী আদায় করা হয়েছে তাতে কৃষকদের পথে বসার সামিল হয়েছিল। আমরা দেখেছি যাদের সত্যিকারের লেভী দেওয়া দরকার ছিল কংগ্রেস সরকারের সহায়তার ফলে তারা লেভী ফাঁকি দিয়েছে। তারা দিনের পর দিন আইন ফাঁকি দিয়েছে। শেষে আমি এই কথাই বলতে চাই যে নতুন খাদ্যনীতি যদি ঠিকভাবে চালনা করা যায় তাহলে বাংলাদেশের সাধারণ মানুষ এই সরকারকে নিশ্চয়ই আশীর্বাদ করবে।

**Shri Abul Barkat Atawal Ghani Chaudhury:** Mr. Speaker, Sir, the most vital issue which is confronting us today as a nation is food. The whole country is looking forward today to the present Government for their guidance. This is a battle which has to be fought if we want to survive as a nation.

There are two aspects of this problem. If one wants to talk of the problem one must talk of both. Here we are discussing fundamentally the distribution side of the problem. Before I talk on the subject I would like to make some observations on the other aspect of the problem which is production. The basic fact is that production has to be increased. It has to be increased to that extent that may enable us to feed our people. In other words, we have to achieve that target of self-sufficiency. I am of opinion that Government has to gear the entire internal resources of the country and to bring forward any revolutionary measure that they may deem proper for the ultimate success of the national enterprise, namely, agriculture. In an under developed country like ours, most of the people even today depends on agriculture.

Mr. Speaker, Sir, the present Government talks loudly of enthusiasm. They talk on spontaneous enthusiasm of the people. If they are so convinced of this enthusiasm why don't they utilise this opportunity to increase the production of the country? If they can do so they will render splendid service to the country, to the people and their party men too.

Mr. Speaker, Sir, while talking on the distribution side of the problem I may say that no Government can sit idle when there is not enough food. It is the duty of the Government to feed its people as it is the duty of the Government to protect its people from internal disorder and external aggression. Mr. P. C. Sen, Ex-Chief Minister of West Bengal, did show a remarkable courage in bringing stringent measures like rationing, cordoning and procurement. Certainly they are not very popular measures to be adopted in this country of ours. But I give him full credit for rising to the occasion and for not hesitating in bringing these unpopular measures. I give him full credit for never minimising the seriousness of the situation. I give him full credit for never misleading the House of the People. I give him full credit for not expressing false hopes that the self-sufficiency target can be achieved within 2 to 3 years. I welcome the present measures which the Government are trying to introduce but, Sir, with reservation, doubts and misgivings.

[5-55--6-04 p.m.]

**Shri Manoranjan Baksi:**

মাননীয় স্পীকার মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের মাননীয় খাদ্যমন্ত্রী ডঃ ঘোষ যে বৈজ্ঞানিক দৃষ্টিভংগী নিয়ে পশ্চিমবাংলার অগণিত মানুষের প্রতি দৃষ্টি রেখে খাদ্যনীতি এখানে উত্থাপন করেছেন সেই খাদ্যনীতিকে সর্বান্তকরণে আমি সমর্থন করছি। মাননীয় স্পীকার স্যার, আমরা দেখেছি এই হাউসে বিরোধী পক্ষের সদস্যরা বারে বারে বলেছেন যে ডঃ ঘোষ যে খাদ্যনীতি এখানে উত্থাপন করেছেন, সেই খাদ্যনীতিতে না কি তাঁর দৃষ্টিভঙ্গি প্রকাশ পায় নি। তার কারণ হচ্ছে এই ক্যাবিনেটে অন্যান্য দলের সদস্যরাও আছেন। মাননীয় স্পীকার, স্যার, আজকে সকলেই জানেন যে ডঃ ঘোষ কোন দলের ব্যক্তি নন, তিনি দল এবং মতের ঊর্ধ্বে এবং আমাদের যে সমস্ত মন্ত্রিমহোদয়রা আছেন যেমন হেমন্তবাবু, জ্যোতিবাবু, সোমনাথবাবু—তাঁরা যে কোন পার্টিরই হোন না কেন বা অজয়বাবু তিনি যে-কোন পার্টির হোন না কেন, আজকে আমি বলবো যে তাঁরা পার্টির ঊর্ধ্বে। আজ তাঁরা জাতীয় নেতা—কাজে কাজেই আজকে এই খাদ্য সমস্যা জাতীয় সমস্যা

(কংগ্রেস পক্ষ হইতে তুমুল হট্টগোল)

এই সরকারের খাদ্যনীতির ভিতর দেখা যাচ্ছে বাংলাদেশের মানুষের মধ্যে খাদ্যের সুসম বণ্টন করা, দ্বিতীয় লক্ষ্য হচ্ছে এই রাজ্যের যে খাদ্য উৎপাদন হয় সেই খাদ্য ছাড়া বাইরে থেকে যে খাদ্য সংগ্রহ করা হবে সেই খাদ্য সহর এবং গ্রামাঞ্চলে সমানভাগে বিতরণ করে দেওয়া। তার চেয়ে আরও বড় কথা হচ্ছে আজ বাংলাদেশের অগণিত মানুষ বাংলাদেশের চাষী তারা এই যুক্তফ্রন্ট সরকারকে আশীর্বাদ করছেন, আজ চাষীরা অধিক মূল্য পাবে এই ধান বিক্রি করার জন্য এবং

লেভির যে জবরদস্তি নীতি, অন্যায় এবং দুর্নীতি তার থেকে সরকার তাদের মুক্ত করেছেন। সঙ্গে সঙ্গে রেশনে যে খাদ্যশস্য দেওয়া হবে তার মূল্য বাড়বে না। কাজে কাজেই যুক্তফ্রন্ট সরকার যে খাদ্যনীতি এখানে প্লেস করেছেন সই নীতি অত্যন্ত বলিষ্ঠ এবং বৈজ্ঞানিক দৃষ্টি-ভঙ্গী নিয়েই প্লেস করা হয়েছে এবং বাংলাদেশের লোক এই নীতিকে পরিপূর্ণ সমর্থন করে। মাননীয় স্পীকার, স্যার, আজকে এই খাদ্যের প্রসঙ্গে বলতে গেলে সঙ্গে সঙ্গে খাদ্য উৎপাদনের কথা এসে পড়ে। আপনি জানেন বাংলাদেশের বহু জেলাতে প্যাকেজ স্কীম হয়েছে—আমরা দেখেছি মাঠে মাঠে গিয়ে বড় বড় সাইনবোর্ড দেওয়া হয়েছে এবং তাতে লেখা হয়েছে মাঠে মাঠে সার দাও, কোথায়ও লেখা নেই জল দাও—যার জন্য প্যাকেজ স্কীম ব্যর্থ হয়েছে। পশ্চিমবঙ্গের ক্যানেল বিহীন এলাকায় জল দেবার ব্যবস্থা করতে হবে এবং সঙ্গে সঙ্গে সেই ক্যানেল বিহীন এলাকায় সারের সাবসিডি দিতে হবে, এই হচ্ছে আমার সাজেসন। শুধু তাই নয়, কোন মাটিতে কি শস্য উৎপাদন হবে সে সম্বন্ধে চাষীরা বুঝতে পারে না বা কি সার দিতে হবে এও তারা জানে না। সুতরাং মৃত্তিকা সংরক্ষণের যে বিভাগ তার যে ল্যাবরেটরী সেই ল্যাবরেটরী প্রত্যেক জেলায় এবং ব্লকে ব্লকে যাতে স্থাপন করা হয় তার ব্যবস্থা করতে হবে এই সাজেসন। তার পর আমরা দেখেছি যে পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানেতে আমরা যে খাদ্যশস্য সংগ্রহ করি ঐ সোভিয়েট রাশিয়া বা আমেরিকার কাছ থেকে হোক, তাকে যাতে ভালভাবে রাখতে পারি তার জন্য কোন ওয়ার হাউস নেই। আমি সেইজন্য মাননীয় খদ্যমন্ত্রীকে বলছি যাতে পশ্চিমবাংলায় ভাল ভাল ওয়ার হাউস তৈরী করা হয় এবং যাতে এই খাদ্যগুলি নষ্ট না হয়ে যায় সেদিকে দৃষ্টি দেওয়া প্রয়োজন। আমরা জানি যে বিদায়ী সরকারের আমলে বহু খাদ্য বন্যায় নষ্ট হয়েছে ইঁদুর, পোকায় নষ্ট করেছে। এইভাবে যাতে খাদ্য নষ্ট না হয় তার দিকে সরকারকে লক্ষ্য দিতে হবে। আর একটা কথা বলছি যে আজকে চাষীদের মনে যে আশা জেগেছে সেই আশাকে জাগিয়ে রাখবার জন্য মন্ত্রি মহাশয় যে কথা বলেছেন যে আমরা খোলা মন নিয়ে প্রত্যেক জেলায় বিভিন্ন এলাকার যে সমস্ত মন্ত্রী আছেন তাঁরা সেখানে গিয়ে ধান সংগ্রহ করবেন। আমার মনে হয় সবচেয়ে এটা বাস্তববাদী নীতি হবে প্রত্যেক মন্ত্রীরা যদি বিভিন্ন এলাকায় যান এবং জনসাধারণ যদি সহযোগিতা করেন তাহলে চাষী জনসাধারণ এবং মন্ত্রীদের সহযোগিতায় যে ধান সংগ্রহ হবে তাতে লেভির চেয়ে বেশী আদায় হবে এবং পশ্চিমবাংলায় এই খাদ্যনীতি সার্থক হবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6-04 p.m. till 1 p.m. on Tuesday, the 4th April, 1967, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Tuesday, the 4th April, 1967, at 1 p.m.

PRESENT

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 14 Ministers and 235 Members.

### STARRED QUESTIONS
(to which oral answers were given)

[1—1-10 p.m.]

#### Inter-district cordoning over movement of paddy and rice

***1.** (Admitted question No. *5.) **Dr. Nalinaksha Sanyal:** Will the Minister-in-charge of Food and Supplies Department be pleased to state whether it is a fact—

(a) that the cordoning over movement of paddy and rice across the boundary between Murshdiabad and Nadia districts has been re-imposed last week after a period of relaxation following public representation from the people of Karimpur in December, 1966; and

(b) that the price of rice in Karimpur and Tehatta block areas has been on the increase causing some panic in the area;

(c) if the answers to (a) and (b) be in the affirmative will the Minister be pleased to state (i) the reasons therefor, and (ii) what steps, if any, Government has taken in this regard;

(d) will the Minister-in-charge be pleased to state whether Government has decided upon continuance or re-imposition of inter-district cordoning over movement of paddy and rice (i) for all districts, and (ii) for such limited number of surplus districts or areas wherefrom procurement of paddy and rice may reasonably be expected; and

(e) if the answer to (d)(i) is in the affirmative will the Minister-in-charge be pleased to state what arrangements, if any, has been made by the Government for the alternative supply of food including rice and paddy to the people of Karimpur?

**Dr. Prafulla Chandra Ghosh:** Sir, I believe that after the policy statement on food which is being debated in the House the question requires no answer. (a) It is not a fact that cordoning has been re-imposed across the boundaries between Murshidabad and Nadia districts in respect of movement of Rice and Paddy after a period of relaxation.

With effect from 26th May, 1965, each district in the State was separately cordoned restricting movement of rice and paddy from one district to outside that district without a permit in terms of West Bengal Essential Commodities (Restrictions on Movement) Control Order, 1965

It was however decided on 24th January 1967 that inter-district cordoning system in respect of foodgrains across the cordoning line up to quantities not exceeding 5 k.g. in terms of rice would be relaxed. This relaxation is not applicable to cordoning around the Statutorily rationed areas or on the border of the State.

(b) Prices of rice in open market are no longer controlled by Government. Periodical fluctuations in the price in open market are natural. Actually prices declined in both the thanas in first fortnight of March, 1967, in relation to prices prevailing in January and February, 1967.

(c) Does not arise in view of replies furnished against clauses (a) and (b).

(d) It was decided by the previous Government that in the districts of Burdwan and Birbhum there should be intra-district cordoning (viz., round thanas etc.), that highly surplus areas of other districts should also be cordoned off where necessary, that there should be inter-district cordoning all over the State and that movement of rice and paddy form surplus to deficit areas should be made on permits. This decision has been imposed since the beginning of the current crop year. The new Government will declare its food policy shortly.

(e) Supply of rice to Karimpur is being arranged through imports from surplus areas as far as possible.

## Amount spent on relief works in Midnapore district

***2.** (Admitted question No. *6.)

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬-৬৭ সালে মেদিনীপুরে জেলায় রিলিফ ও টেস্ট রিলিফের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছিল?

(খ) কোন্ সংস্থার মাধ্যমে ঐ টাকা ব্যয় করা হইয়াছে;

(গ) ১৯৬৭ সালের জানুয়ারী ও ফেব্রুয়ারী মাসে কাঁথি মহকুমার কোন্ কোন্ ব্লকে কত টাকা খয়রাতি সাহায্যের জন্য এবং টেস্ট রিলিফের জন্য ব্যয় হইয়াছে; এবং

(ঘ) গত জানুয়ারী ও ফেব্রুয়ারী মাসে কাঁথি মহকুমায় যে কম্বল ও কাপড় বিতরণ করা হইয়াছে তাহা কোন্ সংস্থার মাধ্যমে কত সংখ্যক কম্বল ও কাপড় বিতরণ করা হইয়াছে?

**Shri Nishitha Nath Kundu:**

(ক) মেদিনীপুর জেলায় খয়রাতি সাহায্য ও সহায়ক কার্যের জন্য ত্রাণ বিভাগ হইতে ১৫।৩।৬৭ পর্যন্ত যথাক্রমে ৫৭,৩২,৫০০ টাকা ও ৩৯,৬৪৫ কুঃ খাদ্যশস্য এবং ৬২,০৪,০০০ টাকা ও ২৭,৫৪৪ কুঃ খাদ্যশস্য মঞ্জুর করা হইয়াছে।

(খ) জেলা সমাহর্তা ও জেলা পরিষদের মাধ্যমে।

(গ) জেলা পরিষদের নিকট হইতে এখনও প্রয়োজনীয় তথ্য না পাওয়ায় ব্যয়ের হিসাব দেওয়া সম্ভব হইতেছে না।

(ঘ) জেলা সমাহর্তার তরফ হইতে বি, ডি, ও-দের মাধ্যমে ৪৫ খানি ধুতি-শাড়ী, ৬২ খানি ছেলেমেয়েদের পোষাক ও ১০ খানি কম্বল বিতরণ করা হইয়াছে।

এতদ্ব্যতীত দুঃস্থদের মধ্যে বিতরণের জন্য বিভিন্ন বেসরকারী সংস্থাকে নিম্নলিখিত পরিমাণ কাপড়, কম্বল ইত্যাদি প্রদান করা হইয়াছিল।

কাপড় ৭৯০ খানি, ছেলেমেয়েদের পোষাক ৫১০ খানি, কম্বল ৫৩০ খানি।

ত্রাণ বিভাগ হইতেও সরাসরি ৪ ব্যক্তিকে ৮ খানি কাপড় ও ৩ খানি কম্বল দেওয়া হইয়াছে।

**শ্রীসুধীর দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে খাদ্যের হিসাব যেটা কুইন্টাল হিসাবে রা হয়েছে তার মূল্য কত বা অংকটা কত হয়েছে?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** নোটিশ ছাড়া বলা সম্ভব নয়।

**শ্রীসুধীর দাস:** 'গ' প্রশ্নের উত্তরে বলা হল জেলা পরিষদ হইতে কোন হিসাব পাওয়া যায় া। বার বার তাগাদা দেওয়া সত্ত্বেও যখন দেওয়া হচ্ছে না—আমি আর একটা প্রশ্নের জবাব খছি বলেই বলছি, এই পরিষদ বহু চুরি বা দুর্নীতি করছে। আমার কাছে কাগজপত্র আছে। খানে সাদা কাগজে টিপ সই করিয়ে নিয়েছে, যেটা অস্বীকার করা হয়েছিল, আমি সেটা নিয়ে েছি দেখতে পারেন, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান সই করে দিয়েছে, যদি চ্যালেঞ্জ হয় মি দেখাতে পারি। এখন জেলাপরিষদ রিলিফ বা টেষ্ট রিলিফের যে টাকা ব্যয় করেছে তাতে চুর চুরি দুর্নীতি হয়েছে, আত্মসাৎ হয়েছে। বার বার জানতে চাওয়া সত্ত্বেও যখন হিসাব চ্ছেন না তখন জেলা পরিষদকে বাতিল করে তার কাগজপত্র সিজ না করলে আরো গোলমাল বে। এই রকম যেখানে অবস্থা সেখানে ব্যবস্থা অবলম্বন করার কোন কথা চিন্তা করছেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** আপনার কাছে একতরফা শুনে কিছু করতে পারবো না। আপনি ললেন আমি শুনেছি। এ্যাকসান নেবার মত কিছু কাজ যদি হয়ে থাকে নিশ্চয় এ্যাকসান ওয়া হবে।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন তার হিসাব কত তারিখে দেওয়া য়েছিল?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** সেটা বলতে পারব না। নোটিশ চাই। নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে জেলা সমাহর্তা এবং জেলা রিষদ উভয়কে ভার দেওয়া হয়েছে, এখন এই জেলা সমাহর্তার কোন কাউণ্টার সিগনেচারস এই ন্ত অর্ডার-এ ছিল কিনা?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** জেলা পরিষদ এবং জেলা সমাহর্তা উভয়কে ভার দেওয়া হয়েছে, কই, মি এই রকম কিছুতো পাচ্ছি না, আপনি কোশ্চেন একটু আবার পড়ুন।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে রিলিফ-এর নানা রকম গোলমাল েছে, এই রকম কোন অভিযোগ পাবলিক-এর তরফ থেকে এসেছে কিনা?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** হ্যাঁ, এসেছে।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন, বং এর কারণ কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** তদন্ত করে দেখব এবং তারপর নিশ্চয়ই যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ রবো।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই যে টাকাকড়ি যা ব্যয় হয়েছে বা চপত্র হয়েছে তার এ পর্যন্ত কোন অডিট হয়েছে কিনা?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** না, অডিট হওয়ার কোন খবর এখানে পাচ্ছি না, ওটা দেখে বলতে ব।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই বেসরকারী সংস্থাগুলির নাম এবং তাঁদের মধ্যে কংগ্রেসের পাপচক্র বা তাঁদের নেতারা আছেন কিনা এবং মন্ত্রিমহাশয় জানেন কিনা?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** দপ্তরের মাধ্যমে কাকে কাকে দেওয়া হয়েছে বিলি করার জন্য কিছু কিছু নাম আমি বলতে পারি, তবে তার মধ্যে কংগ্রেস আছে কি নেই তা বলা আমার পক্ষে কঠিন, আপনি যদি জানতে চান কাদের মাধ্যমে এটা দেওয়া হয়েছে, তাহলে আমি নাম বলতে পারি।

**Mr. Speaker:** We have got sixteen questions to be disposed of today. I would request honourable members to kindly consider whether all the questions could be disposed of.

**Shri Bibhuti Pahari:** But I tell you, Sir, as a member of this House that this question is a vital one and lakhs and lakhs of rupees are involved in this matter and so we have to put supplementaries.

**Mr. Speaker:** Don't make any speech, please put your supplementary question.

**শ্রীবিভূতি পাহাড়ি:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই বেসরকারী সংস্থাগুলির নাম কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** আমি নাম বলে দিচ্ছি। সমাজসেবা সংঘ, ভগবানপুর, ভগবানপুর ব্লক নম্বর ওয়ান, আঞ্চলিক পরিষদ, সমাজসেবী সংঘ ভগবানপুর, বাসর্বোড়িয়া সমাজ-শিক্ষা কেন্দ্র, বার্কুলিয়া লালপুর, ভীমচক শ্রীদুর্গা পাঠাগার, মজিলাপুর নম্বর 'এইচ' অঞ্চল, সেবাসংঘ ভিলেজ সোনামুনি, আলাদারপুর মিলনি-সংঘ, হাইপুর পল্লীসেবা সমাজ, কাঠুরিয়া গ্রাম পঞ্চায়েত, পি, এস, ভগবানপুর, রবীন্দ্র-স্মৃতি পাঠাগার, বার্কুলিয়া লালপুর, সবুজসংঘ।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, এই জেলা পরিষদ যে টাকা খরচ করেছেন তা অনেকগুলি আঞ্চলিক পরিষদের মাধ্যমে না করে নিজেরা করেছেন?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** এটা আমি বলতে পারছি না, তবে তাঁরা আঞ্চলিক পরিষদের মারফত করেছেন, কারণ উত্তর দেখে সেই রকমই আমার মনে হচ্ছে।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, যে এই সময় যে ১১ হাজার ফিট নল সাপ্লাই করা হয়েছিল সেগুলি ওখানকার জেলা পরিষদের মেম্বার অনঙ্গমোহন দাস নিয়ে গেছেন?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** না, সেটা এখন আমি বলতে পারবো না, নোটিশ না দিলে।

[1-10—1-20 p.m.]

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে সব অভিযোগ আপনার কাছে করা হল এবং যা আপনি শুনলেন, এর পরও এ বছরে যে টেষ্ট রিলিফের কাজ চলছে সেটা ঐ মেদিনীপুর জেলা পরিষদের মাধ্যমে এখনও টাকা দেওয়া হচ্ছে কি বন্ধ করা হয়েছে?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** না, এটা বলা সম্ভব নয়। আমি নোটিশ না পেলে বলতে পারব না।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** এখানে যে সব অভিযোগ উত্থাপিত হোল তাতে আমার প্রশ্ন হচ্ছে এ বৎসর টেস্ট রিলিফের কাজ যা চলছে সেক্ষেত্রেও কি মেদিনীপুর জেলা পরিষদের মাধ্যমে টাকা দেওয়া হচ্ছে, না বন্ধ হয়েছে?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** এটা সম্ভব নয়।

**শ্রীকানাই ভৌমিক:** এই টাকাগুলো ঠিকভাবে খরচ হয়েছে কিনা তার অডিটের কোন ব্যবস্থা করেছেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** টাকাগুলো যা ওঁরা অ্যাডভান্স করেছেন সেটা আমি দেখেছি এবং তার জবাব আমি দিয়েছি। আপনি অডিটের প্রশ্ন করেননি বলে সেটা দেওয়া সম্ভব হয়নি।

**শ্রীবিভূতি পাহাড়ী:** মন্ত্রিমহাশয় বলেছেন ত্রাণ বিভাগ হইতে ৪ ব্যক্তিকে ৮ খানা কাপড় এবং ৩ খানা কম্বল দেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এই যে ৪ জনকে কাপড় এবং কম্বল দেওয়া হয়েছে তাদের নাম এবং ঠিকানা কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** নোটিশ চাই।

## Amount spent on relief works in Nadia district

*3. (Admitted question No. *7.) **Shri Jagannath Mojumder:** Will the Minister-in-charge of the Relief Department be pleased to state—

(a) the amount of gratuitous relief and test relief distributed thanawise in the district of Nadia during the period from November, 1966 to February, 1967;

(b) through whom the said relief, if any, had been distributed; and

(c) if the said distibution has been checked and muster rolls and accounts thereof have been duly received?

**Shri Nishitha Nath Kundu:** (a), (b), (c)—Two statements showing thanawise distribution of gratuitous relief and wages to labourers employed on relief works through the Panchayati Raj bodies and official agencies, with indication of the position of checking of muster rolls and accounts thereof against each are placed on the library table.

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, এই টেস্ট রিলিফ এবং গ্রাটুইসাস রিলিফ দেওয়া সম্পর্কে জনসাধারণের মনে সন্দেহ আছে যে উপযুক্ত লোককে না দিয়ে এগুলি দলে কংগ্রেসের ইলেকসনিয়ারিং-এর কাজ হয়েছে?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** এটা বলা সম্ভব নয়। তবে কিছু কিছু কমপ্লেন আসছে যে ঠিকমত দেওয়া হয়নি।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মন্ত্রিমহাশয় এবং মুখ্যমন্ত্রী মহাশয় কয়েক দিন আগে ঘোষণা করেছেন যে, অধিকাংশ টেস্ট রিলিফ যা জানুয়ারী মাস থেকে দেওয়া হয়েছে তার যৌক্তিকতা সম্পর্কে উপযুক্তভাবে তদন্ত করা হবে। আমার প্রশ্ন হচ্ছে নদীয়া জেলায় যে টেস্ট রিলিফ এবং গ্রাটুইসাস্ রিলিফ দেওয়া হয়েছে সে সম্পর্কে অনুসন্ধান হবে কিনা?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** অনুসন্ধান হবে, তবে তার প্রসিডিওর কি, এজেন্সী কি সেগুলি এখনও ঠিক হয়নি—আমাদের ভাবতে হবে।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মন্ত্রিমহাশয় যখন অনুগ্রহ করে মেদিনীপুরের কথা বললেন তখন আমার প্রশ্ন হচ্ছে বর্তমান বছরে অর্থাৎ ১৯৬৭/৬৮ সালে টেস্ট রিলিফ এবং গ্রাটুইসাস্ রিলিফ যা এখন দেওয়া হচ্ছে সেগুলি ওই সংস্থার মাধ্যমে যাতে না দেওয়া হয় এবং কোন রকম দুর্নীতির আভাষ যাতে না আসে সে রকম কোন ব্যবস্থা অবলম্বন করছেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** ব্যবস্থা অবলম্বন হয়নি বটে, তবে আমরা সিরিয়াসলী ভাবছি এবং ভবিষ্যতে যাতে এর পুনরাবৃত্তি না হয় সেটা চিন্তা করে এজেন্সী ঠিক করা হবে।

**শ্রীমহারাজা বসু:** মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন যে, টি, আর এবং জি, আর-এর টাকা কোন পলিটিক্যাল পার্টি দেখে খরচ করা হয় না—যেখানে যে রকম প্রয়োজন সেখানে যে আঞ্চলিক পরিষদ আছে তাদের মাধ্যমেই খরচ করা হয়।

**শ্রীনিশীথনাথ কুণ্ডুঃ** হ্যাঁ, ওই রকমভাবে খরচ করা হয় না।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ** নদীয়া জেলায় যে সমস্ত টেস্ট রিলিফের কাজ হয়েছে সেখানে মাস্টার রোলগুলি পুড়িয়ে ফেলার চেষ্টা হচ্ছে এবং আঞ্চলিক পরিষদের যিনি সভাপতি তিনি সেই মাস্টার রোলগুলি গোপন করেছেন। মন্ত্রিমহাশয় এ সম্বন্ধে আমাদের কিছু জানাবেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডুঃ** জেলা পর্ষদ এবং আঞ্চলিক পর্ষদের কাছে থাকাই নিয়ম। আপনি যে বলছেন গোপন করেছে এর অর্থ ভাল করে বলুন।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ** কৃষ্ণগঞ্জ থানার আঞ্চলিক পরিষদের যিনি প্রধান তিনি টি. আর. এর মাস্টার রোল নষ্ট করছেন এবং এ সম্পর্কে নদীয়ার ম্যাজিস্ট্রেটকে তাঁরা ইনফর্মেসন দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে এই রেকর্ডগুলো যাতে নষ্ট না হয় সেই ব্যবস্থা করবেন কিনা।

**শ্রীনিশীথনাথ কুণ্ডুঃ** আমি এখনও এই খবর পাইনি। তবে আপনি যখন ইনফর্মেসন দিয়ে দিলেন তখন আমি ব্যবস্থা করব।

**শ্রীপান্নালাল মাঝিঃ** মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাই আমাদের হাওড়া জেলা পরিষদেরও যখন ওই একই ধরনের কীর্তি তখন এই জেলা পরিষদের দুর্নীতির হাত থেকে জনসাধারণকে রক্ষা করবার জন্য যে ব্যবস্থা আপনারা করছেন তার মধ্যে হাওড়া জেলা পরিষদ ইনক্লুডেড হবে কিনা?

**শ্রীনিশীথনাথ কুণ্ডুঃ** আপনার প্রশ্নে বোঝা গেল কংগ্রেস তাদের নির্বাচনে টাকা ব্যয় করেছে এটাই আপনি বলছেন। আমি সেটা বলতে পারি না। আমি শুধু এটুকু বলতে চাই যে, নানা রকম অভিযোগ যা আসছে তার তদন্তের ব্যবস্থা নিশ্চয়ই করা হবে এবং তদন্তে যদি কোন জিনিস প্রমাণিত হয় তাহলে হাউসে সেটা বলা হবে।

**শ্রীখলিল সৈয়দঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, যেখানে কোন আঞ্চলিক পরিষদের প্রেসিডেন্ট বা অঞ্চল প্রধান অকংগ্রেসী ছিলেন সেখানে তাঁদের মাধ্যমে রিলিফের টাকা দেওয়া হয়েছে কিনা?

**মিঃ স্পীকারঃ**

This question does not arise in view of the fact that answers to such questions have already been given.

[1-20—1-30 p.m.]

**Shri Bhabani Mukherjee:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন চুঁচড়া থানার কোদালিয়া অঞ্চলের অঞ্চল-প্রধান জি.আর.-এর টাকা যাকে দেওয়া হয়েছে বলে মাস্টার-রোলে দেখিয়েছে, সেটা ফলস মাস্টার-রোল হওয়ায় তাকে এ্যারেস্ট করা হয়েছে এবং তার সঙ্গে সংশ্লিষ্ট রবীন্দ্রনগরের কংগ্রেসের অধ্যক্ষের নামে ওয়ারান্ট বেরিয়েছে। কিন্তু তিনি এখ'নো ফেরার আছেন?

**Mr. Speaker:** This supplementary does not arise out of this question. I disallow the supplementary.

**Shri Kanai Pal:**

নদীয়ায় নির্বাচনের প্রাক্কাল পর্যন্ত রিলিফ এবং টেস্ট রিলিফে সর্বোচ্চ ব্যয় হয়েছিল এবং ঠিক নির্বাচনের পরে যে জি.আর. বিলি হয়েছে, সেই খাতে যতটুকু ব্যয় হয়েছে, এক-এক অঞ্চলে অর্ধেক লোককে সাহায্য দেওয়া হচ্ছে, সবাই পাচ্ছে না। যারা অন্ধ, খঞ্জ তারা সাহায্য পাচ্ছে না। এ খবর মন্ত্রিমহাশয় রাখেন কিনা?

**Mr. Speaker:** The original question does not relate to relief in Nadia district and so this supplementary is not allowed.

**Shri Kanài Pal:**
আমি নদীয়ার কথা বিশেষভাবে বলছি। নদীয়ার শান্তিপুরে যে আর্বান রিলিফ কমিটি আছে, আমি সেখানকার সদস্য হিসেবে জোরের সঙ্গে বলছি, এ-কথা কি ঠিক নির্বাচনের পূর্বে রিলিফ ও টেস্ট রিলিফে সর্বোচ্চ ব্যয় করা হয়েছে এবং নির্বাচনের পরেও এক-দিনের মধ্যে যে খরচ হয়েছে, জি.আর. যা স্যাংশন হয়েছে তা অর্ধেকেরও কম, অন্ধ, খঞ্জ এ. বি. সি; ডি; ই. এফ. জি, তারা বাদ পড়েছে, এ খবর জানেন কি?

**Shri Nishitha Nath Kundu:**
এখানে প্রশ্ন হয়েছে, এত রিলিফ দেওয়া হয়েছে, অল্প-স্বল্প প্রশ্ন হয়েছে। কাজেই এর থেকে জেনারেল কনক্লুশন আনা যায় না। তবে এটা ঠিক ইলেকশনের পূর্বে যেসব জায়গার কোশ্চেন করেছেন, অন্য জায়গার কথা বলতে পারবো না। বেশ ভাল টাকা সেখানে খরচ করা হয়েছে, তারপর আর হয়নি। তার থেকে জেনারালাইজ করতে পারবো না। কয়েনসিডেন্স হতে পারে। তখন এত দরকার হয়েছিল, তাই দেওয়া হয়েছিল। কাজেই তা থেকে কোন কনক্লুশন করা যায় না বা জেনারালাইজ করতে পারি না।

**Shri Gopal Das Nag:**
রিলিফের দেওয়ার বিভিন্ন জেলাতে সরকারী প্রসিডিওর কী এবং সরকারী মেসিনারী কী?

**Shri Nishitha Nath Kundu:**
টাকা দেওয়ার নিয়ম হচ্ছে যে, রিলিফের জন্য অঞ্চল থেকে এবং জেলা-পরিষদ থেকে প্রকল্প করা হয়, সেই প্রকল্প যদি এস.ডি.ও. কিংবা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট মঞ্জুর করেন, এ্যাপ্রুভ করেন, তাহলে সেই টাকা সরকারের কাছে রিকুইজিশন করা হয়। তারপর সেই টাকা বিভিন্ন অঞ্চলে পাঠিয়ে দেওয়া হয়।

**Shri Gopal Das Nag:**
প্রত্যেক ক্ষেত্রে কি জেলা-শাসক ও মহকুমা শাসকের এ্যাপ্রুভ্যাল নেওয়া কম্পালসরি?

**Shri Nishitha Nath Kundu:**
হ্যাঁ, এ্যাপ্রুভ্যাল দরকার, যদি জেলা কমিটি তাই চান।

**Shri Gopal Das Nag:**
তারপর কি এই ধরনের প্রশ্ন উঠতে পারে যে, রাজনৈতিক-দল নিজের ইচ্ছামত ঐ টাকা খরচ করেছেন?

**Shri Jyoti Basu:**
সেটা পরের কথা।

**Shri Jainal Abedin:**
মন্ত্রিমহাশয় বলেছেন, ইলেক্‌শনের আগে আগে কিছু বেশী টাকা খরচ হয়েছে। তিনি কি জানেন গেল বছর অভূতপূর্ব খরা হয়েছিল বলে ব্যাপক ত্রাণের প্রয়োজন হয়েছিল?

**Shri Nishitha Nath Kundu:**
সব জায়গায় তো হয়নি। যেসব জায়গায় খরা হয়নি, সেখানেও দেখেছি খুব বেশী টাকা খরচ করা হয়েছে।

**Transfer of some employees of Food Department to the Food Corporation of India**

***4.** (Admitted question No. *11.)

**শ্রীঅরুণকুমার মৈত্র:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খাদ্য ও সরবরাহ বিভাগের কতজন কর্মচারীকে ফুড কর্পোরেশন অব ইণ্ডিয়ার কাছে বদলী করা হইয়াছে; এবং

(খ) উক্ত বদলীর ফলে কর্মচারীদের বেতন ও অন্যান্য সুযোগ সুবিধার কোনও পরিবর্তন সূচিত হইয়াছে কি?

**Dr. Prafulla Chandra Ghosh:**

(ক) ৪৫৩৩ জন।

(খ) বেতন ও মাগ্গীভাতা বদলী কর্মচারীরা পূর্ব-হারেই পাইতেছেন। তবে বাড়ী ভাড়া পরিপূরক ভাতা ইত্যাদি অন্যান্য ভাতার কিছু কিছু সুযোগ তাঁহারা পাইতেছেন। এই বিষয়ে প্রয়োজনীয় তথ্যাদি এতদ্‌সংলগ্ন বিবরণীতে দেখান হইল।

**Statement referred to in reply to clause (Kha) of Starred question No. 4**

ফুড কর্পোরেশনে যে-সকল সরকারী কর্মচারী ডেপুটেশনে আছেন তাঁহারা নিম্নোক্ত আর্থিক সুযোগ-সুবিধা ভোগ করিতেছেন:—

১। বাড়ীভাড়া ভাতা—

(ক) চতুর্থ শ্রেণী কর্মচারী—মাসিক ২০ টাকা।

(খ) অন্যান্য শ্রেণীর কর্মচারী—বেতনের শতকরা ১৫ ভাগ-সর্বনিম্ন মাসিক ২৫ টাকা ও সর্বোচ্চ মাসিক ৩২৫ টাকা।

২। পরিপূরক ভাতা (compensatory allowance)

কলিকাতার বাসিন্দা ফুড কর্পোরেশনের কর্মচারীরা উপরোক্ত ভাতা নিম্ন হারে পাইয়া থাকেন:—

১৫০ টাকার নিম্নের বেতন-বেতনের শতকরা ১০ ভাগ। সর্বনিম্ন ৭.৫০ টাকা ও সর্বোচ্চ ১২.৫০ টাকা।

(খ) ১৫০ টাকার ঊর্ধ্বে বেতনভোগী-বেতনের শতকরা ৮ ভাগ। সর্বনিম্ন ১২.৫০ টাকা ও সর্বোচ্চ ৭৫.০০ টাকা।

৩। পরিবহণ ভাতা—

(ক) ২৫০ টাকা পর্যন্ত বেতনভোগী—বাই-সাইকেল, স্কুটার বা মোটর সাইকেল ব্যবহারকারীদের জন্য মাসিক ৫ টাকা।

(খ) ২০০ টাকার ঊর্ধ্বে হইতে ৯০০ টাকা পর্যন্ত—বাই-সাইকেল ব্যবহারকারীদের ক্ষেত্রে মাসিক ৫ টাকা ও স্কুটার, মোটর সাইকেল বা মোটর গাড়ী ব্যবহারকারীদের ক্ষেত্রে মাসিক ৫০ টাকা।

(গ) ৯০০ টাকার ঊর্ধ্বে—স্কুটার বা মোটর সাইকেল ব্যবহারকারীদের ক্ষেত্রে মাসিক ৫০ টাকা ও মোটর গাড়ী ব্যবহারকারীদের ক্ষেত্রে মাসিক ১৫০ টাকা।

৪। চিকিৎসা ভাতা—

স্থানীয় এ্যালোপ্যাথিক ডাক্তারের প্রদত্ত সার্টিফিকেট অনুযায়ী কর্পোরেশন অধীনস্থ কর্মচারী এবং তাহাদের পরিবারবর্গের চিকিৎসা ভাতা মঞ্জুর করিয়া থাকেন।

**Mr. Speaker:** I have also drawn the attention of the Government as to the way in which the answers are given because the same cannot be deciphered or read by anyone.

**Dr. Prafulla Chandra Ghosh:** Terms of deputation of the officers and staff to be transferred on deputation—terms of the Food Corporation of India to the Food Department, Government of West Bengal, as agreed between the Corporation and the State Government: The officers and staff on deputation shall continue to draw pay borne on the scale of pay applicable to them in their parent department at the time of deputation. For an officer drawing a special pay in addition to his immediately being taken over on deputation to the Corporation, he shall continue to draw such special pay until such time as he would have drawn special pay in his parent department subject to his continuing to discharge functions in the Corporation similar to those he has been discharging in his parent department for which special pay was sanctioned. Where an officer has been in receipt of personal pay immediately prior to his being taken over in the Corporation, such officer will continue to draw such personal pay until such time as would have been eligible to draw such personal pay had he continued in his parent department. Such officers and staff shall be eligible to draw dearness allowance as applicable to them in the parent department. Such officers and staff shall draw all other allowances in accordance with the regulations of the Corporation. Such officers and staff while on tour during the service in the Corporation shall draw travelling allowance in accordance with the regulations of the Corporation. In respect of officers drawn from departments other than Food and Supplies Department, Government of West Bengal, and serving in such departments and being taken over in deputation in the Food Corporation, such deputation in the Corporation shall be deemed to be in continuation of the deputation in the Food and Supplies Department. Such officers shall also be governed by the terms and conditions mentioned above. In respect of officers and staff taken on deputation the Corporation shall pay to the Government of West Bengal leave salaries and pensionary contributions at the usual rate for the period of such deputation. Other terms and conditions, if any, will be settled between the Government of West Bengal and the Food Corporation by mutual agreement.

**Shri Arun Kumar Moitra:**

যাদের ডেপুটেশন-এ পাঠান হয়েছিল, তাদের কিসের ভিত্তিতে পাঠান হয়েছিল—সিনিওরিটি, এফিসিয়েন্সি অথবা এক্সপিরিয়েন্স

**Dr. Prafulla Chandra Ghosh:**

যেটা ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট ও ফুড কর্পোরেশন এগ্রি করে, ব্যবস্থা করেন, সেই অনুযায়ী পাঠান হয়েছে।

**Shri Arun Kumar Moitra:**

এই যে চার হাজারেরও উপর কর্মচারীদের ডেপুটেশন-এ পাঠান হল, তারজন্য যে ডেপুটেশন ভ্যাকান্সি হয়েছে, সেই পদগুলি কি পূরণ করা হবে?

**Dr. Prafulla Chandra Ghosh:**

তাঁরা যে কাজ করতেন এখানে থেকে, সেই কাজই তাঁরা ওখানে করছেন। সুতরাং পদ-পূরণের প্রশ্ন ওঠে না।

**Shri Hara Prosad Chatterjee:**

যে-সকল কর্মচারী ও অফিসাররা ফুড কর্পোরেশন-এ গিয়েছেন, তাঁদের মধ্যে কতজন অফিসার গিয়েছেন?

**Dr. Prafulla Chandra Ghosh:**

অফিসার বলতে কি গেজেটেড অফিসার, না, নন-গেজেটেড অফিসার, আমি বুঝতে পারছি না

**Shri Hara Prosad Chatterjee:** Gazetted Officer.

**Dr. Prafulla Chandra Ghosh:**

নোটিশ চাই। আমার এখানে লেখা নেই।

**Shri Hara Prosad Chatterjee:**

এটা কি মাননীয় মন্ত্রিমহাশয় অবগত আছেন, এই-সব অফিসারদের ফুড কর্পোরেশন-এ দেওয়ার পিছনে খাদ্য বিভাগের যে দুর্নীতি আছে, সেই দুর্নীতিকে চাপা দেবার একটা প্রচেষ্টা আছে?

**Dr. Prafulla Chandra Ghosh:**

এ কথা আমি জানি না। যদি মাননীয় সদস্য মহাশয় কিছু জেনে থাকেন, তা আমাকে জানালে আমি বাধিত হব।

**Dr. Gopika Ranjan Mitra:**

এই যে কর্মচারীরা ফুড কর্পোরেশন-এ ডেপুটেশনে গিয়েছেন, তাঁদের পোস্টিং কি এই অঞ্চলে হবে, না, অন্যান্য জেলাতে, বা অন্য প্রদেশে, বা অন্য রাজ্যে যেতে হবে?

**Dr. Prafulla Chandra Ghosh:**

অন্য কোন রাজ্যে হবে না। এই পশ্চিম বাংলারই কোন এক জায়গায় যেতে হবে।

**Shri Nikhil Das:**

খাদ্য সরবরাহ বিভাগ থেকে চার হাজারের বেশী কর্মচারী ফুড কর্পোরেশন-এ এ্যাবজর্ব হয়েছে আপনি বললেন। আমার সাপ্লিমেন্টারী হচ্ছে, খাদ্য সরবরাহ বিভাগ থেকে ফুড কর্পোরেশন-এ এ্যাবজর্ব হওয়ার পরে, তাঁদের সম্বন্ধে ফুড কর্পোরেশন যে দায়িত্ব নিয়েছেন তাতে কতজন কর্মচারী এখন কাজ নেই অবস্থায় আছেন?

**Dr. Prafulla Chandra Ghosh:**

এটা এখন আমি বলতে পারবো না। নোটিশ দিলে বলতে পারি।

**Shri Nikhil Das:**

এ-কথা সত্য কি, এই যে চার হাজার লোককে ফুড কর্পোরেশন নিয়েছেন, ফুড কর্পোরেশন-এর প্রকিওরমেন্ট এর জন্য, এখন কি তাঁরা, আগে যে কাজ করতেন, সেই কাজগুলিই করছেন?

**Dr. Prafulla Chandra Ghosh:**

তাঁরা শুধু এই কাজই করতেন না, অন্য কাজও করতেন। এখন এখানে এ'দের যে নেওয়া হয়েছে, সেটা ফুড কর্পোরেশন-এর খাদ্য সংগ্রহ কাজের জন্য।

[1-30—1-40 p.m.]

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ফুড কর্পোরেশন সংগ্রহের ভার নেওয়ার পর এই ৪ হাজার কর্মচারীকে অন্য কোন কাজ ফুড ডিপার্টমেন্টের কি ছিল যাতে এদের সেখানে ট্রান্সফার না করেও ফুড ডিপার্টমেন্ট কাজ দিতে পারতেন?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ:** সেটাত যিনি প্রশ্ন করেছেন তিনি আমার চেয়ে ভাল জানেন।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্ন করলাম এইজন্য যে, ইতিপূর্বে এই প্রশ্ন এখানে জিজ্ঞাসা করা হয়েছিল যে, ফুড ডিপার্টমেন্টের দুর্নীতি ঢাকবার জন্য ফুড কর্পোরেশন এদের দেওয়া হয়েছে কিনা আমার সাবমিশন হচ্ছে ফুড কর্পোরেশন যেহেতু প্রকিয়োরমেন্টের ভার নিয়েছে সেহেতু প্রকিয়োরমেন্ট সংক্রান্ত কাজ কমে

গেল বলে এরা ছাঁটাই হয়ে যেত কিম্বা এদের বিকল্প কর্ম-সংস্থান করে দিতে হতো। তারই জন্য ওদের ওখানে ট্রান্সফার করা হোল সেফ-গার্ডিং দেয়ার ইন্টারেস্ট, সেজন্য এই প্রশ্নটা আপনার মাধ্যমে তুলে ধরলাম।

**মিঃ স্পীকার:**
The question has been sufficiently answered. Now I call another question.

### Procurement and distribution of rice by the Food Corporation of India

***5.** (Admitted question No. *12.)

**শ্রীঅরুণকুমার মৈত্র:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া কর্তৃক পশ্চিমবঙ্গে চাউল সংগ্রহের ভার গ্রহণের পর এ-পর্যন্ত উক্ত সংস্থা মারফৎ পশ্চিমবঙ্গ সরকার কত পরিমাণ চাউল প্রাপ্ত হইয়াছেন;

(খ) প্রাপ্ত চাউলের মধ্যে পশ্চিমবঙ্গে সংগ্রহের পরিমাণ কি; এবং

(গ) উক্ত সংগ্রহের মধ্যে বিধিবদ্ধ রেশন এলাকায় ও সংশোধিত রেশন এলাকায় বণ্টিত চাউলের পরিমাণ কি?

**Dr. Prafulla Chandra Ghosh:**

(ক) ও (খ) ১২।১২।৬৬ তারিখ হইতে ফুড কর্পোরেশন এই রাজ্যে কাজ শুরু করিয়াছেন। ঐ তারিখ হইতে ১৩।৩।৬৭ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার উক্ত সংস্থা মারফৎ নিম্নোক্ত পরিমাণ চাউল-প্রাপ্ত হইয়াছেন:—

(১) আভ্যন্তরীন সংগ্রহের মাধ্যমে—৫৪০০৭ মেঃটন।

(২) কেন্দ্রীয় সরকার হইতে প্রাপ্ত—৪২১০১ মেঃটন।

---

মোট—৯৬১০৮ মেঃটন।

(গ) উক্ত সংগ্রহের মধ্যে আনুমানিক ২০০০ মেট্রিক টন সংশোধিত রেশন এলাকায় এ যাবৎ বণ্টিত হইয়াছে এবং অবশিষ্ট পরিমাণ বিধিবদ্ধ রেশন এলাকায় বণ্টিত হইয়াছে এবং হইতেছে।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** এই সংগ্রহের মধ্যে চালকলগুলি মারফত কত সংগ্রহ হয়েছে, মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ:** এই প্রশ্নের জবাব আগের একদিন জানিয়েছি, আজ আমার কাছে নেই, পরে দিতে পারবো।

**শ্রীঅরুণকুমার মৈত্র:** ফুড কর্পোরেশন প্রত্যক্ষভাবে বাজারে কত খরিদ করেছেন তা জানাতে পারবেন কি?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ:** আগের দিন যে প্রশ্নের জবাব দিয়েছি সেটা যদি একবার দয়া করে মাননীয় সদস্য দেখেন তাহলে সংগ্রহের ফিগার তার মধ্যেও রয়েছে দেখবেন। আজ আমার এখানে নেই, যদি জানতে চান ত পরে আমি দিয়ে দিতে পারবো।

**ডাঃ গোপীকারঞ্জন মিত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, এই যে আমরা বাঁধাধরা ফিক্সড প্রাইস করে দিচ্ছি তারজন্য ফুড কর্পোরেশন জেলায় সংগ্রহের বাধাপ্রাপ্ত হচ্ছে, জেলায় সংগ্রহ করতে পারছে না অন্যান্য কম্পিটিটিভ মার্কেটের সঙ্গে?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** ইট ইজ এ ম্যাটার অফ ওপিনিয়ন, এ সম্বন্ধে কি বলবো।

**শ্রীখলিল সৈয়দঃ** সংগৃহীত চাল কি স্থানীয় গুদামে আছে, না, অন্য কোন গুদামে আছে?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** দুই হাজার মেট্রিক টন বলা হয়েছে, কাছাকাছি সংশোধিত র‍্যাশন এলাকায়, অবশিষ্ট বিধিবদ্ধ র‍্যাশন এলাকায় আছে।

**শ্রীখলিল সৈয়দঃ** যেখানে যেখানে চাল সংগ্রহ করবেন সেখানে গুদাম আছে কিনা?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** যেখানে যেখানে সংগ্রহ করা হয়েছে সেখানে রাখা হয়েছে এমন কথা বলতে পারি না।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** আমাদের যে বর্ধিত সংগ্রহ-মূল্য নির্ধারিত হয়েছে, তা কি এফেক্টিভ হয়েছে? যদি এফেক্টিভ হয়ে থাকে তাহলে ঐ ফুড কর্পোরেশনের কাছে ইতিমধ্যে চাল বিক্রি করেছে ছোট ছোট চাষীরা, তাদের এই বর্ধিত মূল্যের জন্য সুবিধা দেওয়া হবে কিনা? যাদের বিল পেমেন্ট করা হয়ে গিয়েছে অতিরিক্ত সাপ্লিমেন্টারী বিল করে সেই-সব গরীব চাষীকে বর্ধিত হারের সুযোগ দেওয়া হবে কিনা?

**মিঃ স্পীকারঃ** এই কোশ্চেন এ থেকে এ্যারাইজ করে না। কোশ্চেনে আছে যে, ফুড কর্পোরেশন কত পরিমাণ চাউল প্রাপ্ত হইয়াছে, পশ্চিমবঙ্গে সংগ্রহের পরিমাণ কত, ঐ সংগ্রহের মধ্যে বিধিবদ্ধ র‍্যাশন এলাকায় এবং সংশোধিত র‍্যাশন এলাকায় বণ্টিত চাউলের পরিমাণ কত এই সমস্ত আছে। এ থেকে কি করে কত দাম দেওয়া উচিত না উচিত এ্যারাইজ করবে বলুন?

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** আমাদের এই সাপ্লিমেন্টারী কোশ্চেন এ্যারাইজ করে বলে আপনার কাছে সাবমিশন রাখছি, যে রেটের কথা বলা হয়েছে সেই রেটের এ্যাডভান্টেজ আগের লোক পাবে কিনা এটা অটোমেটিক্যালি আসে এবং ইউ ক্যান নট রুল মি আউট অন দ্যাট।

**মিঃ স্পীকারঃ** আমার মতে সেটা আসে না।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** স্যার, আমি এই কথা বলতে চাই,
I submit to your ruling because you are the Speaker, but the question does arise.

**ডাঃ গোপিকারঞ্জন মিত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন ফুড কর্পোরেশন কর্তৃক যে সংগৃহীত চাল তার কোয়ালিটি সম্বন্ধে আপনারা কোন অভিযোগ পেয়েছেন কি?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** কোয়ালিটি সম্বন্ধে আপনি যে কথা বলছেন, আমিও কিছুদিন যাবত র‍্যাশানের চাল খাচ্ছি। ভালও খাচ্ছি, খারাপও খাচ্ছি এবং যা কোনদিন জীবনে খাইনি তাও খাচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিনঃ মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, কোন্ জেলায় ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া কত সংগ্রহ করেছে?**

**Dr. Prafulla Chandra Ghosh:**

Statement showing districtwise purchase of rice under Food Corporation of India from 12th December 1966 to 11th March 1967.

*In metric tons.*

| | From 12-12-66 to 31-12-66. | 1967 January | 1967 Februar | 1967 March |
|---|---|---|---|---|
| Burdwan .. .. | 934 | 4,256 | 5,412 | 690 |
| Birbhum .. .. | 3,721 | 7,863 | 10,823 | 807 |
| Bankura .. .. | 91 | 196 | 104 | 9 |
| Purulia .. .. | .. | 23 | 20 | 12 |
| Midnapore .. .. | 139 | 1,154 | 1,708 | 275 |
| West Dinajpur .. . | | 1,862 | 2,585 | 414 |
| Cooch Behar .. .. | 147 | 437 | 543 | .. |
| Jalpaiguri .. .. | 171 | 451 | 749 | .. |
| Contai.. .. .. | .. | 865 | 2,054 | 445 |
| Hooghly .. .. | .. | 125 | 172 | .. |
| Murshidabad .. .. | .. | 56 | 10 | 3 |
| 24-Parganas .. .. | .. | .. | 70 | 3 |
| Nadia .. .. | .. | .. | 6 | .. |
| Malda .. .. | .. | .. | 9 | .. |

**ডাঃ জয়নাল আবেদিন:** এই যে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া প্রকিয়োরমেন্ট করেছে, মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন এর মধ্যে ফার্মার্স ভলান্টারি সেল কত করেছে এবং অবলিগেটারি সেল কত করেছে?

**ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ:** লেভি অর্ডারে ফুড কর্পোরেশন কত পেয়েছে তা বলতে পারবো না নোটিশ দিলে বলতে পারবো।

## Amount spent on relief works through Midnapore Zilla Parishad

***32.** (Admitted question No. *8.)

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) মেদিনীপুর জেলা পরিষদের মাধ্যমে এই বছর টেস্ট রিলিফ ও রিলিফের জন্য যে টাকা ব্যয় হইয়াছে তাহার পূর্ণ হিসাব ত্রাণ বিভাগ পাইয়াছেন কিনা, এবং

(খ) না পাইয়া থাকিলে এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**Shri Nishitha Nath Kundu:**

(ক) ও (খ) অনেকবার তাগিদ দেওয়া সত্ত্বেও জিলা পরিষদ ত্রাণখাতে ব্যয়ের কোন হিসাব দাখিল করেন নাই। তবে মেদিনীপুর জেলার ৫২টি ব্লকের মধ্যে ৪৯টি ব্লকের সংশ্লিষ্ট অফিসারদের নিকট হইতে ব্যয় সম্পর্কে তথ্য সংগ্রহ করা হইয়াছে। ইতিমধ্যে পঞ্চায়েত বিভাগের সংশ্লিষ্ট অফিসারদের দ্বারা জিলা পরিষদের ত্রাণখাতে ব্যয়ের হিসাব অবিলম্বে পরীক্ষা করিবার জন্য আদেশ দেওয়া হইয়াছে। জিলা শাসককেও এই হিসাব পরীক্ষা করিতে বলা হইয়াছে। ত্রাণখাতে জিলা পরিষদের ব্যয়ের হিসাব অবিলম্বে পরীক্ষার ব্যবস্থা করিবার জন্য পশ্চিমবঙ্গের মহাগাণনিককেও (এ,জি, ওয়েস্ট বেঙ্গল) অনুরোধ করা হইয়াছে।

[1-40—1-50 p.m.]

**শ্রীসুধীরচন্দ্র দাস:** মাননীয় মন্ত্রিমহাশয়, বললেন যে, অনেকবার তাগিদ দেওয়া হয়েছে, সেই তাগাদাটা কবার এবং কোন্ কোন্ তারিখে দিয়েছিলেন অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** আমি নোটিশ পেলে বলতে পারি।

**শ্রীকামাক্ষ্যানন্দন দাস-মহাপাত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, ৪৯টি অঞ্চল থেকে সংশ্লিষ্ট অফিসারদের কাছ থেকে হিসাব পেয়েছেন, এই হিসাবগুলিতে কত চুরি আছে তা জেনেছেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** হিসাবটা সেভাবে স্ক্রুটিনাইজ করা হয়নি। তবে আমরা যেসব হিসাব পাচ্ছি তা স্ক্রুটিনাইজ করা হবে।

**শ্রীবিভূতি পাহাড়ী:** মেদিনীপুর জেলায় যে ম্যাজিস্ট্রেট আছে, তার সংগে বিদায়ী মুখ্য-মন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন, শ্রীঅতুল্য ঘোষ এবং বিদায়ী ত্রাণমন্ত্রী শ্রীমতী **আভা মাইতির সংগে নিবিড় যোগাযোগ ছিল এবং যে-সমস্ত চুরি হয়েছে তার প্রমাণ সমস্ত এ'রা লোপ করে দিতে পারেন এ সংবাদ মন্ত্রিমহাশয়-এর জানা আছে কি?

**মিস্টার স্পীকার:** দিস্ কোশ্চেন ডাজ নট এ্যারাইজ।

**ডাঃ জয়নাল আবেদীন:** মিস্টার স্পীকার, স্যার, মাননীয় সদস্য এক্ষুনি মাননীয়া সভ্যা আভা মাইতি সম্বন্ধে বললেন, শ্রীমতী **আভা মাইতি—এটা কি পার্লামেন্টারী?

**Mr. Speaker:** I have disallowed that question.

**Shrimati Purabi Mukhopadhyay:** On a point of privilege, Sir. Did you allow the member from the Government side to name a lady member in that way?

**Mr. Speaker:** I have disallowed that question.

**Shrimati Purabi Mukhopadhyay:** Sir, it is not a question of disallowing it. Will you please expunge the word from the proceedings?

**Mr. Speaker:** I will go through the record and take necessary step.

**ডাঃ গোপীকারঞ্জন মিত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, প্রতি আঞ্চলিক পরিষদে এবং মেদিনীপুর জেলা পরিষদে একজন করে সরকারী কর্মচারী সেক্রেটারী হিসাবে কাজ করেন এবং এখানেও কি এক্স-অফিসিও হিসাবে কাজ করেছেন?

(নো রিপ্লাই)

**শ্রীকামাক্ষ্যাচরণ ঘোষ:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, মেদিনীপুর জেলা পরিষদের সমস্ত কাগজপত্র, ফাইলপত্র সব সরিয়ে দেওয়া হচ্ছে যাতে চুরি ধরা না পড়ে?

**শ্রীনিশীথনাথ কুণ্ডু:** এ খবর আমার কাছে পৌঁছায়নি।

**শ্রীমহারাজা বসু:** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, এখানে যাঁরা মেম্বার আছেন, এম, এল, এ এবং এম, এল, সি অধিকাংশ মেদিনীপুর জেলা পরিষদের মেম্বার ছিলেন তাঁরা চুরির ভাগ নিয়েছেন কিনা?

**মিঃ স্পীকার:**

This question does not arise.

---

**Expunged by order of the speaker.

**Shri Prasanta Kumar Gayen:**

এই এ্যাকাউন্টস-এর সঙ্গে কোন সাপোর্টিং ভাউচার পেয়েছিলেন কি? কোন্ কোন্ স্কীম-এ কি কাজ হয়েছে তা কোন মেম্বারকে জানতে দেওয়া হয়নি। আমি জানতে চাই, সে সম্বন্ধে বিশেষ কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা? আমরা কি আশা করতে পারি যে, ভবিষ্যতে এরকম অবস্থা জেলা পরিষদে দেখতে পাওয়া যাবে না?

**Shri Nishitha Nath Kundu:**

আমরা যে-সব টাকা ডিস্ট্রিবিউশন করেছি মেদিনীপুর জেলায়, সেই টাকাটা অনেক বেশী, তার অঙ্ক আমি দিতে পারি কিন্তু এই এ্যাকাউন্টগুলি এখনও ভেরিফায়েড হয়নি। তবে অভিযোগ যখন এল তখন নিশ্চয়ই স্ক্রুটিনাইজ করব।

**Shri Prasanta Kumar Gayen:**

এই ধরনের এ্যাকাউন্টস কাকে দিয়ে পাশ করান হয়? এক কোটি বিরাশি লক্ষ টাকা এরকম বিগ সাম, তার পিছনে কোন সাপোর্টিং ভাউচার নেই, অডিটার নেই, এ্যাকাউন্ট নেই কিভাবে এটা চলছিল দয়া করে জানাবেন কি?

**Shri Nishitha Nath Kundu:**

আমাদের ওই-সবগুলির মাস্টার রোল পেমেন্ট যা হয়েছিল সেগুলি তাগিদ দিয়ে পাচ্ছি না, কাজেই এ্যাকাউন্ট কমপ্লিট হয়নি এবং এ্যাকাউন্ট ভেরিফাই করার অবস্থা আসেনি।

**Shri Prasanta Kumar Gayen:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষ কথা বলছি যে, অবিলম্বে ব্যবস্থা যদি গ্রহণ না করা হয়, আমরা শুনছি যে, নূতন করে মাস্টার রোল তৈরী শুরু হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় ও জানেন যে, টি,আর,-এর নাম করে টাকাটা আগেই এ্যাডভান্স নেওয়া হয় পরে কাজ করান হয়। আমি জানতে চাই টি, আর, এ্যাডভান্স স্কীম-এ টাকা দেওয়ার যে সিস্টেম তা পাল্টাবার ব্যবস্থা হয়েছে কিনা?

**Shri Nishitha Nath Kundu:**

এ্যাডভান্স তো দিতে হবে, তারপর যেমন যেমন কাজ হবে তেমনি পেমেন্ট হবে।

**Shri Prasanta Kumar Gayen:**

আজ পর্যন্ত যে সিস্টেম আপনারা জানেন, মার্চ মাসের মধ্যে কাজ শেষ হবে বলে টাকা এ্যাডভান্স দেওয়া হয়। যাদের দিয়ে টি,আর,-এর কাজ করান হয় তাদের দৈনিক মজুরী এক টাকা সেখানে তিনটি লোকের কাজ একটা লোকে করেছে দেখিয়ে টাকা নেওয়া হয়। যদি এরকম হয়ে থাকে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**Shri Nishitha Nath Kundu:**

আপনি যে প্রশ্ন করলেন তা কমপ্লেক্স, আপনি তো ধরে নিলেন। ওইভাবে কাজ হচ্ছে কিনা জানি না। আপনি বললেন, অনুসন্ধান করব।

**Shri Panchanan Sinha Roy:**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি জি,আর, টি,আর-এর মাস্টার রোল কোথায় থাকে? জেলা পরিষদে রাখা হয় না অঞ্চল পরিষদে?

**Shri Nishitha Nath Kundu:**

জেলা পরিষদে রক্ষিত হয়, আবার অঞ্চল পরিষদেও রাখা হয়।

**Shri Panchanan Sinha Roy:**

যে-কথা মন্ত্রিমহাশয় বললেন, আমার প্রশ্ন শুনে যদি আর একবার বলেন তাহলে ঠিক রিপোর্ট পাব বলে বিশ্বাস করি। জি,আর, এবং টিআর-এর মাস্টার রোল জেলা পরিষদে রক্ষিত হওয়ার কথা নেই, অঞ্চল পরিষদে রাখা হয় এবং সেখানে অডিট হওয়ার কথা।

**Shri Nishitha Nath Kundu:**
আমার ইনফরমেশন ওটা দুই জায়গায় থাকে। এটা দেখেশুনে ঠিক করতে হবে।

**Shri Panchanan Sinha Roy:**
জেলা পরিষদের হিসাব পাওয়া যায়নি, থার্ড মার্চ শেষ হলে। স্বাভাবিকভাবে জেলা পরিষদে হিসাব অডিট হওয়ার সময় কখন এবং সে সময় পার হয়ে গিয়েছে কিনা তা আমি ঠিক বলতে পারছি না।

**Shri Nishitha Nath Kundu:**
জেলা পরিষদের যে-সব হিসাবপত্র নেই, তারজন্য বার-বার তাগিদ দেওয়া সত্ত্বেও হিসাব দিতে পারছে না।

[1-50—2 p.m.]

**শ্রীহারাধন রায়ঃ** এই যে অপচয় বা চুরি, এ বন্ধ করার জন্য কি করা হচ্ছে?

**শ্রীনিশীথনাথ কুণ্ডুঃ** সারমাইস সাস্‌পিশান তো লিগ্যাল এ্যাভিডেন্সের প্লেস নিতে পারে না। এটাতে আপনি মুশকিলে ফেললেন। আপনার সন্দেহ হচ্ছে সারমাইসড হচ্ছে এটা কমপ্লেন্ট হিসাবে আমরা নিলাম এবং এর জন্য যা করা দরকার তা আমরা করবো।

**শ্রীকানাই ভৌমিকঃ** মেদিনীপুরের জেলা-পরিষদের হাত দিয়ে যে টাকা খরচ হয়েছে, মাস তার কোন মিটিং হয় না, কোনরকম প্রস্তাব পাশ হয়নি, বা অনুমোদন হয়নি, অথচ খরচ হয়েই চলেছে। এসব খবর মাননীয় মন্ত্রিমহাশয় রাখেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডুঃ** না, রাখি না।

**শ্রীকানাই ভৌমিকঃ** এই যে খরচ হচ্ছে বা হয়েছে, এ সম্পর্কে বাজেটে বা এ্যাসেসমেন্ট অন্যান্য কিছুই করার নেই। একমাত্র ওখানকার সভাপতি বা এই সাব-কমিটি যা খুসী তা করছেন। এই-সব ঘটনা সেখানে চলেছে, এই খবর রাখেন কি?

**শ্রীনিশীথনাথ কুণ্ডুঃ** রীতিমত প্রকল্প তৈরী করা হয়, স্কীম করা হয়, টাকা দেওয়া হয় তদনুযায়ী টাকা খরচ হয়। খরচের সময় এ্যাবিউজ হতে পারে। এ্যাবিউজ হবে না, এ-কথা বলতে পারি না। এ্যাবিউজ যদি হয়ে থাকে তারজন্য তদন্ত করে বিহিত ব্যবস্থা নিশ্চয় আমরা করবো।

### Pak-citizens employed in Cossimbazar Manindra Mills

***33.** (Admitted question No. *30.)

**শ্রীমহম্মদ আবদুল বারিঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবে কি—

(ক) ইহা কি সত্য যে (১) গত ১৯৬৪ সালের সাম্প্রদায়িক অশান্তির সময় এবং (২) ১৯৬ সালে ইন্দো-পাক সংঘর্ষের সময় মুর্শিদাবাদ জেলার কাশিমবাজারে অবস্থিত মনীন্দ্র মিলস লিঃ-এর কিছু কর্মী নিজেদের পাকিস্তানী নাগরিক পরিচয় দিয়া তাঁহাদের নিরাপদে স্বদেশে পাঠাইবার জন্য জেলা সমাহর্তার নিকট আবেদন করিয়াছিলেন;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) তাঁহারা কোন্ জন কতদিন হইতে উক্ত মিলে কি কি পদে অধিষ্ঠিত ছিলেন; এ

(২) উক্ত ব্যক্তিদের বৈধ পাশপোর্ট এবং ভিসা ছিল কিনা?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

(ক) না।

(খ) (১) (২) এই প্রশ্ন উঠে না।

উনি যেভাবে প্রশ্ন করেছিলেন, তার জবাব এইভাবে দিতে হয়। কারণ, তিনি লিখেছিলেন জেলা সমাহর্তার নিকট আবেদন করেছিলেন কিনা? কেউ আবেদন করেননি, তাই এই উত্তর দিয়েছি। তবে উনি যে তথ্য জানতে চেয়েছিলেন সে সম্পর্কে কিছু খবর দিচ্ছি। মুর্শিদাবাদ জেলায় কাশীমবাজারে অবস্থিত মনীন্দ্র মিলসে পুলিশ অনুসন্ধান করে উক্ত মিলের কিছু সংখ্যক কর্মচারী পাকিস্থানের নাগরিক বলে জানতে পারেন। ১৯৬৪ সালের জানুয়ারী মাসে এরূপ ৫০ জন কর্মচারী এবং তাদের পরিবারভুক্ত ২০ জন ব্যক্তিকে পাকিস্থানে প্রেরণ করা হয়। ইহা ছাড়া আরো ১ জন পাকিস্থানে গোপনে পলায়ন করে। এ-ছাড়া আরো ২ ব্যক্তিকে ১৯৫৪ সালের মে মাসে পাকিস্থানে প্রেরণ করা হয়। উল্লিখিত ব্যক্তিদের কোন পাসপোর্ট বা ভিসা ছিল না।

**শ্রীমহম্মদ আবদুল বারিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, কিভাবে ঐ পাকিস্থানীরা কাশীমবাজার বা ভারতবর্ষে এলেন, আর কিভাবেই বা মিলের কর্তৃপক্ষ তাঁদের চাকরি দিলেন?

**মিঃ স্পীকারঃ** এ প্রশ্ন আসে না, আপনি আর একটা প্রশ্ন করুন।

**শ্রীমহম্মদ আবদুল বারিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, মিলের কর্তৃপক্ষ এই সমস্ত পাকিস্থানী নাগরিকদের কোন অনুসন্ধান বা ইন্টারভিউ নিয়েছিলেন কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** তা বলতে পারি না, মিলের কর্তৃপক্ষ কিভাবে কি করেছেন।

**শ্রীমহম্মদ আবদুল বারিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি, ঐ মিলের কর্তা নেপাল ... পাকিস্থান থেকে এসেছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** প্রশ্ন করলে জবাব দেবো, এখনই বলতে পারছি না।

**শ্রীআব্দুস সাত্তারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, পাকিস্থানী নাগরিক যাদের বলা হচ্ছে এরা কতদিন আগে ঐ মিলে চাকরি গ্রহণ করেছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এসব খবর আমি পাইনি। তবে যখন জানা গেছে এরা পাকিস্থানী তখন পুলিশ সন্ধান করে গিয়ে ওদের পাঠিয়ে দিয়েছে।

**শ্রীআব্দুস সাত্তারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, কিভাবে জানা গেল ওরা পাকিস্থানী না এ-দেশের?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** পুলিশ কোনরকমে সন্ধান পেয়েছিল।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, পুলিশ যে নির্ধারণ করলো এরা পাকিস্থানী, এই বিচারের মাপকাঠি কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** তাদের কোন ভিসা বা পাসপোর্ট ছিল না। আর আমাদের ন্যাশনাল বলে কোন পরিচিতিও ছিল না।

**শ্রীআব্দুস সাত্তারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, যাদের পাকিস্থানী বলা হচ্ছে তারা হিন্দুস্থান পাকিস্থান হবার অনেক আগে থেকেই ঐ মিলে চাকরি করছিল?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এ-কথা সত্য নয়।

**শ্রীমহম্মদ আব্দুল বারিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, উক্ত মিলের কর্তা নেপাল ...ধুরী এই সমস্ত গতিবিধি জানা সত্ত্বেও কংগ্রেসের ছত্র ছায়ায় তিনি বেঁচে গেছেন। এ-সম্বন্ধে কোন অনুসন্ধান হবে কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এইরকম খবর আমার জানা নেই।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, সাত্তার সাহেব কি পাকিস্থানের নাগরিক হতেন, তবে তিনি এখানকার ভোটাধিকার-বলে এখানকার একজন সদস্য হতে পারতেন কি? কারণ, এইমাত্র ওপাশ থেকে জিজ্ঞাসা করা হল যে, এই সমান অপরাধে শ্রীসাত্তার সাহেবও যুক্ত ছিলেন এবং তিনি বেঁচে গেছেন। আমি তাই জিজ্ঞাসা করছি যে আমাদের পিপলস্ রিপ্রেজেন্টেটিভ এ্যাক্ট-এর ধারা অনুসারে এখানে নাগরিক সাব্যস্ত হয়ে ভোটাররূপে ভোটে দাঁড়ান, এবং সেই অধিকার নিয়ে একজন এম, এল, এ হন। তাহলে তাঁকে এখানকার নাগরিক নয় এ-কথা বলা চলে কি?

**মিঃ স্পীকারঃ** এর সঙ্গে সম্পর্ক কি? ইন্দো-পাক সংঘর্ষের মধ্যে কত লোককে ধরা হয়েছে। বৈধ-পাসপোর্ট ছিল কিনা; এই কোশ্চেনটা এর সঙ্গে রেলিভ্যান্ট হচ্ছে না। এখন উনি যদি বলতে চান তো বলতে পারেন।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এর সঙ্গে এই প্রশ্ন আসে না।

## Procurement of foodgrains by the Food Corporation of India

***34.** (Admitted question No. *53.)

**Dr. Radha Krishna Sinha:** (a) Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state whether Food Corporation of India has started procuring foodgrains in West Bengal;

(b) If the answer to (a) be in the affirmative will the Hon'ble Minister be pleased to state—

(i) how much quantity it has procured so far; and

(ii) at what rate?

**Dr. Prafulla Chandra Ghosh:** (a) Yes. Food Corporation of India has started procuring foodgrains in West Bengal with effect from 12th December, 1966.

(b) (i)

| | | | Rice (M.T.) | Mashkalai (M.T.) |
|---|---|---|---|---|
| Procurement from 12-12-66 to 31-12-66 | .. | .. | 6.131 | .. |
| Procurement from 1-1-67 to 17-3-67 | . | .. | 49.370 | 1,097 |
| Total | | .. | 55.501 | 1,097 |

(ii) The rates at which the Food Corporation of India have purchased foodgrains in West Bengal are shown in the enclosed statement.

**Procurement rates of paddy and rice in West Bengal with effect from 1st November, 1966.**

| Variety | | Grade | | Paddy | Rice | Mashkalai |
|---|---|---|---|---|---|---|
| | | | | Rate per quintal in rupees. | Rate per quintal in rupees. | Rate per quintal in rupees. |
| Aman | .. | (1) Common | .. | 42·90 | 73·00 | 93·00 |
| | | (2) Fine .. | .. | 45·55 | 78·00 | .. |
| | | (3) Superfine | .. | 48·20 | 84·00 | .. |
| Aus and Boro | .. | All grades .. | .. | 42·90 | 75·40 | .. |

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে, ফুড কর্পোরেশনকে যে উদ্দেশ্যে কাজে লাগান হয়েছিল, সেই উদ্দেশ্যে কি এই প্রোকিওরমেন্ট সফল হয়েছে?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** যে উদ্দেশ্যে লাগান হয়েছিল ভূতপূর্ব সরকারের প্রোকিওরমেন্ট লসির ফলে তা সফল হয়নি।

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই বার্থতার কারণ কি ?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** ব্যর্থতার কারণ, এতে আমার এক-মত হবে আর আপনার আর ..মত হবে।

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, আমাদের মাসে কত টাকা ব এক্সচেকার সেটা থেকে খরচ হয় এই ফুড কর্পোরেশন-এর মাইনে দিতে এস্টাব্লিশমেন্ট-এ ?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** ফুড কর্পোরেশন-এর মাইনে দিতে আমাদের টাকা খরচ হয় না, . কর্পোরেশন-এর টাকা খরচ হয়।

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে পরিমাণ ফুড গ্রেনস্ ..কিওর হয়েছে, সেটা কি পশ্চিমবঙ্গের জন্য খরচ হচ্ছে না অন্য জায়গায়ও পাঠান হচ্ছে ?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** সবটাই পশ্চিমবঙ্গে খরচ হচ্ছে।

**শ্রীমহারাজা বসুঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, এই নির্বাচনের পর লেভী দিতে . না বলে বর্তমান সরকার যে অর্ডার দিয়েছেন এবং সেজন্য ফুড কর্পোরেশন-এর ধান গ্রহ কম হয়েছে। হাজার হাজার লেভীর নোটিশ দেওয়া হয়েছে, এমন কি নির্বাচনের দিন .. বর্তমান সরকার বলে দিয়েছেন যে লেভী বন্ধ থাক, এই রিয়ালিজেশন করার জন্য . কর্পোরেশন তাঁদের কোটা পূরণ করতে অপারগ হয়েছেন, এটা কি সত্য?

**মিঃ স্পীকারঃ** এই যে কোশ্চেন-এ যা দিয়েছেন আপনি দেখেছেন, এই প্রশ্ন কি ওঠে ?

**শ্রীমহারাজা বসুঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে, ভূতপূর্ব সরকারের পলিসির . ফুড কর্পোরেশন ধান তুলতে পারেনি। আমি জানতে চাই যে, বর্তমান সরকার ..চনের পর, তাঁদের মন্ত্রীত্ব নেবার পর তাঁরা অর্ডার করেছেন কিনা যে লেভীর ধান এখন থাক। সেইজন্য কর্পোরেশন তাদের সম্যক মতন এই প্রোকিওরমেন্ট করতে পারেনি। কি সত্য ?

**মিঃ স্পীকারঃ** না, এ প্রশ্ন উঠে না, দেখুন, ফুড গ্রেনস প্রোকিওর করেছেন কি করেননি, কোয়ানটিটি করেছেন তার দাম কি দিয়েছেন, এই হচ্ছে প্রশ্ন।

**শ্রীমহারাজা বসুঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, বর্তমান সরকারের আদেশ অনুযায়ী লেভীর দিতে হবে না, এরজন্য প্রোকিওরমেন্ট নষ্ট হয়েছে বা কম হয়েছে, এ-কথা সত্য কিনা আমি .. চাই।

(নো রিপ্লাই)

**Mr. Speaker:** Question hour is over.

## STARRED QUESTIONS

(to which Answers were laid on the table)

-2-10 p.m.]

**ssue of levy notices in Jhargram subdivision for the purchase of paddy**

**35.** (Admitted question No. *70.)

**শ্রীমঙ্গলচন্দ্র সারেনঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন

(ক) **ইহা কি সত্য, ঝাড়গ্রাম মহকুমায় কৃষকদের নিকট হইতে ধান্য ক্রয় করিবার জন্য সরকার লেভীর নোটিশ দিয়েছেন;**

(খ) ইহা যদি সত্য হয়, সরকার কত টাকা মণ দরে ধান কেনার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন: এবং

(গ) বিনপুর ২।৩ নং অঞ্চলে খরার দরুণ আদৌ ধান্য উৎপাদন হয় নাই বলিয়া সরকার কি এই দুইটি অঞ্চল লেভীর আওতা হইতে বাদ দিয়াছেন?

**The Minister for Food and Supplies:**

(ক) ১৯৬৭ সালের ৯ই মার্চ তারিখে প্রদত্ত একটি সরকারী আদেশ অনুসারে ৎপাদনকারীদের উপর নূতন কোন লেভীর নোটিশ-জারী করা হইতেছে না। উপরন্তু ৯ই র্চের পূর্বে যে-সমস্ত নোটিশ দেওয়া হইয়াছে উহাদের সম্পর্কে ব্যবস্থা অবলম্বন মূলতুবি থা হইয়াছে।

(খ) এ প্রশ্ন উঠে না।

(গ) "ক" প্রশ্নের উত্তর দ্রষ্টব্য। উক্ত উত্তরে উল্লিখিত সরকারী আদেশটি সমগ্র পশ্চিমবঙ্গে বৎ হইয়াছে। অতএব এই আদেশের ফলে বিনপুর অঞ্চলের উৎপাদকগণও উপকৃত হইবেন। রন্তু ১৯৬৬ সালের ২৯এ নভেম্বর তারিখে প্রদত্ত লেভী আদেশ অনুযায়ী স্থানীয় ফসারদের খরা অথবা এ-জাতীয় প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্থ উৎপাদকদের লেভীর ব্যাপারে থাপযুক্ত ছাড় দিবার ক্ষমতা দেওয়া হইয়াছে।

## Draught-affected areas of Dantan and Narayangarh police-stations

***36.** (Admitted question No. *82.)

**শ্রীকৃষ্ণদাস রায়:** ত্রাণ ও সমাজ-কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলার দাঁতন ও নারায়ণগড় থানার বহু অংশে এই বৎসর খরার জন্য চাষাবাদ হয় নাই;

(খ) অবগত থাকিলে, কোন্ কোন্ অঞ্চলকে খরা অঞ্চল বলিয়া গণ্য করা হইয়াছে; এবং

(গ) ঐসব অঞ্চলে ত্রাণ কার্যের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হইতেছে?

**The Minister for Relief:**

(ক) হ্যাঁ, দাঁতন ও নারায়ণগড় থানার কিছু অংশে এই বৎসর খরার জন্য চাষাবাদ সম্ভব । নাই।

(খ) খরা অঞ্চলগুলির নামের বিশদ তালিকা এখনও জেলা-শাসকের নিকট হইতে আসিয়া পৌঁছায় নাই।

(গ) ঐ-সব অঞ্চলের কয়েকটি স্থানে নলকূপের ব্যবস্থা করা হইতেছে এবং যে-সমস্ত ঞ্চল হইতে সংশোধিত জি.আর. তালিকা পাওয়া যাইতেছে তাহা এস.ডি.ও. কর্তৃক অবিলম্বে মঞ্জুরী করার ব্যবস্থা করা হইতেছে।

নারায়ণগড় থানায়, দাঁতন থানার ১ ও ২ নং ব্লকে যথাক্রমে ৮৩, ৭৮ ও ৭৬টি সহায়ক কার্যের কল্প জেলা পরিষদ কর্তৃক মঞ্জুরীকৃত হইয়াছে এবং যথাক্রমে নারায়ণগড় থানায় ২,২৪,৭০০ টা, দাঁতন থানার ১ নং ব্লকে ২,৫৯,১০০ টাকা ও দাঁতন থানার ২ নং ব্লকে ২,৩৫,১০০ টাকা সিডেন্ট আঞ্চলিক পরিষদকে জেলা পরিষদ অগ্রিম দিয়াছেন।

## Import of 'Gur' from Madras

***37.** (Admitted question No. *109.) **Shri Sadhan Kumar Chakraborty:** ill the Minister-in-charge of the Food and Supplies Department be eased to state—

(a) Whether Government of West Bengal imported 'Gur' from Madras during the year 1964; and

(b) If so, whether the same was allowed to be imported through persons selected on the basis of lowest tenders given?

**The Minister for Food and Supplies:**

(a) Yes, but this was not on Government account. It was done through nporters selected from the trade.

(b) Selection was not made on lowest tender basis, but on the basis of previous performance of the then existing dealers in gur.

## Sinking of deep tube-wells in Raina, Khandaghosh and Purbasthali police-stations

***38.** (Admitted question No. *111.)

**শ্রীপ্রমথনাথ ধীবর:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার রায়না, খণ্ডঘোষ ও পূর্বস্থলী থানায় কয়টি সেচের জন্য গভীর নলকূপ মঞ্জুর করা হইয়াছে কয়টি বসান হইয়াছে এবং অবশিষ্ট নলকূপগুলি কি নাগাদ বসান হইবে;

(খ) ইহা কি সত্য যে, ঐ নলকূপগুলির কয়েকটিতে বিদ্যুৎ সরবরাহের কাজ (wiring and communication with current) সম্পন্ন হইয়াছে; এবং

(গ) সত্য হইলে, কি নাগাদ কৃষিকার্যের জন্য সেচের জল পাইবার আশা করা যায়?

**The Minister for Food and Supplies:**

(ক) রায়নায় ২০টি, খণ্ডঘোষে ১৩টি এবং পূর্বস্থলীতে ৮১টি মোট ১১৪টি ডিপ টিউব-ওয়েল মঞ্জুর করা হইয়াছে। এই টিউব-ওয়েলগুলি সব কয়টিই ইতিমধ্যে বসানো হইয়াছে।

(খ) না, তবে রায়না এবং খণ্ডঘোষ থানার ১৩টি টিউব-ওয়েলের বৈদ্যুতীকরণের নিমিত্ত উচ্চ বিদ্যুৎশক্তি সম্পন্ন লাইন সম্প্রসারণের কার্য প্রায় সম্পন্ন হইয়াছে।

(গ) টিউব-ওয়েলগুলিতে বিদ্যুৎশক্তি সংযোজনার পরেই সেচের জল পাওয়া যাইবে।

## Supply of Corrugated Iron Sheets in Basirhat subdivision

***39.** (Admitted question No. *132.)

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬২ সালের ১লা জানুয়ারী হইতে ১৯৬৬ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে কি পরিমাণ সি, আই, সিট আমদানী হয় এবং কি পরিমাণ টিন জনসাধারণের মধ্যে বণ্টন করা হয়;

(খ) উক্ত সময়ের মধ্যে বসিরহাট মহকুমা হইতে টিনের জন্য কতগুলি দরখাস্ত সরকারের নিকট পেশ করা হয়;

(গ) উক্ত দরখাস্তগুলির মধ্যে কতগুলি ক্ষেত্রে আগুন লাগিয়া ঘর পুড়িয়া যাইবার জন্য টিন চাওয়া হয় এবং এইরূপ দরখাস্তকারীর কতজনকে টিন সরবরাহ করা হয়; এবং

(গ) বাকী দরখাস্তকারীরা আর কত দিনের মধ্যে টিনের সরবরাহ পাইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Food and Supplies:**

(ক) ঐ সময়ের মধ্যে প্রাপ্ত ও বিলিকৃত সি, আই, সিটের পরিমাণ নিম্নরূপ—

(১) জি, সি, আই সিট মোট প্রাপ্ত -১৫,৫৩২·৬৪০ মেঃ টন।

জি, সি, আই সিট মোট বিলিকৃত—১৫,৫০৩·০৬৭ মেঃ টন।

(২) কালো সি, আই সিট মোট প্রাপ্ত—১,১৬৬·৮৩৯ মেঃ টন।
কালো সি, আই সিট মোট বিলিকৃত—১,১০৪·৮৪৪ মেঃ টন।

(খ) ২৮৫টি দরখাস্ত।

(গ) উক্ত দরখাস্তকারীদের মধ্যে ৭০ জনকে ৯৩ মেট্রিক টন পরিমাণ জি,সি, আই, সিট সরবরাহ করা হয়। উহার মধ্যে কতজনকে আগুন লাগিয়া ঘর পুড়িবার জন্য দেওয়া হইয়াছে তাহা নির্ণয় করা সময়-সাপেক্ষ।

(ঘ) ১৯৬২ সালের ১লা এপ্রিল হইতে কেন্দ্রীয় সরকারের নিকট হইতে জি,সি.আই, সিটের নিয়মিত বার্ষিক বরাদ্দ বন্ধ থাকায় ইহা রাজ্য সরকারের পক্ষে বর্তমানে বলা সম্ভব নহে।

এই প্রসঙ্গে উল্লেখ করা যায় যে, ১৯৬২ সালের ১লা জানুয়ারী হইতে যে যে পরিমাণ সি,আই, সিট পাওয়া গিয়াছিল (যাহার হিসাব "ক" প্রশ্নোত্তরে দেখান হইয়াছে) তাহা ১লা এপ্রিল ১৯৬২ সালের আগেকার বকেয়া বাবদ।

## Alleged police-excesses at Contai

***41.** (Admitted question No. *125.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৬ সালের ২৫এ সেপ্টেম্বর কাঁথি শহরে একদল পুলিশ গভীর রাত্রিতে ৩০।৪০টা বাড়ীতে হানা দিয়া বেপরোয়া মারপিট চালাইবার পর ৩০।৩৫ জনকে যে গ্রেপ্তার করিয়াছিল, সেই সম্পর্কে কোন তদন্ত হইয়াছে কিনা;

(খ) তদন্ত হইয়া থাকিলে, তাহার রিপোর্ট কি; এবং

(গ) তদন্ত না হইয়া থাকিলে, তদন্ত করা হইবে কিনা?

**The Minister for Home (Police):**

(ক) পুলিশ গ্রেপ্তারের পূর্বে কাহাকেও বেপরোয়া মারপিট করিয়াছিল ইহা সত্য নয়।
(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

## Sadachar Samity

***42.** (Admitted question No. *38.)

**শ্রীমহম্মদ আবদুল বারি :** স্বরাষ্ট্র (সাধারণ শাসন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সদাচার সমিতি গঠিত হইবার পর হইতে বর্তমান সময় অবধি কতগুলি অভিযোগ সমিতির কাছে আসিয়াছে;

(খ) উক্ত অভিযোগগুলির কয়টি আপাতদৃষ্টিতে (প্রাইমা-ফেসি) সত্য বলিয়া সমিতির মনে হইয়াছে;

(গ) উক্ত আপাতদৃষ্টিতে সত্য অভিযোগগুলির শেষ গতি কি হইয়াছে; এবং

(ঘ) অদ্যাবধি সমিতির জন্য সরকারী তহবিল হইতে কি কি খাতে কত টাকা ব্যয় হইয়াছে?

**The Minister for Home (General Administration):**

(ক) পশ্চিমবঙ্গে সদাচার সমিতি গঠিত হইবার পর হইতে ১৯৬৭ সালের ১৭ই মার্চ পর্যন্ত ১৮৬৬টি অভিযোগ সমিতির কাছে আসিয়াছে।

(খ) উক্ত অভিযোগগুলির মধ্যে ৬৩৪টি আপাতদৃষ্টিতে (প্রাইমা-ফেসি) সত্য বলিয়া সমিতির মনে হইয়াছে।

(গ) উক্ত ৬৩৪টি অভিযোগ সংশ্লিষ্ট কর্তৃপক্ষের নিকট তদন্ত এবং যথাযোগ্য ব্যবস্থা অবলম্বনের জন্য প্রেরিত হইয়াছে। তন্মধ্যে ২৮টি অভিযোগ তদন্তের ফলে অসত্য বলিয়া প্রমাণিত হইয়াছে, ১২টি অভিযোগ তদন্তে সত্য বলিয়া প্রমাণিত হইয়াছে এবং ঐ ব্যাপারে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ কর্তৃক যথাযোগ্য ব্যবস্থা অবলম্বিত হইয়াছে এবং অবশিষ্টগুলি তদন্তাধীনে আছে।

(ঘ) সমিতির অফিসের ভাড়া, টেলিফোন রাখার ব্যয়, বিদ্যুতের ব্যয় এবং অন্যান্য উপনিমিত্ত ব্যয় (কনটিনজেন্ট চার্জেস) মিটাইবার জন্য অদ্যাবধি সমিতিকে মোট ১৪,৪৩২ টাকা সরকারী তহবিল হইতে দেওয়া হইয়াছে। উপরোক্ত অনুদান হইতে নিম্নলিখিত পরিমাণ অর্থ সমিতির নিকট হইতে সরকার আদায় পাইবেন—

| | | টাঃ পঃ |
|---|---|---|
| টেলিফোন বাবদ | ... | ১,০১১·৫০ |
| অফিস ভাড়া বাবদ | ... | ৩,৩৬৩·৮৭ |
| বৈদ্যুতিক সরঞ্জাম রক্ষণ বাবদ | ... | ৬৮৬·০০ |
| মোট | ... | ৫,০৬১·৩৭ |

## UNSTARRED QUESTIONS
### (to which written answers were laid on the table)

### Chief Minister's Relief Fund

**22.** (Admitted question No. 40.)

**শ্রীমহম্মদ আব্দুল বারি:** মুখ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত সাধারণ নির্বাচনের সময় (১৯৬৭) কয়েক লক্ষ টাকা খয়রাত তহবিল হইতে পশ্চিমবঙ্গ কংগ্রেসের সম্পাদক শ্রীনির্মলেন্দু দের হাতে দেওয়া হইয়াছিল; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি?

**The Chief Minister:**

(ক) প্রাক্তন মুখ্যমন্ত্রীর আদেশানুসারে মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল হইতে গত ১০-১১-৬৬ তারিখে দুই লক্ষ টাকার একখানি চেক্ পশ্চিমবঙ্গ কংগ্রেসের সম্পাদক শ্রীনির্মলেন্দু দে-র নিকট পাঠান হইয়াছিল।

(খ) উক্ত টাকা মালদহ, পশ্চিম দিনাজপুর, পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, হুগলী, বর্ধমান, বীরভূম প্রভৃতি জেলাগুলিতে খয়রাত্রাণ কার্যের জন্য দেওয়া হইয়াছিল।

### Bifurcation of Anchal No. 1 in Narayangarh police-station, Midnapore

**23.** (Admitted question No. 79.)

**শ্রীকৃষ্ণদাস রায়:** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নারায়ণগড় থানার ১নং অঞ্চলটিকে কেলেঘাই নদী দুইভাগে বিভক্ত করায় নানান অসুবিধা হেতু উহাকে দুইটি অঞ্চলে পরিণত করার জন্য স্থানীয় অধিবাসিগণ ১৯৬৬ সালে যে দরখাস্ত করিয়াছেন সরকার তাহা পাইয়াছেন কিনা; এবং

(খ) আবেদন পাইয়া থাকিলে সরকার এ-বিষয়ে কি সিম্ধান্ত গ্রহণ করিয়াছেন?

**The Minister for Panchayats:**

(ক) হ্যাঁ।

(খ) সাধারণতঃ ৭,৫০০ হইতে ১০,০০০ জন সংখ্যা লইয়া একটি অঞ্চল গঠিত হয় মকরামপুর অঞ্চলের মোট লোকসংখ্যা ৭,৫৩৭; সুতরাং জনসংখ্যার ভিত্তিতে উক্ত অঞ্চলকে দ্বিধা-বিভক্ত করিবার পক্ষে উহা পর্যাপ্ত নহে। তবে অঞ্চলের মধ্য ভাগে নদী থাকার দরুণ যাতায়াতের অসুবিধা ও সংশ্লিষ্ট বিষয়গুলি সরকার বিবেচনা করিয়া দেখিতেছেন। এ ব্যাপারে এখনও কোন স্থির সিম্ধান্ত হয় নাই।

### Social Workers' Training Institute at Belpahari

**24.** (Admitted question No. 68.)

**শ্রীমঙ্গলচন্দ্র সরেণ:** আদিবাসী-কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, বেলপাহাড়ীতে আদিবাসি-কল্যাণ দপ্তর পরিচালিত একটি সোস্যাল ওয়ার্কার্স ট্রেনিং ইনস্টিটিউট আছে;

(খ) ইহা যদি সত্য হয়, ঐ ট্রেনিং ইনস্টিটিউটে বর্তমানে কতজন ওয়ার্কার্স ট্রেনিং-প্রাপ্ত হইতেছে; এবং

(গ) ঐ ট্রেনিং ইনস্টিটিউশনে কি বিষয়ে শিক্ষা দিবার ব্যবস্থা আছে?

**The Minister for Tribal Welfare:**

(ক) বর্তমানে কোন শিক্ষার্থী নাই। তবে গত ৪-১২-৬৬ তারিখ হইতে ৩০-১২-৬৬ তারিখ পর্যন্ত আদিবাসি-মঙ্গল বিভাগের ১২ জন ইন্সপেক্টরকে শিক্ষণ প্রদান করা হইয়াছে এবং ট্রেনিং-এর জন্য বর্তমানে শিক্ষার্থী নির্বাচন করা হইতেছে। শীঘ্রই তাহাদের ট্রেনিং আরম্ভ হইবে।

(গ) বিস্তৃত পাঠ্যসূচী সম্বলিত একটি তালিকা লাইব্রেরীর টেবিলে রক্ষিত হইল।

### Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker:** Hon'ble Minister-in-charge of Relief Department will please make statement on the subject of devastation caused by cyclone in villages of Joypur Police Station in the district of Bankura, called attention by Shri Bhudeb Chandra Mondal on the 30th March, 1967.

**Shri Nisitha Nath Kundu:** Sir, with reference to the Calling Attention Notice by the honourable member, Shri Bhudeb Chandra Mandal, regarding cyclone in Bankura, I rise to say that on 20th March, 1967 at about 7 p.m. a cyclonic Nor'wester passed over Joypur Police Station in the district of Bankura. It lasted for about 45 minutes. It started from Tantipukur side on the border of Bishnupur and Joypur Police Station areas and swept towards Routhkhanda and Hotia Anchals in Joypur Police Station affecting 185 families in 11 villages, covering an area of 6 square miles. Two hundred and ten huts/sheds were damaged in most of which the thatched roofs were blown away and in some cases walls collapsed. Value of damage to the huts and sheds has been estimated at Rs. 30,000. There was no loss of human life or cattle.

By way of immediate relief, Rs. 242 and 1 Quintal and 36 kilogrammes of wheat were distributed as Gratuitous Relief amongst the affected families. Clothings were also distributed in deserving cases. Government have also sanctioned Rs. 6,115 for distribution as house-building grants to the affected

families. The question of giving house-building loan amongst the credit-worthy affected families is under consideration. Besides 2 relief work schemes have been started in the affected areas for providing employment to the affected persons.

**Mr. Speaker:** Hon'ble Minister-in-charge of Home (Police) Department will please make a statement on the subject of assault on a deputation of retrenched workers of Babisole Colliery, Asansol, called attention by Shrimati Geeta Mukhopadhyay on the 31st March, 1967.

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Sir, the statement will be made on the 7th April, 1967.

**Mr. Speaker:** The Minister-in-charge of the Home Department will please make statement on the proposal for a high level inquiry into the suspicious death of the wife of the District Magistrate, Birbhum, called attention by Shrimati Geeta Mukhopadhyay on the 3rd April, 1967.

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীমতী দেবযানী কর গুপ্তের মৃত্যু সম্পর্কে উচ্চ পর্যায়ের তদন্তের দাবী করিয়া মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখোপাধ্যায় যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব আনিয়াছেন তাহার উত্তরে আমি নিম্নোক্ত বিবৃতিটি দিতে চাই।

২২শে মার্চ ১৯৬৭ তারিখে বীরভূমের জেলা ম্যাজিস্ট্রেটের বাংলোতে জেলা ম্যাজিস্ট্রেটের স্ত্রী শ্রীমতী দেবযানী কর গুপ্ত আত্মহত্যা করেন বলিয়া সংবাদ পাওয়া যায়। আত্মহত্যা সম্বন্ধে সন্দেহ প্রকাশ করিয়া শ্রীমতী দেবযানী কর গুপ্তের মাতা ও কাকার নিকট হইতে দরখাস্ত আসে। আমি শ্রীমতী দেবযানী কর গুপ্তের মাতার নিকট হইতে দরখাস্ত পাইয়াই বর্ধমানের ডিভিসন্যাল কমিশনারকে এ সম্বন্ধে বিস্তারিত তথ্য সংগ্রহের জন্য আদেশ দিয়াছি। ঘটনাটি সম্বন্ধে পুলিশ তরফেও তথ্য সংগ্রহের জন্য গত ২রা এপ্রিল তারিখে স্পেশাল সুপারিনটেনডেন্ট, সি. আই. ডি. এবং ফোরেনসিক সায়েন্স ল্যাবরেটরীর ডিরেক্টরকে শিউড়িতে পাঠান হইয়াছে। তাঁহারা এখনও শিউড়িতে তথ্য সংগ্রহে নিযুক্ত আছেন। বিভাগীয় কমিশনার ও পুলিশের রিপোর্ট পাইলেই যথোপযুক্ত ব্যবস্থা করা হইবে।

**Mr. Speaker:** I have received four notices of calling attention on the following subjects, namely:—

(1) Installation of new river pumps in Soanluk Mouza and scheme for re-excavation of Akbar Khal in Pursura block from Shri Santimohan Roy.

(2) Proposed strike by N.P.C.C. workers of Farakka Barrage Scheme—from Shri Amal Roy.

(3) Under-utilisation of money and cement in the construction work of a godown at Rampurhat thana for large scale marketing co-operative society—from Shri Sasanka Sekhar Mondal.

(4) Torture on refugees rehabilitated in certain villages of Chakulia P.S. of Islampur Subdivision, West Dinajpur from Shri Maharaja Bose.

I have selected the notice of Shri Maharaja Bose on the subject of torture on refugees rehabilitated in certain villages of Chakulia P.S of Islampore Subdivision, West Dinajpur. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

সোমবার দেব।

## Message

**Secretary (Shri P. Roy):** Sir, the following message has been received from the West Bengal Legislative Council, namely:—

"The West Bengal Legislative Council at its meeting held on the 3rd April, 1967, passed the following resolution:—

That this Council concurs in the recommendation of the Legislative Assembly that the Council do associate with the Committee on Public Accounts of the West Bengal Legislative Assembly for the year 1967-68 and resolves that the following 5 members of the Council be nominated to associate wiht the Committee on Public Accounts, namely:—

1. Shri Nirmal Chandra Bhattacharyya,
2. Shri Jatin Chakravorty,
3. Shri Narendra Nath Das,
4. Shri Sukumar Dutta, and
5. Shri Nanda Kishore Ghosh.

PRATAP GUHA RAY,
*Chairman,*
*West Bengal Legislative Council.*"

CALCUTTA:
*The 3rd April*, 1967.

Sir, I lay the message on the table.

**Mr. Speaker:** About oral references to be made for which permission was previously obtained, I call Shri Benoy Chatterjee to make his reference.

[2-10—2-20 p.m.]

**Shri Benoy Kumar Chattopadhyay:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাচ্ছি, বগ্‌লায় ইলেকশনের কিছুদিন পরে দেখা গেছে যে, কয়েকটি ছাত্র ভীষণভাবে আক্রান্ত হয়েছে এবং উন্ডেড হয়েছে এবং একজন ভদ্রলোক তিনি নদিয়া জেলা পরিষদের সদস্য—শ্যাম ভগৎ মহাশয় তিনি রাস্তা দিয়ে তাঁর স্ত্রীকে সঙ্গে নিয়ে যাচ্ছিলেন, এমন সময় হঠাৎ কতকগুলি লোক এসে সদর রাস্তার উপর এমনভাবে তাঁকে প্রহার করে যে, তিনি এখনও পর্যন্ত হাসপাতালে রয়েছেন। স্যার, আপনি শুনে আশ্চর্য হয়ে যাবেন যে, ঐ বগ্‌লা কলেজের একজন প্রিন্সিপ্যাল—তিনি পর্যন্ত আজকে ভয়ে কলেজে যেতে পারছেন না। তাঁকে অনবরত থ্রেটেন করা হচ্ছে। তিনি বাড়ির বাইরে যেতে পারছেন না। তাঁকে বলা যাচ্ছে তাঁর এখান থেকে বাড়ি বিক্রি করে চলে যেতে হবে। আরও অন্যান্য কর্মীর উপর অযথা ভয় দেখানো হচ্ছে। অনেক কর্মী বগ্‌লা এলাকা থেকে চলে গেছে। এক কথায় বলতে চাই, সেই বগ্‌লায় যে একটি ভীষণ অবস্থা সৃষ্টি হয়েছে, সেই অবস্থাটা সম্বন্ধে একটি প্রপার এনকোয়ারি করে সে সম্বন্ধে প্রপার অ্যাকশন নেওয়ার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**Shri Rabin Mukherjee:**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি একটি ঘটনার প্রতি। বেহালার ফ্লাইং ক্লাবের পাশে বিপুল পরিমাণ জমি সম্প্রতি সরকারী হাউসিং স্কীমে গ্রহণ করা হয়েছে। সেই জমি থেকে প্রায় ১৫-২০ দিন যাবৎ দেখা যাচ্ছে দুশো-আড়াইশো লরীর দেড় হাজার লোক ২৪ ঘণ্টা ধরে অনবরত মাটি কেটে নিয়ে চলে যাচ্ছে। এ সম্বন্ধে

বেহালা থানার কোন নির্দেশ আছে কি না জানি না। চাষের জমি থেকে মাটি কেটে কেটে জলা করে দেওয়া হচ্ছে। সেখানে খাল-নদী হবার মত অবস্থা হয়েছে। আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি—এক্ষুনি বেহালা থানাকে এ সম্বন্ধে ব্যবস্থা অবলম্বনের জন্য যথারীতি নির্দেশ দেওয়া হোক।

**Shri Sachindra Mohan Nandy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে খবরের কাগজে একটা গুরুত্বপূর্ণ সংবাদ বেরিয়েছে। সেই সংবাদের সত্যতা সম্বন্ধে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেই সংবাদ হচ্ছে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকগণকে এই সরকার ৬৫ বছর চাকরির পর অবসর গ্রহণ করলে পরে তাঁদের পেনসন দেবেন স্থির করেছেন। শিক্ষামন্ত্রী মহাশয় এ সম্বন্ধে একটু আলোকপাত করলে আমরা খুশি হব।

**Dr. Gopika Ranjan Mitra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী ও শ্রমমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। আজকে দেখুন শিল্পাঞ্চলে কি অবস্থা চলছে। একদিকে মালিক কর্তৃপক্ষ যে ইউনিল্যাটেরালি রিট্রেঞ্চমেন্ট, লে-অফ ইত্যাদি ইঞ্জিনীয়রিং শিল্পে হবে না বলে ট্রেড ইউনিয়ন কর্মীদের বলেছিলেন ; কিন্তু তা আজও চলছে। আর অন্যদিকে কিছু কিছু বামপন্থী ট্রেড ইউনিয়ন কর্মীর হিংসাত্মক ট্রেড ইউনিয়ন আন্দোলন শ্রমিকদের সবচেয়ে বেশি ক্ষতিসাধন করছে। পাঁচদিন আগে খবরের কাগজে বেরিয়েছিল কুলটির ডেপুটি জেনারেল ম্যানেজার ডিকস্টা সাহেবকে শুধু জুতা দিয়ে মারা হয় নাই, তাকে এমনভাবে মারা হয়েছিল যে, তাঁকে কুলটি হাসপাতালে ভর্তি করতে হয়েছে। এমন অবস্থা সেখানে চলছে। আর পুলিশ নিষ্ক্রিয় দর্শকের মত রয়েছে।

আসানসোলের একটি ঘটনার কথা বলতে পারি, একটি রাজনৈতিক দলের অফিসে তিনটি বোমা ফেটে গিয়ে যে বালকটি আহত হয়েছে তাকে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। এদিকে পুলিশ কোনপ্রকার ব্যবস্থা অবলম্বন করছেন না। একটা অশান্তির মধ্যে শিল্পাঞ্চল পতিত হয়েছে। এ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয় ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Kshiti Bhusan Roy Barman:**

মিঃ স্পীকার, স্যার, ২৪-পরগনা জেলার অন্তর্গত বজবজ থানার অধীনে বিড়লাপুর একটি শিল্পাঞ্চল, ওখানে প্রায় ২২ হাজার শ্রমিক কাজ করেন এবং সেখানে বিভিন্ন কল-কারখানা আছে, সেই কল-কারখানাগুলির মালিক হল বিড়লা কোম্পানী।

গত অনেক বৎসর যাবৎ সেই জায়গায় শ্রমিকদের কোনরকম গণতান্ত্রিক অধিকারকে মানা হয় নি, তাদের ট্রেড ইউনিয়ন করবার অধিকারকে স্বীকার করা হয় নি। এমন কি কোন সভায় যোগ দিতে গেলে, কিম্বা কোন নির্বাচনের কাজে অংশগ্রহণ করতে গেলে, তাদের ছাঁটাই করা হয়। এই পরিস্থিতিতে যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর গত ২৯এ তারিখে বিড়লাপুরের শ্রমিকরা একটি সভা করেন এবং সেই সভায় বিড়লাপুরের শ্রমিক নেতা ও কারখানার শ্রমিক নগেন্দ্রনাথ বাগ, তিনি সভাপতিত্ব করেছিলেন। সেই অপরাধে বিড়লা কোম্পানী নগেন্দ্রনাথ বাগকে চার্জসীট দিয়েছেন এবং সেখানকার আরও অনেক শ্রমিককে ডেকে ডেকে ভয় দেখান এবং কয়েকজনকে শো কজ নোটিশ করেছেন। এর ফলে গত দুদিন ধরে বিড়লাপুর অঞ্চলে শিল্প শান্তিভঙ্গের অবস্থা এসেছে। গতকাল সেখানে প্রায় দু হাজার শ্রমিক মিলমালিককে দীর্ঘক্ষণ ধরে ঘেরাও করে রেখেছিল। আজও সেখানকার কয়েক হাজার শ্রমিক মিলমালিককে ঘেরাও করে রাখবেন বলে স্থির করেছেন এবং প্রায় ১২-১৩ হাজার শ্রমিক হরতালের দিকে যাবে যদি এর আশু প্রতিকার না হয়। আমি তাদের বলেছি যে, আমরা চেষ্টা করব যুক্তফ্রন্ট সকারের নোটিসে এটা আনবার জন্য। তাই, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, এই এতবড় একটা বিরাট শিল্পাঞ্চলে, যদি শিল্পে শান্তিভঙ্গ রোধ করতে হয় তাহলে আজই, অবিলম্বে সেখানে হস্তক্ষেপ করা একান্ত প্রয়োজন।

**Shri Kanai Pal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর, বিশেষ করে বিভাগীয় মন্ত্রিমহাশয়ের কাছে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

ঘটনাটি হচ্ছে শান্তিপুরে যে ওয়াটার ওয়ার্কস হচ্ছে, তার ফলে সেখানে নল বসানোর জন্য যে গর্ত খুঁড়া হচ্ছে- একসঙ্গে এক মাইল, দেড় মাইল লম্বা গর্ত সেখানে খুঁড়ে রাখা হচ্ছে এবং একমাস, দু মাস পর্যন্ত গর্ত খোঁড়া থাকছে। আপনি বোধহয় জানেন যে, সম্প্রতি শান্তিপুরে যে দুর্ঘটনা ঘটে গেল, একটি ছোট ছেলে লরী চাপা পড়ে। যে ছেলেটি লরী চাপা পড়ে, তার প্রধান কারণ হল যে, রাস্তাটা এইভাবে কাটা ছিল এবং রাস্তার পাশে নলগুলি পড়ে ছিল। এই ব্যাপারটির প্রতি অনুসন্ধান করতে সেখানে মন্ত্রীরা যাঁরা গিয়েছিলেন, তাঁদের এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নি। সেই নলগুলি এখনও পর্যন্ত ওখান থেকে সরানো হয় নি।

**Mr. Speaker:**

এখনও আপনি তো আপনার আসল বিষয়েতে আসেন নি। যাই হোক, আপনি একটু তাড়াতাড়ি শেষ করুন।

**Shri Kanai Pal:**

আমি শেষ করছি। এই ব্যাপারে ডি. এমকে বলা হয়েছে এবং সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কেও জানান হয়েছে, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, এখনও পর্যন্ত এর কোন প্রতিকার হয়নি। এই জরুরী বিষয়টির প্রতি আমি পুনরায় মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

## Debate on Food Policy

[2-20—2-30 p.m.]

**ডাঃ প্রতাপচন্দ্র চন্দ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে খাদ্যমন্ত্রী ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি কেন না খাদ্যনীতি স্থির করবার পূর্বে তিনি আমাদের বিরোধী দলের নেতা শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত মহাশয় এবং আমার সঙ্গে আলোচনা করেছিলেন, আমি তাঁকে সেই সময় আমার আশঙ্কার কথা জানিয়েছিলাম এবং এই ঘোষিত খাদ্যনীতিতে আমার সেই আশঙ্কা দৃঢ়ীভূত হয়েছে সেটা আজকে আমি আপনার মারফত তাঁর কাছে জানাচ্ছি। অবশ্য তার আগে তাঁকে অভিনন্দন জানাই এইজন্য যে, তিনি মস্ত বড় একজন যাদুকর, তিনি ওদিকে যুক্তফ্রন্টের মহা বিপ্লবী সদস্যদের পরম রক্ষণশীল করে তুলেছেন, যাঁরা প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের বৈপ্লবিক খাদ্যনীতির মধ্যে যে আধা-নিয়ন্ত্রণ ছিল সেটাকে বাতিল করে দিয়ে পুরো নিয়ন্ত্রণ চেয়েছিলেন আজকে তিনি তাঁদের সিকি-নিয়ন্ত্রণে রাজী করিয়েছেন। এটা বাস্তবিকই তাঁর খুব কৃতিত্বের কথা। আজকে যখন এই খাদ্যনীতি আলোচনা করছি তখন আমার মনে পড়ে যাচ্ছে প্রায় প্রত্যেক বছর আমরা কোন না কোন সময়ে এই রকম সময়ে খাদ্য বিতর্কে অংশ গ্রহণ করি। আজকে পশ্চিমবঙ্গ হওয়ার আগে যখন সংযুক্ত বাংলা ছিল, অবিভক্ত বাংলা ছিল তখনও বাংলাদেশ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে নি যার জন্য বার্মা থেকে চাল আমদানি করতে হত। তখন অবশ্য ধান-চালের দাম অনেক কম ছিল, তখন বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুরের কোন কোন অংশে দুর্ভিক্ষ হত, কাজেই আজকে খাদ্যনীতি মানে ভালভাবে খাদ্যবণ্টন নীতি তা নয়, আমি ইতিপূর্বে খাদ্য আলোচনা প্রসঙ্গে বলেছি যে, প্রথমদিকে খাদ্য উৎপাদনের দিকে আরও বেশি করে দৃষ্টি দেওয়া দরকার। একটা কথা আজকে খাদ্যমন্ত্রী মহাশয় প্রথমে উল্লেখ করেছেন। আমি আশা করব অদূর ভবিষ্যতে তিনি খাদ্য উৎপাদন বৃদ্ধি সম্পর্কে একটা ব্যাপক পরিকল্পনা এই সভার সামনে রাখবেন এবং সেটা নিয়ে আমরা আলোচনা করব। এই প্রসঙ্গে প্রাইস এনকোয়ারি রিপোর্ট যেটা ১৯৬৩ সালে ঘোষিত হয়েছে তার দিকে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। তার মধ্যে পরিষ্কার করে বলে দেওয়া আছে যে দাম কমাতে গেলে বা খাদ্য সমস্যার সমাধান করতে গেলে নিশ্চয়ই বণ্টনের দিকে লক্ষ্য রাখতে হবে যখন খাদ্যে অনটন রয়েছে, কিন্তু খাদ্য উৎপাদন বৃদ্ধির দিকে যদি আমরা নজর না দিই তাহলে নিশ্চয়ই এই সমস্যা দিনের পর দিন

বেড়ে যাবে কেননা জনসংখ্যা হু হু করে দ্রুত বৃদ্ধি পাচ্ছে। সেইজন্য প্রথমে খাদ্য উৎপাদন যাতে বৃদ্ধি পায় সেদিকে খুব দ্রুত নজর দেবার জন্য আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এখন খাদ্য বণ্টন-ব্যবস্থা সম্পর্কে তিনি যেসমস্ত কথা বলেছেন তাতে আমার আশঙ্কা হচ্ছে এইগুলি প্রথমত মডিফায়েড রেশন সম্পর্কে পরিষ্কার করে কিছু বলা নেই, মনে হয় যে, মডিফায়েড রেশন ব্যবস্থা তিনি তুলে দিতে চাচ্ছেন। কেননা এক জায়গায় বলছেন যে, মডিফায়েড রেশন ভেঙ্গে পড়ছিল অথচ আমরা দেখেছি দুই ধারাতে বলেছেন যে, কলকাতা এবং অন্যান্য বিধিবদ্ধ রেশন এলাকায় আগেকার মত রেশন ব্যবস্থা চালু থাক। বিশেষ ব্যবস্থা যে যে স্থানে আছে তা পূর্বের মত থাকবে। এই বিশেষ ব্যবস্থা কি মডিফায়েড রেশন ব্যবস্থা সম্পর্কে ধরে নিতে পারি? কেননা ৮ ধারাতে বলা হচ্ছে বিধিবদ্ধ রেশন এলাকা ভিন্ন অন্য যেখানে চাল-গম সরবরাহ হবে তা হবে রেশন এলাকার দামে। এই দুটি একসঙ্গে পড়লে মনে হয় মডিফায়েড রেশনিংএর কথা তাঁর মনের পিছনে আছে। সেজন্য আমি মনে করি যে, এটা পরিষ্কার করে বলা দরকার। কেননা শিল্পাঞ্চলে বা শহরাঞ্চলে বিধিবদ্ধ রেশন এলাকায় যেসব সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে সেটা বাস্তবিকই প্রয়োজন এ বিষয় কোন সন্দেহ নেই, কিন্তু গ্রামে এই বিরাট জনসংখ্যাকে যদি ব্যবসায়ীদের হাতে ছেড়ে দেওয়া হয় তাহলে গ্রামে একটা দারুণ অসুবিধার সৃষ্টি হবে সেটা নিশ্চয়ই উল্লেখ করা অন্যায় হবে না। আমরা দেখতে পাচ্ছি কর্ডনিং ব্যবস্থা জেলা ভিত্তিতে যেটা ছিল সেটা তিনি সম্পূর্ণরূপে তুলে দিচ্ছেন। তার মধ্যেও একটা আশঙ্কা রয়েছে, কেননা আপনারা নিশ্চয়ই জানেন যেখানে বাড়তি জেলা রয়েছে সেখানে যদি ঠিকমত কর্ডন না করা যায় তাহলে সেখানকার ধান-চাল ঘাটতি জেলাতে হু হু করে ছুটে যাবে এবং ঐ পাইকার ব্যবসায়ীরা এই সমস্ত জায়গায় মুনাফা এবং ফাটকাবাজি করবে সে বিষয় কোন সন্দেহ নেই। তাই আমি প্রাইস এনকোয়ারির রিপোর্ট আর একবার উল্লেখ করছি, তার ১২২ ধারাতে বলা হয়েছে যে.........

The entire system of distribution we are discussing would be, of course, modified rationing in the long run though in the initial stages statutory rationing in big deficit areas like Calcutta and cordoning of heavily surplus districts may be necessary.

এদিকে আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদি সেই কাজ করা না হয় তাহলে আমার নিজের আশঙ্কা হচ্ছে যে, এই বাড়তি এলাকাগুলি ও ধান-চাল পাওয়া খুব শক্ত হয়ে পড়বে এবং ঐ মুনাফাকারী চোরাকারবারী যে বন্ধ করার চেষ্টা করা হচ্ছে সেখানে তাদেরই সুবিধা হয়ে যাবে। অবশ্য কোন কোন মাননীয় বন্ধু বলেছেন গণ-কমিটির মারফৎ এইগুলি বন্ধ করতে চেষ্টা করতে হবে কিন্তু আমরা জানি প্রথমদিকে একটা অরাজকতার আশঙ্কা আছে, গ্রামাঞ্চলে এখনও জোতদার সম্প্রদায়ের যথেষ্ট ক্ষমতা আছে। পঞ্চায়েত, বিভিন্ন প্রতিষ্ঠান যা গড়ে উঠেছে তাতে আমরা দেখেছি যে, যখন নির্বাচন হয় তখন এই জোতদার ব ছোট ছোট জমিদার শ্রেণী বা জমির মালিক তাঁরা সেখানে প্রভুত্ব করেন। কাজেই গণ-কমিটি গঠন করলেই প্রকাশ্যে হোক বা যেভাবেই হোক এই শ্রেণী যে সেখানে প্রভুত্ব করবে না এই গ্যারান্টি কেউ দিতে পারে না। এই প্রভাবের বলে অনেক সময় স্থানীয় লোকের সাহায্য নিয়ে এই জোতদার শ্রেণী চোরাকারবারী করে তা আমরা এই গত কয়েক মাসের মধ্যে লক্ষ্য করেছি। সেজন্য শুধু গণ-কমিটি করলেই এটা বন্ধ হবে তা আমি বিশ্বাস করি না। কাজেই এদিকে নজর দেওয়ার বিশেষ প্রয়োজন আছে বলে আমি মনে করছি। একটা কথা ভালভাবে উল্লেখ করেছেন খাদ্যমন্ত্রী মহাশয়, সেটা হচ্ছে দাম বাড়িয়ে দেওয়া। বাস্তবিকই যদি দাম বাড়িয়ে সরাসরি কৃষকের হাতে সেটা পৌঁছে দেওয়া যায় এর থেকে ভাল কাজ আর কিছু হতে পারে না। আমি এটা নিশ্চয়ই প্রশংসা করব। অবশ্য শৈলবাবু দেখিয়েছেন তার জন্য খরচ বেশি পড়বে, সেটা কিভাবে সংস্থান হবে সেটা আজকের সরকার চিন্তা করবেন। তবে এই দাম বাড়ালেও সংগ্রহের স্তরে আমরা দেখতে পাচ্ছি যারা পাইকারি ব্যবসা করছে, যাদের হাতে টাকা আছে, যারা ব্যাঙ্ক থেকে মোটা মোটা দাদন নিয়ে কৃষির ব্যাপারে, খাদ্যশস্যের ব্যবসায় নিযুক্ত করে তারা সরকারের দামের থেকে অনেক বেশি দাম দিয়ে ধান-চাল সংগ্রহ করতে পারবে এইরকম আশঙ্কা করা হয়ত অযৌক্তিক হবে না। খাদ্যমন্ত্রী মহাশয় বলেছেন গ্রামাঞ্চলে চালের দাম সরকারী সংগ্রহ দামের কাছাকাছি থাকবে তাহলে আশা প্রকাশ করার কারণ কি সেটা জনসাধারণের কাছে পরিষ্কার করে বলে দিন। তিনি শুধু জনসাধারণের সহযোগিতার কথা বলেছেন, আমরা আশঙ্কা প্রকাশ করছি জনসাধারণের

সহযোগিতার উপর নির্ভর করে বা সদিচ্ছার উপর নির্ভর করে যদি আমি আমরা এই রকম একটা ব্যবস্থা সঠিকভাবে চালাতে পারতাম তাহলে যেখানে কন্ট্রোল রয়েছে, কম্যুনিস্ট দেশগুলি রয়েছে, সেখানেও নানা জবরদস্তি করতে হয়েছে তা করতে হত না। শুধু মানুষের সদিচ্ছার জোরে আমরা মানুষকে তার লোভ থেকে বিরত করতে পারি না। কাজেই সেখানে সরকারের দৃঢ় হস্তের প্রয়োজন আছে, সেদিকে লক্ষ্য রেখেই মন্ত্রিমহাশয়ের মনে নিশ্চয়ই এই আশঙ্কা রয়েছে। কেননা তিনি নিজেই বলেছেন অত্যাবশ্যকীয় পণ্য আইন প্রয়োগ করা হবে। আমি অত্যাবশ্যকীয় পণ্য আইনের ধারাগুলি দেখছিলাম, যতদূর আমার জানা আছে, তাতে ডি-আই-আর অধিকাংশ জায়গায় প্রয়োগ করা হয়েছে যার ফলে লেভি অর্ডার এই সমস্ত করা হয়েছে। কিন্তু অত্যাবশ্যকীয় পণ্য আইনকে যে খুব জোরালো আইন সেটা আমার মনে হয় না, কেন না আমরা দেখছি ৩(২) উপধারাতে যে (এফ) ক্লজ রয়েছে তাতে বলা রয়েছে......

For requiring any person holding any stock, any essential commodity to sell the whole or specified part of the stock to the Central Government or a State Government...etc.

ইত্যাদি, এই যে ক্ষমতা দেওয়া হয়েছে সেই ক্ষমতা প্রয়োগ করতে গেলে সেন্ট্রাল গভর্নমেন্ট এবং তাঁর অনুমতি নিয়ে রাজ্য সরকার এই প্রাইস সম্পর্কে স্থির করতে পারেন। কিন্তু প্রাইস সম্পর্কে তাঁরা যে নোটিফিকেশন বের করবেন সেটা মাত্র তিন মাস পর্যন্ত চালু হতে পারে

such period not exceeding 3 months as may be notified in the Notification.

এবং সেই নোটিফিকেশনেতে প্রাইস সম্পর্কে উল্লেখ করা হচ্ছে সেটা কি করে স্থির করবেন ৩(৭) ধারাতে তা বলে দেওয়া আছে। তাতে আমরা দেখছি যদি প্রাইস কন্ট্রোল করা থাকে তাহলে সেই কন্ট্রোল প্রাইস অনুসারে বিক্রি করতে পারে কিম্বা এগ্রিড প্রাইস অনুসারে করে দিতে পারেন। দুটোই যদি না থাকে তাহলে তিন মাসের যে বাজারদর ছিল সেটাই ভিত্তিতে ঠিক হবে। এই যে খাদ্যনীতি ঘোষণা করা হয়েছে তার মধ্যে কন্ট্রোল্ড প্রাইস দেখতে পাচ্ছি না, বলা হয়েছে কতকগুলি বাঁধা দরে কিনবেন কিন্তু সেটা যে কন্ট্রোল্ড প্রাইস আইন অনুসারে হয়েছে তার কিছু উল্লেখ পাচ্ছি না। কন্ট্রোল প্রাইস যদি না হয় তাহলে বাজারদর তিন মাস যা আছে—পাইকার বা ব্যবসায়ীরা নিশ্চয়ই সরকারকে অন্যভাবে পর্যুদস্ত করবার জন্য বেশি দাম দিয়ে বাজার থেকে মাল কিনবেন, সেখানে এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্ট প্রয়োগ করলে অনেক বেশি দামে সরকারকে এই সমস্ত খাদ্যদ্রব্য ক্রয় করতে হবে। এই সরকারের দিক থেকে আরও লোকসান হতে পারে বলে আশঙ্কা হচ্ছে। আমি আশা করব সেদিক দিয়ে ও'রা চিন্তা করবেন। এ ছাড়া আর একটা কথা রয়েছে সেটা বলেই আমি আমার বক্তব্য সংক্ষেপে শেষ করতে চাই সেটা হচ্ছে এই, আমরা দেখেছি পাবলিক অ্যাকাউন্টস কমিটির বিভিন্ন সভায় আলোচনায় যেসব রিপোর্ট হয়েছে সেই রিপোর্টে দেখেছি যে, সরকারী সংস্থা মারফত যেসমস্ত কাজ কারবার ছিল যেমন পরিবহন ব্যাপারে, গুদাম ব্যবস্থার ব্যাপারে এবং অন্যান্য ব্যাপারে বহু অপচয় হয়, কাজেই সেদিক থেকে সেই অপচয় নিবারণের জন্য খাদ্য দপ্তরের বিশেষ দৃষ্টি দেওয়া প্রয়োজন। সেদিক থেকে যদি ব্যবস্থা না হয়, গুদামে যদি অপচয় হতে থাকে বা অন্যভাবে অপচয় হয়, খাদ্যশস্য আনা-নেওয়ার ব্যাপারে অনেক সময় সর্টেজ হয়, সেদিকে যদি ভালভাবে দৃষ্টি না দেওয়া যায় তাহলে এই অসুবিধার মধ্যে আরও বেশি অসুবিধার সৃষ্টি হবে। আমি সংক্ষেপে এই কথাগুলি খাদ্যমন্ত্রী মহাশয়ের বিচারের জন্য উপস্থিত করলাম। আমাদের আশার কথা যে, ডাঃ প্রফুল্ল ঘোষের মত একজন বিচক্ষণ ব্যক্তি এই দুরূহ বিভাগের ভার নিয়েছেন এবং তাঁর যথেষ্ট সদিচ্ছা আছে এবং তাঁর এই সদিচ্ছার দরুন তিনি আমাদের সকলের কাছে যে সহযোগিতা চেয়েছেন সেই সহযোগিতা নিশ্চয়ই আমরা দেব। কেননা, খাদ্য এমন একটি বিষয় যেটা নিশ্চয়ই রাজনীতির ঊর্ধ্বে রেখে সকলের চেষ্টা করা উচিত যে কি করে আমাদের দেশে খাদ্যসমস্যার সমাধান করা যায়। আমি শেষ করবার পূর্বে প্রথম দিকটা আর একবার স্মরণ করিয়ে দিতে চাই যে, যদি অতি দ্রুত খাদ্য উৎপাদনের দিকে মনোযোগ না দিই, সেদিকে যদি কার্যকরী প্রচেষ্টা না করি তাহলে খাদ্য বণ্টন নিয়ে যতই আলোচনা করি না কেন কিছুতেই আমাদের দেশে খাদ্যসমস্যার সমাধান করতে পারব না এই কথা খাদ্যমন্ত্রী তথা কৃষিমন্ত্রীর কাছে নিবেদন করছি।

[2-30—2-40 p.m.]

**শ্রীঅমৃতেন্দু মুখার্জি:** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের যুক্তফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী যে খাদ্যনীতির কথা ঘোষণা করছেন সেই খাদ্যনীতি সম্পর্কে আমি কিছু আলোচনা করতে চাই। এই খাদ্যনীতি সম্পর্কে আমার প্রথম কথা হল এই যে, দীর্ঘদিন ধরে কংগ্রেস সরকার খাদ্যনীতি যে শুধু সংকটের মধ্যে দিয়ে নিয়ে এসেছে তাই নয়, চূড়ান্ত কৃষিসংকটের মধ্যে নিয়ে এসেছে। তিনটি পরিকল্পনার পরও বাংলাদেশে দুর্ভিক্ষের অবস্থা চলেছে। অপরদিকে মজুতদারী কালোবাজারীদের সুবিধা করে দিয়েছে। তাই আজ গ্রামে গ্রামে গরিব কৃষক এবং মধ্যবিত্ত জনসাধারণ এই নিদারুণ খাদ্যসংকট থেকে মুক্তি পেতে চায়। যুক্তফ্রন্ট সরকার এবং তার খাদ্যমন্ত্রী আজ নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে খাদ্যসমস্যার জন্য যে প্রস্তাব নিয়ে এসেছেন এবং সেই প্রস্তাবের যে কয়েকটি বলিষ্ঠ দিক আছে আমি তা সম্পূর্ণভাবে সমর্থন করি। জনসাধারণকে খাদ্য না দিয়ে বাংলাদেশে ১৯৬৪-৬৫-৬৬ সালে সমস্ত রেশনব্যবস্থা বিশেষ করে আবশ্যিক রেশনব্যবস্থা কংগ্রেস সরকার সম্পূর্ণভাবে ভেঙ্গে ফেলেছিল। আমি নদিয়া জেলার একটি ঘটনার কথা এখানে বিশেষ করে উল্লেখ করতে চাই। নদিয়া জেলা চাপা থানা মহেশপুর অঞ্চলের মলোজোড়পাড়া গ্রামের একটি মেয়ে, নাম তার সত্যবিবি অনশনের জ্বালা সহ্য করতে না পেরে আত্মহত্যা করতে গিয়েছিল--আইন অনুসারে বিচারে সোপর্দ হয়েছিল এবং কৃষ্ণনগরের এস ডি এম-এর কোর্টে তিনি দোষী সাব্যস্ত হয়েছিলেন। এস ডি এম তাঁর রায়ে লিখেছিলেন যে, "অত্যন্ত দুঃখের কথা যে, স্বাধীন ভারতবর্ষে পশ্চিম বাংলায় অনাহারে একটি মেয়েকে অনাহারের জ্বালা সহ্য করতে না পেরে আত্মহত্যা করতে হয়। আইন আছে যারা আত্মহত্যা করতে যায় তাদের শাস্তি দিতে হয়, কিন্তু সৌভাগ্যক্রমে ইনি বেঁচে গিয়েছেন। আমি তাঁকে নামমাত্র শাস্তি দিলাম।" এই ছিল কংগ্রেস সরকারের বৈপ্লবিক খাদ্যনীতি এবং কংগ্রেসেরই খাদ্যনীতির পরিণাম। আজ সেই অবস্থার থেকে মুক্তিলাভের জন্য মানুষকে দুইবেলা দুটো খাদ্য দেবার জন্য যে বলিষ্ঠ খাদ্যনীতির সূচনা করা হয়েছে তার বলিষ্ঠ দিকগুলি আমি সমর্থন করি। বাংলাদেশের চোরাকারবারীদের কঠোর হস্তে দমন করার যে দিকগুলি আছে তা আমি সমর্থন করি। গত বছর এবং তার আগে এই কংগ্রেস সরকার বৈপ্লবিক খাদ্যনীতির নাম করে বর্ধমান জেলায় চোরাকারবারীদের হাতে সমস্ত খাদ্য তুলে দিয়েছিলেন। খাদ্যশস্য তুলে দিয়েছিলেন চালকলের যারা মালিক তাদের হাতে সংগ্রহের এজেন্ট করে। তাদের হাতে খাদ্যশস্য তুলে দিয়েছিলেন যারা চোরাকারবারীদের বন্ধু যার ফলে এক কণা খাদ্য সংগ্রহ হয় নি। ১৯৬৬ সালে বিভাগীয় হিসাবমত ৭১ হাজার টন খাদ্যশস্য কম উৎপন্ন হয়েছে। কিন্তু বাজারে বিক্রয়যোগ্য যে খাদ্যশস্য ছিল তা অনেক কম সংগৃহীত হয়েছে সেই হিসাব খাদ্যমন্ত্রী আজ প্রশ্নোত্তরে দিয়েছেন। কংগ্রেসের যে এ ব্যাপারে আন্তরিকতা ছিল না এ থেকে বোঝা যায়। এর ফলে বিক্রয়যোগ্য ধান-চাল পশ্চিমবঙ্গে কালোবাজারে চলে গিয়েছে। কর্ডন করেছিলেন তার কোন বৈজ্ঞানিক ভিত্তি নেই। কর্ডন যাঁরা প্রবর্তন করেছিলেন, পশ্চিমবঙ্গে আন্তঃজেলা কর্ডন করেছিলেন তার কোন্ ভিত্তি আছে। তার ফলে বর্ধমানের চাষী ন্যায্যমূল্য পায় নি। নদিয়া জেলায় লোকদের অত্যন্ত বেশি দামে চাল কিনতে হয়েছে, চোরাকারাবারীদের লাখ লাখ টাকা লাভ হয়েছে। গরিবদের পীড়ন করা হয়েছে। লরী লরী মাল হাজার হাজার মণ ধান ও চাল বর্ধমান থেকে নদিয়া জেলায় সর্বত্র পাচার হয়েছে। কংগ্রেস সরকার দুর্নীতিপরায়ণ চোরাকারবারীদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। আজ সেই কৃত্রিম কর্ডন তুলে দিয়ে যুক্তফ্রন্ট সরকার অত্যন্ত যুক্তিসংগত কাজ করেছে। নদিয়া জেলায় বর্ধমানের মত ধান হয় না, তথাপি বর্ধমান জেলায় জমির স্ল্যাব-এর ভিত্তিতে যে লেভী করা হয়েছিল নদিয়া জেলায় সেইভাবে করা হয়েছিল--এমন কি বাঁশ-বাগান, পুকুর, জোতজমির মধ্যে করে লেভি করা হয়েছিল। কৃষকদের উপরে অত্যাচার করা হয়েছিল। কৃষকদের স্বার্থবিরোধী যে লেভী করা হয়েছিল তা তুলে দিয়ে আমাদের খাদ্য-মন্ত্রী সকলের অভিনন্দন লাভ করবেন। কলিকাতার বিধিবদ্ধ রেশন এলাকায় এখন যে খাদ্যশস্য দেওয়া হচ্ছে তার চেয়ে যাতে বেশি দেওয়া যায়, এই বলিষ্ঠ ঘোষণার জন্য অভিনন্দন জানাই। এই সঙ্গে বলতে চাই যে, যেসমস্ত খরাপীড়িত অঞ্চল ঘাটতি অঞ্চল আছে সেখানেতে মডিফয়েড রেশন চালু করবার জন্যে আমাদের সরকার চেষ্টা করতেন। প্রশ্ন হচ্ছে কোথা থেকে খাদ্যশস্য আমাদের অবশ্য আনতে হবে। আমরা বিধানসভা থেকে দলমতনির্বিশেষে—

বিরোধীপক্ষ এবং সরকারপক্ষ একসঙ্গে কেন্দ্রীয় সরকারকে চাপ দেব ঘাটতি পশ্চিমবঙ্গের ক্ষুধিত মানুষের জন্য খাদ্যশস্য দিতে হবে। বিধানসভা থেকে এই আহবান পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছে আমাদের রাখতে হবে পশ্চিমবঙ্গ সরকারকে যাতে কেন্দ্রীয় সরকার খাদ্যশস্য সাপ্লাই করে তার জন্য চাপ সৃষ্টি করতে হবে। আর একটি কথা আমি বলব—দশ নম্বর ধারায় যে প্রশ্ন আছে এতে সংশয় ও বিভ্রান্তি সৃষ্টি করা হয়েছে। উৎপাদক নয়, এরকম লোক একশ মণের উপরে ধান বা চাল রাখতে পারবে না। এর ফলে বড়লোক, চোরাকারবারীরা, মজুতদাররা বহু মাল গোপন করে রাখবে।

আমি মনে করি খাদ্যমন্ত্রী নিশ্চয়ই এটা বিবেচনা করবেন এবং যারা উৎপাদক নয় তাদের মজুতের পরিমাণ নির্দিষ্ট করে দেওয়া দরকার। তা ছাড়া আমার মনে হয় এর ভিত্তিতে আমাদের একটা স্ল্যাব বেঁধে দেওয়া উচিত। ধরুন, ইরিগেটেড এরিয়ায় ১২ একর যে জমি সেই জমির নীচ পর্যন্ত যারা উৎপাদক তাদের ধান-চাল ছাড় দেওয়া যেতে পারে কিন্তু ১২ একর কিংবা ততোধিক জমির মালিক যাদের যথেষ্ট বেশি উৎপাদন হয় তাদের খোরাকি বাদে, তাদের এগ্রিকালচারাল অপারেশনের জন্য প্রয়োজনীয় খাদ্য বাদে বাকি শস্যটা সরকারকে যাতে দেয় কিংবা সরকার যাতে সেটা সংগ্রহ করতে পারেন তার জন্য চেষ্টা করতে হবে এবং সেই সংগ্রহ করবার জন্য আমি আশা করি আমাদের খাদ্যমন্ত্রী গ্রামে গ্রামে কমিটি গঠনের জন্য আহবান জানাবেন—এখানকার বিরোধীপক্ষ যাতে ভীত-সন্ত্রস্ত হচ্ছেন সেই গণ-কমিটি গ্রামে গ্রামে জোতদার এবং মজুতদারের ধান-চালের হিসাব নেবে সরকারী যন্ত্রের সহযোগিতায়, সরকারী অফিসাররা পুলিসবিভাগের সহযোগিতায় সেই ধান-চালগুলি সংগ্রহ করবে এবং তাতে যে প্রকিওরমেন্ট হবে এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যা আমরা পাব সেই দুটো মিশিয়া আমাদের রেশন আমরা চালিয়ে যেতে পারব এবং তাতে খাদ্যসমস্যার সমাধান হবে এটা আমি আশা করি।

[2-40—2-50 p.m.]

**Shri Arun Kumar Moitra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্যমন্ত্রী মহাশয় যে খাদ্যনীতি রেখেছেন বরাবরই এই বিধানসভায় এই খাদ্যবিতর্কে কয়েকটি কথা ওঠে খাদ্যোৎপাদন বাড়িয়ে স্বয়ংসম্পূর্ণ হতে হবে। খাদ্য বণ্টন সর্বশ্রেণীর মানুষের মধ্যে বিশেষ করে দরিদ্র শ্রেণীর মানুষের মধ্যে সমভাবে বণ্টন করতে হবে এবং খাদ্যের মূল্য কম রাখতে হবে, উৎপাদককে ন্যায্যমূল্য দিতে হবে। মাননীয় খাদ্যমন্ত্রীকে আমি একটা বিষয়ে অভিনন্দন জানাব, তিনি খাদ্যের একটা নূতন সংজ্ঞা নিরূপণ করেছেন, সেটা হল সুষম খাদ্য। প্রকৃতপক্ষে আমাদের দেশে খাদ্যসমস্যা বা খাদ্য নিয়ে বিতর্কে চাল-গমের কথা উঠে যা পৃথিবীর উন্নত দেশে মাত্র জনসাধারণের খাদ্যের শতকরা ২৫ ভাগ অংশ দখল করে থাকে। ঠিক উল্টো আমাদের দেশে এবং সেই সুষম খাদ্য বণ্টন করতে হলে পর উৎপাদন ব্যবস্থা চালু করা দরকার। আমি আশা করব মাননীয় খাদ্যমন্ত্রী একটা ইন্টিগ্রেটেড প্ল্যান, লাইভস্টক, ফিসারি ডেভেলপমেন্ট, পোলট্রি ডেভেলপমেন্ট, ডেয়ারী ডেভেলপমেন্ট সব মিলে পশ্চিম বাংলায় খাদ্যসমস্যার সমাধান এবং মানুষকে সুষম খাদ্য দেবার একটা পরিকল্পনা আমাদের কাছে উপস্থিত করবেন যা আমরা আলোচনা করে গ্রহণ করতে পারব। বর্তমানে সমস্যাটা হল সংগ্রহ এবং বণ্টন এবং সেখানে কিন্তু আমরা একথা বলতে পারছি না যে, এই সংগ্রহ এবং বণ্টন করবার যে নীতি রেখেছেন তাতে পশ্চিম বাংলার মানুষ খাদ্য পাবে। আমাদের সামনে সবচেয়ে বড় প্রশ্ন মার্কেটেবল সারপ্লাস চাষীদের নিজেদের প্রয়োজনে যেটুকু দরকার তার বাড়তি অংশটাকে গ্রহণ করে যাঁরা উৎপাদক নয় যারা শহরবাসী, যারা কৃষি ছাড়া অন্য বৃত্তিজীবী—সেই সমস্ত মানুষের কাছে পৌঁছে দেওয়া এবং সেক্ষেত্রে আমাদের নূতন সরকার যে নীতি গ্রহণ করে চলেছেন তাতে পশ্চিম বাংলার দশ-বার লক্ষ সারপ্লাস পেজান্ট বা মার্জিনালি সারপ্লাস পেজান্ট যাঁদের জোতদার বলবেন সেই জোতদারদের কাছ থেকে সংগ্রহ করে জনসাধারণের কাছে পৌঁছে দেওয়া যাবে না। সবচেয়ে বড় কথা হয়েছে এই যে, যেসমস্ত জেলাগুলি উদ্বৃত্ত এবং যেসমস্ত জেলায় উদ্বৃত্ত চাষী বা উৎপাদকদের সংখ্যা যথেষ্ট রয়েছে সেখান থেকে যে সংগ্রহ আসবে মূলত সেই সংগ্রহটাকে ব্যাহত করবার জন্য সেখানকার খাদ্যশস্য যাতে সেই অঞ্চল থেকে সরকার সংগ্রহ করে নিতে পারেন বা বিভিন্ন এজেন্সি সংগ্রহ করে নিতে পারেন তার ব্যবস্থা রাখা হয় নি।

কর্ডনিং তুলে দেওয়া হয়েছে। আমাদের বিপক্ষ দলের অনেক মাননীয় সদস্য কর্ডনিংএর অনেক কুফলের কথা বলেছেন। কিন্তু সরকার যদি একথা মনে করেন যে, উৎপাদকের বাড়তি খাদ্যশস্য হাতে নিয়ে সুষ্ঠুভাবে বণ্টন করবেন তাহলে সংগ্রহ করার জন্য তাঁদের বাড়তি এলাকাগুলি ঘিরে রাখতে হবে। তা না হলে কোথায় চলে যাবে তার হদিশ করতে পারবেন না। আমরা মনে করি, যে নীতি তাঁরা গ্রহণ করেছেন, তার ফলে বাড়তি এলাকার খাদ্যশস্য যেসব অঞ্চলের লোকের ক্রয়ক্ষমতা বেশি সেই সব অঞ্চলে চলে যাবে বা যারা বড় বড় ব্যবসায়ী তাদের কাছে চলে যাবে। ধানের দর এ'রা বাড়িয়ে দিয়েছেন সত্য কথা, কিন্তু বরাবরের অভিজ্ঞতায় আমরা দেখেছি ভারত সরকার যেসমস্ত ফুডগ্রেন এনকোয়ারি কমিটি করেছেন তাঁরা তাঁদের অভিজ্ঞতায় দেখেছেন সংগ্রহমূল্য যাই করা হোক না কেন, খোলাবাজার যদি চালু থাকে তাহলে সেই খোলাবাজারের দাম বাড়তি হয়েছে। তারপর স্যার, আর একটি বিষয় নিয়ে বলব। যে খাদ্যনীতি ঘোষণা করা হয়েছে তাতে ১০০ মণ পর্যন্ত যে-কোন লোক যে উৎপাদন করে না, সে রাখতে পারবে। এর মধ্যে দিয়েই সমস্ত খাদ্যনীতি ব্যর্থতায় পর্যবসিত হওয়ার এবং চোরাবাজারী উত্তুঙ্গ হয়ে ওঠার সম্ভাবনা রয়েছে। আর তার ফলেই বাংলাদেশে যে খাদ্যসংকট রয়েছে তাতে দুর্ভিক্ষ অবস্থার সম্ভাবনা রয়েছে। তাই মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, তিনি এটা পরিবর্তন করে নিয়ম করুন যে, দশ কুইন্টাল পর্যন্ত রাখা যাবে, তার বেশি রাখলে লাইসেন্সের প্রয়োজন হবে। দুর্ভিক্ষ প্রতিরোধ করার জন্য এই ব্যবস্থা করার প্রয়োজন আছে। এই বলে আমি শেষ করছি।

**শ্রীনলিনাক্ষ সান্যাল:** মাননীয় স্পীকার মহাশয়, আমি গতকাল থেকে আজ পর্যন্ত মনোযোগ সহকারে যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমাদের শ্রদ্ধেয় নেতা, খাদ্যমন্ত্রী ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ যে নতুন খাদ্যনীতি ঘোষণা করেছেন তার আলোচনা শুনেছি। এই আলোচনা শুনে আমার কেবল একটি কথাই মনে হয়েছে যে, এটা এমন একটা প্রশ্ন যে প্রশ্নের মধ্যে রাজনীতি বা পরস্পরের কাদা ছোড়াছুড়ির কোন সুযোগ হওয়া উচিত নয়। আজ সেই তিক্ততা মাঝে মাঝে দেখা দিয়েছে বটে, তবে আমি আশা করি যেরকমভাবে আমার বন্ধু প্রতাপচন্দ্র চন্দ্র মহাশয় তাঁর ভাষণের মধ্যে দু-একটি গঠনমূলক প্রস্তাব নিবেদন করলেন সেইরকম মনোভাব নিয়েই এই আলোচনা যেন শেষ হয়। কারণ এটা এমন একটা জিনিস আমাদের সামনে উপস্থিত হয়েছে যাতে আন্তরিকভাবে আমাদের মন্ত্রিমহাশয় সকলের সহযোগিতা কামনা করেছেন। সকলের কাছ থেকে তাঁদের সুচিন্তিত প্রস্তাব নিয়ে তবে তিনি শেষ পর্যন্ত তাঁর নীতি ফাইনালাইজ করবেন বা শেষ করবেন বলেছেন, তার আগে করেন নি। সুতরাং এই অবস্থায় পরস্পরের গোলমাল করার সুযোগ কিছু নেই। ১৯৪২-৪৩ সালে মুস্লিম লীগ সরকারের আমলে যে মন্বন্তর হয়েছিল তখন থেকে আজ পর্যন্ত আমি অভিনিবেশ সহকারে বাংলা এবং কেন্দ্রীয় সরকারের যখন যা খাদ্যনীতি হয়েছে তা লক্ষ্য করেছি। আর আমার নিজের যখন যা মনে হয়েছে তখনই যে কোন সরকারই হোন না কেন তার মন্ত্রিমহাশয়ের কাছে আমার নিজের মন্তব্য পাঠিয়েছি। ইতিপূর্বে প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় খাদ্যমন্ত্রী হিসাবে ১৯৬৫ সালের নভেম্বর মাসে যখন বৈপ্লবিক খাদ্যনীতি ঘোষণা করেছিলেন তখনও কি কি আশঙ্কা আমরা করেছিলাম তা তাঁকে জানিয়েছিলাম। তারপর কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী হিসাবে সুব্রহ্মণিয়াম সাহেব যখন এসেছিলেন এখানে তখন তিনি আমাদের কয়েকজনকে ডেকে পাঠিয়েছিলেন। তাঁকেও আমাদের যে ভয় ছিল সেটা জানিয়েছিলাম। যদি আপনাদের প্রয়োজন হয় সেই সব কথা নিবেদন করতে লজ্জা নেই বা আমি পশ্চাৎপদ হব না।

[2-50—3 p.m.]

একথা সত্য যে, বরাবরই বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে অর্থনীতির ছাত্র হিসাবে আমি বিচার করেছি এবং এখনও করি। যখন দেশে ঘাটতি আছে বলে আমরা অনুভব করছি যে, ফুড সাপ্লাই দেশে পর্যাপ্ত নয়—এটা আমার হিসাব কি আপনাদের হিসাব আমি জানি না, যখন কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী গত মার্চ মাসে এখানে এসেছিলেন তখন বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে অর্থনীতির কয়েকজন অধ্যাপক এবং ছাত্র হিসাবে আমরা বসেছিলাম এবং আমরা হিসাব করেছিলাম যে সাড়ে সতের আউন্স মাথাপিছু যদি আমাদের খাদ্যের প্রয়োজনীয়তা ধরে নেওয়া যায়, তাহলে সমস্ত বাংলার জনগণের জন্য বছরে ষাট লক্ষ টন খাদ্যের প্রয়োজনীয়তা অনুমিত হয়। কিন্তু

কার্যত আমরা দেখেছি যে, ১৫ কি সাড়ে ১৪ আউন্স করে ধরলেও, কারণ আমাদের এখানে যাঁরা ক্রেতা, যাঁদের ক্রয়ক্ষমতা খুব সীমাবদ্ধ—তাহলে শুধু সাড়ে ৫১ লক্ষেরও বেশি আমাদের এখানে প্রয়োজন বলে ধরতে পারা যায় না এবং আরও যদি লক্ষ্য করি তাহলে দেখা যায় যে, কলকাতার অধিবাসীদের যেখানে বিধিবদ্ধ রেশনভুক্ত করে রাখা হয়েছে এবং ১৮ শত গ্রাম করে যাঁদের সপ্তাহে দেওয়া হয়, তাঁদের বর্তমানে যে সাড়ে ১৭ শত গ্রাম করে সপ্তাহে দেবার ব্যবস্থা হয়েছে, তাতে, মাথাপিছু ১০ আউন্সের কম দাঁড়ায়। তাঁরা তাতেই শরীর রক্ষা করে থাকতে পারে দেখা যাচ্ছে। অবশ্য বলা হয় যে, কলিকাতাবাসীর নানা সুষম খাদ্য পাওয়ার ব্যবস্থা আছে। তাঁদের সঙ্গে পল্লীবাসীদের তুলনা করা চলতে পারে না এটা আমরা জানি, তাহলেও ৪০ লক্ষ টনেরও বেশি খাদ্যের যে বিশেষ প্রয়োজনীয়তা পশ্চিম বাংলায় আছে একথাও জোর করে বলা চলতে পারে না। তবে নিশ্চয়ই ১৫ আউন্সের নিচে আমি যেতে চাই না। কারণ পল্লীগ্রামের লোকের কাছে অন্যান্য খাদ্য ক্রয় করবার সুযোগ আসে না এবং অর্থসঙ্গতিও তাঁদের নেই। তবে আমি আমাদের বর্তমান হিসাবে এই দেখেছি, ঐ বেঞ্চে আমাদের ডাক্তার বন্ধু আবার ক্যালোরির প্রশ্ন তুলেছেন—তিনি জানেন আশা করি যে, ক্যালরির এই সমস্ত কেতাবী হিসাব উড়িয়ে দিয়ে, গ্রামবাসীরা, যারা কোনরকমে খাদ্য পায় তারা যে স্বাস্থ্যরক্ষা করে চলে, তাঁরা অনেক সময় সহরের বাবুদের যাঁরা ২৪ ক্যালরি করেও খায় তাঁদের চেয়ে অনেক ভাল স্বাস্থ্যরক্ষা করে। কাজেই ক্যালরির হিসেব-নিকেশ ডাক্তারদের কাছে চলতে পারে, জনসাধারণের কাছে এর মূল্য দেবার তেমন দরকার নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নানারকম স্ট্যাটিসটিকসএর বিভ্রান্তির মধ্যে আমি যেতে চাই না। যদি আমি ধরে নিই বাংলাদেশে খাদ্যে সম্পূর্ণতা আছে, তাহলেও যতক্ষণ পর্যন্ত খাদ্যের ঘাটতি সম্বন্ধে জনগণের মনে সংশয় আছে ততক্ষণ পর্যন্ত খাদ্যের উপর নিয়ন্ত্রণ রাখা অনিবার্য, তার হাত থেকে রেহাই পাওয়ার উপায় নেই। গত ১৯৪৩-৪৪ সালে দুর্ভিক্ষের অব্যবহিত পরে মহাত্মা গান্ধীজী সোদপুর খাদি আশ্রমে এসেছিলেন এই সব সম্পর্কে অনুসন্ধান করতে, তখন মাননীয় মন্ত্রী ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ মহাশয় এবং আমি সেখানে উপস্থিত ছিলাম। গান্ধীজী বললেন, তোমরা বল নিয়ন্ত্রণ উঠিয়ে দিলে কি হবে। তিনি বলেন, আমার মনে হয় নিয়ন্ত্রণ করতে যে পরিমাণ দুর্নীতির প্রশ্রয় আমরা দিয়েছিলাম, তার চাইতে আমরা নিয়ন্ত্রণ তুলে দিয়ে দায়িত্ব নিয়ে যদি আমরা দেখি তাহলে কল্যাণ সাধিত হবে।

তখন কিন্তু মহাত্মা গান্ধীর কাছে আমার ভিন্নমত নিবেদন করতে বাধ্য হয়েছিলাম। আমি বলেছিলাম যতক্ষণ পর্যন্ত খাদ্যের অসম্পূর্ণতা আছে বলে লোকের মনে সংশয় আছে, ভয় আছে, ততক্ষণ কন্ট্রোল উঠিয়ে দেবার এত বড় দায়িত্ব নিতে কোন সরকারকে পরামর্শ দেওয়া সম্ভব হয় না। যাই হোক, একথা আজকে মনে পড়ল। বাংলাদেশে যে খাদ্যশস্য উৎপন্ন হয় তাতে সঙ্কুলান হয় কি হয় না সে সম্বন্ধে নানা মত আছে। কতটা ঘাটতি আছে আঙ্কিক দিক থেকে এ সম্বন্ধে নানা হিসেব আছে। জনৈক বন্ধু আমাদের সঙ্গের, এখন তিনি মন্ত্রী, তিনি আগে বিরোধীপক্ষে ছিলেন, তখন এই সভায় ঘোষণা করেছিলেন যে, তাঁর মতে বাংলাদেশে কোন ঘাটতি নেই। কিন্তু সেই ঘাটতি থাক আর নাই থাক আমি বলতে চাচ্ছি প্রশ্ন হচ্ছে খাদ্যের ঘাটতির ভয় আছে কিনা। দেশে যদি খাদ্য ঘাটতির আশঙ্কা থাকে তাহলে চোরাকারবারী এবং মজুতদারদের দোষ দিলেই সমাধান হবে না। যারা ক্রেতা সাধারণ প্রতিদিন কিনে খায়, আর যারা সাতদিন অন্তর কিনে খায়, যারা এক মাস অন্তর বাজারে গিয়ে কেনে, তারাও হঠাৎ বাজারে এসে উপস্থিত হবে তাদের ক্ষমতা অনুসারে কেনবার জন্য। প্রত্যেকটি লোক তাদের ঘরে যাতে খাদ্যের ভয় ঘোচে সেজন্য আগেই এসে ক্রেতা হয়ে দাঁড়াবে। সেজন্যই পটেনসিয়াল হোর্ডিং ব্যাপকভাবে সর্বত্র দেখা যায়। সেজন্য যতক্ষণ পর্যন্ত সাইকোলজি অব সর্টেজ থাকবে, ততক্ষণ পর্যন্ত নিয়ন্ত্রণ অনিবার্য। কর্ডন, নিয়ন্ত্রণের মূলগত কথা হল এটা, এখন প্রশ্ন হচ্ছে কতদূর করা উচিত, সেই দায়িত্ব গ্রহণ করা সরকারের পক্ষে কতদূর কর্তব্য এটা নিয়েই বিচার। তাই আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় আপনাদের কাছে একটা ইঙ্গিত দিয়েছেন, তিনি বলেছেন—সকল বিধিবদ্ধ রেশন এলাকায় কলকাতা শহরের জন্য এবং তদনুরূপ যেসব অঞ্চলে বিধিবদ্ধ রেশনিং আছে তাদের সমস্ত খাদ্যের ব্যবস্থার দায়িত্ব সরকারকে নিতে হবে। (এখানে আলো দেখানো হয়)। সভাপতি মহাশয়, আমি আপনার কাছে ১৫ মিনিট সময় চাইছি, এই গুরুত্বপূর্ণ সময়ে আমাদের নানা দিক থেকে বিচার করতে হবে, যদি আমাকে

অনুমতি দেন বাধিত হব। এইভাবে সমস্ত কলকাতা শহরকে সমস্ত নিয়ন্ত্রণের মাধ্যমে তিনি রাখতে চাইছেন। এতে অনেক বন্ধুর মনে সন্দেহ হয়েছে বোধ হয় কলকাতা শহরে অর্থবান ব্যক্তিরা আছে বলে তাদের স্বার্থেই গ্রামের লোককে ভাসিয়ে দিয়ে শহরের লোকদের খাওয়াবার দায়িত্ব গভর্নমেন্ট নিচ্ছেন। একথা সত্য নয়। বরং সরকার উল্টো পথ গ্রহণ করেছেন। যদি আজকে কলকাতা শহরকে বিনিয়ন্ত্রণ করে দেওয়া যায় এবং বলা যায় ফ্রি মার্কেট, খোলাবাজারে সমস্ত বাংলাদেশের লোক কিনতে পারবে, তাহলে কলকাতার অর্থবান ব্যক্তি যারা, যাদের পয়সা বেশি আছে, গ্রামাঞ্চলের সমস্ত খাদ্য নিয়ে এসে কলকাতার ভান্ডার ভরে তুলবে, তাতে গ্রামে দুঃখ-দুর্দশা বাড়বে, দুর্ভিক্ষের হাহাকার লেগে যাবে। এই আশঙ্কা অমূলক নয়। কাজেই কলকাতাকে কর্ডন করা হয়েছে। কলকাতাকে শুধু খাদ্য দেবার কথা নয়, বাংলার পল্লীবাসীর যাদের অর্থসামর্থ্য কম, তাদের বাঁচিয়ে রাখার জন্য এটা করা হয়েছে। কর্ডন এলাকা বলে আটকে রাখা হয়েছে। এতে ভুল বুঝবেন না। তবে অনেকে মনে করেন কলকাতার লোককে যদি পেট ভরে খেতে না দেওয়া যায়, তাহলে যাদের অর্থসঙ্গতি আছে তারা অনবরত বাইরের উপর চাপ সৃষ্টি করবে, চুরি করে বাইরে থেকে কলকাতায় খাদ্য আনতে আরম্ভ করবে যাতে করে কলকাতার লোক পেট ভরে খেতে পারে। কলকাতার বাইরে চারদিকে যে অঞ্চল সেখানে দাম বেড়ে যাবার ভয় আছে। এটা আছে আমিও জানি। এর সার্থকতা নির্ভর করবে গভর্নমেন্টের যে মেসিনারি, প্রশাসনিক ব্যবস্থা, তার উপর। কলকাতাকে রক্ষা করবার জন্য অন্য জায়গাকে বাঁচাবার জন্য যে ব্যবস্থা তার উপর নির্ভর করছে, যে মেসিনারি আছে তার উপর যেন অন্য কোন কিছু প্রভাব বিস্তার না করতে পারেন, তার জন্য যে মেসিনারির উপর এবং প্রশাসনিক ব্যবস্থার উপর নির্ভর করছি, আমি আশা করি ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ সে দিকে মন দেবেন। আমি আরও জানি ইতিমধ্যে অনেকে বলেছেন কলকাতার লোক ন্যায়-সংগত রেশন কার্ড নিয়ে সন্তুষ্ট থাকে না। তারা নানাভাবে চোরা রেশন কার্ড রাখে। এটা হতে পারে এবং সেটাও গত সরকারের আমলে হয়েছে। সে সম্পর্কে আমাদের সরকার বিশেষ-ভাবে লক্ষ্য রাখবেন এবং তার জন্য যথাসম্ভব ব্যবস্থা করবার জন্য চেষ্টা করবেন। কিন্তু এটা খুব কঠিন কাজ মনে রাখবেন।

দ্বিতীয় কথা হচ্ছে যেটা ইতিপূর্বে প্রতাপচন্দ্র চন্দ্র মহাশয় বলেছেন। এই প্রথম আমাদের খাদ্যমন্ত্রী খাদ্যের বণ্টন ব্যবস্থার দিকে লক্ষ্য রাখার সঙ্গে সঙ্গে দৃষ্টি আকর্ষণ করেছেন উৎপাদনের দিকে। সেদিকে আমাদেরও বিশেষ মন দিতে হবে এবং সেই উৎপাদন শুধু চাল বা তণ্ডুল-জাতীয় জিনিস নয়, এর সঙ্গে অন্যান্য খাদ্যের উৎপাদনের জন্যও বাংলাদেশকে সজাগ করতে হবে যাতে সুষম খাদ্যের ব্যবস্থা হতে পারে। বাংলাদেশ নদীমাতৃক, এখানে মাছ আছে, অন্যান্য বাগিচায় ফল আছে তার উৎপাদনের দিকে মন দিলে আমাদের খাদ্যের সুরাহা হবে। এইদিকে তার লক্ষ্য আছে বলে আমি তাঁকে অভিনন্দন জানাই। খাদ্যমন্ত্রী মহাশয় খাদ্যের মূলনীতি সম্পর্কে একটু আশঙ্কা দেখিয়েছেন, প্রাক্তন অর্থমন্ত্রী শ্রীশৈলকুমার মুখোপাধ্যায়ও দেখিয়েছেন আমরা এখন যে দাম উপস্থিত করেছি যেটা দিতে গেলে পর বহু টাকা লোকসান হবে।

[3—3-30 p.m.]

আমি নিজেও হিসাব করে দেখেছি যে, যদি আমরা যে কথা বলছি তাতে ৫ টাকা করে মণ-করা দাম বৃদ্ধি হয়, তাহলে বর্তমানে যে বিক্রয়মূল্য দেওয়া রয়েছে, তার অনুপাতে সাড়ে আট লক্ষ টন, তার মধ্যে ৪ লক্ষ টন চাল ধরা যায়, বাকি গম এর মধ্যে আসে না, তাহলে লোকসান দাঁড়াতে পারে প্রায় ২ কোটি টাকা। এই ২ কোটির সঙ্গে যোগ দিতে হবে আরও ৪ কোটি আন্দাজ, যেটা প্রশাসনিক ব্যবস্থার জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ এক্সপেন্সেস, এবং মোট ৬ কোটি টাকা অতিরিক্ত ব্যয় হবার আশঙ্কা আছে। এটা নিশ্চয়ই ডঃ ঘোষ খবর রাখেন। এই ৬ কোটি টাকা দিলেও আমাদের বাংলাদেশের অর্থনীতি এখন যা দেখা যাচ্ছে তাতে ভেঙ্গে পড়বে না এবং আমরা কৃষি-উৎপাদকদের বেশি দিলে তারা যদি উৎসাহিত হয় এবং বেশি উৎপাদন করতে পারে তাহলে আমরা তাদের কাছ থেকে অন্যান্য উপায়ে ট্যাক্স যদি আদায় করতে পারি, তাহলে আয়ের অংশ বেড়ে যাবে। আমি একটা জিনিস চিন্তা করছি। মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে এর প্রতি লক্ষ্য রাখতে বলছি। আমরা যা ইতিমধ্যে করেছি, আমাদের যুক্তফ্রন্টের

পক্ষ থেকে খাদ্যনীতির যে খসড়া আপনার সামনে দেওয়া হয়েছে তাতে বলা হয়েছে বর্তমানে যে লেভি ব্যবস্থা রয়েছে, সেই লেভি ব্যবস্থার আমরা পরিবর্তন করতে চাই। বর্তমানে লেভি জমির আনুমানিক পরিমাণের উপর রয়েছে সেটা অবাস্তব। তিনি কিন্তু বলেন নি এবং তাঁ বিবৃতির মধ্যেও নেই আমাদের লেভি ছাড়ার ফলে সংগ্রহ নীতি কিভাবে করা হল। সে পরিষ্কারভাবে বলা উচিত নয় বলেই হয়ত তিনি বলেন নি। কারণ সেটা যদি ফাঁস ক দেওয়া হয় তাহলে অনেক লোক আছে, যারা এই নীতিকে বানচাল করার জন্য চেষ্টা কর পারে। আমাদের মনে হয়, তাহলে এটা নূতন নয়, ইতিপূর্বে সরকারও চেয়েছিলেন প্রত্যেক মজুতদার, শুধু মজুতদার নয়, যাদের ঘরে একটা নির্দিষ্ট পরিমাণের বেশি ধান-চা আছে তাকে লাইসেন্স নিতে হবে এবং এই লাইসেন্স দেওয়ার পিছনে তাঁদের একটা প্ল্যা ছিল নিশ্চিত উদ্দেশ্য ছিল, আমরা সেই উদ্দেশ্যকে কাজে লাগাবার চেষ্টা করব। আমরা য দেখি সাধারণভাবে বেশি দাম দেওয়ার ফলেও ধান-চাল সংগ্রহে সেরকম সুফল না দেখা যা তাহলে নিশ্চয়ই যারা লাইসেন্স করে তাদের ঘরে ধান-চাল তুলে রেখে দিয়েছে, তাদের কা থেকে প্রয়োজনমত অন্য উপায়ে সংগ্রহ করে নিতে আমরা দ্বিধা করব না। আর আমাদের যেস পল্লীতে পল্লীতে গণ-কমিটি হবে, জনসাধারণের প্রতিনিধিদের কাছ থেকে সংবাদ পাওয়া যাবে তার মাধ্যমে যদি দেখা যায়—কেউ আমাদের এই নীতিকে ভেঙ্গে দেওয়ার জন্য নিজের ঘরে মজুতের হিসেব দেয় নি বা হিসেবের অতিরিক্ত রেখে দিয়েছে, সেখানে এসেনসিয়াল কমোডিটি অ্যাক্ট অনুসারে ব্যবস্থা রয়েছে—সেখানে যদি অনুসন্ধান করে পাওয়া যায়, হিসেব বহির্ভূ মজুত রয়েছে, তাহলে সেই সম্পূর্ণ ধান বা চাল সরকারের বাজেয়াপ্ত করবার অধিকার থাকবে তার জন্য এক পয়সাও ক্ষতিপূরণ দেওয়ার প্রয়োজন হবে না। যদি আমরা দেখি অন্যায়ভা কেউ চোরাকারবারের সুযোগ নেবার জন্য বা অন্য কোন উদ্দেশ্যে ধান-চাল মজুত করে রেখেছে তার সম্পর্কে সরকারকে সংবাদ দিতে জনগণ প্রস্তুত। তার ওষুধ আমরা দিতে জানি এব দেওয়ার জন্য প্রস্তুত আমরা হচ্ছি।

কিছুদিন আগে সংবাদপত্রের মাধ্যমে আপনি হয়ত স্যার দেখে থাকবেন, বাংলাদেশে সীমান্তের কাছে ঝাড়গ্রামের অনতিদূরে তিন লক্ষ মণ চাল একজন চাল ব্যবসায়ী লুকি রেখেছিলেন—স্টেট ব্যাঙ্ক থেকে ৬ কোটি টাকা অ্যাডভান্স নিয়ে সেই চাল কেনা হয়েছিল সেটা ধরা পড়েছে।

আর একটি কথা বলতে চাই যে লেভি উঠে যায়নি। তবে একটি কথা পরিষ্কার হও দরকার যে, বর্তমান মডিফায়েড রেশনিং থাকবে কি থাকবে না। আমাদের যে খাদ্যনীতি ঘোষি হয়েছে তার মধ্যে একথা পরিষ্কার নাই। তবে একেবারে অপরিষ্কারও নাই মডিফায়েড রেশনি থাকবে—বর্তমানে যখন জেলায় জেলায় কর্ডনিং থাকছে না, তখন প্রথমটা আশা করা নিশ্চয় অসংগত হবে না যে খুচরা ব্যবসায়ীরা নিজেদের প্রচেষ্টায় আশেপাশের উদ্বৃত্ত জেলা থেকে ঘাটতি জেলায় চাল ধান আনবে। ব্যবসায়ীরা থাকে বলে নর্মাল চ্যানেল অফ ট্রেড—তার মাধ্য নিয়ে এসে গ্রামবাসীদের খাওয়াবার সুযোগ পাবে। আমি সঙ্গে সঙ্গে খাদ্যমন্ত্রীকে নিবেদ করে জানিয়েছি সেটা তিনি এর মধ্যে প্রতিফলিত করেছেন। একথা তিনি বলেছেন যে সেইস ঘাটতি অঞ্চল থেকে সংগৃহীত ধান-চাল, সম্পূর্ণভাবে সেইখানেই থাকবে। এটা হবে সেখানক বাফার স্টক। সেখানে বাফার স্টক নীতি তিনি মেনেছেন। যদি কখনো দেখা যায় যে ঐ নর্মা চ্যানেল অফ ট্রেড-এর মাধ্যমে যে কেনাবেচা হচ্ছে, তাতে সাপ্লাই বা সরবরাহ ঠিক হচ্ছে ন কিংবা সরবরাহের মূল্য অত্যধিক বেড়ে গেছে, তখন সরকার সেখানকার বাফার স্টক সেখা ব্যবহার করতে পারবেন। কাজেই তখন মডিফায়েড রেশনিং চালু করা যাবে। প্রথম সপ্ত থেকে দিতেই হবে এমন করার প্রয়োজনীয়তা নাই। কিন্তু মন্ত্রিমহোদয়ের পরিকল্পনা এই যদি প্রয়োজন হয়, তাহলে কলকাতার বিধিবদ্ধ এলাকায় যে দামে দেওয়া হবে, মডিফায়েড রেশনি এলাকায়ও ঠিক সেই দামে দেওয়া হবে। এর মধ্যে কোন ভুলচুক কিছু নাই। এ ছাড়া পাইকা ব্যবসায় সম্বন্ধে একটা কথা পরিষ্কার হওয়া দরকার যে পাইকারী ব্যবসায় নিয়ন্ত্রিত করতে হবে। যেটা গত গভর্নমেন্টও করেছিলেন, এ ব্যবসা সম্পূর্ণ করায়ত্ত সরকারের করতে হবে পাইকারী ব্যবসায় সম্পর্কে আমাদের কোন দুর্বলতা রাখলে চলবে না। ধানচালের পাইকা

ব্যবসায় সম্বন্ধে আমাদের যুক্তফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি আমাদের মন্ত্রীমণ্ডলী কার্যভার গ্রহণ করবার সময় যেটা জনমতের কাছে ঘোষণা করেছিলেন তাতে বলেছেন খাদ্যে রাষ্ট্রায়ত্ত পাইকারী ব্যবসায় সম্পর্কে আমরা লক্ষ্য রাখবো। সেদিক থেকে আমরা আশা করবো ডাঃ ঘোষ দেখবেন ধানের পাইকারদের ব্যবসায় জেলার মধ্যে কিছু শিথিল করা যেতে পারে কিনা! কিন্তু তা কখনো রাষ্ট্রায়ত্ত ছাড়া চলতে পারে না। এই অনুরোধ জানিয়ে আমি তাঁকে অকুণ্ঠ সমর্থন জানাচ্ছি। তাঁর এই খাদ্যনীতি সম্পূর্ণ যৌক্তিক। তাঁর খাদ্যনীতির প্রত্যেকটা বিষয়ের জন্য এসেম্বলীর প্রত্যেকটি সদস্য তাঁকে অভিনন্দন জানাবেন। তিনি যে সমস্ত পরস্পর বিরোধী মতকে একত্রিত করতে পেরেছেন, তার জন্য ডাঃ ঘোষকে ধন্যবাদ জানাচ্ছি।

(At this stage the House was adjourned for 20 minutes.)

(After adjournment)

[3-30—3-40 p.m.]

**Shri Krishna Kumar Shukla:**

মাননীয় স্পীকার মহোদয়, পশ্চিম বাংলার নূতন খাদ্যমন্ত্রী যে খাদ্যনীতি আমাদের কাছে উপস্থাপিত করেছেন, সেই পরিপ্রেক্ষিতে বলতে গিয়ে বলি, এতদিন একটা বৈপ্লবিক খাদ্যনীতি নিয়ে পশ্চিম বাংলায় অনেক সোরগোল শোনা গিয়েছে। আজকে এক বৈজ্ঞানিক পদ্ধতি এসেছে, এই বৈজ্ঞানিক খাদ্যনীতির চাপে পশ্চিম বাংলার কি অবস্থা হবে, এটা যদিও সময় সাপেক্ষ সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। তা একবার চিন্তা করুন। কয়েকটি কথা, যা নূতন খাদ্যমন্ত্রী মহোদয়ের কাছে আশা করা গিয়েছিল, সেইসব কথা তিনি বিধানসভায় রাখেন নি কেন জানি না? আমি ওঁকে অভিনন্দন জানাই, এইজন্য যে উনি বিধিবদ্ধ রেশনিং এলাকায়, কলকাতা এবং শিল্পাঞ্চলকে কেন্দ্র করে যে এক বিরাট এলাকায়, সেই এলাকায় সম্পূর্ণভাবে খাওয়ানর দায়িত্ব এর আগেকার কংগ্রেসী যুগের খাদ্যমন্ত্রীর ছিল। এবং উত্তরাধিকারসূত্রে সেই দায়িত্ব আজ তাঁর উপর বর্তেছে। এই এলাকার জনসাধারণকে ১·৭৫ কেজির বেশী দেওয়া যাবে না, এই কথা বলে তদানিন্তন কংগ্রেসী খাদ্যমন্ত্রীর পথকে অনুসরণ করে তিনি প্রমাণিত করেছেন যে অন্ততঃপক্ষে বিধিবদ্ধ রেশনিং এলাকায় কংগ্রেসের নীতি অভ্রান্ত ছিল। তাঁর এই সত্যটা স্বীকৃতির জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে তিনি পশ্চিম বাংলার তথাকথিত জনতার সরকারকে বাধ্য করেছেন এই সত্য কথাটা স্বীকার করতে গণঅদালতে। গদিতে আসীন হবার আগে কলকাতার বিভিন্ন পার্কে গিয়ে খাদ্য আন্দোলনের শহীদদের স্মৃতি-স্তম্ভে মালাদান করে এসে, যাঁরা মহাকরণে বসেছিলেন এই নূতন খাদ্যনীতি প্রণয়ন করতে গিয়ে, তখন একবারও সেইসব শহীদদের কথা মনে জেগেছে কিনা, তা এই খাদ্যনীতিতে পরিস্ফুট হয়ে ওঠেনি। আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে মনে করিয়ে দিই যে কলকাতা এবং শিল্পাঞ্চলে যে খাদ্য আন্দোলন হয়েছিল, ১·৭৫ কেজি তদানীন্তন কংগ্রেসী সরকার দিচ্ছিলেন, তাতে সাধারণ মানুষের পেট ভরে না। মানুষের বুভুক্ষা মেটাবার জন্য যে সরকার দু-বেলা খেতে দিতে পারে না, সেই সরকারের গদিতে থাকার কোন অধিকার নেই। এইসব কথা বলে যাঁরা গগনবিদারী চিৎকার করেছিলেন, এবং সেই সময় যাঁরা শিল্পাঞ্চলের মানুষকে বিপ্লবের পথে টেনে এনেছিলেন, তাঁরা সেই বৈপ্লবিক খাদ্যনীতিতে এই কথাটুকু পরিস্কার করে বলতে পারেননি যে, যারা প্রাণ দিয়েছে খাদ্য আন্দোলনের আহ্বানে সেদিন।

১·৭৫ কেজির বিরুদ্ধে, খাদ্য বেশী পাওয়ার আন্দোলনে, যাদের স্মৃতিস্তম্ভে মালাদান করে এখানে এসে বসলেন, তার মধ্যে দিয়ে, একটু কষ্ট করে, তাদের জন্য কিছু রেশন বরাদ্দ বাড়াবার চেষ্টা করেছেন? উপায় সেদিনও ছিল না, উপায় আজো নেই সেকথা আজকে পরিষ্কার হয়ে গেছে। বিধিবদ্ধ রেশন এলাকার মানুষের কাছে আজকে এই জনতার সরকারের খাদ্যমন্ত্রী নিজে আসামীর কাঠগড়ায় দাঁড়িয়েছেন, মাথা হেঁট করে তাঁকে স্বীকার করতে হয়েছে যে ওঁর পূর্বসূরী খাদ্যমন্ত্রী কলকাতা এবং শিল্পাঞ্চলের বিধিবদ্ধ রেশন এলাকার মানুষের প্রতি কোন অন্যায় অত্যাচার সেদিন করেননি এবং শুধু ভোটের জন্য কলকাতার রাস্তাকে তাঁরা সেদিন বিপ্লবের পথে ধূমায়িত করেছিলেন মাত্র গদির লোভে পড়ে। আজকে সরকারপক্ষরা অন্ততঃপক্ষে

বিধিবন্ধ রেশন এলাকায় গিয়ে সাহস করে বলুন যে বলেছিলাম ৩ কেজির কমে যে সরকার দিতে পারছে না সেই সরকারের গদিতে থাকার কোন অধিকার নেই, সেই সরকারের হয়ে আজকে মাত্র ১·৭৫ কেজি দিয়ে অভুক্ত অবস্থায় রাখতে আমরাও বাধ্য হচ্ছি। নূতন খাদ্যমন্ত্রী কয়েকটি কথা বলেছেন এই কয়েকটি কথা সম্বন্ধে পরিষ্কারভাবে তাঁর কাছে বিনীত নিবেদন করতে চাই যে তিনি জানিয়ে দিন তিনি বলেছেন শুধু খাদ্য র‍্যাশানিং অবৈজ্ঞানিক এবং দরিদ্রের পক্ষে কষ্টকর এই তাৎপর্যপূর্ণ কথা বলে তিনি বিধিবন্ধ র‍্যাশান এলাকার মানুষকে আতঙ্কিত করার চেষ্টা করেছেন কি? তিনি প্রিএ্যামবুলে বলেছেন ডাল, তেল, তরকারী, ফল, গুড় বা চিনি, দুধ, মাছ, ডিম, মাংস প্রভৃতি সব জিনিসেই স্বাবলম্বী হওয়া দরকার এই কথা বলে তারপরে শুধু খাদ্য রেশনিং অবৈজ্ঞানিক এবং দরিদ্রের পক্ষে কষ্টকর, এই দুটো পাশাপাশি রেখে বিবেচনা করলে মনে হয় নূতন খাদ্যমন্ত্রী এইসব খাদ্য বস্তুকেও রেশনের আওতায় আনার কথা চিন্তা করছেন। এই কথা যদি সত্য হয় তাহলে পশ্চিমবঙ্গের বিশেষ করে বিধিবন্ধ রেশন এলাকার মানুষের কাছে পরিষ্কারভাবে বলুন যে বিধিবন্ধ রেশন পদ্ধতির মধ্যে শহর এবং শিল্পাঞ্চলের মানুষের দৈনন্দিন জীবন এবং তাদের খাদ্যকে নূতন খাদ্যনীতির মাধ্যমে আষ্টে পৃষ্ঠে বেঁধে তাদের যূপকাষ্ঠে ফেলার তিনি চেষ্টা করছেন। কাশীকান্ত মৈত্র মহাশয় যিনি একদিন এখানে দাঁড়িয়ে বিরোধীদের আসন থেকে পশ্চিমবঙ্গের খাদ্যনীতিকে চ্যালেঞ্জ করে বলেছিলেন যে বাংলাদেশে ৪ লক্ষ টন খাদ্য উদ্বৃত্ত তিনি আজকে এই বিবৃতির সঙ্গে অঙ্গাঙ্গী ভাবে জড়িত হয়ে ওপাশে গিয়ে বলছেন পশ্চিমবঙ্গে আজকে খাদ্যাভাব। কাশীকান্তবাবুর মধ্যে যদি রাজনৈতিক সততা থাকে, যদি মনুষ্যত্ব বলে কোন জিনিস থেকে থাকে তাহলে নূতন খাদ্যমন্ত্রীর এই বিবৃতির সঙ্গে নিজেকে জড়িত না করে রাজনীতির সততার পরিচয় দিয়ে ওখান থেকে বেরিয়ে এসে বলুন যে ভুল তথ্য পরিবেশন করেছেন, ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ, বৈজ্ঞানিক খাদ্যমন্ত্রীর এই বিবৃতির সঙ্গে আমি এক মত নই, আর না হয় বলুন পশ্চিমবঙ্গের মানুষের কাছে এতদিন ধরে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য ভুল তথ্য পরিবেশন করেছি। কৃষ্ণনগর এবং রানাঘাটের অবস্থার পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে যাঁরা নির্বাচনে জয়লাভ করেছেন তাঁরা আজকে মাথা হেঁট করে বলুন যে ভুল তথ্য দিয়ে মানুষকে ভুল পথে পরিচালিত করেছি। যে শহীদদের রক্তবিন্দু হাতে তুলে নিয়ে আজকে গদিতে বসে ক্ষমতা পেয়েছেন সেই শপথ নেওয়া রক্তবিন্দুর সঙ্গে আজকে এই যে তথাকথিত জনতার সরকার বিশ্বাসঘাতকতার যে প্রথম নজীর রাখলো এই নজীর রাখার জন্য নূতন খাদ্যমন্ত্রীকে আমি অভিনন্দন জানাই। অভিনন্দন জানাই এই জন্য যে তিনি আজকে এই কথা বলার সাহস পেয়েছেন যে আমরা অতীতে যা বলেছিলাম তা ঠিক নয়। আজকে নূতন অবস্থার পরিপ্রেক্ষিতে একটা কথা নিবেদন করতে চাই যে নূতন খাদ্যমন্ত্রীদের ওঁরা বলেছেন যে সমাজে কোনরকম আড়তদারী, মজুতদারী সহ্য করা হবে না, তিনি তাঁর নীতিতে বলেছেন উৎপাদক নয় এমন যে কোন লোক ১০০ মণ ধান বা সেই অনুপাতে চাল রাখলে তাকে সরকারের নিকট মজুতের পরিমাণ ঘোষণা করতে হবে আমি, স্যার, এমন একটা কনস্টিটিউয়েন্সি থেকে এসেছি যে কনস্টিটিউয়েন্সির একটা বিরাট অংশ স্ট্যাটুটারি র‍্যাশানিং এলাকার মধ্যে এবং কিছু অংশ তার এখনও মডিফায়েড র‍্যাশানিং বা রুরাল এলাকার মধ্যে। অনেক লোক ভাবতে আরম্ভ করেছেন, খাদ্যমন্ত্রী এ সম্পর্কে সংবাদ পেয়েছেন কিনা জানি না, তাঁরা ভাবছেন তাঁদের পরিবারের ৭ জন লোক বিধিবন্ধ র‍্যাশান এলাকায় থাকে, সরকার যদি ১০০ মণ ধান রাখার অধিকার দিয়ে দেয় তাহলে একটু সরে গিয়ে রুরাল এরিয়ার মধ্যে বাড়ী করলে ৭ জন লোকের যে পরিবার সেই পরিবারকে ৭০০ মণ ধান রাখার অধিকার ত সরকারই দিয়ে দিচ্ছেন, অতএব র‍্যাশান এলাকায় ১·৭৫ কেজি অন্ন নিয়ে আমরা বেঁচে থাকি কেন! আমি জানিনা এটা ভ্রান্তিবশতঃ হয়েছে কিনা, কোন ব্যক্তি না কোন প্রতিষ্ঠান বলতে চেয়েছেন কিনা। নির্বাচনের আগে যাঁরা ওঁদের কাছে দরবার করেছিলেন নির্বাচনের আগে যাঁরা টাকা যুগিয়েছিলেন কংগ্রেসের বিরুদ্ধে বিক্ষুব্ধ হবার জন্য তাঁদের কি আশ্বাস দিয়েছিলেন কিনা যে আমাদের হাতে ক্ষমতা এলে চালের ব্যবসা করার অধিকার তোমাদের দেবো এবং এই চাল ব্যবসায়ীদের নূতন পথ এই খাদ্যনীতির মাধ্যমে আমাদের বৈজ্ঞানিক খাদ্যমন্ত্রী সর্বজন শ্রদ্ধেয় ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ নির্দেশ দিচ্ছেন? আজকে নূতন খাদ্যনীতি সম্বন্ধে স্ট্যাটুটারি র‍্যাশানিং এলাকার পরিপ্রেক্ষিতে একটা কথা নিবেদন করতে চাই যে ভোটের আগে বলেছিলেন যে ঐ খাদ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেনকে জিজ্ঞাসা করা হোক পৌণে দু' কেজিতে তাঁ

চলে কিনা, কংগ্রেসী এম এল এদের জিজ্ঞাসা করা হোক, কংগ্রেসী কর্মীদের জিজ্ঞাসা করা হোক যে পোণে দু' কেজিতে তাঁদের চলে কিনা। সেদিন যদি না চলে থাকে তাহলে আজকে চলার তো কোন কারণ নেই। মানুষের সংখ্যা হ্রাস পেয়ে যায়নি, ওজনের পরিমাণ বেড়ে যায়নি, তথাকথিত জনপ্রিয় সরকারের ভয়ে এক কেজির ওজন দেড় কেজি হয়ে যায়নি, এক কেজি এক কেজিতেই থেকে গিয়েছে, ১·৭৫ কেজিতে ৪র্থ সাধারণ নির্বাচনের আগে যদি মানুষের না চলে থাকে তাহলে আজো তাতে চলবে না। স্যার, আপনারও সেদিন মনে আছে এই বিধান-

[3-40—3-50 p.m.]

সভায় বহু বৈপ্লবিক বক্তৃতা হয়ে গিয়েছে যে কোন গরীব, কোন দুঃখী, কোন বিধবা, কোন দরিদ্র দু' কেজি চাল আনছিল বিধিবদ্ধ র‍্যাশান এলাকায় তথাকথিত কংগ্রেস সরকারের তথাকথিত শান্তিপ্রিয় পুলিশ পদাঘাতে তাকে আহত করেছে, অত্যাচার করেছে, তার শিশুপুত্র লুটিয়ে পড়েছে, এইসব কাহিনী পশ্চিমবঙ্গের বিধানসভার রন্ধ্রে রন্ধ্রে প্রতিধ্বনিত হয়েছে। আজকে নূতন খাদ্যমন্ত্রীকে সরাসরি প্রশ্ন করতে চাই তিনি এই আশ্বাস দেবেন কি যে এই ১·৭৫ কেজি র‍্যাশানে যদি বিধিবদ্ধ র‍্যাশান এলাকার মানুষের না চলে তাহলে র‍্যাশান এলাকার বহির্ভূত এলাকা থেকে যদি কেউ বাঁচার তাগিদে দু' কেজি, তিন কেজি চাল আনে তাহলে সেই চাল ধরা হবে কিনা? তাঁকে পরিষ্কারভাবে আশ্বাস দিতে হবে যে সরকার ১·৭৫ কেজির বেশী দেবেন না, তার বেশী যদি কেউ আনে তাহলে পশ্চিমবঙ্গের এই তথাকথিত জনপ্রিয় সরকার তার উপর অত্যাচার করবেন না, তাকে গ্রেপ্তার করবেন না। সরাসরি চালের বেআইনী কারবার করাব অধিকার পশ্চিমবঙ্গের বৈজ্ঞানিক খাদ্যমন্ত্রীর বৈজ্ঞানিক খাদ্যনীতির মাধ্যমে ঘোষিত হওয়া দরকার, তাঁকে পরিষ্কারভাবে আজকে বলতে হবে মানুষের জীবনকে নিজেদের মুঠোয় নেওয়ার আগে, কর্ডনিং করার আগে, কর্ডনিংএর কথায় ডাঃ সান্যাল বলেছিলেন যে কলকাতার প্রভাব পশ্চিমবঙ্গের অন্যান্য জায়গায় যাতে না পড়ে তার জন্য কলকাতাকে কর্ডনিংএর মধ্যে রাখার দরকার আছে, চালের বেলায় কলকাতাকে কর্ডন করতে হবে, খাদ্যের ব্যাপারে কলকাতাকে, শিল্পাঞ্চলকে কর্ডন করতে হবে, আন্দোলনের ব্যাপারে কর্ডন করার দরকার হয় না, বাইরে থেকে লোক টেনে নিয়ে এসে কলকাতার মানুষকে বিক্ষুব্ধ করে ট্রাম বাস পুড়িয়ে গদির অধিকার অর্জন করার বেলায় কর্ডনের দরকার হয় না? আজকে কলকাতায় ১·৭৫ কেজির বেশী দিতে পারছেন না, কলকাতার খেটে খাওয়া মানুষ, কলকারখানায় কাজ করা মানুষ, ক্ষেতে খামারে কাজ করা মানুষ তাদের মধ্যে ব্যবধান সৃষ্টি করে কলকাতা, শিল্পাঞ্চল এবং শহরাঞ্চল, এর মধ্যে একটার সঙ্গে আর একটার দ্বন্দ্ব লাগিয়ে দেবার যে চেষ্টা সরকারপক্ষ থেকে হয়েছে তার বিরুদ্ধে আমি প্রতিবাদ জানাই এবং প্রশ্ন করি বাঁচার মত খাদ্য দেওয়ার কোন ব্যবস্থা এই বৈজ্ঞানিক খাদ্যনীতির মধ্যে আছে কিনা? যদি থাকে তাহলে ভাল যদি না থাকে তাহলে যে মানুষ গলায় মালা দিয়ে গদিতে আসীন করেছে সেই মানুষ গলা ধরে গদি থেকে টেনে এনে রাস্তায় ফেলে দেবে যদি তাঁরা বাঁচার অধিকার না পায়।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, বাংলাদেশে জাতীয় জীবনে গুরুত্বপূর্ণ যে সমস্যা তা নিয়ে গতকাল থেকে যেসব আলোচনা হয়েছে তাতে আমাদের বিরোধীপক্ষ একটা সঠিক কথা বলেছেন তা হচ্ছে যে তাদের সরকারের নীতির সঙ্গে আমাদের যুক্তফ্রন্ট সরকারের নীতির গুরুতর পার্থক্য আছে। এবং সেই গুরুতর পার্থক্যগুলি এই যে তারা স্টেট ট্রেডিং-এর নামে বড় বড় চালকলের মালিকদের যারা ব্যাংক থেকে টাকা দাদন নিয়ে চালের চোরাকারবারে সিদ্ধহস্ত তাদের হাতে বাংলাদেশের সমস্ত ধানচাল তুলে দিয়েছিলেন যার দুর্ভোগ গত বছরে বাংলাদেশ ভুগেছে। আড়াই টাকা তিন টাকা চাল তার উপরে আমাদের অনেক লোককে শহীদ হতে হয়েছে, জেলে যেতে হয়েছে, অনেক আন্দোলন-এর মধ্যে দিয়ে রক্তপাত হয়েছে। দ্বিতীয় দফা তারা করেছিলেন লেভী আইন। যে লেভী আইন তুলে দেবার জন্য তারা অনেক কুম্ভীরাশ্রু বিসর্জন করেছেন। সেই লেভী আইন তারা করেছিলেন সম্পূর্ণ অযৌক্তিক অবাস্তবভাবে মানুষের ফ্যামিলির কত লোক আছে হিসাব করা নাই, জমিতে কত ফসল হয়েছে তার হিসাব করা নাই, নিরেশ জমি সরেশ জমি তার হিসাব করা নাই তারা শুভঙ্করী আর্যার মত লেভী অর্ডার করেছিলেন। এবং সেই লেভীর কি পরিণতি হয়েছিল তা আমাদের বিরোধী পক্ষের সদস্যরা ভালভাবে জানেন। গরীবের কাছ থেকে লেভী জোর করে

আদায় করা হয়েছিল কিন্তু এই কংগ্রেস দলের অনেক বড় বড় পাণ্ডা জোতদারদের জমিদারদের কেশাগ্র স্পর্শ করতে তারা পারেননি। তারা বেমালুম ছাড় পেয়েছিলেন। সেজন্য বিগত সরকারের খাদ্যমন্ত্রী শ্রীপ্রফুল্ল সেন বলেছিলেন যে ১৫ লক্ষ টন টারগেট মাত্র তাতে ৬ লক্ষ টন এসেছিল এবং তার মধ্যে বেশীর ভাগ হচ্ছে স্মল কালেকশন। তৃতীয় নম্বর তাঁরা বলেছিলেন যে প্রাইস ১৪।১৫।১৬ টাকা দাম বেধে দিয়েছিলেন যে কোন সাধারণ মানুষ বোঝে যে একটা জিনিষের উৎপাদন খরচার সংগে সামঞ্জস্য রেখে দাম না বাধাটা অত্যন্ত অবৈজ্ঞানিক। এবং সেদিক থেকে ১৪।১৫।১৬ টাকায় বাংলাদেশে সামান্য ধানচাল বিক্রী হয়েছে। ডিফিসিট এরিয়াতে এবং ঘাটতি এলাকাতে কি অবস্থা দাঁড়িয়েছিল তা আপনারা জানেন। চতুর্থ নম্বর তারা বলেছেন কর্ডন করা হয়নি কেন, কর্ডন কেন তুলে দেওয়া হয়েছে। আমরা নিশ্চয়ই জেলার আভ্যন্তরীণ কর্ডন তুলে দেবার তথা বলেছি কিন্তু আমরা সারা বাংলা দেশকে কর্ডন করে রাখবার কথা বলেছি। রেশন এলাকাকে কর্ডন করে রাখবার কথা বলেছি। এবং ধানচালের দাম আমাদের সরকার ঘোষিত ২১।২২।২৩ টাকা এবং চালের দাম যা ঘোষণা করা হয়েছে তার মধ্যে থাকে, কাছাকাছি থাকে তার জন্য সুনির্দিষ্ট নীতি আমরা গ্রহণ করেছি। তাঁরা বলেছেন সাবসিডির কথা—সাবসিডির ব্যাপারে প্রাক্তন অর্থমন্ত্রী থেকে আরম্ভ করে অনেক সদস্যরা বলেছেন অনেক কুম্ভীরাশ্রু বর্ষণ করেছেন এবং ডেফিসিট ফাইনান্সিং-এর কথা বলেছেন, কিন্তু সাবসিডি আমরা কাকে দিচ্ছি? যদি অডিট রিপোর্ট-এ দেখা যায় যে তারা হাজার হাজার টাকা লক্ষ লক্ষ টাকা বিভিন্নভাবে বরবাদ করেছেন। কিন্তু আমাদের যুক্তফ্রণ্ট সরকার গরীব মানুষদের খাওয়ার জন্য তাদের ক্রয়ক্ষমতার সংগে সামঞ্জস্য বিধান করবার জন্য এবং যাতে করে রেশন দাম বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম না হয় ঠিক দামে পায় সেজন্য তারা সাবসিডির ব্যবস্থা করেছেন। এবং সাবসিডি করে আমাদের দেশে যারা সবচেয়ে গরীব মানুষ দরিদ্র মানুষ কৃষি মজুর এবং শ্রমিক তাদের বাঁচার গ্যারাণ্টি করবার চেষ্টা করেছেন। তারা প্রডাকসানের সম্পর্কে আশঙ্কা প্রকাশ করেছেন তারা প্রকিওরমেন্ট সম্বন্ধে আশঙ্কা প্রকাশ করেছেন। প্রকিওরমেন্ট-এর ব্যাপারে তারা ঠিকই আশঙ্কা প্রকাশ করেছেন তারা প্রকিওরমেন্ট-এর বেণ্ট সময় যেটা সেটা তাদের মন্ত্রীসভা প্রকিওরমেণ্ট না করে জোতদার জমিদার চোরা-কারবারীদের অনেক সুযোগ করে দিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও এই প্রকিওরমেণ্ট সম্পর্কে আমাদের যুক্তফ্রণ্ট সরকারের যে নীতি সে সম্পর্কে বলতে পারি যে ওপাশের সদস্যরা ও কংগ্রেসের মধ্যে যে হোর্ডার আছে, জমিদার আছেন গত ১৯।২০ বছর ধরে তাদের সংগে অন্তত সম্পর্ক গড়ে উঠেছে তার যদি ঠিক মত তাদের যে হোর্ড আছে তারা যদি স্বেচ্ছায় দেন বা আমরা যদি এসেনসিয়াল কমোডিটিস এ্যাক্ট-এর মধ্যে নিয়ে আসতে পারি তাহলে বাংলাদেশের সারা বছরের ধানচাল-এর দাম একটা ন্যায্য দামের আওতার মধ্যে রাখতে পারি এবং রাখতে পারব।

[3-50—4 p.m.]

কাজেই আমাদের সরকারের যে নীতি সেটা বাস্তবসম্মত নীতি আমরা জোর করে লেভি আদায় করার কথা বলিনি, আমরা বলেছি এই দাম পাবে সময় দেওয়া হ'ল তার মধ্যে যদি না দেয় তাহলে জোর করে তোমার সমস্ত সারপ্লাস দখল করব এবং এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট চালু করব। আমরা বলেছি, তোমাদের ন্যায্য দাম দিচ্ছি ১৪।১৫।১৬ টাকায় বিক্রী করতে হবে না--ন্যায্য দাম দিচ্ছি। আমরা বলেছি ফুড করপোরেশন টিকবে এবং মিল মালিকদের এক দানাও চাল সংগ্রহ করতে দেওয়া হবে না তারা শুধু ধান ভাঙবার কাজ পাবেন, তার জন্য ন্যায্য রেট পাবে। আমি এখানে আর একটি যা পরিষ্কারভাবে সংযোগ করতে চাই এবং সেদিকে খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ধান কলের মালিকদের যে ধান ভাঙার রেট দিয়েছেন তার মধ্যে একটা জিনিষ বিবেচনা করেছেন কিনা জানিনা। ধান ভাঙানর পর যে কুঁড়ো পাওয়া যায় সেটা মিল মালিকদের না দিয়ে সেগুলি চাল হিসাবে সংগ্রহ করে নিলে পশুখাদ্যর মত গুরুত্বপূর্ণ ব্যাপারের অনেক সুরাহা হবে। তারপর, স্যার, আমি বলব আমাদের এই খাদ্যনীতি চালু করতে অনেক বাধা আসবে, বিশেষ করে সেই বাধা কংগ্রেসী বন্ধুরা দেবেন। তাঁরা মনে মনে জানেন তাঁদের বিগত নীতির সংগে সুনির্দিষ্ট পার্থক্য রেখে এই নীতি গ্রহণ করা হয়েছে। আমরা মনে করি জনসাধারণের সহযোগিতায় এটা কার্যকরী করা হবে এবং তাহলে বাংলাদেশে দুর্ভিক্ষ আসবে না, বাংলাদেশের খাদ্যমন্ত্রীকে ত্রাণমন্ত্রী, দুর্ভিক্ষ বিরোধী মন্ত্রী হিসাবে লোকে অভিনন্দন জানাবে। আর একটি বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ

করছি তা হল এই যে খাদ্য দপ্তরে অনেক দুর্নীতির বাসা বাঁধা আছে। এই দুর্নীতিকে কঠোর হস্তে দমন করতে হবে। হাসকিং লাইসেন্স ইত্যাদির ব্যাপারে অনেক গোলমাল আছে। সেগুলির মীমাংসা আমাদের করতে হবে। সর্বশেষে যে নীতি খাদ্যমন্ত্রী গ্রহণ করেছেন সেটা সুনির্দিষ্টভাবে জনসাধারণের সহযোগিতায় প্রবর্তন করবেন এই জিনিষ আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Santimoy Hazra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খাদ্যমন্ত্রীর খাদ্য নীতির আলোচনা শুনেছি, শুনে আমার মনে হয়েছে যে এর মধ্যে কোন স্পষ্টরূপ প্রকাশিত হয়নি এটা এমন একটা গোলমেলে খাদ্য নীতি হয়েছে যাকে জোড়াতালি দেওয়া বলা চলে। তার কারণ হচ্ছে চৌদ্দটি দলের নীতিকে সমন্বয় করে একটা খাদ্যনীতি করতে হবে এবং সেখানে এর থেকে ভাল নীতি হওয়া সম্ভব নয়। তার পর, তাদের পক্ষে যারা আছেন তার মধ্যে ব্যবসাদার, জোতদার, মজুতদার বহু লোক আছে। সমস্ত লোকদের মনস্তুষ্টি করে যে খাদ্যনীতি করতে হয় সেই খাদ্যনীতি এর থেকে সুন্দর হতে পারে না। খরা অঞ্চল এবং ঘাটতি অঞ্চলের কথা খাদ্যমন্ত্রী বলেছেন। সেই জায়গা থেকে যা পাওয়া যাবে তা সেখানে রাখতে হবে। উদ্বৃত্ত অঞ্চলের ½ অংশ থাকবে। কিন্তু কত সংগ্রহ হবে তা জানা নেই। উদ্বৃত্ত অঞ্চলে খাদ্য উদ্বৃত্ত এবং ঘাটতি অঞ্চলে যে খাদ্য কম সেটা ধরে নেওয়া হয়েছে সেটা তো জানা কথা। কিন্তু কি পরিমাণ সেখানে পাওয়া যাবে তা বলা হচ্ছে না এবং সেখানে বলে দেওয়া হচ্ছে না যে এম, আর দিয়ে তাদের বাঁচিয়ে রাখার ব্যবস্থা করা হবে।

অপর উদ্বৃত্ত অঞ্চল যেখানে, সেখানে ½ রাখবেন। উদ্বৃত্ত অঞ্চল নানা রকমের আছে কোথাও ১০০ মণ, কোথাও ১০০০ মণ, কোথাও ১ লক্ষ মণ আসবে। সেখানে যদি ½ রেখে দেয় তাহলে সেখানে প্রয়োজন মিটতে পারে না। এই যে জোড়াতালি দেয়া নীতি রাখা হচ্ছে তাতে মানুষের মুখে অন্ন যোগানোর যে সুব্যবস্থা তা এর মধ্যে দেখতে পাচ্ছি না। আপনি জেনেন যে এম আর দিয়ে গ্রামের মানুষকে বশ করা সত্ত্বেও আপনারা আপনাদের রাজনৈতিক ব্যবস্থা চরিতার্থ করবার জন্য অনেক বি, ডি, ও, অফিস ঘেরাও করেছিলেন কিন্তু আজকে এম আর না রাখা সত্ত্বেও কি করে বি, ডি, ও, অফিসগুলি যারা আপনাদের রক্ষা করেছে, ভোট দিয়ে বাঁচিয়ে রেখেছে, আপনারা বলছেন জনতার সরকার, জনতা পুষ্পবৃষ্টি করছে সেই জনতাকে কি করে রেখে দেবেন যে তারা এগিয়ে যাবে না, চড়াও করবে না। সেজন্য আমি আপনাকে বলছি যে যখন যদুকুলে অনাচার এসেছিল তখন শ্রীকৃষ্ণ নিজে যদুকুলকে ধ্বংস করেছিলেন মানুষের এবং দেশের প্রয়োজনে। আপনি খাদ্যমন্ত্রী হিসাবে যোগ্য ব্যবস্থা গ্রহণ করেছেন, আপনি সারথী শ্রীকৃষ্ণ হয়ে নিজে এই যুক্তফ্রন্ট সরকারকে শেষ করে দেশের মানুষের সুখ এবং দুঃখকে আমাদের হাতে আবার ফিরিয়ে দেবেন।

**Shri Kamal Kanti Guha:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের খাদ্যমন্ত্রী যে বক্তৃতা হাউসের কাছে রেখেছেন সেই বক্তৃতার ভূমিকায় তিনি উৎপাদনের উপর জোর দিয়েছেন। তিনি খাদ্যমন্ত্রী এবং কৃষিমন্ত্রীও। এই উৎপাদন সম্পর্কে আমি ২।৪টা কথা তাঁর সামনে রাখতে চাই। উৎপাদনের কথা শুধু মুখে বললেই হবে না বা কয়েকটি অফিসারের মাধ্যমে লিফলেট বিলি করলেই হবে না। বৃটিশ আমল থেকে এবং কংগ্রেস আমলের ২০ বছরে গ্রামবাংলা ভেঙ্গে ফেলা হয়েছে, কৃষকের মেরুদণ্ড ভেঙ্গে পড়েছে। খালি জমি থাকলেই আবাদ বাড়বে না বা কয়েকটা সার দিলেই আবাদ বাড়বে না, কতকগুলি পারিপার্শ্বিক অবস্থা আমাদের বিচার করে দেখতে হবে কৃষকের মধ্যে উৎসাহের সাড়া জাগাতে হবে। আমরা দেখছি যে সমস্ত বাংলাদেশের কৃষক সমাজ, বিশেষ করে নীচের তলায় কৃষক সমাজ আজকে ঋণে ঋণে জর্জরিত হয়ে পড়েছে। তাদের ফসল সম্পূর্ণভাবে তুলে নিতে হয় মহাজনদের হাতে। ধনীকর স্যার, আমাদের অঞ্চলে উত্তরবঙ্গের দিকে আমরা দেখেছি যে বৈশাখ জ্যৈষ্ঠ মাসে কৃষকের ঘরে খাবার থাকে না। তাদের মহাজনদের কাছে দেনা সুদ দিয়া ধার করতে হয় এবং আগামী ফসল বিক্রী করে দিতে হয়। অগ্রহায়ণ মাসের প্রথম থেকে এই ব্যাপার ঘটে। কাজেই কৃষকের যখন ফসল ওঠে তখন বাধ্য হয়ে মহাজনের ঘরে তাকে ফসল দিয়ে দিতে হয়।

[4—4-10 p.m.]

ফসল যাতে চোরাকারবারী, মহাজন বা লেভি ব্যবসায়ীদের ঘরে না যায় সেদিকে কৃষিমন্ত্রী ও খাদ্যমন্ত্রী মহাশয়কে দেখতে হবে। তারপর বাংলাদেশের কৃষকদের মহাজনদের ঘরে যে ঋণ রয়েছে সেই ঋণ মকুব করে দিতে হবে। ১৯৫০ সাল থেকে যে সমস্ত কৃষক অভাবের তাড়নায় বা দারিদ্র্যের তাড়নায় জমি বিক্রী করতে বা বন্ধক দিতে বাধ্য হয়েছে সেই সমস্তগুলি আইন করে বাতিল করে দিতে হবে। সঙ্গে সঙ্গে সম্পূর্ণভাবে কৃষকের মালিকানা প্রতিষ্ঠিত করতে হবে। এটা যদি করা হয় তাহলে আমাদের কৃষকদের মনে সাড়া জাগবে, সঙ্গে সঙ্গে উৎপাদন বাড়বে এবং আমাদের দেশের অভাব অনেকখানি মিটে যাবে। এ সম্পর্কে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়কে চিন্তা করতে হবে। এটা এমন কিছু একটা অসম্ভব ব্যাপার নয়। বাংলাদেশে ফজলুল হক যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি এই সব ব্যবস্থা করে সমস্ত কৃষক সমাজের আশির্বাদ কুড়িয়েছিলেন। মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় শুক্লা সাহেব বোধ হয় কালকে ও'দের দলের বক্তাদের বক্তৃতা শোনেন নি, কালকে ও'দের বক্তব্য ছিল যে যুক্তফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী শহরের লোকেদেরই শুধু দেখছেন, আর আজকে শুক্লা সাহেব বলছেন মফস্বলের লোকেদের স্বার্থই শুধু দেখা হচ্ছে। অর্থাৎ পরস্পর বিরোধী উক্তি তাঁরা করছেন, তার মধ্যে অসঙ্গতি রয়েছে। অর্থাৎ নিজেদের দৃষ্টিভঙ্গীতেই যে তফাৎ রয়েছে সেটা প্রতিফলিত হয়েছে তাঁর বক্তৃতার মধ্যে। স্যার, তিনি আমাদের সরকার বা খাদ্যমন্ত্রী কাউকে বঞ্চিত করতে চান নি, যাঁর যেমন প্রাপ্য তাঁকে তেমনি দিয়েছেন। লেভি সম্বন্ধে এখানে কথা উঠেছে। আমরা গত বছর দেখেছি যে, লেভির নামে যে ব্যবস্থা চালু ছিল তাতে সাধারণ কৃষকের ঘর থেকে তাদের মুখের গ্রাস কেড়ে নেওয়া হয়েছে। কিন্তু স্যার, আমরা তা করবো না। কৃষক, যে আবাদ করবে, সে তার নিজের খোরাক রেখে যেটা উদবৃত্ত হবে সেটা সে সরকারের নির্দিষ্ট ন্যায্য দরে অর্থাৎ ২১।২২।২৩ টাকা দরে সরকারের ঘরে পেঁৗছে দেবে। যদি কোন কৃষক অসৎ উদ্দেশ্যে সরকারের হাতে ধান পেঁৗছে না দিতে চায় তাহলে তার জন্য আছে বাংলাদেশের জাগ্রত মানুষরা, যারা এই কংগ্রেস সরকারকে বাতিল করে প্রতিষ্ঠিত করেছে নিজেদের সরকার। এরা বাংলাদেশের গ্রামে গ্রামে, জেলায় জেলায়, মহকুমায় মহকুমায় ছড়িয়ে রয়েছে, যে অন্যায় তারা ভোগ করেছে গত কয়েক বছর কংগ্রেস সরকারের আমলে আজকে আর তারা সেই অন্যায় হতে দেবে না। মাননীয় স্পীকার মহাশয়, বাংলাদেশের সাধারণ মানুষ যাতে খেতে পায় বা রেশন পায় তার জন্য বলা হয়েছে, বলা হয়েছে ডেফিসিট অঞ্চল থেকে যা সংগ্রহ করা হবে সেটা সবটা সেই অঞ্চলের জন্য রাখা হবে, আর বাড়তি এলাকা থেকে যা সংগ্রহ করা হবে সেটার ১।৪ অংশ সেই এলাকার জন্য রাখা হবে। কাজেই দেখা যাচ্ছে শহর এবং গ্রামের মধ্যে একটা সামঞ্জস্য রেখে চলার চিন্তা আমাদের সরকার করছেন। স্যার, আজকে শুধু উৎপাদন বাড়ালেই চলবে না জাগ্রত জনতা যে ধান সংগ্রহ করে সরকারের ঘরে এনে দেবে সেই ধান যাতে চবি হয়ে না যায় সেদিকে আমাদের নজর দিতে হবে। কারণ গত কয়েক বছরে কংগ্রেস সরকার কিছু কিছু বড় বড় ইঁদুর পুষে রেখেছেন। সেই ইঁদুরগুলি এখনও কিছু কিছু সরকারের উপর তলায় আছে। সেগুলির সম্বন্ধে খাদ্যমন্ত্রীকে সাবধান হতে হবে। তারপর সর্টেজ সম্বন্ধে বলব। আমরা দেখেছি এ গুদাম থেকে ও গুদামে যেতে, এ এজেণ্টের কাছ থেকে ও এজেণ্টের কাছে যেতে বা এ ষ্টেশন থেকে ও ষ্টেশনে যেতে দুই।আড়াই মণ সর্টেজ দেওয়া হচ্ছে, অথচ আসলে সেগুলি হয় না। এই সর্টেজ যাতে না হয় তার জন্য মন্ত্রিমহাশয়কে নজর রাখতে হবে। কারণ এই চুরি বন্ধ করতে না পারলে যতই সংগ্রহ করা হোক না কেন সেটা চলে যাবে। আমি আশা করি উপরতলায় যেসমস্ত অফিসার আমাদের আছেন তাঁরা দেশের এবং যুগের পরিবর্তনের সঙ্গে সঙ্গে নিজেদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন করবেন। তা যদি না করেন তাহলে পৃথিবীর সব দেশের ইতিহাসে প্রতিক্রীয়াশীল মানুষের হাতে শাসকগোষ্ঠী বা সরকারী কর্মচারীদের যে শাস্তি হয়েছে, তাঁদেরও সেই শাস্তি মাথা পেতে নিতে হবে। স্যার, আমাদের মন্ত্রিমহাশয় বলেছেন যে আমাদের স্বাবলম্বী হতে হবে ডাল, তেল, নুনে। কিন্তু আমরা দেখছি গত কয়েকদিন ধরে সমানে বাংলাদেশ থেকে ছোলার ডাল বাইরে চলে যাচ্ছে। এখানকার কিছু মহাজন শালিমার ইয়ার্ড থেকে ৪৫ ওয়াগন ডাল পাচার করেছেন। এখানে বলা হচ্ছে আইনের বাধা আছে, কিন্তু যে আইন মানুষকে বাঁচাতে পারে না, যে আইন বাংলাদেশকে দুর্ভিক্ষের মুখে

ঠেলে দেয় সেই আইনকে সংশোধন করার দরকার আছে বলেই আমি মনে করি। কাজেই এই আইন সংশোধন করুন। শুধু তাই নয় যে ডাল বাংলাদেশে এল আবার সেই ডাল এখান থেকে অন্য জায়গায় চলে গেল, এই যেখানে অবস্থা সেখানে ব্যবসায়ী মনোবৃত্তি থাকে না, সেখানে লাভের মনোবৃত্তিও থাকে না, আর এটা ব্যবসায়িক ব্যাপারও নয়, এই সরকারকে ডিসক্রেডিট করবার জন্য, বাংলাদেশের মানুষকে দুর্ভিক্ষের মুখে ঠেলে দেবার জন্য এবং সংগে সংগে এই পাপীদের যারা সহযোগী তারা আবার এ'দের নিয়ে আসার জন্য এইভাবে চেষ্টা করছে। আমি আশা করি সেদিকে আমাদের সরকার কিছু একটা করবেন। এই কথা বলে আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী খাদ্য সম্বন্ধে যে বক্তব্য রেখেছেন সেটাকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

**Shri Krishna Bahadur Gurung:** Mr. Speaker, Sir, the food policy announced by the Government appears to be encouraging as they intend to do away with cordoning and levy system and they intend to continue giving ration at the rates now obtaining and they also intend to increase the quantum of ration when possible. But how far these will be achieved is a matter to be seriously considered in the face of various difficulties now the Province is confronted with. First, the Government is said to have asked the Centre to help the State with 15 lakh tons of food. From reports available it is doubtful whether the Centre will be in a position to meet the demands in full for the Centre is already disturbed as similar demands are pouring in from almost all the States. Secondly, the Government hope to procure 2 lakh tons of rice internally. This, I am afraid, may not be possible to be realised in view of the fact that the Government desire to permit a non-producer to possess a stock of paddy to the extent of 100 maunds. This will be a great loophole for paddy to disappear from the State. Black-marketeers have always their sinister designs and it will not at all be difficult for such enemies of the country to cause disappearance of paddy from the State particularly when they are having the advantage of movement of paddy on account of withdrawal of cordoning. Thus it is more than certain that the Government will not be in a position to fulfil their assurances of feeding the people with prescribed quantum of rice at the prevailing rates. The situation may no doubt put the Government in an awkward and embrassing position but it is not going to help our hungry people.

Sir, I strongly feel that each one of us will think that it is our responsability to see that the heart-rendering episodes of 1943 are not repeated and all of us should sit together to review the situation coolly brushing aside the present attitude of fault-finding and levelling criticisms enough of which have been done on the floor of this House and evolved out concrete ways and means to solve the food problem.

Mr. Speaker, now I want to place before the House the predicament in which the people of hill areas of Darjeeling district have been put so far as food is concerned. Hill areas do not grow sufficient food and they have always depended on supplies from the plains. If no food is available the people will have to live like cattle which, I am sure, Government will not like. The people are now given only half a kilo of atta, and no rice is available in the market for it cannot be taken from the plains on account of Siliguri being a statutory rationed area—the only gateway for anything to be imported into the hill areas. How could the people be expected to live ?

Sir, rationing was first introduced in the hill areas because of the food difficulties and the areas have always been treated on a special footing. Darjeeling hill areas serve as a sentinel to the Province nay to the country

and it is incumbent on Government to keep the people of hill areas alive and fit by giving full quota of ration as a special case so that they may be able to help resist in case of invasion.

Sir, now I have a suggstion to make. It is predominantly a tea growing district. Most of the tea gardens have large tracts of unused land and to solve the food problem, these unused lands should be forthwith resumed by Government and settled with landless agricultural families of the district. Government may enquire into the conditions of such land and find out what crops could best be grown in consideration of elevation, rainfall, etc. These, I am sure, will help the State to tide over food difficulties to some extent.

I would appeal to Government that Darjeeling hill areas be always treated on a special footing and the people be given full quota of ration as a special case so that they may feel that they are being properly looked after and consider themselves as children of the Province.

Thank you.

**শ্রীদাশরথি তাঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় খাদ্যমন্ত্রীর সুচিন্তিত ভাষণটাকে আমাদের বিরোধী কংগ্রেস পক্ষের সদস্যরা অন্ধের হস্তী দর্শনের মতন বললেন। কেউ বললেন এটা কুলোর মতন চওড়া, কেউ বললেন এটা কদলিকাণ্ডের মতন আবার কেউ বললেন ধামার মতন নানাবিধ মত। কালকের যিনি প্রথমে বিরোধী পক্ষ থেকে বক্তৃতা করলেন ভগ্নী পূরবী দেবী, তিনি একেবারে দুঃখে বিগলিত হয়ে বলেছিলেন, আমাদের আমলে সরকারের ধান্য চাষীদের উপযুক্ত দাম দেবার খুব একটা সুপরিকল্পিত ইচ্ছা ছিল কিন্তু তাঁরা পারেন নি। শৈলবাবু বললেন, অর্থ নিয়ে বহু অনর্থের সৃষ্টি করেছেন, তিনি যুক্তি দেখালেন এটার ঘাটতি আছে, কে পূরণ করবে। আপাত দৃষ্টিতে তিনি ঠিকই দেখেছেন, তাঁদের যে খাদ্যনীতি সেই দৃষ্টিভঙ্গী নিয়ে তাঁরা বিচার করেছেন।

[4-10—4-20 p.m.]

শুক্লা বন্ধুবর তিনি কোন বাজে কথা বলেন না কিন্তু এবারে কিন্তু বাজে বলেছেন। এবারে তিনি বলেছেন ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ নাকি প্রফুল্লচন্দ্র সেনের খাদ্যনীতি উত্তরাধিকারসূত্রে স্বীকার করে নিয়েছেন। তাঁর মাথায় নিশ্চয়ই গলদ হয়েছে বলে মনে করি। তাছাড়া আমি প্রথমেই বলেছিলাম অন্ততঃ একটি বছর যে কংগ্রেস গদী ছাড়া হয়েছে তাদের মাথার ঠিক নাই সেজন্য আমরা যেন তাদের কথায় গুরুত্ব না দিই। আমার বক্তব্য হচ্ছে এই যে কোথায় ঘাটতি পূরণ হবে এ যদি হয় তাহলে বলি—সেকালের কংগ্রেসী সরকার ১৫ টাকা মণ দরে চাষীদের কাছ থেকে ঠেঙিয়ে নিয়েছেন তাদের ইচ্ছার বিরুদ্ধে। না বলিয়া পরের দ্রব্য লইলে চুরি করা হয়, কিন্তু ইচ্ছার বিরুদ্ধে কারও ধনসম্পত্তি নিলে সেটাকে লুণ্ঠন বলা হয়। তাঁরা তাই করলেন। ১৫ টাকার ধান এনে পনর দেড়ে ২২ টাকা, দশ আনা সের বা কেজি পড়তায় হয়, এখন সেই দর, তাদের আশঙ্কা হচ্ছে ধানের দর বাড়ল তবে চালের দর বাড়লনা কেন? কিন্তু স্যার, কত ধানে কত চাল হয় সেটা আমরা ভাল বুঝি। অতএব আজকে কি দেখি? এখন পর্যন্ত তাঁরা বললেন তিনটি শ্রেণীর চাল আছে। আমার মনে হয় আমাদের খাদ্যমন্ত্রী এর পরে শ্রেণীবিভাগ খানিকটা তুলবার চেষ্টা করবেন। এর ভিতরে অনেক গলদ আছে। এই যে ৮৬ পঃ চাল দেবার কথা সেটির নাম গন্ধ নাই। নেই, কোথাও দেওয়া হয় না। কলকাতাতেও নেই। এখন কিন্তু ৯৬ পয়সায় দেওয়া হচ্ছে, এটাই হচ্ছে ঠিক দর। অতএব এখন যে বর্তমান সরকার ঘোষণা করেছেন ২১।২২।২৩ টাকা তার মধ্যে মাঝারি ২২ টাকা যদি সে জায়গায় পড়তা হয়, সেখানে দেখা যাচ্ছে এক টাকার বেশী কে জি হতে পারে না যদি ঠিকমত চালান যায়। কি করে চালান যায়? তাঁরা তো কিছু গলদ ধরেছেন। আগে মিলিং খরচ ছিল আড়াই টাকা দু' টাকা করেছেন, কমান হয়েছে আরও কমান উচিত। আর সব চেয়ে বেশী ট্রান্সপোর্ট কস্ট, ওদের আমলে যে ধান সংগ্রহ করা হচ্ছিল তাতে অডিট ফি লাগত ৩০ পয়সা প্রতি কুইন্টালে বোধ হয় অর চেয়ে কিছু বেশী, এ ছাড়া

বস্তার ভিতর কারচুপি আছে। নূতন বস্তার দাম ধরা হয় প্রতি বারে কিন্তু এক একটি বস্তা ১০।১২ বার করে ব্যবহার করা হয়, সেখানেও গলদ আছে, খুঁজলে নিশ্চয়ই পাবেন, সে বিষয়ে আমি বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি ডঃ ঘোষের। এ ছাড়া প্রকিওরমেন্ট-এর ব্যবস্থা ভারী চমৎকার। আমি দেখেছি বর্ধমান সদরের দিকে আসতে, যেখানে অতি সহজে আসা যায় সেটাই নাক ঘুরিয়ে করা হচ্ছে, নাক কোথায় বলে ঐ দিকে, এইভাবে কিছু টাকা লুটপাট করা হচ্ছে। এ ভিন্ন কোথাও কোথাও দেখেছি ৮ টাকা করে মিলিং কস্ট খরচ হয়েছে দেখা যায়, এগুলি যদি করা যায়, ট্রান্সপোর্ট যদি কমে এবং ওজনেও যে কারচুপি হয় ওজনে দেখা যায় সীল ঠিক রইল, পিছন দিয়ে নিয়ে চলে গেল, মাল গাড়ীতে ক্ষতি, গরুর গাড়ীতে ক্ষতি, এ লোপাট হচ্ছেই, আর রেশন দোকান মানে তো সে জায়গা একটা চোরের আড্ডা হয়েছে, ভাল লোক থাকলে পরে তার এমন অবস্থা করে দেওয়া হয়েছে। তাই এই সমস্ত বিবেচনা করে পরিষ্কার পরিচ্ছন্ন করে খরচ হিসাব করে দেখা যায় তাহলে বেশী সাবসিডি দিতে হবে না।

আর একটা কথা বলি। যে সাবসিডি নিয়ে এত মাথা ব্যথা, ১৫ টাকা দরে ধান কিনে সেই জায়গায় তাঁরা বেচেছেন এক টাকা করে কে জি, ৪০ টাকা করে মণ, এই অতিলাভ এতদিন তাঁরা করেছেন। ধরুন সেই টাকা যদি দপ্তরে থাকে আমরা সেটা জানব হিসাব করে, তাহলে খরচ করেও ঘাটতি মিটান যাবে, যে জন্য শৈলবাবু এত আতঙ্কিত হচ্ছেন সেই আতঙ্কের এত কারণ নেই। এবারে বলি মিলগুলির কথা। মিলগুলি তো একেবারে দুলাল, ডঃ ঘোষের কথায় আমিও খানিকটা বিভ্রান্ত হয়েছি, সেটা হল এই উৎপাদক সম্বন্ধে। এখন উৎপাদকের ডেফিনিশন কি? দেখেছিলাম ভাল। আমার ধারণা ছিল শব্দ-এর অর্থ যদি ভাল হয় তাহলে সেটা ভাল, উৎপাদক মানে চাষী, যারা উৎপাদন করে। কিন্তু হিসাবে দেখা গেল যে ধান ভেঙ্গে দেয় তিনি হচ্ছেন উৎপাদক। অতএব এই ক্ষেত্রে কে উৎপাদক তার ডেফিনিশন ভাল করে থাকা উচিত। এবং যে উৎপাদক নয় তার কাছে এত ধান থাকবে কেন? সেটাও আমাদের শ্রদ্ধেয় ঘোষ জানিয়ে দেবেন। একটা কথা বলা যেতে পারে যেহেতু লাভ নেই অতএব ধান আসবে কোথা থেকে? কিন্তু একটা গলদ বিসমিল্লায়ই আছে, আমি বার বার বলে যাচ্ছি প্রকিওরমেন্ট করেন নি বিগত সরকার, দেরী হয়ে গেছে, আমার সেই জায়গায় যুক্তি হচ্ছে যে দর এই সরকার ঘোষণা করে দিয়েছেন সেটা চৈত্র মাসের সংক্রান্তি পর্যন্ত থাকা উচিত। এবং বৈশাখ মাসের ১লা থেকে ঠিক করা উচিত যদি সময় থাকত তাহলে ১৫ টাকায় নামিয়ে দিয়ে অর্থাৎ ৫ টাকা করে কম দেওয়া যেত। এখন দেরী হয়ে গেল সেজন্য এই প্রস্তাব অনুযায়ী ১লা মে পর্যন্ত ঘোষিত দর থাকবে। আর ১লা মে থেকে ১৫ টাকা দর দেওয়া হোক। আর যারা অসৎ ছিল, তাদের সম্বন্ধে বলি, আজকে যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর একটা সততার মৌসুমী বায়ু বয়ে চলেছে, যারা আমরা পাপী ছিলাম তাদের সৎ হবার একটা সুযোগ দিন কয়েকদিন। আর আমার বক্তব্য হচ্ছে মানুষের খোরাকীর জন্য যতটা দরকার, কৃষিকার্যের জন্য যেটুকু বীজ ধান ইত্যাদি দরকার সেটুকু বাদে বাকী সব ধান সরকারের কাছে আসবে এবং সব নিয়ে যে সহরে নিয়ে আসতে হবে তার কোন মানে নেই, স্থানীয় জায়গায় রাখতে হবে, ঘাটতি এলেকায় রাখতে হবে, বাড়তি এলেকায়ও কিছু রাখতে হবে এবং এ সম্বন্ধে বিশেষ যুক্তি করে করা দরকার বলে আমি মনে করি। আর এই সূচনার সঙ্গে সঙ্গে প্রতিটি গ্রামাঞ্চলে—বিভিন্ন গ্রামে, বিভিন্ন অঞ্চলে গ্রেন ব্যাঙ্কের সৃষ্টি করা উচিত। আমরা দেখেছি গ্রামে এমন অবস্থা ১০০ টাকার ধানের দাম ২০০ টাকা নেওয়া হয়, এক মণ ধান নিয়ে শোধ দিতে হয় দু' মণে এই সব শোষণ বন্ধ করার জন্য এখন থেকেই গ্রেন ব্যাঙ্কের প্রবর্তন করা হোক, এটাই আমি বিশেষ করে চাই। আর কর্ডন উঠে গেছে কেবল বলছেন, কর্ডন ভিতরে উঠে গেছে, কিন্তু চার ধারে কর্ডন শক্ত করা দরকার। এখনও বিহারে চালান যাচ্ছে বলে খবর এসেছে এবং বিশেষ করে দার্জিলিং, জলপাইগুড়ির দিক থেকে ধান চলে গিয়ে নেপালে যে ১৩টি কল আছে সেখানে চাল তৈরী হয়, সেটাই আবার উঁচু দরে ভারতে এসে বিক্রী হচ্ছে এবং শোনা যাচ্ছে লরী লরী চিড়ে ইত্যাদি চলে যাচ্ছে, সেটাকে বন্ধ করা হোক এবং শক্ত করা হোক বিনিয়ন্ত্রণের ব্যাপারে। দেহে রক্ত চলাচল বন্ধ হলে যেমন বাতব্যাধির সৃষ্টি হয়, আগেকার কংগ্রেস সরকার লীগ সরকার এবং বৃটিশ সরকারের জের টেনে এনে যে রকম করছিলেন ডঃ ঘোষের আমলে যদি শিথিল হয় তাহলে নিশ্চয়ই ভাল কথা, পরবর্তী কালে যদি সে রকম দেখা যায় তাহলে অবস্থা বুঝে ব্যবস্থা করলেই হবে। আমার অনেক কিছু বলার ছিল কিন্তু স্যার, দেড় মিনিটে আর দেড় পয়সায় অক্রুর সংবাদ

হয় না, এখানেই শেষ তাই করতে হবে। উদ্বৃত্ত এক ছটাকও পড়ে থাকতে পাবে না এবং আইনের দ্বারাই হোক আর জনমনের দ্বারাই হোক আর গলায় আঙ্গুল গলিয়েই হোক তা বার করতে হবে।

**ডাঃ রঞ্জিত ঘোষ চৌধুরীঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বর্তমান খাদ্যমন্ত্রী যে খাদ্যনীতি ঘোষণা করেছেন তাতে আমি প্রথম দিকে আশ্বস্ত হয়েছিলাম, কারণ বিদায়ী কংগ্রেস সরকার যে দু'টি নীতির উপর ভিত্তি করে খাদ্য নীতি করেছিলেন ডঃ ঘোষ সেটা মেনে নিয়েছেন। সেই নীতির প্রথম কথা ছিল বাংলাদেশে খাদ্য ঘাটতি আছে এবং দ্বিতীয় কথা ছিল সরকারী হস্তক্ষেপ বাঞ্ছনীয়, প্রয়োজনীয়। কিন্তু এখন তিনি যে নীতি ঘোষণা করেছেন তাতে আমি আশ্বস্ত হবার পরিবর্তে আতঙ্কিত হয়েছি। এর কারণ হচ্ছে আমরা দেখছি এই নীতির ফলে সাধারণভাবে বাংলাদেশের গ্রামাঞ্চলের মানুষের ভেতর একটা অনিশ্চয়তার মনোভাব সৃষ্টি হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই এই অনিশ্চয়তার মনোভাব খাদ্যের ব্যাপারে মানুষের মন থেকে যদি না যায় তাহলে কালোবাজারী, মুনাফাখোরী যাবে না এবং খাদ্য নিয়ে ছিনিমিনি খেলার ইচ্ছাও তাদের কোনদিন যাবে না। স্যার, আমি শুনেছি গ্লোব নার্শারী এক রকম বীজ সাপ্লাই করছে যার নাম হচ্ছে টম্যালু। অর্থাৎ এর মাথায় হবে টম্যাটো এবং গোড়ায় হবে আলু। স্যার, আমরা যখন গণতান্ত্রিক সমাজবাদের কথা বলছি তখন দেখছি এই নীতির ভেতর রাখা হয়েছে সারভাইভাল অব দি ফিটেস্ট। যিনি উৎপাদন করেন না তাঁর ক্রয় ক্ষমতা আছে বলে তাঁকে বলা হচ্ছে কিনে রাখ। এর ফলে যারা গরীব মানুষ, যাদের ক্রয় ক্ষমতা কম তাদের মনে একটা অনিশ্চয়তার মনোভাব সৃষ্টি হতে বাধ্য। ধানের দরের কথা একটু আগে দাশরথি তা বলেছেন, আমি তাঁকে সমর্থন করি। বাংলাদেশে ৩২ লক্ষ চাষী পরিবারের মধ্যে ২২ লক্ষ পরিবারের ঘাটতি হয় এবং তারা প্রথম দিকে বিক্রি করতে বাধ্য হয় এবং সারা বছর কিনে খায়। কিন্তু আজকে যে ধানের দর আপনারা দিয়েছেন তাতে বড়লোক আরও বড়লোক হবে। আপনারাই একদিন বলতেন কংগ্রেস গরীবকে আরও গরীব করছে এবং বড়লোককে আরও বড়-লোক করছে। কিন্তু আপনারা আজ চিন্তা করুন এই নীতির মাধ্যমে আপনারা বড়লোককে আরও বড়লোক হবার সুযোগ দিচ্ছেন কি না? মিলমালিকরা যে বেশী পয়সা পাচ্ছে সেকথা আগেই বলা হয়েছে।

[4-20—4-30 p.m.]

আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। সেটা হচ্ছে এই আজকে এই যে নীতি আপনারা গ্রহণ করতে চলেছেন, তাতে অনুৎপাদক যারা তাদের বলা হোক তারা এক ছটাক মালও রাখতে পারবে না। আর যারা উৎপাদক তাদের বলে দিন তাদের পরিবারের যে সংখ্যা তার ভিত্তিতে তারা কত পরিমাণ রাখতে পারবে। এই কথা বললে বাংলাদেশের মানুষ আশ্বস্ত হতে পারবে।

আপনি জানেন কলকাতা রেশন এলাকা, তার ভেতর আজকে প্রকাশ্যে খোলাবাজারে চাল বিক্রি হচ্ছে। এই দুর্নীতির প্রতি ডঃ ঘোষের দৃষ্টি আকর্ষণ করছি।

তারপরে আজ যদি সারা বাংলাদেশে কর্ডন তুলে দেন, তাহলে গ্রামাঞ্চলের সমস্ত চাল কলকাতায় চলে আসবে লীক করে। সেই লীকেজ আপনি ডঃ ঘোষ বন্ধ করতে পারবেন না। আপনি কলকাতার চারিদিকে দেওয়াল বেঁধেও লীকেজ বন্ধ করতে পারবেন না। কাজেই ডঃ ঘোষকে এই খাদ্যনীতি পরিবর্তন করবার জন্য অনুরোধ করবো। আজকে ডঃ ঘোষ যে খাদ্যনীতি রেখেছেন তার আমি সম্পূর্ণ বিরোধিতা করছি।

**Shri Anildhar Guha Neogi:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী ডঃ ঘোষ বাংলাদেশের সাধারণ মানুষের খাওয়ার কথা চিন্তা করে যে খাদ্যনীতি এখানে রেখেছেন, আপনার মাধ্যমে আমি তাঁকে সমর্থন জানাচ্ছি। এই প্রসঙ্গে দু'-একটি কথা বলা আমি প্রয়োজন মনে করছি।

আজকে খাদ্যনীতিকে কার্যকরী করতে হলে আজকে খাদ্যদপ্তর যা আছে তার উপর বিশেষ ষ্ট আকর্ষণ করা দরকার। যাদের সার্ভিস রুল অনুযায়ী চাকরী থেকে যাওয়া প্রয়োজন আছে দের যেন চাকরিতে না রাখা হয় এবং ট্রেড ইউনিয়নের নেতৃবৃন্দের সঙ্গে সহযোগিতা নিয়ে ভিন্ন জেলায় খাদ্য দপ্তরের যে সমস্ত অফিসাররা যথাযথভাবে কাজ করবেন না, তাদের প্রতি ীক্ষ্ম দৃষ্টি দেওয়ার আশু প্রয়োজন আছে বলে আমি মনে করি।

আর একটি কথা হচ্ছে বিরোধী দলের নেতারা বলেছেন সাবসিডির ব্যাপার সম্পর্কে আপত্তি রছেন। ওঁরা এতদিন কাদের সাবসিডি দিয়ে এসেছেন? সহরে যাদের হাতে অর্থ আছে ২০ বছর ধরে দেখা গেছে তারা সাবসিডি পেয়ে এসেছে। গ্রামীণ বাংলার জনসাধারণ বসিডি আকারে অর্থ যদি গ্রামাঞ্চলে যায় তাহলে আমরা যে ডিসেন্ট্রালাইজেশন-এর কথা চিন্তা রি, গ্রামরাজের কথা চিন্তা করছি সেই কথাই প্রমাণিত হয়। গ্রামে যদি কিছু অর্থ জন-ধারণের হাতে পৌঁছায়, তাতে ওদের আপত্তির কী থাকতে পারে? একথা তো আমি বুঝতে রি না।

আজকে খাদ্যের যে বিভিন্ন কর্ডন তুলে দেওয়ার কথা হয়েছে তার ফলে ভেতরকার কর্ডনটা লে দেওয়া হচ্ছে। কিন্তু বিশেষভাবে যে কর্ডনের প্রয়োজন আছে, যেমন বর্ডার লাইনে েনসিয়াল কর্ডনীং: সেখানে বর্ডার পুলিস আছে তাদের উপর দৃষ্টি রাখবার জন্য গণভিত্তিক মিতি গঠন করার প্রয়োজনীয়তার প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

আর একটি কথা বলতে চাই, মিলের উপর যে সম্পূর্ণ চাল ভানার দায়িত্ব দেওয়া হয়েছে এটা েখকে করা উচিত। কারণ গ্রামাঞ্চলে ঢেঁকিতে এখনো চাল তৈরী করা হয়। আবার হাস্কিং সিন থেকেও চাল তৈরী হয়। কিন্তু ঢেঁকি ছাঁটাই চাল অনেক ভাল ও পুষ্টিকর তা সত্ত্বেও কিতে চাল ভাঙ্গানোর কোন নির্দেশ না থাকার দরুন অসুবিধা হবে তাদের। তারা হাত-পা টিয়ে বসে থাকবে। সুতরাং বিভিন্ন এলাকার ঢেঁকিতে যাতে তারা ধান ভেঙ্গে কিছু রোজগার রতে পারে তার ব্যবস্থা রাখতে অনুরোধ করছি। কেবল বড় বড় মিলমালিকদের সম্পূর্ণ ভাঙ্গানি না দিয়ে তার কিছু অংশ যাতে গ্রামের লোকে পায় তার জন্য খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ রছি।

তারপর লেভী সম্বন্ধে ওরা বলেছেন। বিরোধীদের কথা শুনে বাস্তবিক হাসি পায়। কারণ াঁরা লেভি এখনো চান। এই লেভি মারফত কী দেখেছি? লেভি যারা বে-নামদার, বেশী জমির ালিক, যারা জোতদার তারা বেশী সুবিধা পাচ্ছে। সেটেলমেন্ট হবার আগে ওঁরা ঘোষণা করে দখালেন কাদের কাছে কত জমি আছে, কত জমি তাঁরা রাখতে পারবে। তারপর সেটেলমেন্ট রু হয়ে গেল এবং তার ফলে ৭৫ বিঘা জমি রাখা যাবে ঠিক হলো। কিন্তু যারা বেশী জমির ালিক তারা বে-নামী করে অনেক জমি রাখলেন। তার লেভি মারফত সেই সমস্ত বে-নামদারকে আমরা ধরতে পেরেছি। বেনামদার যারা ছিল তাদের যে বর্তমান খাদ্যমন্ত্রী সুযোগ দেন নাই ৬০।৫০ টাকা করে ধান কেনাবেচা করবার জন্য, তার জন্য আমি ডঃ ঘোষকে আন্তরিক ধন্যবাদ ও অভিনন্দন জানাচ্ছি।

আমার মূল কথা হচ্ছে এই খাদ্যনীতি যদি যথাসম্ভব কার্যকরী করতে হয় তাহলে খাদ্য-দপ্তরের উপর থেকে নীচ পর্যন্ত বিশেষভাবে দৃষ্টি দেওয়া প্রয়োজন। এইটুকু বলে আমি এই খাদ্যনীতিকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Panchanan Sinha Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজ দুদিন ধরে বাংলাদেশের খুব গুরুত্বপূর্ণ একটা সমস্যা নিয়ে আলোচনা শুনছি। পশ্চিমবাংলায় বিশেষ করে এ বৎসর যে অবস্থা সৃষ্টি হয়েছে খাদ্যের ক্ষেত্রে, তাতে এই সমস্যাটা জন-জীবনের একটা গুরুতর সমস্যা, বিশেষত খরা পীড়িত অঞ্চলে মানুষের কাছে এটা একটা বাঁচা-মরার প্রশ্ন, সে সম্বন্ধে কোন সংশয় নেই। মাননীয় রাজ্যপালের ভাষণে ও খাদ্যমন্ত্রীর ভাষণে বা বিবৃতিতে একথা স্বীকার করা হয় নি। কিন্তু আজকে খাদ্যনীতি বলে

যে বিবৃতি তিনি এই বিধানসভায় রেখেছেন তাতে আমাদের খরাপীড়িত অঞ্চলের মানুষের মনে কোন আশা সঞ্চার করতে পারে নি। উল্টে সেখানে যথেষ্ট ভীতির সঞ্চার হয়েছে। অবশ্য এর কতকগুলি কারণ আছে, সেগুলি আমি এক এক করে সভার সামনে তুলে ধরতে চাই।

যদিও খাদ্যনীতি বলে তিনি এখানে যে বিবৃতি বা বক্তব্য রেখেছেন, তাকে একটা নীতি বলে আমরা গ্রহণ করতে পারি না। কারণ নীতির অর্থ ব্যাপক, এবং এই ১৪টি দলের সরকারের পক্ষে এখানে খাদ্যনীতি ঠিকভাবে উপস্থিত করা সম্ভব নয়। ১৪টি দলের আইডিওলজীও এক হওয়া সম্ভব নয়। এই দলগুলি যে সমস্ত বড় বড় কালোবাজারীদের শায়েস্তা করবেন বলে জোর গলায় বক্তৃতা দিয়ে জনসাধারণকে আশ্বাস দিয়েছিলেন, তার কোন কথাই এই খাদ্যনীতির মধ্যে নেই। তাঁরা স্টেট ট্রেডিং-এর কথা বলেছিলেন। তাঁরা বিধানসভায় ও অন্যত্র স্টেট ট্রেডিংকে সমর্থন করে অনেক কথা বলেছিলেন। ও'রা বলেছিলেন স্টেট ট্রেডিং ছাড়া খাদ্য সমস্যা সমাধান হতে পারে না। ন্যাশনালাইজেশন অফ ফুড ট্রেড করা ছাড়া, কখনই খাদ্য সমস্যা সমাধান করা যাবে না। যাঁরা রাজনীতি করেন না, এই রকম চিন্তাশীল ব্যক্তি, তাঁরা মনে করেন যে স্টেট ট্রেডিং ছাড়া খাদ্য সমস্যা সমাধান হতে পারে না। কিন্তু এই যে ১৪টি দলের একত্রিত হয়ে পরস্পরের মুখ চেয়ে যে খাদ্যনীতি আমাদের সামনে উপস্থাপিত করেছেন, একে খাদ্যনীতি বলা যেতে পারে না, একে খাদ্য সংগ্রহ ও বণ্টন ব্যবস্থা বলা যেতে পারে।

তারপর এখানে বলা হয়েছে যে লেভী একেবারে তুলে নেওয়া হচ্ছে। ভাল কথা নির্বাচনের সময় তারা লেভি সম্বন্ধে অনেক কথা বলেছিলেন এবং জনসাধারণকে আশ্বাস দিয়েছিলেন। লেভিতে অনেক অত্যাচার হয়েছে, এই লেভি প্রথা আমরা তুলে দেবো। তাঁরা লেভি তুলে নিয়ে অন্য ব্যবস্থা রাখবার চেষ্টা করছেন। তাঁরা রাজনৈতিক উদ্দেশ্যে প্রণোদিত হয়ে এই সমস্ত কথা বলছেন বা লেভি তুলে নিচ্ছেন। তাঁরা বলেছেন, খাদ্য নীতির মধ্যে একটা ব্যবস্থা থাকবে, হয় লেভি থাকবে, নয় রিকুইজিশন থাকবে, নয় অন্য কোন ব্যবস্থা থাকবে। অনেকে গণ কমিটির দ্বারা ধান্য সংগ্রহের কথাও বলেছেন। যদি এর মধ্যে বিশেষ কোন ভাল ব্যবস্থার কথা বলা না থাকে, এর মধ্যে যদি ভুল ব্যবস্থা থাকে, তাহলে তাতে জনসাধারণের সাহায্যের কথা আসে না। একটা ডেফিনাইট এজেন্সি বা নীতি থাকবে, তবেইত জনসাধারণের সাহায্য দেওয়ার প্রশ্ন আসবে। আমার মনে হয়, জনসাধারণকে সাহায্য দেওয়ার নাম করে এখানে একটা বিষয় ডেফিনিটলি করার চেষ্টা হচ্ছে যে বিশেষ কতকগুলি দলের লোক, বা কর্মী, তাঁরা গ্রামের জনসাধারণের মধ্যে গিয়ে অত্যাচারের হুমকি তুলবেন, সেখানে ভীতিসঞ্চার করবেন, বিশেষতঃ কতকগুলি দলের কর্মী

[4-30—4-40 p.m.]

সেখানে জনসাধারণের মধ্যে গিয়ে যাঁরা বিশেষ করে কংগ্রেস ভাবাপন্ন তাঁদের উপর অত্যাচারের হুমকি দিচ্ছেন। আমি প্রশ্ন রাখছি খাদ্যমন্ত্রীর কাছে যে একজন চাষীর কাছে গিয়ে যখন বলা হবে যে তোমার যে উদ্বৃত্ত ধান আছে তা দাও তখন সেই উদ্বৃত্ত নির্ণয় করার কি পন্থা অবলম্বন করা হবে? তার কাছে যদি ১০০ মণ ধান থাকে? এই বিবৃতিতে ঘোষণা করা উচিত ছিল, বাংলার জনসাধারণকে তিনটি শ্রেণীতে বিভক্ত করে ঘোষণা করা উচিত ছিল, চাষী বা উৎপাদক, কতটা ধান রাখতে পারে তাঁদের পরিবারের জনসংখ্যার ভিত্তিতে এবং চাষের খরচ হিসাবে। যাঁরা উৎপাদক নন তাঁদের জন্য ১০০ মণ রাখার ব্যবস্থা করার ফলে আজকে সাধারণ মানুষের হাতে, যাদের হাতে কিছু পয়সাকড়ি রয়েছে তারা এরই মধ্যে সংগ্রহ আরম্ভ করে দিয়েছে, যথেষ্ট হোর্ড করতে আরম্ভ করে দিয়েছেন এবং এই হোর্ডিং এত ক্ষুদ্র ক্ষুদ্রভাবে হবে, এমন চোখের আড়ালে থাকবে যে সেগুলি সংগ্রহ করা আর সম্ভব হবে না।

**মিঃ স্পীকার:** পঞ্চাননবাবু, একটু দয়া করে বসুন, কারণ এখনও অনেকে বলতে বাকী আছেন। আপনার সময় হয়ে গিয়েছে।

**শ্রীপঞ্চানন সিংহ রায়:** স্যার, আমি খাদ্যনীতি সম্বন্ধে এই কথা বলতে চাই যে এর ফলে পল্লী বাংলার বিশেষ করে যেটা খরা অঞ্চল সেখান থেকে ধান বেরিয়ে আসবে এবং সেখানকার মানুষ না খেতে পেয়ে মরবে। এই সম্বন্ধে সাবধান হওয়ার জন্য খাদ্যমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি।

**শ্রীঅমলেন্দুলাল রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় প্রাক্তন অর্থমন্ত্রী শৈলবাবু গতকাল যে ভীতির সঞ্চার এখানে করার চেষ্টা করেছেন সে সম্বন্ধে দু'একটা কথা বলেই আমি সমাপাত করবো। কালকে তিনি বলেছিলেন এই নীতি যদি গৃহীত হয় তাহলে কোটি কোটি টাকা তার জন্য লাগবে এবং আজকে যে ঘাটতি বাজেট আমাদের ঘাড়ে চেপে আছে তার মধ্যে দিয়ে এই টাকা দেওয়া সম্ভব হবে না, যদি দেওয়া হয় তাহলে বাংলাদেশ ধ্বংস হয়ে যাবে। অধ্যক্ষ মহোদয়, আমার কাছে শৈলবাবুর কিছু কীর্তিকলাপের কাহিনী এই বইএর মধ্যে আছে। অডিট রিপোর্ট ১৯৬৬ সাল, এই অডিট রিপোর্ট যদি খুলে একবার দেখা হয় তাহলে দেখা যাবে প্রতিটি পাতায় পাতায় লক্ষ লক্ষ টাকা অপচয় করার, ক্ষয়ক্ষতি করার ইতিহাস এতে লিপিবদ্ধ আছে। আজকে আমাদের বাংলা দেশের মানুষ যখন খেতে পাবে না তখন তার জন্য যদি আমাদের ভাণ্ডার থেকে টাকা দেওয়ার প্রয়োজন হয় তাহলে সেই টাকা দেওয়া হবে না কিন্তু শৈলবাবুর জন্য যদি এয়ারকন্ডিশনের দরকার হয় তাহলে তার জন্য টাকা বরাদ্দ করা হবে, শৈলবাবুদের ঘরে যদি গালচে পাতার দরকার হয় তাহলে তার জন্য টাকা বরাদ্দ হবে, ঘাটতি বাজেট সেই ব্যাপারে উঠবে না, ঘাটতি বাজেট উঠবে কোথায়, না যেখানে মানুষকে খেতে দেবার জন্য টাকা দরকার হবে সেখানে ঘাটতি বাজেটের বিভীষিকা তোলা হবে। আজকে তাই অধ্যক্ষ মহোদয়, আপনার মারফত খাদ্য-মন্ত্রীকে অনুরোধ জানাবো যত টাকার দরকার হয় তত টাকার বন্দোবস্ত করতে হবে। একথা মনে রাখতে হবে যে খাদ্য নিয়ে ওঁরা বারবার বলছেন রাজনীতি করা চলবে না, খাদ্য নিয়ে কোন রকম ছিনিমিনি আমরা সহ্য করবো না, তাহলে তাঁরা কেন একথা বলছেন না ওয়ার ফুটিংএ আজকে যেটা বিরাট সমস্যা তার সমাধান করা হোক এবং এর জন্য যত টাকা দরকার হয় তার বন্দোবস্ত করে দেওয়া হোক। আজকে এই কথা তাঁদের তরফ থেকেই আসা উচিত ছিল। আর একজন প্রাক্তন মন্ত্রী শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় বলেন যে সাবসিডি দেওয়ার অর্থ হচ্ছে লাখপতিদের সাহায্য করা। শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় মহাশয়া ইদানীং লাখপতিদের মহলে যথেষ্ট আনাগোনা করছেন, যথেষ্ট দহরম-মহরম তাদের সঙ্গে আছে, খানাপিনাও হয়ে থাকে, কাজেই কলকাতা সহরে বা বিধিবদ্ধ র‍্যাশন এলাকায় লাখপতিদের তালিকা যদি তিনি দয়া করে খাদ্যমন্ত্রীর কাছে রাখেন তাহলে তাঁরা সেটা বিবেচনা করে দেখবেন। আমরা যতটুকু বুঝি তাতে বলতে পারি তিনি র‍্যাশনিংএর অর্থ ঠিকমত বোঝেন নি। প্রাইস কন্ট্রোল এবং র‍্যাশনিং দুটো এক জিনিস নয়। প্রাইস কন্ট্রোল এক উদ্দেশ্যে করা হয়, র‍্যাশনিং আর এক উদ্দেশ্যে করা হয়। র‍্যাশনিংএর মধ্যে কোয়ানটিটি এবং কোয়ালিটি- কাউকে কোয়ানটিটি স্যাকরিফাইস করতে হয় আবার কাউকে কোয়ালিটি স্যাকরিফাইস করতে হয়। মাননীয়া পূরবী মুখোপাধ্যায় মহাশয়া, আমি জানি না, যে লাখপতিদের ঘরে তাঁর আনাগোনা আছে তাঁরা আমাদের বিধিবদ্ধ র‍্যাশন এলাকার যে চাল সেই চাল কতজন খান। সেটা যদি দয়া করে তিনি মন্ত্রিসভার সামনে হাজির করেন তাহলে আমরা অত্যন্ত আনন্দিত হবো এবং তিনি যে বক্তব্য এখানে পেশ করেছেন তার অর্থ আমাদের কাছে পরিষ্কার হয়ে যবে। মাননীয় কৃষ্ণকুমার শুক্লা মহাশয় বড় হতাশ হয়েছেন। হতাশ হয়েছেন এই জন্য যে তিন কে জি করে চাল বিধিবদ্ধ র‍্যাশন এলাকায় আমরা দিলাম না। দেবো, যা হয় কিছু একটা দেবো কিন্তু মাননীয় সদস্যকে মনে করিয়ে দিই ভাঁড়ার ও আগে লুটপাট করে ফাঁকা করে দিয়েছেন, সেকথা কি আপনাদের মনে নেই? আপনাদের কি মনে নেই যে আপনাদের দিকে বহু ব্ল্যাক মার্কেটিয়ার ১১ টাকা ৪ আনার মেম্বারশিপের কাগজ পকেটে নিয়ে বাংলাদেশকে লুটপাট করে চুষে একেবারে হাড় মাংস সমস্ত কালি করে দিয়ে গোটা দেশকে একটা শ্মশানে পরিণত করেছেন? এই ব্ল্যাকমার্কেটিয়ারদের আগে আমরা সায়েস্তা করবো এটা জেনে রাখুন। ওদিকে বসে আছেন আমি দেখতে পাচ্ছি বড় একজন মাননীয় সদস্য, এঁর বাড়িতে যখন [illegible]মার হাকিম ধান সিজ করতে গিয়েছিলেন, আমি সমস্ত দায়িত্ব নিয়ে আপনার সামনে এই কথা বলছি, আমি জানি মাননীয় সদস্যের হাতে কি পরিমাণ ধান আছে এবং মুর্শিদাবাদ জেলার এম এল এ যাঁরা এখানে হাজির হয়েছেন আমি তাঁদের ঘরের হাঁড়ির খবর জানি, সমস্ত হাটে সেই হাঁড়ি ভেঙ্গে দেবো আমরা, এস ডি ও যখন ধান সিজ করতে গিয়েছিলেন তখন সেই সিজ করতে যাবার ফলে তাঁরা সেই এস ডি ও র বিরুদ্ধে প্রফুল্লবাবুর কাছে দরবার করে রাতারাতি সেই এস ডি ও-কে মেখলিগঞ্জে, না মাথাভাংগায় বদলি করে দিয়েছিলেন। কৃষ্ণকুমার শুক্লা মহাশয়ের হতাশ হবার কোন কারণ নেই। আগে ব্ল্যাকমার্কেটিয়ারদের সায়েস্তা করি যারা আপনাদের ১১ টাকা ৪ আনার টিকিট কিনেছে। আগে বড় বড় জোতদারদের যাদের ১১ টাকা ৪ আনার টিকিট

দিয়ে আপনাদের দলে এনে এখানে এই আইনসভার সদস্য হিসাবে হাজির করেছেন তাদের খোলার খান টেনে বের করি, তারপরে হবে। কাজেই হতাশ হবার কোন কারণ নেই। হতাশ কৃষ্ণকুমার শুক্লা মহাশয় আরো অনেক কারণে হয়েছেন। মনে নেই ১৯৬৬ সালের মার্চ এবং এপ্রিল মাসের কথা? মাননীয় সদস্য কৃষ্ণকুমার শুক্লা মহাশয় এই কারণে হতাশ হয়েছেন যে আজকে ১৯৬৭ সালের মার্চ এপ্রিল মাসে তাঁদের গর্তে মুখ লুকাতে হয় নি ইউনাইটেড ফ্রন্টের খাদ্যনীতির ফলে। ১৯৬৬ সালে ও'দের গর্তে মুখ লুকাতে হয়েছিল, গর্তে মুখ লুকিয়ে ও'রা তখন কি করেছিলেন নিজের দিকে একবার তাকিয়ে দেখুন, তাহলে সমস্তই জানতে পারবেন। সমালোচনা আজকে করা হচ্ছে, সমালোচনা করার অধিকার তাঁদের আছে কিন্তু নিজের দিকে একবার ভাল করে তাকিয়ে দেখে তারপরে যেন সমালোচনা করতে উঠেন, এইটুকু স্যার, আমি আপনার মাধ্যমে বলছি।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** স্যার, অন এ পয়েন্ট অব পার্সোনাল রেফারেন্স, এক্ষনি শ্রীঅমল রায় মহাশয় যে বক্তৃতা করলেন তাতে তিনি নাম ধরে লাখপতি মহলে যাতায়াত সম্বন্ধে যে কথা বলেছেন হয় তিনি তা প্রত্যাহার করবেন, তা না হলে তিনি দায়িত্ব নিয়ে এখানে প্রমাণ করবেন. আমি তাঁকে চ্যালেঞ্জ করছি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যা বলেছি সম্ভববতঃ মন্ত্রী হিসাবে সকলেই সেই রকম থাকে আমরা জানি। গতকাল শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় যখন বক্তৃতা দিয়েছিলেন তখন তিনি কি বলেছিলেন সেটা যেন বিচার করে দেখা হয়। তিনি কি একথা বলেন নি যে আমরা এই খাদ্যনীতি গ্রহণ করলে লাখপতিদের সুবিধা হবে? যদি তিনি ইতিহাস চান তাহলে আমরা বহু ইতিহাস দিতে পারি।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুসী হয়েছি শ্রীঅমল রায় মহাশয় এইমাত্র স্বীকার করেছেন যে ব্যক্তিগত নাম ধরে তিনি আমার সম্বন্ধে যে কথা বলেছেন তা সত্য নয়। আমি এই হাউসের সামনে এই কথাই শুধু বলতে চাই যে মন্ত্রীরা কি করেছেন সেই হিসাবে তিনি নাম......

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার......

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ**

You cannot raise a point of order. When I am on a point of privilege.

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এই বক্তৃতা কিসের ভিত্তিতে এবং কার বিরুদ্ধে করা হয়েছে সেটা আমি জানতে চাই। তিনি এখানে দাঁড়িয়ে লেকচার দেবেন, আমরাও লেকচার দিতে পারি, আমাদেরও লেকচার দেওয়ার অধিকার আছে। আমরা লেকচার দেবো, দরকার হলে ও'দের যে সুযোগ দিয়েছেন আমাদেরও সেই সুযোগ দেবেন।

(তুমুল হট্টগোল)

[4-40—4-50 p.m.]

**মিস্টার স্পীকারঃ** আপনি বসুন আর গোলমাল করবেন না।

You have no right to shout. Please take your seats.

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, শ্রীঅমল রায় মহাশয় যে উত্তর দিয়েছেন তাতে আমি সন্তুষ্ট হয়েছি। এই সম্পর্কে আমার বলবার কিছু নাই। শুধু এইটুকু যে সাবসিডি পোরশানে স্ট্যাটুটারী রেশনিং এলাকায় সম্পর্কে লাখপতিকে চাল সাবসিডাইজড রেটে দেওয়া সম্পর্কে তিনি যে মন্তব্য করলেন সে মন্তব্য তিনি আমার বক্তৃতা না বুঝেই করেছেন।

**মিস্টার স্পীকারঃ**

Now I call Shri Clifford Hicks to speak.

**Shri Clifford Hicks:** Mr. Speaker, Sir, like so many millions of people in West Bengal I am also extremely happy that Dr. P. C. Ghosh has returned to the public, to the political life, of our State. I believe that because he was the first Chief Minister of West Bengal when we became independent he has a better view of West Bengal for over 20 years. His return reminds me of a title from a famous film which capturned the imagination of Calcutta—the film entitled, "Bish Saal Baad". He has returned 20 years after and I believe he has a better picture of the food situation than anybody else. I have not got the slightest doubt—I have instead a complete faith in the ability of Dr. Ghosh to raise for us and to obtain for us all possible supplies of food of all kinds. I believe that for the just claim of West Bengal he will fight fearlessly with the Centre. Sir, in the light of experiences that we have had these 19 or 20 years what I am afraid of is the bureaucracy which is responsible for the actual putting into practice of all the plans of Dr. Ghosh. This bureaucracy must be constantly watched. It must be reminded that food does not grow on files. It must be constantly reminded as we have seen in the past that when people look to us for food they do not want paper. I believe that all the various departments connected with the carrying out of Dr. Ghosh's policy will have to be very carefully supervised if this policy is to be a success. It would be a great tragedy if a man of his devotion, his dedication, is to see all his hard works and all our hopes being atrophied as it has been in reports and in various kinds of mere bureaucratic administration. Already in many of the speeches given by the honourable members of the Opposition, I am sorry I have to say, I see the same bureaucratic thinking. Dr. Ghosh was criticised for not having mentioned the target. Mr. Speaker, Sir, in my own line of education I would remind you that here in this bulky book costing some 20 rupees is the target for education—the Kothari Commission. It represents all kinds of targets. There is already a rumour in the country that after all the time spent, after all the money spent, after all the stationery that is involved, all these targets may be put aside, may be forgotten.

For the last 19 or 20 years we have seen in one Five-Year Plan or another target after target, but the Congress Ministries have not produced very many marksmen who can hit the target. I then have to plead for those people, thousands of them all over cities like Calcutta, towns like Asansol, Burdwan, Kharagpur and then smaller country places where people who have no body to represent them, men, women and children without status, who from their worthy home, hovels have to obtain simple ration cards, the simple working class who eat from little wayside restaurants have been asked sometimes to run to the ration office for ration cards. They have been asked to produce receipts of food they have eaten by little wayside hotels. In this manner the ration cards have been held up sometimes for months, if not for longer periods of time. I would also plead for a very close watch on ration shops. Our people are not only concerned with the quantity of food, they are concerned with quality also. Over these years you have seen, as I believe all of us have seen, housewives of Bengal, old and young women, grandmothers and widows, faithful servants, they have to spend hours picking stones and other pieces of rubbish out of rice. You have seen the difficulties when they have to obtain kerosene oil. In the villages, again, there is the tremendous problem of sugar. All these have to be watched in the individual ration shops. The time has come when we cannot allow ration shops to have long queues of people who are told to wait for one or two hours and then they will be served with ration. I would also plead with you to keep in mind that there are hospitals for old and aged people, there are boarding schools, there are canteens in the colleges where the

people and students cannot possibly be satisfied with poor quality of foo All these things, I believe, can be greatly improved and have to be improv if Dr. Ghosh and his policy is to be a success. Finally, I would think th those of us who are members of this House as M.L.A.s ought to be in t committees helping Government if food is not to be a political subject, hel ing Government to see to it that the ration shops feed the people and gi them the correct quantity and the correct quality, if I may say so, of diffe ent food which they are entitled to according to their ration cards.

[4-50—5 p.m.]

**Shri Rajani Kanta Dolai:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের সামনে যে খাদ্যনীতি ঘোষণা করেছে সেই খাদ্যনীতি সম্পর্কে কিছু কিছু সমালোচনা আমি শুনেছি। জেলার অভ্যন্তে কর্ডন তুলে দিয়ে সস্তায় জনপ্রিয়তা লাভ হবে কিন্তু গঠনমূলক কোন কা এর দ্বারা হবে না। জেলার মধ্যে কোন কোন অঞ্চল ঘাটতি, কোন কো অঞ্চল উদ্বৃত্ত। যেসমস্ত অঞ্চল উদ্বৃত্ত সেখানকার খাদ্য নিশ্চয়ই ব্যবসায়ীরা কিে নিয়ে ঘাটতি অঞ্চলে জমা করে রাখতে পারবে এবং বেশি দামে বিক্রি করবে। যে সকল অঞ্চ আত্মনির্ভরশীল অঞ্চল সেখান থেকে খাদ্যশস্য ব্যবসায়ীরা কিনে নিয়ে পাচার করবে ফলে আত্ম নির্ভরশীল অঞ্চল ঘাটতি অঞ্চলে পরিণত হবে। এইভাবে উদ্বৃত্ত অঞ্চল, আত্মনির্ভরশী অঞ্চল এবং ঘাটতি অঞ্চল সব অঞ্চলই ঘাটতি অঞ্চলের অবস্থায় এসে পেঁছাবে। আন্তঃ জেল কর্ডন তুলে দেওয়ায় খাদ্যনীতি যে সস্তায় জনপ্রিয়তা অর্জন করবার প্রয়াস এবং এটা যে কো গঠনমূলক ব্যবস্থা নয় এটা সকলেই জানেন। আন্তঃ জেলা কর্ডন তুলে দিলেই খাদ্যসমস্যা সমাধান হবে না। দ্বিতীয়তঃ বিধিবদ্ধ রেশন এবং সংশোধিত রেশন সম্পর্কে যা বলা হয়েছে তাতে মনে হয় পূর্বতন সরকারের নীতি তারা মেনে নিয়েছেন, তারা যে নীতি অর্থাৎ বিধিবদ্ধ রেশন কলকাতায় এবং ইন্ডাস্ট্রিয়াল এলাকায় বা সংশোধিত রেশন যা রুর‍্যাল এরিয়াতে চালু করতে যাচ্ছেন সেই নীতি পূর্বতন সরকারের খাদ্যনীতির সার্থকতা এনে দিয়েছে। তৃতীয়তঃ তাঁরা লেভি প্রথা তুলে দিয়েছেন এর ফলে বড় বড় জোতদাররা তাদের ধান বাড়িতে জমা করে রাখছেন—চাষীরা যখন কিনতে যাচ্ছে, তাদের বলছেন—আমাদের বাড়িতে ধান নেই। কিন্তু যখন ব্যবসায়ীরা যাচ্ছে তখন বলছেন ২৮ টাকা, ৩০ টাকা মণ দিলে বিক্রি করতে পারি কিন্তু দরিদ্র জনসাধারণ যখন কিনতে যাচ্ছে তখন তারা নির্ধারিত দামে ধান পাচ্ছে না। এই লেভি প্রথা তুলে দিয়ে আর একটা অসুবিধা দেখা দিয়েছে, ফুড কর্পোরেশনের যে দায়িত্ব আছে সেই দায়িত্বে বাধ্যবাধকতা না থাকার ফলে খাদ্যশস্য বিক্রির ক্ষেত্রে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার পক্ষে কতটা প্রকিওরমেন্ট করা সম্ভব হবে তা তিনি স্পষ্ট বলেন নি। তৃতীয়তঃ আর একটা গুরুত্বপূর্ণ কথা আমি বলবো, সেখানে বলা হয়েছে ধানের দাম ২২ টাকা, সেখানে চালের দা ৩৬ টাকা বলা হয়েছে। আমরা জানি দেড় মণ ধানে এক মণ চাল হয়, তার মানে এক মণ চালের দাম ৩৩ টাকা, তারপরে মিল মালিকদের ২ টাকা ৫০ পয়সা—৩৫ টাকা ৫০ পয়সা প্রতি মণে খরচ হচ্ছে, সেখানে ৩৬ টাকা দেয়া হয়েছে—তার মানে প্রতি মণে ৫০ পয়সা পার্থক্য থাকছে। সেখানে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার স্টাফ আছেন, তাদের মেন্টেনেন্স খরচ আছে, ক্যারিং কস্ট আছে, এসব খরচের দিক দিয়ে দেখলে দেখা যায় ৫০ পয়সা যথেষ্ট নয় এবং হয়ত এর জন্য আবার রেভিনিউ আদায় করা হবে সেটা হয়ত জনসাধারণের ঘাড়ে গিয়ে পড়বে। চতুর্থতঃ কোলকাতার হোটেলে আমরা দেখছি সপ্তাহে দুদিন আমাদের রুটি খেতে হচ্ছে, সোমবার বৃহস্পতিবার আমি আপনার মাধ্যমে আমাদের খাদ্যমন্ত্রীকে বলবো যেন এই দুটো দিন অন্তত একবেলা করে তিনি ভাতের ব্যবস্থা করেন।

**শ্রী এম এ লতিফ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী ডঃ প্রফুল্ল ঘোষ যে নীতি এখানে ঘোষণা করেছেন তার সমর্থনে দাঁড়িয়ে আমার মনে সেই নীতি সম্বন্ধে যে আশংকা রয়েছে তা আমি প্রকাশ করবো। তিনি অবশ্য আমাদের এখানে খাদ্যনীতি ঘোষণা করেন নি, পূর্ণাঙ্গ খাদ্যনীতির ঘোষণা তিনি পরে করবেন বলে আমাদের আশ্বাস দিয়েছেন। এখানে যে নীতি তিনি ঘোষণা করেছেন তাঁর নিজের কথায় খাদ্য বণ্টনের নীতি। তার সঙ্গে আর একটা

জিনিস যেটা আমার মনে হয় বাদ পড়ে গেছে, সেটা হচ্ছে খাদ্য সংগ্রহ এবং এই খাদ্য সংগ্রহের ব্যাপারে আমাদের কিছু আশঙ্কা আছে—সেই আশঙ্কাটা এই ডঃ প্রফুল্ল ঘোষ বাংলাদেশে যে লেভী এবং কর্ডনিং প্রথা এতদিন চলে আসছিল তা তুলে দিয়েছেন। তিনি কেন তা তুলে দিচ্ছেন আমি তা খুব ভালো ভাবেই বুঝতে পারি। স্যার, আমি একটা গ্রামাঞ্চলের প্রতিনিধিত্ব করি এবং এই লেভি এবং কর্ডনের নামে বাংলাদেশে যে নির্যাতন ও নিষ্পেষণ হয়ে গিয়েছে তাতে আমি জানি এটা পল্লীবাংলার মানুষের মনে বর্গী ও ঠগীর স্মৃতির মত বহুদিন জাগরূক থাকবে। সুতরাং এটা তুলে দেবার পেছনে অনেক যুক্তি রয়েছে। এটা তিনি তুলে দিয়ে খাদ্য সংগ্রহের যে ব্যবস্থা করেছেন তাতে আমার কিছুটা আশঙ্কা আছে। এখানে তিনি সম্পূর্ণভাবে সদিচ্ছার উপর নির্ভর করেছেন। কিন্তু সদিচ্ছা কতখানি কার্যকরি হবে সে সম্পর্কে তিনি নিজেও তাঁর বক্তৃতায় আশঙ্কা প্রকাশ করেছেন। আমারও সেই আশঙ্কা রয়েছে। অবশ্য তিনি বলেছেন যদি যথেষ্ট পরিমাণে খাদ্য সংগ্রহ না হয় তাহলে ভবিষ্যতে জরুরি এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্ট প্রয়োগ করবেন, ভবিষ্যতের জন্য এই পোটেনসিয়াল থ্রেট রাখা হয়েছে। স্যার, আজকের দিনে যেখানে আমরা দেখছি বাংলাদেশের বিভিন্ন জায়গায় ৩০ টাকা বা তার বেশী দামে ধান বিক্রি হচ্ছে সেখানে সরকার ধানের যে দাম নির্ধারণ করেছেন তাতে যথেষ্ট পরিমাণে ধান সংগ্রহ হবে কিনা তাতে আমার যথেষ্ট সন্দেহ আছে। অবশ্য হলে আমি খুশীই হবো, কিন্তু যদি না হয় তাহলে একটা দারুণ অবস্থার সৃষ্টি হবে। স্যার, আমার মনে হয় খাদ্য এমন একটা জিনিস যাকে নিয়ে আমরা কোনরকম এক্সপেরিমেন্ট করতে পারি না। সুতরাং ডঃ ঘোষের কাছে আমি বিনীতভাবে বলব যে এই লেভি বা কর্ডন তুলে দিয়ে অন্য কোন রকমের নিয়ন্ত্রণ, যার মধ্যে বাধ্যতামূলকভাবে খাদ্যসংগ্রহ করা যায়, এরকম একটা কোন উপায় উদ্ভাবন করতে পারেন কিনা তিনি চিন্তা করে দেখুন। এ ছাড়া আমার আর একটা যে আশঙ্কা সেটা হচ্ছে মডিফায়েড রেশনিং এর ব্যাপার। ডঃ ঘোষ যে বিবৃতি দিয়েছেন তা আমি খুব মনোযোগের সঙ্গে পড়েছি এবং উনি যে ১১ দফা প্রস্তাব রেখেছেন সেগুলি দেখে আমার একথাই মনে হয়েছে যে হয়তো মডিফায়েড রেশনিং সম্বন্ধে তিনি খুব গুরুত্ব দিচ্ছেন না। অবশ্য দিচ্ছেন না একথা ঠিক বলা যায় না, তিনি চান, তাঁর যথেষ্ট ইচ্ছা আছে কারণ আমি জানি দুশো বছরের ইংরেজের সামাজ্যবাদী শাসন এবং ২০ বছরের জনস্বার্থবিরোধী কংগ্রেসী কুশাসনের ফলে যে দারিদ্র্যের সৃষ্টি হয়েছে তার মর্মান্তিক প্রকাশ ঘটেছে পল্লীবাংলার বুকে। আর ডঃ ঘোষ সেই গ্রাম থেকেই এসেছেন। কাজেই সেখানকার দরিদ্র মানুষের কি অবস্থা সেটা তিনি খুব ভালো জানেন। যাঁরা মডিফায়েড রেশনিং এর আওতায় পড়েন তাঁদের জন্য যে তাঁর দরদ আছে এবং সদিচ্ছা আছে তাতে কোন সন্দেহ নেই। তাহলে হয়তো এটা অক্ষমতার জন্য কিন্তু অক্ষমতা খাদ্যসংগ্রহের সঙ্গে জড়িত রয়েছে। অক্ষমতার জন্য হয়তো সে দিকে খুব বেশী নজর দেন নি। তাই স্যার, আপনার মাধ্যমে আমি তিনটি প্রস্তাব রাখবো, যাতে ডঃ ঘোষ মডিফায়েড রেশনিং নিয়ে চিন্তা করতে পারেন। আমার তিনটি প্রস্তাব হলঃ—

(১) গ্রামাঞ্চলে মডিফায়েড রেশনিং এর আওতায় বর্তমানে যে পরিমাণ চাল এবং আটা দেওয়া হয় ডঃ ঘোষকে আমি বিনীতভাবে বলব যে তিনি চিন্তা করে দেখবেন যাতে তার পরিমাণ বাড়ানো যায়। কারণ, যদি এই দরিদ্র মানুষদের খোলা বাজারের উপর ছেড়ে দেওয়া হয়, তাহলে তাদের যে ক্রয়ক্ষমতা তাতে তারা কিনতে পারবে না। সুতরাং মডিফায়েড রেশনিং-এর আওতায় তারা যেটুকু সাহায্য পায় সে সাহায্য যাতে আরো বেশী পেতে পারে তার চেষ্টা আশা করি তিনি করবেন।

(২) বর্তমানে গ্রামাঞ্চলে মডিফায়েড রেশনিং-এর আওতায় সপ্তাহে একবার রেশন নেবার ব্যবস্থা হয়েছে। ডঃ ঘোষ নিশ্চয় জানেন—যেমন আমি জানি, গ্রামাঞ্চলের দরিদ্র মানুষদের সপ্তাহে একবার রেশন কেনার মত ক্রয়ক্ষমতা থাকে না, তাই সপ্তাহে যাতে ২-৩ বার তারা এই রেশন নিতে পারে তার ব্যবস্থা করুন। যদি তা করতে পারেন তাহলে গ্রামাঞ্চলের মানুষের কৃতজ্ঞতা ডঃ ঘোষ পাবেন।

(৩) গ্রামাঞ্চলে যেসমস্ত রেশন কার্ডে শ্রেণী বিভাগ হয়েছে সেটা নিয়ে নানারকম দুর্নীতি চলেছে। সেখানে সেই দুর্নীতি বন্ধ করে প্রকৃত যার যে শ্রেণীভুক্ত হওয়া উচিত সে সেই শ্রেণীভুক্ত হচ্ছে কিনা দেখে সেটার ব্যবস্থা করুন।

**স্যার, আমি আশা করবো যে তিনি দেখবেন, যে খাদ্য দেবার কথা বলেছেন আমরা যেন টি খাদ্যই পাই। তার সঙ্গে বর্তমানে যে অখাদ্য বা ভেজাল চলেছে সেটা যেন বন্ধ হয়।**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ ঘোষ যে কথা বলেছেন তাঁর কাছে জানতে চাই যে তি বলেছেন যে, উদ্বৃত্ত অঞ্চলে যেসমস্ত ধান ও চাউল সংগ্রহ হবে তার ½ ভাগ সেখানেই রাখা হ এবং ঘাটতি অঞ্চলে যা সংগ্রহ করা হবে তার সমস্তটাই সেখানে রাখা হবে। ঠিক কথা, কি কিসের মাধ্যমে সেগুলি বিলি করা হবে সে সম্বন্ধে কোন কথা তাঁর বক্তৃতার মধ্যে নেই, আশ করি তিনি সেটা পরিষ্কার করবেন।**

[5—5-10 p. m.]

**শ্রীশিবদাস ঘটক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ডঃ ঘোষ যে খাদ্যনীতি পরিবেশ করেছেন, তা ধৈর্য সহকারে শুনেছি। এই বিষয়ে অনেক আলোচনা হল। স্যার, সরকারপক্ষের বন্ধুরা আজকে ঐ চেয়ারে বসে যে কথা বলছেন গত বৎসর মার্চ মাসে সে কথা তাঁরা বলেন নি। ডঃ ঘোষ আজ বামপন্থীদের মুখোস দেশবাসীর কাছে খুলে দিয়েছেন। তিনি একজন সৎ ব্যক্তি, সত্য কথা বলেন, দেশের লোকের তার উপর আস্থা আছে। ডঃ ঘোষ বলেছেন বাংলাদেশে খাদ্য ঘাটতি আছে, আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় থাকাকালীন সকলে ও'রা বলতেন যে খাদ্যে ঘাটতি নেই। এখন তাঁরা খাদ্য থাকতেও জনসাধারণকে খাদ্য দিচ্ছেন না, তাঁরা জনসাধারণকে বলতেন যে তোমরা ট্রামে আগুন লাগাও খাদ্য পাবে, তোমরা পোস্ট অফিসে আগুন লাগাও খাদ্য পাবে, তোমরা আমাদের দলে হাত মেলাও খাদ্য পাবে। শ্রীযুক্ত দাশরথি মহাশয়ের আজকের কথা শুনে মনে হচ্ছে জনসাধারণকে যেন তাঁরা ভাওতা দিয়ে এসেছিলেন। তাঁদের বলেছিলেন, তোমরা আমাদের বিধানসভায় পাঠাও, আমরা তোমাদের খাদ্য দেব। এখানে এসে চেয়ারের গুণ না মানুষের গুণ জানি না স্যার, আজকে সেকথা ভুলে গিয়ে বলছেন খাদ্য নাই, খাদ্য নাই, খাদ্য নাই, খাদ্য নাই। আজকে জনসাধারণকে সেকথা যদি ও'রা বলতেন তাহলে জনসাধারণও একথা বলত:

অ্যাসেম্বলী এমন ধাম আগে যদি জানিতাম

আমরা কভু কি তোমাদের পাঠাইতাম ভাই-রে।

আজকে আমার মনে হচ্ছে ডঃ ঘোষ এবং আমাদের কমলবাবু বলে গেলেন যে আমাদের গোলায় অনেক ইঁদুর আছে, কিন্তু ও'নাদের যা বিড়াল আছে—স্যার। আমার একটা ছড়া মনে পড়ে গেল। ছড়াটা হচ্ছে যে—

কালো বিড়াল দুদুমুখী,

তবে কেন এত গেরস্থ দুঃখী।

না, তাল, তেতুল, বাবলা,

আমি কি করব একলা।

ডঃ ঘোষ একজন সৎ ব্যক্তি কিন্তু তাঁর সাথে ওঁদের মতের মিল হবে কিনা আমি জানি না, তবে ডঃ ঘোষকে একথা, আমি বলতে চাই যে, আমরা তাঁকে ন্যায়ের সর্ববিষয়ে সহযোগিতা করতে প্রস্তুত আছি। তিনি সেবার মন নিয়ে এগিয়ে আসুন, আমরা তাঁকে সহযোগিতা করতে প্রস্তুত আছি। খাদ্য-নীতিকে রাজনীতির উপরে নিয়ে আসুন আমরা নিশ্চয়ই সহযোগিতা করব। দেশে আজ চালের অভাব, উনি বলছেন যে আমরা খাদ্যের উৎপাদন বৃদ্ধি করব, কিন্তু পর পর গত ২ বৎসর অনাবৃষ্টি হওয়ার জন্য, খরার জন্য দেশে চালের অভাব দেখা দিয়েছে। অ্যাসেম্বলী অধিবেশন হওয়ার পর আসানসোল মহকুমায় আমরা তাঁকে আমন্ত্রণ জানাব উনি ঘুরে এসে দেখেশুনে আমাদের সহযোগিতা করুন, আমরা ট্রাম-বাস জ্বালাব না, স্যার, সহযোগিতা করে খাদ্য বাড়াবার চেষ্টা করব, সেবার মন নিয়ে আমরা এগিয়ে যাব এবং যুক্তফ্রন্ট সরকার জনসাধারণকে খাদ্য দিতে পারবেন আশা করি। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীবজলে আহম্মদঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের খাদ্যনীতির বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে একটা কথা না বলে পারছি না যে, এ'রা বিরোধী দলের সদস্যরা সবসময় ধান ভানতে শিবের গীত গেয়ে চলেছেন। খাদ্য সম্বন্ধে বলতে গিয়ে, খাদ্যনীতির সমালোচনা করতে গিয়ে বিভিন্ন সদস্য বিভিন্ন রকম মন্তব্য করেছেন। বিরোধী পক্ষের জনৈক সদস্য বলেছেন যে যুক্তফ্রন্ট সরকার ১৪ পার্টি নিয়ে দল করেছেন। ও'রা যা দুর্নীতিপরায়ণ এবং দেশের অবস্থা যা করে গিয়েছেন তাতে ও'দের ১৪ পুরুষের মাথা খেতে হলে ১৪ পার্টির দল করা ছাড়া উপায় ছিল না। সেটা করে আমরা জনমতের সম্মান করে চলেছি। সরকার খাদ্যনীতি যেটা গ্রহণ করেছেন তাতে আশা করি আমাদের দেশের লোক খেয়ে বাঁচবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, খাদ্য বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে দু-একটি কথা মাত্র বলব। সেটা হচ্ছে আমরা খাদ্যে সাবসিডি দেব বলে ঠিক করেছি এবং সাবসিডি দিতে গিয়ে দেখব নিশ্চয়ই আমাদের অর্থনীতির উপর প্রচণ্ড চাপ পড়বে। সেই প্রচণ্ড চাপ কিভাবে নিজেদের মধ্যে ম্যানেজ করে নেব সেটা সকলের দেখার জিনিস। আমি মনে করি বর্তমান প্রশাসনিক ব্যবস্থায় সরকারী কর্মচারীরা যেসমস্ত সরকারী গাড়ি ব্যবহার করছেন এবং ট্র্যাভেলিং অ্যালাউন্স যা খরচ হয় সে সম্বন্ধে যদি আমরা সতর্ক হই তাহলে আমাদের কিছু অর্থ নিশ্চয়ই সাশ্রয় হতে পারে। সাবসিডি বাবদ যে চাপ পড়বে তার কিছু টাকা এভাবে বাঁচতে পারে। দুঃখের বিষয় দেখা যায় কিছু কিছু সরকারী কর্মচারী পূর্বের মত শাসক নীতি অনুসরণ করে আউটগোয়িং কংগ্রেস মিনিস্ট্রির সেই সরকারের যে দুর্নীতি ছিল সেইভাবেই চলেছেন। উদাহরণ হিসাবে আমি একটা ঘটনার অবতারণা করতে চাই। জলপাইগুড়ির ডেপুটি ডিরেক্টার অফ এগ্রিকালচার শ্রীসমরেন্দ্রনাথ চক্রবর্তী, তিনি যে সরকারী গাড়ি ব্যবহার করেন ব্যক্তিগত প্রোগ্রামে এবং যথেচ্ছভাবে আমোদ ভ্রমণে ব্যবহার করেন। তাতে বহু পেট্রোল কনজিউমড হয়। এগুলি এবং এই ধরনের যা কিছু সেগুলি যদি লক্ষ্য করা যায় তাহলে আমার মনে হয় অনেক খরচ বেঁচে যাবে। আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে রাখতে চাই এই যে ব্যুরোক্র্যাটিক অ্যাডমিনিস্ট্রেশনের কথা পূর্ববর্তী বক্তা বলেছেন তার উপর আমি আলোকপাত করতে চাই। আমি হাউসের সামনে এটাই রাখতে চাই যে বহু সরকারী কর্মচারী আছেন যারা পূর্বে এইসমস্ত অন্যায় অনাচার করতেন, এখনও করে চলেছেন সেই বদভ্যাস এখনও চলছে। আমার মনে হয় এসব দিকে যদি নজর দিই তবে অর্থ কিছু সাশ্রয় হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা কথা না বলে পারছি না। আমার পূর্ববর্তী বক্তা কংগ্রেসী যিনি গদীচ্যুত হয়েছেন, পূর্বে এই পাশেই ছিলেন কিন্তু খাদ্য সংগ্রহের ব্যাপারে তাঁরা এত অমনোযোগী ছিলেন যে ক্ষমতাচ্যুত হবার সময়ে খাদ্য সরবরাহ ভাণ্ডারে কিছুই মজুদ রেখে যান নি। নানা কথা শুক্লা সাহেব বলেছেন, কিন্তু একথা বলেন নি যে, "জনসাধারণ আমাদের গলা ধাক্কা দেবে পালাতে হবে জেনেই ভাণ্ডারে সেজন্য কিছু রেখে যান নি"। নূতন সরকার এসে খাদ্য সংগ্রহ না করে বিলি ব্যবস্থা কি করে করতে পারেন? তিনি সহৃদয়তার সঙ্গে সবদিক বিবেচনা করে করতে বলেন নি। তিনি নূতন সরকারকে গালাগালি করেছেন, গঠনমূলক কোন কথা বলতে পারেন নি। এজন্য দুঃখিত।

[5-10—5-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি আর একটি কথা বলব যে বর্তমান খাদ্যনীতি যা ড্রং ঘোষ ঘোষণা করেছেন সেটা আমি সম্পূর্ণরূপে সমর্থন করি এবং আমি আশা করি যে, এই খাদ্যনীতি যদি চলে, তাহলে নিশ্চয়ই আমরা একদিন খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারব। সরকার কৃষিনীতি যা গ্রহণ করতে চলেছেন তাকেও আমি সমর্থন করি এবং আমি আশা করি আমাদের সরকার যদি এই নীতি নিয়ে এগিয়ে চলেন তাহলে আমরা শীঘ্রই খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারব। এখনই আমরা নির্দিষ্ট সময় বলতে পারছি না বলে আমি দুঃখিত। তবে খুব শীঘ্রই আমরা বলতে পারব যে কতদিনে কতখানি স্বয়ংসম্পূর্ণ আমরা হতে পারব এবং যাঁদের কাছ থেকে প্রতিশ্রুত হয়ে আমরা এখানে এসেছি তাঁদের কাছে বলতে পারব যে, কিভাবে উন্নততর প্রথায় চাষ আবাদ করে আমরা উৎপাদন বাড়াব এবং দেশের সকল মানুষকে খাওয়াতে পারব।

**শ্রীনারায়ণচন্দ্র চৌধুরীঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন। আপনি শিবদাস ঘটককে কত মিনিট দিয়েছেন এবং এ'কে কত মিনিট দিয়েছেন?

**মিঃ স্পীকারঃ** আমি শিবদাসবাবুকে ৫ মিনিট দিয়েছি, কিন্তু আপনারা আমাকে ঘিরে ধরেছিলেন বলে আমি ওনাকে দেখতে পাই নি। আপনারা আমার এখানে ভিড় করেছিলেন, আমি কি করব?

**শ্রীঅপূর্বলাল মজুমদারঃ** স্যার, ও'রা একটা অভিযোগ করেছেন যে, এই ভদ্রলোককে কয়েক মিনিট বেশী সময় দিয়েছেন। আমিও ভাবছিলাম যে উনি অনেকক্ষণ ধরে বলছেন। কিন্তু হাউসের ঘড়ির দিকে তাকিয়ে দেখি ঘড়ি একই জায়গায় আছে। তবে ওখানে গিয়ে ডিসটার্ব করলে একটু বেশী সময় যাবে।

(নয়েজ)

**মিঃ স্পীকারঃ**

I am not going to tolerate any reflection on the Chair. Please take your seats.

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ, স্যার। এইমাত্র হাউসে একটা উত্তেজনা হোল এবং অনেকেই বুঝতে পারছেন না এবং আপনি নিজেও বুঝতে পারছেন না যে হঠাৎ কি হোল? ফুড ডিবেটে আমরা অপজিসন হিসেবে সরকারী দিক থেকে বেশী সময় পেতে পারি এবং এটা বরাবরই হয়, কনভেনশন আছে, রুলস-এও আছে। আজকে ফুড ডিবেট হচ্ছে এবং এবারকার যে সময় নির্ধারণ করা হয়েছে বিরোধীদলের তাতে দেখা যাচ্ছে সরকারপক্ষ বেশী সময় পাচ্ছে। কাজেই এদিক থেকে আপনার কাছে বিশেষভাবে অনুরোধ করছি যে, আজকে এই ডিবেট যদি কনক্লুড করতে হয়, তাহলে বিরোধীদল হিসেবে আমাদের যেটা ন্যায্য পাওনা, যেটা আমাদের লেজিটিমেট পাওনা সেই সময় আমাদের দিকে বাড়িয়ে দেবেন এবং তার জন্য যদি হাউসকে বেশীক্ষণ বসতে হয় তাহলে সেটা আমরা বসব। বিরোধীদল হিসেবে আমরা যে সময় পাব সেটা কারুর দয়ায় নয়, এটা কোন অ্যারেঞ্জমেন্ট নয়। টোট্যাল পিরিয়ড অফ ডিবেট যা ধার্য হয়েছে তাতে আমাদের পক্ষ থেকে যে সময় সরকার পক্ষে গেছে সেটা যেন আমাদের পক্ষের শেষ বক্তা না বলা পর্যন্ত দেওয়া হয় এবং তার জন্য ডিবেট যদি কনক্লুড না হয় তাহলে আমরা বেশীক্ষণ বসব এবং দরকার হলে আগামীকালও বসব। টোটাল টাইম যেটা অ্যালোটেড হয়েছে ফর ফুড ডিবেট তাতে বিরোধীদল হিসেবে মেজর পোর্শন আমাদের পাবার কথা। কাজেই সেই পোর্শন অফ টাইম যে পর্যন্ত না আমরা পাচ্ছি সেই পর্যন্ত ডিবেট যেন কনক্লুড না হয়।

**শ্রীকমলকান্তি গুহঃ** স্যার, শ্রীমতী পূরবী মুখার্জী যে অভিযোগ করলেন সেটা সত্য নয়। আমি যে হিসেব দিয়েছি তাতে দেখবেন আমরা ১৩৩ মিনিট নিয়েছি এবং ও'রা ১৫০ মিনিট নেবেন। আমি যে নামের লিস্ট দিয়েছি তাতে আপনি হিসেব করে দেখুন, অঙ্ক বুঝিয়ে দিন।

(নয়েজ)

**মিঃ স্পীকারঃ** এখন যেটা হচ্ছে সেটা হোক। তবে আই অ্যাম ভেরি মাচ থ্যাংকফুল টু ইউ যে, আপনারা এটা আমাকে বলেছেন। আমার কাছে দুটো কাগজে যে নাম দেওয়া হয়েছে তাতে নাম এবং টাইম দেওয়া আছে।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** স্যার, সরকারপক্ষের দায়িত্বপূর্ণ চিফ হুইপের কথা যদি এই হয় যে, দয়া করে দিচ্ছি, তাহলে হাউস এখানেই শেষ হোক—উই ডোন্ট ওয়ান্ট এ ডিবেট।

**Mr. Speaker:**

অনারেবল মেম্বারদের কেউই কারো দয়ায় এই হাউসে আসেন নি। যদি এইরকম কথা কেউ বলে থাকেন, সেটা অন্যায় কথা। কে কার দয়াতে এসেছে?

(তুমুল গোলমাল)

আপনারা উত্তেজিত হবেন না। আপনারা সকলেই অনারেবল মেম্বার, যদি কমলবাবু এইরকম কথা বলে থাকেন, আমি তাঁকে অনুরোধ করছি, "আপনি নিশ্চয়ই কাউকে মনে কষ্ট দেবেন বলে ওকথা বলেন নি। আর যদি বলে থাকেন—সেটা আপনি উইথড্র করে নিন"।

**Shri Apurba Lal Majumdar:**

On a point of privelege, Sir.

(গোলমাল)

**Mr. Speaker:**

দেখুন, আই হ্যাভ গট পাওয়ার ইন মাই হ্যান্ড। ও'রা-এ'রা এইরকম করছেন আমি বলবো না। আপনারা উত্তেজিত হবেন না, কোন কথা বলবেন না। উনি তো আগেই উইথড্র করেছেন! আর কি করবেন?

(গোলমাল)

আচ্ছা, কমলবাবু, আপনি কি বলেছেন? আপনি যদি কিছু বলে থাকেন, সেটা উইথড্র করুন।

**Shri Kamal Kanti Guha:**

এরকম কোন কথা হয় নি! আমি বসে বসে মেম্বারদের কি বলেছি- সেটা শুনে ও'রা বলছেন।

**Mr. Speaker:**

উনি তো বলছেন উনি বলেন নি।

**Shri Khagendra Nath Das Gupta:**

মিঃ স্পীকার স্যার এতগুলো সদস্য চীফ হুইপের কথা শুনেছেন। সেটা তিনি উইথড্র না করলে সভার কাজ চালানো আমাদের পক্ষে কঠিন। চীফ হুইপ যে উক্তি করেছেন, তা এতগুলো সদস্য শুনেছেন, অথচ তিনি বলছেন—উনি বলেন নি, এটা বললেই তো হলো না!

**Shrimati Ila Mitra:**

মাননীয় স্পীকার মহাশয়, ও'রা যে অভিযোগ করেছেন, তিনি যা বলেছেন আমরা তা শুনি নি। অতএব প্রসিডিংস দেখা হোক, কমলবাবু কি কথা বলেছেন।

(গোলমাল)

মিঃ স্পীকার, স্যার, বিরোধীপক্ষের সদস্যগণ কমলবাবুর বিরুদ্ধে যা অভিযোগ করছেন, তা আমরা শুনিনি, এবং কমলবাবুও বলছেন, তিনি ওকথা বলেননি। অতএব প্রসিডিংস দেখা হোক যে কমলবাবু কি কথা বলেছেন।

(Noise and interruptions.)

[5-20—5-30 p.m.]

**Mr. Speaker:**

প্লীজ সিট ডাউন। এখন কথা হচ্ছে, কমলবাবু বলছেন যে উনি ওকথা বলেননি। আর আপনারা বলছেন শুনেছেন। উনি যদি বলতেন যে বলেছেন, তাহলে আমি ও'কে উইথড্র করতে বলতাম। যাই হোক, আমাকে এটা ভেরিফাই করতে দিন।

Since the honourable member has said this let me look into the records and I shall take proper steps in this matter, and I will expunge the same from the proceedings if necessary. Honourable members, as you are all responsible members, I assure you, I shall look into the records and take proper action.

**Shri Khagendra Nath Das Gupta:**

মিঃ স্পীকার, স্যার, আমরা অনেকেই শুনেছি উনি একথা বলেছেন। সুতরাং এখনই ও'র এটা উইথড্র করে নেওয়া উচিত।

(Noise and interruptions.)

**Shri Apurba Lal Majumdar:** Sir, I stand on a point of privilege. আমাকে বলতে দিতে হবে। আমি অনেকক্ষণ ধরে বলবার চেষ্টা করছি।

(Noise and interruptions.)

মিঃ স্পীকার, স্যার, আজকে যে বিষয়টি নিয়ে এখানে এত হৈচৈ হচ্ছে, এই হৈচৈ হবার কোন সুযোগ এর মধ্যে নেই। আমার বক্তব্য হল আজকে ফুড ডিবেটের জন্য যে টোটাল টাইম এ্যালট করা হয়েছে, আইনত তার ৫০ পারসেন্ট বিরোধীপক্ষ পেতে পারেন, আর ৫০ পারসেন্ট গভর্নমেন্ট সাইড পেতে পারেন। আইনত তার চেয়ে বেশী তাঁরা পেতে পারেন না। টোটাল টাইমের ৫০ পারসেন্ট বিরোধীপক্ষ পাবে, আর ৫০ পারসেন্ট আমরা পাবো। আমরা সরকারপক্ষ ৫০ পারসেন্ট টাইম না নিয়ে, ও'দের বেশী টাইম দিয়েছি, যদিও তাঁরা ক্লেম করতে পারেন না ৫০ পারসেন্টের বেশী। তবুও আমাদের তরফ থেকে ও'দের ৫০ পারসেন্টের চেয়েও বেশী টাইম দেওয়া হয়েছে, আমরা কম সময় নিয়েছি। এই জিনিসটার প্রতি আপনার বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি, এই বেশী সময়, যেটা আমরা ছেড়ে দিয়েছি ও'দের সেটা ওপক্ষের সদস্যদের বক্তব্য পেশ করবার সুযোগ দেওয়া হয়েছে। কাজেই চিফ হুইপ যদি এরকম কোন কথা বলে থাকেন যে আমরা তাদের বেশী সময় বা সুযোগ দিয়েছি, তাতে এমন কোন অন্যায় করা হয়নি যে সেটা প্রসিডিংস থেকে এক্সপঞ্জ করতে হবে।

(Noise and interruptions.)

**Mr. Speaker:**

আচ্ছা শুনুন। উনি বলছেন বলেননি। আপনারা বলছেন শুনেছেন। উনি যদি একথা বলে থাকেন, অন্যায় কথা। এটা না বললেই ভাল হত।

Let me see the records and I shall certainly take proper action. I want some time.

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে যতক্ষণ আপনি রেকর্ড না দেখছেন ততক্ষণ আপনি হাউস এ্যাডজোর্ন করে দিন। আপনি আগে রেকর্ড দেখুন। চিফ হুইপ যে কথা বলেছেন, তিনি বলেছেন আমি স্বগত উক্তি করেছি, আমার দিকের মেম্বারদের বলেছি, তিনি উঠে দাঁড়িয়ে বলেছেন। আমি তাঁকে কন্ট্রাডিক্ট করছি না কারণ কোন ভদ্র ব্যক্তি, জেনটেলম্যান, এখানে কোন কথা বলে তারপরে যদি বলেন যে আমি বলিনি তাহলে আমরা ধরে নিই যে সেটাই ঠিক। কিন্তু এটা যদি তাঁর সাইড থেকে সকলে মিলে ইনসিস্ট করেন তাহলে কি আমরা এতক্ষণ মনগড়া মিথ্যা নিয়ে বলছিলাম? আপনি বলছেন যে আমি রেকর্ড দেখাবো এবং যদি তা হয়ে থাকে তাহলে এক্সপাঞ্জ করবো। কিন্তু এতটুকু সৌজন্য আমাদের চিফ হুইপের এখনও পর্যন্ত হল না যে তিনি উঠে দাঁড়িয়ে বলবেন, হ্যাঁ, আমি আমার সাইডে বলেছি, আমি ও'র কথাই বলছি, ও'নার সাইডে বলেছেন বলছেন, সেটা বলার জন্য আমি দুঃখিত। এইটুকু বলা তাঁর সৌজন্য হল না। যদি রেকর্ড দেখতে হয় তাহলে আপনি হাউস এ্যাডজোর্ন করুন, করে রেকর্ড দেখুন এবং আপনি যতক্ষণ তা না করছেন ততক্ষণ এই হাউসের ডিবেটে আমাদের পক্ষে অংশ গ্রহণ করা সম্ভব হবে না। অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি হয় আপনি হাউস এ্যাডজোর্ন করে দিন......

**মিঃ স্পীকার:** আমাকে বলতে দিন। কমলবাবু আপনি এইসব কথা শুনলেন, আপনি নিশ্চয়ই বলছেন যে আমি ও'দের কাউকে মিন করে বলিনি। তা যদি না বলে থাকেন তাহলে সেটা বলে দিন।

**শ্রীকমলকান্তি গুহ:** স্যার, আমি আমার মেম্বারদের কাছে কি বলেছি সেটা হাউসে দাঁড়িয়ে কিছু বলিনি।

**মিঃ স্পীকার:** আপনি তাহলে নিশ্চয়ই ও'দের কাউকে কিছু বলেননি, আপনি আপনাদের মেম্বারদের কাছে বলেছেন, নট মিন্ট ফর এনিবডি এলস্, এটাই হচ্ছে আপনার কথা।

**শ্রীকমলকান্তি গুহ:** স্যার, আমি আমার মেম্বারদের কি বলেছি সেটা এখানে বলবো না, সেটা আগেই বলেছি বারবার। তবে আপনি যখন পুনরায় বলছেন আমি খুলেই বলছি। মিঃ স্পীকার, স্যার, আপনাকে ও'রা বলেছেন যে আপনি টাইম চুরি করে আমাদের দিচ্ছেন আর ও'দের টাইম কমাচ্ছেন। তারপরের ঘটনা দাঁড়িয়েছে ও'রা অনেকক্ষণ ধরে আপনাকে ওয়ার্নিং দিয়েছেন যে হাউস থেকে ওয়াক আউট করবেন। ও'রা তাই একটা ছল খুঁজে বেড়াচ্ছেন।

**মিঃ স্পীকার:** আমি ও'কে বলেছি, উনি উঠে বলেছেন যে না, উনি বলেননি। এখন লেট আস প্রসিড, আপনারা যদি এইরকম করেন তাহলে ডিবেট শেষ হবে কি করে। উনিত উঠে দাঁড়িয়ে বলেছেন যে উনি বলেননি, আরও কি বলার দরকার বলুন? এবারে সুরেন রায় বলুন।

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত:** মিঃ স্পীকার, স্যার, আমরা যে কথা তুলেছিলাম তার কি হল? আপনি আগে রেকর্ড দেখুন। উনি যা বলেছেন সেটা রেকর্ডে আছে কিনা দেখুন। উনি বললেন, এত জনে শুনলেন .

**মিঃ স্পীকার:** উনি নিজে উঠে দাঁড়িয়ে বলেছেন যে আমি ও'দের কাউকে বলিনি। আপনাদের যদি উনি বলতেন তাহলে এ্যাপলজির কথা উঠতো। উনি বলেছেন যে আমি বলিনি। জোর করে কি করে বলবো যে আপনাদের উনি বলেছেন। এখন রেকর্ড দেখার কোন প্রয়োজন নেই। উনি যেটা বলেছেন সেটা বলছেন আমাদের ভেতর বলেছি, ও'দের কাউকে বলিনি। উনি কি আবার বলবেন যে আপনাদের কাউকে বলিনি।

**শ্রীনারায়ণচন্দ্র চৌধুরী:** মিঃ স্পীকার, স্যার, আমরা এই কথা বলতে চাই যে উনি যখন বললেন যে আমি একথা বলিনি তখন উনি আবার একটা চার্জ দিয়েছেন যে ও'রা এই হাউস থেকে চলে যাওয়ার জন্য নানারকম ছল খুঁজছেন।

**মিঃ স্পীকার:** কমলবাবু, আপনি প্লিজ যদি কিছু বলে থাকেন তাহলে আপনি বলুন যে, না, আমি এইসব কথা কিছু বলিনি।

**শ্রীকমলকান্তি গুহ:** মাননীয় স্পীকার মহাশয়, শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় আমাকে ডেকে বলেছেন যে এই সিট থেকে ওয়াক আউট করে যাওয়ার কথা হচ্ছিল। আপনাকে বলেছেন যে আপনি অন্যায়ভাবে ও'দের টাইম কমিয়ে দিচ্ছেন আর আমাদের বেশী দিচ্ছেন।

**মিঃ স্পীকার:** আপনাদের কেউ অপমান করবেন না।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনাকে প্রথমেই বলেছি যে এই ফুড ডিবেটের সময় টাইম এ্যালটমেন্ট সম্পর্কে। এই টাইম এ্যালটমেন্টে আমাদের ন্যায্য যে টাইম পাওয়ার কথা যতক্ষণ আমরা না পাচ্ছি আমি আপনাকে বলেছি যে ততক্ষণ পর্যন্ত আমাদের দিকের সব বক্তার বলা হচ্ছে না। আমি আমার বক্তার আগে এখানে দাঁড়িয়ে আপনাকে লিখে দিয়ে বলে এসেছি যে আমাদের টাইম যা দেবার কথা তা আপনি অনুগ্রহ করে দিন এবং তা না দিয়ে আপনি ডিবেট কনক্লুড করবেন না। হয় আজ বেশী রাত পর্যন্ত বসুন শেষ করবার জন্য, আর না হয় আগামী কাল পর্যন্ত আপনি এটাকে টেনে নিয়ে যান। তা যদি না পারেন তাহলে হাউস ত্যাগ করা ছাড়া আমাদের কোন রাস্তা থাকবে না এবং তার জন্য ছল চাতুরির দরকার হবে না।
We are standing on our right as members of the House.

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** মিঃ স্পীকার, স্যার, আপনি দু'পক্ষকেই শুনবেন। আমাদেরও বক্তব্য আছে। এই ডিবেটে অংশ গ্রহণ করার জন্য আমাদের পক্ষের অনেকেই প্রস্তুত হয়ে আছে। ও'দের তরফের বক্তব্য না থাকতে পারে, ও'রা আধ ঘণ্টা ধরে গল্প করতে পারেন কিন্তু আমাদের এপক্ষের অনেক বক্তা বলবার জন্য প্রস্তুত হয়ে আছেন। স্যার, আপনি হাউস স্টার্ট করুন, একটা সামান্য বিষয় নিয়ে ও'রা সময় নষ্ট করছেন, ও'দের বক্তব্য নেই কিন্তু আমাদের এপক্ষের বহু মাননীয় সদস্য তাঁদের বক্তব্য এখানে পেশ করতে চান। কাজেই ও'রা সময় নষ্ট করার জন্য যেসব উক্তি করেছেন সেগুলির প্রশ্রয় দেওয়া চলে না।

**মিঃ স্পীকার:**

Mrs. Mukherjee, let us all help one another, let us all combine together to see that the discussion
যাঁর যা এলটমেন্ট আছে তা করা উচিত। এটা করার জন্য যা করার দরকার হয়
I am prepared to do that.

**শ্রীনারায়ণচন্দ্র চৌধুরী:**
How can we help, Sir, if we are not helped? We cannot do that.

**মিঃ স্পীকার:**

Mrs. Mukherjee, let us begin the debate. If it is necessary, we shall prolong the time.

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফুড ডিবেট সম্পর্কে আমরা অত্যন্ত সিরিয়াস, ফুড ডিবেট সম্পর্কে আমরা সিরিয়াস বলেই আমরা আপনার কাছে বারবার ছুটে গিয়েছি। আমরা নিশ্চয়ই বসবো কিন্তু আপনি অনুগ্রহ করে শ্রীকমল গুহ, চিফ হুইপকে বলুন যাতে তিনি এখানে দাঁড়িয়ে যে ঘটনা হয়েছে তার জন্য একটু দুঃখ প্রকাশ করেন।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** স্যার, আমরাও সিরিয়াসলি আমাদের বক্তব্য রাখতে চাই। ও'রা যদি সিরিয়াস হয়ে থাকেন তাহলে ও'দের বক্তব্য বলুন, আমরা এ সম্পর্কে অত্যন্ত সিরিয়াস থাকবো এবং এ বিষয়ে আমরা আমাদের বক্তব্য রাখতে চাই।

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত:** মাননীয় স্পীকার স্যার, আপনার কাছে মাননীয় পূরবী মুখোপাধ্যায় মহাশয়া একটি প্রস্তাব তুলেছিলেন যে আমাদের গভর্নমেন্টের চীফ হুইপ দায়িত্বশীল পদে অধিষ্ঠিত থেকে যে উক্তি করেছিলেন সেটা তিনি বলেছিলেন যে তিনি তা করেননি, আপনি আপনার রেকর্ড থেকে দেখুন উক্তি করেছেন কিনা। এখানে একজন সদস্য শুনেছেন এই অপমানকর উক্তি একজন সদস্য যেখানে শুনেছেন সেখানে আপনার স্যাটিসফায়েড হওয়া উচিত যে এই উক্তি তিনি করেছেন কিনা। যদি উক্তি করে থাকেন তাহলে ও'কে প্রত্যাহার করবার জন্য আপনি অনুরোধ জানান। আমরা সন্তুষ্ট হব না যে আপনি বললেন যে এক্সপাঞ্জড করে দেব, এতে হয় নি। আপনি অনেক কাল এই এ্যাসেম্বলিতে আছেন, আপনি এ্যাসেম্বলিতে এইরকম ঘটনার সম্মুখীন বহুবার হয়েছেন। আপনি দেখেছেন এইরকম ক্ষেত্রে মাননীয় সদস্য যিনি এইরকম উক্তি করে থাকেন তিনি সেটা প্রত্যাহার করেন এটাই এখানকার রীতি। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে উনি দুঃখ প্রকাশ করে প্রত্যাহার করার পরিবর্তে নতুন নতুন করে আরও ছল চাতুরী করছেন। অনেক আগে আমরা বেরিয়ে যেতে পারতাম কিন্তু তা যাইনি এবং যেতেও চাচ্ছি না, আমরা ফুড ডিবেট শেষ করতে চাচ্ছি। মাননীয় ফুড মিনিস্টার-এর কাছ থেকে তার উত্তর শুনতে চাচ্ছি, আমরা যেতে চাচ্ছি না। কিন্তু আমাদের গভর্নমেন্টের চীফ হুইপ দায়িত্বশীল পদে অধিষ্ঠিত থেকে যদি এইরকম উক্তি করেন যদি তিনি দুঃখ প্রকাশ না করেন তাহলে আমাদের পক্ষ বাধ্য হয়ে চলে যেতে হবে।

শ্রীঅপূর্বলাল মজুমদার: মাননীয় স্পীকার স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আপনি দুই পক্ষের বক্তব্য শুনেছেন এবং চেয়ার থেকে উঠে একটি রায় দিয়েছেন। আপনি রুলিং দিয়েছেন যে আমি সমস্ত প্রসিডিং দেখে যদি মনে হয় যে এমন কোন উক্তি সরকার পক্ষের চীফ হুইপ করেছেন যাতে অন্য পক্ষের সদস্যদের তাতে মনে লাগতে পারে কিম্বা তারা মনক্ষুন্ন হতে পারেন তাহলে আপনি রুলিং দিয়েছেন যে তাহলে আমি সেটাকে এক্সপাঞ্জড করে দেব। এই রুলিং আপনি চেয়ার থেকে দিয়েছেন। এবং আপনার নির্দেশক্রমে চীফ হুইপ উঠে দাঁড়িয়ে বলেছেন যে তিনি তাদের মেম্বারদের জন্য বলেছেন তিনি অন্য কোন সদস্যদের বলেননি এবং তার পরে আপনার রুলিং হয়ে গেছে। এবং সেই রুলিংকে বিরোধীপক্ষ থেকে না মানাকে এটাকে আমরা চেয়ারের প্রতি রিফ্লেকশান ছাড়া আর কি বলতে পারি।

It is a reflection on the chair.

আপনার রুলিং হয়ে গেছে, সেই রুলিং না মেনে আপনার ডিগনিটিকে অবজ্ঞা করা হচ্ছে।

[5-40—5-50 p.m.]

স্যার, আপনি নাম ডাকা সত্ত্বেও তিনি উঠেন নি। আপনি রুলিং দিয়েছেন thereby he has forfeited his right to speak. That is the parliamentary procedure.

তিনি তার অধিকার হারিয়েছেন। তার পরের নাম আপনি ডাকুন। তা সত্ত্বেও ওপক্ষ যদি গোলমাল করতে চান হাউস-এর ডিগনিটি রক্ষা করে হাউস আপনাকে চালাতে হবে। হাউস-এর ডিগনিটি আপনি নষ্ট করতে পারবেন না। আপনাকে স্ট্রং হতে হবে।

**Shrimati Purabi Mukhopadhya:**

স্যার, এটা খুবই দুঃখজনক ব্যাপার। যদি এরকম কিছু হয়ে থাকে কোন মেম্বার যদি অসতর্ক হয়ে বলে থাকেন ট্রেজারী বেঞ্চ থেকে.........

**Shri Apurba Lal Majumdar:**

On a point of order, Sir.

তাদের কোন ক্ষমতা নেই, আপনি যখন রুলিং দিয়েছেন that stands. There cannot be any discussion after your ruling. That chapter is closed. No one can raise that again.

**Mr. Speaker:**

দয়া করে আমাকে একটু বলতে দিন। আপনারা যা বলেছেন আমি তো শুনেছি। এখন ঘটনা হচ্ছে টাইম নিয়ে। টাইম যাতে পাওয়া যায় তার ব্যবস্থার জন্য আমি চেষ্টা করছি একথা আমি বলেছি। একজন অনারেবল মেম্বার উঠে দাড়িয়েছিলেন—তিনি বলেছেন আমি কিছু বলব। যাই হোক তা নিয়ে গোলমাল কিছু হবে না। যেটা এখন করছেন আপনারা এবং যা নিয়ে সে সম্বন্ধে উনি বলেছেন যে উনি তা বলেননি। আচ্ছা, কমলবাবু আপনি যখন বলছেন ও'দের উদ্দেশ্যে বলেননি সেই কথা আপনি বলে দিন যে ও'দের উদ্দেশ্যে কিছু বলেননি।

**Shri Kamal Kanti Guha:**

হ্যাঁ, আমি ও'দের উদ্দেশ্য কিছু বলিনি—আমাদের মেম্বারদের বলেছি।

**Mr. Speaker:**

আচ্ছা ঠিক আছে।

Now please drop this matter. I call Shri Sachindra Mohan Nandy to speak.

**Shri Sachindra Mohan Nandy:**

মাননীয় স্পীকার মহোদয়, আমরা উনিশ বছর ধরে সরকারপক্ষের যারা নির্বাচনের পূর্বে বিরোধীদলে ছিলেন তাদের অনেকের গালভরা কথা শুনেছি। নির্বাচনের পূর্বে অনেক কথা এদের শুনা গিয়েছে এবং এই এক মাস ধরে তাদের অনেক কথা শুনেছি খাদ্যনীতি সম্পর্কে তাদের আলোচনা

শুনলাম। ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ কয়েকটি প্রশ্ন তার খাদ্যনীতিতে ঘোষণা করে সরকারপক্ষ যারা বিরোধী দলে আছেন তাদের প্রত্যেকের কথা, তাদের প্রত্যেক বক্তব্য নস্যাৎ করে দিয়েছেন। আমরা এর আগে শুনেছি উনিশ বছর ধরে যে—'খেতে দাও, পরতে দাও নইলে গদী ছেড়ে দাও'। আমাদের এই যুক্তফ্রন্ট ১৮ দফা কর্মসূচীর প্রথম হচ্ছে খাদ্যের ব্যবস্থা করা আর এই যুক্তফ্রন্ট সরকারের একজন বিশিষ্ট নেতা বলেছেন যে উনিশ বছর ধরে কংগ্রেস সরকার দুটো স্কোয়ার মীল দিতে পারেননি। স্বভাবতই এটা ধরে নেওয়া যায় যে যুক্তফ্রন্ট সরকার আমাদের পশ্চিম বাংলার মানুষের জন্য দুটো স্কোয়ার মীল-এর ব্যবস্থা করবেন। আর আন্দোলন গড়ে তোলা হয়েছিল বছর বছর রেশনের পরিমাণ বৃদ্ধির উপর, রেশন এলাকার বৃদ্ধির উপর। তারপর ছিল স্টেট ট্রেডিং-এর কথা, মজুতদার, জোতদার, চোরাকারবারীদের সায়েস্তা করার কথা। একটা কথা এই দলিলের মধ্যে নেই দুটো স্কোয়ার মিল কেন, অর্ধেক স্কোয়ার মিল দেবার কথাও নেই, রেশনের পরিমাণ বৃদ্ধির কথা নেই, রেশনের এলাকার বৃদ্ধির কথা নেই, বরঞ্চ দেখতে পাওয়া যায় সরকার পক্ষের লোকেরাও বুঝতে পারছেন না যে মডিফায়েড এলাকা চালু রাখা হবে কিনা। যেটা নেই সেটা ভাল ছিল কিন্তু এই খাদ্যনীতিতে যেটা আছে সেটা আরো বিপজ্জনক সেকথা আমি বলতে চাই। বিধিবদ্ধ এলাকায় ১·৭৫ কিলোগ্রাম খাবার দেয়া হবে, বৃদ্ধি করা হবে না, আশ্বাস দেয়া আছে পরে বাড়ানো হবে। তার সঙ্গে সঙ্গে আগাগোড়া কোয়েশ্চেন উঠেছে। বেশী দামে ধান-চাল সংগ্রহ করা হবে এবং তার জন্য দুই পক্ষ থেকে —আমাদের পক্ষ থেকে এবং সরকারপক্ষ—থেকে ডঃ সান্যাল স্বীকার করেছেন যে একটা প্রচণ্ড টাকার চাপ পড়বে। এতে সরকারপক্ষের লোকেরা কেউ কেউ বলেছেন যে টাকার যদি চাপ পড়ে তাহলে সেটা সহ্য করা উচিত। আমি বলবো এটা সহ্য করা উচিত কিন্তু এটাও সঙ্গে সঙ্গে স্বীকৃত হয়েছে যে বিধিবদ্ধ এলাকায় লোকেদের পার্চেজিং পাওয়ার অন্যান্য এলাকার লোকেদের চেয়ে ঢের বেশী। আমরা মনে করি যে তাদের পকেট মেরে সারা বাংলায় চতুর্থাংশ লোকের জন্য এই সাবসিডি দেয়াটা সোসাল জাস্টিসের দিক থেকে অন্যায় করা হবে। যদি সাবসিডি দিতে হয় তাহলে সমস্ত বাংলাদেশের লোকের জন্য এই সাবসিডি দেয়া উচিত এবং দিতে হবে। শুধু কতকগুলি বিধিবদ্ধ আংশিক লোকের জন্য চতুর্থাংশ লোকের জন্য এই সাবসিডি দেয়া উচিত নয়। দিলে পরে অন্যান্য অংশের লোকের উপর অন্যায় করা হবে। তার সঙ্গে সঙ্গে বিধিবদ্ধ এলাকার কর্ডনিংএর কথা আছে কিন্তু আমি বোধ হয় সাত দিন আগে খাদ্যমন্ত্রীর একটা উক্তি দেখতে পেয়েছি সেখানে তিনি স্বীকার করেছেন যে যদি রেশনের পরিমাণ না বাড়ানো হয় তাহলে এই দুর্নীতি বন্ধ করা যাবে না, বিধিবদ্ধ এলাকায় চারিদিকে কর্ডনিং জোরদার করা যাবে না, এটা আরো সাংঘাতিক কথা একদিকে কম করে তাকে রেশন দেয়া হচ্ছে, সাপ্লাই দেয়া হচ্ছে, আবার যাদের হাইয়ার পার্চেজিং পাওয়ার আছে তাদের আসতে দেয়া হচ্ছে। খাদ্য-মন্ত্রীর কাছে আমি স্পষ্টভাবে জানতে চাই যে এই কর্ডনিং পুরোপুরি করা হবে কিনা এবং যখন থেকে খাদ্যনীতি ঘোষণা করা হবে তখন থেকে এই রেশন এলাকায় এক ছটাকও চাল পাওয়া যাবে কিনা?

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁহার আসন গ্রহণ করেন)

[5-50—6 p.m.]

**শ্রীরাম চাটার্জী:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে খাদ্য সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমার প্রথমেই মনে পড়ে যাচ্ছে গত ১৯ বছরের আমাদের খাদ্য আন্দোলনের কথা, আর তারই সঙ্গে মনে পড়ছে সেই শহীদদের কথা, যারা এতে প্রাণ দিয়েছিল। তাই আজকে আলোচনার প্রথমেই বলি, সেই শহীদদের কথা স্মরণ করে "ভাই শহীদ রে, ভুলি নাই ভুলি নাই রে তোর তাজা কলিজার খুন রে"। সে কথা আজকেও আমি ভুলতে পারি নি। স্যার, ওদিককার বেঞ্চ থেকে যখন সেই শহীদদের কথা শুনলাম তখন আমার বলতে ইচ্ছা হচ্ছে "ও'দের মুখে কলী চুণ লাগিয়ে দে রে"। স্যার, এই খাদ্য এমন একটা জিনিস এই বাংলাদেশে এতে যদি আমরা পরস্পরকে সহযোগিতা না করি বা এতে কোন বিঘ্ন ঘটাই তাহলে এটা সাকসেসফুল হতে পারে না। কিম্বা যেটুকু এগিয়ে যায় সেটুকু খুঁড়িয়ে খুঁড়িয়ে এগিয়ে যায়। তাই আমার কথা হল আজকে ওদিক থেকে যাঁরা বলছেন কো-অপারেসানের কথা তাঁরা যদি সত্যিকারের তা করেন তাহলে আমরা নিশ্চয় এগিয়ে যাবো বলেই আমি মনে করি। আমরা জানি খাদ্য ও'রা তোলেন

নি, লেভি করবার আগেই ও'রা ছেড়ে দিয়ে রেখেছিলেন এবং সেই ধান বেশীর ভাগ চলে গিয়েছে ও'দেরই সৃষ্ট কালোবাজারীদের গুদামে। যদিও আমরা জানি পুলিশ দিয়ে ওখান থেকে খাদ্য বার করা যাবে না, তবুও এ বিশ্বাস আমাদের আছে যে গরীব ক্ষেত মজুর, কৃষক এরা পুলিশকে নিয়ে গিয়ে জনসাধারণের সঙ্গে হাতে হাত মিলিয়ে সে খাদ্যকে বার করবে। সেজন্যই ও'রা আজকে ভাবছেন যে এরকম করলে ঠিক হবে না, বড় ঘাটতি হবে, বড়ই দুঃখ হবে, তবে ও'রা বলেছেন ঘাটতি যদি হয় বা দুঃখ যদি হয় তাহলে ও'রা ট্রাম বাস পোড়াবেন না। জনসাধারণ জানে যে তাদের ট্যাক্সের টাকা থেকেই এই ট্রাম, বাস হয়েছে তবুও তারা গিয়েছিল, যেমন যে বাড়ীতে অভাব আছে সেই বাড়ীর কর্তা যখন বাড়ীর হাঁড়ি ভাঙ্গে তখন সে জেনে-শুনেই ভাঙ্গে। তেমনি দেশের কর্তা জনসাধারণ জেনেশুনেই অর্থাৎ তারা জানে যে তাদের ট্যাকের ট্যাক্স থেকেই এ ট্রাম, বাস কিনতে হবে, তবুও তারা গিয়েছিল। কারণ দিনের পর দিন তাদের উপর যে অত্যাচার, অনাচার হয়েছে, যে গুলি চলেছে তার জন্যই তারা গিয়েছিল, তাতে তারা কোন অন্যায় করেনি। স্যার, আজকে ট্রাম, বাস নতুন করে হতে পারে কিন্তু যাঁরা নুরুল ইসলামকে গুলি করে মেরেছিলেন তাঁদের আমি জিজ্ঞাসা করি পারেন কি আজকে নুরুলকে ফিরিয়ে দিতে? আমরা জানি সে ক্ষমতা ও'দের নেই। জনসাধারণের টাকায় আবার ট্রাম, বাস, ট্রেন নতুন করে হয়েছে, নুরুলকে কিন্তু ফিরিয়ে দেন নি।

(সময় উত্তীর্ণ হওয়াতে বক্তা বসিয়া পড়েন)

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই খাদ্যমন্ত্রী ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। খোলা মন নিয়ে আমাদের সামনে খাদ্যনীতি পেশ করার জন্য, দল নির্বিশেষে সকলের সহযোগিতা কামনা করার জন্য। খাদ্য সমস্যাকে রাজনীতির উর্ধে রাখার জন্য আমরা সম্পূর্ণ পক্ষপাতি এবং ঘাটতি খাদ্য সমভাবে বণ্টনের জন্য যত রকম প্রচেষ্টা সরকারের পক্ষ থেকে হবে আমি আমাদের পক্ষ থেকে ডঃ ঘোষ'ক তার জন্য আন্তরিক সহযোগিতার প্রতিশ্রুতি জানাচ্ছি। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এই যে খাদ্যনীতি নিয়ে তাঁর দলের মধ্যে বেশ কিছুটা মতদ্বৈত দেখা দিয়েছে যা গতকাল এবং আজকের এখন পর্যন্ত এই বিষয়ে বিতর্কের মাধ্যমে পরিষ্কার হয়েছে। অবশ্য আমি একথা বলছি না যে ইঁদুরে এবং হাতীতে যা প্রভেদ আমাদের যুক্তফ্রন্টের বিভিন্ন দলের মধ্যে সেই পার্থক্য। তবে রণধীর সাহেব গতকাল এক বিবৃতিতে একথাই জানিয়ে দিয়েছেন, যা আমরা সংবাদপত্রে দেখেছি সেটা হচ্ছে এই যে পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকার কতগুলি কনফ্লিকটিং আইডিওলজির উপর প্রতিষ্ঠিত এবং তাঁরা যদি ন্যূনতম কর্মসূচী পালন করতে না পারেন তাহলে ফরাসী দেশের মত পশ্চিমবঙ্গেও ঘন ঘন মন্ত্রিসভা বদল হতে পারে। প্রস্তাবিত খাদ্যনীতির প্রধান দুর্বলতা হল এই যে এটা হচ্ছে একটা কমপ্রোমাইজ ফরমুলা অর্থাৎ জোড়াতালির ব্যবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অসম বিবাহের সন্তান-সন্ততিরা কোন কোন ক্ষেত্রে বিকলাঙ্গ হয়ে থাকে। আমি বলছি না যে এই খাদ্যনীতি বিকৃত তবে ইহা যে বিভ্রান্তিকর, অবাস্তব এবং অধিকাংশের পক্ষে ক্ষতিকর, সেটা আমার বিশ্বাস। কারণ রেশনিং-এর সঙ্গে খোলা বাজার চালু থাকলে যাঁদের ক্রয়ক্ষমতা আছে তাঁদের অসুবিধার সম্ভাবনা বেশী এবং যাঁরা অপেক্ষাকৃত নিম্নতম আয়ের তাঁদের কষ্ট হওয়ার যথেষ্ট সম্ভাবনা আছে। এটা আশা করা অন্যায় হবে না যে, খোলা বাজার চালু থাকলে চাল রেশনিং এলাকার চারিপাশে মাছির মত গিজ গিজ করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কন্ট্রোল করলে করাপশন বাড়বে অতএব কন্ট্রোল করা হবে না এটা সম্পূর্ণ অযৌক্তিক। যদি জনসাধারণের খাতিরে কন্ট্রোল প্রয়োজন হয় তাহলে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করতে হবে এবং করাপশনকে যতদূর সম্ভব বন্ধ করা যায়, নিয়ন্ত্রণ করা যায়, কমান যায় সেদিকে নজর দিতে হবে। তাই প্রস্তাবিত খাদ্যনীতিকে আমি কয়েকটি এ্যাম্পিউল ইনজেকশন দিয়ে সবল করবার দু'একটি প্রস্তাব মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর সামনে রাখতে চাই। আমার প্রথম প্রস্তাব হল এই এখনও যখন ২।৩ মাস সময় আছে তখন প্রোকিওরমেন্ট বা সংগ্রহের ব্যবস্থা আরো জোর চালিয়ে যতটা চাল সংগ্রহ করা যায় সে বিষয়ে দৃষ্টি দিতে হবে। ইংরাজীতে একটি কথা আছে

make hay while the sun shines The sun is shining, so we should not miss any opportunity to make hay.

দ্বিতীয় কথা হল যে আমাদের সংগৃহীত চাল রাখার ব্যবস্থা অর্থাৎ অয়ার হাউসিং ফেসিলিটিজ যথেষ্ট নয়। যেহেতু রেশনিং ব্যবস্থা চালু থাকবে সেহেতু অয়ার হাউসিং ফেসিলিটিজ আরো দিতে হবে, এবং ব্যাপক হওয়া দরকার, আরো বলিষ্ঠ করা দরকার। আমার তৃতীয় প্রস্তাব হচ্ছে যে বিভিন্ন গ্রামাঞ্চলে যেখানে মডিফায়েড র‍্যাশনিং চালু আছে সেগুলি আরো ব্যাপক, আরো কার্যকরী, আরো স্বার্থক করে তুলতে হবে তার জন্য যা কিছু ব্যবস্থা প্রয়োজন তা অবলম্বন করতে হবে।

[6—6-10 p.m.]

চতুর্থ কথা হল খুব বেশী যখন ঘাটতি আছে, আমাদের পশ্চিম বাংলায় যখন রেশন চালু আছে, তখন দেখতে হবে যে-কোন পরিবার উৎপাদক হোক আর খাদকই হোক ব্যবসায়ী ছাড়া কোন পরিবারের বিভিন্ন সদস্যের প্রয়োজনের চেয়ে বেশী যেন চাল মজুত রাখতে না পারে। এখন আমার প্রস্তাব হল মাথা পিছু ২ কুইন্টাল চালের বেশী কোন সদস্য না রাখতে পারে এইরকম যেন আইন করা হয় এবং আইন প্রয়োগ করা হয়। খাদ্য বণ্টনের সঙ্গে খাদ্যের উৎপাদন বিশেষভাবে জড়িত। সুখের বিষয় আমাদের শ্রদ্ধেয় খাদ্যমন্ত্রী উৎপাদনের ইঙ্গিত দিয়েছেন, তিনি হয়ত ভবিষ্যতে উৎপাদন নীতির পরিকল্পনা আমাদের সামনে রাখবেন। তিনি আমাদের একথাই বলেছেন দু-তিন বছরের মধ্যে পুরোপুরি আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হব। এবং সেই খাদ্যে প্রোটিন যুক্ত জিনিষ থাকবে। এটা খুব শুভ প্রচেষ্টা এবং এর প্রতি আমাদের যথেষ্ট সহযোগিতার আশ্বাস আমরা দিচ্ছি। এই ব্যবস্থা তাঁরা যদি ২।৩ বছরে কেন ৫ বছরের মধ্যেও করতে পারেন এবং এটা করা বিশেষ দরকার, যে উপায়েই হোক না কেন, বৃহৎ চাষীকে ঘেরাও করেই হোক, পি সি সরকারের ম্যাজিকের সাহায্যেই হোক বা গড়ের মাঠে বিরাট সভা-সমিতি করেই হোক, আমার দৃঢ় ধারণা পশ্চিমবঙ্গের গণদেবতা এবং গণদেবীগণ যুক্তফ্রন্ট সরকারকে পঞ্চায়ু না হয়ে শতায়ু হোক এই ইচ্ছাই জানাবে। কিন্তু দুঃখের বিষয় সেটা যদি না হয়, বাংলাদেশে আগামী পাঁচ বছরে খাদ্য সমস্যা না মেটে এবং অনর্থক কেন্দ্রের উপর দোষারোপ করা হয় এবং যারা বৈদেশিক সাহায্যের বিরোধিতা করেন তাঁরাই অনবরত মার্কিনী গমের জন্য বার বার কেন্দ্রের উপর তাগিদ দেন আমার মনে হয় ঠিক হবে না।

(এখানে লাল আলো জ্বলে যাওয়ায় মাননীয় সদস্য আসন গ্রহণ করিলেন।)

**শ্রীঅজিতকুমার বিশ্বাস:** মাননীয় স্পীকার মহাশয়, খাদ্যমন্ত্রী মাননীয় প্রফুল্লচন্দ্র ঘোষ মহাশয় যে প্রস্তাব আমাদের সামনে উপস্থিত করেছেন সেই প্রস্তাবের সমর্থনে আমি দুই-একটি কথা বলতে চাই। প্রথমেই তিনি খুব বিচার বিশ্লেষণ করে এই খাদ্যনীতি তৈরী করেছেন এই খাদ্যনীতি তৈরী করা প্রসঙ্গে বিরোধী সদস্যদের সঙ্গে তিনি শলাপরামর্শ করেছেন, তাঁদের মতামত গ্রহণ করেছেন এবং তিনি আরও আশ্বাস দিয়েছেন মূল্যবান সাজেশন এখানে কোন সদস্য উপস্থিত করেন সেটাও গৃহীত হতে পারে এবং তার পরিপ্রেক্ষিতে খাদ্যনীতি রদবদল হতে পারে। এ ছাড়া তিনি ১১ দফা কর্মসূচী ঘোষণা করে খাদ্য সংগ্রহ করার যে সিদ্ধান্ত করেছেন সেটা ছাড়া আজকের দিনে আর কোন পথ আছে বলে মনে করি না। এই খাদ্যনীতি মারফত যদি খাদ্য সংগ্রহ করা যায় এবং এই নীতি সঠিকভাবে কার্যকরী করতে পারি তাহলে পশ্চিম বাংলার কোন মানুষ নিরন্ন অবস্থায় থাকবে না বলে আমি বিশ্বাস করি। এই খাদ্য-নীতি অতি বলিষ্ঠ খাদ্যনীতি বলে আমি অভিমত দিতে চাই। এ ছাড়া আজকে বিরোধী পক্ষ থেকে কেউ কেউ বলেছেন যে ধানের দর এবং চালের দর বেঁধে দেবার ফলে জোতদার এবং বড় বড় চাষীরাই লাভবান হবে। কারণ ছোট ছোট চাষীদের হাত থেকে ধান চাল চলে গিয়েছে এবং তারা তো এ থেকে মূল্য পেতে পারবে না। আমি এই প্রসঙ্গে বলি এই কাজ কংগ্রেসী মন্ত্রীদের আমলে হওয়া উচিত ছিল, তাঁরা খাদ্য সংগ্রহ করেননি। পশ্চিম বাংলার ভবিষ্যত কি হবে এই ভেবে তাঁরা খাদ্য সংগ্রহ নীতি স্থগিত রাখেন। পশ্চিম বাংলায় যে নূতন সরকার আসবে তাঁদের যাতে দুর্ভিক্ষের সামনে মোকাবিলা করতে হয়, সেই কারণেই খাদ্য সংগ্রহ করেননি। তাঁরা মাত্র কয়েক হাজার মণ খাদ্য গুদামে রেখে এখান থেকে সরে গেছে। সেইজন্য যুক্তফ্রন্ট সরকারের সিদ্ধান্ত গ্রহণ করতে যদিও বিলম্ব হয়েছে কিন্তু তাঁদের পক্ষে এছাড়া অন্য পথ নেই বলে আমি মনে করি। কিছু কিছু কংগ্রেস সদস্য বলেছেন এই খাদ্যনীতি গ্রহণ করার ফলে

পশ্চিম বাংলায় দুর্ভিক্ষ আসবে। স্যার, পশ্চিম বাংলা একটা ডেফিসিট এরিয়া এবং এখানে খাদ্য সঙ্কট আছে। কংগ্রেস সরকার এখানকার খাদ্য সঙ্কটকে একটা পার্মানেন্ট সঙ্কট করে রেখে গেছে যাতে এখানকার মানুষ চিরস্থায়ীভাবে দুর্ভিক্ষ এবং অনটনের মধ্যে থাকে। দুর্ভিক্ষ এবং অনটনের মধ্যে থাকলে একটা জাতি পঙ্গু হয়ে যায় এবং আমরা দেখেছি উপযুক্ত খাদ্য না পাবার ফলে তারা পুরাপুরি পঙ্গু হতে চলেছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই যে, ওই পক্ষের লোক যত কটাক্ষই করুন না কেন আমার মনে হয় তাঁদের এই সমস্ত কটাক্ষের মূলে রয়েছে তাঁদের খাদ্যনীতি। এঁদের সময় যে লেভি এবং সিজ প্রথা ছিল সেটা চাষীকে অত্যাচার করেছে, চাষীর কাছ থেকে জোর করে ধান সংগ্রহ করেছে। কিন্তু আশ্চর্যের বিষয় সেই ধান যখন রাইসমিলওয়ালাদের কাছে পৌঁছে দিয়েছে তখন সেখান থেকে মাত্র ফিফটি পারসেন্ট নিয়েছে এবং তাঁদের কাছে বিক্রি করেছে ১৫।১৬ টাকা দরে। তাঁরা যে অবাধ বাণিজ্য করবার জন্য ৩৫ টাকা দরে বিক্রি করবার সুযোগ করে দিয়েছে তার কারণ হচ্ছে কংগ্রেস সংগঠন জনসাধারণের উপর ভিত্তি করে নয়, কালোবাজারী, মুনাফাখোরদের উপর ভিত্তি করে এঁদের প্রতিষ্ঠানের সৌধ গড়ে উঠেছে।

[6-10—6-20 p.m.]

**শ্রীশৈলেন্দ্রনাথ মুখার্জী:** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী যে আন্তরিকতা এবং সাহসের সঙ্গে খাদ্যনীতি ঘোষণা করেছেন তার জন্য আপনার মাধ্যমে আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং দেখছি যে তাঁর উদ্দেশ্য খুব মহৎ। তিনি যে সহযোগিতার হস্ত প্রসারিত করেছেন, সেই সহযোগিতা আমরা করব এবং সব সময় চেষ্টা করব গঠনমূলক সমালোচনা করে তাঁকে সাহায্য করতে। আমাদের সমালোচনা ধ্বংসাত্মক হবে না। আমরা দেখেছি বিরোধী দলে যাঁরা ছিলেন তাঁরা গঠনমূলক সমালোচনার পরিবর্তে ধ্বংসাত্মক সমালোচনা করায় খাদ্যের অভাব বেড়ে গিয়েছিল। খাদ্য আন্দোলনের ইতিহাস আমরা জানি তাতে উৎপাদন হয়নি, বরং সেটা ব্যাহত হয়েছে। আমরা আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে আশ্বাস দিতে চাই যে, আমরা গঠনমূলক সমালোচনা করব। আমার প্রথম কথা হচ্ছে তিনি ২১।২২।২৩ টাকা দরে ধান ক্রয় করবেন বলে ঠিক করেছেন। গত বছর এই সময় ২৫ টাকা করে দর ছিল, কিন্তু এ বছরে অধিকাংশ জায়গায় ৩০।৩২ টাকা দর হয়েছে। তিনি আশঙ্কা প্রকাশ করেছেন যে, যদি সংগ্রহ না হয় তাহলে অত্যাবশ্যক পণ্য আইন প্রয়োগ করবেন। তাহলে দেখা যাচ্ছে তাঁরও সন্দেহ আছে। সন্দেহ যদি থাকে তাহলে তিনি লেভি প্রথা তুলে দিচ্ছেন কেন। উৎপাদন পরিকল্পনা তিনি এখনও রাখেননি। আমার মনে হয় সংগ্রহের জন্য লেভি তুলে না দিয়ে সেটা যদি রাখতেন তাহলে একটা সুস্পষ্ট পরিকল্পনা আমাদের থাকত অন্ততঃ সংগ্রহের দিক থেকে আমরা সাকসেসফুল হতাম। তবে এটা মনে রাখবেন এবং আমারও বক্তব্য হচ্ছে ২৫ লক্ষ টন যদি সেণ্টার না দেন তাহলে গরীবের দুঃখ-কষ্ট নিশ্চিত।

বিশেষ করে গ্রামাঞ্চলে রেশনিং প্রথা—অর্থাৎ মডিফায়েড রেশান-এর ব্যবস্থা না করা যায় তাহলে সাধারণ লোকের দুর্দশা হবে, আর যাদের ক্রয়ক্ষমতা আছে, তারাই বাঁচবে। কিন্তু গরীব মানুষ মারা যাবে, সেই দর যদি আপনারা ঠিক করে না রাখেন। কলকাতায় যেমন বাঁধা দরে রেশন দিচ্ছেন, তেমনি গ্রামে চালের দরও ঠিক করে দিতে হবে। তা না হলে সাধারণ লোক মারা যাবে। কলকাতায় খাদ্য আন্দোলনের সময়ও রেশন ১৯০০ গ্রাম ছিল, তাই ১৭৫০ গ্রাম দিলে চলবে না। তাদের প্রয়োজনীয় রেশন না দিলে তারা কালোবাজার থেকে কিনবে। সেখানে আপনারা আশ্বাস দিচ্ছেন রেশনের পরিমাণ বাড়াবেন। কিন্তু কিভাবে বাড়াবেন তার কোন পরিকল্পনা নাই।

আর উৎপাদন সম্বন্ধে বলতে চাই আপনারা যে পরিকল্পনা করবার কথা বলেছেন তা অবিলম্বে কার্যকরী করুন। উৎপাদন বৃদ্ধি ও সরবরাহ বৃদ্ধি করুন। তা যদি না করেন তাহলে কিছুতেই কিছু হবে না। বিশেষ করে ঘাটতি বাংলাদেশে যে পরিবার পরিকল্পনা চালু আছে, সেটা জোরদার করুন। আপনি ঘনবসতির কথা বলেছেন, জনসংখ্যা বাড়ছে সে কথাও

বলেছেন। সুতরাং উৎপাদন বৃদ্ধি ও জনসংখ্যা কমানোর দিকে সচেষ্ট হবার জন্য আবেদন জানাচ্ছি। আমি পরিশেষে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, আপনার মত একজন সৎ, সাহসী ও চিন্তাশীল লোক খাদ্য দপ্তরের ভার নিয়েছেন। কারণ অন্য কোন লোক এই রকম দুরূহ দপ্তরের ভার নিতে সাহস করতেন না।

**Sri Nitaipada Sarkar:**

মাননীয় স্পীকার মহোদয়, আপনার মাধ্যমে [illegible] অভিনন্দন জানাই, তিনি ১৯ বছর পর দেশের জন্য একটা বিকল্প খাদ্যনীতি উপস্থিত করেছেন। এই খাদ্যনীতি সম্পর্কে আমাদের বিরোধী দলের অনেক সদস্য অনেক ফাঁকা কথা বলবার চেষ্টা করেছেন। তাঁরা [illegible] দিয়ে যুবক, মধ্যবিত্ত শ্রেণী, শ্রমিক, সাধারণ খেটে খাওয়া মানুষের প্রতি দরদের কথা এখানে উল্লেখ করেছেন, [illegible] তিলক কেটে সাধু সাজবার চেষ্টা করেছেন। কালোবাজারীদের কথা বলেছেন। কিন্তু বাংলা দেশের জনসাধারণ তাঁদের চিনতে ভুল করেন নাই। আর তাঁদের বক্তব্যে ও জনসাধারণ ভ্রান্ত হবেন না।

মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমাদের খাদ্যমন্ত্রীর কাছে কয়েকটি সুপারিশ [illegible]। খাদ্যনীতি সম্বন্ধে [illegible] সুপারিশ হলো। প্রথমতঃ আমরা খবর জানি কিছু কিছু [illegible] যারা উৎপাদক নয়, এই রকমের মজুতদারদের কাছে এখনো প্রচুর খাদ্যশস্য জমা আছে [illegible] এখনি উদ্ধার করা হোক এবং জনসাধারণের সহায়তায় সেটা উদ্ধার করার ব্যবস্থা করা [illegible] কিছু কিছু খবর পাচ্ছি তাদের [illegible] কিছু কিছু মজুত গোপন [illegible]। [illegible] গুলিও উদ্ধারের ব্যবস্থা করা হোক। তৃতীয়তঃ যে সব হাস্কিং মেসিন আছে, সেই হাস্কিং মেসিন দ্বারা সাধারণ উদ্বৃত্ত ধান মজুতদারব [illegible] প্রাইভেট ব্যবসায় করবার সুযোগ আছে। সেটা অবিলম্বে বন্ধ করে দেওয়া হোক। [illegible] প্রডিউসাররা একশো মণ ধান রাখতে পারতেন, আপনি বলেছেন, সেখানে আমার মনে হয় নন-প্রোডিউসার [illegible] ডিলারদের কথা বলতে চেয়েছেন। যাঁরা ব্যবসায় করতে চান, তাঁরা একশো মণ রাখতে পারেন। তাছাড়া আর কাউকে এই রকম ঢালাও [illegible] দেওয়া উচিত নয়।

[illegible] আপনারা একটু বিবেচনা করে দেখবেন। কেননা গ্রামাঞ্চলের মানুষ আরও অনেক অসুবিধা ও অভাবের মধ্যে রয়েছে। তাদের কিছু কিছু গম ও চাল দেওয়া যায় কিনা বিবেচনা করে দেখবেন। তাছাড়া গণ-কমিটি বা খাদ্য কমিটি গঠন করবার আভাস পাচ্ছি। সেই গণ-কমিটি গঠন করা সরকারী উদ্যোগে গ্রহণ করা হোক, এই আবেদন রাখছি। তাছাড়া যে উৎপাদন বৃদ্ধি করবার কথা বলেছেন, সেখানে দেখা যায় যে প্রয়োজন ফুরিয়ে গেলে বীজ যায়, সার যায় এবং সেচের ব্যবস্থা করা সত্ত্বেও সেখানে জলের অভাব।

সেচের খালগুলি শুকিয়ে পড়ে রয়েছে, পাঁচ বছর ধরে ডীপ টিউবওয়েলগুলি সেখানে অকেজো অবস্থায় পড়ে আছে। আমার প্রস্তাব হল—অবিলম্বে আগামী এক বছরের মধ্যে ঐ খালগুলি সংস্কার করে ডীপ টিউবওয়েলগুলি চালু করা হোক। যাতে ক্ষেতে, খামারে সেই জল পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থা করা হোক, তাহলে কৃষকরা সেখানে তিনটা ফসল তুলতে পারবে। যদি তারা দু-তিনটা ফসল তুলতে পারে তাহলে, আমাদের পশ্চিমবাংলার খাদ্য সমস্যা অনেকখানি মিটে যাবে এবং খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা অগ্রসর হবে।

তাছাড়া আর একটা কথা, আমাদের নদীয়া জেলা, একটা ডেফিসিট জেলা। গত বছর আপনার মনে আছে, আমাদের পুরাতন যিনি মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি খাদ্যমন্ত্রীও ছিলেন, তিনি ফুলিয়াতে গিয়ে এক বিবৃতি দেন এবং তারপরই দেখা গেলো সেখানে জিনিষপত্রের দাম অগ্নিমূল্য হয়ে গেলো। তিনি মাঝে মাঝে যে সমস্ত স্ট্যাটিসটিকস উপস্থিত করতেন, তার কোন

চাষী, জোতদার, জমিদারদের সাহায্য করা। তারপর র‍্যাশানিং এরিয়া সম্বন্ধে আপনারা বলেছেন যে খাদ্যের দাম র‍্যাশানিং এরিয়ায় যেমন থাকবে মডিফায়েড র‍্যাশানিং এরিয়াতেও সেইদাম থাকবে। আমি বলবো এই খাদ্যনীতি গরীবের পক্ষে সহায়ক হবে না, কারণ পল্লী অঞ্চলে মডিফায়েড র‍্যাশানিং হবে কিনা তা সঠিকভাবে বলেননি। মডিফায়েড র‍্যাশানিং এরিয়ার প্রত্যেককে কেজিতে চাউল ও গমের দাম চার আনা কম করে দিন। কিন্তু তা আপনারা দিচ্ছেন না। টাউনে র‍্যাশানের দাম আপনারা ঠিক রেখে দিয়ে যাচ্ছেন। টাউনে যে র‍্যাশান দেন তাতে ২৫০ গ্রাম এক্সট্রা বাড়ান উচিত ছিল কিন্তু তাও বাড়ান হয়নি। কংগ্রেস যা দিয়েছে তাই আপনারা রেখে দিয়েছেন। আমি প্রস্তাব করছি যে অন্ততঃ হাজার গ্রাম চাল মাথাপিছু এক্সট্রা দেওয়া হোক। পাড়াগাঁয়ে যে র‍্যাশান দেওয়া হবে সেখানে চার আনা পার কেজি চাউল ও গমের দাম কম নেওয়া হোক আর একটা কথা বলতে চাই ১০০ মণ যে ধান রাখার কথা বলেছেন সে সম্বন্ধে আমি বলবো যে সেটা ৫০ মণ করা হোক। এটা যদি ১০০ মণ থাকতে দেওয়া হয় তাহলে বড়লোক এবং চোরাকারবারীদের উৎসাহ দেওয়া হবে। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে এটা ৫০ মণ করা উচিত। খাদ্য নীতি কারো নিজস্ব নীতি নয়, আপনাদের দেশের মানুষের সেবা করার অধিকার একমাত্র নেই আমাদেরও সেই অধিকার আছে তাই আপনাদের কাছে অনুরোধ, আমরা যে কথা বলছি নিজেদের প্রাণ থেকে সে কথা বলছি, যদি খাদ্য সমস্যার সত্যিকারের সমাধান হয় তাহলে নিশ্চয়ই এই গভর্নমেণ্ট থাকবে। একটা দেশের গভর্নমেণ্ট যদি ভালভাবে কাজ করে তাহলে নিশ্চয়ই তারা থাকবে এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রশান্তকুমার গায়েন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ একটা জিনিস লক্ষ্য করছিলাম পড়েও ছিলাম ছোটবেলায়,

full of sound and fury, signifying nothing.

একটা সামান্য ব্যাপার নিয়ে হৈ চৈ হয়ে গেল, গোড়াতেই আমরা ঠিক বুঝেছিলাম যে কথা বলছিলেন সেই কথাটাই স্থিরীকৃত হল, আপনি সেটা রায় দিলেন। কথাটা এই জন্য বললাম যে প্রফুল্লচন্দ্র সেনের খাদ্যনীতিরও এই রকম ছিল। তিনি ঠিক এই রকম বহ্বারম্ভে লঘুক্রিয়ার মত অনেক কথাই আমাদের বলেছিলেন, ক, খ, গ,, ঘ, প্রভৃতি নানা রকম শ্রেণী ভাগ করে, বাংলা দেশের মানুষ আবার নূতন করে বর্ণপরিচয় পড়তে সুরু করলাম অর্থাৎ ক, খ, গ, ঘ-এর পর ঙ, চ, ছ, সমস্ত বর্ণগুলিই শেষ করলাম এবং আমাদের নূতন করে ব্যাঞ্জন বর্ণ এবং স্বরবর্ণ ধারাপাত সবই শিখিয়েছেন। ধারাপাতের কথা এই জন্য বল্লাম, আপনারা নিশ্চয়ই জানেন যে এই খাদ্যনীতির ব্যাপারে তিনি একদিন বলেছিলেন যে লেভি প্রথা চালু করা হোক, আমরা জানি সেই লেভি প্রথার মাধ্যমে কি জিনিস তিনি বাংলাদেশে এনেছেন এবং আমরা দেখেছি সেই লেভি প্রথার আওতা থেকে জলা জমি, পুকুরও বাদ যায়নি, ঐ রাইটার্স বিল্ডিং-এর উপরতলায় বসে থেকে তিনি স্বপ্নাদিষ্ট হয়ে বলে দিলেন যে যাও তোমার গ্রামে এত ধান হয়েছে সুতরাং তোমাকে এত ধান লেভি হিসাবে দিতে হবে। তিনি জমির উপর লেভি ঠিক করলেন কিন্তু আসলে কত ধান হয়েছে তা নিয়ে মাথা ঘামাবার কোন প্রয়োজন তিনি মনে করেননি। আমরা দেখেছি মহম্মদ বিন তুগলোকের রাজত্বের পরে শ্রীপ্রফুল্লচন্দ্র সেনের রাজত্বে সেই রকম লেভি প্রথা চালু করা হল এবং যার ফল, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবং এখানকার অনেক সদস্যরও জানা আছে যে হাইকোর্টে সরকারের বিরুদ্ধে অনেক কেস ঝুলছে। অত্যন্ত দুঃখের কথা যে সরকার এমন একটা আইন করলেন যে আইনের প্রোটেকশনের ফলে সরকার নিজে লাভবান হতে পারলেন না, আজ পর্যন্ত একটা কেসেও সরকার জিততে পারেননি উপরন্তু তাঁদের যারা বি ডি ও; জে এল আর ও; এস এল আর ও ছিলেন তাঁদের একসট্রা টি-এ বিল দিতে হয় ঐ হাইকোর্টে কেস এ্যাটেন করার জন্য। যাইহোক, মাননীয় স্পীকার মহাশয়, আমরা অত্যন্ত আনন্দিত হয়েছি যে গতবার কংগ্রেস সরকার সমাজতন্ত্রের নাম করে বাংলাদেশে যে মাইলোতন্ত্র প্রতিষ্ঠা করার চেষ্টা করেছিলেন, আমেরিকা সাম্রাজ্যবাদীদের হাতে হাত মিলিয়ে চক্রান্ত করে আমাদের দেশের মানুষকে পশুর খাদ্য খাওয়াবার যে চেষ্টা করেছিলেন সেই চেষ্টা যে ব্যর্থ হয়ে গিয়েছে সেজন্য আমরা খুব আনন্দিত। বাংলাদেশের মানুষ আনন্দিত হয়েছে এই কারণে যে ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ মহাশয়ের খাদ্য নীতির মধ্যে কোথায়ও মাইলোর আভাস নেই এবং কাঁচকলা ভক্ষণ হুকুমও দেখতে পাই না। আমি আমার বক্তৃতা দীর্ঘ করবো না, শুধু কয়েকটি সাজেশন

খাদ্যমন্ত্রীর কাছে রাখতে চাই। প্রথম সাজেশন হচ্ছে তিনি একথা বলেছেন যে উদ্বৃত্ত এলাকায় ওয়ানফোর্থ ধান রেখে চলে আসবে, বাদবাকী ধানটা ওয়ানফোর্থ ধান না হয়ে ওয়ানথার্ড হওয়া যুক্তিসঙ্গত বলে আমার মনে হয়। দ্বিতীয় কথা এই প্রসঙ্গে খাদ্যমন্ত্রীকে বলতে চাই যে আজকে সরকারের কোন গ্র্যানারি নেই, গ্র্যানারি না থাকার ফলে, খাদ্যশস্য মজুত করার কোন সুবিধা না থাকার ফলে আমাদের দেশে প্রচুর পরিমাণে খাদ্যশস্য নষ্ট হয়। আমি মাননীয় খাদ্যমন্ত্রীর এই বিষয় বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করতে চাই যে তিনি যদি বিভিন্ন অঞ্চলে নূতন করে গ্র্যানারি খুলবার পরিকল্পনা করেন এবং সেজন্য বেসরকারী মানুষকে সুযোগ সুবিধা দেন, যাঁরা ঘর ভাড়া খাটাতে রাজী আছে তাঁদের ঘর বাড়ী নিয়ে সেখানে যদি গ্র্যানারি করা হয় তাহলে সেটা ভাল কাজ হবে। তৃতীয় কথা হচ্ছে তিনি যেটা বলেছেন ১০০ মণ সেটা ঠিক নয়। বৈশাখ মাস থেকে অগ্রহায়ন মাস পর্যন্ত এখনও ৮ মাস সময় বাকী, আমরা জানি মানুষের মাথা পিছু ৩০ সের ধান হলে চলে যায় সেখানে এই ৮ মাসে ৬ মণই যথেষ্ট এবং সেই ৬ মণের উপর গ্রামের মানুষের মুড়ি পান্তা খাওয়ার জন্য ১ মণ এক্সট্রা ধরে দিন, তাহলে মাথা পিছু ৭ মণ হিসাবে ধান রাখবার সুযোগ করে দিন, সেখানে ১০০ মণ রাখার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। যারা উৎপাদক তাদের সম্বন্ধে এইটুকু বলা যায় বিঘা প্রতি ৫ মণের বেশী যেন তাদের না দেওয়া হয়। আমার সর্বশেষ কথা হচ্ছে যখন আমাদের এই জনপ্রিয় সরকার গ্রামে যাবেন ধান চাল সংগ্রহ করবার জন্য তখন তাঁরা বিভিন্ন গ্রামাঞ্চলে যে সমস্ত ধর্মগোলা আছে কিম্বা যে সমস্ত বেসরকারী প্রতিষ্ঠান আছে, যারা গ্রামের মানুষের বিপদের দিনে এসে দাঁড়ায় তাদের সঙ্গে যেন সহযোগিতা করেন, তাদের সহযোগিতা নিয়ে আমাদের খাদ্যসমস্যাকে যেন সমাধান করার চেষ্টা করা হয়।

•

[6-30—6-40 p.m.]

**শ্রীপ্রভাকর পাল:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে খাদ্যনীতির আলোচনায় অংশগ্রহণ করতে উঠে আমাদের যিনি বর্তমান খাদ্যমন্ত্রী মাননীয় প্রফুল্ল ঘোষ মহাশয়কে আমি আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এই কারণে ধন্যবাদ জানাচ্ছি যে তিনি পশ্চিমবাংলার মানুষকে এই আশ্বাস দিয়েছেন যে, আগামী ২-৩ বছরের মধ্যে পশ্চিমবাংলাকে তিনি খাদ্যে স্বাবলম্বী করবেন। তিনি এখানে ঘোষণা করেছেন শুধু তণ্ডুল জাতীয় খাদ্যের কথা বলেন নি তিনি বলেছেন অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিস যেমন তেল, ডাল, ডিম, মাছ, মাংস, দুধ প্রভৃতি খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করবেন—এই কারণে তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে আমরা যারা বাংলাদেশের মানুষ, আমরা যারা গরীব সাধারণ মানুষ আমরা যা খাদ্য খাই তাতে প্রোটিন জাতীয় জিনিস ভিটামিন জাতীয় জিনিস, স্নেহ জাতীয় জিনিস এত কম থাকে তাতে আমাদের স্বাস্থ্য আমরা রাখতে পারি না। স্পীকার স্যার, আপনি জানেন যে আমাদের বাঁচার জন্য দৈনিক অন্ততঃ তিন হাজার কেলোরি প্রয়োজন হয়, কিন্তু খুব দুঃখের কথা আজকে আমরা পাই গড়ে মাত্র ১,২০০ থেকে ১,৫০০ কেলোরি। মাননীয় খাদ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি, তিনি আগামী তিন বছরের মধ্যে এই দিকে সম্পূর্ণভাবে না হলে প্রায় পুরোপুরি স্বাবলম্বী হওয়ার আশ্বাস দিয়েছেন। আমি জিজ্ঞাসা করতে চাই, তিনি আগামী তিন বছরের মধ্যে ১,২০০ থেকে ১,৫০০ কেলোরি যে পাই তার চেয়ে কত বেশী কেলোরি তিনি আমাদের জোগাতে পারবেন এবং তিনি বলুন যে আমাদের তিন হাজার কেলোরি পেতে কত বছর লাগবে। সেই সঙ্গে সঙ্গে আরেকটি কথা বলতে চাই যে, গ্রামের যারা গরীব মানুষ যাদের ক্রয়ক্ষমতা অত্যন্ত কম তাদেরকে এক কেজি ৭৫০ গ্রাম খাবার দিচ্ছেন এবং এই খাবার দেওয়া হচ্ছে স্ট্যাটুটারী এলাকাতে সেখানে যারা বুদ্ধিজীবী মানুষ এবং যারা শ্রমজীবী মানুষ তাদের সমান হারে কেন দিচ্ছেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনি বোধ হয় জানেন এখানে বুদ্ধিজীবী মানুষের যা প্রয়োজন হয় একজন শ্রমজীবী মানুষের প্রয়োজন অনেক বেশী—আমার মনে হয় একজন শ্রমজীবী মানুষের অন্তত ২২ আউন্স প্রয়োজন হয়, সেখানে আপনি দিচ্ছেন মাত্র ১০ আউন্স এবং শ্রমজীবী মানুষের ক্রয়ক্ষমতা কম তারা এই তণ্ডুল জাতীয় খাওয়ার পরিপূরক হিসাবে অন্য কোন খাদ্য কিনে খেতে পারে না। সেজন্য আমি প্রস্তাব করব যে, যারা শ্রমের উপর নির্ভরশীল, যারা শ্রমজীবী তাদের খাদ্যের পরিমাণ আপনি কিছু বাড়ান। সঙ্গে সঙ্গে একটা কথা নিবেদন করতে চাই যে, আপনি

নিশ্চয়ই জানেন যে, পশ্চিমবাংলায় লোকসংখ্যা প্রায় ৪ কোটি ১০ লক্ষ এবং তার মধ্যে ৮৮ লক্ষ লোককে আপনি স্ট্যাটুটারী রেশনিং-এর মধ্যে রেখেছেন আর বাকি অধিকাংশ লোকই গ্রামে বাস করে এবং তারা স্ট্যাটুটারী রেশনিং এলাকার মধ্যে নয় এবং যারা গ্রামে বাস করেন তাদের ... ৩৪ হাজার কৃষক পরিবার আছে।

(At this stage the red light was lit.)

**Shri Radhika Banerjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যুক্তফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী খাদ্যনীতি ঘোষণা ক... কংগ্রেস বেঞ্চের কাছে আবেদন করেছেন, নির্দলীয় সদস্যদের কাছে আবেদন করেছেন ... মূল্যবান সমালোচনা দ্বারা তাদের মতামত দিয়ে সরকার যেন এই খাদ্যনীতিকে আরও শক্তি... করে তোলেন। তাঁর আহ্বানে সাড়া দিয়ে আমি ... এই সরকারের খাদ্যনীতি... বিনীতভাবে দু-একটা সাজেসন উপস্থিত করছি। আমাদের খাদ্যমন্ত্রী তাঁর নীতি ঘোষণ... সময় এই কথা বলেছেন যে, উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা নিয়ে আজ তিনি উপস্থিত হয়েছেন... শুধু সুষম খাদ্যবণ্টনের ব্যবস্থার কথা বলেছেন। এই সুষম বণ্টন যদি করতে হয় ... প্রকিওরমেন্ট ব্যবস্থাকে আরও শক্তিশালী করতে হবে বলে মনে করি। আজকে প্রথমে ... পার্লামেন্টারি আলোচনা হয়েছিল, মাননীয় খাদ্যমন্ত্রী ফুড কর্পোরেশন থেকে যে খাদ্য সংগ্রহ করা হয়েছে তার কথা বলেছেন, তাতে দেখেছি খাদ্য সংগ্রহ খুব বেশি হয় নি। গতকাল ... রেশনিং এলাকার বাইরে গিয়েছিলাম, দেখেছি লরী করে হাজার হাজার মণ চাল চলে যাচ্ছে। ... রিপোর্ট আমার কাছে আছে। বর্ধমান ও বীরভূম থেকে হাজার হাজার মণ ধান... বাইরে চলে যাচ্ছে। সুতরাং আজকে এই সংগ্রহ নীতিকে আরও জোরদার ... জন্য সচেষ্ট হতে হবে। আমরা দেখেছি কংগ্রেস সরকারের যে খাদ্যনীতি ছিল তার ফলে আমাদের সরকার প্রতিষ্ঠিত হবার আগে চোরাকারবারীরা এবং মজুতদাররা, মিলমালিকরা ... পরিমাণ চাল মজুত করেছে। আমি অনুরোধ করব মিলের যে পুরান স্টক, পাইকার ব্যবসাদারদের যে পুরান স্টক তা শীঘ্রই বের করার জন্য আমাদের চেষ্টা করতে হবে। এই ... যদি আমাদের বের করতে হয় তাহলে সরকারের পলিসিকে জনসাধারণের এগিয়ে এসে সহযোগিতা করতে হবে এবং সরকার পক্ষ থেকে এই সহযোগিতার জন্য জনসাধারণকে আহ্বান জানাতে হবে। সরকারপক্ষ থেকে বিভিন্ন স্তরে, জেলা স্তরে, মহকুমা স্তরে, থানা স্তরে, সব স্তরে, গণকমিটি করা হোক যাদের সঙ্গে অ্যান্টি-হোর্ডিং, ডি-হোর্ডিং ড্রাইভ-এর সঙ্গে সম্পর্ক রেখে যাতে জনসাধারণ সহযোগিতা করতে পারেন। এবার নং ধারায় আমাদের খাদ্যমন্ত্রী ... কথা বলেছেন যে উৎপাদক নয় এরূপ কোন লোক একশত মণ ধান বা সেই অনুপাতে চাল রাখলে তাকে সরকারের কাছে মজুতের পরিমাণ ঘোষণা করতে হবে এই সম্বন্ধে আমি বলি এক শত মণ নয়, তিরিশ থেকে চল্লিশ মণ ধান যাতে মজুত করতে পারে, তার যাতে রিটার্ন দিতে পারে সেই ব্যবস্থা করা হোক। আর একটি অনুরোধ করছি তা হল এই যে বার একর ইরিগেটেড ল্যান্ড এবং সমপরিমাণ নন-ইরিগেটেড ল্যান্ড যাদের আছে তাদের পরিবারের খাদ্য কোটার পরে যদি উদ্বৃত্ত থাকে তা যেন সংগ্রহ করা হয় এবং তার জন্য জনসাধারণের সহযোগিতার জন্য যেন আহ্বান জানান হয়।

[6-40—6-50 p.m.]

**শ্রী বিনোদবিহারী ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে খাদ্যনীতি রেখেছেন তাতে বিভিন্ন দিক আলোচনা হয়েছে। ১১ দফা প্রস্তাব তিনি সেখানে রেখেছেন, কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি যে খরা অঞ্চলের অধিবাসীদের জন্য তাদের খাদ্য সমস্যার সমাধানের জন্য কোন সুস্পষ্ট নীতি এতে নেই। আমি এই প্রসঙ্গে বাঁকুড়া জেলা খরা অঞ্চলের কি খাদ্যাবস্থা তা এই সভায় তুলে ধরতে চাই। আপনি জানেন যে গতবছর পর্যন্ত এই বাঁকুড়া জেলা বিভিন্ন জেলায় অধিবাসীদের মুখে অন্ন জুগিয়ে এসেছে, কিন্তু সেই বাঁকুড়া জেলাতে খরার জন্য এই বৎসর তীব্র খাদ্যাভাব দেখা দিয়েছে। সেখানে এখন কৃষকের ঘরে ধান নেই, চাল নেই, বহু পরিবারকে আমি জানি যে সপ্তাহে ৩-৪ দিন গম খেয়ে বেঁচে আছে, এমন পরিবারকেও আমি জানি যে সপ্তাহে ২-৩ দিন উপোষ দিতে হয়। মজুরদের

বেতন অত্যন্ত কম, সোয়া এক টাকা থেকে দেড় টাকা। অনেক সময় দেখা যায় কাজের অভাবে ১২ আনা থেকে এক টাকা পর্যন্ত মজুরীতে কাজ করতে হয়। এই অল্প দিনমজুরীর ফলে তাদের পক্ষে উচ্চ মূল্যে খাদ্যদ্রব্য ক্রয় করা সম্ভবপর হয় না। এইসমস্ত সমস্যা প্রায় সমস্ত পশ্চিমবাংলায় দেখা দিয়েছে তীব্রভাবে, কিন্তু বর্তমান খাদ্যনীতিতে পল্লীগ্রামের খরা অঞ্চলকে কিভাবে বাঁচিয়ে রাখা যাবে সে সম্বন্ধে কোন স্পষ্ট নীতি এতে নেই। আমি এই প্রসঙ্গে যে ১১ দফা খাদ্যনীতি আছে তার কয়েকটা বিষয় আলোচনা করতে চাই। বর্তমান খাদ্যনীতির চতুর্থ প্রস্তাবে বলা হয়েছে যে, ধান ও চাল সংগ্রহের দাম হবে মণ প্রতি ২১-২২-২৩, চাল ২৯-৩৬৷৷-৩৮ টাকা। এর ফলে কৃষকরা উপকৃত হবে, কিন্তু তাদের নিজেদেরই ধান-চাল ক্রয় করতে হবে, ফলে খরা অঞ্চলের অধিবাসীদের পক্ষে তা কষ্টদায়ক হবে। ৭নং প্রস্তাবে বলা হয়েছে যে ঘাটতি ও খরা পীড়িত অঞ্চলে যে ধান বা চাল সংগৃহীত হবে তার সমস্তটাই সেই অঞ্চলে থাকবে। খরা অঞ্চলের খাদ্যাভাবের যে ছবি তা আমি এর পূর্বে দিলাম—আমি বুঝতে পারছি না যে সেই অঞ্চলে সংগ্রহের প্রশ্ন উঠে কিভাবে। অত্যন্ত দুঃখের সঙ্গে আমি জানাচ্ছি যে বর্তমান সরকারের খাদ্যনীতি খরা অঞ্চলের সরবরাহের কোন সুস্পষ্ট নীতি এই প্রস্তাবে নেই। ৮নং প্রস্তাবে বলা হয়েছে যে বিধিবদ্ধ রেশন এলাকা ভিন্ন অন্য যেখানে চাল-গম সরবরাহ করা হবে তা হবে রেশন এলাকার দামে। পল্লীগ্রামের এম আর সপে যে সরবরাহ করা হয় তাতে দেখা যায় যে, প্রতিসপে মাত্র ৫ কুইন্টাল গম দেয়া হয়, বর্তমানে কোনরকম চাল সরবরাহ করা হয় না। এই যে গম সরবরাহ করা হয় তাও নিয়মিতভাবে করা হয় না, যার ফলে যে খাদ্যশস্য সেখানে সরবরাহ করা হচ্ছে সে নামেমাত্র সরবরাহ করা হচ্ছে। এই যে সাবসিডি দেবার কথা হয়েছে, এটা আমার মনে হয় যে ভাঁওতা ছাড়া পল্লীগ্রামের কাছে আর কিছু নয়।

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁহার আসন গ্রহণ করেন)

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষঃ** মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের খাদ্যমন্ত্রী সর্বজন শ্রদ্ধেয় ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ যে খাদ্যনীতি এখানে ঘোষণা করেছেন তাকে যুগান্তকারী আখ্যা না দিতে পারলেও এক যুগোপযোগী বলিষ্ঠ নীতি হিসাবে আমি অভিনন্দিত করছি। কারণ এই নীতিতে একদিকে যেমন বাংলাদেশের কংগ্রেস সরকারের তথাকথিত বৈপ্লবিক খাদ্যনীতিতে জর্জরিত নিরন্ন বুভুক্ষু জনসাধারণের আশা-আকাঙ্খা প্রতিফলিত হয়েছে এবং বঞ্চিত কৃষক কুলের মনে উৎসাহ উদ্দীপনা সৃষ্টি করেছে অপরদিকে তেমন ব্যবসায়ী, চোরাকারবারী এবং কালোবাজারীদের মনে হতাশা ও দীর্ঘশ্বাসের সৃষ্টি করেছে এবং শ্রেণীস্বার্থপুষ্ট এই সমস্ত কংগ্রেসীদের মধ্যে ক্রন্দনরোলের সৃষ্টি করেছে এই বিধানসভার ভেতরে এবং বাইরে। আর একটা কথা উঠেছে—আমরা দেখতে পাচ্ছি ডঃ ঘোষ যে নীতি ঘোষণা করেছেন তাকে যদি আমরা আলোচনা করি তাহলে সবচেয়ে দুটো কারণে আমরা তাঁকে ধন্যবাদ জানাবো- সেই দুটো কারণ হচ্ছে, জেলার অভ্যন্তরে এবং বাইরে কর্ডন উঠিয়ে দেয়া এবং বর্তমান লেভী প্রথা বাতিল করা হবে।

গত বছর তদানীন্তন খাদ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় যে খাদ্যনীতি ঘোষণা করেছিলেন এবং যাকে তাঁর কংগ্রেসী পারিষদবর্গ ময়ূর পুচ্ছের মত বৈপ্লবিক আখ্যা দিয়েছিলেন তার দুটি স্তম্ভ কর্ডনিং এবং লেভি বাংলাদেশের জনসাধারণের জীবনে যে হতাশা এবং গভীর মর্মবেদনার সৃষ্টি করেছিল আজকে আমাদের খাদ্যমন্ত্রী এই দুটি জিনিস রহিত করতে পেরে বাংলাদেশের জনসাধারণের কৃতজ্ঞতাভাজন হয়েছেন। তারপর কংগ্রেস পক্ষ থেকে যে কথা আলোচনা করা হয়েছে সেটা হচ্ছে ধানের দর নিয়ে। ধানের দর ২১-২২-২৩ টাকা যে বেঁধে দেওয়া হয়েছে সেটা ঠিকই হয়েছে। কারণ এর ফলে কৃষকদের মনে একটু উচ্চ বা উচিত মূল্য পাওয়ার ফলে অধিক শস্য ফলাবার উৎসাহের সৃষ্টি হবে বলেই আমি মনে করি। শুধু একটা বিষয় আমার কাছে একটু অস্পষ্ট হয়েছে, সেটা এই খাদ্যনীতির ১১নং ধারায় এবং আমি মনে করি খাদ্যমন্ত্রী মহাশয় এরপর যখন সংশোধন করে খাদ্যনীতি পরিবর্তন করবেন তখন সেটা সম্পূর্ণরূপে পরিষ্কার করে দেবেন। আমি জানি বাংলাদেশ খাদ্যতে স্বয়ংসম্পূর্ণ নয়। কিন্তু বাংলাদেশের যে উৎপন্ন দ্রব্য এবং বাইরে থেকে যে পরিমাণ খাদ্য আমরা পেয়ে থাকি সেই পরিমাণ খাদ্যই

যদি আমরা বাংলাদেশের সীমার মধ্যে সীমিত রাখতে পারি তাহলে আমাদের সুসম বণ্টনের ফলে দেশের জনসাধারণের দুঃখকষ্ট লাঘব করতে পারবো বলেই আমি মনে করি। কিছুদিন আগে খবরের কাগজে ধারাবাহিকভাবে খবর বেরিয়ে যাচ্ছে যে এখান থেকে চাল অন্য প্রদেশে চলে যাচ্ছে বা অন্যান্য খাদ্যদ্রব্য পাচার হয়ে যাচ্ছে। এ দিকে খাদ্যমন্ত্রী যাতে লক্ষ্য রাখেন এবং কনজারভেশান অফ ফুড পলিসি যাতে তিনি ভালোভাবে গ্রহণ করতে পারেন সেজন্য তাঁকে আমি অনুরোধ জানাবো। খাদ্য বণ্টনের সঙ্গে খাদ্য উৎপাদন যেন অঙ্গাঙ্গীভাবে জড়িত। তার জন্য অনুরোধ করবো যে দেশের কৃষিব্যবস্থার ফলে যাতে ভালোভাবে খাদ্য উৎপাদন হয় এবং বিঘা প্রতি বা একর প্রতি ফলন যাতে বর্ধিত হয় তাতে যদি অন্যান্য জায়গার ধান উৎপাদন প্রণালীও অনুসরণ করতে হয় তা করে তার ব্যবস্থা করুন। স্যার, আমি জানি ডঃ ঘোষ একজন বিখ্যাত রসায়নবিদ। রসায়নের ছাত্র হিসাবে তাঁর কাছে আমার অনুরোধ যে সুসম খাদ্যব্যবস্থার কথা তিনি যা বলেছেন সেই সুসম ব্যবস্থা আমাদের রাসায়নিক ব্যবস্থায়ও হতে পারে। প্রোটিন, কার্বহাইড্রেট স্টার্চের আনুপাতিক সমন্বয়ে আমরা যদি খাদ্য তৈরি করার জন্য এপ্লায়েড কেমিস্ট্রি বা যাদবপুর ফুড টেকনলজি ডিপার্টমেন্টের ছাত্রদের উৎসাহিত করতে পারি তাহলে হয়তো অদূর ভবিষ্যতে একদিন বাংলাদেশের খাদ্যসমস্যার সমাধান হতে পারে বলেই আমি বিশ্বাস করি। মাননীয় স্পীকার মহাশয়, বাংলাদেশকে নানারকমে প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে চলতে হচ্ছে। দেশে খাদ্য ঠিকমত নেই, কৃষকের ঘরে ধান নেই এবং দিল্লীর কেন্দ্রীয় সরকার আমাদের প্রতি বিমাতৃসুলভ ব্যবহার করেছেন। কিন্তু তা সত্ত্বেও আমাদের মাননীয় খাদ্যমন্ত্রিমহাশয় যে সাহসিকতাপূর্ণ বলিষ্ঠ খাদ্যনীতি ঘোষণা করেছেন আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তবে ভয় হচ্ছে এই খাদ্যনীতিকে বানচাল করার জন্য অনেক রকম চক্রান্ত চলতে পারে। তাই এই নীতির সঙ্গে আমাদের আরো ঘোষণা করতে হবে যাতে আমরা এইসমস্ত চক্রান্ত বানচাল করতে পারি। আজকে আমরা দেখছি কংগ্রেসই ডাঃ জ্যাকল ও মিঃ হাইডের নীতি অনুসরণ করেছেন। বিধানসভার ভেতরে তাঁরা অনেকরকম ভাবে জনসাধারণের জন্য চোখের জল ফেলেছেন, কিন্তু আমার মনে হয় বিধানসভার বাইরে তাঁদের দলের লোকেরা আবার চক্রান্ত করে এই বলিষ্ঠ খাদ্যনীতিকে বানচাল করার চেষ্টা করবেন। তাই খাদ্যমন্ত্রী এবং মন্ত্রিসভার কাছে আমার অনুরোধ এই ১১ দফা খাদ্যনীতি সঙ্গে আরো একটা নীতি জুড়ে দিন, সেটা হচ্ছে যারা এই খাদ্যনীতি বানচাল করার বিন্দুমাত্র চেষ্টা করবে তাদের সেই চেষ্টা কঠোর হস্তে দমন করার চেষ্টা করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-50—7 p.m.]

**শ্রীপঙ্কজ মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই খাদ্যনীতির বিতর্কে যোগদান করে সর্বপ্রথমেই শ্রদ্ধেয় খাদ্যমন্ত্রী মহাশয়কে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। বর্তমান সরকার যখন পূর্বে বিরোধী পক্ষের ভূমিকা অবলম্বন করেছিলেন সেই সময় আমাদের পশ্চিমবাংলায় যে খাদ্যাভাব আছে একথা তাঁরা স্বীকার করেন নি। কেবলমাত্র প্রচার করে বেড়াতেন যে, পশ্চিমবাংলায় খাদ্যাভাব নেই। কংগ্রেস সরকার সুষম বণ্টনের অভাবে এই কৃত্রিম অভাব সৃষ্টি করেছেন। কিন্তু আজ সেই যুক্তফ্রন্ট সরকার উচ্চকণ্ঠে স্বীকার করতে বাধ্য হয়েছেন যে পশ্চিমবাংলায় যথেষ্ট খাদ্যাভাব আছে, সেই খাদ্যাভাব দূর করার জন্য পূর্ব সরকারের উপর নানা দোষারোপ করে কয়েকজন সদস্য বক্তৃতা করে গেলেন। তাঁরা বলেছেন যে পূর্ব সরকার বুঝতে পেরেছিলেন যে এ বছর তাঁরা সরকার গঠন করতে পারবেন না, তাই তাঁরা খাদ্য সংগ্রহ করেন নি। এটা কখনই ঠিক কথা নয়, পূর্ব সরকার লেভী আদায়ের জন্য বড় বড় জোতদারদের উপর যথারীতি নোটিশপত্র জারী করে রেখেছেন, আজ যদি সরকার সেই বড় বড় জোতদারদের কাছ থেকে লেভী আদায় করেন তাহলে নিশ্চয়ই খাদ্যশস্য কিছুটা সংগ্রহ হবে। পূর্ব সরকারের যেটুকু করণীয় করেছেন। এখন বর্তমান সরকার যদি তার করণীয় কর্তব্য করেন তাহলে নিশ্চয়ই খাদ্যশস্য সংগ্রহ হবে। বর্তমান সরকার যদি মনে করেন যে, ধানের দর ৪-৫ টকা মণ প্রতি বাড়িয়ে দিয়েছি সুতরাং জনসাধারণ সতঃপ্রবৃত্ত হয়ে সদিচ্ছায় সরকারের তহবিলে ধান পৌঁছে দেবে, তাহলে মারাত্মক ভুল করা হবে। কারণ পল্লীঅঞ্চলে ধানের দর ৩০-৪০ টাকায় উঠেছে সেখানে কোন কৃষক ৮-১০ টাকা লোকসান করে সরকারী ভাণ্ডারে ধান তুলে দিতে পারবে না। কাজেই খাদ্যমন্ত্রিমহাশয়কে আমি এইটুকু অনুরোধ জানাব তিনি যেন বড় বড়

জোতদারদের কাছ থেকে লেভীর সাহায্যে ধান সংগ্রহ করেন। হয়ত দলীয় চাপে তিনি সেই নীতি গ্রহণ করতে পারছেন না, কারণ তাঁদের দলের মধ্যে বহু বড় বড় জোতদার আছে, যাঁদের কাছ থেকে লেভী আদায় করলে হয়ত সেইসমস্ত সদস্য বিগড়ে গিয়ে এই সরকারকে বানচাল করে দেবে. এই ভয়ে যেসমস্ত বড় বড় জোতদার যাঁরা নির্বাচিত হয়ে সরকারের দলের মধ্যে এসেছেন তাঁদের কাছ থেকে লেভী আদায় করতে হবে, ফলে তাঁরা বিগড়ে গেলে আমাদের সরকার বিকল্প হয়ে পড়বে তার জন্য বড় বড় জোতদারদের লেভী বাদ দিয়ে আজ এই খাদ্যনীতি নির্ধারণ করা হয়েছে। এই খাদ্যনীতি নির্ধারণের জন্য হয়ত বড় বড় জোতদারের কাছ থেকে বর্তমান সরকার বাহাদুরি পেতে পারেন, কিন্তু স্মরণ রাখবেন বর্ষাকাল আগত প্রায়, সেই সময় যদি খাদ্যশস্য সংগ্রহ না হয় তাহলে দারুন খাদ্যাভাব দেখা দেবে, লোক মরিয়া হয়ে উঠবে, দেশের মধ্যে দারুন খাদ্য আন্দোলন দেখা দেবে। তাই এই খাদ্যাভাবের জন্য বহু ব্যক্তিকে মৃত্যুর হাত থেকে রক্ষা করতে হলে এখন চাই, হয় এইসব খাদ্য ব্যবসা রাষ্ট্রায়ত্ব করুন, না হয় বড় বড় জোতদারদের কাছ থেকে খাদ্যনীতি প্রয়োগ করে লেভী প্রথা ইত্যাদি প্রচলিত করে খাদ্য সংগ্রহ করুন। মাননীয় স্পীকার মহাশয়, ধানের দর সম্বন্ধ বর্তমান খাদ্যমন্ত্রিমহাশয় যে নীতি নির্ধারিত করেছেন পল্লীঅঞ্চলে এবং শহরাঞ্চলে একই বিক্রয় দর হবে কিনা সে বিষয়ে নির্ধারণ করে দেন নি।

**শ্রীসুধীরচন্দ্র ভাণ্ডারী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে ১১ দফা খাদ্যনীতি ঘোষণা করা হয়েছে সেটা আমি সমর্থন করে দুই একটি কথা বলব, যে বিগত কংগ্রেস সরকার যে খাদ্যনীতি গ্রহণ করেছিলেন সেই খাদ্যনীতির ব্যর্থতায় সেই সরকারের পতনের প্রধান কারণ, একথা আমাদের এ পক্ষ এবং ও পক্ষের লোক সবই জানেন। সেজন্য আমাদের খুব সাবধান হয়ে, হুঁশিয়ারির সাথে এই খাদ্যনীতি গ্রহণ করতে হবে। এই খাদ্যনীতি করতে গেলে কি কি দরকার হবে সেদিকে লক্ষ্য রাখা উচিত। সেজন্য আমি মনে করি সেই ব্যর্থতার কারণ সম্পর্কে এই বিধানসভায় আরো ভালভাবে বিশ্লেষণ করা উচিত ছিল, কারণ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিগত মন্ত্রিসভা গত খাদ্য বিতর্কের সময় প্রচার করেছিলেন যে, আমাদের পশ্চিমবঙ্গে ৫০ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে। এখন আমাদের দেশে পশ্চিমবাংলার যে লোকসংখ্যা ঠিকমত হিসাব করে দেখা যায় তা হল ৩ কোটি ৬২ লক্ষ যদি ৫ কোটিও ধরা যায় তাহলেও মাথা পিছু ৩ কেজি এবং ইউনিট পিছু সাড়ে তিন কেজি-এর মত হয়। তা সত্ত্বেও [illegible] অঞ্চলে অর্ধ কেজি এবং শহরাঞ্চলে এক কেজি-এর বেশী চাল দেওয়া সম্ভব হয় নি। সঙ্গে সঙ্গে এটা চিন্তা করতে হবে এই যে বিগত সরকার তাঁরা আগে থেকেই ঠিক করেছিলেন যে খাদ্যনীতি যদি ঠিকভাবে পরিচালিত করা [illegible] গণতান্ত্রিক আন্দোলনের নেতাদের এবং [illegible] বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা [illegible]। [illegible] থেকে হাজার হাজার গণতান্ত্রিক আন্দোলনকারীদের বিনা বিচারে জেলখানায় আটক রেখেছিলেন এবং এ [illegible] কর্ডন ইত্যাদি অনেক কিছু করেছিলেন, চেক পোস্ট বসিয়েছিলেন এবং আপনি জানেন এই আন্দোলনের নামে [illegible] নিরীহ [illegible] ইদ্রিস আনন্দ হাইত প্রভৃতি বহু [illegible] প্রাণহানি করেছিলেন, এইসমস্ত ঘটনা ঘটিয়েছিলেন। এগুলিও চিন্তা করতে হবে। কিন্তু কিছু মাননীয় সদস্য বলছেন আমরা যেন [illegible] না থেকে [illegible] সেই মত কাজ করুন। আমি [illegible] কথা ছেড়ে দিচ্ছি। আপনি যদি চিন্তা করে দেখেন এই খাদ্যনীতি ব্যর্থ হওয়ার সম্বন্ধে, কারণ যদি বিশ্লেষণ করে দেখেন, দেখবেন যে লেভি করা হয়েছিল সেই লেভি সংগ্রহ করা সম্ভব হয় নি। এবারে যদি [illegible] হয় নি, যাদের হাতে প্রকিওরমেন্টের ভার দেওয়া হয়েছে তাদের চরিত্র সম্পর্কে কিছু কিছু বিশ্লেষণ দরকার আছে। প্রকিওরমেন্ট যদি না হয় কিভাবে খাদ্যনীতি সমর্থন করা যায় সে সম্পর্কে আমাদের চিন্তা করা বিশেষ প্রয়োজন আছে। কারণ এমনই আমাদের সমাজ ব্যবস্থা, এটাই আমি আপনার কাছে মোটামুটি বলতে চাই আজ ১৯-২০ বছর ধরে যে অবস্থা হয়েছে, যেসমস্ত কর্মচারী প্রকিওর করবে এবং যেসমস্ত ডীলার-এর মাধ্যমে এইসমস্ত বিতরণ করা হবে সে সম্পর্কে আমাদের আজ বিবেচনা করা উচিত। তাছাড়া লাইসেন্সের মাধ্যমে প্রকিওর করতে হবে। খাদ্য প্রকিওর করার ভার দেওয়া হয়েছে ফুড কর্পোরেশনের উপর। তারা যদি ২১-২২-২৩ টাকা দরে প্রকিওর করতে আরম্ভ করে এবং লাইসেন্স হোল্ডাররা ৩০-৪০ টাকা দরে প্রকিওর করে তাহলে দরের মধ্যে কি করে সামঞ্জস্য বিধান হবে আমি জানি না।

**শ্রীঅমলেন্দুকুমার বাগচীঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে নীতি ঘোষণা করেছেন তাতে আমি দুটি জিনিস দেখতে পাচ্ছি। তা হচ্ছে—এই খাদ্যনীতিতে বড় জোতদার এবং মহাজনদের সুবিধা হয়েছে এবং আমাদের বাংলার মধ্যবিত্ত, মজুর এবং কৃষকদের হতাশা এবং অদৃষ্টের হাতে ছেড়ে দেওয়া হয়েছে। কারণ এইসমস্ত বড় জোতদার এবং মজুতদার ধান-চাল জমা করে কৃত্রিমভাবে খাদ্যের ঘাটতি সৃষ্টি করে এবং সেটা যদি করে তাহলে আবার আমাদের দেশে দুর্ভিক্ষের করাল ছায়া দেখতে পাওয়া যাবে। এখনি পশ্চিমবাংলার মফঃস্বলে ধানের দর ৩৩-৩৪ টাকা হয়েছে এবং সেখানে এম আর ব্যবস্থা না থাকায় জনসাধারণকে অদৃষ্টের উপর নির্ভর করতে হয়। এমতাবস্থায় আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করি যে পল্লী অঞ্চলে যাতে এম আর-এর ব্যবস্থা হয় তার জন্য তাঁর খাদ্যনীতিতে পরিষ্কারভাবে ঘোষণা করুন। কেবলমাত্র কলকাতা অঞ্চলকে খানিকটা খাদ্যের গ্যারান্টি দিয়েছেন, কিন্তু মফঃস্বল অঞ্চলের অধিবাসীদের অদৃষ্টের হাতে ছেড়ে দিয়েছেন এবং তারা কোথা থেকে খাদ্য পাবে সে সম্বন্ধে কোন নীতি ঘোষণা করেন নি।

[7—7-10 p.m.]

তাছাড়া যারা উৎপাদক নয়, তাদের ১০০ মণ ধান রাখার অবাধ অধিকার দিয়ে আবার ১৯৪২ সালের অবস্থাকে ডেকে আনা হচ্ছে। তাই আমি সাবধান করছি আবার সেই অবস্থা যাতে না হয় সেদিকে দৃষ্টি রাখুন। এই লেভি প্রথার মাধ্যমে জোতদারদের কাছ থেকে যাতে খাদ্যদ্রব্য আদায় করতে পারা যায় সেদিকে আপনারা দৃষ্টি রাখুন এবং ১০০ মণ ধান রাখার যে অধিকার দেওয়া হয়েছে সেটা কেড়ে নিয়ে পল্লীবাসী মধ্যবিত্ত এবং অকৃষি পরিবারদের রক্ষা করুন। মুর্শিদাবাদ জেলা পশ্চিমবাংলার মধ্যে সর্ববৃহৎ পাট উৎপাদন কেন্দ্র এবং এই জেলা থেকেই বেশী পরিমাণে বিদেশী মুদ্রা অর্জন করা হয়। কিন্তু সেখানে মডিফায়েড রেশনিং-এর মাধ্যমে কোন খাদ্যদ্রব্য দেবার ব্যবস্থা এই খাদ্যনীতির মধ্য দিয়ে প্রকাশ পায় নি। আমি আশা করি, যে জেলা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী বিদেশী মুদ্রা অর্জন করে তাদের খাদ্যদ্রব্য দেবার গ্যারান্টি দেওয়া হবে। আমি আপনাদের আরও অনুরোধ করব পশ্চিমবাংলায় ক্ষুদ্র সেচ পরিকল্পনা গ্রহণ করে আমাদের কৃষি ব্যবস্থাকে যাতে ৫ বছরের মধ্যে স্বয়ংসম্পূর্ণ করতে পারেন সেই ব্যবস্থা চালিয়ে যান। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবাইদুল গণিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দুদিন ধরে শ্রদ্ধেয় ডঃ ঘোষের ঘোষিত খাদ্যনীতির উপর যে আলোচনা এবং সমালোচনা হল আমি তা মনোযোগ দিয়ে শুনে দেখলাম বিরোধী দলের তরফ থেকে দু-একটি বক্তৃতা বাদ দিয়ে আর কোন গঠনমূলক সমালোচনা [illegible] যে ৩টি কথা তোলবার চেষ্টা করেছেন তার প্রথম কথা হচ্ছে, এই যে খাদ্যনীতি ঘোষিত হল এটা গত সরকারের অর্থাৎ পি. সি. সেনের যে বৈপ্লবিক খাদ্যনীতি ছিল তার মত নয়। স্যার, বৈপ্লবিক খাদ্যনীতির কথা যাঁরা বলেছিলেন তাঁরা কখনও বিপ্লবের নাম-গন্ধ সহ্য করতে পারতেন না, জনসাধারণকে বিশ্বাস করতেন না এবং তার প্রমাণ এই নির্বাচনে হয়েছে। স্যার, আমরাও ওটাকে বিশ্বাস করতাম না, কিন্তু এখন দেখছি আমাদের ভুল হয়েছে, আমাদের বিশ্বাস করাই উচিত ছিল, কারণ দুটি জিনিস ঐ খাদ্যনীতির দ্বারা হয়েছে। গত বৎসর সাধারণ মানুষ খাদ্য পায় নি বলে যখন খাদ্য আন্দোলন হল তখন এঁদের বৈপ্লবিক খাদ্যনীতি তাদের খেতে না দিয়ে গুলী করে হত্যা করেছে। তারপর ঐ খাদ্যনীতি এমন বিপ্লব ঘটাল যে তাঁদের ওপাশ থেকে এপাশে হটিয়ে দিয়েছে। কাজেই এর মত বৈপ্লবিক খাদ্যনীতি আর কি হতে পারে। কিন্তু ডঃ ঘোষ একে বৈপ্লবিক খাদ্যনীতি বলে ক্লেম করেন নি। উনি বলেছেন, এই খাদ্যনীতি বর্তমান অবস্থার বৈজ্ঞানিক আলোচনার উপর ভিত্তি করা খাদ্যনীতি এবং ওঁদের খাদ্যনীতি থেকে নিশ্চয়ই পৃথক। তিনি টার্গেটের কথা বলেন নি, কিন্তু ওঁরা টার্গেটের কথা বলেছিলেন। আমার ধারণা টার্গেটের ক্ষেত্রে ওঁদের মাথায় এটা আজোদা। ওঁরা মনে করতেন টার্গেট একটা ধরলেই হল—তার ½ ভাগ যদি না পাই তাহলেও তো একটা টার্গেট ধরলাম। আমরা ওটা মনে করি না। আমরা মনে করি যে, এই অবস্থার মধ্যে যতটা সংগ্রহ করা যায় দেশবাসীকে খাওয়াবার জন্য সেটা আমাদের সংগ্রহ করতে হবে। আমাদের টার্গেট কিছু যে নাই তা নয়, কিন্তু বর্তমান অবস্থায় টার্গেট স্থির করা এখন সম্ভব নয়।

তারপর আর একটি কথা ও'রা বলেছেন—প্রকিওরমেন্ট প্রাইস আমরা অত্যন্ত বেশি ধরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণ আছে—আমরা এই প্রকিওরমেন্ট প্রাইস কম ছিল বলে ১৪।১৫ টাকার বিরুদ্ধে লড়াই করেছি—এটা চলবে না ১৮ টাকা, ১৯ টাকা, ২০ টাকা করে দিন। কিন্তু তা ও'রা করেন নাই তখন। কিন্তু ঠিক নির্বাচনের আগে ও'রা তিন টাকা করে এই দাম বাড়িয়ে দিয়েছিলেন। এটা ও'দের নির্বাচনী ট্রিক। টার্গেট ও'দেরও নাই। আমরা এই যে প্রকিওরমেন্ট প্রাইস যেটা উপযুক্ত দর কৃষকদের দিতে চাচ্ছি—এটা ও'দের সহ্য হচ্ছে না। তাই ও'রা [illegible] পারছি। ও'রা তা এক্সপ্লেন করতে পারছেন না। উপযুক্ত প্রকিওরমেন্ট প্রাইস থেকে ৮।৯ টাকা বেশি দিলে চাল বিক্রি করতে পারবে। সেটা প্রমাণ করবার জন্য ও'রা মরিয়া হয়ে গেছেন। [illegible] হবে না—এমনি ন্যায্য দরে মাল পাওয়া যাবে। কিন্তু একটি বৈজ্ঞানিক কথা ও'রা ভুলে যাচ্ছেন [illegible] বাড়াবার জন্য চাষী ভাল বীজ ও সার, [illegible] ইত্যাদি [illegible] ব্যবস্থা করা দরকার, কৃষিঋণ থেকে কৃষককে মুক্ত করা উচিত এবং চাষী যাতে তার উৎপন্ন দ্রব্যের জন্য ন্যায্য দর পায় তার ব্যবস্থা করা উচিত। সেটা ও'রা ডেলিবারেটলি ভুলে যাচ্ছেন, স্বীকার করছেন না।

কলিকাতা শহরে এখনও বিধিবদ্ধ রেশনিং রয়েছে। এখানে বহু বস্তিবাসীর রেশন কার্ড নাই। রেশন অফিসে এজন্য গেলে তাঁরা বলেন, তোমরা এতদিন কোথা থেকে খাচ্ছ? কোন্ দোকান থেকে ব্ল্যাকে চাল কিনে খাচ্ছ—তার প্রমাণ দাও, [illegible] দেখাও। আর যারা বাইরে থেকে আসছে তাদের বলা হচ্ছে তোমার মুখিয়ার সার্টিফিকেট আন। এ সম্বন্ধে একটা ন্যায্য ব্যবস্থা হওয়া দরকার। যারা দরখাস্ত করছে, তাদের সম্বন্ধে ভালভাবে ইনভেস্টিগেট করা উচিত—যাদের নাম দরখাস্তে আছে তাদের রেশন কার্ড প্রাপ্য কিনা! মানুষ আছে অথচ রেশন কার্ড নাই, এইরকম যদি দেখা যায়, তাহলে যে-কোন উপায়ে তাদের রেশন কার্ড দেওয়া উচিত। এই কথা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[7-10—7-20 p.m.]

**Shri Maharaja Bose:**

শ্রদ্ধেয় স্পীকার মহোদয়, আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই এবং ধন্যবাদ দিচ্ছি মাননীয় [illegible] যদিও আমি একজন ভূমিহীন দিন-মজুর ছিলাম, তাঁর সঙ্গে কাঁধ মিলিয়ে কাজ করবার সুযোগ পেয়েছিলাম এবং [illegible] কোচবিহার, মালদহ এবং কলিকাতা শহরে গড়ে কুড়ি লক্ষ মণের নিচে চাল কোনদিন সরবরাহ করা হয় নি। কিন্তু আজ বড়ই দুঃখের বিষয়, আমি সম্প্রতি যেখানে গিয়েছিলাম এবং পুরুলিয়াতেও গিয়েছিলাম, সেখানে আমি লক্ষ্য করলাম যে বর্তমান মন্ত্রিমণ্ডলী যে মুহূর্তে হাতে ক্ষমতা নিলেন এবং যেখানে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী অজয়বাবু, শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র ঘোষের মত লোক আছেন, চারিদিক থেকে শুনতে পাচ্ছি যে লেভি উঠে গেছে। অনেকে বলেছেন যে, আমাদের বিদায়ী কংগ্রেস সরকার নাকি বড় বড় জোতদারদের সঙ্গে সহযোগিতা করে এইরকম খাদ্য আমদানি বা প্রকিওরমেন্ট করতে পারেন নি। কিন্তু এটা যে সর্বৈব মিথ্যা তা প্রমাণ হবে আজকের খাদ্যমন্ত্রী খাদ্য [illegible] দিনাজপুর জেলা থেকে পাঁচ, সাড়ে পাঁচ [illegible] টন খাদ্যশস্য সংগ্রহ [illegible] বেশির ভাগই হচ্ছে চাউল। কিন্তু ও'দের নির্বাচনকেন্দ্র থেকে, অর্থাৎ মেদিনীপুর, পুরুলিয়া, ২৪-পরগনা, যেখান থেকে উনি নির্বাচিত হয়ে বসে আছেন নেতৃস্থানীয় হয়ে, তাঁদের জেলা থেকে কোন মাসে একদম নিল ; তাঁরা কি গভর্নমেন্টকে সাহায্য করতে পারতেন না? তা তাঁরা পারেন না। [illegible] বাংলা কংগ্রেসের একজন ক্যান্ডিডেট ; তিনি গত নির্বাচনে শোচনীয়ভাবে পরাজিত হয়েছেন। আমার থেকে অনেক কম ভোট পেয়ে তিনি পরাজিত হয়েছেন। আমার কংগ্রেস সরকার, এমন কি নির্বাচনের সময়ও বড় বড় জোতদারদের কাছে লেভির নোটিস দিয়েছেন এবং পোলিং বুথেও লেভি নোটিস দিয়ে তাদের জানিয়ে দেওয়া হয়, তা সত্ত্বেও পশ্চিম দিনাজপুর, কোচবিহার,

বীরভূম ও বাঁকুড়া থেকে কংগ্রেস সবার চেয়ে বেশি ভোট পেয়েছে এবং সেখান থেকে প্রকিওরমেন্টও যথেষ্ট হয়েছে। কিন্তু বর্ধমান, মেদিনীপুরে ও পুরুলিয়ায়, যেখানে ও'দের সব জনদরদীরা আছেন, সেই জন-দরদীরা কতখানি ধান সংগ্রহ করে সরকারের হাতে দিয়েছেন?

দ্বিতীয় কথা হচ্ছে যে, তাঁরা আজকে মিলের সঙ্গে হাত মিলিয়ে, বড় বড় জোতদার, যাঁরা বহু টাকা দিয়ে গত নির্বাচনের সময় তাঁদের সাহায্য করেছিলেন তাদের সুবিধা করে দিয়েছেন। আমি একথা প্রমাণ করে দিতে চাচ্ছি এখানে, যে শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র ঘোষ এবং তার দলের লোকরা গতবার মারাত্মক খাদ্য আন্দোলন করে দেশবাসীকে মরণের মুখে ঠেলে দিয়েছিলেন। কিন্তু শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় দেশের বর্তমান অবস্থায় এক উপযুক্ত খাদ্যনীতি ঘোষণা করেছিলেন। তিনি খাদ্যনীতি সম্পর্কে এক প্রেস স্টেটমেন্ট দিয়েছিলেন এবং দেশের খাদ্যাবস্থা সম্বন্ধে অনেক কিছু বিবেচনা করে, গতবারের খাদ্যনীতি তিনি সেইভাবে ঠিক করেন। তিনি কন্ট্রোলের দর রাখেন নি। তিনি বড় বড় লোকের উপর ও মিলের উপর ৫০ পারসেণ্ট লেভি করেছেন; আর আপনারা সেই মিলকে অবাধ বাণিজ্য করতে দিচ্ছেন। আমি সেখানে গিয়ে দেখে এসেছি ইতিমধ্যেই চার টাকা, পাঁচ টাকা করে ধানের দাম বেড়ে গিয়েছে। যেখানে ছিল ৩৮ টাকা করে চাল পশ্চিম দিনাজপুরে, যেটাকে উদ্বৃত্ত এলাকা বলে ঘোষণা করা হয়েছে, সেই পশ্চিম দিনাজপুরের লোককে আজ ইতিমধ্যেই চার টাকা করে বেশি দরে চাল কিনে খেতে হচ্ছে। পুরুলিয়াতেও আমি দেখে এসেছি ৪২ টাকার জায়গায় ৪৭ টাকা চালের দাম বেড়েছে। আরও [illegible]। কারণ এটা সাধারণ কথা, আপনারা জানেন, এটা অর্থনীতির কথা, যে ধান-চালের দাম বাড়লে সঙ্গে সঙ্গে অন্য জিনিসেরও দাম প্রোপরশানেটলি বাড়বে, বাড়তে বাধ্য ইনফ্লেশন হবে। আমি সংক্ষেপে এই কয়েকটি বিষয় মাননীয় খাদ্যমন্ত্রিমহাশয়ের কাছে রাখব। যাদের উপর লেভির নোটিস দেওয়া হয়েছে, সেই সমস্ত ছোট ছোট কৃষক, যারা ১৭ টাকা দরে ধান বিক্রয় করতে বাধ্য হয়েছে, হয় তাদের ২২ টাকা করে দেওয়া হোক, আর না হয় তাদের সেই ধান ফেরত দেওয়া হোক। কারণ তারা ১৭ টাকা মণ বিক্রি করতে বাধ্য হয়েছে। আমার ওখানে হাজার হাজার মণ ধান তারা ছেড়ে দিতে বাধ্য হয়েছে, এর প্রমাণ আছে। গতবার সরকার যার জমি নেই এবং উৎপাদক নয়, এরকম লোকদের চার কুইন্টাল পর্যন্ত ধান বা চাল রাখতে দিয়েছিলেন। আমি সেখানে ঐ ১০০ মণের জায়গায় ১০ কুইন্টাল রাখতে বলছি। তা না হলে কত বাড়ি আপনি সার্চ করবেন? তারপর, কলকাতায় রেশনিংএর দোকানে চালের দাম করেছেন ৯৬ পয়সা। আমাদের কংগ্রেস সরকারের আমলে ৭৬ নয়া পয়সা করে মডিফায়েড রেশনিংএ চাল দেওয়ার ব্যবস্থা ছিল। আমিও বলব ডঃ ঘোষকে যে কলকাতার রেশনিংএ [illegible] নয়া পয়সা করে দিতে হবে।

**শ্রীললিত হাজরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষের খাদ্যনীতিকে দুভাগে ভাগ করা যায়, একটা হল গতায়ু কংগ্রেস সরকারের কৃষিনীতির ব্যর্থতা এবং আর একটা হল সেই ব্যর্থতার ফলে যে উৎপাদন হয়েছিল তারই বণ্টনসমস্যা। এই নীতির ফলে যে বণ্টননীতি ডঃ ঘোষ প্রস্তাব করেছেন স্বভাবতই সেই ব্যর্থতার উপর যে নীতি সেটা প্রগতিশীল যারা তাদের কাছে খটকা লাগছে এবং লাগাও স্বাভাবিক। কৃষিনীতির সঙ্গে খাদ্যনীতির একটা সম্পর্ক অঙ্গাঙ্গিভাবে জড়িত। গত সরকারের কৃষিনীতির ব্যর্থতার ফলে বিভিন্ন রকমে তাঁরা যেভাবে [illegible] ঠিক সেইভাবে খাদ্য উৎপাদনের দিকে এবং কৃষির সমুজ্জ্বল ভবিষ্যৎকে নষ্ট করে দিয়েছেন। আমি বর্ধমান জেলা থেকে এসেছি, বর্ধমান জেলায় কৃষির যে সম্ভাবনা, ভবিষ্যৎ সমুজ্জ্বল ছিল, তা সরকারী নীতির ফলে, তাঁদের ব্যর্থতার ফলে নষ্ট হয়েছে এবং সেখানকার মানুষ মুসড়ে গিয়েছে এবং সেখানে উৎপাদনের পরিমাণ ক্রমাগত হ্রাস হচ্ছে। যদি সেখানে মূল্যহীন কতকগুলি উপদেশ না দিয়ে সরকারী পরিচালনায় কৃষির উপর অনেক জোর দেওয়া হত তাহলে একথা ঠিকই বর্ধমানের মানুষ একদিকে যেমন শিল্পে সমুন্নত ঠিক সেই রকম [illegible] জেলার লোক কাঁকে চাষ উন্নত করতে পারত এবং দেড়গুণ ফসল সেখানে উৎপন্ন হত। কিন্তু তা যখন হয় নি তখন তার উপর যে খাদ্যনীতি নেওয়া হয়েছে তা প্রফুল্ল সেনের বৈপ্লবিক খাদ্যনীতি না হলেও তার মধ্যে একটা বাস্তবতা বোধ আছে, সেই বাস্তবতা বোধের ফলে ডঃ ঘোষকে আস্তে আস্তে এগিয়ে চলছে

হয়েছে। অবশ্য এই খাদ্যনীতিকে সম্পূর্ণ সমর্থন করলেও এবং করিও, এর মধ্যে একটা কথা আছে, সেটা হচ্ছে যারা উৎপাদক নয় তাদের ১০০ মণের অধিক খাদ্যশস্য রাখতে দেওয়া হয়েছে এবং তাদের সেখানে মাসে মাসে ঘোষণাও এর জন্য দিতে হবে এই কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি তিনি যেন এই সম্পর্কে পুনর্বিবেচনা করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-20—7- p.m.]

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে ... একটা কথা ... যে, বিশ সাল বাদ আমরা আবার মাননীয় খাদ্যমন্ত্রীকে দেখছি নূতন বেশে, আমি বলি বিশ সাল আগে যাঁকে আমরা দেখেছিলাম খাদ্যমন্ত্রী হিসাবে নয়, স্বাধীন বাংলার প্রথম মুখ্যমন্ত্রী হিসাবে, স্বাধীন যুগের নির্ভীক সৈনিক হিসাবে, সেই মাননীয় ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ আর আজকের যুক্তফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী মাননীয় ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ এক ব্যক্তি কিনা এতে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। কারণ আমরা বলি যিনি নীতির প্রতি অবিচল আস্থা রেখেছিলেন, যাঁকে আমরা সংগ্রামী সৈনিক হিসাবে দেখেছি তিনি আজ দ্বিধাসঙ্কুচিত চিত্তে খাদ্যনীতির নামে যেটা আমাদের সামনে উপস্থাপিত করেছেন আমরা তাকে খাদ্যনীতি বলব না। কারণ খাদ্যনীতি এবং খাদ্যনীতিকে কার্যে পরিণত করার যে পদ্ধতি এই দুটো এক জিনিস নয়। পলিসি এবং প্রিন্সিপল সেটাকে প্রয়োগ করবার যে দুটো মাধ্যম আছে দুটো এক নয়। নীতি আমরা দেখেছি, পূর্বতন সরকারের এই নীতি ছিল যে আমাদের দেশে খাদ্য ঘাটতি আছে এবং যা খাদ্য আছে তা আমরা সমান ভাগে ভাগ করে খাব। তারই মাধ্যমে আমরা দেখেছি কলকাতার বিধিবদ্ধ রেশন এলাকায় যাঁরা বড়লোক ছিলেন, যাঁদের ক্রয়ক্ষমতা উচ্চে ছিল তাঁরা যে পরিমাণে গম, চাল, মাইলো খেয়েছেন সাধারণ মানুষও তাই খেয়েছে। বড়লোকদের বলা হয় নি যে, তোমরা বেশি করে চাল খাও বা তোমরা বেশি পরিমাণে খাদ্য খাও। সকলকে সমান স্তরে নামিয়ে আনা হয়েছিল। দেশের সাধারণ মানুষ এবং বড়লোকদের ভিতরে এই যে সমান বণ্টন করার যে নীতি সেটাই ছিল খাদ্যনীতি। কিন্তু এই নীতির ভিতরে আমরা সেই রকম কিছু দেখতে পাচ্ছি না। বণ্টনের ক্ষেত্রে কতকগুলি উপায়ের কথা বলা হয়েছে। আমরা জানি যদি সেকথা সত্য হয় এবং যদি সেই সাধু উদ্দেশ্য খাদ্যমন্ত্রী মহাশয় কার্যে পরিণত করতে পারেন তাহলে নিশ্চয়ই আমরা সন্তুষ্ট হব। কিন্তু আমরা জানি গত খাদ্যনীতিকে যে দোষারোপ করা হয়, গত খাদ্যনীতি যে ব্যর্থ হয়েছিল তা ঠিক নয়, খাদ্যনীতি ব্যর্থ হয়েছিল একথা আমরা বলতে পারি না। খাদ্যনীতিকে ব্যর্থ বলব কখন, যখন তাকে পরিপূর্ণভাবে ইমপ্লিমেন্ট করবার ব্যবস্থা করা যাবে। কিন্তু আমরা জানি গত খাদ্যনীতি ভাল কি মন্দ সেটা সম্পূর্ণভাবে দেখতে পারি নি, সম্পূর্ণভাবে তাকে ইমপ্লিমেন্ট করা যায় নি। ইমপ্লিমেন্ট করা যায় নি এই কারণে যে যারা চোরাকারবারী, যারা মুনাফাবাজী তারা এর বিরুদ্ধে ষড়যন্ত্র করেছিল। কাদের সংগে ষড়যন্ত্র করেছিল, না যারা পলিটিক্যাল পার্টি, যারা খাদ্য আন্দোলনের নামে দেশে অরাজকতা সৃষ্টি করেছিল। আমরা বলেছিলাম যাদের বেশি শস্য হয়েছে তাদের নিয়ে যাদের হয় নি তাদের দেবার জন্য। তাঁরা কিন্তু তাঁদের কাছে গিয়ে নির্বাচনের নামে বলেছিলেন, তাঁরা দেশে অরাজকতা সৃষ্টির নামে বলেছিলেন, জান দেব তো ধান, লেভি দেব না, ধান তোমাদের দেওয়া চলবে না। আমি বলব মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় সেই প্রতিশ্রুতি রক্ষা করেছেন। ইলেকশনের আগে যাঁরা বলেছিলেন, 'বন্ধুগণ, আমরা রাজত্ব পেলে তোমাদের আর লেভি দিতে হবে না।' মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় আজ সেই প্রতিশ্রুতি রক্ষা করেছেন। দেশের লোককে টাকায় দু কেজি চাল দেওয়ার প্রতিশ্রুতি, খাদ্য দেওয়ার প্রতিশ্রুতি রক্ষা করতে না পারলেও লেভি তোমাদের আর দিতে হবে না যে বলেছিলেন, সেই লেভি তুলে দিয়ে তিনি সেই প্রতিশ্রুতি রক্ষা করেছেন। আর কি প্রতিশ্রুতি রক্ষা করেছেন? বলেছেন যে, কর্ডন তুলে দেব, সেই কর্ডন তুলে দিয়ে চোরাকারবারীদের অবাধ বাণিজ্যের সুযোগ করে দেওয়ার প্রতিশ্রুতি রক্ষা করেছেন। ধানের দাম বাড়িয়ে দিয়ে যাঁরা বড় বড় জোতদার তাঁদের সুযোগ করে দেব সেই প্রতিশ্রুতি তিনি রক্ষা করেছেন। কিন্তু মানুষের যে অভাব আছে তা দূর করার জন্য সকলকে সমভাবে খাদ্য বণ্টন করার নীতির তিনি যে প্রতিশ্রুতি দিয়েছিলেন দেশের লোকের কাছে সেটা তিনি রাখতে পারেন নি। তিনি শুধু বড় বড় মুনাফাখোর, চোরাকারবারী এবং বড় উৎপাদক যারা তাদের বেশি সুযোগ করে দেবার প্রতিশ্রুতি রক্ষা

করেছেন। আমরা এটা জানি এখন বাংলাদেশের গ্রামাঞ্চলে একটা দারুণ অভাব দেখা দিয়েছে, বাংলাদেশের মানুষের ভিতরে একটা অভিযোগ দেখা দিয়েছে যে, তাদের সেখানে মডিফায়েড রেশনিং বন্ধ হয়ে গিয়েছে। এখন ১২৫ গ্রাম আটা সেখানে দেওয়া হচ্ছে, ৭০ বছর এই সং[illegible] আমরা সেখানে দে[illegible] গ্রাম খাদ্যশস্য দিয়েছি। আমি নন্দকুমার এলাকার কথা জানি, এই সময়ে গত [illegible] গ্রাম খাদ্যশস্য দেওয়া হয়েছে এখন সেখানে [illegible] পর্যন্ত ১২৫ গ্রা[illegible] হয়েছে, [illegible] এই সপ্তাহ থেকে ২৫০ গ্রাম [illegible] দেওয়া হচ্ছে। আজকে যারা প্রো[illegible] কথা বললাম, আমি বলব [illegible] প্রো[illegible] হয় নি। আমরা [illegible] জন্য [illegible] যে খাদ্যনীতির কথা এখানে বলা হয়েছে, [illegible] পদ্ধতির কথা তিনি বলেছেন সেই নীতি যাতে ইমপ্লিমেন্টেড হয় তার জন্য আমাদের তরফ থেকে আমরা সহযোগিতা দান করব, সেটার মাধ্যমে মানুষের দুঃখ-কষ্ট যাতে দূর হয়, সেই [illegible] সেই নীতি সফল হতে পারে না কারণ বড় বড় জোতদার, ব্যবসায়ী, যাদের ক্রয়ক্ষমতা উঁচু তাদেরই কেবল সুযোগ করে দেওয়া হচ্ছে এই নীতির দ্বারা, সাধারণ মানুষের সুযোগ দেওয়া হচ্ছে না। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ [illegible]তরঞ্জন তার:** মিঃ স্পীকার, স্যার, আজ আমাদের জনপ্রিয় খাদ্যমন্ত্রী ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ যে খাদ্যনীতি আমাদের সামনে রেখেছেন এবং তার সম্বন্ধে তা কার্যকরী করবার জন্য [illegible] দিয়েছেন সে সম্বন্ধে আমি আপনার মাধ্যমে [illegible] খাদ্যনীতি সম্বন্ধে বলতে গেলে প্রথমেই আমাদের চিন্তায় আসে খাদ্য উৎপাদন, তারপর আসে সংগ্রহ তারপর বণ্টন এবং এরই সাথে আরও একটি বিষয় যোগ করা যায় সেটা হচ্ছে সংরক্ষণ। তিনি উৎপাদন সম্বন্ধে বিশেষ কিছু বলেন নি, সংগ্রহ সম্বন্ধেও বিশেষ কিছু বলেন নি, সামান্য একটু বলেই সেখানে ক্ষান্ত হয়েছেন, বলেছেন একমাত্র বণ্টন সম্বন্ধে। বণ্টন সম্বন্ধে অনেকেই অনেক কথা বলেছেন, সে সম্বন্ধে এখন নূতন করে বলা[illegible] বিশেষ কিছু নেই, তবে একটি মাত্র কথা বা দুটি মাত্র কথা বলেই আমার বক্তব্য আমি শেষ করব। যারা উৎপাদক নয় তারা এক[illegible] পারবে [illegible] রাখ[illegible] এই যে কথা বলা হয়েছে এ সম্বন্ধে [illegible] রাখতে পারে কিন্তু আমি সেখানে বলব ব্যবসায়ীদের সুবিধার জন্য সেটা রাখা হয়েছে। কিন্তু সে সম্বন্ধে মূল্যটা যদি নির্ধারিত থাকে তাহলে রাখতে কোন আপত্তি নেই। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে এখানে লেভি উঠিয়ে দেওয়ার কথা বলেছেন। বিদায়ী সরকার লেভি করে গিয়েছিলেন সেই লেভি সংশোধন করে বলেছেন সেচ অঞ্চলে দশ একরের উপর আবাদযোগ্য [illegible] উপর [illegible] লেভি [illegible]। আর [illegible] সেচ নাই সেখানে হবে দশ একর অর্থাৎ ত্রিশ বিঘার উপরে লেভী হবে। সেভাবে যদি কালেকশন হয় তাহলে আমার মনে হয় এই খাদ্যনীতি তিনি সফল করতে পারবেন না। সেজন্য বিদায়ী সরকার যা করে দিয়েছিলেন সে সম্বন্ধে বিবেচনা করা দরকার। তিনি যে বীর পদক্ষেপ দিয়েছেন খাদ্যনীতি সে সম্বন্ধে দুটি একত্রে মিশিয়ে চিন্তা করলে সুন্দর হত। তাই বলছি যে আমার শেষ কথা বলছি যে, দল[illegible] আমাদের প্রফুল্লবাবুর যে খাদ্যনীতি তার সমর্থন আসুক। দুই নীতির মাধ্যমে তার কারণ সেই নীতির মধ্যে থাকবে মিল [illegible] প্রফুল্লবাবু প্রফুল্ল সেন খাদ্যমন্ত্রী বিদায়ী সরকারের বর্তমান খাদ্যমন্ত্রী আমাদের প্রফুল্লবাবু প্রফুল্ল ঘোষ এর সুন্দর জিনিস মিল আসবে, যেখানে সেই প্রফুল্লের সাথে প্রফুল্ল মিলিত হয়ে যদি খাদ্যনীতি হয় তাহলে আমরা প্রফুল্লচিত্তে প্রফুল্লবাবুর হাতকে শক্ত করতে অগ্রসর হব। এই বিষয়ে কোন সন্দেহ নেই। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ গোপিকারঞ্জন [illegible]:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা [illegible] পর্যায়ে এসে পৌঁছেছি। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য ডাঃ গণির বক্তৃতা শুনছিলাম। তিনি বিপ্লবের কথা বলেছিলেন, যে বিপ্লব নাকি নির্বাচনের মাধ্যমে হয়েছে। আমার নির্বাচনক্ষেত্রে একটা লিফলেট বিলি হয়েছিল। বিলি করেছিলেন পশ্চিমবঙ্গ ব্যবসায়ী সম্মেলন

[illegible]কুড়া এবং এই লিফলেটের মধ্যে বক্তব্য বিষয় ছিল যে, ইকনমিক টাইমস নামক পত্রিকায় ১লা ফেব্রুয়ারী তারিখে একটি সংবাদ নাকি বেরিয়েছিল যে, কংগ্রেস সভাপতি কামরাজ সম্প্রতি প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর নিকট লিখিত এক পত্রে সুপারিশ করিয়াছিলেন যে, ব্যবসা জাতীয়করণ করা হউক। সমস্ত লেখাটি তুলে দিয়ে শেষকালে বলেছেন, "উপরি-উদ্ধৃত সংবাদে সম্প্রতি আশঙ্কা প্রকাশ করা হইয়াছে যে, কংগ্রেস যদি পুনরায় সরকার গঠন করিবার অধিকার [illegible] তবে ব্যবসায়ীদের বিলুপ্তি না ঘটিয়ে [illegible] না। যদি ব্যবসায়ী সম্প্রদায়কে টিকিয়া থাকিতে [illegible], তবে আগামী নির্বাচনে [illegible] [illegible] হইবে। [illegible] ব্যাপারে ব্যবসায়ীদের যাহা করণীয় তাহা জানানো হইতেছে। এক নম্বর হচ্ছে যে, যে ক্ষেত্রে আমাদের নিজস্ব প্রার্থী দেওয়া সম্ভব হইয়াছে [illegible] যেখানে [illegible] প্রার্থী [illegible] স্থির করিয়াছি সেসব ক্ষেত্রে ঐ প্রার্থীকে ভোট দেবেন। ২ নম্বর হচ্ছে যেখানে আমাদের নিজস্ব বা সমর্থিত [illegible] নাই সেখানে [illegible] বিশ্বাসী নির্দলীয় সদস্যকে ভোট দেবেন। তিন নম্বর হচ্ছে যেখানে নিজস্ব [illegible] প্রার্থী [illegible] স্বাধীনতায় বিশ্বাসী নির্দলীয় প্রার্থী পাওয়া যাইবে না সেখানে কংগ্রেসবিরোধী রাজনৈতিক [illegible] প্রার্থীদের মধ্যে যাকে অধিক [illegible] মনে করিবেন তাহার অনুকূলে ভোট দেবেন। চার নম্বর হচ্ছে যেখানে পছন্দমত প্রার্থী নির্ধারণ করা সম্ভব হইবে না সেখানে কংগ্রেসের বিরুদ্ধে যে-কোন পার্টির যে-কোন প্রার্থীকে ভোট দেবেন। কিন্তু কংগ্রেসকে কোন-[illegible] ভোট দেবেন না।" স্যার, এই লিফলেটটা আমি আশা করি পশ্চিমবঙ্গে বহু নির্বাচন-ক্ষেত্রে অনেকেই পেয়েছেন। যাই হাউক, বিপ্লব ঘটে গেল বিপ্লবের পর অকংগ্রেসী বন্ধুরা সংখ্যাগরিষ্ঠতা লাভ করলেন। [illegible] সঙ্গে তাঁরা যুক্তফ্রন্ট সরকার গঠন করলেন। [illegible] তারা যে ১৮ দফা প্রস্তাব নিয়েছিলেন তাতে একটা দফায় ছিল যে খাদ্যব্যবসা সমগ্রভাবে [illegible] জাতীয়করণ করবে। আমি এইটুকু ভেবেছিলাম যে, যারা ব্যবসায়ী যেসব কায়েমী স্বার্থ [illegible] বছরে কায়েমী স্বার্থে আঘাত পেয়ে আমাদের হারিয়ে দিয়ে অন্য লোকদের নিরঙ্কুশ [illegible] [illegible] পারে যে, পশ্চিমবাংলা কেন ভারতবর্ষের [illegible] কায়েমী স্বার্থের শেষদিন ঘনিয়ে আসছে না।

[illegible] 7-40 p.m.]

আপনার কাছে আমার বলতে সংকোচ হচ্ছে [illegible] দিয়ে। [illegible] মধ্যে [illegible] আশা [illegible] সাধারণের [illegible] দিয়েছিলেন [illegible] পিছু হটে এলেন। [illegible] ছিল [illegible] দিলেন। [illegible] বিশ্বাস করি [illegible] ফুড গ্রেনস [illegible] কমিটি [illegible] তার একটি রিপোর্ট-এ ছিল

Until there is social control over the wholesale trade we shall not be in a position to bring about stabilisation of foodgrain prices. Our aim should, therefore, be that of progressive and planned socialisation of wholesale trade in foodgrains. So long as inflationary trends continue and food shortage [illegible] open market purchase may push up the price so that the organisation may find it necessary to stop its operations.

[illegible] যে এগার দফা প্রস্তাব খাদ্যমন্ত্রিমহাশয় দিয়েছেন তার মধ্যে আমরা কি [illegible] বলতে পারি যে যেভাবে আমাদের সমস্ত ব্যবস্থাকে জাতীয়করণের দিকে এগিয়ে নিয়ে যাচ্ছিল তার থেকে পিছু হটতে বাধ্য হয় নি, কিছুটা হয়েছে। দাশরথিবাবু লেভির কথা বলছিলেন যে প্রফুল্ল সেনের আমলে সরকার জুলুম করে চাষীর উপর থেকে খাদ্যশস্য আদায় করছিলেন। আমি মাননীয় দাশরথিবাবুকে জিজ্ঞাসা করি গতবার লেভি কাদের উপর হয়েছিল। যদি তিনি বিশ্বাস করেন ক্যানাল এলাকায় যার বাইশ বিঘার উপরে জমি আছে নন-ইরিগেটেড-এ তিরিশ বিঘার উপর যার জমি আছে তাকে যদি গরীব চাষী মনে করেন সেটা কি বিশ্বাস্য? তিনি যদি এ কথা বিশ্বাস করেন আজ পশ্চিমবাংলায় তার চেয়ে গরীব চাষী নেই, আমরা তা বিশ্বাস করি না। আর কার উপরে লেভি হয়েছিল? লেভি হয়েছিল চালকলের উপরে। গত বছর পঞ্চাশ ভাগ লেভি ছিল। ডাঃ ঘোষ কোন্ অধিকারে পশ্চিমবাংলার মানুষের আশাকাঙ্ক্ষা ব্যর্থ করে দিয়ে চালকলের মালিকদের উপর ওই যে অর্ধেক লেভি ছিল তাও তুলে নিলেন?

যুক্তফ্রন্ট সরকারের অনেক বক্তৃতা শুনেছিলাম—নানা জনে নানাভাবে এই খাদ্যনীতি সাপোর্ট করতে গিয়ে যে বক্তৃতা করেছিলেন তাতে ঠিক খাদ্যনীতির সমর্থন নেই। আমি জিজ্ঞাসা করতে পারি এই কর্ডনিং তুলে নিলে চালটা নিশ্চয়ই পায়ে হেটে এক জেলা থেকে অন্য জেলায় যাবে না—কোন ব্যবসাদার থাকবে যে এক জেলা থেকে আর এক জেলায় নিয়ে যাবে। সেই ব্যবসাদারকে কি আপনি বিশ্বাস করেন? আমরা বিশ্বাস করি হোলসেল ট্রেডকে সোসিয়ালাইজেশন এর পথে নিয়ে যেতে হবে। আমরা জানি আন্তঃ জেলা কর্ডন তারা তুলে নিয়েছেন। নিশ্চয়ই প্রথমে এসে কিছু কিছু প্রোডিউসার চাল বিক্রি করবে নিজ লোককে। এই ধরনের ডিস্ট্রিক্ট-এ যে ব্যবসা চলছিল তার সম্বন্ধে আমার কিছু বলবার নেই। কিন্তু ওই ছোট ব্যবসাদাররা এক জেলা থেকে অন্য জেলায় চাল নিয়ে যেতে পারে না এক জেলা থেকে অন্য জেলায় চাল নিয়ে যায় যারা তারা কালোবাজারী, মুনাফাখোরের দল।

আমি আপনাকে বলতে পারি এই যে ফ্রি-মার্কেট থাকবে এই ফ্রি মার্কেটে একমাত্র একটা কথা থাকতে পারে যে, যেখানে হায়েস্ট পার্চেজিং পাওয়ার পাবে সেখানে যাবে, যেখানে হায়েস্ট নীড থাকবে সেখানে ব্যবসাদারেরা যাবে না। যেখানে মানুষের দরকার আছে সেখানে চালের ব্যবসা অন্য জেলা থেকে চলবে না। আমি এমন অঞ্চল থেকে আসছি যে অঞ্চলে আমি দেখেছি আসানসোলের শিল্পাঞ্চলে, সেখানে রেশনিং নেই, সেখানে ক্রয়ক্ষমতাসম্পন্ন বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমানের সদর থেকে এবং বীরভূমের বহু অঞ্চল থেকে চাল নিয়ে এসে খায়। যেন ব্যবসা তো খোলা থাকবে তাহলে বড় বড় কথা কেন বলেছিলেন কেন বলেছিলেন যে বড়লোকদের উপর আমরা নানারকম আঘাত দেবো, মুনাফাখোর, কালোবাজারীদের উপর আঘাত দেব। কাজেই যে পলিসি আপনি আজ নিজে ঘোষণা করছেন সেই পলিসি দেশ নিতে পারছেন না। আমি সর্বশেষে কিছু কনস্ট্রাকটিভ কথা রাখতে চাই মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে। তিনি যদি স্বীকার করে নেন যে অন্তর্জেলায় বড় বড় ব্যবসাদারদের ধান চালের ব্যবসা করতে দেবেন না, তাহলে তাঁকে একটা কাজ করতে হবে প্রতি জেলায় একটা কো-অপারেটিভ সোসাইটি বা অন্তত রাইস মিলের রিপ্রেজেন্টেটিভ বা কোন প্রডিউসারের রিপ্রেজেন্টেটিভ নিয়ে এরকম ধরনের একটা বোর্ড করুন যে বোর্ডের কেবলমাত্র ক্ষমতা থাকবে যে এক জেলা থেকে আর এক জেলা পর্যন্ত ধানচালের ব্যবসা করার এক্সপোর্টের দিক থেকে হোক বা ইম্পোর্টের দিক থেকে হোক, যদি কোন জেলায় কোন চাল দরকার হয় তাহলে তাদের ক্ষমতা থাকবে এর মাধ্যমে আন্তর্জেলা ব্যবসা চলবে। আমি জানি প্রফুল্লবাবু যে পলিসি নিয়েছেন সেই পলিসি ১৯৬৬ সালের ফুড গ্রেনস কমিটি কর্তৃক রেকমেন্ডেড আছে.

Foodgrains of State Government can co-exist with the co-operation of food needs.

উনি সেই পলিসিতে বিশ্বাস করেই এই পলিসি নিয়েছেন, কিন্তু তিনি আমাদের কাছে কো-অপারেশন চেয়েছেন। আমরা কংগ্রেস কর্মীরা নিশ্চয়ই বলছি যদি আমরা বিশ্বাস করি যে সোস্যালিজমের পথ থেকে এক ধাপ পিছিয়ে আসা হয়েছে তবুও এই পলিসিকে পুরোপুরি আমরা কো-অপারেট করবো, কিন্তু তাঁর কাছে আমার রিকোয়েস্ট হচ্ছে যে তিনি যে কো-অপারেশনের কথা বলেছেন, তিনি আমাদের কাছে শুধু চান নি, তিনি যুক্তফ্রন্টের অন্যান্য সদস্যবৃন্দের কাছেও চেয়েছেন এবং তাঁদের বলতে বাধ্য হয়েছেন যে এই খাদ্য পলিসিতে আপনারা আমাকে সাপোর্ট করবেন, আমার আশ্চর্য লাগলো মার্ক্সবাদী কমিউনিস্টরা এত বড় বড় কথা বলেন, তাঁরা কি করে এই পলিসিতে মত দিলেন। আমরা একথা বুঝেছি তাঁরা মত দিয়েছেন এজন্য যে, তাঁরা সারা পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করতে চান। আমি ওঁদের সদস্যদের বক্তৃতা শুনেছিলাম। তাঁরা যে গণ-কমিটির কথা বললেন, সেই গণ-কমিটির মাধ্যমে কারণে হোক, অকারণে হোক নানা জায়গায় নানাভাবে তাঁরা বিশৃঙ্খলা সৃষ্টি করতে পারেন। তাঁরা পার্লামেন্টারী গণতন্ত্রে বিশ্বাস করেন না। তাঁদের মন্ত্রিসভায় আসার একমাত্র যে বিপ্লবীপনা সেই বিপ্লবীপনার একমাত্র উদ্দেশ্য হচ্ছে সারা পশ্চিমবাংলায় অনর্থ সৃষ্টি করা এবং সেই অনর্থ সৃষ্টি করার কাজে তাঁরা এই খাদ্যনীতিকে ব্যবহার করবেন। তাই আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে বলবো যে, যদি গণকমিটি হয় তাহলে সেই গণকমিটিতে যেন সকল দলের সদস্যরা উপযুক্তভাবে রিপ্রেজেনটেড হন সেদিকে একটু নজর রাখবেন। যদি আপনি সেই ধরনের জিনিস করেন তাহলে আমাদের পুরোপুরি সহায়তা

পারেন, আর যদি গণ কমিটির মাধ্যমে কংগ্রেসীদের জব্দ করার চেষ্টা করা হয়, তাহলে আমি বলছি যে আমরা টুথ অ্যান্ড নেল অপোজ করবো। আমরা কংগ্রেসীরা ভয় খাই না। আমাদের ফজলুর রহমান সাহেবের বাড়ি পুড়েছিল কিন্তু আবার জনতার রায়ে ফজলুর রহমান সাহেব এই বিধানসভায় এসেছেন, ডাঃ জি আর মিত্রের ডিসপেনসারী খাদ্য আন্দোলনের নামে পুড়িয়ে দেয়া হয়েছিল, কিন্তু ডাঃ জি আর মিত্র জনতার রায়ে পুনরায় এসেছেন। আমরা ব্রিটিশ শাসনে কংগ্রেস করেছি, আমরা মুসলিম লীগ রিঅ্যাকশনারী আমলে কংগ্রেস করেছি। আমি আজ জোর করে বলছি আমরা যুক্তফ্রন্টের আমলেও কংগ্রেস করবো, ও'রা আমাদের বিলোপ সাধন করতে পারবেন না, কিন্তু আপনি লক্ষ্য করবেন ভারতবর্ষের গণতন্ত্র যেন নষ্ট না হয়, এই অ্যাপিল আমি খাদ্যমন্ত্রীর কাছে করছি।

[7-40—7-50 p.m.]

**শ্রীত্রিলোকেশ মিশ্র:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে খাদ্যনীতি সম্বন্ধে কিছু বলার আগে আমি সকলের কাছে এই আবেদন রাখতে চাই যে, আমরা যেন খাদ্যনীতিকে রাজনীতির থেকে অনেক দূরে রাখতে পারি বা রাজনীতির বহু ঊর্ধ্বে আমরা খাদ্যনীতিকে তুলে ধরতে পারি। কেন না খাদ্যসমস্যা কোন বিশেষ জাত, মানব, ব্যক্তি বা সম্প্রদায়ের কাছে আসে না, প্রত্যেক মানুষের সমান সমস্যা। তাই আজকে দলমতনির্বিশেষে প্রত্যেক মানুষকে এই সমস্যার সমাধানের জন্য চিন্তা করতে হবে, চেষ্টা করতে হবে। তাই বলি রাজনীতির স্থান এই খাদ্যনীতির মধ্যে থাকতে পারে না। এইজন্য আমি আমাদের মাননীয় খাদ্যমন্ত্রীমহাশয়কে আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাই। কারণ, তিনি আজ খাদ্যনীতি আলোচনা করতে গিয়ে দলমতনির্বিশেষে প্রত্যেক মানুষের মতামত জানতে চেয়েছেন। স্যার, খাদ্য সমস্যার কথা চিন্তা করতে গেলে প্রথমেই খাদ্যের চাহিদা ও যোগানের কথা আসে। আমাদের জনসংখ্যা আজকে যেভাবে উত্তরোত্তর বেড়ে চলেছে তাতে চাহিদাও উত্তরোত্তর বেড়ে যাচ্ছে, কিন্তু যোগান সেই মত বাড়ছে না। আমাদের খাদ্যমন্ত্রীমহাশয় বলেছেন যে, জনসংখ্যা কিছু কিছু বেড়েছে, আমার মনে হয় কিছু নয় বেশ বেড়েছে। এটা টেম্পোরারী ফেজে বেড়েছে,

It is not a temporary disequilibrium between demand and supply, but it is a clear manifestation of continually growing pressure of population on food supply.

আমি মনে করি এটা একটা বিরাট সমস্যা। কাজেই এটা আমাদের চিন্তা করে দেখতে হবে। আজকে জনসংখ্যার চাপ যেভাবে খাদ্য সরবরাহের উপর দেখা দিচ্ছে তাতে করে খাদ্য সমস্যার সমাধান করা খুব কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। স্যার, বর্তমানে আমাদের সরবরাহ বা যোগানের কথা বলতে গেলে খাদ্য উৎপাদনের কথা আসে। খাদ্য উৎপাদনের সময় চলে গিয়েছে। আমাদের মাননীয় খাদ্যমন্ত্রীমহাশয় খাদ্য উৎপাদনের কথা পরে বলবেন বলেছেন, নিশ্চয় সেটা সকলে মিলে আমরা চিন্তা করবো এবং তার সঙ্গে সে দিকে বিশেষ দৃষ্টি আরোপ করা দরকার। এখন যোগান বলতে যেটুকু ধান দেশে রয়েছে সেটুকু সংগ্রহ করতে হবে। তবে যোগান যতই আমরা বাড়াই না কেন সেটা যদি সুসমভাবে অর্থাৎ সমানভাবে চাহিদা অনুযায়ী দিতে না পারি তাহলে সে যোগানের কোন অর্থই হয় না। মাথাপিছু যোগান বাড়ালেও কোন লাভ হবে না, যদি আমরা সুসম বণ্টন করতে না পারি। স্যার, বণ্টনের কথা বলতে গিয়ে লেভির কথা বলা হয়েছে। আর লেভিটা দোষযুক্ত সেকথাও বলা হয়েছে। আমার কথা হল লেভি এবং কর্ডনিং দোষযুক্ত হতে পারে, কিন্তু সেটা দোষমুক্ত করে রাখতে আপত্তি কোথায়? লেভি ১০ একরের উপর রাখা হয়েছিল, আমার মনে হয় ১০ একরের উপরে সকলেই মহাজন বা জোতদার। তারা নিশ্চয় ধান-চাল জমিয়ে রাখার চেষ্টা করবে, তা যদি করে তাহলে সংগ্রহ নীতি বা পলিসি ব্যর্থ হবে এবং যে ক্রয় দাম নির্ধারণ করা হয়েছে সেখানে সেটা যদি মোনপলিস্টদের অধীনে হতো তাহলে ভালো হত, কিন্তু কম্পিটিটিভ মার্কেটে যেখানে খোলা বাজারে কোন নিয়ন্ত্রণ নেই সেখানে দ্রব্যমূল্য বৃদ্ধির সম্ভাবনা রয়েছে। তাতে আমাদের সংগ্রহ নীতি ব্যাহত হতে পারে। এই লেভি এবং কর্ডনিং যদি ত্রুটিমুক্ত করে রাখার ব্যবস্থা করতে পারি এবং যেখানে সারপ্লাস এলাকা সেখানে যদি করতে পারি তাহলে ভালো হবে।

(সময় উত্তীর্ণ হওয়াতে বক্তা বসিয়া পড়েন)

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্তঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী তাঁর খাদ্যনীতি বর্ণনা করতে গিয়ে প্রথমেই স্বীকার করে নিয়েছেন যে বাংলাদেশ খাদ্যে স্বাবলম্বী নয়; কিন্তু সাথে সাথে এর জন্য দায়ী করেছেন প্রাক্তন সরকারকে। আর মুখ্য কারণ বলেছেন যে প্রাক্তন সরকারের অবৈজ্ঞানিক পরিকল্পনা আর তার ততোধিক অবৈজ্ঞানিক পরিকল্পনার রূপায়ণ। ডঃ ঘোষ বিজ্ঞানের কৃতি ছাত্র ছিলেন, তিনি বিজ্ঞানের চোখেই সব দেখতে চাচ্ছেন ভালো কথা তিনি অবৈজ্ঞানিক চোখে সবকিছু দেখতে চাচ্ছেন। কিন্তু কি জন্য, কি হিসাবে আমাদের পরিকল্পনাগুলিকে অবৈজ্ঞানিক বললেন, কি অবৈজ্ঞানিক রূপ তিনি দেখলেন, একথা তাঁর বিবৃতিতে তিনি বলেন নি বা প্রকাশ করেন নি। সেগুলি তাঁর উত্তর দেবার সময় আমরা শুনব। তিনি অবশ্য আশ্বাস দিয়েছেন ২-৩ বছরের ভিতরে তিনি পশ্চিমবাংলাকে পুরো স্বাবলম্বী করতে না পারলেও প্রায় পুরোপুরি করবেন। এই আশ্বাস যদি পূর্ণ হয় তাহলে আমরা খুব খুসী হব, এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমরা সর্বান্তঃকরণে তাঁর এই আশা পূরণ হোক--এই কামনা করি। তিনি অবশ্য জানেন আমাদের দেশের প্রয়োজন ৬৬ লক্ষ টন খাদ্য। চতুর্থ পরিকল্পনায় প্রাক্তন সরকার খাদ্য প্রকল্প করেছিলেন যে ৬৫ লক্ষ টনে তাঁরা উঠবেন। কিন্তু এই জন্য যে অর্থের প্রয়োজন সেই অর্থ সংগ্রহ হবে কিনা ঘোরতর সন্দেহ আছে। আমাদের এই খাদ্যোৎপাদনের যে বুনিয়াদ, এই বুনিয়াদ পূর্বতন সরকার করে রেখে-গেছেন। যদি বর্তমান খাদ্যমন্ত্রী সেই বুনিয়াদের উপর চতুর্থ পরিকল্পনায়, যার উপর এই খাদ্য প্রকল্প করা হয়েছিল তার রূপ ৫ বছর নয় ২-৩ বছরের মধ্যে দিতে পারেন তাহলে খুবই আনন্দের কথা। আমাদের এই পশ্চিমবাংলায় কৃষকদের মাথাপিছু গড়ে এক বিঘাও জমি নেই। যেখানে রুশ দেশে ১৫ বিঘা জমি আবাদি, চীন দেশে ১০ বিঘা আবাদি জমি। পশ্চিমবাংলায় আমাদের স্বাধীনতা লাভের প্রাক্কালিন জনসংখ্যা ছিল ২ কোটি, আজ জনসংখ্যা ৪ কোটির উপর। রুশ দেশের আকার আমাদের দেশ থেকে ৭ গুণ বড়, আর রুশ দেশের জনসংখ্যা ২৩ কোটি আর ভারতবর্ষের জনসংখ্যা ৫০ কোটি। রুশ দেশে ৫০ বৎসর আগে বিপ্লব ঘটেছে, কমিউনিস্ট বিপ্লব শাসনে রুশ দেশ চলেছে। এতগুলি পরিকল্পনা যেখানে রূপায়িত হয়ে গেল সেখানে কিন্তু আজও তাঁরা খাদ্যসমস্যা সমাধান করতে পারল না। চীন দেশ গ্রেটলি ফরওয়ার্ডের দেশ। সেই চীন দেশেও আজ খাদ্য সমস্যা সমাধান হয় নি। খাদ্যসমস্যা সমাধান এত সহজসাধ্য নয়। আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় খাদ্য বণ্টনের নীতি বর্ণনা করতে গিয়ে একই সঙ্গে দুই-এর মিলন ঘটিয়েছেন। আমাদের বর্তমান যুক্তফ্রন্ট সরকারের চরিত্র বা ক্যাবেকটার খুবই সুন্দর প্রভাবিত হয়েছে এই খাদ্যনীতিতে। একাধারে নিয়ন্ত্রণ ও বিনিয়ন্ত্রণ। কলকাতা এবং শিল্পাঞ্চলগুলিতে নিয়ন্ত্রণ অব্যাহত রইল আর কলকাতা শহর এবং শিল্পাঞ্চলের বাইরে নিয়ন্ত্রণ উঠে গেল। আমাদের কর্ডনিং উঠে গেল। জেলা, আন্তঃ জেলায় কোন কর্ডন থাকবে না। লেভী উঠে গেল। ব্যবসা-বাণিজ্য অবাধ হল। যে যত খুসী মজুত রাখতে পারবেন, সব মুক্ত হল। এটা খুবই ভাল কথা, শুনতে বেশ ভাল লাগে, লেভী দিতে হবে না এটা তো খুবই ভাল, কিন্তু আবার সংগ্রহ করতে হবে, সংগ্রহ চাই। আমাদের খাদ্যমন্ত্রী সংগ্রহের কথাও উল্লেখ করেছেন এবং সংগ্রহ করার জন্য তিনি দর বাড়িয়ে দিয়েছেন। দর বাড়িয়েছেন সেটা ভাল কথা, কিন্তু বাজার দর আজই তাঁর থেকে ৮-১০ টাকা বেশী হয়েছে। এরপর আরো বাড়বে, প্রতিযোগিতা, অর্থাৎ কম্পিটিশন-এ দর ক্রমশঃ বাড়াতির দিতে যাবে। এদিকে খাদ্যশস্য তাঁরা কত সংগ্রহ করতে পারবেন ভেবে দেখেছেন। এই কলকাতা স্ট্যাটুটারী রেশনিং এরিয়া, যদি ১ কেজি করে চাল দিতে হয়, তাহলে সাড়ে চার লক্ষ টন চালের দরকার হবে। যদি একার মত সাড়ে সাত শত করে চাল দিতে হয়, তাহলে ৩·৬ লক্ষ টন চাল দরকার হবে। পৌনে দুই লক্ষ টন চাল যদি ভারত সরকার দিতে পারেন তাহলে ১৫·৬ লক্ষ টন তাকে এক কলকাতার শিল্পাঞ্চলের জন্য সংগ্রহ করতে হবে। এ ছাড়াও দার্জিলিং অঞ্চলে, কয়লাখনি অঞ্চলে, চা বাগান আছে, তাঁদের দিতে হবে এবং কোন কোন স্থলে তাঁকে রেশনও দিতে হবে।

[7-50—8 p.m.]

একথা আমি নিজে সংবাদপত্রে দেখেছিলাম ২ লক্ষ টন তাঁরা সংগ্রহ করতে চান। খোলাবাজারে দু লক্ষ টন কিনতে চাইলে তাদের দরে সকলে দেবেন এটা আমি কখনও বাস্তব বলে মনে করি না। তাই আমি তাঁদের নীতিকে অবাস্তব বলি। অবশ্য এর পেছনে কোন ইঙ্গিত আছে কিনা

জানি না। তিনি একটু ভয় দেখিয়ে রেখেছেন। যদি চাল না সংগ্রহ করতে পারেন তাহলে অত্যাবশ্যক পণ্য আইন ব্যবহার করবেন, এটা প্রথম থেকে ব্যবহার করলেই হয়। এমনিতেই প্রেসাস্ মান্থ, তারপর নির্বাচনের পর এক দেড় মাস পার হয়ে গেল, সংগ্রহ কিছুই হয় নি। সময় খুব অল্প এই সময়ে তাঁরা চিন্তা করতেন অবাধ বাজারে তাঁরা পাবেন, এটা অবাস্তব কথা। অবশ্য এর পেছনে যদি উদ্দেশ্য হয় লাল ঝাণ্ডা, রেড কমিউনিস্ট, গণ-অভিযান করে জোর করে ছিনিয়ে আনবেন, সেকথা অবশ্য স্বতন্ত্র।

তাছাড়া আর একটা কথা মাননীয় মন্ত্রিমহাশয় বললেন—গ্রামাঞ্চলে চালের দাম সরকারের সংগ্রহের দামের কাছাকাছি থাকবে, এটা কি তাঁদের সদিচ্ছা পায়াস উইশ না কি এর পেছনে ইঙ্গিত আছে যে সেখানে গণ-অভিযান করে দর নামিয়ে দেবেন, যেটা আমাদের রেড কমিউনিস্টের কথা, গণ-অভিযান করে বিপ্লবের দিকে নিয়ে যাবেন। একথা যদি হয়, মাননীয় খাদ্যমন্ত্রিমহাশয় যদি সেই নীতি অবলম্বন করে থাকেন তাহলে সেটা স্বতন্ত্র কথা। তাহলে আমি এটা অবাস্তব বলে মনে করি। একটা কথা শুধু জানিয়ে রাখি আমাদের দিক থেকে তাঁদের নীতি বন্ধ করার জন্য কোন অভিযান চালাব না, ট্রাম পোড়াতে যাব না, বাস পোড়াতে যাব না, রেলওয়ে লাইন পোড়াতে যাব না এবং তাঁদের নীতি যাতে সার্থকতা লাভ করে, বিনিয়ন্ত্রণ করে ও যদি খাদ্য সমস্যার সমাধান করতে পারেন, এটা দেখবো।

**শ্রীমতী নুরুন্নেসা সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে খাদ্যনীতি সম্পর্কে বিভিন্ন তরফ থেকে আলোচনা শোনা গেল। আলোচনা করতে উঠে, আপনার অনুমতিক্রমে দু-চারটে ব্যক্তিগত কথা বলবার জন্য চেষ্টা করব। বিভিন্ন বক্তা বিভিন্ন দৃষ্টিভঙ্গী নিয়ে নানারূপ কথা বলে গিয়েছেন এবং আলোচনা করে গিয়েছেন। আমি প্রথমেই আমাদের শ্রদ্ধেয় খাদ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই। তিনি সাহস করে একটা দুরূহ সমস্যাসংকুল দেশের জন্য একটা খাদ্যনীতি গ্রহণ করেছেন। আমাদের সমস্যা অনেক আছে তার মধ্যে খাদ্যসমস্যাই বড় সমস্যা। এই সমস্যা সহজে সমাধান করা যায় না এটা সত্য কথা। তাহলেও আমাদের নানাভাবে চেষ্টা করে যেতে হবে, যাতে একটা ভাল খাদ্যনীতি করা যায়। আমাদের পূর্ববর্তী সরকারের খাদ্যমন্ত্রী যেভাবে খাদ্যনীতি গ্রহণ করেছিলেন সেই নীতির সঙ্গে এই নীতির বিশেষ তফাৎ আছে বলে মনে হয় না। এটা সেই নীতিরই একটু হেরফের। যেমন নামের একটু তফাৎ, সেন আর ঘোষ তেমনি, পূর্ব সরকারের খাদ্যনীতির সঙ্গে এই নীতির একটুই পার্থক্য আছে বলে মনে হয়। পূর্বের নীতিকেই সামান্য রদবদল করে পরিবেশন করা হয়েছে। আমার মনে হয় খাদ্যনীতির সঙ্গে সঙ্গে উৎপাদন নীতি জড়িত। উৎপাদন কিভাবে করতে হবে, বাড়াতে হবে তার জন্য যে সারের দরকার, বীজের দরকার তা কিভাবে সংগ্রহ করা যাবে, সেসব পরিষ্কার করে আইডিয়া দেওয়া হয় নি। সেজন্য এ বিষয়ে আমি বিশেষভাবে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে।

আমার আর একটা কথা হচ্ছে এই যে ধান এবং চালের দর বাড়ান হোল তাতে ছোট চাষীরা লাভবান হতে পারে না। এর কারণ হচ্ছে ছোট চাষীরা ধান ওঠার পরই ধান বিক্রি করে দেয়, তাদের সারা বছরে খোরাকীর জন্য যা লাগবে সেটাও তাদের থাকে না। তাদের সর্বদাই উচ্চমূল্যে কিনে খেতে হয় এবং তার ফলে তাদের অসুবিধা হয়। আমি গ্রামের লোক, গ্রামের সঙ্গে আমার এখনও যোগাযোগ আছে এবং সেই কারণে আমি তাদের অভাব-অভিযোগ উপলব্ধি করি। ধান এবং চালের দর বাড়ালে সব জিনিসের দর বেড়ে যাবে এবং সেটা তাদের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাবে বলে তাদের অসুবিধা হবে। কাজেই আমি স্পীকার মহাশয়ের মাধ্যমে খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি এই বিষয়ে আলোচনা করে যাতে ভালভাবে তাদের পরিবেশন করতে পারেন সেইভাবে দাম নির্ধারণ করুন। আমার আর একটা কথা হচ্ছে খাদ্যসমস্যার সঙ্গে আরও অনেক সমস্যা জড়িত রয়েছে, যেমন জনবৃদ্ধি সমস্যা। এছাড়া আরও কতগুলি সমস্যা রয়েছে যেগুলি আমরা সমাধান করতে পারি নি। এক একটা সমস্যার সমাধান করতে জনসাধারণের সমর্থন দরকার হয়। যে খাদ্যনীতির দ্বারা কংগ্রেস সরকার খাদ্য সমস্যার সমাধান করতে চেষ্টা করেছিলেন তখন যদি সকলের সহযোগিতা পেতেন তাহলে এটা সুষ্ঠুভাবে সমাধান করতে পারতেন। কিন্তু, তাঁরা জনসাধারণের সমর্থন পান নি এবং জনসাধারণ সমর্থন না জানিয়ে

উল্টো নানারকম বিশৃঙ্খলা সৃষ্টি করেছিল এবং তার ফলে সেই খাদ্যনীতি সফলতা লাভ করতে পারে নি। অনেক দলের লোক মিলে লোকের মধ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করেছিল এবং এই খাদ্যকে কেন্দ্র করে বিশৃঙ্খলা সৃষ্টি করেছিল।

**মিঃ ডেপুটি স্পীকারঃ** এখানে যে লিস্ট দেওয়া ছিল তাতে খগেন দাসগুপ্ত মহাশয়ের আগে শ্রীমতী সাত্তারের বলবার কথা ছিল। কিন্তু লিস্টে অন্যভাবে লেখা আছে বলে ডাকতে ভুল হয়েছে। আমি এখন ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ মহাশয়কে বলবার জন্য অনুরোধ করছি।

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে দুদিন ধরে অনেকের বক্তৃতা যথাসম্ভব মনোযোগ সহকারে আমি শুনেছি। কিন্তু শুনতে শুনতে আমার কেবলই মনে হচ্ছিল "লোকবত্তু লীলা কৈবল্যম"—এ ব্রহ্মের লীলা মাত্র। কারণ পরস্পর বিরোধী কথা একদিক থেকে এত বেশী হয়েছে যার সামঞ্জস্য করার ক্ষমতা আমার মত বুদ্ধিমান লোকের নেই। আমি সহযোগিতার হস্ত প্রসারিত করেছিলাম এই আশায় যে, ঠিক ঠিক সহযোগিতা পাব। আমি ৬ তারিখে খাদ্যমন্ত্রীর দপ্তর নিই। ৬, ৭, ৮, ৯ এই ৪ দিন আমি দপ্তরের সকল লোকের সঙ্গে, বিভিন্ন বিভাগের সঙ্গে একত্রে কথাবার্তা বলি। তারপর, ১০, ১১, ১২ তারিখ ছুটি ছিল। ১৩ তারিখে কংগ্রেস দলের নেতা খগেন দাশগুপ্ত মহাশয়কে একখানি চিঠি লিখে জানাই যে, আপনি যদি আপনার একজন সাথী নিয়ে আগামীকাল আমার সঙ্গে খাদ্য সম্বন্ধে আলোচনা করতে আসেন তাহলে আমি সুখী হব। সুখের কথা তিনি এলেন এবং ৪৫ মিনিট ধরে কথাবার্তা বললেন। কথাবার্তা বলার পর আমি তাঁকে অনুরোধ করলাম আপনাদের কথা দয়া করে আমাকে লিখে দিন।

[8—8-10 p.m.]

লিখিত এখন পর্যন্ত পাইনি। কিন্তু ১৭ই তারিখে যখন রাজ্যপালের ভাষণের বিতর্ক হয়, তখন তিনি বললেন এই এতদিনে এঁরা খাদ্যনীতি গ্রহণ করতে পারলেন না। আর তিনি তাঁদের মতটা লিখে জানাতে পারলেন না—এতক্ষণ পর্যন্ত। এই হলো কথা। অথচ আমাদের বিভিন্ন দলের মিল নাই ইত্যাদি এইসব নানা কথা বললেন তিনি। একথা তিনি জানেন আমরা বিভিন্ন দল একত্রিত হয়ে সরকার গঠন করেছি। সাধারণ নির্বাচনের পূর্বে আমরা হয়ত একজন একরকম কথা বলেছি, আদর্শেও কিছু কিছু তফাৎ আছে এ বিষয়ে কোন সন্দেহ নাই। কিন্তু একটা কার্যক্রমের উপর আমরা এই সরকার গঠন করেছি। অর্থাৎ প্রোগ্রাম্যাটিক ইউনিট, নট আইডিওলজিক্যাল ইউনিটি—আমরা গ্রহণ করেছি। কিন্তু গ্রহণ করার পরে আমরা সরকারী তরফ থেকে এমন কোন কথা বলেছি কিনা যার মধ্যে অসামঞ্জস্য রয়েছে? কিন্তু তাঁরা কেবল বলছেন—অসামঞ্জস্য, অসামঞ্জস্য। কে কোন কথা ছয় মাস আগে বলেছিলেন তারই কেবল উদ্ধৃতি করতে আরম্ভ করেছেন! কিন্তু আমি বুঝতে পারি না কি পরিমাণ যুক্তি ও লজিক এর পেছনে আছে। এ লজিক তো নয়, এখানে অপোজ করতে হবে, তাই তাঁরা অপোজ করছেন।

খগেনবাবু বললেন তোমরা পারো নাই। এর অর্থ এই আমরা অবশ্যই পারতাম। তবে একথা আমি মুক্তকণ্ঠে স্বীকার করতে রাজী আছি তাঁদের কর্মকুশলতা ও বুদ্ধিমত্তা আমার চেয়ে বেশী। কিন্তু সেই বুদ্ধিমত্তার ফলে কি হলো, খাদ্যনীতি কি হলো? আলু খাও কাঁচকলা খাও। বললেন কি? চাউলের বদলে আলু খাওয়াব, কাঁচকলা খাওয়াব। কিন্তু বিজ্ঞান সম্মত হিসেবে এক আউন্স চাউল খেলে ১০৮ ক্যালোরী হয়; আর এক আউন্স কাঁচকলা খেলে ১৮ ক্যালোরী হয়। অতএব এক আউন্স চাউলের বদলে ছয় আউন্স কাঁচকলা খেতে হবে। অর্থাৎ আধ সের চাউলের বদলে তিন সের কাঁচকলা খেতে হবে। এটা মানুষের পেটে কুলোবে না। গরুর দরকার হবে। অতএব ইহা সম্পূর্ণ অবৈজ্ঞানিক এবং অবাস্তব। তাছাড়া এত কাঁচকলা আছেই বা কোথায়—আমি জিজ্ঞাসা করি? কাজেই এই অবাস্তব, অবৈজ্ঞানিক এঁরা বহু গবেষণা করে বহু চিন্তা করে, ১৮ বছর ধরে স্তিমিত নেত্রে ধ্যান করে এই খাদ্য পরিকল্পনা তাঁরা তৈরী করেছিলেন। কিন্তু আমি মুক্তকণ্ঠে স্বীকার করি আমাদের সে ক্ষমতা নাই।

তারপর আমি সবচেয়ে হতাশ হয়েছি আমার ভগিনীসমা পূরবী মুখার্জীর বক্তৃতায়। আমি আশা করিনি কখনো তাঁর কাছ থেকে এইরকম বক্তৃতা শুনতে পাব? কি বললেন তিনি? তিনি

বললেন "এই কলকাতার লক্ষ লক্ষ ধনীর স্বার্থে, জোতদার ও প‍ুঁজিপতিদের স্বার্থে এই নীতি গ্রহণ করলেন তিনি।" হ্যাঁ; আমি বলছি কলকাতার লক্ষ লক্ষ ধনীর স্বার্থে এই নীতিটা করেছিলেন তাঁরা, না, আমি? কলকাতায় লক্ষপতিদের জন্য এই নীতি তাঁরা করেছিলেন। আমি জিজ্ঞাসা করি এতদিনে কি তাঁদের বিবেকের দংশন হয়েছে? এই নীতি তো সেই তিনজন মন্ত্রী একত্রে বসে করেছেন, যাঁরা এখানে বক্তৃতা দিয়েছেন। তখন মন্ত্রী থাকাকালে তাঁরা কি বলেছেন কলকাতাকে এইরকম কম দামে দেওয়া উচিত নয়? যখন গ্রামাঞ্চলে সওয়া দুই টাকা আড়াই টাকা করে চাউল খেয়েছে, তখন কি শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় ৯৬ ও ১·১০ পয়সা করে চাউল খেয়েছেন কিনা? অথচ আজ এই সমস্ত কথা বলছেন। আমি স্বীকার করি কলকাতা গ্রামের তুলনায় দাম হিসেবে প্রিভিলেজড ক্লাস। আমি মুক্তকণ্ঠে বলি সে কথা কখনো অস্বীকার করি নাই। কিন্তু তার চেয়ে প্রিভিলেজড ক্লাস হচ্ছে আমার ভগিনী পূরবী মুখোপাধ্যায়ের মত মহিলারা। স্যার রবার্ট ম্যাক্‌ক্যারিসন একটা প্রবন্ধে লিখেছেন মেয়েদের কি পরিমাণ খাদ্য দরকার। তিনি খাদ্য বিজ্ঞানে বিশেষজ্ঞ। তিনি এক সময় আমাদের নিউট্রিসন রিসার্চ-এর ডাইরেকটর ছিলেন। তারপরে অক্সফোর্ড নিউট্রিসন ল্যাবরেটরির ডাইরেকটর ছিলেন। তাঁর একটা উক্তি আমি এখানে পড়ে শোনাচ্ছি। তিনি বলেছেন

"The amount of food needed per day by an average man is the standard by which we measure the standard of men, women and children. Thus a woman who is not pregnant or nursing a baby and girls over the age of 14 need 8/10th of the amount needed by a man". So, she is getting 1/5th more according to the rule.

আমি যদি তাকে কেটে দিতে যাই, তাহলে এর প্রতিবাদে ও'রা মুখর হয়ে উঠবেন, বলবেন প্রফুল্লবাবু অবিবাহিত লোক, তাঁর কোন সিভালরি নাই। (হাস্য।) একথা পূরবী মুখোপাধ্যায় বলবেন। পূরবী মুখোপাধ্যায় কিম্বা আমাদের এখানে আরও যাঁরা মহিলা আছেন, তাঁরা যদি বলেন, তাহলে আমি ওয়ন-ফিফ্‌থ কেটে দিয়ে, তাঁদের ১৪শো গ্রাম দিতে রাজী আছি, তাঁরা যদি রাজী হন। তবে আমি দিচ্ছি না কেন? তার কারণ, তাঁরা একবার যদি প্রিভিলেজড ক্লাস হন তাহলে তাঁরা সহজে সেই প্রিভিলেজ ছাড়তে চান না, এই হচ্ছে দুনিয়ার রীতি। তা জেনেই আমি ও কাজ করেছি, জেনে, বুঝে।

তারপর সাবসিডির কথা উঠেছে এবং ভালভাবে, অর্থনীতির দিক দিয়ে, খুব ভাল উকিলের মত উপস্থিত করেছেন মাননীয় সদস্য শৈল মুখার্জী মহাশয়। তিনি বলেছেন কত টাকা লাগবে! আমার দপ্তরে, আমি হিসাব করে দেখেছি যে সাড়ে চার কোটি টাকা লাগবে। এই সাড়ে চার কোটি টাকা লাগবে, শুনে, তিনি বলেছেন এই টাকা হলে, বাংলার অর্থনীতি ভেঙ্গে পড়বে। বাংলার অর্থনীতি ত তিনিই ভেঙ্গে রেখে দিয়েছেন; তাঁদের সাড়ে ছয় কোটি টাকা ডিফিসিট বাজেট করে। আপনি পশ্চিম বাংলায়, এই যে সরকারী টাকায় যে সমস্ত শিক্ষা ব্যবস্থার ব্যবসা করেছিলেন, তাতে যদি লাভ করতে পারতেন তাহলে বাংলার আজ এই দুরবস্থা হ'ত না। আমি এই সমস্ত কথা বলতাম না। কিন্তু বলতে বাধ্য হচ্ছি। তাঁরা এইসব কথা বলেছেন বলে। আপনারা চেষ্টা করেই হোক বা যেভাবেই হোক

You have brought the country to the verge of economic ruin.

যদি কখনও ভারতবর্ষের ইতিহাস আবার লেখা হয়

You will be recognised in history as the grave diggers of the Congress and the country as a whole.

এই কথাই স্বীকৃত হবে আমাদের ভারতবর্ষের ইতিহাস যদি সত্যিকারের লেখা হয়।

তারপর শুধু এখানেই নয়, তিনি আরও বলেছেন—তিনি বলেছেন ইনফ্লেশন হবে। দাম বাড়ালেই অমনি ইনফ্লেশন হবে। আমাদের নারায়ণ চৌধুরী মহাশয় বললেন বর্ধমানে নাকি ৩০ টাকা, ৩১ টাকা ধানের দাম। তাতে যদি ইনফ্লেশন না হয়, তাহলে ২১ টাকা, ২২ টাকা, ২৩ টাকা করলেই ইনফ্লেশন হবে? আর যে কত ইনফ্লেশন হয়েছে ও'দের সময়, সে কথা কি উনি চিন্তা করেছেন! আমি শৈলবাবুকে জিজ্ঞাসা করি বারবার তিনি ডি এ বাড়িয়েছেন, যার জন্য কোটি কোটি টাকা দিতে হয়েছে? এ ইনফ্লেশন কি আমাদের ২১, ২২, ২৩ টাকা দাম

বাড়াবার জন্য হয়েছে? এ কি কারণে হয়েছে, তা আমরা জানি। পরমুখাপেক্ষী অর্থনীতি আর সহজে টাকা পেলে যা অবস্থা হয়, তাই হয়েছে। সুইজারল্যান্ডের সিবা কোম্পানী ম্যানেজিং ডাইরেক্টর, তিনি আমাকে বলেছিলেন ইজি মানি ডিমরালাইজেস এ নেশন। যেই টা ধার পেয়েছেন, অমনি করো খরচা, করো খরচা, করো খরচা। কাজেই হোল নেশনকে আপনা ডিমরালাইজ করেছেন। এই অবস্থা সৃষ্টি হয়েছে। এই অবস্থা তাঁরা সৃষ্টি করেছেন, তা হলে সাড়ে চার কোটি টাকার জন্য এ হতো না। আমরা দাম বাড়াইনি। কেউ কেউ বলেছে যে দাম বাড়িয়ে করলেন না কেন? যেই দাম বাড়াতাম অমনি গভর্নমেন্ট কর্মচারীরা বলতে ডি এ বাড়াও। তখন শৈলবাবু বলতেন আমরা ত বাড়িয়েছি, আপনারা বাড়াচ্ছেন না, কেন কোথা থেকে আসত সে টাকা। অতএব আমি বলছি তাঁদের এই অর্থনীতির ফলেই এই অবস্থা হয়েছে।

[8-10—8-20 p.m.]

অতএব আমি বলছি তাঁদেরই অর্থনীতির ফলে এই অবস্থা হয়েছে। কেন্দ্রীয় ৩।। শত কোটি ডেফিসিট, কেবল কি আমাদের ২১ টাকা, ২২ টাকা, ২৩ টাকা ধানের দাম করার জন্য কেন্দ্র সরকারের এত ডেফিসিট হয়েছে? তারপর আমি খগেনবাবুকে জানাবার জন্য একথাটা বলি এই ২১ টাকা, ২২ টাকা দাম করতে হলে কংকারেন্স অব দি ইন্ডিয়া গভর্নমেন্টের প্রয়োজন ছিল বলেই গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার মত না হলে আমরা কিছুতেই এই কাজ করতে পারতাম না। তাই শ্রীজগজীবন রাম যখন অনুমতি দিয়েছেন, মত দিয়েছেন, তারপর এসে খাদ্যনীতি করেছি একথা আমি আপনাদের বলেছি। গতকাল শ্রীব্যোমকেশ মজুমদার বলেছেন- আমি সকলের জন্য দিতে পারব না, একটা নির্দিষ্ট সময় তো আছে, আর বেশী সময় হলে আমি জ্যোতিবাবুর কাছে ওভার টাইম চাইব শ্রীব্যোমকেশ মজুমদার বলেছেন ঘাটতি কত, না ঘাটতি ২২ লক্ষ টন ভুল কথা। যে সরকারী হিসাব আছে, যে হিসাব আমি করে যাই নাই, ভূতপূর্ব মুখ্যমন্ত্রী খাদ্যমন্ত্রী, যাঁর প্রশংসায় ওদিক এত উচ্ছ্বসিত হয়ে উঠেছেন, তিনি রেখে গিয়েছেন এই অনুযায়ী ঘাটতি ১৫ লক্ষ টন। তার সে কথা বুঝে গত বছর ১৫.৯ লক্ষ টন আপনারা ভারত গভর্নমেন্টের কাছ থেকে পেয়েছেন, বাংলা সরকার পেয়েছেন, আমরা সকলেই পেয়েছি। আর এ বছর ১৫ লক্ষ টন চেয়েছি। আমি জিজ্ঞাসা করি, কংগ্রেসের একজন সভ্যকেও বলতে শুনিনি যে ১৫ লক্ষ টন ন্যায্য তা যাতে পাই তার জন্য আমরা সকলে মিলিতভাবে চেষ্টা করব। কাজেই এটা দেখা এই যে এই প্রচ্ছন্ন সহযোগিতার অন্তরালে প্রচ্ছন্ন বিরোধিতা। আমি সহযোগিতার অন্তরালে প্রচ্ছন্ন বিরোধিতা চাই না। বিরোধিতা আমি বুঝতে পারি কিন্তু সহযোগিতার অন্তরালে বিরোধিতা আমি কখনও স্বীকার করতে রাজী নই। কাজেই আমি জানি ঘাটতি। আমি বরাবর লিখেছি ঘাটতি আছে কিন্তু ঘাটতির অংক এঁরা সুবিধামত পড়েন। আমি নির্বাচনের সময় মাসিক কাগজে লিখেছিলাম তাতে আমি লিখেছিলাম যে আমার মতে ঘাটতি আছে। তখন লিখেছিলাম প্রফুল্ল সেন মহাশয় যে পরিমাণ ঘাটতির কথা বলছেন সেই পরিমাণ ঘাটতি নই আপনারা যদি চান তাও আমি আপনাদের দিতে পারি কিন্তু সে কথা সুবিধামত বলেন না এটা হচ্ছে সত্যে পৌঁছাবার রাস্তা নয়। এটা হচ্ছে উকিলের ওকালতি। আমার মনে পড়ে অমৃতসর কংগ্রেসে যখন মহাত্মা গান্ধী আর লোকমান্য তিলকের মধ্যে কথা হয় তখন লোকমান্য তিলক বলেছিলেন

I have taken the brief of my client.

তখন মহাত্মা গান্ধী বলেছিলেন

It is not a lawyer's duty to defend a client knowing to be guilty—lawyer's duty is to arrive at the truth.

কাজেই আপনারা সেই ওকালতি করবেন, আমার ওকালতিতে আপত্তি নেই কিন্তু ওকালতি সত্যে পৌঁছাবার জন্যেই ওকালতি, সেই ওকালতি চেয়েছিলাম, কিন্তু দুঃখের বিষয় সে ওকালতি আমি পাইনি। তবে আমি জীবনে অনেক কথাই ভুলতে পারি এবং সেই জন্যেই বেঁচে আছি তা না হলে মরেই যেতাম। কাজেই আপনাদের এই সব কথা ভুলে যাব যদি আপনারা বলেন যে নিঃসঙ্কোচে সাহায্য করবেন। আমি কখনও বলি নাই যখন নীতি বলি তখন আপনাদের মত উপস্থিত করি নাই যে নীতি ফেলে দিলাম, ভোট দাও তোমরা একদিক আর আমি একদিক

সেকথা আমি বলিনি। আপনাদের কাছ থেকে মত আসলে পরে, এদিক থেকে মত শুনে—কেন বলছিলাম কারণ আমাদের যুক্তফ্রন্টের সকল মেম্বারের সঙ্গে আমার কথা বলবার সুযোগ হয় নাই, ক্যাবিনেটে বলার সুযোগ হয়েছে, আমি ভেবেছিলাম যে হ্যাঁ, সকলের সঙ্গে কথা বলে, যখন পারি নাই, তাঁরাও যদি কেউ ভাল কথা বলেন আমি তাও গ্রহণ করব। এর মধ্যে তো অন্যায় কিছু নেই। কিন্তু তার মধ্যেও ত্রুটি বের করছেন, এর মধ্যেও বুঝি আবার কোন ঝগড়া আছে। কাজেই বোঝা যাচ্ছে যে আমরা কোথায় পেঁছেছি। আমি কেবল এই কথাই আশা করব, একজন বললেন যে, হ্যাঁ প্রফুল্লবাবু তো আর সেই আগেকার প্রফুল্লবাবু নেই, হ্যাঁ, আমি আগেকার প্রফুল্লবাবু নেই, অনেক শিখেছি কিন্তু কংগ্রেসও আগেকার কংগ্রেস নেই এটাও আমি জানি। কাজেই একথা বুঝতে হবে মহাত্মা গান্ধীকে একবার আমি লিখেছিলাম চিঠি যে মহাত্মাজী আমার দুঃখ হয় যে

you have also become a fetish of the Congress.

তখন মহাত্মাজী উত্তরে লিখেছিলেন অ ই এ্যাম এ সিভিলোলজিস্ট

through and through and I believe in civil disobedience against the Congress " it need be.

দেশের স্বার্থ কংগ্রেসের চেয়েও বড়, যুক্তফ্রন্টের চেয়েও বড়, সকলের চেয়েও বড় দেশের স্বার্থ, সেই স্বার্থের প্রয়োজন হয়েছে বলেই কংগ্রেসের বিরোধিতা করছি, না হলে শুধু অন্য কারণে নয়। আমার পরিবর্তন হয়েছে, সকলেরই হয়, হিউম্যান মাইনড ইজ স্ট্যাটিক, হিউম্যান এ্যাকশন ইজ নট স্ট্যাটিক। আপনারা যে আজ পৃথিবী দেখছেন এক সেকেন্ড পরে সেই পৃথিবী নেই, বদলে গিয়েছে, এই হচ্ছে অঙ্ক শাস্ত্রের কথা। অতএব আমি বলছি দুটি কথা, রেশন হবে কি হবে না, কন্ট্রোল হবে কি কন্ট্রোল হবে না। আমি সেই তাত্ত্বিক বিচারের মধ্যে যেতে চাই না, কারণ, কন্ট্রোলের পক্ষে বহু বলা যায়, কন্ট্রোলের বিপক্ষেও বহু বলা যায়। এই ব্যবসাদাররা খারাপ হয়েছে বলে কন্ট্রোল করতে হয়েছে, আর যখন রাজনীতিবিদ এবং সরকারী কর্মচারীদের অধঃপতন ঘটেছে তখন কন্ট্রোল সম্বন্ধেও চিন্তা করতে হচ্ছে। এখন যে অবস্থায় আমরা পড়েছি এমন কোন নীতি কেউ দিতে পারেন না যাতে একেবারে ফুল প্রুফ হতে পারে। অতএব এই অবস্থায় কেউ যদি বলে থিওরি আউড়িয়ে কন্ট্রোল সম্বন্ধে আমি সেই থিওরিলজিস্ট নই, আই অ্যাম এ প্র্যাকটিক্যাল আইডিয়ালিস্ট এবং সেইভাবেই এই জিনিসটাকে উপস্থিত করতে চেষ্টা করেছি। এর অর্থ এই নয় যে আমি যা বলব তাই শেষ কথা, আই হ্যাভ নো মনোপলি অব উইজডম এবং কংগ্রেসের বন্ধুদের আমি শুধু এই অনুরোধই করি আপনার মাধ্যমে, ডেপুটি স্পীকার সাহেব, তাঁরাও যেন মনে না করেন দে হ্যাভ দি মনোপলি অব উইজডম। আর আমি বেশী বলতে চাই না, একজন বলেছেন এই যে মিলের ব্যান, মিল থেকে সব নেওয়া হবে কিনা? স্পষ্ট লেখা আছে, মিল থেকে সব নেওয়া হবে। তারপরও যদি প্রশ্ন উঠে তাহলে আর কি বলব। যেখানে ২৷৷ টাকা লিখেছি সেখানে ২ টাকা হবে। আমি দেখেছি আগে আমার ধারণা ছিল যে ইনসিডেন্টাল খরচা তাদের হবে অর্থাৎ ঐ নিয়ে যাওয়া নিয়ে আস ইত্যাদি, কিন্তু দেখলাম, না, আমাদের তরফ থেকে পেঁছে দেওয়া আমাদের তরফ থেকে নিয়ে আসা হলে ৮ আনা কম, ২ টাকা হবে। আমি আপনাদের বলছি, আর অন্য কোন কথা না বলে বেঙ্গল ন্যাশন্যাল চেম্বার অব কমার্সের সেক্রেটারী তিনি এসেছিলেন রাইস মিলস অ্যাসোসিয়েসানের লোকদের নিয়ে, আমি তাঁদের বুঝালাম যে ২ টাকা হলে তাঁদের কোন অসুবিধা হবে না এবং তাই মনে করেই ২ টাকা করেছি। ক্যাবিনেটেও আমাদের সেই কথা হয়েছে। তারপর আর একটা জিনিস অনুৎপাদকরা, ঐ ১০০ মণের কথা যে ছিল ধান বা সেই অনুপাতে চাল রাখতে পারবে সেই জায়গায় ৫০ মণ করা আমরা স্থির করেছি। এখানে অনেকে যাঁরা বক্তৃতা করেছেন তাঁদের সকলের নাম আমি মনে রাখতে পারি নাই আমার এই অক্ষমতা, ত্রুটি আমি স্বীকার করছি কিন্তু আপনাদের তরফ থেকেও একজন বলেছিলেন যে এটা ৫০ মণ করলে ভাল হয় এবং তার জন্য ক্রেডিট যদি আপনাদের যায় তাহলে আমার তাতে কোন আপত্তি নেই। তারপর কেউ কেউ বলেছিলেন যে হ্যাঁ লেভি না করলে হবে না। লেভি উঠিয়ে দিয়েছি কিন্তু আমরা ভেবেছি যে সদিচ্ছার উপর নির্ভর করেই হবে। তবে যেভাবে লেভি ছিল সেটা ছিল গুরুতর অবিচার। তার বাড়িতে কতজন লোক আছে, কি আছে না আছে কোন হিসাব না করেই দাও নোটিশ জারি করে যা হবার হবে। আর তারপরে না আসলে কে দায়ী? ব্রহ্মা দায়ী। অতএব

আমরা স্থির করেছি এই যে ইরিগেটেড, সেচ অঞ্চলে ১০ একর এবং সেচ অঞ্চল না যেখানে সেখানে ১২ একরের উপরে যাদের জমি আছে তারা সকলেই এই ঘোষণা দেবে তার কত একর জমিতে ধান চাষ হয়েছে—ঘর, বাড়ী, পুকুর সমেত না, কত একর জমিতে ধান চাষ হয়েছে এবং মাথাপিছু ৯ মণ ধান রেখে বীজ এবং মজুরদের জন্য যেটা লাগে একর প্রতি ২ মণ রেখে তারপর তার কত উদ্বৃত্ত আছে তিনি সেটা ১০ই এপ্রিলের মধ্যে জানাবেন। অর্থাৎ ১৫ দিনের মধ্যেই জানিয়ে দেবেন এবং জানালে পরে তারপর কতটা আছে না আছে সেটা বুঝে সেই ধান যদি বিক্রি করতে হয় তাহলে আমরা বলব যে আপনারা বিক্রি করুন সরকারের কাছে। আমরা এই আশা করব যে তাঁরা সরকারের কাছে বিক্রি করবেন ঐ সরকারের নির্দিষ্ট দামে, সরকারের এজেন্টের মাধ্যমে ঐ ২১, ২২, ২৩ টাকা দামে এবং আমি আশা করি সকলে আপনারা এইভাবে যাতে সংগ্রহ হয় তার চেষ্টা করবেন। কেউ কেউ ওখান থেকে বলেছেন আর পাবেন না। তা না পেলে কি করব ? ভগবানের নাম জপ করব শুধু ? বলুন কি করব ? তাও যদি আপনারা বলতেন তাহলেও বুঝতে পারতাম। তাও কিছু বলছেন না, সকলেই বলছেন

**यह पहलू भी हो सकता है और वह पहलू भी हो सकता है ।**

এদিকেও আছে ওদিকেও আছে কিন্তু কি করতে হবে সেই সুস্পষ্ট কথা কোথাও নাই। আমার দুঃখ হয় এই যে আমি যে আশা নিয়ে সহযোগিতার হস্ত প্রসারিত করলাম, তাঁদের কাছ থেকে স্পষ্ট জবাব পেলাম না, যে না, এই না ক'রে এই করলে ভাল হয়। তারপর কথা উঠেছে আমরা ইলেকসান প্লেজেস ভঙ্গ করেছি কি না করেছি। আমরা তাঁদের কাছ থেকে আশা করব যে এই ধান পাব, যদি না পাই প্রয়োজন হলে, পূর্বেও বলেছি, না পেলে পরে এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট দরকার হলে প্রয়োগ করব। এটা প্রয়োগ করতে আমরা কখনই দ্বিধা করব না। •আমি আপনাদের বলছি যাঁরা উপরে বড় আছেন ৫০০ তাঁদের উপরও যদি জবরদস্তি ক'রে আমি যদি ৫ লক্ষ লোককে খাওয়াতে পারি তাহলে আমি তা করতে কোনরকম দ্বিধাবোধ করব না।

[8-20—8-25 p.m.]

আর শৈলবাবু যে অর্থনীতির কথা বলেছেন কিভাবে মুদ্রাস্ফীতি বন্ধ করা যায়' কেউ কেউ ওকে বলেছেন ব্যাঙ্কের টাকা দিয়ে চাউলের কারবার করে -আমি বলছি প্রধান জিনিস হচ্ছে ঐ চোরা টাকা যে আছে যেটা ভারত গভর্নমেন্ট ব'লন প্রায় তিন হাজার কোটি টাকা চোরা টাকা আছে। ব্যাঙ্কের থেকে যে টাকা নেয় তাব তো হিসাব থেকে ধরতে পারা যায় কিন্তু চোরা টাকা তো ধরতে পারা যায় না। এইজন্য আমি বলছি এবং বহুদিন যাবতই বলছি ডিমনিটাইজ দি হোল কারেন্সি। একবার সমস্ত পুরান টাকা বাতিল ক'রে দাও। একবার যদি বাতিল করে দেন তাহলে সেই সব টাকা তাদের ব্যাঙ্কে জমা দিতে হবে না হলে পুড়িয়ে ঘরে ফেলে দিতে হবে। কাজেই এই চোরা টাকার মারফতেই আসল কাজ হয়। দ্বিতীয় কথা হচ্ছে এই মুদ্রাস্ফীতি হচ্ছে কেন এই যে সব উপরের আয় দেড় হাজার টাকার বেশী যদি কেও আয় না করতেন সে তিনি জি, ডি, বিরলাই হউন আর জে আর ডি টাকা হউন কারো আয় যদি দেড় হাজার টাকার বেশী না হত তাহলে পরে দেখতেন মুদ্রাস্ফীতি হওয়া সম্ভবপর ছিল না। তাহলে কলকাতার বাড়ীভাড়া—সেদিন স্টেটসম্যান কাগজে এ্যাডর্ভাটাইজমেন্ট দেখলাম যে একটা তিন ঘরওয়ালা ফ্ল্যাট দেড় হাজার টাকা ভাড়ার জন্য এ্যাডর্ভাটাইজমেন্ট। এই দেড় হাজার টাকা দিতে পারে কে -চোরাকারবারি ছাড়া কেউ দেড় হাজার টাকা বাড়ীভাড়া দিতে পারে? আমি জিজ্ঞাসা করি--কাজেই যেটা বলছি আপনারা যদি চান এই দুটো জিনিস করুন ডিমনিটাইজ দি হোল কারেন্সি একবার, তারপর দেড় হাজার টাকা সর্বোচ্চ আয় করে দিন। মাসিক সর্বোচ্চ আয়—তিনি যেন হউন জি, ডি, বিরলাই হউন আর আমাদের বন্ধুবর শৈলবাবুই হউন আর প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীই হউন কিম্বা জ্যোতিবাবুই হউন যেই হউন সকলের জন্য দেড় হাজার টাকার বেশী যেন কারো আয় না হয়। তাহলে দেখবেন ভারতবর্ষের মুদ্রাস্ফীতি হতে পারবে না। যদি শৈলবাবু আমার সঙ্গে যেতে রাজী থাকেন আমি মোরারজী দেশাইকে গিয়ে সে কথা বলতে রাজী আছি—এবং এই যদি হয় তাহলে পরেই আমরা পারব। তা না হলে ঐ মুদ্রাস্ফীতি টিংকারিং করে দাম একটু বাড়লো কি না বাড়লো এতে হবে না। তৃতীয় কথা আমি বলেছি

এই আমাদের পেরিটি অব প্রাইস—এই যে দাম নির্ধারণ হয়, পেরিটি প্রাইস হওয়া উচিত parity price between the industrial price and agricultural price, there must be a parity of price.

আর তা না হলে শ্রমিক মরবে, না হলে কৃষক মরবে সুতরাং এই পেরিটি অব প্রাইস চাই। এবং একটা পার্মানেন্ট কমিটি থাকা উচিত। ইংল্যান্ডে যে রকম দেখেছি কমিটি থাকে কনজ্যুমারস রিপ্রেজেনটেটিভ, প্রডিউসারস রিপ্রেজেনটেটিভ আর গভর্নমেন্ট রিপ্রেজেনটেটিভ এই তিনে মিলে দাম ঠিক করে। তার বাহিরে কেউ কেনেও না বেচেও না। আমাদের দেশে সেইরকম করতে হবে। আমি চাই স্ট্যাটুটারি কমিটি যে কমিটি দাম নির্ধারণ করবে। আমার খেয়াল খুসী মত নয় বা আপনারা যখন মন্ত্রী থাকবেন আপনাদের খেয়াল খুসী মত নয়। এইভাবে যদি নির্ধারিত হয় তাহলে পরে কৃষক এবং শ্রমিক উভয়েই বাঁচবে। যাই হউক আমার যদি কোন কথা আপনাদের মনে ব্যাথা লাগে ভুলে যাবেন। আমিও আপনাদের কথায় যদি ব্যাথা লেগে থাকে তবে ভুলে যাব। আজকে একত্র হয়ে পশ্চিম বাংলার সংকটময় সময়ে দেশের এই সংকটময় সময়ে দেশকে বাঁচাতে হবে। এবং দেশ সকলের চাইতে বড়। কংগ্রেসের চাইতে বড় সংযুক্ত ফ্রন্টের চাইতে বড়। এই কথা মনে রেখে আমরা যদি এই খাদ্যনীতি সফল করার চেষ্টা করি তাহলে দেশের সুদিন হয়ত ফিরে আসবে। এবং আগামী বছরের নীতি তখন আপনারা ঠিকভাবে স্থির করতে পারবেন। এই কথা বলেই আমি আমার কথা শেষ করলাম।

## Adjournment

The House was then adjourned at 8-25 p.m. till 1 p.m. on Wednesday, the 5th April, 1967, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Wednesday, the 5th April, 1967, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 16 Ministers and 226 Members.

### STARRED QUESTIONS
### (to which oral answers were given)

[1—1-10 p.m.]

**Schemes for metalling roads in the Sadar Subdivision of Birbhum district**

***7.** (Admitted question No. *52.)

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় সদর মহকুমায় গত তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কোন্ কোন্ রাস্তা পাকা করিবার কার্যসূচী গ্রহণ করা হয়েছিল এবং তাহার মধ্যে কতগুলি সম্পন্ন করা হয়েছে; এবং

(খ) আজ পর্যন্ত বাকী রাস্তাগুলির কার্য শেষ না করার কারণ কি?

**Shri Hemanta Kumar Basu:**

(ক) ঐ উদ্দেশ্যে অত্রবর্ণিত মোট নয়টি সড়কপ্রকল্প গ্রহণ করা হয়েছিল, তন্মধ্যে (১) বাটিকর-কুর্মিথা (দুই মাইল) রাস্তার কাজ দ্রুত অগ্রসর হইতেছে ও অবিলম্বে সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়। এবং (২) সিউড়ি-রাজনগর হইতে সিসল ফার্ম পর্যন্ত (ছয় মাইল) রাস্তা ও (৩) অবিনাশপুর-সাহাপুর (পাঁচ মাইল) রাস্তা দুইটির কাজ আগামী ১৯৬৮ সালের মাঝামাঝি সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়।

(খ) অবশিষ্ট ছয়টি অসমাপ্ত রাস্তার বর্তমান অবস্থা ও শেষ না হইবার কারণ নিম্নে বর্ণিত হইলঃ

(১) পুরন্দরপুর-রাঙ্গাইপুর (ছয় মাইল) রাস্তাটির অংশবিশেষের জমির দখল পাওয়া যায় নাই। বাকী অংশে কাজ চলিতেছে।

(২) বোলপুর-কালিটোলা (চার মাইল) রাস্তার জন্য প্রয়োজনীয় দ্রব্যাদির অগ্রিম সংগ্রহের কাজ (অ্যাডভান্স কলেকশন অফ মেটিরিয়ালস্) প্রায় শেষ হইয়াছে। জমির দখল না পাওয়ায় নির্মাণকার্য শুরু হয়নি।

(৩) সুপুর অজয় নদ (দুই মাইল) রাস্তাটির উপর কালভার্ট নির্মাণের ও দ্রব্যাদির অগ্রিম সংগ্রহের কাজ প্রায় শেষ হইয়াছে। জমির দখল পাওয়া গেলেই নির্মাণকার্য শুরু হইবে।

(৪) বোলপুর-বাইপাস (তিন মাইল) [বোলপুর-ইলামবাজার রোড হইতে শ্রীনিকেতন এবং বোলপুর-শ্রীনিকেতন রোড হইতে বোলপুর-শান্তিনিকেতন] রাস্তার কয়েকটি অংশে জমির দখল না পাওয়ায় সেই অংশের কাজ হয় নাই। অন্যান্য অংশে কাজ দ্রুত অগ্রসর হইতেছে।

(৫) আহমদপুর-কোপাই রেল-স্টেশন (৩ মাইল) প্রয়োজনীয় দ্রব্যাদির অগ্রিম সংগ্রহের কাজ চলিতেছে। জমির দখল না পাওয়ায় নির্মাণকার্য শুরু হয় নাই।

(৬) লাভপুর-গোল্তিয়া (ছয় মাইল) রাস্তাটি তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় গৃহীত হইলেও আর্থিক সংকটের জন্য আপাততঃ ইহার কাজ স্থগিত রহিয়াছে।

**ডাঃ রাধাকৃষ্ণ সিংহ:** মন্ত্রিমহাশয় যা বললেন তাতে বোঝা গেল যে, বেশীর ভাগ তৃতীয় পরিকল্পনার যে রাস্তা আজ চতুর্থ পরিকল্পনার এক বছর পেরিয়ে গেছে, প্রায় ১৩ মাস হতে গেল—প্রায় ছয় বছর হতে চলেছে, এখনও পর্যন্ত সেই জমি দখলের জন্য রাস্তাগুলি পড়ে আছে। আমরা এতো ল্যান্ড অ্যাকুইজিসনের অ্যামেন্ডমেন্ট করলাম—এটা কি মন্ত্রিমহাশয় দেখবেন যাতে এই রাস্তাগুলি তাড়াতাড়ি হয়?

**শ্রীহেমন্তকুমার বসু:** অ্যাকুইজিসনের ব্যাপারটা যতক্ষণ পর্যন্ত কোর্ট থেকে ফয়সলা না হয়, ততক্ষণ পর্যন্ত কিছুই করা যাবে না—তবে যাতে তাড়াতাড়ি হয় সে বিষয়ে দেখবো।

**শ্রীসত্যনারায়ণ বন্দ্যোপাধ্যায়:** যে রাস্তাগুলির কথা বললেন মন্ত্রিমহাশয়, তার সবগুলিই প্রায় পুরাতন জেলা-বোর্ড বা জেলা-পর্যদের রাস্তা—সুতরাং সেই রাস্তা আগে থেকে দখলে ছিল—কাজেই সেই জায়গায় জমি দখলের অভাবে রাস্তা হচ্ছে না এই প্রশ্ন উঠে কি?

**শ্রীহেমন্তকুমার বসু:** আমি দেখছি রেকর্ডে রয়েছে যে, অনেক জায়গায় জমি দখলের অভাবে রাস্তার কাজ করা যাচ্ছে না।

## Widening of Diamond Harbour Road

***8.** (Admitted question No. *56.)

**শ্রীরবীন মুখার্জী:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডায়মন্ডহারবার রোডের প্রশস্তীকরণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) কত বৎসর হইল এই প্রকল্পটি গ্রহণ করা হইয়াছে এবং কত অর্থ আজ পর্যন্ত ব্যয়িত হইয়াছে?

**Shri Hemanta Kumar Basu:**

(ক) ডায়মন্ডহারবার রোড প্রশস্তীকরণের প্রকল্পটি দুইভাগে বিভক্ত:

(১) পঞ্চম মাইলের তৃতীয় ফারলং হইতে সপ্তম মাইলের দ্বিতীয় ফারলং পর্যন্ত, এবং

(২) সপ্তম মাইলের দ্বিতীয় ফারলং হইতে পঞ্চদশ মাইল পোস্ট পর্যন্ত।

প্রথম ভাগের প্রশস্তীকরণের কার্যের জন্য উভয়পার্শ্বের জমি ও বাড়ী প্রভৃতি খালি অবস্থায় সরকারী দখলে আনার জন্য আইনানুযায়ী ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে। ১৮৯৪ সনের ভূমি অধিগ্রহণ (ল্যান্ড অ্যাকুইজিসন অ্যাক্ট, ১৮৯৪), আইনের ৬ ধারামতে ঘোষণাপত্র (ডিক্লারেসন), কলিকাতা গেজেটে প্রকাশিত হইয়াছে। ষষ্ঠ মাইলের দ্বিতীয় ফারলং পর্যন্ত ঐ-সকল জমি ও গৃহাদির পরিমাপের (সার্ভে) কাজ প্রায় শেষ হইয়াছে এবং উহার মূল্য-নিরূপণের কাজ প্রায় শতকরা ৯৫ ভাগ সম্পূর্ণ হইয়াছে। বাকী অংশ ১৯৬৭ সালের এপ্রিল মাসের মধ্যে হইবে বলিয়া আশা করা যায়।

দ্বিতীয় ভাগের কাজ সমাপ্ত হইয়াছে।

(খ) উক্ত প্রকল্পটি গত ১৯৬১-৬২ সন হইতে গ্রহণ করা হইয়াছে।

প্রকল্পের দ্বিতীয় ভাগের কার্যের জন্য মোট ব্যয়ের পরিমাণ ৮,২৮,৪০৫ টাকা: প্রথম ভাগের কার্যের জন্য এ পর্যন্ত মোট ৩৪,৪৬০ টাকা ব্যয়িত হইয়াছে।

**শ্রীরবীন্দ্রনাথ মুখোপাধ্যায়:** ডায়মন্ডহারবার রোডের প্রশস্তীকরণের কাজ সম্পর্কে মন্ত্রিমহাশয় যা বললেন—তিনি কি জানেন যে, গত ৬।৭ বছর যাবত এই জাতীয় প্রশ্নের প্রায় একই উত্তর আসছে?

বসুঃ আপনি যে প্রশ্ন করেছেন তার উত্তর যা দেওয়া উচিত তাই দিলাম।

**শ্রীরবীন্দ্রনাথ মুখোপাধ্যায়ঃ** মন্ত্রিমহাশয় কি জানেন যে, এই প্রকল্পটা গ্রহণ করার পর থেকে যে লক্ষ লক্ষ টাকা ধরা হয়েছে বাজেটে সেটা দীর্ঘকাল যাবত বাজেটে ধরা হয়েছে এবং কার্যকরী করা হচ্ছে না, এই কারণে এ,জি, ওয়েস্ট বেঙ্গল, আপত্তি জানিয়েছিলেন ?

**শ্রীহেমন্তকুমার বসুঃ** আমি এটা জানি না, নিশ্চয় দেখবো।

[1-10—1-20 p.m.]

**শ্রীরবীন মুখার্জীঃ** এই ৬।৭ বৎসর ধরে যে কাজটা ঝুলে আছে অথচ টাকা স্যাংসান আছে, এটা যাতে তাড়াতাড়ি অগ্রসর করা যায় তারজন্য কি ব্যবস্থা মাননীয় মন্ত্রিমহাশয় অবলম্বন করবেন জানাতে পারেন কি ?

**শ্রীহেমন্তকুমার বসুঃ** এটা যাতে তাড়াতাড়ি হয় তারজন্য যে ব্যবস্থা অবলম্বন করা উচিত আমি করবো।

**শ্রীরবীন মুখার্জীঃ** এই যে রাস্তাটি দুটি ভাগে ভাগ করা হয়েছে, এর জন্য মোট কত টাকা ব্যয়বরাদ্দ স্থির করা আছে সেটা মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি ?

**শ্রীহেমন্তকুমার বসুঃ** সে প্রশ্ন ওঠে না।

**শ্রীনিরঞ্জন মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে, টাকা স্যাংসান করার পরও পরিকল্পনা নতুনভাবে রচনা করবার জন্য পূর্বতন সরকার মনস্থ করেছিলেন, না, আপনারা করছেন ?

**শ্রীহেমন্তকুমার বসুঃ** পূর্বতন সরকার কি করেছেন তা আমি জানি না, এখন যে অবস্থায় আছে আমি সেটা বললাম।

**শ্রীনিরঞ্জন মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই সম্প্রসারণের যে পরিকল্পনা জমি দখল করবার বা অন্যান্য সেখানকার বিভিন্ন ব্যবসায়ীদের যে মূল্য নির্ধারণ করবার পরিকল্পনা তৈরী হয়েছিল সেটা কি পুনর্বিবেচনা করা হচ্ছে ?

**শ্রীহেমন্তকুমার বসুঃ** পূর্ব থেকেই এটা তৈরী হয়ে আছে, কাজেই যেটুকু হয়েছে সেইটুকুই আমি বললাম, এখন আমাদের কাজ করতে হবে।

**শ্রীরবীন মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, পুরাতন যে ব্যবস্থার ফলে এতদিন যাবত কার্যকরী করা যায়নি, এখন অত্যন্ত দ্রুতগতিতে এই কাজটা করবার জন্য তিনি চেষ্টিত হবেন ?

**শ্রীহেমন্তকুমার বসুঃ** নিশ্চয়ই।

## Goopigunj-Kalmijore metalled road

***9.** (Admitted question No. *60.) **Shri Bankim Chandra Sasmal:** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) when the construction of Goopigunj-Kalmijore metalled road was taken up by the Government,

(b) what progress has so far been made for the construction, and

(c) what measures have been taken up to acquire land and to begin earth work and other construction work?

**Shri Hemanta Kumar Basu:** (a) and (b): The road project was taken up in September 1964 but actual construction has not make any progress. Materials required for metalling are being collected.

(c) Land Acquisition Plan is being prepared to initiate Land Acquisition proceedings. Earthwork and other construction work will start after getting possession of land.

**শ্রীবঙ্কিমচন্দ্র শাসমল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, ল্যান্ড অ্যাকোয়্যারিং প্রসিডিংস আটকে গেছে সেটেলমেন্ট-এর কাছে। ল্যান্ড অ্যাকুইজিসন প্ল্যান-এর নক্সা চেয়েও পাওয়া যায়নি। সেটেলমেন্ট থেকে নক্সাগুলি সাপ্লাই না করার জন্য ল্যান্ড অ্যাকুইজিসন প্ল্যানগুলি ক্যারি হচ্ছে না, এটা কি সত্য?

**শ্রীহেমন্তকুমার বসু:** আমি এটা জানি না। এটা অনুসন্ধান করে বলব।

**শ্রীবঙ্কিমচন্দ্র শাসমল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে ল্যান্ড অ্যাকুইজিসন প্ল্যান করার জন্য সেটেলমেন্ট থেকে নক্সাগুলি আনিয়ে দেবার এবং বিভাগীয় সুপারিন্টেন্ডিং ইঞ্জিনিয়ার নিয়ে যাবার চেষ্টা করবেন কি?

**শ্রীহেমন্তকুমার বসু:** নিশ্চয়ই করব।

**শ্রীবঙ্কিমচন্দ্র শাসমল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে রাস্তাটি ছিল, কমীগঞ্জ থেকে গুপীগঞ্জ। এখন দেখা যাচ্ছে, যে, সুলতাননগরের কাছে শেষ হয়ে এসেছে এই প্রিলিমিনারি সার্ভে। বাকী অংশটা সুলতাননগর থেকে কমীগঞ্জ পর্যন্ত প্রিলিমিনারি সার্ভে করা হয়নি। সেটা কি একসাথে করা হবে, না আলাদা আলাদাভাবে করা হবে?

**শ্রীহেমন্তকুমার বসু:** এটা বলতে পারি না। এ-সম্বন্ধে নোটিশ চাই। নোটিশ দিলে অনুসন্ধান করে পরে বলব।

## Supply of irrigation water in Jhargram subdivision from Tarafeni river

***10.** (Admitted question No. *71.)

**শ্রীমঙ্গলচন্দ্র সারেন:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার বিনপুর থানার অন্তর্গত তারাফেনী নদীর দ্বারা ঝাড়গ্রাম মহকুমায় জল সেচের ব্যবস্থা করা হইতেছে;

(খ) ঐ প্রকল্প যদি কার্যকরী হয় তবে ঝাড়গ্রাম মহকুমার কোন্ কোন্ থানায় কত পরিমাণ জমিতে জল সেচের ব্যবস্থা করা হইবে;

(গ) ঐ প্রকল্পের কার্য কতদিনে সম্পূর্ণ হইবে; এবং

(ঘ) ঐ নদী বাঁধের জল দিয়া ইং ১৯৬৭ সালের মধ্যে জল সেচের ব্যবস্থা করা যাইবে কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** (ক) কংসাবতী প্রকল্পের অংশ হিসাবে তারাফেনী নদীর জল ব্যারেজের মাধ্যমে সংগ্রহ করার ব্যবস্থা হইতেছে। কংসাবতী প্রকল্পের দক্ষিণ তীরবর্তী ক্যানেল-গুলির মাধ্যমে ঝাড়গ্রাম মহকুমায় সেচ হইতে পারে।

(খ) কংসাবতী প্রকল্প হইতে ঝাড়গ্রাম মহকুমায় নিম্নরূপ সেচ হইতে পারে:

সাঁকরাইল থানায় ২৯,৬৩২ একর, ঝাড়গ্রাম থানায় ২৮,৯৪০ একর, বীনপুর থানায় ৫৬,১২১ একর এবং জামনগর থানায় ৪,১৩৯ একর।

(গ) কংসাবতী প্রকল্পের দক্ষিণ তীরবর্তী অঞ্চলের বাকী কাজগুলি ১৯৭১ সাল নাগাদ শেষ হইতে পারে, যদি আর্থিক বরাদ্দ ঠিকমত পাওয়া যায়।

(ঘ) তারাফেনীর জল দিয়ে ১৯৬৭ সালে কোন সেচ করা যাইবে না।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, কংসাবতী প্রকল্পের ব্যাপারে যে কাজ এগুচ্ছে তাতে কাঁসাইয়ের নিচুর দিকে জলের বা চাষের বা সেচের কোন ক্ষতি হবে কিনা। এই বিষয়ে আপনি কিছু জানেন কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** ক্ষতি হবে কিনা আমি জানি না, তবে এইরকম আশঙ্কা অনেকে আমাদের কাছে প্রকাশ করেছেন। এই কংসাবতীর সমগ্র ব্যাপারটা আমরা সমগ্ররূপে বুঝে দেখবার চেষ্টা করব।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, এই কংসাবতী প্রকল্পের নিচের দিকের ব্যাপার নিয়ে—দরকার হলে এই প্ল্যান মডিফাই করার কোন প্ল্যান সরকারের আছে কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** প্ল্যান মডিফাই করবার প্ল্যান থাকবে কিনা, সেটা যদি দরকার হয় মডিফাই করা হবে।

**শ্রীবঙ্কিমচন্দ্র শাসমল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই কংসাবতীর নিম্নাঞ্চলে—সেখানে এই ব্যারেজ করে নিম্নাঞ্চলে জল-সেচের কোন ব্যবস্থা হয়েছে কি বা পরীক্ষা করে দেখবেন কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আপনি এই বিষয়ে আমাকে যদি একটু ভালভাবে জানান, তাহলে আমার সাহায্য হয়।

**শ্রীধনঞ্জয় কর:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, কংসাবতী প্রকল্পে কি গোপীবল্লভপুরে জল দেবার কোন ব্যবস্থা আছে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** না। এখন পর্যন্ত এই চারটি থানায় জল দেবার ব্যবস্থা আছে। যা আমি আপনাদের বলেছিলাম, শাঁকরাইল, ঝাড়গ্রাম, বীনপুর এবং জামনগর। এখন পর্যন্ত এই ব্যবস্থা আছে, তবে আমি খুব শীঘ্রই যাচ্ছি এবং এই বিষয়ে অনুসন্ধান করব। আমি যখন যাবো আপনাদের আমি জানাব। তখন সেগুলি সম্ভব কি অসম্ভব আপনাদের আমি বিচার করে দেব।

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, কংসাবতী প্রকল্পে যে জমিগুলি অ্যাকোয়ার করা হয়েছে, সেগুলির সকলকে কি টাকা দেওয়া হয়েছে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** না, আমি জানি না।

**ডাঃ গোপীকারঞ্জন মিত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, কংসাবতী প্রজেক্ট-এ আর্থিক সাহায্য যতদূর সম্ভব পাওয়া যায়—এখন এর জন্য প্রজেক্ট অর্থ কোথা থেকে পাচ্ছে এটা জানাবেন কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** এটা কেন্দ্রীয় সরকারের একটা সেন্ট্রাল গভর্নমেন্ট এইডেড প্রজেক্ট। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকেই পাই।

**ডাঃ গোপীকারঞ্জন মিত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, তিনি কি আশঙ্কা করছেন যে, কেন্দ্রীয় সরকার এই সাহায্য নাও দিতে পারেন; এইরকম কি কোন আশঙ্কা করছেন?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** খুবই গুরুত্বসহকারে আশঙ্কা করছি। কারণ, তাঁরা অলরেডি দিচ্ছেন না এবং যা দেওয়ার কথা ছিল তার থেকেও কম দিচ্ছেন। তারজন্য কাজ আটকে আছে। আশা করি আমাদের মুখ্যমন্ত্রী এই ব্যাপার নিয়ে দিল্লীতে কথা বলবেন এবং প্রয়োজন হলে আমিও যাব।

[1-20—1-30 p.m.]

**ডাঃ গোপীকারঞ্জন মিত্র:** কি কারণবশতঃ এই প্রকল্পের টাকা বাকী, সেই সম্বন্ধে অনুসন্ধান করা হয়েছে কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আমি জিজ্ঞাসা করলেই কারণ জানতে পারব। এটাই একমাত্র বড় প্রজেক্ট গ্রহণ করা হয়েছিল, আর একটা গ্রহণ করা হয়েছিল উত্তরবঙ্গে তিস্তা এবং তোর্ষায়,

এখন যা বুঝলাম, সরকারীভাবে কেন্দ্রীয় সেচমন্ত্রীর সঙ্গে কথা বলে, ...টা সম্পূর্ণ কোল্ড স্টোরেজে চলে গেছে এবং কংসাবতী প্রজেক্টও অসুবিধার মধ্যে চলেছে, এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি, আমাদের আর তো কোন বড় প্রজেক্ট নেই, তা সত্ত্বেও এইরকম হচ্ছে কেন এই ব্যাপারে আলোচনা করে জানতে চাইব, এই টাকাগুলি পাওয়া যাবে এটা নিশ্চয়ই আশা করতে পারি।

**ডাঃ গোপীকারঞ্জন মিত্র:** এই প্রজেক্ট তৃতীয় পঞ্চ-বার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত ছিল এই বাবত কত টাকা পাওয়া গেছে বা চতুর্থ পরিকল্পনায় কত টাকা সাহায্য আশা করেন সেন্টার থেকে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** সেই ডিটেলগুলি সম্বন্ধে আমার কাছে নোট নেই। আমি উপর উপর শুনেছি, আমি ৮ তারিখে ভিজিট করতে পারি, সমস্ত ডিটেলগুলি দেখে চিন্তা করে গভর্নমেন্টের কাছে পেশ করব।

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ:** কংসাবতী পরিকল্পনার মধ্যে যে-সমস্ত অঞ্চল পড়ে, মেদিনীপুরে কুলাইচণ্ডী অঞ্চলে, ৫ নম্বর ৬ নম্বর অঞ্চলে ক্যানেলের বাঁধে স্লুইসের ব্যবস্থা হয়, এখন শুনছি কংসাবতীর পরে খাল কাটা হবে, সেজন্য খালের ব্যাপার বন্ধ হয়ে আছে। এই সম্বন্ধে আলোক-পাত করতে পারেন কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আমি চীফ ইঞ্জিনীয়ারকে ডেকে পাঠিয়েছি, তাঁর কাছ থেকে জানবার জন্য, যদি দেখি অনেক দিন পরের প্রকল্প বলে এখানকার সেচের কাজ বন্ধ আছে তাহলে সেই বন্ধটা বন্ধ করে দেব এবং সেচের কাজ খুলে দেব।

**শ্রীপঞ্চানন সিংহরায়:** আপনি বলেছেন, টাকার অভাব আছে, সেজন্য কাজ আটকে যাবার আশঙ্কা প্রকাশ করেছেন, তাতে গড়বেতা-ঝাড়গ্রামে কংসাবতীর কোন কাজ হওয়া সম্ভব কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আমি এটুকু বলতে পারি যখন এটা করা হয় মোট ২৫ কোটি ২৬ লক্ষ টাকার প্রজেক্ট করা হয়, খরচ ক্রমশঃ বেড়ে যাচ্ছে, এটা বুঝতেই পারছেন। উদ্দেশ্য হল খুব বড়, ৮ লক্ষ একর জমিতে জল দেব বাঁকুড়া-মেদিনীপুর মিলিয়ে, তা-ছাড়া প্রায় দেড় লক্ষ একর জমিতে রবির জন্য জল দেবার কথা হচ্ছে, সুতরাং পশ্চিম বাংলার পক্ষে এটা একটা গুরুত্বপূর্ণ প্রজেক্ট, এখন যা হয়েছে, কংসাবতীর উপর বাঁধ হয়েছে, কুমারীর উপর হয়নি। মোট কাজের ৪০ ভাগ কাজ হয়েছে। এ বছর যে অর্থ বরাদ্দ আছে কংসাবতীর জন্য, প্রথম তিন মাসের জন্য, তাতে কিছু কাজ হওয়া সম্ভব এবং চেষ্টা করছি যাতে বর্ষার আগেই তার চেয়ে বেশী কাজ করা যায়, তার জন্য ব্যবস্থা করার চেষ্টা করছি। এবং রবিতে জল দেওয়া যাচ্ছে না যেটা ঝাড়গ্রামের কথা বললেন, যতক্ষণ না কুমারী বাঁধ হচ্ছে ততক্ষণ পর্যন্ত জল দেওয়া হচ্ছে না, কিন্তু তারাবনী ব্যারাজ হয়ে গেলে জল দিতে পারব, কিন্তু কুমারী বাঁধ না হলে ঝাড়গ্রামে জল দেওয়া যাবে না। গড়বেতা জল পাচ্ছে, এখন খাল কাটবার চেষ্টা হচ্ছে এবং এ কাজ যাতে ত্বরান্বিত হয় তার জন্য ৯ তারিখে আমি গড়বেতা যাচ্ছি।

**শ্রীপঞ্চানন সিংহরায়:** গড়বেতা একটি বড় থানা। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন, সেখানে ৩০টি অঞ্চলের মধ্যে মাত্র পাঁচটি অঞ্চলে কিছু কিছু জল পাচ্ছে কিন্তু সরকারের যে-সকল কাজকর্ম হয় তাতে দেখেছি কমান্ড এরিয়া বলেও সর্বত্র সেচ পরিকল্পনা থেকে বাদ যাচ্ছে। আমি জানতে চাচ্ছি, কমান্ড এরিয়া বলে ঘোষণা করে বিভিন্ন বিভাগে জানিয়ে দেবেন কি? কমান্ড এরিয়া ঘোষিত হয়েছে অথচ জল পাচ্ছে না, তার ফলে জনসাধারণের দুর্ভোগ হচ্ছে।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আমাদের একমাত্র লক্ষ্য যাতে চাষের জন্য সবচেয়ে বেশী জল সরবরাহ করা যায়। যদি দেখি একটা প্রকল্প চার বছর পর হবে বলে চার বছর জল বন্ধ থাকবে তাহলে আমরা সেটা মানব না। আমরা আশু ব্যবস্থা করব এবং মাননীয় সদস্যগণ যদি আমাদের সঙ্গে সহযোগিতা করেন তাহলে আমরা তা নিশ্চয়ই করতে পারব।

**শ্রীশান্তিমোহন রায়:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, কংসাবতী প্রজেক্টের মধ্যে আরামবাগ মহকুমার গোঘাট থানা পড়ে কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** হুগলী জেলার সামান্য অংশ অর্থাৎ ৩৩ হাজার একর পড়ে। এতে গোঘাট থানা পড়ে কিনা আমি জানি না, তবে মনে হয় গোঘাট পড়ে, নাহলে ৩৩ হাজার একর কোথা থেকে আসবে ?

**শ্রীশান্তিমোহন রায়:** এটা নিশ্চিতভাবে জানা যাবে কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** ধরে নিন গোঘাট পড়ে।

**শ্রীরজনীকান্ত দলুই:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, কেশপুর, বীজপুর থানায় কংসাবতী প্রজেক্টের মাধ্যমে কতদিনে সেচ ব্যবস্থা হবে ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** কোন্ কোন্ থানা এর মধ্যে আসবে সেটা খোঁজ না করে কিছু বলতে পারব না। এটা একটা বড় প্রজেক্ট কিন্তু এর কাজ আস্তে আস্তে চলছে বলে গভর্নমেন্ট চিন্তাগ্রস্ত। এর কাজ কিভাবে ত্বরান্বিত করা যায়, এর স্কোপ আছে কিনা যে পরিমাণ জল দেওয়া যায় তার চেয়ে কম দেওয়া হয়েছে কিনা আগামী ১০।১২ দিনের মধ্যে তা দেখে তারপর উত্তর দেব।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই কাজ ত্বরান্বিত করবার জন্য টাকার অসুবিধার কথা যখন বললেন, তখন কাজের পরিকল্পনা এবং মাধ্যম পরিবর্তন করে শ্রমিকদের সংগে সরাসরি কন্ট্র্যাক্ট করে কাজের ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আমি আগামী ৯ তারিখ বিষ্ণুপুর যাচ্ছি এবং তখন আমার সংগে অফিসাররাও থাকবেন। মাননীয় সদস্যকে আমন্ত্রণ জানায়েছি, কাজেই তিনি যদি তখন আমার সংগে আলোচনা করেন তাহলে সিদ্ধান্ত নিতে সুবিধা হবে।

### Temathani-Makrampur road in Midnapore district

**11.** (Admitted question No. *81.)

**শ্রীকৃষ্ণদাস রায়:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নারায়ণগড় ও সবং এলাকার অন্তর্ভুক্ত তেমাথানী (সবং) হইতে মকরামপুর (নারায়ণগড়) রাস্তাটি পশ্চিমবঙ্গ সরকার ৪র্থ পরিকল্পনায় গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) গ্রহণ করিয়া থাকিলে, কবে নাগাদ ঐ কার্যটি সুরু হইবার আশা আছে ?

**Shri Hemanta Kumar Basu:**

(ক) চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার সড়ক প্রকল্পের চূড়ান্ত-কর্মসূচী এখনও রচিত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### Damage to Government and private buildings during the last food movement

**12.** (Admitted question No. *18.)

**শ্রীমহম্মদ আবদুল বারি:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৬৬ সালের খাদ্য আন্দোলনের সময় কিছু (১) সরকারী এবং (২) বে-সরকারী বাড়ী যাহা সরকার ভাড়া লইয়াছিল তাহা ক্ষতিগ্রস্ত অথবা ধ্বংসপ্রাপ্ত হইয়াছে;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) জেলাওয়ারী উক্ত কোন প্রকার কয়টি বাড়ী ধ্বংস এবং ক্ষতিগ্রস্ত হইয়াছে, এবং

(২) উক্ত বে-সরকারী বাড়ী যাহা সরকারী তত্ত্বাবধানে থাকা অবস্থায় ধ্বংস অথবা ক্ষতিগ্রস্ত হইয়াছে তাহাদের সরকার ক্ষতিপূরণ দিয়াছেন কিনা ?

**Shri Hemanta Kumar Basu:**

(ক) (১) এবং (২) হ্যাঁ।

(খ) (১) নিম্নলিখিত আটটি জেলার সরকারী বাড়ী এবং সরকার কর্তৃক ভাড়া নেও বে-সরকারী বাড়ী ক্ষতিগ্রস্ত বা ধ্বংসপ্রাপ্ত হইয়াছে ঃ

| জেলা | সরকারী বাড়ী | বে-সরকারী বাড়ী |
|---|---|---|
| কলিকাতা | ১৪ | ... |
| চব্বিশ-পরগনা | ৭ | ১০ |
| নদীয়া | ৪ | ৯ |
| মুর্শিদাবাদ | ১ | ২ |
| মালদহ | ১ | ... |
| জলপাইগুড়ি | ১ | ... |
| হাওড়া | ১ | ১ |
| বর্ধমান | ২ | ৫ |

(২) না।

[1-30—1-40 p.m.]

**Shri Md. Abdul Bari:**

অনেক মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত পূর্বতন সরকারের উপর আস্থা রেখে এই-সমস্ত বাড়ী ভ দিয়েছিলেন, এখন তাঁদের ক্ষতিপূরণ না করাটা সরকারের কোন্ নীতি ?

**Shri Hemanta Kumar Basu:**

তিনি যা বললেন, এ-বিষয়ে ভেবেচিন্তে সরকারকে ক্ষতিপূরণ করতে বলবো।

**Dr. Gopika Ranjan Mitra:**

বে-সরকারী সম্পত্তির যে ক্ষতি হয়েছে, তার ক্ষতিপূরণের ব্যবস্থা সরকার করবেন কিনা ?

**Shri Hemanta Kumar Basu:**

সরকারী এবং বে-সরকারী বিষয়ে অনুসন্ধান করা হবে এবং তারপরে যথাবিহিত ব্যবস্থা ক হবে।

**Dr. Gopika Ranjan Mitra:**

উত্তরটা পরিষ্কার হল না। সরকারী ও বে-সরকারী বাড়ী ভাড়া দেবার জন্য বলছি ন আন্দোলনের সময় অনেক বে-সরকারী লোকও ক্ষতিগ্রস্ত হয়েছিল, তাদের আপনারা ক্ষতিপূ দেবেন কিনা ?

**Shri Hemanta Kumar Basu:**

তাদের ক্ষতিপূরণ দেওয়ার প্রশ্ন এই প্রশ্নের সঙ্গে আসে না।

**Dr. Gopika Ranjan Mitra:**

ফজলুর রহমানের বাড়ী এবং আমার ডিসপেন্সারি-র সেই-সময় যথেষ্ট ক্ষতি হয়ে গিয়েছে এই সরকার এখন ক্ষমতা পেয়েছেন, তাঁদের ক্ষতিপূরণ দেবার বিষয় চিন্তা করে দেখা দরক মনে করেন কিনা ?

(নো রিপ্লাই)

## STARRED QUESTIONS
### (to which oral answers were given)

**bolition of the system of air-conditioning in the Ministers' residences and office-chambers**

**43.** (Admitted question No. *72.)

**শ্রীমহম্মদ আব্দুল বারি:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ইহা কি সত্য যে, বর্তমান যুক্তফ্রন্ট মন্ত্রিসভা (১) মন্ত্রীদের বাসভবন এবং (২) রাইটার্স বিল্ডিংস-এর অফিসগৃহ হইতে শীতাতপ নিয়ন্ত্রণের যন্ত্র সরাইয়া লইবার সিদ্ধান্ত করিয়াছেন;

(খ) সত্য হইলে তাহার কারণ কি এবং উক্ত শীতাতপ নিয়ন্ত্রণের যন্ত্রগুলি ভবিষ্যতে কোথায় কোথায় এবং কি উদ্দেশ্যে ব্যবহার করা হইবে; এবং

(গ) উচ্চপদস্থ সরকারী কর্মচারীদের যাঁহাদের অফিসগৃহ শীতাতপ নিয়ন্ত্রিত তাঁহাদের অফিস হইতে উক্ত যন্ত্রগুলি সরানো হইবে কি?

**Shri Hemanta Kumar Basu:**

(ক) এখনও কোনও স্থির সিদ্ধান্ত গৃহীত হয় নাই। বর্তমানে মন্ত্রীদের বাসভবনে এবং রাইটার্স বিল্ডিংস্-এর অফিসগৃহে শীতাতপ যন্ত্র চালু নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এখনও কোন সিদ্ধান্ত গৃহীত হয় নাই।

**Shri Md. Abdul Bari:**

বিগত মন্ত্রিসভার কোন্ কোন্ মন্ত্রীর বাসভবন শীতাতপ নিয়ন্ত্রিত ছিল জানাবেন কি?

**Shri Hemanta Kumar Basu:**

এ-বিষয়ে নোটিশ দিলে অনুসন্ধান করে জানাব।

**Dr. Gopika Ranjan Mitra:**

যদি সিদ্ধান্ত না হয়ে থাকে- এই সমস্ত ব্যাপারে, তবে খবরের কাগজে যে-সব খবর বেরিয়েছে, তার প্রতিবাদ করে কেন প্রেস-নোট বের করে কোন কথা বলবেন কিনা?

**Shri Hemanta Kumar Basu:**

সংবাদপত্রে যা বেরিয়েছিল, সেটা এখন বিবেচনাধীন আছে।

**Shri Md. Abdul Bari:**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই শীতাতপ নিয়ন্ত্রণে কত টাকা খরচ হতো?

**Shri Hemanta Kumar Basu:**

এখন বলতে পারবো না, নোটিশ দিলে খবর নিয়ে জানাব।

**Shri Md. Abdul Bari:**

কয়টি হাসপাতাল শীতাতপ নিয়ন্ত্রিত আছে জানাবেন কি?

**Shri Hemanta Kumar Basu:**

এর সঙ্গে এই প্রশ্ন আসে না।

**Shri Md. Abdul Bari:**

সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন স্যার। আপনি কি জানেন হাসপাতালে শীতাতপ-নিয়ন্ত্রণ কম, এবং রোগীরা তারজন্য কষ্ট পায়, অথচ গত মন্ত্রীসভার মন্ত্রীদের দেখেছি, তাঁরা শীতা নিয়ন্ত্রণ ঘরে থেকেছেন, এটা ন্যায়-নীতির দিক দিয়ে উচিত কিনা?

**Shri Hemanta Kumar Basu:**

এই প্রশ্ন এর মধ্যে আসে না।

**Shri Khalil Sayeed:**

বর্তমানে কোন মন্ত্রী শীতাতপ-নিয়ন্ত্রণ ঘরে বসেন কিনা?

**Shri Hemanta Kumar Basu:**

না, কেউ বসেন না।

**Shri Jaynarayan Sharma:**

মাননীয় মন্ত্রিমহাশয়, বললেন যে, কোন মন্ত্রী শীতাতপ-নিয়ন্ত্রণ ঘরে বসেন না। কিন্তু হাউস কি শীতাতপ-নিয়ন্ত্রণ নয়?

**Shri Hemanta Kumar Basu:**

এটা মন্ত্রীদের অফিস নয়। এটা সকল মেম্বারদের জন্য।

**Shrimati Biva Mitra:**

আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করি এই শীতাতপ-নিয়ন্ত্রণ যন্ত্রগুলি এখন বে কাজে লাগছে না, বর্তমান মন্ত্রীসভা থেকে এই যন্ত্রগুলি বিক্রয় করা হবে কিনা, বা কি ব হবে এরকম কোন সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিনা?

**Shri Hemanta Kumar Basu:**

এগুলি যাতে ভাল কাজে, সৎ কাজে লাগান যায়, সেজন্য আমরা বিবেচনা করছি—কিভ কাজে লাগান যায়।

**Proposal for remission of rent in the drought affected areas of Dantan a Narayangarh police-stations**

*44. (Admitted question No. *80.)

**শ্রীকৃষ্ণদাস রায়:** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাঁতন ও নারায়ণগড় থানার বহু অংশে এই বৎসর খরার জন্য শ উৎপাদন হয় নাই—এ সম্বন্ধে সরকার কি অবগত আছেন; এবং

(খ) অবগত থাকিলে—যে-সব অঞ্চলে খরার প্রকোপে চাষ নষ্ট হইয়াছে সে-সব অঞ্চ চাষীদের জমির খাজনা মকুবের ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন কি?

**Shri Hare Krishna Konar:**

(ক) ইহা সত্য যে, দাঁতন থানার অধিকাংশ জায়গায় খরার জন্য এই বৎসর আমন নষ্ট হইয়াছে। নারায়ণগড় থানার সম্বন্ধে এইরূপ কোন রিপোর্ট পাওয়া যায় নাই।

(খ) যে-সব অঞ্চলে খরার জন্য আমন-ধান গত বৎসরের তুলনায় শতকরা ষাট ভাগ অথ তাহার কম হইয়াছে, সেই-সব অঞ্চলে ১৩৭৩ সালের খাজনা মকুব করা হইবে বলিয়া সিদ্ধা করা হইয়াছে।

**Shri Panchanan Sinha Roy:**

মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, নারায়ণগড় থেকে খরা সম্বন্ধে কোন রিপোর্ট আসে নাই। আমার নিজের যা সংবাদ, বিভিন্ন খরা-অঞ্চল নির্ধারণ করবার ক্ষেত্রে অনেক ভুল-ত্রুটি হয়ে থাকে। আমি জানতে চাই, খরা-অঞ্চল ঘোষণা করবার জন্য কোন্ পদ্ধতি অবলম্বন করা হয়েছে, এবং কোন্ অফিসারের রিপোর্টে কোনটা খরা-অঞ্চল, আর কোনটা খরা-অঞ্চল নয়, বলে ঠিক হয়ে থাকে, এবং সেখানে যদি এইরকম কোন ভুল হয়ে থাকে, তাহলে সেটা সংশোধন করার জন্য চিন্তা করছেন কিনা?

**Shri Hare Krishna Konar:**

স্বভাবতঃ মন্ত্রীরা ব্যক্তিগতভাবে গিয়ে খবর আনতে পারেন না। স্বভাবতই স্থানীয় কর্তৃপক্ষ যাঁরা, তাঁদের কাছে নির্দেশ পাঠান হয়ে থাকে। আগেকার মন্ত্রীসভা নির্দেশ পাঠিয়ে দিয়ে গিয়েছিলেন, কিন্তু, এখনও সে সম্বন্ধে কোন খবর আসেনি। তবে আমরা তাগিদ করছি যাতে দ্রুত খবরটা এসে যায়। এও আমরা বলেছি যে, খবর আসতে দেরী হলে, স্থানীয় কর্তৃপক্ষ যদি আন্দাজ করে মনে করেন যে, এগুলি খরা বলে গণ্য হতে পারে, তাহলে সেখানে খাজনা আদায় স্থগিত রাখবেন। নারায়ণগড় অঞ্চল সম্বন্ধে মেদিনীপুরের জেলা কর্তৃপক্ষ আমাদের কাছে যে রিপোর্ট পাঠিয়েছেন, তাতে আছে, তাঁরা ঐ অঞ্চলটাকে সাধারণভাবে, খরা-অঞ্চল বলে মনে করেন নাই। এ সম্বন্ধে যদি আপনারা আমার কাছে আসেন, বা গ্রামের লোককে পাঠাতে পারেন বা যে-কোন লোককে পাঠাতে পারেন, তাহলে নিশ্চয়ই সেটা তদন্ত করা হবে। একবার লিস্ট তৈরি হয়ে গেলো বলেই, সেই লিস্টটা সংশোধিত হবে না, এটা মনে করবার কারণ নেই। প্রয়োজন-বোধে নিশ্চয়ই তা সংশোধিত করা হবে।

[1-40—1-50 p.m.]

**শ্রীপঞ্চানন সিংহরায়:** আমরা খবর পেয়েছি যে, শুধু নারায়ণগড় নয় গড়বেতা থানার যেটা খরা-প্রপীড়িত অঞ্চল এবং দু-বছর খরার জন্য যেখানে অনেক অসুবিধা দেখা দিয়েছে, সেখানে এই খরা-অঞ্চলকে খরা-অঞ্চল নয় বলে রিপোর্ট দেওয়া হয়েছে এবং খাজনা অনাদায়ের জন্য ক্রোকী পরোয়ানা যাচ্ছে, সেই-সব জায়গায়। আমি সে সম্বন্ধে আপনার গোচরে আনতে চাই যে, তহশীলদারদের রিপোর্টের ভিত্তিতে এই কাজ করা হয়েছে। আমি মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাই, সেইরকম কোন নির্দেশ হালে জেলা-ম্যাজিস্ট্রেট বা বি, ডি, ও-র কাছে গিয়েছে কিনা?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** আমি এ্যাসেমব্লীতে আগেই ঘোষণা করেছি যে প্রত্যেকটি জেলা কর্তৃপক্ষকে এবং সমস্ত স্থানীয় কর্তৃপক্ষকে সরকারের সিদ্ধান্ত জানিয়ে দেওয়া হয়েছে এবং খুব সম্ভবতঃ এপ্রিলের ১লা তারিখে অথবা ২রা তারিখের মধ্যে তাঁদের হাতে সেই সিদ্ধান্ত পৌঁছে গিয়েছে। এমন কি আমরা এও নির্দেশ দিয়েছি, যেটা খরা-অঞ্চল বলে মনে হচ্ছে না, সেখানে খাজনা আদায়ের জন্য তাগিদ দেওয়া হবে কিন্তু সেখানে সার্টিফিকেট জারি করা কিংবা ক্রোক করা এখন সাময়িকভাবে অন্ততঃ স্থগিত রাখা হয়েছে। যদি আগেকার সিদ্ধান্ত অনুযায়ী সার্টিফিকেট জারি হয়ে থাকে, আমাদের নির্দেশ দেওয়ার আগে, সেখানে বলা হয়েছে সার্টিফিকেট কার্যকরী করা এখন বন্ধ রাখতে হবে।

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ:** আমার কথা হচ্ছে, এ বছর খরার জন্য যদি খাজনা না দেওয়া হয় তাহলে সার্টিফিকেট হবে, না গত দু-তিন বছর খাজনা দিতে পারে না সেজন্য সার্টিফিকেট হবে?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** সার্টিফিকেট এখন আনটিল ফারদার নোটিশ, পুনরাদেশ না দেওয়া পর্যন্ত কোন জায়গায় সার্টিফিকেট জারি বা জারি করা হয়ে থাকলে তা কার্যকরী করা হবে না।

**শ্রীকানাই ভৌমিক:** খরা-অঞ্চলের ডেফিনেশন কি? যে-সমস্ত জায়গায় পোকায় ধান-চাল নষ্ট করে দিয়েছে, ফসল নষ্ট করে দিয়েছে, সেই সব জায়গা খরা-অঞ্চলের মধ্যে পড়বে

কিনা ? আপনি বলেছিলেন, ৬০ পার্সেন্ট ফসল-হানি হয়েছে এইরকম মৌজাকে ধরা হবে, আমি জিজ্ঞাসা করছি তা কি শুধু অনাবৃষ্টির জন্য খরা, না ফসল-হানি হলে তাকে খরা অঞ্চল বলে ধরা হবে ?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** খরা-অঞ্চল মানে অনাবৃষ্টির জন্য খরা-অঞ্চল, ড্রাউট যাকে বলে। আপনি যে কথা বলছেন, ঐ প্রশ্ন ঠিক আমার কাছে আসেনি, এর আগে, ঐ প্রশ্ন এলে নিশ্চয়ই আমরা বিবেচনা করবো আমাদের সাধারণ নীতির সঙ্গে সঙ্গতি রেখে।

**শ্রীমাখনলাল দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, কাঁথি থানার ২নং ব্লকের বর্মনি এবং বর্মনিয়া অঞ্চলে এ-বছর বৃষ্টি না হওয়ায় প্রচুর শস্যহানি হয়েছে সেই জায়গার খবর কি আপনার কাছে এসেছে ?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** এটা খুব নির্দিষ্ট প্রশ্ন এবং আমি নিজে ডিক্সনারি নই, এখনই বলা খুবই মুশকিল তবে নোটিশ দিলে বলতে পারি।

**শ্রীপঞ্চানন সিংহরায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, খরা হওয়ার ফলে যে-সব চাষী খুব কষ্টের মধ্যে পড়েছে তারা একবার ঋণ নিয়ে থাকলেও ডিফল্টার বলে যারা ঘোষিত হয়েছে তাদের আবার ঋণ দেওয়া হবে কিনা ?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** ওটা আমার বিভাগের নয়, আপনার প্রশ্নটা আমি সংশ্লিষ্ট বিভাগকে জানিয়ে দেবো।

**শ্রীশান্তিমোহন রায়:** আপনি বলেছেন যে, যে অঞ্চলে ৬০ পার্সেন্ট ফসল হয়নি সেই অঞ্চল হচ্ছে খরা-অঞ্চল। আমি জিজ্ঞাসা করছি, ফসল বলতে কি বলছেন, ধান, না অন্যান্য ফসল ?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** সাধারণতঃ ধান। কিন্তু তার মানে এই নয় যে, সেখানে আলু বা অন্যান্য ফসল হলে হবে না। আমাদের কথা হচ্ছে ৬০ পার্সেন্ট হয়নি নয়, যেখানে ৬০ পার্সেন্ট ফসল হয়েছে, ৪০ পার্সেন্ট কম হয়েছে, তাকেই খরা ধরা হবে। অর্থাৎ ৬০ পার্সেন্ট পর্যন্ত যদি উৎপাদন হয়ে থাকে তাহলে তাকে খরা বলে গণ্য করা হবে। সেটা আমাদের এখানে খারিফ শস্য সাধারণতঃ হয়, অন্য ফসল সম্বন্ধেও প্রযোজ্য।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় এই সংবাদ রাখেন কিনা যে, কৃষি-বিভাগ খরা-অঞ্চল বলে যেটাকে সিদ্ধান্ত করেছেন, সেটার সঙ্গে এই বি. ডি. ও. এস. ডি. ও. ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তাঁদের এই খরা-অঞ্চল সম্পর্কে মত পার্থক্য রয়েছে। সেজন্য আপনারা কার উপর নির্ভর করে কাজ করতে চান সেটা জানতে চাই ?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** মাননীয় সদস্য যা বললেন সেইরকম খবর আমার কাছে আসেনি এবং কোন মাননীয় সদস্য এই বিষয় আগে আমার দৃষ্টি আকর্ষণ করেননি। সেইজন্য এর উত্তর দেওয়া মুশকিল যে, কার উপর নির্ভর করে করছি। স্বভাবতঃই জেলা কর্তৃপক্ষ, তাঁরা যে রিপোর্ট পাঠাবেন, তাঁরা তলা থেকে কালেক্ট করে সেগুলি পাঠান। আপনি যদি বলেন এইরকম কোন মতবিরোধ হয়েছে তাহলে আমি সেটা দেখবো।

**শ্রীমাখনলাল দাস:** মেদিনীপুর কাঁথি মহকুমার কোন্ কোন্ অঞ্চল খরা ?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** আমি আগেই বলেছি যে, আমি এনসাইক্লোপিডিয়া নই, কোন্ কোন্ থানা তা বলতে পারি না এবং তা এই প্রশ্ন থেকেও আসে না।

### Keshpur-Narajole Road

*45. (Admitted question No. *99.)

**শ্রীরজনীকান্ত দোলুই:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) মেদিনীপুর জেলার কেশপুর হইতে নাড়াজোল পর্যন্ত যে পাকা রাস্তাটি মঞ্জুর হইয়া আছে তাহার কাজ কবে শেষ হইবে; এবং

(খ) উক্ত রাস্তাটির পাকা করার কাজ আগামী বর্ষার মধ্যে সম্পন্ন হইবে কি?

**Shri Hemanta Kumar Basu:**

(ক) ও (খ) দুইটি "ডাইভারসন" ব্যতীত অবশিষ্ট রাস্তাটি পাকা হইয়া গিয়াছে। উক্ত "ডাইভারসন" দুইটিতে খনন, মাড়াইয়ের কাজ বর্ষার মধ্যে শেষ হইবে এবং সম্পূর্ণ রাস্তাটি এই বৎসরের মধ্যেই পাকা হইয়া যাইবে বলিয়া আশা করা যায়।

**শ্রীরজনীকান্ত দোলুই:** এই বছর বলতে কোন্ মাসের মধ্যে হবে?

**শ্রীহেমন্তকুমার বসু:** এই ফাইনান্সিয়াল ইয়ারের মধ্যেই হবে।

### Payment of compensation to the ex-Zamindars

*46. (Admitted question No. *112.)

**শ্রীক্ষুদিরাম চক্রবর্তী:** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জমিদারীর ক্ষতিপূরণ দিতে সরকারের সঠিক কত টাকা প্রয়োজন হইবে তাহা কি স্থির করা হইয়াছে;

(খ) যদি হইয়া থাকে, তবে ঐ টাকার পরিমাণ কত;

(গ) আজ পর্যন্ত ঐ টাকার মধ্যে কত টাকা ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে;

(ঘ) চলতি বৎসরের ক্ষতিপূরণ দেওয়ার জন্য বাজেটে কত টাকা রাখা হইয়াছে;

(ঙ) আগামী কোন্ সালের মধ্যে সম্পূর্ণ ক্ষতিপূরণ দেওয়ার সম্ভাবনা আছে; এবং

(চ) আইনানুযায়ী সমস্ত মালিক ক্ষতিপূরণ যথা শীঘ্র পাইবে কিনা?

**Shri Hare Krishna Konar:**

(ক) ও (খ) জমিদারী ক্ষতিপূরণ দিতে কত টাকা প্রয়োজন হইবে সঠিক বলা এখনই সম্ভব নয়। তবে মোটামুটিভাবে বলা যায় যে, ব্যক্তিগত সম্পত্তির ক্ষতিপূরণ, সাঁজার ক্ষতিপূরণ এবং প্রদেয় সুদ বাবত মোট ৯২·৬২ কোটি টাকা এবং দেবোত্তর ও ট্রাস্টের ক্ষতিপূরণের জন্য বাৎসরিক ১৭ লক্ষ টাকার মত খরচ হইবে।

(গ) গত ৩১এ ডিসেম্বর ১৯৬৬ তারিখ পর্যন্ত মোট ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে ২৬,৩৮,৫৫,১৬২ টাকা। উহার মধ্যে চূড়ান্ত ক্ষতিপূরণ হিসাবে ৭,৪৩,৯৬,৬০৪ টাকা, অন্তর্বর্তীকালীন ক্ষতিপূরণ হিসাবে ১৭,৪০,৭১,৬০৮ টাকা এবং দেবোত্তর ও ট্রাস্ট বাবত অন্তর্বর্তীকালীন বার্ষিক বৃত্তি হিসাবে ১,৫৩,৮৬,৯৫০ টাকা দেওয়া হইয়াছে।

(ঘ) গত বৎসরের (১৯৬৬-৬৭) ক্ষতিপূরণ দেওয়ার জন্য বাজেটে ৪ কোটি ৪২ লক্ষ টাকা রাখা হইয়াছে। উহার মধ্যে অন্তর্বর্তীকালীন ক্ষতিপূরণ বাবত এক কোটি টাকা, দেবোত্তর সম্পত্তির অন্তর্বর্তীকালীন ক্ষতিপূরণ বাবত ১৭ লক্ষ টাকা, চূড়ান্ত ক্ষতিপূরণ বাবত তিন কোটি টাকা, সাঁজা ক্ষতিপূরণ বাবত পাঁচ লক্ষ টাকা এবং বন্ডের ক্ষতিপূরণ বাবত ২০ লক্ষ টাকা রাখা হইয়াছে।

(ঙ) সমস্ত ক্ষতিপূরণ তালিকা চূড়ান্তভাবে প্রকাশিত হইতে এবং উক্ত তালিকা বিতরণের জন্যও সময় লাগিবে। এইজন্য ক্ষতিপূরণ সম্পূর্ণভাবে প্রদান শেষ করার সম্ভাব্য-সাল বলা সম্ভব নয়।

(চ) সরকারে বর্তান সম্পত্তির মালিকগণের চূড়ান্ত ক্ষতিপূরণ নির্ধারণ তালিকা প্রস্তুত হইলেই আইনানুযায়ী যথাশীঘ্র সম্ভব তাঁহারা ক্ষতিপূরণ পাইবেন।

[1-50—2 p.m.]

**ডাঃ গোপিকারঞ্জন মিত্রঃ** আপনি যে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে বললেন ২৬ কোটি টাকার মত তার মধ্যে কিরকম আয়-বিশিষ্ট লোক কত টাকা পেয়েছেন তার কোন হিসাব দিতে পারেন কিনা?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** সেটা আমার পক্ষে এখন বলা মুশকিল—তবে আমি এগুলি অনুসন্ধানের এবং রিপোর্ট দেবার জন্য ডিপার্টমেন্টকে বলেছি—কারণ, আমার কাছে অনেক অভিযোগ অনেকে করেছেন যে, নিচের অল্পবিত্ত, অনেকে হয় তো বঞ্চিত হয়েছেন কিন্তু যারা উপরদিককার অনেক আয় তাও সবাই নয়, তাদের মধ্যে বেছে বেছে কিছু কিছু লোক পেয়েছে—এটা শুনেছি—আমার কাছে লিখিতভাবে অভিযোগ এসেছে—সেইজন্য আমি সামগ্রিকভাবে ডিপার্টমেন্টকে বলেছি যে এই সম্বন্ধে তথ্য সংগ্রহ করে আমাকে রিপোর্ট দেবার জন্য।

**শ্রীনারায়ণ চৌবেঃ** আপনি বলেছেন যে, ৯৩ কোটি টাকার মত ক্ষতিপূরণ লাগবে—২৬ কোটি টাকার মত অলরেডি দেওয়া হয়ে গেছে—এটা ২৬ কোটি টাকা ছাড়া ৯৩ কোটি টাকা—না সবশুদ্ধ?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** আমি মোট বলেছি, একটা আন্দাজ হিসাব করে, যে, আইনে যা আছে ক্ষতিপূরণ মোট লাগবে ৯২ কোটি টাকার মত সেটা নিশ্চয় এদিক-ওদিক হতে পারে তার মধ্যে দেওয়া হয়েছে এতো কোটি টাকা।

**শ্রীখলিল সৈয়দঃ** এই জমিদারী ক্ষতিপূরণের টাকার মধ্যে জোতদারদের ক্ষতিপূরণের টাকা আছে না সেটা আলাদা?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** এটা সবই—কারণ জোতদাররাও পরে আইনে মধ্যস্বত্বাধিকারী বলে গণ্য হয়েছে।

**শ্রীকানাই ভৌমিকঃ** এই ক্ষতিপূরণ পাওয়ার ব্যাপারে বর্তমানে যে-সব গোলমেলে অবস্থা আছে—অনেককে হয়রানি হতে হয়, সে সম্পর্কে মন্ত্রিমহাশয় অবগত আছেন কি?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** দৈনিক যা চিঠিপত্র আমার কাছে আসছে তার শতকরা ৮০ ভাগ হচ্ছে তাই এবং ছোট ছোট মধ্যস্বত্বাধিকারী—তাঁরা অনেকে অভিযোগ করে পাঠিয়েছেন, আমরা সেগুলি দেখছি এবং সেগুলি দ্রুত করবার চেষ্টা করছি—তবে মাননীয় সদস্য সহজেই বুঝতে পারেন যে, এই জঞ্জাল সাফ করে ঠিক কাজ চালাতে গেলে বেশ একটু পরিশ্রম ও সময়সাপেক্ষ এবং আমাদের কর্মচারী এবং অফিসারদের এবং সাধারণ মানুষের সহযোগিতা প্রয়োজন হবে আমি তাই চেষ্টা করছি।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** আপনি যখন এটা পরিষ্কার স্বীকার করলেন যে, অনেক চিঠিপত্র পাচ্ছেন, তাহলে আপনি এ-বিষয়ে প্রত্যেক জেলার ক্ষতিপূরণ অফিসে এইরকম কি নির্দেশ দিতে পেরেছেন যে, যে টাকা দেওয়ার আছে তা দেওয়া হচ্ছে না, শুধু ঘুষ আদায় করার জন্য—এক-একজন লোক এক বছর দু বছর ধরে হয়রানি হচ্ছেন, যাঁরা ৫।৭ শত টাকা পাবেন—সেই টাকা এ্যালোটেড আছে কিনা, যদি থাকে তাহলে তা থাকা সত্ত্বেও কেন তাঁরা পেমেন্ট করছেন না এ-বিষয়ে নির্দেশ দিচ্ছেন কি?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** এখনও পর্যন্ত সেইরকম নির্দেশ আমি দিইনি—কারণ আমি নিজে একটু বোঝবার চেষ্টা করছি—মাননীয় সদস্য নিশ্চয় বুঝবেন যে, অল্প দিনের মধ্যে এই জটিল বিভাগকে বুঝে সব-কিছু নির্দেশ দিতে একটু দেরী হচ্ছে, তবে তাঁর মনোভাবের সঙ্গে আমি সম্পূর্ণ একমত এবং এটা কিভাবে করা যায় এবং যত তাড়াতাড়ি করা যায় তার আমি চেষ্টা করবো।

**ডাঃ গোপিকারঞ্জন মিত্র:** আপনি যে হিসাব দিলেন এতে চূড়ান্ত ক্ষতিপূরণ দেওয়া হয়েছে, কত ব্যক্তি এই চূড়ান্ত ক্ষতিপূরণ পেয়েছে সেই হিসাব আপনার কাছে আছে কিনা?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** এটা হচ্ছে—
Number of cases in which final payment has been made and amount involved.
সেটা হচ্ছে ৬ লক্ষ ৪৭ হাজার ৪ শত কিন্তু তাদের দেওয়া হয়েছে বলা হচ্ছে ৭ কোটি ৪৩ লক্ষ- চূড়ান্ত দেওয়া হয়েছে সেটা হচ্ছে ৬ লক্ষ ৪৭ হাজার ৪ শত।

**ডাঃ গোপিকারঞ্জন মিত্র:** মন্ত্রিমহাশয় কি মনে করেন এই যে ৬ লক্ষ লোককে চূড়ান্ত ক্ষতিপূরণ দেওয়া হয়েছে, এরা সবাই উচ্চ আয়বিশিষ্ট লোক?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** চূড়ান্ত যাদের দেওয়া হয়েছে তারা নিচের দিকের, কেন না উপর দিকের অনেক চূড়ান্ত তালিকা প্রস্তুত হয়নি, কারণ তাদের জমিদারী বিভিন্ন এলাকায় বিভিন্ন জায়গায়।

**শ্রীহারাধন রায়:** ছোট ছোট জমির মালিকের জমি, কোলিয়ারী নিয়ে নেওয়ার ফলে তারা কোলিয়ারী থেকে রয়্যালটি পেতো—এই-সমস্ত ল্যান্ড গভর্নমেন্টের ঘরে ভেস্টেড হবার ফলে তাদের সেই রয়্যালটি বন্ধ হয়ে যায়—তাদের কম্পেনসেসন সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** এর উত্তর আমি এখন দিতে পারবো না—নোটিশ দিলে আমি নিশ্চয় উত্তর দেবো।

**শ্রীপঞ্চানন সিংহরায়:** আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একটা প্রশ্ন রাখছি যে, অনেক অল্প আয়বিশিষ্ট ব্যক্তি, বিধবা মেয়েছেলে, অনেক জমি তাদের হারিয়েছে জমিদারী আইন চালু হবার ফলে—তাদের অনেকের বাৎসরিক এ্যানুয়েটি ধার্য হয়েছে—তাদের প্রতি বছর সেই এ্যানুইটির টাকা পাবার জন্য জেলা সদর দপ্তরে গিয়ে অনেক হয়রানি হতে হচ্ছে। এটা প্রতি বৎসর দরখাস্ত করে পাবার জন্য যাতে তাদের হয়রানি না হতে হয় সেইজন্য সরাসরি তাদের কাছে পাঠিয়ে দেবার ব্যবস্থার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** আমি এ সম্বন্ধে চিন্তা এখনও পর্যন্ত কিছু করিনি, আপনি প্রশ্নটা তুললেন আমি নিশ্চয় এটা বিবেচনা করবো এবং আমি উপকৃত হবো যদি আপনি লিখিতভাবে একটা নোট দেন—তাহলে আমার পক্ষে আরও সুবিধা হবে।

## Acquisition of a plot for the school-building of Vidyarthi Bhawan Girls' High School

***47.** (Admitted question No. *128.)

**শ্রীঅমলেন্দ্র লাল রায়:** গৃহনির্মাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান শহরের বিদ্যার্থী ভবন গার্লস হাই স্কুলের গৃহনির্মাণকল্পে বর্ধমান মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত মৌজা শাঁখারীপুকুর এলাকায় হাউসিং ডিপার্ট-মেন্ট জেলা ম্যাজিস্ট্রেটের সুপারিশমত একটি প্লট "এ্যাকোয়ার" করিয়াছিলেন;

(খ) যদি (ক) প্রশ্নর উত্তর হ্যাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত প্লট স্কুল কর্তৃপক্ষকে আইন মোতাবেক বণ্টন করিয়া দেওয়া হইয়াছে কিনা, এবং

(২) বণ্টন না করা হইলে তাহার কারণ কি?

**Shri Hemanta Kumar Basu:**

(ক) না।

(খ) (১) (২) (ক)-প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে ইহার উত্তর নিষ্প্রয়োজন।

তবে আমি একথা জানিয়ে দিচ্ছি যে, আমাদের আবাসিক পরিকল্পনা সম্পূর্ণ হলে পর যদি জমি কিছু খালি থাকে তাহলে নিশ্চয় সেই জমি বিদ্যার্থীভবনের জন্য দেওয়া হবে।

## Out-break of smallpox at Kharagpur

***48.** (Short Notice) (Admitted question No. *146.) **Shri Narayan Choubey:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) is it a fact that small-pox epedemic has recently broken out at Kharagpur;

(b) if so, how many persons in the town, including Railway town, have died up to date;

(c) whether the Government have investigated into the reasons for this out-break of small-pox epedemic and if so, what are the said reason; and

(d) whether there is any machinery at burning ghat or burial grounds to take records of death at Kharagpur?

**Shri Nani Bhattacharya:** (a) Yes.

(b) Total number of attacks—120

Total number of deaths—55.

(c) Yes. A small-pox case from Monghyr unfortunately came to a family in Ward No. 10 of the Municipality where there were a large number of unprotected people. To protect the people by vaccination is the responsibility of the Municipal authorities.

(d) No satisfactory machinery.

**Shrimati Geeta Mukhopadhyay:**

মন্ত্রিমহাশয় কি জানেন যে, খড়্গপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান শ্রীক্ষিতীশ চাকী মহাশয় যখন টিকা দেওয়ার ব্যবস্থা করা দরকার সেই সময় নির্বাচন নিয়ে ব্যস্ত ছিলেন এই কারণে টিকা না দেওয়ার ফলে খড়্গপুরে স্মল-পক্স এগোতে পেরেছে?

**শ্রীননী ভট্টাচার্য:** এটা অবশ্য আমি বলতে পারি না। তবে এটা ঠিকই যে মিউনিসিপ্যালিটির পক্ষ থেকে টিকা দেওয়ার প্রাথমিক দায়িত্ব তাদের ছিল এবং আমি আগেই বলেছি যে, মুঙ্গের থেকে একটা লোক সেখানে খড়্গপুর এলাকার ১০ নং ওয়ার্ডে যখন আসেন তার পরে তিনি পক্সে আক্রান্ত হন এবং তিনি মারা যান, ৭ই ফেব্রুয়ারী, ১৯৬৭ তারিখে—আমাদের ওখানকার ডিস্ট্রিক্ট পাবলিক হেল্‌থ অ্যাডমিনিস্ট্রেশনের যে অফিস তারা সে খবরটা পায় ২৭শে ফেব্রুয়ারী, ১৯৬৭ তারিখে এবং সেই ২৭এ ফেব্রুয়ারী, ১৯৬৭ তারিখের মধ্যে সেখানে সাতজন বসন্তে আক্রান্ত হয় এবং ইতিমধ্যে ৩৪ জন মারা যায়—অর্থাৎ ২৭ তারিখে সেখানকার পাবলিক হেল্‌থ অফিস খবরটা পায় এবং সেই তারিখের মধ্যেই আমি আগেই বললাম ৬০ জন আক্রান্ত হয় এবং ৩৪ জনের মৃত্যু ঘটে—এই খবর পাবার পর আমরা তাড়াতাড়ি ব্যবস্থা করি।

[2—2-10 p.m.]

**শ্রীকামাখ্যাচরণ ঘোষঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি, খড়্গপুর মিউনিসিপ্যালিটিতে ভ্যাকসিনেটর নিযুক্ত হয়েছিল কিন্তু তাদের ভ্যাকসিনেটিংয়ের কাজ না করিয়ে নির্বাচনের কাজে লাগানো হয়েছিল, যার জন্য ঐ সময় টিকা দেওয়া আদৌ সম্ভব হয় নি?

**শ্রীননী ভট্টাচার্যঃ** আমি জানি না, অনুসন্ধান করে দেখব।

**ডাঃ এ, এম, ও গণিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় যে ফিগার দিলেন ইনসিডেন্ট মর্টালিটির তার মধ্যে মনে হয় মর্টালিটি হাই হয়েছিল। এর কারণ তদন্ত করবেন কি?

**শ্রীননী ভট্টাচার্যঃ** এর কারণ আমি এ পর্যন্ত কিছুটা যা তদন্ত করেছি সেটা প্রথমেই বলেছি। সেটা হচ্ছে মিউনিসিপ্যালিটির প্রাথমিক দায়িত্ব টিকা দেওয়ার। এর আগে যখন ন্যাশনাল স্মল-পক্স ইর্যাডিকেশন প্রোগ্রাম অনুসরণ করে হেলথ ডিপার্টমেন্টের পক্ষ থেকে আমরা ওখানে মাস স্কেলে টিকা দেওয়ার ব্যবস্থা করি—সেটা ৪ বৎসরের আগের ঘটনা, এর পর আর কোন টিকা দেওয়ার বন্দোবস্ত হয়নি যেটা মিউনিসিপ্যালিটির পক্ষ থেকে করার কথা ছিল সেটা হয়নি এবং এখানে হিসাব করে দেখা যাবে যে, যারা আন-প্রোটেক্টেড ছিল সেই আন-প্রোটেক্টেড লোকেদের মধ্যে বসন্তের আক্রমণ বেশি হয়েছে। আর মারাও গিয়েছে তাদের মধ্যে। এই অবস্থায় যখন আমাদের স্কোয়াড গিয়ে সেখানে টিকা দেওয়ার ব্যবস্থা করলেন তখন মিউনিসিপ্যালিটির স্টাফ ও রেলওয়ের স্টাফ তারা এসে গিয়েছে। তবে, এর পরেও কিছু লোকের বসন্ত হয়েছে, তার কারণ বসন্তের বীজ শরীরে আগে সঞ্চারিত ছিল বলে। তবে সেখানে আমরা দেখেছি কোন মৃত্যু ঘটে নি। কাজেই মোটামুটিভাবে বলতে গেলে এই বলতে হয় যে, যারা আন-প্রোটেক্টেড ছিল তাদের মধ্যে বসন্তের আক্রমণ বেড়েছে এবং মৃত্যুর সংখ্যা বেশি হয়েছে। আর মিউনিসিপ্যালিটির তরফ থেকে সময় সময় যে টিকা দেওয়ার ব্যবস্থা ছিল সেটা ঠিকমত হয় নি।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, স্মল-পক্স কেস প্রথম ডিটেকটেড হয় ৭ই ফেব্রুয়ারি, আর হেলথ ডিপার্টমেন্ট জানলেন ২৭এ ফেব্রুয়ারি। এই যে ২০ দিন ডিলে হয়েছে, এর কারণ অনুসন্ধান করেছেন কি?

**শ্রীননী ভট্টাচার্যঃ** মিউনিসিপ্যালিটির কর্তৃপক্ষ পাবলিক হেলথ অফিসে জানান নি।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ওখানে ডিপার্টমেন্টের ডাইরেক্ট কোন স্যানিটারি ইন্সপেক্টর ইত্যাদি থাকেন কি না, যিনি ওখানকার দায়িত্বে?

**শ্রীননী ভট্টাচার্যঃ** মিউনিসিপ্যালিটির কর্তৃপক্ষ যে খবর দেন তার ভিত্তিতে তাঁদের কাজ করতে হয়। এই প্রসঙ্গে একটা কথা আপনাদের জানাতে চাই যে, বেশ কিছুদিন আগে—এটা একটা খুব সমস্যার বিষয়, প্রাথমিক দায়িত্ব মিউনিসিপ্যালিটির উপর থাকছে এবং পাবলিক হেলথের একেবারে করণীয় কিছু থাকছে না। ঠিক এই পজিসান থেকে গিয়েছে, এই নিয়ে নানান গবেষণা হয় এবং পরবর্তীকালে মুখার্জি কমিটি অর্থাৎ ইন্ডিয়ান হেলথ সেক্রেটারির সভাপতিত্বে একটি কমিটি হয়। এই মুখার্জি কমিটি শেষ পর্যন্ত একটা রিপোর্ট দেন। সেখানে একটা এক্সিস্টিং স্টাফ আছে। মিউনিসিপ্যালিটি খবর দিলে আমরা তাঁদের সঙ্গে গিয়ে হেল্প করব, এই রকম ধরনের একটা সিদ্ধান্ত বা রেকমেন্ডেশন আছে। আমরা ইতিমধ্যেই বলেছি যে, যখনই আমরা বা হেলথ ডিপার্টমেন্ট খবর পেয়েছি যে, এই রকম বসন্তের প্রকোপ দেখা দিয়েছে বা বসন্তের আক্রমণ হচ্ছে তখনই সঙ্গে সঙ্গে আমাদের দিক থেকে সাধ্যমত ব্যবস্থা গ্রহণের চেষ্টা করেছি।

**শ্রীনিখিল দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, ৬০ জনের মত আক্রান্ত হয়েছিল তার মধ্যে ৩৪ জন মারা গেছে। তাহলে প্রায় ডেথ রেটা সেটা ৫০ পারসেন্টএর মত।

প্রিভেন্টিভ সাইডএর কথা তিনি বললেন, কিন্তু বসন্ত হল স্মল পক্স হল এই যে, এত হাই রেটে মারা গেল, তাঁদের ট্রিটমেন্ট ঠিক ঠিক হবে কি না, আজ সে সম্পর্কেও সন্দেহ দেখা দিয়েছে। তাই বলি এই ট্রিটমেন্টএর দিকটার উন্নতি করার কোন ব্যবস্থা তিনি করবেন কি?

**শ্রীননী ভট্টাচার্য:** আমি গোটা জিনিস একটু নতুন করে ভাবছি। কারণ, সেখানে মিউনিসিপ্যালিটির উপর তাঁদের টিকার দায়িত্ব আছে। একটা খবর জানাচ্ছি। আমরা স্কোয়াড মুভ করব, এখানে এইসমস্ত ব্যবস্থা আমরা করব। আমরা এটাকে পছন্দ নিশ্চয়ই করব না। কারণ, এটা খুব স্বাভাবিক কথা যে, ৫৫ জন লোক মারা গেল, ১২০ জন আক্রান্ত হল যেখানে অর্থাৎ আমি বলতে চাচ্ছি সেখানে ২৭এ ফেব্রুয়ারি তারিখের আগে আমরা কোন খবর পেলাম না এবং আমাদের কোন টিম্ মুভ করতে পারল না ও আমরা আগেই যা বলেছি যে, ৬০ জন বসন্তে আক্রান্ত হয়েছিল এবং ৩৪ জন এর জন্য মারা গেল। এটা যে আনহ্যাপি স্টেটস অফ অ্যাফেয়ার্স এ বিষয়ে কোন সন্দেহ নেই। সুতরাং আমরা নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the Table)**

### Junior Technical Schools at Kalyanpur and Bengai

**25.** (Admitted question No. 103.) **Dr. A. M. O. Ghani:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) what amount of Government grants are received by the Technical School at Kalyanpur and Bengai respectively; and

(b) in whose names these grants are deposited in the bank, and who operates these accounts?

**The Minister for Education:** (a) Capital grant received by the Junior Technical School at Subhasnagar, Bengai, are as follows:—

| | Amount sanctioned Lakhs. | Amount released Lakhs. |
|---|---|---|
| Building ... | Rs. 6.50 | Rs. 6.00 |
| Equipment and furniture ... | Rs. 4.58 | Rs. 4.00 |

Recurring grant is sanctioned in each year on deficit basis. Total recurring grant sanctioned during financial year (1966-67) is Rs. 0.80 lakh.

There is no Junior Technical School at Kalyanpur.

(b) Grants are deposited in the State Bank of India in the name of the Institution.

The Secretary of the Institution operates the accounts.

### Technical Institutions established in villages of West Bengal

**26.** (Admitted question No. 104.) **Dr. A. M. O. Ghani:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) the number of technical institutions established in villages of West Bengal with their dates of establishment, location, grants sanctioned for each, the number of students on roll in each on 1st January, 1967, and the dates of the last audit of accounts in each;

(b) names of the said institutions inspected during the year 1966;

(c) when the present State Council of Engineering and Technical Education was formed;

(d) in which of these institutions the Governing Body once elected or constituted has been functioning for more than 3 years;

(e) whether the President of the Governing Body of Jr. Technical School, Barrackpore, has resigned; and

(f) if so, when and whether his place has been filled?

**The Minister for Education:** (a) One Polytechnic and 9 Junior Technical Schools have so far been sanctioned in villages in this State. A statement showing the location of each of the institutions, year of starting grants so far sanctioned to each is enclosed.

Audited accounts of each of the institutions for the year 1965-66, have been received. The sanctioned roll strength is noted in the enclosed statement.

The actual roll strength of each institution on 1st January, 1967, is not readily available.

(b) The following institutions were inspected during 1966:—

(1) Jagadish Chandra Polytechnic.

(2) Saraju Prosad Jr. Engg. Institute.

(3) Loudoha, Jr. Technical School.

(4) Sabrakone, Jr. Technical School.

(5) Chotajagulia Jr. Technical School.

(6) Jr. Technical School at Bengai.

(7) Jr. Technical School, Kaliaganj.

(c) The State Council for Engineering and Technical Education was constituted in terms of Government Order No. 3801-Edn., dated 3rd August, 1949, and the first meeting of the Council was held on 26th August, 1950. The Council has been reconstituted from time to time.

(d) Governing Bodies of Technical Institutions are appointed by Government. No Governing Body has been functioning for more than 3 years.

(e) Yes. Swami Swampananda Giri Maharaj, President, resigned in October, 1964.

(f) His place has been filled by Swami Bisweswarananda Giriji Maharaj in December, 1966.

*Statement referred to in reply to clause (a) of unstarred question No. 26*

| Serial No. | Name of the Junior Technical School Polytechnics | Location. | Sanctioned roll Strength | Year from which functioning. | Amount of grant sanctioned. Building. | Equipment. |
|---|---|---|---|---|---|---|
| | | | | | Rs. (in lakhs) | Rs. (in lakhs) |
| 1. | Jagadish Chandra Polytechnic | Berhampore, 24 Parganas | 540 | 1963 | 8·00 | 6·50 |
| 2. | Satish Chandra Silpa Vidyalaya | Kalanabagram, Burdwan | 180 | 1957 | 5·86 | 4·40 |
| 3. | Saraju Prosad Junior Engineering Institute | Durga Jhalda, Purulia | 120 | 1961 | 2·07 | 0·90 |
| 4. | Loudoha Junior Technical School | Loudoha, Burdwan | 120 | 1966 | 2·06 | 0·48 |
| 5. | Sabrakone Junior Technical School | Sabrakone, Bankura | 180 | 1965 | 5·30 | 3·30 |
| 6. | Chhota Jagulia Junior Technical School | Chhota Jagulia, 24 Parganas | 180 | 1961 | 5·66 | 4·40 |
| 7. | Junior Technical School at Bengai | Bengai, Sub Lasnagar, Hooghly | 180 | 1964 | 6·00 | 1·00 |
| 8. | Junior Technical School, Kaliaganj | Kaliaganj, West Dinajpur | 180 | 1966 | 5·00 | 2·00 |
| 9. | Junior Technical School, Hatgacha | Hatgacha, 24 Parganas | 180 | Sessions not yet started | 2·00 | 2·00 |
| 10. | St. Xavier's School | Basanti, 24 Parganas | 120 | 1958 | 2·62 | 1·20 |

**Revision of scales of pay of secondary school teachers**

**27.** (Admitted question No. 105.) **Shri Paresh Chandra Goswami:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether it is a fact that the Education Department formulated a revised pay scale for secondary teachers in the light of the discussion held with West Bengal Headmasters' Association before announcing the latest revised scales of pay;

(b) if so, what were the scales for different categories of teachers;

(c) what were the difficulties in getting that scales accepted; and

(d) whether the Government considers the desirability of revising the scales of pay of secondary teachers in the light of the decision already reached as indicated above?

**The Minister for Education:** (a) No.

(b), (c) and (d) Does not arise.

**Road Development Programme for Malda district**

**28.** (Admitted question No. 108.) **Dr. Golam Yazdani:** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) names of village roads sanctioned for construction as metalled roads in Fourth Five-Year Plan in each police-station of Malda district with their lengths and monetary estimates; and

(b) whether construction of any such road has been taken up, if so, locations and particulars of such roads?

**The Minister for Public Works:** The Fourth Five-Year Road Development Programme has not yet been finalised. In view of that (a) and (b) do not arise.

**Calling attention to matters of urgent public importance**

**Mr. Speaker:** I have received 9 notices of calling attention on the following subjects:—

(1) Drought and near-famine affected area in the district of Bankura—from Shri Guiram Majhi;

(2) Looting and arson in the houses of some Muslims of Dahurkuri village, Bansihat police-station, West Dinajpur from Shri Khalil Sayed;

(3) Suspension of outdoor department of Rampurhat Subdivisional Hospital due to dearth of doctors;

(4) Increase in the number of crimes after the release of some miscreants detained under P.D. Act—from Shri Maharaja Bose;

(5) Lay off in Indian Glass Works, Belghoria from Shri Bibhuti Pahari;

(6) Alleged assault on employee of Messrs. Shalimar Paints by its Managing Director—from Dr. Nalinaksha Sanyal;

(7) Hunger-strike by the teachers of Kanchrapara Girls' High School, 24-Parganas—from Shri Jagadish Chandra Das;

(8) Demolition of mosque at Howrah Hat by its new owner—from Shri Brindaban Behari Bose;

(9) Non-payment of arrear increased pay and dearness allowance to Government employees and school and college teachers by 31st March, 1967, from Shri Arun Kumar Moitra.

I have selected the notice of Dr. Nalinaksha Sanyal on alleged assault on employee of Messrs. Shalimar Paints by its Managing Director. The Minister may please make a statement today, if possible, or give a date when the statement will be made.

**Shri Subodh Banerjee:**

স্যার, আই অ্যাম মেকিং দি স্টেটমেন্ট টুডে। অনঙ্গমোহন দাস, উনি শালিমার পেন্টস লিঃ, হেড অফিস, ১৩ ক্যামাক স্ট্রীট-এর একজন কর্মচারী ছিলেন। তাঁকে মালিক চাকরি থেকে বরখাস্ত করে কিন্তু যেহেতু সেই সময়ে একটা শ্রমিক-মালিক বিরোধ ট্রাইব্যুনালএর কাছে মুলতুবী ছিল সেইহেতু মালিক ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টএর ৩৩নং ধারা অনুযায়ী ট্রাইব্যুনালএর কাছে অনুমোদন চায় এই বরখাস্ত সম্পর্কে, এটি কেস নং ৩৩১ অফ ১৯৬৪। এতে ট্রাইব্যুনাল বলেছেন যে,

I cannot still grant the Company the permission to dismiss Shri Das from service as there is on the record overwhelming evidence on the side of the worker conclusively establishing that this is a case of victimisation and unfair labour practice and that the enquiry was not fair.

[2-10—2-20 p.m.]

আইনে যা আছে তাতে এই অর্ডারের পর মালিকপক্ষের উচিত ছিল বরখাস্ত কর্মচারীটিকে চাকরিতে নিয়ে নেওয়া, বিশেষ করে সুপ্রীম কোর্টের কার্ডবোর্ডের কেসে জাজমেন্টের পর। কিন্তু মালিকপক্ষ থেকে কর্মচারীটিকে পুনর্নিয়োগ করা হয় নি। আমি যতটা সংবাদ পেয়েছি তাতে বরখাস্ত কর্মচারীটি ৫-৬ খানা চিঠি দেয় কর্তৃপক্ষের কাছে পুনর্নিয়োগের জন্য, তাকে পুনর্নিয়োগ করার জন্য। মালিকপক্ষ এই চিঠিগুলির একখানারও জবাব দেয় নি। অবশেষে গত তিন তারিখে কর্মচারীটি বাধ্য হয়েই হেড অফিসে যান এবং সেখানে অবস্থান করতে থাকেন। যতটা আমার খবর আছে তাতে শুনেছি তিনি অনশন ধর্মঘট চালিয়েছিলেন। রাত্রি সাড়ে আটটার সময় কোম্পানির ম্যানেজিং ডিরেক্টর মিঃ এফ পি বেকার বরখাস্ত কর্মচারীটিকে লাথি মারে। কর্মচারীদের অ্যাসোসিয়েশনের তরফ হতে কয়েকজন এবং কর্মচারীটি আমার সঙ্গে দেখা করেন। আমি দেখেছি তাঁর মাথা ফেটে গেছে, তিনি পা সোজা করে হাঁটতে পারছেন না। এগুলি আমি দেখেছি। আমি তাঁকে বলি, পার্ক স্ট্রীট থানায় গিয়ে এফ আই আর করতে ডাক্তার সার্টিফিকেট নিয়ে। পরে আমি রিপোর্ট পাই ফ্রম অনারেবল মেম্বারস, পার্ক স্ট্রীট থানা এফ আই আর নিতে রাজি হয় নি। তখন পুলিস কমিশনারকে তদন্ত করতে বলা হয়। পুলিসের বক্তব্য হল এই বরখাস্ত কর্মচারীটি জি ডি এন্ট্রি করেছেন এবং মালিক-পক্ষও ডায়েরী করেছে। যখন কর্মচারীটি এফ আই আর করতে যান তখন পুলিস তা নেয় নি যেহেতু ওটা নন-কগনিজেবল অফেন্স। সেজন্য এফ আই আর নেওয়া যায় না। এই হচ্ছে পুলিসের বক্তব্য। পার্ক স্ট্রীট থানার ও সি বরখাস্ত কর্মচারীটিকে কোর্টে ইন্ডিপেন্ডেন্ট কেস করতে বলেছেন। মোটামুটি এই হচ্ছে ঘটনা। ঘটনা সত্য কি অসত্য সেটা আমি বলছি না। কিন্তু যদি সাহেব মালিক লাথি মেরে থাকে, আমি আমার গভর্নমেন্টের পক্ষ থেকে একথা বলতে পারি, স্বাধীন ভারতে, আগে ইংরেজরা এখানে যে ধরনের ব্যবহার করত আমাদের কর্মচারীদের প্রতি, সেই ধরনের ব্যবহার কোনক্রমেই আমরা চলতে দেব না। একথা আমি শ্রমদপ্তর থেকে বলতে পারি।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** ট্রাইব্যুনালের অ্যাওয়ার্ড কার্যকরী করা সম্বন্ধে কি ব্যবস্থা করেছেন?

**শ্রীসুবোধ ব্যানার্জি:** ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে প্রভিশন আছে, কেউ যদি অ্যাওয়ার্ড এবং এগ্রিমেন্ট ভায়োলেট করে তার সাজা দেওয়া যেতে পারে, সেই সাজা জরিমানা হতে পারে,

জেলও হতে পারে। কিন্তু ৩৩নং ধারার ক্ষেত্রে রায়কে অ্যাওয়ার্ড বলে না। সেকশন ৩৩(২বি)-এতে দেওয়া কোন রায় অ্যাওয়ার্ড নয়, এগ্রিমেন্টও নয়। দ্যাট ইজ অ্যান অর্ডার। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে অর্ডার ভায়োলেট করলে কি হবে সেটা পরিষ্কার নয়। তবুও কিছু করা যায় কিনা চেষ্টা করা যেতে পারে। আমার শ্রমদপ্তর সেদিকে দেখবেন একথা বলতে পারি।

শ্রীঅমল রায় যে কলিং অ্যাটেনশন মোশন দিয়েছিলেন তাতে আছে এন পি সি সি-র ওয়ার্কার্সদের ১২ই এপ্রিলে প্রস্তাবিত ধর্মঘটে ফরাক্কা প্রকল্পিত বাঁধে যে গুরুতর পরিস্থিতি ঘটবে সে সম্পর্কে অবিলম্বে সরকারী ঘোষণা। আমি তাদের সঙ্গে টেলিগ্রাফে যোগাযোগ করেছি এবং ৭ই এপ্রিল ১৯৬৭ তারিখে আমরা এখানে বসছি মীমাংসার জন্য। কর্মচারীদের সঙ্গে কথাবার্তা বলে যেটুকু জানতে পেরেছি তাতে বুঝেছি যে কর্মচারীদের বিভিন্ন দাবির ব্যাপারে উভয় পক্ষ আমাদের সামনে স্বীকার করেছে যে, যদি একজন জজকে আরবিট্রেটর করে এদের বিভিন্ন দাবি আরবিট্রেশনে দেওয়া হয় তাহলে উভয় পক্ষ তা মানতে রাজি আছে। আমরা কনসিলিয়েশনের চেষ্টা করছি এবং দেখছি ডিসপিউটটা রিজলভ করা যায় কিনা। তবে যদি তা সম্ভব না হয় তাহলে উভয়পক্ষ রাজী হয়ে একজনকে আরবিট্রেটর করে আমরা মীমাংসার চেষ্টা করব।

**মিঃ স্পীকারঃ**

Permission has been taken by some honourable members to mention something in the House. I call Shri Amalesh Chandra Majumdar.

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৯এ মার্চ কোলকাতায় অবাঞ্ছিত ঘটনার সময় বা তার পরে দিল্লীর গুরুদ্বার প্রবন্ধক কমিটি এই যুক্তফ্রন্ট সরকারকে বাতিল করবার দাবী করেছে। ১লা এপ্রিল তাঁদের ৪ জন-এর প্রতিনিধিদল এখান থেকে ফিরে গিয়ে প্রধানমন্ত্রীর কাছে দিল্লীতে একটা রিপোর্ট দাখিল করে এই যুক্তফ্রন্ট সরকারকে বাতিল করাবার দাবী করছে এবং একটা নিরপেক্ষ তদন্ত কমিশনেরও দাবী করেছে। শুধু তাই নয়, ৮ই এপ্রিল আমাদের মুখ্যমন্ত্রী দিল্লীতে গেলে সেখানে তাঁকে কৃষ্ণ পতাকা প্রদর্শন করা হবে এই ব্যবস্থাও করছে। আরও শুনছি যে, ৯ই এপ্রিল "সারা ভারত খুনী কোলকাতা দিবস" বলে একটা দিবস বানাবার চেষ্টাও নাকি করছে। আমি ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়কে এবং যুক্তফ্রন্ট মন্ত্রিসভাকে বলব এই ধরনের একটা ষড়যন্ত্র যখন সর্বভারতে চলছে তখন এর ঢেউ আবার যাতে কোলকাতায় না আসে তার জন্য তাঁরা যেন সজাগ থাকেন।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর থেকে শিলিগুড়ি মহকুমায় যে সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি হয়েছে সে সম্পর্কে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অনেকগুলো ঘটনা আছে, কিন্তু আমি তার মধ্যে ২-৩টি ঘটনা এখানে রাখছি। গত ৮ই মার্চ তারিখে কংগ্রেস সমর্থক অনন্ত রায় নামে একজন কৃষকের ঘরে আগুন দিয়ে তার ফসল, পাটবীজ, গবাদি পশু ইত্যাদি পুড়িয়ে দিয়েছে। ১১ই মার্চ ১৯৬৭ তারিখে বৈপরু বর্মণের পাঁচ বিঘা জমি জবরদখল করে একদল সশস্ত্র মানুষ তা নিয়েছে। ৬ তারিখ থেকে ১২ তারিখ পর্যন্ত হাতিডোবা জোতে ভৈরব সিংয়ের ১০০ মণ, তেলেঙ্গা জোতে অনুলাল সিংয়ের ১০০ মণ, লেবদু কিষাণের ১০০ মণ এবং জয়ানন্দ সিংয়ের জমির ধান জনৈক কুখ্যাত বাম কমিউনিস্ট নেতা যিনি গোপনে সীমান্ত অতিক্রম করে পাকিস্তান সামরিক কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রাখতেন তিনি দু-তিনশ জন সশস্ত্র লোক নিয়ে এঁদের দু-তিনশ মণ ধান পার্শ্ববর্তী রাষ্ট্র নেপালে পাচার করে দিয়েছে। দার্জিলিংয়ের বাংলা কংগ্রেসের নেতা শিউমঙ্গল সিং এই সমস্ত ঘটনা মুখ্যমন্ত্রীর গোচরে আনার জন্য এখানে এসেছিলেন। শুনছি তিনি নাকি কোন সুস্পষ্ট আশ্বাস লাভ করতে পারেন নি। আমি জানতে চাই এই অরাজকতা চলতে দেবেন, না আইন, শাসন চালু রাখবেন?

[2-20—2-30 p.m.]

**Shri Bibhuti Pahari:**

মাননীয় স্পীকার মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলতে চাই। বাংলাদেশে অনেক সমাজবিরোধী আছে। বেঙ্গল মেডিক্যাল ইউনিয়ন বলে একটা প্রতিষ্ঠান আছে, রেজিস্টার্ড অ্যালোপ্যাথিক, আয়ুর্বেদিক, হোমিওপ্যাথিক চিকিৎসকদের একটি সমিতি কিন্তু এই সোসাইটি যদিও প্রতিষ্ঠানটি ১৯৬১ সালে আর্টিকল ২৬, রেজিস্ট্রি সোসাইটি অ্যাক্ট অনুযায়ী রেজিস্টার্ড, তাহলেও এটা একটা সোল প্রপাইটরশীপ কিন্তু এর প্রেসিডেন্ট সারদাপ্রসাদ ঘোষ এবং সেক্রেটারি তাঁরই পুত্র সত্যপ্রিয় ঘোষ; আর শান্তি ঘোষ মেম্বার অফ দি ম্যানেজমেন্টএও তাঁর পুত্র। এর জামাই হেমকান্তি, মেয়ে অমিতা এঁরাও ম্যানেজমেন্টের মেম্বার। এরা টাকা নিয়ে বিনা পরীক্ষায় আয়ুর্বেদ রেজিস্ট্রি করবার জন্য কাগজ বিলি করেন। গ্রামাঞ্চলের লোকদের কাছ থেকে টাকা আদায় করে আয়ুর্বেদ রেজিস্ট্রেশনএর জন্য আয়ুর্বেদ রেজিস্ট্রার রয়েছে শিবরঞ্জন সেন, তার সঙ্গে টাকা ভাগ করে নেয়। এই যে কাগজপত্র বিলি করেছেন তাতে লেখা আছে বিনা পরীক্ষায় রেজিস্ট্রেশনের সুযোগ গ্রহণ করুন। এদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

এদের আরও একটি কাজ আছে। দু বছর ধরে এই সোসাইটির কোন অডিট হয় নি। কে সি রায়ের চার্টার্ড অ্যাকাউন্ট্যান্ট ফার্ম এই সোসাইটির অডিট করে ও আগে রিপোর্ট দেয়, তারপর এর খাতাপত্র তৈরি হয়। একটি চার্টার্ড ফার্ম। এদের কোন খাতাপত্র নাই। তদন্ত হলে ধরা পড়বে। নানা কারণে তা অডিট হয় না।

আর একটা গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে নিউজ প্রিন্ট-এর চোরাকারবার চলছে। সারদাপ্রসাদ ঘোষের সম্পাদনায় ইন্ডিয়ান মেডিক্যাল রিভিউ বলে একটা মান্থলি বের হয় শাঁখারীটোলা স্ট্রীট থেকে, সেখানে ১৩,৬২৫ কপি—৮০ পৃষ্ঠার ছাপানোর জন্য নিউজপ্রিন্ট সরকার গ্রান্ট করেছেন কিন্তু পত্রিকা মাত্র তিন হাজার কপি ছাপা হয় প্রতি মাসে ৪০ পৃষ্ঠায়। আর বাকি নিউজ প্রিন্ট সবই চোরাবাজারে তাঁরা বিক্রয় করেন। সরকার এ সম্বন্ধে সত্বর একটা তদন্ত করুন ও অপরাধীর শাস্তি প্রদান করুন।

**Shri Rajani Kanti Dolai:**

মিঃ স্পীকার, স্যার, বকেয়া বেতনের দাবিতে গত ৩১এ মার্চ থেকে তমলুক টাউন স্কুলের ৭ জন মাধ্যমিক শিক্ষক অনশন ধর্মঘট করছেন, তাঁদের দাবির প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই শিক্ষকরা ১৯৫৭ সালের বকেয়া বেতন পাবেন ১ হাজার টাকা এবং ১৯৬৬ সালের নভেম্বর মাস হইতে ১৯৬৭ সালের এপ্রিল পর্যন্ত ছ মাসের বেতন তাঁরা পাবেন। স্কুলের সেক্রেটারী আশু মিত্র যিনি বাংলা কংগ্রেসের একজন সক্রিয় কর্মী এবং মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান—কিছুতেই এদের ন্যায্য দাবীর প্রতি কর্ণপাত করছেন না। এই দাবির সমর্থনে স্কুলের ছাত্র-ছাত্রীরা, তমলুক হ্যামিলটন স্কুলের এবং সান্ত্বনাময়ী বালিকা বিদ্যালয়ের ছাত্রীরা ও তাম্রলিপ্ত মহাবিদ্যালয়ের ছাত্রছাত্রীরাও পথসভা ও শোভাযাত্রা করছে। তাঁহারা ধর্মঘট করছেন। এই ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করে মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীঅজয় কুমার মুখার্জী এবং সেচমন্ত্রী শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়কে টেলিগ্রাম করা হয়েছে।

আমি মন্ত্রিমণ্ডলীকে অনুরোধ জানাই, তাঁরা ময়দানের সভায় শিক্ষকদের লম্বা-চওড়া আশ্বাস না দিয়ে তাঁদের দাবির প্রতিকারের জন্য সত্বর ব্যবস্থা অবলম্বন করুন।

**Shri Narayan Chandra Chaudhuri:**

মাননীয় আধ্যক্ষ মহাশয়, বিভিন্ন ব্লকে নিযুক্ত এক্সটেনশন অফিসার, সোস্যাল এডুকেশন অর্গানাইজার ইত্যাদি কয়েকজন সরকারী কর্মচারীর মার্চ মাসের মধ্যে রিটেনশন অর্ডার না যাওয়ার জন্য মার্চ মাসের মাইনে পায় নি। ফলে তাঁরা ভীষণ অসুবিধা ও সংকটের মধ্যে পড়েছেন। এ সম্পর্কে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Paresh Chandra Goswami:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। নবদ্বীপকে কেন্দ্র করে তার পার্শ্ববর্তী অঞ্চলে কালনা মহকুমার কয়েকটি এলাকায় স্বাধীনতা পাবার পর, বিরাট তাঁতশিল্প গড়ে উঠেছিল। সেখানে দেখেছি প্রতি মাসে হাটে ২০ থেকে ৩০ লক্ষ টাকার ট্রানজ্যাকশন হত। কিন্তু গত কয়েকমাস থেকে দেখা যাচ্ছে এই ব্যাপারে পাঁচ লক্ষ টাকারও ট্রানজ্যাকশন হয় নি। হাজার হাজার লোক যাঁরা তাঁতশিল্পে নিযুক্ত আছে তারা উদ্বাস্তু হতে চলেছে। তাঁরা যে সুতা কিনতেন ৪০ টাকায়, আজকে সেখানে তাদের ৫৭ থেকে ৫৮ টাকায় কিনতে হচ্ছে। অর্থাৎ প্রতি বেলে ৪০০ থেকে ৫০০ টাকা ডিফারেন্স দিতে হচ্ছে। তার ফলে আজকে হাজার হাজার তাঁতী উদ্বাস্তু হতে চলেছে। তিন মাস আগে যে অবস্থা ছিল, সেখানে দেখছি আজকে ঐ নাদনঘাট কেন্দ্র এলাকায় নানারকম অসুবিধার মধ্যে পড়ে হাজার হাজার তাঁতী উদ্বাস্তু হতে বসেছে। তারা নিরাশ্রয় হয়ে পড়েছে এবং একটা দারুন দুর্ভিক্ষের সম্মুখীন হয়েছে। এ সম্বন্ধে দ্রুত ব্যবস্থা অবলম্বন করার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Maharaja Bose:**

মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিম দিনাজপুরে গঙ্গারামপুর ও কুমারগঞ্জের সীমান্ত এলাকায় লুট প্রকৃতির কতকগুলি পাকিস্তানী স্মাগলার তারা সংখ্যায় দশ-বার জন হবে যাদের পি ডি আক্টএ অ্যারেস্ট ক'রে রাখা হয়েছিল তাদের বর্তমান সরকার সম্প্রতি ছেড়ে দেওয়ার ফলে তারা আবার পাকিস্তানী স্মাগলারএর সহযোগিতায় ও বর্ডার পুলিসের সহযোগিতায় এবং বামপন্থী কমিউনিস্ট পার্টির সহযোগিতায় সেখানে হামলা চালায়, তারা ৩টা বাড়িতে আগুন সংযোগ করেছে এবং পর পর ২৩টি ডাকাতি করেছে এবং হিন্দু-মুসলমানের পাঁচজনকে আগুনে দগ্ধ ক'রে গুলী করে মেরে ফেলেছে আর ৪০ জোড়া গরু-মহিষ নিয়ে পালিয়ে গিয়েছে এবং অনেক কিছু সম্পত্তি লুঠ করেছে। বালুরঘাট হাসপাতালে এখনও অনেকে দুস্থ, মুমূর্ষু অবস্থায় আছেন। সীমান্ত এলাকায় এইরকম অবস্থা চলেছে, চাষাবাদ বন্ধ হয়ে গিয়েছে, সেখানকার নাগরিকগণকে এক ভয়াবহ অবস্থার মধ্যে থেকে দিন কাটাতে হচ্ছে। তাদের সমস্ত ধনসম্পত্তি লুঠ হয়ে গেছে। তারা শান্তিতে বসবাস করতে পারছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের এ সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এ সম্পর্কে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**Shri Niranjan Mukherjee:**

মিঃ স্পীকার, স্যার, আমি তিন লক্ষ জনবসতি বেহালা অঞ্চল থেকে নির্বাচিত হয়ে এখানে এসেছি। সেখানে জলকষ্ট কি ভীষণ তা আমি লক্ষ্য করেছি। সেখানে জলের জন্য একটা হাহাকার পড়ে গিয়েছে। বিগত সরকার বাইশ লক্ষ টাকার একটি পরিকল্পনা করেছিলেন, তাতে দুটি ওভারহেড রিজারভয়ার করা হয়েছিল সাড়ে চার লক্ষ টাকা খরচ করে। তা ছাড়া সেখানে দুটো ডিপ টিউবওয়েল বসিয়ে চারটি ওভারহেড ট্যাঙ্ক করেছিলেন। সেই ট্যাঙ্কএর চারটাই অকেজো হয়ে গিয়েছে, তা থেকে এক ফোঁটাও জল পাওয়া যাচ্ছে না। দুটো ডীপ টিউবওয়েল যা আছে, তার ফাংশনিং সম্বন্ধে গভর্নমেন্টের হেলথ ডিপার্টমেন্টএর রিপোর্ট হচ্ছে—আনফিট ফর হিউম্যান কনজাম্পশন। এই রকম একটা ভয়াবহ অবস্থা সেখানে বিদ্যমান। সমগ্র এলাকায় জলের জন্য হাহাকার সৃষ্টি হয়েছে, ঘরের মেয়েরা একফোঁটা জলের জন্য সারাদিন ছটফট করছে। এরকম অবস্থা সেখানে চলেছে। এ বিষয়ের প্রতি দৃষ্টি দেবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

## Presentation of Report of Committee on Public Accounts

**Dr. Pratap Chandra Chunder:** Sir, before I present the report may I with your permission express my deep sense of gratitude for nominating me as the Chairman of the Public Accounts Committee although I am now a member of the Opposition and you have now set a new precedent in keeping with a best tradition in Parliamentary Democracy. I thank you for this.

Sir, I now beg to present the Report of the Committee on Public Accounts on the Appropriation and Finance Accounts of the Government of West Bengal for 1962-63 and Audit Report, 1964.

[2-30—2-40 p.m.]

**Laying of Annual Accounts of West Bengal State Electricity Board for 1955-56 to 1965-66**

**Shri Sushil Kumar Dhara:** Sir, I beg to lay the Annual Accounts of the West Bengal State Electricity Board for the years from 1955-56 to 1965-66.

## GOVERNMENT BILLS

### The Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1967

**Shri Jyoti Basu:** Sir, I beg to introduce the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1967.

(Secretary then read the title of the Bill).

By section 14 of the Central Sales Tax Act, 1956, the Government of India declared certain goods to be of special importance in inter-State trade or commerce. These goods are coal, cotton, hides and skins, iron and steel jute, oilseeds, etc. The Government of India have the power to fix a ceiling rate for the levy of States sales tax on sales of such goods commonly known as 'declared goods'. Under section 15 of the Central Sales Tax Act, 1956, the ceiling rate was fixed at 2 per cent. prior to 1st July 1966. As a result, inter-State or intra-State sales of such declared goods could not be taxed prior to 1st July 1966 at a rate exceeding 2 per cent. In the State sales tax law under section 5(1)(c) of the Bengal Finance (Sales Tax) Act, 1941, this rate of 2 per cent. was adopted as the rate of sales tax applicable to intra-State sales of such 'declared goods'.

The Government of India amended the Central Sales Tax Act, 1956, by the Finance Act, 1966, raising the ceiling rate of sales tax on declared goods from 2 per cent. to 3 per cent. with effect from the 1st July, 1966. This Amendment authorised the State Government to raise the rate of their local sales tax on declared goods from 2 per cent. to 3 per cent. with effect from 1st July, 1966. Accordingly in the interest of revenue it was considered necessary to adopt the new rate of 3 per cent. in the State sales tax law by amending the relevant provisions of the Bengal Finance (Sales Tax) Act, 1941. Section 5(1)(c) of the Bengal Finance (Sales Tax) Act, 1941, is the relevant provision which prescribes the rate of local sales tax on declared goods. So this section was amended with effect from 1st July 1966 by promulgating the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1966 (West Bengal Ordinance No. V of 1966), as the Legislature was not in session at the relevant time.

To continue the provisions of the Ordinance it was necessary to convert it into an Act of the Legislature within six weeks from its reassembly in terms of Article 213(2)(a) of the Constitution of India. But as the session of the Legislative Assembly which commenced on the 23rd August, 1966, after promulgation of the Ordinance was prorogued shortly after its commencement, the Ordinance No. V of 1966 could not be validated by the Legislature and was replaced with effect from the 3rd October, 1966 by another Ordinance, viz., Bengal Finance (Sales Tax) (Amendment) Second Ordinance, 1966 (West Bengal Ordinance No. XIV of 1966).

It is estimated that this measure will yield additional revenue of about one crore per annum. The Central Legislation and the present measure which follows from it was undertaken in terms of the prescription of the Planning Commission and the Government of India regarding raising of resources for the Fourth Five-Year Plan of the State.

It is now intended to convert the Ordinance into an Act of the Legislature in order to continue the provisions of the Ordinance.

Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill., 1967, be taken into consideration.

স্পীকার মহাশয়, আমি যেহেতু এর আগের দিন র' জ্যুট এবং ফাইন্যান্স ট্যাক্স বিল যখন আলোচনা হচ্ছিল তখন এই সমস্ত বিষয়টা প্রায় আলোচিত হয়ে গিয়েছে, তার জন্য আমি যে স্টেটমেন্ট বা বিবৃতি দিয়েছি তারপর আমার আর বিশেষ কিছু বলার নেই, কারণ একই কথা হবে। সেজন্য আমি আর বক্তৃতা না দিয়ে আমি আশা করব, যে প্রস্তাব এখানে রেখেছি সেটা সভা মেনে নেবেন।

**Mr. Speaker:**
All the motions for circulation are out of order. The honourable members may speak if they like.

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতাবৎকাল যাঁরা নিজেদের দরিদ্রের দরদী বন্ধু বলে এই বিধানসভায় জোরগলায় জাহির করে এসেছেন.....

**Mr. Speaker:**
Please confine your remarks to the Bill.

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** আমি বিল সম্বন্ধেই বলছি। যাঁরা কংগ্রেসকে ধনীদের স্বার্থের জন্য সবকিছু করেছেন বলে তীব্র সমালোচনা করে এসেছেন, কংগ্রেসী নীতির ফলে ধনী অধিকতর ধনী, গরিব অধিকতর গরিব হচ্ছে বলে বার বার অভিযোগ উত্থাপন করেছেন, আজ তাঁরাই দরিদ্রপীড়নে তৎপর হয়ে উঠেছেন। ১৯৪১ সালের এই বিক্রয় কর আইন আসার পর দুবার দুটি সংশোধনী বিল এসেছে ১৯৫৫ সালে এবং ১৯৫৯ সালে। ১৯৫৫ সালে এবং ১৯৫৯ সালে যে সংশোধনী বিল এসেছিল সেই বিল দুটি আলোচনার পর গৃহীত হয়। যখন এই বিল দুইটির আলোচনা চলে তখন মাননীয় অর্থমন্ত্রীর দলভুক্ত সদস্যগণ যে কি কঠোর সমালোচনা করেছিলেন তা হয়ত সাধারণ মানুষের মনে আজ নেই, কিন্তু আইনসভার কার্যবিবরণীতে তা লিপিবদ্ধ আছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যদি ১৯৫৫ সালের আইনসভার কার্যবিবরণীর ১২ই এবং ১৩ই সেপ্টেম্বর এবং ১৯৫৯ সালের ২৬এ সেপ্টেম্বর তারিখের কার্যবিবরণী দেখেন, তাহলে দেখবেন তাঁর মন্ত্রিসভার অন্যতম সদস্য শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায়, মাননীয় সদস্য শ্রীনারায়ণ রায়, মাননীয় সদস্য শ্রীমনোরঞ্জন হাজরা, মাননীয় সদস্য শ্রীসুবোধ চৌধুরী প্রভৃতি কি পরিমাণ দোষারোপ করেছিলেন কংগ্রেস সরকারের প্রতি। একদিন যাঁরা সমালোচনায় মুখর ছিলেন আজ তাঁরা মন্ত্রিসভা গঠন করার পর দরিদ্র পীড়নে তৎপর হয়ে উঠেছেন।

**শ্রীজ্যোতি বসু:** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, উনি কোন্ বিলের বিষয় সম্বন্ধে আলোচনা করছেন? উনি বলছেন ১৯৫৫ সালে আর কোন্ কোন্ সালে কি হয়েছিল। আমি বলছি কোনদিনই এই জিনিসের আলোচনা হয় নি এই যেটা অর্ডিন্যান্স হয়ে এসেছে।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** বেঙ্গল ফাইন্যান্স সেলস্ ট্যাক্স অ্যাক্ট যেটা ১৯৪১ সালে পাশ হয়েছিল সেটার অ্যামেন্ডমেন্ট তিনি করছেন এবং এর আগে এই আইনের আরও দুবার অ্যামেন্ডমেন্ট হয়েছে।

**শ্রীজ্যোতি বসু:** আমি যে বিল এনেছি তার সংগে উনি যা বলছেন র'জুটের ব্যাপারে সেটা দেখে নিন।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** এটা র'জুট নয়, বেঙ্গল ফাইন্যান্সিয়াল সেলস্ ট্যাক্স অ্যাক্ট তার উপর বলছি।

**শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমাদের এখানে আজকে যে বিলটা আনা হয়েছে তার অরিজিন্যাল অ্যাক্ট আনার সময় বেঙ্গল ফাইন্যান্স সেলস্ ট্যাক্স অ্যাক্ট তাকে অ্যামেন্ড করার জন্য আনা হয়েছে। মাননীয় সদস্য যে বক্তৃতা করছেন তা হচ্ছে বেঙ্গল ফাইন্যান্স সেলস্ ট্যাক্স অ্যাক্ট যখন পাশ হয় এবং সেই পাশ করার সময় তখন যাঁরা বিরোধী দলে ছিলেন তাঁরা যে বক্তৃতা করেছিলেন তিনি তার রেফারেন্স করছেন। আমি আপনার কাছে সাবমিট করছি......

He is perfectly in order to do that.

[2-40—2-50 p.m.]

**Shri Puranjoy Pramanik:**

এখন এটাই বোঝা যাচ্ছে যে, যে যায় লঙ্কায় সেই হয় রাবণ, এই আপ্তবাক্যটি হুবহু মিলে যাচ্ছে।

মাননীয় অর্থমন্ত্রী যে বিবরণ দিয়েছেন তাতে দেখা যাচ্ছে, যে, বিক্রয়কর বৃদ্ধির ফলে যে অতিরিক্ত আয় হবে তা চতুর্থ যোজনায় আর্থিক সাশ্রয় দেবে। তা ভাল কথা। কিন্তু গরিবের পকেটে হাত দিয়ে কেন? মাননীয় অর্থমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যে, ১৯৫৫ সালে বিক্রয়কর সংশোধনী বিলের বিরোধিতা করে মাননীয় অর্থমন্ত্রীর মন্ত্রিসভার অন্যতম সদস্য শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায় বলেছিলেন যে, কর ফাঁকি বন্ধ করলে, নতুন কর ধার্যের প্রয়োজন হয় না। কর্মচারীরা যদি সৎ এবং ন্যায়পরায়ণ হন তাহলে নিশ্চয়ই ব্যবসাদাররা কর ফাঁকি দিতে পারেন না। আমি বলছি মাননীয় শ্রমমন্ত্রী এখন মন্ত্রিসভায় আসীন হয়েছেন। তাঁরা এখন রাষ্ট্রের কর্ণধার। তাঁরা এখন কর ফাঁকি নিশ্চয়ই অনায়াসে বন্ধ করতে পারেন। যদি তা বন্ধ করতে পারেন তাহলে এই নতুন বিক্রয়কর বসানোর আর কি প্রয়োজন আছে? মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয়ই বলবেন যে, এই অর্ডিন্যান্স আপনারা এনেছেন। আমরা এনেছি ঠিক। কিন্তু এটা উঠিয়ে নিতে তো কোন বাধা নাই। আপনারা যেমন ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষের প্রবর্তিত কালা কানুন সিকিউরিটি অ্যাক্টকে রিপিল করেছেন এবং আই পি কোডএর অ্যামেন্ডমেন্টকে রিপিল করেছেন। তেমনি একে উঠিয়ে নেবার কোন বাধা নাই। মাননীয় অর্থমন্ত্রী হয়ত বলবেন যে, এই বিল তুলে নিলে অনেক অসাধু ব্যবসাদার তারা কর ফাঁকি দেবেন এবং নানারকম গোলমাল করবেন। কিন্তু আমি তাঁকে বলতে চাই যে, অর্ডিন্যান্সএর মেয়াদ আর্থিক বছরের শেষে শেষ হচ্ছে সেখানে কি করে একথা চিন্তা করতে পারা যায়।

দুই শতাংশ কর এক শতাংশ বৃদ্ধি করে তিন শতাংশ কর করার ফলে যে [illegible] হবে উহা তিনি বলেছেন চতুর্থ যোজনায় খরচ হবে। চতুর্থ যোজনায় অর্থের প্রয়োজন আছে—সেট সকলেই স্বীকার করেন। কিন্তু সেল ট্যাক্সের মাধ্যমে গরিবদের কাছ থেকে কর আদায় কর তা কেন করা হবে? এই সেল ট্যাক্স কারা দেয়। এই সরকারপক্ষ যখন বিরোধী দলভুক্ত ছিলেন তখন তারা এই বিক্রয় করকে বলতেন দরিদ্র শোষণযন্ত্র। আমি জানি তারা বার বার বলে এসেছেন যে কংগ্রেসী সরকারের করনীতির ফলে "দি পুওর হ্যাজ বিকাম পুওরার অ্যান্ড দি রিচ হ্যাজ বিকাম রিচার।" আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে বর্তমা সরকার পরিবর্তনের সঙ্গে সঙ্গে কি দি পুওর হ্যাজ বিকাম রিচ? মাননীয় অর্থমন্ত্রী কি বলতে পারেন যে, তারা এই এক পারসেন্ট কর বৃদ্ধি হৃষ্ট মনে মেনে নিচ্ছেন? রাতারাতি কি তাদের জীবনধারণের মান উন্নত হয়েছে? তাহলে চতুর্থ পরিকল্পনায় সমস্ত টাকাটাই নতু ট্যাক্স ধার্য করে আদায় করতে পারেন। সেটা আশার কথা। এই বিল উত্থাপনের পর আমি দেখতে পাচ্ছি, এই যুক্তফ্রন্ট সরকারের কোন নীতির ঠিক নাই। অথবা তারা বর্তমান 'ব্যুরো ক্রেসী'র কাছে পর্যুদস্ত হয়েছেন।

আমি আর দু-একটা কথা নিবেদন করব। হয়ত বলবেন বেঙ্গল সেলস ট্যাক্স বৃদ্ধির ফলে সাধারণ মানুষের কি আসে যায়? এজন্য এসে যায় যে, তিনি বলেছেন ডিক্লেয়ার্ড গুডসএর উপরে ওয়ান পারসেন্ট বেশি করা হবে। এটা কি? ডিক্লেয়ার্ড গুডস হচ্ছেঃ (১) কোল ইনক্লুডিং কোক, (২) কটন, (৩) হাইডস্ অ্যান্ড স্কিনস্, (৪) আয়রন অ্যান্ড স্টীল (৫ জুট এবং (৬) ওয়েল সিডস্। এগুলি সব সাধারণ মানুষের ব্যবহারের জিনিস এবং এর উপরে যদি কর ধার্য হয়—তাহলে নিশ্চয়ই সাধারণ মানুষকে এই কর বহন করতে হবে।

আপনারা হয়ত বলবেন, সেন্ট্রাল গভর্নমেন্ট আমাদের বৃদ্ধি করতে বলেছেন ; কিন্তু আমি জানি সেরকম কোন নির্দেশ তাঁরা দেন নি। তাঁরা বলেছেন স্যাল নট একসিড ৩ পারসেন্ট অব দি সেল প্রাইস

Sec. 15 of Act 74 of 1956.

তাতে বলছে—

"The tax payable by any dealer under that law in respect of any sale or purchase of declared goods made by him inside the State shall not exceed 3 per cent. of the sale price thereof and such tax shall not be levied at more than one stage in a State."

আমি বলতে চাই তাঁরা বলেছেন—স্যাল নট এক্সিড তার মানে ২ পারসেন্ট করতে পারেন। ২½ পারসেন্ট করতে পারেন, কিন্তু ৩ পারসেন্ট করার কি কারণ আছে। বোঝা যাচ্ছে এটা ইচ্ছা করে করেছেন।

সবশেষে ব্যারিষ্টার অর্থমন্ত্রীর কাছে আমি আইন ঘটিত একটি প্রশ্ন রাখব। এই অর্ডিন্যান্স প্রমালগেটেড হয়েছিল ৩রা অক্টোবর ১৯৬৬, গত ২রা এপ্রিল এর মেয়াদ শেষ হয়েছে। আমরা জানি অর্ডিন্যান্সের মেয়াদ ছয় মাস থাকে। এই আইন কাউন্সিলএ পাশ হবার পর গভর্নর অ্যাসেন্ট দেবেন, তাতে কমপক্ষে চার-পাঁচ দিন লাগবে। দুই-তিনদিন হয়েই গেছে তাহলে মাঝখানের যে সময় চলে যাচ্ছে এই ট্রানজাকসন পিরিয়ড-এর কি হবে? হয়ত বলবেন আইনে বলা হয়েছে—

It shall be deemed to have come into force on the 1st day of July, 1966.

এটা আইন পাশ হবার পর ; কিন্তু আইন যখন পাশ হয় নি? এখনও পর্যন্ত বাকি এবং হয়ত পাঁচ-সাতদিন লাগবে আইন হতে। তিন-চার দিন আগে অর্ডিন্যান্স ল্যাপ্‌স করেছে। এরপরে ইন্টারমিডিয়েট পিরিয়ডএ কি করে কর আদায় করা যায়?

অবশেষে নিবেদন করছি এখনকার বিল প্রত্যাহার করুন, সাধারণভাবে অর্ডিন্যান্সএর মেয়াদ শেষ হতে দিন। দরিদ্র জনসাধারণের উপর করের বোঝা চাপাবেন না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Hara Prasad Chatterjee:**
মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে বিল আমাদের সামনে উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় সদস্য যিনি এতবেলা খুব জোর বক্তৃতা করছিলেন তাঁর অবশ্য প্রথমদিকে খেয়াল হয় নি, পরে কিছুটা জ্ঞানোদয় হয়েছে এবং খানিকটা স্বীকার করেছেন যে, এটা কেন্দ্রীয় আইন ১৯৬৬ সালের ফাইন্যান্স অ্যাক্ট- কেন্দ্রীয় সরকার এই আইন করেন। কেন্দ্রীয় সরকার ডিক্লেয়ার্ড গুড্‌স্‌-এর ট্যাক্স ২ পারসেন্ট থেকে ৩ পারসেন্ট করেন এবং প্রাদেশিক সরকার সেই অনুযায়ী আমাদের যুক্তফ্রন্ট সরকার নয়, কংগ্রেসী সরকার এই আইন প্রবর্তন করেন এবং অর্ডিন্যান্সএর মাধ্যমে করেন এবং সেই অর্ডিন্যান্স প্রায় আট মাস চালু থাকার পরে যেসমস্ত ব্যবসায়ীরা এই অর্ডিন্যান্স বলে ট্যাক্স আদায় করেছে এবং সরকারকে জমা দিয়েছে, এই আইন বাতিল করলে তাদের ট্যাক্স আদায় হবে না এবং অন্যান্য প্রশাসনিক গোলমালও হবে—সেকথা অর্থমন্ত্রী মহাশয় আগেও বলেছেন এখনও বলেছেন। যাঁরা আগে মন্ত্রী ছিলেন তাঁরা বুঝবেন কেন ২ পারসেন্ট থেকে ৩ পারসেন্ট করা হয়েছে। উনি বলেছেন ২ পারসেন্ট রাখলে চলত। অবশ্য আমরা তা করতাম, কিন্তু আগের সরকারই ৩ পারসেন্ট করে গেছেন।

[2-50—3 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব যে, ট্যাক্স আদায়ের ব্যবস্থার দিকে তিনি যেন একটু কঠোর নজর দেন। আগের সরকারের যে দৃষ্টিভঙ্গি ছিল তার থেকে যেন অন্তত এ বিষয়ে নতুন দৃষ্টিভঙ্গি হয়। কারণ আগের সরকার দেখা গেছে যারা বড় বড় ব্যবসায়ী তাদের ক্ষেত্রে যথেষ্ট সুখ-সুবিধা দিয়েছেন, যেমন ম্যাগলাউড গ্রুপ তাদের কাছে কত টাকা পাওনা আছে যদি মন্ত্রিমহাশয় খোঁজ নেন তাহলে দেখতে পাবেন তাঁরা সেই ট্যাক্স

দেননি এবং তার জন্য নানারকম সুযোগসুবিধা তাঁদের দেওয়া হয়েছে—আমি আগের দিন আর একটি কোম্পানির নাম বলেছিলাম হিন্দুস্থান ডেভেলপমেন্ট কোম্পানি—আপনি খবর নিয়েছেন কিনা জানি না—সেই সব কোম্পানির ট্যাক্স লক্ষ লক্ষ টাকা বাকি থাকা সত্ত্বেও তাদের ডিপ্লোমেশন ফর্ম ইত্যাদি ইস্যু করা হয়েছে—কমিশনারের স্পেশ্যাল অর্ডারে বা জানি না মন্ত্রীদের স্পেশ্যাল অর্ডারে হয়েছে কিনা—কিন্তু সাধারণ ছোট ছোট ব্যবসায়ীদের ক্ষেত্রে যদি কোয়ার্টারের ট্যাক্স বাকি থাকে তাহলে কিন্তু তাদের ক্ষেত্রে ডিপ্লোমেশন ফর্ম ইস্যু করা হয় না এবং নানারকম পেনাল্টি সার্টিফিকেট ইত্যাদি দ্বারা তাদের কাছে টাকা আদায়ের ব্যবস্থা করা হয়। সেইজন্য মাননীয় মন্ত্রিমহোদয়কে বলব তিনি এটা খবর নেবেন এবং দেখবেন যাতে অন্তত এইসব লোকের ট্যাক্স আগের মত পড়ে না থাকে এবং তিনি এইসব ব্যাপারে এনকোয়ারি করবেন যা আমাদের পূর্ববর্তী মন্ত্রীরা হুকুম দিয়ে এগুলি বন্ধ করেছিলেন, না, কমিশনার তাঁর নিজের ডিসিশন অনুযায়ী এগুলি বন্ধ করেছিলেন এই কথা বলে আমি আবার বলছি যে, এই বিলকে সমর্থন করছি।

**Shri Mihir Upadhyay:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে সেলস্ ট্যাক্স বিলটি এখানে পেশ করা হয়েছে সেটা সম্পর্কে প্রথম আমি আমার বিস্ময় প্রকাশ করছি—কি করে অর্থমন্ত্রী মহাশয় আমার পূর্ববর্তী বক্তাকে অবান্তর বক্তৃতা দিচ্ছেন বলে মনে করলেন। আমি এই বিলটি সম্পর্কে যেসমস্ত কাগজপত্র ইতিপূর্বে দেওয়া হয়েছে সেগুলি প্রত্যেকটিতে প্রায় ঘণ্টাখানেক ধরে পুঙ্খানুপুঙ্খরূপে পড়বার সময় আমার আইন সম্পর্কে যা ডিগ্রি এবং অভিজ্ঞতা আছে তা থেকে একথা বলতে পারি, তিনি যদি একথা সত্যিই বলে থাকেন তাহলে যে কাগজগুলি এখানে পরিবেশন করেছেন সেগুলি মিথ্যা। কিন্তু আইনসভায় পরিবেশিত ঐ সমস্ত কাগজগুলির সত্যতা সম্পর্কে আমার বিশ্বাস আছে তাই প্র্যাকটিস না করা ব্যারিস্টার হিসাবে অর্থমন্ত্রীর অনেক দিন আগে ভুলে যাওয়া আইনের দৃষ্টিতে এর সামঞ্জস্য পাওয়া মুস্কিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ'রা যখন সরকার গ্রহণ করলেন তখন জনসাধারণের সামনে নানারকম মুখরোচক বক্তৃতার মাধ্যমে একথা বলেছিলেন, জনসাধারণকে নানাপ্রকার দিক থেকে সুখসুবিধা এবং ট্যাক্সের দিক থেকে অব্যাহতি দেব। আজকে এখানে বিধানসভায় আমরা এ বিষয়ে আলোচনা সমালোচনার দ্বারা প্রতিবাদ করি আর না করি, যখন জনসাধারণ আবার বেশি রেটে ট্যাক্স দিয়ে যেতে থাকবে তখন ট্যাক্সের বোঝা চাপিয়ে দিচ্ছেন বলে তারা কংগ্রেস সরকারের বিরুদ্ধে তাদের যে মন্তব্য জানিয়েছিল, আজকে সরকার পরিবর্তিত হওয়া সত্ত্বেও নূতন সরকারের নানারকম প্রতিশ্রুতি সত্ত্বেও তাঁরা দেখবেন সেই ধারার কোন পরিবর্তন হয় নি। আমি আইনের দৃষ্টিভঙ্গি থেকে মনে করি সমস্ত প্রদেশে এই ধরনের আইন অনুযায়ী যে ট্যাক্স আদায় হবে তার সঙ্গে সঙ্গতি রাখার হয়ত প্রয়োজন আছে। সেই সঙ্গতি না রাখলে ইন্টার-স্টেট ট্রেডের ক্ষেত্রে পশ্চিম বাংলার রেভিনিউ আদায়ের কিছু পরিমাণ ক্ষতি হবে কিন্তু সেই সঙ্গে সঙ্গে একথাও বিচার্য পশ্চিম বাংলার জনসাধারণ এই ৩৪টি নির্দেশিত বস্তু এই সমস্ত বস্তুর কতখানি জিনিস তারা ক্রয় করেন। সেই সমস্ত ক্রয় করতে গিয়ে প্রত্যেকের দৈনন্দিন জীবনের উপর কি বিরাট চাপ আসবে এটা চিন্তা করার বিষয়। যদি মন্ত্রিমহাশয় একথা মনে করেন যে, কেন্দ্রের আইনের সঙ্গে সঙ্গতি রাখা আমাদের প্রাদেশিক সরকারের কর্তব্য আমি তাহলে দু'একটা আইনের কথা উল্লেখ করতে পারি যেখানে আমি জানি সঙ্গতি রাখার কথা তাঁরা চিন্তা করেন নি। সঙ্গতি ব্যতিরেকে অন্য একটি দিক বলছি সিকিউরিটি অ্যাক্টের ব্যাপার যেটাতে গত কয়েকদিন জনসাধারণের ওপিনিয়ন না নিয়ে এর ভবিষ্যত কি হতে পারে সেকথা চিন্তা না করে অবিলম্বে হাততালি কুড়াবার জন্য সেটাকে প্রত্যাহার করেছিলেন। যেসমস্ত প্রতিশ্রুতি জনসাধারণকে এবারের সরকার গঠন করার পূর্বে দিয়েছিলেন সেগুলির মূল্য দিতেন তাহলে নিশ্চয় কেন্দ্রে আইন হয়েছে বলে সেটাকে আবার সমর্থন করে নূতন করে একটা পাশ করানোর কোন প্রয়োজন ছিল না। আসলে জনসাধারণের জন্য যে কল্যাণব্রতী রাষ্ট্র এবং যে কল্যাণব্রতী রাষ্ট্রের জন্য একটা সরকার এই পশ্চিমবঙ্গ সরকার তাদের সর্বপ্রথম চিন্তা করার প্রয়োজন আইন নয়, সর্বপ্রথম চিন্তা করার প্রয়োজন জনসাধারণের কল্যাণ। আমি মনে করি আমাদের কল্যাণের জন্য আইনের কর

এবং তার বিধিম্ব রক্ষা করার জন্য আইন নয়। সেদিক থেকে চতুর্দিক থেকে অর্থভারে নানা-রকম দুর্দশাক্লিষ্ট পশ্চিম বাংলার জনসাধারণকে অব্যাহতি দেবার যখন প্রয়োজন ছিল—বিশেষ করে প্রয়োজন ছিল এ বছরে, যে বছরে নানারকম কর আদায় করা অনুচিত বলে মনে করছি, যে বছর পশ্চিম বাংলার জনসাধারণকে খরা এবং অনাবৃষ্টির জন্য যে খাদ্যাভাব তার জন্য তাদের অব্যাহতি দেবার কথা আমরা চিন্তা করছিলাম সেই বছর আবার এটাকে কি করে পাশ করে আইনের বোঝা চাপিয়ে দেওয়া হল? আমরা একথা মনে করি যে, চতুর্থ পঞ্চ-বার্ষিকী পরিকল্পনাকে কার্যকরী করার জন্য কেন্দ্রীয় সরকার এই আইন করেছিলেন, সেই কেন্দ্রীয় সরকারের আইন অনুযায়ী এক্ষণে অর্থমন্ত্রী মহাশয় যা বললেন, এক কোটি টাকার মত রেভিনিউ আদায় হবে—সেই এক কোটি টাকা রেভিনিউ আদায়ের সংগে সংগে কি দারুন অসুবিধা এবং চাপ পড়বে পশ্চিম বাংলার জনসাধারণের উপর তা আমাদের চিন্তা করার দরকার। আর সেই সংগতি রাখার যদি একান্ত প্রয়োজন হয় তাহলে আমি বলব কতকগুলি জিনিসের উপর যেগুলি জনসাধারণের দৈনন্দিন ব্যবহার্য জিনিস সেই সমস্তগুলি ছাড়া এমন আরও অনেক জিনিস আছে যাতে জনসাধারণের উপর করের চাপ পড়ে না, চাপ পড়ে বড় বড় [illegible] উপর এমন অনেকগুলি দ্রব্যের উপর তাঁরা কর চাপাতে পারেন এবং সেই কর চাপাবার জন্য কেন্দ্রীয় আইনের সহায়তার যদি দরকার হয়—কেন্দ্রকে সেই সমস্ত বিষয়ে অনুরোধ করতে পারেন। আমি প্রসংগত বলতে চাই ৩৪টি জিনিস এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ইন্টার-স্টেট গুডস হিসাবে বিধিবন্ধ করেছেন। এই সরকারের উচিত তার সংগে আরও কয়েকটি জরুরী জিনিস, যে জিনিসগুলি ব্যবহারের জন্য জনসাধারণের উপর করের বোঝা পড়ে না, কেন্দ্রের সংগে বোঝাপড়া করে সেই সমস্ত জিনিসের উপর কর চাপানোর ব্যবস্থা করা। তাতে সামগ্রিকভাবে সমস্ত দেশের জনসাধারণের কাছ থেকে টাকা আদায় হত এবং সে টাকা দিয়ে শুধুমাত্র এক কোটি টাকা নয়, চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকে সফল করে তোলার জন্য যে প্রচুর পরিমাণ অর্থের দরকার সেই অর্থ এই অর্থক্লিষ্ট পশ্চিম বাংলা থেকে নয়, ভারতবর্ষের অন্যান্য সমস্ত জায়গা থেকে সেই টাকা আসত। যা হোক, আমি আমার বক্তৃতার উপসংহারে একথা চিন্তা করতে বলি। যেটা নাকি জনসাধারণকে প্রচুর পরিমাণে পীড়িত করে তুলবে সেটা অবিলম্বে পাশ করানোর আগে চিন্তা করা প্রয়োজন জনগণের যে সরকার, সেই জনগণের রায় নিয়ে যাঁরা এখানে সরকারের গদিতে বসেছেন এই আইনটির বিষয়ে সেই জনসাধারণের রায় আমরা শুনতে চাই। আমি অনুরোধ করছি অর্থমন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে যে আইন বিধিবন্ধ হবার আগে এইটা জনসাধারণের কাছে পাবলিক ওপিনিয়নের জন্য পাঠানো হোক এবং এই পাবলিক বলতে কোন্ পাবলিক সেটা আপনারা নির্ধারণ করে দেবেন এই বক্তব্য বলে আমি শেষ করছি।

[3—3-30 p.m.]

**Dr. Gopika Ranjan Mitra:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি রু-জুট ট্যাক্সেশন বিলে অংশগ্রহণ করেছিলাম। সে সময় আমি আমার যে বক্তব্য রেখেছিলাম তার শেষে আমার ভুল বোঝাবুঝির জন্য জ্যোতিবাবুকে আমি একটা উক্তি করেছিলাম যেটা উনি আমাকে পরে বলেছিলেন, আমি তার জন্য দুঃখ প্রকাশ করছি। স্যার, প্রথমেই আমি বলে রাখি যে, এই বিলের নীতিগতভাবে আমরা বিরোধিতা করছি না। তার প্রমাণ হিসাবে আমি বলতে পারি যে, আপনি হয়ত সেদিন যখন রু-জুট ট্যাক্সেশন বিল হল তখন লক্ষ্য করেছেন যে, সরকারপক্ষ থেকে আইজ বলা হল কিন্তু বিরোধী-পক্ষ থেকে নো বলা হয় নি বা কোন ডিভিসন চাওয়া হয় নি। স্যার, আমরা এটার এইজন্য বিরোধিতা করছি না তার কারণ আমরা জানি, যে দেশ গড়ছে বা যেখানে প্রচুরভাবে ডেভেলপ-মেন্ট হচ্ছে, যে দেশের নানা দিক থেকে নানাভাবে যার অধিক প্রয়োজন তাকে কোন দিক থেকে না কোন দিক থেকে রেভিনিউয়ের দিকে নজর দিতেই হবে। আর সেই রেভিনিউ আদায় করে দেশের অর্থনীতিকে শক্তিশালী করতে হবে। কিন্তু এই সার্কুলেশন মোশন দিয়ে বা অন্যান্যভাবে যে বিরোধিতার পরাকাষ্ঠ দেখাচ্ছি সেটা এই কারণেই যে, এই সরকার মুখ ফুটে স্বীকার করতে পারছেন না যে, পশ্চিমবঙ্গের পূর্বতন কংগ্রেস সরকার শুধু পশ্চিমবঙ্গের অর্থনীতির দিকে তাকিয়েই এই বিলের অর্ডিনান্স চালু করেছিলেন। এই সরকার আজও

মনে মনে স্বীকার করতে পারছেন না যে, সেন্ট্রাল ট্যাক্স যেখানে ৩ পারসেন্ট বেড়েছে সেখানে যদি পশ্চিমবঙ্গ সরকার পিছিয়ে পড়ে থাকেন তাহলে এই দেশের যে স্কিন বা কোল ইন্ডাস্ট্রি আছে বা অন্যান্য যেসমস্ত বড় বড় ব্যবসাদার আছেন তাঁরা অন্যান্য প্রদেশের মাধ্যমে, অন্যান্য নানা জায়গা থেকে তাঁরা ব্যবসা করবেন। তাঁদের যদি ধরতে হয় তাহলে এই ধরনের বিলের প্রয়োজন আছে। স্যার, একথা স্বীকার করে, কোনরকম ছল-চাতুরি না করে তাঁরা যদি এই বিল আনতেন তাহলে আমাদের দিক থেকে বক্তৃতা করবার কোন প্রয়োজন হত না। আমরা এটাই শুধু প্রমাণ করার জন্য বক্তৃতা করি যে ও'রা মুখে যা বলছেন আর কাজে যা করছেন তার মধ্যে আকাশ-পাতাল তফাত রয়েছে। তার জন্যই অর্থাৎ এটাই প্রমাণ করার জন্যই আমাদের দিক থেকে এই বিলের বিরোধিতা করছি। স্যার, আমরা জানি এই বিল পশ্চিমবঙ্গ সরকারের দরকার অর্থনীতি দিক থেকে। বহু বড় বড় ব্যবসাদার আছেন বা বহু বড় বড় প্রতিষ্ঠান আছেন যাঁরা এই সেলস্ ট্যাক্স ফাঁকি দিচ্ছেন। তাই মন্ত্রিসভার কাছে আমার অনুরোধ যে, এই যে সেলস ট্যাক্স অর্গানাইজেশন হয়েছে সেটাকে শক্তিশালী করে এমনভাবে তৈরি করুন যাতে কাজ হয়। আমরা জানি এই সেলস ট্যাক্স অর্গানাইজেশনে আদায় করার ব্যাপারটা এতই দুর্বল যে বহু জায়গায় সেলস ট্যাক্স ফাঁকি দেবার প্রচেষ্টা না থাকলেও বহু জায়গায় আদায় হয় না। যে কয়েকটা ইন্সপেক্টর আছেন বা যে অফিস দরকার সে দিক থেকে অত্যন্ত দুর্বল একটা অর্গানাইজেশনের মধ্যে দিয়ে এই সেলস ট্যাক্স অর্গানাইজেশন এসেছে। আমি মন্ত্রিসভাকে এই অনুরোধ করব যে, এই সেলস ট্যাক্স যাতে ফাঁকি না পড়ে বা এটা যাতে পুরাপুরিভাবে আদায় হয় বড় বড় ব্যবসাদারদের কাছ থেকে সেদিকে নজর দিন এবং সেই আদায়ের মাধ্যমে পশ্চিমবঙ্গের অর্থনীতির বনিয়াদ সুদৃঢ় হয় সেদিকে লক্ষ্য দিন। এই বলে আমি শেষ করছি।

**Shri Paresh Chandra Goswami:**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি কয়েকটা কথা বলতে চাই। শুধু বিরোধিতা করবার জন্যই যে আমরা এখানে আলোচনায় অংশগ্রহণ করি না সে কথা আমার পূর্ববর্তী বক্তা ডাঃ গোপীকারঞ্জন মিত্র মহাশয়ের কথা থেকেই বোঝা যায়। স্যার, আমি কয়েকটি বক্তব্য এখানে রাখতে চাই। আমরা জানি রাজত্ব চালাতে গেলে রেভিনিউ-এর দরকার হয়। এবং আমরা এও চিরন্তন সত্য বলে জানি যে বিভিন্ন ভাবে কর আদায় করতে হয়। কিন্তু বিগত নির্বাচনের আগে আমরা দেখেছি যে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বলা হয়েছে যে আমরা যদি রাজ্য পাই তাহলে সমস্ত রকম কর তুলে দেব এবং কর্মচারীদের মাহিনা বাড়িয়ে দেব। এও বলা হয়েছে যে আমরা যদি রাজত্ব পাই তাহলে সবশেষের শিক্ষক থেকে আরম্ভ করে সকলের বেতন বাড়িয়ে দেব, দরিদ্র জনসাধারণের সমস্ত রকম করভার তুলে দেব। আমরা জানি সেটা অসম্ভব। আমি জানি সেটা অবাস্তব এবং আমি এটাও জানি যে রাজনৈতিক উদ্দেশ্যে যা ব্যবহৃত হয়, বাস্তব ক্ষেত্রে তা সম্ভব নয়। আমি আশা করেছিলাম যে

নিখিলের এ আনন্দের ভোজে
নিজে যা পারিনি দিতে,
নিত্য আমি থাকি তারই খোঁজে।

আমরা যা পারিনি দিতে, এই ট্যাক্স তুলতে পারিনি এবং মাইনে বাড়াতেও পারিনি। এই ট্যাক্স অনিবার্য যেমন জনসাধারণের উপর চাপাতে হয়েছে বিভিন্ন দিকে নানারূপ উন্নয়ন প্রকল্পও চালাতে হয়েছে, চেষ্টা করতে হয়েছে, কিন্তু এটা ঠিক দেখতে হবে যে পরিবর্তিত অবস্থায় দেশের নানারকম অভাব দেখা দিয়েছে, নানারকম সমস্যা দেখা দিয়েছে। জনসাধারণের ক্রয় ক্ষমতা কমে গেছে, দেশে খাদ্যাভাব হয়েছে, অনেক মানুষ দেশে বেকার হয়ে চলেছে। আমি আজকের সভার প্রারম্ভে সেকথা বলেছিলাম যে আমাদের এলাকায় বহু সাধারণ শ্রমিক, শ্রমজীবী যাঁরা, তাঁরা কর্মচ্যুত হয়েছে আমি জানি। মানুষ এটা দেখেছে অনেক রাজ্যের উত্থান পতন হয়। এক সরকার যায় আর এক সরকার আসে। আমরা দেখেছি—'রাজছত্র ভেঙ্গে পড়ে যায়, জয়স্তম্ভ মূঢ়সম অর্থ তারে ভোলে, কিন্তু ও'রা কাজ করে, কাজ করে নগরে প্রান্তরে'। সেই যাঁরা নগরে প্রান্তরে কাজ করে, যাঁরা মাঠে মাঠে পাকা ধান বোনে সেই সমস্ত লোকেদের উপর থেকে করভার কতখানি তোলার ব্যবস্থা হয়েছে, এই নতুন সরকার জনগণের সরকার বলে তার কাছে জিজ্ঞাস্য।

আমি তাঁর কাছে আবেদন করবো, যে নতুনভাবে শুধু রাজনৈতিক ধুয়ো না তুলে, মানুষ যাঁরা সত্যিকারের করভার বইতে অক্ষম তাঁদের কথা ভাবা হোক। তাঁদের কথা চিন্তা করা হোক। তাঁদের কষ্ট যাতে লাঘব হয় তার চেষ্টা করা হোক। নিত্য প্রয়োজনীয় ব্যবহার্য জিনিসের উপর কর না নিলে বা উঠিয়ে দিলে যদি চলে তবে সেই ব্যবস্থার দিকে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned for 20 minutes.)

(After adjournment.)

[3-30—3-40 p.m.]

**Shri Jyoti Basu:**

স্পীকার মহাশয়, আমার খুব বেশী উত্তর দেবার আছে বলে মনে করি না। কিন্তু বিরোধীপক্ষ থেকে দুরকম কথা আমি শুনলাম, দুজন সদস্য মনে হল এর বিরোধিতা করছেন। কিন্তু কেন বিরোধিতা করছেন ঠিক বুঝা গেল না। আমি যে আপত্তি করলাম পয়েন্ট অব অর্ডার তুলে যখন আমি শুনলাম যে একজন সদস্য তিনি ১৯৫৫-৫৬ সালে সেলস ট্যাক্স সম্বন্ধে কি বলেছিলাম সে সম্বন্ধে বলতে আরম্ভ করলেন, কিন্তু সেই সময় ডিক্লেয়ারড গুডসের সম্বন্ধে কোন আলোচনা হয়েছিল বলে আমি জানি না। আমি শুনছিলাম ও'রা উদ্ধৃতি আমাদের দেবেন কিন্তু সেই উদ্ধৃতি আমি শুনতে পাইনি। আমার জানা নাই এইসব কোন জিনিস-এর প্রতি তিনি আমার দৃষ্টি আকর্ষণ করছেন, আমি সাধারণভাবে শুনতে আরম্ভ করলাম, ও'রা বলছেন আমরা জনসাধারণের উপর ট্যাক্সের বোঝা চাপাচ্ছি কেন? এবং ও'রা আমাদের সার্টিফিকেট দিলেন এই বলে যে আমাদের পক্ষে এটা করা উচিত নয়, এটা কংগ্রেসের পক্ষে করা উচিত, এটা আমাদের পক্ষে করা উচিত, ওদের আমাদের উপর বিশ্বাস আছে, ও'রা নিজেরা করলে [illegible] হতেন না কিন্তু যেহেতু আমরা করছি সেজন্য আশ্চর্য হচ্ছেন, যখন সার্টিফিকেট দিয়েছেন, তখন আমি গ্রহণ করেই নিলাম এটা আমি বুঝতে পাচ্ছি না ১৯৫৫-৫৬ সালের কি রেফারেন্স? আমি বলেছি [illegible] যে জিনিস [illegible] করে তার উপর সরাসরি যত কম ট্যাক্স হয় ততই ভাল। এটা কি সে রকম জিনিস এই ডিক্লেয়ার্ড গুডসগুলো? সে নিয়ে আলোচনা করলাম না। সেজন্য আপত্তি করেছিলাম। আমরা ইতিমধ্যে বাজেটের উপর করেছি, এই নিয়ে আলোচনা হয়ে গেছে, সেটা কি বলা হচ্ছে এখানে বন্ধ করা উচিত ছিল। ও'রা বলছেন তিনটি অর্ডিন্যান্স তুলে নিয়েছেন, এটা কেন তুলে নিচ্ছেন না। এজন্য তুলে নিলাম না কংগ্রেসের বন্ধু ঐ বড় লোকদের দল যারা আট মাস ধরে আদায় করতে পেরেছেন তাদের কোন অসুবিধা হয়ে যায়। এজন্যই করিনি। এই বিলটা আজকে আসেনি। হয়ত কংগ্রেস সদস্য নতুন অনেকে আছেন, জানেন না এটাকে দুবার অর্ডিন্যান্স করা হয়েছে, যা পার্লামেন্টারী গণতন্ত্রে ভারতের অন্য কোথাও শুনিনি, অর্ডিন্যান্স একবার এল আইনসভা খুললে নিয়ম হচ্ছে ছয় মাসের মধ্যে সেটাকে আইনে পরিণত করতে হবে। তা না করে আইনসভা বন্ধ করে দেওয়া হল তারপর রি-ইস্যু করা হল। শুধু তাই নয় আবার প্রাক্তন ক্যাবিনেটের শেষ অধিবেশনে ২৫ তারিখে তাঁরা সিদ্ধান্ত গ্রহণ করলেন যে হ্যাঁ এটাকেই রাখতেই হবে, তুলবার কোন প্রশ্ন নাই। এত সব কাণ্ড হয়ে গেল এবং আট মাস পরে ও'রা বলছেন এখন কেন তুলে নিচ্ছেন না, খুব খারাপ এই জিনিস। কেন খারাপ বুঝতে পাচ্ছি না, কেন তুলে নিতে হবে, বড় লোকদের সাহায্য করার জন্য না কি এ্যাডমিনিস্ট্রেশনকে লন্ড ভণ্ড করে দেবার জন্য? তাও বুঝতে পারলাম না। অর্থাৎ এটাই বুঝলাম ও'দের বক্তৃতা থেকে ও'রা ঠিক করেছেন, আমরা যা করব তারই বিরোধিতা করতে হবে। এ ছাড়া আর যুক্তি কি? একটা কিছু বলবেন তো?

আর একটা কথা না বলে পাচ্ছি না, সেটা হচ্ছে এই যে ডিক্লেয়ার্ড সামগ্রীগুলো এটা কি কংগ্রেস সদস্যরা মনে করে দেখেছেন এগুলো বিভিন্ন শিল্পে কাঁচা মাল! প্রায় এইসবগুলোই কাঁচা মাল, আমি জানি না, আমি আগেরবার বলেছিলাম আলোচনার সময় এইরকম সব জিনিস-গুলি বিভিন্ন শিল্পের কাঁচা মাল কেন এতদিন শতকরা দুভাগ ছিল, কেন ট্যাক্স এখন তিন ভাগ করা হয়েছে, আমরা সেন্ট্রাল অ্যাক্ট অনুসরণ করে করেছি, অথচ কেন এই জিনিসগুলি যেগুলি মানুষের প্রয়োজনীয় জিনিস তার উপর শতকরা ৫ ভাগ ছিল? এটাই বোধ হয় আলোচনার বিষয়বস্তু, কেন না আগামী দিনে আমাদের এগুলি সম্বন্ধে আলোচনা করে দেখতে হবে। আমি

ভেবেছিলাম কিছু কংগ্রেস সদস্য অন্তত সন্তুষ্ট হবেন, পানের উপর এবং আরও কতকগুলি জিনিসের উপর তুলে দিচ্ছি, আমরা তুলে নেওয়া মানে সেন্ট্রাল অ্যাক্টে যা আছে তাও তুলে নেওয়া। কিন্তু ও'দের সন্তুষ্ট করতে পারিনি, পারব কি করে যদি বিরোধিতা করার জন্যই কেউ বিরোধিতা করেন? আর আমি যেটা বলতে চাই আমি অনেকবার বস্তুর কথা শুনলাম, এইসব বস্তুর উপর ট্যাক্স বসালেন। কিন্তু এই বস্তুগুলি কি একবারও বললেন না কি এই বস্তু? আমি অনেকবার শুনলাম "বস্তু" কথাটা। বললেন এইসব বস্তুর উপর যে ট্যাক্স বসালেন? কিন্তু বস্তুগুলি যে কি সেটা বললেন না যার জন্য এত মাথা ব্যথা হচ্ছে। আমরা সকলেই জানি কতগুলি জিনিসের উপর—কতগুলি কেন যে-কোন জিনিসের উপর ট্যাক্স করলেই যারা একচেটিয়া পুঁজিপতি বা যারা ম্যানুফ্যাকচারার তারা চেষ্টা করে সমস্তটা বা যতটুকু পারে সাধারণ মানুষের ঘাড়ে চাপাতে। আর একজনের মস্তিষ্ক আরও ভাল তিনি বললেন আপনারাই তো নির্বাচনের সময় বলেছিলেন যে আমরা জিতলে সমস্ত ট্যাক্স উঠে যাবে। আমরা এতটা কম লেখাপড়া জানি বলে মনে করি না। আমরা কি একেবারে মূর্খ? কংগ্রেস সদস্যেরা হতে পারেন, কিন্তু আমরা তা নয়। আমাদের এই অভ্যাস নেই লোককে মিথ্যা কথা বলা, লোককে প্রতারণা করা এবং লোককে মুখে এক রকম বলা এবং কাজে আর এক রকম করা। আমরা যা করব সেটা পরিস্কারভাবে বলবার সাহস আমাদের আছে এবং সেই জিনিস আমরা করে থাকি। এমন কোন মূর্খ আমাদের দিকে নেই যিনি বলতে পারেন যে আমরা সরকারে এলে সমস্ত ট্যাক্স উঠে যাবে। যাদের কালোবাজারী বন্ধু আছে তাদের উপর থেকে ট্যাক্স উঠে যাবে একথা কি আমরা বলেছিলাম? যা হোক, আমি বলেছিলাম যে, কোন বস্তুগুলির কথা বলছেন? তিনি বললেন, কেন কটন? এখানে লেখা আছে, কটন ইয়ার্ন বাট নট ইনক্লুডিং কটন ইয়ার্ন ওয়েস্ট। আইন পড়তে হবে, না হলে অসুবিধা হবে। কংগ্রেসের মধ্যে নূতন সব আইনজ্ঞ দেখছি যাঁরা আমার প্রতি কটাক্ষ করেছেন। তাঁদের আমি আর কতবার বলব যে আমি ও'দের মত আইনজ্ঞ নয়, আমি আইনের ব্যবসা করি না। আমি ক্লায়েন্ট ঠকাই না, আমি ব্যবসা করি না, আমি ওইসব বিষয় জানি না। তারপর, আর একজন এখানে বলেছেন জনগণের মত নিলেন না কেন? আমি তাঁকে জিজ্ঞাসা করি এতদিন অর্থাৎ ওই ৮ মাস মনে ছিল না যখন দুবার অর্ডিন্যান্স করা হয়েছিল? জনগণের কথা কি ওইদিকে গেলে মনে পড়ে—এদিকে থাকতে তো এক মিনিটের জন্যও মনে পড়েনি। একেই বলে সোজা কথায় ভণ্ডামি এবং যেটা হচ্ছে কংগ্রেসের নীতি আমরা জানি। তারপর, ডাঃ মিত্র যেকথা বলেছেন আমি তার মধ্যে যাচ্ছি না। সেলস ট্যাক্স সম্বন্ধে আমাদের দৃষ্টি আকর্ষণ করে যা বলা হয়েছে সেখানে আমার বক্তব্য হচ্ছে আমাদেরও সেই জিনিস বহুদিন ধরে মনে হচ্ছে এবং আমরা সে বিষয় নিয়ে আলোচনা করছি। সেলস ট্যাক্স কি করে পাওয়া যায়, লুপহোলস প্লাগ বন্ধ করে সেগুলি কি করে তোলা যায় সেটা আমরা দেখব। আমার ধারণা এবং এ বিষয়ে আমাদের বিন্দুমাত্র সন্দেহ নেই যে, সেলস ট্যাক্স যদি পাওয়া যায় তাহলে বেশ কয়েক কোটি টাকা সরকারের আয় বাড়বে। এগুলি কঠিন কাজ হলেও আমরা আলোচনা করছি এবং দেখছি ব্যবস্থা অবলম্বন করা যায় কিনা। কতটা ব্যবস্থা অবলম্বন করা যায় এ বিষয় যদি কারুর কোন জিনিস জানা থাকে তাহলে তাঁরা দয়া করে আমাদের সাহায্য করবেন। এটা শুধু ডিপার্টমেন্ট দিয়ে হবে না। বাইরের লোক আমাদের নানাভাবে পরামর্শ দিচ্ছে, অবশ্য আমি জানি না সবগুলি কার্যকর হবে কিনা, এগুলি আমাদের বিচার করতে হবে। হরপ্রসাদ চাটার্জী মহাশয় ম্যাকলিয়ড অ্যান্ড কোম্পানীর কতগুলি কেস-এর ব্যাপার যা বললেন এখন পর্যন্ত এরকম কোন কেস-এর কথা আমরা জানতে পারিনি। উনি যা রেফার করছেন সেটা যদি ভাল করে আমাদের লিখে দেন তাহলে আমরা চেষ্টা করব। আমি এখনই খবর নিয়ে জানলাম এরকম কোন কেস আমাদের ডিপার্টমেন্টে নেই। অন্য একটা কেস-এর কথা বলেছেন তার তদন্ত হচ্ছে, তাদের কাগজপত্র চেয়ে পাঠিয়েছি। ম্যাকলিয়ড অ্যান্ড কোম্পানী সম্বন্ধে আমরা এখন পর্যন্ত কিছু জানি না। আমার আর কিছু বলার নেই। আমি আশা করি কনসিডারেসন মোসন যেটা দিয়েছি সেটা আপনারা গ্রহণ করবেন।

[3-40—3-50 p.m.]

The motion of Shri Jyoti Basu that the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1967, be taken into consideration was then put and agreed to.

**Mr. Speaker:** As there are no amendments, I now put the clauses and the Preamble to vote.

Clause 1

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

Clause 2

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

Clause 3

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Mr. Speaker:** The Hon'ble Minister-in-charge of the Finance Department may please move the motion for the passing of the Bill.

**Shri Jyoti Basu:** Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

**Dr. Radha Krishna Sinha:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি অর্থমন্ত্রীর বিলটি সমর্থন করছি। বিলটি পাস হবার আগে অর্থমন্ত্রী বললেন কতকগুলি ডিফিকালটিস আছে, যার জন্য আমি মনে করি সেলস ট্যাক্স বেশী ভাল আদায় হয় না। এ সম্বন্ধে আমার সাজেসন হচ্ছে আপনি জানেন ১৯৪১-এর যে একজেমসন লিমিট ছিল ৫০ হাজার টাকা; কাজেই এখন জিনিসপত্রের দাম বেড়ে যাওয়ার ফলে যদি এই একজেমসন লিমিট বাড়িয়ে দেওয়া হয়, তাহলে হয়ত সাধারণ লোক যারা সেলস ট্যাক্স দেন, ব্যবসায়ী ছোট ছোট ট্রেডার যারা মফঃস্বলে আছে তাদের পক্ষে সুবিধা হয়। এটা তিনি ভেবে দেখবেন।

আর একটি জিনিস দেখছি কটেজ ইন্ডাস্ট্রিতে দুবার করে সেলস ট্যাক্স চাপে। কাঁচামাল বিক্রয় করবার সময় একবার, আর একবার কমপ্লিট ফিনিসড গুডসএর উপর। এর ফলে বাজারে কমপিট করতে অসুবিধা হয়।

আর একটি কথা হচ্ছে ডিস্ট্রিক্টএ সেলস ট্যাক্স অফিস খুলে দিন। যেমন প্রত্যেক ডিস্ট্রিক্ট এই ইনকাম-ট্যাক্স অফিস খোলা হয়েছে। তাহলে টাকা জমা দেবার যে ক্রামজি প্রসেস আছে, তা থেকে লোকে মুক্তি পেতে পারে। টাকার জমার প্রসেসটা যাতে সহজ হয়, সেটা করা উচিত। বিল পাস হবার আগে এটা তিনি বিবেচনা করবেন।

**Shri Puranjoy Pramanik:**

মিঃ স্পীকার, স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কয়েকটি কথার জবাব এড়িয়ে গেলেন। একটি কথা প্রথমে তিনি বললেন কটন মানে কটন অন্য জিনিস। কিন্তু কয়লা কি সাধারণ লোকের ব্যবহার্য জিনিস নয়? তাঁকে জিজ্ঞাসা করি যে সাধারণ লোক সেই সমস্ত ডিক্লেয়ার্ড গুডস যেমন জুট, অয়েলসিড, আয়রন ইত্যাদি সাধারণ জিনিস ব্যবহার করেন না? এইগুলি কি সাধারণ মানুষের ব্যবহার্য জিনিস নয়?

তিনি আর একটি কথা এড়িয়ে গেছেন—সেটা হচ্ছে অর্ডিন্যান্সএর মেয়াদ শেষ হয়ে গেছে। তারপরে মাঝখানে বিল আরো চার-পাঁচ দিন পরে পাস হবে। ২রা এপ্রিল অর্ডিন্যান্স শেষ হলো, এবং তারপর এই মধ্যবর্তীকালীন ট্যাক্স কিভাবে আদায় হবে--সে সম্বন্ধে তিনি কিছু বললেন না। আমার মনে হয়—বিলটি আরো আগে আনা উচিত ছিল। তিনি এর দ্বারা

অপদার্থতার পরিচয় দিয়েছেন। সেটা তিনি ঢাকবার জন্য আমার প্রশ্নের উত্তরটি দিলেন না, এটা অনেক আগেই পাস করা উচিত ছিল—যখন তিনি দেখলেন যে অর্ডিন্যান্সটি শেষ হয়ে যাচ্ছে।

আরো দু-একটি কথা তিনি বলেছেন যে আমার কথা তিনি বুঝতে পারেননি। উনি তো পূর্বে অ্যাসেম্বলি মেম্বার ছিলেন, উনি তো জানেন বেঙ্গল ফাইন্যান্স (সেলস ট্যাক্স) অ্যাক্ট ১৯৪১-এর দুবার অ্যামেন্ডমেন্ট হয়েছে ডাঃ রায়ের আমলে, তখন তো উনি লিডার অব দি অপোজিশন, ১২ই অ্যান্ড ১৩ই সেপ্টেম্বর, ১৯৫৫। তার প্রসিডিংস তিনি অ্যাসেম্বলি লাইব্রেরী থেকে এনে দেখবেন। আর একবার ১৯৫৯, ২৬এ সেপ্টেম্বর-এর অ্যামেন্ডমেন্ট হয়। সেই অ্যামেন্ডমেন্টও ডাঃ রায় আনেন সেলস ট্যাক্স পারসেন্টেজ বেশির উপর হয়েছে। তখনকার বক্তৃতা আমি উদ্ধৃতি করে দেখিয়েছি। যাহোক আমাদের পার্টি নীতিগতভাবে এই বিলের বিরোধিতা করছেন না। যেটা অর্থমন্ত্রী এড়িয়ে গেলেন, সেটাই মাত্র এখানে তুলে ধরলাম।

**Shri Jyoti Basu:**

মাননীয় স্পীকার মহাশয়, রাধাকৃষ্ণবাবু যেটা বলেছেন, সেটা নিশ্চয়ই আমি বিবেচনা করে দেখবো। আর পূরঞ্জয়বাবুর বক্তৃতা আগেও বুঝতে পারি না, এখনো বুঝতে পারলাম না। প্রথমতঃ অর্ডিন্যান্সের মেয়াদ ফুরোয়নি, এখনো আছে এবং সময়মতই এই বিলটি আনা হয়েছে। অংকটা একটু হিসেব করে দেখুন বুঝে যাবেন। এটা আগেও বলেছি এখনো আবার বলছি যে কোন ট্যাক্স বসাবার চেষ্টা করুন না কেন, নিয়ম হচ্ছে এই সেটা বড় বড় ব্যবসাদাররা পাস অন করবার চেষ্টা করে থাকে ছোট ছোট ব্যবসায়ীদের উপর—এ বিষয়ে কোন সন্দেহ আছে? এর জন্য কোন ওকালতির দরকার নাই। তার সম্বন্ধে বিচার করে এটা কি তিনি ভেবে দেখেছেন ও বারবার তিনি বলেছেন ১৯৫০ সালে ডিক্লেয়ার্ড গুডস-এর উপর আলোচনা হয়েছিল, ইন্ডাস্ট্রিয়াল মেটিরিয়ালস সম্বন্ধে আলোচনা হয়েছিল। এটা তিনি খোঁজ করলে দেখতে পাবেন। যা উনি জানেন না, সে বিষয়ে হাউসকে মিসলেড করবার অধিকার তাঁর নাই। এর পর আর জবাব দেবার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না, ওঁকে মনে করিয়ে দেই—উনি উকিল কিনা জানি না, অর্ডিন্যান্স এখনো চলছে, সময়মত বিল এনেছি, না হলে বিপদ হয়ে যেত।

Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1967

**Shri Jyoti Basu:** Sir, I beg to introduce the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1967, and to place a statement required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the title of the Bill).

Sir, certain areas and routes in this State have been reserved for exclusive use of State Transport undertakings in accordance with the schemes approved by the State Government under Chapter IV-A of the Motor Vehicles Act, 1939. The Regional Transport Authorities are therefore precluded from issuing permits for the plying of private buses in such areas and routes. If for any reason, a State transport undertaking is unable to provide adequate services in the said reserved areas and routes, it becomes necessary to permit plying of private buses in the interest of the travelling public. Government should therefore have the power to direct the Regional Transport Authorities concerned to issue temporary permits for the plying of private buses on reserved routes and areas for such period not exceeding four months as Government may consider necessary in the interest of the travelling public..

On receipt of a notice of a joint strike by the employees of the Calcutta State Transport Corporation and the Calcutta Tramways Co., Ltd., for an indefinite period with effect from December 12, 1966, the Government wanted to permit plying of private buses in Calcutta. As the State Legislature was then not in session, the State Government had to obtain the power mentioned above by amending the Motor Vehicles Act, 1939, by an Ordinance. Accordingly, the Motor Vehicles (West Bengal Amendment) Ordinance, 1966 (No. XXIII of 1966) was promulgated by the Governor.

Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1967, be taken into consideration.

মিঃ স্পীকার, স্যার, আমি শুধু একটা কথা বলে নিই। আমি যে বিবৃতি দিলাম তা খুব পরিষ্কার। তবে, আমি বলতে চাই এখানে, এই বিষয়টা আগে থাকা উচিত ছিল, কিন্তু এই বিষয়টা ছিল না, রিজিওনাল ট্রান্সপোর্ট অথরিটিজ যাতে প্রাইভেট বাসের পারমিট দিতে পারে সাময়িকভাবে। এবং কোন জায়গায়? যেসব জায়গায় সরকারী পরিবহণ বিভাগের জন্য রিজার্ভ ছিল, রুটস বা এরিয়াস এইরকম ক্ষমতা না থাকার দরুন, যারা যাত্রী, তাদের অসুবিধা যে কোন সময় হতে পারে, যদি নাকি সরকারী বাস আমরা ওখানে চালাতে না পারি। কিন্তু একটা মজার ব্যাপার হল এই, আমরা দেখতে পেলাম অথরিটির হাতে এই ক্ষমতা নেওয়া হল কেন? কখনই পাবলিক-এর কথা চিন্তা করে নয়। তাহলেত বহুদিন আগেই তাঁরা সেই ক্ষমতা নিতে পারতেন। কিন্তু যখন ওঁরা দেখলেন, যে ট্রাম কোম্পানীর শ্রমিকরা এবং পরিবহণ বিভাগের কর্মী ও শ্রমিকরা হরতালের নোটিশ দিয়েছেন, তখন ওঁদের মনে হল জনসাধারণের কথা।

[3-50—4 p.m.]

সেজন্য ওঁরা এইরকম তখন ভেবেছিলেন আমাদের এখন ক্ষমতা নেই কি করে করি। সেজন্য অন্যায়ভাবে ওঁরা তখন ডিফেন্স অব ইন্ডিয়া রুলস প্রয়োগ করে এই জিনিস করেছিলেন। এর আগে আলোচনায় আমি বলেছিলাম, বিভিন্ন বাস যেখানে সেখানে নানা জায়গায় পারমিট দেওয়া এবং এমন একটা অব্যবস্থা রাখার জন্য আমি সেই সমস্ত তদন্ত করতে গিয়ে দেখেছি যে অনেক মানুষের ওঁরা সর্বনাশ করেছেন, অনেক মানুষকে ওঁরা বলেছেন যে তোমরা এ্যাপ্লাই কর পারমিটের জন্য এবং তাড়াহুড়া করে অনেক মানুষ আমি দেখেছি আমাদের কাছে এসেছে, কতটা সত্য কতটা মিথ্যা আমি জানি না, বাড়ীর গহনা বিক্রি করে নানা অসুবিধার মধ্যে পয়সা যোগাড় করেছে বডি বিল্ড করার জন্য, সমস্ত ব্যবস্থা করেছে, প্রায় দুই হাজার লোক তখন এ্যাপ্লাই করেছিল কিন্তু পরে দেখা গেল এদের অনেককে, প্রায় অর্ধেকের বেশীকে বাদ দিয়ে দেওয়া হল, হঠাৎ দেখলেন যে আর প্রয়োজন নেই, এইরকম একটা তোগলোকি ব্যবস্থার মত কোনরকম চিন্তা না করে হঠাৎ একটা অবস্থার পরিপ্রেক্ষিতে জনসাধারণের কথা চিন্তা করবার কথা বলে তাঁরা এইরকম একটা ক্ষমতা নিজের হাতে নিয়েছিলেন। এখন তাহলে আমরা কেন সেটা উঠিয়ে নিচ্ছি না সেই প্রশ্ন হবে কংগ্রেসের পক্ষ থেকে। আমি বলতে চাই আগে থেকেই যে এইরকম ক্ষমতা সরকারের হাতে থাকা দরকার, একটা স্ট্রাইক হচ্ছে বলে নয়। কেন না আমাদের সরকার স্ট্রাইক ব্রেকিং এ্যাকটিভিটিস করবেন না আগের সরকার যা করেছেন, কিন্তু তবুও থাকা দরকার। এমনও হতে পারে নানা কারণে যেগুলি সরকার নিজের জন্য সংরক্ষিত করে রেখেছেন নিজের বাস চালাবেন বলে, বাস যদি সেখানে কোন কারণে না বের হয়, সরকারী বাসের যে অবস্থা, তাতে মানুষের যে চাহিদা তাতে শুধু সরকারী বাস দিয়ে মেটান যাচ্ছে না, কাজেই সেইরকম একটা অবস্থার মধ্যে অন্ততঃ ক্ষমতা থাকা দরকার সাময়িকভাবে হলেও সেখানে যাতে প্রাইভেট বাসের পারমিট দেওয়া যায় বা সেটা দীর্ঘমেয়াদী না হয়, কারণ সেটা সাময়িকও হতে পারে, সেজন্য সেটা চার মাসের বেশী দেওয়া যাবে না এইরকম বলে এই ক্ষমতা দেওয়া হচ্ছে। আমার আর বেশী কিছু বলার নেই, আমি আশা করবো এটা অনুমোদিত হবে।

**Shri Netai Bhandari:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহণ মন্ত্রিমহাশয় যে বিলটা হাউসের সামনে উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি এবং এই পারমিট ইসু সম্বন্ধে যে সরকারের হাতে আগে

ক্ষমতা থাকা প্রয়োজন এটা আমরা কলকাতার বুকে লক্ষ্য করেছি। কারণ সরকারী বাস থাকা সত্ত্বেও কিছু প্রাইভেট বাসকে কলকাতার রাস্তায় প্লাই করার পারমিট দেওয়ার ফলে জনসাধারণের যথেষ্ট সুবিধা হয়েছে এবং শুধু সরকারী রুটে রিজার্ভ রুটে নয় অন্যান্য রুটেও যেখানে ট্রাভেলিং পাবলিকের যাতায়াতের যথেষ্ট অসুবিধা আছে সেগুলি যাতে দূর করা যায় সেজন্য আর টি এ-কে পারমিট ইসু করার ব্যাপারে বিস্তারিত ক্ষমতা দেওয়া উচিত বলে আমি মনে করি এবং এই প্রসঙ্গে আমি হাওড়া জেলার বিস্তীর্ণ এলাকায় জনসাধারণের যাতায়াতের যে অসুবিধা আছে তার দিকে মাননীয় পরিবহণ মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া স্টেশন থেকে আমতা পর্যন্ত ১০-১২ বছর আগে একটা পাকা রাস্তা নির্মিত হয়েছে এবং ঐ রাস্তার প্যারালাল মার্টিন রেল লাইন রয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, কলকাতার বুকে দোতলা বাস দেখেছি, আপনি যদি মার্টিন লাইনে যান তাহলে সেখানে দোতলা ট্রেন দেখতে পাবেন। বাস দোতলা সরকার করেছেন বটে, কিন্তু দোতলা ট্রেনটা মার্টিন কোম্পানী করে দেন নি, সেখানে জনসাধারণ তাদের প্রয়োজনের তাগিদে রেলের ছাদকে দোতলা হিসাবে ব্যবহার করছে। এইভাবে মানুষ পাদানিতে, টাইরডে, এমন কি ছাদে বসে যাতায়াত করছে। অথচ তার পাশ দিয়ে ১০-১২ বছর আগে জনসাধারণের অর্থে একটা পাকা রাস্তা নির্মিত হয়েছে। আশ্চর্যের বিষয় আজো সেখানে কোন বাস সার্ভিস চালু হয় নি। সেজন্য আমি পরিবহণ মন্ত্রিমহাশয়ের দৃষ্টি এদিকে আকর্ষণ করছি। অবশ্য হাওড়া আর টি এ গত বছর হাওড়া স্টেশন থেকে মুন্সিরহাট পর্যন্ত একটা সার্ভিস চালু করার ব্যবস্থা করেছিলেন, কিন্তু হাওড়া শহরের বুকে যে কদমতলা বাস অ্যাসোসিয়েশন আছে, ৫৩ নং রুট, তাঁরা হাইকোর্টে একটা ইঞ্জাংশন জারী করে দিয়েছে এবং হাইকোর্টে কেস করে আর টি এ-র উপর একটা ইনজাংশন নিয়ে এসেছে যাতে আর টি এ-কে রেসট্রেন্ড করা হচ্ছে ফ্রম ইসুয়িং এনি পারমিট এবং এই ইনজাংশন ভেকেট করে যাতে তাড়াতাড়ি হাওড়া স্টেশন থেকে আমতা স্টেশন পর্যন্ত একটা বাস সার্ভিস চালু করা যায় তার ব্যবস্থা করার জন্য আমি পরিবহণ মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। হাওড়া থেকে আমতা যাবার জন্য আর একটা রুট আছে, কিন্তু সেই রুটটা হচ্ছে ঠিক উলটো দিকে, যেটা রানীহাটি হয়ে আমতা পর্যন্ত গিয়েছে। কিন্তু কি কারণে জানি না, দেখা গেল ঐ রাস্তার উপর যত ব্রীজ আছে সমস্ত কংক্রিট ব্রীজ হয়ে গিয়েছে শুধু রাজাপুর ড্রেনেজের উপরে যে পুল তৈরি হল সেটা কাঠের পুল তৈরি হল। তারপরে সেই কাঠের পুল ভেঙ্গে দিয়ে সেখানে একটা কংক্রিট ব্রীজ নির্মাণ করার জন্য ১৯৬৫ সালে একজন কন্ট্রাক্টরকে, ঘোষ অ্যান্ড কম্পানী, তাকে অর্ডার ইসু করা হয়েছে এবং ১৯৬৫ সালে সেই ব্রীজ নির্মাণ করার জন্য ওয়ার্ক অর্ডার দেওয়া হয়। কিন্তু এখনও পর্যন্ত তার ২৫ পার্সেন্ট কাজও কমপ্লিট হয় নি। ঐ ব্রীজটি যদি কমপ্লিট হয় তাহলে রানীহাটি-আমতা পর্যন্ত যে রুট হবে সেখানে যদি বাসকে প্লাই করার পারমিট দেওয়া হয় তাহলে এই যে জনসাধারণের যাতায়াতের যে অসুবিধা আছে তা অনেকখানি দূর হবে। বর্তমানে ওখানে যে কন্ট্রাক্ট ক্যারেজ সিস্টেমে টেম্পো চলছে তাতে ঐ ১০ মাইলের জন্য সেখানে জনসাধারণকে ৭০ পয়সা ভাড়া দিতে হয়। অথচ কলকাতায় স্টেট ক্যারেজ সিস্টেমে যে বাস চালু আছে তাতে ১০ মাইলের জন্য ২৬ পয়সা ভাড়া নেওয়া হয়। সেইজন্য ঐ ব্রিজকে তাড়াতাড়ি কমপ্লিট করে যদি ওখানে স্টেট ক্যারেজ সিস্টেম চালু করা যায় তাহলে ওখানকার জনসাধারণ ৭০ পয়সার জায়গায় ২৬ পয়সা দিয়ে ঐ রাস্তায় যাতায়াত করতে পারবে। আর এদিকে হাওড়া-আমতার যে পাকা রাস্তা আছে, তার পাশ দিয়ে প্যারালাল যে মার্টিন লাইন গিয়েছে সেই লাইন অত্যন্ত চড়া হারে জনসাধারণের কাছ থেকে ভাড়া আদায় করছে অথচ অত্যন্ত দুঃখের কথা আজকে এটমিক যুগে মানুষ যেখানে হাজার হাজার মাইল স্পীডে চলছে সেখানে এই ২৭ মাইল রাস্তা মার্টিন ট্রেনের অতিক্রম করতে সময় লাগছে আড়াই ঘণ্টা, কখন ৩ ঘণ্টা, আবার কখন কখনও ৩ ঘণ্টা ২০ মিনিট লাগে, অথচ যদি সেখানে বাস সার্ভিস চালু হয় তাহলে এর অর্ধেক সময়ে যাত্রিসাধারণ আসতে পারে। এইসমস্ত কথা বিবেচনা করে এই রাস্তায় আর টি এ যাতে ব্যাপক ক্ষমতা লাভ করে বাস সার্ভিস চালু করতে পারে এবং যাত্রীসাধারণ দীর্ঘদিন যে অসুবিধা ভোগ করছে তা দূর করার ব্যবস্থা করুন।

**Dr. Nalinaksha Sanyal:** Sir, in according my general support to this measure I have to invite the attention of the Hon'ble Minister in charge o

Transport to certain implications, dangerous implications, which are contained in this Bill, for which he has to exercise due care and restraint. When the original proposal for taking over the entire bus transport system of Calcutta by the State was under examination, the question arose as to whether, following the general idea of mixed economy, there would be permits for private buses to run side by side with the State buses. I had been a member of one of the Committees and with my humble study as an expert on transport, I had felt that to permit State buses to run in an area where competitive private buses are also introduced would be an etxremely dangerous proposal. And following the recommendation of experts the Government of the time decided to nationalise Calcutta Bus services entirely and to place them under State management, or if not directly under State management, at least, through State Corporations so that unhealthy competition between State bus and private bus on the same route or section might not develop.

[4—4-10 p.m.]

Eventually, due to a change of circumstances for certain reasons, the previous Government had to make a provision for permitting, for a temporary period, the running of private buses along with State buses even on competitive routes. This was an emergency measure and there unfortunately our predecessor Government acted as strike-breaker Government. I would like my friend Mr. Jyoti Basu, a renowned leader of another camp, to realise if he would like such eventualities to be utilised by his Government to break strikes with the help of private buses when the State bus operators want to have their grievances duly brought to notice, even through measures like strikes, peacefully and in an organised manner. But apart from that, the fundamental economic difficulties have to be thought of. You can never expect a State Undertaking with limitation of resources, of work, with its regular system of payment and other amenities to staff and the provisions of proper maintenance of vehicles to compete on equal terms with a private undertaking whose employees are not bound by the limitations of hours of work or wages or otherwise. When you think of permitting private buses to run side by side with the State buses, you might, perhaps, help a section of the travelling public. But there are other dangerous developments against which you have always to guard. You know that at a time when private buses were ruling the field there was crawling and racing, and at times you would see three or four buses running at break-neck speed on the narrow streets of Calcutta overtaking one bus after another. This was because the system of payment to the bus conductors and the staff was on some commission based on the earnings, and it was extremely difficult to bring the workers under control. When the State buses took over, this evil of crawling at some time and racing and overtaking at other times was substantially brought under control. This is probably not the time to go into the details of the dangers of the two systems running side by side, but I would like to place on record my warning that even when that is permissible the transport authorities concerned would exercise due care to see that both State buses and private buses are not permitted to ply on the same route and on the same section. There may be methods of improving the transport working in the city of Calcutta. I saw in some of the newspapers some inspired reports and statements about the total requirement of buses in the city of Calcutta.

**Dr. Gopika Ranjan Mitra:**

স্যার, উনি সারকুলেসন মোশানকে অপোজ করে বক্তৃতা করছেন, না সাপোর্ট করে করছেন?

**Mr. Speaker:**

জেনারেল ডিসকাসন-এ বলছেন।

**Dr. Nalinaksha Sanyal:** Sir, I make it clear that I support the measure proposed by the Hon'ble Minister but I would like to place on record certain dangers involved in the same so that in the actual working out of the issue of permits certain difficulties can be obviated and averted.

Sir, the total requirements of buses in the city of Calcutta come up to 1,200 buses per day and, unfortunately, the State Transport authority cannot at present run more than 700 effective buses, and at times this goes down because of their slackness in repairing and other works to something like 500 buses per day. So, there is room for supplementing this State Bus organisation. That can be temporarily admitted but there are different types and methods of supplementing this deficiency which can be thought of. There is a Committee which is now examining this proposal, the Evaluation Committee of the Department. It is now in possession of this very subject, and I suppose that although the Bill as such has no objectionable feature—it is only a permissible Bill—the working out of the powers that are contemplated by the Bill would be very carefully gone into.

Thank you.

**Shri Amalendra Lal Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়. দু-একটি কথা আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রির কাছে আমি পেশ করতে চাই। যে বিল এখানে এসেছে তার আলোচনা প্রসংগে কয়েকদিন আগে এই হাউস-এর সামনে প্রাক্তন পরিবহণ মন্ত্রী এই প্রসংগে যেসব কথা বলেছিলেন সেগুলি আমরা মাননীয় পরিবহণ মন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই। প্রাক্তন পরিবহণ মন্ত্রী সেদিন আমাদের বলেছিলেন যা কিছু করা হয়েছে সব মোটর ভেহিকলস অ্যাক্ট অনুযায়ী করা হয়েছে। আমি যতটুকু জানি এটা অসত্য ভাষণ। আমার কাছে বেশি নজীর না থাকলেও দু-একটা আছে। আমি পরিবহণ মন্ত্রিমহাশয়কে খোঁজখবর নিতে বলব—ক্যালকাটাতে ৩৯ থেকে ৪৮ নং রুটস-এ ডি আই আর-এ যা কিছু ব্যবস্থা করা তা করা হয়েছিল কিনা, কোনরকম অ্যাডভারটাইসমেন্ট করা হয়েছিল কি না? ৩৬, ১২সি, ৩০বি—এইসমস্ত রুটস এস টি এ-এর হাতে কর্তৃত্ব—এগুলি অবশ্য ডি আই আর অনুযায়ী যা কিছু করণীয় করা হয়েছিল, কিন্তু অ্যাডভারটাইসমেন্ট করা হয় নি। আমি বলতে চাই আমাদের পরিবহণ মন্ত্রীর কাছ থেকে জানতে চাই এগুলি কি মোটর ভেহিকলস অ্যাক্ট অনুযায়ী করা যায়? অ্যাডভারটাইসমেন্ট হল না, রুট দিয়ে দেওয়া হল, আজকে সেজন্য আমি পরিবহণ মন্ত্রীর কাছ থেকে সুস্পষ্ট প্রতিশ্রুতি চাই এই যে কারবার দিনের পর দিন তারা চালিয়ে গিয়েছেন সে সম্বন্ধে পুঙ্খানুপুঙ্খরূপে তদন্ত হচ্ছে, সেই তদন্ত কখন হবে, কিভাবে হবে সে সম্বন্ধে আমরা সুস্পষ্ট প্রতিশ্রুতি চাই। আজকে শুধু কলকাতার কথা নয়, আমি অবাক হলাম এরা অনেক কথা বললেন জনগণের দুঃখে কেউ কেউ কেঁদে ভাসিয়ে দিলেন—প্রায় টপ টপ করে জল পড়ে যাচ্ছে।

[4-10—4-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কোন্ রহস্যজনক কারণে এই বিলটির উপর ওপাশে যারা বসে আছেন মাননীয় সদস্যরা একেবারে নীরব কেন তা আমার মাথায় ঢুকলো না। এই বিলের উপর ও'রা কিছু বলুন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তদন্ত আরও এই কারণে হওয়া দরকার যে, ওরা যে শুধু অন্যায় করেছেন তা নয়, ও'রা যে শুধু দুর্নীতিকে প্রশ্রয় দিয়েছেন তাই নয়, শুধু কলকাতায় নয়, আপনি যদি জেলাগুলির খবর নেন তাহলে সেই বাসের পারমিট দেবার নাম করে দুর্নীতির যে কলঙ্কজনক ইতিহাসের অধ্যায় ও'রা রচনা করেছেন. আমার মনে হয় কোন দিন সেটা মুছে ফেলা যাবে না। এ দেশের দুর্নীতির যে ইতিহাস সেই ইতিহাস এই ইতিহাস অক্ষয় হয়ে থাকবে চিরদিনের জন্য। তাই আমি শুধু কলকাতার জন্য বলছি না সারা দেশ জুড়ে আত্মীয়স্বজন, স্বজন পোষণ এবং দলীয় স্বার্থ সংরক্ষণের যে লজ্জাজনক ইতিহাস তারা আমাদের সামনে এনে রেখেছেন তারও তদন্ত করতে হবে—সেকথা আমি অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত পরিবহণ মন্ত্রিমহাশয়ের কাছে বলছি। আর একটা কথা না বললে

বোধ হয় ভুল হবে। আজকে কাগজে দেখেছি যে দিল্লীতে আন্দোলন করবার চেষ্টা হচ্ছে যুক্তফ্রন্ট সরকারকে যেমন করে হোক গদি থেকে নামাতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাগমারির ঘটনা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়, আমি একথা বলতে পারি জোর দিয়ে যে এর পিছনে একটা উদ্দেশ্য রয়েছে। যখন তাঁরা দেখলেন বাস পারমিট প্রভৃতির ব্যাপারে ইউনাইটেড ফ্রন্ট সরকার বলেছেন যে পূর্ণাঙ্গ তদন্ত হবে তখন ঐ তরফের লোকেরা আমাদের শিখ ভাইদের ক্ষেপিয়ে দিয়েছে যে, তোমাদের হাত থেকে বাস কেড়ে নেওয়া হবে, ট্যাক্সি কেড়ে নেওয়া হবে। এইরকম বলে তাঁদের বিভ্রান্ত করেছেন।

**Shri Jyoti Basu:**

অধ্যক্ষ মহাশয়, এখানে নিতাইবাবু প্রথমে হাওড়া এবং অন্য জায়গায় যাত্রীদের যে অসুবিধা তার কথা বলেছেন—সেগুলি আমি জানি এবং ইতিমধ্যে অনেক জায়গা থেকে আমার কাছে এই সব খোঁজ এসেছে—কোথায় বাস চালানো দরকার—কোথায় কি অসুবিধা হচ্ছে ইত্যাদি। অনেক জায়গায় যাত্রীদের অ্যাসোসিয়েশান আছে, তাঁরাও কিছু কিছু আমার সংগে দেখা করেছেন এবং লিখছেন, এগুলি আমাদের খুব দ্রুত বিচার করে দেখে ব্যবস্থা অবলম্বন করতে হবে। দু-একটা জায়গায় আমরা খোঁজ নিয়েছি যে রাস্তাঘাটের কিছু অসুবিধা আছে, সেগুলি কি ব্যবস্থা করা যায় সেইসব অসুবিধা অতিক্রম করবার জন্য আমাদের দেখতে হবে—কিন্তু সেই কথাগুলি আজকে এই বিলের যা উদ্দেশ্য তাতে আসছে না। এগুলি অন্য কথা—এগুলি আমরা দেখছি। ডাঃ নলিনাক্ষ সান্যাল যা বলেছেন তাঁর সংগে আমি একমত, উনি নিজেই বলেছেন আমরা যে ক্ষমতা নিচ্ছি সেই ক্ষমতাটা কিভাবে প্রয়োগ করবো। তিনি আমাদের আগে থেকে বলছেন যে এর মধ্যে জটিলতা আছে, ভয়ের কথা আছে—আপনি এইভাবে চিন্তা করে দেখবেন এই অসুবিধাগুলি হতে পারে, নিশ্চয় এগুলি আমাদের দেখতে হবে। যখন আমরা বলেছি যে বোধ হয় মে মাসের মধ্যে আমাদের এই কাজগুলি শেষ করতে হবে, এগুলি সম্বন্ধে সঠিকভাবে মানুষের কাছে রাখতে হবে, তখন আমি ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয়ের কথাগুলি মনে রাখবো। আর উনি এটা বলেছেন, আমি এর আগে বলেছি যে, প্রাক্তন সরকার স্ট্রাইক ভাঙবার জন্য ব্ল্যাক লেগের মত কাজ করবার জন্য এই ক্ষমতা নিয়েছিলেন। আমাদের সরকার সেই ব্ল্যাক লেগের কাজ করবার জন্য স্ট্রাইক ব্রেকিং অ্যাক্টিভিটি করবার জন্য শ্রমিক কর্মচারীদের উপর এই আইন প্রয়োগ করবেন না। এই বিষয়ে আমি ও'র সংগে একমত। এটা আমি বলে দিতে পারি যে এটা কোন্‌ভাবে কিভাবে হবে তা আমরা ঠিক করবো, কতটা আরও ন্যাশন্যালাইজেশন হবে, আরও কতটা আমরা বাড়াতে পারি, যা প্রয়োজন আছে তা মেটাতে পারি কিনা। কারণ প্ল্যানিং কমিশন একথা বলেছেন জাতীয়করণ যাতে সম্প্রসারিত করা হয় সেই ব্যবস্থার কথা সমস্ত প্রদেশে প্রদেশে তাঁরা বলেছেন কেন্দ্র থেকে, সেগুলি কতটা করতে পারবো তা আমরা দেখবো—তবে এটা নিশ্চয় হবে না—আমি যতটা বুঝতে পারছি যে, একই রুটে দুটো বাস একটা প্রাইভেট আর একটা রাষ্ট্রীয় পরিবহণ বিভাগের চলবে এবং তারা কর্মপিট করবে এবং ঐরকম অসুবিধার কথা যা উনি বলেছেন সেই জিনিস হবে এইরকম ব্যবস্থা নিশ্চয় হবে না বলে আমি মনে করি। শ্রীঅমল রায় অনেকগুলি কথা বললেন, কোন নির্দিষ্ট সময় বা কিভাবে তদন্ত করা হবে তা আমার পক্ষে এখানে দাঁড়িয়ে বলা সম্ভব নয়, তবে আমি আগেই বলেছি যে এসব নিয়ে শুধু কলকাতার নয়, আর টি এ-র ব্যাপারে আমাদের কাছে অনেক অভিযোগ এসেছে এবং যেখানে আর টি এ-র কর্তৃত্ব আছে বিভিন্ন জেলায় সেই অঞ্চলের অনেক মানুষ আমার কাছে লিখেছে তাদের অসুবিধার কথা। যাদের বলা হয়েছিল বাস দেওয়া হবে—দেওয়া হয় নি ইত্যাদি সেটা কতটা সত্য কতটা সত্য নয় সেসব আলাদা কথা, সে সব আমাদের বিচার করতে হবে—কিন্তু সেইরকম অনেক লোক আমার কাছে চিঠি লিখেছিলেন—আমাদের এটা বিচার করতে হবে যে সেখানে দলীয় স্বার্থে কি করা হয়েছিল প্রাক্তন সরকারের পক্ষ থেকে বা অবাঞ্ছিত কোন ব্যক্তিকে দেওয়া হয়েছিল কিনা এগুলি আমরা বিচার নিশ্চয় করবো—তবে আমি অমলবাবুকে বলবো যে উনি নিশ্চয় এটা বুঝতে পারছেন যে এইসব বিচার করাটা কতটা কঠিন কাজ। ও'রা যদি এ বিষয়ে আমাদের সাহায্য করেন তাহলে ভাল হয়। এখানে মেদিনীপুরের কথা আমরা শুনেছি—আগে প্রশ্নোত্তরের সময়, এখন অমলবাবুর কাছে শুনলাম—কিন্তু এইরকম সাধারণ কথা না বলে যদি কিছু খোঁজখবর নিয়ে যাঁরা যেসব জেলাতে আছেন তাঁরা আমাদের কাছে সেই খবর

পাঠিয়ে দেন এবং কেন পেয়েছিল, কার পাওনা অন্যায় হয়েছিল, তার পরিচয় কি এই সবগুলি পাঠিয়ে দেন, তাহলে আমাদের পক্ষে তদন্ত করতে সুবিধা হয়। আমি আশা করি তাঁরা সদস্যদের সাহায্য করবেন। তবে এইটুকু আমি বলতে পারি যে, আর একদিন এখানে বলেছিলেন তারই পুনরাবৃত্তি করছি, এখানে শৈলবাবু কি বলবেন আমি জানি না, অমলবাবুর উত্তরে কিছু বলার কোন অবকাশ ও'র থাকে—উনি যা বলেছিলেন আগের দিন আমি ছিলাম না পরে শুনলাম —আমি এইটুকু শুধু বুঝেছি সমস্ত নথীপত্র খ'ুজে যে ও'রা যা ব্যবস্থা করেছিলেন কলকাতার জন্য সেটা আমি বেআইনী বলে মনে করি। একটা সরকার বেআইনী কাজ করেছিলেন তাঁরা তাড়াহুড়া করে স্ট্রাইক ভাঙবার জন্য যেসব কান্ড তখন করেছিলেন তাতে সেটা বেআইনী কাজ করেছিলেন এবং সেইজন্য শৈলবাবুকে সাজা দেওয়া যাবে কিনা সে আমি জানি না—সেরকম কোন ক্ষমতা আমাদের কাছে কিনা—তবে আমি এইটুকু বলতে পারি যে, ঐ যে অ্যাডভারটাইজমেন্টের কথা বলা হয়েছে আমি যতদূর জানি এখানে ঠিক বলতে পারবো না যে অ্যাডভারটাইজমেন্ট সেখানে করা হয়েছে 'প্রেসে' এবং সেখানে ২,০০০-এর উপর অ্যাপ্লিকেশন এসেছিল এবং এই আমি যতদূর খবর পেয়েছি যে প্রায় ৪০০ অ্যাপ্লিকেশন মন্ত্রিমহাশয় নিজে নিয়েছেন। এটা আমার মনে হয় সম্পূর্ণভাবে অন্যায় কাজ তিনি করেছিলেন—এইজনাই লোকে নানারকম সন্দেহ করছে এবং সে সন্দেহ হয়তো অমূলক নয় এবং এই যে অ্যাপ্লিক্যান্টস যাঁরা দরখাস্ত করেছিলেন এবং আরও প্রায় ১০০ জন এইসমস্ত যাঁরা সিলেক্ট করেছিলেন তাঁরা হচ্ছেন প্রাক্তন মুখ্যমন্ত্রী এবং শৈলবাবু—যতদূর আমি তদন্ত করে জেনেছি যার জন্য পাবলিকের এইরকম সন্দেহ হয়েছে স্টেটসম্যানে পর্যন্ত একজন এক্স আই সি এস একটা প্রবন্ধ লিখেছিলেন, সেটা কেউ কনট্রাডিক্ট করেন নি সরকার থেকে আমি যতদূর জানি—সেখানে এইরকম একটা কথা উঠেছে যে কংগ্রেস ফান্ডে টাকা নিয়েছিলেন এই পারমিট দেবার জন্য, এই কথা লিখেছিলেন—কিন্তু টাকা নিয়েছিলেন কিনা, কোন্ পদ্ধতিতে নিয়েছিলেন একথা আমার পক্ষে এখন বলা সম্ভব নয়, কারণ যাঁরা টাকা দিয়েছেন তাঁরা কি রিসিট নিয়ে টাকা দিয়েছেন—যাঁরা ঘুষ দেন তাঁরা সেইভাবে টাকা দেন বলে আমি জানি না।

[4-20—4-30 p.m.]

তবে কথাটা এইজন্য উঠেছে যে বেআইনী কাজ যদি কেউ করে—এতো বেআইনী কাজ করবার কোন প্রয়োজন ছিল না। কোন সরকার এবং মন্ত্রীরা ব্যক্তিগতভাবে যদি অ্যাপ্লিকেশান এইভাবে নেন, তাঁরা সেইভাবে সেই অ্যাপ্লিকেশান যদি তাঁরা ৪০০ হোক বা ৫০০ হোক তাঁরা সেগুলি নিয়ে দিয়ে দেন যে এ'দের দাও, তাহলে কি বুঝবেন? এর কোন একটা ব্যবস্থা অবলম্বন করা উচিত হয় নি, এতগুলো বাস পারমিট দেওয়া হচ্ছে, প্রায় ৫০০ আমি বললাম, সেখানে আগে কিছু ছিল, সেখানে হয়ত ১০০ আরো দেওয়া হয়েছিল, যেগুলির কথা আমি বলছি না, সেগুলি অফিসাররা হয়ত সাধারণ নিয়মে যেভাবে এগুলি দেওয়া হয় সেভাবে দিয়েছেন। এগুলি অসাধারণ নিয়মে তাঁরা করেছেন যেটাকে নিয়ম আমি বলতে পারি না এবং এটা অপরাধমূলক বলে আমি মনে করি। যাই হোক, কতকগুলি কথা আমি বললাম। কারণ এটা ঠিক আমাদের এই বিলের অন্তর্ভুক্ত না হলেও এ প্রশ্ন একজন মাননীয় সদস্য তুলেছিলেন।

The motion of Shri Jyoti Basu that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1967, be taken into consideration was then put and agreed to.

Clauses 1, 2, 3, 4 and the Preamble

The question that clauses 1, 2, 3, 4 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu:** Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

**Shri Saila Kumar Mukherjee:** Mr. Speaker, Sir, at the last stage of the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1967, I must in the first instance thank the present Transport Minister for accepting the Ordinance

which was promulgated by the last Transport Ministry and putting it in the Legislature in the form of a Bill. I consider that he has had now more than one month to study the very intricate problems of transport in the city of Calcutta and its suburbs and he has thought it wise to fall in line with the transport policy of the previous Government, and I again congratulate him and express my personal and sincere thanks for this.

Sir, in this connection must dust and storm has been raised and we have, not once, not twice, but several times repeated on the floor of the House and invited an open enquiry by a judicial commission as to whether any illegality or irregularity has been committed. I would today again repeat my request that such an enquiry be made so that this mud-slinging is stopped because taking advantage of this cloistered air-conditioned chamber of the Legislature anybody is entitled to make any statement which he cannot make sometime outside the House. But I do welcome that in the interest of purity of administration, in the interest of parliamentary democracy we are repeating that such enquiry should be made.

Sir, just now my friend Shri Amal Roy has referred to my previous day's speech but I very much regret in repeating what was uttered only about a week ago. He has deliberately omitted one portion of my speech. I didn't say that only under the Motor Vehicles Act all steps were taken but I said that the steps were taken also under other provisions of the law that is there. He has deliberately chosen not to place before the House that portion, namely, under other provisions of the law, and what are other provisions of the law? Sir, the very fact of admission of this Ordinance Bill seeking power to introduce private buses in the city of Calcutta where State Transport Corporation is functioning under the State Transport Corporation Act of 1951, shows acceptance of the necessity of private buses in Calcutta, only to alleviate the sufferings of the travelling public. Sir, repeated utterances have been made by the Hon'ble Transport Minister that although he has today accepted this, when we took a decision to introduce private buses, we did it simple to break strikes. Nothing is far from truth. Sir, was the strike broken by the introduction of private buses? Tramways strike continued for more than one month. It was not broken. The State Transport strike was broken. Was it broken because of the private buses? No, it was not so.* It was broken because on the very first day more than 100 State buses, on the second day nearly 300 State buses and on the third day nearly 400 State buses, came out on the roads of Calcutta and the State Transport strike automatically collapsed. Therefore, these allegations are not true. The private buses were introduced long before. Last strike took place on the 12th and 13th January. Advertisements were issued in the middle of December—long before—because complaints were made, because State buses were not able to give their quota, their daily quota, to the public, because trams were insufficient—steps were taken to adopt a new policy to see whether the sufferings of the public could be mitigated by introducing private buses. But the law stood in the way. So long there were routes under State Transport Corporation it was not possible to do anything. You have to denationalise the routes. Therefore, denationalisation proposal was mooted and the State Corporation, which was an autonomous body, where Ministers have no voice, that body, the autonomous Board decided to denationalise 4 routes, unprofitable routes, so that Government could provide buses. What for? Not to break strikes. It was to meet the needs of the travelling public of Calcutta. Therefore, I do humbly request again the Hon'ble Transport Minister, now that they have accepted the policy, so far as distribution is concerned, he is entitled to decide entirely at his own discretion how he should distribute the private buses. I take this opportunity, again, to emphatically repudiate the allegation that the Ministers have

taken upon themselves the responsibility of distributing the buses. Nothing is further from truth. Under the Motor Vehicles Act the State Transport Authorities, the Regional Transport Authorities, the Transport Department, thoroughly applied their minds on three principles. 2,000 applications were there. About 500 buses were to be given immediately. What were the principles? There should not be a monopoly—nobody should get more than one bus. What was the second principle? He must give an undertaking that he must not put the travelling public of Calcutta into trouble by suddenly stopping work in the city of Calcutta. That was one of the conditions. What was the third condition? He must furnish a bus with a sitting capacity for 34 persons, specification of a high powered chassis, which is not easy to get by simply greasing the palm, by paying to Congress funds. It takes about Rs. 70,000 to Rs. 75,000 to provide one bus. And I am glad, in the second Bill which the Hon'ble Minister is going to introduce, he also accepts our policy where the sole objective is to give relief to middleclass Bengalees who want to come to the transport trade. I shall speak about it when the Bill comes up before the House. But I do hope, with this acceptance of the principles of private buses they will keep in mind—and as Dr. Nalinaksha Sanyal has rightly said—that when in 1948 the idea of State Transport was, for the first time, mooted, the idea was that transport in the city of Calcutta should be nationalised. That is why the Central Act, State Transport Corporation Act, was passed by the Centre and we are operating under that Act. The Act meant complete nationalisation of the city of Calcutta by State Transport buses. But our experience of last 20 years have proved that we have come to such a pass that Calcutta's people are dying, are suffering for want of buses, which under no stretch of imagination, by no means whatsoever, the Transport authority or organisation could cope with. Therefore, we have to provide private buses. Advertisements were issued. Offers were openly made. Terms were laid down. And what were they asked to do? Nobody was given permit. Only offer letters were there. Under what conditions? Under most stringent conditions—you must produce these buses; you must give this undertaking; you must get a permit, purely temporary, the words are 'purely temporary permit only for two months' and even to be withdrawn at any time the Government thinks fit.

[4-30—4-40 p.m.]

If this was the condition do you mean that thousands of people would come and pay thousands of money at the hands of the Minister for the Election fund? Sir, I am at a loss to understand this. Are the people so fool that they squander their money like this? What it is? I do want that an open enquiry be made. We have demanded an open enquiry. We do want that an open enquiry be made in respect of this matter. Now, so far as distribution of permits is concerned, I am sure it was done according to law. Now you realise why D.I.R. was utilised. When I say about the provision of law I mean the D.I.R. Action has to be taken. So, we have to apply the Defence of India Rules and immediately regularise it by introducing a proper legislation which the present Government have done. There was no other law. A Minister cannot simply by his sweet will give permits to anybody. Only the law that was existing was the Defence of India Rules. Nobody likes to go on merrily. So D.I.R. was applied at the earliest moment. We have done it. We wanted to have the normal legal power and the previous Government accepted that normal legal power. We accepted it and we can take it that our transport policies followed in respect of Calcutta have been fully accepted by the present Government. I do wish them well. I wish Shri Jyoti Basu well. This is an intricate problem. My friend from Howrah said something about the traffic condition in Howrah which is not similar in every district. Of course, in every district

there is traffic problem. We have heard people clamouring for more buses not only in Calcutta and suburban districts but also in every other district. People became restive; everywhere the demand was coming to release more buses. Where there is the demand everywhere that 'give us more bus, give us more bus', then how can you meet the people's demand? In order to do so some action has to be taken. You cannot nationalise buses all over West Bengal. So something has to be done. So far as the other thing, i.e., Motor Vehicles Act is concerned, we have not sufficient power to utilise the rules under that Act so that we may use them in the districts but we have taken power only in respect of the city of Calcutta which we have applied at the earliest possible opportunity, and I am glad and grateful that Mr. Jyoti Basu, after spending more than one month and having time to study the problem, thought it wise to give relief to the people of Calcutta by at least providing private buses.

Sir, I fully support the Bill and I wish them well. I do hope that under his guidance the traffic problem not only in Calcutta but also in Bengal will be solved to the satisfaction of the people.

**Shri Jyoti Basu:**

মাননীয় স্পীকার মহাশয়, এত অল্প সময়ের মধ্যে শৈলবাবু এতগুলো অসত্য কথা যা বললেন আমার পক্ষে তার উত্তর দেওয়া কঠিন। তবুও বলি কারণ উপায় কিছু নেই। প্রথমতঃ একটা নীতির কথা শৈলবাবু বোধ হয় ভুল বুঝেছেন। উনি প্রথমে উঠেই বললেন ও'দের যে ট্রান্স-পোর্ট পলিসি সেটা আমরা গ্রহণ করেছি। আমরা গ্রহণ করি নি। শৈলবাবুরা বহু বছর ধরে এই পরিবহণ বিভাগে কি অরাজকতা এনেছেন সেটা শৈলবাবু থেকে বেশী কেউ জানেন না। কত টাকা এ'রা ক্ষতি করেছেন সেটা শৈলবাবু থেকে বেশী কেউ জানেন না। লস-এর পর লস হয়ে এমন অবস্থা হোল যে, মন্ত্রীরা বিবৃতি দিলেন আমরা আস্তে আস্তে ডি-ন্যাসনালাইজ করে দেব। তাঁরা বলেছিলেন পাবলিক বাসকে কিছু রুট ছেড়ে দেবো, কো-অপারেটিভ ইত্যাদি করে এবং বাকিটা উঠিয়ে দেব—অসম্ভব রাষ্ট্রীয় পরিবহণ বিভাগ পরিচালনা করা। এইসমস্ত কথা বলে এ'রা এমন অবস্থা আনলেন যে এ'দের সেই পাপকার্য খানিকটা বহন করা ছাড়া আমাদের উপায় নেই, আমরা কি করব। আপনারা স্টেট-এর কোটি কোটি টাকা খরচ করেছেন—এটা শৈলবাবুর ব্যক্তিগত টাকা নয়—অথচ বাস-এর কোন ব্যবস্থা করা হয় নি। এ'রা একটা অরাজকতা সৃষ্টি করেছেন এবং কর্মচারীদের সঙ্গে ও'দের বিবাদ লেগেই আছে। এরপর আমরা পাবলিককে একথা বলতে পারি না যে, তিন সপ্তাহ বা এক মাসের মধ্যে সমস্ত রাষ্ট্রীয় পরিবহণ বিভাগের বাস আমরা বিতরণ করব এবং আপনারা তাতে চড়বেন। আমরা একথা বলতে পারি না বলেই এই বিল আমাদের আনতে হয়েছে। জনসাধারণের স্বার্থ আমাদের দেখতে হবে, তবে মনে রাখবেন পরিবহণ বিভাগে পাপকার্য কংগ্রেস সরকার করে গেছে। তারপর তিনি বললেন স্ট্রাইক ভাংগবার জন্য আমরা এটা করি নি। অর্থাৎ প্রাইভেট বাস আনা ইত্যাদি এসব আমরা করি নি। তিনি একথা বোঝাতে গিয়ে কতগুলি তারিখ দিয়ে বললেন জানুয়ারি মাসের ১২-১৩ তারিখ স্ট্রাইক হয়েছে এবং আমরা অ্যাডভার্টাইজমেন্ট করেছি ডিসেম্বর মাসে। তাহলে এটা কি করে ঠিক হোল? আমি শৈলবাবুকে বলব স্ট্রাইক নোটিশ ও'রা আগেই পেয়েছিলেন এবং স্ট্রাইকের কথা ও'রা আগেই জেনেছিলেন। ১২ই ডিসেম্বর তারিখ থেকে স্ট্রাইক হবার কথা হয়েছিল এবং শৈলবাবু বোধ হয় ভুলে গেছেন সেই সময়ই তাঁরা অ্যাডভার্টাইজ করেন। কাজেই স্ট্রাইক ভাংগবার জন্যই এই ক্ষমতা নিয়েছিলেন, এছাড়া আর কিছু নয়। ডেটগুলো মনে করলেই এটা তাঁর মনে পড়বে। ১২ই, ১৩ই জানুয়ারি নয়, ১৩ই ডিসেম্বর তারিখে স্ট্রাইক হবার কথা ছিল, কিন্তু পরে পোস্টপন্ড হয়ে ১২ই ডিসেম্বর হয়। উনি বললেন আমরা কি ট্রামের স্ট্রাইক ভাংগতে পেরেছি? ও'দের দুর্ভাগ্য যে ও'রা তা ভাংগতে পারেন নি। ১২ই ডিসেম্বর পরিবহণ বিভাগে স্ট্রাইক হয়েছে, ১৩ই ডিসেম্বর ট্রাম স্ট্রাইক হয়েছে। কবে অ্যাডভার্টাইজ বেরিয়েছিল সেটা শৈলবাবু যেন বলেন এবং স্পীকার মহাশয়ও যেন তাঁকে সেকথা বলবার জন্য সময় দেন, কারণ তিনি কতকগুলি তারিখ দেখিয়ে অসত্য কথা বলেছেন যে, জনসাধারণের প্রয়োজনে আমরা

স্ট্রাইকের আগেই বাস-এর জন্য অ্যাডভার্টাইজ করেছিলাম। তারিখ সম্বন্ধে যা বলেছেন তা অসত্য কথা। তিনি বলেছেন আমরা কি স্ট্রাইক ভাংগতে পেরেছি? ও'দের দুর্ভাগ্য যে ও'রা তা ভাংগতে পারে নি এবং তাদের শক্তিশালী সংগঠন ছিল বলে ভাংগতে পারে নি। কিন্তু বাস-এর স্ট্রাইক দালাল দিয়ে, পুলিশ দিয়ে এবং ব্ল্যাক লেগস দিয়ে ভেংগেছিলেন। অবশ্য আমি বলি আগের কথায় আমি সন্তুষ্ট হই নি। ৪৯৯টি অ্যাপ্লিকেশন যেটা ও'রা সিলেক্ট করেছিলেন সেটা বোধ হয় উনি একা বা পি সি সেন এই দুজন মিলেই করেছিলেন, ডি আই রুলস-এর আন্ডারে সিলেক্ট করেনি এবং অর্ডিন্যান্স ও সিলেক্ট করেন নাই।

[4-40—4-50 p.m.]

এই জন্য সেগুলিকে আমরা বে-আইনী বলছি. ১৩৬টি বাস তারা ডি আই রুলস অনুযায়ী ঐ স্ট্রাইক হবার দরুন ট্রাম স্ট্রাইক হবার দরুন সেগুলি চালু হয়েছিল। আমি আরো এখানে বলতে চাই যে, গভর্নমেন্টের এরকম কোন তো প্রয়োজন ছিল না, যাতে করে এই সমস্ত পারমিটের ব্যবস্থা তাঁরা করেন। কারণ, আর টি এ-র সেই ক্ষমতা আছে। গভর্নমেন্টের রেফারেন্স এখানে দরকার ছিল না। আইন আছে যদি রুলস পরিবর্তন করে করতেন তাহলে আলাদা কথা।

তারপর উনি বলেছেন এই স্যুটেবল ক্যান্ডিডেট-এর কথা। হঠাৎ কি পকেট থেকে বের করে দেওয়া যায় প্রাইভেট বাস? আরো তিনি বলেছেন কত কি! কোন লোককে বলেছিলেন কোন কন্ডিশন-এ বাস পারমিট করতে পারেন। এইসব কথার কোন অর্থ নাই। ট্রাক কনভার্ট করে বাস রাতারাতি করা হয়েছে। উনি বললেন—কোথা থেকে টাকা পেয়েছেন? হঠাৎ কি করে হলো? হ্যাঁ, হঠাৎ হয়েছে। শৈলবাবু জানেন কারা ও'কে সর্বদা ঘেরাও করে থাকেন রাইটার্স বিল্ডিংসে। আমি নিজেও একদিন দেখেছি। ঐ যারা উল্টো দিকে বসে আছেন।

আর একটা কথা তিনি বলেছেন, পারমিটগুলি টেম্পোরারী ছিল। এটাও অসত্য কথা শৈলবাবুর বোধ হয় জানা উচিত। কারণ তাদের বলা হয়েছিল এমন লোককে আমরা পারমিট দেব যারা অন্তত এক বছর থ্রুআউট দি ইয়ার গাড়ি চালাবেন। কাজেই কি করে টেম্পোরারী হলো? কাজেই আমি বলছিলাম—আমি দুঃখিত যে আমার এই কথা বলতে হলো; উপায় নাই যখন শৈলবাবু উঠে এই কথা বললেন। উনি বললেন বাইরে কেন এইসব বলা হলো না। স্টেটসম্যানে একটা আর্টিকেল বা প্রবন্ধ বেরিয়েছিল যে টাকা নেওয়া হচ্ছে। অথচ উনি বললেন কোথাও একথা বেরোয় নেই। প্রেসনোটে না বেরুতে পারে, কিন্তু স্টেটসম্যানে একজন বিশিষ্ট ভদ্রলোক ঐ প্রবন্ধটি লিখেছিলেন। সেখানে যা বেরিয়েছিল তার মধ্যে আমি যাচ্ছি না, সে নিয়ে তদন্ত হচ্ছে। সময়মত তা পাবলিকের সামনে রাখবো।

এই কয়টি কথা বলে এই হাউসের অ্যাকসেপট্যান্স-এর জন্য বিলটা রাখছি।

The motion of Shri Jyoti Basu that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed was then put and agreed to.

## The Motor Vehicles (West Bengal Second Amendment) Bill, 1967

**Shri Jyoti Basu:** Sir, I beg to introduce the Motor Vehicles (West Bengal Second Amendment) Bill, 1967.

(Secretary then read the title of the Bill)

**Shri Jyoti Basu**: Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Second Amendment) Bill, 1967, be taken into consideration.

এটা একটা ছোট্ট বিল। এর উদ্দেশ্য সম্বন্ধে স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস-এ খুব পরিষ্কার রয়েছে। এটা হচ্ছে ব্যাঙ্কে খানিকটা প্রোটেকশন দেবার জন্য, বাঁচবার জন্য এই অধিকার আমাদের নিতে হয়েছে। কারণ যে বাস, অন্য যানবাহন লরী ক্রয় করেন, সেগুলি

সম্বন্ধে এখন যে নিয়ম আছে, সেই অনুসারে। এই আইন যদি না থাকতো—সেগুলি যদি তারা বিক্রি করে, এই সার্টিফিকেট অফ রেজিস্ট্রেশন-এ তাতে এটা লেখা থাকে না যে, এই ব্যাঙ্কের কাছে এত টাকা ধার আছে, বন্ধক আছে। যিনি কিনলেন তিনিও জানেন না। ব্যাঙ্ক তার থেকে কি করে টাকা আদায় করবেন বুঝতে পারেন না, অসুবিধার মধ্যে পড়ে যান। অথচ অনেকে ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে এই ব্যবসায় করতে চান তাই ব্যাঙ্ক বলছেন এইরকম একটা আইন যদি না হয় কেন্দ্র ও রাজ্যে, তাহলে ও'দের পক্ষে এই টাকা ধার দেওয়া সম্ভব হবে না। এইজন্য এই আইন আনা হয়েছে। এই অধিকার নেওয়ার জন্য আমি বিলটি আপনাদের সামনে উপস্থিত করছি। এর বেশী আর বেশী কিছু বলতে চাই না।

**Dr. Nalinaksha Sanyal:**

মাননীয় মন্ত্রিমহোদয়, আমি এই বিল সমর্থন করতে গিয়ে এখানেও আমার কিছু মন্তব্য পেশ করতে হচ্ছে, শুধু মন্ত্রিমহোদয়ের দৃষ্টি আকর্ষণের জন্য যাতে এর পিছনে যে বিপদের আশঙ্কা আছে, তার থেকে তিনি যেন রক্ষা পান।

আপনি অবগত আছেন যে হায়ার পারচেজ-এর মাধ্যমে গাড়ির উপর দাদন দেওয়ার একটা ব্যবস্থা রয়েছে। সাধারণত হায়ার পারচেজ কোম্পানীর মালিকরা যখন গাড়ি হায়ার পারচেজ এ দেন, তখন তাঁরা তাঁদের নিজেদের মালিকানা জয়েন্ট বা যুক্ত হিসাবে বাড়িয়ে নেন, এবং তাঁরা এই আইনের বলেই এমন তাঁদের ব্যবস্থা করে রেখেছেন যে, যদি দেনাদার, সে কোন কিস্তি খেলাপ করে তাহলে সরাসরি সেই গাড়ি তারা গ্রহণ করে নিতে পারে। সেইজন্য আমি বলতে চাই, এই হায়ার পারচেজ-এর আইন অনুরূপ ব্যাঙ্ক-এরও দাদন দেওয়ার ব্যবস্থা করা যেতে পারত? অবশ্য যে সংশোধনীর কথা আপনি বলেছেন, সেই সংশোধনেরও প্রয়োজনীয়তা আছে। কারণ, হায়ার পারচেজ-এর যাঁরা ব্যবসা করেন, তাদের কাছ থেকে সাধারণত গাড়ি তাঁরা কেনেন, ব্যবহারকারী ক্রেতা, বিশেষত যারা বড় বড় বাস বা লরির জন্য অনেক টাকা দাদন করতে বাধ্য হন, তাঁরা যে পরিমাণ সুদে এবং হায়ার পারচেজ, ফাইন্যান্সিং হিসাবে তাদের দেও টাকা দিতে হয়, সেই হিসাব যদি আপনি দেখেন তাহলে আপনি স্তম্ভিত হবেন। সাধারণত শতকরা ২৪ টাকার কম সুদ তাঁরা নেন না, এবং যে পরিমাণ বৎসর সময়ে, হায়ার পারচেজ এর টাকা ফেরত দেওয়ার জন্য কিস্তি বসে থাকে, তার সমস্ত পিরিয়ডটার জন্য পুরোপুরি ধরে নেন। ক্রমশ আসল টাকা কমে যায়, তার দরুন যে সুদের হারও কমে যাবে, তার ব্যবস্থা তারা করেন না। তার জন্য সুদে-আসলে চার্জ অনেক বেশী দিতে হয়। তাছাড়া তাঁদের মাধ্যমে ইনসিওরেন্স করবারও ব্যবস্থা রয়েছে। এমনি করে কেন্দ্রীয় সরকার কয়েক বছর আগে স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার যে মাধ্যমে গাড়ি কেনা-বেচার টাকা দেওয়ার ব্যবস্থা করতে চেষ্টা করেছিলেন, সেটা বানচাল হয়ে গিয়েছে। এখন শুধু এই সামান্য সংশোধন করলেই কাজের সুরাহা হবে না। কাজেই আমি বলছি এটার সঙ্গে সঙ্গে যখন মাননীয় মন্ত্রিমহোদয় ব্যাপকভাবে এই পরিবহণ ব্যবস্থার উন্নতির জন্য নানা বিষয় আলোচনা করবেন তখন তার সঙ্গে এটাও যেন চিন্তা করেন হায়ার পারচেজ-এর পরিবর্তে ব্যাঙ্ক-এর কাছ থেকে টাকা পাওয়ার সুযোগ সুবিধার জন্য আরও কি কি ব্যবস্থা হওয়া দরকার। তাহলে গরীব এবং সত্যিকার কর্মী যারা, সেইসব শ্রেণীর লোকদের হাতে বাস ও ট্যাক্সি চালানোর সুযোগ আরও বেশী আসবে। বর্তমানে যে ব্যবস্থা আছে, তাতে ঘুরেফিরে শেষ পর্যন্ত বড় ধনিকদের খপ্পরে পড়ে যায় বাস, ট্যাক্সির ছোট ছোট মালিকরা, চালকরা। যারা একখানি গাড়ি বা বাস, বা লরি নিয়ে ব্যবসা করতে চেষ্টা করে, তাদের, এদের হাত থেকে উদ্ধার পেতে হলে আইনের অন্যান্য সংশোধনের প্রয়োজন হবে। সেই সংশোধনের দিকটাও যেন মন্ত্রিমহাশয় চিন্তা করেন। এই প্রসঙ্গে আমি সেই বিষয়টিও নিবেদন করছি।

**Shri Jyoti Basu:**

মিঃ স্পীকার, স্যার, আমার আর কিছু বলবার নেই। তবে ডাক্তার নলিনাক্ষ সান্যাল মহাশয়, হয়ত জানেন যে কেন্দ্রেও এইরকম একটা আইন এসেছে। অবশ্য কবে সেটা পাশ হবে জানি না, এবং তার কি কি প্রভিশন হবে উনি যেসব কথা বলেছেন, সেইসব প্রটেকশন থাকবে কিনা, আর গরীব লোকদের প্রটেক্ট করবার জন্য, তা আমার জানা নেই। তবে উনি যেসব সুপারিশ করেছেন, ও'র সেইসব সুপারিশ যদি থাকে, তাহলে সেই উদ্দেশ্যে করতে গিয়ে, এটা হতে পারে,

এই আইন থাকলে, উদ্দেশ্য সফল হবে না। আমাদের উদ্দেশ্য যখন একই, তখন উনি আমাদের সাহায্য করবেন—অন্য পরিবর্তন আইনে আনতে হবে ওদের প্রটেকশন দেবার জন্য। এ বিষয় আমি আর বেশী কিছু বলতে চাই না। আমি আশা করি এখন বর্তমান অবস্থায় এই বিলটি আপনারা অনুমোদনও গ্রহণ করবেন।

[4-50—5 p.m.]

The motion of Shri Jyoti Basu that the Motor Vehicles (West Bengal Second Amendment) Bill, 1967, be taken into consideration, was then put and agreed teo.

Clauses 1, 2, 3, 4, 5 and Preamble

The question that clauses 1, 2, 3, 4, 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu:** Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Second Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

**Shri Saila Kumar Mukherjee:** Mr. Speaker, Sir, with regard to this Bill too I express my thanks to the Transport Minister. This is also a Bill which was sponsored by the previous Ministry. I would like to tell the Hon'ble Minister the history of it. Sir, a few months back when there was the transport strike in Calcutta and of all the State Buses for nine days, one of the terms of settlement with the private transport traders which they represented was that they are suffering heavily for the hire purchase agreement because of the every stringent terms of financing bus purchase. At that time an assurance was given that Government would enter into the transport financing business. Pursuant to that several middle class people, specially middle class Bengalees, who are in the transport trade and running taxis, buses or lorries, all complained that they have no means of financing but to go to the hire purchase companies who charge interest which goes even up to 48 per cent., and sometimes the terms of instalments are so stringent that on the slightest default their cars are seized. Therefore, Government thought at that time that some transport financing arrangement should be made. The West Bengal Finance Corporation was consulted about this because Government according to its financial position thought that it would not be in a position to furnish adequate finance for this transport business and the Finance Corporation readily agreed to this proposition provided certain amendments were made so that the Reserve Bank which was being consulted might come to the help because there was a lacuna in the Act about this hire purchase agreement not being provided in the Motor Vehicles Act. Therefore, this was being done. What I do want is that the Transport Minister should see that this Act must be very quickly utilised for the benefit of the entire transport trade, particularly the middle class Bengalees who are in the transport trade. If they get these facilities, there will be a revolutionary change in the transport trade because they all find that finance is the greatest hurdle for the middle class Bengalee who are in the trade. I am happy that the Transport Minister will see to it that this Act is very quickly implemented. Of course, the Centre is concerned in this and the Government of India's consent would be necessary. Therefore, the West Bengal Finance Corporation would like to have the Reserve Bank's consent which means the Government of India's consent, and I hope that will be readily forthcoming. So I would again express my thanks to the Transport Minister because in this matter the previous Government's policy has been accepted.

**শ্রীব্যোমকেশ মজুমদার:** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের শৈলবাবু এখনই যে কথা বলেছেন তারই পুনরুক্তি না করে আমি তারই সঙ্গে দু-একটা কথা মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। এই বিলটার অত্যন্ত প্রয়োজন ছিল, কারণ বাংলাদেশের মধ্যবিত্ত ঘরের ছেলেরা ট্যাক্সি বা বাস চালাবার জন্য যখনি কোন চেষ্টা করেছে তখনই কোন জায়গায় তারা সুবিধা করে উঠতে পারে নি। তার কারণ দেখা গিয়েছে আইনগত কোন বাসের পারমিট বা ট্যাক্সির পারমিট ট্রান্সফার করা যায় না এবং সেইজন্য বহুদিন ধরে এই কথা বলার পরে আমাদের ওয়েস্ট বেঙ্গল ফাইন্যান্স কর্পোরেশনে যখন এই প্রশ্ন আসে তখন রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে আমরা যুক্তি করি, করে এটা যখন আমরা সরকারের কাছে দিই তার পরে এটা বিল হয়ে এসেছে। কিন্তু আজকে এটা যে গ্রহণ করেছেন বর্তমান মন্ত্রিমণ্ডলী এটা অত্যন্ত আনন্দের কথা। কিন্তু আইন আইনই থেকে যাবে। ওয়েস্ট বেঙ্গল ফাইন্যান্স কর্পোরেশনের কাছে যতটা সম্ভব ওদের পক্ষে আস্তে আস্তে প্রয়োজনমত যদি ওরা টাকার যোগান দিতে পারেন, যেমন ডিভেঞ্চার গ্যারান্টি দিয়ে যেভাবে দেওয়া যায় সেটা জেনে নেবেন কিছুদিন পরে, এটা যদি করেন তাহলে বাংলাদেশের মধ্যবিত্ত সম্প্রদায় ট্রান্সপোর্ট যাদের উপজীব্য তারা বেঁচে যাবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজ্যোতি বসু:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্যদের আমি এটুকু বলতে পারি যে এই বিলটা অ্যাক্ট হবার পর, আইনে পরিণত হবার পর ফাইন্যান্স কর্পোরেশন টাকার ব্যাপারে নিশ্চয়ই তাঁরা দেবেন এবং যেটা শৈলবাবু এখানে বলেছেন সেটাও একটা উদ্দেশ্য ছিল। আর ওরা যদি কম সুদে টাকা দেয় তাহলে এটা খানিকটা সুবিধা হবে নিশ্চয়ই অন্যান্য হাইয়ার পার্চেজ ইনিস্টিটিউশন যেগুলি আছে যারা অতিরিক্ত সুদ নেয় তাদের চেয়ে। যেটা ডাক্তার নলিন্যাক্ষ সান্যাল বলেছেন, তাতে খানিকটা অসুবিধা হবে, হয় তারা কিছুটা কমিয়ে আনবে আর না হয় ওদের ব্যবসা কিছুটা মন্দা হবে। ওদের ব্যবসা কিছুটা যদি মন্দা হয় আর ফাইন্যান্স কর্পোরেশনের ব্যবসা যদি আরো বাড়ে তাহলে এই মধ্যবিত্ত সম্প্রদায় যাদের সুবিধার কথা বলা হচ্ছে তাদের নিশ্চয়ই সুবিধা হবে। সেইজন্য আমি আশা করবো সব ই মিলে এই আইনটা পাশ করাবেন।

The motion of Shri Jyoti Basu that the Motor Vehicles (West Bengal Second Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1967

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to introduce the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1967.

(Secretary then read the title of the Bill).

[5—5-04 p.m.]

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1967, be taken into consideration.

The period during which the record of rights could be revised suo motu under sub-section (2)(a) of section 44 of the West Bengal Estates Acquisition Act, 1953, was due to expire on 4th November, 1966. A Bill to amend this sub-section and to extend the time limit by a further period of three years was published in the "Calcutta Gazette, Extraordinary", dated the 18th August, 1966.

Notice was given to the Legislative Assembly Secretariat on the 19th August, 1966, for introduction, consideration and passing of the Bill in the last Autumn Session of the West Bengal Legislative Assembly. The Bill could not be taken up by the Assembly as it was necessary to bring an amendment into force before the 4th November, 1966, and as the House was not in Session an ordinance was promulgated on the 1st November, 1966, in the same terms as in the Bill.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলটা খুব ছোট। এর আগে যে আইন ছিল তাতে রেকর্ড অফ রাইটস যদি গভর্নমেন্ট নিজে থেকে সংশোধন করতে চান কোন ভুল-ত্রুটি থাকলে তাহলে আগে ছিল ৯ বছরের মধ্যে সংশোধন করতে পারবেন এবং সেই ৯ বছরটা ১৯৬৬ সালের ৪ঠা নভেম্বর শেষ হয়ে যায়। তখনকার গভর্নমেন্ট মনে করেছিলেন যেহেতু অনেক জায়গাতে এই রেকর্ড অফ রাইট এখনও পর্যন্ত শেষ হয় নি এবং বেশ কিছু এতে সময় লাগবে এইজন্য আইন যা আছে এই আইনটাকে বাড়ান দরকার, সেইজন্য এই বিল এর আগে অটাম সেসনে আনা হয়েছিল কিন্তু তখন পাশ করান যায় নি। কিন্তু যেহেতু ৪ঠা নভেম্বর, ১৯৬৬ সালে এর মেয়াদ শেষ হয়ে যায় সেহেতু ১লা নভেম্বর একটা অর্ডিন্যান্স করা হয়েছিল এবং এখন সে অর্ডিন্যান্স বিল করা হচ্ছে। আমার এ বিষয়ে অন্য কিছু বলার নাই। দীর্ঘদিন ধরে সেটেলমেন্ট চলছে কিন্তু যে-কোন কারণে হউক না কেন এই সেটেলমেন্ট কমপ্লিট হয় নি এবং স্বভাবতই কিছু সময় লাগবে এবং সেই কারণের জন্য আইনটা সংশোধন করে ৯ বছরের জায়গায় ১২ বছর করা হয়েছে। এর আগেও করেছিলেন আমিও দেখেছি এটা না জানলে তো কোন উপায় নাই। কারণ তা না হলে সেটেলমেন্ট-এর সুয়ো মোটো কোন কারেকশান করা যাবে না। অথচ বাস্তুভিটা যদি রেকর্ড করতে হয় তাহলে সুয়ো মোটো কারেকশান করতে হবে। সেজন্য কোন উপায় নাই। আগেকার বিলটা আমি এখানে এনেছি।

The motion of Shri Hare Krishna Konar that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1967, be taken into consideration was then put and agreed to.

Clauses 1, 2 and 3

The question that clauses 1, 2 and 3 do stand part of the Bill was then put and agreed to.

Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-04 p.m. till 1 p.m. on Thursday, the 6th April, 1967.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Legislative Building, Calcutta, on Thursday, the 6th April, 1967, at 1 p.m.

## Present

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 15 Ministers and 235 Members.

## STARRED QUESTIONS

### (to which oral answers were given)

[1—1-10 p.m.]

### Election of New Barrackpore Municipality

***49.** (Admitted question No. *121) **Shri Sadhan Kumar Chakraborty:** Will the Minister-in-charge of the Local Self-Government Department be pleased to state—

(a) whether Government is aware that since the formation of New Barrackpore Municipality on arrangement was made for Election of the Commissioners; and

(b) if so, when the Government will announce the date for such Election?

**Shri Somnath Lahiri:** (a) Yes;

(b) Government have decided to hold the next general election of Commissioners of the New Barrackpore Municipality as soon as possible on the expiry of the present term of the existing body of Commissioners on the 28th July 1967. For this purpose, steps are being taken to get the municipal area delimited and municipal electoral rolls prepared at the earliest possible time meeting the statutory requirements of the law and rules in force. The date of election will be fixed as soon as the delimitation of the Municipal Constituencies is completed.

**শ্রীসাধনকুমার চক্রবর্তী:** নিউ ব্যারাকপুর মিউনিসিপ্যালিটির যে টার্ম ছিল সেটা এক্সপায়ার করছে বোধ হয় জুন মাসে, সেটা জানা থাকা সত্ত্বেও এতদিন পর্যন্ত সেই মিউনিসিপ্যাল ইলেকশন সংক্রান্ত বিষয়ে ডিলিমিটেশন প্রভৃতি সেগুলি করা হল না যখন ঠিক একই সময়ে বাংলাদেশে বহু মিউনিসিপ্যালিটি নির্বাচন হচ্ছে—এটা কেন হল?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এতদিন বলতে আপনি কি মিন করছেন আমি ঠিক বুঝলাম না, যদি মিন করে থাকেন যে, আমাদের সরকার প্রতিষ্ঠিত হবার পর এতদিন, তাহলে আমার মনে হয় যে খুব বেশিদিন যায় নি—মাত্র একমাস বড়জোর গেছে। কাজেই এক মাসের মধ্যে মিউনিসিপ্যালিটি কি অবস্থায় আছে সে সব খোঁজ নিয়ে অর্ডার দিতে হয়।

**শ্রীপ্রমথনাথ ধীবর:** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, কবে ইলেকশন হবে?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আপনি আমার জবাব শুনলে বুঝতে পারতেন, আমি বলেছি The date of election will be fixed as soon as delimitation of Municipal Constituencies is completed.

ডিলিমিটেশন করা তার পরে ডেট অব ইলেকশন হবে—কতদিন লাগবে একজ্যাক্টলি বলা কঠিন—তবে আমি একটা রাফ আইডিয়া দিতে পারি যে, কি কি করা হচ্ছে যার থেকে সকলেই একটা আন্দাজ পাবেন,

The Commissioner, Presidency Division is being requested to delimit the municipal areas into 16 single seated constituencies in accordance with the provisions of section 20 of the Bengal Municipal Act, 1932, power under which has been delegated to the Divisional Commissioner. As the law requires that the Divisional Commissioner is to do this after consideration of the views of the municipal Commissioners at a meeting, finalisation of the delimitation proposal is expected to take some time in obtaining the views of the Municipal Commissioners.
প্রথমে মিউনিসিপ্যাল কমিশনারদের মিটিং ডেকে ডিলিমিটেশন সম্পর্কে মতামত নিতে হবে—এই হচ্ছে আইন

Thereafter steps will have to be taken by the registering authority appointed for the purpose to prepare a preliminary electoral roll for the municipality according to the law in terms of the provisions of section 21 of the Bengal Municipal Act, 1932. This preliminary election roll will be finalised in accordance with the procedure laid down in the West Bengal Commissioners of Municipalities First General Election Orders, 1963 and to follow that procedure at least 157 days more or less, will be required.
সুতরাং ১৫৭ আর কিছু সময় লাগবে—একজ্যাক্টলি বলা সম্ভব নয়।

**শ্রীনারায়ণ চৌধুরী:** কোন্ কোন্ জেলায় মিউনিসিপ্যালিটি ইলেকশনের তারিখ নির্দিষ্ট হওয়া সত্ত্বেও দিন পিছিয়ে দেওয়া হয়েছে বলবেন কি?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এটা হচ্ছে নিউ ব্যারাকপুর সম্বন্ধে, আপনার প্রশ্নটা স্বতন্ত্র। নোটিস দিলে জবাব দিব।

**শ্রীসাধন চক্রবর্তী:** মিঃ স্পীকার, স্যার, একটা জিনিস আমি জানতে চাচ্ছি, দু বছর সেখানে অ্যাডহক কমিটি করে নিউ ব্যারাকপুরে কাজ পরিচালনা করা হয়েছে এবং দু বছরে অন্যান্য যা কিছু প্রয়োজন নির্বাচনের জন্য সেটা গ্রহণ করা হবে এটা ধারণা ছিল—কিন্তু এখন যেটা প্রশ্ন করতে চাচ্ছি সেটা হচ্ছে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর এবং আমার প্রশ্ন করার পর এই প্রিপারেশনগুলি শুরু হবে—না, আগে থেকে হচ্ছিল সেটা জানতে চাচ্ছি।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** প্রশ্ন যখন আপনি দিয়েছেন তার বোধহয় ১৫ দিন আগে সরকার গঠিত হয়েছে—সম্ভবত ১৫ দিনের মধ্যে সমস্ত মিউনিসিপ্যালিটি সে সম্বন্ধে একটা সিদ্ধান্ত গ্রহণ করা সম্ভব হয় নি, কাজেই আপনার প্রশ্ন নিশ্চয় সাহায্য করেছে এই সিদ্ধান্ত ত্বরান্বিত করার।

**শ্রী শ্রীপদ ভট্টাচার্য:** মন্ত্রিমহাশয় কি বলবেন যে, ডিলিমিটেশন করতে সাধারণত একটা মিউনিসিপ্যালিটি কতদিন সময় নেয়?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমি তো বললাম যা লাগে—কতদিন সময় নেয়, অ্যাভারেজ আমার পক্ষে বলা সম্ভব নয়, কিন্তু প্রসিডিওর যা সেটা আমি বললাম যে, ডিলিমিটেশন সম্বন্ধে মিউনিসিপ্যাল কমিশনারদের মিটিং করে তাঁদের সাজেশন নতে হবে—তারপর সিদ্ধান্ত করতে হবে—তাতে যা সময় লাগে।

**শ্রী শ্রীপদ ভট্টাচার্য:** যে সময়ের মধ্যে মন্ত্রিমহাশয় বলবেন কি যদি না করেন তবে তাঁর পক্ষে পৃথক অর্ডার দিয়ে ব্যবস্থা করবেন কি না?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এই প্রশ্নটা হাইপথেটিক্যাল প্রশ্ন—হাইপথেটিক্যাল প্রশ্নের জবাব দেওয়া সম্ভব নয়।

**শ্রীসত্যব্রত ভট্টাচার্য:** মন্ত্রিমহাশয় বলবেন কি যে, এই যে টেনিওর অফিস ব্যারাকপুর মিউনিসিপ্যালিটির সেটা এক্সপায়ার করেছে কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আপনি আমার প্রশ্নের জবাবটা শোনেন নি—টেনিওর অব অফিস এক্সপায়ার করবে ২৮এ জুলাই ১৯৬৭।

**শ্রীসত্যব্রত ভট্টাচার্য:** এইরকম প্রভিশন আছে কিনা যে, এই টেনিওর অব সার্ভিস এক্সপায়ার করে যাবার জন্য এই ডিলিমিটেশনে যদি ডিলেইং ট্যাকটিকস করেন, তাহলে সরকার পক্ষ থেকে কোন প্রভিশন আছে কিনা কোন ব্যবস্থা অবলম্বন করার?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমি বলেছি যদির ভিত্তিতে কোন প্রশ্নের জবাব দেওয়া উচিত নয়, নিয়মও নয়।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, মিউনিসিপ্যালিটি যদি এতদিনের মধ্যে ডিলিমিটেশন না করেন তাহলে ইলেকশন করানো হবে এইরকম চিঠি আপনাদের ডিপার্টমেন্ট থেকে দেবেন কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমি আবার বলছি, যদির ভিত্তিতে কোন প্রশ্ন হয় না, কোন জবাবও হয় না।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ডিপার্টমেন্ট থেকে যখন জানতে পারা যাচ্ছে যে, ডিলে করছে ডিলিমিটেশন সম্পর্কে তখন আপনি ডিপার্টমেন্ট থেকে একটা টাইম লিমিট কি করেছেন যে, এতদিনের মধ্যে ইলেকশন করতে হবে—এইরকম কোন চিঠিপত্র দেবেন কিনা এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আপনি আমার কথাটা বোঝবার চেষ্টা করছেন না। কেউ হয়ত এই রকম করবে ভেবে কোন অ্যাকশন গভর্নমেন্টের পক্ষে নেওয়া সম্ভব নয়, উচিতও নয়—সেইজন্য বিধান আছে যদির ভিত্তিতে কোন প্রশ্ন হয় না—তার জবাবও হয় না। যদি এইরকম ঘটে তখন সরকারকে বিবেচনা করতে হবে সেই পরিস্থিতিতে কি করা উচিত—আগে থেকে গভর্নমেন্ট কোন সিদ্ধান্ত করে দিতে পারে না যে, যদি এইরকম হয় তাহলে এইরকম করা হবে।

[1-10—1-20 p.m.]

**শ্রীপ্রমথনাথ ধীবর:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই নির্বাচন বর্তমান আইন অনুসারে—অ্যাডাল্ট ফ্রাঞ্চাইজ অনুসারে হবে, না পুরানো আইন অনুসারে হবে?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** স্বভাবতই এই সময় যে-কোন মিউনিসিপ্যালিটির নির্বাচন নতুনভাবে হবে তা অ্যাডাল্ট ফ্রাঞ্চাইজ অনুসারেই হবে।

**শ্রীসাধনকুমার চক্রবর্তী:** এই যে ডিলেটারি ট্যাকটিস সেটা কিন্তু যদির উপরে নয়, কারণ আমরা জানি দু বছর সময়ের মধ্যে যখন নিউ ব্যারাকপুর মিউনিসিপ্যালিটির নির্বাচনের জন্য কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নি, তখন আমাদের আশঙ্কা হচ্ছে যে, এইরকম ডিলেটারি ট্যাকটিকসে এটা হবে এবং আরও হয়ত দেরি হবে। সেইজন্য সরকারের তরফ থেকে একটা নির্দিষ্ট সময় নির্ধারণ করা দরকার। মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে এটাই জানতে চাচ্ছি যে, এইরকম কোন নির্ধারণের তারিখ করবেন কিনা এবং সেইরকম কোন নির্দেশ এই মর্মে দেবেন কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমি বার বার বলেছি যে, অ্যাসেম্বলির নিয়ম এবং সরকারের নিয়ম এই কারণেই হয়েছে যে, ডিলে যদি হয় তখন সেই ডিলের কারণের ভিত্তিতে অর্ডার দেওয়া সম্ভব। আজকে কি কারণে ডিলে হল, কেন হল যেহেতু আগে ঠিক করতে পারি নি সেইহেতু জবাব দিতে পারি নি। তবে আপনার মনে যদি আশঙ্কা থাকে যে, ডিলে হতে পারে তাহলে এই প্রসঙ্গে এইটুকু আশ্বাসই সরকার দিতে পারেন যে, আইনের মতে যে বিধান আছে ইলেকশন সম্পর্কে সেই আইনের বিধান অনুসারে ইলেকশন কার্য যথাসম্ভব সত্বর যাতে সমাধা হয় সেদিকে সরকার নিশ্চয় দেখবেন।

**শ্রীরবীন মুখার্জি:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, ২৮এ জুলাই তারিখ পর্যন্ত এই কমিশনারদের চাকরির মেয়াদ। একথা কি সত্য যে, একটা ইলেকশনের সামগ্রিক বিধিব্যবস্থা করতে হলে অন্তত কমপক্ষে ৭-৮ মাস সময় লাগে?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** মাননীয় সদস্য মহাশয় বোধ হয় আমার জবাবটা শোনেন নি, শুনলে মনে থাকত। সেখানে একথা বলা হয়েছে যে, কি কি সময় লাগে। তার মধ্যে যেটা আন্দাজ করা যায় এবং যেটা যায় না দুটোই বলা হয়েছে। আমি সেটা আর একবার পড়ে দিচ্ছি। প্রথমেই ডিভিশন্যাল কমিশনারকে মিউনিসিপ্যালিটির কমিশনারদের ভিউজ জানতে হবে, তারপর স্টেপ নিতে হবে রেজিস্টারিং অথরিটির দ্বারা যাতে একটা প্রিলিমিনারি ইলেকটোরাল রোল তৈরি হয়। এই প্রিলিমিনারি ইলেকটোরাল রোলকে আবার যে প্রসিডিওর আছে সেই অনুসারে ফাইন্যালাইজ করতে হবে। তাতে কমবেশি ১৫৭ দিন সময় লাগে। এই হচ্ছে মোটের উপর আমার কথা।

**শ্রীরবীন মুখার্জি:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, ইলেকশনের ব্যবস্থা করতে ১৫৭ দিন সময় লাগে। আর সাড়ে তিন মাস মাত্র বাকি সময় আছে, সরকার সেরূপ ক্ষেত্রে মনে করেছেন যে যথেষ্ট, সেজন্য বর্তমানে যে বোর্ড আছে তার লাইফ এক্সটেন্ড করেন নি।

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** সরকার এ বিষয়ে ইয়েস অর নো কোন সিদ্ধান্তই করেন নি।

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জিঃ** মাননীয় মন্ত্রি মহাশয় কি জানাবেন, ভূতপূর্ব কংগ্রেস সরকার এ'দের নমিনেট করায় ওখানকার স্থানীয় অধিবাসীদের কাছ থেকে কোন আপত্তি বা অবজেকশন হয়েছিল কি না?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** যে প্রশ্ন ছিল তার মধ্যে এ ধরনের প্রশ্ন আসার সম্ভাবনা ছিল না। আপনি যদি নোটিস দেন, আমি জবাব দিতে পারব।

**শ্রীরবীন মুখার্জিঃ** ২৮এ জুলাই তারিখে এই বোর্ডের মেয়াদ চলে যাচ্ছে। যেহেতু দেখতে পাচ্ছি তার মধ্যে ইলেকশন করা সম্ভব হবে না সেহেতু তার অব্যবহিত পরে এই বোর্ড বাতিল করার ব্যবস্থা সরকার করবেন কি?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** সরকার কি করবেন, না করবেন এখনও স্থির হয় নি, সুতরাং বলা সম্ভব নয়।

**শ্রীসাধনকুমার চক্রবর্তীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে কাজগুলি এখন শুরু হবে সেগুলি এতদিন করা হয় নি কেন, বাধা কি ছিল?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** আমি গোড়ায় বলেছি আমাদের সরকার গঠিত হবার আগে কি বাধা ছিল কেন হয় নি তা বলতে পারব না। আমাদের সরকার গঠিত হবার পর এক মাসের মধ্যে স্বভাবতঃই দিন ১৫ অন্য সমস্ত কাজে আমরা এত ব্যস্ত ছিলাম যে, নিউ ব্যারাকপুর মিউনিসিপ্যালিটিতে একজ্যাক্টলি কি করা হবে না হবে, তা চিন্তা করার সময় পাই নি। তারপর থেকে চিন্তা করা হচ্ছে এবং তখন থেকেই প্রসেস হ্যাজ বিন স্টার্টেড।

**মিঃ স্পীকারঃ** প্রশ্ন নং ৫০।

**শ্রীজ্যোতি বসুঃ** এই প্রশ্নটি এবং এর পরের আর একটি একই ধরনের অ্যাডমিটেড কোশ্চেন নং ১৩৭। এগুলি আমাদের আজ প্রস্তুত নেই। কারণ, কতকগুলি খবর এর মধ্যে আছে সেগুলি আনা যায় নি। সেজন্য আমি অত্যন্ত দুঃখিত। আমি সেজন্য আপনার কাছে অনুরোধ করছি এটা কালকের জন্য রাখুন। কালকে আমাদের উত্তর দিতে হবে। কারণ, কাল হাউস শেষ হয়ে যাচ্ছে। সুতরাং কালকে আমি উত্তর দেব।

**মিঃ স্পীকারঃ** কাল দয়া করে দেবেন, নাহলে কাজ হবে না।

**Shri Somnath Lahiri:** Therefore, it may be possible to hold the next general electon of the commissioners of this municipality after the formation mentioned above are not.

## UNSTARRED QUESTIONS
### (to which written answers were laid on the table)

### Mathgola Bundh in Katwa police-station

**29.** (Admitted question No. 63.)

**সুবোধ চৌধুরী:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালে কাটোয়া থানায় মথগোলা বাঁধ (পাকা স্লুইস গেট) সরগ্রাম অঞ্চলের অধীন বাঁধিবার জন্য বি, ডি, ও-র অফিস হইতে মঞ্জুরী করা হইয়াছিল কি না;

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তবে আজও তাহার কাজ সুরু হয় নাই কেন; এবং

(গ) এই বাঁধ তৈয়ার করিলে কত জমি উপকৃত হইবে?

**The Minister for Agriculture:**

(ক) ও (খ) এইরূপ কোন বাঁধ ১৯৬৫ সালে বি, ডি, ও-র অফিস হইতে মঞ্জুরীকৃত হয় নাই। তবে মথগোলা বাঁধ (পাকা স্লুইস গেট) প্রকল্পটি বি, ডি, ও কাটোয়া ১ কর্তৃক গত ৯-২-৬৭ তারিখে এ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ার (এ—১) বর্ধমান-এর নিকট প্রেরিত হইয়াছে। প্রকল্পটি বর্তমানে বিবেচনাধীন আছে।

(গ) প্রায় ৪০০ একর জমি।

### Coopers' Urban Colony, Nadia

**30.** (Admitted question No. 94.)

**শ্রীনিতাইপদ সরকার:** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে নদীয়া জেলাতে কুপার্স ক্যাম্পকে উদ্বাস্তু পুনর্বাসনের জন্য শিল্প-নগরী হিসাবে গড়িয়া তোলার জন্য কয়েক শত বিঘা জমি উক্ত ক্যাম্পের পাশে সরকারী দখলে পতিত হইয়া রহিয়াছে;

(খ) সত্য হইলে, কুপার্স ক্যাম্প শিল্পনগরী গঠনের কি ব্যবস্থা হইতেছে এবং উক্ত সরকারী পতিত জমিতে কি কি সরকারী কলকারখানা স্থাপনের পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন;

(গ) কুপার্স ক্যাম্পে কত উদ্বাস্তু পরিবারের ডোল বন্ধ রহিয়াছে এবং উহাদের ডোল চালু করিবার বিবেচনা সরকার করিতেছেন কি না; এবং

(ঘ) উদ্বাস্তুদের পুনর্বাসনের নূতন কি কি পরিকল্পনা গ্রহণ করা হইবে?

**The Minister for Refugee Relief and Rehabilitation:**

(ক) কুপার্স আরবান কলোনীতে বসবাসকারী উদ্বাস্তুদের কর্মসংস্থানের মাধ্যমে অর্থনীতিক পুনর্বাসনের জন্য সরকার ৪১·৮৮ একর জমি পার্শ্ববর্তী এলাকায় অধিকার করিয়া ১৯৬২ সালের আগস্ট মাসে রিহ্যাবিলিটেশন ইন্ডাস্ট্রিস করপোরেশনকে অর্পণ করিয়াছেন।

(খ) ঐ স্থানে আর, আই, সি-র তত্ত্বাবধানে শিল্প উপনগরীর পরিবর্তে একটি সিরামিক কারখানা প্রতিষ্ঠা করা হইতেছে। ইহার নির্মাণকার্য সমাপ্তপ্রায়। উদ্বৃত্ত জমিতে কারখানাটির সম্প্রসারণের এবং কর্মচারী আবাসের ব্যবস্থা রাখা হইয়াছে।

(গ) বাংলার বাহিরে যাইতে অনিচ্ছুক হওয়ায় ১,১৭৬টি পরিবার বা ৪,৭৮৮ জন উদ্বাস্তুর ডোল বন্ধ করা হইয়াছিল। ইত্যবসরে পরিবার কর্তাদের মৃত্যু, দৈহিক অক্ষমতা, দুরারোগ্য ব্যাধি প্রভৃতি কারণে যাহারা সরকারের উপর প্রত্যক্ষভাবে নির্ভরশীল হইয়া পড়িয়াছেন তাঁহাদের ক্ষেত্রে ডোল পুনরায় চালু করার বিষয় বিশেষ ভাবে বিবেচনা করা হইতেছে। ইহা কেন্দ্রীয় সরকারের অনুমোদন সাপেক্ষ।

(ঘ) প্রস্তাবিত কারখানাটির প্রতিষ্ঠা ও সম্প্রসারণ এবং অনুরূপ আরও কিছু ক্ষুদ্র ও মাঝারি শিল্পের সাহায্যে উক্ত অঞ্চলের উদ্বাস্তুদের কর্মসংস্থানের মাধ্যমে অর্থনীতিক পুনর্বাসনের বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

### Narajal-Rajnagar Road of Daspur police-station, Midnapore

**31.** (Admitted question No. 100.)

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার দাসপুর থানার নাড়াজোল হইতে রাজনগর হইয়া রাস্তাটিকে পাকা করিয়া দাসপুরের ঘাটাল-পাঁশকুড়ার রাস্তার সহিত মিলিত করিবার প্রকল্প আছে; এবং

(খ) সত্য হইলে এ কাজ কতদিনের মধ্যে সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Public Works (Roads):**

(ক) না, আপাততঃ নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### Health Centres in Moyna Block of Midnapore district

**32.** (Admitted question No. 118.)

**শ্রীকানাই ভৌমিকঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকে কয়টি প্রাইমারী ও কয়টি সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার এর জন্য পরিকল্পনা গৃহীত হইয়া আছে;

(খ) ঐ হেল্‌থ সেন্টারগুলির নাম কি;

(গ) ঐ হেল্‌থ সেন্টার তৈরি করার পরিকল্পনা কোন্ সালে গৃহীত হইয়াছে এবং এ পর্যন্ত কোন্ কোন্ সেন্টারের কন্‌স্ট্রাকসন সুরু হয়েছে; এবং

(ঘ) মন্ত্রিমহোদয় জানাইবেন কি এ বছর ঐ কেন্দ্রগুলির কন্‌স্ট্রাকসন সুরু করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**The Minister for Health:**

(ক) ও (খ) উক্ত ব্লকে দক্ষিণ ময়না ও গড়সফাৎ মৌজায় একটি প্রাইমারী হেল্‌থ সেন্টার এবং আড়ংকিয়ার্ণা ও রামচন্দ্রপুর মৌজায় একটি করিয়া সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে।

(গ) প্রাইমারী হেল্‌থ সেন্টারের এবং আড়ংকিয়ার্ণা সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারের পরিকল্পনা গৃহীত হয় ১৯৫৯ সালে এবং রামচন্দ্রপুর সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারের পরিকল্পনা গৃহীত হয় ১৯৫৩ সালে। কোন সেন্টারেরই গৃহনির্মাণ এখনও সুরু হয় নাই।

(ঘ) প্রাইমারী হেল্‌থ সেন্টারের জন্য উপযুক্ত জমি (যাহা এতদিন পাওয়া যায় নাই) পাওয়া গিয়াছে এবং উহা আইনানুসারে অধিগ্রহণের জন্য নির্দেশ দেওয়া হইয়াছে। সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার দুইটির জন্য উপযুক্ত জমি এখনও পাওয়া যায় নাই। ঐ জন্য এ বছরের মধ্যেই ঐ স্বাস্থ্য-কেন্দ্রগুলির নির্মাণকার্য শুরু করা যাইবে কিনা তাহা নিশ্চয় করিয়া বলা যায় না। তবে স্বাস্থ্য-কেন্দ্র প্রতিষ্ঠা সম্পর্কে বর্তমান নীতি পুনর্বিচারপূর্বক নূতন নীতি গ্রহণ সাপেক্ষে এ বিষয়ে যথাযথ ব্যবস্থা অবলম্বন করা যাইতেছে।

**Setting of primary schools and appointment of teachers**

**33.** (Admitted question No. 114.)

**কানাই ভৌমিক:** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবাংলায় কোন্ জেলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয় ছিল;

(খ) ১৯৬৬ সালের ডিসেম্বর হইতে ১৯৬৭ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত কোন্ জেলায় কতগুলি নূতন প্রাথমিক বিদ্যালয় করা হইয়াছে;

(গ) ঐ সময়ের মধ্যে কোন্ জেলায় কতগুলি প্রাথমিক শিক্ষককে নূতন চাকরী দেওয়া হইয়াছে; এবং

(ঘ)* প্রাথমিক বিদ্যালয়ের সংলগ্ন ফিডার বিদ্যালয় করার কোন স্কীম সরকারের আছে কি?

**The Minister for Education:**

(ক), (খ) ও (গ) একটি বিবরণী টেবিলে উপস্থাপিত করা হইল।

(ঘ) বর্তমানে নাই।

Statement referred to in reply clauses (Ka), (Kha) and (Ga) of unstarred question No. 33.

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | (ক) ১৯৬৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা। (তদর্থক) | (খ) ১৯৬৬ সালের ডিসেম্বর হইতে ১৯৬৭ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত কতগুলি নূতন প্রাথমিক বিদ্যালয় করা হইয়াছে। | (গ) ঐ সময়ের মধ্যে (১৯৬৬ সালের ডিসেম্বর হইতে ১৯৬৭ সালের ফেব্রুয়ারী পর্যন্ত) কতগুলি প্রাথমিক শিক্ষককে নূতন চাকরী দেওয়া হইয়াছে। * |
|---|---|---|---|---|
| ১। | বাঁকুড়া .. | ২,৩৩৭ | .. | .. |
| ২। | বীরভূম .. | ১,৪৩৯ | . | .. |
| ৩। | বর্ধমান .. | ২,৩৯৯ | .. | .. |
| ৪। | কলিকাতা .. | ৯১৯ | .. | .. |
| ৫। | কোচবিহার .. | ৯৬৯ | .. | .. |
| ৬। | দার্জিলিং .. | ৬১৯ | .. | .. |
| ৭। | হুগলী .. | ২,০০৭ | .. | .. |
| ৮। | হাওড়া .. | ১,৫৫৪ | .. | .. |
| ৯। | জলপাইগুড়ি .. | ১,০৮৭ | .. | .. |
| ১০। | মালদহ .. | ১,০৯০ | .. | .. |
| ১১। | মেদিনীপুর .. | ৫,৭২২ | ৭৭ | ২৫৪ |
| ১২। | মুর্শিদাবাদ .. | ১,৬৩৬ | ১১৭ | ১৯৪ |
| ১৩। | নদীয়া .. | ১,৭১৩ | .. | .. |
| ১৪। | পুরুলিয়া .. | ২,২৮৬ | .. | .. |
| ১৫। | চব্বিশ পরগণা | ৫,৪৩১ | ১০০ | ১৮৯ |
| ১৬। | পশ্চিম দিনাজপুর | ১,৪৪১ | .. | .. |
| | এ্যাংলো ইণ্ডিয়ান্স | ১৫ | .. | .. |
| | | ৩২,৬৬৪ | | |

*শহরাঞ্চলের বিদ্যালয় ও শিক্ষক সংখ্যা অন্তর্ভুক্ত করা হয় নাই।

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** I have received eight notices of calling attention on the 'ollowing subjects, namely:—

(1) Removal of the morgue situated within the premises of Sadar Hospital, Krishnagar—from Shri Jagannath Mojumdar.

(2) Critical food situation due to non-supply of modified ration in the rural areas of the district of Nadia—from Shri Sachindra Mohon Nandy.

(3) Bridge over the river Bagmari at Dhulian—from Shri T. A. Nuran Nabi.

(4) Installation of new river pumps in Sonaluk Mouza and scheme of re-excavation of Akbar Khal of Pursura Block—from Shri Santi Mohan Roy.

(5) Remission of rent for 1373 B.S. in the drought affected non-irrigated areas of Arambag, Pursura, etc.—from Shri Santi Mohan Roy.

(6) Test Relief Works in Udaynarayanpur and Amta police-stations of Howrah district—from Shri Pannalal Maji.

(7) Sinking of tubewells in Udaynarayanpur and Amta police-stations of Howrah district—from Shri Pannalal Maji.

(8) Damaged condition of Belgachia Road—from Shri Lakshmi Charan Sen.

I have selected the notice of Shri Sachindra Mohan Nandy on the subject ıf critical food situation due to non-supply of modified ration in the rural reas of the district of Nadia. The Hon'ble Minister-in-charge may please ıake a statement on the subject, today if possible, or kindly give a date.

**শ্রীজ্যোতি বসু:** হ্যাঁ, কাল শেষ দিন, কাজেই কাল তো দিতেই হবে।

**মিঃ স্পীকার:** দয়া করে কাল দিলে ভাল হয়, কারণ এটা একটা ritical food situation due to non-supply to modified ration in the rural areas ! the district of Nadia.

**শ্রীজ্যোতি বসু:** আমি বুঝেছি, কাল আমাদের হাউসের শেষদিন, কালকের মধ্যে সমস্ত বর নদীয়া থেকে আনা যাবে কিনা সেটা আমি বলতে পারছি না। তবে আমরা যাতে টেলিফোন রে বা অন্য যা করে আনা যায় তার ব্যবস্থা করব এইটুকু আমি বলতে পারি।

**মিঃ স্পীকার:** এবারে মাননীয় সদস্য যাঁরা কিছু মেনশন করবেন বলেছেন তাঁদের মধ্যে থমে শ্রীধনঞ্জয় কর, আপনি বলুন।

**শ্রীধনঞ্জয় কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার াধ্যমে আমাদের মুখ্যমন্ত্রীর সামনে আনতে চাচ্ছি। বি এন ইলিয়াস নামক যে ন্যাশনাল টাব্যাকো কোং আছে তাঁদের কার্যকলাপ এত সন্দেহজনক যে, তাতে আমাদের মনে হচ্ছে যে ধু কেন্দ্রীয় সরকারকেই যে তাঁরা এই কাস্টম ডিউটি থেকে ফাঁকি দিচ্ছেন তা নয়, আমাদের রকারকেও তাঁরা ইনকাম ট্যাক্স ফাঁকি দিচ্ছেন, কত শ্রমিককে ফাঁকি দিচ্ছেন এবং তাঁদের যাঁরা ায়ার হোল্ডারস তাঁদেরও ফাঁকি দিচ্ছেন। আমি উদাহরণ দিলে আপনি বুঝতে পারবেন ্যার, তাঁরা কিছুদিন আগে ১৯৬৪ সালে যে ক্রপ হয়েছিল তার চারশত বেল টোব্যাকো তাঁরা ড্রাই করার নামে বেলজিয়ামে পাঠান। যদিও এখানে আমাদের রিড্রাইংএর ব্যবস্থা আছে। ামাদের ভারতবর্ষে রিড্রাইং-এর ব্যবস্থা আছে। অতীতে তাঁরা বেলজিয়ামএ রিড্রাইং করার তলবে তাঁরা সেগুলি পাঠান এবং তাতে স্টেটমেন্ট দেন তাতে রিড্রাইংএর।

[1-20—1-30 p.m.]

কিন্তু আমাদের স্টেট ব্যাঙ্ক বলেছে তারা এগুলি বিক্রি করে দিয়েছে। কিছুদিন পর আবার স্টেট ব্যাঙ্ক বললেন, আমরা যে দরে বিক্রি করেছিলাম, সেই দরে এখানে বিক্রি হচ্ছে না, কম দরে বিক্রি করব নাকি? তখন স্টেট ব্যাঙ্ককে বারণ করে সেগুলি তারা ফেরত নিয়ে চলে এসেছে, এখনও সেগুলি পড়ে আছে, তারা সেটা তুলছে না। এই যে ৪০ হাজার বেইল পাঠালেন তার পরিমাণ হচ্ছে প্রায় ৪০ হাজার কেজি। প্রতি কেজিতে ডিউটি দেওয়া হচ্ছে ৩১ টাকা করে, এতে প্রায় ১২ লক্ষ টাকা কাস্টমস ডিউটি হচ্ছে এবং সেই সঙ্গে আছে আগে যেগুলি বললাম শ্রমিকদের ফাঁকি ইত্যাদি আছে। এগুলি হচ্ছে আন্ডার ইনভয়েস এবং ওভার ইনভয়েসের খেলার জন্য। এই যে খেলা এতদিন চলছে এর তদন্ত হওয়া উচিত। এবং ভবিষ্যতে যাতে এইরকম না হয় তার চেষ্টা করা দরকার। আমি আপনার কাছে শুধু এটা নয় আরও একাধিক ঘটনা উল্লেখ করতে চাই। এইরকম বড় বড় কোম্পানি যারা বেশি পাঠাচ্ছেন এবং কম লেখাচ্ছেন আবার সেখান থেকে বেশি নিচ্ছেন কম লেখাচ্ছেন, ভারত সরকারকে ফাঁকি দিচ্ছে, অধিকন্তু প্রাদেশিক সরকারকে ফাঁকি দিচ্ছে তাদের শেয়ার হোল্ডার এবং শ্রমিকদের ফাঁকি দিচ্ছে, এ বিষয়ে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং বলতে চাই এর তদন্ত করুন, তদন্ত করে এর প্রতিকারের ব্যবস্থা করুন। সঙ্গে সঙ্গে আমি একথা আপনার গোচরে আনতে চাই যে, অনেক কিছু ধরা পড়বে এবং আরও কোম্পানি আছে যাদের নাম বেরোবে পরে যেগুলি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে আনতে পারব।

**শ্রীসাধনকুমার চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের খড়দা সাব-ডিভিসন অফিসে, অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ারের অফিসে রিসেন্টলি ৪ঠা এপ্রিল ৩০ জন লোকের মত ছাঁটাই করা হয়েছে। ছাঁটাই কর্মচারীরা সর্বদাই আমার বাড়িতে আসে, রোজই আসে। আপনি জানেন স্যার, আমাদের সরকার ছাঁটাই সম্পর্কে কি রকম মনোভাব পোষণ করেন যখন অন্যান্য জায়গায় সিমিলার ছাঁটাই হয়েছে। ছাঁটাই সম্পর্কে সরকারের পক্ষ থেকে আমাকে নির্দেশ দেবার জন্য বলছি।

**মিঃ স্পীকার:** যা জানেন বলে দিন, নির্দেশ দেবার কিছু নাই।

**শ্রীসাধনকুমার চক্রবর্তী:** আমি এই সম্পর্কে একটা কথা উল্লেখ করতে চাই। ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের নিউ ব্যারাকপুরে একটা সাব-অফিস ছিল, সেটা ট্রান্সফার করে বারাসতে নিয়ে চলে যাচ্ছেন তাতে করে নিউ ব্যারাকপুরের জনসাধারণের প্রভূত অসুবিধার সৃষ্টি হবে যার ফলে সেখানে বিক্ষোভ দেখা দিয়েছে। সেজন্য এই সাব-অফিস ট্রান্সফার করার যে প্রস্তাব এটা পুনর্বিবেচনা করুন এবং সেই-সাব-অফিস যাতে নিউ ব্যারাকপুরেই থাকে তার জন্য ব্যবস্থা করুন।

**শ্রীরজনীকান্ত দলুই:** মাননীয় স্পীকার মহাশয়, বিগত ৪র্থ সাধারণ নির্বাচনকে কেন্দ্র করে মেদিনীপুর জেলার কেশপুর থানার আনন্দপুর গ্রামে যে চরম নিষ্ঠুরতা ও অরাজকতা দেখা দিয়েছে, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি সেদিকে আকর্ষণ করছি। নির্বাচনের পূর্বে গত ১৬ই ফেব্রুয়ারি দুর্বৃত্তগণ একজন কংগ্রেসকর্মী শ্রীসত্যকিঙ্কর গোস্বামীর চক্ষে এমন গুরুতরভাবে আঘাত করে যাতে উক্ত কর্মীটিকে হাসপাতালে ২০-২৫ দিন রাখতে হয়। গত ২৭এ মার্চ আনন্দপুর উচ্চ বিদ্যালয়ের ছাত্র ও শিক্ষকগণ ঐ দুর্বৃত্তকারীদের সহায়তায় কংগ্রেসকর্মী শ্রীকাননবিহারী সরকারকে এমন গুরুতরভাবে আঘাত করে যে তাঁকে মেদিনীপুর সদর হাসপাতালের ইমার্জেন্সি ওয়ার্ডের এক্সট্রা বেডে ভর্তি করা হয়েছে। তিনি এখনও হাসপাতালে রয়েছেন। স্থানীয় পুলিস কর্তৃপক্ষ এই ব্যাপারে নিষ্ক্রিয় হয়ে আছেন। গ্রামের জনসাধারণ এই ক্রমবর্ধমান অত্যাচারে ভীত ও সন্ত্রস্ত হয়ে উঠেছেন। অবিলম্বে গ্রামে শান্তি ও শৃঙ্খলা স্থাপনের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশিবদাস ঘটক:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আসানসোল মহকুমার সর্বত্র যে ললেসনেস এবং ভাওলেন্স চলছে কিছুদিন যাবত তার প্রতি মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বিশেষ করে বার্নপুর এবং কুলটির কথা বলছি। গতকাল

দিবালোকে আড়াইটার সময় বার্নপুর ইউনিয়ন অফিসের মধ্যে ঢুকে কিছু লোক খুন-জখম করেছে এবং কয়েকজনের অবস্থা সঙ্কটজনক, তারা হাসপাতালে মরণাপন্ন অবস্থায় রয়েছে। পুলিসকে ডাকলে তারা আসে না, নিষ্ক্রিয় থাকে। পুলিস বলে সরকার আমাদের নির্দেশ না দিলে আমরা যাব না, সরকারের নির্দেশ নেই কোনরকম প্রোটেকশন দেবার। আমি জানি না এ'রা কি রকম সরকার চালাচ্ছেন। দেশের মানুষ খুন-জখম হচ্ছে অথচ পুলিস যাচ্ছে না। কিছুদিন যাবত ম্যানেজমেন্টের সংগে যখন চলছিল তখন আমরা রা করি নি। কিন্তু লেবারকে মারধোর করবে এটা কোন্ দেশী গণতান্ত্রিক এবং সমাজতান্ত্রিক প্রথা সেটা আমি জানি না। কিছুদিন আগে নিশ্চয়ই পড়েছেন কুলটিতে ডেপুটি জেনারেল ম্যানেজারকে মেরেছিল এবং তার কিছুদিন আগে তাঁকে ঘেরাও করেছিল। তখন আমরা কিছু বলি নি। কিন্তু এখন দেখছি মজদুরদের অফিসে গিয়ে তাদের মারছে অথচ পুলিস নিষ্ক্রিয়। আমি আশা করি পুলিসমন্ত্রী এবং শ্রমমন্ত্রী এ সম্বন্ধে ব্যবস্থা করবেন এবং হাউসে স্টেটমেন্ট করবেন।

**শ্রীশচীন্দ্রমোহন নন্দীঃ** আমি যে বিষয় বলতে চেয়েছিলাম সেই বিষয় কলিং অ্যাটেনশন যখন অ্যাডমিটেড হয়েছে এবং কালকে যখন তার উত্তর পাব তখন আমি আর কিছু বলতে চাই না।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মাননীয় স্পীকার মহাশয়, বেলঘরিয়ায় ভারত গ্লাস ওয়ার্কস নামে যে ফ্যাক্টরি আছে সেখানে ১৪ই মার্চ ১৯৬৭ তারিখ থেকে ৪০০ জন ওয়ার্কারকে লে-অফ করা হয়েছে এবং মালিকপক্ষ এই কাজ মজদুর ইউনিয়ন বা সরকারের সংগে পরামর্শ করে করেনি। শুধু তাই নয়, ১৫ই নভেম্বর ১৯৬৭ তারিখ থেকে মালিকপক্ষ ৯ মাস সেই ফ্যাক্টরি লক-আউট করে রেখেছিল। এই লে-অফের ফলে ৪০০ শ্রমিক এবং তাদের পরিবারবর্গ অর্ধাশনে বা প্রায় অনশনে দিন কাটাচ্ছে। আমি এ বিষয়ে শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহারাধন রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আসানসোল মহকুমায় যে পানীয় জলের সংকট আরম্ভ হয়েছে সে সম্পর্কে আমি বিগত মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ বার বার করেছি। তাঁরা স্তোকবাক্য দিয়েছিলেন কিন্তু কোনরকম কার্যকরী ব্যবস্থা অবলম্বন করেন নি। তা ছাড়া আসানসোলে যে দুটি মিউনিসিপ্যাল এরিয়া রয়েছে, রানীগঞ্জ এবং আসানসোল সেখানে জলের সংকট তীব্র আকার ধারণ করেছে এবং জল না থাকার ফলে একটি বালতি ভরতে আধঘণ্টা সময় লাগে। সেখানে রাত্র ১২টা থেকে লোকেরা বালতি, টব প্রভৃতি নিয়ে লাইন দিয়ে দাঁড়িয়ে থাকে, জলের জন্য মারামারি হয় এবং অনেক সময় সেটা সাম্প্রদায়িক চরিত্র নেয়।

তাছাড়া গঞ্জ এলাকার অবস্থা আরও শোচনীয়। সেখানে না আছে টিউবওয়েল, না আছে পানীয় জল সরবরাহের কোন ব্যবস্থা। যারা সেখানে বাজার হাট করতে আসে তারা আরও শোচনীয় অবস্থার মধ্যে পড়ে। আসানসোলের কোলিয়ারি এলাকায় দেখেছি বৃষ্টি না হবার দরুন কুয়া শুকিয়ে গিয়েছে। জলের জন্য হাহাকার উঠেছে। গ্রামের গরিব লোক যারা খড়ের ঘরে বাস করে, আগুন লাগলে সেখানে ধ্বংসলীলা দেখতে হয়। তা ছাড়া আর কিছু করণীয় থাকবে না। খাবার জলের তীব্র সংকট রয়েছে সেখানে। এ সম্বন্ধে আমাদের স্বাস্থ্যমন্ত্রীকে জানিয়েছি। যে দেড় লক্ষ টাকা এই জলের জন্য খরচ করা হয়েছে, আমি নিজে দেখেছি যে পদ্ধতিতে টাকা সরকার খরচ করছেন, তাতে জলের সমস্যার সমাধান হতে পারে না। তাঁরা পদ্ধতি নিয়েছেন, যেসমস্ত সরকারী কুয়া শুকিয়ে গেছে বা মজে যাওয়া কুয়া, সেখানে তাঁরা ৫-১০ ফুট মাটি খোঁড়ার ব্যবস্থা করছেন। তাতে কি করে জলের সমস্যা মিটবে? এগারটি ব্লকে এগারটি কুয়া কাটাবার ব্যবস্থা তাঁরা করছেন। এটা চাহিদার তুলনায় কিছুই নয়। এক একটি ব্লকে ৫-৬টা করে ইউনিয়ন আছে। এই ৫-৬টা ইউনিয়নে যদি একটি করে কুয়া কাটা হয়, তাহলে সেখানে কি করে জলের সংকট আপনারা দূর করতে পারবেন? একথা আমি বুঝতে পারি না।

আর বিশেষ করে কোলিয়ারি অঞ্চলের জলের যথেষ্ট অপচয় হয় ওয়েস্টেড হয়, তা শীঘ্র বন্ধ করে সাধারণের ব্যবহারে আনা দরকার। আশা করি সরকার এ বিষয়ে সত্বর দৃষ্টি দিবেন।

[1-30—1-40 p.m.]

**শ্রীকৃপাসিন্ধু সাহা:**

মাননীয় স্পীকার মহাশয়, হুগলি জেলার চুঁচুড়া মিউনিসিপ্যালিটি সম্বন্ধে আমি কিছু বলতে চাই। এটা কংগ্রেস দ্বারা পরিচালিত, গত ৩-৪ বছরে পাঁচবার তার চেয়ারম্যান ও ভাইস-চেয়ারম্যান পাল্টেছে। গত ২০ দিন যাবত সেখানে নাইট সয়েল পরিষ্কার হচ্ছে না, জঞ্জালও পরিষ্কার হচ্ছে না। হুগলি-চুঁচুড়া মিউনিসিপ্যালিটির সমস্ত গাড়ি অকেজো হয়ে পড়ে আছে। শহর যেন একটা ভাগাড়ে পরিণত হয়েছে। তার ফলে শহরের আশেপাশে কলেরা ও বসন্ত দেখা দিয়েছে। আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী ও স্বায়ত্তশাসনমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করা হয়।

**Shri Pannalal Majhi:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সভার সামনে একটা জিনিস রাখতে চাচ্ছি। হাওড়া জেলার আমতা থানার উদয়নারায়ণপুর পর পর দু বছর খরা চলছে। সেখানে মানুষের কাজকর্ম নাই। রেশনে যা জিনিসপত্র দেওয়া হচ্ছে তাও কিনবার পয়সা তাদের নাই। অধিকাংশ লোক বেকার। টেস্ট রিলিফের অনেক স্কীম দেওয়া হয়েছে, সেসব জেলা পরিষদে ও আঞ্চলিক পরিষদে গিয়ে পড়ে আছে। কয়েকটা টেস্ট রিলিফের কাজ অর্ধেক হয়ে বন্ধ হয়ে আছে। গত ইলেকশনের আগে কিছু কাজ হয়েছিল, তারপরে সব বন্ধ করে দেওয়া হয়েছে। খবর নিয়ে জানা গেল এখন কাজকর্ম সেখানে কিছু নাই। রিলিফের টাকা, গ্রাটুটাস রিলিফের টাকা সব বন্ধ করে রাখা হয়েছে। ইলেকশনের আগে যেসমস্ত লোন দেওয়া হয়েছিল পাট পচানো, ডোবা কাটবার জন্য তার ৭০ পারসেন্ট টাকা যারা লোন পেয়েছে, তার অধিকাংশই নির্বাচনে পরাজিত দলের লোক। সেই ডোবা না কেটে তারা পাকাবাড়ি ইত্যাদি তৈরি করেছে। তার জন্য অধিকাংশ লোক বেকার। পানীয় জলের অত্যন্ত কষ্ট। সেখানে ভাল টিউবওয়েল নাই, ৬০% টিউবওয়েল কমপক্ষে সেখানে চোক্‌ড আপ হয়ে পড়ে আছে, তাতে জল ওঠে না। ইলেকশনের আগে ভাল ভাল টিউবওয়েলগুলি কংগ্রেসের পেটোয়া লোকদের বাড়ির কাছে বসানো হয়েছে; সাধারণ লোকের কোন উপকার হয় না। সেইজন্য বলছি অবিলম্বে সেখানে টেস্ট রিলিফের কাজ চালু করা হোক এবং গ্র্যাচুইটাস রিলিফএর টাকা যারা দুঃস্থ গরিব লোক, যাদের কর্মক্ষমতা নাই তাদের দেবার ব্যবস্থা করা হোক। আর যেখানে জলকষ্ট আছে, সেখানে অবিলম্বে সেই পানীয় জলের অভাব দূর করবার ব্যবস্থা করা হোক। আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে এই অনুরোধ জানাচ্ছি।

**Dr. Ranjit Ghosh Choudhury:**

মিঃ স্পীকার, স্যার, মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন যে, মালের উপর বিক্রয়কর সরকার তুলে নেবেন। আপনি জানেন স্যার, পান বাঙ্গালী হিন্দুর অনেক ধর্মীয় কাজে লাগে—জন্মের পর ষষ্ঠীপূজায় লাগে আবার মৃত্যুর পর শ্রাদ্ধ-শান্তিতেও পান লাগে। সেজন্য পানের উপর থেকে এই বিক্রয়কর তুলে নেবার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। ডাঃ বিধানচন্দ্র রায় যখন অর্থমন্ত্রী ছিলেন, তখন আমরা এটা চেষ্টা করেছিলুম। কিন্তু সেই সময় নানা কারণে হয়ে ওঠেনি। আমি এখন অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, দুরকম সেলস্‌ ট্যাক্স আছে—প্রভিন্সিয়াল সেলস্‌ ট্যাক্স এবং সেন্ট্রাল সেলস্‌ ট্যাক্স। এই সেন্ট্রাল সেলস্‌ ট্যাক্স আগের মন্ত্রি-সভা শতকরা সাত টাকা থেকে আট টাকা করেছিলেন। আমি পরিষ্কার জানাতে চাই ও'রা দুরকম সেলস্‌ ট্যাক্সই তুলে দিলেন কেন! আর যাদের বকেয়া প্রভিন্সিয়াল সেলস্‌ ট্যাক্স আছে, সেটা ছাড় দেওয়া হবে কিনা? এর আগে একবার বকেয়া সেলস্‌ ট্যাক্স ছেড়ে দেওয়া হয়েছিল। এই সম্পর্কে আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Santi Mohan Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলি জেলায় আরামবাগ মহকুমায় চারটি থানা আছে। আপনি জানেন খানাকুল, গোঘাট, পুরশুড়া এবং আরামবাগ এই চারটি থানায় খরার জন্য পাট চাষ নষ্ট হয়ে গিয়েছে, ধানও নষ্ট হয়ে গিয়েছে এবং আলু যা আছে তা অত্যন্ত সামান্য, বিঘাপ্রতি ২০ থেকে ৩০ মণ মাত্র আলু হয়েছে। খরাজনিত যে দুর্গতি হয়েছে তার জন্য আমাদের প্রাক্তন মন্ত্রিমন্ডলী, বর্তমান বৎসরের খাজনা রেহাইয়ের প্রতিশ্রুতি বা আশ্বাস দিয়েছিলেন

এবং বর্তমান সরকারও সেই আশ্বাস দিয়েছেন আমরা জানতে পেরেছি। তবুও আমরা দেখছি যে, বর্তমান বৎসরের খাজনা আদায়ের জন্য সেখানে ডোল দেওয়া হচ্ছে, জোর তাগিদ দেওয়া হচ্ছে। এই চারটি থানাকে খরা অঞ্চল বলে স্বীকার করে নিয়ে যাতে সেখানকার বর্তমান বৎসরের খাজনা মকুব করা হয় এবং বর্তমানে বকেয়া খাজনা আদায় স্থগিত রাখা হয়, সেই সম্পর্কে আপনার মারফত রাজস্বমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Khagendra Nath Das Gupta:**

মাননীয় স্পীকার মহোদয়, গুরুদ্বার বড় শিখ সঙ্ঘ কলকাতায়, তাদের কাছ থেকে একটা টেলিগ্রাম পেয়েছি। সেটি আপনার মাধ্যমে চীফ মিনিস্টার ও সভার সকল মেম্বারের অবগতির জন্য পড়ে শোনাচ্ছি।

Telegram: We categorically deny Chief Minister, Punjab's allegation in State Assembly attributing responsible person from Gurdwara alleging connivance of West Bengal Congress in Calcutta disturbance. Confirm no political or vested interests stand at all. Happenings due to burning holy Guru Granth Saheb and non-provision of protection by authorities to peaceful processionists. Police made inactive. Confidence badly lacking in life and property safety.

Secretary, Action Committee,
Boro Gurdwara Sikh Sangat, Calcutta

[1-40—1-50 p.m.]

**Shri Monoranjan Hazra:**

মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে নিবেদন করতে চাই যে, উত্তরপাড়া কোতরং মিউনিসিপ্যাল এরিয়ায় সেখানে মিউনিসিপ্যালিটিতে বহু গ্র্যাজুয়েট ও ইঞ্জিনীয়ারিং সার্টিফিকেটওয়ালা ডিগ্রিধারী মানুষ কর্মে নিযুক্ত আছেন। তাঁরা ১২ থেকে ২২ বৎসর সার্ভিস করছেন, তাঁদের বেতন ৫৯ থেকে ৭৬ টাকা মাত্র। এবং সমস্ত স্টাফকে যে ডিয়ারনেস অ্যালাওয়েন্স দেওয়া হয় এই টিচার্সদের তা দেওয়া হয় না। আমি মাননীয় মন্ত্রীর কাছে একটা স্মরকলিপি এই সম্পর্কে দিয়েছিলাম, এখন সেখানে যে শাসন চলছে সেটা অ্যাডমিনিস্ট্রেটরের শাসন এবং তাঁর সঙ্গে আমি দেখা করব বলে একটা চিঠি দিয়েছিলাম, আমাদের মন্ত্রিমহাশয়রা আমাদের সঙ্গে দেখা করেন, বড় বড় অফিসাররা দেখা করেন কিন্তু তিনি লিখিতভাবে জানিয়েছেন যে, তাঁর সময় নেই। তিনি আমার সঙ্গে দেখা করতে চাইলেন না। এই অ্যাডমিনিস্ট্রেটর হচ্ছেন শৈলবাবুর বেয়াইয়ের একজন আত্মীয় এবং ফজলুর রহমান সাহেব তাঁকে সেখানে বসিয়েছেন। স্যার, কথা হচ্ছে, হাইকোর্টে এই বিষয় রুলিং আছে যে, মিউনিসিপ্যালিটির ডি-এ অন্যান্য স্টাফের মত শিক্ষকরাও পেতে পারেন। এমন কি পাশে কোন্নগর মিউনিসিপ্যালিটিও এই ডি-এ শিক্ষকদের দেন, কিন্তু এই ভদ্রলোক খুঁটির জোরে ম্যাড়া লড়ে, শৈলবাবুর জোরে কিছুই শুনবেন না, এর সঙ্গে আমার প্রেস্টিজ জড়িত আছে এবং সোমবার থেকে তিনি যখন রাজনীতি করছেন, তখন আমাকেও যে ঘেরাও হবে তাতে যোগ দিতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রমথনাথ ধীবর:** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, খগেনবাবু যে টেলিগ্রামটা পড়লেন তা আমি বুঝতে পারলাম না। ওটা দয়া করে আপনি আর একবার পড়ে শুনিয়ে দেন।

**মিঃ স্পীকার:** ও টেলিগ্রামটা আর পড়া হবে না, হাউসের বিজনেস যেভাবে করা দরকার সেইভাবে করেছি।

## Motion for Association of Members of the West Bengal Legislative Council to the Committee on Estimates.

**Mr. Speaker:** Shri Somnath Lahiri will please move the motion.

**Shri Somnath Lahiri:** Sir, I am not moving the motion and it can be taken as withdrawn.

## GOVERNMENT BILL

**Mr. Speaker:** Honourable members, we now take up the Howrah Municipal (Amendment) Bill, 1967.

**শ্রীসোমনাথ লাহিড়ী:** স্যার, আপনাকে আমি বলছি এই দুটি বিলের মধ্যে প্রথমে ক্যালকাটা মিউনিসিপ্যাল (অ্যামেন্ডমেন্ট) বিলটি নিন এবং তারপরে হাওড়া মিউনিসিপ্যাল (অ্যামেন্ডমেন্ট) বিলটি নিন। কারণ ক্যালকাটার অ্যামেন্ডমেন্টের উপরে হাওড়ারটা নির্ভর করছে। কাজেই হাওড়রটা বুঝতে সুবিধা হবে যদি ক্যালকাটারটা আগে গৃহীত হয়।

**মিঃ স্পীকার:** আপনাদের কারও আপত্তি নেই তো?

(ভয়েস ফ্রম দি হাউস: না।)

## The Calcutta Municipal (Amendment) Bill, 1967.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to introduce the Calcutta Municipal (Amendment) Bill, 1967.

(Secretary then read the title of the Bill)

Sir, I place a statement required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Sir, with a view to reduce the costs of the municipal elections on adult franchise it was decided so to amend the different Municipal Acts with the relevant Assembly Electoral Roll which might be published as the preliminary electoral roll of a Municipal area or constituency and the corrections found necessary to be made in the said roll after disposal of claims and objections might be published as addenda and corrigenda to that roll so that the preliminary roll together with such addenda and corrigenda would then be published as the final electoral roll of the Municipality. As the first general election of the Corporation of Howrah was proposed to be held in May, 1967 and as the relevant provisions of the Calcutta Municipal Act, 1951, were applicable to such election, it was urgently necessary to effect the necessary amendments to the said act and the Houses of the Legislature not being in Session the amendments were made by promulgation of the Calcutta Municipal (Amendment) Second Ordinance, 1966 (West Bengal Ordinance No. XXII of 1966).

Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1967, be taken into consideration.

Sir, after the introduction of adult franchise in municipal elections the costs of preparing and publishing electoral rolls necessarily increased. The main qualification of a voter for the purpose of municipal election being the inclusion of his name in the relevant electoral roll of the West Bengal Legislative Assembly it was considered that instead of preparing a separate preliminary roll for municipal election the electoral roll for the time being in force for election of members to West Bengal Legislative Assembly from the area of a municipal ward might be published as the preliminary electoral roll for the municipal election from that ward and opportunity might

be given to all concerned for preparing claims and objections on the basis of such preliminary electoral roll. After disposal of the claims and objections the corrections found necessary to be made in the preliminary roll, might be published as addenda and corrigenda which together with the preliminary roll would be published as the final electoral roll for the municipal election. Amendments to that effect have already been made in the Bengal Municipal Act. The present Bill proposes to make the necessary amendments in the Calcutta Municipal Act, 1951, by clauses 2 to 5 of the Bill.

Formerly section 229 of the Calcutta Municipal Act, 1951, dealt wtih what was then called licence fee for advertisements. Following a decision of the Calcutta High Court the term subsequently used was 'tax' instead of 'licence fee'. But the Corporation has since felt the practical difficulty because of the use of the words 'licence' and 'licence fee' in section 541 of the Act. To remove this difficulty sections 229 and 541 are proposed to be amended respectively by clauses 6 and 9 of the Bill.

Thirdly, clause (a) of sub-clause (1) of section 391A of the Calcutta Municipal Act, 1951, provides for an appeal form an order under section 386, Therefore, when section 386 says that the decision of the Commissioner shall be final, it can only mean that the Commissioner's decision shall be administratively final and the Corporation cannot do anything in the matter. But such finality cannot in any way effect the right to appeal. This is now sought to be clarified by an amendment of section 386 as proposed in clause 7 of the Bill, namely, that the finality is subject to the provisions of section 391A.

Fourthly, section 414A of the Calcutta Municipal Act, 1951, deals with stay of execution by tribunal which is to hear appeals from orders for demolition of buildings. Such an appeal may be filed before the President of the Tribunal though at the time of final hearing of the appeal the Tribunal is to consist of the President and two assessors. In the circumstances it is necessary to clarify that the President sitting alone may stay execution of the order appealed from. It is proposed to amend section 414A accordingly by clause 8 of the Bill.

Fifthly, clause 10 of the Bill is concerned with clerical slips in section 561.

These being the provisions of the Bill, the Bill I hope will be regarded as non-contentious and as such will be passed by the House without demur.

**Mr. Speaker:** Shri Gobinda Dey.

**Shri Gobinda Chandra Dey:** Sir, on this Bill I do not like to speak.

**Mr. Speaker:** Very well. Shri Hara Prasad Chatterjee.

**Shri Hara Prasad Chatterjee:**

মাননীয় স্পীকার মহাশয়, এই বিলকে সমর্থন করেও আমি কয়েকটি জিনিসের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বিলে একটা কথা আছে যে, কলকাতা কর্পোরেশনের নির্বাচন বিধানসভার ভোটারলিস্টের মাধ্যমে হবে তাতে অবশ্য আপত্তি নেই, কিন্তু এই বিধানসভার ভোটারলিস্ট কিভাবে তৈরি হয়েছিল এবং তার কি ফল সেটাই আপনার মাধ্যমে আমি হাউসের সামনে রাখতে চাই। কারণ তাহলে আপনি বুঝতে পারবেন এই ভোটার লিস্টের ভিত্তিতে যে নির্বাচন হবে সেই নির্বাচন প্রহসন ছাড়া আর কিছুই হবে না। ৫৪(৪)-(এ) স্ট্র্যান্ড রোড, সেখানে একটা ঘর আছে যে ঘরের ভিতর ৯০৫ জন আছে ভোটার, সবাই-এর টাইটেল হল চৌধুরী এবং এ বিষয়ে আমি তখনকার যাঁরা কর্তৃপক্ষ তাঁদের দৃষ্টি আকর্ষণ করি। তাঁরা বলেন এরা সবাই ভোটার লিস্টের ভুক্ত হবেন কারণ ওরা নাকি কোন একটা বিশেষ ইউনিয়নের সভ্য। এখন যদি কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন অফিস যে সমস্ত আছে তারা যদি বলে যে তাদের যারা সভ্য আছে তারা সবাই ভোটার হবে তাহলে একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি হবে।

[1-50—2 p.m.]

তারপর স্যার, ২৯ নম্বর রতন সরকার গার্ডেন স্ট্রীট একটি রাস্তা যেখানে ২১৬ জন ভোটারের নাম আছে, কিন্তু গিয়ে দেখা গেল ৫ জনের বেশি লোক সেখানে নাই। এইরকম ৪৫ নম্বর স্ট্রান্ড ব্যাঙ্ক রোড যেখানে ১০০ রকম পদবীযুক্ত ভোটার আছে, যাদের কাউকে খুঁজে পাওয়া গেল না এবং স্যার, তার থেকে মজার ব্যাপার যে পাথুরিয়াঘাটা স্ট্রীট, ব্রজদুলাল স্ট্রীট, আপার চীৎপুর রোড এইরকম সমস্ত রাস্তাতে একই নাম একই বাবার নাম, একই বয়স চার রাস্তায় চারবার নাম আছে। এইরকম প্রায় ৫ হাজার লোক আছে। এইসমস্ত আমি কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু কর্তৃপক্ষ কিছুই করেন নি। আমার বক্তব্য হল এই যে ভোটার লিস্ট যে একই নাম একই বাবার নাম, একই চার বার চার রাস্তায় যদি নাম উঠে তাহলে স্যার, সেই ভোটার লিস্টে যে নির্বাচন হবে, তাহলে কিরকম হবে আপনি বুঝুন এবং তারপর আমার দুটো বক্তব্য আছে যে, এই যে ইলেকশানের ভোটার লিস্ট বের হয়, রেজিস্ট্যারিং অথরিটির যে অফিস এই অফিসটা সম্পূর্ণভাবে ঢেলে সাজাবার দরকার আছে। কারণ, এখানে যারা ভোটার লিস্ট তৈরি করেন, যারা এখানে কাজ করেন, সবাই হলেন মণ্ডল কংগ্রেসের লোক। তারা ঐ সমস্ত কংগ্রেসী এম এল এ-দের বন্ধুদের অফিসে বসে বসেই এই ভোটার লিস্ট তৈরি করেন। এর যথেষ্ট প্রমাণ আমার কাছে আছে। আমরা যদিও তখনকার অথরিটির কাছে এই কথা বলে-ছিলাম তা সত্ত্বেও কিছুই হয় নি। আমি অথরিটির কাছে এই কথা বলেছিলাম যে ভোটার লিস্ট যখন তৈরি হয়, তখন যারা রেকগনাইজ পলিটিক্যাল পার্টি আছে, তাদের কাছে নোটিশ দেওয়া উচিত যাতে তারা ও তাদের ভলেনটিয়ার যারা ভোটার লিস্ট তৈরি করেন, তাদের সাথে যেতে পারেন, যাতে করে অন্তত ভোটার লিস্টের ভিতরে কোন গলদ না থাকে। কিন্তু তাও তারা করতে রাজী হন নি। এইজন্য আমি এই কথা বলছিলাম যে, এই ভোটার লিস্টের ভিত্তিতে যদিও নির্বাচন হবে, তাহলেও এই ভোটার লিস্টকে যাতে করে সম্পূর্ণ ত্রুটিমুক্ত করা যায়, সেদিকে যাতে মন্ত্রিমহাশয় নজর দেন, এটাই আমার বক্তব্য।

**Shri S. M. Fazlur Rahman:**

সভাপাল মহাশয়, মাননীয় স্বায়ত্ত শাসন মন্ত্রিমহাশয়, যে বিল আজ উপস্থাপিত করেছেন এই বিলটাকে আমি সম্পূর্ণভাবে একটি অক্ষরও বাদ না দিয়ে আমি সমর্থন করি। কেন না এই বিলটি যেভাবে নিখুঁতভাবে আনা হয়েছে ভবিষ্যতে নির্বাচন পরিচালনায় বিশেষ করে পূর্ণবয়স্ক ভোটাধিকারের ভিত্তিতে নির্বাচন পরিচালনার কাজ সুষ্ঠুভাবে হবে এবং যথাযথ ভাবে এর বিধানগুলি যদি অনুষ্ঠিত হয় তাহলে কোনপ্রকার ত্রুটিবিচ্যুতি থাকবে না। এই বিলের মুখ্য উদ্দেশ্য হল এই যে, বাংলাদেশে যতগুলি মিউনিসিপ্যালিটি আছে তাদের আর্থিক অবস্থা ভাল না। ভোটার লিস্ট পূর্বে যেভাবে করা হত এবং যে পদ্ধতিতে করা হত তা অনেক ব্যয় সাপেক্ষ, তাছাড়াও বহু ত্রুটিবিচ্যুতি থাকত। কিন্তু এর পূর্বে আমরা বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট অ্যামেন্ড করেছি তাতে যে ধারাগুলি আজকে সন্নিবেশিত হচ্ছে এই বিলে সেগুলি পরীক্ষা নিরীক্ষার মধ্যে উত্তীর্ণ হয়েছে এবং তার যথাযথ ফল পাওয়া গেছে। এর একটা দিক যে আর্থিক দিক দিয়ে মিউনিসিপ্যালিটির অনেক সাশ্রয় হয়েছে। তাদের অনর্থক অপব্যয় এবং সময় নষ্ট বন্ধ হয়েছে। আর যেভাবে ভোটার লিস্ট করা হবে বর্তমান অ্যাসেম্বলীর ভোটার লিস্ট-এর রোল যে পদ্ধতিতে করা হয়েছে বর্তমান মিউনিসিপ্যালিটির এলাকায় যতগুলি ওয়ার্ড আছে সেই ভিত্তিতেই করা হয়েছে।

কাজেই যাতে অধিক সময় নষ্ট না করে, অধিক অর্থ ব্যয় না করে এই বিলটি যদি গৃহীত হয় এবং কার্যকর হয়, তাহলে পরিপূর্ণভাবে সার্থকতা আসবে। মাননীয় সদস্য হরপ্রসাদবাবু যে কথা বলেছেন তাতে মনে হয় উনি আইনটি পড়েন নি, না হয় জানেন না, বা জানলেও বুঝতে পারেন নি। প্রিলিমিনারী ইলেকটোরাল রোল অ্যাসেম্বলীতে যখন হয় তাতে যেসমস্ত ত্রুটি-বিচ্যুতি যা সাধারণভাবে ধরা পড়ে যদি কোন দুর্নীতি থাকে তা পরিষ্কার এবং পরিচ্ছন্ন করবার উপায় আছে। কোন দলের লোক সেখানে সচেষ্ট না হলেও সেগুলির প্রতিকারের বিধান আছে। প্রিলিমিনারী ইলেকটোরাল রোল যেটা হবে অ্যাসেম্বলীর, তারপরে যেসমস্ত বিধানগুলি আছে যেটা অ্যাডেন্ডা, কারিজান্ডা, সেখানে যদি কোন নাম অন্যায় করে ঢুকান থাকে তা বাদ করা

যাবে, আবার বাদ পড়লে তা ঢুকান যাবে—ইনক্লুড করা যাবে। তাই হরপ্রসাদবাবুর ওরকম ভীতি অহেতুক। আইন যদি পুঙ্খানুপুঙ্খরূপে পড়া যায় তাহলে দেখা যাবে এই বিলটির অতীতে বহু অভিযোগ এসেছে। আমরা দেখেছি আগে যে জমি বিতরণ উপদেষ্টা কমিটি সার্থক রূপায়ণের পথে কোনপ্রকার বাধা না পেয়ে গৃহীত হওয়া উচিত।

**Shri Rabin Mukherjee:**

স্যার, আমার বিশেষ কিছু বলার ইচ্ছে ছিল না। প্রাক্তন মন্ত্রিমহাশয় কিছু বললেন বলে আমার কিছু বলবার ইচ্ছা হয়েছে। ও'দের আমলে যেভাবে তৈরী হয়েছে সে সম্বন্ধে আমার কিছু কিছু অভিজ্ঞতা আছে। বহু চটকলের শ্রমিক কলকাতায় বা আশেপাশে ছড়িয়ে আছে—তারা বিভিন্ন কেন্দ্রে ভোটার হয়ে বসে আছে। চৌধুরী, রায় এরা অধিকংশ অবাঙালী—এদের হাজার হাজার নাম রাস্তায় না পড়ে একটা বাড়িতে যেখানে পাঁচশ ইঁদুর ধরে না সেখানে পাঁচ'শ ভোটার হয়ে যায়। এটা কি করে হয়? রহমান সাহেব এটা জানেন—আমরা তাদের জানিয়েছি। আমাদের ব্যক্তিগত অভিজ্ঞতা আছে একটা বাড়ির ব্যাপারে আমাদের বেহালা অঞ্চলে। যখন সেই ভোটার লিস্ট তৈরী হয় তখন আমি জেলখানায়। যাই হোক—সেই ভোটার লিস্ট ফলস লোক ঢুকান ঠেকানর জন্য লোক রাখতে হয়েছিল। তা ছাড়া, এইটে হচ্ছে বাস্তব ইলেকশন পরিস্থিতি—একটা বাড়িতে নানা জায়গার কলকারখানার লোক। কোনদিন চ্যালেঞ্জ করলে এদের পাবেন না। কোম্পানী রেজিস্টার থেকে এদের নাম সাপ্লাই করবে—তবু দেখা যাবে তারা হয়ত বোধন পাড়া থেকে পাথুরেঘাটা এসে এক হাজার লোক নাম রেজিস্ট্রী করে গিয়েছে। মণ্ডল কংগ্রেসের কথা হরপ্রসাদবাবু বলেছেন। এই সমস্ত জায়গায় যে নামের লিস্ট টাঙান হয় সেই নামের লিস্ট-এ একথা সকলেই জানেন প্রত্যেকে নিজের নামটা দেখতে যান। কিন্তু উপরে দুই হাজার লোকের নাম ঢুকিয়ে রাখল কিনা কে দেখতে যাচ্ছে? বড় জোর নিজের নামটা দেখতে লোকে যাবে। এই কারণে যাদের অর্থ আছে, এই অর্থ শুধু নামগুলি তৈরী করা, রেজেস্ট্রী করার মধ্য দিয়ে ব্যয়িত হয় না, এটা ব্যয়িত হয় একেবারে যেখানে ভোটার লিস্ট তৈরী হয় সেখানে—সেখানেই এই খরচ হয়। আমি মন্ত্রিমহোদয়কে বলছি যে এইবার যাঁরা মন্ত্রীত্ব গ্রহণ করেছেন তারা শুধু এইদিকটা লক্ষ্য রাখুন—আর কোন কিছু করতে হবে না, শুধু কারেক্ট ভোটার লিস্ট তৈরী করুন, তার পরে দেখবেন ঐ সমস্ত ভদ্রলোকের সংখ্যা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছেন—এই চ্যালেঞ্জ আমি করছি।

[2—2-10 p.m.]

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটির বিরুদ্ধে কোন কিছু বলার নেই। তবে আমার পূর্ববর্তী বক্তার মধ্যে সরকারপক্ষের দুই বক্তা যেসমস্ত কথা বলেছেন তাতে আমি প্ররেচনা পেয়েছি দু-একটা কথা বলার। আমি এখন দু-একটা কথা আপনার সামনে উপস্থাপিত করবো যার থেকে প্রমাণিত হবে পশ্চিমবাংলায় যারা ভোটার তালিকা করেছেন এবং পশ্চিমবাংলার জনসাধারণ তারা প্রত্যেকেই কংগ্রেসী সদস্য বা মন্ত্রিবর্গের আত্মীয় নন, জনসাধারণের মধ্য থেকে সাধারণ লোক নিয়ে সেইসমস্ত তালিকা তৈরী করা হয়েছে—সেই সমস্ত তালিকার মধ্যে যেসমস্ত ত্রুটি সেখানে, যেমন দেখা গেছে কোন কোন ক্ষেত্রে অল্প জায়গার মধ্যে বহু ভোটারকে সন্নিবিষ্ট করা হয়েছে, তেমনি আবার বহু ভোটারকেও বাদ দেওয়া হয়েছে—এই ত্রুটি প্রসঙ্গে আমি বলছি আমার ব্যক্তিগত দু-একটা অভিজ্ঞতার কথা—আমি আপনার মাধ্যমে এই সভাকে জানাচ্ছি—আসানসোলের নিকটবর্তী সেন র‍্যালে সাইকেল কারখানা এবং চিত্তরঞ্জন লোকোমোটিভ ওয়ার্কস যেখানে প্রচুর পরিমাণ অধিবাসী আছে এবং অনেক ভোটারও আছে, সেখানে তাদের মধ্যে যারা যারা ভোটার তালিকা তৈরী করেছিল তারা কোন বিশেষ দলভুক্ত একথা আমি বলতে চাই না, কিন্তু আমি একথা জোরের সঙ্গে বলতে চাই যেখানে কিনা ভোটার নেই, তাদের নাম দিয়ে ভোটার তৈরী করা হয়েছে। একই নাম—সেই নামে দু-তিনবার ভোটার তৈরী করা হয়েছে। উদাহরণ স্বরূপ আমি বলি যদি সেই নাম হয়ে থাকে যতীন্দ্রনাথ চক্রবর্তী এবং পিতার নাম এক এবং জেন এন চক্রবর্তী পিতার নাম এক, এইভাবে ভোটার তালিকা তৈরী করা হয়েছে, যা হোক ত্রুটি নানারকমে হয়েছে এবং সেইসমস্ত ত্রুটিগুলি সংশোধনের উপায় মিউনিসিপ্যাল অ্যাক্টে—এখানে আমাদের রহমন সাহেব যা বললেন তাতে রয়েছে। আমার মনে

হয়, এক্ষেত্রে কোন একটি বিশেষ দলের ত্রুটি বা তাদের উপর দোষ দিয়ে থাকলে চলবে না। আমাদের ভোটের সম্বন্ধে যেসমস্ত ত্রুটিগুলি আছে সেই সম্বন্ধে অবহিত হওয়া একটা গণ-তান্ত্রিক রাষ্ট্রে একটা দায়িত্বশীল নাগরিকের কাজ—সেই নাগরিকত্ববোধ সেই দায়িত্ব ও'দের দিক থেকে আমাদের দেখা উচিত। আমাদের নাম বা বিশেষ আর একজনের নাম ভোটার তালিকা-ভুক্ত হয়েছে কিনা—যদি ভোটার তালিকাভুক্ত না হয়ে থাকে এবং কোন একজন ব্যক্তি মিঃ এক্স বা মিঃ ওয়াই—তিনি যদি না হয়ে থাকেন তাঁর যদি চেতনা না হয়ে থাকে—তাহলে আজকে যারা চীৎকার করছেন তাঁদের উচিত যে তাঁদের দলের বা পাড়ার সেইসমস্ত লোককে তালিভুক্ত করা, আমি মনে করি আমরা যে সমাজে বাস করি—সেই গণতান্ত্রিক সমাজে শুধু চীৎকার করা নয় আমাদের পাড়া প্রতিবেশী সবাইকে স্মরণ করিয়া দেওয়ার দায়িত্ব আমাদের রয়েছে এবং আইন যখন রয়েছে যথেষ্ট দীর্ঘ সময় যখন দিয়ে দেওয়া হয় তার পরিবর্তন এবং পরিবর্ধনের জন্য তখন সেই দীর্ঘ সময়ে আমরা আলসামি করে অথবা অন্যের ঘাড়ে দোষ চাপিয়ে দেওয়ার সুযোগ নিয়ে যে নিরব ছিলাম সেই নিরবতার জন্য কংগ্রেস দায়ী নয়। দায়ী হচ্ছে পাড়ার সমস্ত দলের লোকেরা। আমি এই প্রসঙ্গে এই বিলের সমর্থনে এই কথা আবার বলছি আমি জানি যে, অনেক কথা চিন্তা কিছুদিন আগে যে ইলেকটোর‍্যাল রোল তৈরী করা হয়েছিল সেটা পরিবর্তন করার কোন প্রয়োজন নেই, তবে পরিবর্তন এবং পরিবর্ধনের দ্বারা যে পরিবর্তন ভুল-ত্রুটি সংশোধনের দ্বারা যে পরিবর্তন সেই দাবী নিশ্চয় আমরা কামনা করবো। আমাকে এইজন্য বক্তৃতা দিতে হোল যে পূর্বতন দুইজন ব্যক্তি তাঁরা সমস্ত দোষ কংগ্রেস দলের ঘাড়ে চাপালেন যেমন ভোটার লিস্ট যাঁরা তৈরী করেছেন তাঁরা যেন কংগ্রেসের লোক। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি একথা ঠিক নয়, নানারকম দলের নানারকম লোক, তাঁরা অনেক কিছু সুযোগ-সুবিধার জন্য এটা করেছেন। আমি অবশেষে এইটুকু আশা করবো এই পরিবর্তনের সময় যদি কিছু পরিমাণ সংশোধনের অবকাশ থাকে এবং এখানে যাঁরা আছে তাঁরা এবং সেই সঙ্গে পশ্চিমবাংলার জনসাধারণ, বিশেষ করে মিউনিসিপ্যাল এরিয়ার জনসাধারণ তাঁরা যদি সহ-যোগিতা করেন তবে এটা সুন্দর হবে এবং আমাদের আর্থিক ব্যয়ও কম হবে।

**Shri Sushil Kumar Paul:**

মাননীয় স্পীকার মহোদয়, আপনার মাধ্যমে এই বিলের উপর বলতে উঠে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দু-একটা ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। প্রথম কথা একটু আগে আমাদের বন্ধু হরপ্রসাদবাবু কয়েকটি কথার অবতারণা করলেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই তিনি যদি নাম চান—এই ভোটের ব্যাপারে যাঁরা লিস্ট করে বেড়িয়েছেন তাঁরা ও'দের সমর্থক, ও'দেরই পার্টির লোক এবং ভোটের সময় আমি নিজে দেখেছি তাঁরা ভোটের ব্যাপার পরিচালনা করছেন। কাজেই আমি জোরের সঙ্গে বলতে পারি যে তিনি সর্বৈব মিথ্যা কথা এখানে পরিবেশন করেছেন এবং বাদ যদি কিছু হয়ে থাকে সে ভুলত্রুটি অফিসারের এবং সেই ভুলত্রুটির জন্য তাঁরাই সাহায্য করেছিলেন। এই লিস্ট দেখলে দেখা যাবে যে বহু ভোটারকে যাঁরা লেজিটিমেটলি ভোটার হতে পারে তাঁদের বাদ দিয়ে দিয়েছিলেন। এ প্রসঙ্গে আমি একটা ব্যাপারের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তা হচ্ছে যাঁরা অফিসারস তাঁরা অ্যাসেম্বলী ভোটে যেমন পোস্টাল ব্যালটে ভোট দিতে পারেন কলকাতা কর্পোরেশনে সেটা নেই। তাই আপনার কাছে আমি এইটুকু বলতে চাই যে দয়া করে এটুকু পরে আনতে পারেন—যাঁরা অফিসারস তাঁরা ফ্রাঞ্চাইজ পান না, পোস্টাল ব্যালট না থাকলে তাঁরা অফিসের কাজে ব্যস্ত থাকেন সেজন্য তাঁরা ভোটের সদ্ব্যবহার করতে পারেন না। সুতরাং অ্যাসেম্বলীতে যেমন পোস্টাল ব্যালটের ব্যবস্থা আছে সেইরকম যেন এখানে হয়।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এখানে যা বলা হয়েছে তার বিশেষ কিছু উত্তর দেবার প্রয়োজন নেই। আমি আর কিছু বলবো না।

The motion of Shri Somnath Lahiri that the Calcutta Municipal (Amendment) Bill, 1967, be taken into consideration was then put and agreed to.

**Mr. Speaker:** As there are no amendments, I now put the clauses and the preamble to vote.

*Clauses* 1 *to* 11

The question that Clauses Nos. 1, 2, 3, 4, 5, 6, 7, 8, 9, 10 and 11 do stand part of the Bill was then put and agreed to.

*Preamble*

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Mr. Speaker:** The Hon'ble Minister-in-charge of the Local Self-Government Department may please move the motion for the passing of the Bill.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

এই বিলের যে আলোচনা হয়েছে ত'তে এটা বোঝা গেল যে বিলের ধারা সম্বন্ধে হাউসে কোন পক্ষের কোন আপত্তি নেই এবং কেউ কোন সংশোধনী প্রস্তাব দেন নি—তার থেকেই সে কথা সমর্থিত হচ্ছে। কাজেই আমি আর কথা বাড়িয়ে সদস্যদের সময় নস্ট করবো না—তবে ইলেকটোরাল রোল তৈরী করার ব্যাপারে যে কিছু গোলমাল হয় সে আমরা সবাই জানি। স্বভাবত এই সরকার ভবিষ্যতে ইলেকটোর্যাল রোল তৈরী করার ব্যাপারে এবং ভবিষ্যতে ইলেকশন পরিচালনার ব্যাপারে তাদের অধিকারের মধ্যে যে সংশোধন করার সম্ভাবনা আছে সেই সম্ভাবনা পূর্ণরূপে সদ্ব্যবহার করবেন এই আশ্বাস আমি দুই পক্ষেরই সদস্যদের দিতে পারি।

**Shri Hara Prasad Chatterjee:**

মিঃ স্পীকার স্যার, মাননীয় ফজলুর রহমান সাহেব, আর এক ভদ্রলোক খুব উপদেশ দিলেন এবং আইন আমরা পড়ি নি, এইসব কথা বললেন—কিন্তু কথা হোল যে কথাগুলি আমি বললাম তার জবাব কিন্তু কেউ দিতে পারলেন না যে একই নাম একই পিতার নাম চার জায়গায় আছে, একই কনস্টিটিউয়েন্সির ভিতর, সেটা কি করে হোল—তার জবাব হোল না এবং ৯০০ লোক একটা ঘরের ভিতর কি করে ভোটার হোল তার জবাব কিন্তু হোল না। ঐ ভদ্রলোক জেনে রাখুন যে আমি এইরকম পাঁচ হাজার অবজেকশন দিয়েছিলাম যে এদের নাম বাদ দেওয়া উচিত, তাদের একজনেরও নাম বাদ দেওয়া হয় নি—তখন সরকার করেন নি। মিঃ স্পীকার স্যার, আমার বলবার ইচ্ছা ছিল না—তবুও আর একটা জিনিস বলা দরকার। শুধু ভোটার লিস্ট নয়, তার পরের ব্যবস্থা আপনি একটু শুনুন, সেটা হোল ১৬ই ফেব্রুয়ারি ১৯৬৭ সালের যুগান্তর এবং দৈনিক বসুমতীতে বেরিয়েছিল।

[2-10—2-20 p.m.]

ভোট তো দিলেন, কিন্তু দিলেন কোথায়? দেখা গেল যে বাক্সের ভেতরে ভোট ফেলে এলেন সে বাক্স তালাচাবি বন্ধ থাকলেও খুলে ফেলা যায়। সেটা কে বললেন বা কে ডিমনস্ট্রেশান দেখালেন? তিনি হলেন প্রাক্তন এম পি শাহ মহম্মদ। তিনি কংগ্রেসে ছিলেন, এবারে কংগ্রেসে নমিনেশান না পেয়ে কংগ্রেস বিরোধি হয়েছেন। নির্বাচনের সময় প্রথমেই তিনি ইলেকশান অফিসারকে বললেন যে, "মহাশয়, আমি বাক্স পরীক্ষা করতে চাই। ইলেকশান অফিসার বললেন, ঠিক আছে, বাক্স পরীক্ষা করুন।" সব বন্ধ করে দেওয়া হল, তিনি সেই চাবি তালা দেওয়া বাক্স খুলে ফেললেন, খুলে তিনি দেখিয়ে দিলেন যে তালা চাবি দেওয়া থাকলেও বাক্স খোলা যায়। তখন ইলেকশান অফিসার আর একটা বাক্স নিয়ে এলেন তারপর আরো বাক্স তিনি নিয়ে এলেন, কিন্তু সেই ভদ্রলোক খুলে ফেললেন। এইরকমভাবে খুলে তিনি দেখিয়ে দিলেন যে এইভাবে বাক্স খোলা যায় এবং ব্যালট পেপার বদল করে দেওয়া যায়। এটা কারা করেছেন? এইসব কাগজ বলছেন যে এটা কংগ্রেসীরাই করেছেন। জাল ব্যালট পেপার তৈরি করে এইরকমভাবে বাক্সের ভেতরে পুরে দেওয়া হয়। ফলে ভোট যা দেওয়া হয় সেটা অন্যরূপ

হতে পারে। দেখা যায় যে আসল সময়ে ৬০ ভাগ কংগ্রেসের পক্ষে আর ৪০ ভাগ বিপক্ষে করে ঐভাবে বাক্স খুলে ভোট দেওয়া হয়। এটা বিহারে ঘটেছিল। এই ভদ্রলোক বিহার থেকে নির্বাচনে দাঁড়িয়েছিলেন এবং তিনি এটা দেখিয়েছিলেন। তিনি একজন প্রাক্তন এম পি তাঁর বক্তব্য কাগজে রিপোর্টেড হয়। আমার পর ফজলুর রহমান সাহেব বলবেন, আশা করি তিনি এ সম্পর্কে কিছু বলবেন। এই বলে আমি শেষ করছি।

The motion of Shri Somnath Lahiri that the Calcutta Municipal (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed was then put and agreed to.

## The Howrah Municipal (Amendment) Bill, 1967.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to introduce the Howrah Municipal (Amendment) Bill, 1967.

(Secretary then read the title of the Bill)

Sir, I place a statement required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly

Sir, the provisions of the Calcutta Municipal Act, 1951, relating to the elections as they stood before the commencement of the Howrah Municipal Act were applicable to the first general election of the Councillors of the Howrah Municipal Corporation due to be held in May next. Certain amendments to the said provisions of the Calcutta Municipal Act having been made with a view to reduce the costs of election, which was urgently necessary so to amend the Howrah Municipal Act, 1965, that the first general election might be held according to the amended provisions of the Calcutta Municipal Act and as the Houses of the Legislature were not then in session the necessary amendments to the Howrah Municipal Act were made by promulgation of the Howrah Municipal (Amendment) Ordinance, 1966 (West Bengal Ordinance No. XXII of 1966).

Sir, I beg to move that the Howrah Municipal (Amendment) Bill, 1967 be taken into consideration.

Sir, according to the first proviso to section 6(1) of the Howrah Municipal Act, 1965, provisions of the Calcutta Municipal Act, 1951, relating to the election of Councillors as in force in Calcutta immediately before the date of commencement were applicable also to such election of the Howrah Corporation. It was not then contemplated that any amendment of the provisions of the Calcutta Municipal Act relating to the election would be undertaken between the date of commencement of the Howrah Municipal Act and the date of constitution of the Howrah Municipal Corporation and so no provision was made for the application of any such amended provisions to the area of Howrah Corporation.

But such amendment being proposed to be made in the Calcutta Municipal Act, 1951, it is necessary to provide in the Howrah Municipal Act also such amendment as may be made applicable to the area of the Howrah Municipal Corporation by a notification published in the Official Gazette and so necessary amendment is proposed to be made in section 6 of the Howrah Municipal Act, 1965, by means of the present Bill.

**Shri Brindaban Behari Bose:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া মিউনিসিপ্যালিটি এই প্রথমবার কর্পোরেশনের রূপ ধারণ করতে যাচ্ছে এবং প্রাপ্তবয়স্কের ভোটাধিকার বোধহয় এই প্রথম হাওড়া মিউনিসিপ্যালিটির মধ্যে হচ্ছে। আমাদের পূর্ববর্তি কলিকাতা কর্পোরেশনের সদস্য হরপ্রসাদবাবু যে অভিযোগ করলেন

হাওড়া মিউনিসিপ্যালিটির এলাকার মধ্যে প্রায় একই ধরনের অভিযোগ যথেষ্ট পাওয়া যায়। আমি কয়েকটি উদাহরণ আপনার সামনে রাখতে পারি। ৭৬নং বনবিহারী বসু রোডে, যদিও ৬টি কামরার একটি ছোট বাড়ী। সেখানে সাড়ে চার শত ভোটার অর্থাৎ প্রত্যেক মানুষকে যদি খেজুরের মত প্যাক করে পর পর রাখা যায় তাহলেও সেখানে তাঁদের একোমোডেইট করা যায় না। এই রকম ধরনের কয়েকটি বাড়ীঘর ঐ রাস্তার উপর আছে। যদি ইন্ডাস্ট্রীয়াল এরিয়া আমাদের যে সমস্ত ভোটার তাঁরা যে মিলে কাজ করেন, সেখানে তাঁদের মিলের অন্তর্ভুক্ত করা হয়েছে। কাজেই, এই বিল আমি সমর্থন করছি বটে, যদিও হাওড়া মিউনিসিপ্যালিটি কর্পোরেশন হতে চলেছে এই প্রথমবার তবুও যথেষ্ট ভোটার লিষ্ট করে সংশোধন করার সুযোগ দেওয়া উচিত। স্যার, হাওড়া কর্পোরেশনের নির্বাচন বোধহয় ১ মাস, দেড় মাসের মধ্যে হতে চলেছে। এই অল্পদিন সময়ের মধ্যে যদিও সংশোধন করা অসম্ভব তবুও আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে যতটুকু সম্ভব অন্ততঃ ইনডাস্ট্রিয়াল এরিয়া যেখানে এই ধরনের অত্যন্ত গুরুত্বপূর্ণ অভিযোগ সেখানে অন্ততঃ সংশোধন করার সুযোগ দিন, প্রভিসান দিন। তাহলে হাওড়াবাসী নিশ্চয়ই এই বিলটি সমর্থন করবে। এই প্রথম কর্পোরেশন যা চালু হতে যাচ্ছে, সুষ্ঠুভাবে কর্পোরেশন কার্য পরিচালনা করবেন বলে হাওড়াবাসী মনে করেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Netai Bhandari:**

মাননীয় অধ্যক্ষ মহাশয় যে ভোটার তালিকা নিয়ে এতক্ষণ এখানে আলোচনা হয়েছে তার একটা মস্তবড় ত্রুটি সংশোধনের ক্ষেত্রে যাঁদের নাম ইনক্লুড করতে চান, তাঁরা দরখাস্ত করে, প্রমাণ উপস্থিত করে, তাঁদের নামটা ইনক্লুড করতে পারেন। কিন্তু যেখানে অবজেকসান-এর ক্ষেত্র সেখানে কিন্তু অবজেকসান দিয়েও নামটা বাতিল করা যায় না। সুতরাং যে হাজার হাজার জাল ভোটার এনলিষ্টেড রয়েছে তাঁদের ঐ ভোটার লিস্ট থেকে নাম বাতিল করার ব্যাপারে একটা কোন ব্যবস্থা কিছু হওয়া দরকার, তা নাহলে ঐ জাল ভোটার বাতিল করার ব্যাপারে কিছুতে [illegible] না। এই অভিজ্ঞতা আমাদের আছে। কারণ, এই অবজেকসান-এর ব্যাপারটা, অবজেকসান-এর মামলাটা, এমনভাবে ইলেকসান অফিস থেকে করা হয়েছে যে সেখানে যিনি অবজেকসান করেন তাঁকে প্রমাণ করতে হয় কেস, তার মানে—একজন ১৮ বছরের যুবকের যদি ২১ বছর বয়স দেখিয়ে ভোটার লিষ্টে তোলা হয়, এখন আমি যদি অবজেকসান করি তাহলে আমাকে প্রমাণ করতে হবে যে ঐ ভদ্রলোকের বয়স ২১ বছর নয়, তাঁর বয়স ১৮ বছর। এখন আমার পক্ষে কি এই প্রমাণ উপস্থিত করা সম্ভব যাতে করে আমি এই প্রমাণ করতে পারি? এই জন্যই এই অসুবিধাটা অবজেকসান-এর ক্ষেত্রে, সেজন্যই এই অবজেকসান-এর ব্যাপারে ভোটার লিষ্টের যে ধারা বা নিয়ম আছে এটা পরিবর্তন করা যদি না যায় তাহলে সঠিক ভোটার লিষ্ট তৈরী করা যাবে না। সেজন্য মন্ত্রিমহায়ের দৃষ্টি এদিকে আকর্ষণ করছি। এবং প্রয়োজনীয় যে রীতিনীতি আছে তার যদি প্রয়োজনীয় সংশোধন করা যায়, যাতে প্রকৃত ভোটার লিষ্ট তৈরী করা যায়। সেজন্য মন্ত্রিমহাশয়কে এই বিষয়ে একটু উদ্যোগী হওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

The motion of Shri Somnath Lahiri that the Howrah Municipal (Amendment) Bill, 1967, be taken into consideration, was then put and agreed to.

Clauses 1, 2, 3 and Preamble

The question that clauses 1, 2, 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that the Howrah Municipal (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

[2-20—2-30 p.m.]

**Shri Saila Kumar Mukherjee:** Sir, on the Third Reading of the Bill I extend by full support to it. Since yesterday all the Bills that are coming up for consideration are validating Ordinance Bills all of which were decided upon by the previous Ministry and, consequently, the policies

having been fully accepted by the present Government we cannot h fully support them. Some of my friends have raised questions which a quite irrelevant. The present Bill is just trying to line it up with the A which since 1920 prevailed as an anomaly between Howrah and Calcutt Howrah was unfortunately governed by several Acts, Bengal Municipa Act and certain sections of the Calcutta Municipal Act extended Howrah. This is for the first time attempt is being made of Howrah bein made a Corporation, and the lacunae that prevailed whereby certain pro sions of the old Calcutta Municipal Act were being extended Howrah, under thhis Bill all those anomalies are being washe off. Howrah Municipal Corporation will now have its own independe Act to run itself as a municipal body. We cannot but suppo this Bill. Anomalous position will now go. Other questions hav been raised by some friends and also some confusion has bee expressed about the voter list. This House has already passed a B All the provisions of the Assembly electoral roll have been adopte for this new Corporation and also other municipalities, the policy hav been just as in the case of Gram Panchayat elections—we go by the vote list of the Assembly constituencies, so also in urban areas. In munic p elections this is for the first time we are going by the Assembly consi tuencies. Any objection or any question of inclusion, certainly, will governed by the electoral roll that prevailed in the case of Legislat Assembly. There will be no bar for anyone even at the last moment paying a few annas to have this name included. Steps have already bee taken by the Government so that all issues of inclusion and objection w be validly met. Sir, this is for the first time in Howrah, on the other s of the river, there is going to be a Corporation on the lines of the Calc Corporation. And I hope all sections in this House will give their bl sings to this Bill, so that the new Corporation which is going to be elec extending up to Bally area, may have the blessings of a fully democra civic conception which this law contemplates.

We wholeheartedly support this Bill.

**Shri Somnath Lahiri:**

মাননীয় স্পীকার মহাশয়, এই বিলে নূতনত্ব কিছু নেই। ক্যালকাটা কর্পোরেশ এ্যামেণ্ডিং বিল যেটা পাশ হোল হাওড়ার ক্ষেত্রে তাকে নূতন করে প্রয়োগ করা এই ছিল এ বিলের উদ্দেশ্য। ইলেকটোরাল রোল তৈরী করা সম্পর্কে যে ডিফেক্ট থাকে সে সম্বন্ধে মানন সদস্যেরা অভিযোগ করেছেন। ইলেকটোরাল রোলে যে ডিফেক্ট থাকে তার প্রধান কারণ বোধহ এই রোল তৈরী করবার জন্য যে সমস্ত লোক ভারপ্রাপ্ত আছেন তাঁদের কর্তব্যে কিছুটা ত্রু থেকে যায়। এটা রাজনৈতিক কারণে হতে পারে বা গাফিলতির কারণেও হতে পারে। যাহো ত্রুটির জন্যই সাধারণতঃ এটা হয়ে থাকে। যখন আমরা বিরোধী পক্ষে ছিলাম তখন আমাদে তিক্ত অভিজ্ঞতা ছিল এবং মাননীয় সদস্য যেটা এক্সপ্রেস করেছেন সেকথা সত্য। আমি এটু আশ্বাস দিতে পারি আমাদের সরকারের আইনসঙ্গত ক্ষমতার মধ্যে রোল তৈরী করার ব্যাপা যতখানি হস্তক্ষেপ করা সম্ভব সেই হস্তক্ষেপ করা হবে এবং তাতে বিরোধী পক্ষ বা সরকার পক্ষ এরকম বিবেচনা না ক'রে প্রকৃত ভোটার যাতে এনরোল্ড হতে পারে সে বিষয়ে সাহায্য করাই হবে আমাদের কর্তব্য। এই বিল যেটা আমি পাশ করবার জন্য উপস্থিত করছি হাওড়া সংক্রান্ত এই বিলে হাওড়া কর্পোরেশন তাদের ইলেকসনের ব্যবস্থা গ্রহণ করেছিল। এই সূত্র ধরে আমি একটা কথা বলতে চাই যেকথা ওঠেনি। একথা না উঠলেও এ সম্পর্কে আমার কাছে রিপ্রেজেন টেসন এসেছে এবং সেটা হচ্ছে হাওড়া কর্পোরেসন যখন গঠিত হোল তখন তার মধ্যে বালি মিউনিসিপ্যালিটিকে অন্তর্ভুক্ত করা হয়েছিল। বালি অঞ্চলের অনেকে আমার কাছে রিপ্রেজেন টেসন করেছে যে তাঁরা এটা পছন্দ করছেন না, তাঁরা হাওড়া কর্পোরেসনের অন্তর্ভুক্ত হতে চান না। আমি তাঁদের বলতে চাই তাঁদের এই অভিযোগের কিছুটা সঙ্গত কারণ থাকতে পারে কিন্তু আপাততঃ এই অভিযোগ অনুসারে বালিকে আলাদা করে এবং হাওড়াকে আলাদা করে

যদি নূতন করে কিছু করতে হয় তাহলে সমস্ত জিনিস পিছিয়ে যাবে এবং তাতে দুপক্ষেরই ক্ষতি হবে বলে আমার ধারণা। সেইজন্য বালির বন্ধুদের কাছে আমি অনুরোধ করছি যে, যদি তাঁদের সংগত অভিযোগ থাকে তাহলেও তাঁরা তাঁদের সেই অভিযোগ সম্বন্ধে এখন শান্ত থাকুন, ভবিষ্যতে আমরা দুটি জিনিসই পুনর্বিবেচনা করব এবং দরকার হলে বালির জন্য অন্য ব্যবস্থা করা যেতে পারে। এই সময় তাঁরা বিক্ষুব্ধ হবেন না এবং আমি আশা করব যাতে নির্বাচন নির্বিঘ্নে হতে পারে এবং কর্পোরেসন প্রতিষ্ঠিত হতে পারে সেদিকে তাঁরা লক্ষ্য রাখবেন।

The motion of Shri Somnath Lahiri that the Howrah Municipal (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Calling attention to a matter of urgent public importance

**Dr. Prafulla Chandra Ghosh:** Sir, with reference to the calling attention notice given by Shri Sachindra Mohan Nandi on the subject of critical food situation due to non-supply of modified rationing in the rural areas in the district of Nadia, I rise to make the following statement.

The present food situation in the district of Nadia is not so critical. There has not been steeper rise in the price of rice in the district and the maximum price of rice per kilogram in the Nadia Sadar on 22nd March, 1967 was Rs. 1.44 and the same on 29th March 1967 was Rs. 1.42 two paise less. The minimum price on 22nd March 1967 was Rs. 1.35 and on 29th March 1967, it was Rs. 1.36 per kilogram. This cannot be called a steep rise. Wheat and wheat products through modified rationing were distributed as follows during the last two weeks: Week ending on 18th March, 1967—2,670 quintals and week ending on 25th March, 1967—2,396 quintals.

## Legislation

### The Pschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1967

[2-30—2-40 p.m.]

**Shri Nani Bhattacharjee:** I beg to introduce the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1967.

(Secretary read the title of the Bill)

Sir, the reconstitution of the Paschim Banga Ayurvedic Parishad established with effect from 1st June, 1962, under section 3 of the Paschim Banga Ayurvedic System of Medicine Act, 1961 (West Bengal Act XIII of 1961) was due in June 1966, under section 2(1) of the Act. The reconstitued Parishad was to consist, among others, some elected representatives of the registered Ayurvedic practitioners from the different areas of the State, namely, the Presidency Division, Burdwan Division and Calcutta and Howrah municipal areas. As the Act was passed before the creation of the Jalpaiguri division in the State, no provision was made therein for election of members by the registered Ayurvedic practitioners of the Jalpaiguri division. Consequently, no action could be taken for the reconstitution of the Parishad as provided in the Act. It was not also considered desirable to allow the present Parishad consisting entirely of nominated members to continue for an indefinite period under section 11(2) of the Act. Amendment of the Act providing for election of 2 additional members of the Parishad from the Jalpaiguri division was, therefore, found

immediately necessary to enable the Parishad to initiate steps for its re-constitution. As it was thought that enactment of a Bill after passage through both Houses of the legislature will take time, it was decided to bring in necessary amendment of the Act by promulgating an Ordinance. It was also decided to include in the Ordinance certain other minor amendment to the Act which were considered necessary for better and efficient working of the same. The Paschim Banga Ayurvedic System of Medicine Ordinance, 1966, was accordingly promulgated by the Governor on 9th June, 1966.

Sir, I beg to move that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1967, be taken into consideration.

আমি এ সম্বন্ধে একটি কথা বলতে চাই যে আপনি আজকে শুনেছেন যে একটি অর্ডিন্যান্স হয়েছিল, জারী আছে বা ছিল এবং সেই অর্ডিন্যান্সকে আমি আইনে পরিণত করতে চলেছি। এই বিল ৯টা ধারা আছে। এবং আপনি জানেন যে পশ্চিমবঙ্গে যে আয়ুর্বেদ পরিষদের যে পুনর্গঠন সেই পুনর্গঠন আগেই হওয়া উচিত ছিল। এই আইনানুসারে এই পুনর্গঠিত পরিষদে বিভিন্ন এলাকায় যেমন বর্ধমান ডিভিসন, কি প্রেসিডেন্সি ডিভিসন, কি হাওড়া ডিভিসন, কি কলকাতা মিউনিসিপ্যাল এলাকায় বা কর্পোরেশন এলাকায় প্রতিনিধি সেই আইনানুসারে সেই পরিষদে থাকার কথা। ঠিক তেমনি আমরা দেখলাম যে পরবর্তীকালে যখন জলপাইগুড়ি ডিভিসন ১৯৬৩ সালে তৈরী করা হয়েছিল, তখন সেই জলপাইগুড়ি ডিভিসন থেকে অতিরিক্ত দুজন প্রতিনিধি এই পরিষদে থাকার কথা। এ পর্যন্ত বরাবরই একটি নমিনেটেড পরিষদ ছিল। সুতরাং সেই নমিনেটেড পরিষদ থাকবে এটা আমরা চাই-নি। এবং তাড়াতাড়ি সেটা যাতে পুনর্গঠিত করতে পারা যায়, তারজন্য আমরা চেষ্টা করেছিলাম। সেই জায়গায় আগে যে সরকার ছিল, তাঁরা তখন সাধারণ যেটা নিয়ম যখনই কোন আইন সংশোধন করবার দরকার পড়বে, তখন সেটা বিল আকারে আসবে। যেহেতু বিধানমণ্ডলীর অধিবেশন সেই সময় ছিল না, সেইজন্য সেটা অর্ডিন্যান্স আকারে এনে সেই পুরান আইনকে পরিবর্তন সাধন করতে হয়েছিল এবং পরবর্তীকালে যখন আবার আইনসভার অধিবেশন হয়, সেই সময়ও সেই অর্ডিন্যান্সটিকে আইনে পরিণত করবার জন্য বিল আকারে এনে সংশোধন করা হয় নাই। এটা না হবার দরুন সেই অর্ডিন্যান্সই চলে আসছে। এবার আমরা সেই পুরানো আইনের কতকগুলি জায়গায় যথাযথভাবে সংশোধন করে সেই পরিষদকে পুনর্গঠিত করবার জন্য যে ব্যবস্থা তা আমি কার্যকরী করতে চাই।

এ ছাড়াও পরিষদের পুনর্গঠন ও তার প্রতিনিধি বা সদস্য সংখ্যা বৃদ্ধির প্রশ্নেই শুধু নয়, তা ছাড়াও আরো কিছু পরিবর্তন সাধিত হয়েছে। যেমন ধরুন আগের আইনে ছিল সেখানে মাত্র দু'বছর যিনি কবিরাজী প্রাকটিস করে আসছেন, তাঁর নাম রেজিস্ট্রি তালিকাভুক্ত করতে হবে। এই রেজিস্ট্রেসনের মেয়াদ মাত্র দু-বছর দেওয়া হয়েছিল। আমি দেখছি বিভিন্ন কবিরাজী প্রাকটিস করেন, আয়ুর্বেদ চিকিৎসা করেন বিভিন্ন জায়গায় মফঃস্বলে যাঁরা ছড়িয়ে আছে--মাত্র দু-বছরে তাঁদের নাম রেজিস্ট্রি তালিকাভুক্ত করার ব্যাপারে খুব অসুবিধা হয় এবং অনেক ক্ষেত্রে তা করাতেও পারেননি। সেইজন্য বিভিন্ন জায়গা থেকে যাঁরা প্রতিনিধিত্ব করেন তাঁরা বললেন যে তাতে অনেক অসুবিধা হচ্ছে, অনেকে রেজিস্ট্রি তালিকাভুক্ত হয় নাই। অথচ এতদিন ধরে তাঁরা প্রাকটিস করছেন। সেইজন্য পুরানো আইন সংশোধন করার প্রয়োজন ছিল এবং দু-বছরের জায়গায় ৫ বছর করতে হয়েছে। তা ছাড়া আরও কিছু খুটিনাটি সংশোধন করতে হয়েছে। পুরানো আইনের অসুবিধাগুলি দূর করাই এই সংশোধনের মুখ্য কারণ। তা সত্ত্বেও বলতে পারা যায় যে এটা এমন কোন নূতন পরিবর্তন নয়। আগে যে অর্ডিন্যান্স ছিল, সেটাকে আইনে পরিণত করবার জন্য এই বিল আপনাদের কাছে উপস্থাপিত করা হয়েছে। আশা করি আপনাদের সকলের সমর্থন আমি এ ব্যাপারে পাব।

**Shri Pramathanath Dhibar:**

মিঃ স্পীকার, স্যার, এই বিল প্রথম যখন ১৯৬১ সালে আসে, তখন আমি এই বিধানসভার সদস্য ছিলাম। তখন আমি আশা করেছিলাম যে বাংলাদেশে যে সমস্ত কবিরাজকুল রয়েছে

তাদের রিকগনাইজ করে এবং আয়ুর্বেদ ঔষধ যাতে রিসার্চ করা হয়, তার জন্য সরকারের তরফ থেকে চেষ্টা করা হবে। কিন্তু আমরা এখনও পর্যন্ত তার কিছুই দেখতে পাচ্ছি না। সরকারের তরফ থেকে এই আয়ুর্বেদিক সীষ্টেম-এর চিকিৎসাকে ঠিকভাবে উন্নত করবার জন্য চেষ্টা করছেন কিনা, বা এ সম্বন্ধে কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, তা আমরা জানতে পারছি না। মাননীয় মন্ত্রিমহাশয় যা বললেন যে, যারা এতদিন ধরে আয়ুর্বেদিক সিস্টেমে বিশ্বাসী হয়ে, আয়ুর্বেদ কবিরাজ হিসাবে চিকিৎসা করছেন, তাদের রেগুলারাইজ করে, তাদের আরও দু-বছর থেকে পাঁচ বছর পর্যন্ত, রেজিস্ট্রেশনে তালিকাভুক্ত করবার মেয়াদ বাড়িয়ে দেওয়ার প্রয়োজন রয়েছে। এই অর্ডিনেন্সটা অবশ্য, পূর্বতন সরকার খুব অনুচিৎ বলে মনে করে-ছিলেন বলেই, এই অর্ডিনেন্স করেছিলেন এবং বর্তমান সরকার সেই অর্ডিনেন্সটাকে বিল আকারে রূপ দিয়ে সেটা আমাদের সামনে উপস্থাপিত করেছেন বলে, আমি তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Gopika Ranjan Mitra:**

মিঃ স্পীকার স্যার, এই বিলটা সম্পর্কে আমার বিশেষ কিছু বলবার নেই, কারণ অর্ডিনেন্স-কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আজ আইনে পরিণত করছেন। এবং তার রিপ্রেজেনটেসান এর দিক থেকে যে অসুবিধা ছিল, তখন জলপাইগুড়ি ডিভিসন ছিল না, তখন জলপাইগুড়ি ডিভিসনের কোন রিপ্রেজিনটেটিভ এই পরিষদে আসতে পারতেন না। আজকে জলপাইগুড়ি ডিভিসন তৈরী হয়েছে, সেখান থেকে তাদের রিপ্রেজেনটেটিভ আসছে। সেদিক থেকে আমার বলবার কিছু নেই। তবু এই সুযোগ নিয়ে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলছি আমাদের দেশে আয়ুর্বেদ একটা অতি প্রাচীন চিকিৎসা বিদ্যা এবং অনেক দিন ধরে অবহেলিত হবার ফলে, আমাদের দেশে এর যে উপকারিতা ছিল, তা ক্রমে ক্রমে অনেক কমে গিয়েছে। কিন্তু গত মন্ত্রিসভায় প্রথম এই বিল এনে আয়ুর্বেদকে একটা [illegible] দেবার [illegible] তরফ থেকে চেষ্টা করেছিলেন। কবিরাজী সীসটেম-এও যে চিকিৎসা [illegible] চিকিৎসায় বহুজন বহু উপকার পেয়ে আসছেন। সেই উপকার যাতে সবাই [illegible] ব্যবস্থা করা একান্ত প্রয়োজন হয়ে উঠেছে। আমরা শুধু এই বিলটাকে এখানে পাশ করিয়ে [illegible] এই বিলের [illegible] কিছু সংশোধন [illegible] দিকে [illegible] হবে না।

আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয়কে বিশেষভাবে অনুরোধ করবো যে যাতে এই প্রাচীন চিকিৎসা বিদ্যাটি তার যথোপযুক্ত সম্মান লাভ করতে পারে তার জন্য যেন ব্যবস্থা করেন।

[2-40—2-50 p.m.]

**শ্রী[illegible] সৈয়দঃ** মাননীয় স্পীকার মহাশয়, আয়ুর্বেদ চিকিৎসা শাস্ত্র ভারতের একমাত্র নিজস্ব জিনিস, একমাত্র চিকিৎসা এবং একমাত্র নিজস্ব সম্পদ। একে রক্ষা [illegible] আমাদের রয়েছে এবং এর পরিপূর্ণ মর্যাদা আমাদের দেওয়া কর্তব্য। সুতরাং এ বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার আমি কোন বিরোধিতা করছি না তবে এর সঙ্গে সঙ্গে এই কথা বলছি যে আয়ুর্বেদের রেজিস্ট্রেশন এই সমস্ত কবিরাজকে দেওয়া হবে তাঁদের চিকিৎসার মান, ষ্ট্যান্ডার্ড, সেটা ঠিকমত বুঝে তবে তাঁদের দেওয়া উচিত। এটা যেন শুধু দু'বছর বাড়িয়ে নিচ্ছেন এই জন্য নয় যে এই সরকারকে বাঁচিয়ে রাখার জন্য মকরধ্বজ ব্যবহার করবেন, সত্যিকারের রেজিস্ট্রেশন তাঁদেরই দেওয়া দরকার যাঁদের সেই রকম মান আছে। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীননী ভট্টাচার্যঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবশ্য এই বিলের আলোচনা কিছু [illegible] তবে এইটুকু প্রতিশ্রুতি দিতে পারি যে আয়ুর্বেদ চিকিৎসাকে তার যথাযোগ্য মর্যাদা দেওয়ার ব্যাপারে এই সরকারের তরফ থেকে কোন ত্রুটি হবে না। আর একটা কথা এই প্রসঙ্গে এই সঙ্গে বলতে পারি যে কোন একজন বন্ধু বলেছেন যে যাঁরা কবিরাজ তাঁদের কবিরাজি চিকিৎসায় জ্ঞান বা মান দেখে তারপরে তাঁদের যেন রেজিস্টারের তালিকাভুক্ত করা হয়। এই প্রসঙ্গে গতকাল মাননীয়

সদস্যদের কেউ কেউ বলেছিলেন যে এই রকম ধরনের রেজিস্ট্রেশন সম্বন্ধে কিছু অভিযোগ আছে যেটা হল এই যে তাঁরা এই রকম খুসীমত রেজিস্ট্রেশন দিয়ে যাচ্ছেন এবং সেখানে নাকি টাকাকড়ির ব্যাপারও কিছু আছে। যদি সেই রকম কোন কনক্রিট অভিযোগ থাকে তাহলে মাননীয় সদস্যদের অনুরোধ করছি তাঁরা সেই অভিযোগ যেন স্বাস্থ্য দপ্তরের কাছে আনেন। আর একটা কথা হচ্ছে এই প্রসঙ্গে যে আইনের ব্যাপারে যেটা ছিল সেটা হচ্ছে এই যে রেজিস্ট্রেশন আইনে সরকারের রেজিস্টারার নিয়োগ করার ব্যাপারে বা এই সমস্ত ব্যাপারে স্বাস্থ্য দপ্তরের কোন ক্ষমতা আইনগত ছিল না এবং সেক্ষেত্রে আমরা কি করা উচিত সেটাও দেখছি। এইটুকু আমি বলতে পারি কবিরাজি চিকিৎসার সঙ্গে যাঁরা জড়িত তাঁদের জ্ঞান এবং অভিজ্ঞতা, চিকিৎসক হিসাবে তাঁদের যে মান সেই মান দেখে যাতে তাঁদের রেজিস্টারের তালিকাভুক্ত করা হয় সেটাও এই সরকার দেখবেন এবং তার আনুসঙ্গিক ব্যবস্থা করার চেষ্টা করবেন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Shri Nani Bhattacharya, that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1967, be taken into consideration, was then put and agreed to.

Clauses 1, 2, 3, 4, 5, 6, 7, 8 and 9.

The question that clauses 1, 2, 3, 4, 5, 6, 7, 8 and 9 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nani Bhattacharjee:** Sir, I beg to move that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

**Shri Saila Kumar Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সংশোধনী আয়ুর্বেদ যে আইন মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে উপস্থিত করেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এটাও পুরাতন সরকারের আমলে গৃহীত নীতি এবং তিনি নূতন স্বাস্থ্যমন্ত্রী হিসাবে বাংলার নূতন চিকিৎসা বিজ্ঞানের উন্নতির জন্য তাঁর নূতন উদ্যমে আত্মনিয়োগ করার জন্য এবং আয়ুর্বেদ সম্বন্ধে নূতন বিল পরিচালনায় আরো একটু উদ্যোগী হওয়ার জন্য আমি আবেদন জানাবো। আয়ুর্বেদ ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় অত্যন্ত অবহেলিত ছিল। আমাদের আগে গুজরাট, মাদ্রাজ, কেরেলা, এবং অন্যান্য রাজ্যে আয়ুর্বেদ রাষ্ট্রীয় স্বীকৃতি লাভ করেছে এবং প্রায় মেডিক্যাল কলেজের সমান আয়ুর্বেদ বিজ্ঞানে, আয়ুর্বেদ শাস্ত্রে যাঁরা চিকিৎসা লাভ করতে চান, সুখ-সুবিধা দেওয়া হয়েছে। যখন আমরা দীর্ঘ ৩।৪ বছর ধরে আয়ুর্বেদ আইন পরিচালিত করবার চেষ্টা করি তখন বিভিন্ন রাজ্য থেকে এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই রাজ্যে নানা প্রশ্ন তোলা হয়েছিল তার মধ্যে একটা প্রশ্ন ছিল এটা কি শুদ্ধ আয়ুর্বেদ হবে, না আয়ুর্বেদ চিকিৎসার সঙ্গে আধুনিক বিজ্ঞান মিশ্র থাকবে। এই বিষয়ে আমাদের তদানীন্তন সরকারের দীর্ঘ প্রচেষ্টায় এই ব্যবস্থা হয়েছে যে আয়ুর্বেদ শাস্ত্রে যাঁরা শিক্ষা লাভ করবেন তাঁরা প্রাশ্চাত্য বিজ্ঞানে শিক্ষিত হবেন। মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয় এতদিনে নিশ্চয়ই অবগত আছেন যে পশ্চিমবাংলার একমাত্র আয়ুর্বেদ প্রতিষ্ঠান যামিনীভূষণ অষ্টাঙ্গ আয়ুর্বেদ বিদ্যালয়, হাসপাতাল অর্থাৎ আরোগ্যশালা এই রাষ্ট্রে একমাত্র প্রতিষ্ঠান ছিল। আপনার পূর্ণ বিলের আওতায় আছে, সরকারের উদ্দেশ্য ছিল রাষ্ট্রীয় পরিচালনায় আয়ুর্বেদ কলেজ ও আরোগ্যশালা নির্মাণ করা তার সঙ্গে আরো আছে যে আমরা জেলায় জেলায় আয়ুর্বেদ ডিসপেনসারি খুলবো এবং দু একটা জেলাতে খোলাও হয়েছে, এই জন্য যখন দেশে বহু দুস্থ পরিবার আছে যাদের ছেলেদের পক্ষে অত্যন্ত বেশী অর্থ ব্যয় করে মেডিক্যাল কলেজে পড়া দুরূহ, তখন বাংলাদেশের গ্রামে গ্রামে, বিভিন্ন জেলায় যে সমস্ত দুঃস্থ ছাত্ররা, যাদের সংস্কৃতের উপর বুৎপত্তি আছে, তারা যাতে

হচ্ছে আয়ুর্বেদ কলেজে প্রবেশ লাভ করতে পারে এবং চিকিৎসা করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। এই যামিনীভূষণ অষ্টাঙ্গ আয়ুর্বেদ কলেজ এখন বহু উন্নতির দিকে চলেছে এবং তার চিকিৎসা পদ্ধতি এখন অনেক উন্নত। কিন্তু আইনে যেখানে ল্যাকুনা বা ফাঁক ছিল যেমন একটা ডিভিসনের প্রতিনিধি ছিল না আপনি সেটা এখন পূরণ করেছেন। আয়ুর্বেদ বিদ্যা, চিকিৎসা, শিক্ষা পরিচালনার সঙ্গে যুক্ত আর একটা জিনিস যেটা পশ্চিমবঙ্গ আয়ুর্বেদ কাউন্সিল যাঁরা পাঠ্যক্রম নির্ধারণ করেন সেটা সরকারের আইনে অনুমোদিত, সেই পাঠ্যক্রম সম্বন্ধে সংঘর্ষ আয়ুর্বেদ শাস্ত্রের, আয়ুর্বেদ শিক্ষার প্রগতিতে বাধা সৃষ্টি করে। আপনি আপনার নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে নূতন আয়ুর্বেদ শাস্ত্রের প্রচার গ্রামে গ্রামে এমনভাবে করুন যে সেখানকার ছেলেরা রাষ্ট্রীয় স্বীকৃতি পাবার জন্য কলকাতায় যে কলেজ করা হয়েছে তাতে প্রবেশাধিকার পায়। এমন একদিন এসেছিল যখন ঐ প্রতিষ্ঠান মহাত্মা গান্ধী প্রতিষ্ঠিত করেছিলেন যামিনীভূষণ অষ্টাঙ্গ আয়ুর্বেদ বিদ্যালয় কিন্তু রাষ্ট্রীয় স্বীকৃতি তখন ওটা লাভ করতে পারেনি। দীর্ঘদিন ইংরাজ আমলে ঐ আয়ুর্বেদ চিকিৎসার উন্নতি অসম্ভব হয়েছিল কিন্তু স্বাধীনতার পর ভারতবর্ষের যেটা প্রাচীন ঐতিহ্য আয়ুর্বেদ শাস্ত্র তার প্রচার ও উন্নতি হওয়া চাই তখন আবার সেই পুরানো কথাই উঠেছিল কিন্তু আজকে বহু ছাত্র এর মধ্যে প্রবেশাধিকারের সুযোগ পাবে। আমাদের পশ্চিমবঙ্গে সবে দু-তিন বছর হল আইন হয়েছে, এই আইনে যেটা ফাঁক ছিল সেটা আপনি সম্পূর্ণ করাতে আমি আশা করবো আয়ুর্বেদ চিকিৎসা, আয়ুর্বেদ শিক্ষা এবং আয়ুর্বেদের প্রসার পশ্চিমবঙ্গে দ্রুত এই আইনের মধ্যে দিয়ে হবে। মাননীয় মন্ত্রিমহাশয় সেদিকে দৃষ্টি দেবেন। এই আইনকে আমি সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। এখন সরকার ভারতবর্ষে প্রথমে আয়ুর্বেদ আইন প্রচলিত করেন, যামিনীভূষণ অষ্টাঙ্গ আয়ুর্বেদ কলেজ প্রতিষ্ঠিত করেন এবং আয়ুর্বেদ শাস্ত্র যাতে প্রসার লাভ করে তার চেষ্টা করেন। এখন এই আইন পরিচালনা করার সম্পূর্ণ দায়িত্ব আপনার উপর ন্যস্ত হয়েছে, আমি আশা করবো সেই দৃষ্টিভঙ্গী নিয়ে এই দিকে তাঁদের দৃষ্টি নিবদ্ধ করবেন।

[3-10—3-20 p.m.]

**Shri Siddheswar Mandal:**

মাননীয় স্পীকার, স্যার, আয়ুর্বেদ সম্বন্ধে আমার পূর্বতন বক্তা শ্রীশৈলকুমার মুখার্জি মহাশয় যা বললেন তাঁর কথার একটু উত্তর দেওয়া দরকার এবং সেজন্য আমি দুই-একটি কথা বলব। প্রথমত আমাদের আগেকার মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, আমাদের দেশের জনসাধারণকে খাদ্যসমস্যা মেটাতে গেলে ফুড হ্যাবিট চেঞ্জ করাতে হবে। তেমনি স্যার আমরা দেখছি শৈলবাবু সেকথা বললেন আজকে আমাদের প্রচার করে মেডিক্যাল হ্যাবিট পরিবর্তন করা দরকার। কারণ হয়ত ঐ পক্ষের লোককে আইসব্যাগের বদলে মাথায় ঘৃতকুমারী লাগাতে চাইবে না। আর একটা কথা হচ্ছে, যদি তাদের সর্দিকাশি হয় তখন তারা ভেপোরাবের বদলে চ্যবনপ্রাশ খেতে চাইবে কিনা—সেটাও একটু ভেবে দেখতে হবে। আমাদের গ্রামাঞ্চলের লোকদের সম্বন্ধে শৈলবাবু যে কথা বলেছেন আমি সেটা অন্তরের সঙ্গে স্বীকার করি। সত্যি তারা গরিব লোক, তারা এই ঘৃতকুমারী বা চ্যবনপ্রাশ বা কম দামে যেসব ঔষধ হবে সেগুলি ব্যবহার করবে। কিন্তু স্যার, আমাদের সমাজের যাঁরা অ্যারিস্টোক্রেট লোক যাঁরা ভি-আই-পি লোক যাঁরা ঐ পক্ষে এখনও রয়েছে তাঁরা কি এই সমস্ত গ্রহণ করবেন? সেই কথাই আমাদের ভাবতে হবে। সেজন্য বলছি আমাদের মেডিকেল হ্যাবিট যা চেঞ্জ হয় তার জন্য প্রচারবিভাগ বাড়াতে হবে এবং সেটা আমরা করব একথা বলতে পারি এবং তার জন্য চেষ্টা করব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবজলে আহমেদ:** মাননীয় স্পীকার মহাশয় এই বিলে অংশগ্রহণ আমি করতে চাই এইজন্য, যদি আয়ুর্বেদশাস্ত্রকে আমাদের দেশে জনপ্রিয় করতে হয়, যদি আমরা মনে করি আয়ুর্বেদীয় চিকিৎসা আমরা জনপ্রিয় করব তা হলে এর ব্যবহারের দিকটায় একটু দৃষ্টি দেওয়া প্রয়োজন। এর ব্যবহার বলতে আমি এই মনে করি যে, কোন একজন কবিরাজের কাছে কোন ঔষধ যদি নেওয়া যায় তখন তিনি এমন কতকগুলি দুষ্প্রাপ্য গাছের নাম করেন যার রস ছাড়া এই ঔষধ ব্যবহার করা চলে না। সেসমস্ত গাছ আমাদের দেশ থেকে বিরল হতে চলেছে। আমার মনে হয়, যদি এই কবিরাজিটা আমাদের জনপ্রিয় করতে হয় তাহলে যে গাছ ঐ কবিরাজির জন্য

প্রয়োজন হয় সে গাছ সংরক্ষণ এবং তার চাষ করার দরকার। এ বিষয়ে আমার প্রস্তাব এই যে আমরা ব্লক করেছি। এই ব্লকের সীমানার ভিতর এমন প্লট বা এমন ব্যবস্থা থাকা দরকার যেখানে ব্লকের ব্যবস্থাধীনে বিভিন্ন রকমের দুষ্প্রাপ্য গাছের চারা বা বীজ দ্বারা চাষ করা যায় এবং সেগুলি সংরক্ষণ করা যায় তবেই আয়ুর্বেদের বহুল প্রসার সম্ভব হবে। অথবা যদি অন্য কোন ব্যবস্থা করা যায়, যাতে করে প্রয়োজনীয় গাছ-গাছড়া পাওয়ার ব্যবস্থা থাকে তাহলে আয়ুর্বেদ চিকিৎসা জনপ্রিয় করা যাবে। তাছাড়া আমার মনে হয় এটাকে জনপ্রিয় করার পথ চিরন্তন ...ই থেকে যাবে। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমাখনলাল দাস:** মাননীয় স্পীকার মহাশয়, খৃস্টপূর্ব বহু শতাব্দী আগে এই ভারতবর্ষ থেকেই বড় বড় কবিরাজ তাঁরা বিদেশে যেতেন। আমি সেদিন একটা বই পড়ছিলাম ... দেখছিলাম যে, পারস্যের হারুন-অল- রসিদের যখন অসুখ হয় তখন এই ভারতবর্ষ থেকে কবিরাজ গিয়ে তাঁর চিকিৎসা করেছিলেন। তারপর হুয়েন-সাঙ যখন চীন দেশ থেকে এখানে এসেছিলেন তিনি চীনে ফিরে যাবার সময় ভারতবর্ষ থেকে আয়ুর্বেদের অনেক বই তিনি নিয়ে গিয়েছিলেন এবং আয়ুর্বেদের চক্ষুরোগের চিকিৎসার যেসব ফরমুলা সেখানে চীন ভাষায় লেখা সব আছে। অতএব আয়ুর্বেদের গবেষণার জন্য গবেষণাগার এবং উচ্চশিক্ষিত লোক ... তারা রাজকোষ থেকে অর্থ পায় পড়াশোনার জন্য সেরকম একটা ব্যবস্থা করা উচিত। তারপর এক্সপেরিমেন্টের জন্য রিসার্চের জন্য যেরকম চেয়ার করা হয় সেই রকম গবেষণাগার করে এই শিক্ষিত ছেলেদের বা শিক্ষিত লোকদের যাতে আকর্ষণ করা যায় তার চেষ্টা করতে হবে এবং ভেষজবিজ্ঞান সম্বন্ধে অধিকতর সচেতন হওয়ার প্রয়োজন আছে। পৃথিবীর চিকিৎসাশাস্ত্র আজ এত উন্নত হয়েছে ভারতবর্ষের প্রেরণা নিয়ে ভারতীয় উদ্ভিদবিদ্যা থেকে। এটা আমাদের আর্থিক বুনিয়াদ গড়ে তোলবার উপায়। মকরধ্বজ রসায়নশাস্ত্রের একটা বড় কৃতিত্ব, এবং মকরধ্বজ এটা বহুদিন আগে আমাদের রাসায়নিক তাৎপর্যের ফলে হয়েছিল এবং এ জিনিস এখনও বিশ্বে স্বীকৃত। আমরা বৃটিশ আমলে দেখেছি ভারতবর্ষের উত্তম কোন জিনিস রক্ষা করবার কোন চেষ্টা করা হয় নি। ফলে ধীরে ধীরে আয়ুর্বেদের গৌরব নষ্ট হয়ে গিয়েছে সেই গৌরব পুনরুদ্ধারের জন্য চেষ্টা করা প্রয়োজন এবং ভাল ভাল ছাত্রদের এ বিষয়ে পড়বার ব্যবস্থা করে দেওয়া দরকার। এই বলে আমি এই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করছি।

**Shri Nani Bhattacharjee:**

মাননীয় স্পীকার মহাশয়, খুব বেশি কিছু আমার বলার নেই। এখানে সবাই এই বিলকে সমর্থন করেছেন এবং সমর্থন করতে উঠে যেসমস্ত কথা বলেছেন সেদিকে লক্ষ্য রেখে আমাদের সরকার আয়ুর্বেদ চিকিৎসার প্রসার যাতে বাড়ে তার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন।

অষ্টাঙ্গ আয়ুর্বেদ কলেজের কথা এখানে আলোচিত হয়েছে। এর গৃহ যাতে ভালভাবে নির্মাণ করা যায় তার জন্য ব্যবস্থা হচ্ছে—সে সম্বন্ধে বরাদ্দ ধরা হয়েছে। কলেজের যে খালি জায়গা আছে সেখানে নতুন ভবন তৈরি করার চেষ্টা করছি। এ ছাড়া রিসার্চ ব্যবস্থা সম্বন্ধে কিছু কিছু অভিযোগ পেয়েছি—তার মধ্যে আমি এখন যাচ্ছি না। কিন্তু শ্যামাদাস শাস্ত্রপীঠে যে রিসার্চ সেন্টার খোলা হয়েছে সেটা ঠিকভাবে খোলার ব্যবস্থার কথা আমরা বিবেচনা করে দেখছি এবং সরকার তার জন্য কিছু অর্থ বরাদ্দ করেছেন। এ সম্বন্ধে এক্ষুনি বেশি কিছু বলার নেই। ড্রাগ রিসার্চএর ব্যাপারে এক্ষুনি কিছু বলতে পারছি না। আমি এই প্রতিশ্রুতি এই হাউসকে দিতে পারি যে, আয়ুর্বেদ শাস্ত্রের যথাযোগ্য প্রসার এবং উন্নতির জন্য সরকার বিবেচনা করবেন। অষ্টাঙ্গ আয়ুর্বেদ কলেজ হাতে পাবার পর এখানে যেসমস্ত কর্মচারী কাজ করেন তাঁদের সকলকে এখনও অ্যাবজর্ব করা সম্ভব হয় নি। এটা তাড়াতাড়ি করার কথা আমরা ভাবছি এবং তাদের বেতন ইত্যাদি সম্বন্ধে অভাব-অভিযোগ যা আছে তার প্রতিকারের যথাসম্ভব চেষ্টা করব।

The motion of Shri Nani Bhattacharjee that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**(At this stage the House was adjourned for 20 minutes)**

[3-20—3-30 p.m.]

(After adjournment)

## The West Bengal Panchayat (Amendment) Bill, 1967.

**Shri Biswanath Mukherjee:** Sir, I beg to introduce the West Bengal Panchayat (Amendment) Bill, 1967.

(Secretary then read the title of the Bill)

Sir, I place a statement required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in West Bengal Legislative Assembly.

The first constitution of panchayats having been declayed as a result of the orders of the court in several areas assessment and realisation of taxes had come to a stand still. The provisions of the newly enacted section 68A regarding appointment of administrators do not cover cases where injunction order ewre passed before the election of the Pradhan. Hence the need for a new section 118A as a transitory provision complementary to section 68A. As the need for legislation was urgent it had to be effected through Ordinance.

Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1967, be taken into consideration.

**•Shri Paresh Chandra Coswami:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে পঞ্চায়েত বিলটি এখানে আনা হয়েছে সে সম্বন্ধে বিতর্ক আরম্ভ হওয়ার প্রারম্ভে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এখানে রাখতে চাই। আমাদের দেশে আমরা ঠিক করেছি গণতান্ত্রিক সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা করব এবং সেই লক্ষ্যকে সামনে রেখে আমরা পঞ্চায়েতরাজের প্রতিষ্ঠা করে চলেছি এবং পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে আমরা মনে করি গণতন্ত্রের সার্থক রূপায়ণ সম্ভব। এবং গণতন্ত্রের যে পরীক্ষা আমাদের চলছে গণতন্ত্র সার্থকভাবে আমাদের দেশে চলবে কিনা তার শেষ পর্যায়ে আমরা এসেছি এই পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠা করবার মাধ্যমে। আমাদের দেশের পঞ্চায়েত কতটুকু সাকসেসফুল হবে এই পরীক্ষার উপর তা নির্ভর করবে। যদি দেখি যে আমাদের দেশে পঞ্চায়েত সাফল্যলাভ করল না ব্যর্থ হয়ে গেল তবে গণতন্ত্র কথাও আমাদের নূতন করে ভাবতে হবে এবং তখন দেখব আমরা যেমন ভাগীরথীকে সাগর সংগম থেকে ফিরিয়ে নিয়ে যাওয়া সম্ভব কিনা গোমুখী পর্যন্ত তেমনি আবার গণতন্ত্রের পরীক্ষা নূতনভাবে আমরা সুরু করব। আমাদের সেই চিন্তা আবার আরম্ভ করতে হবে। আমরা অনেকে গণতন্ত্রের কথা বলি, জনরাজের কথা বলি, জনসাধারণের কথা বলি, কিন্তু সংগে সংগে একথা আমাদের ভাবা প্রয়োজন সেই জনসাধারণ যারা উপেক্ষিত ছিল অবহেলিত ছিল—হাজার হাজার বছর ধরে আমরা দেখেছি রাজতন্ত্র ছিল, তারপর মধ্যযুগে দেখেছি সামন্ততন্ত্র, তারপর বৃটিশ রাজত্বের সময় দেখেছি যে, সেই সাধারণ মানুষ যে অবহেলিত ছিল গত ২০ বছর কংগ্রেসের শাসনকালে আমরা মনে করব সেটা বড় সার্থকতা পঞ্চায়েতরাজের প্রতিষ্ঠার মাধ্যমে সেই অবহেলিত উপেক্ষিত সাধারণ মানুষের কাছে আমাদের ক্ষমতা এবং আমাদের যে অধিকার সে পৌঁছে দেওয়া এবং সেটা নির্ভর করবে আমাদের পঞ্চায়েতরাজের সাফল্যের মাধ্যমে এবং আমরাও এটা দেখেছি কয়েক বছরে পঞ্চায়েতের মাধ্যমে হয়ত অনেক ভুলত্রুটি ছিল প্রথম পর্যায়ে অনেক কিছু ইমপ্লিমেন্ট করতে অসুবিধা হতে পারে কিন্তু আমরা দেখেছি জনসাধারণ এগিয়ে এসেছে, তাদের দায়িত্ব সম্পর্কে সজাগ হয়েছে—যেখানে ইউনিয়ন বোর্ডের মাধ্যমে আমরা দেখেছি যে, একটা ইউনিয়নে ৯ থেকে ১০ জন সদস্য মিলে একটা ইউনিয়ন পরিচালনা করত সেই ইউনিয়নে দেখছি পঞ্চায়েত গ্রামসভা প্রতিষ্ঠার মাধ্যমে দশ গুণ কুড়ি গুণ লোকের মাধ্যমে নিজেদের শাসন নিজেদের দেশের নিজেদের এলাকায় যা কিছু অধিকার তা তাঁরা পালন করছেন এবং সার্থকভাবেই করছেন এটা আমরা দেখেছি। এই দেখে আমাদের মনে হয়েছে যে, আমাদের দেশে অনেকে আশংকা করেছিলেন যে, যেদেশে শতকরা ১০০ জন শিক্ষিত নয়, সেদেশে গণতন্ত্র সার্থকতা লাভ করবে না। কিন্তু আমরা দেখছি যে, আমাদের দেশের মানুষের যদি অধিকার দেওয়া যায়, যদি তাদের মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করা যায় তাহলে

সে, সে দায়িত্ব বহন করতে পারেন এবং কংগ্রেসী শাসনের বড় পরীক্ষা সেটা এবং সেই জনসাধারণের মাধ্যমে তাদের অধিকার প্রতিষ্ঠার মাধ্যমে কংগ্রেসের সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠার প্রথম ধাপে সার্থকভাবে রূপায়িত হয়েছে বলে আমি বিশ্বাস করি।

মাননীয় মন্ত্রিমহাশয় যে বিল আমাদের এখানে এনেছেন সেই বিলকে সমর্থন করবার আগে আর একটা আশংকার কথা বলি, সেটা হচ্ছে কিছুদিন আগে আমরা জেনেছি যে, মাননীয় ভূমিরাজস্ব-মন্ত্রী শ্রীহরেকৃষ্ণ কোঙার মহাশয় বলেছেন, যে ভূমি উপদেষ্টা কমিটিগুলি আছে এক একটা থানায় সেগুলি বাতিল করে দেওয়া হয়েছে, তার কারণ তাঁরা মনে করেছেন, পঞ্চায়েতগুলি জনসাধারণের প্রতিনিধিত্বমূলক নয়, তাঁরা মনে করেছেন অঞ্চল পরিষদ জনসাধারণের প্রতিনিধিত্ব করে না। আমি জানতে চাই, আজকে মাননীয় মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন—তাঁর কাছে একটা সুস্পষ্ট বিবৃতি চাই যে, তিনি কি মনে করেন যে, পঞ্চায়েতগুলি জনসাধারণের প্রতিনিধি নয়? পঞ্চায়েতের মাধ্যমে গণতন্ত্র প্রতিষ্ঠা করা হয় নি? পঞ্চায়েতগুলির মাধ্যমে জনসাধারণের প্রতিনিধিত্ব কায়েম হয় নি? এটা যদি তিনি মনে করেন, তবে আমি তাঁকে জিজ্ঞাসা করতে পারি বিনীতভাবে যে তাহলে এই বিল আনার সার্থকতা কোথায়? আমি জানতে চাই একই মন্ত্রিসভার ভিতরে কেন দুইরকম চিন্তাধারা ক্রশ-কানেকশন প্যারালাল চলছে। এইরকম চিন্তাধারার কি করে সামঞ্জস্য করতে পারি? আমাদের জানা উচিত যে, কিভাবে এক মন্ত্রী মহাশয় বললেন যে, আমরা মনে করি পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের প্রতিনিধিত্ব স্বীকৃত হয় নি, আবার কি করে সেই একই মন্ত্রিসভার আর একজন মন্ত্রী এই পঞ্চায়েত বিল এখানে এনেছেন পাশ করাবার জন্য? যদি পঞ্চায়েতরাজকে আমরা বিশ্বাস না করি তাহলে আমাদের ক্ষমতা রয়েছে সেটা উঠিয়ে দেবার। পূর্বতন কংগ্রেস সরকার সেই বিল এনেছেন বলে যে আজকে সেটা পাশ করাতে হবে এমন কোন কথা নেই। আজকে আমি অত্যন্ত আনন্দিত হয়েছি কারণ অনেকগুলি বিল এখানে এসেছে যেগুলি বিনা বাধায় পাশ হয়েছে--অনেকগুলি বিল যেগুলি কংগ্রেস সরকার আনলে পর অনেক সমালোচনা হত, বাক-বিতণ্ডা বহুরকম দ্বন্দ্ব অশান্তি হত- আজকে যেহেতু সরকারপক্ষে ও'রা আছেন সেই হেতু সেটাকে নাও আনতে পারতেন--এটা এমন কোন আর্জেন্ট বিল নয় যে, এটাকে মেনে নিতে হবে। যদি মনে করেন যে, কংগ্রেস সবই খারাপ করেছেন তাহলে সেই খারাপ সরকারের খারাপ বিলগুলি বাতিল করে দিতে পারতেন। কিন্তু তা তাঁরা করেন নি। আমরা দেখছি যে, কংগ্রেস সরকারের আনীত বিলগুলি বিনা বাধায় সকালবেলায় পাশ হয়েছে। সরকারপক্ষের মাননীয় সদস্য সেই বিলগুলিকে ভাল বলেই স্বীকার করেছেন এবং সর্ববাদীসম্মতভাবে সেগুলি পাশ হয়েছে। কিন্তু যে পঞ্চায়েত বিল আনা হয়েছে সেই বিল সম্বন্ধে যদি কোন দ্বিধা থাকে, কোন সন্দেহ থাকে এবং তাঁদের নীতিতে যে নীতির মাধ্যমে বর্তমান যুক্তফ্রন্ট সরকার পরিচালিত হবে তাঁরা যদি মনে করেন যে, গণতন্ত্র সমাজতন্ত্রে আমরা বিশ্বাস করি না—আমরা গণতন্ত্র সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা করতে চাই না—তবে এই পঞ্চায়েত ব্যবস্থাকে যেটাকে আমরা মনে করি ভিত্তি এবং আমরা মনে করি যে, পঞ্চায়েতের উপর গণতন্ত্র প্রতিষ্ঠার পরীক্ষা নির্ভর করে তাহলে তাঁরা এই বিল আবার আনলেন কেন সেটা আমি জিজ্ঞাসা করতে পারি কি? এই যুক্তফ্রন্ট সরকারের মধ্যে বিভিন্ন মতবাদ আছে -যে সরকারের একজন মন্ত্রী বলছেন যে, পঞ্চায়েতের মধ্যে গণতন্ত্রের প্রতিনিধিত্ব স্বীকৃত হয় নি- সেই উগ্রপন্থীর সঙ্গে যাঁদের বলি শোধনবাদী তার মাননীয় মন্ত্রী এটা এনেছেন বলেই কি দ্বন্দ্ব দেখা দিয়েছে। এই কথা আমি জিজ্ঞাসা করতে পারি কি?

[3-30—3-40 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যবৃন্দের কাছে এবং এই হাউসের কাছে রাখতে চাই যে, সেখানে আমরা সেই দ্বন্দ্বের অবতারণা দেখছি কিনা। যাঁদের ভেতরে আজকে এই দারুন ভাইটাল প্রশ্ন আমাদের সরকারের কাঠামো এর উপর নির্ভরশীল। আমরা কোন্ সরকার প্রতিষ্ঠা করব? আমরা জানি যে, আমরা গণতন্ত্র প্রতিষ্ঠা করতে চাই এবং গণতন্ত্রের মাধ্যমে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে চাই। সে ভিত্তি রয়েছে এই পঞ্চায়েতের উপর, সে ভিত্তি রয়েছে এই পঞ্চায়েতরাজ কায়েমের উপরে। কাজেই সেই পঞ্চায়েতরাজ যার দ্বারা প্রতিষ্ঠিত হবে সেই পঞ্চায়েত ব্যবস্থার উপরে যদি কোন সন্দেহ থাকে--আমরা দেখছি সেই

সম্ভাবনকে কাজ দিয়ে প্রমাণ করা হয়েছে, ভূমিরাজস্ব উপদেষ্টা সমিতি তাকে বাতিল করা হয়েছে শুধু এইমাত্র কারণে যে পঞ্চায়েতী ব্যবস্থার ভেতর দিয়ে জনসাধারণের প্রতিনিধিত্ব নাই। তবে কি বুঝব যেহেতু অঞ্চল প্রধানরা পঞ্চায়েত ব্যবস্থাকে শুধু কংগ্রেসের হাতে রয়েছে, সরকারের হাতে নেই সেইজন্য কি সেগুলি বাতিল হয়ে গেল? শুধু সেইজন্যই কি পঞ্চায়েতী রাজ আজকে বাতিল হতে বসেছে? মাননীয় হরেকৃষ্ণ কোঙার মহাশয়ের কথায় এটাই আমাদের মেনে নিতে হবে। তাহলে আজকে গণতন্ত্রের কোষ্ঠিপাথরে কি বিচার হবে যে, কোন একটা বিশিষ্ট দল গণতন্ত্রের মাধ্যমে ক্ষমতা দখল করল কিনা। একথার আজকে আমি পরিষ্কার-ভাবে জবাব চাই। স্যার, আমরা জানি যে, পঞ্চায়েত ব্যবস্থার ভিতরে অনেক অ্যামেন্ডমেন্ট আছে, অনেক নতুন নতুন ধারা সংযোজিত হবে। কারণ নতুন একটা জিনিস পরীক্ষার ভিতর দিয়ে যাচ্ছে। আমরা রামপ্রসাদের কবিতা শুনেছি "এমন মানব জমি রইল পতিত আবাদ করলে ফলত সোনা"। আমরা দেখেছি হাজার হাজার অনাদৃত, অবহেলিত গ্রামাঞ্চলের উপেক্ষিত মানুষের ভেতরে নতুন শক্তি, নতুন চেতনার উন্মেষ হয়েছে এই পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠার মাধ্যমে। সেজন্য আমরা গর্বিত। হাজার হাজার লক্ষ লক্ষ মানুষের প্রাণের ভেতরে আমরা দেখেছি নতুন চেতনার উন্মেষ, নতুন জীবনের স্পন্দন, যার ভেতর দিয়ে একটা নতুন জগতের সৃষ্টি হতে চলেছে। কাজেই এই পঞ্চায়েত ব্যবস্থা আমরা রাখব কিনা, এই পঞ্চায়েত ব্যবস্থার ভিত্তির উপর আমাদের গণতন্ত্র প্রতিষ্ঠা করব কিনা সে সম্পর্কে মাননীয় মন্ত্রিমহাশয়কে সুস্পষ্ট বিবৃতি দিতে অনুরোধ করব। তারপর আমি মনে করব যে, এই বিল আনার সার্থকতা আছে। এই বিলের প্রতিবাদ আমরা করতে চাই না, কারণ আমাদের পূর্বতন সরকার এই বিল এনেছিলেন এবং আমরা জানি এই বিলের মধ্যে দিয়ে সাধারণ মানুষের অধিকার [illegible] যে বিকেন্দ্রীত শক্তি, মানুষের কেন্দ্রীভূত শক্তিকে বিকেন্দ্রীভূত করা হয়েছে, পুঞ্জীভূত ক্ষমতাকে আজকে [illegible] দরজায়, পল্লীতে পল্লীতে, নিভৃত প্রান্তরে ছড়িয়ে দেওয়া [illegible] সে শক্তিকে আমরা আবার ফিরিয়ে নিয়ে আসব কিনা, সে ক্ষমতাকে আমরা উইথড্র করব কিনা আমার এ প্রশ্ন আজকে জানাবার আছে। সেইজন্যই বলছি যে, মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী যে পদ্ধতির আশ্রয় নিয়েছেন ভূমি উপদেষ্টা কমিটি বাতিল করার মাধ্যমে এবং আজকে মাননীয় মন্ত্রিমহাশয় যে বিল উপস্থিত করেছেন এ দুটোর মধ্যে সঙ্গতি কোথায়? এই দুটোর মধ্যে যদি সঙ্গতি না থাকে এবং যদি সুস্পষ্ট বিবৃতি না জেনে আমরা এই বিল পাশ করি আমি মনে করব একটা বিভ্রান্তির সৃষ্টি করা হয়েছে, আমি মনে করব এটার মধ্যে দিয়ে হাউসকে মিসলিড করা [illegible] মনে করব এই বিলের ভেতর দিয়ে শুধুমাত্র একটা পলিটিক্যাল ধাপ্পা সৃষ্টি করা হয়েছে। যেখানে যেভাবে কাজে লাগে, যেখানে যেরকম সুযোগ সেভাবে কাজ করব, [illegible] নীতি বা প্রিন্সিপিলের উপর আমরা আমাদের সরকারের নীতি বা কর্মক্রম চালাব না এ মনে করতে আমরা বাধ্য হব। কাজেই মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় বিশ্বনাথ মুখার্জি মহাশয় যিনি এই বিল এনেছেন তাঁকে আপনার মাধ্যমে অনুরোধ করব যে, এ সম্বন্ধে তাঁর অভিমত সুস্পষ্টভাবে জ্ঞাপন করে আমাদের হাউসের যে সংশয় ও আশঙ্কা আছে সে সম্পর্কে আলোকিত করুন। এই বলে আমি শেষ করছি।

**Shri Abdul Quiyom Molla:**

মাননীয় স্পীকার মহাশয়, সর্বপ্রথমে আমি এই বিল সমর্থন করছি। তারপর আমি বলছি এই যে পঞ্চায়েতীরাজ এটা একটা ধাপ্পা ছাড়া কিছু নয়। এই পঞ্চায়েতীরাজ চালু হবার কোন প্রয়োজন ছিল না। এই পঞ্চায়েতী রাজের মাধ্যমে সমস্ত গ্রামে গ্রামে দলাদলির সৃষ্টি হয়েছে। সমস্ত দেশে আজকে অরাজকতা এবং দলীয় স্বার্থের প্রভাব এই পঞ্চায়েতী রাজ্যের মধ্যে দিয়েই দেখা গেছে। আগেকার যে ইউনিয়ন বোর্ড ছিল তা দিয়ে দেশ ঠিকভাবেই শাসন হচ্ছিল, এর দ্বারা নতুন কিছু হয় নি। যতগুলি অঞ্চলপ্রধান বা অন্যান্য সব কর্মচারী বা অঞ্চলের মেম্বার দেশের রিলিফ বা টেস্ট রিলিফের টাকা চুরি এই হচ্ছে তাঁদের সর্বপ্রধান কাজ। সেইজন্য পঞ্চায়েত সরকার বলে যে বড় বড় কথা বলা হচ্ছে ব বিদায়ী সরকার পঞ্চায়েতীরাজ সৃষ্টির যে বড় বড় কথা বলেছেন সেটা সম্পূর্ণ ধাপ্পা বা মিথ্যা ছাড়া আর কিছু নয়। মাননীয় স্পীকার মহাশয়, এছাড়া আমি আপনার মাধ্যমে আরও দু-একটি কথা বলতে চাই। শ্রীবঙ্কিম-চন্দ্র শাসমল মহাশয় যে নতুন ২নং অ্যামেন্ডমেন্ট নিয়ে আসতে চাচ্ছেন উইথ দি প্রভিসো......

**মিঃ স্পীকারঃ** আগে উনি ওটা মুভ করুন, তারপর আপনি ওটা নিয়ে বলবেন।

**শ্রীআব্দুল কোয়ায়েম মোল্লাঃ**

তারপর, স্যার, দেখা গেছে যে, অনেক সময় নানারকম মোকদ্দমায় পড়ে অনেস অঞ্চলপ্রধান ইলেকশন স্থগিত রাখেন। সেই সময়ে সেই সমস্ত জায়গায় নানারকম হেফাজার্ডলি যা ইচ্ছা তাই হতে থাকে। অতএব সেই সমস্ত জায়গায় যদি অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত না হয় তাহলে নানারকম অসুবিধা হয়, সুতরাং অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত হয়েছে, ঠিকই হয়েছে। এই বলে আমি এটা সমর্থন করছি।

**Shri Prasanta Kumar Cayen:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে সরকারী তরফ থেকে এই পঞ্চায়েতের বিলকে সমর্থন করা হয়েছে এবং আমিও এই বিলকে সমর্থন জানাচ্ছি। এই প্রসঙ্গে কয়েকটি কথা না বললেই নয়। সেটা হচ্ছে, ওপাশ থেকে বলা হয়েছে যে, ভারতবর্ষে গণতান্ত্রিক মানুষ প্রতিষ্ঠার জন্য এই পঞ্চায়েত বিল এবং পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠার চেষ্টা করা হয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, স্যার আমার একটা কথা মনে পড়ে গেল। কথাটি হচ্ছে, "ভূতের পা পিছনের দিকে"। অর্থাৎ ওঁদের হাতে পড়ে সেই গণতান্ত্রিক ব্যবস্থা সম্পূর্ণ অগণতান্ত্রিকভাবে এতদিন পরিচালিত হয়ে এসেছে। আমি লক্ষ্য করেছি যে, বিভিন্ন এলাকায় এই সমস্ত অঞ্চলপ্রধানরা বা গ্রাম পঞ্চায়েতরা যেভাবে চলেন তাঁদের সেইভাবে চলা উচিত নয়। এই প্রসঙ্গে দু-একটি কথা উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে, আমরা জানি বিভিন্ন কেন্দ্রে কংগ্রেস পরাজিত হওয়ার সঙ্গে সঙ্গেই জেলা পরিষদ অঞ্চল পঞ্চায়েত বা গ্রাম অধ্যক্ষরা তাঁরা কাজকর্ম বন্ধ করে দিয়েছেন এবং সেখান থেকে জি আর-এর টাকা ফেরৎ যাচ্ছে। সেখানে এখনও পর্যন্ত কাজ করার ব্যবস্থা করা হয় নি। শেষে মন্ত্রিমহাশয়ের কাছে এইটুকু রাখতে চাই যে, এই পঞ্চায়েতের মাধ্যমে হয়ত খানিকটা অপ্রাসঙ্গিক হবে, তা সত্ত্বেও আমি গুরুতর বিষয়টি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে রাখতে চাই। আমি জানি পঞ্চায়েতে একটা নতুন কর ধার্য করা হয়েছে এবং সেই করটি ধার্য করেছেন আমাদের পূর্বতন সরকার। এই করটি সম্বন্ধে যদি আজকে সভার সামনে বলা যায় তাহলে কংগ্রেসের তরফ থেকে বলবেন যে, দেশে গণতান্ত্রিক মানুষ প্রতিষ্ঠার জন্য তাঁদের সমর্থন করেছেন। তাঁরা এই ব্যবস্থা চালু করেছেন তাঁর মুখোশ খুলে পড়বে। সেই কারণে, সেই বই থেকে আমি দু-একটি লাইন উদ্ধৃত করতে চাই। সেই পুস্তকে তাঁরা পরিষ্কার বলেছেন যে, জমির উপর আনুপাতিক হারে ট্যাক্স করা হবে এবং একটি জমির দাম যদি হাজার টাকা হয় তাহলে তার সাড়ে সাত পারসেন্ট অর্থাৎ ৭৫ টাকা তার বার্ষিক মূল্য ধরে তার উপরে দুই পারসেন্ট ট্যাক্স করা হবে। অর্থাৎ কিনা প্রায় এক বিঘে জমির উপর এক টাকা থেকে ১.৫০ টাকা করে ট্যাক্স হবে। শুধু তাই নয়, এই প্রভিশনসও রাখা হবে, যে জমিতে ফসল ফলুক বা না ফলুক জমি খালি পড়ে থাকুক বা বেশি ফসল ফলুক সব সময়েই এই ট্যাক্স দিতে লোক বাধ্য থাকবে। শুধু এখানেই শেষ নয়, সামান্য যারা দিনমজুরি করে যাদের আয় হয়ত দু টাকা থেকে আড়াই টাকা তাদের উপরও এই ট্যাক্স ধরা হয়েছে। গ্রামের মানুষ যারা হাত দেখে, যারা জ্যোতিষীগিরি করে সেই সমস্ত দিনমজুরের উপরও এই ট্যাক্সএর বোঝা চাপানো হয়েছে। আজকে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে এটা রাখতে চাই তাঁরা যেন জনসাধারণের স্বার্থের বিরুদ্ধে এই কাজ না করেন এবং আমি আজকে এখানে মাননীয় মন্ত্রিমহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করব যে, এই অগণতান্ত্রিক আইন, এই অগণতান্ত্রিক ট্যাক্স যেটা সাধারণ মানুষের উপর বেশি চেপে আছে এবং আমি জানি সেটা আজকে পেরিকল্‌স সোর্ডএর মত সমস্ত বাংলাদেশের মানুষের মাথার উপরে ঘুরছে। কাজেই এই করটি তাঁরা প্রত্যাহার করার চেষ্টা করুন। সেই সঙ্গে এটুকু অনুরোধ করব যে, বিভিন্ন অঞ্চলে যেভাবে তাঁদের কাজ চলছে সেই কাজ মোটেই প্রশংসার দাবি করে না। আমরা জানি নিশ্চয়ই মন্ত্রিমহাশয়রা এটা করবেন। যার ফলে দেখা যাবে অঞ্চলের বা অঞ্চল পরিষদের চেয়ারম্যান যাঁরা থাকেন বা তাঁদের যে অফিস, যেখানে কাগজ-পত্র থাকে, তার কারণ আমরা জানি নির্বাচনের পর মাস্টার রোল তৈরি করার নামে টি, আর এবং ডি, আর-এর লিস্ট তৈরি করবার নামে সমস্ত কাগজপত্র তাঁদের অফিস থেকে সরিয়ে ফেলা হয়েছে। এই খবর আমার জানা আছে এবং সেখানে আমরা দেখেছি বিভিন্ন জেলা পরিষদের

অফিসে তালা পড়ে গেছে, সাত দিন, দশ দিন, বার দিনের মধ্যে অফিস খোলা হয় নি। অথচ নির্বাচনের কিছুদিন আগে পর্যন্ত দেখা গেছে সেই সমস্ত এলাকায় রাত্রি ১২টা, ১টা, ২টো পর্যন্ত অফিস খোলা থাকত।

কিন্তু দেখা গেল, কিছুদিন আগে পর্যন্ত সেইসমস্ত এলাকায় রাত্রি ১২টা।১টা এমন কি ২টো পর্যন্ত সেই অঞ্চলে অফিস খোলা থাকত। তাই মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব ব্যক্তিগত-ভাবে কিংবা দপ্তরের মাধ্যমে ব্যবস্থা অবলম্বন করে দুর্নীতিমুক্ত করার চেষ্টা করার জন্য। এই সঙ্গে আর একটি কথা আমি বলব। এই প্রভিশনের মধ্যে ন্যায় পঞ্চায়েত বলে একটি কথা আছে। আমি জানি বাংলাদেশের বিভিন্ন ক্ষেত্রে এখনও ন্যায় পঞ্চায়েতের কোনরকম সুষ্ঠু ব্যবস্থা করা হয় নি। তাই এই বিলকে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে আবার জানিয়ে দিচ্ছি যে, আইসলেস সোর্ড-ট্যাক্স আমাদের মাথার উপর ঝুলছে, সেই ট্যাক্স থেকে বাংলাদেশের দরিদ্র জনসাধারণকে যেন মুক্ত করা হয়।

[3-40—3-50 p.m.]

**Shri Bazle Ahamad:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, পঞ্চায়েত বিলের উপর বিতর্কে অংশগ্রহণ করে প্রথমেই আমি বিলটিকে সমর্থন করব। বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ পঞ্চায়েত বিল সম্বন্ধে তথা এই পঞ্চায়েত রাজ সম্বন্ধে যে অভিযোগ করেছেন তার জবাব মাননীয় মন্ত্রিমহাশয় দেবেন। আমি শুধু একথাই বলব যে, বিগত নির্বাচনে আমি যা দেখেছি গ্রামাঞ্চলে যেসকল পঞ্চায়েত চালু আছে, আমি মনে করি বাংলাদেশের সব জায়গায় পঞ্চায়েত চালু আছে, সেখানে দেখেছি— পঞ্চায়েতের মানে হচ্ছে কংগ্রেসের পার্টির নেট ওয়ার্ক ওভার দি স্টেট। তাঁরা করেছেন কি? এই পঞ্চায়েতের নামে পার্টির নিজস্ব ঘাঁটিগুলি সৃষ্টি করে রেখেছেন। যেখান দিয়ে ত্রাণখাতে টাকা ড্রেন আউট হত। যেখান দিয়ে তারা দুর্নীতির যাবতীয় কলাকৌশল অ্যাপ্লাই করত। এইসমস্ত মেসিনারীর মধ্য দিয়ে আমরা দেখেছি কংগ্রেসের লোকেরা মাথায় গান্ধীটুপি পরে নির্লজ্জভাবে নিজেদের জীবিকার্জন করত। গান্ধীজীর নাম ভাঙিয়ে যারা সই করতে পারে না, টিপ-সই দিয়ে কাজ করত এবং দুর্নীতিপরায়ণভাবে নিজেদের নামেই কাগজপত্র মেনটেন করত। আমরা দেখেছি তারা নিজেরা কোন কাজ করত না। অনেক প্রধান আছেন যাঁরা তাঁদের ছেলেকে দিয়ে অন্যকে দিয়ে স্টেট রিলিফএর ফলস্ মাস্টার রোল তৈরি করতেন তাঁদের নিজেদের ফলস্ সই দিয়ে। এই নিয়ে তাঁদের বিরুদ্ধে অনেক কেস হয়েছে এবং অনেকে বিপদগ্রস্ত হয়েছেন, এটাও দেখা গেছে। কিন্তু এইরকম খদ্দরপরা টুপিপরা এইসমস্ত লোক-গুলো অপকৌশলে তাঁদের নিজেদের মুক্ত করে নিয়েছেন এবং টাকাগুলি নিজেদেরই পকেটে রেখেছেন। এই প্রসঙ্গে আমি একথাই বলতে চাই এই পঞ্চায়েতরাজের অপব্যবহারের প্রকৃষ্ট উদাহরণ দেখেছিলাম আমাদের বীরভূম জেলার সিউড়ি অঞ্চলে। সেখানে এই খদ্দরপরা গান্ধীটুপিপরা লোকগুলি পঞ্চায়েতগুলিকে ইনফ্লুয়েন্স করেছিল এবং ইউটিলাইজ করেছিল যখন গ্রামে গ্রামে ভাগচাষী এবং কৃষকদের সম্মিলিত আন্দোলন চলছিল। ধুরন্ধর এই লোক-গুলিই পঞ্চায়েত মাধ্যমে মাথায় টুপি পরে ভাগচাষ আন্দোলনকে পর্যুদস্ত করার জন্য উঠে-পড়ে লেগেছিল। তদানীন্তন সময়ে হয়ত তাঁরা ইউনিয়ন বোর্ডের মেম্বার ছিলেন পরে তাঁদের পঞ্চায়েতরাজের সভ্যপদে কনভার্ট করা হয়েছে। সেজন্য আমি জানি পঞ্চায়েতরাজ কংগ্রেসের একটা ধাপ্পা। কংগ্রেসেরই দুর্নীতির একটা আইনসম্মত প্রতিষ্ঠান। কাজেই পরিবর্তিত অবস্থায় এটাকে কিভাবে দেখতে পাব সেটা বর্তমান সরকারের নীতির উপর নির্ভর করে। আমি সরকারপক্ষের সভ্য, এই বিল সরকারপক্ষ থেকে এসেছে, সেজন্য এই বিলকে আমি নিশ্চয়ই সমর্থন করব। এর সম্বন্ধে নীতি কি হবে সেটা মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয়ই ব্যাখ্যা করবেন। একটা কথা আমি আপনার মাধ্যমে সভাকে জানিয়ে দিতে চাই এবং মাননীয় মন্ত্রিমহাশয়কেও জানিয়ে দিতে চাই যে, এই পঞ্চায়েত সম্বন্ধে আমাদের নূতন করে নীতি ঠিক করতে হবে। এর একটা পরিকল্পিত সংগঠনী দিক আছে সেটা রাখা যায় কিনা সেটা দেখতে হবে। এর ভিতরে অনেক দুর্নীতি বাসা বেঁধেছে একথা অনস্বীকার্য। এর মধ্যে অনেক পাপচক্রপুষ্ট লোক, অপোজিটের অনেক লোক নিজেদের স্বার্থসিদ্ধির জন্য সুকৌশলে জাল বিস্তার করে রেখেছে। নির্বাচনে পরাজিত হবার পর তাঁরা আর ভয়ে নিজেরা ব্রতী হতে যাচ্ছেন না, তাঁদের

লোকজন যাচ্ছে এবং এইসমস্ত সংগঠনগুলিকে আবার ধরে রাখা যায় কিনা, তার জন্য চেষ্টা করছেন। আমাদের সাবধান থাকতে হবে। আমি আর বেশি কিছু বলব না, এইখানেই বক্তব্য শেষ করছি।

**Shri Abdus Sattar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করতে গিয়ে পঞ্চায়েত সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। স্যার, পঞ্চায়েতিরাজ আজকে সমগ্র ভারতবর্ষে প্রতিষ্ঠিত হয়েছে এবং আমার মনে হয় বাংলাদেশে ফোর টায়ার সিস্টেম এবং অন্যান্য প্রদেশে থ্রি টায়ার সিস্টেম আছে। এই পঞ্চায়েতের উদ্দেশ্যে আমার বন্ধুগণ এখানে বিকৃত করে বলেছেন। এই পঞ্চায়েত রাজের গোড়া গ্রাম পঞ্চায়েত এবং গ্রামসভার সভ্য। আপনারা জানেন যাদের বয়স ২১ বছর তারাই গ্রামসভার সভ্য। গ্রামসভার যারা সভ্য অর্থাৎ যাদের নাম ভোটার লিস্টে আছে এবং যে ভোটারদের ভোট পেয়ে আপনারা এখানে এসেছেন সেই ভোটাররা ঐ গ্রামসভার সভ্য। গ্রাম পঞ্চায়েতের মেম্বারদের ভোটে অঞ্চল পঞ্চায়েতের সভ্য নির্বাচিত হয়। কিন্তু এই সমস্ত ভোটার তাদের আজকে অবিশ্বাস করা হচ্ছে বলে মনে হচ্ছে। যাদের ভোটে আপনারা এখানে এসেছেন তাঁরা গ্রামসভার সভ্য এবং ভোটার। পঞ্চায়েতরাজের উদ্দেশ্য হচ্ছে দেশের কাজ, গ্রামের কাজ গ্রামের লোক করবে অর্থাৎ ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ার- ক্ষমতা বিকেন্দ্রীকরণ। আজকে সমস্ত কাজ রাইটার্স বিল্ডিংসএ নিহিত আছে। কিন্তু পঞ্চায়েতের উদ্দেশ্য হচ্ছে সব রাইটার্স বিল্ডিংসএর অফিসারের মাধ্যমে হবে না। গ্রামের কাজ গ্রামের লোকেরা করবে, রাস্তাঘাট, চিকিৎসা, শিক্ষা প্রভৃতির ভার, দায়িত্ব তাদের উপর পড়বে এবং তাঁরাই পরিকল্পনা করবেন কিভাবে গ্রামের উন্নতি হবে। গ্রামের উন্নতি না হলে দেশের উন্নতি হয় না, কারণ গ্রামে শতকরা ৮০ জন লোক বাস করে। কাজেই গ্রামের উন্নতি হওয়া প্রয়োজন। এই কাজ করতে গিয়ে গ্রামের লোক হয়ত ভুল-ত্রুটি করতে পারে এবং ইলেকশনকে কেন্দ্র করে অনেক দলাদলি হতে পারে। কিন্তু আমি আশ্চর্য হচ্ছি আমার বন্ধুগণ যাঁরা সরকার চালাচ্ছেন তাঁরা কিভাবে এর সমালোচনা করলেন। আজকে যা কিছু খারাপ হচ্ছে তা সবই কংগ্রেস করছে বলছেন, তাঁরা খারাপ করলেও কংগ্রেসের নাম দিয়ে বলছেন এবং এইভাবে সমস্ত লোককে অবিশ্বাস করছেন। আমার মনে হয় গ্রাম পঞ্চায়েত এবং অঞ্চল পঞ্চায়েতের আসল উদ্দেশ্য হচ্ছে গ্রামের উন্নতি, গ্রামের সমৃদ্ধি তাঁরা নিজেরা করবেন এবং নিজেরাই মিলেমিশে পরিকল্পনা করবেন। আমি জানি না যে, ভোটাররা ভোট দিয়ে অ্যাসেম্বলিতে এবং পার্লামেন্টে মেম্বার করে পাঠান তাঁরা কতখানি প্রশাসনিক ব্যবস্থায় অংশগ্রহণ করবার নির্দেশ সংবিধানে আছে এবং সমগ্র ভারতবর্ষে সেই অনুসারে পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠিত হয়েছে। আমার বন্ধুদের মধ্যে অনেকে এ সম্বন্ধে অনেক কথা বলেছেন। ট্যাক্সের কথা বলেছেন যে, জমির মূল্য হাজার টাকা তার মার্কেট ভ্যালু ৭৫ টাকা ধরে তার উপর শতকরা টু পারসেন্ট ট্যাক্স নির্ধারণ করা হয়েছে। কিন্তু এই ট্যাক্স কাদের উপর আছে? যাদের জমিজমা, বাড়িঘর আছে তাদের উপর ট্যাক্স বসবে এবং ম্যাক্সিমাম ইজ টু পারসেন্ট। যারা গরিব তাদের একজেম্পশনের ব্যবস্থা আছে।

[3-50—4 p.m.]

তাদের ট্যাক্স লাগবে না--এই বিধানও সেখানে আছে। আজকে যে ট্যাক্স-এর কথা বলা হচ্ছে গ্রামের লোক যদি ট্যাক্স দিয়ে গ্রামের উন্নতি করতে চায়, স্বাস্থ্যকেন্দ্র করতে চায় রাস্তাঘাট করতে চায়, তারা সেই দিয়ে তা করতে পারেন, নিশ্চয়ই সেই টাকা আমাদের এখানে আসবে না, সেই টাকা গ্রামের উন্নতির কাজে খরচ হবে—গ্রামের লোক যদি চায়......................

**Shri Prasanta Kumar Gayen:** Sir, on a point of order, এই মাননীয় সদস্য একটা উলটো স্টেটমেন্ট দিচ্ছেন, যে জমির উপর ট্যাক্স করা হচ্ছে। উনি হাউসকে মিসলিড করছেন। সেখানে পরিষ্কার এ কথা লেখা আছে যে, একটা বাড়ি সেটার দাম কি হবে—যেটা তার কি তালপাতার তৈরী বাড়ি, না পাকা বাড়ি—তার উপর নির্ভর করছে না। আয়তন ক্ষুদ্র বা নগণ্য বলেও এই ট্যাক্স থেকে রেহাই পাবে না। এই কথা তাকে মনে করিয়ে দিতে চাই।

**Mr. Speaker:**

আপনার উত্তরে শুধু এইটুকু নিবেদন করছি—এখন এর চেয়ে বেশী বলবার নাই। যিনি বলছেন তাঁকে শুধু বলবো রেলিভেন্সি রেখেই বলতে হয়। যা হোক সে অনেক কথা। আমি আপনার স্বাধীন মত প্রকাশে বাধা দিতে চাই না। এটা ওয়েস্ট বেঙ্গল (পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট) বিল, আইন এখনো উঠে যায় নি। একটা সেকশান সংশোধন হচ্ছে মাত্র। আপনি দয়া করে দৃষ্টিভঙ্গী ভুলে যান। আমি এদিক-ওদিক বলছি না। আমি ওদের বলছি, আপনাদেরও বলছি। আমি কখনো এদিক-ওদিক করবো না। আমার বক্তব্য এই -উনি রেলিভেন্সির কথা তুললেন বলেই—আমি এই কথা বলছি—আমি সুযোগ পেয়েছি বলবার—তাই বলছি—পয়েন্ট অফ অর্ডার এতে কিছু নাই। কারণ যদি সত্য কথা বলতে হয়, তাহলে আলাপ-আলোচনা যা হচ্ছে সেটা ইরিভেলেন্ট, তার কোন রিলাভেন্সী কিছু নেই।

**Dr. Gopika Ranjan Mitra:** Sir, what is the point of order?

**Mr. Speaker:**

পয়েন্ট অফ অর্ডার এতে কিছু নাই। সত্যি কথা যদি বলতে হয়, তাহলে এইসব আলাপ-আলোচনা যা হচ্ছে তা সবই ইরেলিভেন্ট, এর মধ্যে কোন রিলাভেন্সী কিছু নেই।

**Shri Abdus Sattar:**

স্যার, আমি নিবেদন করতে চাই—আমার বন্ধুটি আইন কি জানেন না, তাই এইসব কথা বললেন। এই আইনের ১০৮ ধারা এখানে রাখা হয়েছে। আজকে ট্যাক্স-এর কথা আমরা বলছিলাম। সেই ট্যাক্স-এর টাকা অন্য কোথাও যাবে না কিম্বা ব্যয় হবে না, শুধু সেই গ্রামের কাজে ব্যয় হবে, গ্রামের উন্নতির জন্য সেই ট্যাক্সের টাকা ব্যয় করা হবে। আমার মনে হয় যাদের সম্পত্তি আছে, তাদের উপর ট্যাক্স ধার্য হওয়া উচিত। গরীবের উপর যে ট্যাক্স হচ্ছে সেটা অন্যায়, তাই আমার বন্ধু ঠিক বলছেন না।

**Mr. Speaker:**

সেটা আপনি কোথায় পেলেন? আপনি অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, ওর কথা কেন শুনছেন? আপনার কথাটা বলুন।

**Shri Abdus Sattar:**

তারপর যে অ্যাপয়েন্টমেন্ট অফ এ্যাডমিনিস্ট্রেটর-এর কথা বলেছেন। এই অ্যাপয়েন্টমেন্ট অফ অ্যাডমিনিস্ট্রেটর সম্বন্ধে একটা আইনঘটিত প্রশ্ন রয়েছে—

The Pradhan of the Anchal Panchayats are the ex-officio members of the Anchalik Parishads.

এবং

under section 52 of the Zilla Parishad Act. The Pradhan and the President of the Union Boards are the ex-officio members of the Anchalik Parishads.

যেখানে ইউনিয়ন বোর্ড আছে তার প্রেসিডেন্ট

is the ex-officio member of the Anchalik Parishad.

কিন্তু স্যার,

whether the administrator will be the ex-officio member of the Anchalik Parishad or not

সে সম্বন্ধে কিছু বলার নাই। সুতরাং আমি মন্ত্রিমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই যে—

**whether the administrator will be a member of the Anchalik Parishad or not?**

সেকেন্ডলি স্যার, এখানে বলা হয়েছে—

appointment of the administrator where first constitution of Anchal Panchayat or Gram Panchayat delayed by order of court.

স্যার, আমি জানি অনেক ইউনিয়ন বোর্ড আছে, অঞ্চল পঞ্চায়েত আছে—যেগুলি হাইকোর্টে কেস হবার পরে বন্ধ হয়ে আছে। আমার নিজের কনস্টিটিউশন রঘুনাথগঞ্জ থানায় দয়ারামপুর অঞ্চল এখনো ফরম করা হয় নি। সেখানে ইউনিয়ন বোর্ডের মাত্র দুজন সভ্য আছে। সেই এলাকাটা আঞ্চলিক পরিষদের মধ্যে আসেনি, সেখানকার প্রেসিডেন্টকে আঞ্চলিক পরিষদের সভ্য হিসাবে নেওয়া হয় নাই। অথচ সেই ইউনিয়ন লইয়া হাইকোর্টে কোন কেস নাই!

অ্যামেন্ডমেন্টে আর একটা কথা বলা হয়েছে—

the first constitution of Anchal Panchayat

যদি কোর্টের অর্ডারের ফলে ডিলেইড হয় সেখানে সরকার অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করতে পারবেন, কিন্তু ফার্স্ট কনস্টিটিউশন-এর পর যখন দ্বিতীয়বার কোন অঞ্চল হবে তখন যদি কোর্টের অর্ডার অনুসারে দ্বিতীয়বার অঞ্চল ফরম করতে ডিলেইড হয়, তখন অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্টমেন্ট-এর কথা অ্যামেন্ডমেন্ট-এ বলা হয় নি। তাহলে ফার্স্ট কথাটি উত্তর দিয়ে কেবল

constitution of the Anchal Panchayat and Gram Panchayat

রাখলে ভাল হয়।

আমার মনে হয় 'ফার্স্ট' কথাটা না থাকলে ভাল হয়। কারণ এ বছর যেটা হয় নি, সেটা পরের বছর যখন হবে এবং তার ফলে হাইকোর্টে যদি কেস হয় তাহলে সেটা তখন আর 'ফার্স্ট' কনস্টিটিউশন থাকছে না। সেইজন্য আমি মাননীয় মন্ত্রিমহোদয়কে বলবো, এখানে এই 'ফার্স্ট' কথাটা রাখা ঠিক হবে, কি ভুল হবে, সেটা তিনি একটু চিন্তা করে দেখুন। সেকেন্ডলি স্যার,

**Mr. Speaker:**

আপনার কি এখনও অনেক কিছু বলবার আছে? যদি বলবার থাকে বলুন। তবে, অনেকের নাম আমার কাছে দিয়েছেন, তারাও বলবেন। আচ্ছা, আপনি বলুন।

**Shri Abdus Sattar:**

দেন স্যার, তারপর অ্যামেন্ডমেন্ট-এ বলা হচ্ছে -

within the reasonable time the prescribed authority may......

এখন এই 'মে'-এর অর্থ 'স্যাল' হবে কিনা জানি না। 'মে' অর্থ যদি স্যাল হয়, এবং মে-এর এমপ্যাসিস যদি স্যাল থাকে, তাহলে এখানে 'স্যাল' রাখার কোন প্রয়োজন নেই।

**Mr. Speaker:**

আপনি ক্লজ-এর অ্যামেন্ডমেন্ট-এর সময় ওগুলি বলবেন। এখন আপনি জেনারেলভাবে বলুন।

**Shri Abdus Sattar:**

আচ্ছা স্যার, অ্যাডমিনিস্ট্রেটর-এর ব্যাপারে দেখা গেছে যে, অনেক সময়, অনেক ক্ষেত্রে অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করতে হয়। সেইসব অ্যাডমিনিস্ট্রেটর-এর অ্যাপয়েন্টমেন্ট হওয়া আমি বাঞ্ছনীয় মনে করি, ফর দি ওয়ার্ক অফ অঞ্চল পঞ্চায়েত। সুতরাং অ্যামেন্ডমেন্ট-এ যে 'ফার্স্ট কনস্টিটিউশন'-এর কথাটা আছে, 'ফার্স্ট' কথাটাকে আমি ডিলিট করবার জন্য অনুরোধ করছি। তা না হলে আমার মনে হয় পরে যখন অঞ্চল পঞ্চায়েত কিম্বা গ্রাম পঞ্চায়েতের প্রশ্ন আসবে তখন সেই প্রশ্নটা সেখানে উঠতে পারে। তারপরে স্যার, আর একটা কথা আছে, এখানে গ্রাম পঞ্চায়েতের কথাটায় বলা হচ্ছে

Where by reason of an order of a competent court setting aside or prohibiting the holding of any election held or to be held under the provisions of section 11, section 26 or section 27 or otherwise delaying the constitution of Anchal Panchayat.

। আদারওয়াইজ-এর পরে অঞ্চল পঞ্চায়েতটাকে কেবল রাখা হয়েছে। সেখানে গ্রাম পঞ্চায়েতের থাটা বলা হচ্ছে না। স্যার, তার আগের সেকশনগুলি

ection 11, deals with Gram panchayat, section 26 deals with Anchal anchayat, section 27 deals with the election of Pradhan and Upa-Pradhan.

কিন্তু স্যার, এই যে তারপরে বলেছেন অর আদারওয়াইজ ..............

**Mr. Speaker:**

এখন আপনি যদি এইসব কথা তোলেন, তাহলে আপনার একটা অ্যামেন্ডমেন্ট দেওয়া উচিত ছল। এরকম করলে কি করে হবে? কি করে এগুলি এখন হবে? আপনি সাধারণভাবে দু-কটা কথা মুখে বলে জানিয়ে দিন। ভাল হত যদি আপনি আপনার অ্যামেন্ডমেন্টগুলি আগে দতেন। আপনি খুব ভাল বলছেন, সে বিষয় কোন সন্দেহ নেই। কিন্তু এখানে একটা প্রথা াছে, সেই অনুসারেও আমাদের চলতে হবে! আপনার অ্যামেন্ডমেন্টগুলি আগে দিলেই চুকে তো। আপনি এখন সাধারণভাবে বলে তাড়াতাড়ি শেষ করুন।

**Shri Abdus Sattar:**

আমি ত স্যার, একেবারে একটা সেকশান-এর উপর বলছি, আর কোথাও যাচ্ছি না। ফার্স্ট নস্টিটিউশন অফ দি অঞ্চল পঞ্চায়েত আফটার দি এস্টাব্লিশমেন্ট............সেই সম্পর্কে বলছি। খানে কেবল অঞ্চল পঞ্চায়েতের কথাই বলা হয়েছে, গ্রাম পঞ্চায়েতের কোন কথা নেই। সেখানে ম পঞ্চায়েতের কথাটা এ্যাড করতে হবে, আমি এই কথাটাই বলছি। যেখানে বলা হচ্ছে—অর াদারওয়াইজ ডিলেইং দি কনস্টিটিউশান অফ অঞ্চল পঞ্চায়েত—সেখানেও গ্রাম পঞ্চায়েতের কোন ল্লেখ নেই। এই ধরনের, সেখানে গ্রাম পঞ্চায়েতের কথাটা কোথাও নেই। অথচ তার আগের কশান-এ গ্রাম পঞ্চায়েতের কথাই বলা হয়েছে।

মিঃ স্পীকার, স্যার, এই বিলটি যেভাবে, যে আকারে এসেছে এবং যেভাবে সংশোধনের কথা ামি বললাম, সেই সংশোধনগুলি করে, বিলটি যদি পাশ হয় তাহলে আমার মনে হয় সর্বাঙ্গ ন্দর হবে। আমার বন্ধুরা যেসমস্ত কথা বলছেন, পঞ্চায়েত সম্পর্কে বক্তৃতা করতে গিয়ে ামার মনে হয়, তাঁরা পঞ্চায়েতের কথা না বুঝে, কিম্বা পঞ্চায়েত আইনটা ভালভাবে না পড়ে, জেনে বলেছেন। তাঁরা পঞ্চায়েত আইন বোঝেন না বলেই তাঁরা এইসমস্ত কথা বলেছেন, টাই আমার বিশ্বাস।

[—4-10 p.m.]

**Shri Harendra Nath Majumdar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে দু-একটি কথা নিবে-ন করতে চাই। পঞ্চায়েত আইন সম্পর্কে মাননীয় মন্ত্রিমহাশয় দু-একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ রতে চাই, প্রথমত, ১৯৫৬ সালে এই পঞ্চায়েত আইন পাশ হবার পর থেকে আজ পর্যন্ত হু অ্যামেন্ডমেন্ট হয়েছে এবং খন্ড খন্ড করে অ্যামেন্ডমেন্ট করার জন্য এই আইনটি আজকে মন পর্যায় এসে দাঁড়িয়েছে যে, এই আইন নিয়ে আজকে আর কোন কাজ চলে না। ১৯৫৬ লে যখন এই আইনটা রচিত হয় তখন দুটি স্তরে পঞ্চায়েত সংগঠন হয়েছিল, একটি গ্রাম ঞ্চায়েত, আর একটি অঞ্চল পঞ্চায়েত। অঞ্চল পঞ্চায়েতের কার্য, কর ধার্যকরণ এবং দফাদার ৌকিদার পালন। তারপর ১৯৬৩ সালে যখন জেলা পরিষদ আইন তৈরী হল তখন আরও ি স্তর সংযোজিত হল, অর্থাৎ পঞ্চায়েত সংগঠন চার স্তরে হল—গ্রাম পঞ্চায়েত, অঞ্চল ঞ্চায়েত, আঞ্চলিক পরিষদ এবং জেলা পরিষদ। তখন দেখা গেল যে আঞ্চলিক পরিষদ এবং ঞ্চল পঞ্চায়েত দুটো একই জিনিস। অঞ্চল পঞ্চায়েত মোটামুটি ইউনিয়ন বোর্ড এলাকায় বং আঞ্চলিক পরিষদ থানা অথবা ব্লকের ভিতরে ডেভালপমেন্টের কাজ করবে। জেলা পরিষদ

সংগঠনের সময় যে স্টেটমেন্ট অফ অবজেক্ট দেওয়া হল, তাতে বলা হল যে উন্নয়নমূলক কাজের সঙ্গে পঞ্চায়েত সংগঠনকে যুক্ত করবার জন্য জেলা পরিষদ এবং আঞ্চলিক পরিষদ করা হল। অঞ্চল পঞ্চায়েত কিন্তু উন্নয়নমূলক কাজের সঙ্গে যুক্ত নয়, শুধু কর ধার্যকরণ এবং দফাদার চৌকিদার পালন এই দুইটি কাজের ভার তার উপর ন্যস্ত আছে। সেজন্য আমরা দেখছি যে অঞ্চল পঞ্চায়েত সংস্থার যে ব্যয় এই ব্যয় একেবারে নিরর্থক, এর কোন প্রয়োজন নেই। যদি কর ধার্যকরণ কিম্বা অ্যাসেসমেন্টের ভার গ্রাম পঞ্চায়েতের উপর সরাসরি দেওয়া যায়, যারা তাদের গ্রামবাসীদের চেনে, তাহলে আরো ভাল হয়। দফাদার এবং চৌকিদার পালন যদি আঞ্চলিক পরিষদের হাতে দেওয়া যায় তাহলে এই অঞ্চল পঞ্চায়েতের যে ব্যয় যেটা বোধ হয় পঞ্চায়েত সংগঠনের মধ্যে একটা বড় অংশ, সেটা সেভ্ড হয়। ভারতবর্ষের অন্যান্য সমস্ত রাজ্যে কোথায়েও চার স্তরের পঞ্চায়েত নেই, তিন স্তরের আছে। প্রত্যেক রাজ্যে, জেলা পরিষদ, আঞ্চলিক পরিষদ বা আঞ্চলিক সমিতি এবং গ্রাম পঞ্চায়েত আছে। কেবল আমাদের পশ্চিমবঙ্গে জোড়াতালি দিয়ে পঞ্চায়েত আইনের পর জেলা পরিষদ আইন যখন করা হল তখন অঞ্চল পঞ্চায়েত থাকলে বোধ হয় আরো ক্ষমতা বেশী করে রাখা যাবে বলে তাকে জিইয়ে রেখে জেলা পরিষদ আইনের মাধ্যমে আবার আঞ্চলিক পরিষদ করা হল। অঞ্চল পঞ্চায়েতের আর কোন দরকারই ছিল না। তার পরে আর একটি কথা বড় করে বলা হয়েছে যে, যেহেতু আমাদের সংবিধানে বলা হয়েছে যে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে হবে এবং সেই ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে গিয়ে আমরা লোকসভা থেকে গ্রাম পঞ্চায়েত পর্যন্ত বিভিন্ন স্তরের বিভিন্ন ব্যক্তিদের নিয়ে সেই-সব সংগঠন করবো। কিন্তু আমাদের জেলা পরিষদ আইনে অ্যাসেম্বলীর সদস্য, লোকসভার সদস্য, রাজ্যসভার সদস্য, বিধান পরিষদের সদস্যদের ঢুকিয়ে দেওয়া হয়েছে। অন্যান্য রাজ্যে ঐসকল সংস্থায় তারা অ্যাসোসিয়েটেড মেম্বার, তাঁদের ভোট দেবার ক্ষমতা নেই, তাঁদের সেখানে অফিস হোলড করবার ক্ষমতা নেই, কিন্তু আমাদের এই রাজ্যে অদ্ভুতভাবে অ্যাসেম্বলী মেম্বার এবং লোকসভার মেম্বারদের ঐ আঞ্চলিক পরিষদ, জেলা পরিষদে ঢুকিয়ে দেওয়া হয়েছে এবং তাঁরা সেখানে গিয়ে পদ দখল করে সেগুলি পরিচালিত করছেন। এ রাজ্যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ একেবারেই হয় নি এবং যে উদ্দেশ্য জিলা পরিষদ আইনের মুখবন্ধে বলা হয়েছিল সেই উদ্দেশ্য একেবারেই সাধিত হয় নি। কাজেই মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে এই গুরুত্বপূর্ণ বিষয়গুলি বিবেচনা করে নূতনভাবে বিল আনবার জন্য বলছি। আর একটি বিষয় আমি দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে, জেলা পরিষদের অধীনে জেলা স্কুল বোর্ড একটা কমিটি, একটা স্ট্যান্ডিং কমিটি কিন্তু তার পরিচালনা হয় প্রাথমিক শিক্ষা আইন দ্বারা। ভিন্ন আইন দিয়ে স্ট্যান্ডিং কমিটিকে পরিচালনা করা যায় না—পরিচালনা হওয়া উচিত জেলা পরিষদ আইন দিয়ে। যদিও জেলা পরিষদের বিষয় এখন আলোচনা হচ্ছে না, এর পরে আছে, তবুও তখন আর একবার না উঠে এক্ষনি এই সম্পর্কে বলছি।

**মিঃ স্পীকার:** আপনি এইখানে শেষ করে দিন, পরে জেলা পরিষদের আইনের সময় বলবেন।

**Shri Harendra Nath Majumdar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তখনই বলবো, এখন এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** ডাক্তার নারায়ণচন্দ্র রায়।

**ডাঃ নারায়ণচন্দ্র রায়:** স্যার, আমি থার্ড রিডিং-এ বলবো।

**মিঃ স্পীকার:** শ্রীআহম্মদ হোসেন মণ্ডল।

**শ্রীআহাম্মদ হোসেন মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসে পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিল যেটা এসেছে, যেটা চালু রয়েছে বর্তমানে অর্ডিনেন্স আকারে, এই বিল তাড়াতাড়ি সংগঠিত কয়েকটি ব্যাপারে শুধু আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয় বদল করতে চেয়েছেন এবং সাবসিকোয়েন্ট ডেভালপমেন্ট কি হয়েছে সেগুলি জানবার জন্য যাতে নূতন আকারে আর একটি

বিল আনা যায় কিনা। আমরা দেখেছি কোর্ট থেকে ইনজাংশন হবার পর যার জন্য ১০৮ ধা সংযোজন হয়েছে মাদার অ্যাক্টের সংগে, ১১৮(এ) তাতে আমরা দেখছি কোর্ট থেকে ইনজাংশনে দরুন যখন প্রেসক্রাইবড অথরিটি অ্যাজ পার সিডিউল ভিলেজ সেলফ গভর্নমেন্ট অ্যাক্ট যে রিপিল হচ্ছে অঞ্চল প্রধান নির্বাচন হবার পর সিডিউল ১-এর কলাম ৩-তে আমরা দেখছি অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট হয়েছে। অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট হবার পর আবার অনে ক্ষেত্রে অ্যাডমিনিস্ট্রেটারের উপর নূতন করে হাইকোর্টে থেকে ইনজাংশন হবার পর অ্যাডমিনিস্ টারকে রেসট্রেন্ড করা হয়েছে নট টু ফাংশন। সেখানে পোজিশন এই দাঁড়িয়েছে যে অ্যাড মিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করা হোল, প্রেসক্রাইবড অথরিটি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অ্যাডমিনিস্ট্রেটা অ্যাপয়েন্ট করলেন, সাবসিকোয়েন্টলি অ্যাডমিনিস্ট্রেটার রেসট্রেন্ড হয়ে যাবার পর দেখা গে যেদিন প্রেসক্রাইবড অথরিটি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করছেন সেদি থেকে ভিলেজ সেলফ গভর্নমেন্ট অ্যাক্ট, আইন অনুযায়ী রিপিল হয়ে চলে গেল সিডিউল ওয়া কলাম থ্রিতে। এখন অ্যাডমিনিস্ট্রেটার সেখানে রেসট্রেন্ড হয়ে রয়েছেন এবং সেখানে ভিলে সেলফ গভর্নমেন্ট অ্যাক্টও চালু নেই এমন বহু অঞ্চল পশ্চিমবঙ্গে রয়েছে। সে সম্বন্ধে নূত কিছু করা যায় কিনা, নূতন বিল এনে আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয় যিনি এই বিল উপস্থাপিত করেছেন হাউসের সামনে তাঁকে অনুরোধ জানাচ্ছি। কারণ সেই সব ক্ষেত্রে আম দেখেছি সেখানে ভিলেজ সেলফ গভর্নমেন্ট অ্যাক্ট চালু নেই, পুরাতন ইউনিয়ন বোর্ডও চলছে ন নূতন অঞ্চল পঞ্চায়েতও চলছে না এবং অ্যাডমিনিস্ট্রেটার অঞ্চল পঞ্চায়েত হিসাবেও কাজ করছে না, সেখানে প্র্যাকটিক্যালি নো ম্যানস ল্যান্ড হয়ে পড়ে রয়েছে। সেজন্য আমার মনে হয় আম দের এখানে একটা নূতন আইন আনা দরকার যাতে করে সেইসব অঞ্চল উপকৃত হয়। সেইসম জায়গা নো ম্যানস ল্যান্ড হয়ে পড়ে থাকার দরুন ট্যাক্স আদায় হচ্ছে না, সেখানে অঞ্চল প্রধান থাকার দরুন, ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট, অ্যাডমিনিস্ট্রেটার না থাকার দরুন সেই এলাক লোক র‍্যাশান কার্ড পর্যন্ত পাচ্ছে না, একটা কামব্রাস পোজিশন হয়ে রয়েছে। আমি নজ হিসাবে মন্ত্রিমহাশয়ের অবগতির জন্য জানিয়ে যাচ্ছি হাওড়া জেলার দুটি অঞ্চল সম্বন্ধে আ জানি, হাওড়া জেলার ডমজুর থানার অন্তর্গত বাঁকড়া এবং শলপ, এই দুটি অঞ্চলে অ্যা মিনিস্ট্রেটার অ্যাপয়েন্টেড হয়েছিল, অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্টেড হবার পর সাবসিকোয়েন্ট হাইকোর্ট থেকে ইনজাংশন জারী হয়েছে, অ্যাডমিনিস্ট্রেটার রেসট্রেন্ড হয়ে গিয়েছে। কি আইন অনুযায়ী দেখা গেল যেদিন প্রেসক্রাইবড অথরিটি অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করলে সেইদিনই ভিলেজ সেলফ গভর্নমেন্ট অ্যাক্ট ১৯১৯, সেখানে রিপিল হয়ে গিয়েছে এবং সে দুটি জায়গা এবং আরো বহু জায়গা নো ম্যানস ল্যান্ড হয়ে পড়ে আছে, যার ফলে জনসাধারণে বিশেষ অসুবিধা হচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের অবগতির জন্য এই জিনিসগু বললাম; অন্য আইন এ সম্বন্ধে কিছু করা যায় কিনা সে সম্বন্ধে তিনি ভেবে দেখবেন।

**শ্রীসুন্দরকুমার নস্কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বি সমর্থন করতে উঠে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই যে এই যে বিলটি আ হয়েছে এই বিলটি ১৯৫৭ সালে পাশ করা হয়েছে। আমরা দেখেছি গ্রামে পঞ্চায়েতগুলি এক ঘুঘুর বাসাতে পরিণত হয়েছে। এই যে গ্রামে পঞ্চায়েতগুলি রয়েছে সেই পঞ্চায়েতগুলি যেখানে এই ঘুঘুর দল হেরে গিয়েছে সেখানে আমরা দেখেছি সংবিধানের ২২৬ ধারা বলে হা কোর্টে কেস করে, কোর্ট-এ কেস করে সেগুলিকে আটকে রেখে দেওয়া হয়েছে। সুতরাং সম্বন্ধে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, এই কোর্টে কেস এবং হাইকোর্টে যে কে গিয়েছে সেই কেস যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি হয় এবং কেস চলাকালীন অবস্থায় সেখানে যা অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করা যায় সেজন্য অনুরোধ জানাচ্ছি। আমি এই কথা বলছি যে, এ বন্ধুরা যে ১৯৫৭ সালে আইন পাশ করে গেছেন যে মরার পরেও নাকি ট্যাক্স দিতে হবে। বাংল দেশের গ্রামাঞ্চলে মরার পরে যে ট্যাক্স-এর ব্যবস্থা করে রেখে দেওয়া হয়েছে আমার আগেক বন্ধুরা যে আইন পাশ করে গেছেন তাদের চিতা তারা নিজেরা সাজিয়ে রেখেছেন। সুতর আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই যে, যেভাবে গ্রামাঞ্চ আজ'ক পঞ্চায়েত আইনের বলে মানুষকে লুট করার ব্যবস্থা করা হয়েছে এটাকে রোধ কর ব্যবস্থা করা হউক এবং এই হাইকোর্ট-এর কেস করে এবং কোর্টে কেস করে এই ঘুঘুরা যা

আর কিছু না করতে পারে তার জন্য অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করা হউক। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রীনিত্যানন্দ ভুঁইয়াঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন সংশোধন বিলের সমর্থনে বক্তৃতা করতে উঠে সরকারপক্ষের মাননীয় সদস্যদের বক্তব্য শুনে একটা কথাই মনে হচ্ছে যে, পঞ্চায়েত আইনটি আজকে মাননীয় সরকারপক্ষের সদস্যদের এখনও ভালভাবে হজম হয় নি। হজম হয় নি এই জন্য বলছি যে পঞ্চায়েত আইনের সংগে জেলা পরিষদ আইনের সংমিশ্রণ করে ফেলছেন আবার কখন কখন বলছেন যে ঘুঘুর বাসা দেখছি ইত্যাদি বক্তব্য তাদের কাছ থেকে শুনছি। একটা কথা আমার মনে হচ্ছে যে, পঞ্চায়েতের সংগে যদি কেউ ওপপ্রোতভাবে জড়িয়ে থাকতেন, যদি গ্রামের কল্যাণমূলক কাজে কারোও কোন নীতিগতভাবে কেউ সমর্থন জানাতেন তাহলে যে পঞ্চায়েত আইন বর্তমানে সংশোধনী আকারে রাখা হয়েছে আজকে নিশ্চিত পশ্চিমবঙ্গের সরকার পক্ষীয় বিধানসভার সদস্যবৃন্দ যারা নিজেদের জেলা পরিষদের সভ্য বলে জানেন, যারা নিজেদের আঞ্চলিক পরিষদের সভ্য বলে জানেন, তারা নিশ্চিত স্বীকার করতেন যে পশ্চিমবঙ্গে এই পঞ্চায়েত আইন-এর মধ্যে দিয়ে গ্রামের কল্যাণমূলক কাজে বিভিন্ন দৃষ্টিভংগী রাখা যায়। গ্রামের বিভিন্ন কাজের মধ্যে দিয়ে যারা গ্রামের কল্যাণ চান তারা বিভিন্ন কাজ এই পঞ্চায়েত আইনের মারফত করতে পারতেন। কিন্তু দয়া করে সেদিকে দৃষ্টিভংগী না রেখে কিভাবে ঘুঘুর বাসায় খোঁচা দেওয়া যায় তার চেষ্টা করছেন। কিন্তু একটি কথা আমার বক্তব্য স্যার, ওনারা অনেক দেখেছেন কিন্তু বাস্তুঘুঘু যারা আছেন সেদিক থেকে গ্রামাঞ্চল থেকে তাদের তাড়িয়ে আজকে যদি পঞ্চায়েত আইনের মধ্যে দিয়ে বিভিন্ন অঞ্চল পঞ্চায়েত দখল করে বিভিন্ন গ্রাম পঞ্চায়েত দখল করে জেলা পরিষদ এবং আঞ্চলিক পরিষদ দখল করে আজকে কংগ্রেস গণতন্ত্রের যে প্রতিষ্ঠা করেছে আজকে সরকার পক্ষে সেখানে অবশ্য ভয় পাবার কারণ আছে। কারণ গ্রামাঞ্চলের মানুষের সংগে আমাদের যেভাবে নাড়ীর যোগ আছে, দীর্ঘদিন কংগ্রেস সেই ট্রাডিশন-এর মধ্যে দিয়ে গ্রামের মানুষের মধ্যে কাজ করার মধ্যে দিয়ে আজকে পঞ্চায়েত প্রতিষ্ঠা করেছে। আমি শুধু একটি কথা রাখতে চাই যে, পঞ্চায়েত আইনের যে আজকে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেই অ্যামেন্ডমেন্টের সংগে জেলা পরিষদের আইনের মধ্যে আঞ্চলিক পরিষদের যারা সভ্য হবেন বা অঞ্চল পঞ্চায়েতের যারা প্রধান, অঞ্চল প্রধানগণ আঞ্চলিক পরিষদের সভ্য হবেন। কিন্তু অঞ্চল প্রধান যেখানে ডিফান্ড অবস্থায় থাকবে সেখানে অ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত হবেন। সেই অ্যাডমিনিস্ট্রেটার তিনি নতুন করে তিনি আঞ্চলিক পরিষদের সভ্য হতে পারবেন কিনা। যদি আঞ্চলিক পরিষদের সভ্য না হন আঞ্চলিক পরিষদের সমস্ত সভ্যদের নিয়ে যেখানে আঞ্চলিক পরিষদের কমিটি গঠিত হয় সেখানে সভাপতি এবং উপ-সভাপতি নির্বাচিত হন। সেখানে আঞ্চলিক পরিষদ ডিফান্ড অবস্থায় আনাতে পারেন। তারজন্য এই গ্রাম পঞ্চায়েতে যে কাজ যদি অঞ্চল পঞ্চায়েতের কাজের সংগে আঞ্চলিক পরিষদের কাজ ওতপ্রোতভাবে জড়িত এবং আঞ্চলিক পরিষদে যেসমস্ত আইন বর্তমানে প্রযোজ্য আছে সেখানে তার রুল ১০-এ আমরা দেখছি আঞ্চলিক পরিষদ-এর সভাপতি এবং উপ-সভাপতি যে-কোন গ্রামাঞ্চলের কাজের জন্য তার সুপারিশ রাখতে পারেন। এখানে যদি পঞ্চায়েত আইনের সংশোধন করে অ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত করতে পারি সেখানে আঞ্চলিক পরিষদের সভাপতি এবং উপ-সভাপতি সেই গ্রামপঞ্চায়েতের কাজ এবং অঞ্চল পঞ্চায়েতের কাজ যেখানে অ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত হবেন সেখানে সুপারভিশান পাওয়ার পাবেন কিনা যদি তা পান তাহলে এই যে বর্তমানে অ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত করছি সেই নিয়োগের মধ্যে দিয়ে আমার মনে হয় আইনের সংশোধনের প্রয়োজন দেখা দেবে। যদি তা না করি তাহলে জেলা পরিষদ অ্যাক্টকে আমরা ব্যহত করছি এবং তার কার্যে বাধা দিচ্ছি। এই জন্য পঞ্চায়েত আইনের বর্তমান অ্যামেন্ডমেন্ট আনার সংগে সংগে এবং সংশোধন বিল যা আজকে আনা হয়েছে সেই বিলের সংগে সংগে আমার মনে হয় জেলা পরিষদ আইনের সংগে যে ওতপ্রোত সম্পর্ক আছে সেগুলিরও সংশোধন প্রয়োজন হবে। আমার মনে হয় মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয়ই চিন্তা করেছেন। তাই আজকে যে বিল এনেছেন তা সমর্থন করছি এবং তার সংগে সংগে মাননীয় মন্ত্রিমহাশয় তার স্থির সিদ্ধান্ত রাখার জন্য এবং চিন্তা করবার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Amritendu Mukherjee:**

মাননীয় স্পীকার মহোদয়, পশ্চিমবঙ্গ অঞ্চল পঞ্চায়েত সংশোধনী বিল ১৯৬৭ সালের যা মাননীয় মন্ত্রিমহাশয় এনেছেন তার আমি সমর্থন করতে দু-একটা কথা এখানে বলব। আমার বক্তব্য যেখানে কতকগুলি কারণেতে অঞ্চল পঞ্চায়েত কিংবা গ্রাম পঞ্চায়েত এখনও কার্যকরী করা যাচ্ছে না সেখানে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগের সুপারিশ এই বিলের মধ্যে আছে আমি তা সমর্থন করি। আমি একটি প্রশ্ন এখানে করতে চাই যে, যেসমস্ত জায়গায় দুর্নীতি এবং অযোগ্যতার জন্য অঞ্চল পঞ্চায়েত কাজ করতে পারে নি গ্রামের লোকের আস্থাভাজন নয়, সেখানে কি করা হবে? মন্ত্রিমহাশয়কে এ বিষয়ে ভেবে দেখতে অনুরোধ করি। আমি আশা করব এ সম্বন্ধে একটা সিদ্ধান্ত শীঘ্র নেবেন এবং তা পরবর্তীকালে এ সভায় উপস্থিত করবেন। গত কয়েকদিন ধরে বিভিন্ন বক্তা এখানে যা বলেছেন তাতে জি আর বন্টনের ব্যাপারে অঞ্চল পঞ্চায়েত দুর্নীতির আখড়া বলে বিবেচিত হয়েছে। প্রশ্নোত্তরের সময় আমরা কাল দেখেছি শুধু জি আর বিলি নয়, টি আর-এর ব্যাপারেও অঞ্চল প্রধানরা যেভাবে কাজ করেছেন তা নিয়ে অভিযোগ উঠেছে। নদীয়া জেলায় সাধনপাড়া—এই অঞ্চলের অঞ্চল প্রধান অযোগ্যভাবে এবং নিয়ম-বহির্ভূতভাবে কাজ করবার জন্য ধিকৃত হয়েছেন তাঁর অঞ্চল সভ্যদের দ্বারা। সেখানে অভিযোগ উঠেছে এবং সেই অভিযোগ সম্বন্ধে নদীয়া জেলার অঞ্চল পঞ্চায়েত অফিসার তদন্ত করতে গিয়েছেন। তিনি মন্তব্য করেছেন যে এই অঞ্চল প্রধান অযোগ্যতার এবং নীতিবিরুদ্ধ কাজ করবার জন্য দায়ী। এই সমস্ত লোককে অপসারণ করে তার জায়গায় অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার কথা অবশ্য মন্ত্রিমহোদয়কে ভেবে দেখতে হবে। প্রশ্নোত্তরের সময় কৃষ্ণগঞ্জ থানায় অঞ্চলের অঞ্চল প্রধানের নামে অভিযোগ এসেছে জি আর বিলির যেসমস্ত দলিলপত্র রাখা দরকার তা তিনি ঠিক ঠিক রাখেন নি। টি আর কাজের সরকারী নিয়মে যেসমস্ত দলিল রাখা দরকার তা রাখেন নি। তদন্তের দাবী সেখানে উঠেছে, তা যাতে কার্যকরী করা না হয় সেজন্য দলিলপত্র সরাচ্ছেন। আইন অনুসারে তিনি দলিলপত্র রাখবার মালিক, তিনি সেগুলি পুড়িয়ে ফেলবার চেষ্টা করছেন। এজন্যে অনেক মাননীয় সদস্য বলেছেন অঞ্চল পঞ্চায়েত বাস্তু ঘুঘুদের বাসা হয়ে দাঁড়িয়েছে। গণতন্ত্রের মূল নীতি পঞ্চায়েত মারফত বিকাশ লাভ করে এইটেই ঠিক—কিন্তু তার মধ্যে আমি যেতে চাই না। যেখানে জনসাধারণের অর্থ নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে, সংবাদপত্রে যেসমস্ত খবর এসম্পর্কে বেরিয়েছে সেখানে কি করা হবে?

[4-20—4-30 p.m.]

আমি আরও বলতে চাই পশ্চিমবাংলায় চতুর্থ সাধারণ নির্বাচনের সময় পশ্চিমবাংলার বেশীরভাগ জনসাধারণ কংগ্রেস দলকে অযোগ্য রাজনৈতিক দল দুর্নীতিগ্রস্ত রাজনৈতিক দল বলে মনে করে উচ্ছেদ করে দিয়েছেন যে জন্য আজ কংগ্রেস দল আর শাসন ক্ষমতায় নেই। বিরোধীপক্ষে গিয়ে তাঁরা বসেছেন। যুক্তফ্রন্টদলগুলিকে তাঁরা আজ ক্ষমতায় আসীন করেছেন। পশ্চিমবাংলার সাধারণ মানুষ আজ একথা মনে করেন যে দীর্ঘ দিন ক্ষমতার আসনে বসে কংগ্রেস দল এই অঞ্চল পঞ্চয়েতগুলিতে তাঁদের নিজেদের পার্টির একনায়কত্বে রূপান্তরিত করেছেন। আজ তার থেকে পশ্চিমবাংলার মানুষ মুক্তি পেতে চায়। এই মুক্তি যে দিন পাবে সেইদিন প্রকৃত গণতন্ত্রের বিকাশ এই গ্রামসভা এবং অঞ্চল পঞ্চায়েত-গুলির মধ্য দিয়ে হতে পারে। কাজেই আমি আশা করি এই বিল যেমন সকলে সমর্থন করবেন তেমন সকলেই এই কথাটা ভাববেন যে গ্রামাঞ্চলে এই যে বাস্তু ঘুঘুর বাসা জনসাধারণের ভোট নিয়ে জনসাধারণের অর্থ নিয়ে যে দুর্নীতি এবং যেসমস্ত ব্যভিচার অযোগ্যতার আখড়া করে সেখানে দলীয় স্বার্থ স্থাপন করবার চেষ্টা করা হচ্ছে, পঞ্চায়েতের নামে গণতন্ত্রের নামে কংগ্রেস দলের একনায়কত্ব স্থাপন করবার চেষ্টা করা হচ্ছে তা থেকে কি করে মুক্তি পাওয়া যায়। আমি আশা করি এই সভার সদস্যগণ এবং মাননীয় মন্ত্রিমহাশয় এ সম্পর্কে বিবেচনা করবেন। আমি পুনরায় এ বিলের প্রতি সমর্থন জানিয়ে মাননীয় সভাপতি মহাশয়, এবং সদস্যদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Tinkari Mondal:**

মিঃ স্পীকার, স্যার, আমি এতক্ষণ ধরে পঞ্চায়েতের অনেক কথাই শুনলাম। কিন্তু মুস্কিল হল এই যে, এক পক্ষ কেবল পঞ্চায়েতের দোষ কীর্তন করছেন আর এক পক্ষ তার গুণকীর্তন

করছেন। আমরা কি এখানে শুধু কাদা ছোড়াছুড়ি করবার জন্য এখানে এসেছি। আমরা স্বাধীনভাবে অঞ্চল পঞ্চায়েতের যদি সত্যিকারের কোন দোষ থাকে অথবা কিছু গুণ থাকে আমরা কি নিরপেক্ষভাবে তার স্বীকৃতি দিতে পারি না। অঞ্চল পঞ্চায়েত গ্রাম পঞ্চায়েত হতে দেশের কিছু কিছু হয়তো মঙ্গল হয়েছে, কিন্তু আবার আমি আমার পার্শ্ববর্তী অঞ্চল পঞ্চায়েতের বন্ধুগণের মুখ থেকে শুনি যে এই পঞ্চায়েত প্রথার জন্য গ্রামে গ্রামে ঝগড়াঝাঁটি দলাদলি খুব বেড়ে গেছে। ট্যাক্স বেড়ে গেছে এবং যাকে ভিলেজ পলেটিক্স বলা হয় তাও বেড়ে গেছে। মিঃ স্পীকার স্যার, আমার সৌভাগ্য অথবা দুর্ভাগ্যক্রমে আমি পঞ্চায়েত অঞ্চলের অধিবাসী নই—আমি আসানসোলের অধিবাসী। আমরা পল্লীগ্রামে ঐভাবে দলাদলি করি না—কিংবা আমাদের অঞ্চলের জনসাধারণ ঐভাবে ভিলেজ পলিটিক্স নিয়ে থাকে না। মিঃ স্পীকার স্যার, ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিলটিকে সমর্থন করতে গিয়ে আপনার মাধ্যমে আমি আমাদের সহৃদয় মন্ত্রিমহোদয়ের কাছে দু-একটা প্রস্তাব তাঁর বিবেচনার জন্য রাখতে চাই। আসানসোল অঞ্চল আমার অঞ্চল—আমরা সম্পূর্ণ অবহেলিত হয়েছি—স্যার, আপনি শুনলে বিস্মিত হবেন যে, বর্ধমান জেলা পরিষদে সদর মহকুমার কালনা মহকুমার এবং কাটোয়া মহকুমার স্থান আছে কিন্তু আসানসোল মহকুমার স্থান নেই। স্যার, প্রতিটি অঞ্চল থেকে আঞ্চলিক পরিষদ থেকে সেখনে সভ্য নেওয়া হয়েছে, কিন্তু আসানসোল ইউনিয়ন বোর্ডে কোন সদস্য নেওয়া হয় নি। তাই আসানসোল অবহেলিত অঞ্চল, তাই আমি আপনার মাধ্যমে আমাদের মন্ত্রিমহোদয়ের কাছে অনুরোধ করবো যেমন কালনা, কাটোয়া, বর্ধমান আঞ্চলিক পরিষদ থেকে সদস্য নেওয়া হয়েছে, জেলা পরিষদে তেমনি আসানসোল ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্টকে যেন সদস্য করা হয় এবং আমি আশা করবো বিরোধী পক্ষে যাঁরা আছেন তাঁরা সর্বান্তকরণে আমার এই প্রস্তাব সমর্থন করবেন।

**Shri Prabodh Purkait:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ আমাদের যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রিমহোদয় যে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত বিল এখানে উত্থাপন করেছেন, সেই সংশোধিত বিলকে আমি সমর্থন জানাচ্ছি। বিগত কংগ্রেস সরকারের সদস্যবৃন্দ এখানে পঞ্চায়েত আইনকে বলে গেছেন যে, এটা হচ্ছে পঞ্চায়েতরাজ এবং এই পঞ্চায়েতরাজের মধ্য দিয়ে আমরা দেশের আপমর সাধারণ মানুষের হাতে ক্ষমতা তুলে দিয়েছি। তাঁদের ভালমন্দ বিচার তাঁরা নিজেরাই করবেন। এই অধিকার এই আইনের মধ্য দিয়ে আমরা পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাছে পেঁৗছে দিয়েছি। তাঁরা একথাও বলেছেন যে, আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি এবং সমাজতন্ত্র প্রতিষ্ঠা করার জন্য আমরা এই আইন রচনা করেছি। কিন্তু তাঁরা যেসমস্ত কথা বলেছেন এই আইন দ্বারা পশ্চিমবঙ্গে যে পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠা হয়েছে; তার মধ্যে আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে এবং পঞ্চায়েতরাজের নামে কিভাবে কায়েমী স্বার্থ প্রতিষ্ঠা হয়েছে তা দীর্ঘদিন ধরে দেখেছি। আমরা দেখেছি পঞ্চায়েতের মধ্য দিয়ে দেশের যারা বড় বড় কায়েমী স্বার্থরাজ লোক কিভাবে ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছে। বিগত কংগ্রেস সরকার সুদূর গ্রামাঞ্চলেও প্রতিক্রিয়াশীলদের সুসংহত করে এই তথাকথিত পঞ্চায়েতরাজের মধ্য দিয়ে কায়েমী স্বার্থকে প্রতিষ্ঠিত করেছে। তাই আমি মনে করি আমাদের যুক্তফ্রন্ট সরকার আজ যে সংশোধিত বিল এখানে উত্থাপন করেছেন যার মধ্য দিয়ে এই পঞ্চায়েত আইনকে সংশোধিত করে এমনভাবে এটা দেশের মধ্যে প্রয়োগ করবেন যার ফলে দেশের সাধারণ মানুষ বাস্তবিকই স্বায়ত্বশাসনের অধিকার অর্জন করবে। এই পঞ্চায়েতের মধ্য দিয়ে জনসাধারণ যাতে নিজেদের সুখ-সুবিধা এবং স্বার্থ সম্পর্কে সজাগ হয়ে উঠতে পারে সে সম্পর্কে যুক্তফ্রন্ট সরকার লক্ষ্য রাখবেন। এই সংশোধিত বিলে বলা হয়েছে, যেসমস্ত এলাকায় অঞ্চল প্রধান নির্বাচিত হতে পারেন নি—বিভিন্ন আইনগত দিক থেকে হাইকোর্টে মামলা-মোকর্দমা উপস্থিত করে; সেখানে কেমন করে এই পঞ্চায়েত চালু করা যেতে পারে, সেই সম্পর্কে এখানে বলা হয়েছে যে, অ্যাডমিনিস্ট্রেটারের দ্বারা চালানো হবে। আমি মনে করি অ্যাডমিনিস্ট্রেটর সেখানকার অধ্যক্ষ এবং গ্রামসভার নির্বাচিত সদস্য যাঁরা থাকবেন তাঁদের সঙ্গে তিনি প্রত্যক্ষভাবে যোগাযোগ রেখে কাজ করবেন। আমি আশা রাখি সেদিকে লক্ষ্য রেখে আমাদের এই যুক্তফ্রন্ট সরকার এই পঞ্চায়েত বিলটি সংশোধন করবেন। এই বক্তব্য রেখে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[4-30—4-40 p.m.]

**Shri Sudhir Chandra Das:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত সংশোধনী বিল যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে আনা হয়েছে তা আমি সমর্থন করছি। কিন্তু সমর্থন করতে গিয়ে কয়েকটি বিষয় উল্লেখ করা প্রয়োজন যে, এই বিলটি যদি আগাগোড়া ঢেলে সাজানো না হয় তাহলে এটা একেবারে দেশের আরও অকল্যাণ ডেকে আনবে। আমি সেইজন্য কয়েকটি বিষয়ের উল্লেখ করতে চাই। প্রথম যখন পঞ্চায়েত আইন পাশ হয়েছিল তখন আমি আইনসভার সদস্য ছিলাম, তখন কংগ্রেস দলের কাছে প্রচুর প্রতিবাদ করা সত্ত্বেও ও'রা শুনেন নি, তার কুফল এখন যা ফলবার তা ফলেছে। সেটা হচ্ছে প্রথম কথা আমরা বলেছিলাম কংগ্রেস দলের কাছে যে আপনারা যদি পরোক্ষ নির্বাচন রাখেন এই পঞ্চায়েত আইনে, তাহলে দলতন্ত্র প্রতিষ্ঠা হবে এখানে, গণতন্ত্র আর থাকবে না।

এখন আপনারা দেখলে সকলেই দেখতে পাবেন যে, আজকে বেশীরভাগ পঞ্চায়েত কংগ্রেসের দখলে নিয়েছেন। তার কারণ সেখানে পরোক্ষ নির্বাচন রয়েছে। গ্রামসভা একটি প্রত্যক্ষ নির্বাচনের পরে তার নির্বাচন যেটা এসেছে সবটাই পরোক্ষ নির্বাচন এবং তার ফলে এত বিসদৃশ্য অবস্থা হয়েছে, সেখানে যাঁরা ট্যাক্স ধার্য করে দেন, অঞ্চল পঞ্চায়েত যার উপর দায়িত্ব দেওয়া হয়েছে সেই অঞ্চল পঞ্চায়েতের লোকেরা পরোক্ষ নির্বাচনে আসবেন। সেখানে প্রত্যক্ষ নির্বাচন নেই। সেই কারণে প্রথমে ঢেলে সাজাতে গেলে এর পরোক্ষ নির্বাচন একেবারে বন্ধ করতে হবে। দ্বিতীয়ত গণতন্ত্রে কখনও মনোনয়ন দেখা যায় না। গণতন্ত্র চালাবো অথচ তাতে আবার মনোনয়ন রাখা হবে এটা কিরকম হল বুঝতে পারি না। অঞ্চল পঞ্চায়েতগুলিতে দেখতে পাবেন সেখানে পরোক্ষ নির্বাচন রাখা সত্ত্বেও যদি দলে ভারি হতে না পারে সেজন্য আবার একটা রক্ষাকবচ রাখা হয়েছে, মনোনয়ন। এটা লোপ করতে হবে।

(কংগ্রেস পক্ষ হইতেঃ এটা রেলেভান্ট নয়।)

স্যার, এটা রেলেভান্ট। নতুন করে ঢেলে সাজাবার সময় মনোনয়ন বন্ধ করতে হবে এবং পরোক্ষ নির্বাচন বন্ধ করতে হবে। তৃতীয়ত স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন এ'রা এমন স কান্ড করেছেন—এখানে শৈলবাবু নেই, থাকলে ভালো হত, নির্বাচনের ক্ষেত্রগুলিতে যে রুলস রয়েছে সেগুলি বদল করতে হবে। কারণ, নির্বাচনের এলাকাগুলিকে সমস্ত মন্ত্রীরা বসে গি ডি ও যা করে দেন সেগুলি কেটে দিয়ে ও'দের দলের লোকেদের সংগে পরামর্শ করে এ এলাকা এরকম হল, ও এলাকা ওরকম হল, এইভাবে করেছেন। তার ফলে এখনও অনেক জিনিস হাই কোর্টে পড়ে আছে, যার জন্যে এ্যাডমিনিস্ট্রেটারের দরকার হচ্ছে। কাজেই সেখানকার রুলসগুলি পড়ে দেখে ঠিকভাবে করার দরকার আছে বলে আমি মনে করি। তারপর আমার বন্ধু ট্যাক্স নীতির কথা বলেছেন। আমি সেকথার আর অবতারণা করবো না, তবে এটুকু জোর দিয়ে কেবল বলব যে, গ্রামের লোকেদের উপর আর ট্যাক্স বসানো চলবে না বা দেশের লোকদের আর ট্যাক্স ভারে প্রপীড়িত করা চলবে না। এই নীতিটা ঠিক করে দেওয়া দরকার, কারণ এটা এখনও অনিশ্চিত হয়ে আছে। এ আইনে এখনও এ'রা সেটা করে রেখেছেন। অথচ আইন পাশ হয়ে গিয়েছে যে, জমির মূল্যের উপর এবং ঘরবাড়ি ও পুকুরের উপর ট্যাক্স নির্ধারণ করবেন। একটা বিভীষিকার রাজত্ব হয়েছে। আরো জটিল ব্যাপার রয়েছে, পঞ্চায়েত আইনে যেটা সংশোধন করা দরকার। চৌকিদার, দফাদারকে অঞ্চল পঞ্চায়েতের নিয়োগ বা পদত্যাগ করাবার ক্ষমতা নেই, কিন্তু তাকে ট্যাক্স দিতে হবে। এ এক অদ্ভুত আইন এখানে পাশ করে রাখা হয়েছে. সেটা সম্পূর্ণ বদল করা দরকার বা আমরা বদল করতে চাই। এই ট্যাক্স যাতে না বাড়ে গ্রামের লোকেদের উপর এবং পুলিশ বিভাগকে যদি রাখতে হয় তাহলে পুলিশ খাতে তার টাকা দিয়ে সেটা পূরণ করা দরকার। গ্রামের শান্তিরক্ষার জন্য সেই ব্যয় করতে হবে। আমরা জানি শহরে মিউনিসিপ্যালিটিতে বা কর্পোরেশনে যেমন পুলিশ খাতে ট্যাক্স দেয় শান্তিরক্ষার জন্য, তেমনি গ্রামের শান্তিরক্ষার জন্য যদি প্রয়োজন হয় তাহলে পুলিশ খাতে সেই টাকা দিলে গ্রামের উপর ট্যাক্সের ভার আর আসবে না। আমার শেষ কথা হল এই যে, গ্রাম পঞ্চায়েতের কথা তোলা হয়েছে এটা করতে গিয়ে বেশী টাকা খরচ হচ্ছে, দপ্তর বেড়ে গিয়েছে, একটি তুলে দিলে কোন ক্ষতি হবে না। অঞ্চল পঞ্চায়েত ব্লক করে দিলেও সেখানে কাজ চলতে পারে। তা ছাড়া এই।

বি ডি ও অফিস যেখানে আঞ্চলিক পরিষদের সঙ্গে অঞ্চল পঞ্চায়েতের ঠোকাঠুকি হচ্ছে, টাকা খরচ হচ্ছে, অফিসার রয়েছে, সেখানে অত্যন্ত গোলমাল বেঁধেছে। আমার মনে হয় সে অফিস তুলে দিলে বহু টাকা বেঁচে যেতে পারে। বি ডি ও অফিসের কোন মাত্র প্রয়োজন নেই, তাকে অন্য কাজে লাগাতে পারলে আমার মনে হয় অনেক কল্যাণকর কাজ হবে। মধ্যপ্রদেশ তাই তুলে দিয়ে অনেক টাকা বাঁচিয়েছে। আমাদের যুক্তফ্রন্ট সরকারের কাছে আমার আশা যে নিশ্চয় তাঁরা এ বিষয়ে চিন্তা করবেন যাতে পঞ্চায়েত গণতান্ত্রিক হয় এবং যাতে তার ক্ষমতা পুরো থাকে, ট্যাক্স নীতি চলতে পারে, চৌকিদার ও দফাদার নিয়োগ বা পদত্যাগ করতে পারে এবং খরচ বাঁচাতে পারে। এই কথা বলে আমি শেষ করছি।

**Shri Ram Chatterjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েতের এই বিলকে আমি সমর্থন করতে গিয়ে একথা বলতে চাই যে, পঞ্চায়েতে যাঁরা বসে আছেন তাঁরা পঞ্চায়েত খুব ভালভাবেই বোঝেন। কিন্তু আমরা যাঁরা ঐ গ্রাম থেকে এসেছি, ও'দের পঞ্চায়েতকে আমরা ধন্যবাদ জানাচ্ছি। কারণ, ও'দের পঞ্চায়েত এত ভাল কাজ করে যে, গাঁয়ের লোক পঞ্চায়েতের উপর চটে গিয়ে উল্টে যাচ্ছে। সঙ্গে সঙ্গে কি দেখেছি—দেখেছি এখানে প্রচার চলছে। চালের পারমিট হল, রেশন কার্ড চাইল তখন ও'রা বলল যে, "যা যাঁদের ভোট দিয়েছিস তাঁদের কাছে যা", এই রকম অবস্থা স্যার হাতে নাতে পাচ্ছি। গরীব মানুষ লাইন দিয়ে পড়ে রয়েছে একখানা কার্ড পাবে এই আশায়। কিন্তু পঞ্চায়েতের বাবুরা তাঁদের দিকে তাকালেন না। পঞ্চায়েত স্যার, ও'দের বাঁশী আর আমাদের বাঁশ। ভয়ানক মুস্কিল স্যার, পাড়াগায়ের লোকেরা একথা বলে। তারপর পঞ্চায়েতে দেখেছি কি না কটেজ ইন্ডাস্ট্রি ডেভেলাপ করছে। সেটা কি—সেটা হচ্ছে চোলাই মদ, এই কটেজ ইন্ডাস্ট্রি ডেভোলপ করছে। স্যার, সর্বকিছুর উদ্ভব ঐ পঞ্চায়েতের মধ্য দিয়ে। আজকে ধরুন একেবারে মন্ত্রীদের থেকে কিছু কিছু শোষণ করাচ্ছেন, ডাইরেকট শোষণ করছেন, সেই ডাইরেকট শোষণের ঠেলাতে গরীব মানুষগুলি একেবারে ত্রাহি ত্রাহি ডাক ছাড়ছে। আমি পরশুদিন শুনেছি, স্যার, চাপাডাঙ্গায় সেখানে পঞ্চায়েতে একজন বেটেপানা প্রেসিডেন্ট আছেন। তিনি বলছেন যে, "যা যাকে ভোট দিয়েছিস তাকে দে", যেন তার ঘর থেকে জিনিসগুলি এসেছে, এইরকম অবস্থা হয়েছে। তারপর স্যার, খ্যাপা বলে একজন লোক তিনি পঞ্চায়েতের প্রেসিডেন্ট। তিনি করেন কি না ছোট ছোট বিশেষজ্ঞ নিয়ে বসে থাকেন। সন্ধ্যার সময় এইসব লোকেদের তিনি বলেন, "এই তোর ওখানে কত আছে নিয়ে আয় আমার জন্য কিছুটা।" তিনি তারকেশ্বরে ডেভালপ করাচ্ছেন ঐ জিনিস করে। পঞ্চায়েত রাজ আমাদের দেশে খুব ভাল ভাল জিনিস সৃষ্টি করেছেন। তাই এই পঞ্চায়েত রাজ আমাদের হেলপ করছে, ডাইরেকট শোষণে মানুষ এত বেশী অতিষ্ঠ হয়ে উঠেছে যা বলার নয়। তারপর স্যার, এই যে পঞ্চায়েতরাজ এর যে শোষণ এই শাসনে এই ক্ষুদে ক্ষুদে প্রেসিডেন্টের জ্বালায় অস্থির হয়ে পড়েছে। সেজন্য স্যার, একে সমর্থন করি যাতে ও'রা চলে যায়। যতদিন ও'রা থাকবে লোককে বলবে, "দেখ ও'দের তো দিয়েছিস, এখন আমরা আছি", তার মানে লোকেদের এখনও শোষণ করছেন, এখনও বলছেন সামনের দিনে ভোট না দিলে ছয় মাস বাকি ইত্যাদি নানারকম প্রচারকার্য চালাচ্ছেন। যাই হোক, ও'দের প্রচারটাকে স্তিমিত করে দিতে গেলে পঞ্চায়েতগুলিকে স্তিমিত করে হটিয়ে দিতে হবে।

**Shri Makhan Lal Das:**

মাননীয় স্পীকার মহাশয়, এই যে ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল, এই বিলকে সমর্থন করে আমি একথাই বলতে চাই যে, ভারতবর্ষে আমরা এক নতুন যুগের সম্মুখে এসেছি। আমরা এই ক্ষমতার বিকেন্দ্রীকরণ করছি, এই যে ডিসেন্ট্রালাইজেশান অফ পাওয়ার এটা পঞ্চায়েতের মাধ্যমে হয়েছে। আমার পূর্বপর যে বক্তাগণ পঞ্চায়েতের যে ব্যাখ্যা করলেন তাতে তাঁরা পঞ্চায়েতকে বিকৃত অর্থে ব্যবহার করেছেন। পঞ্চায়েত মানে ঠিক তাই নয়। বাস্তবিক জনগণের হাতে যদি ক্ষমতা দেওয়া থাকে তাহলে পঞ্চায়েতকে আমাদের ঠিক ঠিক প্রয়োগ করতে হবে। এবং পঞ্চায়েত লোক পঞ্চায়েত হবে। যেখানে ২৫০ জন লোকের পিছনে একটি করে গ্রামসভার প্রতিনিধি চাই, যাঁরা অ্যাডালট, যাঁরা পূর্ণবয়স্ক, গ্রামে তারা যে ভোট দেয় তাঁরা ২৫০ জন মিলে একজন লোক নিযুক্ত করতে পারে। গ্রাম পঞ্চায়েত, গ্রামসভা, অঞ্চল পঞ্চায়েত, অঞ্চল পরিষদ এবং জেলা পরিষদ একটা ইনট্রিগেড হোল, একে বিচ্ছিন্ন করে দেখা যায় না এবং ভারতবর্ষে গণতন্ত্রকে যারা প্রয়োগ করতে চায়, তাঁদের এর মাধ্যমে আসতে হবে।

[4-40—4-50 p.m.]

যাদের পঞ্চায়েতে বিশ্বাস নাই, যাদের পঞ্চায়েত গণতন্ত্রে বিশ্বাস নাই, তাঁরাই একথা বলবেন, কারণ তাঁরা জানেন যে গ্রামের লোকের হাতে ক্ষমতা গেলে তাদের কোন স্থান হবে না। তারা লোকের ঘাড়ের উপর চেপে জোর জবরদস্তি করে ক্ষমতা দখল করতে চায়। কিন্তু পঞ্চায়েতের মাধ্যমে সেইসব জিনিস হয় না। এই পঞ্চায়েতের মাধ্যমে সব জিনিসই ভাল হতে পারে যদি আমরা ভালভাবে সব করতে চাই। গ্রাম্যজীবনে যেখানে পঞ্চায়েত রাজ বিকৃত হয়েছে, সেখানে কদর্য রাজনীতি ঢুকেছে, পঞ্চায়েত সেখানে বিকৃত হচ্ছে। তা না হলে পঞ্চায়েতের দ্বারা সব জিনিসই ভাল হতে পারে। পণ্ডিত নেহরু বলেছিলেন যে গ্রামে যদি তিনটি জিনিস প্রতিষ্ঠা হয়, একটি বিদ্যালয়, একটি পঞ্চায়েত এবং একটি কো-অপারেটিভ, তাহলে গ্রামের লোকের হাতে প্রকৃত স্বরাজ এলো বুঝা যাবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি—যারা গণতন্ত্রে বিশ্বাসী নয়, তারাই গণতন্ত্রের ভিতর ঢুকে গণতন্ত্রকে হত্যা করার ষড়যন্ত্র করছেন। এই জিনিসটা ভাল নয়। চোখের সামনেই দেখতে পাচ্ছি কিরকম কুব্যাখ্যা করছেন। পঞ্চায়েতকে বিশ্লেষণ করলে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতা বিকেন্দ্রীকরণের একটি মাত্র সুস্পষ্ট চেহারা ফুটে উঠবে। পঞ্চায়েত ভারতবর্ষকে ভাল পথে নিয়ে যেতে পারে এবং গণতন্ত্রকে সার্থক পথে নিয়ে যেতে পারে। এই বলে আমি এটাকে সমর্থন করছি।

**Shri Provash Chandra Roy:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে পঞ্চায়েত সংশোধনী বিল এসেছে এটা সমর্থন করতে উঠে আমি, আপনার মাধ্যমে মন্ত্রিমহোদয়কে কয়েকটি কথা বলতে চাই। একথা আমরা জানি যে, আজকে যেসমস্ত কায়েমী স্বার্থবাদীরা যখন অঞ্চল পঞ্চায়েত অথবা গ্রাম পঞ্চায়েত নির্বাচনে হেরে যান তাঁরা হাইকোর্টে সংবিধানের ২২৬ ধারা অনুযায়ী কেস করেন, করে অঞ্চল পঞ্চায়েত-এর প্রধান বা উপ-প্রধানকে আটকে দেন একথা আমি জানি অনেকে ইঞ্জাংশনের সাহায্য নিয়ে অঞ্চল প্রধানের নির্বাচন অথবা গ্রামসভার অধ্যক্ষ নির্বাচন প্রভৃতি আটকে দেন যার ফলে ক্ষমতা অঞ্চল পঞ্চায়েত অথবা গ্রাম পঞ্চায়েত নির্বাচিত হয়েও কাজ চালাতে পারে না। এই অবস্থায় কি করে সেখানে কাজ চালাতে পারে তার জন্য এই সংশোধনী বিল এসেছে। সেজন্য এখানে বলা হয়েছে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার জন্য, আমি এই সংশোধনী বিলকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি আর একটা কথা বলতে চাই। আমি একথা জানি অঞ্চল পঞ্চায়েত সম্বন্ধে যে আইন আছে তাতে অঞ্চল পঞ্চায়েতকে বিভিন্নরকম ট্যাক্স চাপাবার অধিকার দেওয়া হয়েছে। অঞ্চল পঞ্চায়েত যেখানে চলছে, অঞ্চল পঞ্চায়েতের মেম্বার যেসব ক্ষেত্রে মনে করে এই ধরনের ট্যাক্স চাপান উচিত নয় অথবা যে হারে ট্যাক্স ধার্য করা হয়েছে, সেই হারে করা উচিত নয়, করলে জনসাধারণের উপর অত্যন্ত করভার চাপবে, সেই ক্ষেত্রে হয়ত অনেক সময় তাঁরা কর চাপান না, ফলে এমন ঘটনা হয়েছে বি ডি ও-এর কাছে যখন এই এসেসমেন্ট যায়, তখন তিনি তা ফেরত দেন। এইরকম ঘটনা আমার জানা আছে। সুতরাং এদিক থেকে অঞ্চল পঞ্চায়েতকে নির্ভর করতে হয় বি ডি ও-এর উপর। বি ডি ও অ্যাসেসমেন্ট ফেরত পাঠিয়ে দেন বলে বাধ্য হয়ে অঞ্চল পঞ্চায়েতের যিনি প্রধান তাঁকে বি ডি ও-এর নির্দেশমত ট্যাক্সের বোঝা চাপাতে হয় জনসাধারণের ঘাড়ে।

পঞ্চায়েত আইনের মধ্যে আছে জনসাধারণের উপর ট্যাক্স-এর বোঝা চাপবে এবং তাতে বলা হয়েছে মানুষের যদি পাকা বাড়ি থাকে তাহলে তার যে মূল্য হবে তার উপর ভিত্তি করে এই ট্যাক্স চাপবে। সেখানে বলা হয়েছে একজন মানুষের যত বিঘা জমি থাকবে তার যে মূল্য হবে তার উপর ট্যাক্স চাপান হবে এবং যদি তার অন্যান্য আয়ের পথ থাকে তাহলে সেই আয়ের ভিত্তিতেও ট্যাক্স চাপান হবে। সুতরাং দেখা যাচ্ছে একজন মানুষের উপর বহুবিধ ট্যাক্স চাপাবার ব্যবস্থা এই আইনে করা হয়েছে। প্রথমে নিয়ম ছিল মানুষের আয়ের উপর ভিত্তি করে ট্যাক্স চাপান হবে। সেইজন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি এই ধরনের যে আইন করা হয়েছে জমির মূল্য ধরে, বাড়ির মূল্য ধরে, অন্যান্য আয় ধরে ট্যাক্স চাপান হবে এটা পরিবর্তন করা উচিত। তারপর, বি ডি ও-কে যে অধিকার দেওয়া হয়েছে অ্যাসেসমেন্টের উপর সেটা বন্ধ করা উচিত। যদি গরুর গাড়ির উপর ট্যাক্স চাপাতে অঞ্চল প্রধান রাজী না হন, তাহলে বি ডি

ও অ্যাসেসমেন্ট লিস্ট ফেরত দিয়েছেন এটা আমরা জানি। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি এই ধরনের অত্যাচারমূলক ট্যাক্স চাপাবার পদ্ধতি বা আইন যা রয়েছে সেগুলি বাতিল করুন এবং পঞ্চায়েত আইন ঢেলে সাজুন যাতে জনসাধারণের সত্যিকারের উপকারে লাগে। আমি অনুরোধ করব জনসাধারণের কল্যাণ করবে এরকম বিল আপনারা আনুন। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Manindra Nath Jana:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পঞ্চায়েত এ্যামেন্ডিং বিলের সমর্থনে বলতে গিয়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয় এবং মন্ত্রীসভাকে কিছু বলতে চাই। আমাদের দেশে যখন পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠিত হোল তখন দেশের লোক আশা করেছিল যে পঞ্চায়েতের মাধ্যমে তারা অনেক কিছু দেখতে পাবে। কিন্তু দীর্ঘ কয়েক বছর পঞ্চায়েত রাজ চলার পর তারা মর্মে মর্মে উপলব্ধি করেছে যে এই পঞ্চায়েত রাজ তাদের ঘাড়ে কিভাবে চেপে বসেছে। পল্লীগ্রামে দলাদলি, কোঁদল এই পঞ্চায়েতের মাধ্যমে সৃষ্টি হয়েছে। যে দল যে পঞ্চায়েত অধিকার করেছে তারা তাদের বিরোধী অপরকে নানাভাবে অত্যাচার করেছে। আমি প্রত্যক্ষভাবে পঞ্চায়েতের সঙ্গে জড়িত. আমি দেখেছি এই অঞ্চল পঞ্চায়েত কি কাজ করে। শুধু ট্যাক্স চাপান এবং রেশন কার্ড লিখে দেওয়া ছাড়া তাদের আর কিছু কাজ নেই এবং তারা যে গ্রাম পঞ্চায়েতকে টাকা দেয় সেটা কিভাবে খরচ হয় সেটা দেখার অধিকারও তাদের নেই। কাজেই অঞ্চল পঞ্চায়েতের মাঝখানে যেটা আছে সেটা না রাখলেও চলে। আঞ্চলিক পরিষদে অঞ্চল পঞ্চায়েত থেকে প্রতিনিধি পাঠান হয়। অনেক ক্ষেত্রে দেখা গেছে ওই প্রধানের মামলা যখন হাইকোর্টে উপস্থিত হয় তখন হাইকোর্টে অঞ্চল পঞ্চায়েত থেকে কোন রিপ্রেজেনটেটিভ হাজির হয় না এবং সেখানে রিপ্রেজেনটেটিভ থাকার অধিকারও নেই। আরও দেখেছি আমাদের দেশে অঞ্চল পঞ্চায়েত যেগুলি বিরোধী দলের দ্বারা পরিচালিত হয় সেগুলি সুপারসিড করে দেওয়া হয়েছে।

এবং তাঁদের কাজ চালানোর পক্ষে খুব অসুবিধা হচ্ছে এবং সেখানকার অঞ্চল পঞ্চায়েতের যারা সদস্য বা অধ্যক্ষ তাঁরা ঠিকভাবে কাজ চালিয়ে উঠতে পারছেন না। আবার দেখছি ন্যায় পঞ্চায়েত যদি আমাদের দেশে প্রতিষ্ঠিত হয়, তাহলে দেশে কোন্দল বেড়ে যাবে। দেশের কয়েক-জন মুষ্টিমেয় লোকের হাতে জনসাধারণকে নাজেহাল হতে হবে। সুতরাং ন্যায় পঞ্চায়েত যাতে না প্রতিষ্ঠা হয়, তার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[4-50—5 p.m.]

**Dr. Golam Yazdani:**

মাননীয় স্পীকার মহাশয়, যে বিলটা এসেছে, তাকে সমর্থন করতে উঠে মাননীয় মন্ত্রি-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি দুটি বিষয়ের উপর। এই যে অর্ডিন্যান্স আনা হয়েছে কংগ্রেস গভর্নমেন্টের কতকগুলি অসুবিধার জন্য। এর স্টেটমেন্ট অফ অবজেক্টস্ অ্যান্ড রিজনস-এর মধ্যে তা তিনি রেখেছেন। যেহেতু কতকগুলি অসুবিধা দেখা দিয়েছিল, হাই-কোর্টের ইন্‌জাংসন ইত্যাদির জন্য, সেই কারণে প্রথমতঃ পঞ্চায়েৎ অ্যাক্ট সংশোধন করেছিলেন সেকসান-৬৮এ, এই ৬৮এ সেকসান-এও সম্পূর্ণ হলো না। তারপর আবার কতকগুলি অসুবিধা দেখা দেয়। তারপর অর্ডিন্যান্স হিসেবে ১১৮/এ আনা হলো। এখানে দেখা যাচ্ছে তাঁরা বলেছেন আমাদের এই অসুবিধা দূর হয়ে যাতে এবং এডমিনিস্ট্রেটর নিযুক্ত করে আমাদের কাজ চালিয়ে নেবার পর যখন সমস্ত কনস্টিটিউসান হয়ে গেল অঞ্চল পঞ্চায়েৎগুলির, তখন আমরা ১১৮এ যেটা আছে রিপিল করে দেবো। এই রিপিল করে, দেওয়া খানিকটা অসুবিধা আছে, ফার্স্ট কনষ্টিটিউসান অফ দি অঞ্চল পঞ্চায়েত যেটা হয়ে গেল। তারপর অঞ্চল পঞ্চায়েত সাবসিকোয়েন্টলি কনস্টিটিউসান অফ দি অঞ্চল পঞ্চায়েত অসুবিধা দেখা দিতে পারে; হাইকোর্টের ইনজাংসান হতে পারে। আবার সেকসান ১১৮এ যদি তুলে দেওয়া হয়, তাহলে কি করে অসুবিধা হয় জানিনা। আপনি দেখবেন।

আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি-আকর্ষণ করছি অন্য আর একটা বিষয়ের প্রতি। সেখানে কতকগুলি অসুবিধা দেখা দিয়েছিল অঞ্চল পঞ্চায়েৎ ফাংসান করবার জন্য। সেই জন্য এই আইন আনা হয়েছে তা দূর করবার জন্য। কিন্তু আরো কতকগুলি অসুবিধা রয়েছে; আমরা প্রাকটিক্যাল ক্ষেত্রে দেখছি। সেই অসুবিধার কথা একটু বলতে চাই। সেটা হলো এই যে সমস্ত অঞ্চল পঞ্চায়েত হয়ত গঠন হয়ে গেছে এবং প্রধান ও নির্বাচিত হয়ে গেছে, তারপরে দেখছি নানা কারণে ঐ প্রধানের উপর কনফিডেন্স নাই মেম্বারদের। তারপর অনেক নো কনফিডেন্স হয়েছে, নো কনফিডেন্স মোসান যখন করা হলো। কিন্তু তারপর পঞ্চায়েৎ অ্যাক্ট-এর মধ্যে যা আছে যে মোর দ্যান ওয়ান হাফ সদস্য যদি এই নো কনফিডেন্স মোসান-এর ফর-এ হয়, তাহলে সেটা গভর্নমেন্টের কাছে যাবে এবং সেখানে গভর্নমেন্টের ডিসক্রিসান থাকবে সেই প্রধানকে সরিয়ে দেওয়া হবে কি হবে না। কিন্তু টু থার্ড-এর বেশী হলে প্রধান অটোমেটিক্যালি চলে যাবে। কিন্তু আমরা পাশাপাশি দেখছি কিছুক্ষণ পরে জেলা পরিষদ এমেন্ডমেণ্ট বিল আসবে। তাতে বলা হচ্ছে নো কনফিডেন্স মোসান যখন আসবে, তখন ওয়ান হাফ অফ দি মেম্বার-এর বেশী ভোট এই যদি নো কনফিডেন্স-এর বিরুদ্ধে ভোট দেয়, তাহলে আঞ্চলিক পরিষদের প্রেসিডেন্টকে অপসারিত করা হবে। সেই রকম একটা ধারা কেন এই পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিলের মধ্যে দেওয়া হল না? আমরা দেখেছি কোন প্রধানের বিরুদ্ধে দারুণ বিক্ষোভ রয়েছে যে প্রধান হয়ত দুর্নীতিপরায়ণ কিংবা অনেক সময় দেখেছি বেশীর ভাগ ক্ষেত্রের কথা বলছি, সেই প্রধান বি ডি ও'র হুকুম তামিল করতে রাজী নয়। এক কথায় বলতে গেলে কংগ্রেসের মধ্যের প্রধানগুলি বশংবদ হয়ে বি-ডি-ও'র হুকুম তামিল করেছেন। কিন্তু কতকগুলি প্রধান হয়ত সেই বি-ডি-ও'র অর্ডার তামিল করতে রাজী হন নাই। তার ফলে নো কনফিডেন্স মোসান কংগ্রেসের তরফ থেকে আনিয়ে দেওয়া হয়েছে। কিংবা অন্যান্য জায়গায় এই রকম হয়েছে, আমরা দেখেছি যে সমস্ত প্রধান বি-ডি-ও'র ফর-এ নয় বিরুদ্ধে, সেই সমস্ত প্রধানকে ওয়ান-হাফ-এর বেশী ভোট হয়ে গেলেই তাকে সরিয়ে দেওয়া হয় রিকমেণ্ডেসান অনুযায়ী। আবার এমনও দেখেছি যে প্রধান বি-ডি-ও'র অত্যন্ত ভক্ত, কংগ্রেসের সরকারের ভক্ত ছিল, তার বিরুদ্ধে নো-কনফিডেন্স মোসান-এর ভোট ওয়ান-হাফ-এর বেশী হয়েছে কিন্তু টু-থার্ড হয় নাই, সেখানে সে বহালতবিয়তে আছে। তাঁকে কিন্তু সরিয়ে দেবার ব্যবস্থা করেন নাই। এদিকে আমি স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আমরা অনেক ক্ষেত্রে দেখেছি এই রকমও জানি যেখানে বহুদিন ধরে অঞ্চল প্রধান কাজ করতে পারেননি বি-ডি-ও সেখানে ষ্টপগেপ হিসেবে কাজ চালিয়ে গিয়েছেন। এটা তখন কংগ্রেস সরকারের দৃষ্টিতে কখনো আসেনি। এই সম্পর্কে তাঁরা তো একটা এমেন্ডমেন্ট আনতে পারতেন বা পরিবর্তন করতে পারতেন, কিন্তু তাঁরা তা আনেননি বা করেননি। আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করবো ভবিষ্যতে যখন এই রকম কোন আইন আসবে, তখন এই সমস্ত পয়েণ্টগুলি তিনি যেন মনে করে রাখেন। এই কথা কয়টি বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Pramathanath Dhibar:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে আসানসোল সাবডিভিসান-এ এখনও পর্যন্ত পুরাতন আমলের ইউনিয়ন বোর্ড চালু রয়েছে, সেখানে এই আইন কার্যকরী হয় নাই। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বিশেষভাবে অনুরোধ করবো যাতে এই আইনটা আসানসোল সাবডিভিসান-এও রীতিমত কার্যকরী হয় তার জন্য তিনি যেন চেষ্টা করেন।

**Shri Biswanath Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন মাননীয় সদস্য যা বললেন, এ থেকে আমার মনে হল যে অর্ডিন্যান্স যেটা হয়েছিল, এখন যেটা বিল আকারে এই সভার সামনে আনা হয়েছে, তার ভিতর দিয়ে গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা করা হয়েছিল বা হবে। আমাদের সরকার এই বিলের মারফৎ গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা হবে, এ রকম গৌরবের দাবী করেন না।

এটা একটা খুব সীমাবদ্ধ ব্যবস্থা, একটা বিশেষ অবস্থার জন্য প্রায় শতখানেক জায়গাতে এই রকম ঘটনা ঘটেছিল, যা আপনারা জানেন। কেন এই বিল আনা হয়েছে, সেই কারণের

মধ্যে দেখেছেন যে যেখানে কোন পঞ্চায়েত নির্বাচিত হতে পারছে না, সেই অবস্থায় কি করে চলবে। সেই জন্য অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের প্রয়োজন হয়েছে। এটা সাময়িক। সুতরাং এর ভিতর দিয়ে কি করে যে গণতান্ত্রিক সমাজবাদ হয়, তা আমি জানি না। কারণ যেখানে নির্বাচন হল না, সেখানে গভর্নমেণ্ট অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করবেন, এবং সেই অ্যাডমিনিস্ট্রেটর সেখানকার কাজ-কর্ম চালাবেন। এর সঙ্গে গণতন্ত্রের কি সম্বন্ধ আছে তা আমি জানিনা, সমাজবাদেরও আদৌ কোন সম্পর্ক নেই। তখন তিনি এ কথাও তুলেছিলেন। মন্ত্রী—ভূমি এবং ভূমিরাজস্বের, তিনি নাকি অনেককে বলেছিলেন এগুলি সব অগণতান্ত্রিক আইন, এবং আমি যেহেতু এই আইনে একটা সংশোধন এনেছি, অতএব আমি এই স্থলে আইনের সমর্থন। একজনের বৈপ্লবিক দৃষ্টিভঙ্গী ও আর একজনের সংশোধনীর দৃষ্টিভঙ্গী, এই সব কথা তিনি বলেছেন। আমি তাঁকে দুশ্চিন্তাগ্রস্থ হতে বারণ করছি। আমি আশ্বাস দিচ্ছি, আমি ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রীর মত মনে করি, সমগ্র পঞ্চায়েত রাজের নামে যে জিনিষ কংগ্রেস সরকার চালু করেছিলেন, তার সম্পূর্ণ খোল, নলচে বদলে দেওয়া দরকার। আমাদের এই সরকার অদূর ভবিষ্যতে এ সম্বন্ধে এই সভার কাছে একটি সুচিন্তিত আইন নিয়ে আসবেন। আশাকরি যাতে এই পঞ্চায়েতরাজের নাম দিয়ে যে সমস্ত আইন-কানুন হয়েছে, যার মারফৎ প্রকৃত গ্রামের গণতান্ত্রিক শাসন প্রতিষ্ঠিত হওয়া উচিত ছিল, কিন্তু হয়নি। সেটা যাতে হয় তার জন্য এই আইনের আমূল পরিবর্তন করা একান্ত প্রয়োজন এবং তার জন্য আমাদের সরকার প্রস্তুত হচ্ছেন এবং শীঘ্রই আপনাদের কাছে সেটা আনবেন।

[5—5-10 p.m.]

আজকে যে সংশোধনী আনা হয়েছে সেটা নিতান্তই একটা টেকনিক্যাল সংশোধন সাময়িক কাজ চালাবার জন্য। যতক্ষণ আইনের মৌলিক পরিবর্তন না করা হয় ততক্ষণ যে আইন আছে সেই কার্যকরী করে রাখার জন্য যে সব অসুবিধা হয় সেই অসুবিধা দূর করা দরকার, সেই হিসাবে এটা আনা হয়েছে। এখানে কয়েকটি প্রশ্ন উঠেছে, একজন বলেছেন যে অঞ্চল প্রধানরা আঞ্চলিক পরিষদের সদস্য কিন্তু এ্যাডমিনিস্ট্রেটার আঞ্চলিক পরিষদের সদস্য হচ্ছেন না এটা কি হবে। এ সম্বন্ধে তাঁকে আমি বলতে চাই পঞ্চায়েতেই যেখানে গঠন হচ্ছে না একমাত্র সেই রকম জায়গায় এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগের কথা আছে। সুতরাং যেখানে আদৌ পঞ্চায়েত নেই সেখানে তার কোন প্রতিনিধি আঞ্চলিক পরিষদে থাকতে পারে না। অতএব এটা একটা সাময়িক ব্যবস্থা তার যে অসুবিধা সে অসুবিধা থাকছে, কোন উপায় নেই। আর একজন মাননীয় সদস্য বলেছেন ফার্ষ্ট কনষ্টিটিউশন শব্দটা বদলান দরকার। কিন্তু, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মাননীয় সভ্যদের বলছি যে এটা সবচেয়ে গুরুত্বপূর্ণ কথা। কারণ যেখানে প্রথমে পঞ্চায়েত হতে পারছে না সেখানে এই আইনে একবার পঞ্চায়েত হয়ে গেলে পর অন্য ধারার আওতার মধ্যে আসবে সেজন্য এই ফার্ষ্ট কনষ্টিটিউশন এটা খুব গুরুত্বপূর্ণ কথা, এটা থাকা দরকার, এটা উঠিয়ে দিলে খুব মুশকিল আছে, তাহলে আইনের কোন মানে হয় না। কোন কোন মাননীয় সদস্য বলেছেন পঞ্চায়েতের প্রধানরা নাকি দুর্নীতিগ্রস্ত হয়েছেন সেই সব জায়গায় একটা ব্যবস্থা অবলম্বন করা উচিত। তাঁদের আশ্বস্ত করার জন্য আমি এটা জানাতে পারি যে আইনের ৬৭।৬৮ ধারায় ব্যবস্থা করার ক্ষমতা গভর্নমেন্টের হাতে আছে এবং গভর্নমেন্ট সত্যই যদি কোন জায়গায় দেখেন যে দুর্নীতির জন্য কোন অঞ্চল প্রধানকে আইন অনুসারে সরিয়ে দেওয়া উচিত, তিনি দুর্নীতি করেছেন বা আইনের আওতার মধ্যে তিনি পড়েছেন তাহলে ৬৭।৬৮ ধারার মধ্যে ব্যবস্থা আছে, সেই ব্যবস্থা অবলম্বন করতে এই সরকার পিছপা হবেন না। একজন মাননীয় সদস্য কতকগুলি অসুবিধার কথা বলেছেন। এ্যাডমিনিষ্ট্রেটারের বিরুদ্ধে ইনজাংশন হওয়ায় ভ্যাকোয়াম হয়ে যেতে পারে তার জন্য কোন আইন করা যেতে পারে কিনা, এবিষয়ে দুটি রায়ের কথা উল্লেখ করেছেন যা খুব গুরুত্বপূর্ণ কথা। কিন্তু আমি অবাক হয়ে যাচ্ছি একটা অথরিটি ক্যানসেল হয়ে যাবার পর আর একটা অথরিটি প্রতিষ্ঠিত হওয়ার পর ভ্যাকোয়াম হয়ে যাচ্ছে না। কিন্তু এই রকম ক্ষেত্রে যদি দু'চারটা ঘটে তাহলে সেটা বিচার বিভাগের এক্তিয়ার, আমরা সেখানে নীরব এবং দু'একটা ঘটনার জন্য আইন করা যায় বলে আমি মনে করি না, আদালতের মারফত তার প্রতিকার পেতে হবে। আর একজন মাননীয় সদস্য ট্যাক্সের ব্যাপারে বলেছেন। আমি তাঁদের একটু দৃষ্টি আকর্ষণ করছি যে, যে

আইন এবং রুল পরিবর্তন সাম্প্রতিক হয়েছিল তার ফলে অনেক জায়গায় অঞ্চল পঞ্চায়েতরা প্রচুর পরিমাণে ট্যাক্স বৃদ্ধি করেছিলেন বা করতে যাচ্ছিলেন। বহু জায়গায় জনসাধারণের মধ্যে এর ফলে খুব বিক্ষোভ হয়েছিল, এই সব আমাদের দৃষ্টিগোচর হওয়ার ফলে গত ২৭ তারিখে সমস্ত ব্লক ডেভোলাপমেন্ট অফিসারের কাছে, পঞ্চায়েত অফিসারের কাছে, আমাদের বর্তমান সরকার একটা সার্কুলার দিয়েছেন যে পূর্বেকার যে ভাগানি ছিল তার চেয়ে বেশী ট্যাক্স আমাদের বর্তমান সরকার মোটেই চান না এবং বর্তমানে যে রুল সংশোধন হয়েছে তাতে সর্বোচ্চ সীমা বলা আছে কিন্তু সর্বোচ্চ সীমা পর্যন্ত ট্যাক্স করতে হবে তার কোন মানে নেই এবং পরিষ্কারভাবে গভর্নমেণ্ট ট্যাক্স বৃদ্ধি চাচ্ছেন না। সুতরাং কোন বি-ডি-ও, বা কোন পঞ্চায়েৎ অফিসার এই আইন বা নিয়মের দোহাই দিয়ে ট্যাক্স বাড়াবার চাপ দেবেন এটা হতে পারে না। যদি এই রকম ঘটনা ঘটে তাহলে তা সরকারের দৃষ্টি আকর্ষণ করবেন। তাঁদের পরিষ্কারভাবে জানিয়ে দেওয়া হয়েছে, যে সরকারের ইচ্ছা হচ্ছে বেশী ট্যাক্স না করা কিন্তু তা সত্ত্বেও পঞ্চায়েরে স্বাধীনতা আছে তারা ইচ্ছা করলে ট্যাক্স বাড়াতে পারে কিন্তু সরকারের ইচ্ছা নেই বেশী বসাবার এবং এটা পরিষ্কারভাবে সার্কুলার দিয়ে জানিয়ে দেওয়া হয়েছে। আর একজন মাননীয় সদস্য বলেছেন রিপিল করার ধারাটা থাকলে পর ভবিষ্যতে অসুবিধা হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি ঐ ফাষ্ট কনষ্টিটিউশনের দিকে। এটাই হচ্ছে পয়েন্ট। একবার অঞ্চল পঞ্চায়েত কনষ্টিটিউট হয়ে গেলে তারপর সেটা আইনের অন্য ধারার আওতায় আসবে এবং তার জন্য এই আইনের আবশ্যকতা থাকবে না। সুতরাং রিপিল হয়ে গেলে কোন অসুবিধা নেই। একজন মাননীয় সদস্য বলেছেন জেলা পরিষদের আইনের ক্ষেত্রে যেমন সংশোধন আনা হয়েছে তেমনি পঞ্চায়েত আইনের ক্ষেত্রে সংশোধন আনা হোক যে সিম্পিল মেজোরিটিতে যদি নো কনফিডেন্স হয় তাহলে সেটাই যেন যথেষ্ট হয় একজন প্রধানকে অপসারণ করার জন্য। আমাকে যদি জিজ্ঞাসা করেন তাহলে আমি বলবো আমার তাতে সম্পূর্ণ মত আছে। এটা অর্ডিনেন্স ছিল, অর্ডিনেন্সটা ল্যাপ্স হয়ে যাবে বলে আইন হিসাবে আনা হয়েছে, এখানে অন্য কোন ধারাকে জড়ান হয়নি। আমি আশ্বস্ত করছি যে অদূর ভবিষ্যতে পঞ্চায়েত সম্বন্ধে সেই সমস্ত আইন পরিবর্তনের জন্য আপনাদের কাছে বিল আনা হবে এবং তাতে নিশ্চয়ই এই ব্যবস্থা থাকবে। আমি আমার নিজের অভিজ্ঞতা থেকে জানি যে দলীয়ভাবে এই ক্ষমতা ব্যবহার করা হয়েছে। আমি প্রত্যক্ষভাবে অনেকগুলি কেস জানি যেখানে সিম্পিল মেজোরিটি মাত্র এক ভোটে অনাস্থা প্রস্তাব পাশ হয়েছে যেহেতু তাঁরা বিরোধী পক্ষের প্রধান ছিলেন এবং সরকার তৎপরতার সংগে সেটা অনুমোদন করেছেন। অপর ক্ষেত্রে টু-থার্ড মেজোরিটি হয়নি বলে সরকার পক্ষের প্রধান ছিলেন যেখানে সেখানে সরকার অনুমোদন করেননি এবং টু-থার্ডএর কম ভোটে অনাস্থা প্রস্তাব পাশ হয়েছিল বলে সেই প্রধান বহালতবিয়তে থাকলেন। এই রকম ঘটনা কিন্তু আমাদের বর্তমান সরকার ঘটতে দিতে চান না, সেই সুযোগ গ্রহণ করতে চান না। আপনারা সেটা লক্ষ্য করেছেন যে আমরা জেলা পরিষদ আইনের যে সংশোধন এনেছি তাতে আমরা গবর্নমেণ্টের হাত থেকে এই ক্ষমতা ছেড়ে দিয়েছি। গভর্নমেণ্ট তার নিজের পক্ষের লোকদের বেলায় এক রকম করবেন আর বিরোধী পক্ষের লোকদের বেলায় এক রকম করবেন আইনে যে দুরকম ব্যবস্থা ছিল নিজের ছেলের জন্য একরকম আর পরের ছেলের বেলায় আর একরকম, সেই জিনিস এই আইনে আমরা জেলা পরিষদের ক্ষেত্রে রাখিনি। আঞ্চলিক পঞ্চায়েতের ক্ষেত্রে সেটা এখনও আমরা আনতে পারিনি কারণ এই অর্ডিনেন্সের সংগে তার কোন রেলিভেন্সি ছিল না ভবিষ্যতে নিশ্চয়ই আমাদের সরকার আঞ্চলিক পঞ্চায়েত সম্পর্কে সেই রকম আইন আনবেন এই কয়েকটি কথা বলে এই বিলটি গ্রহণ করবার জন্য আপনাদের কাছে অনুরোধ করছি।

The motion of Shri Biswanath Mukherjee that the West Bengal Panchayat (Amendment) Bill, 1967, be taken into consideration, was then put and agreed to.

Clause 1

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

Clause 2

**Mr. Speaker:** There are amendments to clause 2 by Shri Bankim Chandra Sasmal. He may move them.

**Shri Bankim Chandra Sasmal:**

মিঃ স্পীকার, স্যার, আমি আমার এ্যামেন্ডমেন্ট মুভ করতে চাই না কারণ মাননীয় মন্ত্রি মহাশয় যে সব কথা বলেছেন তাতে আমি সন্তুষ্ট হয়েছি। তবে তাড়াতাড়ি যাতে এক্সি কিউটিভ অফিসার যে সব অনেক অঞ্চলে নির্বাচন হয়নি অথচ কাজ-কর্ম আটকে রয়েছে যে চৌকিদার, দফাদাররা মাইনে পায়নি তিন-চার বছর, জি, আর; টি, আর, সেখানে কিছুই হচ্ছে না জনসাধারণ অতি কষ্টে রয়েছে, অসুবিধার মধ্যে রয়েছে, সেই সব অঞ্চলের কথা ভেবে তাড়াতাড়ি যাতে আইন হয় সেজন্য স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

Clause 3 and Preamble

The question that clause 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

[5-10—5-21 p.m.]

**Shri Biswanath Mukherjee:** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

**Shri Narayan Chandra Chaudhuri:**

মাননীয় স্পীকার, স্যার, জানিনা কি অশুভ মুহূর্তে মাননীয় মন্ত্রিমহাশয় একটা অত্যন্ত নির্দোষ সংশোধনী এনেছিলেন যা নিয়ে এই বিধানসভা তোলপাড় হয়ে গেল। কিছু প্রয়োজন ছিল বলে আমি মনে করি না। টেমপেস্ট ওভারে এ টি পট হল বলেই আমার ধারণা কারণ ভেবে দেখলাম যে এর একটা কারণ আছে—কারণটি হচ্ছে এই যে মন্ত্রিমহাশয় বিল এনেছিলেন বৃহস্পতিবারের বারবেলায়, সেই জন্য বোধহয় এত বক্তা এর উপরে গদা ঘুরালেন এবং সব থেকে আচর্যের কথা এই যে অনেক বক্তা অনেক গদা ঘুরালেন হাওয়ার উপরে, এ ভিতর কিছু না নেন তারা যে কথা বললেন তারা অনেকে পঞ্চায়েতের ভিতর ঘুঘুর বা দেখেছেন এবং অনেক অবান্তর কথা বলেছেন। কিন্তু আমি একটা কথা আপনাদের জানা চাই এবং তাদের জানা উচিত যে পঞ্চায়েত নির্বাচনে কোন জায়গায় কংগ্রেস থেকে কোন প্রার্থ দেওয়া হয়নি। এবং অন্য কোন রাজনৈতিক দলে ও পঞ্চায়েত নির্বাচনে কোন প্রার্থী দেয়নি যে প্রার্থী দেওয়া হয়েছে সেটা আঞ্চলিক পরিষদ এবং জেলা পরিষদ পর্যায়ে প্রার্থী দেওয়া হয়েছে পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেস কিম্বা অপর কোন রাজনৈতিক দল রাজনৈতিক ভিত্তিতে নির্বাচ অংশ গ্রহণ করেনি। অথচ বস্তু ঘুঘুর বাসা বলে রাজনৈতিক দল বলে যেভাবে হাওয়ায় গ ঘুরালেন এ দেখে আমি অত্যন্ত স্তম্ভিত হয়ে গেছি। আরেকটি কথা আমি বলতে চাি সেটি হচ্ছে এই ট্যাক্সএর কথা নিয়ে—আমরা জানি এই ট্যাক্স নিয়ে কিছু কিছু অসন্তোষের সৃ হয়েছিল এবং ট্যাক্স আদায় বন্ধ ছিল। আমি মনে করি যে তারা মন্ত্রীসভা গঠন করতে করতেই অনেক অপকর্ম তারা করেছেন, অনেক টেলিগ্রাম পাঠিয়ে অনেক কাজ বন্ধ রেখেছেন এমনকি প্রাথমিক বিদ্যালয় বন্ধ হয়েছে, অনেক শিল্প প্রতিষ্ঠান বন্ধ হয়েছে এবং অনেক কি তারা করেছেন। এর জন্য এত গদা ঘুরানোর প্রয়োজন ছিল বলে আমি মনে করি না। হরে বাবু যখন কতকগুলি সংশোধন প্রস্তাব দিচ্ছিলেন তখন আমার পাশ থেকে এক বন্ধু বলছিলে যে মন্ত্রিমহাশয় যেন আগে থেকে সংশোধন গ্রহণ করবেন না, হরেনবাবুর কথা শুনে করবে তা না হলে হরেনবাবুর পঞ্চায়েত সম্পর্কিত বইটা বিক্রয় করবার সুযোগ পাবেন না। এ কয়টি কথা বলে আমি বিলটা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Harendra Nath Mazumdar:**

মাননীয় স্পীকার মহাশয়, উনি আমার নাম করে যে কথা বললেন তার প্রতিবাদে আ বলতে চাই যে আমরা স্বার্থ নিয়ে কাজ করি না ওসব কাজ ওদেরই পেষায়। উনি নিজে দিকে চেয়েই ঐ কথা বলেছেন।

**Dr. Narayan Chandra Roy:**

স্যার, আমার বক্তব্য ডাইরেকট্‌লি ঠিক এই বিলের এমেন্ডমেন্ট সম্পর্কে নয় বলে আমি প্রথমে বলিনি, থার্ড রিডিং-এ বলতে চেয়েছি। ট্যাক্স-এর কথা এখানে বার বার উঠেছে, ট্যাক্স সম্বন্ধে একটা ঘটনা আমার সামনে এল। যাদবপুর কে, এস, রায় টি, বি, হসপিটাল, সেটা আসলে কলকাতার অংশের মধ্যে মনে করলেও একটা পঞ্চায়েতের অংশ। সেখানে পঞ্চায়েৎ ট্যাক্স ধার্য করা হয়েছে, অথচ যাদবপুর হাসপাতালের ইলেকট্রিসিটি, সিউয়েজ সমস্ত মিউনিসিপ্যাল শ্রমিকেরা তারা তাদের নিজেদের খরচে করে। তারা একটা দাবী পাঠিয়েছে যে, বাটানগর বিড়লানগর এবং চা-বাগানের কর্মীরা সিমিলার ফেসিলিটিজ পেয়ে থাকে, সুতরাং যাদবপুর হাসপাতালের কর্মীরা কেন তা পাবে না। এই বক্তব্য আমি এখানে রাখলাম।

**Shri Amalendra Lal Roy:**

স্পীকার মহোদয়, আমাদের এখানে পঞ্চায়েৎরাজ প্রতিষ্ঠার ব্যাপারে গোড়াতেই গলদ রয়ে গিয়েছে। একজন মাননীয় সদস্য বললেন যে এডাল্ট ফ্রাঞ্চাইজ-এর ভিত্তিতে এই পঞ্চায়েৎ ব্যবস্থা করা হয়েছে অতএব নিখুঁত সুন্দর, দোষ-ত্রুটি নেই। আমরা জানি সর্ষে দিয়ে ভূত ছাড়ান হয়, কিন্তু সেই ভূত যখন সর্ষের মধ্যে থাকে তখন কি অবস্থা হয়? ওঁরা বলছেন এডাল্ট ফ্রাঞ্চাইজ-এর ভিত্তিতে ভোট হয়। আমি এখানে সমস্ত দায়িত্ব নিয়ে বলছি এখনও দু-একজন অঞ্চল-প্রধান আছেন, নাম করতে চাইনা রাজী থাকলে করতে পারি, যারা এডাল্ট ফ্রাঞ্চাইজ-এর ধার ধারেন না। সেখানে কিরকম এডাল্ট ফ্রাঞ্চাইজ চলছে দেখুন। সেখানে দশ বছরের মেয়ে, বার বছরের ছেলে যদি এডাল্ট হয় এবং ভোটার তালিকায় তাদের নাম উঠে এবং ভোট দেয় এবং সেই ভোটের জোরে যদি পঞ্চায়েতরাজ কায়েম হয় তাহলে আগেই বলেছি ছেলের নাম পদ্মলোচন কিন্তু সে কাণা। এতেই নাকি ভারতবর্ষে পঞ্চায়েতরাজ কায়েম হয়েছে। আমার একটা গল্প মনে পড়ে গেল। এক ভদ্রলোকের মামা ছিল না, তিনি মামা কোথায় পাওয়া যায় তার খোঁজ করে বেড়াচ্ছেন। তখন তাকে বলা হল কেন, তোমার তো এক মাসী আছে। মাসীর যখন গোঁফ বেরুবে তখন মাসী-ই তো মামা হয়ে যাবে। তাই বলি এইভাবে পঞ্চায়েতরাজ কবে কায়েম হবে তা চিন্তা করে দেখুন। অঞ্চল-প্রধান, উপপ্রধান কিভাবে কাজ করেন তার একথা নজীর দেখাচ্ছি। আমার সুবিধা হত যদি শঙ্করদাস ব্যানার্জী মহাশয় এখানে উপস্থিত থাকতেন, তিনি থাকবার সময় কথাটা উঠাতে চেয়েছিলাম, কিন্তু তখন আমার সুযোগ হয়নি। তিনি একজন অঞ্চল-প্রধান এবং তাঁর উপপ্রধান হলেন আরমান আলি মহম্মদ তাঁর নামে সত্তর হাজার টাকার ডিফালকেসান চার্জ রয়েছে। আমি জানিনা এটা কতখানি সত্য কতখানি মিথ্যা ; কিন্তু গণদরখাস্ত হয়েছে তাঁর বিরুদ্ধে। ইনি আবার এম, সি, সি-র সদস্য। এম, সি, সি, মানে মেরিলিবোন ক্রিকেট ক্লাব নয়, মণ্ডল কংগ্রেস কমিটি। উপরে ডবলিউ, বি, সি, সি, আর এদিকে এম, সি, সি, দুই সি, সি,-ইর চাপে পড়ে পঞ্চায়েতরাজ অনেক আগেই খতম হয়ে গিয়েছে, এটা বেশ বুঝতে পারছি।

The motion of Shri Biswanath Mukherjee that the West Bengal Panchayat (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed was then put and agreed to.

## Adjournment

The Assembly was then adjourned at 5-21 p.m. till 1 p.m. on Friday, the 7th April, 1967, at the Assembly House, Calcutta.

## roceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the h April, 1967, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 11 inisters and 215 Members.

### STARRED QUESTIONS
### (to which oral answers were given)

–1-10 p.m.]

**Mr. Speaker:** Held-over question No. 50.

### "Gherao" cases

***50.** (Admitted question No. *135.) **Shri Gangadhar Pramaniok:** ill the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of "Gherao" cases occurred one year before the assumption of office by the U.F. Government;

(b) the number of "Gherao" cases occurred after the formation of Government by the U.F.;

(c) the duration of such "Gheraos" as to (a) and (b);

(d) the member of the factories and offices affected by such "Gheraos" as to (a) and (b);

(e) in the event of "Gheraos" being greater in number after the formation of the U.F. Government the reason for the same;

(f) the extent of injury and damage done to the person and property of the officials and company concerned and as well as to workers;

(g) whether Government took any (i) specific steps in "Gherao" cases or (ii) the persons concerned were left to fend for themselves; and

(h) if the answer to (g) (i) is in the affirmative what were the steps taken?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** (a) Information is not readily ailable.

(b) In districts there were 28 Gherao cases from 1st September, 1966 1st April, 1967; in Calcutta there are 23 Gherao cases for the same riod.

(c) Duration of Gherao after the formation of Government by the nited Front varied from 4½ hours to 6 days in the districts and from one ur to 7 days in Calcutta.

(d) The number of factories affected as in (b) above is 28 in the stricts and 23 in Calcutta; the number of offices affected is not known.

(e) As comparative figures are not readily available, it is not possible answer this part of the question. Moreover, a period of one year under previous Government and the period of one month under the present overnment are not comparable, duration being different.

(f) The required particulars are not readily available.

(g) and (h) As soon as the Gherao became law and order proble distinctly, police assistance was given and the persons confined we rescued.

আমি সাপ্লিমেন্টারির সমস্ত ম্যাটার যোগাড় করতে পারি নি। কোন কোন প্রশ্নের জব ঠিকমত দিতেও পারি নি। এত অল্প সময়ের মধ্যে এসেছিল এবং লেবার ডিপার্টমেন্ট থেকে পাঠিয়েছিলেন যে, এসব সংগ্রহ করা আমার পক্ষে সম্ভব হয় নি।

**শ্রীরবীন মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে বর্তমানে রেজিস্টার্ড ফ্যাক্টরির সংখ্যা কত?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমার জানা নেই। এটা লেবার ডিপার্টমেন্টের জিনিস।

**শ্রীরবীন মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, একথা কি সত্য যে, পশ্চিম বাংলায় ছয় হাজারের উপর রেজিস্টার্ড ফ্যাক্টরী আছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমার জানা নেই।

**শ্রীরবীন মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, একথা কি সত্য যে, যেসমস্ত জায়গায় ঘেরাও হচ্ছে বলা হচ্ছে, জানা যাচ্ছে বা শোনা যাচ্ছে সেইসমস্ত জায়গায় ঘেরাও'র প্রধান কারণগুলি হচ্ছে নন-ইমপ্লিমেন্টেশান অফ ট্রাইবুনালস এওয়ার্ড, লেজিটিমেট ডিউজ, ইত্যাদি ৫-৭ বছর, কোন কোন জায়গায় ৮-৯ বছর হয়েছে। সেগুলি না পাওয়ার জন্য আজকে ঐ সমস্ত জায়গায় ঘেরাও ইত্যাদি সংগঠিত হচ্ছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এ প্রশ্নটা লেবার ডিপার্টমেন্টের। ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন আমার। লেবার ডিপার্টমেন্ট যদি এটার জন্য জবাব দিতেন তাহলে ভালো হত। অনেক কারণে ঘেরাও হচ্ছে। আপনি যেগুলি বললেন সেগুলিও আছে। তা ছাড়াও আরো কারণ আছে।

**শ্রীরবীন মুখার্জীঃ** এর মধ্যে ছাঁটাই আছে কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** ছাঁটাই আছে, লে অফ আছে।

**ডঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, এই প্রশ্নটা যেটা লেবার ডিপার্টমেন্টের সঙ্গে সংশ্লিষ্ট সেটা লেবার ডিপার্টমেন্ট জবাব না দিয়ে আপনার কাছে বা স্বরাষ্ট্র দপ্তরের কাছে দিলেন কেন? আর যদিও দিলেন সে প্রশ্নটার সাপ্লিমেন্টারি করার সুযোগ দিতে পারতেন, তা দেওয়া হল না কেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** 'ল' অ্যান্ড অর্ডার-এর প্রশ্ন যুক্ত আছে বলে দিয়েছেন লেবারের প্রশ্নগুলির জবাব দিতে পারছি না।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, এই ঘেরাওগুলিতে সবচেয়ে কত সময় কম ঘেরাও করে রাখা হয়েছিল?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমি তো বলেছি সাড়ে চার ঘণ্টা থেকে ছয় দিন পর্যন্ত।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে কতক্ষণ সময় ঘেরাও হলে পর এটা লেবার কোয়েশ্চেন থেকে ল' অ্যান্ড অর্ডার-এ কোশ্চেন-এ পরিণত হবে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** সাধারণত যে নিয়ম অনুসরণ করা হয়েছে যে ঘেরাও হলে ঘেরাও হয় কোন একটি কারণে, হয়ত ইমপ্লিমেন্টেশান করল না, লে-অফ করল, কি রিট্রেঞ্চ করল কি লকআউট করল এইসব করলে ঘেরাও হয়। আমরা যা বলেছিলাম সেকথাই এখন বলছি, আমি পরশুদিন লেবারারদের সঙ্গে কথা বলেছি, কালকে মালিকদের সঙ্গে বলেছি। গত সন্ধ্যার সময় লেবার লিডার-এর সঙ্গে কথা বলেছি, আজ জয়েন্ট মিটিং করা হয়েছিল, এখনও

কমপ্লিট হয় নি. আমি আবার দিল্লী যাব. দিল্লী থেকে ঘুরে এলে জয়েন্ট মিটিং করে ফাইনালাইজ করতে পারি নি। আমি বলেছিলাম যখন এটাতে লেবার প্রবলেম থাকে. মালিক-শ্রমিক কোন বন্ধ থাকে তখন এটা লেবার মিনিস্টার-এর হাতে বা ডাইরেকটরেট-এর হাতে থাকে। এটা এখন আমার হাতে নেই। এখন এটা ল অ্যান্ড অর্ডার-এর প্রশ্নে এসেছে. ঘেরাও করে রেখেছেন বর করে দিতে হবে। যখন তিনি আমায় বলবেন ইউ কাম ইন. তখন আমি পুলিশ পাঠিয়ে তাঁদের বের করে দিই। এইভাবে আমাদের এখন ইন্টারিম চলেছে যতক্ষণ না উভয় পক্ষের মধ্যে একটা মিমাংসা করে দিতে পারি।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় স্পীকার মহাশয়. আপনি দয়া করে মন্ত্রিমহাশয়কে বলবেন ক যে ঘেরাও অর্থাৎ ব্যক্তি স্বাধীনতায় হস্তক্ষেপ করা সেটা যে-কোন উপায়ে হোক না কেন. একটি ব্যক্তি তাঁর নিজের স্বতন্ত্রভাবে ঘুরে বেড়াবার যে অধিকার আছে. তাঁকে অতিক্রম করে বা র্ব করার প্রচেষ্টা বে-আইনী কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা আইন সম্পর্কিত ব্যাপার. এটা মালিকরা কোর্ট-এ গিয়ে ঠক করে নিতে পারবেন।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে. মালিক ছাড়াও অন্যান্য যে ঘরাও হয়। যেমন ধরুন ছাত্ররা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকদের ঘেরাও করতে পারেন. এই যে ঘরাও জিনিসটা এটায় আমি জিজ্ঞাসা করছি যে. ল অ্যান্ড অর্ডার-এর প্রশ্নে ঘেরাও মাত্রই ব্যক্তি বাধীনতায় হস্তক্ষেপ কিনা এবং আমি একজন স্বতন্ত্র নাগরিক হিসাবে সেই ব্যক্তি স্বাধীনতায় যদি কেউ হস্তক্ষেপ করে. আমি পুলিশ মন্ত্রী হিসাবে জিজ্ঞাসা করছি. আমি পুলিশ দ্বারা এই য বে-আইন অধিকার ভেঙ্গে আমার যে ক্ষতি হতে পারে তার জন্য তাঁদের কাছে রক্ষা পাবার অধিকার আমার আছে কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** উনি বিশ্ববিদ্যালয় ইত্যাদি দুনিয়ার ঘেরাওয়ের কথা বললেন. কিন্তু এটা হল লেবারদের ঘেরাও এবং লেবার ঘেরাও হলে আগে লেবার ডাইরেকটরেট-এর হাতে যায়। তারপর আমার কাছে এলে আমি ব্যবস্থা করতে পারি।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে. হাওড়াতে সুধাংশু দাসের একটি ছোট লোহার কারখানায় কাল বিকাল ৩টা থেকে ঘেরাও চলছে এবং স্থানীয় পুলিশ. ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তিনি জানেন। তাদের কাছে তারা দরবার করেছিলেন তা সত্ত্বেও শ্রমিকরা সেখান থেকে যান নি। জেলা ম্যাজিস্ট্রেটকে বলা সত্ত্বেও সেখান থেকে সরে নি। এখন তাদের বলা হয়েছে তোমরা গিয়ে কোর্টের আশ্রয় নাও। কাল বেলা ৩টা থেকে আজ বেলা একটা পর্যন্ত তার ভেতরে মালিক এবং অন্যান্য কর্মচারীরা আটক হয়ে আছেন. তাঁদের রক্ষা করবার কোন ব্যবস্থা আমাদের মুখ্যমন্ত্রীর ডিপার্টমেন্ট গ্রহণ করতে পারেন কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এ খবর আমার কাছে কেউ দেয় নি। কোর্টে যাও কে বলেছে তাও জানানি না। মোটের উপর খবরটা আমার কাছে আসে নি

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি এই খবর জানেন যে কোর্টে বলার পর তিনি লেবার-এর লোককে কাল রাত্রে ডেকে পাঠিয়েছিলেন। তিনি এও বলেছিলেন যে আমি সোমবার উভয় পক্ষের কথা শুনে ব্যবস্থা করব। তিনি তাঁদের উপদেশ দিয়েছিলেন যে. তোমরা এখন ঘেরাও থেকে নিবৃত্ত হও, কিন্তু তাঁরা তা শুনে নি, এর কারণ কি বা প্রতিকারের ব্যবস্থা কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা আমি জানবো কি করে. তাঁরা যদি আমাকে বলতেন যে আমি পারলাম না, এবারে আপনি যা হয় করুন তাহলে আমি স্টেপ ইন করতে পারতাম।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় তিনি তো বলেছেন লেবারকে বলা হয়েছে তিনি তাঁদের ডেকেছিলেন এবং বলেছিলেন যে, তোমরা সোমবার আমার সঙ্গে দেখা কর, আমি এ সম্বন্ধে ব্যবস্থা করব। তা সত্ত্বেও তাঁরা শুনে নি, এইরকম অবস্থায় তাঁর কর্তব্য কি?

[1-10—1-20 p.m.]

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এই খবর আমার কাছে আনেন নি।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** প্রশ্ন ছিল ঘেরাও সম্বন্ধে লেবার কোশ্চেন এবং ল অ্যান্ড অর্ডার কোশ্চেনের সীমারেখা কি? কতক্ষণ পর্যন্ত ঘেরাও করে রাখলে লেবার কোশ্চেন আর কতক্ষণ হলে পর ল অ্যান্ড অর্ডার কোশ্চেন হবে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** সময়ের কোন সীমারেখা নেই। এইরকম কোন গোলমাল হলে আগে লেবার ডিরেকটরেট লেবার মিনিস্টারের কাছে যান, তিনি কিছু সময় নেন, তারপর আমাকে বলেন—আমা দ্বারা হল না অথবা পার্টি এসে বলেন, তখন পুলিশ দিয়ে ব্যবস্থা করি।

**শ্রীঅরুণকুমার মৈত্রঃ** তাহলে তিন দিন, পাঁচ দিন কি সাত দিন ঘেরাও করে রাখলে কে মীমাংসা না হলে সেখানে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন উদ্ভূত হবে কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমার কানে আসা চাই ত।

**ডঃ নলিনাক্ষ সান্যালঃ** ঘেরাও-এর ব্যাপারে মালিক পক্ষ যারা আটকে আছে, কর্মচারী এসে কি মুখ্যমন্ত্রীর কাছে সরাসরি আবেদন জানাবে এই কি তাঁদের পলিসি দাঁড়াল? আ যে হাওড়ার কারখানার কথা বললাম আমি তাদের এই উপদেশই দেব, যাদের কর্মচারীরা আট পড়ে আছে, খাবার যেতে দিচ্ছে না, ডাক্তার যেতে দিচ্ছে না, এই ক্ষেত্রে মুখ্যমন্ত্রীর কাছে তাদের আবেদন করতে হবে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমি রাত্রি ১২টা, একটা এমন কি দুটোয়ও যদি ফোন ব আমি ব্যবস্থা করে থাকি।

**শ্রীপ্রমথনাথ ধীবরঃ** এই ঘেরাও-এর কোন এফেক্ট হয়েছে কিনা জানতে চাই। বার্ণ কুলটি স্টীল কারখানায় জেনারেল ম্যানেজারকে কোন গুরুতর আঘাত করা হয়েছে কিনা এ তার জন্য পুলিশ অ্যাকশন নেওয়া হয়েছে কিনা জানতে চাই।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এই খবর আমার জানা নাই।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট হইতে আপনার মাধ্যমে জানতে চাই আজকে কংগ্রেস কর্মীরা কংগ্রেস নেতাদের ঘেরাও করছে কংগ্রেস নেতাদের নিরাপত্তার জন্য কোন ব্যবস্থা অবলম্বন করবেন কি?

**মিঃ স্পীকারঃ**

The question does not arise.

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** কতগুলি ঘেরাও হয়েছে এবং আদালতের নির্দেশ অনুযায়ী কতগুলি লোককে উদ্ধার করা হয়েছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমার কাছে মাত্র দুটি খবর আছে, আমি জানি না কয়টি করেছে আদালত থেকে, আমার কাছে এসেছে দুটি।

**শ্রীরবীন মুখার্জিঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, ট্রেড ইউনিয়ন সংক্রান্ত সাধারণ দাবী দাওয়া এবং লীগাল ডিউজ প্রভৃতি ইমপ্লিমেন্ট না করার জন্য এটা প্রথমেই নয় দীর্ঘকাল যাবত ট্রেড ইউনিয়ন আন্দোলন-এর অঙ্গ হিসাবে মাস ডেপুটেশন নিয়ে যাওয়া চালু আছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমিও এইরকম শুনেছি।

**ডঃ নলিনাক্ষ সান্যালঃ** হাওড়া এবং অন্যান্য জায়গায় শিল্প প্রতিষ্ঠান বন্ধ হওয়ার উপক্রম হয়েছে, তাতে বাংলাদেশের ছেলেদের বেকার সমস্যা আরও প্রকট হয়ে যাবে এটা জানেন কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এ খবর আমার জানা নাই।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, তিনি মুখ্যমন্ত্রী হিসাবে এবং পুলিশ মন্ত্রী হিসাবে ঘেরাও এনকারেজ বা ডিসকারেজ করেন কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ**
t is a matter of opinion.

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** এটা কি ঠিক আদালত থেকে সেকশন ১০০ সি আর পি সি অনুসারে নর্দেশ পাওয়া সত্ত্বেও পুলিশ অবরুদ্ধ ব্যক্তিকে উদ্ধার করতে যায় নি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এইরকম কোন কেস আমার সামনে আসে নি।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** আমাদের মুখ্যমন্ত্রী তথ্য পুলিশ মন্ত্রী এই ঘেরাও-এর ব্যাপারে এনকারেজ করেন না ডিসকারেজ করেন, এই সম্বন্ধে গভর্নমেন্টের নীতি কি?

(কোন উত্তর দেওয়া হয় নাই)

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মুখ্যমন্ত্রী কি মনে করেন যে সমস্ত লোক ঘেরাও হয়ে থাকবেন তাঁরা মুখ্যমন্ত্রীকে ঘেরাও করবার পর মুক্তি পাবেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আপনিও তাঁদের সঙ্গে আসতে পারেন।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মুখ্যমন্ত্রী জানালেন লেবার ডিপার্টমেন্ট যখন ঘেরাওর ব্যাপার তাঁর ডিপার্টমেন্টে আনেন তখন তিনি পুলিশকে নির্দেশ দেন এবং পুলিশ ব্যবস্থা করে। ডঃ সান্যাল যে গুরুতর প্রশ্ন করেছেন আমি তার সূত্র ধরে বলছি যে সব সময় মুখ্যমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করা সম্ভব নয়। আমার প্রশ্ন হচ্ছে বাংলাদেশে বিভিন্ন রকম শিল্পসংস্থা যা রয়েছে সেখানে যদি বেআইনী ঘেরাও হয় এবং যেটাকে সকলে বেআইনী মনে করে তাহলে ও সি বা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে কোন রিড্রেস পাবে কিনা, না তাদের মুখ্যমন্ত্রীর আদেশের জন্য অপেক্ষা করতে হবে?

**মিঃ স্পীকারঃ** এ প্রশ্ন ওঠে না।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** যদি এইরকম হয় তাহলে মুখ্যমন্ত্রীর আদেশের জন্য অপেক্ষা করতে হবে কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আপনি "যদি" দিয়ে প্রশ্ন করেছেন, এটা হয় না।

**শ্রীগোপালদাস নাগঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই যে বললেন ছয় দিন ব্যাপি ঘেরাও হয়েছে এটা কোথায়, কোন্ ইন্ডাস্ট্রিতে হয়েছে, কোন্ ইস্যুতে এই ঘেরাও হয়েছে, মুখ্যমন্ত্রীর কাছে এ খবর এসেছে কিনা এবং কি ব্যবস্থা অবলম্বন হয়েছে সেটেলমেন্ট করবার জন্য?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আগে যে প্রশ্নগুলো হোল লেবার ডিসপুট নিয়ে সেটা আমার কাছে নেই। আমার কাছে আসে নি বলে আমি ঠিকভাবে বলতে পারছি না।

**শ্রীগোপালদাস নাগঃ** আমি আপনাকে বলে দিচ্ছি এটা হুগলি জেলার শালিমারে হয়েছে।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এটা কি উত্তরপাড়ার শালিমার? আমার কাছে যখন খবর আসে আমি সেই রাত্রেই উদ্ধার করে দেই।

**শ্রীশৈলকুমার মুখার্জীঃ** মুখ্যমন্ত্রী এইমাত্র বললেন তাঁরা এই নীতি ঠিক করেছেন যে, কোথাও ঘেরাও হলে তারা শ্রমমন্ত্রীকে জানাবে এবং তিনি যখন বলবেন এটা ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন তখন মুখ্যমন্ত্রী দেখবেন। আমি জানতে চাই যে, কোন জায়গা ঘেরাও হলে সেটা কি শ্রমমন্ত্রীর কাছে যাবে, না শ্রমবিভাগে যাবে, না আপনাকে জানাবে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** শ্রমবিভাগে। তবে শ্রমবিভাগ হলে কি হবে আগে মন্ত্রীকেই ধরে।

**শ্রীমহারাজা বসুঃ** মুখ্যমন্ত্রী জানাবেন কি, মফঃস্বলে যেখানে মন্ত্রীকে পাওয়া যায় না সেখানে বেআইনী ঘেরাও হলে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ বা জেলা সমাহর্তা ব্যবস্থা অবলম্বন করবেন এরকম নির্দেশ দেবেন কিনা ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আপনি একটা কাল্পনিক অবস্থার কথা বললেন।

## "Gherao" cases

*51. (Admitted question No. *137.) **Shri Narayan Chandra Chaudhuri:** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) how many cases of "Gheraos" or forceful confinements of officers and staff of Industrial establishments by workers have occurred in different Industrial areas of West Bengal from 3rd to 28th March, 1967, and durations thereof in each case;

(b) in how many cases Government intervention was sought by or on behalf of the persons confined for their release from confinement; and

(c) in how many cases prior notices were given by the workers before such actions were taken by them?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** (a) In Calcutta—21. In 24-Parganas district—7. In Howrah district—7. In Hooghly district—3. In Burdwan district—2. Duration, as given in the sheets.

(b) In Calcutta in 99 cases; in 24-Parganas on 14 occasions; in Howrah district on seven occasions; in Hooghly district on two occasions; in Burdwan district on one occasion.

(c) Materials will have to be collected from Labour Directorate which will require time if it is to be found whether any prior notice was given to them. So far as police is concerned, no prior notice is given in any instance.

[1-20—1-30 p.m.]

**Shri Narayan Chandra Chowdhury:**

যেসমস্ত জায়গায় ঘেরাও হয়েছিল সেখানে সর্বোচ্চ ও সর্বনিম্ন শ্রমিকদের সংখ্যা কত বলতে পারবেন কি?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

ওটা লেবার ডাইরেকটরেট বলতে পারবে।

**Shri Rabin Mukhopadhyay:**

মুখ্যমন্ত্রিমহাশয় এই যে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট-এর কোথাও তিনটা, সাতটা, দুটা, ইত্যাদি ঘেরাও সম্বন্ধে বললেন তার স্টেটমেন্টে, এই থেকে কি এটা প্রতীয়মান হচ্ছে না এই যে সামান্য সংখ্যক ট্রেড ইউনিয়নের অধিকারভুক্ত কাজ তথাকথিত ঘেরাও নামে যে বক্তব্য ও হল্লা—এখানে উপস্থিত করা হচ্ছে, এর পেছনে মালিকদের কোন ষড়যন্ত্র আছে?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

ওটা আমি বলতে পারবো না।

**Shri Narayan Chandra Chowdhury:**

আপনি কি বলবেন এই ঘেরাও-এর ফলে মালিকদের মৌলিক অধিকার ক্ষুণ্ণ হচ্ছে? আমরা দেখছি মালিকপক্ষ জানিয়ে দিয়েছেন ভালভাবে নিরাপত্তার ব্যবস্থা না হলে তাঁরা কারখানা বন্ধ করে দিতে বাধ্য হবেন। এতে করে শ্রমিকদের স্বার্থ ও নিরাপত্তা ক্ষুণ্ণ হচ্ছে কি?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

এরকমভাবে তাঁরা কিছু জানান নাই। মালিক-শ্রমিকদের সম্পর্ক নিয়ে কথাবার্তা হচ্ছে, আজও হয়েছে এবং দিল্লী থেকে ফিরে এসে আরও কথাবার্তা হবে।

**Dr. Nalinaksha Sanyal:** On a point of privilege. An honourable member used the term "halla". Honourable members have the right to ask questions and supplementaries on this very important issue of "gherao" which is affecting the industrial and economic life of the country, but may I enquire if any honourable can cast reflection of that nature against any other honourable member either on this side or on that side of the House.

**Mr. Speaker:**

আমি জানি না এটা পার্লামেন্টারী কিনা তবে এসব কথা ব্যবহার না করাই ভাল।

**Shri Panchanan Sinha:**

উনি আমরা হল্লা করছি বলে অপমান করেছেন এবং আমাদের অধিকার ক্ষুণ্ণ করেছেন। এ সম্বন্ধে আপনার রুলিং চাচ্ছি।

**Mr. Speaker:**

আপনি প্রশ্ন করুন।

All that I can say is that the term should be avoided, should not be used.

**Shri Panchanan Sinha:**

ঐরকম সাপ্লিমেন্টারী করবার অধিকার কারো আছে কি? আপনি হল্লা শব্দটা প্রসিডিংস থেকে বাদ দিয়ে দিন।

**Mr. Speaker:**

অধিকার না থাকলে এতগুলি সাপ্লিমেন্টারী করছেন কি করে? আপনি প্রশ্ন করুন। এই হল্লা শব্দটা ব্যবহার করা উচিত নয়, ওটা অ্যাভয়েড করাই উচিত।

**Shri Narayan Chandra Chowdhury:**

এইরকমভাবে ঘেরাও করার ফলে, কোন একটা কারখানার শ্রমিকরা সেখানকার অফিসারদের ঘেরাও করেন, তাতে তাদের স্ত্রীরা এসে শ্রমমন্ত্রীকে ঘেরাও করেছিলেন কিনা?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

আমি জানি না। শ্রমমন্ত্রী উপস্থিত নেই, তিনি সেটা বলতে পারবেন।

**Shri Narayan Chandra Chowdhury:**

তিনি কেন আজকে অনুপস্থিত আছেন? তাঁর প্রশ্নের উত্তর আপনি দিচ্ছেন সুতরাং আমি আপনার কাছেই এটা জানতে চাচ্ছি।

(**এ ভয়েস:** আপনার প্রশ্ন বুঝতে পারলাম না।)

আজ আমরা যে প্রশ্ন বিধানসভায় রেখেছি, সে প্রশ্ন শ্রমমন্ত্রীর কাছে রেখেছি আপনি মুখ্যমন্ত্রী হিসাবে শ্রমমন্ত্রীর অনুপস্থিতিতে তাঁর হয়ে উত্তর দিচ্ছেন। কাজেই আপনার সব কথা জানতে হবে। আমি আশা করবো আমার এই প্রশ্নের উত্তর আপনি দেবেন।

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

এ খবর আমার জানা নেই।

**Shri Shamsuddin Ahmed:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, তাঁর সরকার ঘেরাওটাকে লেজিটিমেট ফরম অফ ট্রেড ইউ-নিয়ন মূভমেন্ট হিসাবে গণ্য করেন কিনা? অথবা এই সম্পর্কে তাঁদের কোন সিম্ধান্ত আছে কিনা?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

এটা একটা থিয়োরেটিক্যাল প্রবলেম, এ সম্বন্ধে ত্রিপক্ষীয় আলোচনা হচ্ছে।

**Shri Shamsuddin Ahmed:**

এটা একটা লেজিটিমেট ফরম অফ ট্রেড ইউনিয়ন মূভমেন্ট কিনা? এবং এই সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের কোন সিম্ধান্ত আছে কি না?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

এ সম্পর্কে ত্রিপক্ষীয় আলোচনা চলছে, এখন আমি কোন মত দিতে পারি না।

**Shri Shamsuddin Ahmed:**

এটা খুব পার্টিনেন্ট কোয়েশ্চেন—এ সম্পর্কে তাঁদের কোন সিম্ধান্ত আছে কি নেই?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

না। কোনটা ঘেরাও বা কোনটা স্টে-ইন-স্ট্রাইক, সেটা সাধারণত লেবার ডিপার্টমেন্ট জানে তারা যতক্ষণ পর্যন্ত না জানাচ্ছে যে এটা ঘেরাও, বা এটা স্টে-ইন-স্ট্রাইক, বা it is a question of gherao, and step in, ততক্ষণ পর্যন্ত আমরা কিছু জানতে পারি না।

**Shri Shamsuddin Ahmed:**

আমার প্রশ্নটা খুব পরিষ্কার। আমি জানতে চাচ্ছি ঘেরাও করাটা একটা লেজিটেমেট ফরম অ ট্রেড ইউনিয়ন মূভমেন্ট কি না, এবং এই সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের কোন সিম্ধান্ত আ কিনা?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** That is a matter of opinion.

**Shri Shamsuddin Ahmed:** Certainly this is not a matter of opinion. I want to know whether there is any decision taken by the Government of West Bengal as to whether this sort of movement is a legitimate movement or not. That is a pertinent question.

(No reply)

**Shri Khagendra Nath Das Gupta:**

এটা একটা কোয়েশ্চেন অফ পলিসি, নিশ্চয়ই তিনি এর উত্তর দিতে পারেন। আপনি কেন উ দেবেন না। এ সম্বন্ধে সরকারের কোন সিম্ধান্ত আছে বা নেই? অর্থাৎ হ্যাঁ বা না? এটা উ বলতে পারেন না?

**Mr. Speaker:**

উনি আর কিছু এর উত্তরে বলতে পারছেন না।

**Shri Shamsuddin Ahmed:**

মিঃ স্পীকার স্যার, আমার প্রশ্নটা খুব পরিষ্কার, এই ঘেরাও সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের বে সিম্ধান্ত আছে কি না? হ্যাঁ বা না, এটা তিনি বলতে পারেন না?

**Mr. Speaker:** According to him it is a matter of opinion.

**Shri Shamsuddin Ahmed:** Then I stand on a question of privilege.

আমি যে প্রশ্নের জবাব চাচ্ছি, আমার উত্তরদাতা কোন মন্ত্রী, তিনি যদি উত্তর না দিয়ে আজে-বাজে কথা বলেন, তাহলে আপনি কি তাতে স্যাটিসফায়েড হবেন? আমার এই প্রশ্ন অত্যন্ত পার্টিনেন্ট।

you shall pull him up. I want a ruling from you. You being the Speaker, I want protection from you. You must pull up the Minister concerned to answer my question.

**Mr. Speaker:** May I ask, is it not a theoretical question when you say whether it is legal or illegal?

**Shri Shamsudin Ahmed:** This is not a theoretical question. I have simply asked,

যে পশ্চিমবঙ্গ সরকার ঘেরাওটাকে লেজিটিমেট ট্রেড ইউনিয়ন মুভমেন্ট বলে মনে করেন কিনা? এ সম্বন্ধে তাদের কোন সিদ্ধান্ত আছে কি নেই? এর উত্তর হ্যাঁ বা না হবে। এতে কোথায় থিওরি আসছে?

**Mr. Speaker:** The Chief Minister has answered it by saying that it is a question of opinion. That is his answer. How can I force a Minister to answer in the way you like him to do.

**Shri Shamsuddin Ahmed:** Sir, you are forgetting that you are the Speaker of this House, you are the repository of privileges. I am privileged to ask a pertinent question and the Speaker must compel the Minister concerned to give relevant answer. He cannot avoid it. It is under your jurisdiction, Sir, to pull up the Minister to give relevant answer.

**Mr. Speaker:** It is my duty as a Speaker to request the Hon'ble Minister to reply. He has replied in a way best known to him. I cannot do anything more.

**Shri Shamsuddin Ahmed:** I would humbly ask your honour to give a ruling on the point that if a Minister gives reply which is not relevant to the question, would you take it as sufficient reply or ask him to give a pertinent reply relevant to the question?

**Mr. Speaker:** More than that I cannot help. He has replied in his own way, and that is his answer. I am not going to enter into any argument on this matter. Please put supplementary question, if you have any.

[1-30—1-40 p.m.]

**Shri Narayan Chandra Chowdhury:**

মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে ঘেরাও চার ঘণ্টা থেকে ছয় দিন পর্যন্ত হয়েছে। তিনি কি খবর রাখেন, এ টি কুমার হার্ডওয়ার প্রাইভেট লিমিটেড, স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ, সেখানে বারো দিন ধরে ঘেরাও চলেছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এ খবর আমার জানা নেই। আপনি যখন জানেন তখন আবার প্রশ্ন করছেন কেন?

**শ্রীগোপালদাস নাগ:** মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় সামসুদ্দিন আহামেদ সাহেবের প্রশ্নের উত্তর দিতে গিয়ে স্ট্রাইক, ঘেরাও এই দুটি কথা তিনি ব্যবহার করেছেন। স্ট্রাইকটা লেজিটিমেট লেবার মুভমেন্ট, একটা আইনের অঙ্গ বলে স্বীকার করেছেন, তাহলে ঘেরাও আইন বহির্ভূত অঙ্গ বলে স্বীকার করছেন কি না?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** প্রশ্নের উত্তরে অভিমতের কথা আসে না।

**শ্রীআব্দুল সত্তারঃ** যখনি ঘেরাও-এর প্রশ্ন উঠে তখন ল অ্যান্ড অর্ডারের কি প্রশ্ন উঠে না?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** উঠতে পারে। আমাদের দৃষ্টি আকর্ষণ না করলে আমরা কিছু বলতে পারি না, লোকালি তারা কি করেছে না করেছে।

**শ্রীআব্দুল সত্তারঃ** ঘেরাও হলে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন উঠতে পারে কিনা?

**মিঃ স্পীকারঃ** উনি বলেছেন উঠতে পারে, দ্যাট ইজ দি অ্যানসার।

**শ্রীজয়নাল আবেদিনঃ** ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকার ঘেরাও আন্দোলকে উৎসাহিত করেছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** ইহা সত্য নহে।

**শ্রীজয়নাল আবেদিনঃ** ইহা কি সত্য যে, ঘেরাও আন্দোলন বন্ধ করিবার চেষ্টা করিতেছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** হ্যাঁ, করিতেছেন।

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** স্পীকার মহাশয়, বাংলাদেশের বিভিন্ন জায়গায় শ্রমিকরা তাদের ন্যায্য দাবী আদায় করার জন্য লাস্ট রিসর্ট হিসাবে যেখানে ঘেরাও করতে বাধ্য হয়েছে সেখানে আমি মুখ্যমন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করছি মালিকের পক্ষে এজেন্ট হিসাবে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা কতবার আপনার কাছে রিপ্রেজেনটেশন দিয়েছেন?

**মিঃ স্পীকারঃ**

The question does not arise.

**শ্রীপান্নালাল মাঝিঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাই এই যে ঘেরাওগুলি হচ্ছে আমি যতটুকু খবর জানি তাতে তার বলতে পারি বেশীর ভাগ ঘেরাওগুলি হচ্ছে চোরাকারবারী, ভেজালদারী, মজুতদারদের বিরুদ্ধে। কালকে হাওড়ায় যে ঘেরাও হয়েছে সেই ঘেরাওতে আমি জানি একটি বিশেষ দল দ্বারা পরিচালিত কনজিউমার্স কো-অপারেটিভ সোসাইটি চাল ব্ল্যাক মার্কেট করছিল, সেখানে ঘেরাও করেছে। মুখ্যমন্ত্রী কি অবগত আছেন যে ব্ল্যাক মার্কেটিয়ার, মজুতদাররা শতকরা ৯৯ ভাগ ঘেরাও হচ্ছে?

**মিঃ স্পীকারঃ**

The question does not arise.

**শ্রীসাধনকুমার চক্রবর্তীঃ** ঘেরাও সম্পর্কে আলোচনার সময় মুখ্যমন্ত্রী এবং রবীনবাবু আলোচনা করে বলেছেন তার কারণগুলি কি ছাটাই এবং বেআইনী লে-আউট এবং অন্যান্য যে-সব বেআইনী কার্যকলাপ মালিকপক্ষ করছেন সেগুলি বন্ধ করার জন্য সরকার কোন অর্ডিন্যান্স করবার কথা চিন্তা করছেন কি না?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এ সম্বন্ধে অর্ডিন্যান্স আনার কথা হয় নি এটা দু-পক্ষ মিলে একসঙ্গে তাঁদের সম্মতিক্রমে ব্যবস্থা করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন রংফুল কনফাইনমেন্টকে আমরা ঘেরাও বলি এবং আইনত রংফুল কনফাইনমেন্ট বা ঘেরাও দণ্ডনীয়?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এ প্রশ্ন উনি করেছিলেন, আমি এর জবাব দিয়েছি, ইট ইজ এ ম্যাটার অফ ওপিনিয়ন।

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** ঘেরাও রংফুল কনফাইনমেন্ট কিনা সেটা জানতে চাই?

**মিঃ স্পীকারঃ**

The question does not arise.

**শ্রীশৈলকুমার মুখার্জী:** মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় একটা তথ্য জেলাওয়ারি ঘেরাও ঘটনার বিবরণ দিলেন। কিছুদিন আগে রাজ্যপালের ভাষণের সময় শ্রমমন্ত্রী বিস্তারিত শ্রমনীতি ব্যাখ্যা করেছেন; তার মধ্যে একটা স্পষ্টভাবে নীতির কথা ঘোষণা করেছেন লেজিটিমেট ডেমোক্র্যাটিক ট্রেড ইউনিয়ন রাইটস যেখানে ব্যাহত হবে না সেখানে পুলিশ হস্তক্ষেপ করতে পারবে না। যে নীতি আপনার শ্রমমন্ত্রী ঘোষণা করেছেন, যেগুলির আপনি বিবরণ দিলেন, আপনি ল অ্যান্ড অর্ডার-এর মিনিস্টার হিসাবে স্যাটিসফায়েড হয়েছেন কি এগুলি লেজিটিমেট ডেমোক্র্যাটিক ট্রেড ইউনিয়ন রাইটস-এর অন্তর্ভুক্ত হয়?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা আমার কাছে আসে না, এটা লেবার মিনিস্টার ঠিক করেন whether they are legitimate democratic movement.

**শ্রীনারায়ণ চৌধুরী:** মুখ্যমন্ত্রিমহাশয় জানাবেন কি যে যুক্তফ্রন্ট সরকারের যে সুপার ক্যাবিনেট আছে তার সদস্যভুক্ত কোন্ কোন্ রাজনৈতিক দল তাদের নির্দেশের জন্য তাঁরা এই ঘেরাও ব্যাপারে কিছু করে উঠতে পারছেন না, দ্বিধাগ্রস্ত হয়েছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** কোন সুপার ক্যাবিনেট নেই।

## State Government grant to the Calcutta Productivity Council

*52. (Admitted question No. *134.) **Dr. A. M. O. Ghani:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the amount of grants given by the State Government to Calcutta Productivity Council during 1966-67; and

(b) is there any system of inspection of this Institution by the Government in order to see that the Government grant is well-spent?

**Shri Sushil Kumar Dhara:** (a) Rs. 5,000 (Rupees five thousand) only.

(b) Yes, there is provision under the law to check whether the Government grant has been well spent.

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি:** আপনি যে বললেন দেয়ার ইজ এ প্রভিশন আন্ডার দি ল টু চেক, কি অর্গানাইজেশন দিয়ে এটা ইন্সপেকশন করান যায়?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** ডাইরেকটরেট অফ ইন্ডাস্ট্রি, ওয়েস্ট বেঙ্গল, তিনি এই ইন্সপেকশনের ব্যবস্থা করেন।

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি:** আপনাদের এখানে আছে গ্র্যান্ট হচ্ছে পাঁচ হাজার, অন্যান্য আর কোন গ্র্যান্ট এরা পায় কি?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** ওয়েস্ট বেঙ্গলের গ্র্যান্ট হচ্ছে পাঁচ হাজার এবং সেন্ট্রাল গভর্নমেন্ট ম্যাচিং গ্র্যান্ট হিসাবে পাঁচ হাজার দেন, আর মার্কেন্টাইল ফার্ম থেকে এঁরা সংগ্রহ করেন, বিভিন্ন ইন্ডিভিজুয়ালের কাছ থেকে এঁরা সংগ্রহ করেন। এ ছাড়া মেম্বাররাও এঁদের চাঁদা দেন।

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি:** এরা কোন ইন্টারন্যাশনাল ফান্ড থেকে কি চাঁদা পায়?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** সেটা আমি বলতে পারছি না।

## UNSTARRED QUESTIONS
### (to which written answers were laid on the table)

### Opening and construction of Hospitals in Ranaghat police-station, Nadia

**34.** (Admitted question No. 92.)

**শ্রীনিতাইপদ সরকার:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাণাঘাট থানার পূর্বনওয়াপাড়া হাসপাতালটি (কামালপুর অঃ) উদ্বোধন হওয়া সত্ত্বেও প্রায় ২ বৎসর বন্ধ রহিয়াছে কেন;

(খ) রাণাঘাট থানার গাংনীপুর হাসপাতালের বাড়ি তৈরির কাজ দীর্ঘদিন যাবৎ অসমাপ্ত রহিয়াছে কেন;

(গ) উক্ত কাজ সম্পূর্ণ করিয়া উক্ত হাসপাতাল চালু করিবার কি ব্যবস্থা হইয়াছে;

(ঘ) কুপার্স ক্যাম্প হাসপাতালে ডোল বন্ধ উদ্বাস্তু পরিবারের রোগীর চিকিৎসা বন্ধ করিয়া দেওয়া হইয়াছে কেন; এবং

(ঙ) উক্ত হাসপাতালের ঔষধপত্রাদি ডাক্তার ও নার্সের অপ্রতুলতা দূর করিবার কোন ব্যবস্থা করা হইয়াছে কিনা?

**The Minister for Health:**

(ক) তিনজন ডাক্তারকে যথাক্রমে ঐ স্বাস্থ্যকেন্দ্রে যোগ দিবার জন্য নির্দেশ দেওয়া হয়। কিন্তু তাহাদের মধ্যে দুইজন কার্যে যোগদান করেন নাই এবং একজনকে প্রশাসনিক অসুবিধা-হেতু তাহার পূর্ব কর্মস্থল হইতে ছাড়িয়া দেওয়া যায় নাই। অবিলম্বে ডাক্তার প্রেরণ করিয়া স্বাস্থ্যকেন্দ্রটি চালু করিবার ব্যবস্থা করা হইতেছে।

(খ) ও (গ) ঐ স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য দান হিসাবে প্রাপ্ত জমির কিয়দংশের মালিকানা স্বত্ব সম্পর্কে একটি মামলা রাণাঘাটের আদালতে শুরু হয়। এই মামলা আপোষে নিষ্পত্তি করিয়া গৃহনির্মাণ কার্য আরম্ভ করা যায় কিনা এবং তাহা সম্ভব না হইলে এল. এ. প্রসিডিংস-এর সাহায্য লওয়া যায় কিনা তাহা বিবেচনা করা হইতেছে।

(ঘ) কুপার্স ক্যাম্পের (হোমের) হাসপাতালটি কেবলমাত্র কুপার্স হোমের ইনমেট রিফিউজী-দের জন্য স্থাপিত। যে সকল উদ্বাস্তুগণের পুনর্বাসন হইয়াছে এবং যাঁহাদের আর কুপার্স ক্যাম্পের (হোমের) ইনমেট বলিয়া গণ্য করা হয় না তাঁহারা অন্যান্য জনসাধারণের মত রাণাঘাট এ. জি. হাসপাতালে চিকিৎসার সুযোগ গ্রহণ করিতে পারেন।

(ঙ) শয্যাসংখ্যা অনুযায়ী প্রয়োজনীয় ডাক্তার নার্স এবং ঔষধপত্রাদি ঐ হাসপাতালে আছে।

### Angua-Biswanathpur Road, Midnapore

**35.** (Admitted question No. 97.)

**শ্রী[illegible] দোলুই:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মেদিনীপুর জেলার কেশপুর থানার অঙ্গুয়া হইতে বিশ্বনাথপুর পর্যন্ত কাঁচা রাস্তাটি পাকা করিবার কি ব্যবস্থা সরকার হইতে করা হইতেছে?

**The Minister for Public Works (Roads):**

আপাততঃ এই রাস্তাটি পাকা করিবার কোন পরিকল্পনা নাই।

**Panchami-Bontla Road, Midnapore**

**36.** (Admitted question No. 98.)

**শ্রীরজনীকান্ত দোলুই:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার কেশপুর থানার পঞ্চমী হইতে বোঁতলা পর্যন্ত কাঁচা রাস্তাটিকে পাকা করিবার কি ব্যবস্থা সরকার করিতেছেন?

**The Minister for Public Works (Roads):**

আপাততঃ এই রাস্তাটি পাকা করিবার কোন পরিকল্পনা নাই।

**Want of drainage system in Anchal No. 3 of Daspur police station, Midnapore**

**37.** (Admitted question No. 101.)

**শ্রীরজনীকান্ত দোলুই:** সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলার দাসপুর থানার ৩নং অঞ্চলে ড্রেনেজ ব্যবস্থার অভাবে চাষের অসুবিধা দেখা যাইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, কতদিনে উক্ত জল নিকাশী ব্যবস্থা সম্পন্ন হইবে?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) হ্যাঁ।

(খ) সুষ্ঠু জল নিকাশের ব্যবস্থার উদ্দেশ্যে একটি পাম্পিং প্রকল্পের খসড়া প্রস্তুত করা হইয়াছে এবং সমস্যার জটিলতার জন্য প্রকল্পটি পরীক্ষা-বিরীক্ষার পর্যায়ে রহিয়াছে। সুতরাং কতদিনে জলনিকাশের ব্যবস্থা সম্পন্ন হইবে তাহা বর্তমানে বলা সম্ভব নহে। কিন্তু যথা শীঘ্র করা সম্ভব হয় তাহার জন্য যথাসাধ্য চেষ্টা করা হইবে।

**Extension of Sankar Arakhal up to Hansuakhali, Midnapore**

**38.** (Admitted question No. 116.)

**শ্রীকানাই ভৌমিক:** সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শংকর আড়াখালকে হাঁসুয়াখালি পর্যন্ত এক্সটেন্ড করার স্কীমটি এখনও শেষ করা হয়নি কেন; এবং

(খ) এই শংকর আড়া-হাঁসুয়াখালি স্কীমটির কাজ কতদিনের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) প্রকল্পটির জন্য প্রয়োজনীয় জমি দখল না পাওয়ায় প্রকল্পটির কাজ করা এখনও সম্ভব হয় নাই।

(খ) আইনতঃ জমি দখল করিতে কিছু সময় লাগিবে এবং তাহার ফলে কাজ দেরী হইয়া যাইতে পারে বলিয়া সেচমন্ত্রী স্বয়ং ঐ গ্রামবাসীদের অনুরোধ করিয়াছেন যাহাতে তাঁহারা খাল কাটিতে দেন এবং তাঁহাদের প্রতিশ্রুতিও দিয়াছেন আইনমাফিক জমি দখল ও ক্ষতিপূরণ দেওয়ার দায়িত্ব তিনি গ্রহণ করিয়াছেন সুতরাং আশা করা যায় শীঘ্র কাজ আরম্ভ হইতে পারিবে।

### T. R. estimates for different blocks of Midnapore district

**39.** (Admitted question No. 120.)

**শ্রীকানাই ভৌমিক:** ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ১৯৬৬ সালের জানুয়ারি হইতে নভেম্বর মাস পর্যন্ত কোন্ ব্লকে কত টাকার টি, আর, বরাদ্দ করা হইয়াছিল; তার মধ্যে কোন্ ব্লকে কত টাকা খরচ করা হইয়াছে;

(খ) মেদিনীপুর জেলায় ১৯৬৬ সালের ডিসেম্বর হইতে ফেব্রুয়ারী '৬৭ পর্যন্ত কোন্ ব্লকে কত টাকার টি, আর বরাদ্দ করা হইয়াছিল; তার মধ্যে কোন্ ব্লকে কত টাকা খরচ করা হইয়াছে; কোন্ ব্লকে কত টাকা শ্রমিকদের টি, আর, স্কীমে এখনও পাওনা রহিয়াছে;

(গ) মেদিনীপুরের এই টি, আর-এর কাজ জেলা পরিষদের মাধ্যমে করা হইয়াছিল কিনা; এই জেলা পরিষদের মাধ্যমে টি, আর-এর যে টাকা খরচ করা হইয়াছে তার পরিমাণ কত; ঐ টাকা খরচের কোন অডিট হইয়াছে কিনা; অডিট হইয়া থাকিলে তার রিপোর্ট কি; এবং

(ঘ) টি, আর-এর ব্যাপারে মেদিনীপুর জেলা পরিষদের অব্যবস্থা, দুর্নীতি ও পক্ষপাতিত্ব-রাজনৈতিক স্বার্থসিদ্ধির কোন অভিযোগ পাইয়াছেন কি; পাইয়া থাকিলে সে বিষয়ে তদন্ত করার জন্য কি ব্যবস্থা করা হইয়াছে?

**The Minister for Relief:**

(ক), (খ), (গ) ও (ঘ) এই স্বল্প সময়ের মধ্যে মেদিনীপুর জেলা শাসকের নিকট হইতে সমগ্র জেলার প্রতিটি ব্লকের প্রতিটি টি, আর স্কীম সম্পর্কে বিশদ বিবরণী সংগ্রহ করা না যাওয়ায় উত্তর দেওয়া সম্ভব হইতেছে না।

### Distribution of C. R. in 24-Parganas district

**40.** (Admitted question No. 124.)

**শ্রীঅধরচন্দ্র হালদার:** ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত ইংরাজী ১৯৬৬ সালে চব্বিশপরগনা জেলায় কয়জনকে খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছিল এবং উহার পরিমাণ কত ও কোন্ কোন্ প্রতিষ্ঠান মাধ্যমে কি প্রথানুযায়ী উহা বিতরণ করা হইয়াছিল?

**The Minister for Relief:**

গত ১৯৬৬ সালে চব্বিশপরগনা জেলায় জেলাশাসকের মাধ্যমে মোট ৫৫,৬৪,৩৪৫ ইউনিটে ৫১,৮০,৭৯৬ টাকা ও ৩০৯০—৯—১৬ কেজি খাদ্যশস্য খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছে। এতদ্ব্যতীত ৪১,৭৬,১৫৮ ইউনিটে খয়রাতি সাহায্য দিবার জন্য জেলাশাসক ৫১,৬৩,৬১৫ টাকা জেলাপরিষদকে মঞ্জুর করিয়াছেন। তবে জেলাপরিষদের নিকট হইতে এখনও ব্যয়ের হিসাব পাওয়া যায় নাই।

গ্রামাঞ্চলে এস, ডি, ও, কর্তৃক অনুমোদিত অগ্রাধিকার তালিকার ভিত্তিতে জেলাপরিষদ/আঞ্চলিক পরিষদ খয়রাতি সাহায্য বিতরণ করেন। শহরাঞ্চলে ঐ একই প্রথায় এস, ডি, ও,/বি, ডি, ও, মাধ্যমে জেলাশাসক কর্তৃক খয়রাতি সাহায্য দেওয়া হয়।

### Compensation to ex-xamindars in Nadia and Maldah district

**41.** (Admitted question No. 136.)

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া ও মালদহ জেলায় জমিদারী ক্ষতিপূরণ বাবদ যাঁহারা অনুর্ধ দুই হাজার টাকা ক্ষতিপূরণ পাইবেন তাঁহাদের সংখ্যা কোন্ জেলায় কত;

(খ) উক্ত ব্যক্তিদের মধ্যে কোন্ জেলায় কতজনকে জমিদারীর ক্ষতিপূরণ বাবদ প্রাপ্য সমুদয় টাকা পরিশোধ করিয়া দেওয়া হইয়াছে এবং কতজনকে এখনও সম্পূর্ণ শোধ করিয়া দেওয়া হয় নাই; এবং

(গ) যাঁহারা এখনও সম্পূর্ণ টাকা পান নাই তাঁহাদিগকে আর কতদিনের মধ্যে বাকি টাকা পরিশোধ করিয়া দেওয়া হইবে?

**The Minister for Land and Land Revenue:**

(ক) নদীয়া ও মালদহ জেলায় জমিদারীর ক্ষতিপূরণ বাবদ অনূর্ধ্ব দুই হাজার টাকা পাইবেন যথাক্রমে ৬৮,৬১৮ এবং ২১,৬৭০ জন প্রাক্তন মধ্যস্বত্বাধিকারী।

(খ) উক্ত প্রাক্তন মধ্যস্বত্বাধিকারীদের মধ্যে নদীয়া ও মালদহ জেলায় যথাক্রমে ৩৮,৭০৭ জন এবং ১০,৮৩৫ জনকে প্রাপ্য সমুদয় জমিদারী ক্ষতিপূরণের টাকা দেওয়া হইয়াছে। নদীয়া ও মালদহ জেলায় যথাক্রমে ২৯,৯১১ এবং ১০,৮৩৫ জন প্রাক্তন মধ্যস্বত্বাধিকারীকে অদ্যাবধি সমুদয় ক্ষতিপূরণের টাকা দেওয়া হয় নাই।

(গ) যথাসত্বর দিবার চেষ্টা করা হইতেছে কিন্তু এই কার্য সম্পূর্ণ শেষ করিতে আরও কিছু সময় লাগিবে।

## Distribution of T. R. and G. R. in Bankura district

**42.** (Admitted question No. 126.) **Shri Sasthidas Sarkar:** Will the Minister-in-charge of the Relief Department be pleased to state—

(a) the amount spent towards the relief to the distressed persons in the form of T. R. and G. R. in the district of Bankura (thana-wise) in the month of December, 1966 and January and February, 1967 respectively and also the thana-wise figure of the amount so spent from 1st to 19th February, 1967; and

(b) when the authority concerned got the Muster rolls of the said expenditures and whether the work done under T. R. schemes had been physically verified while the Muster rolls had been received by the authorities?

**The Minister for Relief:** (a) Statement 'A' for T.R. (Relief Work) and statement 'B' for G.R. are laid on the Library Table.

(b) Muster rolls were received in some cases within the month, in some cases in the following month and in some cases later on. Anchalik Parishad is the prescribed authority to receive muster rolls and produce them before the Audit.

Test Relief works in some cases were supervised by Relief overseers and members of Panchayat in the course of execution of works. No separate physical verification is reported to have been made by Anchalik Parishad after receipt of muster rolls.

## Criminal incidents

**43.** (Admitted question No. 22.)

**শ্রী মহম্মদ আব্দুল বারী:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৫, ১৯৬৬, ১৯৬৭ সালের বর্তমান সময় পর্যন্ত জেলাওয়ারী কয়টি (ক) চুরি, (খ) ডাকাতি, (গ) রাহাজানি, (ঘ) নারীধর্ষণ এবং (ঙ) ছিনতাই-এর ঘটনা ঘটিয়াছে?

**The Minister for Home (Police):**

এ সম্পর্কে তিনটি পৃথক বিবরণী লাইব্রেরী টেবিলে প্রদত্ত হইল।

**Suicide cases**

**44.** (Admitted question No. 41.)

**শ্রীমহম্মদ আব্দুল বারিঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) ১৯৬৫, (২) ১৯৬৬ এবং (৩) ১৯৬৭ সালের বর্তমান সময় পর্যন্ত কোন্ বৎসর কতজন ব্যক্তি আত্মহত্যা করিয়াছেন;

(খ) উহাদের মধ্যে কতজন পুরুষ এবং কতজন নারী; এবং

(গ) কি কি কারণে উক্ত আত্মহত্যাগুলি সংঘটিত হইয়াছিল বলিয়া পুলিশ মনে করেন?

**The Minister for Home (Police):**

(ক) (১) ১৯৬৫ — ২,৫৮৮ জন;

(২) ১৯৬৬ — ৪,১০১ জন; এবং

(৩) ১৯৬৭ — ৮৫৬ জন;

(বর্তমান সময় পর্যন্ত)

| | পুরুষ | নারী |
|---|---|---|
| (খ) ১৯৬৫ সাল | ১,৬১১ | ৯৭৭ |
| ১৯৬৬ সাল | ২,২৯৪ | ১,৮০৭ |
| ১৯৬৭ সাল | ৪৮৬ | ৩৭০ |

(বর্তমান সময় পর্যন্ত)

(গ) দুরারোগ্য ব্যাধি, অর্থ-কষ্ট, পারিবারিক অশান্তি, মস্তিষ্কবিকৃতি, মানসিক অবসাদ, ব্যর্থ প্রেম-ঘটিত ব্যাপার, পরীক্ষায় অকৃতকার্যতা ইত্যাদি কারণে আত্মহত্যাগুলি সংঘটিত হইয়াছে।

**Chakkripal-Naya Road of Sadar North subdivision, Midnapore**

**45.** (Admitted question No. 113.)

**শ্রীক্ষুদিরাম চক্রবর্তীঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সদর নর্থ মহকুমার অধীনে ডেবরা থানার মধ্যে চক্কৃপাল হইতে নয়া পর্যন্ত (পিংলা থানা) রাস্তাটি ৪র্থ পরিকল্পনায় গৃহীত হইয়াছে কি না;

(খ) উক্ত রাস্তার যে ১০ মাইল রাস্তা তৃতীয় পরিকল্পনায় গৃহীত হইয়াছে তাহা অনতিবিলম্বে সম্পূর্ণরূপে প্রস্তুত হইবে কি না; এবং

(গ) ঐ রাস্তার মধ্যে বিষ্ণুপুর হইতে নয়া পর্যন্ত ১৬ মাইল রাস্তা কোন্ সময়ের মধ্যে প্রস্তুত হইবে?

**The Minister for Public Works (Roads):**

(ক) এই রাস্তার কিছু অংশ তৃতীয় পরিকল্পনায় গৃহীত হইয়াছে; অবশিষ্টাংশ এখনও গৃহীত হয় নাই। ৪র্থ পরিকল্পনার কার্যসূচী এখনও রচনাধীন আছে।

(খ) তৃতীয় পরিকল্পনায় গৃহীত ১০ মাইল রাস্তার মধ্যে প্রথম ৩ মাইল রাস্তার কাজ সম্পূর্ণ হইয়াছে। অবশিষ্টাংশের জন্য প্রয়োজনীয় জমির দখল পাওয়া গেলে নির্মাণকার্য আরম্ভ হইবে।

(গ) সঠিকরূপে বলা যায় না।

**Moyna-Paramanandapur-Pingla Road**

**46.** (Admitted question No. 119.)

**কানাই ভৌমিক:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না-পরমানন্দপুর-পিংলা পাকা রাস্তার ময়না-পরমানন্দপুর অংশের কাজ এ বছর শেষ হইবে কি না;

(খ) ইহা কি সত্য যে এই রাস্তার হোমস্টেড ল্যান্ড দখলের কাজ এখনও শেষ হয়নি;

(গ) ইহা সত্য হইলে ঐ হোমস্টেড ল্যান্ড দখল করার কাজ শেষ না হওয়ার কারণ কি;

(ঘ) এই রাস্তার স্কীম কোন্ সালে গ্রহণ করা হইয়াছে, এ জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছিল এবং এ পর্যন্ত কত টাকা খরচ হইয়াছে;

(ঙ) ময়না-পরমানন্দপুর রাস্তার মাটির কাজ ও কালভার্ট তৈরির কাজ এ পর্যন্ত কতদূর অগ্রসর হইয়াছে? মাটির কাজ ও কালভার্ট তৈরির কাজ এ পর্যন্ত শেষ না হওয়ার কারণ কি; এবং

(চ) ১৯৬৭ সালের মধ্যে রাস্তা তৈরির কাজ কমপ্লিট করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি?

**The Minister for Public Works (Roads):**

(ক) আগামী ১৯৬৮ সালের মার্চ মাসের মধ্যে কাজ শেষ হইবে আশা করা যায়।

(খ) হ্যাঁ, এখনও শেষ হয় নাই।

(গ) ল্যান্ড এ্যাকুইজিসান বিভাগ মারফৎ জমির দখল পাওয়া যায়। হোমস্টেড ল্যান্ড-এর আপত্তির শুনানী সময়সাপেক্ষ হওয়ায় দখল পাইতে বিলম্ব হইতেছে।

(ঘ) ১৯৫৭ সালে স্কীম গ্রহণ করা হইয়াছে এবং ১৯৬০ সালে কাজ আরম্ভ হইয়াছে। পরিকল্পনায় ১৪,৫০,০০০ টাকা বরাদ্দ করা হইয়াছিল, এ পর্যন্ত ১৬,৩৩,৮৭৯ টাকা খরচ হইয়াছে।

(ঙ) ৫ম মাইলের যে অংশে জমির দখল পাওয়া যায় নাই সেই অংশ ছাড়া বাকী সমস্ত অংশের মাটির কাজ শেষ হইয়াছে, কালভার্ট তৈয়ারির ৫০ শতাংশের কাজ শেষ হইয়াছে, বাকী ৫০ শতাংশের কাজ আগামী বর্ষার পূর্বেই শেষ হইয়া যাইবে বলিয়া আশা করা যায়।

১৯৬৮ সালের মার্চ মাসের মধ্যে কাজ শেষ করিবার জন্য সর্বপ্রকার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**Bridge at Sadarghat, Burdwan**

**47.** (Admitted question No. 130.)

**প্রমথনাথ ধীবর:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্ধমান সদরঘাটে একটি ব্রীজ করিবার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্য হইলে, কখন ইহার কার্য আরম্ভ হইবে?

**The Minister for Public Works (Roads):**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে নির্ধারিত অর্থবরাদ্দ যদি অপরিবর্তিত থাকে, তাহা হইলে আগামী বৎসর কাজ শুরু করা হইবে।

**Bishnupur-Aniamali and Ranaghat-Aranghata Roads, Nadia**

**48.** (Admitted question No. 93.)

**শ্রীনিতাইপদ সরকার:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার রানাঘাট থানার বিষ্ণুপুর-আইসমালি রাস্তাটির কাজ বিলম্বিত হইতেছে কেন;

(খ) রানাঘাট-আরংঘাটা (ভায়া পূর্ব নওয়াপাড়া) রাস্তাটির শেষের দিকের ২।৩ মাইলের কাজ পরিত্যক্ত অবস্থায় রহিয়াছে কেন এবং উক্ত রাস্তার গতিপথ পরিবর্তিত হইয়াছে কেন; এবং

(গ) রানাঘাট-আড়ংঘাটা (ভায়া চূর্ণী রঘুনাথপুর) রাস্তাটি চতুর্থ পরিকল্পনার অন্তর্ভুক্ত হইয়াছে কিনা?

**The Minister for Public Works (Roads):**

(ক) উক্ত রাস্তার কোন কোন অংশের জন্য প্রয়োজনীয় জমির দখল না পাওয়ায়।

(খ) ৭ মাইল ২৭·২০ চেইন দৈর্ঘ্যবিশিষ্ট উক্ত রাস্তাটির প্রথম ৫ মাইলে পাথর মড়াইয়ের কাজ (ওয়ার্ক আপ টু "বি" স্টেজ) পর্যন্ত হইয়াছে। বাকী অংশের কাজ প্রয়োজনীয় ভূমি দখল না পাইবার জন্য করা যাইতেছে না।

দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে উক্ত রাস্তার যে গতিপথ নির্ধারণ ও অনুমোদন করা হইয়াছিল তাহা আর পরিবর্তন করা হয় নাই।

(গ) চতুর্থ পরিকল্পনার কর্মসূচী এখন পর্যন্তও প্রস্তুত করা হয় নাই।

**Incident at Ananda Marg, Purulia**

**49.** (Admitted question No. 123.)

**শ্রীদেবেন দাস:** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পুরুলিয়া জেলায় আনন্দমার্গে যে হত্যাকাণ্ড ও ধ্বংসলীলা কয়েকদিন আগে হয়ে গিয়েছে তাতে পুলিশ কর্তৃপক্ষ শান্তি-শৃঙ্খলা রক্ষার প্রয়াস না নিয়া নীরব ছিলেন;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) পুলিশ কর্তৃপক্ষ কোন ব্যবস্থা না করিবার কারণ কি;

(২) হত্যাকাণ্ড ও পুলিশী নিষ্ক্রিয়তা সম্পর্কে সরকার কোন তদন্তের ব্যবস্থা করিয়াছেন কিনা?

**The Minister for Home (Political):**

(ক) না, অভিযোগ সত্য নহে।

হাঙ্গামার আশঙ্কা আছে সংবাদ পাইয়া ৪ঠা মার্চ তারিখে একজন ম্যাজিস্ট্রেট সহ পুলিশ আনন্দমার্গ আশ্রমে গিয়া মোতায়েন ছিল। অবস্থা শান্তিপূর্ণ থাকায় পরদিন সকালে পুলিশ টি-এ-পি ও ম্যাজিস্ট্রেট স্থান ত্যাগ করে। সেইদিন বেলা সাড়ে এগারটায় এক বিরাট জনতা তীরধনুক ও অন্যান্য অস্ত্রশস্ত্র সমেত আশ্রম আক্রমণ করে।

(খ) (১) পুলিশ কর্তৃপক্ষ শান্তি শৃঙ্খলা রক্ষার ব্যবস্থা করিয়াছিলেন।

(২) প্রশাসন কর্তৃপক্ষ কর্তৃক তদন্ত করা হইতেছে।

**'Rabindra Sadan' at Berhampore**

**50.** (Admitted question No. 127.)

**অমলেন্দুলাল রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর শহরে রবীন্দ্র শতবার্ষিকী উদ্‌যাপন পরিকল্পনা অনুসারে নির্মিতব্য রবীন্দ্র সদন অর্ধ সমাপ্ত হইয়া পড়িয়া আছে কেন; এবং

(খ) কি নাগাদ উক্ত সদনটির নির্মাণ কার্য সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Education:**

(ক) ও (খ). বহরমপুর শহরে একটি রবীন্দ্র সদন নির্মাণের জন্য মুর্শিদাবাদ রবীন্দ্র মেমোরিয়াল এসোসিয়েশান গত ১৯৬৪ সালে রাজ্যসরকারের নিকট অর্থ সাহায্যের আবেদন করেন। শিক্ষা অধিকর্তার সুপারিশ অনুযায়ী উক্ত প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট অনুমোদনের জন্য পাঠান হয় এবং যাহাতে সত্বর কেন্দ্রীয় অনুদান মঞ্জুর করা হয় তজ্জন্য ঐ সরকারকে অনুরোধ করা হয়। কিন্তু অর্থাভাবহেতু কেন্দ্রীয় সরকার প্রকল্পটি এখনও অনুমোদন করেন নাই। এই অবস্থায় রাজ্যসরকার কর্তৃকও কোন অনুদান মঞ্জুর করা সম্ভব হয় নাই।

উক্ত অবস্থার পরিপ্রেক্ষিতে সমগ্র বিষয়টি বর্তমান রাজ্যসরকারের বিবেচনাধীন আছে।

**Distribution of vested lands by the Advisory Committees**

**51.** (Admitted question No. 129.) **Shri Prasenjit Barman:** (a) Will the Minister-in-charge of the Land and Land Revenue Department be pleased to state if it is a fact that the Government has ordered the advisory committees, set up by the previous Government for distribution of vested lands, to keep their work in abeyance?

(b) If the answer to (a) be in the affirmative, will the Minister be pleased to state—

(i) the reasons therefor, and

(ii) whether the Government is contemplating the reconstitution of such Committees?

**The Minister for Land and Land Revenue:** (a) The Committees have been dissolved with effect from 1st April 1967.

(b) (i) It did not appear that the Committees were truly representative of the interest which should be consulted in this context.

(ii) The Advisory Committees are not being formally constituted for the year 1374 B.S. The J.L.R.Os have, however, been directed to act in consultation with the (i) Adhyaksha and members of the Gram Panchayats of the village and adjacent villages, (ii) representatives of local organisations of peasants and agricultural workers, if any, (iii) Anchal Pradhans, and (iv) the members of the Legislature representing the constituency or his representative.

**Burdwan-Bankura Link Road**

**52.** (Admitted question No. 131.)

**প্রমথনাথ ধীবরঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বর্ধমান-বাঁকুড়া লিঙ্ক রোড হিসাবে উচালন দীগল গ্রাম ইন্দাস ভায়া মুইধারা গোপালবেড়া রাস্তাটি এখন কিরূপ অবস্থায় রহিয়াছে;

(খ) ইহা কি সত্য যে, এই রাস্তাটির জন্য পাথর সরবরাহের ঠিকাদার পাথর সংগ্রহের কাজ সমাপ্ত করিয়া রাস্তায় জমা করিয়াছে; এবং

(গ) সত্য হইলে এই রাস্তাটির কার্য কখন হইতে আরম্ভ হইবে?

**The Minister for Public Works (Roads):**

(ক) জমির দখল না পাওয়া যাওয়ায় মাটির কাজ আরম্ভ করা সম্ভব হয় নাই। জমি দখলের কাজ ত্বরান্বিত করিবার চেষ্টা চালাইয়া যাওয়া হইতেছে।

(খ) পাথর সরবরাহের কার্য চলিতেছে।

(গ) জমির দখল পাওয়া গেলেই কাজ আরম্ভ করা সম্ভব হইবে।

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Home (Police) Department, will please make a statement on the subject of assault on a deputation of retrenched workers of Babisole Colliery, Asansol, called attention by Shrimati Geeta Mukhopadhyay, on the 31st March, 1967.

[1-40—1-50 p.m.]

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোল বেবিসোল কোলিয়ারি কর্তৃপক্ষের লোকজন কর্তৃক কয়েকজন বরখাস্ত শ্রমিক প্রহৃত হওয়ায় এবং এ বিষয়ে পুলিশের নিষ্ক্রিয় থাকার অভিযোগ করিয়া মাননীয় সদস্যা শ্রীমতী গীতা মুখোপাধ্যায় যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব আনিয়াছেন তার উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি দিতে চাই:

গত ৩০এ মার্চ তারিখে বেবিসোল কোলিয়ারির কর্তৃপক্ষ অন্ডাল থানায় অভিযোগ করে যে ঐদিন বেলা প্রায় ১টার সময় ঐ কোলিয়ারির প্রায় ১৫০ জন বরখাস্ত শ্রমিককে বলা হয় যে ইহারা সকলেই সি এ, সি এম এস, ইউনিয়নের সভ্য, মারাত্মক অস্ত্রশস্ত্রে সজ্জিত হইয়া উক্ত কোলিয়ারির গ্যাস অফিস আক্রমণ করিয়া ক্ষতিগ্রস্ত করে। এই অভিযোগের ভিত্তিতে ভারতীয় দন্ড সংহিতার ১৪৮, ১৪৯, ৪৪৭, ৪২৭, ইত্যাদি ধারা দিয়ে একটি কেস শুরু করা হয়। ঐ দিনই সি এম এস, ইউনিয়ন অর্গানিজেশনের সেক্রেটারি শ্রীসুনীল ... থানায় অভিযোগ করেন যে ৩০এ মার্চ তারিখে ছয়জন পুরানো শ্রমিক তাহাদের বকেয়া

মাহিনা গ্রহণের জন্য কোলিয়ারিতে যাইলে উক্ত কোলিয়ারির সুপারিন্টেন্ডেন্ট শ্রী এস. ঝা'র নির্দেশে চাপরাশীগণ কর্তৃক প্রহৃত হয় এবং ভীষণভাবে আহত হয়। এই অভিযোগের ভিত্তিতে ভারতীয় দন্ড সংহিতার ১৪৮, ২৪৯, ৩২৪, ১১৬, ৩০৭ ইত্যাদি ধারায় আর একটা কেস আরম্ভ করা হয় এবং পুলিশ তৎপরতার সহিত তদন্ত আরম্ভ করে। ৩০এ মার্চ তারিখে পুলিশ এস পি ঝা ও চাপরাশিসহ মোট সাত ব্যক্তিকে এ ব্যাপারে গ্রেপ্তার করে, পরে ধৃত ব্যক্তিগণকে আদালতে হাজির করে। প্রথমে তাহাদের জামিনের আবেদন অগ্রাহ্য হইয়াছিল কিন্তু সম্প্রতি জেলা জজের আদেশে সাময়িক জামিন মঞ্জুর করা হইয়াছে। কোলিয়ারির কর্তৃপক্ষ গত ৩০এ মার্চ তারিখে লক-আউট ঘোষণা করিয়াছেন বলিয়া আমি জানি না। কোলিয়ারির কাজকর্ম চলিতেছে বলিয়াই জানিতে পারিয়াছি। গত ৩১এ মার্চ শুক্রবার উক্ত কোলিয়ারির সাপ্তাহিক ছুটির দিন বলিয়া বন্ধ ছিল। এ বিষয়ে আরও তদন্ত চলিতেছে। এই প্রসঙ্গে বলা যাইতে পারে যে সি এম এস ইউনিয়ন ছাঁটাই এবং গত ... বহিষ্কৃত কর্মচারীদের বিধিসম্মত হয় নাই বলিয়া স্থানীয় কনসিলিয়েশান অফিসারের নিকট অভিযোগ করিয়াছেন এবং বিষয়টি বর্তমানে তার বিবেচনাধীন আছে। এ বিষয়ে নিষ্পত্তির জন্য আমি শ্রম ও সেচ মন্ত্রীদ্বয়কে অনুরোধ করিয়াছি। তাহারা সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সহিত আলোচনা আরম্ভ করিয়াছে।

**Mr. Speaker:** I have received two notices of calling attention on the ...llowing subjects, namely:

(1) Sinking of tubewells in Maheshtola area—from Shri Sudhir Chandra Bhandari.

(2) Ban on fish movement imposed by District Magistrate, Malda—from Shri Arun Kumar Moitra.

I have selected the notice of Shri Sudhir Chandra Bhandari on the ...bject to sinking of tubewells in Maheshtola area. The Hon'ble Minister-...-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Somnath Lahiri:** Monday next.

**শ্রীপ্রঞ্জয় প্রামাণিক:** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় পার্লামেন্টারী মন্ত্রিমহাশয় ...ানেন যে আজকে হাউস সাইনি ডাই হচ্ছে তা সত্ত্বেও তিনি কি করে বললেন যে মনডে উত্তর ...বেন?

**মিস্টার স্পীকার:** তিনি উত্তর পাঠিয়ে দিতে পারেন, তা উনি জানেন আমি তা জানি না।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** হাউস এখনও সাইনি ডাই এ্যাডজোরর্ন হয়নি, সুতরাং আপনার মত ...ামার এত বুদ্ধি নাই যে যতক্ষণ না স্পীকার তা এ্যানাউন্স করছে ততক্ষণ ধরে নিতে হবে ...উস চলবে। কাল শনিবার নরম্যালি সব বন্ধ, সুতরাং সোমবার ছাড়া আর কবে উত্তর দিতে ...রি।

**শ্রীপ্রঞ্জয় প্রামাণিক:** তাহলে কি আমরা ধরে নেব হাউস সোমবার চলবে? তা না হলে ...টিশ চাওয়ার কি মানে হলো?

## Governor's Reply to the Address

**Mr. Speaker:**

...onourable members, in accordance with rule 23 of the Rules of Procedure ...d Conduct of Business of the House I am to report that the following ...ply to the Address of Thanks has been received from the Governor.

...শ্চিমবঙ্গ বিধানসভার সদস্যবৃন্দ সমীপে,

আমি পরম পরিতোষের সহিত পশ্চিমবঙ্গ বিধানসভা ও পরিষদের বর্তমান অধিবেশনে প্রদত্ত ...মার উদ্বোধনী ভাষণের প্রত্যুত্তরে সভায় সদস্যবৃন্দের ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের প্রাপ্তি স্বীকার ...রিতেছি।

পদ্মজা নাইডু

পশ্চিমবঙ্গ রাজ্যপাল

...ow, requests have been made by several members for mentioning some ...portant matters. So I call upon Shri Sudhir Chandra Das first.

**Shri Sudhir Chandra Das:**

...ার, আমি একটি বিশেষ ঘটনার প্রতি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে দাঁড়িয়েছি। ...ছুদিন ধরে কলকাতা শিল্পাঞ্চলে শ্রমিক এলাকার মধ্যে যে গুণ্ডামি চলছিল তা কিছুটা ...শমিত হয়েছে। কিন্তু এখনও গুণ্ডামি চলছে—বিশেষ করে শ্রমিক এলাকাতে। গতকাল ...কিনাড়া রেলওয়ে স্টেশনের কাছে যেখানে রেলওয়ে-এর একটা বড় ফ্যাক্টরি আছে তার ট্রেড ...ইনিয়ন সেক্রেটারি শ্রীদেবু ঘোষ তিনি যখন সেখান দিয়ে যাচ্ছিলেন কাজে যোগদান করতে তখন ...কদল গুণ্ডা লোক রেলওয়ে লাইন-এর উপর থেকে তাঁকে টেনে নিয়ে মারধোর করে এমন কি ...ত্যা করবার চেষ্টা করা হয়। তার সঙ্গে ইউনিয়ন-এর সহ-সম্পাদক ছিলেন তাকে গুরুতর

জখম করা হয়। বারাকপুর হাসপাতালে তিনি এখনও আছেন। এই অবস্থা ওখানে চ
এখানকার শ্রমিক নেতা এ সম্পর্কে মুখ্যমন্ত্রীকে বলেছিলেন। এখনও পর্যন্ত ওখানে নান
গুন্ডামি চলছে—ঘড়ি, সাইকেল টাকাকড়ি কেড়ে নেওয়ার ঘটনা ঘটছে। যত তাড়াতাড়ি ম
মন্ত্রী এখানকার নিরাপত্তা রক্ষার ব্যবস্থা করেন ততই মঙ্গল। আমরা ওখানে গুন্ডামি
চাই না। গুন্ডামি যা হচ্ছে তা বন্ধ করার জন্য তিনি যেন দৃঢ়হস্তে এগিয়ে যান।

**Shri Nityananda Bhunia:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত একটি বিশেষ ঘটনার প্রতি সংশ্লিষ্ট মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়ার সাঁকরাইল থানার নলপুর অঞ্চল পঞ্চায়েতের অঞ্চল প্রধান মহাশয় ৩০শে মার্চ তারিখে এক ফতোয়া জারী করে উক্ত এলাকার নয়জন রেশন হোল্ডার-এর রেশন বন্ধ করেছেন। সাবডিভিসনাল রেশনিং অফিসার-এর মতের বিরুদ্ধে সত্ত্বেও এই কাজ করা হয়েছে। আমি মাননীয় খাদ্যমন্ত্রীর এ বিষয়ে হস্তক্ষেপের অ জানাচ্ছি। রেশন কার্ড হোল্ডার-এর রেশন যদি বন্ধ করে এই দুর্দিনের দিনে ইনফ্রিঞ্জমেন্ট ফান্ডামেন্টাল রাইটস-এর ইনফ্রিঞ্জমেন্ট হতে চলেছে।

তারপর আর একটি ঘটনা সাঁকরাইল থানার পাঁচটি মৌজা হইতে কৃষকদের ব্যাপকভাবে করা হচ্ছে। ১৯৬৪ সালের ল্যান্ড অ্যাকুইজিশন বিলের মারফত সাঁকরাইল থানার পাঁচটি মৌজার কৃষকদের উচ্ছেদের চেষ্টা চলছিল। তদানীন্তন সরকার উচ্ছেদ বন্ধ করেছিলেন কিন্তু বর্তমান গণফ্রন্ট সরকার গঠিত হবার পরে নূতন করে নোটিশ দিয়ে ব্যাপকভাবে কৃষকদের উচ্ছেদের চেষ্টা চলেছে এবং গভর্নমেন্ট-এর ডেভেলপমেন্ট অ্যান্ড হাউসিং প্ল্যান-এর নাম চলেছে। আজ কৃষির উন্নতির জন্য যখন চেষ্টা চলছে তখন চাষীদের জমি থেকে উচ্ছেদ করা হচ্ছে এবং এইভাবে নোতুন বাস্তুহারা সমস্যা সৃষ্টি হচ্ছে। আশা করি খাদ্যমন্ত্রী মহাশয় এ সম্বন্ধে বিশেষ ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রীমতী গীতা মুখার্জী:** স্পীকার মহাশয়, খাদ্যশস্যের চোরাকারবার দমনের ব্যাপারে জনসাধারণের সক্রিয় উদ্যোগ ছাড়া তা দমন করা সম্ভব নয় একথা এই হাউসে দুদিন আগে স্বীকৃত হয়েছে।

এই ব্যাপারে জনতার উদ্যোগকে খর্ব করার জন্য চোরাকারবারীরা পুলিশের সহায়তা নি যেসব ষড়যন্ত্র করছেন তার দুটি গুরুত্বপূর্ণ উদাহরণ আমি আপনার মারফত এখানে উপস্থি করে স্বরাষ্ট্র ও খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

বিগত ৫ই এপ্রিল আসানসোল মহকুমার জামুরিয়া বাজারে সরকারীভাবে স্বীকৃত এক 'প্রতিরোধ বাহিনী' চাল বোঝাই দুটি ট্রাককে জামুরিয়া বাজার থেকে বেরিয়ে যাওয়ার স আটক করে। ঐ ট্রাকের সঙ্গে এলাকার বি এন আগরওয়ালা ও তাঁর ভাই ছিলেন। ট্রাক ড্রাইভ চাল নিয়ে যাওয়ার কোনও ছাড়পত্র না দেখিয়ে আটককারীদের প্রায় গায়ের উপর দিয়েই সবে গাড়ি নিয়ে পালায়। দ্বিতীয় গাড়িটিকে প্রতিরোধ বাহিনী ভাল করে ঘেরাও করেন। এ সময়ে বি এন আগরওয়ালার বাড়ী থেকে লাঠি সোটা নিয়ে একদল গুন্ডা প্রতিরোধ বাহিনী লোকজনের উপর ঝাঁপিয়ে পড়ে, এই ফাঁকে দ্বিতীয় ট্রাকটিও পালিয়ে যায়।

শ্রী আগরওয়ালা তখন যুক্তফ্রন্টের সরকারকে কুৎসিত গালিগালাজ করতে থাকেন এবং দ করতে থাকেন যে এইভাবে চাল নিয়ে তাঁরা বার বার যাবেন। ঘটনার খবর পেয়ে ভোর থে বিক্ষুব্ধ জনতা বাজারে জমায়েত হয়ে শ্রী আগরওয়ালা ও তাঁর ভাইকে গ্রেপ্তারের দাবি ও চো চালান বন্ধের দাবি করতে থাকেন।

স্থানীয় বি ডি ও অফিসে যখন প্রতিনিধিদল এই দাবী নিয়ে যান তখন বি ডি সরকারের বিরুদ্ধে মন্তব্য করে বলেন যারা ট্রাক থামিয়ে চাল আটক করেছে তারা গুন্ডাদের ম ব্যবহার করেছে। প্রথমে পুলিশ প্রতিরোধ বাহিনীকে সাহায্য না করে উলটে তাঁদেরই তিনজন গ্রেপ্তার করে এবং মাড়োয়াড়ি সম্প্রদায়ের বিরুদ্ধে বিদ্বেষ ছড়ানোর অলীক অভিযোগ তাঁ —ও উপস্থিত জনতার বিরুদ্ধে করতে পারে। পরে কমিউনিস্ট নেতা শ্রীকল্যাণশঙ্কর রায়

বারাণসী তেওয়ারী উপস্থিত হয়ে পুলিশের সঙ্গে বহু কথা কাটাকাটির পর পুলিশ বি এন আগরওয়ালের ভাইকে গ্রেপ্তার করে। কিন্তু শ্রী আগরওয়ালা ইতিমধ্যে ফেরার হন। প্রতিরোধ বাহিনীর ধৃত তিনজন সদস্যকে এখনও মুক্তি দেওয়া হয়নি। মেছাদার শান্তিপুর ব্লকের অন্তর্গত রেশন ডিলার বিজয়কৃষ্ণ সামন্ত সরকারী আটা আনা সত্ত্বেও 'ক' শ্রেণীর কার্ডধারীদের কোনও আটা বিলি করেন নি বলে সেখানকার জনৈক অঞ্চল পঞ্চায়েতের সদস্য সহ স্থানীয় প্রগতিশীল কর্মীরা ৩রা এপ্রিল সেই দোকানদারের রিটার্ন দেখতে চান। এই অবস্থায় সেখানকার অঞ্চল পঞ্চায়েতের জনৈক সদস্য অন্যান্য প্রগতিশীল কর্মীরা যখন তাঁর রিটার্ন দেখতে চান তখন তাঁরা এদের বিরুদ্ধে পাল্টা মোকর্দমা দায়ের করেন। এইভাবে পুলিশ যদি জনসাধারণের উদ্যোগকে খর্ব করেন তাহলে আমাদের খাদ্যনীতি ব্যাহত হতে বাধ্য। তাই আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-50—2 p.m.]

**শ্রীসাধন চক্রবর্তী:** মিঃ স্পীকার স্যার, খড়দহ এবং টিটাগড় থানা অঞ্চলে মদ তৈরি বর্তমানে জুয়াখেলা এবং মদ তৈরি অত্যন্ত বৃদ্ধি পেয়েছে—টিটাগড় এবং খড়দহ রাস্তার উপর জুয়াখেলা হচ্ছে এ বিষয়ে আমি থানা কর্তৃপক্ষের নিকট আলোচনা করেছি তাতে বিশেষ কোন সাড়া সেখান থেকে পাইনি। কারণ এটা বলবার পরেও আমরা দেখেছি অনবরত ২৪ ঘণ্টা ধরে বিশেষ ইণ্ডাস্ট্রিয়াল হাউসিং স্কীম যেটা পুলিশ কোয়ার্টারস সেখানে মদ তৈরি হচ্ছে এবং সেখান থেকে মদ সাপ্লাই হচ্ছে। এই বিষয়ে আমি এক্সসাইজ ডিপার্টমেন্টের এবং পুলিশ ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করেছি কিন্তু কোন কাজ হয়নি, তাই আমি এই মন্ত্রিসভার কাছে দাবী করছি যে অবিলম্বে এই জুয়াখেলা, মদ তৈরির ব্যাপারটা বন্ধ করবার জন্য যেন বিহিত ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীশচীন্দ্রমোহন নন্দী:** স্পীকার মহোদয়, নবদ্বীপ থানার অন্তর্গত মায়াপুরে সম্প্রতি একটা ভয়াবহ অগ্নিকাণ্ডের ফলে প্রায় ৭৫টি পরিবারের বাড়ী পুড়ে গেছে এবং এই পরিবারগুলি সর্বশান্ত হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীকে অনুরোধ করবো যেন তিনি জেলা শাসককে অবিলম্বে সেখানে প্রয়োজনীয় সাহায্য পাঠানোর জন্য নির্দেশ দেন।

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি—সেটা হচ্ছে ১৯এ ফেব্রুয়ারি ১৯৬৬ সালে একটি প্রাইভেট লরীতে চাল পাচার হচ্ছিল বীরভূম থেকে—সেই লরীটা পুলিশ সীজ করেছিল সেই প্রাইভেট লরীর ছবি আমার কাছে আছে। নং হচ্ছে ডবলিউ বি এইচ ১৪১৫—তার গায়ে একটা টিনে লেখা আছে ফুড অ্যান্ড সাপ্লাই, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল। প্রাইভেট লরীটা সমেত চালগুলি পুলিশ আটক করে ১১এ নবেম্বর ১৯৬৬ সালে—তারপর মামলা দায়ের করা হয় সেই লরীর মালিকের নাম দেয় লছমন চৌধুরী বলে ৯২বাই বি কালিঘাট রোড—পুলিশ অনুসন্ধান করে তার সন্ধান করতে পারলো না—এই লছমন চৌধুরী বলে কাউকে আইডেনটিফাই করতে পারলো না। মজার কথা হচ্ছে তদানীন্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন এবং অর্ধেন্দু নস্কর মহাশয়—এরা ব্যক্তিগতভাবে ম্যাজিস্ট্রেটকে চিঠি লেখেন লরীটাকে ছেড়ে দেবার জন্য কিন্তু দেখা গেল কি জানি কখন কেমনভাবে এই মামলা চলাকালীন ৩০এ মার্চ তারিখে লরীটার বেনামী মালিককে হাজির করে লরীটাকে ছেড়ে দিয়েছেন এ বিষয়ে তদন্ত করার জন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা আমি মুখ্যমন্ত্রীকে সকালবেলা বলেছি গতকাল সকাল সাড়ে আটটা থেকে হুগলীঘাট ব্যান্ডেল এবং নৈহাটি সেকসনে ট্রেন প্রায় কয়েক হাজার যাত্রী অবস্থান করে আছে। তাদের অভিযোগ হচ্ছে ট্রেনের ইরেগুলার সার্ভিস এবং কতকগুলি ক্যানসেল করে দেওয়া হয়েছে—মুখ্যমন্ত্রী বলছেন যে তিনি জেনারেল ম্যানেজারকে জানিয়েছেন—কিন্তু এইমাত্র আমি খবর পেলাম একটার সময়—এখনও পর্যন্ত কেউ যান নি—২৪ ঘণ্টা হয়ে গেছে যাত্রী, ছাত্র, শ্রমিক সকলেরই অসুবিধা হচ্ছে—আমি আবার দৃষ্টি আকর্ষণ করছি এ বিষয়টি ত্বরান্বিত করার জন্য যেন হস্তক্ষেপ করা হয়।

**শ্রীবজলে আমেদঃ** মাননীয় স্পীকার মহোদয়, বীরভূম জেলার মোরাই থানার ২ নং ব্লকের বি ডি ও-র উপর তাঁর অফিসের কর্মচারী এবং স্থানীয় জনসাধারণ আস্থা হারিয়ে ফেলেছে যার ফলে কর্মচারীদের সঙ্গে সহযোগিতা না থাকার জন্য উন্নয়নের কাজ যথেষ্ট পরিমাণে ব্যাহত হচ্ছে—মার্চ মাসের শেষ তারিখে সেখানে যে সমস্ত উন্নয়ন পরিকল্পনার জন্য দরখাস্ত আহ্বান করা হয়েছিল সেগুলি কার্যকরী করা হয় নি—এ সম্পর্কে উর্ধ্বতন কর্তৃপক্ষের কাছে স্থানীয় লোকরা যোগাযোগ করেছেন এবং তাঁর অফিসের লোকরা যোগাযোগ করেছেন—কিন্তু এর কোন প্রতিকার হয়নি। উর্ধ্বতন কর্তৃপক্ষ এদিকে বিশেষ নজর দিতে চাচ্ছেন না—এই বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরজনী দলুইঃ** মিঃ স্পীকার, স্যার, সাউথ দমদম মিউনিসিপ্যালিটির অন্তর্গত লেক টাউনে ৬৭২নং প্লটে তিনদিকেই রাস্তা এবং জলনিকাশী পাইপ সুয়ারেজ হয়ে গেছে—পশ্চিমবঙ্গ সরকারের সেকসন্যাল অফিসার ডেভেলপমেন্ট ফাইন্যান্স শ্রীশচীপতি ভট্টাচার্য মহাশয়ের স্বার্থে উক্ত প্লট বাড়াবার ব্যবস্থা করা হচ্ছে—এতে রাস্তা ও সুয়ারেজ সরাতে হবে এবং তার জন্য সরকারের ৭।৮ হাজার টাকা ব্যয় হবে ব্যক্তিগত স্বার্থে—অফিসারটি মাননীয় মুখ্যমন্ত্রীর আত্মীয় বলেই কি ঢালাও ব্যবস্থা ও ঔদার্য? আমি এ ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনারায়ণ চৌধুরীঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি—সেটা হচ্ছে সম্প্রতি ঘূর্ণিবার্তায় বর্ধমান জেলার কয়েকটি স্থানে বিশেষ ক্ষতি হয়েছে, তার মধ্যে দুটি উচ্চ বিদ্যালয়ের বিশেষ ক্ষতি হয়েছে এবং সেখানে টিনের চালাগুলি উড়ে যাবার জন্য বিদ্যালয়গুলি বসতে পারছে না। একটা হচ্ছে সদর থানার কুলগ্রাম এবং আর একটা হচ্ছে খণ্ডকোশ হায়ার সেকেন্ডারী স্কুল। আমি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই দুটো বিদ্যালয়ের ছাদনের ব্যবস্থা হয় এবং বিদ্যালয়গুলি যাতে চালু হয় তার ব্যবস্থা করবেন।

**শ্রীঅজয়কুমার মুখার্জিঃ** আপনি এটা ত্রাণমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রীপান্নালাল মাজিঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই মন্ত্রিসভার নিকট বিশেষ করে কৃষিমন্ত্রীর নিকট এমন একটি জিনিসের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ পশ্চিম বাংলার কৃষক এলাকার পক্ষে—সেটা হচ্ছে রেঙ্গুন আলু বীজ সম্পর্কে। পর পর গত দু বছর নূতন রেঙ্গুন আলু বীজ না আসার জন্য আলুর চাষ বাংলাদেশে খুবই ক্ষতিগ্রস্ত হয়েছে, এমন কি এ বছর যদি নূতন রেঙ্গুন বীজ আমদানি করা না যায় তাহলে আলুর চাষ বাংলাদেশ থেকে উঠে যাবে। আমাদের যে আলুর উৎপাদন হয়েছে তা তিন ভাগের এক ভাগ মাত্র। এর কারণ হচ্ছে রেঙ্গুন বীজের অভাব যার জন্য ফরেন মানির দরকার। এই ফরেন মানি সেন্ট্রাল গভর্নমেন্ট স্যাংসান করেন। আমি কৃষিবিভাগে খবর নিয়ে বুঝলাম এই রেঙ্গুন আলুবীজ আনবার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে তাঁরা বিশেষ কিছুই করেন নি—তাঁরা আলুবীজ আনবার চেষ্টা করেছেন মাত্র দু লক্ষ টাকার। কাজেই এটা অত্যন্ত গুরুত্ব সহকারে বিবেচনা করতে বলি। এ বছর যদি রেঙ্গুন আলুবীজ না আমদানি করা যায় তাহলে সামনের বছর আলু পাওয়া যাবে না। আমি শুনলাম যে আমাদের কৃষিমন্ত্রী মহাশয় দিল্লীতে যাচ্ছেন—এ ব্যাপারে তিনি তাঁর দপ্তরে খোঁজ খবর নিয়ে পশ্চিম বাংলা গভর্নমেন্টের পক্ষ থেকে সেন্ট্রালের কাছে এই ফরেন মানি মঞ্জুরের জন্য যদি কথাবার্তা বলেন তাহলে ভাল হয়। কেন না এখন থেকে না করলে পরে আর হয়তো এটা হবে না, কারণ অতীতের অভিজ্ঞতা থেকে দেখেছি ছয় মাস কেটে যায়। তারপর সম্প্রতি সেন্ট্রাল গভর্নমেন্ট সারের দাম বাড়িয়েছেন—এক এক টনে প্রায় দুই শত টাকা বেড়ে গেছে। এই দুর্দিনে এত চড়া দামে চাষীরা সার কিনে চাষ করলে ক্ষতি হবে। আগের যে দাম ছিল তাতেই তাঁরা লোকসান দিয়েছেন, ১লা এপ্রিল থেকে আবার দাম চড়ানো হয়েছে। এই ব্যাপারে পশ্চিম বাংলা সরকারের পক্ষ থেকে যাতে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে পশ্চিম বাংলার মন্ত্রিসভার, বিশেষ করে কৃষিমন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Daya Ram Beri:**
माननीय अध्यक्ष महोदय, सबसे पहले तो मैं अपनी बात हाउस के आगे आपके मार्फत रखता हूँ। जो बात कहना चाहता हूँ, वह यह है कि हमारे घर में हमने करीब १६ सौ रुपया लगाकर जल की व्यवस्था की थी। जब से यहाँ युक्त फ्रन्ट की सरकार काम कर रही है, तभी से मेरे मकान में जलाभाव हो गया है। ज्योति बासु साहब जिनकी एरिया में मैं रहता हूँ, उन्होंने हमारे जल को बन्द करा दिया है। और जब मैंने फोन किया तो फोन में ही बोले कि जब आप हार गए, आपकी सरकार नहीं बन पाई तो जल की व्यवस्था आपके लिए क्या होगी? अभी तक जल की व्यवस्था नहीं हुई है, इससे बहुत मुश्किल हो रहा है और हम लोग बहुत संकट में है। मैं सरकार से, आपके मार्फत कहना चाहता हूँ कि जल की व्यवस्था जल्द से जल्द होना चाहिए।

अब मैं सुधीर बाबू को धन्यवाद देता हूँ, कारण यह है कि उन्होंने मेरे इलाके के जहाँ का मैं एम० एल० ए० हूँ, एक घटना का उल्लेख किया है। काकीनारा स्टेशन पर उनकी पार्टी के जनरल सेक्रेटरी श्री देव बाबू को मारा-पीटा गया है। अजय बाबू जब छुड़ाने गए तो उन पर भी तलवार से वार किया गया। वहां पर इस घटना से बड़ा हलचल है। देव बाबू बचेंगे या नहीं कहना बड़ा मुश्किल है। एरिया के लोगों का कहना है कि तमाम ये सब वामपन्थी कम्यूनिस्ट पार्टी का षडयन्त्र है।

एक सवाल यह है कि हमारे यहाँ एलायन्स जूट मिल है। वहाँ के मजदूरों में बहुत से लोगों ने हड़ताल किया था। इसमें उनमें कुछ की छटाई हो गई थी। अब वे लोग जबरदस्ती दरवान को हटाकर मिल में घुस गए है और मैनेजर का काम करते है। इस घटना के बारे में हमने पुलिस सुपरिन्टेन्डेण्ट और डी० एम० से भी कहा किन्तु अभी तक कुछ भी व्यवस्था नहीं की गई। अभी तक किसी ने इधर ध्यान नही दिया। कल एक डेपूटेशन लेकर हम लोग जायेंगे और मिलेंगे। पता नहीं क्या होगा-क्या नहीं? अध्यक्ष महोदय! हमारे इलाके में वर्करों के अन्दर इस बात को उड़ाया जा रहा है कि अब लाल झण्डे का राज्य हो गया है इसलिए वर्कर किसी भी पार्टी के ट्रेड यूनियन में काम नही करेंगे, केवल मात्र कम्यूनिस्ट पार्टी की यूनियन में काम करेंगे। मैं इस बात की ओर सरकार का ध्यान दिलाना चाहता हूँ।

[2—2-10 p.m.]

**ডাঃ রঞ্জিত ঘোষচৌধুরী:** মাননীয় স্পীকার মহাশয়, আমরা এতদিন শিল্পে অশান্তির কথা শুনে এসেছি, কিন্তু ইদানিং দেখছি কৃষিতেও অশান্তি হচ্ছে। আজকে একথা সর্বজনস্বীকৃত যে নির্বাচনের পূর্বে কংগ্রেস ছাড়া সব রাজনৈতিক দল তাঁদের ই এল্ ৪২০ ফাইল থেকে যে কথাই বলুন না কেন একথা সকলেই জানেন যে বাংলাদেশে খাদ্য ঘাটতি আছে। সুতরাং আমরা উৎপাদন বাড়াতে চাই এবং কৃষিতে শান্তি বজায় রাখতে চাই। আমি একটা ঘটনার প্রতি মাননীয় স্পীকার মহাশয় আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বাগনান থানার অন্তর্গত বায়না অঞ্চলের এক ভদ্রলোক তাঁর নাম বাসুদেব মাইতি, তিনি কালীশঙ্কর গাঙ্গুলী নামে এক ভদ্রলোকের জমি আজকে ২০ বছর ধরে চাষ করছিলেন। গত ২০এ মার্চ ১৯৬৭ তারিখে যখন তিনি চাষ করতে যান তখন গাঙ্গুলী মহাশয় তাঁকে চাষ করতে তো দেন নাই, উলটে মারধোর করে তাড়িয়ে দেন। তিনি নাকি বলেছেন যে আমি ভাগে জমি দেব না। স্যার, আপনাদের অবগতির জন্য জানাচ্ছি গাঙ্গুলী মহাশয় হচ্ছেন একজন বাম কমিউনিস্ট, আর তাঁর ও টপো বাংলা কংগ্রেসের নেতা। সুতরাং স্যার, এঁরা মুখে রক্ষার কথা বলছেন অথচ কাজে করছেন না। সামনেই চাষের মরশুম, কাজেই এদিকে মাননীয় মন্ত্রীমন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীলক্ষ্মীচরণ সেন:** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি পি ডবলিউ ডির মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, বেলগাছিয়া রোড কোলকাতা কর্পোরেশনের ভেতরে হলেও রাস্তাঘাটের রক্ষণাবেক্ষণের দায় দায়িত্ব পি ডবলু ডির। দীর্ঘদিন ধরে রাস্তাঘাট মেরামতের কোন কাজই হচ্ছে না। এর ফলে রাস্তার অবস্থা বর্তমানে অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। স্যার, আপনি জানেন, ৩৩ নং, ২ নং দোতলা বাস প্রভৃতি অনেক রকম বাস এই রাস্তা দিয়ে চলে। তা ছাড়া ট্রাম কোম্পানীর বৃহত্তম ট্রামডিপো —বেলগাছিয়া ডিপো এখানেই। কাজেই যানবাহন চলাচলের দিক থেকেও এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি এইদিকে আকৃষ্ট করে বলতে চাই যে অবিলম্বে বেলগাছিয়া রোডের মেরামতের কাজ সুরু করা হোক এবং এই রাস্তাটির সামগ্রিক উন্নয়নের জন্য একটি পরিকল্পনা এই দপ্তর থেকে গ্রহণ করে অবিলম্বে তা বাস্তবে রূপায়িত করার ব্যবস্থা করা হোক।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি শান্তিভঙ্গের আশঙ্কার কথা বলছি। বহুদিন আগে আমি এ সম্বন্ধে বিভাগীয় কর্তাকে জানিয়েছিলাম যে নবদ্বীপ থানা এলাকার ভিতরে পূর্বস্থলীর সঙ্গে সংযোগ স্থলের যে জায়গা সেখানে একটি দেশী মদের দোকান চালু করতে দেওয়া হয়েছে। স্যার, সেই রাস্তাটা এত গুরুত্বপূর্ণ যে সেখান দিয়ে বর্ধমান এলাকার শ্রীরামপুর পূর্বস্থলীর সমস্ত যোগাযোগ হয়ে থাকে। নবদ্বীপ স্টেশন এর সমস্ত যাত্রীর সেখান থেকে যাতায়াত করে নাদানঘাটের অটো স্ট্যান্ড সেখানে এবং বর্ধমান নবদ্বীপ বাস স্ট্যান্ডও সেখানে। এ ছাড়াও নবদ্বীপ স্কুলে, বিশেষ করে গার্লস স্কুলএ এবং কলেজে মেয়েরা সেখান থেকে যাতায়াত করে এবং সমস্ত বাজারের পণ্যদ্রব্য নবদ্বীপ মার্কেটে সেখান থেকে যায় এবং আসে। তাছাড়া নবদ্বীপ হাটে প্রতি সোমবার লক্ষ লক্ষ টাকার তাঁত বস্ত্রের আমদানী হয় এবং ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে এবং ভদ্রপল্লীর ভিতরে এই মদের দোকান স্থাপন হওয়ায় সকলের অত্যন্ত অসুবিধা হচ্ছে। এবং ওখানে সমাজবিরোধীদের একটা আড্ডাখানা হয়েছে। সেখানে ছিনতাই এবং নানারকম অসৎ কাজের কথা শোনা যাচ্ছে। কাজেই এই সম্বন্ধে অবিলম্বে একটা ব্যবস্থা অবলম্বন করতে মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি।

**শ্রীকানাই পাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমন্ডলী, বিশেষ করে স্বাস্থ্যমন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে টি বি রোগ। এই টি বি রোগ বাংলাদেশে অত্যন্ত প্রবল আকার ধারণ করেছে। ১৯৫৫ সাল থেকে ১৯৫৮ সাল পর্যন্ত সমস্ত ভারতবর্ষে যে ন্যাশনাল স্যামপেল সার্ভে হয়েছিল তাতে বাংলাদেশের রিপোর্ট হচ্ছে ১·৭, অর্থাৎ শতকরা দুই জন করে টি বি রোগী অর্থাৎ ছয় লক্ষ টি বি রোগী রয়েছে। এবং এঁদের অধিকাংশই যে পজিটিভ কেস সেটা প্রমাণ হয়েছে। এখন বাংলাদেশে হাসপাতালে সরকারী বেডের সংখ্যা হচ্ছে তিন হাজার চার শতের মত এবং বেসরকারী বেডের সংখ্যা হচ্ছে দুই হাজার দুই শত। সর্বমোট সংখ্যা হচ্ছে পাঁচ হাজার ছয় শত। আর টি বি রোগীর সংখ্যা হচ্ছে ছয় লক্ষ। আপনি জানেন যে একাধিকবার বলা হয়েছে যে পজিটিভ কেস রক্ত উঠে, এই রকম কেস ইনকিওরেবল বলে হাসপাতাল থেকে ডিসচার্জ করা হয় এবং অধিকাংশ ক্ষেত্রে এইসব রোগী যাঁরা ২০।২৫ বছর বাঁচতে পারে তাঁদের ভর্তি করা সম্ভব হয় না। একমাত্র দুই-এক বছরের মধ্যে মাইনর অপারেশন করলে বা সামান্য চিকিৎসা করলে যাঁরা ভাল হবে এইরকম লোকেদের ভর্তি করা হয়। এবং তবুও দেখা যাচ্ছে যে এইরকম লোক ভর্তি করতে গেলেও এখন প্রতি মাসে এক শত, দেড় শত লোকের নাম ওয়েটিং লিস্টে থেকে যাচ্ছে, অথচ আড়াই মাস, তিন মাস আগে যেসমস্ত রোগীর ভর্তি করার কথা এই সিদ্ধান্ত নেওয়ার পর সে রোগীরা বেড নেবে দেখা যাচ্ছে তাঁদের ভর্তি হতে আড়াই মাস, তিন মাস দেরী হচ্ছে। এইরকম ক্ষেত্রে অবিলম্বে আরো অন্তত প্রায় হাজার তিনেক বেড বাড়ান একান্ত দরকার। এটা না করলে এই চিকিৎসায় যেটুকু ভর্তি করা বর্তমানে দরকার তা হবে না। আরেকটা কথা বলব, টি বি রোগীর খাদ্যের ব্যাপার, আড়াই টাকা করে দীর্ঘকাল আগে যে ডায়েট করা হয়েছিল আজকেও সেই আড়াই টাকা রয়েছে। এবং তার ফলে তাঁদের খাদ্য অত্যন্ত নিম্নমানে নেমে গেছে এই ডায়েট-এর পরিমাণ। তাই অবিলম্বে এটা বাড়ান দরকার এবং টি বি হাসপাতালগুলি সম্পর্কে সেখানে ভীষণ অব্যবস্থা রয়েছে। কাঁচরাপাড়া টি বি হসপিটাল-এ যে কয়টা অপারেশন অ

হত আজকে সেই অপারেশন-এর অধিকাংশ কেসই অপারেশন করলে খারাপ হয়ে যাচ্ছে। এই সমস্ত ব্যাপারে নানা অভিযোগ রয়েছে এই হসপিটালগুলি হওয়ার পর থেকে। তাই এই বিষয়ে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমহারাজা বসু:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ৪ তারিখে ইসলামপুর মহকুমার কানকি দেওগা মধুভিটায় (চাকুলিয়া থানায়) রিফিউজীদের উপর অত্যাচার হয়েছে এবং আমার এটা আপনি এ্যাকসেপট করেছেন বলে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মহাশয় ১০ই তারিখে স্টেটমেন্ট করবেন বলে বলেছিলেন। আমি তাঁর কাছে দরখাস্ত করেছি, আমি ১৩ই তারিখে সেখানে যাচ্ছি, আমি আপনার মারফত মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি এই ঘটনা সম্বন্ধে যেন তিনি আমার বাড়ীর অ্যাড্রেসে জানান, তাহলে কৃতার্থ হব।

**শ্রীঅ[illegible] মুখোপাধ্যায়:** আমি চেষ্টা করব।

[2-10—2-20 p.m.]

### Laying of Statements of Estimated Capital and Revenue Receipts and Expenditure of the West Bengal State Electricity Board for the year 1967-68.

**Shri Sushil Kumar Dhara:** Sir, in compliance with sub-section (3) of section 61 of the Electricity Supply Act, 1948, I beg to lay before the House the statements of Estimated Capital and Revenue Receipts and Expenditure (Budget Estimates) of the West Bengal State Electricity Board for the year 1967-68.

### Laying of Annual Report of the Vigilance Commission, West Bengal, for the year 1965

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Sir, I beg to lay the annual report of the Vigilance Commission, West Bengal, for the year 1965.

In accordance with paragraph 2(xiv) of the Government of India Resolution No. 221-GAC, dated the 4th March, 1965, under which the Vigilance Commission, West Bengal, was constituted the Vigilance Commission has to submit an annual report about its activities drawing particular attention to any recommendation made by it which has not been accepted or acted upon and a copy of the report together with a memorandum explaining the reasons for non-acceptance of any of the recommendations of the Commission has to be laid before each House of the Legislature. The Vigilance Commission has sent its report for the year 1965. Appendix I of the Report reproduces a text of the Government of India Resolution No. 221-GAC, dated the 4th March, 1965, under which the Vigilance Commission was constituted. In the report the Vigilance Commission has not mentioned any case in which the Commission's recommendation was not accepted or acted upon. Accordingly the question of laying a memorandum explaining the reasons for non-acceptance of any of the Commission's recommendations does not arise. In Appendix IV of the Commission's report eight cases of delay have been referred to. I am separately circulating a note indicating the present position of these cases showing that most of these cases have since been disposed of.

## GOVERNMENT BILLS

### The West Bengal Zilla Parishads (Amendment) Bill, 1967

**Shri Biswanath Mukherjee:** Sir, I beg to introduce the West Bengal Zilla Parishads (Amendment) Bill, 1967.

**(Secretary then read the title of the Bill)**

Sir, I place a statement required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The day to day working of the Zilla Parishads Act revealed certain difficulties which necessitated the immediate rectificaton by amending the following provisions of the Act through the promulgation of an Ordinance (XVIII of 1966):

(a) Clause (a) of sub-section (2) of sections 9 and 57 was amended to ensure that the majority of members carrying a motion of no-confidence should in no case be less than one-half of the total number of members.

(b) A proviso to sub-section (2) of sections 15 and 62 has been added to provide that the meeting considering a motion of no-confidence may be presided over by a third person.

(c) A new section 27A has been introduced to provide for exemption of the Chairman and members of the Zilla Parishad from attending the registration office for the purpose of registering a document on behalf of the Zilla Parishad.

(d) Sections 34, 35, 80 and 81 have been amended to provide that the nominated members of the Standing Committees are governed by the same law regarding disqualification and removal as members of the parent body.

(e) Section 42 has been amended so as to include the licence fee for fair and mela which the Zilla Parishad is competent to impose under section 26.

(f) Section 46 required amendment because the placing of budget before the Zilla Parishad is now the duty of its executive Officer and not the Secretary.

As all the above amendments were urgent, they were effected through Ordinance.

Sir, I now beg to move that the West Bengal Zilla Parishads (Amendment) Bill, 1967, be taken into consideration.

**Shri Maharaja Bose:**

শ্রদ্ধেয় স্পীকার মহোদয়, জেলা পরিষদ অ্যামেন্ডমেন্ট বিল যেটা মন্ত্রিমহাশয় এনেছেন এই বিলটি ইতিপূর্বে অর্ডিন্যান্স করে ভূতপূর্ব সরকার জারি করেছিলেন। এর মধ্যে দেখতে পাবেন গণতন্ত্রের চরম আদর্শ নিহিত আছে। আগে ছিল টু-থার্ড অব দি টোটাল মেম্বার্স একজিসটিং অ্যাট দ্যাট ভেরি টাইম যদি নো-কনফিডেন্স আনেন তাহলে আঞ্চলিক পরিষদের চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যান রিমূভড হতে পারেন। কিন্তু গণতন্ত্রে বলছে ফিফ্‌টি পারসেন্ট বেয়ার মেজোরিটি হলে কি করতে হোত, না সেখানে ছিল "মে"। এই "মে" অর "স্যাল" নিয়ে দেখলাম পার্লামেন্টে বড় বড় আইনজ্ঞরা, ল মিনিস্টার এ কে সেন এবং আরও অনেক মহান ব্যক্তিরা বলেছেন, মে টু বি ট্রিটেড অ্যাস স্যাল, অর মে অ্যাজ আই লাইক। অর্থাৎ আমার ইচ্ছা আমি করতে পারি, আবার নাও করতে পারি। এই নিয়ে একটা প্রকাণ্ড ইন্টারপ্রিটেসন-এর ঝগড়া বা মতান্তর চলছিল। কিন্তু আমি দেখে খুসী হলাম আমাদের ভূতপূর্ব কংগ্রেস গভর্নমেন্ট বলেছেন যদি সিমপল মেজোরিটি হয়—অর্থাৎ একটা জেলাপরিষদে যদি ৫০ জন সদস্য হয় এবং সেখানে যদি ২৬ জন এই মত করেন যে আমরা এই চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যানকে চাই না তাহলে সরকার স্যাল রিমূভ হিম। দ্বিতীয় আর একটা জিনিস তার মধ্যে আছে। অনেক সময় দেখা যায় চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যান এক্স-অফিসিও প্রিজাইড করেন সেই সভায়। কিন্তু কংগ্রেস

গণতন্ত্রের মহান আদর্শ রূপায়নের জন্য কি করেছে, না চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যান যাঁর এগেনস্ট-এ নো-কনফিডেন্স হবে তিনি যাতে কোনপ্রকার অন্য মেম্বারদের ইনফ্লুয়েন্স করতে না পারেন বা আঞ্চলিক পরিষদের সভাপতি ব সহসভাপতির বিরুদ্ধে যখন অনাস্থা প্রস্তাব মুভ করা হবে তখন তিনি যাতে কোনরকম ইনফ্লুয়েন্স করতে না পারেন সেইজন্য একথা লেখা রয়েছে যে তিনি সভায় সভাপতিত্ব করতে পারবেন না।

[2-20—2-30 p.m.]

এখানে একটি কথা লেখা আছে—যেটার ক্লারিফিকেসন আমি চাচ্ছি। তিনি উপস্থিত থেকেও যেন উপস্থিত হতে পারেননি এইরকমভাবে যদি তিনি ট্রিটেড হন তাহলে তাঁর ফান্ডামেন্টাল রাইট থাকছে না, ক্ষুণ্ণ হচ্ছে। এইরকম ট্রিটেড হবেন অ্যাজ দি কেস মে বি, সেটা কি কোনরকম ব্যাহত হবে? অ্যাজ ইফ এখানে যে কথাগুলি আছে। একটা ফান্ডামেন্টাল বিষয়, মেম্বারের ভোটের অধিকার আছে, একটি রাইট আছে, তিনি এই আইনের দ্বারা সেটা করতে পারবেন না। কেন? তার আমি ইন্টারপ্রিটেসন দিচ্ছি। যেমন ধরুন

amendment to clause No. 3. The fundamental right of a member to cast his vote as member of the Zilla Parishad and Anchalik Parishad, as the case may be.

এ সম্বন্ধে আপনার এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। যাঁরা সরকার চালাচ্ছেন তাঁদের বন্ধুরা মনে করবেন -এটা আমার কোন নিজস্ব স্বার্থের জন্য করছি। তা বলছি না। সকলের জন্যই বললাম। তিনি যদি প্রিসাইড করতেন চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যান, সভাপতি বা সহ-সভাপতি শুধু তাঁর ভোটই নয়, তাঁর যে কাস্টিং ভোট ছিল, সেও কিছু নাই এই আইনে। দেখুন কি সুন্দর ব্যবস্থা প্রাক্তন সরকার প্রবর্তন করে গিয়েছেন। না, সেখানে তাঁকে প্রিসাইড করতে দেওয়া হবে না। এখানে বলা হচ্ছে

"Provided that when a meeting is held to consider a motion of no-confidence against the Chairman or the Vice-Chairman, the Chairman or, as the case may be, the Vice-Chairman shall not preside at such meeting and the provisions of this sub-section shall apply as if the Chairman or, as the case may be, the Vice-Chairman was absent from such meeting.".

আমি এটা জানতে চাই ক্লারিফিকেশন-এর জন্য যদিও আমি কোন অ্যামেন্ডমেন্ট দেইনি যে সেই ব্যক্তি যিনি মেম্বার, তিনি চেয়ারম্যান হোন বা ভাইস-চেয়ারম্যান হোন তাঁর ভোটের অধিকার আছে, সেই ভোটাধিকার থেকে তিনি বঞ্চিত হবেন কিনা এবং সেটা আইনসংগত হবে কিনা?

দ্বিতীয়তঃ দশ নম্বরে আছে—

"Provided that when a meeting is held to consider a motion of no-confidence against the President or the Vice-President, the President or, as the case may be, the Vice-President shall not preside at such meeting and the provisions of this sub-section shall apply as if the President or, as the case may be, the Vice-President was absent from such meeting.".

এটার ক্লারিফিকেশন চেয়েছিলাম। এই যে বিল যেটা সম্পূর্ণভাবে আগের সরকার করে দিয়ে গেছেন এবং যা এই মন্ত্রিমহাশয় এখানে ইন্ট্রোডিউস করেছেন, তাঁর সঙ্গে আমি সম্পূর্ণ একমত।

**Shri Pramatha Nath Dhibar:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে লোকাল সেলফ গভর্নমেন্ট ও পঞ্চায়েত মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। জেলা পরিষদ অ্যাক্টে আমি দেখেছি, তাতে বিভিন্ন স্ট্যান্ডিং কমিটি রয়েছে। জেলা পরিষদ এবং আঞ্চলিক পরিষদের স্ট্যান্ডিং কমিটি যা কিছু করে সাধারণ সভ্যদের তা রদবদল করবার কোন ক্ষমতা নাই। সেইজন্য আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে যাতে সাধারণ মেম্বাররা সাধারণ সভায় স্ট্যান্ডিং কমিটি যা কিছু করেছেন তার অদলবদল করতে পারেন। সেই রকমের কোন ক্ষমতা থাকা উচিত বলে আমি মনে করি। এই সম্পর্কে নেসেসারি সংশোধন যেন মন্ত্রিমহাশয় করেন।

**Shri Sadhan Kumar Sen:**

মাননীয় স্পীকার মহাশয় আজ এখানে জেলা পরিষদের যে সংশোধনী বিল এসেছে তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করে, আপনার মাধ্যমে দু-একটি কথা বলতে চাই। এর আগে জেলা পরিষদের যে বিল ছিল, যেটা কংগ্রেস সরকার পাশ করেছিলেন, তাতে বহু অগণতান্ত্রিক ধারা ছিল; তার মধ্যে অন্তত কয়েকটি অগণতান্ত্রিক ধারা আজকে আমাদের জনপ্রিয় সরকার সরিয়ে দেবার জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। আগেকার যে ব্যবস্থা ছিল, তাতে অর্ধেকের বেশি এবং দুই-তৃতীয়াংশের কম সদস্য যদি জেলা পরিষদের চেয়ারম্যানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব পাশ করতেন তা হলে ইচ্ছা করলে সরকার সেই চেয়ারম্যানকে সরিয়ে দিতে পারতেন বা নাও দিতে পারতেন। যদি কোন কংগ্রেসী চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব পাশ হ'ত তাহ'লে কংগ্রেস সরকার এই ধারার সুযোগ নিয়ে তাঁকে সরাতেন না। কিন্তু যদি কোন অকংগ্রেসী চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব পাশ হত তাহলে তাঁকে সরিয়ে দিতেন। এই হল কংগ্রেসী সরকারের গণতন্ত্রের নমুনা। সেটা আজকে রিমুভ করা হচ্ছে এই সংশোধনীর মাধ্যমে।

আজকে আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, আজকে শুধু এই সংশোধনীটুকু পাশ করলেই, জেলা পরিষদের আইনের মধ্যে যেসব অসংগতি রয়েছে, সেটা সম্পূর্ণভাবে সংশোধিত হতে পারে না। আজকে বহু অগণতান্ত্রিক ধারা এই জেলা পরিষদ অ্যাক্টের মধ্যে রয়েছে যার ফলে কায়েমী স্বার্থের তল্পিবাহক, দুর্নীতিপরায়ণ ও সমাজবিরোধী বহু লোক বিভিন্ন জেলায়, জেলা পরিষদের চেয়ারম্যান হয়ে বসে রয়েছে। আমি এখানে বিশেষ করে দুটো জেলার কথা উল্লেখ করতে চাই, একটা হচ্ছে মেদিনীপুর আর একটা হচ্ছে ২৪-পরগনা। আপনি নিশ্চয় লক্ষ্য করেছেন যে, মেদিনীপুর জেলায় জেলা পরিষদের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে এবং সেদিন ত্রাণমন্ত্রী বলেছিলেন যে, বারংবার তাগিদ দেওয়া সত্ত্বেও সেই সমস্ত খরচের হিসাব জেলা পরিষদ থেকে দেওয়া হচ্ছে না।

শুধু তাই নয়, মেদিনীপুর জেলা পরিষদের গত পাঁচ মাসের মধ্যে কোন মিটিং হয় নি অথচ নিয়ম আছে যে, প্রতি মাসে অন্তত একবার করে মিটিং করতে হবে। আমি আরও জানি মেদিনীপুর জেলা পরিষদের সভায় কোন মিনিট রাখা হয় না। চেয়ারম্যান নিজের সুবিধামত একটা মনগড়া মিনিট লিখে নেন। তা ছাড়া সময়মত সদস্যদের কোন মিটিংএর খবর দেওয়া হয় না। আমাদের কাউন্সিলের সদস্য শ্রীনির্মাল্য বাগচী মেদিনীপুর জেলা পরিষদের সদস্য তাঁকে কখনও মেদিনীপুর জেলা পরিষদের সভায় আহ্বান করা হয় নি। ২৪ পরগনা জেলা পরিষদের অবস্থা আরও শোচনীয়। আপনি জানেন, স্যার, ২৪-পরগনা জেলা পরিষদের যিনি চেয়ারম্যান ছিলেন, শ্রীবীজেশ সেন, তিনি গত সাধারণ নির্বাচনে পরাজিত হয়েছেন। তার দুর্নীতিপরায়ণতার শাস্তিস্বরূপ, জনসাধারণ এবার নির্বাচনে তাঁকে পরাজিত করেছেন কিন্তু বিদায়ী কংগ্রেস সরকার যখন দেখলেন যে বীজেশ সেন পরাজিত হয়েছেন, তখন তাঁর অপকীর্তি ঢাকবার জন্য তাড়াতাড়ি আর একজন ভদ্রলোককে মনোনীত করলেন। সেই ভদ্রলোক সত্যই এ ব্যাপারে খুব এফিসিয়েন্ট লোক। তিনি এ ব্যাপারে বাংলাদেশের সত্যিকার একজন নামজাদা বিখ্যাত ব্যক্তি, তাঁর অনেক কীর্তি আছে। আপনি জানেন গভর্নরএর টি বি ফান্ডএর বহু টাকা তিনি তছরুপ করেছিলেন। তদানীন্তন রাজ্যপাল হরেন মুখার্জি তাঁকে বার বার তাগিদ দিয়েও, তাঁর কাছ থেকে কোন হিসাব পান নি। তা ছাড়া স্কুল বোর্ডেরও বহু টাকা তিনি আত্মসাৎ করেন। তারপর ডি-আই-বি থেকে তাঁর বিরুদ্ধে রিপোর্ট দেওয়া হয়েছিল কিন্তু কংগ্রেস সরকার সেই রিপোর্ট কখনও প্রকাশ না করে, চেপে রেখে দেন।

**Shri Pramatha Nath Dhibar:** On a point of order, Sir,

এখানে জেলা পরিষদ সম্পর্কে আলোচনা হচ্ছে, তার মধ্যে স্কুল বোর্ডের আলোচনা কি করে আসে?

**Mr. Speaker:**

আজকে আলোচনার শেষদিন কিনা, তাই আমি বেশি আটকাচ্ছি না। আমি সেটা বুঝতে পেরেছি আপনি মিঃ সেন, দয়া করে একটু তাড়াতাড়ি শেষ করুন।

**Shri Pramatha Nath Dhibar:**

কি রেলেভ্যান্ট বলছেন?

**Mr. Speaker:**

যদি ইরেলেভ্যান্ট বলতেন, তাহলে আমি ওঁকে বাধা দিতাম। উনি যা বলছেন ওটা এর য় আসে।

0—2-40 p.m.]

**Shri Sadhan Kumar Sen:**

পরে জানেন স্যার, ২৪ পরগনা রেড ক্রসএর গ‍ুঁড়ো দ‍ুধ চ‍ুরির সাথেও উনি জড়িত ছিলেন।

(এ ভয়েস ফ্রম দি অপোজিশন বেঞ্চেস: নাম বল‍ুন।)

ন একজন বিখ্যাত ব্যক্তি, তাঁকে সকলেই চেনেন, তিনি হচ্ছেন হংসধ্বজ ধাড়া। সেইজন্য, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, এই ধরনের ভদ্রলোকের র যদি ২৪ পরগনা জেলা পরিষদের দায়িত্ব থাকে তাহলে আমাদের জেলার যে কি ভবিষ্যৎ তা ব‍ুঝতে পারছেন। স‍ুতরাং আমি দাবি করছি ঐ জেলা পরিষদ আইনের সেকশন অন‍ুযায়ী এক্ষনি এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করা হোক এবং তাঁকে সরিয়ে দিয়ে ন‍ুতন চিন‍ের ব্যবস্থা করা হোক। যতক্ষণ পর্যন্ত সেই নির্বাচন না হচ্ছে ততক্ষণ পর্যন্ত সেখানে ডমিনিস্ট্রেটর নিয়োগ করা হোক। স্যার, এই কথা বলে আমি শেষ করতে চাই যে, আমি শা করব মাননীয় মন্ত্রিমহাশয় বিধানসভায় আগামী অধিবেশনে একটা পূর্ণাঙ্গ বিল আনবেন দ্বারা এই কংগ্রেস সরকার তাদের সংখ্যাধিক্যের জোরে কয়েক বছর আগে যে অগণতান্ত্রিক লা পরিষদ বিল পাশ করেছিলেন তার সম্প‍ূর্ণর‍ূপে খোলনলচে পালটে দেওয়া হবে এবং ত্যকারের একটা গণতান্ত্রিক বিল এনে এই সমস্ত দ‍ুষ্কৃতকারীদের ঠান্ডা করতে হবে। মি এই আবেদন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীহংসধ্বজ ধাড়া:** অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্লানেশন, স্যার, আজকে জেলা রষদ বিল সম্বন্ধে বলতে গিয়ে একজন মাননীয় সদস্য একট‍ু আগে আমার নাম করে তিনটি য় এখানে উত্থাপন করেছেন, একটা হল যে আমাদের ভূতপ‍ূর্ব স্বর্গত শ্রদ্ধাভাজন রাজ্যপাল রন্দ্রকুমার ম‍ুখোপাধ্যায় টি-বি আফটার-কেয়ার কলোনি সম্বন্ধে যে ফান্ড তোলবার জন্য সমস্ত ল বোর্ডকে অন‍ুরোধ করেছিলেন বাংলাদেশে বোধহয় একমাত্র ২৪ পরগনা জেলা স্কুল বোর্ড হাজার টাকা তুলে তাঁকে আমরা দিয়েছিলাম। উনি যে রেফারেন্স দিচ্ছিলেন একটি বিষয় য়ে শ‍ুধ‍ু একট‍ু তফাৎ হয়েছিল যে, আমরা চেয়েছিলাম আমাদের জেলায় প্রাথমিক শিক্ষকদের মনে রাজ্যপাল মহাশয় উপস্থিত হবেন এবং তাঁর হাতে আমরা টাকা দেব। উনি নিজে স্থিত না হয়ে সেই টাকা চেয়েছিলেন আমরা সেই টাকা দিতে দেরি করেছিলাম। পরে ই টাকা আমরা দিয়ে দিয়েছি এবং তার হিসাবপত্রও দিয়ে দিয়েছি। তারপরে আর একটা থা বলেছেন রেড ক্রসের দ‍ুধ বিক্রি সম্বন্ধে নিয়ে আমি নাকি জড়িত। দর্পণ কাগজে এক য় নাকি বেরিয়েছিল, তখন কংগ্রেস সরকার গভর্নমেন্ট ছিলেন এবং সেই কংগ্রেস সরকার নকোয়ারি অর্ডার দেওয়ার পর আমাকে বলেছিলেন যে, দর্পণের বির‍ুদ্ধে আপনি কেস র‍ুন, আপনার বির‍ুদ্ধে কোন কিছ‍ু পাওয়া যায় নি। কিন্তু কেস করতে গেলে অনেক টাকার কার। সেইজন্য দর্পণকে চিঠি লিখেছিলাম এ সম্বন্ধে। আপনি এই হাউসের স‍ুযোগ য়ে বলছেন সেইজন্য এখানে আমি কিছ‍ু বলতে পারব না কিন্তু বাইরে বললে আমি ্যাকশন নিতে পারি। স্কুল বোর্ড সংক্রান্ত ব্যাপারে কোন কিছ‍ু হয় নি এবং যেকথা উনি লেছেন তা সম্প‍ূর্ণ অসত্য, তিনি কিছ‍ুই জানেন না, বলতে হবে বলে তাই বলেছেন। জলা পরিষদে আমি ন‍ুতন আসি নি, চেয়ারম্যান ফাইনান্স কমিটি সিন্স ইটস ইনসেপশন বং আমি এতদিন চালিয়েছি। এবারে ভোট আসছে, মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি যে, ৫-২০ দিনের মধ্যে ভোট হবে এবং আমি দাঁড়াব।

**শ্রীশঙ্কর সেন ইশোরঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এই বিধা যুক্তফ্রন্ট সরকারের পঞ্চায়েত বিভাগের মন্ত্রী যে জেলা পরিষদ সংশোধন আইন পেশ ব সেটা আমি সর্বান্তঃকরণে সমর্থন করি। কেন না এই সংশোধন আমাদের প্রাক্তন কংগ্রেস করার জন্য অর্ডিন্যান্স করেছিলেন এবং তাঁরা অত্যন্ত বিচক্ষণতার সঙ্গে নানা যুক্তির এই সংশোধন আনার জন্য অর্ডিন্যান্স করেছিলেন। আজকে সেটা এই বিধানসভায় য সরকারের পঞ্চায়েত বিভাগের মন্ত্রী পেশ করেছেন, সেটার সমর্থনে আমাদের কারও কোন নেই। আপনারা জানেন ভারতবর্ষে পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠার জন্য কংগ্রেস যে ব্যবস্থা করেছিলেন তাতে সারা বাংলাদেশে গ্রাম পঞ্চায়েত, অঞ্চল পঞ্চায়েত গঠন হওয়ার পর পরিষদ অ্যাক্ট তৈরি হয় এবং জেলা পরিষদ অ্যাক্টের মাধ্যমে আঞ্চলিক পরিষদ এবং পরিষদ গঠিত হয়, পঞ্চায়েতরাজ কাঠামো সম্পূর্ণ হয়। জেলা পরিষদ এবং আ পরিষদের মাধ্যমে গ্রামের উন্নয়নমূলক কাজ করা হবে, গ্রামের লোককে সহযোগিতা করে অর্থনীতিকে শক্তিশালী করে তুলবে, গ্রামের রাস্তাঘাট, শিক্ষা-দীক্ষা, প্রাথমিক শিক্ষা, উন্নয়নমূলক কাজ করবে এই ক্ষমতা আমাদের প্রাক্তন কংগ্রেস সরকার জেলা পরিষদ, আ পরিষদ, গ্রামসভার যাঁরা সদস্য তাঁদের মাধ্যমে দেওয়ার জন্য আইন করেছিলেন। বর্তমানে যে যুক্তফ্রন্ট সরকার তাঁরা গত নির্বাচনে বিভিন্ন দল নিয়ে যে সংখ্যাধিক্য হয়ে গঠন করেছেন তাঁদের একটা ভাবনা সব সময় দেখা যাচ্ছে যে, মন্ত্রিসভা গঠন আমরা করে হোক করতে পেরেছি কিন্তু জেলার, গ্রামের উন্নয়নমূলক কাজের যে দায়িত্ব, আ পরিষদের উপর যে দায়িত্ব প্রাক্তন কংগ্রেস সরকার দিয়ে গিয়েছেন এবং জনপ্রতিনিধি কাজ করবার যে ক্ষমতা তাঁদের দিয়ে গিয়েছেন সেই ক্ষমতা কি করে এই যুক্তফ্রন্ট সরকা করতে পারেন সেজন্য আজকে যাঁরা জেলা পরিষদে, আঞ্চলিক পরিষদের সভ্য আছেন বিরুদ্ধে ব্যক্তিগতভাবে নানা কুৎসা রটনা করছেন। সরকারপক্ষের একজন মাননীয় বলেছেন যে, জেলা পরিষদের চেয়ারম্যানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব সেটা কংগ্রেস সদস্য দুই-তৃতীয়াংশের কমে হলে অ্যাকসেপ্ট করত না এটা সর্বৈব মিথ্যা কথা। বাংলাদে কয়টি জেলা পরিষদ আছে তার মধ্যে কংগ্রেস সমর্থকরাই আছে, কাজেই অকংগ্রেসী হ সরকার দুই-তৃতীয়াংশের কম হলে বাতিল করে দিত এটা সর্বৈব অসত্য কথা। আর কথা আমি আমার জেলা পরিষদ সম্বন্ধে বলতে চাই। আমি কোচবিহার জেলা পরি একজন চেয়ারম্যান, কোচবিহার জেলা পরিষদ এবারে প্রথম আরম্ভ হয়েছে। বাংলা অন্যান্য জেলায় যেমন আগে থেকে ডিস্ট্রিক্ট বোর্ড ছিল, তেমনি কোচবিহার জেলায় ডি বোর্ড ছিল না, দেশীয় রাজ্য ছিল, কোচবিহারের মহারাজা ছিলেন সেখানে পঞ্চায়েত ব অন্যরকম ছিল। পশ্চিমবঙ্গে মার্জারের পর কোচবিহারে নূতন জেলা পরিষদ হ সেজন্য কোচবিহার জেলা পরিষদের কোন ঘর ছিল না, আমরা ভাড়া বাড়িতে জেলা পরি কাজকর্ম করছি। আর একটা কথা আজকে এই বিল যা বিধানসভায় পাশ করাতে য তাতে মন্ত্রিমহাশয়ের কাছে বলতে চাই, কোচবিহারে যখন দেশীয় রাজ্য ছিল, পশ্চিমব সঙ্গে যখন মার্জিং কন্ডিশন তখন দেখা গেল কোচবিহার স্টেট আমলের কিছু টাকা কোচ জেলার উন্নতির উদ্দেশ্যে কোচবিহার ট্রেজারিতে জমা ছিল। তখন সেই মার্জিং কন্ লেখা হয়েছিল এবং স্বীকৃত হয়েছিল পশ্চিমবঙ্গ সরকারের কাছে যে গচ্ছিত স্টেট আ টাকা কোচবিহারের উন্নতির জন্য খরচ করা হবে। আমি মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন কোচবিহার স্টেট আমলের যে গচ্ছিত টাকা যেটা কোচবিহারের উন্নয়নের জন্য ব্যয় করার সেই টাকা যদি জেলা পরিষদের হাতে দেন তাহলে তাঁরা কোচবিহার জেলার বহু ডেভেলপমে কাজ সেই টাকায় করতে পারবেন।

[2-40—2-50 p.m.]

আর সংশোধনী আইনকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং চেয়ারম্যান জেলা প হিসাবে কাজ করতে গিয়ে আমি একটি অসুবিধা লক্ষ্য করেছি সেটা মন্ত্রি কাছে পেশ করছি· আঞ্চলিক পরিষদের যে প্রেসিডেন্ট তাঁর অধীনে বি ডি চীফ এক্সিকিউটিভ অফিসার হিসাবে কাজ করতে হয়। আঞ্চলিক পরিষদ সভা করে তারা পলিসি নির্ধারণ করেন আর বি ডি ও এ্যাজ এ চীফ এক্সিকিউ অফিসার উইথ হিজ স্টাফ সেটা তাঁরা ইমপ্লিমেন্ট করেন। কিন্তু কার্য

দেখা যায় সেখানে কো-অপারেশনটা ঠিকমত হয় না। কেননা বি ডি ও-কে আর ব্লক ডেভেলপমেন্টের বিভিন্ন কাজে ন্যস্ত করা হয়েছে। তারপর এস ডি ও-র কতকগুলি কাজের দায়িত্ব বি ডি ও-কে করতে হয়। কাজেই আঞ্চলিক পরিষদের ডেভেলপমেন্টের কাজে সব সময় পাওয়া যায় না, সব সময় অসুবিধার সম্মুখীন হতে হয়। কাজেই আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে এই নিবেদন করতে চাই যদি তারা এই পঞ্চায়েত অ্যাক্ট রাখতে চান, যদি তারা এই পঞ্চায়েত অ্যাক্টের মাধ্যমে গণতান্ত্রিক সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে চান তাহলে আমি তাদের কাছে নিবেদন করতে চাই যে এই সরকার যেন ব্লক ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট এবং পঞ্চায়েত ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট এক করে ফেলেন। তা না হলে এই দুই ডিপার্টমেন্টের কাজ বাধাগ্রস্ত হবে। কাজেই ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টকে উঠিয়ে দিয়ে পঞ্চায়েত ডিপার্টমেন্ট যে আছে তার সংগে মার্জ করে দিলে এই যে কাজের গোলমাল বা উন্নয়নমূলক কাজে যে বাধা সেটা আর থাকবে না বলে আমার মনে হয়। এই আবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমনোরঞ্জন হাজরা:** অ্যাজ এ পয়েন্ট অব ইনফরমেশন স্যার, উনি একটা কথা বললেন যে, ঐ কোচবিহারের মহারাজা যে টাকা দিয়েছিলেন সেই টাকা যেন যুক্তফ্রন্ট সরকার জনহিতকর কাজের জন্য যেন এখন দেন—আমি জিজ্ঞাসা করছি টাকাটা কি ওনারা এতদিন একেবারেই পান নি এটাই আমি জানতে চাই।

**শ্রীশঙ্কর সেন ইশোর:** আমি বলেছিলাম যে, কোচবিহার এস্টেট যখন মার্জার হয় তখন কোচবিহারের কাজের জন্য ট্রেজারীতে কয়েক লক্ষ টাকা ছিল, সেই টাকাটা পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেন। তখন মার্জিংয়ের যে কন্ডিশন ছিল সেই কন্ডিশনএ ছিল যে, ঐ টাকাটা ওনলি ফর কোচবিহার ডিস্ট্রিক্টএ খরচ করা হবে। এই টাকাটা আমরা অনুসন্ধান করে বের করেছিলাম, সেই টাকা প্রাক্তন কংগ্রেস সরকারের কাছে ছিল। নির্বাচনের আগে আমরা ঐ টাকাটার কথা বলেছিলাম এবং তখন সরকার স্বীকার করেছিলেন যে, ঐ টাকাটা কোচবিহারের উন্নয়নের কাজের জন্য আমরা দেব। এখন যুক্তফ্রন্ট সরকার আছেন সেইজন্য কোচবিহারের নাগরিক হিসাবে আবেদন করছি যে, সেই টাকা কোচবিহারের কাজের জন্য দেওয়া হউক।

**Shri Syed Shahedullah:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মহারাজা বসু মহাশয় বলতে উঠে প্রথমে উচ্ছ্বসিত প্রশংসা করেছেন যে প্রাক্তন কংগ্রেস সরকার অর্ডিন্যান্স করে এই আইন করেছেন; কিন্তু তাঁর গোড়াতেই ভুল হয়েছে। অর্ডিন্যান্স করে কংগ্রেস সরকার এই বিল আনে নি। আজকে যেটা এই অর্ধেকের বেশি হলে বাধ্য হয়ে তাঁরা সরে যেতে বাধ্য হবেন—চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান—এই যে প্রস্তাব রয়েছে অর্ডিন্যান্সে সেটা ছিল না—অর্ডিন্যান্সএ ছিল অর্ধেকের বেশি হলে ঐ মে হবে। সেখানে ঐ মে শ্যাল নিয়ে না হয় অনেক আলোচনা করলেন, কিন্তু এখন যেটা আইন আকারে আমাদের যুক্তফ্রন্ট সরকার এনেছেন তার সংগে এর সরাসরি তফাৎ এবং সেখানে যুক্তফ্রন্ট সরকার প্রস্তাব করেছেন এই বিলে যে অর্ধেকের বেশি ভোট হলে নো-কনফিডেন্স মোশান তুলে ঐ চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান অপসারিত হবেন। এখন এই সালে তিনি গণতন্ত্রের অনেক কিছু কথা বলে গিয়েছেন সে সম্বন্ধে আলোচনা কালকে দীর্ঘকাল হয়েছে। আমি কেবল এই কথা বলতে চাই যে, এই জেলা পরিষদ আইন এটা ঘুরিয়ে পুরানো কালের দিকে, ইংরেজ আমলের দিকে চলে গিয়েছে—কেমন করে চলে গিয়েছিল তার কারণ আমরা জানি—যাঁরা এখানে আছেন অভিজ্ঞ তাঁরা জানেন ইংরাজ আমলে যে জেলা বোর্ড আইন ছিল তাতে প্রত্যক্ষ নির্বাচন ছিল না, পরোক্ষভাবে নির্বাচিত হয়ে আসত মহকুমা লোক্যাল বোর্ডগুলিতে এবং প্রত্যেক স্তরে ঐ জেলা বোর্ডের নমিনেশন ছিল এবং লোক্যাল বোর্ডএর নমিনেশন ছিল এবং সেই নমিনেশনএর বেড়াজাল ডিঙিয়ে শেষ পর্যন্ত জনসাধারণের প্রতিনিধি হিসাবে কেউ জেলা বোর্ডে তখনকার দিনে হাজির হতে পারতেন না। এইভাবে ব্রেক কষা ছিল তলার দিকে। কিন্তু যখন ১৯৪৭ সালের গোড়াতে বা ১৯৪৮ সালে যখন ডঃ পি সি ঘোষ মুখ্যমন্ত্রী তখন তাঁর বোধহয় কিছু ভুল হয়েছিল—তিনি মনে করেছিলেন কংগ্রেসের যেসব কথা আগে ছিল, সেগুলি [illegible] পালন করতে হবে। তাই মনে করে তিনি মনোনয়ন প্রথা উঠিয়ে দিতে বলেছিলেন, বলেছিলেন

মনোনীত সদস্য থাকবে না। কিন্তু এ সবের ফলে তাঁকে যেতে হয়েছিল, মুখ্যমন্ত্রী ি থাকতে পারেন নি এবং শেষ পর্যন্ত কংগ্রেসেই থাকতে পারেন নি। যাই হোক, তখন প্র নির্বাচন হয়ে জেলা বোর্ডে এমন অবস্থা এল যে, এক এক জায়গায় অন্যরকম অবস্থার স হল। ধরুন বর্ধমান জেলায় জেলাবোর্ড তখন ফস্কে গেল কংগ্রেসের হাত থেকে। জে বোর্ডে প্রগতিশীল দল বলে তখনকার বামপন্থী যুক্তফ্রন্ট বর্ধমান জেলায় হয়েছিল তাদের হ চলে গেল। এইভাবে অন্যান্য জায়গায় জেলাবোর্ডের অবস্থা যখন সঙ্কটাপন্ন হল তখন দ কাল সমস্ত জেলাবোর্ডগুলিকে অচল করে দেওয়া হল। বলা হল জেলা পরিষদ আইন হচ্ছে, তখন সমস্ত বিষয় ভেবে স্থির করা হবে এবং তখন যা করা হল তা হল পুরানো কা দিকে ফিরিয়ে নিয়ে যাওয়া হল এবং তখন অঞ্চল পরিষদে নমিনেশন এবং সমস্ত জায় নমিনেশন করে এবং পরোক্ষ নির্বাচনের ব্যবস্থা করে আস্তে আস্তে উপরতলায় যাতে ( বেশি না যেতে পারে তার ব্যবস্থা হল। এবং এইভাবে নির্বাচনে এখনও জেলা পরিষদ প বঙ্গে যেভাবে রয়েছে এবং পরোক্ষ বা প্রত্যক্ষ নির্বাচনে যেভাবে জেলা পরিষদে নির্বা হয়েছেন সেই দুটোর তফাৎ নজর করলে জেলা বোর্ডের চেহারাগুলি স্পষ্ট হবে এবং সেখ পরোক্ষ নির্বাচনে যে কি অবস্থা হয় তা বোঝা যাবে। সত্যি কথা বলতে গেলে ১৯৪৭ সা ১৫ই আগস্ট এবং তার পরে ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষের মন্ত্রিত্ব যাওয়ার পর থেকে কংগ্রেসের স্থা স্বায়ত্তশাসন সম্বন্ধে প্রতিটি পদক্ষেপ প্রতিক্রিয়াশীল ছাড়া আর কিছু নয় এবং এই যে অঞ্চল পরিষদ, পঞ্চায়েত সম্বন্ধে বলেছেন—গণতন্ত্রের কথা বলেছেন, সবকটি ভিত্তিহীন। আজকে ধরা যায়, শুধু ১৯২১ সাল থেকে আমরা কথা বলতে আরম্ভ করি, ১৯২১ সাল থে আমাদের পূর্ব পুরুষের কাহিনী শুরু হয় নি, যদি ঊনবিংশ শতাব্দী থেকে ধরা যায় ১৯০৮ সালের ডিসেন্ট্রালাইজেশন কমিটির কথা ধরা যায়—সুরেনবাবুর বক্তৃতা যদি শে যায়, গোখেলের কথা যদি দেখা যায় তখন যে দুটি সুর চলে এসেছিল—গণতন্ত্রের সম দাবির একটা হচ্ছে জনসাধারণের প্রতিনিধি নির্বাচিত হতে হবে এবং তার হাতে ক্ষম থাকবে এবং সেই ক্ষমতাকে কার্যকরী করার জন্য যথেষ্ট অর্থ তাদের জোগান দিতে হ সর্দার প্যাটেল বলেছিলেন আমাদের ক্ষমতা দিচ্ছ এটা হল গয়না দিয়ে কনে সাজিয়ে দি কিন্তু কনেকে প্রাণ দাওনি—তখন তিনি আমেদাবাদ মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান। তখন ি বুঝেছিলেন যে, কি সঙ্কট উপস্থিত হয় ক্ষমতা থাকলে এবং তার হাতে অর্থ না থাক কিন্তু কংগ্রেসের আমলে অবস্থা আরও খারাপ হয়েছে—অর্থের কোন ব্যবস্থা হয় নি—স বর্ধনশীল কর, প্রগতিশীল কর, কেন্দ্রের হাতে এবং স্থানীয় স্বায়ত্তশাসনের ঘাড়ে চাপিয়ে দে হয়েছে এমন সব কর যে, কর কেবল গরিবের ঘাড়ে চাপানো যায়, যার দ্বারা বিশেষ কিছু যায় না। যাক, যে ধারা সম্বন্ধে বলা হচ্ছে, এই ধারা ঐ যে তাঁদের নীতি তার সঙ্গে সঙ্গ পূর্ণ এবং ১৯৫৬ সালের মিউনিসিপ্যাল আইনের যখন অ্যামেন্ডমেন্ট হয়, ১৯৬২ সালে মিউনিসিপ্যাল আইনের অ্যামেন্ডমেন্ট হয় তখন দেখবেন সাব-সেকশন (২), ৬১ ধারায় করা হয় যে, মেজরিটি যদি অর্ধেকের বেশি হয় তাহলে গভর্নমেন্ট যে—এরকম করে গভর্ন ইচ্ছে করলে তখন ঐ চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যানকে সরিয়ে দিতে পারে। কি তার অর্থ হ তার অর্থ হল যে, তেরজন, বারজন যদি সেই মিউনিসিপ্যালিটির সদস্য থাকে এবং বারজন এ থাকে তাহলে কংগ্রেসের যারা কর্মকর্তাস্থানীয় তাদের কংগ্রেসের মন্ত্রী ডেকে বলবেন, যাও বারজনের মধ্য থেকে ভাগিয়ে নিয়ে বল—তোমাদের চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান করব, তা হয়ে যাবে। মেজরিটি হয়ে গেলে কোনমতে কোনরকমে নো-কনফিডেন্স করে ব্যবস্থা করে দে

[2-50—3 p.m.]

এইভাবে যেখানে কংগ্রেস গভর্নমেন্টের নিজেদের ব্যবস্থা থাকবে সেখানে করা হবে না এইর রাস্তায় তারা প্রথম অনুপ্রবেশ করে এবং সেখান থেকে এটা চলে আসছে। এই আইনের মন্ত্রি যে বিধিব্যবস্থা করে দিয়েছেন যে সরাসরি অর্ধেকের বেশি ভোট হলে এমনি তাড়িয়ে দেওয়া য —তাতে তাঁরা উন্নতি করেছেন এইজন্য তিনি ধন্যবাদের পাত্র। কিন্তু প্রসঙ্গত তাঁকে জেলা পরিষ আইনের ২৯ ধারার দিকে আমি লক্ষ্য করতে বলব—এখানে অনেক বিধিব্যবস্থা আছে। গভর্ন থেকে সরকারী অফিসার বি ডি ও প্রভৃতির কথা উল্লেখ করে গেছেন। এদের যদি অনুগ্রহ করে হয় যে, মহাশয় আপনি সরকারী অফিসার আপনার সঙ্গে পোষাচ্ছে না, আপনি কাজ করছেন

তাহলে বাই টু-থার্ড মেজরিটি দিয়ে তাকে সরিয়ে নিয়ে যাবার জন্য বলতে পারে জেলা পরিষদ। এই রকম ধরনের সুষ্ঠু ব্যবস্থা যেখানে সাধারণের অধিকার তার বিরুদ্ধে এইরকম টু-থার্ড মেজরিটি ইত্যাদি দিয়ে সরিয়ে দেবার ব্যবস্থা এর মধ্যে আছে সেগুলির দিকে আমি নজর দিতে বলব—আর একটা ধারা সম্বন্ধে আমি এখানে বলব, এই আইনের যেটা ৭ ধারা ফি ফর লাইসেন্স ইত্যাদি করেছেন। মেলা ইত্যাদির বিধিব্যবস্থা জেলা পরিষদ থেকে দেওয়া হয়। এর একটা নীতি নির্ধারণ করে দেওয়া দরকার যাতে জনসাধারণের মঙ্গলের দিকে কিছুটা নজর দেওয়া হয়, যেমন আমি দৃষ্টান্ত দিতে পারি, বর্ধমান জেলা পরিষদ—সেখানে সাধারণের হাত থেকে মেলার ব্যবস্থা কেড়ে নিয়ে সেখানে ব্যক্তিগত একজন লোককে সেই মেলার বন্দোবস্ত দিয়ে আসছেন। এইভাবে জেলা পরিষদ সেখানে ব্যবস্থা করছেন। গ্রাম পঞ্চায়েতের কাছ থেকে কেড়ে নিয়ে ব্যক্তিগতভাবে দিয়ে আসছেন সেখানে গ্রাম পঞ্চায়েত চাইলে সেই ব্যবস্থা দেওয়া হচ্ছে না—এইরকম প্রক্রিয়া নেওয়া হচ্ছে। আমার সেখানে বক্তব্য একটা অন্তত এই মেলা ইত্যাদির বেলায় সাধারণ কমিটি বা গ্রাম পঞ্চায়েত ইত্যাদি যেখানে আছে সেখানে যাতে এই ব্যবস্থা হয় তার ব্যবস্থা করা দরকার। তারপর জেলা স্কুলবোর্ডকে জেলা পরিষদের অধীনে রাখা হয়েছে। একে আবার বিচ্ছিন্ন করে দেওয়া হোক। এমনি জেলা স্কুল বোর্ড যে আইন আছে সে আইন অত্যন্ত প্রতিক্রিয়াশীল আইন এবং যখন এই বিল পাশ হয় তখন প্রতিবাদ করা হয়েছিল। অবশ্য একথা সত্য যে প্রাথমিক শিক্ষার পক্ষে তখন কংগ্রেস সরকার ছিলেন না। তখনকার কংগ্রেস মেম্বার এই লেজিসলেটিভ কাউন্সিলে উঠে দাঁড়িয়ে বলেছিলেন

It is not necessary to accentuate the intelligence of the rural people.

একটা কাট মোশন মুভ করেছিলেন। এটা অত্যন্ত লজ্জার কথা, সেটা রেকর্ড হয়ে আছে প্রসিডিংসের মধ্যে। সুতরাং তাঁদের প্রাথমিক শিক্ষার বিষয়ে উৎসাহ নেই। আবার সেই প্রাথমিক শিক্ষকদের প্রতিষ্ঠানকে যদি জেলা স্কুল বোর্ডের কুক্ষিগত করা হয় তাহলে আরও প্রতিক্রিয়াশীল হবে—কাজেই তাকে বিচ্ছিন্ন করে দেওয়া উচিত—এই কথা নিবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdus Sattar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ পূর্বে সরকারপক্ষের একজন বন্ধু প্রথমে বলেছেন যে, আজকে যে বিলটি এসেছে সেটা আগে অর্ডিন্যান্স হয় নি। আমার মনে হয় তিনি হয় এটা পড়েন নি কিংবা এ আইনটার পিছনে যে কি আছে তা তিনি দেখেন নি। আজকের বিলটি যে কংগ্রেস সরকারের আমলে অর্ডিন্যান্স হিসাবে এসেছিল তা সেকসন ১৩-এ পাবেন।

Section 13 runs as follows:—

> The West Bengal Zilla Parishad (Amendment) Ordinance, 1966, is hereby repealed

তাতে ছিল

> Anything done or any action taken under the said Act as amended by the West Bengal Zilla Parishads (Amendment) Ordinance, 1966, shall, be deemed to have been validly done or taken under the said Act as amended by this Act as if this Act had commenced on 5th day of October, 1966.

সুতরাং এটা যে কংগ্রেস সরকার এনেছিল এতে কোন সন্দেহ নেই। বিলটি ছয় মাসের মধ্যে হাউসে আনতে হবে তাই আনা হয়েছে। আমার মনে হয় কংগ্রেস সরকার চেয়েছিল যে, মোর দ্যান হাফ দি মেম্বারস যদি চেয়ারম্যানের উপর আস্থা না থাকে তাহলে নিশ্চয় চেয়ারম্যান should be removed from the office.

এটা নিশ্চয় কংগ্রেস সরকার চেয়েছিল, কেন না, আজকে অ্যাসেম্বলি হাউসের যদি এই অবস্থা হয় তাহলে নিশ্চয় জেলা পরিষদে হবে, আঞ্চলিক পরিষদে হবে। আপনি জানেন অঞ্চল পঞ্চায়েতের প্রধান সেখানে মোর দ্যান হাফ দি মেম্বারস যদি অনাস্থা আনে তাহলে ডি এম ক্যান রিমুভ হিম।

কিন্তু তার আগে তাকে সো-কজ করতে হবে। গ্রাম পঞ্চায়েতে একই অবস্থা—ডি এম পারেন সুতরাং তিনি যখন বললেন, যে আইনটা আনা হয়েছে এটা প্রগ্রেসিভ আইন এবং ইউনাইটেড ফ্রন্ট সরকার এটা এনেছেন—আমার মনে হয় নিশ্চয় কংগ্রেস সরকার আনলে তাঁরা এটা সমর্থন করতেন না--কিন্তু প্রকৃতপক্ষে কংগ্রেস সরকার এই আইনটি অর্ডিন্যান্স হিসাবে এনেছিল আমি এই প্রগ্রেসিভ আইনকে সমর্থন করছি। সুতরাং আজকে যেসমস্ত সভ্য বক্তৃতা করছেন এবং বলছেন যে, নূতন ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্ট এই আইনটি আনলেন আমার মনে হয় সেটা না পড়ে, না জেনে এইসমস্ত উক্তি করেছেন। আজকে আমি স্যার, আরও বলব যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তার মধ্যে একটা জিনিসের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই আপনার থ্রু দিয়ে। স্যার, এখানে বলা হয়েছে সেকসন থ্রিতে বলা আছে

"The Chairman or in the absence the Vice-Chairman shall preside at the meeting of the Zilla Parishad and in the absence of both the Chairman and the Vice-Chairman the Members present shall elect from amongst themselves to be the President of the meeting against the Chairman or the Vice-Chairman".

স্যার, এখানে যদি অনাস্থা প্রস্তাব আসে এগেনস্ট দি চেয়ারম্যান অর দি ভাইস-চেয়ারম্যান সেখানে প্রোভাইসো যোগ হচ্ছে টু সাব-সেকশন ২ অব সেকসন ১৫, তাতে বলছেন—

"Provided that when a meeting is also to consider a motion of no confidence against the Chairman or the Vive-Chairman, the Chairman or the Vice-Chairman, as the case may be, shall not preside over such meeting and the provisions of sub-section shall apply as if the Chairman or as the case may be, the Vice-Chairman was absent from such meeting.".

এই কথাগুলি যে বলা হয়েছে তাতে মনে হচ্ছে দুটো অর্থ হয়, অ্যাবসেন্ট ফর a particular purpose so far as the presiding over of the meeting is concerned.

এখানে "অ্যাবসেন্ট ফ্রম দি মিটিং"এর মানে এই যে চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যান মিটিং আসবেন কিন্তু প্রিসাইড করতে পারবেন না। সেখানে ভোট দেবার অধিকার তাঁদের থাকবে কিন্তু অ্যাবসেন্স এর অর্থ যদি ফিজিক্যাল অ্যাবসেন্স ধরা হয় তাহলে

Though the Chairman or the Vice-Chairman was present at such meeting he will not be entitled to cast his vote.

এক্ষেত্রে "অ্যাজ ইফ

the Chairman or, as the case may be, the Vice-Chairman was absent from such meeting."

একথাগুলি ডিলিট করলে আমার মনে হয় অর্থটা পরিষ্কার হয়ে যায়। এ বিষয়ে আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দেন স্যার, অ্যামেন্ডমেন্ট, সেকসন ৫-৬এ আমার মনে হয় যেগুলি করা হয়েছে—তারও প্রয়োজন আছে আঞ্চলিক পরিষদ বা জেলা পরিষদের মেম্বারকে রিমুভ করার একটা বিধান আছে। কিন্তু যাঁরা নমিনেটেড মেম্বার তাঁদের রিমুভ করার কোন বিধান ছিল না। সুতরাং এই অ্যামেন্ডমেন্ট যেটা আনা হয়েছে যে ডিসকোয়ালিফিকেশনের কারণে একজন লোক জেলা পরিষদ অর দি স্ট্যান্ডিং কমিটির মেম্বার হতে পারে না এবং যে গভর্নমেন্ট যে কারণে একজন মেম্বারকে রিমুভ করতে পারেন সেটা সেকশন ১১-তে বলা আছে এবং সাব-সেকসন ৪ অব সেকসন ১২তে বলা আছে, কিন্তু কোন নমিনেটেড মেম্বারের বেলায় বলা ছিল না। মনে হচ্ছিল নমিনেটেড মেম্বারগণ যে স্পেশ্যাল প্রিভিলেজড শ্রেণী সভ্য। সেই প্রিভিলেজ হ্যাজ বিন রিমুভড বাই দিস অ্যাক্ট। আর একটা কথা উনি বলেছেন যে স্ট্যান্ডিং কমিটিতে জেলা পরিষদ এবং আঞ্চলিক পরিষদে নমিনেশন দিয়ে নাকি ভর্তি করে রাখা হয়েছিল।

[3—3-10 p.m.]

আমার মনে হয় জেলা পরিষদ অ্যাক্টটা পড়েন নি, কিম্বা আন্দাজে বলেছেন, সেকসন ৪ ও সেকসন ৫২ অব জিলা পরিষদ অ্যাক্ট যদি পড়েন দেখবেন

Section 4 deals with the constitution of Zilla Parishad, section 52 deals with the constitution of Anchal Parishad.

জেলা পরিষদের কনস্টিটিউশন থেকে দেখা যাবে সেখানে নমিনেশনের কোন বালাই নেই। এক্স-অফিসিও কতকগুলি আছেন ; যেমন এম-এল-এ, এম-এল-সি যাঁদের জেলায় বাড়ি আছে এবং এম-পি'ও আছেন, তা ছাড়া

Presidents of the Anchal Parishad are the Ex-officio Members.

এইভাবে এক্স অফিসিওর ব্যাপার আছে। যদি কোন মহিলা সেখানে ইলেকটেড না হন তাহলে সেখানে দুজন মহিলাকে নমিনেশন দেবার ব্যবস্থা আছে। মেয়েদের উপর তাঁদের রাগ কি জানি না, তবে সেখানে কেবল মহিলাদের নমিনেশনের বাপার আছে। আর আঞ্চলিকের দুইজন মহিলা, এবং ব্যাকওয়ার্ড কমিউনিটির সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইব-এর দুইজনকে নমিনেশন দেবার ব্যবস্থা আছে। এই বিধান সেখানে আছে। এ ছাড়া নমিনেশনের আর কোন বিধান নেই। সুতরাং আজকে যিনি বলছেন যে, সমস্ত কিছু নমিনেটেড মেম্বার দিয়ে ভরে রাখা হয়েছে এই অ্যালিগেশন আমার মনে হয় ভিত্তিহীন। সরকারপক্ষের বন্ধুদের আলোচনায় দেখা যাচ্ছে অঞ্চল সম্বন্ধে যেন তাঁদের একটা আতঙ্ক রয়েছে। জানি না এর কারণ কি? আমি কালকেও বলেছি, আজকেও বলছি, এই অঞ্চলের ভিত্তি গ্রাম পঞ্চায়েতের যাঁরা সভা— যাদের ভোটে আজকে ও'রা ওদিকে আমরা এদিকে বসেছি, যাঁরা ভোটারস অফ দি অ্যাসেম্বলি তাঁরাই গ্রাম পঞ্চায়েতের সভ্য নির্বাচিত করেন এবং তার থেকে আস্তে আস্তে জেলা পরিষদ পর্যন্ত এসেছে। এটা সম্পূর্ণ সামাজিক নীতিতে আনা হয়েছে। আমার মনে হয় সরকারপক্ষের কোন কোন সভ্যের শক্তির দ্বারা দেশের লোকের অবমাননা করা হয়েছে। আজকে যে কেবল প্রধান কিম্বা প্রেসিডেন্ট কংগ্রেসীই হবে তার কি মানে আছে, অসংগ্রেসী একজন প্রধান যিনি, তাঁকে দেখছি না আজকে, তিনি গতকাল বক্তৃতা করেছিলেন সরকারপক্ষ থেকে, দেখলাম সরকারপক্ষের সভ্যদের প্রধানের উপর রাগ। প্রধান হলেই কিম্বা আঞ্চলিকের প্রেসিডেন্ট হলেই যেন চোর হবে এই ধারণা। অথচ তাঁদের ওদিকে একজন প্রধান বসেছিলেন। তিনি এখন বলুন, প্রধান হলেই কি চোর? কাজেই এই যে তাঁদের ব্যারাম এটা তাঁদের সাংঘাতিক-ভাবে পেয়ে বসেছে। এটা না সারলে কাজের ক্ষতি হবে। এটা সত্য যে, ভাল লোক, মন্দ লোক আছেন সমাজে, তাঁদের নিয়েই আমাদের সমাজ, কাজেই মেম্বারদের মধ্যেও ভালমন্দ লোক থাকতে পারেন, এটা অস্বীকার করে লাভ নেই। কিন্তু যখনই

Member's of the Gram Panchayat, members of Anchal Panchayats, members of Zilla Parishad and Members of Anchalik Parishad

এর কথা যখন শোনা যায় তখন দুর্নীতির কথা বলে সরকারপক্ষ সমস্ত চাপা দিতে চান। পঞ্চায়েত আইনের উদ্দেশ্যটা কি? কেন করা হয়েছে? সমাজের মধ্যে একটা বিপ্লব এনে দেশের লোকের উপর দেশের ভার তুলে দেবার জনাই এটা করা হয়েছে। তাতে যদি মনে করেন এ আইনটা সাফিসিয়েন্ট নয়, এ আইন পরিবর্তন করা দরকার তা হলে তা নিশ্চয় করবেন। কারণ দেশ আগে, কোন পার্টির খাতির না করে দেশকে আমরা যাতে সমৃদ্ধির পথে নিয়ে যেতে পারি তার চেষ্টা আমাদের আগে করতে হবে। সেজন্য যদি আইন পরিবর্তন করতে হয় তাহলে আমার মনে হয় তা করার দরকার নিশ্চয় আছে। সত্যিকারের যদি দেখা যায় যে, এই আইন দ্বারা আমরা আরও পিছিয়ে যাচ্ছি বা আরও গোলমাল বাঁধছে তাহলে তা নিশ্চয় আপনারা দেখবেন, আপনাদের হাতে যখন পড়েছে। কিন্তু সবচেয়ে দুঃখের বিষয়— ইলেকশনকে কেন্দ্র করে মাঝে মাঝে গোলমাল হয় এটা অস্বাভাবিক নয়, দেশের লোক একজন আর একজনের বিরুদ্ধে মামলা করে, সেখানে দেখা যাচ্ছে অঞ্চল পঞ্চায়েতে কংগ্রেস কখনও কোন প্রার্থী দেয় নি। অথচ সেখানে সব কিছু দেওয়া হয়। যাঁরাই প্রধান হচ্ছেন, তাঁরা কংগ্রেসের বিরুদ্ধে বা পক্ষে যেভাবেই কাজ করুন না কেন তাঁদের বলা হয় কংগ্রেসের লোক। এটা কেন হয় তা আমি ঠিক বুঝতে পারি না। গ্রামে গ্রামে যাঁরা ঘুরেছেন তাঁরা জানেন

যে, গ্রাম পঞ্চায়েতের যাঁরা প্রধান, অঞ্চল পঞ্চায়েতের প্রধান কিংবা গ্রাম পঞ্চায়েতের অধ্যক্ষ তাঁরাও আজকে হাজারে হাজারে আছেন যারা কংগ্রেসের বিরুদ্ধে ভোট দিয়েছেন। অথচ সরকারপক্ষের অনেক সভ্য পঞ্চায়েতের বিরুদ্ধে বলে তাঁরা আজকে সমস্ত সিসটেমটাকে নষ্ট করে দিতে চান। কনস্টিটিউশনের নির্দেশ অনুসারেই পঞ্চায়েত করা হয়েছে। মহাত্মা গান্ধী যে গ্রামরাজের কথা বলেছিলেন তার পেছনে পঞ্চায়েতরাজ আছে। তাই নিশ্চয় আজকে পঞ্চায়েতরাজকে সাকসেসফুল করার জন্য যে আইন পরিবর্তন করা দরকার তা নিশ্চয় করবেন। আমরা ওয়েলকাম করব আপনাদের। কিন্তু পঞ্চায়েতের বক্তৃতা করতে উঠে অ্যামেন্ডমেন্টের কথা বলতে উঠে অঞ্চল পঞ্চায়েতের মেম্বার চোর বা জেলা পরিষদ টাকা মেরে নিল, এই যেসমস্ত কথা বলা হয়েছে, আমার মনে হয় তা খণ্ডন করা উচিত। যাঁরা এসব কথা বলছেন তাঁদের কথা শুনে আমার কেবল এই কথাই মনে হয় যে, ঐ চোরের মায়ের গলা বড় তারাই আসল সেইজন্য এইসব কথা বলেন।

**Shri Krishna Chandra Halder:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় এই যে জেলা পরিষদ আইনের সংশোধন নিয়ে এসেছেন তা আমি সমর্থন করছি। জেলা পরিষদ এবং আঞ্চলিক পরিষদের যে প্রেসিডেন্ট এবং ভাইস-প্রেসিডেন্টকে তাঁদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব গ্রহণের পর যে দুই-একটি ভোট না হলে পরে তাঁকে রিমুভ করা যেত না সেটার পরিবর্তন করে সংখ্যাগরিষ্ঠতার ফলে যে তাঁকে রিমুভ করা যাবে বলে এই প্রস্তাব আমি সমর্থন করছি। সমর্থন করছি এইজন্য যখন কোন প্রেসিডেন্ট বা ভাইস-প্রেসিডেন্ট তার সংখ্যাগরিষ্ঠতা চলে যাবার পরে আগে যে বিধান ছিল তিনি হয়ত তাঁর সেই পদটিকে অধিকার করে রাখার জন্য চেষ্টা করতেন। কারণ, আগে আইনে ছিল যে ১।২ দিন না হলে তাঁকে বাধ্যতামূলকভাবে সরানো যেত না বা সরালেও সরাতে পারতেন, কারণ, সংখ্যাগরিষ্ঠতা চলে গেলে সেজন্য বিভিন্ন প্রস্তাবে হয়ত হেরে যাওয়ার ফলে যখন তার সংখ্যাগরিষ্ঠতা চলে গেল, তখন কাজ চালানোর ব্যাপারে অনেক জটিলতা দেখা দিত। সুতরাং আজকে সংখ্যাগরিষ্ঠতা চলে যাবার পর সংখ্যালঘিষ্ঠ হয়ে গেলে তাঁকে রিমুভ করার যে সংশোধনী আনা হয়েছে এটা সঠিক এবং আমি এটা সমর্থন করছি। এই প্রসঙ্গে আর একটি কথা বলি, অঞ্চল পরিষদ এবং জেলা পরিষদ যেভাবে যে আইনের দ্বারা গঠিত হয়েছে, এ নিয়ে বহু আলোচনা হয়েছে যে, এটা পরোক্ষভাবে নির্বাচনের ফলে হয়েছে। এই যে পঞ্চায়েতরাজ, এই যে গণরাজের কথা এর পূর্বে তাঁর কংগ্রেস মন্ত্রিসভা বা তাঁদের কংগ্রেসকর্মীরা বলতেন সেটা বলা যেতে পারত এজন্য যদি অঞ্চল পরিষদ এবং জেলা পরিষদ পরোক্ষভাবে নির্বাচনের ফলে সেই অধিকার থেকে বঞ্চিত হতেন। কারণ, আমার পূর্বপর শ্রদ্ধেয় সাহেদুল্লা সাহেব বলেছেন, এর আগে যখন কোন জেলাবোর্ডগুলির নির্বাচন হত, সেটা একটা ভোটার তালিকার ভিত্তিতে হত। যদিও এটা প্রাপ্তবয়স্ক ভোটের ভিত্তিতে হল—কিন্তু আজকে মিউনিসিপ্যালিটিতে অ্যাসেম্বলিতে এবং পার্লামেন্টএ যখন প্রাপ্তবয়স্ক ভোটের ভিত্তিতে নির্বাচিত হয় তখন অঞ্চল পরিষদ এবং জেলা পরিষদকে গণতান্ত্রিকভাবে গঠিত করার জন্য এটাকেও প্রাপ্তবয়স্কের ভোটাধিকারের ভিত্তিতে সংগঠন করা দরকার এবং এইভাবেই তা সংশোধন করা দরকার এই আইনের—এই অঞ্চল পরিষদ এবং জেলা পরিষদের আইনে।

আরেকটি কথা এর পূর্বে একজন সদস্য বললেন যে, স্ট্যান্ডিং কমিটি এমনভাবে গঠিত হবে, তার এমন ক্ষমতা হবে যে সাধারণত যখন জেলা পরিষদের অধিবেশন হয় তখন কোনরকম তাঁর সিদ্ধান্তের ব্যাপার নিয়ে জেলা পরিষদের সেই সভায় যদি মতপার্থক্য থাকে, তাহলে তাঁরা তার পরিবর্তন করতে পারবেন না। সুতরাং আজ স্ট্যান্ডিং কমিটির পাওয়ার যাতে জেলা পরিষদের ক্ষমতার চেয়ে বেশি না হয় এইভাবে সংশোধন করার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব।

আরেকটি কথা এই প্রসঙ্গে বলতে চাই যে, আমাদের যে কেন্দ্র, আউশগ্রাম কেন্দ্র। এই কেন্দ্রে বহুদিন থেকে অর্থাৎ ১৯০৫ সালে প্রতিষ্ঠিত জেলাবোর্ডের আমলে একটি চ্যারিটেবল ডিসপেনসারি আছে। যেহেতু কংগ্রেস পরাজিত হয়েছে বলে জেলা পরিষদ স্ট্যান্ডিং কমিটির

াধ্যমে হেল্‌থ অ্যান্ড স্যানিটেশনএর স্ট্যান্ডিং কমিটির মাধ্যমে সেটা অবিলম্বে তুলে দেবার দ্ধান্ত করেছেন। আমি মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন করব, যাতে ১৯০৫ সালে প্রতিষ্ঠিত দুই চ্যারিটেবল ডিসপেনসারির কাজকর্ম চালিয়ে যেতে পারেন সেই ধরনের নির্দেশ জেলা রিষদকে দেবেন। কারণ, এই অঞ্চলটা হচ্ছে একটা পিছিয়ে পড়া অঞ্চল, মানুষ সেখানে রায় প্রপীড়িত। মানুষ গ্রাম ছেড়ে চলে যাচ্ছে পূর্বতন সরকারের খাদ্যের ব্যর্থতার ফলে ই অবস্থায় এসে দাঁড়িয়েছে। সুতরাং আমি আবেদন করব যে, সেই আউশগ্রামে চ্যারিটেবল ডসপেনসারি যাতে চালু থাকে তার নির্দেশ মন্ত্রিমহাশয় দেবেন। আমি এটা সমর্থন করে লব যে, এর আগে আমূল সংশোধন করা প্রয়োজন। আঞ্চলিক পরিষদ এবং জেলা পরিষদে যভাবে আইন রয়েছে তার আমূল পরিবর্তন করা প্রয়োজন, গণতান্ত্রিকভাবে যাতে নির্বাচন য়, সত্যিকারের যদি গ্রাম এলাকায় গণতন্ত্রকে প্রতিষ্ঠা করতে হয় তাহলে এই সব বাধা তিক্রম করা প্রয়োজন, কারণ, আজকে ঐ পক্ষের মাননীয় সদস্যরা যতই উষ্মা প্রকাশ করুন া কেন, আমরা গ্রামের মধ্যে ঘুরেছি। আমরা শুনেছি, গ্রামের মানুষ একথা বলে যে, অঞ্চল রিষদ এবং জেলা পরিষদ একটা [illegible] দলের আস্তাখানায় পরিণত হয়েছে এবং সেটা কটা দুর্নীতিচক্র হিসাবে গড়ে উঠেছে।

[3-10—3-20 p.m.]

আমি অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে একথাই বলব যে, অঞ্চল পরিষদ বং বর্তমান জেলা পরিষদ সম্বন্ধে তদন্ত হওয়া উচিত। কারণ বিভিন্ন জায়গা থেকে রিলিফ-এর কেলেঙ্কারির কথা উত্থাপিত হয়েছে। বর্ধমান জেলা পরিষদের সভাপতি তাঁর কন্দ্রে জেলা পরিষদের শক্তি প্রয়োগ করেছেন, মন্তেশ্বর কেন্দ্রে দুর্নীতি করেছেন, সেটা যদি দন্ত হয় তা হলে সেটা প্রমাণিত হবে। আজকে আমি মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন জানাই য জেলা পরিষদের মধ্যে রিলিফের প্রতিটি ব্যাপারে তদন্ত হওয়া প্রয়োজন। এই জেলা রিষদ এবং অঞ্চল পরিষদ প্রতিষ্ঠান হওয়ার আগে তার চেয়ারম্যান কি অবস্থায় ছিল এবং খন স্বনামে এবং বেনামে কি অবস্থায় দাঁড়িয়েছে তার তদন্ত হওয়া প্রয়োজন। তদন্ত লে আপনি জানবেন বহু বাস রুট বেনামে চলেছে, খেয়াঘাট বেনামে চলেছে, এই সমস্ত দন্ত প্রয়োজন এবং এ সম্বন্ধে অবহিত হওয়া প্রয়োজন। দুর্নীতি আর কতদিন চলবে? ই যে সংশোধনী এনেছেন, মন্ত্রিমহাশয়কে আবেদন জানাব যে, এটাই যথেষ্ট নয়, এই ব্যাপারে াঞ্চলিক পরিষদ এবং জেলা পরিষদকে গণতান্ত্রিকভাবে প্রতিষ্ঠা করার জন্য প্রাপ্তবয়স্কদের ভাটাধিকারে যাতে নির্বাচন হতে পারে, গণতন্ত্র যাতে গ্রাম এলাকায় প্রতিষ্ঠিত হতে পারে সজন্য এই আইনের আমূল সংশোধন করা উচিত। এই বলে অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ ানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Baidyanath Bandyopadhyay:**

াননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রিমহাশয় আমাদের সামনে যে বিল এনেছেন তা আমি র্বান্তকরণে সমর্থন করছি। যেসমস্ত অ্যামেন্ডমেন্ট আছে এতে সকলেরই সমর্থন আছে। ই প্রসঙ্গে আমি সাধারণভাবে দুই-একটি কথা বলতে চাই। জেলা পরিষদ জেলা বোর্ডেরই ত্তরাধিকারী, জেলাবোর্ডের অভিজ্ঞতা থেকে আমরা দেখেছি অনেকে, আমাদের কাজের সসুবিধা হত। সেগুলি যদি দূর করতে পারা যায়, এই চিন্তা করেই জেলা পরিষদ এই ্যাক্ট তৈরি হয়েছে এবং আপনার মনে আছে বোধ হয় অধ্যক্ষ মহোদয়, গত হাউসে সব দলের ভাদের নিয়ে সিলেক্ট কমিটি তৈরি হয়েছিল এবং তাঁরা খুব ভালভাবে চিন্তা করে এই অ্যাক্ট রেন। উদ্দেশ্য ছিল যাতে জনসাধারণের কল্যাণের কাজ জনসাধারণ দ্বারা সাক্ষাৎ নির্বাচনের াধ্যমে নির্বাচিত হয়ে তাদের দিয়ে সেই রকম জেলা পরিষদ গঠন করতে পারা যায়। এই চষ্টা করা হয়েছিল। প্রথম পদক্ষেপে অ্যাক্টে ত্রুটি-বিচ্যুতি থাকবেই। এরকম কোন অ্যাক্ট াজ পর্যন্ত দেখা গেল না যেটা সব কিছু সিচুয়েশন মিট করতে পারে। অ্যামেন্ডমেন্টএর য়োজন হয়। দু' বছরের অভিজ্ঞতায় দেখেছি জেলা পরিষদের মাধ্যমে অনেক ভাল কাজ রার সুযোগ আছে, আবার অনেক বাধাও আছে। আমি মন্ত্রিমহাশয়কে বলি, বর্তমানে ামরা দুই-একটি অসুবিধা ভোগ করছি। প্রথম হচ্ছে টাকার দিক দিয়ে। আমাদের সরকার য গ্রান্ট দেন, সেস্ চার কোয়ার্টারে দেওয়া হয়, সেটা আমরা ফিনানসিয়াল ইয়ারের মধ্যে

পেতাম, কিন্তু এই বছর গত দু কোয়ার্টারের সেস্ মার্চ মাসের মধ্যে পাই নি। তার পরিবা অ্যাড হক গ্রান্ট পেয়েছি। তাতে আমাদের খরচ চালানো শক্ত। কেন না জেলা পরিষদে প্রচুর খরচ, আয় যা হচ্ছে সেস ৫ পারসেন্ট অফ ল্যান্ড রেভিনিউ। তা ছাড়া সামান্য মেল টাকা, বাংলো ভাড়া ইত্যাদি, আর যেসব টাকা জেলা পরিষদে আসে সরকারের কাছ থেকে সেগুলি জেলা পরিষদ অঞ্চল পরিষদের মাধ্যমে খরচ করে—সমস্ত গ্রান্ট অঞ্চল পরিষদ সাহায্যের দ্বারা, টেস্ট রিলিফই হোক, গ্রাচুইশাস রিলিফই হোক, অন্য কাজেই হোক। আ মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব, যাতে আমরা এই টাকা তাড়াতাড়ি পাই, এ ব্যবস্থা তি যেন করেন।

আর একটা কথা বলতে চাই এবং সেটা হচ্ছে, জেলা পরিষদ যখন তৈরি হয়েছিল তখ ঠিক হয়েছিল জেলা পরিষদের এ্যাকাউন্টস্ সংক্রান্ত যে রুলস্, তার পরিবর্তন দরকার আমরা এখন যে রুলস্-এর দ্বারা পরিচালিত হই সেটা হচ্ছে ব্রীটিশ গভর্নমেন্টের ডিস্ট্রি বোর্ডের রুলস্, যার সঙ্গে বর্তমান অবস্থার কোন সামঞ্জস্য নেই। কিন্তু সেটা আজ পর্য হয়নি। আমি মন্ত্রিমহাশয়কে বলব, এই বিষয়ে মনোযোগ দিন। অ্যামেন্ডমেন্ট সম্বন্ধ আমার পূর্ববর্তী বক্তা বললেন, ওই সেকসনটা অর্থাৎ অ্যাস্ ইফ দে ওয়ার অ্যাবসেন্ট ফ্রম মিটিং ওই কথাটা তুলে দিলে ভাল হয়। অ্যামেন্ডমেন্টের যদি এই উদ্দেশ্য হয় যে, যাঁ নামে নো-কন্ফিডেন্স আসবে তিনি প্রিজাইড করতে পারবেন না তাহলে সেটা ভাল কথা, এ কারুর আপত্তি নেই। কিন্তু তিনি মিটিং-এ উপস্থিত থাকতে পারবেন না বা ভোট দিতে পারবেন না, এরকম সিচুয়েসন যেন না হয়। অ্যাস্ ইফ দে ওয়ার অ্যাবসেন্ট ফ্রম দি মিটিং-এর আইনতঃ অন্য ব্যাখ্যা হতে পারে। আঞ্চলিক পরিষদে বা জেলা পরিষদে যে-সমস্ত মিটিং হয় তাদের ইন্টারপ্রেটেসনের উপর নির্ভর করবে। এটা রাখায় ভবিষ্যতে ঝঞ্ঝাট হতে পারে, কাজেই অনুরোধ করছি ওই কথাটা তুলে দিন। এ-কথা বলে এই বিল সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Prabodh Purkait:**

মাননীয় স্পীকারমহাশয়, এই হাউসে পশ্চিমবঙ্গ জেলা পরিষদ সংশোধনী বিল আন হয়েছে আমি সেটাকে সমর্থন করি। এতদিন কংগ্রেসী আমলে জেলা পরিষদের যে আইন রচিত হয়েছিল, তার মধ্যে আমরা দেখেছি জেলা পরিষদে এবং আঞ্চলিক পরিষদে যাঁরা সংখ্যাগরিষ্ঠতা অর্জন করতে পারতেন, তাঁদের ক্ষমতা যাতে অপ্রতিহতভাবে টিকে থাকে তারই ব্যবস্থা করা হয়েছিল এবং আঞ্চলিক পরিষদের বা জেলা পরিষদের প্রেসিডেন্ট বা ভাইস-প্রেসিডেন্ট যাঁরা নির্বাচিত হতেন তাঁদের বিরুদ্ধে যদি ন্যায়সঙ্গত, যুক্তিসঙ্গত বা আইনগত দিক থেকে কোন সুনির্দিষ্ট অভিযোগ থাকত তাহলেও তাঁদের সেই পদ থেকে অপসারণ করবার কোন সুযোগ ছিল না। কারণ, সেখানে নিয়ম ছিল তাঁদের বিরুদ্ধে অভিযোগ আনতে গেলে দুই-তৃতীয়াংশ সদস্য-সংখ্যা চাই এবং সেটা হলে তবেই তাঁদের বিরুদ্ধে নো-কন্ফিডেন্স আনা যেত। যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমি মনে করি এটা ঠিক জিনিস নয়। এইভাবে যদি আঞ্চলিক পরিষদের বা জেলা পরিষদের চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যানের অপসারণ করার বাধা থাকে তাহলে তাঁদের কোন সময়েই সেই পদ থেকে অপসারণ করা যাবে না। কিন্তু যুক্তফ্রন্ট সরকার সেখানে সংশোধনী প্রস্তাব এনেছেন যে, অর্ধেকের বেশী সংখ্যক সদস্য যদি জেলা পরিষদের প্রেসিডেন্ট বা ভাইস-প্রেসিডেন্টের বিরুদ্ধে অভিমত প্রকাশ করেন তাহলে তাঁদের বিরুদ্ধে নো-কন্ফিডেন্স মোসন আনা যেতে পারে। অর্থাৎ অর্ধেকের বেশী-সংখ্যক সদস্য যদি তাঁদের বিরুদ্ধে ভোট দেন তাহলে তাঁদের অপসারণ করা যাবে। এর মধ্য দিয়ে আমি মনে করি সাধারণ-মানুষ এবং তার সাথে সাথে আঞ্চলিক পরিষদে এবং জেলা পরিষদে যাঁরা সদস্য হয়ে এসেছেন তাঁদের সঠিক মতামতকে এবং ন্যায়সঙ্গত দাবীকে আমরা প্রতিষ্ঠা করতে পারব।

[3-20—3-30 p.m.]

আর এখানে একটি কথা বলা হয়েছে যে, আঞ্চলিক পরিষদ বা জেলা পরিষদের সভাপতি এবং সহ-সভাপতি, এদের কাউকে অপসারণ করতে গেলে যার বিরুদ্ধে অভিযোগ

আসবে তিনি সেই সভায় সভাপতিত্ব করতে পারবেন না। এই সাথে সাথে কংগ্রেস পক্ষ থেকে মাননীয় সভ্যরা সাহেব বলে গেছেন যে,—

provided that when a meeting is held to consider a motion of no-confidence against the Chairman or the Vice-Chairman, the Chairman or, as the case may be, the Vice-Chairman shall not preside over such a meeting and the provision of sub-section shall apply as if the Chairman or, the case may be, the Vice-Chairman was absence from such a meeting.

এখানে সাব-সেকশন কথাটা বলেছেন। অ্যাবসেন্স কথার মধ্যে এটা রাখা হোক—যাঁদের বিরুদ্ধে অভিযোগ তাঁরা ভোট দিতে পারবেন না বা উপস্থিতও থাকতে পারবেন না। কিন্তু পূর্বের আইনানুসারে দেখা যায় সাব-সেকসন ২-এর কথা বলা হচ্ছে—

the Chairman or in his absence the Vice-Chairman shall preside at a meeting of the Zilla Parishad and in the absence of both the Chairman and the Vice-Chairman the members present shall elect one from among themselves to be the president of the meeting.

সেখানে সেই দুজন যদি অনুপস্থিত থাকে তাহলে ঐ সাব-সেকসন ২ অনুযায়ী উপস্থিত সভাদের মধ্য থেকে একজনকে সভাপতি করে মোশনটা কার্যকরী করবার ব্যবস্থা করা হবে। এতদিন ধরে যে জেলা পরিষদ আইন রচিত হয়েছিল, তা মূলতঃ কায়েমী-স্বার্থ রক্ষা করবার জন্য। তাই ঠিকই আমাদের পশ্চিমবঙ্গ যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে মাননীয় মন্ত্রিমহোদয় উপযুক্ত সময়ে এবং ঠিকমতভাবে এই আইনের সংশোধনের জন্য এই হাউসে যে বিল উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো, আগামী দিনে পশ্চিমবঙ্গ জেলা পরিষদ আইন এবং পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের আমূল সংস্কার করবেন সামগ্রিক দৃষ্টিভঙ্গীর ভিত্তিতে, যার ফলে সুদূর পল্লীগ্রামের সাধারণ মানুষ প্রকৃত জনপ্রতিনিধিত্বমূলক ব্যবস্থার মধ্যে স্বায়ত্তশাসনের সুযোগ পায়।

**Shri Nitya Nanda Bhunjya:**

মাননীয় অধ্যক্ষমহোদয়, সরকারপক্ষীয় সদস্যবৃন্দের বক্তৃতায় একটি কথা মনে হচ্ছে, আমরা জানি পক্ষীকুলের মধ্যে একটা নিয়ম আছে, তারা বিভিন্ন ঋতুতে বিভিন্ন রব বিস্তার করে ঋতুকে স্বাগত জানায়। আজকে একটা পক্ষীর কথা মনে পড়ছে যে, ঋতুর নিয়ম ও ব্যতিক্রম বোঝে না। আপনার এই বিধানসভার অঙ্গণকে সে কা-কা রবে চীৎকার করে মুখর করে তুলছে। আজকে এখানে জেলা পরিষদ সংশোধন বিল উত্থাপিত হয়েছে। তার মধ্যে কোনটা ভাল কোনটা মন্দ সে সম্বন্ধে কোনরকম দৃষ্টিভঙ্গী না রেখেই—যেহেতু জেলা পরিষদ আইন বিগত কংগ্রেস সরকার করে গেছেন, তার সমালোচনায় মুখর হয়ে উঠলেন। এ পর্যন্ত কংগ্রেস গণতন্ত্রমত অ্যামেন্ডমেন্ট যেদিক থেকে এনেছিলেন যাকে এ'রাও স্বীকৃতি আজ দিচ্ছেন। যদি অর্ধাংশের কিছু বেশী সদস্য বা অর্ধাংশ সদস্য কোন চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যান, কোন প্রেসিডেন্ট বা ভাইস-প্রেসিডেন্টের বিরুদ্ধে কোন নো-কন্ফিডেন্স মোশন পাশ করেন, তাহলে সেটাকে ক্যারেড বলে গণ্য করতে হবে। যা এতদিন টু-থার্ড মেজরিটি ছিল, তা হাফ করবার দরুন গণতন্ত্রের যে পূর্ণ বিকাশ ঘটছে, সেটা সরকারপক্ষীয় সদস্যদের কাছে ভাল মনে হচ্ছে না। কারণ তাঁরা পিছিয়ে যাবার দিকে, এগিয়ে যাবার দিকে নয়। তাঁরা যেভাবে সমালোচনা করে পুরাতন দৃষ্টিভঙ্গী রেখেছেন, তাতে তাঁদের প্রগতিবাদী বলা যায় না। আমি নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে এই বিলটাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। তার একটিমাত্র কারণ হচ্ছে, এই জেলা পরিষদ আইনের মধ্যে আমি জনকল্যাণমূলক নীতি দেখেছি, তার ব্যবহার দেখেছি। যদি সরকারপক্ষের সদস্যদের মনের মধ্যে কোন কার্পণ্য থাকে এবং ক্ষোভ থাকে যে জেলা পরিষদ ভাল কাজ করেনি, তাহলে আমি তাঁদের সকলকে গঙ্গার পরপারে হাওড়া জেলা পরিষদের দিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করবো। হাওড়া জেলা পরিষদ বিভিন্ন স্থানীয় সমস্যার সমাধানের জন্য পরিকল্পনা নিয়ে এগিয়ে এসেছেন। যেগুলি বাস্তবিক দর্শনীয় বস্তু, যা অন্য কোন জেলা পরিষদ আজ গ্রহণ করেন নাই। তাঁদের পরিকল্পনার মধ্যে জল-সরবরাহের পরিকল্পনা অন্যতম। যে-সব

ডেরিলিক্ট টিউব-ওয়েল পড়ে আছে, সেই-সব ডেরিলিক্ট টিউব-ওয়েলগুলিকে চালু করবার জন্য বোরিং সেট, মিস্ত্রি ইত্যাদি নিজ তহবিল থেকে রাখা হয়েছে। তারা ডিস্ট্রিক্ট অফিসারের তত্ত্বাবধানে টিউব-ওয়েলগুলি রিসিঙ্কিং-এর ব্যবস্থা করছে। হাওড়া জেলা পরিষদ বিভিন্ন অঞ্চলে রাস্তাঘাট নির্মাণ করেছে। আরও অনেক-কিছু ভাল কাজ করেছে ও জনকল্যাণমূলক কাজ করেছে। আজ সরকারপক্ষ আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। গণতান্ত্রিক নির্বাচনের মধ্য দিয়ে জেলা পরিষদ, আঞ্চলিক পরিষদে সদস্যরা এসেছেন। যাঁরা এম,এল,এ, এম-এল,সি, ও এম,পি, আছেন, তাঁরাও স্ব-স্ব জেলা পরিষদের সদস্য আছেন। সকলপক্ষের সদস্যরা একত্রিত হয়ে কাজকর্ম করলে অনেক কিছু জনকল্যাণমূলক কার্য করা সম্ভব। জেলা পরিষদ তাঁদের কর্তব্য বুঝে নিয়ে গ্রামের অভাব-অভিযোগ ও সমস্যাদি উপলব্ধি করুন। জেলা পরিষদ যে আদর্শ ও নীতি গ্রহণ করেছে, তা সামগ্রিকভাবে বিচরা-বিবেচনা করে নূতন করে ঢেলে সাজান যেতে পারে সামগ্রিক-কল্যাণের কথা চিন্তা করে।

আর একটা কথা—প্রতিটা জেলা পরিষদে, আঞ্চলিক পরিষদে কিছু সরকারী কর্মচারী কনভেনর মেম্বার হিসেবে এসেছেন। তাঁরা মিটিং কনভিন না করে বহু মিটিং-এর কাজ তাঁরা ব্যাহত করছেন। হাওড়া জেলা পরিষদের যে স্ট্যান্ডিং কমিটি আছে, ইন্ডাস্ট্রি এ্যান্ড কো-অপারেটিভ স্ট্যান্ডিং কমিটি যে মিটিং করার কথা, তা ডিস্ট্রিক্ট অফিসারকে দেখছি প্রচুর মিটিং তিনি কনভেনর মেম্বার হিসেবে করছেন না; আসছেন না,ফলে কাজ ব্যাহত হচ্ছে। আঞ্চলিক পরিষদে দেখেছি, যে-সমস্ত সরকারী কর্মচারী মফঃস্বলে এস,ডি ও, যাঁরা জেলা পরিষদের সঙ্গে যুক্ত আছেন, সেই জেলা পরিষদের সরকারী কর্মচারীদের উপর এমন নির্দেশ জারী করা হোক, যার ফলে প্রত্যেক সরকারী কর্মচারী মিটিং কনভিন করবার দায়িত্ব পূর্ণভাবে গ্রহণ করেন। গণতান্ত্রিক পদ্ধতিতে যেভাবে সদস্যরা নির্বাচিত হয়েছেন, তাঁদের কাঁছে অনুরোধ প্রত্যেকটা কাজে তাঁরা নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে এগিয়ে আসুন এবং সরকারী সহযোগিতা নিয়ে কাজগুলি পূর্ণাঙ্গভাবে সম্পাদন করুন।

**Shri Biswanath Mukherjee:**

মাননীয় অধ্যক্ষমহাশয়, এটা সকলের জানা আছে যে, এই বিলের উদ্দেশ্য খুব সীমাবদ্ধ। কয়েকটি বিশেষ বিশেষ ধারা সংশোধন করা হয়েছে বিলের মধ্যে, তা খানিকটা সাবস্ট্যানসিয়াল বলা যেতে পারে। যেমন, চেয়ারম্যান বা ভাইস-চেয়ারম্যানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এলে, তিনি মিটিং-এ প্রিসাইড করতে পারবেন না। আর দ্বিতীয়, কত ভোটে তাঁদের অপসারিত করা যাবে, এই সূত্রে যা আলোচনা হয়েছে, তাতে স্বভাবতই সমগ্র জেলা পরিষদ আইন সম্বন্ধে এবং তার কার্যাবলী সম্বন্ধে আলোচনা হয়েছে। অনেকে বলেছেন এটা খুব গণতান্ত্রিক ইত্যাদি। আবার অনেকে বলেছেন এর খোল, নলচে সম্পূর্ণভাবে বদলে দেওয়া দরকার। আমি গতকাল বলেছি, সমগ্র পঞ্চায়েত-রাজের বিষয়টি আমাদের সরকার বিবেচনা করছেন, এবং পঞ্চায়েত-রাজ সংক্রান্ত আইনটা ভাল করে ভেবেচিন্তে দেখে, সে সম্বন্ধে প্রয়োজনীয় আইনের প্রস্তাব সরকারপক্ষ থেকে ভবিষ্যতে আসবে।

[3-30—3-40 p.m.]

জেলা পরিষদ সম্বন্ধে ব্যক্তিগতভাবে আমার নিজের কথা বলতে পারি যে, এই ধরণের পরোক্ষ নির্বাচন কোন স্বায়ত্তশাসনমূলক প্রতিষ্ঠানে ঘটিত হওয়া উচিত কিনা এটা একটা গুরুতর প্রশ্ন। জেলা পরিষদ আইনটার সবটাই পরোক্ষ নির্বাচনের উপর দাঁড়িয়ে আছে, এটা প্রিন্সিপলের দিক থেকে নীতিগতভাবে আমাদের দেশে চ্যালেঞ্জড হচ্ছে। কারণ সিলেক্ট কমিটিতে আলোচনা হয়েছে, তা হতে পারে, এই প্রিন্সিপলটা যদি আপনারা মেজরিটিতে চালু করেন, তারপরে বাদ-বাকী বিষয় নিয়ে অনেক কিছু আলোচনা হতে পারে, অনেক এগ্রিমেন্ট হতে পারে, ডিস-এগ্রিমেন্ট হতে পারে কিন্তু এই প্রিন্সিপলটা চ্যালেঞ্জড এবং সিরিয়াসলি ডিসপিউটেড। আমি ব্যক্তিগতভাবে মনে করি যার হাতে যথেষ্ট ক্ষমতা দেওয়া উচিত, দেওয়া এখনি যে হয়েছে তা নয়, তবে উচিত, এইরকম কোন স্বায়ত্তশাসনমূলক প্রতিষ্ঠান সেটা এত পরোক্ষভাবে নির্বাচিত হওয়া মোটেই উচিত না। কিন্তু সেটা আমার

ব্যক্তিগত মত। সরকার এই সমস্ত বিবেচনা করবেন। তাছাড়া চারটি থাক করা উচিত কিনা এই সমস্ত কথা আছে, আরো গুরুতর বিষয় আছে, সেই-সব আলোচনা করে নূতনভাবে আইনটা আনার চেষ্টা করা হবে। আপাততঃ এই সূত্রে জেলা পরিষদ সম্বন্ধে অনেক সমালোচনা হয়েছে, যেমন মেদিনীপুর জেলার নির্মাল্য বাগচী, এম,এল,সি, তাঁকে নাও। কিন্তু আমার দুঃখ এই যে, আমি একজন এম, এল, সি, মন্ত্রী হওয়ার আগে অন্ততঃ আমি মেদিনীপুর জেলা পরিষদের সভ্য হতে পারতাম, আমার আবার বিশেষত্ব হচ্ছে এই যে, যেহেতু দুজন বিশ্বনাথ মুখার্জী এম,এল,সি, আছেন, সেজন্য আইনতঃ কলকাতার পাশে আর একজন মেদিনীপুর, সুতরাং আমার নাম হচ্ছে বিশ্বনাথ মুখার্জী, এম,এল,সি, মেদিনীপুর, কিন্তু মেদিনীপুর জেলা পরিষদে এক বছরের মধ্যে আমার নামও খুঁজে পাচ্ছেন না, হয় নাম জেনেও না, তাঁরা কোনদিন আমাকে কোন নোটিশ করেননি, এখানে মন্ত্রী হওয়ার আগে ত ডাকেন নাই, এখন ত একেবারে কথাই না। সুতরাং নির্মাল্য বাগচী ত দূরের কথা, তিনি ওখানকার ডিভিশন থেকে ইলেক্টেড হয়েছেন মাত্র কিন্তু তিনি মেদিনীপুর জেলার লোক নন, সুতরাং তাঁকে কি করে ডাকবে? সেই-সব অনেক ব্যাপার আছে, তার মধ্যে যেতে চাই না। তবে চব্বিশ-পরগনা জেলা সম্পর্কে একটা আলোচনা উঠেছে যে, সেখানে প্রেসিডেন্টকে নমিনেশন করা হয়েছে। এখন এই বিষয়টা সত্যই খুব গুরুতর কারণ যিনি প্রেসিডেন্ট ছিলেন তিনি নির্বাচনে পরাজিত হওয়ার ফলে এখন প্রেসিডেন্ট কোনরকমে থাকতে পারেন না। গভর্নমেন্ট যদি নমিনেট করার দায়িত্ব গ্রহণ করে থাকেন তাহা নির্বাচন পরিচালনা করার দায়িত্ব গভর্নমেন্টেরই · গ্রহণ করা উচিত বলে আমার ধারণা, তবে আমি এখনি অফ-হ্যান্ড, এই বিষয় কিছু বলতে পারছি না, এই বিষয়ে চব্বিশ-পরগনা জেলা পরিষদের সঙ্গে পরামর্শ করে মন্ত্রিসভার সঙ্গে পরামর্শ করা প্রয়োজন। আর এ-বিষয় কোন মন্তব্য করতে চাই না। যে-সব দুর্নীতির কথা উঠেছে সেই দুর্নীতি হলে তার তদন্ত হওয়া উচিত এবং অপরাধী সাব্যস্ত হলে শাস্তি হওয়া উচিত। আমি একজন মন্ত্রী আমার বিরুদ্ধে যদি দুর্নীতির অভিযোগ উঠে তাহলে আমার সম্বন্ধে তদন্ত হওয়া উচিত এবং প্রমাণ হলে আমার শাস্তি হওয়া উচিত। যদি জেলা পরিষদের কর্মকর্তাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ থাকে তাহলে যাঁরা সেই অভিযোগ সম্বন্ধে জানেন তাঁরা দয়া করে সরকারের দৃষ্টি সেই বিষয়ে আকৃষ্ট করুন, খালি এইরকম একটা মন্তব্য করে নয়, সুনির্দিষ্টভাবে সরকারের কাছে অভিযোগ উত্থাপন করুন আমি সরকারের পক্ষ থেকে এই নিশ্চয়তা দিতে পারি যে, নিরপেক্ষভাবে যে-কোন কর্মকর্তা সম্বন্ধে এইরকম সুনির্দিষ্ট অভিযোগ আসবে আমরা সেটা নিয়মিতভাবে তদন্ত করবো, ধামা-চাপা দেবো না এবং তাতে যদি কেউ দোষী সাব্যস্ত হন তাহলে আইনতঃ তাঁর যে শাস্তি প্রাপ্য সেই শাস্তি তাঁকে দেওয়া হবে। দুটি বিষয়ে আমি যা বুঝেছি, একজন মাননীয় সদস্য শায়েদুল্লা সাহেব বলেছেন যে, টু-থার্ড মেজোরিটি ব্যবস্থা পালটে দিয়ে এখানে সিংগিল মেজোরিটি বলা হচ্ছে কিন্তু এই আইনে বহু ধারা আছে যেখানে টু-থার্ড মেজোরিটি ব্যবস্থা আছে সেটা তাহলে অসঙ্গত হয়ে যায়। সেখানে আমি শায়েদুল্লা সাহবকে বলতে চাই এটা খুব সীমাবদ্ধ উদ্দেশ্য নিয়ে এই বিলটা হয়েছিল, সেই স্কোপের মধ্যে বিলটা আনা হয়েছে। সেইজন্য অন্য জিনিস আনা হয়নি তবে আইনটা যখন ভাল করে বিচার-বিশ্লেষণ করে বদলান হবে তখন কোথায় কোথায় টু-থার্ড-এর ব্যাপার আছে না আছে সেটা আমরা দেখবো এবং সেটাও যতদূর সম্ভব সিংগিল মেজোরিটি হওয়া উচিত তারও আমরা ব্যবস্থা করবো। এখন অর্ডিনেন্স যা ছিল তার থেকে একটা-মাত্র পরিবর্তন আমরা এই বিলে করেছি, সেটা হল, এই অর্ডিনেন্সে ছিল যে, মূল আইনে আছে যে, দু-এর তিন অংশতে যদি নো-কন্ফিডেন্স মোশন পাশ হয় তাহলে স্যাল, তাহলে চেয়ারম্যান অথবা ভাইস-চেয়ারম্যান রিমুভড্ হবেন, আর দু-এর তিন অংশের কমে যদি পাশ হয় তাহলে মে, গভর্নমেন্ট ইচ্ছা করলে তাঁদের সরাতে পারেন, নাও সরাতে পারেন। কিন্তু মূলে আইনে ছিল না যে, দু-এর তিনের কম হলে হতে পারে কিন্তু অর্ধেকের কম হলেও কি হতে পারে? এটা একটা স্কোপ ছিল মূল আইনের ব্যাখ্যায়, এর জন্য অর্ডিনেন্স এনেছিল প্রাক্তন কংগ্রেস গভর্নমেন্ট যে, না দুই-তৃতীয়াংশের কম কিন্তু অর্ধেকের বেশী যদি হয় তাহলে সেটা "মে", আর দুই-তৃতীয়াংশের

বেশী যদি হয় তাহলে সেটা "স্যাল"। পরিবর্তন যেটা আমরা এই বিলে করেছি সেটা হল এই যে, অর্ধেকের বেশী সদস্য যদি তার বিরুদ্ধে ভোট দেয় তাহলে "স্যাল", তাহলে তিনি রিমুভড্ হবেন, গভর্নমেন্টের কোন ডিসক্রিশন থাকবে না। অর্ডিনেন্সের সঙ্গে বিলের ঐখানে পরিবর্তন। এটা খুব গুরুতর পরিবর্তন, যদিও দেখতে খুব ছোট। কারণ আমরা গভর্নমেন্ট, এই ক্ষমতা হাতে রাখবো কি না বা গভর্নমেন্টের এই ক্ষমতা হাতে রাখা উচিত কি না যে, মেজোরিটি যখন চাচ্ছেন না প্রেসিডেন্টকে বা ভাইস-প্রেসিডেন্টকে তখন আমরা গভর্নমেন্ট হাতে ক্ষমতা রাখছি যে, আমরা ইচ্ছা করলে আমরা তাঁকে রাখতে পারি, ইচ্ছা করলে তাঁকে সরিয়ে দিতে পারি, এর ভিতরে দলীয় স্বার্থ-সিদ্ধির ব্যাপার ঘটে এবং যত রকমের দুর্নীতি এর ভিতর দিয়ে আসে। সুতরাং এটা সোজাসুজি আমরা করে দিয়েছি। তবে একটা কথা উল্লেখ করা দরকার যে, শান্তনাম কমিটির মত ছিল দুই-তৃতীয়াংশের কম হলে সরান আদৌ উচিত নয়, তা না হলে অনবরত সরাবে। কিন্তু আমরা তাঁদের প্রতি কোন অশ্রদ্ধা না দেখিয়েও এ-কথা মনে করছি যে একটা কমিটিতে, একটা জেলা পরিষদে যে প্রেসিডেন্ট বা যে ভাইস-প্রেসিডেন্ট অর্ধেকের বেশী লোকের কন্ফিডেন্স হারিয়েছেন, তিনি কি করে কাজ করবেন একমাত্র গা-জোয়ারি ছাড়া? কারণ তাঁকে ত প্রত্যেকটি প্রস্তাবে হারতে হবে। তিনি কি করে গায়ের জোরে কাজ করবেন? সুতরাং অর্ধেকের বেশী হলেই তাঁকে ছেড়ে দিতে হবে। আর একটা ব্যাপারে প্রশ্ন উঠেছে "এ্যাজ ইফ" বলে যেখানে আমরা দিয়েছি, সে সম্বন্ধে। সেখানে আমি মাননীয় সদস্যদের আশ্বস্ত করছি যে, "এ্যাজ ইফ দে ওয়ার নট প্রেজেন্ট, এটা দেওয়ার মানে এই নয় যে, তাঁদের ভোট দেওয়ার অধিকার থাকবে না বা আলোচনায় যোগদান করবার অধিকার থাকবে না। আপনারা যদি মূল ধারাটা ভাল করে পড়ে দেখেন, যেখানে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তাহলে দেখবেন যে, সেখানে পরিষ্কার বলা আছে চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান যদি মিটিং-এ উপস্থিত থাকেন তাহলে তাঁরাই প্রিসাইড করবেন, চেয়ারম্যান থাকলে চেয়ারম্যান প্রিসাইড করবেন, চেয়ারম্যান না থাকলে ভাইস-চেয়ারম্যান প্রিসাইড করবেন, তাঁরা দু'জনে যদি না থাকেন তাহলে ওখানে লাস্ট ক্লজে আছে যে, যে-কোন মেম্বার প্রিসাইড করতে পারেন। এখন আপনি বলছেন যদি তাঁদের বিরুদ্ধে নো-কন্ফিডেন্স আসে তাহলে তাঁরা প্রিসাইড করবেন না। তাহলে অর্ডিনেন্সের ধারার সঙ্গে সেটা মেলান কি করে? একমাত্র এই ক্লজকে যুক্ত করে মেলান যায় "এ্যাজ ইফ দে ওয়্যার নট প্রেজেন্ট এ্যাট দি মিটিং"। কিন্তু তার মানে মোটেই হতে পারে না যে, তাঁদের ভোট দানের অধিকার নেই বা আলোচনায় যোগদানের অধিকার নেই। কারণ এটা শুধুমাত্র প্রিসাইড করার ব্যাপারে, সভাপতিত্ব করবার সংক্রান্ত সংশ্লিষ্ট এই ধারা এবং সেখানে লাস্ট ক্লজটা এফেক্টিভ করার জন্য এই ভাষা দেওয়া হয়েছে এবং ভাষা দেওয়া ছাড়া আর কোন উপায় নেই। যে-সমস্ত সদস্য এটা ডিলিট করার কথা বলেছেন, আমি তাঁদের অনুরোধ করছি এটা ডিলিট করলে খুব মুশকিল হয়ে যাবে আইনের দিক থেকে খারাপ হয়ে যাবে, তাহলে হয় ত এটা এফেক্টিভ হবে না। অতএব এই আশঙ্কা করার কোন কারণ নেই যে, তাঁদের ভোট দেওয়ার অধিকার বা আলোচনায় যোগদান করার অধিকার থাকবে না। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Biswanath Mukherjee that the West Bengal Zilla Parishads (Amendment) Bill, 1967, be taken into consideration was then put and agreed to.

*Clause* 1

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

[3-40—3-50 p.m.]

*Clause* 2

**Shri Bankim Chandra Sasmal:**

মাননীয় স্পীকার-মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়ের বক্তৃতার পর আমি আমার সংশোধনী প্রস্তাব তুলছি না তবে সাধারণভাবে দুই-একটি বক্তব্য রাখছি। এখানে মন্ত্রিমহাশয়

লেছেন, জেলা পরিষদ আইনে যথোচিত ব্যবস্থা আছে প্রেসিডেন্ট এবং ভাইস-প্রেসিডেন্ট-এর অধিকার পরিচালনা করার। অনেক সময় দলবদ্ধ হয়ে মতলববাজেদের একটি গ্রুপ উইদিন গ্রুপ যদি সৃষ্টি হয় তাহলে তারা সর্বদাই চেষ্টা করে কতকগুলি লোককে সংগ্রহ করে নিয়ে কাজ অচল করে দেওয়ার জন্য। এইরকম ব্যবস্থা যাতে না হয় তার জন্য কোন কিছু ব্যবস্থা আইনে রাখা দরকার কিনা সেটা মাননীয় মন্ত্রিমহাশয় চিন্তা করবেন। বিশেষ করে যাঁরা আজকে জেলা পরিষদে এসেছেন সবাই জনপ্রতিনিধি, তাই তাঁদের হাতে ক্ষমতা দিতে দোষ কি? একটা কথা উঠেছে ডাইরেক্ট ইলেকশন হবে না ইনডাইরেক্ট ইলেকশন হবে—আমি বলছি যে, একটা ব্যবস্থা যখন আছে ইনডাইরেক্ট ইলেকশন-এর তখন আমি মনে করি সব জায়গায়ই তা থাকা উচিত। যদিও এখানে অনেক সদস্য আশংকা প্রকাশ করেছেন যে, জেলা পরিষদ বা আঞ্চলিক পরিষদের যে ক্ষমতা দেওয়া হয়েছে এবং আঞ্চলিক পরিষদের প্রেসিডেন্টকে যে-সব কাজের ভার দেওয়া হয়েছে তাতে সেখানে এম.এল.এ.-দের কাজকর্ম অনেক কমে গিয়েছে। এম. এল. এ.-দের পাওয়ার বা কর্তৃত্ব বিশেষ নাই। আজকে পল্লীঅঞ্চলে—তার অর্থনৈতিক ব্যবস্থার বুনিয়াদকে দৃঢ়তর করবার জন্য তার উন্নয়নমূলক কাজের জন্য অনেক গুরুদায়িত্ব আজকে আঞ্চলিক পরিষদের প্রেসিডেন্ট-এর উপর দেওয়া হয়েছে—আজকে দেখা যাচ্ছে, যাঁরা সরকারী আসনে আছেন, এর আগে জনকল্যাণমূলক কাজে সংশ্লিষ্ট ছিলেন না, তাই তাঁরা ঐসব পদে যেতে পারেন নাই। আজকে কংগ্রেসের লোক অধিকাংশ জায়গায় আছেন বলে তাঁদের হিংসা হচ্ছে। কিন্তু আমি বলব, তাঁরা এইভাবে দেশের আবহাওয়া বিষাক্ত না করে যখন তাঁরা পদাধিকার-বলে জেলা পরিষদে এসেছেন তখন তাঁরা নিশ্চয়ই এই সংস্থাকে আরও শক্তিশালী করে তুলুন। পল্লীঅঞ্চলে যে ডিসেন্ট্রালাইজ সরকারী ক্ষমতা এসেছে তার সদ্ব্যবহার করতে হবে। মহাত্মা গান্ধী বলেছিলেন যে, আমাদের দেশ এত দরিদ্র যে এম.এল.এ. নির্বাচন ইনডাইরেক্ট ইলেকশন হলে ইলেকশনের জন্য যে খরচ হয় তার বেশ কিছু টাকা-পয়সা বাঁচবে। এই সমস্তগুলি চিন্তা করার দরকার। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

*Clauses 3 to 13 and Preamble*

The question that clauses 3 to 13 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Biswanath Mukherjee:** Sir, I beg to move that the West Bengal Zilla Parishads (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

**Shri Narayan Chandra Chaudhuri:**

মাননীয় স্পীকার-মহাশয়, এই যে জেলা পরিষদ সংশোধনী বিল এসেছে এবং যেটি আজকে পাশ হতে চলেছে—এটাতে অত্যন্ত প্রয়োজনীয় সংশোধনী আছে এবং মন্ত্রিমহাশয় পরিষ্কার করে তাঁর বক্তব্য বলেছেন এবং তারপর আমার আর বিশেষ কিছু বলার নাই। এর আগে আমাদের শ্রদ্ধেয় বন্ধু বৈদ্যনাথবাবু এবং আব্দুস সাত্তার সাহেব কতকগুলি বিষয় বলেছেন সেগুলি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবে আশা করি। আরেকটি কথা সেটি হচ্ছে জেলা পরিষদের যে-সমস্ত প্রাপ্য টাকা সেটা ঠিক মার্চ মাসের মধ্যে পুরাপুরি দেওয়া হয়নি, সেদিকে লক্ষ্য রাখবেন। আরেকটি কথা বলতে চাই, পঞ্চায়েত যে অ্যাক্ট হয়েছে এবং জেলা পরিষদ যে অ্যাক্ট হয়েছে, এই দুটো অ্যাক্ট ইন্টিগেটেড হয়নি। একটা অ্যাক্ট আগে হয়েছে এবং আরেকটা অ্যাক্ট পরে হওয়ার জন্য অনেক রকমের ল্যাকুনা থেকে গেছে। মন্ত্রিমহাশয় বলেছেন যে, আমরা দুটো অ্যাক্ট একসঙ্গে দেখব। আমি বলব যে, এই দুটো ইন্টিগ্রেশনের যেন ব্যবস্থা করা হয়।

সাহেদুল্লা সাহেব যে কথা বলেছেন, তাঁর কাছ হতে আমি অবশ্য তা আশা করিনি, তিনি যা বলেছেন তা ভুল তথ্যের উপর নির্ভর করে বলেছেন। তিনি কুড়মুনের গাজন-মেলা উপলক্ষ্য করে বলেছেন, আমরা নাকি পঞ্চায়েতকে কোন লাইসেন্স দিইনি। তাদের কোন

জায়গা নেই, জায়গা না থাকলে আকাশের উপরে মেলা করা যায় না। জেলা পরিষদের রাস্তায় মেলা করতেন, জেলা পরিষদের পারমিশন না নিয়ে তাঁরা যদি লাইসেন্স চান কি করে ব পাবেন কি করে তা আপনারা ভেবে দেখবেন। আর একটা কথা তিনি বলেছেন—বেঙ্গল রুরাল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৩০-তে চালু হয়েছে এবং স্কুল-বোর্ডকে জেলা পরিষদের স্ট্যান্ডিং কমিটি হিসাবে ধরা হয়েছে। জেলা পরিষদের এখন বিশেষ কিছু করবার নেই তিনি আর একটি মারাত্মক মন্তব্য করেছেন, কংগ্রেস নাকি বেঙ্গল প্রাইমারি এডুকেশনের বিরোধিতা করেছে। আমার একটা গল্পের কথা মনে পড়ল। গুরুমহাশয়ের কাছে ছাত্র পড়ছেন, পড়তে পড়তে দেখা গেল গুরু বলছেন—কশ্চিৎ কান্তা। ছাত্র বলছেন—স্যার, কান্ত তাহলে কশ্চিৎ বলছেন কেন? গুরুমহাশয় বললেন শুন, আরও আছে—কশ্চিৎ কান্তা বিরহ-বিধুর। কোন জিনিস ডাইরেক্ট ফ্রম দি কনটেক্সট হলে কি রকম হয় দেখুন—তারপরে আরও যে আছে তা বুঝা উচিত। আমি দেখেছি অনেকে আলোচনার সময় দুর্নীতির কথা বলেছেন দুর্নীতির কথা যখন সরকারপক্ষের মুখে শুনছিলাম তখন আমার সেই গদাধরচন্দ্র কবিরাজের কথা মনে পড়ছিল। সব ব্যাপারেই তার প্রেস্‌ক্রিপশন ছিল হরিতকী চূর্ণ। এখন একজনের গরু হারিয়েছে। কবিরাজ গদাধরচন্দ্র তাকে বললেন—হরিতকী চূর্ণ খাও। লোকটি হরিতকী চূর্ণ খেয়েছে। ভোর-রাত্রে তার পায়খানা পেয়েছে, বাঁশবনে উঠে গিয়ে বসেছেন। শুনতে পেলেন একটা খস্‌-খস্‌ শব্দ। পিছন ফিরে দেখলেন তাঁরই গরু গাছের পাতা চিবুচ্ছে। বাস, গরু মিলে গেল ওই হরিতকী চূর্ণের জন্যই। আবার একবার দুই রাজার যুদ্ধ। এক রাজাকে কবিরাজ উপদেশ দিলেন সব সৈন্যদের হরিতকী চূর্ণ খাইয়ে দাও, যুদ্ধে জিতে যাবে। তাই করা হল। ভোর-রাত্রে রাজার সৈন্যরা হাজারে হাজারে সব গিয়ে বসল মলত্যাগ করতে। অন্য রাজার দলবল এটা দেখে ভাবল, তাই তো, যার এত সৈন্য এক-সঙ্গে পায়খানায় যায় তার দলে কত সৈন্যই না আছে। সুতরাং তারা ভয়ে আর যুদ্ধ না করে সরে গেল। সবই ওই হরিতকী চূর্ণের ফল। তাই বলছি কংগ্রেসকে কি করে ভাগাতে হয়, না ওই দুর্নীতির কথা হরিতকী চূর্ণের মত ব্যবহার করে।

আমাদের মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন, স্পেসিফিক কেস দিন এবং সে সম্বন্ধে তদন্ত করে যদি কেউ দোষী সাব্যস্ত হয় তাকে শাস্তিভোগ করতে হবে। সে তো ভাল কথা। তা না করে যদি যে-কোনভাবে গদাধর কবিরাজের হরিতকী চূর্ণের ব্যবহার করেন তাঁহলে আর কি বলার আছে। আপনি, স্যার, এই হাউস-এর ডিগনিটি মেনটেন করবেন—দেখবেন যে সাবজেক্ট-এর উপরে আলোচনা হচ্ছে যেন তার উপরেই আলোচনা চলে।

দুর্নীতির কথা বলেছেন শ্রীকৃষ্ণপদ হালদার। তাঁর বিরুদ্ধে আমি বলতে চাই না। তাঁর দলের বিরুদ্ধেও কিছু বলতে চাই না। আমার কেন্দ্রের যিনি বামপন্থী কম্যুনিস্ট পার্টির প্রার্থী ছিলেন তাঁর প্রস্তাবক ধাত্রীগ্রামে চাল পাচার করতে গিয়ে হাজতবাস করেছেন এবং আর একজন প্রস্তাবক, তিনি নিজের পিতাকে প্রহার করার জন্য তাঁর বিরুদ্ধে এফ, আই, আর হয়েছে। আমি এই দুটো দৃষ্টান্ত রাখলাম। আরও পরে দেব। এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

[3-50—4-15 p.m.]

**Shri Amalesh Chandra Majumdar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে নারায়ণবাবু স্কুলবোর্ড সম্পর্কে যে তথ্য পরিবেশন করলেন সে সম্বন্ধে আমার একটিমাত্র কথা আপনার মারফৎ তাঁর কাছে জিজ্ঞাস্য আছে। ১৯৩০ সালের প্রাইমারি এডুকেশন অ্যাক্ট অনুসারে কি স্কুলবোর্ড চলছে? উনি বললেন সেই ভাবেই নাকি চলছে। সেখানে একটা কথা বলছি যে, স্কুলবোর্ডের আইন অনুসারেই কি চলছে? যে বেসিক স্কুলগুলি আছে সেগুলি কি ঐ স্কুলবোর্ডের আইন অনুসারে চলছে?

**মিঃ স্পীকারঃ** উনি যা বলেছেন বলেছেন।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার:** না স্যার, সমস্ত জিনিস হয়নি—উনি ভুল তথ্য পরিবেশন করেছেন। যেমন সমস্ত স্কুলবোর্ড নিয়ে একটা কো-অর্ডিনেসন কমিটি, একটা সেন্ট্রাল কমিটি এর মধ্যে করার কথা ছিল সেটা আজ পর্যন্ত চালু করা হয়নি।

**মিঃ স্পীকার:** আপনি জেলা পরিষদ সম্বন্ধে বলুন।

**শ্রীনারায়ণ চৌধুরী:** স্যার, আমি এখানে ভুল তথ্য পরিবেশন করিনি। আমি এখানে শুধু এইটুকু জানিয়েছি যে, বেঙ্গল রুরাল প্রাইমারি এডুকেসন অ্যাক্ট, ১৯৩০, পুরোপুরি চালু আছে।

**মিঃ স্পীকার:** ঠিক আছে, বসুন।

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমার শুধু একটু ভুল হয়ে গিয়েছিল সেটুকু বলবার আছে। বৈদ্যনাথবাবু টাকার কথা তুললেন। টাকার ব্যাপারে সকলেই বোঝেন। আর দ্বিতীয়তঃ হচ্ছে এ্যাকাউন্ট সম্বন্ধে রুলস্ পরিবর্তনের কথা বলেছেন যে, ব্রিটিশ সরকারের আমলের জিনিস চলে আসছে। নিশ্চয় এগুলি সব ভেবে দেখা দরকার। আমি ডেফিনিট কিছু বলছি না। আমার আর কিছু রিপ্লাই দেবার নেই। আমি এটা হাউসের কাছে রাখছি।

The motion of Shri Biswanath Mukherjee that the West Bengal Zilla Parishads (Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

*(At this stage the House was adjourned for 20 minutes)*

*(After adjournment)*

[4-15—4-25 p.m.]

### The Calcutta Municipal (Second Amendment) Bill, 1967

**Shri Somnath Lahiri:** Sir, I beg to introduce the Calcutta Municipal (Second Amendment) Bill, 1967.

(Secretary read the title of the Bill)

**Shri Shibdas Ghatak:**

মিঃ স্পীকার, স্যার, অন এ পয়েন্ট অফ পাবলিক ইমপর্টেন্স—আসানসোল থেকে খবর পেলাম যে, অত্যন্ত জলাভাব চলেছে—সিতারামপুর ও মামুদপুরে গরু ঘোষ মানুষ জল পাচ্ছে না। সেখানে মহামারি হবার সম্ভাবনা আছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, পর-পর দুই বৎসর খরা হবার দরুন আসানসোল মহকুমার এমনই ড্রাই, সেখানে ইমিডিয়েটলি জলের কিছু ব্যবস্থা করা দরকার। একেই খাদ্যাভাব তার উপর জলাভাব হলে এখানকার অবস্থা অত্যন্ত সঙ্কটজনক হবে। যদি এ-বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রী ও খাদ্যমন্ত্রী একটা ব্যবস্থা না করেন তাহলে অদূর-ভবিষ্যতে এখানে মহামারী হতে পারে।

**Mr. Speaker:** The Hon'ble Minister may now make a statement required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Shri Somnath Lahiri:** Sir, the budget estimates for the year 1966-67 as adopted by the Corporation of Calcutta not being quite in keeping with the provisions of the Calcutta Municipal Act, 1951, could not as a whole be effective. The absence of an effective budget was bound to react

adversely upon the civic administration. No step, however, could be taken by the State Government so long as its hands were stayed by an order of injunction passed in a case over the matter pending before the Calcutta High Court. After the disposal of the case when several months of the year referred to above had already passed, Calcutta Municipal (Amendment) Ordinance, 1966 (West Bengal Ordinance IX of 1966), was promulgated on the 16th August, 1966 but no Bill to replace the Ordinance was, however, introduced in the session of the Legislature held after the promulgation of the said Ordinance. After the session of the Legislature was over, Calcutta Municipal (Second Amendment) Ordinance, 1966 (West Bengal Ordinance No. XVII of 1966), was promulgated on the 3rd October, 1966.

Sir, I beg to move that the Calcutta Municipal (Second Amendment) Bill, 1967, be taken into consideration.

স্যার, বিল সম্বন্ধে আলোচনার পূর্বে সদস্যদের অবগতির জন্য এই বিলের পশ্চাদভূমি একটু বর্ণনা করা দরকার। বাড়ী বা বস্তীর উপর কোলকাতা কর্পোরেশনের কন্সোলিডেটেড রেট ধার্য হয়, সেই বাড়ী ও জমির এ্যানুয়াল ভ্যালুয়েসনের উপর। কিন্তু রেটটা সবক্ষেত্রে সমান নয়। হার এইরকমঃ

১,০০০ টাকা পর্যন্ত--১৫ পারসেন্ট।

১,০০০ টাকার উপর থেকে ৩,০০০ টাকা পর্যন্ত—১৮ পারসেন্ট।

১২,০০০ টাকা পর্যন্ত—২২ পারসেন্ট।

তার উপরে—২৩ পারসেন্ট।

এই যে উপর-দিকে গ্রাজুয়েটেড রেট এই উদ্দেশ্য নিশ্চয়ই এই যে, বেশী দামী সম্পত্তির মালিক—যাদের টাকা আছে—তাদের যেন অপেক্ষাকৃত চড়া হারে কর দিতে হয়। কিন্তু বস্তিবাড়ীর বেলায় শুধু বাড়ীর মালিকের জমিটাই হিসাবে ধরা হয় না গোটা বস্তিতে মোট যে জমি সেটাকেই ভ্যালুয়েসনের ভিত্তিতে ধরা হয়। কোন বস্তির জমিই দশ কাঠার কম নয়। ফলে বস্তির রেট-এর হার প্রায় সব সময়ই সর্বোচ্চ হারে পেঁাছে যায়—১৩ তলা অট্টালিকা আর গরীবের বস্তি উভয়েই সর্বোচ্চ হারে ট্যাক্স বহন করে। সে যাইহোক, কি বাড়ী কি বস্তি সব-ক্ষেত্রেই কর্পোরেশন আইন অনুসারে কর্পোরেশন নিজে এ্যানুয়াল ভ্যালুয়েসনের শতকরা ২৩ পারসেন্ট পর্যন্ত রেট ধার্য করতে পারেন। ৩,০০০ টাকার উপর ভ্যালুয়েসনের জন্যে তার চেয়েও বেশী হারে শতকরা ৩৩ পারসেন্ট পর্যন্ত ট্যাক্স নেওয়া যেতে পারে, কিন্তু সে সিদ্ধান্ত কর্পোরেশন নিজে নিতে পারবেন না, তার আগে সরকারের অনুমতি নিতে হবে। কিন্তু কর্পোরেশন গত বছর (অথাৎ ১৯৬৬-৬৭ সালে) বাজেট তৈরি করার সময় ৩৩ পারসেন্ট পর্যন্ত রেট ধার্য করে বাজেট তৈরি করেন। তাঁদের মত বোধ হয় এই ছিল যে, বাজেট তৈরি করার আগে সরকারের অনুমতি নিতে হবে—আইনের অর্থ এই নয়। কিন্তু পূর্বেকার চেয়েও চড়া-হারে আপার স্ল্যাবে রেট ধার্য করলে বস্তির চড়া রেট আরো চড়ে যাবে এবং তাহলে ভীষণ প্রতিবাদ হবে এ আশঙ্কাও বোধ হয় তাঁদের মনে ছিল। সেজন্য তাঁরা সব বস্তির রেট ১৮ পারসেন্ট ধরে বাজেট তৈরি করেন। এটা যে সম্পূর্ণ বে-আইনী তা নিশ্চয়ই তাঁদের অজানা ছিল না। কারণ মিউনিসিপ্যাল আইন সংশোধন না করে বস্তির রেট বদলানো যায় না। হয় তো তাঁদের মনে আশা ছিল যে, কর্পোরেশনও কংগ্রেস মালিক সরকারেও তাই। সুতরাং সরকার তাঁদের বে-আইনী কাজকে আইনসঙ্গত করে দেবেন।

কর্পোরেশনের বে-আইনী বাজেটের ফলে ট্যাক্স আদায়ও বে-আইনী হয়ে যেতে পারে এ আশঙ্কায় তখনকার সরকার একটি অর্ডিন্যান্স জারী করেন যাতে কর্পোরেশনের বাজেট বাতিল করে দিয়ে সরকারই ঐ বাজেটের প্রয়োজনীয় রদ-বদল করিয়ে দিতে পারেন এবং সেই পরিবর্তিত বাজেটই বছরের গোড়া থেকে [illegible] বাজেট বলে গণ্য হয়। অর্ডিন্যান্স-এ

তাঁরা আরো একটি ধারা যোগ করেন। মামলা-টামলার কারণে কোন্ বছরের বাজেট-নির্ধারিত রেট বা ট্যাক্স যদি প্রয়োগ করা না যায় তাহলে সে বিষয়ে নিষ্পত্তি না হওয়া পর্যন্ত তার আগের বছরের রেট ও ট্যাক্স চালু থাকবে। এই ধারা তার মধ্যে রাখা হয়। এই অর্ডিন্যান্স-বলে সরকার কর্পোরেশনের বাজেট যেভাবে সংশোধিত করে মঞ্জুর করে দেন সেই বাজেট অনুসারেই গত বছর কর্পোরেশনের কাজ পরিচালিত হয়। অর্ডিন্যান্স জারী করার পর পরবর্তী বিধানসভার অধিবেশনে সেটি আইনে পরিণত করা উচিত ছিল কিন্তু কংগ্রেস সরকার তা করেননি। বিধানসভার অধিবেশনে আইন পাশ না করিয়ে অধিবেশন শেষ হবার পর আগেকার অর্ডিন্যান্স-এর বিষয়বস্তুকেই একটি নূতন অর্ডিন্যান্সরূপে চালু করেন। আমার মতে তাঁদের এই কাজকে আইনের ভাষায় "এ ফ্রড অন দি কনস্টিটিউসন" বলা যেতে পারে। কি কেন্দ্র, কি অন্য কোন প্রদেশে সংসদীয় ইতিহাসে এরকম অন্যায়ের নজীর পাওয়া যায় না। কিন্তু যেহেতু সেই অর্ডিন্যান্স-এর বিধান অনুসারে গত বছরের কর্পোরেশনের কাজকর্ম হয়ে গেছে কাজেই এখন সেই অর্ডিন্যান্স-এর বিষয়বস্তুকে আইনে পরিণত না করলে এক বছরের সমস্ত কাজকর্ম বাতিল হয়ে যাবে এবং একটা সঙ্কটজনক অচলাবস্থা সৃষ্টি হবে। সেজন্য বর্তমান সরকারকে বাধ্য হয়েই এই বিল পেশ করতে হচ্ছে। কংগ্রেস সরকার যখন অর্ডিন্যান্সের ক্ষমতা প্রয়োগ করে কর্পোরেশনের বে-আইনী বাজেটকেই প্রায় সম্পূর্ণরূপে আইনসঙ্গত করে দেন তখন কিন্তু বস্তির রেট ১৮ পারসেন্টে নামিয়ে আনার সিদ্ধান্ত নাকচ করে দেন। ফলে বস্তিবাসীরা আগেকার চেয়েও চড়া-হারে রেট দিতে বাধ্য হয়। কিন্তু কর্পোরেশন কর্তৃক ধার্য সর্বোচ্চ রেট অর্থাৎ ৩৩ পারসেন্ট, সেটাকে কমিয়ে সরকার ৩০ পারসেন্ট করে দেন। ফলে বড় বড় বাড়ীর মালিকরাই প্রধানত লাভবান হন। কর্পোরেশনের রেট, পরিচালনা, নাগরিক সুখ-সুবিধার ব্যবস্থা, আমদানী ইত্যাদি সমস্ত বিষয় সম্পর্কেই সুচিন্তিতভাবে কর্পোরেশন আইন সংশোধন করার প্রয়োজন আছে বলে আমাদের সরকার মনে করেন। কিন্তু সেই আইনের খসড়া তৈরি করতে সময় লাগবে। আমরা আশা করি আগামী অধিবেশনে সেরকম বিল উপস্থিত করতে পারবো। কিন্তু বস্তির রেট সম্বন্ধে যে অন্যায় করা হয়েছে সেটা আমরা এই বিলেই কিছু পরিমাণ সংশোধন করে বস্তির রেট ১৮ পারসেন্ট প্রস্তাব করেছি। এটা আরও কমানো যেতে পারে কিনা তা আমরা ভবিষ্যতে চিন্তা করে দেখবো। কর্পোরেশনের কংগ্রেস ও কংগ্রেস-বিরোধী সকল পক্ষই ১৮ পারসেন্ট-এ এক-মত বলে আমরা আপাততঃ ১৮ পারসেন্ট ধার্য করেছি। এতে প্রায় সকল ক্ষেত্রেই বস্তির রেট কমবে এবং কোন ক্ষেত্রেই ১৯৬৫-৬৬ সালের চেয়ে বাড়বে না, কারণ কোন বস্তিই ১৮ পারসেন্ট-এর নীচে পড়ে না। গত বছর অর্ডিন্যান্স অনুযায়ী আদেশ-বলে কর্পোরেশন থেকে বস্তির রেট বিল অবশ্য চড়া হারেই তৈরি করা হয়েছে। কিন্তু কর্পোরেশন আমাদের জানিয়েছেন, সেই বিলের মাত্র দুই কোয়ার্টার ছাড়া হয়েছে, দুই কোয়ার্টার এখনও ছাড়া হয়নি। এখন আমাদের এই বিল পাশ হলে বাকী দুই কোয়ার্টারের বিলে প্রয়োজন-মত অ্যাডজাস্টমেন্ট করা যাবে, ফলে বস্তিবাসীরা গোটা ১৯৬৬-৬৭ সালের রেটেই ১৮ পারসেন্ট হিসাবে দিতে পারবেন। বস্তিবাসী মেহনতী মানুষ এই প্রাসাদ-নগরী কলকাতার সৃষ্টিকর্তা।

[4-25—4-35 p.m.]

অথচ তারাই প্রায় সকল রকম সুখসুবিধা থেকে বঞ্চিত, তার উপর সর্বোচ্চ ট্যাক্সের হারে উৎপীড়িত। জমির মালিকরা ট্যাক্সের একটা অংশ বহন করেন বলে আইনে লেখা আছে সত্য কিন্তু অধিকাংশের ক্ষেত্রে সেটা গল্পমাত্র। বেশীর ভাগ ক্ষেত্রেই ট্যাক্সের দায়টা বহন করতে হয় ঘরের মালিক ও ভাড়াটিয়াদের। এতদিনের কংগ্রেসী রাজত্বে বস্তিবাসীর বোঝা লাঘব হওয়ার পরিবর্তে বরং বাড়ান হয়েছে। আজ যে সেই অন্যায়ের অন্ততঃ আংশিক প্রতিবিধান করে এই বিল আমরা আনতে পেরেছি, সেজন্য আমরা আনন্দিত। শহর অঞ্চলে মেহনতী মানুষের যে বলিষ্ঠ গণতান্ত্রিক আন্দোলন যুক্তফ্রন্ট সরকার সৃষ্টি করেছে—সেই আন্দোলনের পীঠস্থান হল দুঃস্থ কিন্তু প্রাণচঞ্চল বস্তিগুলি। সেই বস্তি ও বস্তিবাসীর উন্নতি এই সরকারের অন্যতম প্রধান লক্ষ্য। আমি আশা করি হৃদয়বান সমস্ত মানুষই এই লক্ষ্যকে সমর্থন করবেন এবং সেই লক্ষ্যের দিকে প্রথম ক্ষুদ্র পদক্ষেপ হিসাবে এই বিলটিকে সমর্থন করবেন।

**Shri Gobinda Chandra Dey:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বপ্রথমে মাননীয় মন্ত্রিমহাশয়কে এই বিলের সংশোধনী উপস্থিত করার জন্য অভিনন্দন জানাচ্ছি। কলকাতার লক্ষ লক্ষ বস্তিবাসীর তরফ থেকে, পৌরসভার তরফ থেকে, বিধানসভার তরফ থেকে তাঁকে অভিনন্দন জানাতে বাধ্য। ১৯৬৬ সালের মার্চ মাসে কলকাতা পৌরসভায়, কংগ্রেস মিউনিসিপ্যাল এ্যাসোসিয়েশন যে প্রস্তাব রেখেছিলেন সরকারের কাছে গ্রহণ করার জন্য, তা আজ বাস্তবে রূপায়িত হয়েছে। ১৯৬৬ সালের মার্চ মাসের কলিকাতা পৌরসভায় এক প্রস্তাবে বলা হয় যে, বস্তিবাসীদের যখন বিশেষ কোন সুযোগসুবিধা দেবার ব্যবস্থা নেই পৌর আইনে, সুতরাং বস্তিবাসীদের উপর করভার পাকা বাড়ীর ন্যায় যেন ধার্য না করেন, এবং তাঁদের যেন ১৮ পারসেন্টের বেশী কর ধার্য না করা হয়। মাননীয় মন্ত্রিমহাশয় ঠিকই বলেছেন যে, সংশোধন আইনে আগে সংশোধন না করে এইরূপ ধরনের একটি বাস্তব বাজেট কার্যকরী করা সমীচীন হয়নি, এ বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিশ্চয়ই আজ এ-কথা জোরের সঙ্গে বলতে পারি যে, আইন মানুষের কাজের জন্য সৃষ্টি হয়েছে, আইনের জন্য মানুষ সৃষ্টি হয়নি। যেখানে মানবের কল্যাণ প্রতিষ্ঠিত হবে, যেখানে মানুষের ভাল হবে, সেখানে নিশ্চয়ই আইনের দরকার আছে, এবং দরকার হলে সকল সময়ে আইনের রদবদল করতে হবে। সব আইনেই চিরকাল তাই হয়ে এসেছে। বর্তমান যে আইন মাননীয় মন্ত্রিমহাশয় আমাদের এখানে উপস্থিত করেছেন সেই আইনের অর্ডিন্যান্স ছাড়াও যে সেকশন ৬, প্যারাগ্রাফ ৪ সংশোধন করে তিনি আরো নূতন করে জুড়েছেন, তার জন্য তিনি নিশ্চয়ই কলিকাতা বস্তিবাসীদের কাছে ধন্যবাদের পাত্র হবেন, এবং কলিকাতা পৌরসভা ১৯৬৬ সালে কংগ্রেস মিউনিসিপ্যাল অ্যাক্ট-এর কার্য আজ বাস্তবে রূপায়িত হল, এ-বিষয়ে তাঁদের কাছে নিশ্চয়ই ধন্যবাদের পাত্র হবেন তাতে কোন সন্দেহ নেই। কিন্তু আজকে এই আইনের আলোচনা করতে গিয়ে আমরা দেখেছি, আইনের মেয়াদ বর্তমানে দুই বৎসরের জন্য ধার্য করা হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় বল্লেন, যদি সামগ্রীক দৃষ্টিভঙ্গী দিয়ে তিনি বর্তমান যে কলিকাতা মিউনিসিপ্যালের যে সাবসিকোয়েন্টলি অ্যামেন্ডেড হয়েছে তার আরো সংশোধন করার জন্য আগামী যতশীঘ্র সম্ভব এই হাউসে উপস্থাপন করবেন সভ্যদের আলোচনা এবং বিবেচনার জন্য, কিন্তু একটু আগে আমরা যে-সমস্ত আইন এই সভায় প্রণয়ন করেছি, এই আইন সম্বন্ধে আলোচনা করতে গিয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহোদয়ের কাছে এসব কথা শুনেছি, আজকে পূর্বাহ্নে জেলা পরিষদের যে আইন আলোচনা হয়েছে তাতে তিনি বলেছেন যে, জেলা পরিষদ সম্বন্ধে তিনি আরো গভীরভাবে চিন্তা করছেন এবং একটা সামগ্রীকভাবে আইন যাতে বিধানসভার কাছে উপস্থিত হয়, এ-বিষয়ে তিনি সচেষ্ট আছেন। আজকে মাননীয় মন্ত্রিমহাশয় এ-কথা বল্লেন যে, কলিকাতা পৌরসভায় বর্তমানে যে আইন চালু আছে তার সামগ্রীক পরিবর্তন দরকার। আমিও তাঁর সঙ্গে এ-বিষয়ে এক-মত। কলিকাতা পৌরসভায় বর্তমান যে আইন চালু আছে, জনস্বার্থের দিকে চেয়ে, কাজের সুষ্ঠতার দিকে চেয়ে, সেই আইনের সমাগ্রীক পরিবর্তন নিশ্চয়ই দরকার। কারণ আমি আগেই বলেছি, মানুষের জন্য আইন সৃষ্টি, আইনের জন্য মানুষ সৃষ্টি হয়নি। তাই সামগ্রিকভাবে দৃষ্টিভঙ্গী নিয়ে আইন নিয়ে আসবেন, সেই আইন বিধানসভায় আলোচনা হবে এবং বিবেচিত হবে। কিন্তু বর্তমানে আইনটা বলছেন দুই বছরের জন্য মাত্র চালু থাকবে, অর্থাৎ ১৯৬৬ সালের এপ্রিল থেকে ১৯৬৮ সালের মার্চ পর্যন্ত আইনটা বলবৎ থাকবে। উত্তম কথা, এর মধ্যে কলকাতা পৌর আইন পরিবর্তিত আকারে যদি আনতে পারেন তাহলে আনন্দের কথা, সন্দেহ নাই। যদি কোন কারণে সম্ভব না হয় তাহলে আইনের মেয়াদ ১৯৬৮ সালের মার্চ মাসে উত্তীর্ণ হয়ে যাবে। বস্তি সম্বন্ধে ১৮ পারসেন্ট কর ধার্য করেছেন, আইনের মেয়াদ উত্তীর্ণ হয়ে যাবে ১৯৬৮ সালের মার্চে। আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যেমন অন্যান্য আইনে আছে, মূল আইনের ধারানুযায়ী জুড়ে নেওয়া হয়েছে, এই আইন যদি সেইভাবে উপস্থাপিত করা হত তাহলে আপত্তি ছিল না। এবং তিনি আজকে বলছেন সামগ্রিকভাবে আইনটা পরিবর্তন করা দরকার, সে সম্বন্ধে আমি আপনার মাধ্যমে হাউসে রাখতে চাই, আমিও তার সঙ্গে একমত যে, সামগ্রিকভাবে কলকাতা পৌর আইন রদ-বদল করা দরকার হয়ে

পড়েছে। তিনি দু বছরের জন্য আইনটা আনছেন এবং বিবেচনা করে দেখবেন দু বছর কথা উঠিয়ে পার্ট অফ দি অ্যাক্ট হিসাবে সামগ্রিকভাবে আইনটা আনা যায় কিনা?

আর একটু কথা বলা হয়েছে—আইনের এফেক্ট দেওয়া হয়েছে ১৯৬৬ সালের মার্চ মাস থেকে। ১৯৬৬-৬৭ সালে বছর শেষ হয়ে গেছে। ১৯৬৭-৬৮ সালে আমরা পদার্পণ করেছি। ১৯৬৬-৬৭ সাল যদি ধরা যায় তাহলে উনি ঠিকই বলেছেন যে, প্রথম দু কোয়ার্টারের ট্যাক্স-এর বিল বেরিয়ে গেছে পৌরসভা থেকে। এই অর্ডিন্যান্সের প্রথমোক্ত ধারানুযায়ী উনি বলেছেন যে, ট্যাক্সের ধারা কোন আইনের জন্য বা হাইকোর্টের অর্ডারের জন্য যদি প্রয়োগ করা না যায় তাহলে কর্পোরেশনকে যে ক্ষমতা দেওয়া হয়েছে তাতে আগেকার বছরে যে হারে কর চালু ছিল সেই হারে বিল করতে পারবেন। সেই অনুসারে, প্রথম দু কোয়ার্টারের বিল ১৯৬৫-৬৬ সালে যে হারে কর ধার্য ছিল ২২ পারসেন্ট, ২৩ পারসেন্ট, মন্ত্রিমহাশয় বলেছেন প্রথম দু কোয়ার্টারের বিল, সেইভাবে বেরিয়ে গেছে। বর্তমানে যে অর্ডিন্যান্স আমাদের কাছে আছে যেটা সংশোধিত আকারে, বিল আকারে আমাদের দেওয়া হয়েছে, সেই অর্ডিন্যান্সের মেয়াদ এসেম্বলী খোলার পর ৬ উইক ভ্যালিড থাকে, আমি বলছি তার মেয়াদ ১৫-১৬ তারিখের মধ্যে শেষ হয়ে যাবে, যদি এই সময়ের মধ্যে ১৫-১৬ তারিখের মধ্যে আইন বাস্তবে রূপায়িত হয়ে জনসমক্ষে উপস্থিত না হয়। তৃতীয় এবং চতুর্থ কোয়ার্টারের বিল ২৭ পারসেন্ট এবং ২৮ পারসেন্ট হারে বার করতে বাধ্য হবে এবং কর্পোরেশনকে অনুমতি দিতে হবে বার করে দেবার জন্য, পরে যখন আইনটা বাস্তবে রূপায়িত হবে তখন তাদের সেই বিল অ্যাডজাস্টেড হবে। এই যে বস্তির নূতন আইন সংশোধন হতে চলেছে ১৮ পারসেন্ট হারে আজকে এখানে পটভূমিকায় যে-কথা বললেন, কর্পোরেশনকে যে-সমস্ত কারণে এই অর্ডিন্যান্স করতে হল এবং আইন করতে হয়েছিল, নিশ্চয়ই এই অর্ডিন্যান্সকে আইন করার প্রয়োজনীয়তা ছিল, আইনের সংশ্লিষ্ট ধারাগুলি আলাদাভাবে সার্কুলেট করা হয়েছে, তাতে আপনি দেখবেন, আইনের ধারায় যেখানে ট্যাক্সের হার আছে এবং সরকারের সম্মতি আছে—এ দুটো বিভিন্ন ধারায় নেবার নির্দেশ দেওয়া হয়েছে। আইনের ধারাগুলি এত অস্পষ্ট যে এতে মত-বৈষম্য হওয়ার সম্ভাবনা আছে। একটা জায়গায় বলা হয়েছে, বাৎসরিক বাজেট নির্মাণের সময় কর্পোরেশনকে ক্ষমতা দেওয়া হয়েছে বাড়ীর কর ধার্য করার। আবার সেখানে বলা হচ্ছে বাড়ীর কর যদি বর্ধিত আকারে ফিক্স করতে চান তাহলে সরকারের অনুমতি নিতে হবে। এমন কোন জায়গায় পরিষ্কার করে বলা নেই অনুমোদন আগে নিতে হবে। কলকাতা কর্পোরেশনের আইনের ব্যাখ্যা আলাদাভাবে যা সার্কুলেট করা হয়েছে দেখলেই বুঝতে পারবেন। মাননীয় মন্ত্রিমহাশয় যে দৃষ্টিভঙ্গী নিয়ে বললেন কলকাতা পৌরসভা আগে অনুমতি না নিয়ে বাজেট করার মধ্যে এবং আইনের মধ্যে যে অসংলগ্নতা দেখিয়েছেন, সেজন্যই অর্ডিন্যান্সের প্রয়োজন হয়েছিল, অতীতে প্রয়োজন হয়নি বলেই হয়নি। আজকে আনন্দের কথা যে, এই অসংলগ্নতা তাঁর চোখে পড়েছে এবং অর্ডিন্যান্সের দ্বারা খানিকটা রদ করা হয়েছে এবং সেটা পরিবর্তিত আকারে বিধানসভায় আইনে রূপান্তরিত করার চেষ্টা হচ্ছে।

[4-35—4-45 p.m.]

স্যার, কোলকাতার বস্তি সম্বন্ধে মন্ত্রিমহাশয় বলেছেন করের ভার লাঘব করা হচ্ছে এবং তাতে বস্তিবাসীদের সুরাহা হবে। যেখানে ২৩ পারসেন্ট ছিল সেটা বেড়ে গত সরকারের অর্ডার অনুযায়ী ২৭/৩০ পারসেন্ট হতে চলছিল। সেটাকে এখন কমিয়ে কর্পোরেশনের মূল প্রস্তাব অনুযায়ী ১৮ পারসেন্ট যেটা করেছেন তাতে তিনি ধন্যবাদের পাত্র। কিন্তু একটি বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেটা হচ্ছে বস্তি-বাড়ীর যারা মালিক তারাই এই ট্যাক্স দেন। কাজেই এর যেটুকু সুযোগ-সুবিধা সেটা ওই মুষ্টিমেয় লোকের হাতে গিয়ে পেঁাছাবে, বস্তির ভাড়াটিয়াদের হাতে গিয়ে পেঁাছাবে না। আইনের ধারা অনুযায়ী বাড়ীর মালিককে এই ক্ষমতা দেওয়া হয় যে যদি কোন কারণে কর নির্ধারণ বর্ধিত আকারে হয় তাহলে বাড়ীর মালিক ভাড়ার সংগে সেই বর্ধিত কর জুড়ে দিতে পারে। এই ক্ষমতা বস্তিবাসীকেও দিতে হবে। আইন করে যখন বাড়ীর কর কমিয়ে দেওয়া হোল তখন বস্তিবাসীদের যেটা দেয় অংশ সেই মাসিক ভাড়া থেকে সেটা যদি কমিয়ে দেওয়া হয়

তবেই বস্তির জনসাধারণ, লক্ষ লক্ষ জনসাধারণ যাদের কথা ভেবে এই বিলের উৎপত্তি, তাদের কাছে সার্থকভাবে সেই উপকার গিয়ে পৌঁছাবে। তা না করে যদি আমরা এখানেই ক্ষান্ত হই তাহলে যারা হাট-ওনার, যারা জমির মালিক সেই মুষ্টিমেয় লোকের হাতে এই উপকার গিয়ে পৌঁছাবে,, বস্তিবাসীদের হাতে গিয়ে পৌঁছাবে না। কাজেই এই বিষয় আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি অবশ্য তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন যে, তাদের কথা চিন্তা করে তিনি এ-কথা ভেবেছেন এবং তিনি প্রতিশ্রুতি দিয়েছেন যে, তাদের যাতে আরও সুবিধা দেওয়া যায় সেই চিন্তা করছেন। এটা যে খুব আনন্দের কথা সে বিষয়ে কোন সন্দেহ নেই। আর একটা জিনিস হচ্ছে, গত বৎসরের আইন আমরা প্রণয়ন করতে চলেছি। গত বৎসর আমরা পেরিয়ে এসেছি। ১৯৬৭-৬৮ সালে বস্তির কর কমিয়ে দেবার ফলে কর্পোরেশনের বাৎসরিক ৯ লক্ষ টাকা ঘাটতি হয়েছে এবং মোট ক্ষতির পরিমাণ হবে ১৮ লক্ষ টাকা। এই দু-বছরের বাজেট ফেরত দেবার প্রশ্ন এলে কর্পোরেশনের প্রায় ১৮ লক্ষ টাকা ফেরত দেবার প্রশ্ন এসে দাঁড়াবে। স্যার, কোলকাতা পৌরসভার মূল প্রস্তাব মন্ত্রিমহাশয়ের কাছে এসেছিল এবং তিনি তাঁর বক্তৃতায় বলেছেন ১৫ হাজার টাকা ঊর্ধ্বের প্রাসাদোত্তম অট্টালিকার ট্যাক্সের হার ৩৩ পারসেন্ট করার প্রস্তাব কর্পোরেশন সরকারের কাছে করেছিল এবং সরকার তাকে সংশোধন করে ৩০ পারসেন্ট হিসেবে ধার্য করেছেন। আজকে যদি পুনর্বিবেচনা করে সেই ৩৩ পারসেন্ট করেন তাহলে এই যে বাৎসরিক ৯ থেকে ১০ লক্ষ টাকা এবং দু-বছরে প্রায় ২০ লক্ষ টাকা ক্ষতির পরিমাণ দাঁড়াবে এই আইনের ফলে তার একটা ব্যবস্থা হতে পারে এবং কোলকাতা পৌরসভার আইনে অসংলগ্নতা না রেখে তারা যাতে সুষ্ঠুভাবে কাজ চালিয়ে যেতে পারে সে বিষয়ে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য আমার নিজের বিশ্বাস তিনিও এই বিষয় চিন্তা করছেন। আর একটি আইনের কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। বস্তির আইনের মধ্যে যেখানে তিনি বলেছেন, কনসোলিডেটেড রেট ইম্পোজড্ আপন এনি বস্তি ইন রেসপেক্ট অফ এনি কোয়ার্টার ডিউরিং দি পিরিয়ড ফ্রম দি ফার্স্ট ডে অফ এপ্রিল, নাইনটিন সিক্সটি-সিক্স, সেখানে যদি পরিষ্কারভাবে আপ টু থার্টি-ফার্স্ট ডে অফ মার্চ, নাইনটিন সিক্সটি-সিক্স এই কথাটা বলে দেওয়া হোত তাহলে আগেকার যে সেকশনকে রেফার করে বিশেষভাবে বলা হয়েছে সেই আইনের জটিলতা থেকে মুক্ত করা যেত। মাননীয় স্পীকারমহাশয়, আপনি যখন কোলকাতা কর্পোরেশনের নির্বাচিত প্রতিনিধি তখন নিশ্চয়ই আপনি আমার সঙ্গে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানাবেন কারণ তিনি এই বিল হাউসে উপস্থিত করেছেন এবং বস্তির অধিবাসীদের সুবিধার জন্য, কোলকাতার জনসাধারণকে সুবিধা দেবার জন্য, কোলকাতা পৌরসভার মূল প্রস্তাবকে বাস্তবে রূপায়িত করছেন। এ-কথা বলে এই বিলের সমর্থনে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Lakshmi Charan Sen:**

মাননীয় স্পীকার মহাশয়, ক্যালকাটা মিউনিসিপ্যাল (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল যেটা এখানে পেশ করা হয়েছে, তা আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি কতকগুলি বিষয় সম্পর্কে। আজকে যে বিল এখানে আনা হয়েছে, তার পটভূমিকা কী ছিল, তা মন্ত্রিমহাশয় সভার কাছে বলেছেন। কিন্তু আজকে তাঁর যে বক্তব্য তা বিশেষভাবে বিচার করতে হবে। বস্তিবাসীদের ট্যাক্সের যে হার, যা এতদিন পর্যন্ত চালু ছিল, তা কমিয়ে শতকরা ১৮ ভাগ বা ১৮ পারসেন্ট করার প্রস্তাব করা হয়েছে। কিন্তু বস্তিবাসীর যে প্রশ্ন, তাদের সত্যিকারের যে বিক্ষোভ, এই বিলের দ্বারা তার সমাধান হতে পারে না। কারণ যে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট বর্তমানে চালু রয়েছে, সেই অ্যাক্ট অনুযায়ী কলকাতার নাগরিকদের প্রতি বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে আইনের মাধ্যমে। যে ধনী নাগরিক তার প্রতি যেভাবে আইন প্রয়োগ করা হচ্ছে, সাধারণ বস্তিবাসীদের প্রতি কিন্তু অনুরূপ ব্যবহার করা হচ্ছে না। একটা পাকা-বাড়ীর মূল্যায়ণ করে, তার ভিত্তিতে ট্যাক্স ধার্য করা হয়। কিন্তু বস্তিবাসীদের ক্ষেত্রে তার ব্যতিক্রম। এই ব্যতিক্রম হচ্ছে—একটা বস্তিতে ৫০-টি হাট্ থাকলে, সেই বস্তির মূল্যায়ন হয় পৃথক পৃথকভাবে ৫০-টি হাট-এর মূল্যায়নের পর মোট টাকার যোগফলের দ্বারা। এবং তার ভিত্তিতেই ট্যাক্স ধার্য করা হয়। এইভাবে বস্তিবাসীদের ক্ষেত্রে সর্বোচ্চ-হার গিয়ে দাঁড়ায়। এই ব্যবস্থার ফলে বস্তিবাসীরা ক্ষতিগ্রস্ত হচ্ছিলেন এবং সর্বাধিক হারে এ-যাবৎ

ট্যাক্স দিচ্ছিলেন। সাধারণ মানুষের প্রতি, তাদের স্বার্থের প্রতি চরম অবজ্ঞা প্রকাশ করেছিলেন কংগ্রেস দল ও তাঁদের পূর্বতন সরকার। তা-ছাড়া কর্পোরেশনের ট্যাক্স যখন পেমেন্ট করা হয়—সময়মত ট্যাক্স দিলে একটা রিবেট পাওয়া যায়। কিন্তু যেহেতু বস্তিবাসীদের কাছ থেকে নয়, ট্যাক্স নেওয়া হচ্ছে জমিদারদের মারফৎ তাই জমিদাররা যখন কর্পোরেশনে ট্যাক্স জমা দেন, তখন তাঁরাই একটা রিবেট পান। হাট্-ওনাররা এর দ্বারা উপকৃত হন না। এর ফলে দেখা যাচ্ছে জমিদারদের স্বার্থই রক্ষা করা হচ্ছে। শুধু তাই নয়, একটা "হাটের" মূল্য যেটা দাঁড়ালো, আর বস্তির জমির যে মূল্য তারও ৫০ ভাগ জুড়ে দেওয়ার ফলে বস্তির হাট-ওনারদের ট্যাক্স-এর পরিমাণ অনেক বেশী বেড়ে যায়। এখন বস্তিবাসীদের ন্যায়সঙ্গত দাবী হচ্ছে, তাদের একটা হাট-এর বা কুটিরের যে মূল্যায়ন হবে তার ভিত্তিতেই ট্যাক্স ধার্য করা হোক। এবং সেই হাট-এর যাঁরা ওনার, তাঁরা যাতে সোজাসুজি কর্পোরেশনে সেই ট্যাক্স জমা দিতে পারেন এই ব্যবস্থা হলে বর্তমান হার অনুযায়ী বস্তিবাসীদের শতকরা ১৫ ভাগের বেশী ট্যাক্স দিতে হবে না। কিন্তু যেহেতু তারা গরীব মানুষ, সেইজন্য তাদের বেশী দিতে হবে। ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট এমনভাবে তৈরী হয়েছে, যার ফলে তের-তলা বাড়ী অর্থাৎ যিনি সবচেয়ে ধনী, তাঁকেও যে হারে ট্যাক্স দিতে হয়, সবচেয়ে গরীব যে বস্তিবাসী তাকেও সেই একই হারে ট্যাক্স দিতে হয়। সুতরাং বর্তমান আইনের মূল কাঠামোর পরিবর্তন দরকার। এই-সব অসুবিধা ও বাধা দূর করলে তবেই বস্তি ও বস্তিবাসীর উন্নতি হতে পারে। বস্তির প্লটকে একটা হোল্ডিং হিসেবে ধরা হয়। ফলে বস্তির রাস্তা, ঘাট ড্রেন ইত্যাদি পাকা করবার উপায় নাই বস্তির জমিদারের অনুমতি ব্যতীত। বস্তির জমিদারের অনুমতি ব্যতীত একটা জলের কলও দেওয়ার উপায় নাই। বস্তি হচ্ছে জমিদারের ব্যক্তিগত সম্পত্তি। তার উপর আবার বিগত কংগ্রেস সরকার এই জমিদারদের লালনপালন করে এসেছেন। কলকাতার বস্তিতে এখনো জমিদারী ব্যবস্থা বহাল তবিয়তে আছে। কলকাতার সওয়া-তিন হাজার বস্তির প্রায় ৯ লক্ষ লোকের উন্নতি সাধন করতে হলে কলকাতার বস্তিতে যে জমিদারী ব্যবস্থা রয়েছে, তার বিলোপ করতে হবে। তার জন্য আইন প্রণয়ন আশু প্রয়োজন। এবং ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট-এর আগাগোড়া পরিবর্তন করা দরকার। দরকার আইনের বলে যে বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে সেই পথ বন্ধ করা। তা না হলে এই অবস্থার পরিবর্তন করা যেতে পারে না।

[4-45—4-55 p.m.]

ক্যালকাটা কর্পোরেশনে বস্তিবাসীদের ১৮ পারসেন্ট ট্যাক্স ধার্য করার প্রস্তাব আমরা সমর্থন করেছিলাম, কথাটা এইভাবে বললে, তার মানেটা অন্য-রকম দাঁড়ায়। আমরা ১৮ ভাগকে এই ভেবে সমর্থন করেছিলাম, যে, যেখানে ২৩½ ভাগ আছে, সেখানে ১৮ ভাগ হলে সেটা মন্দের ভাল। মন্দের ভাল হিসাবে আমরা সেটা সমর্থন করেছিলাম। কিন্তু আমরা যা চেয়েছিলাম সেটা হচ্ছে, অত্যন্ত দরিদ্র মানুষ যারা বস্তিতে থাকেন তাঁদের দেয় ট্যাক্স সর্বনিম্ন হওয়া উচিত। এই দাবী আমরা করেছিলাম আমাদের দাবী স্বীকার না করে কেবলমাত্র ২৩ থেকে কমিয়ে ১৮ ভাগ করা হল। কিন্তু আমাদের মূল দাবী হচ্ছে বস্তিবাসীদের ক্ষেত্রে সবচেয়ে নিম্ন-হারে ট্যাক্স ধার্য হওয়া উচিত, এবং যাতে তাঁরা ডাইরেক্ট পেমেন্ট করার অধিকার পান তার ব্যবস্থা রাখা উচিত। সেপারেট হোল্ডিং-এর ভিত্তিতে—যাতে অ্যাসেসমেন্ট হয় এবং বস্তির জমিদারী ব্যবস্থার যাতে অবসান ঘটে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা একান্ত দরকার, এই ছিল আমাদের বক্তব্য। কলকাতার ৮/৯ লক্ষ বস্তিবাসী মানুষ, এই ন্যায়সঙ্গত দাবী নিয়ে দীর্ঘদিন ধরে আন্দোলন করে আসছেন, তাঁদের এই ন্যায্য দাবীগুলির প্রতি কংগ্রেস দল বা বিগত কংগ্রেস সরকার কোনদিন বিন্দুমাত্র সহানুভূতিসূচক একটি কথাও ব্যবহার বা উচ্চারণ করেননি। আজকে দেখছি কর্পোরেশনের ফাইন্যান্স কমিটির চেয়ারম্যান, ও বিধানসভার সভ্য, তিনিও অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছেন এই ধরণের বিল আনার জন্য। তাঁরাই ত একদিন মন্ত্রিত্বে ছিলেন, এবং কর্পোরেশনেও ছিলেন, তাঁরাই তো মিউনিসিপ্যাল অ্যাক্টের জঘন্যতম ধারাগুলি যার দ্বারা বস্তিবাসীর উপর নানারকমভাবে জুলুম করা হচ্ছে, অন্যায়, অবিচার করা হচ্ছে, তা বজায়

রেখে, বস্তির জমিদারী-প্রথা বজায় রেখে, নয় লক্ষ বস্তিবাসীর জীবনকে দুর্বিষহ ক তুলেছিলেন। আজকে তাঁরা বস্তিবাসীদের কথা বলছেন, তাঁদের প্রতি কৃত্রিম দরদ দেখাচ্ছে অবস্থার পরিবর্তনের সঙ্গে সঙ্গে জনগণের আন্দোলনের চাপে তাঁরা যদি সত্যসত্যই পরিবর্তন করেন, তাহলে নিশ্চয়ই এই পরিবর্তন আমরা উপভোগ করবো। কিন্তু মূল ক হলো এই যে, কর্পোরেশনের ও আমাদের তরফ থেকে অনেক কিছুই করার আছে মিঃ স্পীকার, স্যার, বস্তির ট্যাক্স আজ ২৩½ ভাগ থেকে ১৮ ভাগে নামিয়ে আনা হল, অথ বস্তির ট্যাক্সের হার হবে নট এক্সিডিং এইটিন পারসেন্ট, এই ব্যবস্থাকে, একটা সাময়ি ব্যবস্থা হিসাবে নিশ্চয়ই আমরা সমর্থন করছি। কিন্তু মন্ত্রিমহাশয়কে আপনার মাধ্য বিশেষভাবে অনুরোধ করতে চাই যে, বস্তিবাসীদের সুস্থ নাগরিক জীবনের পথে, বস্তি উন্নয়নের পথে যে-সকল অবাঞ্ছিত বাধা সৃষ্টি করা হয়েছে, তা দূরীভূত করার জন্য অবিলম্বে কার্যকরী ব্যবস্থা অবলম্বন করা একান্ত দরকার হয়ে পড়েছে। এই কারণেই আজই বস্তি যে জমিদারী ব্যবস্থা বা প্রথা আছে, তার বিলোপসাধন করা দরকার, এবং ক্যালকা মিউনিসিপ্যাল অ্যাক্ট-কে এমনভাবে সংশোধন করা দরকার, যাতে সেখানে কোন-প্রকা বৈষম্যমূলক ব্যবহার করার কোন সুযোগ না থাকে। বরং বস্তিবাসীদের প্রতি যাতে যথাসম্ভব বিচার-বিবেচনা করা যায় এই কাজ যদি করা যায় তাহলে কলকাতার সোয়া-তিন হাজার বস্তির উন্নতির সাথে সাথে সেখানকার নয় লক্ষ বস্তিবাসীর উন্নতি সাধন করা সম্ভব হবে। শুধু তাই নয়, এর সঙ্গে আরও যে-সমস্ত সমস্যা জড়িত আছে বিশেষভাবে সমগ্র কলকাতার উন্নয়নের প্রশ্ন, তারও সমাধান হবে। এ-বিষয়ে আমার দৃঢ় বিশ্বাস আছে, আমি আশা করি মাননীয় মন্ত্রিমহাশয় এদিকে অবিলম্বে নজর দেবেন, এবং প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করবেন।

আমি আর একটা কথা বলতে চাই। সেটা হল, এই যে, বাজেট সম্পর্কে যে কথা মন্ত্রিমহাশয় বলেছেন, তা ঠিকই। যেভাবে কংগ্রেস দল সরকারের কাছ থেকে অনুমোদন বা মঞ্জুরি না করিয়েই, বে-আইনীভাবে বাজেট পাশ করেছিলেন ১৯৬৬ সনে, সেই পথ বন্ধ করার জন্য আজকে এই ব্যবস্থা গ্রহণ করা দরকার হয়েছে। আজকে যে বিল এখানে উপস্থাপিত করা হয়েছে তা আমি সমর্থন করি। কিন্তু এই প্রসঙ্গে আর একটি কথা বলা দরকার। গতবার যখন কর্পোরেশনে বাজেট পেশ হয়, সেই সময়, কংগ্রেস দলের যে সরকার, সেই সরকার আমাকে বিনা বিচারে আটক করে রেখেছিলেন, এমন কি আত্মপক্ষ সমর্থন করবার সুযোগ পর্যন্ত তাঁরা দেননি। শুধু আমাকেই নয়, এইভাবে বহু রাজনৈতিক ও ট্রেড ইউনিয়ন কর্মী ও নেতাকে তাঁরা আটক করে রেখেছিলেন। শেষে, জনসাধারণের আন্দোলনের ফলে, তাঁরা আমাদের সকলকে ছেড়ে দিতে বাধ্য হয়েছিলেন। তার জন্য বাংলা দেশের জনসাধারণকে অভিনন্দন জানাই। কিন্তু আমাদের অর্থাৎ নির্বাচিত পৌরপ্রতিনিধিদের বিনা বিচারে আটক রেখে অত্যন্ত অন্যায় ও অসংগতভাবেই কংগ্রেস দল অল্ডারম্যান নির্বাচন করে সংখ্যা-গরিষ্ঠতা অর্জন করে, যেভাবে এবং যে পদ্ধতি অনুসরণ করে কংগ্রেস দল বাজেট পাশ করিয়ে নিয়েছিলেন, সেই জঘন্য নজীর বা রেকর্ড আর কোথাও খুঁজে পাওয়া যাবে না। বাজেট যখন আলোচনা হয়, সেখানে শতাধিক অ্যামেন্ডমেন্ট ছিল, অথচ তার আলোচনা হল না। সেই-সব অ্যামেন্ডমেন্ট সম্পর্কে কোন মত বা ভোট গ্রহণ করা হয় না। কর্পোরেশনে ভয়েস ভোটের কোন ব্যবস্থা বা পদ্ধতি নেই, অথচ তাঁরা সেখানে সেই ব্যবস্থা করে, কোনরকমে বাজেট পাশ-পাশ বলে, বেরিয়ে এসেছিলেন। সাধারণ মানুষের প্রতি বিন্দুমাত্র সহানুভূতি ও সম্মান না দেখিয়ে, গণতন্ত্রের প্রতি কোন মর্যাদা না দিয়ে তাঁরা তাঁদের কৃত্রিম সংখ্যা-গরিষ্ঠতার জোরে অন্যায় ও বে-আইনীভাবে কর্পোরেশনের বাজেট পাশ করিয়ে নিয়ে কংগ্রেস-দল অত্যন্ত জঘন্য এক মনোবৃত্তির পরিচয় সেদিন তাঁরা দেখিয়েছিলেন। তারই জন্য আজকে প্রয়োজন হয়েছে এইভাবে বিল আনার। তাই গণতন্ত্রের মর্যাদা রক্ষার জন্য, কলকাতার নাগরিকদের স্বার্থেই এই বিল আমি সমর্থন করছি।

মাননীয় স্পীকারমহাশয়, আমি আপনার মাধ্যমে আর একবার এই বিলের প্রতি সমর্থন জানিয়ে, মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে, অত্যন্ত দ্রুত বস্তিবাসীর সামগ্রিক

উন্নতির জন্য বস্তির জমিদারী প্রথার বিলোপ-সাধনের জন্য, ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্টের প্রয়োজনীয় সংশোধন করে বস্তির উন্নয়নের পথে যে বাধাগুলি আছে তা অপসারণ করার জন্য, বস্তিবাসীরা যাতে ডাইরেক্ট ট্যাক্স দিতে পারেন তার জন্য এবং বিশেষভাবে সর্বনিম্ন হারেই অর্থাৎ শতকরা ১০ টাকা থেকে ১২ টাকা হারে, যাতে বস্তিবাসীদের ট্যাক্স হয় তার জন্য, এবং ক্যালকাটা কর্পোরেশন যাতে বস্তির রাস্তা, ঘাট, জল, আলোর ব্যবস্থা করার সম্পূর্ণ অধিকার পেতে পারেন, তার ব্যবস্থা করার জন্য অবিলম্বে একটি বিল আনুন। মাননীয় মন্ত্রিমহাশয়কে এই আবেদন জানিয়ে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sushil Kumar Paul:**

মাননীয় স্পীকারমহাশয়, আজকে ক্যালকাটা মিউনিসিপ্যাল সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলের উপর বলতে উঠে প্রথমেই একটু আগে আমার বন্ধু লক্ষ্মীবাবু খুব জোরালো ভাষায় শুধু কর্পোরেশনকে গালাগালি দিয়ে চলে গেলেন, কিন্তু আমি প্রথমে বলি, আমাদের মাননীয় মন্ত্রিমহাশয় এই সম্বন্ধে বলতে উঠে বললেন যে, এত বাধা-বিপত্তি সত্ত্বেও এই বিলটা তিনি এনেছেন, কষ্ট করে এই ১৮ পারসেন্ট তিনি রিলিফ দিলেন, এটা যেন উনিই দিলেন। আজকে তিনি ভুলে গিয়েছেন যে, এটা কংগ্রেস আমলেই করা হয়েছিল, আপাততঃ সেই অর্ডিন্যান্সটা বিল আকারে আনা হয়েছে। সুতরাং এর জন্যে যদি কারোর সামান্য কৃতিত্ব থেকে থাকে তা কংগ্রেসেরই ছিল বলে আমি মনে করি। একটা কথা আমরা বারবার বলে থাকি, সেটা হচ্ছে বস্তিবাসীদের উপর একটা বিরাট অবিচার আছে, এ-কথা অস্বীকার করা যায় না। প্রথম কথা এই যে, কন্সোলিডেটে রেট ২৩ পারসেন্ট ছিল, ২৭ পারসেন্ট ছিল, সেটা কমিয়ে করা হল ১৮ পারসেন্ট। আমি এর আগে কর্পোরেশনে বলেছি যে, সত্য সত্যই এটা ১৫ পারসেন্ট করা উচিত। কারণ হাজার টাকা ভ্যালুয়েশন হলে যদি আমরা কোন পাকা বাড়ীকে ১৫ পারসেন্ট দিই তাহলে বস্তিবাসীদের দিলাম না কেন? আমি মন্ত্রিমহাশয়ের এই বিষয় দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি এইটুকু করলেই পারতেন, তাঁর হাতেই ত ছিল। তাঁরা যদি এতই গরীবের দরদে দরদী তাহলে এটা আনলে কোন আপত্তি ছিল না, নিশ্চয়ই সেটা পারতেন কিন্তু আনলেন না কেন? স্যার, আমি আপনার মাধ্যমে ওঁদের গোচরে আনতে চাই এটা যে, বস্তিবাসীদের ইনডিভিজুয়াল হাট-ওনারদের নামে যদি করে দেওয়া যায় তাহলে নিশ্চয়ই বস্তিবাসীদের উপকার হবে এবং এটা প্রথমেই করা উচিত। কারণ এটা ঠিকই ৫০ খানা বাড়ী ধরে যদি করা হয় এবং তার যা ভ্যালুয়েশন হয় তা ১৩ তলা বাড়ীর সামিল হয়ে উঠে। সুতরাং আমি আশা করবো যে, আগামী দু-তিন মাস পরে যেটা আনবেন তাতে মন্ত্রিমহাশয় দয়া করে এই দিকটা চিন্তা করে আনলে প্রকৃতপক্ষে বস্তিবাসীদের ট্যাক্সের ব্যাপারে কিছু বিচার করা হবে বলে আমি মনে করি। আর একটা কথা এই প্রসঙ্গে বলতে চাই সেটা হচ্ছে এই কলকাতা শহরে, কলকাতা কর্পোরেশনের ট্যাক্স ফাঁকির একটা বিরাট রেওয়াজ আছে। বড় বড় বাড়ী যেখান থেকে বিরাট ট্যাক্স পাওয়া যেতে পারে তারা সেই-সব বাড়ী লিজ দিয়ে দেন এবং সুপ্রিম কোর্টের সেই লিজের রায়ের উপর থেকে যার ২০ হাজার টাকার সম্পত্তি আছে সে দু-হাজার টাকা লিজ দেখিয়ে সেই দু-হাজার টাকার উপর ট্যাক্স করায়। কিন্তু গরীব যারা তারা ঠিকই ট্যাক্স দিয়ে দেয়, ধনী সম্প্রদায় যারা তারা এইভাবে লক্ষ লক্ষ টাকা ট্যাক্স ফাঁকি দিয়ে যাচ্ছে। সেজন্য মন্ত্রিমহাশয়ের আমি এই দিকে দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে ভবিষ্যতে তিনি যখন আইন নিয়ে আসবেন তখন এই আইন সংশোধন করে নিয়ে আসতে পারেন। এই প্রসঙ্গে আরো আপনার কাছে বলি যে, বস্তির আরো অন্যান্য সুখ-সুবিধার কথা চিন্তা করে আগামী তিন মাস পরে কি বিল আনবেন সেটা দেখবো এবং তখন বলবার চেষ্টা করবো।

[4-55—5-5 p.m.]

**Shri Mani Sanyal:**

মাননীয় স্পীকারমহাশয়, আমি প্রথমেই মাননীয় মন্ত্রিমহাশয়কে কলকাতা শহরের এই ৯/১০ লক্ষ নির্যাতিত লোকের পক্ষ থেকে ধন্যবাদ, অভিনন্দন দিচ্ছি। কলকাতা কর্পোরেশনের কাউন্সিলার হিসাবে আমরা দেখেছি যে, এই মানুষগুলি কলকাতা কর্পোরেশনের

কাছ থেকে কি নির্যাতন ভোগ করে। কলকাতা কর্পোরেশন এদের কাছ থেকে চড়া হারে ট্যাক্স আদায় করে কিন্তু পরিবর্তে এদের কিছুই দেয় না। বস্তিতে কনজারভেন্সি সার্ভিস বলে কোন জিনিস নেই, বস্তি অঞ্চলে ময়লা পরিষ্কার করার কোন ব্যবস্থা নেই, মলমূত্র পরিষ্কারের যে ব্যবস্থা আছে তাও অব্যবস্থার সামিল, জল পাবার অধিকার এদের নেই, আলো পাবার অধিকার নেই এবং এইভাবে কলকাতা শহরের মত এত বড় একটা মহানগরীর বুকের উপর পূতিগন্ধময় আবহাওয়ার মধ্যে মানুষগুলি পশুর মত জীবনযাপন করতে বাধ্য হয়. ২০ বছর এই স্বাধীন দেশে কংগ্রেসী রাজত্বের ইতিহাসে বোধ হয় তা একমাত্র সম্ভব। যাই হোক, আমি মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে, কর্পোরেশনের অত্যাচারের হাত থেকে, চড়া হারে ট্যাক্স আদায়ের হাত থেকে তিনি তাদের কিছু পরিমাণে রেহাই দিয়েছেন। অবশ্য এতেই যে সমস্ত বস্তির সমস্যার সমাধান হয়ে যাবে তা নয়, বস্তির বহুবিধ সমস্যা আছে, সেইসব সমস্যার সম্বন্ধে চিন্তা করতে হবে এবং সামগ্রিকভাবে বস্তি সম্পর্কে আইন আনতে হবে। আজকে যে আইন এসেছে সেটা এসেছে বিগত সরকার যে অর্ডিন্যান্স করেছিলেন সেই অর্ডিন্যান্সকে ফলো করে। তবে সেই অর্ডিন্যান্সে যা ছিল না তা কিছু কিছু এখানে রাখা হয়েছে অন্ততঃ সাময়িকভাবে ঐ বস্তির নির্যাতিত মানুষগুলিকে কিছু কিছু সুখ-সুবিধা দেওয়ার জন্য। ১৯৬৬ সালে মার্চ মাসে কর্পোরেশনের যখন বাজেট পেশ করা হয় তখন যেরকম অগণতান্ত্রিক উপায়ে কর্পোরেশনের কংগ্রেসী শাসক-দল সেই বাজেট পেশ করেছিলেন তার নজীর সত্যই ভারতবর্ষে মেলা দুষ্কর। কোনরকম অ্যামেন্ডমেন্ট, কোনরকম আলোচনা হল না, কোন অ্যামেন্ডমেন্টের উপর কোন ভোট গ্রহণ করা হল না, বাজেটের উপর কোন ভোট গ্রহণ করা হয়নি, এ একটা অদ্ভুত ব্যাপার। স্যার, আপনি যদি সেদিনকার সে প্রসিডিংস্ এনে দেখেন তাহলে দেখবেন যে, বাজেটের উপর কোনরকম ভোট গ্রহণ না করে মেয়র বলে গেলেন যে, বাজেট পাশ। এ এক অদ্ভুত ব্যাপার ঘটেছিল এবং ঐ অদ্ভুত ব্যাপার ঘটিয়েছিলেন যাঁরা সংখ্যাগরিষ্ঠ দল তাঁরা। তার পরবর্তীকালে এইভাবে অন্যায়ভাবে বাজেট পাশ করার ব্যাপার নিয়ে নানা বিক্ষোভের সৃষ্টি হয়েছিল। সরকারপক্ষের দৃষ্টিভঙ্গী অন্য রকম; তাঁরা আইনের দৃষ্টিভঙ্গীতে দেখেছিলেন, তদানীন্তন সরকার দেখেছিলেন কর্পোরেশন সেই বাজেটে ট্যাক্সের হার বৃদ্ধি করার যে প্রস্তাব নিয়েছিল সেই প্রস্তাব সরকারের কাছ থেকে আগে অনুমোদন করিয়ে নেওয়া হয়নি, সুতরাং সরকারের দৃষ্টিভঙ্গীতে বাজেট বে-আইনীভাবে পাশ করিয়ে নেওয়া হয়েছে। কিন্তু আমরা যারা সাধারণ সভ্য ছিলাম আমাদের দৃষ্টিভঙ্গী এই নয়, আমাদের দৃষ্টিভঙ্গী এই ছিল যে, কাউকে কোনরকম আলোচনার সুযোগ না দিয়ে এমন কি প্রস্তাবের উপর কোনরকম আলোচনা না করে, কোন ভোটাভুটি না নিয়ে, বাজেটের উপর কোন ভোট না নিয়ে সেদিন অন্যায়ভাবে পাশ করা হয়েছে। যাই হোক, এই নিয়ে হাইকোর্টে কেস হয়েছে সেটা সবাই জানেন এবং তারপর তদানীন্তন সরকার বাধ্য হয়ে একটা অর্ডিন্যান্স করেন এবং অর্ডিন্যান্সে তাঁরা বলেছিলেন যে, কোন কারণে যদি বাজেট বে-আইনীভাবে পাশ হয়েছে এটা সাব্যস্ত হয় বা কোর্টে বা অন্য কোন অথারিটির কাছে চ্যালেঞ্জ করা হয় কর্পোরেশনের বাজেট সম্পর্কে এবং কর্পোরেশনের বাজেটকে যদি এফেক্ট না দেওয়া যায় তাহলে সরকার অর্ডিন্যান্স করে কমিশনারকে দিয়ে আবার নূতন করে সেই বাজেট সংশোধন করে সেটাই কর্পোরেশনের বাজেট হিসাবে চালু করতে পারেন এবং যতক্ষণ পর্যন্ত সেটা করা সম্ভব না হবে ততক্ষণ পর্যন্ত কর্পোরেশনের ট্যাক্স ইত্যাদি আদায় করার ব্যাপারে তার পূর্ববর্তী বছরের যে রেট সেই রেটে ট্যাক্স আদায় করা চলবে। এইভাবে সেই অর্ডিন্যান্স সেদিন হয়েছিল। এটা ঠিকই গোবিন্দবাবু, সুশীলবাবু বলেছেন যে, কর্পোরেশনের পক্ষ থেকে সেদিন সরকারের কাছে এই দাবী রাখা হয়েছিল যে, যেমন উপরের দিকে স্ল্যাব বাড়ান হয়েছে শতকরা ২৭ পারসেন্ট, ৩৩ পারসেন্ট, সেইরকম বস্তির বেলায় ১৮ পারসেন্ট ইউনিফর্ম রেট রেখে ট্যাক্স করা হোক এবং বস্তির লোকদের কিছুটা রিলিফ দেওয়া হোক। কিন্তু তদানীন্তন সরকার উপরের দিকে ৩৩ পারসেন্ট স্বীকার করলেন না, উপরের দিকের লোকদের ৩ পারসেন্ট কমিয়ে রেহাই দিয়ে ৩০ পারসেন্ট করলেন, অর্ডিন্যান্স করার সময় কিন্তু তদানীন্তন কর্পোরেশনের কাছে যে অনুরোধ ছিল, এবং কর্পোরেশনের সরকারের কাছে যে অনুরোধ ছিল ১৮ পারসেন্ট করবার সরকার সেই অনুরোধকে সরাসরি অগ্রাহ্য করে বস্তির লোকদের ২৭ পারসেন্ট এবং ৩০ পারসেন্ট দিতে বাধ্য করলেন। এইভাবে তাঁরা সেদিন সে অর্ডিন্যান্স করেছিলেন। আজকে

যেভাবে অর্ডিন্যান্স পরিবর্তন করে এই বিল আমাদের কাছে রাখা হয়েছে তাতে ২৭ পারসেন্ট, ৩০ পারসেন্ট আছে ঠিকই, বস্তিবাসীদের উপর ১৮ পারসেন্ট রেটে ট্যাক্স করবার কথা বলা হয়েছে। এ-কথা ঠিক যে, বস্তির সমস্ত সমস্যার যদি সমাধান করতে হয় তাহলে ১৮ পারসেন্ট রেটে ট্যাক্স করলে সেই সমস্যার সমাধান হবে না, কেন না, মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনি নিজেই জানেন, আপনি বহুদিন কর্পোরেশনের সঙ্গে জড়িত ছিলেন, বস্তির উপর ট্যাক্সেশন কর্পোরেশন কিভাবে করে। একজন লোকের যদি একটা পাকা বাড়ী থাকে এবং সেটা যদি বস্তির ভিতরে না হয়ে একটা সদর রাস্তা বা বড় রাস্তার উপর হয় এবং তার ভ্যালুয়েশন যদি হাজার টাকা হয় তাহলে তিনি শতকরা ১৫ পারসেন্ট রেটে ট্যাক্স দেবেন কিন্তু একটা হাটের ভ্যালুয়েশন যদি হাজার টাকা হয় তাহলে বস্তিতে থাকার অপরাধে সেই বস্তির লোককে শতকরা ২৩ পারসেন্ট রেটে ট্যাক্স দিতে হবে। কর্পোরেশন এইভাবে চিরকাল বস্তির লোকদের পকেট কেটে এসেছে। এখন এই ২৭ পারসেন্ট, ৩০ পারসেন্ট হওয়ার পরে আরো বেশী ট্যাক্স দিতে হল পূর্ববর্তী সরকার সেই ব্যবস্থা করেছিলেন। আজকে মন্ত্রিমহাশয়কে ধন্যবাদ দিচ্ছি তিনি সেই ব্যাবস্থাকে রদ করে এবারে ১৮ পারসেন্ট বস্তির লোককে ট্যাক্স দেবার ব্যবস্থা করে তাদের রিলিফ দেবার ব্যবস্থা করেছেন। আমরা এই অনুরোধ রাখবো যে, ১৮ পারসেন্ট করেই যেন মন্ত্রিমহাশয় নিশ্চিন্ত না থাকেন, যে-কথা আগে বলেছেন যে, সামগ্রিকভাবে এটাকে পরিবর্তন করা হবে প্রত্যেকটি বস্তি, হাটকে যাতে ইন্ডিভিজুয়ালি অ্যাসেস করা যায় এবং প্রত্যেকটি বস্তি হাটকে ইন্ডিভিজুয়ালি অ্যাসেস করে সেই অ্যাসেসমেন্টের ভিত্তিতে তাদের যে দেয় ট্যাক্স হতে পারে তাই তাদের কাছ থেকে নিতে পারলে তাদের প্রতি সুবিচার করা হবে। প্রত্যেকটি বস্তির হাটকে যাতে ইন্ডিভিজুয়ালি অ্যাসেস করা যায় এবং প্রত্যেকটি বস্তির হাটকে ইন্ডিভিজুয়ালি অ্যাসেস করে সেই অ্যাসেসমেন্ট-এর ভিত্তিতে তাদের যা দেয় ট্যাক্স হতে পারে তা তাদের কাছ থেকে নিতে পারলে তাদের উপরে সুবিচার করা হয়। তা নাহলে এটি অন্যায় করা হবে। আরেকটি কথা যে, এই আইন দুই বছরের জন্য কেন করা হল, যে কথা গোবিন্দবাবু বলেছেন। আমার মনে হয় দুই বছরের জন্য করার পিছনে সরকারের দৃষ্টিভঙ্গী নিশ্চয়ই এই বিগত বছরে অন্যায়ভাবে বাজেট পাশ হয়েছে এবং এ বছরে অন্যায়ভাবে বাজেট পাশ হয়েছে। এই ট্যাক্স বৃদ্ধির ব্যাপারে সরকারের অগ্রিম অনুমোদন না নিয়ে অন্যায় করে বাজেট পাশ করান হয়েছে। এবং বিগত বছরে কিভাবে পাশ করান হয়েছে আমি বলেছি। এই বছরে একই দৃষ্টিভঙ্গী একইভাবে বাজেট পাশ করান হয়েছে। এবং দুই বছর যেহেতু অন্যায়ভাবে বাজেট পাশ করান হল, আইনের মেয়াদ সেজন্য দুই বছরের জন্য রেখে এই অন্যায়ভাবে পাশ করা বাজেটকে যাতে সংশোধন করে নেওয়া যেতে পারে তার ব্যবস্থা করা হল। এবং সামগ্রিকভাবে যখন নূতন আইন আসবে তাতে কর্পোরেশনের সমস্ত সার্ভিসের ব্যাপারে এবং বিশেষ করে বস্তির ব্যাপারে নিশ্চয়ই ভাবতে হবে। সুশীলবাবু বলেছেন বড়লোকেরা ট্যাক্স ফাঁকি দেয়। আমরা জানি এটা ঠিকই। আমি দেখেছি আমার বাড়ীর পিছনে ডানকান ব্রাদার্সের পুরানো আমলের ডানকান ব্রাদার্সের একটি প্রকাণ্ড বড় বাড়ি আছে। এখন ডানকান ব্রাদার্স গোয়েঙ্কারা নিয়ে নিয়েছে। গোয়েংকা নেবার পরে জয়পুরিয়া ট্রাস্ট প্রপার্টী লিমিটেড নামে সেটা ট্রান্সফার করেছে। তারই একজন ডিরেক্টার হিসাবে বি, সি, গোয়েংকা সাহেব সেই বাড়ী ১১ বিঘার জমির উপরে দুটো প্যালেসিয়াল বিল্ডিং ৪৫০ টাকা মাসিক ভাড়ায় এই হিসাবে ২১ বছরের একটি লীজ করে নিয়ে—এবং সেই ৪৫০ টাকার ভিতরে ১৫০ টাকা হচ্ছে সার্ভিস চার্জ রেন্ট ফর ফার্নিচার অ্যান্ড ফিক্সচার ই,টি,সি, অর্থাৎ ৩০০ টাকার উপরে ট্যাক্স বসেছে। এই জিনিস চলছে হরদম। এই জিনিস আমরা দেখেছি। সাধারণ লোক, গরীব লোক যারা ট্যাক্স-এর বোঝা তারা ক্রমবর্ধিত ট্যাক্স-এর চাপে অসহায় ফিল করছে। অন্য জায়গায় সেখানে বড়লোকরা ট্যাক্স ফাঁকি দিচ্ছে। কাজেই রেন্টাল বেসিসে ট্যাক্স করা উচিত কিনা সেটাও ভাবতে হবে। বাড়ীর আয়তন কভার্ড এরিয়া জমি ইত্যাদি এবং বাড়ী কি ধরনের বাড়ী সেটা সাধারণ বাড়ী না প্যালেসিয়াল বাড়ী, মোজাইক ইত্যাদি সব-কিছু বিবেচনা করে আমার মনে হয় ট্যাক্স-এর স্ট্রাকচার করতে হবে। কাজেই সমস্ত

জিনিস আমাদের ভাবতে হবে, নূতন করে বিচার করতে হবে। এবং সেইভাবে নিশ্চয়ই পরবর্তীকালে যখন অ্যামেন্ডমেন্ট আসবে আমরা সেইভাবে দেখব বিচার করব। এখন আমি মন্ত্রিমহাশয়কে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীহরপ্রসাদ চ্যাটার্জী:** মাননীয় অধ্যক্ষমহাশয়, যে বিলটি স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রী আমাদের সামনে উপস্থিত করেছেন, সেই বিলকে আমি সমর্থন করে দুই-একটি কথা বলব। বিলটি মোটামুটি দুটো ভাগে ভাগ করা যায়—একটি হল বাজেট যা বে-আইনীভাবে কর্পোরেশনে পাশ করান হয়েছিল তাকে কার্যকরী করা অন্ততঃ কর্পোরেশনকে সুপারসিড না করে তাকে কার্যকরী ব্যবস্থা করা এবং আরেকটি হল বস্তির ট্যাক্স সম্বন্ধে যতটা সম্ভব কমান। স্যার, এই বিলের আগে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্টের গলদ ছিল, যার জন্য এই বাজেট বে-আইনীভাবে করা হয়েছিল, কর্পোরেশন-এ আর্টিফিসিয়ালি মেজরিটি লাভ করে কংগ্রেস-দল সবই যেমন বে-আইনী করছিলেন ঠিক সেইভাবে এই বাজেটও বে-আইনীভাবে করেছিলেন। বিগত সাধারণ নির্বাচনের পর বাংলা দেশে কংগ্রেস-দল সংখ্যালঘু হিসাবে কর্পোরেশনে ছিল এবং আমাদের ছয়জনকে ডি,আই, রুলে আটক রেখে এবং একজনের বিরুদ্ধে ওয়ারেন্ট জারি করে রেখে তাঁরা এইখানে পাঁচজন অল্ডারম্যান নির্বাচন করে আর্টিফিসিয়ালি মেজরিটি ক্রিয়েট করেন। এবং সেই মেজরিটির জোরে তাঁরা সমস্ত বিষয়ে একের পর এক বে-আইনী কাজ করে গেছেন। কারণ তাঁরা মনে করেছিলেন যে, তাঁদের সরকার যখন আছেন তখন যাই বে-আইনী করুন সব কিছু পার পেয়ে যাবে। এমন কি বে-আইনী বাজেটের ক্ষেত্রেও কি করলেন? তাঁদের সরকারও একে পার করতে পারলেন না।

[5-5—5-15 p.m.]

তাঁরা মনে করেছিলেন যে, তাঁদের সরকার যখন আছে তখন যত বে-আইনী করুক সব কিছু পার হয়ে যাবে। এমন বে-আইনী ওই বাজেটের ক্ষেত্রে করলেন যে, তাঁদের সরকারও পার করতে পারলেন না। অবশ্য এর মধ্যে আইনের একটা গলদ আছে। সেই গলদ—উইথ দি প্রায়ার অ্যাপ্রুভ্যাল অফ দি স্টেট গভর্নমেন্ট, এই কথাটা আইনে লেখা ছিল না, তার সুযোগ ফাইন্যান্স কমিটির চেয়ারম্যান নেবার চেষ্টা করেছিলেন। এই প্রায়র অ্যাপ্রুভ্যাল অফ দি স্টেট গভর্নমেন্ট লেখা থাকলে হয় ত করতে পারতেন না। জানি না যেমন সব-কিছুই বে-আইনী করেছেন, এটাও করতেন কিনা। যাইহোক, ওই কথাটা না থাকার জন্য স্টেট গভর্নমেন্ট অ্যাপ্রুভ্যাল কথাটা না থাকাতে বাজেট পেশ করলেন। আমাদের যে-সমস্ত অ্যামেন্ডমেন্ট ভোটে দেওয়া হল তাতে কিছু হল না। স্টেট গভর্নমেন্ট বলেছিলেন, প্রায়ার অ্যাপ্রুভ্যাল-এর কথা না থাকলেও সাবসিকোয়েন্ট অ্যাপ্রুভ্যাল-এর যে কথা আছে সেটা স্টেট গভর্নমেন্ট না দিলে কি হবে? এরকম একটা অবস্থা তখন সৃষ্টি হয়, সেই অবস্থা বাঁচানর জন্য যে অর্ডিন্যান্স জারী করা হয়েছিল তার থেকে কিছু পরিবর্তন করে যাতে এরকম একটা নির্বাচিত প্রতিষ্ঠানকে সুপারসিড না করতে হয় সেটা করা হয়েছে। শুধু বাজেট সম্পর্কে নয়, অন্যান্য সমস্ত বিষয় নিয়ে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট সম্পূর্ণভাবে পরিবর্তন করা দরকার এবং মন্ত্রিমহাশয় বলেছেন তিনি এ-বিষয়ে চিন্তা করবেন। সেটা যেন তাড়াতাড়ি হয়। তা-ছাড়া, এই যে ভ্যালুয়েশন-এর ব্যাপার, এর সমস্ত বেসিস বদল করা দরকার। রেন্টাল বেসিস খুব ডিফেক্টিভ আছে, যেমন একজন আত্মীয়ের নামে অল্প টাকায় ভাড়া দেওয়া দেখিয়ে তার মাধ্যমে বেশি টাকায় ভাড়া আদায় করা হয়ে থাকে। এজন্য ক্যালকাটার বিভিন্ন এলাকায় যে জোনস আছে তা ভাগ করে ল্যান্ড অ্যান্ড বিল্ডিংস্-কে দিয়ে যদি ট্যাক্স ধরা হয় তাহলে ভালভাবে কাজ হবে। সুশীলবাবু বলেছিলেন ভাল কথাই, কিন্তু তার মধ্যে খোঁচা আছে—কেন ১৮ পারসেন্ট করলেন, ১৫ পারসেন্ট কেন করলেন না? ওঁর সরকারই তো তা অ্যাপ্রুভ করেননি, এখন বর্তমান সরকার করছেন এবং এ-বিষয়ে প্রতিশ্রুতি দিয়েছেন যাতে সমস্ত অ্যাসেসমেন্ট যাতে সিঙ্গল ইউনিট হিসাবে করা যায় তার ব্যবস্থা করবেন তার জন্য এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট কলকাতায় তাড়াতাড়ি চালু করা দরকার, তা নাহলে বস্তি ইম্প্রুভমেন্ট ইত্যাদি করা যাবে না। আরও কিছু কিছু বিষয় আছে, ধরুন এই ট্যাক্স যখন বৃদ্ধি হয় তখন অনেক ট্যাক্স বাকী পড়ে, তারপরে কর্পোরেশন-এ যখন ফাইন্যাল হিয়ারিং হয় তখন পঞ্চাশ কোয়ার্টার-এর বিল গিয়ে একজনের কাছে হাজির হয়।

কর্পোরেশন-এর তরফ থেকে বারে-বারে চেষ্টা হয়েছে এরকম অবস্থা যাতে না হয়, তা সত্ত্বেও দেখা যাচ্ছে যে, ৫০-৬০ কোয়াটার-এর বিল একসঙ্গে একজনের কাছে গিয়ে হাজির হয়। সরকার যেন দেখেন যে, যখন এনহ্যান্সমেন্ট হবে তখন যদি কেউ অবজেক্‌সন দেন, সেখানে যাতে পুরাতন ভিত্তিতে ট্যাক্স দিয়ে যেতে পারেন তার ব্যবস্থা থাকে। তা যদি না হয়, অন্ততঃ দুই-তিন কোয়াটার-এর বিল যাতে তার কাছে যায় তাহলে সাধারণ বাড়ীর মালিকের তাতে সুবিধা হবে। এই কথা বলে আমি এই বিল সমর্থন করছি।

**Shri Somnath Lahiri:**

আমি যা বলবার শেষে বলব।

The motion of Shri Somnath Lahiri that the Calcutta Municipal (Second Amendment) Bill, 1967, be taken into consideration, was then put and agreed to.

*Clauses 1 to 5*

The question that clauses 1 to 5 do stand part of the Bill was then put and agreed to.

*Preamble*

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that the Calcutta Municipal (Second Amendment) Bill, 1967, as settled in the Assembly, be passed.

**Shri Saila Kumar Mukherjee:**

মাননীয় অধ্যক্ষমহাশয়, আজকে এই যে বিল আলোচনা হোল, এই আলোচনা-প্রসঙ্গে কয়েকজন মাননীয় সদস্য কলকাতার বস্তি উন্নয়ন সম্বন্ধে উল্লেখ করেছেন, এ সম্বন্ধে আমি মাননীয় সদস্যগণের অবগতির জন্য বলতে চাই যে, মাত্র তিন পারসেন্ট বস্তির ট্যাক্স কমিয়ে কলকাতার বস্তি সমস্যার এক-শতাংশের একাংশই সমাধান হবে না। বস্তি সম্বন্ধে প্রাক্তন সরকার শুধু এক বছর নয় বহু দিন ধরে চিন্তা করে আসছেন এবং একটা আইনও পাশ হয়েছিল ওয়েস্ট বেঙ্গল স্লাম ক্লিয়ারেন্স বিল, যার ফলে আপনাদের মনে আছে বাগবাজার-মানিকতলা—সেখানে অনেক বস্তিকে একেবারে নির্মূল করে সেখানে বড় বড় বাড়ী উঠেছে এবং সেই বস্তিবাসী সেখানে নাকি ভর্তি হয়ে যাবে। কিন্তু দেখা গেল, অভিজ্ঞতা থেকে যে, এইরকমভাবে করে ঐ ক্লিয়ারেন্স—একেবারে নির্মূল করে ক্লিয়ারেন্স করতে এই কলকাতায় বস্তি আইনের দ্বারা সমস্যার সমাধান করতে অন্তত ১০০ বছর লাগবে। সুতরাং সর্বসম্মতিক্রমে এবং বিশেষজ্ঞগণের মত নিয়ে আর একটা আইন গত বিধানসভায় উপস্থাপিত হয়েছিল—গৃহীতও হয়েছিল—সেটা বিধানসভার সিলেক্ট কমিটিতে যায়, তার নাম শুধু কলকাতা নয়, ওয়েস্ট বেঙ্গল স্লাম ইম্প্রুভমেন্ট বিল। এটা তো স্বাভাবিক—আমরা তাদের দোষ দিই না—আজকে মাননীয় মন্ত্রীরা কোন বিল আনতে গেলে কংগ্রেসকে একটু আক্রমণ না করে বক্তৃতা করেন না। অবশ্য আপনারা ক্ষমতা পেয়েছেন—নিশ্চয়ই করবেন—কিন্তু আজকে আমরা শেষ পর্যায়ে এসেছি—এই সভায় যতগুলি বিল এলো এই কয় দিনে, সবই ঐ বহু-নিন্দিত কংগ্রেস সরকারই বিবেচনা করেছিলেন—আপনারা সেগুলি অনুমোদন করে আজ এনেছেন—তার জন্য আমি কিছু বলছি না, কিন্তু একটা কথা জানা দরকার, কেন আমরা কিছুই করিনি। স্লাম ইম্প্রুভমেন্ট বিল—সেখানে থ্রি পারসেন্ট ট্যাক্স কমিয়ে বস্তির উন্নতি সম্ভব নয়, তার মধ্যে আছে বস্তির পানীয় জল, বস্তির রাস্তার উন্নয়ন, বস্তির আলো, বস্তিতে চওড়া রাস্তা তৈরি করা, বস্তির মধ্যে স্নানাগার, সৌচাগার, মানুষের জীবন-ধারণ করতে যা দরকার সবই। এবং সে আইন যখন বিধানসভায় রচিত হোল সেটা আমরা আরোও বিশেষ করে চিন্তা করবার জন্য একটা সিলেক্ট কমিটি করেছিলাম ৩৫ জন সদস্যবিশিষ্ট—এর মধ্যে মাননীয় মন্ত্রী সোমনাথবাবু তিনি অত্যন্ত কঠোর মনোনিবেশ-সহকারে সেই

বিল অনুধাবন করেছিলেন এবং আমাদের সহায়তা করেছিলেন—এবং সেই বিল সিলে কমিটি থেকে গৃহীত হয়ে গত বিধানসভায় উপস্থাপিত করা হয়েছিল এবং আপনি জানে গত বিধানসভার কার্যক্রমে সেটা আছে। আমি এ-কথা উল্লেখ করছি কারণ অনেকের ধার যে, বস্তি সম্বন্ধে গত ১৫ বছর কংগ্রেস সরকার কোন চিন্তাই করেননি। আপনারা জানে না বলে বলছি—আপনারা এখনই সেই বিলটি আলোচনা করুন এবং আমি আশা করেছিল বস্তি সম্বন্ধে যখন আমরা এতো চিন্তিত তখন কলকাতার বস্তির উন্নতির জন্য সভায় নিশ্চয় বিলটি আসবে—তাঁরা পরিবর্তন করতে পারতেন যেটা সিলেক্ট কমিটিতে গৃহী হয়েছে—নিশ্চয়ই তা পরিবর্তন করে আরও উন্নতি করবার অধিকার আছে—কিন্তু আমি একথ বলি এটা ঠিক হবে না বলা যে, বস্তি সম্বন্ধে প্রাক্তন কংগ্রেস সরকার কিছুই চিন্তা করেনি প্রাক্তন সরকার ভেবেছেন শুধু কলকাতা নয়, সারা বাংলা দেশের আজকে যেটা মিউনিসিপা এলাকা সেখানে যেসব বস্তি আছে তার উন্নতি করার জন্য চেষ্টা করেছেন। সুতরাং সম প্রদেশের জন্য স্লাম ইম্প্রুভমেন্ট একটা আইন রচনা করা হয়েছে—সিলেক্ট কমিটি দীর্ঘদিন ধরে বিবেচনা করেছেন এবং এই হাউসের সামনে এই বিলটি এখনও আছে আমি আশা করবো আগামী অধিবেশনে মাননীয় স্বায়ত্তশাসন মন্ত্রী তিনি এখন নিশ খুবই ব্যস্ত নানা বিষয় নিয়ে। আগামী বিধানসভার অধিবেশনে যদি সে বস্তি উন্নয়ন বিল তিনি যেভাবে মনে করেন পরিবর্তন করে আনেন তাহলে কলকাতা বস্তি সমস্যা সমাধানে পথে আমরা একটা দৃঢ় প্রথম পদক্ষেপ নেবো। কিন্তু এই টিংকারিং রেমিডিস ২ পারসেন্ট, পারসেন্ট ট্যাক্স কমিয়ে এবং কলকাতা মিউনিসিপ্যাল আইনের দ্বারা বস্তির উন্নয়ন অসম্ এটা প্রমাণিত হয়েছে। কলকাতা মিউনিসিপ্যাল অ্যাক্ট-এ ১৯২৩ সাল থেকে একটা চ্যাপ্ট আছে, অন বস্তি ইমপ্রুভমেন্ট—কংগ্রেস সরকার দু-দিন আছে ১৯২৩ সাল থেকে তো, ত কংগ্রেস সরকার ছিল না, নানা দল নানা সময়ে, ১৯১২ সাল থেকে কর্পোরেশনে রয়েছে কিন্তু তবুও এই বস্তি চ্যাপ্টারের উপর তাঁরা কোন কাজ করতে পারেননি। এটা আইনে ডিফেক্টও হতে পারে। এই সমস্যাটা এতো গুরুতর, এতো বহুল, এতো জটিল যে, সমস্যার সমাধান করতে গেলে সত্যই একটা দৃঢ় মনোবল নিয়ে এবং দৃঢ় পদক্ষেপ নি আমাদের এগোতে হবে। তারজন্য একটা প্রচেষ্টা হয়েছিল—একটা আইন আনার এবং আইন আপনাদের সামনে আছে। এই যে বিলটি আমরা পূর্ণ সমর্থন করেছি এটা আমর এনেছিলাম, যাতে বস্তিবাসীদের ট্যাক্সের ব্যাপারে কিছু উপকার হবে। আমি মানন স্বায়ত্তশাসন মন্ত্রিমহাশয়কে সতর্ক করে দিতে চাই না, তবে আমি জানাচ্ছি যে, এই যে টা কমে গেল, আপনার কাছে অতি তীব্র আবেদন আসতে বাধ্য যে, কর্পোরেশন অচল হ যাবে যদি প্রতি বছর কর্পোরেশনকে লক্ষ লক্ষ কোটি টাকা না দেন তাহলে এ ট্যাক্স নিয়ে এই আইনের আওতায় কর্পোরেশন চলবে না—চলতে পারে না। বোম্বাইয়ে দেখুন, অন্য জায়গায় দেখুন, সেই সাহস নিয়ে যদি কিছু করতে পারেন তাহলে হবে নাহলে কিছু হ না। কিন্তু বস্তির উন্নতি শুধু কলকাতা মিউনিসিপ্যাল আইনের দ্বারা করা অসম্ভব এ প্রমাণিত হয়েছে। সেইজন্য প্রাক্তন কংগ্রেস সরকার একটা আইন করেছিলেন—যখন তা করেছিলেন তখন দেখা গেল যে, বস্তি ক্লিয়ারেন্স অসম্ভব। সুতরাং বস্তি ইম্প্রুভমে আইন গৃহীত হয়েছে—আজকে আপনারা সংশোধন করলেন—বস্তিবাসীদের কিছু রিলি দিলেন—তার সংগে সংগে তাদের সর্বাঙ্গীন উন্নতির জন্য এই আইনটাকে আপন যেরকমভাবে মনে করুন পরিবর্তন করে আগামী বিধানসভায় আনবেন এটা বাংলা দেশের লো আশা করবে।

[5-15—5-25 p.m.]

**Shri Somnath Lahiri:**

মাননীয় সভাধ্যক্ষমহাশয়, আলোচনা যা হয়েছে, তাতে প্রাক্তন স্বায়ত্তশাসন মন্ত্রী শৈলবা যেসব কথা তুলেছেন তার শেষ দিকটা মন্দ নয়, মধ্যে তিনি কিন্তু বলার চেষ্টা করেছিলে যে, আমরা আর কি করলাম কিছুই করলাম না, ২ পারসেন্ট, ৩ পারসেন্ট ট্যাক্স কমালাম, এ আর কি হবে? কি হবে তার জবাব তাঁর দলের কর্পোরেশনের নেতা গোবিন্দবাবু দিয়েছে সুতরাং আমার জবাব দেওয়ার বিশেষ প্রয়োজন আছে বলে আমি মনে করি না। এ-ক

ঠিক আমি দাবীও করেনি যে, আমরা এই অর্ডিন্যান্সকে বিল হিসাবে এনে তার মধ্যে বস্তির ট্যাক্স ছাড় সম্বন্ধে যে সামান্য ঢোকাতে পেরেছি তাতে বস্তি সমস্যার সমাধান হয়ে যাচ্ছে—আমি এটা একবারও দাবী করিনি। আমি বলেছি যে, প্রথম পদক্ষেপ হিসাবে আপনারা একে সমর্থন করবেন। কারণ বস্তি-সমস্যা গভীর, তার সঙ্গে অনেক প্রশ্ন জড়িত আছে। যেমন, মালিকানার প্রশ্ন। আমি নিজেই জানি, আমি এ হাউসে অতীতে একটা মোশান এনেছিলাম যে, অন্ততঃ বস্তিবাসী যাতে জল, কল, আলো ইত্যাদি আনতে পারে, জমিদারের অনুমতির অপেক্ষা করতে হবে না। সে মোশান সম্বন্ধে আমি দেখেছিলাম কে, কে, হাজরা—আগে জানতাম না, কন্সিডারেশন স্টেজ-এ সেটা বাতিল হয়ে গিয়েছিল, শৈলবাবুদের অনুগ্রহে, এখন দেখলাম তখনকার লিগ্যাল অপিনিয়ান রয়েছে যে, জমি দখল করতে হবে, নানান অসুবিধা ইত্যাদি অন্য আইনের পরিবর্তনের প্রয়োজন আছে। আইনের দিক দিয়েও বটে, সঙ্গতির দিক দিয়েও বটে, বস্তিবাসীর কোন্‌টায় উপকার হবে, কোন্‌টায় উপকার হবে না সেদিকে ভালোভাবে অনুধাবণ করার দিক দিয়েও বটে চিন্তা করে বিল আনার প্রয়োজন আছে। সুতরাং গোড়াতেই উল্লেখ করেছি, আমি শুধু এইটুকুই বলতে পারি যে, আমরা করবই। কারণ আমাদের জন্ম বস্তিতে, আমাদের পার্টি—আমাদের ফ্রন্ট, আমরা বস্তিবাসীর মধ্যে থেকেই এসেছি। তাদের সঙ্গে আন্দোলন করে এসেছি। কাজেই তাদের কি চাই তা বুঝবার এবং কার্যে পরিণত করবার দিকে আমাদের কোন অবহেলা হবে না। অবশ্য ভুল-ত্রুটি নিশ্চয় হতে পারে, তবে চেষ্টায় কোনরকম ত্রুটি হবে না এ-কথা বলতে পারি। এখন কয়েকটা আইনের প্রশ্ন উঠেছে। গোবিন্দবাবু বলেছেন যে, আইনটা স্পষ্ট নয়। হরপ্রসাদবাবু বলেছেন, কিছুটা অস্পষ্টতা আছে। কিন্তু আমার মনে হয় তা নয়। কারণ ১২৭/৩(বি) সেকশনে যেখানে বাজেট নিতে গিয়ে রেট ডিটারমিনেশন করতে হবে সেখানে লেখা আছে—

Determination of rate is subject to the provision, Part IV, section 165.

এবং পার্ট ৪-এ যেখানে ১৬৫ দিয়ে জিনিসটা হচ্ছে সেখানে প্রভাইসো রয়েছে যে—

consolidated rate may be increased to 35 per cent. with the approval of the State Government.

কাজেই যেটা সাবজেক্ট টু এই সেকশনে এবং সেই সেকশনেই রয়েছে। সুতরাং দুটো মিলিয়ে করলে অ্যাপ্রুভ্যাল আগে নিতে হবে এটা পরিষ্কার। কিন্তু আইনের তর্ক যদি ছেড়েও দিই, ধরুন আপনারা বাজেট নিলেন, অতিরিক্ত কর দিলেন, পরে সরকারের অ্যাপ্রুভ্যাল নিলেও চলবে এই যদি পজিশন হয়—সরকার যদি পরে অ্যাপ্রুভ্যাল না দেন তখন আপনার বাজেট তো বে-আইনী হয়ে যাবে। কাজে-কাজেই অ্যাপ্রুভ্যাল আগে নিতে হবে এটাই এর মানে হওয়া উচিত, আইনের অক্ষরের দিক থেকেও, কাজ করতে পারার দিক থেকেও। সুতরাং কর্পোরেশনের কাজটা বে-আইনী হয়েছিল এবং একটা আশঙ্কা দেখা গিয়েছিল যে, হাইকোর্টে কেউ মুভ করলে সমস্ত জিনিসটা কেঁচে যেতে পারে এ-কথা সত্যি। যাইহোক আমি এই কথাই বলব যে, শৈলবাবু যে কথা বলেছেন, সুশীলবাবুও সে-কথা প্রায় বলেছেন। তাঁরা বলেছেন, যদি আপনারা এতই বস্তিদরদী তাহলে এটাতেই একেবারে ১৫ পারসেন্ট করে দিলেন না কেন? আমি সুশীলবাবুকে জিজ্ঞাসা করবো যে, তিনি কি কর্পোরেশনে ১৫ পারসেন্ট-এর প্রস্তাব করেছিলেন, যদি তিনি এত বস্তিদরদী। তা করেননি, এবং এ হাউসে তিনি কি একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন যে, ১৫ পারসেন্ট করা হোক? তাও আনেন নি। কাজেই তিনি হঠাৎ আজকে এত বেশী কি করে বস্তিদরদী হয়ে গেলেন বুঝতে পারলাম না। যদি তিনি ১৫ পারসেন্ট-এর অ্যামেন্ডমেন্ট আনতেন তাহলে হয় তো আমরা নিয়েও নিতে পারতাম যদি তিনি আমাদের বোঝাতে পারতেন। কিন্তু তিনি নিজেও বিশ্বাস করেন না। আমাদের এখানে গালাগালি দিতে হবে, সুতরাং গালাগালির অবকাশ না থাকলেও সেই "তুই জল ঘোলা করিসনি তোর বাবা করেছিল", সেই ধরনের যুক্তিতে তিনি বললেন। কিন্তু সে-কথা থাক। আর যে প্রশ্ন তুলেছেন যে আইনের মেয়াদ দুই বছর, যদি এ সময়ের মধ্যে ব্যাপক সংশোধন তৈরি না করা যায় তাহলে কি হবে? আমার মনে হয় এটা আমরা পারবো। আর সেইজন্যই এক বছরের বেশী মেয়াদ রাখতে চাইনি। কারণ জুন মাসে আমাদের অধিবেশন হবে। আমরা তখন বিলের খসড়া আনতে পারবো বলে আশা করছি।

